পরে আমাদের পরিকল্পনা পর্ষদ যেটা বলেছেন—বি. এ. পাস কোর্স এবং বি. কম. পাস কোর্স এগুলি চালু করার ব্যাপারে আমরা সিদ্ধান্ত নেব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে ১৯৮৬ সালে জাতীয় শিক্ষা নীতি গৃহীত হয়েছে এবং তাতে এই প্রথা বহির্ভূত শিক্ষা এবং বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে এই করেসপন্ডেন্স কলেজ একটা গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবে। মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এরই মধ্যে এ ব্যাপারে দিল্লিতে ইন্দিরা গান্ধী জাতীয় মুক্ত বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছে। আমার প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে যে, এ পর্যন্ত পশ্চিমবাংলায় এই ইন্দিরা গান্ধী জাতীয় মুক্ত বিশ্ববিদ্যালয়ের কতগুলি শাখা প্রতিষ্ঠিত হয়েছে এবং তার মাধ্যমে কতজন ছাত্রছাত্রী এই করেসপন্ডেন্স কোর্সে এডুকেশন নেবার সুযোগ পেয়েছেন?

**শ্রী সত্যসাধন চক্রবর্তী ঃ** মাননীয় সদস্য সঠিকভাবে বলেছেন ভারতবর্ষের শিক্ষানীতির কথা এবং মাননীয় সদস্য জানেন যে তার কিছু কিছু ব্যাপারে আমাদের আপত্তি আছে। কিন্তু এ ব্যাপারে আমাদের আপত্তি নেই—করেসপন্ডেন্স কোর্স বা করেসপন্ডেন্স এবং মুক্ত বিশ্বিবিদ্যালয় বা ওপন ইউনিভার্সিটি। আমাদের পশ্চিমবাংলাতে কয়েকটি কেন্দ্র এখন আছে। কিছুদিন আগে কাগজে দেখেছেন যে মৌলানা আজাদ এটা খুলেছে এবং কাটোয়া কলেজ, সেখানেও এটা হচ্ছে। তবে মাননীয় সদস্য যদি আলাদাভাবে প্রশ্ন করেন তাহলে আমি সঠিকভাবে কেন্দ্রগুলি জানাতে পারব।

**গাইঘাটা এলাকার প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকাদের জন্য বুনিয়াদি শিক্ষণ শিক্ষালয় খোলার পরিকল্পনা**

*২৮২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮০।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা এলাকার প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকাদের জন্য বুনিয়াদি শিক্ষণ শিক্ষালয় খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ কার্যকর হবে বলে আশা করা যায়?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) বর্তমানে কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উত্তর ২৪-পরগনা জেলাতে কতগুলি বুনিয়াদি শিক্ষক শিক্ষণ বিদ্যালয় আছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সারা পশ্চিমবাংলা ৫৮টি আছে, তারমধ্যে উত্তর ২৪-পরগনাতে আছে ৪টি। রহড়াতে একটি, বানিপুর এক নং-এ একটি, বানিপুর দু নং-একটি এবং ঘাটবাউরে একটি। এই ৪টিতে ৩৮৫ জন শিক্ষকের শিক্ষণ পাওয়ার সুযোগ আছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গাঁইঘাটার গোবরডাঙ্গাতে এত প্রাথমিক শিক্ষক থাকা সত্ত্বেও সরকারের সেখানে বিদ্যালয় খোলার পরিকল্পনা নেই কেন?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** সরকারের যে পরিকল্পনা আছে—আমাদের সারা পশ্চিমবাংলায় ৫ হাজার ৪৩৮ জনের ক্যাপাসিটি আছে। এক বছরের যেহেতু এটা পিরিওড সেইহেতু দুরকমের পদ্ধতি আছে। যেহেতু এই ১০ বছরে বেশি শিক্ষক নিযুক্ত হয়েছেন—৮০ থেকে ৯০ সালে সবচেয়ে বেশি প্রাথমিক শিক্ষক এখানে নিযুক্ত হয়েছেন যা কংগ্রেস আমলে হয়নি সেইজন্য ধীরে ধীরে সেই সমস্ত শিক্ষকরা এই শিক্ষণ বিদ্যালয়ে আসছেন এবং শিক্ষা নিচ্ছেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বেসিক ট্রেনিং কলেজগুলোতে ভর্তির জন্য যে দরকার, বা প্রার্থীদের ভর্তি হওয়ার পদ্ধতি কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** পদ্ধতি দু রকমের। যারা টিচিং পোস্ট থেকে এসেছেন, যারা আনট্রেন্ড ছিলেন—বর্তমানে আনট্রেন্ড টিচার নেবার ব্যবস্থা আছে, তাদের একটা অংশ ট্রেনিং নেবার জন্য ডেপুটেশনে আসেন। আবার কিছু নুতন ছাত্রছাত্রী তারা ট্রেনিং নিতে আসেন, যারা ভবিষ্যতে শিক্ষকতার পেশা নিতে চান। এই ভর্তির ব্যাপারে বিজ্ঞাপন দেওয়া হয় এবং সিলেকশন এর জন্য একটা কমিটি আছে, তারা সিলেকশন করেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ফ্রেশারদের কোটা কম আছে এবং টিচারদের কোটা বেশি আছে, ফলে টিচারদের কোটা খালি থাকে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এই ট্রেনিং নেবার জন্য যে সমস্ত ইন্সটিটিউট আছে, সেখানে ফ্রেশারদের সুযোগ দেওয়া হয়, তারা ট্রেনিং নেন। কিন্তু শিক্ষকদের এখনও পর্যন্ত বাধ্য করা হয় না যে ট্রেনিং নিতে হবে, কারণ এখানে স্কেলের ব্যাপার আছে, সেই জন্য টিচাররাও ট্রেনিং নিতে আসেন ফ্রেশারদের সঙ্গে। টিচাররা ট্রেনিং নিলে তারা স্কেল পাবেন, এই পদ্ধতি চালু আছে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** ফ্রেশার হিসাবে যারা ট্রেনিং নিতে আসেন, তাদের পরবর্তীকালে চাকরির ব্যাপারে নির্দিষ্ট অগ্রাধিকার দেবার ব্যাপারে চিন্তা করছেন কি এবং ফ্রেশার ট্রেনিং নিয়েছে, পশ্চিমবাংলায় এর সংখ্যাটা আপনার জানা আছে কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** এই ব্যাপারে সরকারের ব্যবস্থা আছে, কিন্তু মহামান্য আদালত এই ব্যাপারে একটা স্থগিতাদেশ দিয়ে রেখেছেন, এই জন্য নিয়োগ করতে পারছি না। সংখ্যাটাও একই কারণে বলতে পারব না।

### ফুড প্রসেসিং শিল্পে ইন্টারন্যাশনাল ফিনান্স কর্পোরেশনের বিনিয়োগ

***২৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৩।) **ডাঃ দীপক চন্দ ঃ** ফুড প্রসেসিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ইন্টারন্যাশনাল ফিনান্স কর্পোরেশন রাজ্যের ফুড প্রসেসিং শিল্পে বিনিয়োগের জন্য ইচ্ছা প্রকাশ করেছে ;

(খ) অনাবাসী ভারতীয়দের তরফ থেকে উক্ত শিল্পে বিনিয়োগের কোনও প্রস্তাব এসেছে কি ; এবং

(গ) উক্ত শিল্পে বিনিয়োগের জন্য কেন্দ্রীয় সরকারের মনোভাব কি?

**শ্রী আবদুর রেজ্জাক মোল্লা ঃ**

(ক) না।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

(No Supplementary)

**Pre-disaster Preparedness of Floods**

***284.** (Admitted question No. *1062.) **Shri Sailaja Kumar Das** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Irrigation an Waterways Department be pleased to state—

(a) the pre-disaster measures adopted and arrangements made for timely issue of warning about the occurrence of floods ; and

(b) their nature and intensity in chronically flood affected areas of West Bengal ?

**Shri Debabrata Bandyopadhyay :**

(a) Control rooms are opened in all flood prone districts as well as in the Head Quarters at Writers' Buildings which work round the clock during the entire flood season from 15th June to 15th October every year. There is a net-work of wireless stations maintained by the Central Water Commission & Irrigation & Waterways Deptt. throughout the State Messages as received in the control rooms are transmitted through Police Wireless/Telephone to the concerned Authorities as well as to the Head Quarters. Rise and falls of rivers, extent of inundation are also communicated at right earnest.

Weather forecasts as received from the India Meteorological Department, Eastern Region are immediately communicated to the Control rooms of affected regions through Police R.T./ Telephone.

Police Wireless stations are set up at vulnerable river gauge points. The Irrigation and Water Deptt. completes maintenance of all flood protective embankments, drainage sluices in the

districts with the available fund for normal maintenance before on set of monsoon.

A State level Action Plan for disaster preparedness for flood control is prepared usually in the last week of May every year with the participation of Chief Secretary and other concerned Authorities.

The Control Rooms operated by the District Magistrates and Civil Authorities are responsible for issue of public warnings of flood. Irrigation & Waterways Deptt. acts in liaison with the Civil Authorities.

(b) Flood Control Rooms are operative from 15th June to 15th October and while in the North Bengal areas from 1st June to 15th October. It can be extended if situation such arises. Three hourly gauge readings are usually taken, but consequent readings are usually taken, but consequent upon heavy rainfall, high flow from upper reaches or high releases from dams. hourly gauge readings are also taken in chronically flood affected areas.

[11-50 — 12-00 A.M.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ফ্লাড অ্যাফেক্টেড ডিস্ট্রিক্টগুলির মহকুমা স্তরে এই ধরনের কন্ট্রোল রুম খোলার কোনও প্রস্তাব আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সাধারণত ফ্লাড এরিয়াস আইডেন্টিফিকেশন বেসিন ওয়াইজ হয়ে থাকে। কিন্তু বেসিন ওয়াইজ হলেও বেসিন থেকে ডিস্ট্রিক্ট এবং তারপর পুলিশ স্টেশনে পৌঁছতে অসুবিধা হয়। সে জন্য আমরা গত কয়েক বছর বেসিন ওয়াইজ থেকে ডিস্ট্রিক্ট ওয়াইজ এবং ডিস্ট্রিক্ট ওয়াইজ থেকে পুলিশ স্টেশন ওয়াইজ আইডেনটিফিকেশনের চেষ্টা করছি। সে অনুযায়ী ওয়ারলেস এবং আদার কমিউনিকেশন মেজার্স ফুলপ্রুফ না করতে পারলেও, আগের চেয়ে যথেষ্ট উন্নতি ঘটানো সম্ভব হয়েছে। বিভিন্ন মেজারগুলি নিয়ে চলছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমাদের রাজ্যে এইভাবে আপনি ক'টি জেলাকে ফ্লাড অ্যাফেক্টেড জেলা হিসাবে চিহ্নিত করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ঠিক জেলা হিসাবে চিহ্নিত করা হয়নি। আমি বলেছি সাধারণভাবে বেসিন ওয়াইজ চিহ্নিত করা হয়। তবে বেসিন জেলার মধ্যেই পড়ে। সে ভাবে মোটামুটি স্মরণাতীতকালের মধ্যে—১৯৫৬, ১৯৫৯, ১৯৭১, ১৯৭৮, ১৯৮১, ১৯৮৭, ১৯৮৮ এবং ১৯৯১ সালের যে ৮-টি ফ্লাড হয়েছে তাতে দেখা যাচ্ছে বেসিন ওয়াইজ হিসাব ধরে ১২/১৩-টি ডিস্ট্রিক্ট ভাল রকম অ্যাফেক্টেড হয়েছে। জেলাগুলোর নাম যথাক্রমে—দার্জিলিং, কুচবিহার, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, বীরভূম, বর্ধমান, মেদিনীপুর,

বাঁকুড়ার খুবই অল্প অংশে, না বললেই চলে, দক্ষিণ ২৪-পরগনা, '৭৮ সালে উত্তর ২৪-পরগনা, হাওড়া ও হুগলি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমস্ত জেলাগুলো ফ্লাড প্রবণ জেলা হিসাবে চিহ্নিত সে সমস্ত জেলায় দ্রুত প্রিকশন্ নেবার ব্যাপারে কি কি অসুবিধা আছে? বন্যা যখন শুরু হয় তখন কতটা প্রিকশন্ মেজার নেওয়া হয়? এবং বন্যার সম্ভাবনা প্রতিরোধের জন্য বন্যা শুরুর পূর্বেই কোনও ব্যবস্থা নেবার সুযোগ আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** পূর্ব থেকে মেজার না নিলে ১২-টা ডিস্ট্রিক্টই এতদিনে ভেসে যেত, আমাকে আর বিধানসভায় প্রশ্নের উত্তর দিতে হ'ত না। ব্যবস্থা আছে বলেই যথা সম্ভব সমস্ত ফ্লাডকে প্রিভেন্ট করা না গেলেও, অনেকটাই করা সম্ভব হয়েছে। প্রি-ডিসেস্টার প্রিপেয়ারনেস এবং পোস্ট ফ্লাড প্রিপারেশন-এর উদ্দেশ্যই হ'ল যতখানি সম্ভব—ম্যাকসিমাম অ্যামাউন্ট অফ মিনিমাইজেশন অফ্ দি হিউম্যান সাফারিংস। সেজন্য ফ্লাড হ্যাবক হলে সেটা কন্ট্রোল করার জন্য আমরা ৮টি স্টেপ নিয়ে থাকি। (১) ইমপ্রুভমেন্ট অফ ড্রেনেজ চ্যানেল অ্যান্ড রিভার। (২) যে সমস্ত ড্রেনেজ স্ট্রাকচারগুলি আছে অর্থাৎ নিশকাশনি ব্যবস্থা যেগুলি আছে তার উন্নতি সাধন। Improvement and maintenance of drainage structures, (3) Properly maintaining flood embankment, (4) Preventing encroachment on spill area. অনেক প্রবেলম আছে, বিশেষ করে মালদা, কুচবিহারের বিভিন্ন জায়গায় একটা বড় প্রবলেম আছে। মেদিনীপুরের হাটপুকুর স্পিল এরিয়ার ব্যাপকভাবে এনক্রোচমেন্ট হয়ে যায়। River training, flood moderation by storing flood water in storage dams. এইগুলিকে ফ্ল্যাড থেকে প্রোটেকশন দেওয়ার প্রিভেন্ট করতে হয়। অর্থাৎ হ্যাবক রোডস ঠিক করে ৮টি পদ্ধতিতে আমরা গ্রহণ করে থাকি।

**Dr. Zainal Abedin :** Will the Minister be pleased to state whether the control rooms in the districts are equipped with proper instruments and apparatus to apprehend any disaster and whether in the last flood in West Dinanjpur, such warning was announced from the control Room in the district of West Dinajpur ?

**মিঃ স্পিকার ঃ** আপনি একটা প্রশ্নের উত্তর দেবেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথমেই বলেছি যে পরিমাণ ফ্লাড হয়, হ্যাভক ব্যাপারে ফুলপ্রুফ মেজার নেওয়া যায় না। To the largest possible extent এই মেজারগুলি ওয়্যারলেসের স্টেশন থেকে তাদের মারফতে আমাদের কাছে আসে। সেই সমস্ত ভারনারেবল পয়েন্টস আছে সেখান থেকে সংবাদগুলি এসে গেলে গেজ অনুযায়ী প্রপারলি ডিসিমিনেট হয়ে থাকে।

**শ্রী আবুল হাসানত খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ৮টি মেজার নেবার চেষ্টা করেছেন। প্রিভেনটিভ মেজার। তার মধ্যে একটি মেজার সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। জানতে চাই কোনও ব্যবস্থা নেবেন কিনা? বিহারের রাজমহল পাহাড় থেকে মুর্শিদাবাদে হঠাৎ বন্যা আসে, তার ফলে যে ডিভাসস্টেশন হয়েছে এই সম্পর্কে রাজ্য কোনও ব্যবস্থা

গ্রহণ করবেন কিনা, বিহারের সরকারের সঙ্গে যোগযোগ করে যাতে ফ্লাড না হয়, তার জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** বিহারের সরকারকে বলে কিছু হবে না। ফ্লাড বন্ধ করা যাবে না। হাইস্ট্রিম ফ্লাড হলে বিহারে বা উত্তর প্রদেশে স্বাভাবিকভাবেই তার প্রভাব মালদা এবং মুর্শিদাবাদের উপর পড়তে বাধ্য।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় মেদিনীপুরের ঘাটালের কথা বললেন। ঘাটাল এবং তার আশে পাশে প্রতি বছরই ফ্লাড হয়, যে নদী বাঁধগুলি থাকে ফ্লাড প্রোটেকশনের জন্য যাদের মাধ্যমে সেগুলি তৈরি হয়, পঞ্চায়েত সমিতি তাদের ইনফ্রাস্ট্রাকচার সুবিধা না থাকায় নদী বাঁধে ফ্লাড বেশি হয়। ইরিগেশন ডিপার্টমেন্টের মাধ্যমে ডাইরেক্টলি বাঁধগুলি দেবার জন্য কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সাধারণভাবে এমব্যাঙ্কমেন্টগুলি মেরামতের কাজ ইরিগেশন অ্যান্ড ওয়াটার ওয়েজ ডিপার্টমেন্টের উপরই বর্তায়, তবে কোনও কোনও ক্ষেত্রে ছোট ছোট কাজগুলি থাকে, সেখানে আমরা পঞ্চায়েতের সহযোগিতায় আমাদের এক্সপার্টদের দ্বারা সামান্য কাজ করে থাকি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—আপনি বন্যা নিয়ন্ত্রণের এবং প্রতিরোধের জন্য যে সমস্ত মেজারগুলির কথা বললেন তাতে মেদিনীপুরের কেলেঘাই প্রকল্পটি রূপায়িত না হওয়ার ফলে প্রতি বছরই মেদিনীপুর বন্যা প্লাবিত হয়। তার জন্য কোনও পরিকল্পনা আছে কিনা এবং এর সঙ্গে ময়না বেসিনকে যুক্ত করার কোনও পরিকল্পনা আছে কিনা?

[12-00 — 12-10 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য, মেদিনীপুর জেলার সমস্ত বিধায়ক এবং সভার সমস্ত সদস্যগণকে একটি সুখবর দিতে চাচ্ছি যে, কেলেঘাই এবং কলালেশ্বরি পরিকল্পনার জন্য ইতিমধ্যে ১২ কোটি টাকার কেটি পরিকল্পনা রচনা করেছি এবং সেটা বাংলায় অনুবাদ করে এম. এল. এ. ও পঞ্চায়েত সদস্যদের মধ্যে সার্কুলেট করবার জন্য দেওয়া হয়েছে। এর জন্য একমাস টাইম দিয়েছি। আগামী চার বছরের মধ্যে এই কাজ আমরা সম্পন্ন করব।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটি কথা জানতে চাই যে, মেদিনীপুরের বেসিন এলাকায় ব্লকে ব্লকে বহু টাকা খরচ করে ফ্লাড কন্ট্রোল রুম হিসাবে যে বাড়িগুলি করা হয়েছে সেগুলো ফাঁকা পড়ে রয়েছে। লক্ষ লক্ষ টাকা খরচ করে ব্লক হেড কোয়ার্টারের বাড়িগুলি কি উদ্দেশ্যে করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি যদি কোনও বিকল্প প্রস্তাব দেন, নিশ্চয়ই বিবেচনা করে দেখব।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** বন্যা নিয়ন্ত্রণ সম্পর্কে আগে থেকে সতর্কীকরণ করতে হয়। এই বিষয়ে জানতে চাইছি যে, বিভিন্ন ব্যারেজ যা হয়েছে তার সংস্কারের কোনও ব্যবস্থা হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সকলেই জানেন যে, আমাদের ফান্ড কনস্ট্রান্ট সাংঘাতিকভাবে চলছে এবং সেচ দপ্তরের ৩০ ভাগ বাজেটে গতবার কাটা হয়েছে। এই অবস্থার মধ্যে আমরা যতদূর সম্ভব কাজ করে চলেছি।

*285—Held over

**প্রাথমিক-মাধ্যমিক শিক্ষক ও অশিক্ষক কর্মীদের ৬৫ বৎসর চাকুরি সংক্রান্ত বিষয়ে হাইকোর্টের রায়**

***২৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৪।) **ডাঃ জয়নাল আবেদিন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকা এবং অশিক্ষক কর্মচারিরা ১৯৮১ সালের স্কেলসহ ৬৫ বৎসর পর্যন্ত চাকুরি করার বিষয়ে মহামান্য কলকাতা হাইকোর্ট কোনও রায় দিয়েছেন কি না ; এবং

(খ) রাজ্য সরকার স্কুলগুলি ম্যানেজিং কমিটির ক্ষমতার পরিবর্তনের জন্য স্কুল কোড-এর কোনও ধারার পরিবর্তন করার সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ**

(ক) মহামান্য আদালত গত ৫. ৮. ৯১ তারিখে এক বারে ১৯৮১ সনের এবং ১৯৮৬ সনের স্কেল ও বয়স সম্পর্কে সুনির্দিষ্ট নির্দেশ দিয়েছেন। সেই অনুসারে রাজ্য সরকার স্থির করেছেন যে যারা ৮১ সনের বেতনহারে থাকবেন তারা ৬৫ বৎসর বয়স পর্যন্ত কাজ করতে পারবেন। যারা ৮৬ সনের বেতনহার নেবেন, তারা ৬০ বৎসর বয়সে অবসর গ্রহণ করবেন।

(খ) না। তবে এ বিষয়ে মাধ্যমিক বিদ্যালয় পরিচালন বিধি এর ২৮(১) ধারা এবং প্রাথমিক বিদ্যালয় নিয়মাবলির (৪) (ক) নিয়ম পরিবর্তনের সিদ্ধান্ত রাজ্য সরকার নিয়েছেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তো জানেন, এ নিয়ে নিরন্তর আন্দোলন চলছে। বামফ্রন্টের অন্যান্য শরিক দলের শিক্ষক সংগঠনগুলি আন্দোলন করে চলেছে। আমি জানতে চাই, আপনি এই ডিফারেনশিয়েট করছেন কেন? এক্ষেত্রে একটা ইউনিফর্ম স্কেল এবং ইউনিফর্ম নিয়ম করার কথা চিন্তা করছেন কিনা যেখানে এর বিরুদ্ধে অ্যাজিটেশন চলছে?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** আপনাদের সময় তো করেন নি! বামফ্রন্ট সরকার আসার পর দুইবার পে স্কেল রিভিসন হয়েছে। পশ্চিমবঙ্গে তার আগে যখন বামফ্রন্ট সরকার এসেছিল তখন একবার করেছিলেন। এই ৩ বার পে-স্কেল রিভিসন করেছেন শিক্ষক ও কর্মচারিদের। ১৯৮৬ সালে তৃতীয়বার যে পে স্কেল রিভিসন হয়েছে তাতে ক্যাটেগোরিক্যালি সুপারিশ আছে। এই তৃতীয় বেতন কমিশনের যে সুপারিশ, যেটা ৬০ বছর করবেন, এটা নিয়ে হাই কোর্টে মামলা হয় এবং তার যে রায় বেরিয়েছে, সেই রায়ে আমাদের পক্ষে বলেছেন। বেতন হার আমরা যা করেছিলাম সেটাই স্থির করেছেন এবং সেটা সরকার মেনে নিয়েছে। পুরানো

স্কেলে কেউ যদি থাকতে চান তাহলে সেই সুযোগ দেওয়া হবে। তবে নীতিগতভাবে নূতন স্কেলের ক্ষেত্রে ৬০ বছর আমরা মেনে নিয়েছি।

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রাষ্ট্রপতি পুরস্কারের জন্য শিক্ষকদের তালিকা

***২৮৮**। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩০।) **শ্রী অজয় দে :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ জানাবেন কি—

(ক) ১৯৯২ সালে শিক্ষক দিবসে শিক্ষকদের রাষ্ট্রপতি পুরস্কারের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও তালিকা চাওয়া হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কত সংখ্যক প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের জন্য তালিকা চাওয়া হয়েছে ; এবং

(গ) রাজ্য সরকার এ ব্যাপারে কত সংখ্যক নাম পাঠিয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) ১৪ জন প্রাথমিক শিক্ষক এবং ৭ জন মাধ্যমিক শিক্ষকের জন্য তালিকা চাওয়া হয়েছে।

(গ) সংগৃহীত হলেই পাঠানো হবে।

### সাঁওতালি সাহিত্য একাডেমী গঠন

***২৮৯**। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮৫।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় সাঁওতালি সাহিত্য একাডেমী গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাতত : এরূপ কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### Demarcation of Chronically Flood affected Areas

***290.** (Admitted question No. *1065.) **Shri Sukumar Das** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Irrigation and Waterways Department be pleased to state—

(a) if it is a fact that the State Government has taken steps for identification/demarcation of chronically flood affected areas in the State ;

(b) if so, the steps taken so far ;

(c) the criteria used for identification/demarcation of such areas ; and

(d) the salient features of the comprehensive ameliorative programme if any, drawn for such areas ?

**Minister-in-charge of Irrigation and Waterways Department :**

(a) Yes, it is.

(b) Demarcation and identification of chronically flood affected areas are done through flood management maps.

The Irrigation & Waterways Department has procured a portion of the flood management maps prepared by the Central Water Commission. Ministry of Water Resources, Government of India, in collaboration with the Survey of India. The rest would be collected when the C.W.C. will intimate the Department about its availability.

(c) Chronically flood affected areas were selected on the basis of occurrence of flood in these particular areas for a number of years.

(d) The chronically flood affected areas have been identified and comprehensive schemes were drown up already and most of such schemes could not be finished due to (1) lack of willingness on the part of the beneficiaries to part with the land needed for these projects, although market rate was offered, (2) lack of funds, (3) a section of the beneficiaries try to scuttle the project by asking to change the alignment of the drainage channel and (4) non-payment of revenue by the irrigation beneficiaries.

*291—Held over.

গড়চুমুক সেতু নির্মাণ

***২৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮২।) **শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্যামপুর থানার অন্তর্গত গড়চুমুকে সেতু তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে, ঐ সেতুটির নির্মাণকার্য কতদিনের মধ্যে শেষ হবে বলে আশা করা যায়, এবং

(গ) ঐ কাজের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেচ দপ্তরের অধীনে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

*293—Held over

**নদীয়া জেলার প্রাথমিক শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে বেতন প্রদান**

***২৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৯।) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার প্রাথমিক শিক্ষকদের ব্যাঙ্কের মাধ্যমে বেতন প্রদানের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে কবে নাগাদ উক্ত ব্যবস্থা কার্যকর হবে বলে আশা করা যায় ?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) রাজ্য সরকার জেলা কাউন্সিলগুলিকে ব্যাঙ্কের মাধ্যমে বেতন দেওয়ার জন্য বলেছেন। কোনও কোনও জেলার মতো নদীয়া জেলাও সেই আলোচনা করছে। সম্পূর্ণ হয়ে উঠেনি।

*295—Held over

**Governing Body of the Kandi Raj College**

***296.** (Admitted question No. *2118.) **Shri Atish Chandra Sinha** : Will the Minister-in-charge of Education (Higher) Department be pleased to state—

(a) what is the present position with regard to the Governing Body of the Kandi Raj College, Kandi, in the District of Murshidabad ; and

(b) whether the Govt. is thinking in terms of allowing a Special Constitution to the college as was enjoyed before ?

**Minister-in-charge of Education (Higher) Department :**

(a) The matter is sub-judice ;

(b) Not at present, the matter being subjudice.

**১৯৯১-৯২ আর্থিক বৎসরে নূতন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

***২৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৩।) **শ্রী সুভাষ বসু ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে নূতন কোনও উচ্চ মাধ্যমিক বিদ্যালয় খোলার পরিকল্পনা সরকারের আছ কি না ; এবং

(খ) থাকলে, কতগুলি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**যাদবপুর বিশ্ববিদ্যালয়ের আর্থিক সঙ্কট**

***২৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৯৪।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

যাদবপুর বিশ্ববিদ্যালয়ের আর্থিক সঙ্কট মেটাবার জন্য সরকার কর্তৃক কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

যাদবপুর বিশ্ববিদ্যালয়ের প্রয়োজন বিবেচনা করে রাজ্য সরকারের বাজেট বরাদ্দ অনুযায়ী অর্থ বরাদ্দ করা হচ্ছে।

**সিদ্ধেশ্বরী নুনবিল সেচ প্রকল্প**

***২৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৯১।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** গত ১৪ই আগস্ট, ১৯৯১ তারিখের তারকিত প্রশ্ন নং *৩৪২ (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৪)-এ উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সিদ্ধেশ্বরি নুনবিল সেচ প্রকল্পের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সিদ্ধেশ্বরি নুনবিল সেচ প্রকল্পের কাজ বর্তমানে জরিপ, অনুসন্ধান ও পর্যবেক্ষণের পর্যায়ে রহিয়াছে।

**Compulsory Singing of the National Anthem in the Schools**

***300.** (Admitted question No. *1752.) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-charge of Education (Primary and Secondary) Department be pleased to state—

(a) whether the State Government has been asked by the Government of India to consider making the singing of the National Anthem compulsory in the Schools in West Bengal : and

(b) if so, the contemplation of the State Government in this regard?

**Minister-in-charge of the Education (Primary & Secondary) Department :**

(a) No, A communication was, however, received by the Chief Minister, West Bengal from the Union Minister for Human Resources Development regarding discontinuance of singing of National Anthem everyday in schools. He suggested that the practice should be re-introduced.

(b) The State Govt. has a matter of principle decided to introduce the system of singing of National Anthem by the students in the schools/Madrasaha everyday before commencement of classes and a circular to that effect has been issued.

**জলপাইগুড়ি জেলার ফালাকাটা কলেজে অনার্স কোর্স চালু করার পরিকল্পনা**

***৩০১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫০।) **শ্রী যোগেশচন্দ্র বর্মন :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার ফালাকাটা কলেজে অনার্স কোর্স চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ তা চালু হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বর্তমানে নাই ;

(খ) প্রশ্ন ওঠে না।

*302 *303

*304—Held over

**পুরুলিয়া জেলার কাড়রু সেচ প্রকল্প**

***৩০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯০।) **শ্রী নিশিকান্ত মেহেতা :** গত ৭ই আগস্ট ১৯৯১ তারিখের তারাকিত প্রশ্ন নং ১৬৪ (অনুমোদিত প্রশ্ন নং *৮২৯)-এ উত্তরের পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পুরুলিয়া জেলার বাগমুণ্ডি থানার কাড়রু সেচ প্রকল্প বর্তমানে কি অবস্থায় আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রকল্প কেন্দ্রীয় জল আয়োগের অনুমোদন পাওয়ার জন্য তাদের কতকগুলি সুপারিশ বর্তমানে পরীক্ষাধীন রয়েছে।

### অস্থায়ী কর্মীদের স্থায়ীকরণ

***৩০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০০।) **শ্রী ঈদ মহম্মদ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সেচ ও জলপথ বিভাগের অস্থায়ী কর্মচারিদিগকে স্থায়ীকরণের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

হ্যাঁ। সরকারের পরিকল্পনা আছে।

### পুরুলিয়া জেলার রিগিদ ও ঝালদা-দাঁড়দা গ্রাম পঞ্চায়েতে নূতন জুনিয়ার হাই স্কুল অনুমোদন

***৩০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭২।) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ঝালদা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত (১) রিগিদ ও (২) ঝালদা-দাঁড়দা গ্রাম পঞ্চায়েতের নূতন কোনও জুনিয়ার হাই স্কুল তৈরির জন্য অনুমোদন করা হয়েছে কি না ; এবং

(খ) হয়ে থাকলে, উহা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আবেদনের ভিত্তিতে জেলা পরিদর্শক টিম ও জেলা পরিষদের শিক্ষা স্থায়ী সমিতির সুপারিশের ভিত্তিতে বিবেচনা করা যেতে পারে।

(খ) প্রশ্ন ওঠে না।

*308—Held over

### হাওড়া-জেলার বাগাণ্ডা বেসিন স্কীম

***৩০৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭২।) **শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার বাগান্ডা বেসিন স্কীমটি সরকার কর্তৃক অনুমোদিত হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কত দিনের মধ্যে উক্ত কাজ আরম্ভ হবে বলে আশা করা যায় ;

এবং

(গ) উক্ত কাজের জন্য কত পরিমাণ অর্থ মঞ্জুর করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। স্কীমটি প্রশাসনিক অনুমোদনের অপেক্ষায় আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

*310—<br>*311— } Held over

**বর্ধমান জেলায় সেচ-সেবিত জমির পরিমাণ**

***৩১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৩।) **শ্রী সমর বাওরা ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এপ্রিল '৯১ থেকে ফেব্রুয়ারি '৯২ বর্ধমান জেলার কত পরিমাণ জমিকে সেচ ব্যবস্থার আওতায় আনা সম্ভব হয়েছে ; এবং

(খ) ১৯৯২-৯৩ আর্থিক বছরে কত পরিমাণ জমিকে সেচ ব্যবস্থার আওতায় আনার পরিকল্পনা আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এপ্রিল '৯১ হইতে ফেব্রুয়ারি '৯২ বর্ধমান জেলায় খারিফ মরশুমে ৫, ৯৯, ২৮৪ একর জমিতে জল সেচের ব্যবস্থা হইয়াছে। রবি মরশুমে ২২,০০০ একর জমিতে ও বোরো চাষে ৭০,০০০ একর জমিতে জল সেচের ব্যবস্থা করা হইয়াছে।

(খ) ১৯৯২-৯৩ এর আর্থিক বছরে বর্ধমান, হুগলি, বাঁকুড়া ও হাওড়া জেলার সর্বমোট ৮,২০,০০০ একর জমিতে খারিক জল সেচের পরিকল্পনা লওয়া হইয়াছে।

*313 *314

*315—Held over

**কংসাবতী স্পিনিং মিলে বাণিজ্যিক উৎপাদন**

***৩১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯।) **শ্রী অমিয় পাত্র ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কংসাবতী স্পিনিং মিলে (বড়জোড়া) বাণিজ্যিক উৎপাদন শুরু হয়েছে কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত মিলে উৎপাদন হার কিরূপ ; এবং

(গ) বর্তমানে কি কি পদে কত সংখ্যক লোক নিয়োগ করা হয়েছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এ বিষয়ে একটি তালিকা সংযোজিত হল।

**Statement referred to in reply to clause 'ga' of Starred question 316 (Admitted Question No. *289)**

| ক্রমিক | পদের নাম | পদের সংখ্যা |
|---|---|---|
| ১) | ম্যানেজিং ডিরেক্টর | ১টি |
| ২) | অ্যাডমিনিস্ট্রেটিভ অফিসার | ১টি |
| ৩) | কস্ট অ্যাকাউন্ট অফিসার | ১টি |
| ৪) | অফিস সুপারিনটেন্ডেন্ট | ১টি |
| ৫) | অ্যাকাউন্টেন্ট | ১টি |
| ৬) | স্টেনোগ্রাফার | ১টি |
| ৭) | ক্যাসিয়ার | ১টি |
| ৮) | পারচেজ অ্যাসিস্টেন্ট | ১টি |
| ৯) | অ্যাকাউন্টেন্ট ক্লার্ক | ১টি |
| ১০) | এল. ডি. সি. | ১টি |
| ১১) | টাইপিস্ট | ১টি |
| ১২) | পিওন | ১টি |
| ১৩) | এফাই... (পার্ট টাইম) | ১টি |
| সাইট অফিস (মিল) | | |
| ১৫) | ইঞ্জিনিয়ার-ইন-চার্জ | ১টি |
| ১৬) | ডাই স্পিনিং মাস্টার | ১টি |
| ১৭) | অ্যাসিস্টেন্ট স্পিনিং মাস্টার | ১টি |

| | | |
|---|---|---|
| ১৮) | মিল ইঞ্জিনিয়ার | ১টি |
| ১৯) | ক্লার্ক-কাম-টাইপিস্ট | ১টি |
| ২০) | ওয়ার্কর্স অ্যাসিস্টেন্ট | ১টি |
| ২১) | পিওন | ১টি |
| ২২) | সিকিউরিটি গার্ড | ১টি |
| ২৩) | ড্রাইভার | ১টি |
| ২৪) | ফিটার গার্ডিং | ১টি |
| ২৫) | ফিটার রিং ফ্রেম | ১টি |
| ২৬) | ফিটার পোস্ট স্পিনিং | ১টি |
| ২৭) | ফিটার ড্র ফ্রেম/স্পিড ফ্রেম | ১টি |
| ২৮) | ফিটার ব্লো রুম | ১টি |
| ২৯) | অ্যাসিসটেন্ট ফিটার | ৪টি |
| ৩০) | ইলেক্ট্রিসিয়ান | ২টি |
| ৩১) | কট গ্রাইন্ডার | ১টি |
| ৩২) | ইলেক্ট্রিসিয়ান (হেল্পার) | ১টি |
| ৩৩) | ফিটার হেল্পার | ১০টি (এর মধ্যে ২ জন সম্প্রতি চাকুরি ত্যাগ করেছে। |

**শিক্ষক-শিক্ষিকাদের মহার্ঘ-ভাতা প্রদান**

***৩১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৮।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

রাজ্য সরকার কর্তৃক ঘোষিত "জানুয়ারি ৯২"-র মহার্ঘ ভাতা সব বিদ্যালয়ে দেওয়া হয়েছে কিনা

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রয়োজনীয় অর্থ ইতিমধ্যেই জেলা পরিষদের কাছে বরাদ্দ করা হয়েছে। বিদ্যালয়গুলি উক্ত পরিদর্শকের নিকট থেকে মহার্ঘভাতার অর্থ পেয়ে থাকেন।

* 318 — Held Over.

* 319 — Held Over.

**নোটবই এবং মেড-ইজির ব্যবসা বন্ধে সরকারি পরিকল্পনা**

***৩২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৯।) **ডাঃ দীপক চন্দ ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ছাত্র-ছাত্রীদের শিক্ষার স্বার্থে নোটবই এবং মেড-ইজির ব্যবসা বন্ধ করার বিষয়ে সরকারের কোনও পরিকল্পনা আছে কি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সরকার কর্তৃক প্রকাশিত পাঠ্য পুস্তকের কোনও নোট বই এবং মেড-ইজির মুদ্রণ, প্রকাশ এবং বিক্রয়ের উপর বিধিনিষেধ আরোপ করে ১৯৭৭ সালেই আইন প্রণয়ন করা হয়েছে। এই সম্পর্কিত নিষেধাজ্ঞা প্রতিটি বইয়ের উপর লিপিবদ্ধ করা হয়ে থাকে।

**কবি নজরুল কলেজের পরিচালন সমিতির মেয়াদ বৃদ্ধি**

***৩২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলার মুরারইতে কবি নজরুল কলেজের পরিচালন সমিতির মেয়াদ শেষ হয়ে যাওয়া সত্ত্বেও বারংবার মেয়াদ বৃদ্ধি করা হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, ইহার কারণ কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকার জ্ঞাত নহেন;

(খ) প্রশ্ন ওঠে না।

* 322 — Held Over.

**অবসরপ্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকাদের পেনশন, গ্র্যাচুইটি প্রদান**

***৩২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৭।) **ডাঃ জয়নাল আবেদিন ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অবসরের পর ১৯৯১ সাল থেকে ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত কতজন অবসরপ্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক-শিক্ষিকা পেনশন, গ্র্যাচুইটি ও প্রভিডেন্ট ফাণ্ডের টাকা পাননি; এবং

(খ) রাজ্য সরকার অবসরের পরই পেনশন সহ গ্র্যাচুইটি, পি. এফ. দেবার জন্য নতুন কোনও চিন্তা ভাবনা করছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জানা নেই। ফেব্রুয়ারি '৯২ পর্যন্ত ১০,৫৪৮ জন প্রাথমিক এবং ৪,১৫০ জন মাধ্যমিকে অবসরকালীন সুযোগ সুবিধা পেয়েছেন।

(খ) প্রশ্ন ওঠে না।

## Setting up a College in Kumargram Block

***324.** (Admitted question No. *1525.) **Shri Salib Toppo :** Will the Minister-in-charge of Education (Higher) Department be pleased to state—

(a) is there any proposal to set up a College in Kumargram Block within the Jalpaiguri district ; and

(b) if so, when ?

**The Minister-in-charge of Education (Higher) Department :**

(a) Not at present.

(b) Does not arise.

## পৌরসভা পরিচালিত প্রাথমিক বিদ্যালয়গুলিকে সরকারি আওতায় আনার পরিকল্পনা

***৩২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৩।) **শ্রী অজয় দে ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পৌরসভা পরিচালিত প্রাথমিক বিদ্যালয়গুলিকে সরকারি আওতায় আনার কোনও পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে উহা কতদিনের মধ্যে সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## বাঁকুড়া জেলার ইন্দাস ও পাত্রসায়রের ব্লকে কলেজ স্থাপনের পরিকল্পনা

***৩২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৩।) **শ্রী নন্দদুলাল মাঝি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার ইন্দাস ও পাত্রসায়রের ব্লকে কলেজ স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উহার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়!

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নাই ;

(খ) প্রশ্ন ওঠে না।

**কাঁথির কনস্ট্রাকশন ডিভিসনকে স্থায়ী ডিভিসনে রূপান্তর**

***৩২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৩।) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথিতে অবস্থিত সেচ বিভাগের কনস্ট্রাকশন ডিভিসনকে স্থায়ী ডিভিসন-এ পরিণত করার কোনও চিন্তা-ভাবনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কতদিনে তা কার্যকর করা হবে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলার বলরামপুর পঞ্চায়েত সমিতি এলাকায় একজন শিক্ষকবিশিষ্ট বিদ্যালয়**

***৩২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯২।) **শ্রী ভন্দু মাঝি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বলরামপুর পঞ্চায়েত সমিতি এলাকায় একজন শিক্ষকবিশিষ্ট বিদ্যালয়ের সংখ্যা কত ; এবং

(খ) অপারেশন ক্লার্ক বোর্ড স্কিমভুক্ত বিদ্যালয় উক্ত পঞ্চায়েত সমিতি এলাকায় কয়টি?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪১ (একচল্লিশটি)

(খ) বলরামপুর পঞ্চায়েত সমিতিভুক্ত এলাকা 'অপারেশন ব্ল্যাকবোর্ড' স্কিম-এর আওতায় এখনও আনা হয়নি, সুতরাং উক্ত এলাকায় উক্ত স্কিম-এ কোনও বিদ্যালয় নেই।

**বর্ধমান বিশ্ববিদ্যালয়ের স্টাটিউট অনুযায়ী কলেজের পরিচালন সমিতির সভা**

***৩২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৯।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের স্টাটিউট অনুযায়ি কলেজের পরিচালন সমিতির সভা বছরে কতদিন অন্তর কতবার অনুষ্ঠিত হয় ; এবং

(খ) উক্ত নিয়ম বীরভূম জেলার মুরারই-এ কবি নজরুল কলেজ পালন করেছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্ধমান বিশ্ববিদ্যালয়ের স্টাটিউটের দ্বাদশ পরিচ্ছেদে ৮ (জি. বি.) (২) ধারা অনুসারে কলেজের পরিচালন সমিতির সভা সাধারণত বছরে কমপক্ষে ৬ বার অনুষ্ঠিত হয়?

(খ) নিয়ম লংঘনের ঘটনা সরকারের গোচরে আসে নাই।

* 330 — Held Over.

* 331 — Held Over.

* 332 — Held Over.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Abdul Mannan of the subject of alleged searcity of drinking water through out the state and the second is from Shri Sovandeb Chattopadhyay on the subject of alleged deplorable condition of the roads in rural areas.

The subject matters of the motions do not merit adjournment of business of the House. The members may attract the attention of the Ministers concerned on those subjects through calling attention, Question, Mention etc.

I therefore, withhold my consent to the Motions.

One member may, however, readout the text of his motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ—

পশ্চিমবঙ্গে গ্রামের রাস্তাঘাট আজকে চরম অবস্থায় পৌঁছেছে। রক্ষণাবেক্ষণের অভাবে মানুষের চলার অযোগ্য। বর্ষা সমাগম, অবিলম্বে নজর দেওয়া প্রয়োজন।

## Calling Attention

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention, namely :–

| | |
|---|---|
| 1. Reported death of eight bank-decoits at Ranaghat, Nadia on 24.3.1992 | : Dr. Manas Bhunia, Shri Birendra Kumar Maitra, Shri Ajoy Dey, Shri Lakshman Seth, and Shri Tapan Hore |

2. Reported transfer of some Journalists and other employees of the Government-run-Basumati to Siliguri : Shri Abdul Mannan

3. Strike of 7000 workers of the Bata India Limited : Shri Dipak Mukherjee

4. Reported death of a freedom fighter at an old age home run by the Government : Shri Saugata Roy

5. Reported agitation at the Tribal inhabited areas of Bihar : Shri Nirmal Das

6. Alleged death of one Shri Haqsad Seikh in the lock-up of Kundo P.S. : Shri Ambica Banerjee

7. Reported misuse of money at the Shyamnagar Gram Panchayat under Tehatta No. 1 Panchayat Samity of Nadia district : Shri Kamalendu Sanyal

I have selected the notice of Shri Dipak Mukherjee on the subject of 'Strike of 7000 workers of the Bata India Limited.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 3rd April, 1992.

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে রাজ্য সরকারের রেল প্রকল্পগুলি দীর্ঘদিন ঝুলে থাকায় রাজ্যবাসীরা উদ্বিগ্ন। স্বাভাবিকভাবে এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল এই রেল প্রকল্পগুলির কাজ যাতে ত্বরান্বিত হয় এবং কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় অর্থ বরাদ্দ আনেন সে জন্য এই বিধানসভা থেকে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে পাঠানো হয়েছিল। কেন্দ্রীয় সরকারের কাছে দরবার করার জন্য যে প্রতিনিধি দল গিয়েছিলেন তারা গত রাত্রে ফিরে এসেছে। কিন্তু এই প্রতিনিধি দল প্রেরণ সম্পর্কে পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষ যে মন্তব্য এবং কটাক্ষ করেছেন সেটা দুভার্গ্যজনক এবং চরম অবমাননাকর, বিভ্রান্তিকর এবং এই বিধানসভার ক্ষেত্রেও এটা অবমাননাকর বলে আমি মনে করি। পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষ বলেছেন যে রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকার টাকা দিয়েছে

জমি সংগ্রহের জন্য কিন্তু সেই জমি রাজ্য সরকার অধিগ্রহণ করতে পারছে না। ঃ সত্ত্বেও জেনেশুনে এই টাকা খরচ করে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে পাঠানো হল কেন? পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষ কোন তথ্যের ভিত্তিতে এই রকম কটাক্ষ মন্তব্য করলেন আমার জানা নেই। পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষ সঠিক তথ্যের ভিত্তিতে এই মন্তব্য না করে থাকেন তাহলে এই ধরনের অবমাননাকর মন্তব্য করার জন্য পূর্ব রেলওয়ে কর্তৃপক্ষের কাছে কৈফিয়ত তলব করা হোক।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী বিমল মিস্ত্রী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি শুনেছেন এবং জানেন যে কিছু দিন আগে বারুইপুর থানা অধীন সাউথগড়িয়া গ্রামে যে সরকারি পরিচালনাধীন বৃদ্ধাবাস আছে স্বাধীনতা সংগ্রামীদের জন্য, সেখানে একটা ঘটনা ঘটছে। সেই ব্যাপারে আমি নিজে গিয়ে তদন্ত করি ১৯.৩.৯২ তারিখে। এখানে দুটি বিষয় জানার দরকার আছে। একটা হচ্ছে কংগ্রেস এবং তাদের নেত্রী এবং কিছু কিছু কাগজ তারা যে সংবাদ পরিবেশন করেছে তা বিভ্রান্তিকর। তারপর পৃথ্বীশ ঘোষ, যাকে স্বাধীনতা সংগ্রামী বলা হচ্ছে, আসলে সে স্বাধীনতা সংগ্রামী নয়। সেই ঘটনায় তার মৃত্যু হয়েছে, যে কারণে মৃত্যু হয়েছে, সেটা আমি বিধানসভায় তুলে ধরতে চাই। এই বৃদ্ধাবাসের যে সমস্ত স্বাধীনতা সংগ্রামী থাকেন তাঁরা আমার কাছে একটা স্টেটমেন্ট দিয়েছেন, আমি তাঁদের সেই বয়ানটা পড়ে শোনাচ্ছি, আপনারা দয়া করে শুনবেন। তাঁরা জানিয়েছেন, ''আমরা নিম্নস্বাক্ষরকারীগণ বারুইপুর থানা অধীন সাউথগড়িয়া গ্রামে উপস্থিত পশ্চিমবঙ্গ সরকার পরিচালনাধীন বৃদ্ধ ও অক্ষম এবং স্বাধীনতা সংগ্রামী আবাসের আবাসিক। আমাদের আবাসের কিছু ঘটনাকে কেন্দ্র করে বিভিন্ন পত্রিকায় যে অর্দ্ধসত্য, বিকৃত সংবাদ প্রকাশিত হচ্ছে, বিশেষ করে ১৫.৩.৯২ তারিখে বর্তমান পত্রিকায় সি. পি. আই. (এম) পার্টিকে জড়িয়ে যে খবর প্রকাশিত হয়েছে তাতে করে আমাদের বিবেকের তাড়নায় সত্য এবং প্রকৃত ঘটনা জনসাধারণকে জানানোর উদ্দেশ্যে আমাদের এই বিবৃতি। আমরা দ্ব্যর্থহীন ভাষায় জানাতে চাই যে, এই ঘটনার সঙ্গে সি. পি. আই (এম)-এর কোনও সম্পর্ক নেই।'' তাঁরা এই বিবৃত্তিতে সই করেছেন। সেখানে তাঁরা বলেছেন ''আমাদের ধারণা ঘটনার সঙ্গে জড়িত প্রকৃত দোষীদের আড়াল করার উদ্দেশ্যে পরিকল্পনা মাফিক খবরটি বিকৃত করা হচ্ছে।'' যারা মেরেছে তারা ফেডারেশনের কর্মী, তাদের বিরুদ্ধে সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করেছেন। আমি নিজে সেই সরকারি আবাসে গিয়ে স্বাধীনতা সংগ্রামীদের সঙ্গে কথা বলেছি। তাঁদের নেত্রী অন্যভাবে বিবৃতি দিচ্ছেন আমাদের বিরুদ্ধে, সরকারের প্রশাসনের বিরুদ্ধে। এটা ডাহা মিথ্যা কথা, কিছু কিছু সংবাদপত্র সাধারণ মানুষকে বিভ্রান্ত করার জন্য ভুল সংবাদ পরিবেশন করছে। এই সম্পর্কে তথ্য আপনার কাছে পেশ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভায় সেচমন্ত্রী মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় মহাশয় আছেন, ক্ষুদ্রসেচমন্ত্রী ছিলেন, এখন নেই, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় যেটা বার বার এই হাউসে উত্থাপন করি, অনেক সদস্য বলেছেন—মন্ত্রী মহাশয় আমার সঙ্গে একমত হবেন যে, দীর্ঘ দিন ধরে মেদিনীপুর জেলায় কেলেঘাই-কপালেশ্বরী

সংস্কার প্রকল্প পড়ে আছে। ১৫ বছর ধরে সেখানে কোনও সংস্কার হয়নি। সবং, ভগবানপুর, ময়না, পটাশপুর, নারায়ণগড় এবং পিংলার ১২ লক্ষ মানুষ দীর্ঘদিন ধরে বন্যার কবলে পড়ছে, বছরের পর বছর ঘরবাড়ি নষ্ট হয়ে যাচ্ছে, কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়ে যাচ্ছে। আমি বারে বারে এই ব্যপারে সরকারের কাছে আবেদন করেছি, আমি দেখেছি যে সরকার এই ব্যাপারে বিমুখ। ব্যক্তিগত পর্যায়ে সেচমন্ত্রী এই বিষয়ে সংবেদনশীল মনোভাব থাকলেও সরকারের আর্থিক অবস্থা খারাপ থাকার জন্য সেচ এবং বন্যা নিয়ন্ত্রণ খাতে গত ১৫ বছর ধরে সরকার কোনও টাকা পয়সা দেয় নি। পরিকল্পনা কমিয়ে দিয়েছেন এবং পরিকল্পনা বহির্ভূত খাতে খরচ বাড়িয়ে দিয়েছেন। সবং, পটাশপুর, ভগবানপুর, নারায়ণগড়, ময়না এবং পিংলার ১২ লক্ষ মানুষ দীর্ঘ দিন ধরে যন্ত্রণা ভোগ করছে। কেলেঘাই-কপালেশ্বরি আজকে শেষ হয়ে গিয়েছে। মন্ত্রী মহাশয় এখানে আছেন, হাউসে তিনি পরিষ্কারভাবে বলুন যে সত্যিকরে এই প্রকল্প হবে কি না, করা যাবে কি না। কত দিন এই এলাকার মানুষ এই যন্ত্রণা ভোগ করবে, নাকি নিঃশেষ হয়ে যেতে হবে?

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** (হাউসে অনুপস্থিত ছিলেন)।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৭শে ফেব্রুয়ারি একটা বদ্ধ পাগলের কাণ্ড-কারখানায় একটা কালি মন্দিরে কিছু ভাঙচুর ঘটে এবং সেই ভাঙচুরের ঘটনাকে কেন্দ্র করে কিছু দুষ্কৃতকারি এবং বি. জে. পি.-র প্রত্যক্ষ মদতে গোটা বোলপুর, শ্রীনিকেতন এবং সুরলে একটা তাণ্ডব চলে এবং দীর্ঘদিনের যে সাম্প্রদায়িক সম্প্রীতি তা ক্ষুণ্ণ হতে বসে। সেখানে আমরা বামপন্থীরা যারা সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুণ্ণ রাখতে বড় বড় বৈঠক করছি এবং সাধারণ মানুষকে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখবার জন্য আবেদন জানাচ্ছি, তখন অত্যন্ত দুঃখজনক এই ঘটনা ঘটছে। দুঃখজনক ঘটনা হচ্ছে, গত ৮ই মার্চ আবার ঐ গ্রামে, সুরুল গ্রামে রাত্রিবেলা একজনকে খুন করা হল। এতে সাধারণ মানুষের যে ধারণা, মন্দিরে বদ্ধ পাগলের কাণ্ড-কারখানার পিছনে এবং ৮ই মার্চের খুনের পিছনে একটা সাম্প্রদায়িক চক্রান্ত কাজ করছে। স্থানীয় প্রশাসন এই ব্যাপারে খুব একটা কাজ করছে না। এই ব্যাপারে তাঁদের যে ভাবে দেখা দরকার তা দেখছেন না। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে বলব, এই ব্যাপারে বিশেষভাবে তদন্ত করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন, নচেৎ সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুণ্ণ হবার যথেষ্ট সম্ভাবনা থেকে যাচ্ছে।

**Shri Deokinandan Poddar :** Mr. Speaker Sir, I want to draw the kind attention of the Chief Minister regarding the serious damages to various buildings on Mahatma Gandhi Road and Central Avenue crossing. Since last twenty days because of the reckless work of Metro Railway various buildings have suffered serious damages. Few buildings have also been tilted, lives and property of the people staying there are in danger due to reckless work which the Metro Railway is carrying there without taking any precautionary measure. Because of deep trenches, buildings on both side of the road are heavily hit. Cracks were seen during sometime in 1990. At that time Metro Railway authorities were

requested to take action and they assured that precautionary measures would be taken. I submit before the House and the Chief Minister through you Sir, that appropriate authorities should be asked to take action in the matter.

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আজকে আনন্দবাজার পত্রিকায় একটি খবর বেরিয়েছে, তাতে বলা হয়েছে যে, ঝাড়খণ্ড মুক্তি মোর্চার আন্দোলনের ফলে সারা পশ্চিমবাংলায় — ধানবাদ, সাহেবগঞ্জ থেকে মালদহ টাউন পর্যন্ত সব জায়গায় মালগাড়ি চলাচল বন্ধ হয়ে গেছে। কোলাঘাটে মাত্র ২ দিনের কয়লা আছে। ফারাক্কা, যেটি ২১০ মেগাওয়াটের প্ল্যান্ট সেখানে খারাপ কয়লার জন্য ৬০-৭০ মেগাওয়াটের বেশি বিদ্যুৎ উৎপাদন করা যাচ্ছে না। ঘটনাটি অত্যন্ত দুঃখজনক। আমি বিদ্যুত মন্ত্রীর কাছে আবেদন করব, আমাদের সভায় তিনি একটি স্টেটমেন্ট দিন এবং সত্য ঘটনা কি তা আমাদের জানান। কাগজে দেখলাম, মাত্র ১৫ জন মালগাড়ি চলাচল বন্ধ করে রেখেছে।

[12-00 — 12-30 P.M.]

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রের বেশির ভাগ লোকই অত্যন্ত গরিব, তারা পয়সা দিয়ে চিকিৎসা করতে পারে না, ওষুধ কিনতে পারে না। বিগত কংগ্রেস সরকার সেইরকম লক্ষ্য রেখেই মুরারইতে একটি গ্রামীণ হাসপাতাল করার পরিকল্পনা করেছিলেন এবং সেই সঙ্গে ওই হাসপাতালটিতে টি. বি. পেশেন্টদের জন্য ২০টি শয্যার ব্যবস্থা মঞ্জুর করেছিলেন। কংগ্রেস সরকার চলে যাওয়ার পর তথাকথিত জনদরদি বামফ্রন্ট সরকার ওই হাসপাতালটির গৃহ নির্মাণ করে এখনো চালু করতে সক্ষম হয়নি। আমি আপনার মাধ্যমে স্বাস্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওই হাসপাতালটি চালু করা হয় এবং আমি এর দাবিও রাখছি।

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় জনস্বাস্থ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচিত এলাকায় যে সমস্ত টিউবওয়েল আছে সেগুলো মেরামত করতে হবে। যে সমস্ত টিউবওয়েল আছে সেগুলোয় প্রায় সবই অকেজো হয়ে পড়ে আছে। তারফলে ওই এলাকার বিপুল সংখ্যক মানুষ প্রচন্ড অসুবিধার মধ্যে পড়েছে। গ্রীষ্মের মধ্যে পানীয় জল পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব যাতে অবিলম্বে ওই অকেজো টিউবওয়েলগুলি মেরামত করা হয় এবং প্রচণ্ড গ্রীষ্মের হাত থেকে রক্ষা করুন এবং পানীয় জলের ব্যবস্থা করুন।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনাদের মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র গোলাশিবগঞ্জে একটি জমিকে কেন্দ্র করে পঞ্চায়েতের সভাপতির নেতৃত্বে এবং সি. পি. এমের মদতপুষ্ট গুন্ডাবাহিনী সেখানে একটি বর্বরোচিত, পৈশাচিক ঘটনা ঘটিয়েছে। ওখানে ৬ জন মানুষকে হাত-পা বেঁধে জ্যান্ত

অবস্থায় চিতায় তুলে পুড়িয়ে মেরেছে। শুধু তাই নয়, সেখানে ১২ বছরের মেয়ে সুজাতাকে এবং ৫ বছরের বুল্টিকে ঘরে পুরে শেকল আটকে পুড়িয়ে মেরেছে। এই যে ঘটনা, এটি একটা লজ্জাজনক ঘটনা, ইতিমধ্যে ইতিহাসে ঐরকম নজির আছে কিনা আমার জানা নেই। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর কাছে আবেদন করব এই ঘটনার যাতে একটি উচ্চ পর্যায়ে তদন্ত করা হয়। সেখানে এই অ্যান্টি সোস্যালরা প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। যাদের পরিবারের এই ঘটনা ঘটল তাদের পরিবারের প্রতি সরকার যাতে নজর দেন তার প্রতি আমি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মহকুমায় কয়েকটি গুরুত্বপূর্ণ সড়ক আছে—ডাইহাড়—মণ্ডেবশ্বর, কবোচগ্রাম, বনকাপাশী, কৈচোর, পাটুলি আর কাটোয়া-কালনা। এই সড়কগুলি অত্যন্ত গুরুত্বপূর্ণ সড়ক। এই সড়কগুলির সংস্কারের অভাবে একেবারে নষ্ট হয়ে গেছে। বাস চলাচল করার অসুবিধা হয়ে পড়েছে। এরমধ্যে কিছু রাস্তার মেরামতির কাজ শুরু হয়েছিল কিন্তু এখন আবার মেরামতির কাজ বন্ধ হয়ে আছে। এরফলে একটা ভয়ংকর অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে রাস্তা মেরামতির প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনা এই সভায় অবতারণা করছি। ১৯৯০ সালের মে মাসে বীরনগর মিউনিসিপ্যালিটি সি. পি. এম.-এর দখলে যায়। বীরনগর পৌর বোর্ডটি ৯টি আসনের—তার মধ্যে ৫টি আসন সি. পি. এম. পেয়েছিল, আর ৪টি আসন কংগ্রেস পেয়েছিল। ওখানে পৌর পিতা সি.পি.এম.-র দল থেকে হন, উনি হচ্ছেন নন্দদুলাল রায়। উনি সমাজবিরোধীদের দৌরাত্ম্য এবং সি.পি.এম.-র দলের দুর্নীতির জন্য পদত্যাগ করে কংগ্রেস দলে যোগদান করেন। এবং কংগ্রেসের সমর্থনে তিনি বোর্ডের ক্ষমতায় আসেন ও পৌর পিতা হন। কিন্তু আজকে সি. পি. এম. ও সমাজবিরোধীরা তাকে খুন করার হুমকি দিচ্ছে, তার প্রতি আক্রমণও চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধুমাত্র পৌর পিতাকে নয় আরও ৪ জন যে কমিশনার আছেন তাদেরকেও খুন করার হুমকি দেওয়া হচ্ছে, যদি কোনও কমিশনার খুন হয় তাহলে পৌর বোর্ড তারা দখল করবেন, তাই অবিলম্বে এই ব্যাপারে সুনির্দিষ্ট ব্যবস্থা নেবার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী নির্মল দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রী এবং তথ্য সংস্কৃতি দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি যে ইলেকট্রনিক মিডিয়া আজকে সব ক্ষেত্রেই উন্নতি করেছে। আমরা লক্ষ্য করছি ভারত সরকারের ঘোষণার সঙ্গে কার্যকারিতার ক্ষেত্রে ও বিভিন্ন কার্যকলাপের মধ্যে সমন্বয় নেই। উত্তরবাংলার ডুয়ার্স এলাকায় বিশেষ করে আলিপুর দুয়ারে টি. ভি. সেন্টার আছে। সেটা মাত্র ১ কে.ভি.এ. যায় তাই এই টি. ভি. সেন্টারকে ১০ কে.ভি.এ. করা হোক এবং পশ্চিমবঙ্গের মধ্যে বৃহত্তর মহকুমা আলিপুরদুয়ারে একটা রেডিয়ো সেন্টার করার জন্য দাবি জানাচ্ছি। রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন বসুমতী পত্রিকাকে শিলিগুড়ি থেকে প্রকাশ করবেন, এই ব্যাপারে আমি দাবি করছি উত্তরবঙ্গে দু-একটি পত্রিকা ছাড়া আর কোনও পত্রিকা নেই সেখানে যাতে এলাকার উন্নয়ন,

মানুষের ব্যথা-বেদনা, দুঃখ, কষ্ট, সংস্কৃতির উন্নয়নের বার্তা মানুষের কাছে পৌঁছায় তার ব্যবস্থা করুন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর কাছে জানতে চাই বাগদার এম. এল. এ. এখানে উপস্থিত আছেন, ১৯৯০ সালে বাগদার ১নং কোনিয়াড়া অঞ্চল প্রধানের বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব আনা হয় এবং ৪.৯ তারিখে সেটা গৃহীত হয়। সেটা বি. ডি. ও. অ্যাক্‌সেপ্ট করেছে, পঞ্চায়েত সেক্রেটারি অ্যাকসেপ্ট করেছে তা সত্ত্বেও তারা চার্জ হ্যান্ড ওভার করছেন না। কোর্টের কাছে গেলে নাকচ করেছে, হাইকোর্টে তারা গেছে সেখানে নাকচ করেছে। ঐ অঞ্চলের সি. পি. এম. প্রধান, সি.পি.এম.-র সহায়তায় সেখানে চার্জ হ্যান্ড ওভার না করায় এলাকার সমস্ত উন্নয়নমূলক কাজকর্ম বন্ধ এবং দরিদ্র শ্রেণীর মানুষকে বঞ্চিত করা হচ্ছে।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদের নবগ্রাম থানার দ্বারকা, ব্রাহ্মণী নদী বর্ষাকালে এলাকায় প্লাবন সৃষ্টি করে। কিন্তু বর্ষা শেষ হয়ে গেলে জলের অভাবে চাষের অসুবিধা হয়। '৮১ সালে সংশ্লিষ্ট ৭টি পয়েন্ট আর. এল. আই. প্রস্তাব দেয় এবং যথা নিয়মে করা হয়। এম. আই. ডিভিসন, এল. ডি. ও. এটা তদন্ত করেন কিন্তু আজ পর্যন্ত এই ব্যাপারে কোনও সুরাহা হচ্ছে না। আমি দাবি করব ঐ এলাকায় সরকারের আর্থিক সীমাবদ্ধতা থাকা সত্ত্বেও যদি অনুমোদন দেওয়া হয় তাহলে ১২ শত লোক উপকৃত হবে এবং সাতশো একর সেচবসেবিত হবে। এর দ্বারা তিনটি মৌজার ৭টি গ্রাম উপকৃত হবে, তাই এই ব্যাপারে আমি দাবি করছি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করার জন্য।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী সুকুমার দাস ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি আমার বিধানসভা কেন্দ্র পাঁচলা থানার জগৎবল্লভপুর, গোবিন্দপুর, নস্করপুর, ইসলামপুর, এবং পোলগুস্তিয়া অঞ্চলে বিভিন্ন মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ গত চার-পাঁচ বছর ধরে শুরু হয়েছে। পাঁচলা থানার ৩২টি মৌজায় এই কাজ হওয়ার কথা, কিন্তু মাত্র ১৫টি মৌজায় এই কাজ হয়েছে এবং এখনো ১৭টি মৌজার কাজ বাকি আছে। যে মৌজার কাজগুলি বাকি আছে সেগুলি যাতে সত্ত্বর শেষ হয় তার জন্য আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা কালিগঞ্জের ১০ শয্যা বিশিষ্ট জোরালপুর হাসপাতাল সম্বন্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই হাসপাতালটি দীর্ঘ পাঁচ বছর ধরে বন্ধ আছে। সেখানে লোকেরা ওষুধ এবং চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। হাসপাতাল আছে, স্টাফ আছে হাসপাতালটি বন্ধ হয়ে আছে। এই ২০ হাজার জনবসতি এলাকায় যাতে হাসপাতালটি অবিলম্বে খোলা হয় সেই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় আমার নিজস্ব গ্রাম ধরমপুর ও কাদরে যাবার জন্য যেখানে গ্রামের সমস্ত লোককে, স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীকে বা সাব-

ডিভিসনাল হাসপাতালে যেতে গেলে ঐ রাস্তা দিয়ে যেতে হয় এবং নদীর জল পেরিয়ে একটা বিপদজ্জনক অবস্থার মধ্য দিয়ে সেখানে দিয়ে পারাপার করতে হয়। তাই বিভাগীয় মন্ত্রীর কাছে আমাদের আবেদন যেন ওখানে একটা ব্রিজ তৈরি করার ব্যবস্থা করা হয়।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটা আবেদন রাখতে চাই। স্যার, বহু আকাঙ্খিত দ্বিতীয় হুগলি সেতু প্রায় শেষ হবার মুখে। হাওড়া এবং কলকাতা সহ সারা পশ্চিমবঙ্গের মানুষের কাছে এটা একটা শুভ সংবাদ। আশা করা যায় এই বছরই জনসাধারণের জন্য দ্বিতীয় হুগলি সেতুটি খুলে দেওয়া হবে। স্যার, যার সহযোগিতায় এই ব্রিজটি করা সম্ভব হয়েছে, তিনি হচ্ছেন ভারতের প্রয়াত প্রধানমন্ত্রী রাজীব গান্ধী। তার সহযোগিতা ছাড়া এই হুগলি ব্রিজ এত তাড়াতাড়ি করা সম্ভব হত না। তাই আপনার কাছে নিবেদন এই ব্রিজটির নামকরণ যাতে রাজীব গান্ধীর নামে করা হয়। এই ব্রিজটি তার স্মৃতি রক্ষার্থেই ব্যবহার করা হোক। তার সহযোগিতা না পেলে এই ব্রিজ হাওড়া ও কলকাতার মানুষ দেখতে পেত না।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাগরদিঘী ব্লকে ইসলামপুর মৌজায় চাষীদের স্বার্থে ১৫ লক্ষ টাকা ব্যয়ে একটি আর. এল. আই সেন্টার স্থাপন করা হয়েছে। সেখানে তিন জন স্টাফও দেওয়া হয়েছে। কিন্তু সেই তিনজন স্টাফ সেন্টার থেকে অনেক দূরে থাকে এবং সেই সেন্টারে কাজ হচ্ছে না এবং চাষিরা জল পাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ সেন্টারটি অবিলম্বে চালু করা হোক এবং ঐ তিনজন স্টাফের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে যে, আমাদের রাজ্যে বিভিন্ন ধর্মের মানুষ বসবাস করেন। হিন্দু, মুসলমান, বৌদ্ধ, শিখ নানান ধর্মের মানুষ আছেন। তাঁদের রিলিজিয়াস ফেস্টিভ্যালে, ধর্মীয় উৎসবের দিনগুলি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার ছুটি ঘোষণা করেন। আমাদের রাজ্যে একটা বিরাট সংখ্যক বৌদ্ধধর্মাবলম্বী মানুষ আছেন। লর্ড বৌদ্ধের জন্মদিনে, বৌদ্ধ জয়ন্তীতি, অর্থাৎ বৌদ্ধপূর্ণিমার দিনে কেন্দ্রীয় সরকার ছুটি ঘোষণা করেন কিন্তু রাজ্য সরকার ছুটি দেন না। কিন্তু রাজ্য সরকার সেদিন ছুটি না ঘোষণা করবার ফলে—আমাদের রাজ্যে যে সমস্ত বৌদ্ধধর্মাবলম্বী মানুষ আছেন তারা সেদিন ওই উৎসব পালন করতে পারেন না। আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে আবেদন করছি—বৌদ্ধ ধর্মের একটা বিরাট সংখ্যক মানুষ সারা পৃথিবীতে ছড়িয়ে আছেন এবং আমাদের এখানেও আছে। সুতরাং আমাদের রাজ্যে যে সমস্ত বৌদ্ধ ধর্মাবলম্বী মানুষ আছেন তারা যাতে উৎসব পালন করতে পারেন তার জন্য ছুটি দেবার ব্যবস্থা করা হোক।

**श्री चेतन मुण्डा :** माननीय अध्यक्ष महाशय, मे आपके माध्यम से शिक्षा मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूं। जलपाईगुड़ी के चाय बगान मे २½ ढाई लाख मजदूर काम करते है। एवं वहां विभिन्न भाषा-भाषी के श्रमिक कर्मचारी है। एवं यहां जो सरकार द्वारा अनुमोदित स्कुल है, प्राइमारी स्कुल है। वहां छात्र-छात्राओ की संख्या बढ़ गयी है। शिक्षको का आभाव देखा जा रहा है अतः शिक्षको की बहाली किया जाए।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগামী পয়লা এপ্রিল থেকে ৭ই এপ্রিল পর্যন্ত উত্তর ২৪ পরগনার ঠাকুরনগরে ভারতবর্ষের দ্বিতীয় বৃহত্তম মেলা—বারাউনি মেলা শুরু হচ্ছে। ওখানে ১২ লক্ষ লোক আসেন। যাদের মধ্যে প্রায় সকলেই তফসিলি জাতি এবং উপজাতিভুক্ত। এই নিয়ে গতবারে বাজেট অধিবেশনের সময় বলেছিলাম যে, এই মেলাকে জাতীয় মেলা হিসাবে স্বীকৃতি দেওয়া হোক অথবা এই মেলার যাবতীয় দায়, দায়িত্ব রাজ্য সরকার বহন করুক। রাজ্য সরকার গঙ্গাসাগর মেলাতে, রাজ্য সরকার কুম্ভ মেলাতে কোটি কোটি টাকা খরচা করতে পারেন সেখানে তফসিলি জাতি, উপজাতিভুক্ত শ্রেণীর লোক যেখানে আনন্দ করতে আসেন তাদের জন্য বলা সত্ত্বেও কোনও রকম কর্ণপাত করছেন না। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, এই মেলাকে জাতীয় মেলার স্বীকৃতি দেওয়া হোক অথবা রাজ্য সরকার এই মেলার সমস্ত দায়, দায়িত্ব বহন করুক। সেখানে ১২ লক্ষ লোক আসেন। তাদের জন্য সেখানে কোনও ল্যাট্রিন নেই, বাথরুম নেই, চিকিৎসার ব্যবস্থা নেই। সুতরাং এই মেলাকে জাতীয় মেলার স্বীকৃতি দেবার দাবি জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মণ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জেলা জলপাইগুড়ি। ঐতিহ্যমন্ডিত বর্ধিষ্ণু শহর। এই শহরে একটা করলা বলে ছোট নদী আছে। এই নদী পয়ঃপ্রণালী জল নিকাশের কাজ করে থাকে। বর্তমানে নদীটি মজে যাচ্ছে। একে সংস্কার করা সহজ ব্যাপার নয় কিন্তু সেখানে বিকল্প ব্যবস্থা আছে। তিস্তাতে ডানহাতি খালে সাব-ওয়ে অর্থাৎ একটা সংযোজক খাল আছে। ওই দূষণযুক্ত জল যদি ওই খালে ফেলার একটা পরিকল্পনা করা যায় তাহলে ভাল হয় এবং জলপাইগুড়ি শহর অনেকটা দূষণমুক্ত হয়। নদীটিতে যদি বোটিংয়ের সিস্টেম চালু করা যায় তাহলে পর্যটকরা আকৃষ্ট হবেন। এতে ভাল হবে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং পরিবেশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ব্যাপরটি দেখার জন্য।

[12-40 — 12-50 P.M.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, এই সভায় বহুবার আলোচনা হয়েছে পঞ্চায়েতের দুর্নীতি নিয়ে, বিভিন্ন সংবাদপত্রে বিভিন্ন পঞ্চায়েতের দুর্নীতি নিয়ে বারবার উল্লেখ করা হয়েছে। আমার এলাকার শঙ্করপুর এক নম্বর গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে একটা কেস আছে আড়াই লক্ষ টাকা তছরূপের। তা সত্ত্বেও তাদের আবার ৯৩ হাজার ৫৮২ টাকা দেওয়া হয়েছে। সেই টাকা ব্যাঙ্ক থেকে তুলে নেওয়া হয়েছে গত চার মাস হয়ে গেল। কিন্তু সেই টাকা কোনও জায়গায় কোনও খরচ হচ্ছে না। শঙ্করপুরের এক নম্বর গ্রাম পঞ্চায়েত সি. পি. এমের। এর বিরুদ্ধে আগে অভিযোগ আছে, পঞ্চায়েত মন্ত্রীর কাছে অভিযোগ করা হয়েছে, আবার তাকে টাকা দেওয়া হল এবং সেই টাকা ব্যাঙ্ক থেকে তুলে নেওয়া হয়েছে এবং সেই টাকা খরচ করা হচ্ছে না ব্যাঙ্ক থেকে তুলে নেওয়ার পর।

**শ্রীমতী মমতা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসের তথা মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার জেলা পুরুলিয়ার একমাত্র বালিকা উচ্চ বিদ্যালয় শিক্ষা ক্ষেত্রে যে অসুবিধার সম্মুখীন সেখানকার মানুষ হচ্ছে সে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের গভর্নমেন্ট গার্লস স্কুলটা হায়ার সেকেন্ডারি স্কুল। এই স্কুল প্রথম থেকে ১২ ক্লাশ পর্যন্ত প্রায় ৪১ জন শিক্ষক থাকার কথা। কিন্তু সেখানে মাত্র ১৯ জন শিক্ষক আছেন এবং ১৯৮৭ সাল থেকে হেড মিস্ট্রেস এবং অ্যাসিস্টেন্ট হেড মিস্ট্রেস এই দুটো পদ খালি থেকে গিয়েছে। সেখানে ১৯ জনে প্রাথমিক স্তর থেকে উচ্চ মাধ্যমিক স্তর পর্যন্ত তো

শিক্ষাদান করেন, তাছাড়া ৪ জনের জায়গায় একজন ক্ল্যারিকাল স্টাফ থাকার জন্য ক্ল্যারিকাল কাজও করতে হয়। সেখানকার সায়েন্স স্ট্রিমে ল্যাবরেটরিতে অ্যাসিস্টেন্ট নেই, লাইব্রেরিতে লাইব্রেরিয়ান নেই। এই স্কুলে শিক্ষার্থিদের ক্ষেত্রে অসুবিধা দেখা দিয়েছে। সেইজন্য অনুসন্ধান করে অবিলম্বে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি এবং মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। এই অধিবেশনে এই সভায় আমাদের পক্ষ থেকে এই কথা বলা হয়েছিল এখন মাধ্যমিক পরীক্ষা চলছে এবং স্কুলে স্কুলে বার্ষিক পরীক্ষা শুরু হয়েছে এবং কিছুদিনের মধ্যে উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হবে এবং সেইজন্য বলা হয়েছিল বিদ্যুতের অবস্থা যেন স্বাভাবিক থাকে, ঘনঘন লোডশেডিং না হয়। অথচ আমরা দেখতে পাচ্ছি, এই আবেদন-নিবেদন মন্ত্রীর কাছে করা সত্ত্বেও কাঁথি শহর এবং মেদিনীপুরের একটা বিস্তৃত অঞ্চলে সন্ধ্যার পরে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং হচ্ছে। পরীক্ষার্থিরা ভীষণ অসুবিধার সম্মুখীন হচ্ছেন। প্রতি স্কুলে ফাইনাল পরীক্ষা শুরু হচ্ছে। কয়েকদিন বাদেই উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হবে। তাই আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি যেন এই বিষয়ে ব্যবস্থা নেন।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** অনারেবল স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি দেগঙ্গা থানার টাকি এবং বেলেঘাটা রোড শ্বেতপুকুর, কুমরপুকুর পর্যন্ত রাস্তার অবস্থা শোচনীয়, চলাচলের অবস্থায় নেই। আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই রাস্তা মেরামতির ব্যবস্থা করুন।

**শ্রী অজয় দে ঃ** স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র এবং কুটিরশিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনি জানেন শান্তিপুরের তাঁতের কাপড়ের নাম ভারত জোড়া। এই শিল্পে একটা দারুণ সংকট দেখা দিয়েছে, প্রায় ধ্বংসের মুখে গিয়েছে। আজকে অবস্থা যা দেখা দিয়েছে তাতে দেখা যাচ্ছে এবং মন্ত্রী মহাশয়ও আজকে প্রশ্নের উত্তর বলেছেন গরিব তন্তুজীবীরা সমবায় সমিতি আছে সেই সমবায় সমিতি থেকে ঠিকমতো টাকা পান না।

তার কারণ হচ্ছে, তন্তুশ্রী এবং তন্তুজকে সেই সমবায় সমিতিগুলি মাল সাপ্লাই করে। সেখানে সরকার বিরাট অঙ্কের টাকা বাকি রেখেছেন। বিরাট অঙ্কের টাকা সরকারের কাছে বাকি থাকার ফলে তাঁতিরা মজুরি পাচ্ছে না। একদিকে সুতোর দাম বেড়ে গিয়েছে অপর দিকে তাঁতিরা মজুরি না পাবার ফলে তারা আজ অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছেন। সরকার সুতোর উপর ভরতুকি দিয়ে যাতে তাদের বাঁচার ব্যবস্থা করেন সেজন্য আমি দাবি জনাচ্ছি।

**श्री ममताज हसन** : मिस्टर स्पीकर सर, मे आपके माध्यम से इस हाउस का ध्यान वर्नपुर की ओर दिलाना चाहता हूं। वर्नपुर हमारे हीरापुर कन्सटिच्येन्सी मे पड़ता है। जहां इण्डियन आइरन एण्ड स्टील कम्पनी, जो भारत मे विख्यात है। जहां कोल स्टील, पोस्टल का विशेष काम होता है। डाई इन हारनेस के तहत दुर्गापुर स्टील प्लान्ट एवं अन्य जगहो में नोकरी दी जाती है। सुप्रीम कोर्ट का भी यही राय है। मगर इस्को मे इसके एगेन्सट मे काम हो रहा है। सुप्रीम कोर्ट के फेसले को एभाइड कर दिया गया है। सैकड़ो ऐसे लोग वेकार घुम रहे है। सर, शिखा चटर्जी वाइफ स्वं० दीपक कुमार चटर्जी जो २७-१२-९१। को आवेदन कियाा और उसके जवार

मे इस्को के मेनेजर ने क्या कहा? सुप्रीम कोर्ट के फेसले को भी किस तरह अमान्य कर दिया। किस तरह अपने राइट का दुरुपयोग किया इसकी कांपी मे आपके सामने पेश करुंगा। सर, सुप्रीम कोर्ट के आर्डर को एभइड करना पुरे भारतवर्ष का अपमान है क्योकि वह देश का सबसे बड़ा न्यायालय है।

**ডাঃ তরুন অধিকারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, তথাকথিত এই শ্রমিক-দরদি সরকার খোদ কলকাতার বুকের উপর কিভাবে শ্রমিকদের বঞ্চনা করে চলেছেন তার একটি নজির আপনার মাধ্যমে এই হাউসে তুলে ধরে এর বিহিত দাবি করছি। স্যার, আর. জি. কর. মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে না গিয়ে বেআইনিভাবে দিন মজুরির ভিত্তিতে শ্রমিক নিয়োগ করা হয়েছে। সবচেয়ে আশ্চর্যের কথা, মিনিয়াম ওয়েজ যেখানে ২৩.৫০ পয়সা দেওয়ার কথা সেখানে ১০ টাকা রোজ দিয়ে কাজ করানো হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে আছেন, তার যদি সৎ সাহস থাকে তাহলে এ সম্পর্কে হাউসে বিবৃতি দিন। স্যার, আপনার কাছে অনুরোধ, এ সম্পর্কে হাউস থেকে একটি সর্বদলীয় কমিটি করে এর তদন্ত করার ব্যবস্থা করুন।

**শ্রী দেবনাথ মুর্মু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মালদহ জেলার গাজল থানায় চাকনগর, জি. পি. বুড়াপিঠ এলাকায় একটা স্লুইস গেট নির্মাণ করার জন্য দীর্ঘদিন ধরে সেখানে জনসাধারণ আন্দোলন করে আসছেন। আমার অনুরোধ, মাননীয় মন্ত্রী মহাশয় ঐ স্লুইস গেট নির্মাণ করার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করুন।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় গ্রামীণ জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকা উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের শ্যামপুর এক নং ব্লকের নবগ্রাম, বালিচাতুরি, বেলাড়ি এবং ধানদালি গ্রাম পঞ্চায়েতের অধিকাংশ মানুষই তফসিলি সম্প্রদায়ভুক্ত। সেখানকার অধিকাংশ নলকূপ খারাপ হয়ে যাবার জন্য সেখানকার মানুষরা পানীয় জল পাচ্ছেন না ফলে বাধ্য হয়ে তাদের পুকুরের দুষিত জল খেতে হচ্ছে এবং তাতে নানান রকমের রোগ দেখা দিচ্ছে। ধানদালি গ্রাম পঞ্চায়েতের গোয়ালপোতা গ্রামের ১০০ জন অধিবাসীর মধ্যে ১০০ জনই তফসিলি সম্প্রদায়ভুক্ত। সেখানে দীর্ঘদিন ধরে নলকূপটি খারাপ হয়ে যাবার জন্য মানুষ পানীয় জল পাচ্ছেন না ফলে দূষিত জল খেয়ে তারা নানান রকমের অসুখে ভুগছেন। এ ব্যাপারে অবিলম্বে তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অতীশচন্দ্র সিংহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী ক্ষেত্র কাঁদিতে একটা জুনিয়ার হাই স্কুল আছে, তার নাম হচ্ছে সাহাজাদপুর সারবাগান জুনিয়ার হাইস্কুল, এটা বোধ হয় পশ্চিমবাংলার অন্যতম পুরানো জুনিয়ার হাইস্কুল। এটা দীর্ঘদিন ধরে হাইস্কুলে রূপান্তরিত হওয়ার জন্য অপেক্ষা করে বসে আছে, কিন্তু হচ্ছে না ১৯৭২ সাল থেকে।

সম্প্রতি এটা হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে, কিন্তু দুর্ভাগ্য বশত ওখানে যে এ. আই. স্কুলস আছেন, তিনি গত তিন মাস আগে কুচবিহারে ট্রান্সফার হওয়া সত্ত্বেও সেখানকার অ্যাডমিনিস্ট্রেটার হয়ে আছেন। তিনি ওখানকার যে তিন জন অর্গানাইজিং টিচার ১৯৭২ সাল থেকে কাজ করছেন, তাদেরকে বাদ দিয়ে নুতন ৬ জনকে ঢুকিয়ে বিদ্যালয়টিকে অনুমোদন দেবার অপচেষ্টা করছেন। আমি এই সব কাগজ পত্র মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার কাছে দিচ্ছি, আপনি মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে এটা পাঠিয়ে দেবেন যাতে ঠিক ভাবে তদন্ত হয় এবং অর্গানাইজিং টিচাররা যাতে নিয়োগ পত্র পান স্কুলটি যখন অনুমোদন হবে এবং তার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন, এই আবেদন আপনার কাছে আমি রাখছি।

**শ্রী রঞ্জিত পাত্র ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র দাঁতন, সেই দাঁতন নির্বচনী কেন্দ্রে দাঁতন থানার একটি বিরাট অংশ এবং সমগ্র মোহনপুর থানা, এগ্রা থানার বিরাট অংশের মানুষ যাতায়াত করে দুটি রাস্তা দিয়ে। একটা হল শোলপাট্টা বালিঘাই রাস্তা এবং আর একটা হল সোনাকেনিয়া শোলপাট্টা রাস্তা। এই রাস্তা দুটি বছরের পর বছর ধরে মেরামত হচ্ছে না। এই রাস্তাগুলো দিয়ে বেশি গাড়ি যাতায়াত করার ফলে রাস্তার উপর চাপ পড়ছে। উড়িষ্যা থেকে এই রাস্তা দিয়ে গাড়ি যাতায়াত করে, রাজঘাটের কাছে পুল তৈরি হওয়ার ফলে বেশি গাড়ি যাতায়াত করছে, অথচ রাস্তা সম্প্রসারণ হচ্ছে না। মানুষ আন্দোলন করছে, কিন্তু আজ নয় কাল এই রকম করে সেই রাস্তা আজ পর্যন্ত মেরামত হচ্ছে না, স্কুল কলেজের ছাত্ররা যাতায়াত করতে পারছে না। এই রকম অবস্থায় যাতে সেই রাস্তা মেরামত এবং সম্প্রসারণ করা হয় এবং সরকারি গাড়ি যাতে এই রাস্তায় যাতায়াত করে এই দাবি আমি জানাচ্ছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ঘটনার উল্লেখ এখানে করছি এবং আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২০শে মার্চ আমার নির্বাচনী কেন্দ্র কুলতলির দেউলবাড়ি দেবিপুর গ্রাম পঞ্চায়েতের শ্যামনগর গ্রাম একটি আদিবাসী অধ্যুষিত গ্রাম। ঐ গ্রাম রাত ১২টার সময় হঠাৎ কুলতলি থানার ছোট দারোগা হালদারবাবু বলে পরিচিত, তিনি কয়েকজন কনস্টেবল এবং হোমগার্ড নিয়ে ঐ গ্রামের গ্রাম পঞ্চায়েত সদস্য ভীম মন্ডল, তিনি বাড়িতে ছিলেন না রাত্রে, হঠাৎ তার বাড়িতে গিয়ে ডাকাডাকি করার পর, তার স্ত্রী ঘুমিয়ে ছিলেন, তিনি উঠে বলেন যে তার স্বামী বাড়ি নেই, তখন পুলিশ জবরদস্তি করে ঘরের দরজা ভেঙ্গে সেই মহিলার উপর চড়াও হয় এবং মারধোর করে। এই রকম একটা ঘটনা আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে এই ঘটনার তদন্ত করে এই পুলিশ অফিসারের শাস্তি দাবি করছি।

**শ্রী আবু আয়েস মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মন্তেশ্বর কেন্দ্রে প্রায় দু লক্ষ মানুষের যোগাযোগের জন্য নিকটবর্তী কোনও রেল স্টেশন বা রেল লাইন নেই। দূরবর্তী রেল স্টেশন দুটি—একটা হচ্ছে মেমারি এবং আর একটি হচ্ছে বর্ধমান। ওখান থেকে ৩৫ কিলোমিটার দূরে। এর সঙ্গে নবদ্বীপ, বর্ধমান এবং কাটোয়া মেমারির বাস রুট যুক্ত, কিন্তু এই বাস রুটে যে বাস চলাচল

করে তার সংখ্যা খুব কম এবং খুব অনিয়মিতভাবে চলে। দীর্ঘদিন ধরে ঐ এলাকার মানুষের যোগাযোগের সুবিধার্থে স্টেট ট্রান্সপোর্টের তরফ থেকে বাস চলাচলের জন্য কথা বলা হয়েছে, বারবার বলা সত্ত্বেও এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা হয়নি। অবিলম্বে কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে অনেক দিন পরে এমন একটা বিষয়ে বক্তব্য রাখছি যে ব্যাপারে বামফ্রন্টের মাননীয় সদস্যরা আমার সঙ্গে একমত হবেন, রাজ্যের অর্থমন্ত্রীর শ্রমিকদের ধাপ্পা দেবার ব্যাপারে, আপনি জানেন যে তৃতীয় পে-কমিশন গঠন করা হয়েছিল এবং রাজ্য সরকারের অনেক আন্ডারটেকিংগুলোকে তৃতীয় পে-কমিশনের অন্তর্ভুক্ত করা হয়েছিল যে এই পাবলিক আন্ডারটেকিংগুলোর ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, শীঘ্রই টাকা দেওয়া হবে। এটা ৯২ সালের মার্চ মাসের ঘটনা। কিন্তু এখনও পর্যন্ত ২১টা পাবলিক আন্ডারটেকিং-এ তৃতীয় পে কমিশনের পর পে কমিটি তৈরি হওয়া সত্ত্বেও সেই পে কমিটি রিপোর্ট দেওয়া সত্ত্বেও কোনও রকম স্যালারি স্ট্রাকচার ঘোষণা করা হয়নি। আমি অর্থমন্ত্রীর কাছে ৩০ বার গিয়েছি। ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল, ইন্ডিয়া পেপার পাল্প, ইস্টার্ন ডিস্টিলারিজ, স্যাক্সবি ফার্মার, কল্যাণী স্পিনিং মিল, এইগুলোতে পে কমিটির রিপোর্ট অনুযায়ী তাদের টাকা দেওয়া হচ্ছে না, পে কমিটির রিপোর্ট কার্যকর করা হচ্ছে না।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রিড়া ও পর্যটন মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা মেদিনীপুর জেলার খেঁজুরি সর্বাধিক তফসিলি অধ্যুষিত। এলাকাটি বঙ্গোপসাগর, রসুলপুরের নদী এবং হুগলি নদীর মোহনার নিকস্থ সমুদ্র তীরবর্তী অঞ্চল। রসুলপুরের নদী এবং ঐ অঞ্চলকে কেন্দ্র করে বঙ্কিমচন্দ্র 'কপালকুন্ডলা' উপন্যাসটি লিখেছিলেন। ফলে অঞ্চলটি দর্শন করার জন্য বহু পর্যটক ওখানে যায়। মুসলমান সম্প্রদায়ের মসনসিয়ালা উপলক্ষ্যে প্রতি বছর লক্ষ লক্ষ মানুষ ওখানে যায়। ভারতবর্ষের সর্বপ্রথম পোস্ট অফিসটি ওখানেই স্থাপিত হয়েছিল। অতএব এরূপ একটি অঞ্চলে পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য আমি মাননীয় পর্যটন মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্রে '৮৭ সালে বিদ্যুতের একটা সাবস্টেশন কেন্দ্র নির্মাণের কাজ শুরু হয়েছিল। সেখানে একটা হাই-ল্যান্ড কেটে মাঠ তৈরি করা হয়েছিল। কিছু কিছু বৈদ্যুতিক ওয়ারিংও হয়েছিল। তারপর থেকে আজ পর্যন্ত আর কোনও কাজ হয়নি। সমস্ত কাজ বন্ধ হয়ে পড়ে আছে। মাঠটা এখন ছেলেদের খেলার মাঠ হয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীকে অনুরোধ করছি যে, এ বছর বিদ্যুৎ খাতে অনেক বেশি টাকা বরাদ্দ করা হয়েছে, অতএব অবিলম্বে ঐ সাবস্টেশনটির কাজ আবার শুরু করে সম্পূর্ণ করার ব্যবস্থা করুন।

**শ্রী শান্তি গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ১২/১, বলরাম ঘোষ স্ট্রিটে (কলকাতায়) একটি অনাথ আশ্রম রয়েছে। সেটি সরকার অনুমোদিত

এবং সাহায্যপ্রাপ্ত একটি ঐতিহ্যমণ্ডিত প্রতিষ্ঠান। কিন্তু বর্তমানে সেখানে একটা কু-চক্রজাল সৃষ্টি হয়েছে। বেশ কিছু সমাজবিরোধী ১০০১ টাকা চাঁদার বিনিময়ে আজীবন সদস্য পদ গ্রহণ করে সেখানে কমিটি পরিচালনা করতে আরম্ভ করে দিয়েছে। প্রতিষ্ঠানটিতে দুটি স্কুল আছে, একটি বালকদের এবং একটি বালিকাদের। কিন্তু স্কুল দুটিতে মোটেই পড়ানো হয় না। আবাসিকরা বাইরে গিয়ে পড়াশুনা করে। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে ওখানে পরিচালন কমিটি ভেঙ্গে দিয়ে তিনি প্রশাসক নিয়োগ করার ব্যবস্থা করুন এবং পরবর্তীকালে গণতান্ত্রিক পদ্ধতিতে নতুন কমিটি গঠন করার ব্যবস্থা করুন।

**শ্রী ভন্দু মাঝি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। স্যার, পুরুলিয়া জেলার বলরামপুরের বড়বাজার পঞ্চায়েত সমিতি এলাকায় একটা বালিকা বিদ্যালয় আছে। বালিকা বিদ্যালয়টির নাম, "বড়বাজার মাধ্যমিক বালিকা বিদ্যালয়।" কিন্তু সেখানে কোনও হস্টেল নেই। যার ফলে বিস্তীর্ণ এলাকার তফসিলি জাতি এবং উপজাতির ছাত্রীদের হস্টেলে থেকে পড়াশুনার কোনও সুযোগ হচ্ছে না। আমি তাই বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি করছি অবিলম্বে ওখানে একটি হস্টেল নির্মাণ করে চালু করা হোক।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি উচ্চ শিক্ষা এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘ দিন ধরে রাজনগর মাধ্যমিক বিদ্যালয়টিকে উচ্চ-মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার জন্য এলাকার মানুষরা দাবি জানাচ্ছেন। গত বিধানসভায় মাননীয় মন্ত্রী ঘোষণা করেছিলেন যে, রাজনগর একটি ঐতিহাসিক স্থান, সেখানকার ছাত্র-ছাত্রীদের লেখা-পড়ার খুবই অসুবিধা হচ্ছে। তাদের উচ্চ-মাধ্যমিক পড়ার জন্য বহু দূরে যেতে হয়। তা ছাড়া খয়রাশোলে একটি মহাবিদ্যালয় নির্মাণের জন্য আমি দাবি জানাচ্ছি, সেখানে ছাত্র-ছাত্রীদের পড়াশোনার খুবই অসুবিধা হচ্ছে।

[1-00—1-10 P.M.]

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** মিঃ স্পিকারর স্যার, আমি জলপাইগুড়ি, বিশেষত ডুয়ার্সের একটি রাস্তা ও পুলের জন্য আপনার মাধ্যমে মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সেটা হচ্ছে জলপাইগুড়ির ৩১ নং জাতীয় সড়ক। এর শুরু হচ্ছে শিলিগুড়ির সেবক রোড থেকে আসামের সীমান্ত পর্যন্ত। সেখানে সমস্ত সেতুই প্রসারিত করা হয়েছে শুধু একটি মাত্র ব্রিজই আলোচনার বিষয় হয়ে দাঁড়িয়েছে, সেটা হচ্ছে ময়নাগুড়ির জরদা নদীর উপর। সেখানে এত সংকীর্ণ রাস্তা যে যানজট হওয়ার ফলে কোনওদিন একটা দুর্ঘটনা ঘটে যেতে পারে। দি ব্রিজ অফ দি রিভার একটা দুর্ঘটনা সংঘটিত করবে। এটা প্রসারিত করা দরকার।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করতে চাই। দার্জিলিংয়ে নূতন করে আবার উত্তেজনা সৃষ্টি করা হচ্ছে। জি. এন. এল. এফ. দাবি করছে যে দার্জিলিংয়ের কোনও অবস্থান নেই, এটা ভারতবর্ষের অঙ্গ নয়। ১৯৫০ সালের যে চুক্তি হয়েছিল সেই

চুক্তি ভুল ব্যাখ্যা করার চেষ্টা করছে। দুঃখের ব্যাপার যে এই নিয়ে কেন্দ্রীয় সরকার জোরের সঙ্গে কিছু বলছেন না, এই সুযোগ নিয়ে তারা গন্ডোগোলের চেষ্টা করছে। গোর্খা পার্বত্য উন্নয়ন পরিষদ যে টাকা পেয়েছেন সেই টাকার হিসাব তারা দিচ্ছেন না। তারপর সেখানে কংগ্রেসি এম. পি. [***] তলে তলে কংগ্রেসিদের সঙ্গে আঁতাত করে পার্বত্য এলাকায় গন্ডোগোলের চেষ্টা করছেন। তাই আমি এ ব্যাপারে মাননীয় স্বারাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** ইন্দ্রজিত খুললার নাম বাদ যাবে।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র রতুয়ার মালতিপুর মৌজায় ক্ষেমপুর গ্রামে কান্ডারণের আশেপাশে বিদ্যুতের অভাব। সেজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এলাকাটি আদিবাসী অধ্যুষিত এলাকা। তারা লোকদ্বীপের সুযোগও পাচ্ছে না। ছাত্র, শিক্ষক ও সরকারি কর্মচারিরা দৈনন্দিন জীবনে বিদ্যুতের অভাবে চরম দুর্দশা ভোগ করছেন। কৃষকেরাও বিদ্যুতের অভাবে সেচের সুযোগ পাচ্ছে না। জনস্বার্থে বিদ্যুতের অভাব পূর্ণ করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বড়জোড়া বিধানসভা কেন্দ্রে একটি বড় গ্রাম মালিয়ারা। সেই গ্রামে একটি স্বাস্থ্য কেন্দ্র চালু ছিল। বর্তমানে সেই স্বাস্থ্যকেন্দ্রের স্বাস্থ্যকর্মী অবসর গ্রহণ করার ফলে, বদলি হওয়ার ফলে স্বাস্থ্য কেন্দ্রটি বন্ধ আছে। এই স্বাস্থ্য কেন্দ্রের ঘরবাড়ি বা স্বাস্থ্যকর্মিদের কোয়ার্টার্স সবই আছে। ওখানে একটি শর্ত ছিল যে,—স্বাস্থ্য কেন্দ্রের জায়গাটি একটি জমিদারের সম্পত্তি ছিল—স্বাস্থ্য কেন্দ্র বন্ধ হয়ে গেলে জমিদার তার জায়গা ফেরত পাবেন। বর্তমানে স্বাস্থ্যকেন্দ্রের জায়গাটি খুবই মূল্যবান হয়েছে, কারণ বড়জোড়া, মেজিয়াতে বড় শিল্প এলাকা হচ্ছে সেই কারণে জায়গাটির জমি দামে বিক্রি করে দিতে চাইছেন। যাতে হাসপাতালটি আবার চালু হয়, সেজন্য আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চন্দনপুর, বিদ্যাধরপুর, মুকুন্দপুর ইত্যাদি গ্রামগুলি আমার কেন্দ্রে অবস্থিত। কাঁশা ও পিতলের বাসনের জন্য ঐ গ্রামগুলি শতাব্দীর ঐতিহ্য বহন করে চলেছে। কিন্তু সেখানকার প্রায় ৫০০ শিল্পী বর্তমানে চরম সঙ্কটের মধ্যে পড়েছে। তারা কাঁচামাল আনতে বাঁকুড়ায় যান, কিন্তু সেখানকার মহাজনরা তাদের রসিদ দেন না এবং তারফলে পুলিশের কাছে তাদের বিপদে পড়তে হয়। বর্তমানে তাদের অনেকেই ঐ কাজ ছেড়ে দিয়ে ক্ষেতমজুরের কাজ নিতে হয়েছে, কিন্তু সেই কাজও তারা ৭/৮ মাস পাচ্ছেন না। যেসব মহাজন এইভাবে রসিদ না দিয়ে কর ফাঁকি দিচ্ছেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক এই আবেদন করছি এবং ঐসব শিল্পীরা যাতে কাঁচামাল পেতে পারেন তার ব্যবস্থা করবার জন্য অনুরোধ মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

---

NOTE : Expunged as ordered by the Chair.

**শ্রী কমলেন্দু স্যান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার ভূমি বিভাগের এক অংশের কর্মচারিদের সঙ্গে কিছু কায়েমি স্বার্থবাহি লোকের যোগসাজোশ হয়েছে। ফলে দেখতে পাচ্ছি, জমির চরিত্র বদল না করে তা অন্য কাজে লাগানো হচ্ছে। চাঁদবিল জলা, যেটা জমিদার বিক্রি করে দিয়েছে, সেটাকে আজকে পুকুর হিসাবে দেখানো হয়েছে। আমি দাবি করছি, ভূমি নিয়ে এই ধরনের কাজ বন্ধ করা হোক মৎস্যজীবিদের স্বার্থে।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন এলাকার মধ্যে ঝিল্লি গ্রাম পঞ্চায়েত রয়েছে যা দুটি নদী এবং তার শাখানদীর দ্বারা বেষ্টিত। সেখান থেকে ব্লক হেড কোয়ার্টারে যেতে অনেকগুলো নদী পার হতে হয়। জেলা পরিষদ-এর উদ্যোগে সেখানে একটি শাখা নদীর উপর একটি ব্রিজ হয়েছে। ঝিল্লি থেকে আসার রাস্তাটির কিছু অংশ মোড়াম করা হয়েছে, কিন্তু অবিলম্বে দ্বারকা নদীর উপর একটি ব্রিজ করা দরকার। অবিলম্বে এই কাজ গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার সদর হাসপাতালের চেষ্ট ক্লিনিক-কাম-টি. বি. সেন্টারের এক্স-রে মেশিনটি দীর্ঘ সাত-আট বছর ধরে অচল। ওখানকার ল্যাবরেটরির মেডিক্যাল টেকনোলজিস্টের কাজটা অন্য লোক চালিয়ে আসছেন। অবিলম্বে যেন ঐ মেডিক্যাল টেকনোলজিস্টের পদটি পূরণ করা হয় এবং এক্স-রে মেশিন সাড়াবার ব্যবস্থা করা হয়, তারজন্য অনুরোধ করছি।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে জি. টি. রোড ধরে যাবার সময় বোলপুরের দিকে চার কিলোমিটারে একটি ব্রিজ রয়েছে যেটা ১৯১০ সালে নির্মিত হয়েছিল। বর্তমানে ব্রিজটির অবস্থা অত্যন্ত খারাপ। ঐ রাস্তায় বাসে মানুষ বাদুড়ঝোলা হয়ে যায়। ঐ রাস্তা দিয়েই লোডেড সব লরি বোলপুর, উত্তরবঙ্গ এবং উত্তর-পূর্বাঞ্চলে চলে যাচ্ছে। ফলে ব্রিজটি ভেঙ্গে পড়ে যে কোনও সময় একটা বড় অ্যাক্সিডেন্ট হতে পারে, প্রাণহানি হতে পারে। ওখান দিয়ে অনেক ভি. আই. পিও যান। ১৯৯০ সালে এটা প্রতিষ্ঠিত হয়েছে। এটা খুব খারাপ অবস্থায় আছে। কাজেই আমি বলব যে অবিলম্বে এই বছরের মধ্যে ঐ ব্রিজটি তৈরি করুন। তা না হলে যদি কোনও অ্যাক্সিডেন্ট হয়, কোনও দুর্ঘটনা ঘটে তাহলে সেটা রাজ্য সরকারের দায়িত্বে এসে পড়বে। এই কথা বলে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিষ্ণুপদ বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় বালির খাদ নিয়ে মাফিয়াদের একটা নৈরাজ্য চলছে। যারা লিজ নিয়েছে সেই রকম লোকেরা সেই বালির খাদের বালি তোলে না। বিভিন্ন ধরনের লোকেরা সেই বালির খাদ থেকে কিভাবে বালি তোলে জানি না। কিন্তু কোনও রয়্যালটি পাওয়া যায় না। এলাকার রাস্তাঘাট ১৪৪ ধারা

জারি করে গোটা এলাকা আয়ত্তে রাখা হয়েছে। এলাকা থেকে যে সুপারিশগুলি দেওয়া হয়েছে রাজ্য সরকার এখনও সেই অনুযায়ী কোনও ব্যবস্থা নেননি। তাতে আছে লিজ বাতিল করার এবং ঐ এলাকায় সরকারি যে মামলাগুলি চলছে সে বিষয়ে সরকারি আইনজীবীরা কোনও মাথা ঘামান না। এই দুটি ব্যাপারে শিল্প বাণিজ্য মন্ত্রী মহাশয় যাতে বিশেষ ব্যবস্থা নেন এবং এলাকাটাকে মাফিয়া দলের হাত থেকে বাঁচান। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থ মন্ত্রী তথা পূর্তমন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা কুলপি। সেখানে লক্ষ্মীকান্তপুর থেকে ঢোলা প্রায় ২০ কিলোমিটার রাস্তা দীর্ঘদিন সংস্কারের অভাবে বন্ধ হয়ে আছে। পূর্তমন্ত্রী বলেছেন যে আমার এলাকায়ও রাস্তা সারানো হচ্ছে না, বাস বন্ধ হয়ে আছে। এখন পূর্ত মন্ত্রীর এলাকায় যদি বাস বন্ধ হয়ে থাকে রাস্তা সংস্কারের অভাবে তাহলে আমরা থার্ড ক্লাশ মোস্ট অর্ডিনারি এম. এল. এ. আমাদের এলাকায় কি অবস্থা হবে সেটা চিন্তা করে দেখুন। আমার এলাকায় রাস্তা সংস্কারের অভাবে বাস বন্ধ হয়ে আছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। ওখানে ৪টি থানা—কুলপি, কাকদ্বীপ, পাথরপ্রতীমা, মথুরাপুর, এই ৪টি থানার লোক ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। আজকে তিন মাস ধরে বাস চলাচল বন্ধ হয়ে আছে রাস্তাটি সংস্কারের অভাবে। কাজেই অবিলম্বে যাতে ঐ রাস্তাটি সংস্কার করা হয় তার জন্য অনুরোধ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় শিক্ষামন্ত্রী সভায় আছেন। হুগলি জেলায় ১৯৮৩ সাল থেকে প্রাথমিক শিক্ষক নিয়োগ বন্ধ হয়ে আছে। তার ফলে বহু বিদ্যালয়ে একজন মাত্র শিক্ষক-শিক্ষিকা থাকে। এই একজন শিক্ষক-শিক্ষিকা থাকার জন্য পড়াশুনার ক্ষতি হচ্ছে। আমি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ করছি যাতে হুগলি জেলায় প্রাথমিক বিদ্যালয়গুলিতে শিক্ষক নিয়োগ করা হয়।

**শ্রী মানিক ভৌমিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। আমাদের ময়না বিধানসভার হাসপাতালগুলি খুবই দুরবস্থার মধ্যে দিয়ে চলছে। ময়না ব্লক প্রাইমারি হেলথ সেন্টারে এখনও পর্যন্ত হোমিওপ্যাথ ডাক্তার নেই। সেখানে যে ডাক্তার ছিলেন তিনি শালবনিতে ডেপুটেশন ভ্যাকান্সিতে আছেন এবং ময়না থেকে তাকে বেতন দেওয়া হয়। এই হাসপাতালে ঔষধ নেই। আর একটা গুরুত্বপূর্ণ বিষয় হচ্ছে হাসপাতালের উপর থেকে হাই টেনশন ইলেক্ট্রিক লাইন গেছে। সেখানে যে কোনও একটা দুর্ঘটনা হতে পারে। রামচন্দ্র পি. এইচ. ই'র অবস্থাও খুব খারাপ। তাই এই বিষয়ে ব্যবস্থা করার জন্য আমি অনুরোধ করছি।

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন যে বামফ্রন্ট সরকারের ১৫ বছরে গণমুখি শিক্ষার প্রসারের ফলে প্রাথমিক এবং মাধ্যমিক ছাত্র সংখ্যা লক্ষ লক্ষ হয়েছে কিন্তু সেই অনুযায়ী বিল্ডিং গ্রান্ট না পাওয়ার জন্য ছাত্রদের বসার জায়গার অভাব হচ্ছে। বিশেষ করে যে সমস্ত জেলায় শিক্ষার প্রসারের

সাফল্যজনক অগ্রগতি হয়েছে, ছয় থেকে নয় বছরের ছাত্রছাত্রীরা নূতন করে আসতে শুরু করেছে, যে সমস্ত স্কুলে ছাত্র সংখ্যা হাজার হাজার বেড়েছে, সেখানে গ্রান্ট দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা এখানে উত্থাপন করব সেটা আমাদের বিরোধী বন্ধুরাও সমর্থন করবেন। ৭০ দশকে সুতাকল শ্রমিকদের আন্দোলনের ফলে পূর্বাঞ্চলে ১৮টি মিল জাতীয়করণ করা হয় এবং সেগুলি পরে এন. টি. সি. নাম হয়। আমরা জানি যে কেন্দ্রীয় সরকার আই. এম. এফ-কে খুশি করার জন্য ঐ মিলগুলিকে তুলে দিতে চলেছেন। এর ফলে পশ্চিমবঙ্গে যে ১৪টি মিল আছে, যেগুলি এন. টি. সি. পরিচালনা করেন সেগুলি বন্ধ করে দেবার জন্য ইতিমধ্যে ঘোষণা করেছেন। এতে প্রায় ১৪ হাজার ৬০০ শ্রমিক এত অসহায় অবস্থার মধ্যে আছে। তাই আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, তারা যেন এই শ্রমিক মারার নীতি থেকে বিরত থাকেন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত ৫০ বছর ধরে সাক্ষরতার সঙ্গে যুক্ত নাম সুলেখা। ১৯৮৮ সালের ১৮ই ডিসেম্বর থেকে এই সুলেখা কারখানা বন্ধ হয়ে আছে। সুলেখার একটি শাখা আমাদের নির্বাচনী এলাকার মধ্যে পড়ে। এখানে ১০০ জন কর্মী কাজ করে। সুলেখা কারখানার ব্যাপারে ত্রিপাক্ষিক আলোচনা হয়েছে। আলোচনার উপর বিশ্বস্ত শ্রমিক কর্মচারিরা আছে। ২ মাসের বেতন না নিয়ে কারখানা বন্ধ করে দিয়েছে মালিক পক্ষ। কারখানার যে সমস্ত সম্পত্তি ছিল সেইগুলিকে এবারে কারখানা থেকে বের করে মালিক পক্ষ বিক্রি করে দিয়েছে। শ্রমিকদের ২ মাসের বেতন মালিক পক্ষ দিচ্ছে না। এবারে আবার মালিক পক্ষ সেই জমি বিক্রি করে দেবার চেষ্টা করছে। এই ব্যাপারে উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী এবং আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চুঁচড়া কোর্টে বর্তমানে বহু ছেলে চাকুরি না পেয়ে আইন ব্যবসায় অংশগ্রহণ করছে। কিন্তু বার লাইব্রেরিতে তাদের বসানোর কোনও জায়গা নেই। তাদের কোনও সিট দেওয়া যাচ্ছে না। এই রকম একটা অবস্থার ক্ষেত্রে তারা শুধু চাচ্ছে একটু বসার জায়গা। মাননীয় অর্থমন্ত্রী স্বনির্ভর প্রকল্প চালু করেছেন এবং বেকার যুবকদের কর্মসংস্থানের সুযোগ করে দিচ্ছেন। তাই আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর কাছে নিবেদন জানাতে চাই এই স্বনির্ভর প্রকল্পকে উজ্জীবিত করার জন্য তাদের বসার একটা ব্যবস্থা অন্তত তিনি করে দিন।

**শ্রী প্রলয় তালুকদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার গেস্টকিন উইলিয়াম কারখানার স্যাংকি ডিভিসনে ১,২০০ শ্রমিক কাজ করেন। গত ১০ মাস যাবৎ সেটা বন্ধ হয়ে আছে। এই কোম্পানি একটা মালটিন্যাশনাল কোম্পানি। শ্রম দপ্তরের পক্ষ থেকে এই কারখানা খোলার ব্যাপারে যে উদ্যোগ নেওয়ার দরকার ছিল তা নেওয়া হয়নি। এই গেস্টকিন উইলিয়াম কোম্পানির কর্তৃপক্ষ কারখানা খোলার ব্যাপারে আলোচনায় আসতে রাজি হচ্ছে না। তার উপর ওরা আবার বিদায় নীতি গ্রহণ করেছেন। মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করব যে তিনি যেন সক্রিয়ভাবে এই কারখানা খোলার ব্যাপারে উদ্যোগ নেন।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা নদীয়া জেলার করিমপুরে এবং কৃষ্ণনগরের সমস্ত এলাকায় গুরুত্বপূর্ণ সড়ক এবং ছোট লিঙ্ক রোড নাজিমপুর-করিমপুর ভায়া নতিডাঙ্গা এই রাস্তাটি দীর্ঘদিন যাবৎ খারাপ হয়ে রয়েছে। অনেক আবেদন নিবেদন করছি কিন্তু কোনও ফল হচ্ছে না। তার ফলে বাসের মালিকরা বাস চালানো বন্ধ করে দিয়েছে। এই এলাকার ৬০-৭০ হাজার মানুষ আজকে দুর্ভোগের সম্মুখীন হয়েছে। ৪ মাস ধরে এখানে বাস বন্ধ হয়ে রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি এই রাস্তা সারিয়ে বাস চলাচলের যেন বন্দোবস্ত করা হয়।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অবহিত করতে চাই। চন্দননগর গভর্নমেন্ট সাবসিডিভিশনাল হাসপাতালে ২০-২২টি সিট আছে টি. বি. রোগিদের জন্য। হঠাৎ এস. ডি. এম. ও. এইচ.-এর নির্দেশে সেটা বন্ধ করে দেওয়া হয়েছে। তার ফলে টি. বি. রোগগ্রস্ত অবস্থায় যারা ভর্তি ছিল তাদের সেই অভাবে অনটনের সংসারের মধ্যে ফিরে যেতে হয়েছে। টি. বি. রোগ সাধারণত গরিব মানুষদেরই হয়। টি. বি. রোগির আসল জিনিস হল পথ্য। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব বিষয়টি অনুধাবন করে অবিলম্বে টি. বি. ওয়ার্ড চালু করার ব্যবস্থা করুন।

[1-20 — 2-00 P.M.] (Including adjournment)

**শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্বন্ধে সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা জানি, এই সভা থেকে কলকাতা শহরের জাতীয় গুরুত্ব উপলব্ধি করে একটি প্রস্তাব গ্রহণ করা হয়েছিল। ১৯৮৫ সাল থেকে জাতীয় গুরুত্বপূর্ণ শহর, এই দাবি নিয়ে কলকাতার মানুষ দীর্ঘদিন সংগ্রাম করছেন। চার্লস কোরিয়ার নেতৃত্বে একটি কমিশন তৈরি করা হয়েছিল। তার রেকমেন্ডেশন ছিল, কলকাতা মহানগরির জন্য পাঁচশো কোটি টাকা অবিলম্বে স্যাংশন করা হোক এবং কলকাতা, ম্যাড্রাস, বোম্বে এবং দিল্লি এই চারটি শহর জাতীয় ক্ষেত্রে গুরুত্বপূর্ণ, সেই গুরুত্ব দিয়ে তার উন্নয়নের জন্য টাকা ধার্য করা হোক। আমরা জানতে চাই, যে কলকাতা শহর সাম্রাজ্যবাদের বিরুদ্ধে আন্দোলনের পীঠস্থান, যে কলকাতা শহর থেকে কোটি কোটি টাকা কেন্দ্রীয় সরকার কর আদায় করেন, সেই কলকাতা শহরের উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেস দলের অবস্থানটা কি তা এই সভায় জানানো হোক।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গতকাল আমাদের এই বিধানসভায় শ্রদ্ধেয় সত্যজিৎ রায়ের কৃতকর্মের জন্য একটি সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করা হয়। আমরা জানি যে, রেডিও এবং টি. ভি. সাধারণ মানুষকে শিক্ষিত করে, তারা সঠিক তথ্য সরবরাহ করে। আপনারা অবাক হয়ে যাবেন, আমি যখন টি. ভি.-তে খবর শুনছিলাম তখন অবাক হয়ে দেখলাম যে কিভাবে তারা পক্ষপাত করে। বিধানসভার অধ্যক্ষের বক্তব্য যখন বলা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য যখন বলা হচ্ছে, তখন ছবিতে দেখানো হচ্ছে বিরোধী দলের নেতা সিদ্ধার্থ

শঙ্কর রায়ের ছবি। আমি ভেবেছিলাম যে ১০-২০ মিনিটের সংবাদে তারা এটাকে সংশোধন করে নেবেন। কিন্তু দুর্ভাগ্যজনকভাবে দেখলাম যে তা তারা করেননি। এক সময়ে দেশের মানুষ দূরদর্শনকে রাজীব দর্শন বলতেন। এই দূরদর্শন বিরোধী দলকে সব সময়েই প্রাধান্য দেন। এটা পক্ষপাতমূলক আচরণ। তারা বোধহয় সিদ্ধার্থশঙ্কর রায়কে রাজ্যের মানুষের কাছে পরিচিত করতে চান। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং ধিক্কার জানাচ্ছি। কেন্দ্রীয় তথ্য ও জন-সংযোগ মন্ত্রীকে এই বিষয়টি দেখতে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** কালকে টি. ভি. থেকে আমাকে সকালে ফোন করে জানতে চায়, আপনারা কি মাননীয় সত্যজিৎ রায়ের উপরে একটি প্রস্তাব নিতে যাচ্ছেন? তারা বলেন যে তারা এটাকে রেকর্ড করতে চান। কারণ ভবিষ্যতে এটা তাদের কাজে লাগতে পারে। আমি তখন বলেছিলাম যে—আপনারা দশটার সময়ে আসবেন। আমি অনুমতি দেব কি দেব না তা তখন ঠিক করিনি। কারণ আমি ভেবেছিলাম যে, বিরোধী দলের নেতার সঙ্গে কথা বলে আমার মত ঠিক করব। আমি এখানে এসে জ্ঞানসিং সোহনপালের সঙ্গে কথা বলে এটা ঠিক করি যে ওদের ছবি নিতে দেওয়া হোক। তারা দেরিতে এখানে এসেছিলেন। তারা যখন এসেছিলেন তখন মুখ্যমন্ত্রীর বক্তব্য শেষ হয়ে গেছে। সিদ্ধার্থশঙ্কর রায় তখন বক্তব্য রাখছিলেন। উনিও আমাকে বলেছেন যে, 'ওরা খুব অন্যায় করেছেন। ওরা আমারটা (সিদ্ধার্থশঙ্কর রায়) নিয়েছেন, মুখ্যমন্ত্রীরটা নেন নি। আমি যে ভাবে বক্তব্য রেখেছি, এটা না দেখালেই ভাল হয়। এটা আপনি টি. ভি.-কে বলে দিন বলে কালকে বলেছিলেন। আমি তখন তাকে বলি যে, আমি কিছু বলব না। আমার দিক থেকে বলা উচিত হবে না। কোনটা দেখাবেন, কোনটা দেখাবেন না এটা তাদেরই ঠিক করা উচিত। তারা বিবেচনার মধ্যে দিয়ে এটা ঠিক করবেন যে কোনটা দেখানো উচিত, কোনটা দেখানো উচিত নয়। কালকে আমিও টি. ভি. দেখেছিলাম, আমি দেখেছি, নিয়ম অনুযায়ী দেখানো হয়নি। এতে মানুষের মধ্যে নানা রকম ধারণা হতে পারে।

নিশিকান্ত মেহেতা, আপনি আগে উপস্থিত ছিলেন না। এটা সেকেন্ড করল। এই সেশানে আর কোনওদিন সেকেন্ড কল দেব না, এটা মনে রাখবেন।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রে সিরকা রাজ মৌজার কাছে যে রাজা বাঁধ নদী বাঁধার যে প্রকল্পটি আছে সেটা যদি করা হয় তাহলে ওই এলাকার ১০টি মৌজার মানুষ উপকৃত হবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে রাজাবাঁধ নদীটি বাঁধার ব্যবস্থা করা হয়।

**মিঃ স্পিকার ঃ** মিঃ দাস আপনাকেও সেকেন্ড কল দিলাম। ভবিষ্যতে এ রকম আর যাতে না হয়।

**শ্রী সুকুমার দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার কাছে কৃতজ্ঞ আপনি আমাকে বলবার সুযোগ দিয়েছেন বলে এবং সেই সঙ্গে ধন্যবাদ জানাচ্ছি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে, কেননা তিনি হাউসে আছেন বলে এবং আমার বিষয়টি শুনতে পাবেন। আমার এলাকা

মহিষাদলে একটি গ্রামীণ হাসপাতাল আছে, এটি দীর্ঘ দিন ধরে বন্ধ অবস্থায় পড়ে আছে। বহু অনুরোধ-উপরোধ করা সত্ত্বেও এবং মাননীয় দুই স্বাস্থ্যমন্ত্রীকে বলা সত্ত্বেও কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এবং হাসপাতালটি চালু হচ্ছে না। এখানে কোনও ডাক্তার নেই, রোগী নেই এবং ফলে তমলুক হাসপাতালে অত্যন্ত চাপ পড়ছে। ওই গ্রামীণ হাসপাতালটিতে কোনও চিকিৎসার ব্যবস্থা নেই, কোনও অ্যাম্বুলেন্স নেই, কোনও এক্স-রে মেশিন নেই, এক কঠিন অবস্থা চলছে। এমতাবস্থায় আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ করব তিনি যাতে এই হাসপাতালটিকে গুরুত্ব সহকারে দেখেন।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 P.M.] (After Adjournment)

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, we are commencing at 2 o'clock. Time allotted for discussion is four hours. We also got the business of voting on grants and also placing of Demands. Now, Ramzan is going on, we have to break at 5.30 at the latest. So, what I contemplate is with your consent we may reduce the debating time by half an hour—15 minutes on this side and 15 minutes on that side. So, I will accordingly adjust on the time schedule. Members may please note accordingly. If it would not have been Ramzan, there would not have been any need to break the House at 5.30 and it would be very inconvenient for all of us if the House resumes after 6.15 P.M.

## DISCUSSION ON BUDGET ESTIMATES FOR THE YEAR 1992-93

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাজেটের সমালোচনা বা পর্যালোচনার শেষ মুহূর্তের শেষ দিনে শুধু একটি কথাই আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে বলতে চাই, সেটা হল ৫ বছরের ভারসাম্য বজায় রেখে ঘাটতি শূন্য বাজেটের আশ্বাস বেলুনটা ফুটো হেয়ে গেছে। আজকে মূলত তাদের অর্থনৈতিক দৃষ্টিভঙ্গিকে উপস্থাপনা করতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী যে অর্থনৈতিক চলচিত্র তুলে ধরেছেন ভারতবর্ষের প্রেক্ষাপটে পশ্চিমবঙ্গ নামক অঙ্গরাজ্যকে সামনে রেখে তাতে এই কথা জোরের সঙ্গে বলা যায়, শুধু বিরোধিতা করার জন্য বিরোধিতা নয় ; সামগ্রিক অর্থে রাজ্যের পর্যালোচনা করার অধিকারে পর্যালোচনা করেই এই কথা বলতে হবে যে তার মতো একজন অর্থনীতিবিদ যেটুকু করতে পারতেন সেটুকু করেননি বা করতে পারেননি।

কেন করতে পারেননি বা কেন করেননি সেটা ওদের বিষয়। কারণ অর্থনীতিবিদ হলেও তিনি বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী। যে অর্থনীতির সীমাবদ্ধতার কথা তিনি বার বার বলেছেন তাতে তার অসহায় অবস্থার কথা ফুটে উঠেছে। সীমার মাঝে অসীম তুমি, যে সুর তিনি পাঁচ বছর ধরে বাজিয়ে চলেছেন, সেই সুরের বাঁশিটা হঠাৎ করে ভেঙ্গে গেল কেন? সেই বাঁশি আর বাজছে না কেন? সেই বাঁশিও আর বাজছে না, সেই রাধাও আর নাচছে না। সেটা আসীমবাবুর ঘর থেকে বেরিয়ে আলিমুদ্দিন স্ট্রিটের ঘরে এসে ঢুকেছে। তাই আমাদের বিরোধিতা

সেই জায়গাতেই। জাতীয় অর্থনীতিতে কেন্দ্রীয় সরকার আজকে যে বিপদজনক ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে আজকে দেশের সার্বভৌমত্ব বিপদজনক অবস্থায় গিয়ে পৌঁচেছে। এইসব কথা বলে উনি ওনার বক্তব্যে রাজনীতির কথা বলতে চেয়েছেন। প্রথমে আমার মনে হয়েছিল অসীমবাবু কি সোমনাথবাবুর জায়গাটা নিয়েছেন। উনি অর্থমন্ত্রী হিসাবে ওনার বক্তব্য এখানে রাখছেন, না লোকসভায় বিরোধীদলের একজন সদস্য হয়ে বক্তব্য রাখছেন। তার মূল বক্তব্য রাখতে গিয়ে তিনি লোকসভায় একজন বিরোধীদলের নেতার কথা তিনি এখানে বলতে চাইছেন এবং বিগত কয়েক বছর ধরে শাসকদলের অর্থমন্ত্রী হয়ে পশ্চিমবঙ্গে সেই ভূমিকাই তিনি পালন করছেন। রাজ্যের ব্যাপারে আমরা তার বাজেটে কি পেলাম মূলত যে দৃষ্টিভঙ্গির কথা • তিনি বলেছেন—বিকেন্দ্রীকৃত অর্থনীতি, বিকেন্দ্রীকৃত পরিকল্পনার মানসিকতা, তার ইমপ্লিমেন্টেশন এবং গ্রাম ভিত্তিক অর্থনীতি পরিকল্পনা গড়ে তোলা ইত্যাদি। কিন্তু বাস্তবে আমরা কি দেখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা তার ১৯৯১-৯২ সালের বাজেট এবং ১৯৯২-৯৩ সালের রিভাইসড্ এস্টিমেট। যদি পুঙ্খানুপুঙ্খরূপে বিচার করি তাহলে বিপদজ্জনক, ভয়ানক এবং সাংঘাতিক ইকনমিক অফেন্স দেখতে পাই। মাননীয় অর্থমন্ত্রী কিছু তথ্য পরিসংখ্যান এবং জাগলারি অফ্ স্ট্যাটিসটিক্স অ্যান্ড ওয়ার্ডস দিয়ে তিনি আমাদের বিভ্রান্ত করতে চেয়েছেন, তারজন্য আগামী দিনের প্রজন্ম কিন্তু ডঃ দাসগুপ্তকে ক্ষমা করবে না, ক্ষমা করতে পারে না। আজকে সরকারের বেসামাল অর্থনীতিকে বাঁচাতে গিয়ে তিনি এক বিপদজ্জনক অবস্থার মধ্যে তার অর্থনীতিকে পরিচালনা করেছেন এবং তারজন্যই আগামী প্রজন্ম তাকে ক্ষমা করবে না। তাই আজকে আমরা এর জন্য বিরোধিতা করছি। মাননীয় অর্থমন্ত্রী ট্যাক্স চাপাতে গিয়ে যে কথা বলেছেন, সেটা খুব সুন্দর। তিনি বলেছেন, ৪৫ কোটি টাকা তিনি স্ট্যাম্প ডিউটি থেকে কালেকশন করবেন। আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে ওনাকে জিজ্ঞাসা করি যে ৭৩ ভাগ মানুষ যদি পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে বাস করে, আপনাদের দাবি মতো গ্রামাঞ্চলে যে ভূমি সংস্কারের কাজ ভাল মতো হয়েছে।

তাহলে ৭০ ভাগ মানুষ যেখানে গ্রামে বাস করে, তাদের মধ্যে নিম্ন আয়ের মানুষ, প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী, নিম্ন মধ্যবিত্ত চাষী যাদের জমির সংখ্যা সিলিংয়ের নিচে তারা আপনার এই লোভের শিকার হচ্ছে। তারা সার্বিকভাবে লোভের শিকার হচ্ছে। গ্রামাঞ্চলে দশ পারসেন্ট থেকে ১৮.৭ পারসেন্ট এক্সেস স্ট্যাম্প ডিউটি কালেকশন করবেন। আপনি বলেছেন যে, ৪০ কোটি টাকা আদায় করবেন। তারা কিন্তু আপনার এই লোভের শিকার হচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আপনাকে বিনয়ের সঙ্গে বলতে চাই যে, আপনি নিশ্চয় আজকে এর জবাব দেবেন। কি সাংঘাতিক আঘাত হেনেছেন। কত পারসেন্ট ল্যান্ড হোল্ডিং আছে আরবান এরিয়াতে, ক্যালকাটা সিটিতে, এবং আরবান এরিয়াতে ও সেমি আরবান এরিয়াতে। কত টাকা আপনি মোবিলাইজ করবেন? ৭৩ ভাগ মানুষ আজকে গ্রামাঞ্চলে বাস করেন এবং তাদের থেকে আপনি ৪০ ভাগ টাকা মোবিলাইজ করবেন! এটা আপনাকে আজকে পরিষ্কার করে বলতে হবে। এটা একটা ধাপ্পা। ধাপ্পা এই কারণে যে, যে সরকার ভূমি রাজস্ব আদায় করতে পারে না, যে সরকার তার সেলস ট্যাক্স আদায় করতে পারে না, যে সরকার তার স্টেট এক্সাইজ ডিউটি আদায় করতে পারে না, যে সরকার তার মোটর ভেহিকেলস ট্যাক্স আদায় করতে পারে না, যে সরকার তার নিজস্ব ইন্টিগ্রেটেড সেট আপ দিয়ে দিয়েছেন রাজস্ব

দপ্তর থেকে আলাদা করে অর্থ দপ্তরের অধীনে সেট আপ বসিয়ে—সেই সরকার ৪০ কোটি টাকা আদায় করবেন, এটা ভৌতিক এবং আদি ভৌতিক ব্যাপার। আমি বলছি যে, এটা হতে পারে না। সম্পূর্ণ অবাস্তব ব্যাপার। তাই বাজেটের ঘাটতি গিয়ে দাঁড়াবে ১০০ কোটি টাকায়। আপনি যেটা ৪২ কোটি টাকার মধ্যে সীমাবদ্ধ রাখবার চেষ্টা করেছেন। অতএব এটা আদি ভৌতিক ব্যাপার। কতকগুলি সংখ্যা তত্ত্বকে ছন্দের মতোন করে বলবার চেষ্টা করেছেন। কবিতার মতোন বলবার চেষ্টা করেছেন। অর্থনীতির কবিতা ক্লাশরুমে শেখালে ভাল হয়। বাংলার মানুষকে অর্থনীতির কবিতা বলে কোনও লাভ হবে না। বাংলার মানুষকে ভুল বোঝানো হয়েছে। ৫ বছরের ঘাটতিশূন্য বাজেটের বেলুনটা ফুটো হয়ে গেছে। মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী গ্রামীণ অর্থনীতির উপর জোর দিয়েছেন। আমি একটু আসি এই প্রসঙ্গে মাননীয় চেয়ারম্যান মহাশয়, আমরা দেখছি যে, ১৯৯১-৯২ বছরটা অর্থাৎ যে বছরটা পেরিয়ে এলাম সেখানে রুর‍্যাল.ডেভেলপমেন্টের ক্ষেত্রে উনি ধরেছিলেন কত? উনি ধরেছিলেন ৩৫৩ কোটি ৪০ লক্ষ টাকা, এটা প্ল্যান বাজেটে। আর নন-প্ল্যান বাজেটে উনি ধরেছিলেন ১৩৭ কোটি ৮৩ লক্ষ টাকা। মোট কত হল? মোট হল ৪৮১ কোটি ২৩ লক্ষ টাকা। রুর‍্যাল ডেভেলপমেন্টে উনি দিলেন কত? উনি প্ল্যান বাজেটে দিলেন ২৯৩ কোটি ৫১ লক্ষ টাকা। নন-প্ল্যানে দিলেন ১২৯ কোটি ৫৭ লক্ষ টাকা। সর্বমোট দিলেন ৪২৩ কোটি ৩৮ লক্ষ টাকা। আবার ১৯৯২-৯৩ সালে ধরলেন ৫১৮ কোটি ৬৫ লক্ষ টাকা গ্রামোন্নয়নের খাতে। ৭৩ পারসেন্ট মানুষ যে গ্রামে বাস করে—তাদের মুখের গ্রাসকে এই অর্থমন্ত্রী কেড়েছেন। একে বাংলার মানুষ ক্ষমা করবে না, পরিকল্পনা খাতে টাকা কেটেছেন, একে বাংলার মানুষ ক্ষমা করবে না। উনি বলেছেন মাননীয় চেয়ারম্যান মহাশয়, যে, সপ্তম যোজনায় আমি গ্রামোন্নয়নের কাজে কনসেন্ট্রেট করেছি। ৭৩ ভাগ মানুষ ওই জায়গাতে বাস করে এবং আমি ওই এলাকার প্রতিনিধি। ওর বাজেটের কি সুফল পাওয়া গেছে সেটা একটু দেখা যাক। ১৯৮৫ থেকে ১৯৯০ পর্যন্ত সেভেন্থ প্ল্যানে এক্সেস ৯ পারসেন্ট খরচা হয়ে গেছে। খুব ভাল না কি কাজ হয়েছে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১৯৮৫ থেকে ১৯৯০ পর্যন্ত কতকগুলো মেজর হেডস যেখানে এমপ্লয়মেন্ট জেনারেশন হয়, যেখানে গ্রামীণ কর্মসংস্থান হয়, যেখানে সম্পদ সৃষ্টি হয় সেই জায়গায় ওর অর্থনীতির ফর্মুলার জন্য, ওর ক্রিয়াকর্মের জন্য, ওর বাধ্যবাধকতার জন্য গ্রামের মানুষ পিছিয়ে পড়েছে। বঞ্চিত হয়েছে, এই সেদিন ২০শে মার্চ বিধানসভায় লিখিত প্রশ্নের উত্তর দিয়েছেন মাননীয় পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী, এটা আমার কথা নয়, এটা সরকারের কথা। এন. আর. ই. পি.-তে ১৯৮৫-৯০-তে, রুপিজ ইন ল্যাখ্স—এখানে টারগেট ধরা হয়েছিল মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৬ হাজার ৭১৪.৬৭ লক্ষ। খরচ করেছেন ওই পিরিয়ডে ১৫ হাজার ৬২৪.৭৬ ল্যাখস। খরচ করা গেল ৮৮.৯১ লক্ষ টাকা, খরচ করা গেল না বাকি টাকা। গ্রামে নাকি কাজের মানুষ নেই। পুকুর কাটার জায়গা নেই, খাল সংস্কারের জায়গা নেই মাননীয় অর্থমন্ত্রী বলেছেন। আমরা আজ কোথায় দাঁড়িয়ে আছি? আর. এল. ই. জি. পি-র ক্ষেত্রে ১৯৮৫-৯০ আমরা কি দেখলাম ১৬ হাজার ৮৬৩.৮২ লক্ষ টাকা খরচ হল, আর খরচ হল না ১৩ হাজার ৬১৮.৪৭ লক্ষ টাক.। ২,৪৪৪.৫৫ লক্ষ টাকা গ্রামের ভূমিহীনদের খাতের টাকা খরচ করার জায়গা পাওয়া যায়নি। পশ্চিমবঙ্গে ভূমিহীন শ্রমিক নাকি পাওয়া যায়নি। পশ্চিমবঙ্গে ভূমিহীন শ্রমিকদের উন্নয়নের টাকা খরচ করা গেল না সপ্তম পরিকল্পনায়। এই জায়গায় দাঁড়িয়ে আছি আমরা। কি শাস্তি দেওয়া যায় ওকে,

আপনি বলুন, আমরা অ্যাপ্রুভ করে দেব। জওহর রোজগার যোজনায় ১৯৮৯-৯০ সালে আমরা দেখলাম ২১৬০১.৯৪ লক্ষ টাকা খরচ করেছেন, ১৯,৯৭৫.৩৬ লক্ষ টাকা খরচ করতে পারলেন না। জওহর রোজগার যোজনার খাতে গরিব মানুষ, গ্রামের ভূমিহীন মানুষ-এর রাস্তা করার টাকা, পুকুর কাটা, খাল কাটার টাকা মাননীয় অর্থমন্ত্রী খরচ করতে পারলেন না। আমরা কোনও জয়গায় বাস করছি, কোনও যুগে বাস করছি, প্রাগৈতিহাসিক যুগে বাস করছি, না কি বামফ্রন্টের রাজনৈতিক কারাগারে বাস করছি, নাকি মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কমিউনে বাস করছি। আজকে সে জায়গায় ভাবতে হবে। মাননীয় অর্থমন্ত্রী উত্তর দেবেন। গ্রামের মানুষের উন্নয়নের কথা বলেন, গ্রামে ৭৩ পারসেন্ট মানুষ বাস করেন। আমরা তাদের প্রতিনিধিত্ব করি। এই যে একটু আগে প্রশ্নোত্তরের সময় সেচমন্ত্রী মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায় ছিলেন। পশ্চিমবঙ্গ নদীমাতৃক জায়গা সারা ভারতবর্ষের অধিকাংশ জল পশ্চিমবঙ্গ দিয়ে প্রবেশ করেছে এটা আমাদের সমস্যা। এটা রাজনীতির ব্যাপার নয়। এটা একটা সমস্যা। কিন্তু সমস্যাকে প্রাওরিটির ভিত্তিতে পিন-পয়েন্ট করতে হয় তাহলে বন্যা নিয়ন্ত্রণে কত পারসেন্ট টাকা বন্যা এবং সেচের জন্য দিয়েছেন, because irrigation and flood control is an absolutely state subject. রাজ্যের এক্তিয়ারভুক্ত। ইরিগেশন অ্যান্ড ফ্লাড কন্ট্রোল কন্সটিটিউশনে আছে স্টেট সাবজেক্ট। তাহলে এটা আপনার নিজের এক্তিয়ারভুক্ত। তাহলে বন্যা নিয়ন্ত্রণ ও সেচ দপ্তরের জন্য কি টাকা দিয়েছেন? কি টাকা দিয়েছিলেন, কত দিলেন, কত খরচ হল? সেখানে দেখা গিয়েছে ১৯৯১-৯২ সালে ১৫৬ কোটি ৩৯ লক্ষ টাকা প্ল্যান খাতে দিয়েছেন, আর নন-প্ল্যানে ১৪১ কোটি ৩২ লক্ষ টাকা। টোটাল ২৯৭ কোটি ৭১ লক্ষ টাকা। সেচের মতো ক্ষেত্রে, বন্যা নিয়ন্ত্রণের মতো ক্ষেত্রে যেখানে লক্ষ লক্ষ মানুষ দুর্দশায় পড়ে নদীর বাঁধ ভেঙ্গে, সেখানে কি করেছেন? এই গ্রীষ্মের সময়ে মন্ত্রী গনেশ মন্ডল অভিযোগ করেছেন সুন্দরবনের বাঁধ ভেঙ্গে গিয়েছে, বিলের টাকা অর্থমন্ত্রী দিচ্ছে না। অর্থমন্ত্রী যে টাকা অ্যালট করেছেন, তার ২০ পারসেন্টও পাওয়া যাচ্ছে না।

[2-20 — 2-30 P.M.]

তাই যদি হয়, রাজ্যের এক্তিয়ারভুক্ত একটি সাবজেক্ট-ইরিগেশন, ফ্লাড কন্ট্রোল, সেখানেও টাকা দেওয়া হচ্ছে না। বাংলার মানুষকে পরিকল্পনা মফিক, বামপন্থীদের প্রথাগত রাজনীতির বাধা নিয়মে অর্থমন্ত্রী বন্যায় পচিয়ে মারার চক্রান্ত করেছেন বিগত কয়েক বছর ধরে। বিগত কয়েক বছর ধরে আমরা দেখেছি যে এখানে কোটি কোটি টাকার ফসল নষ্ট হয়েছে, মানুষের প্রাণ গিয়েছে, মানুষ তার ঘরবাড়ি হারিয়েছে। আজকে বলুন মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি তো খরা এলাকার মানুষ, আপনি বাঁকুড়ার মানুষ, এখানে তো ভালই আপনি পান চিবাচ্ছেন, বাঁকুড়াতে তো বন্যা হবে না কিন্তু মেদিনীপুর, হুগলি, হাওড়া, দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন অঞ্চলে তো বন্যা হবে কাজেই আপনি অর্থমন্ত্রীকে বকুন। আপনি অর্থমন্ত্রীকে বলুন যে কেন তিনি এ ধরনের কারবার করছেন। জিজ্ঞাসা করুন, কেন তিনি এই ধরনের পদক্ষেপ নিচ্ছেন। তার নিজের এক্তিয়ারভুক্ত সেচ দপ্তর, কন্সটিটিউশন-এ এটা স্টেট সাবজেক্ট, এখানে কেন টাকা দেননি তিনি? কেন ফসলহানি হয়েছে বিগত বছর ধরে? বলুন, কেন পশ্চিমবঙ্গের মানুষকে তিনি বন্যায় ডুবিয়ে দিচ্ছেন? কেন পশ্চিমবঙ্গের মানুষের কোটি কোটি টাকার

সম্পত্তি নষ্ট হচ্ছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এর পরও কি বলবেন যে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে সমর্থন করতে হবে? না, তা করা যায় না তাই আমি এই বাজেটকে সমর্থন করতে পারলাম না। আমি স্যার, এই বাজেটের বিরোধিতা করছি। এরপর স্যার, আমি গ্রামের বিপদজনক অবস্থার কথা আপনার মাধ্যমে একটু বলি। মাননীয় ক্ষুদ্র সেচমন্ত্রী মাঝে মাঝে খুব লাফিয়ে দাবি করেন যে তার কল্যাণে নাকি বাংলা শস্য-শ্যামলা হয়ে উঠেছে, এখানে প্রচুর ফসল হচ্ছে। কিন্তু স্যার, এই ফসলটা হবে কি করে? পশ্চিমবাংলার ৪২ হাজার গ্রাম, তো এই ৪২ হাজার গ্রামের মধ্যে মাননীয় অর্থমন্ত্রীর কৃপায় এবং বিদ্যুতমন্ত্রীর দয়ায় মাত্র ২৭ হাজার গ্রামে ইলেক্ট্রিফিকেশন হয়েছে—lowest State in terms of rural electrification. সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের অবস্থা দেখে লজ্জায় মাথা নিচু হয়ে যায়। স্যার, যেখানে পশ্চিমবঙ্গে ৪১ হাজার গ্রাম সেখানে মাত্র ২৭ হাজার গ্রামে মাত্র বিদ্যুৎ গিয়েছে টিল ডেট। তাহলে বলুন, কোন জায়গায় আমরা দাঁড়িয়ে আছি? কি কারণে এই অবস্থা হ'ল? এটা হ'ল তার কারণ বিদ্যুতের পরিকল্পনা খাতে যে টাকা বরাদ্দ করা হয়েছিল ১৯৯১/৯২ সালে সেটা হচ্ছে ৩২৫ কোটি ৯২ লক্ষ টাকা। উনি সেখানে শেষমেস বিদ্যুৎ দপ্তরকে দিলেন ১৭১ কোটি ২২ লক্ষ টাকা। এই যদি অবস্থা হয় তাহলে কি করে এগুবে বিদ্যুৎ দপ্তর? এখানে মাত্র ৫৮ হাজার শ্যালো টিউবওয়েল এনারজাইজড হয়েছে, অথচ সেখানে অল ইন্ডিয়া ফিগার চলে গিয়েছে ৯০ পারসেন্টে। এ ব্যাপারে অন্যান্য স্টেটগুলি যেখানে ৮৩/৯০/৯৩/১০০ পারসেন্টে চলে গিয়েছে সেখানে পশ্চিমবঙ্গের অবস্থাটা দূরবীক্ষণ যন্ত্র দিয়ে দেখতে হবে। অল ইন্ডিয়া অ্যাভারেজে পশ্চিমবঙ্গে এনারজাইজেশন অব দি শ্যালো টিউবওয়েলের ব্যাপারে কোন জায়গায় আমরা দাঁড়িয়ে আছি সেটা সকলেই আমরা বুঝতে পারছি। এই অবস্থায় কখনও রাজ্য এগুতে পারে না। এর পর স্যার, একটা অত্যন্ত জরুরি বিষয়ের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দেখছি, স্বনিযুক্তি প্রকল্প নিয়ে আমাদের অর্থমন্ত্রী কেঁদে একেবারে ভাসিয়ে দিয়েছেন। স্যার, এ সম্পর্কে আমি একটি ভয়াবহ চিত্র তুলে ধরছি। দেখুন স্যার, কি বিপদজনক অবস্থা এখানে। সারা রাজ্যের ৫২ হাজার বেকার যুবক এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জগুলিতে গিয়ে সেখানকার দেওয়ালগুলিতে মাথা খুঁড়ে মরছে। কোনও উত্তর তারা খুঁজে পান না। আজকে গত তিন বছরে মাত্র ২৫ হাজার বেকার যুবকের নাম প্লেসমেন্ট হয়েছিল। অ্যাডভার্টাইজমেন্ট হয়েছিল ভ্যাকান্সি, তার মধ্যে প্লেসমেন্ট হয়েছে ১৯ হাজার আর দিয়েছেন মাত্র আট হাজার লোককে। আর দিতে পারেন নি অর্গানাইজড সেক্টারে। কোনও উত্তর দেননি। তার পরিবর্তে বেকার যুবকদের ভুলিয়ে উনি বললেন তোমরা সব স্বনির্ভর হও। সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমকে তোমরা অনেক বেশি করে এগিয়ে নিয়ে যাও। তার জন্য রাজ্য একটা স্কীম ঘোষণা করলেন সেসরু। অর্থ স্মল স্কেল এন্ট্রাপেনিওর্স প্রোগ্রাম ফর দি সেল্ফ এমপ্লয়মেন্ট ইয়ুথ। সেখানে টার্গেট ঠিক করা হয়েছিল গত বছর ১২ হাজার, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, সেখানে টার্গেট ফুলফিল করলেন না, অ্যাচিভ করলেন মাত্র ৭ হাজার ১৭৫ জন। বেকার যুবকদের নাকি খুঁজে পাওয়া যাচ্ছে না এই স্কীমের জন্য। সেখানে ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে স্বনিযুক্তি কর্ম প্রকল্পে ৮৭ হাজার মানুষকে চিহ্নিত করা হল দেওয়া হবে বলে। গত বছর দেওয়া হল, অ্যাচিভমেন্ট হল ৪৩ হাজার ৬২৩ জন, মাত্র প্রায় অর্ধেক এস. সি. এবং এস. টি. ডেভেলপমেন্ট কর্পোরেশন থেকে স্বনিযুক্তি কর্ম প্রকল্পে পেলেন না। তারা বললেন

সেলফ এমপ্লয়মেন্ট ফর দি প্রন, সেখানে ১২ হাজার টার্গেট ঠিক করেছিলেন, সেখানে দেওয়া গেল মাত্র ৮ হাজার ৭৫৩ জনকে। সেখানে স্কীম ফর আর্বান মাইক্রো এন্ট্রাপেনিওর্স, নেহেরু রোজগার যোজনার মধ্যে টার্গেট করা হয়েছিল ৮ হাজার, তারা দিতে পারলেন ৫ হাজার ৯১৭ জনকে। তারপর কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম ফর দি এডুকেটেড আনএমপ্লয়েড রুর‍্যাল ইয়ুথ, তার টার্গেট ঠিক করা হয়েছিল ১৬ হাজার ৬৫০, অত্যন্ত লজ্জার ব্যাপার, মাত্র ৩ হাজার ৩৮৪ জন বেকার যুবককে তারা আনতে পেরেছেন। তাই আমি এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মিনতি ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে গত ১৬ই মার্চ মাননীয় অর্থমন্ত্রী এই হাউসে যে বিবৃতি পেশ করেছেন, সঙ্গত কারণেই তার সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য আমি এখানে উপস্থিত করছি। আমি এই বাজেটকে দৃঢ় ভাবে সমর্থন জানাতে চাই এই কারণে, মাননীয় অর্থমন্ত্রী যথার্থভাবে তার বাজেট বক্তব্যের প্রারম্ভে তিনি বর্তমান ভারতবর্ষের যে অর্থনৈতিক পটভূমিকা কেন্দ্রীয় সরকারের সেই কেন্দ্রীয় সরকারের পটভূমিকার কথা বিস্তারিতভাবে ব্যাখ্যা করেছেন। আমরা জানি আজকে যখন কেন্দ্রীয় সরকার, কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করছেন না, আজকে যখন কেন্দ্রীয় সরকার রাজ্যগুলোর রাজস্বের সিংহ ভাগ তারা কেড়ে নিচ্ছেন, আজকে যখন কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারগুলোর সম্পদ সংগ্রহের যে উৎস মুখ, সেইগুলোকে শুকিয়ে মারছেন, এই পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে আমরা যখন একটা অঙ্গরাজ্যের বাজেট নিয়ে আলোচনা করব, সেখানে কেন্দ্রীয় বাজেটের কথা বিস্তারিত ভাবে চলে আসবে। এটা অস্বাভাবিক কিছু নয়। আজকে আমাদের অর্থমন্ত্রী অত্যন্ত সঙ্গত কারণে তিনি আশঙ্কা প্রকাশ করেছেন যে আমাদের দেশের সার্বভৌমত্ব আজকে বিপন্ন। আজকে আমাদের দেশ শুধুমাত্র অর্থনৈতিক সংকটে নিমজ্জিত নয়, আজকে দেশের সার্বভৌমত্ব, দেশের অস্তিত্ব রক্ষা যে একটা বিরাট গহ্বরের মুখে এসে দাঁড়িয়েছে, এই কথ কিন্তু অর্থমন্ত্রী সঙ্গত কারণেই উপস্থিত করেছেন এই বাজেটে। আমরা জানি আমাদের দেশ ভারতবর্ষে, যেখানে শতকরা ৮০ শতাংশ লোক গ্রামে বাস করেন, সেই মানুষগুলোর স্বার্থে আজকে কি নীতি রূপায়িত হয়েছে, বিগত এতগুলো বছর ধরে, আজকে আমরা যদি বিরোধী বেঞ্চের বন্ধুদের কাছে প্রশ্ন রাখি যে সাত সাতটা পরিকল্পনার বছর আপনারা অতিক্রান্ত করেছেন, আপনারা সেই পরিকল্পনাগুলোতে বহু গালভরা বক্তব্য রেখেছেন, জাতীয় কমিশন, সেই কমিশনের সমীক্ষার রিপোর্টে আছে, যে রিপোর্ট আপনারা পেশ করেছেন, তাতে আমরা কি দেখতে পাচ্ছি?

আমরা দেখতে পাচ্ছি আমাদের দেশের মোট জমির শত রা ৭১ ভাগ বড় বড় ভূস্বামি, জোতদাররা গ্রাস করে রেখেছে। মাত্র ২৯ শতাংশ জমি সর্ব- রতীয় ক্ষেত্রে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের হাতে রয়েছে। ফলে পরিকল্পনার দৃষ্টিভঙ্গিই হচ্ছে এখানে মূল কথা। আমাদের প্রথমেই স্থির করতে হবে কোনও দৃষ্টিভঙ্গির পরিকল্পনার ম । দিয়ে উৎপাদন ব্যবস্থা গড়ে তোলা হবে। আমার আগের বক্তা বিরোধী দলের মাননীয় ন্ধু মানসবাবু নিজেকে গ্রামের এম. এল. এ. হিসাবে পরিচয় দিয়ে ভূমি নীতি নিয়ে আলো না করলেন। আমি তার কাছে প্রশ্ন রাখতে চাই যে, আজকে ভূমি সংস্কারের ক্ষেত্রে পশ্চিম ঙ্গ সরকার যে সাফল্য অর্জন করতে পেরেছেন সর্বভারতীয় ক্ষেত্রে তার নজির কোথায়? ম নীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি

আপনারা মাধ্যমে আমাদের বিরোধী দলের বন্ধুদের শুধু এইটুকু বলতে চাই যে, ভূমি সংস্কারের ক্ষেত্রে আমাদের এই সাফল্য হঠাৎ আসেনি। আমাদের রাজ্যে দীর্ঘদিনের কৃষক আন্দোলন, গণতান্ত্রিক মানুষের বিভিন্ন আন্দোলনের মধ্যে দিয়ে যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে, এই সরকার প্রথম থেকে উন্নয়নের যে রূপ-রেখা সামনে রেখে এগিয়ে চলেছেন তারই ফল স্বরূপ পশ্চিমবঙ্গে ভূমি সংস্কারের ক্ষেত্রে এই ব্যাপক সাফল্য অর্জিত হয়েছে। অথচ আমরা দেখছি আমাদের ভারত একটা বিরাট দেশ, কিন্তু তার অভ্যন্তরীণ বাজার আজকে সংকুচিত হয়ে যাচ্ছে। আমরা দেখছি দেশের ব্যাপক অংশের মানুষের ক্রয় ক্ষমতা নেই। পরিপূর্ণ ভূমি সংস্কার না হওয়ার ফলেই আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে সর্ব-ভারতীয় ক্ষেত্রে। অপরদিকে আজকে আমরা পশ্চিম বাংলায় কি দেখতে পাচ্ছি? আমরা পশ্চিম বাংলায় দেখতে পাচ্ছি—শতকরা ৭০ ভাগ জমি ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের এবং বর্গাদারদের নিয়ন্ত্রণে রয়েছে। অর্থাৎ সর্বভারতীয় চিত্রের একেবারে বিপরীত চিত্র। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, আমাদের রাজ্যে পরিকল্পনার ক্ষেত্রে বর্গাদার, প্রান্তিক চাষী, ছোট চাষী প্রভৃতি কৃষকদের প্রতি সব চেয়ে বেশি অগ্রাধিকার দেওয়া হচ্ছে। কৃষি ক্ষেত্রে সার, সেচ, খাল-খনন এবং আধুনিক প্রযুক্তির ব্যবহারের মধ্যে দিয়ে সব চেয়ে বেশি অগ্রাধিকার দেওয়া হচ্ছে। এর ফলে আমরা দেখতে পাচ্ছি আমাদের রাজ্যে যেখানে ১৯৭৬-৭৭ সালে ৭৮ লক্ষ টন খাদ্য-শস্য উৎপাদন হত, সেখানে আজকে ১৯৯০-৯১ সালে সর্বকালিন রেকর্ড পরিমাণ ১২০ লক্ষ টন খাদ্য-শস্য উৎপন্ন হয়েছে। অথচ এ কথা আজকে মাননীয় বিরোধী বন্ধুরা একবারও বললেন না! আজকে সারা ভারতবর্ষে যেখানে ১.৫ শতাংশ খাদ্য-শস্যর উৎপাদন কমে যাচ্ছে সেখানে পশ্চিম বাংলায় ৬.৪ শতাংশ খাদ্য-শস্যের উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। অথচ আজকে রাজ্যের এই সাফল্যের কথা আমাদের বিরোধী বন্ধুরা বলছেন না। আমি বিরোধী বন্ধুদের বলতে চাই যে, কেন্দ্রীয় সরকারের ইকনমিক রিভিউর ২ পাতায় উল্লেখ করা হয়েছে যে, গোটা ভারতবর্ষে খাদ্য-শস্যের উৎপাদন ১.৫ শতাংশ নেমে গেছে। ১৯৯০-৯১ সালে যেটা ৩.৫ শতাংশে উঠেছিল, সেটা ১৯৯১-৯২ সালে ১.৫ শতাংশে নেমে গেছে। টোটাল এগ্রিকালচারাল প্রোডাকশন, সামগ্রিক কৃষি উৎপাদন ১৯৯০-৯১ সালে ২.৬ শতাংশ উঠেছিল, ১৯৯১-৯২ সালে দেখছি ০.০ শতাংশে নেমে গেছে। এর কারণ কি? আই. এম. এফ.-এর শর্ত এর মধ্যে নিহিত রয়েছে যে, এ-কথা আজকে আর কাউকে নতুন করে উল্লেখ করার প্রয়োজন নেই। এই প্রসঙ্গে আমি বলতে চাই, মার্কিন গম উৎপাদক সংস্থার সভাপতি মিঃ অ্যাঙ্গেলস্ বলেছেন, বছরের পর বছর ভারতকে গম আমদানি করতে হবে।' মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি "গ্যাট"-এর চুক্তি, সে চুক্তি অনুযায়ী আমাদের দেশে এ বছর ১০ লক্ষ টন গম আমদানি করতে হচ্ছে এবং আগামী বছর ৪০ লক্ষ টন গম আমেরিকা থেকে আমদানি করতে হবে।

আজকে গ্যাটের চুক্তির প্রভাব যে কি বিস্ময় প্রভাব হয়ে আগামী দিনে ভারতবর্ষের উপর পড়বে সে সংবাদ আজকে আমাদের বলবার অপেক্ষা রাখে না। কিন্তু মাননীয় বিরোধীদলের বন্ধুরা তো চোখ বুজে থেকে গোটা ভারতবর্ষের অর্থনৈতিক পরিস্থিতির ক্ষেত্রে অ্যালুফ থেকে শুধু পশ্চিমবঙ্গের একটা বাজেটকে নিয়ে লার দরকার মনে করছেন। আমি সেজন্য দৃঢ়ভাবে বলতে চাই আজকে যখন ৭৫ হাজার কোটি টাকার বেশি কালো টাকা গোটা

ভারতবর্ষের আকাশে বাতাসে ছড়িয়ে আছে, আজকে কেন্দ্রীয় বাজেটে সেই কালো টাকা কিভাবে নিয়ন্ত্রণ করা যায় তার জন্য কোনও পরিকল্পনা রাখা হয়নি। আজকে কেন্দ্রীয় বাজেটে অফুরন্ত সম্পদ সংগ্রহের কোনও উপায় রাখেন নি। আজকে যখন কেন্দ্রীয় বাজেটে বিদায় নীতির মধ্যে দিয়ে শ্রমিক ছাঁটাই করবার পরিকল্পনা করেছেন, গ্রামীণ বিকাশের নিয়ন্ত্রণের ক্ষেত্রে অর্থ হ্রাস করেছেন, সেচের অর্থ হ্রাস করেছেন এই পরিস্থিতিতে দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত সঠিক সময়ে বিনম্র, বিকল্প বাজেট এখানে উপস্থাপিত করেছেন। আজকে মাননীয় বিরোধীদলের বন্ধু বললেন ভারসাম্যমূলক বাজেট কেন হল না। আজকে আন্তর্জাতিক অর্থ ভান্ডারের যে বিস্ময় প্রভাব যে প্রভাব ভারতবর্ষের মানুষকে কুরে কুরে খাবে সেই কথাটা উপলব্ধি করতেন তাহলে দেখতেন একটা রাজ্য সরকার সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে আজকে কিভাবে আমাদের দেশে তথা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের অর্থনৈতিক স্বয়ম্ভরতার দিকে এগিয়ে নিয়ে আসার যে নীতি সেই নীতিতে উপস্থিত হয়েছেন বলে এই বাজেটকে সর্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী সভায় উপস্থিত নেই, আমি বলব না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** ফাইনান্স মিনিস্টারের আসতে বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** তিনি একটু বাইরে গেছেন, পরে আসছেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** পরে কেন, উনি কি [***] নাকি?

(তুমুল হট্টোগোল)

(কংগ্রেস বেঞ্চ হইতে অনেক মাননীয় সদস্য বক্তব্য রাখিবার জন্য উঠিয়া দাঁড়ান।)

(মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সময়ে সভাকক্ষে প্রবেশ করেন।)

**মিঃ স্পিকার ঃ** বসুন, ঐ লাট সাহবের নাতি কথাটা বাদ যাবে। এখানে বিধানসভার মধ্যে সমস্ত মন্ত্রী মহাশয়দের ঘরে পাবলিক অ্যাড্রেস সিস্টেম আছে, ওনারা ঘরে বসেই শুনতে পাবেন।

[2-40 — 2-50 P.M.]

(Noise and interruptions)

(At this stage, the Congress (I), RSP and Forward Block members rose to speak)

**Mr. Speaker :** Please, please. Take your seat. Please take your seat. Please, sit down. Please take your seat.

It is the practice and convention that the Ministers will remain present in the House when the members are speaking. Especially when they will have to reply to the members' debates. But there are times

NOTE : * Expunged as ordered by the Chair.

when a Minister has some other occupations. There may be certain urgency requiring to answer the call of nature. There may be some urgent business where he will have to attend. He may not be present in the Hall and he may be in the Chamber and hearing what is going on.

(Noise)

Please. please.

We always request the Ministers and members to be present in the House as far as practicable. That is the word used—'as far as practicable'. But we don't insist that they will be present all along. It is not possible. It is preferable that they will be present as far as practicable. The convention has been made that notes are taken from what the members are saying.

**Dr. Zainal Abedin :** By whom ?

**Mr. Speaker :** Usually, it is by the Ministers concerned or by other Ministers. Some times the notes are handed over to him. Then he replies to the points which he deemed fit and which required answers according to him. It is his choice. He may not give the answers to certain questions and if he thinks that certain things do not require to be answered, then he may not answer. It is his decision. These are political matters. You have got enough scope to deal with it politically, and for the answers you can go to the Press, you can go to the people and say that the Ministers are not replying to my questions. You deal with it politically. He is not supposed to answer all that you say. He will answer according to his choice. So the question is whether he chooses to make a comment on what you have said or not—It is his matter. It is his discretion. But it will not be by your direction. It is for him to choose what he will replay or what he will not reply.

**Dr. Zainal Abedin :** Sir, let me make my submission. In a parliamentary democracy, every Assembly of the Parliament is the supreme. During the discussion on all the business of the House, it is the prime and supreme responsibility of the Ministers to be present in the House. You have mentions that on the Discussion of Governor's Address and we have also mentioned on a number of occasion—(sharp at this stage, Shri Tapan Hore rose to speak)

ঐ [***] সঙ্গে কি কথা বলব?

(Noise and interruptions from the RSP and Forward Block benches)

NOTE : * Expunged as ordered by the Chair.

**Mr. Speaker :** Please take your seat. Take your seat. Please take your seat. I am on my legs. Please take your seat. Please, Please take your seat. Please, please. Take your seat. Take your seat. Please, take your seat. (At this stage, Shri Shish Mohammad was seen shouting) Mr. Shish Mohammad, please.

ঐ [** চাকর বাকর *] বাদ যাবে।

(Noise and interruptions)

Mr. Shish Mohammad, please. (At this stage, Shri Dipak Sen Gupta was seen shouting) Mr. Dipak Sen Gupta, please, I have not finished. Take your seat. Mr. Dipak Sen Gupta, please take your seat. (At this stage, Shri Tapan Hore rose to speak) Mr. Hore, please, take your seat.

ডঃ জয়নাল আবেদিন, আপনি তো একজন সিনিয়র মেম্বার I would only appeal to you that you should use very distinct language against any member. Because you must remember যে ভাষা আপনি একজন মেম্বারের প্রতি প্রয়োগ করলেন সেই ভাষা তো আপনার ক্ষেত্রেও তো তারা প্রয়োগ করতে পারেন। You must keep that in mind.

[2-50 — 3-10 P.M.] (including adjournment)

That will not enhance the prestige of the House.

(Noise and interruptions)

Please take your seat. Please take your seat.

(Noise)

**Shri Dipak Sengupta :** [*****]

(Noise and interruptions)

(At this stage several members from both the sides rose to speak)

**Mr. Speaker :** Please take your seat. That will be expunged. Whatever Shri Dipak Sengupta has said will be expunged.

(Noise)

(Several members from both the sides rose to speak)

Please take your seat. Please please. Mr. Sengupta, please take your seat.

(At this stage the House was adjourned for 15 minutes)

* Expunged as ordered by the Chair

[3-10 — 3-20 P.M.] (After adjournment)

**Mr. Speaker :** Yes, Mr. Ray, have you anything to say ?

**Shri Siddhartha Shankar Ray :** No, Sir, Thank you.

**Mr. Speaker :** What Mr. Dipak Sengupta has said will be expunged and I again request all members that inside the House they should be restrained in their speeches. It should not be provocative, it should not denigrate anybody. You are free to make free speeches, free to make your submissions, you are free. You may attack the Government, attack the party of the Government, but you do not have any right—no one has a right to denigrated anybody. That should not be done.

As regards the presence of the Ministries in the House I have said earlier also and I again say that attempts should be made on behalf of the Ministers, as far as practicable, to be present in the House when Members are addressing on the demands or mentioning matters of urgent public importance. But it would not be always possible or practicable for them to be in the House as they have certain other responsibilities. Instead they may take note of important things. But attempts should be made on behalf of the Ministers that they may be present at least when senior members are making their speeches. That is what I repeat. Hon'ble Members should maintain the decorum of the House, should maintain the norm of the House, should maintain the dignity of the House. Members of all the parties should maintain the decorum and dignity of the House. Besides our differences of opinion, differences of political views, we all should maintain dignity and decorum of the House. I am not speaking of any particular party or particular member or any group or any side. As such I would appeal this is done and maintained.

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নির্দেশ দিয়েছেন এখানে আসার, নিশ্চই এটা আমাদের কাছে খুব গুরুত্বপূর্ণ আমি নিজে এই সভায় একজন সদস্য। মাননীয় সদস্যরা জানেন, বিরোধী দলের মাননীয় সদস্যরা জানেন বিশেষ করে যখন বাজেট বিতর্ক হয় তখন আমি নিজে বসে নোট নিই। আমাদের বিরোধী দলের পক্ষ থেকে তারা যা বলেন এবং সরকারি পক্ষ থেকে তারা যা বলেন যতটা পারি নোট নিই এবং আমি ব্যক্তিগতভাবে সেই নোট নিয়ে থাকি। আমি ঘরে বসে তাই করছিলাম। ডাঃ মানস ভূঁইয়া যা বলেছেন তার নোট নেওয়া আছে, মাননীয়া সন্ধ্যা যখন শুরু করেছিলেন তখনও নোট নিয়েছি। আমি আপনার মাধ্যমে হাউসকে জানাচ্ছি এটা প্রতিটি রাজ্যের ক্ষেত্রে সমস্যা হয়। যখন বাজেট অধিবেশন শুরু করতে হয় তখন তো ৩১শে মার্চের কাছাকাছি। এর মধ্যে আমাদের খুব বেশি ওয়ার্কিং ডে নেই। এর ফাঁকে ঘরে গিয়ে আমাকে কাজ চালিয়ে যেতে

হচ্ছে, নোট নিতে হচ্ছে এবং অন্যান্য কাজ করতে হচ্ছে। আমি মনে করি কোনও মন্ত্রী বিধানসভায় হাউসের মধ্যে বসে ফাইল সই করা অনুচিত। তাই আমি ঘরে গিয়ে কাজ করছি। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বক্তব্য রাখবেন, আমার সঙ্গে ওনার কথা হয়েছে, নিশ্চই আমার কাছে সবটাই গুরুত্বপূর্ণ। আমি আপনার মাধ্যমে এই সভার কাছে অনুরোধ করছি যে সমস্ত সময় সভায় বসে সবটা শোনা আমাদের পক্ষে সম্ভব হবে না। ৩১শে মার্চ কাছাকাছি বলে আপনারা অনুমতি দিন আমি মাঝে মাঝে ঘরে গিয়ে অন্য কাজ করব এবং সদস্যদের বক্তৃতা শুনব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীকে উল্লেখ করে সারা বাংলা, সারা ভারতবর্ষ এবং সারা পৃথিবীর কাছে জানিয়ে দিতে চাই—আজকে উনি থাকুন আর না থাকুন—এই কথাটা যে এই বামফ্রন্ট সরকারের রাজত্বকালে বিশেষ করে আমাদের মাননীয় অসীমবাবু যত দিন অর্থ দপ্তরের ভার নিয়েছেন বিকজ অফ ইট আজকে আপনাদের জানা উচিত আপনারা যে বাজেট উত্থাপন করে চলেছেন প্রতিটি আনরিয়ালিস্টিক এবং পরস্পর বিরোধী। একবারও হিসেব দেখিয়ে বলতে পারবেন না জিরো ডেফিসিট হয়েছে, আইদার দিয়ার ইজ সারপ্লাস। আপনার একটা কথা প্রথমে বলেছেন সমস্ত ব্যবধান। মূল কথা ডেফিসিট। আমাদের যা আয় তা ব্যয় নয়। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরাসরি অর্থমন্ত্রীকে আমি জিজ্ঞাসা করতে চাই আপনি চেয়েছেন এগ্রিকালচার ইনকাম ট্যাক্স করতে, গেলবার আপনি বলেছিলেন ১০,০০০ টাকার বেশি আয় যাদের তাদের এগ্রিকালচার ইনকাম ট্যাক্স দিতে হবে। সেখানে আপনি একটা স্লাব করে রেখেছেন। ১০০০১ টাকা যাদের আয় তাদের ১৭ পয়সা ট্যাক্স দিতে হবে, তার বেশি হলে তার পরের স্লাবে যে টাকায় ২৩ পয়সা ট্যাক্স দিতে হবে আর ১ লক্ষ টাকার পর ইনকাম হলে ৭ হাজার টাকা এগ্রিকালচার ইনকাম ট্যাক্স দিতে হবে। এ দিকে ২৮ হাজার টাকা পর্যন্ত ইনকাম ট্যাক্স ফ্রি। তাহলে গ্রামের জন্য একটা নিয়ম আর শহরের জন্য একটা নিয়ম। আপনারা তো চোখের জল ফেলেন গ্রামের লোকেদের জন্য। গ্রামের লোকের জন্য আপনাদের এটা ভাবা উচিত, গ্রামকে আপনারা বঞ্চিত করছেন। তারপর মাননীয় অর্থ মন্ত্রী ৪০ কোটি টাকা তুলতে চেয়েছেন স্টাম্প ডিউটি থেকে।

[3-10 — 3-20 P.M.]

আজ থেকে ১১৬ বছর আগে হেনরি বলেছিলেন যে একটা ডেভেলপিং কান্ট্রিতে কোনও ট্যাক্সের প্রয়োজন হয় না যদি ল্যান্ড ডেভেলপমেন্ট যথাযথভাবে করা হয়। আপনি স্ট্যাম্প ডিউটি কাদের উপরে বসাচ্ছিলেন? যারা জমি কিনছে তাদের উপরে। এরফলে জমির মূল্য বৃদ্ধি পাচ্ছে। আপনি শহরের ডেভেলপমেন্টের জন্য একটা আইন করছেন, আবার গ্রামের জন্য আর একটা আইন করছেন। আজকে সেজন্য আপনাকে জিজ্ঞাসা করি যে, আপনি কি করছেন একটু দেখুন। আই. আর. ডি. পি.র ক্ষেত্রে আপনি একটা স্লাব করছেন যে, ১১,০০০ টাকা পর্যন্ত যেন আই. আর. ডি. পি.-তে পায়। আবার কন্ট্রাডিকশন হচ্ছে, ১০,০০০ টাকা পর্যন্ত হলে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিতে হবে। আপনি স্লাব করছেন ১১০০০ টাকা পর্যন্ত আই. আর. ডি. পি.-র জন্য, আবার অন্যদিকে বলছেন ১০,০০০ টাকা পর্যন্ত হলে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিতে হবে। তাহলে কি এই ব্যবস্থা হল যে, যারা

ইনকাম ট্যাক্স দেবে দে আর এনটাইটেল্ড টু আই. আর. ডি. পি. লোন? কারণ এতে গ্রামকে মারার ব্যবস্থা হল। সি. পি. এম. হলে হয়ে গেল। যারা আপনাদের খাতায় নাম লেখায় না, তাদের উপর অত্যাচার করো, তাদের জমি দখল করো, এই অবস্থায় এসে দাঁড়িয়েছে। ঐদিকে তিন লক্ষ একর জমি নিয়ে মন্ত্রী মহাশয় বসে আছেন, কিন্তু তাঁবেদার কৃষক চাই, সি. পি. এম.-এর কৃষক চাই, নইলে জমি দেওয়া হবে না। আমি সেজন্য আপনাকে বলছি, এই পরস্পর বিরোধিতা দূর করতে হবে। আপনি সার্কুলার জারি করেছেন যে, ১১,০০০ টাকা পর্যন্ত আই. আর. ডি. পি.-তে আর ১০০০০ টাকা পর্যন্ত হলে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিতে হবে। এটা পরস্পর বিরোধী হচ্ছে না? অথচ আপনি যে ব্যবস্থা নিয়েছেন তাতে তো এটাই দাঁড়াচ্ছে। আপনি প্রত্যেকবার এটা করছেন। এটা আপনার ভাবা উচিত ছিল। স্মল সেভিংসের ক্ষেত্রে নাকি আপনার হাত-পা কেন্দ্রীয় সরকার বেঁধে দিয়েছেন এবং আপনি ৬০০ কোটি টাকা কম পেয়েছেন বলেছেন। আপনি বলেছেন, এর ফলে রাজ্যের মানুষ বঞ্চিত হচ্ছে। সাত কোটি মানুষকে মারার ষড়যন্ত্র এটা। আপনি আজকে গ্রাম বাংলাকে মারার চেষ্টা করছেন। এটা আপনি কেন করছেন? আপনাকে বলি, আপনি বাজেট করেছেন কখন? যখন সেন্ট্রাল বাজেট প্লেসড্ হয়েছে তখন। আপনি এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স'এর ক্ষেত্রে এবং ইনকাম ট্যাক্সের ৮৫ ভাগ বাবদ ৩৭৪ কোটি টাকা পেয়েছেন। একসাইস ডিউটির ১২৫০ কোটি টাকা এ্যাজ-এ হোল, হোল স্টেট পেয়েছে ১৫০০ কোটি টাকা—এই টাকাটা এবারে বেশি আপনি পেয়েছেন। স্মল সেভিংসে—ইট ইজ এ লায়াবিলিটি এটা সেন্ট্রাল থেকে আসছে, টোটাল সাবসিডি নয়, অ্যাসিস্টান্স টু দি স্টেট, টাকাটা ফেরৎ দিতে হবে, আজকে এটা নিয়ে কান্নাকাটির কি দরকার ছিল? আপনি কি করছেন? আপনি বাংলাকে ধ্বংস না করলে—আপনার ভুল মতবাদ বিশ্বে নিন্দিত, ধিকৃত। আপনার জানা নেই, সোভিয়েত রাশিয়ায়, পূর্ব ইউরোপে আপনার মতবাদ আজকে ধ্বংস হয়ে গেছে? মানববাবুর মতো দাড়ি রেখে একে রক্ষা করা যাবে না। মা কালীকে ডেকে রক্ষা পাবেন না। মা চামুণ্ডা ওখান থেকে হুংকার ছাড়ছেন, এটা করেও রক্ষা পাবেন না। এটা না করে, পরস্পর বিরোধিতার মধ্যে না গিয়ে আপনার উচিত ছিল কি? ফ্রেন্ট ইকুয়ালাইজেশন যেটা আমাদের বহুদিনের দাবি ছিল, সেটা আজকে লাভ করা গেছে স্টিলের ক্ষেত্রে। আজকে আমাদের লাইসেন্স উঠে গেছে। ব্যাংক ক্রেডিটের ক্ষেত্রটা খুলে গেছে। আজকে যে ইন্ডাস্ট্রি গড়ার সুযোগ এসেছে, ২২টি ইণ্ডাস্ট্রিয়াল হাউস, ১৬-১৭টি হেড অফিস এখানে, আপনি তাদের ইনসেন্টিভ দিয়ে এমপ্লয়মেন্ট জেনারেট করতে পারতেন। কিন্তু আপনি তা করলেন না। আপনি উল্টোটা করলেন। এখান থেকে যেটাকে বুস্ট আপ করতে পারতেন তা করলেন না। এটা করলে আপনাকে বারবার করে কুমিরের একটা বাচ্চা — ঐ হলদিয়া হলদিয়া বলে যেটা দেখাচ্ছেন, আপনি প্রায়ই হলদিয়াকে দেখাচ্ছেন—এটা দেখাতে হত না।

আপনাদের আমলে একটা কাজ আপনারা করতে পেরেছেন? এনি ওয়ান করতে পেরেছেন? আপনারা বক্রেশ্বরের জন্য যে টাকা ব্যয় করেছেন সেই টাকা জলে ফেলে দিয়েছেন। ওই টাকা আপনারা ক্যাডারদের দিয়ে দিয়েছেন, কোনও বেনিফিট কিছু হয় নি। আজকে পাওয়ার নেই, রাস্তা নেই, জল নেই, চলাচল করা যায় না। আপনারা এখানের জন্য কি করেছেন? আপনারা গোটা পশ্চিমবঙ্গটাকে শ্মশানের রাজত্বে পরিণত করেছেন। এখানে

কোনও ডেভেলপমেন্ট নেই। আপনারা কি করেছেন পশ্চিমবঙ্গের জন্যে? কিছুই তো করেন নি। আপনি গত বছরের বাজেটে যে কথা দিয়েছিলেন তারপর কোনও জেলায় ২ কিলোমিটারের বেশি রাস্তা করতে পারেন নি। ওনলি টু কিলোমিটার রাস্তা আপনারা করেছেন। আপনাদেরই বইতে আছে, দেখে নেবেন—কেবল দু কিলোমিটার রাস্তা করতে পেরেছেন। আমি যে এলাকার মানুষ সেখানে কোনও রেল লাইন নেই, সেখানে যে রাস্তা ছিল তার থেকে মাত্র ২ কিলোমিটার মাত্র রাস্তা বাড়িয়েছেন। আগে আপনারা ৯৭৪ কিলোমিটার রাস্তা ছিল, এই বছর ৯৭৬ কিলোমিটার রাস্তা করেছেন, অর্থাৎ মাত্র ২ কিলোমিটার রাস্তা বাড়িয়েছেন। এই ১৬টি জেলায় ১৬ কিলোমিটার ইনটু ২ অর্থাৎ মোট ৩২ কিলোমিটার রাস্তা করেছেন। যা কিছু হয়েছে দেশে তার সব কিছু কংগ্রেস করে গেছে, আপনারা সেগুলোকেই রাখতে পারছেন না। আপনারা তো ওই জাতীয় মানুষ যারা দেশের স্বাধীনতার বিরোধিতা করেছিল। আপনারা তো কুইট ইণ্ডিয়া মুভমেন্টের বিরোধিতা করেছিলেন এবং বৃটিশের সঙ্গে হাত মিলিয়েছিলেন। আজকে তাই এখানে এসে দেশদ্রোহীর মতো আচরণ করছেন এবং বাংলাকে ধ্বংস করতে যাচ্ছেন। এই কারণে আমরা এই বাজেটের বিরোধিতা করছি। আপনি যে বই দিয়েছেন ওটা বন্ধ করুন। আপনারা গ্রামেগঞ্জের জন্য এক নিয়ম করেছেন আর শহরে মানুষের জন্য আরেক নিয়ম করেছেন। এই জিনিস চলতে পারে না। আপনি রিজাইন দিন। আপনার কাছে যেসব চোর, জোচ্চোর সব বসে আছে তাঁদের কাছ থেকে আপনি কি আশা করেন? আপনি রিজাইন করুন, দেখা যাক কত সিট আপনি পান, পুলিশ দিয়ে তো জোচ্চুরি করে এখানে এসেছেন। এই অবস্থায় আপনার এই বাজটেকে সমর্থন করতে পারি না এবং আপনাকে আবার সাবধান করে দিতে চাই যে আপনি আর বাংলার ধ্বংস করতে পারবেন না অ্যাজ ফার অ্যাণ্ড নো ফারদার।

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** অনারেবল স্পিকার স্যার, গত ১৬ তারিখে আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাশগুপ্ত যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করে দু-একটি কথা বলবো। নানা প্রতিকূল অবস্থার মধ্যে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারের বাজেট ও অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রী বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে, বাস্তব অবস্থাকে বিবেচনা করে যে বাজেট এখানে পেশ করেছেন তা প্রশংসার অপেক্ষা রাখে না। কেন্দ্রীয় সরকারের যে বাজেট তার প্রতিফলন রাজ্যে হতে বাধ্য। মূল্যবৃদ্ধি যদি ঘটে এবং প্রত্যেকটি জিনিসের দাম যদি বেড়ে যায় স্বাভাবিকভাবেই একটা রাজ্য তার থেকে বাদ যেতে পারে না। এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমরা গত ৩ দিন ধরে দেখছি বিরোধীপক্ষ থেকে বারেবারে এই বাজেটের সমালোচনা করা হয়েছে। আমাদের বিরোধী পক্ষের বাজেটের সমালোচনা করার অধিকার আছে। কিন্তু একবারও কি সমালোচনা করার আগে ভেবে দেখেছেন যে কেন্দ্রীয় সরকারের যে বাজেট, তার প্রতিফলন রাজ্যের ক্ষেত্রে পড়বে কিনা? আমরা যেমন দেখছি যে, হেলথ বাজেট হেলথের ক্ষেত্রে ১০ শতাংশ কমিয়ে দেওয়া হয়েছে। তারপরে রুর‍্যাল ডেভেলপমেন্টের ক্ষেত্রে সেখানেও কমিয়ে দেওয় হয়েছে। আপনারা তো গ্রামবাংলা নিয়ে বারেবারে সমালোচনা করছেন, এবার কি বলবেন

[3-20 — 3-30 P.M.]

কৈ সেখানে তো তারা একবারও মুখ খুলে বলছে না রুর‍্যাল ডেভেলপমেন্টের ২২

শতাংশ বাজেটে এবারে কমিয়ে দেওয়া হল—এই কথা তো তারা বলেননি। কেন্দ্রীয় সরকার ২২ শতাংশ যে কমালেন তার উল্লেখ তারা একবারও করছেন না, অথচ সমালোচনা করতে গিয়ে আমাদের কোনও কোনও বিরোধী বন্ধু বলছেন যে টাকা ফেরৎ দিচ্ছে। ওনারা সমালোচনা করছেন ভাল, কিন্তু একবারও কি তারা বলেন টাকা ফেরৎ যাচ্ছে গ্রামাঞ্চলের রাস্তাঘাট হচ্ছে না, পানীয় জলের ব্যবস্থা হচ্ছে না? আবার এক দিকে বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে পঞ্চায়েতের সমালোচনা করে সংবাদ পরিবেশন করা হচ্ছে যে পঞ্চায়েতে নাকি টাকা নয়ছয় করা হচ্ছে ; কেন্দ্রীয় সরকারের বরাদ্দকৃত টাকা ফেরৎ যাচ্ছে—এই ব্যাপারে তারা কি বলবেন, হিসাব দেবেন কোথায় টাকা নয়ছয় হচ্ছে, ফেরৎ যাচ্ছে? তাহলে কি দুটো একই কথার কন্ট্রাডিকশন করছেন না? শুধু তাই নয় লেবারে ১০ শতাংশ কমিয়ে দিয়েছেন, এডুকেশনে ১৩ শতাংশ কমিয়ে দিয়েছেন, ওয়েলফেয়ারে ২ শতাংশ কমিয়ে দিয়েছেন, স্মল এগ্রিকালচারাল ইন্ডাস্ট্রিতে ২৪ শতাংশ কমিয়ে দিয়েছেন, শুধু বাড়িয়েছেন কোথায়—ফ্যামিলি ওয়েলফেয়ারে ১৭ শতাংশ। জানিনা কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী মনমোহন সিং কি নূতন ইলেকট্রিকস্ ধারায় আমাদের দেশের অর্থনৈতিক কাঠামোর মধ্যে পরিবর্তন আনতে চান কিনা। বিদেশ থেকে ঋণ নেওয়া হচ্ছে নানা রকম শর্তের কথা মেনে নিয়ে এবং এই শর্তে যে বিদেশি পুঁজি লাগানো হবে। আজকে শিল্পনীতির জন্য তারা কি করেছেন, যেখানে অসংখ্য বেকার সমস্যা আজকে তীব্র ভাবে দেশে রয়েছে? আজকে তারা সমালোচনা করতে গিয়ে পশ্চিমবাংলার কর্মসংস্থানের কথা তোলেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের যে নীতির ফলন হিসাবে এখান এই জিনিস হচ্ছে সেই কথা তো তারা বলেন না। আজকে তারা যে শিল্পনীতি, বিদায় নীতি গ্রহণ করেছেন এতে যে অসংখ্য বেকার সৃষ্টি হবে সেই কথা তো তারা বলেননি। তারা শুধু সমালোচনাই করলেন। আমি বন্ধুদের বলব আপনারা একটু ভেবে দেখবেন পশ্চিমবাংলার উন্নয়ন কিভাবে হবে, গত ১৫ বছরের ইতিহাসের দিকে তাকিয়ে দেখুন বন্যা হলে সেটা মেদিনীপুর অঞ্চলেই হোক বা অন্যান্য জায়গাতেই হোক, বন্যা হলে আপনারা নানা রকম সমালোচনা করেন, কিন্তু '৭৮ সালের বন্যার অভিজ্ঞতা তো আপনাদের আছে, কয়জন লোক কলকাতা শহরে এসেছিল, হাওড়ায় এসেছিল, গ্রামাঞ্চলের মানুষ গ্রামাঞ্চলেই ছিল। আপনারা যত কিছুই সমালোচনা করুন না কেন, বামফ্রন্ট সরকারের নিষ্ঠা আছে, অভিজ্ঞতা আছে কাজ করার ব্যাপারে। আজকে কৃষিতে কি হয়েছে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে—পশ্চিমবঙ্গে উৎপাদন বেড়েছে কিনা আপনারা নিজেরাই বাস্তবটা দেখুন না। আপনারাই বিচার করুন, ভেবে দেখুন কৃষিতে পশ্চিমবাংলা উৎপাদনে এগিয়ে আছে কিনা? আমাদের রাষ্ট্রীয় কাঠামো এমনভাবে তৈরি করা হয়েছে গোটা রাজ্যে যতই আমরা চেষ্টা করিনা কেন কেন্দ্রীয় সরকারের যে নীতি তার প্রতিফলন এখানে হয়। কৈ এবারে তো আপনারা একবারও প্রতিবাদ করেন না। আজকে হাজার হাজার অসংখ্য বেকার সৃষ্টি হবে এই বিদায় নীতির ফলে, কিন্তু পশ্চিমবাংলার উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কিছু টাকা দিলেন এতে কলকাতা শহরের পৌরসভার অবস্থা কি হবে? আমারা তো বারবার কলকাতার পৌরসভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছি এই ব্যাপারে।

কয়েকদিন আগে প্রধানমন্ত্রী চিঠি দিয়েছেন কলকাতা পৌরসভার মেয়রকে। তাতে তিনি বলেছেন কলকাতার উন্নতির জন্য তিনি টাকা দিতে পারবেন না, কোনও সাহায্য দিতে পারবেন না, কোনও অনুদান দিতে পারবেন না। অথচ কলকাতা শহর পূর্বাঞ্চলের একটা বড়

শহর, এর দিকে তাকিয়ে দেখুন তার অবস্থা আজকে কি। আমি আমার বক্তব্য শেষ করার আগে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী ১৯৯২-৯৩ সালের যে ব্যয়-বরাদ্দ এখানে উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করে কয়েকটি কথা বলতে চাই। কেন্দ্রীয় সরকার আই. এম. এফ এবং বিশ্বব্যাঙ্কের কাছ থেকে শর্তসাপেক্ষে হাজার হাজার কোটি টাকা ঋণ নিয়েছে এবং কতগুলো নীতি গ্রহণ করেছে, যে নীতিগুলির মধ্যে দিয়ে দেশে জিনিসপত্রের দাম বৃদ্ধি পাচ্ছে এবং বিদায় নীতির ফলে দেশি এবং বিদেশি সাম্রাজ্যবাদী শক্তি আজকে এই দেশকে অবাধে লুন্ঠন করবার সুযোগ পাচ্ছে। এই পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের বাজেট নীতির ফলে গোটা দেশে আজকে একটা চরম অস্বস্তিকর অবস্থার মধ্যে চলে গেছে। এর সাথে সাথে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী হিসাবে তিনি যে ঘাটতি শূণ্য বাজেট এতদিন উপহার দিয়েছেন, সেই ঘাটতিশূন্য বাজেটের মধ্যে দিয়ে তিনি এতদিন হিসাবের কারচুপি করে গেছেন। কিন্তু এবারের এই পরিস্থিতিতে তিনি আর সেই পথের আশ্রয় নেননি। কারণ দেশের মানুষ এটা বুঝতে পেরেছেন এবং তারা তাদের কারচুপি ধরতে পেরেছেন। তাই তাকে এবারে ঘাটতি বাজেট উপস্থিত করতে হয়েছে। তাই এই ঘাটতি বাজেটের মধ্যে দিয়ে তিনি যে রাজস্ব আদায় করবার কথা বলেছেন এবং মানুষের যে সমস্ত জিনিসগুলি খুব প্রয়োজন সেইগুলিতে অস্বাভাবিকভাবে বরাদ্দ হ্রাস করা হয়েছে, এইগুলি আমরা তার বাজেটের মধ্যে দেখছি। স্বাস্থ্য সংক্রান্ত ব্যাপারে এই বরাদ্দ হ্রাস করা হয়েছে। এই হ্রাস করার মধ্যে দিয়ে আমরা দেখছি জনসাধারণ যে সমস্ত সুযোগ-সুবিধা পেত সেগুলিকেও হ্রাস করা হয়েছে। যেমন হাসপাতালগুলিতে বেডের ভাড়া বাড়ানো হয়েছে এবং যে খাবার সরাবরাহ করা হয় তার জন্য সীমিত টাকা নির্ধারিত করা হয়েছে। জনস্বাস্থ্যের মতো গুরুত্বপূর্ণ বিষয় যেখানে সাধারণ মানুষের সংযোগ আছে সেই ক্ষেত্রে যদি এই রকম ব্যবস্থা গ্রহণ করা হয় তাহলে জনসাধারণ ক্ষতিগ্রস্থ হবে। অপরদিকে দেশের মধ্যে রাস্তাঘাট এবং সমস্ত উন্নয়নমূলক কাজ আজকে স্তব্ধ হয়ে গিয়েছে। আজকে বিভিন্ন বিভাগে যে কাজ হচ্ছে সেখানে টাকা দিতে পারছে না, বিধিনিষেধ আরোপ করছেন এবং সেই বিধিনিষেধ আরোপ করার ফলে এক অস্বস্তিকর পরিস্থিতি এখন চলছে। তাই এই অবস্থায় দাঁড়িয়ে আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন আমি সেই বাজেটকে সমর্থন করে দু-চারটি কথা এখানে বলছি। আমাদের এই বাজেট একটা কঠিন সময়ে করতে হয়েছে। আমরা বুঝেছি সারা দেশে আর্থিক পরিস্থিতি খুব খারাপ। আমাদের বিরোধী বন্ধুরাও স্বীকার করেছে সারা দেশে সামগ্রিকভাবে একটা সঙ্কট চলছে এবং তার মধ্যেই কেন্দ্রীয় অর্থমন্ত্রী কেন্দ্রের জন্য বাজেট পেশ করেছেন এবং রাজ্যের অর্থমন্ত্রীও রাজ্যের বাজেট পেশ করেছে এবং তাকেও সেই রকম অসুবিধার সম্মুখীন হতে হয়েছে।

কিন্তু সমস্ত অসুবিধাগুলিকে সামনে রেখে এই রাজ্যে দীর্ঘদিন ধরে জনগণের আশীর্বাদ নিয়ে যেহেতু বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন এবং মূলত এই রাজ্যের দরিদ্র জনসাধারণ বামফ্রন্টকে

সমর্থন করেছেন এবং পাশে এসে দাঁড়িয়েছেন। সেই দৃষ্টিভঙ্গি থেকে যাতে দরিদ্র মানুষের পরিষেবার মধ্যে দিয়ে কি করে একটা লক্ষ্যে পৌছানো যায় সেই দৃষ্টিভঙ্গির দিকে তাকিয়েই এবারের বাজেট তৈরি করা হয়েছে। এখানে আমাদের আর্থিক সংস্থান খুবই কম। কিন্তু আমাদের বিরোধীপক্ষের বন্ধুরা বিভিন্ন রকমভাবে স্ট্যাটিসটিক্স তুলে, পরিসংখ্যান তুলে ধরবার চেষ্টা করেছেন। আমাদের এই অভাবের সংসারে কোথাও কোথাও টানাটানি চলছে—সেগুলিকে খুঁটিয়ে খুঁটিয়ে দেখে বলবার চেষ্টা করছেন। হ্যাঁ, আমরা মেনে নিচ্ছি আমরা দরিদ্র্যের সংসার পেতেছি, অভাবের সংস্কার আমাদের। দরিদ্র্য সংসারের দিকে তাকিয়ে তারা ফুটো খোঁজবার চেষ্টা করছেন। এই ক্ষেত্রে আমাদের দোষ, ত্রুটি থাকতে পারে। আমরা অ্যাফলুয়েন্সির মধ্যে দিয়ে আসিনি। আমাদের অভাব থাকতেই পারে এবং আমরা যা করতে চাইছি তা আমরা করতে পারছি না। এটা বুঝতে হবে। কিন্তু দুঃখের সঙ্গে দেখতে হল বিরোধী বন্ধুদের—তারা এই অবস্থাটা বুঝতে চেষ্টা করলেন না। শুধু সমালোচনা করবার জন্যই সমালোচনা করে গেলেন। আসল জিনিসের দিকে তারা লক্ষ্য করলেন না। এবারের বাজেটে মূলত যেদিকে বিশেষভাবে দৃষ্টিভঙ্গি রাখা হয়েছে—তা হচ্ছে বিদ্যুৎ। তাতেও তারা বলছেন—এত টাকা বিদ্যুৎ খাতে দেওয়া হল কেন? সকলেই জানেন বিদ্যুতের কথা—আধুনিকিকরণ হবে, মডার্নাইজেশন হবে, পাওয়ার চাই, এনার্জি চাই কারণ তা না হলে ইন্ডাস্ট্রি হবে না। কৃষিক্ষেত্রে জল যাবে না, লোডশেডিং হলে ওরাই চিৎকার করে বলবেন যে, শিল্পপতিরা পালিয়ে যাচ্ছে। শিল্পপতিরা আমাদের রাজ্য ছেড়ে অন্য রাজ্যে চলে যাচ্ছেন। এইসব কথা ওনারাই বলবেন। সুতরাং বিদ্যুৎ খাতে আমাদের বরাদ্দ বাড়াতে হয়েছে। অন্যান্য খাতে খরচ কমাতে হয়েছে। পরিষেবামূলক ক্ষেত্রেও কিছু কিছু খরচ কমাতে হয়েছে। এবং এটাকে আমরা মেনে নিয়েছি। হয়ত আগমীদিনে যখন ভাল অবস্থায় যাওয়া যাবে তখন এইগুলি কমানোর প্রশ্ন দেখা দেবে না। আপনারা বলছেন বিদ্যুৎ খরচ এত যখন হয়েছে তখন অন্য জায়গাগুলোতে কেন খরচা করলেন না? এটা তো খুবই স্বাভাবিক এক জায়গাতে বেশি বরাদ্দ হলে অন্য জায়গাতে বরাদ্দ কমাতেই হবে এই পরিস্থিতিতে। খুবই স্বাভাবিক—অন্যান্য খাতে টান পড়েছে। এবং এই ব্যাপারে আমরা যে খুব খুশি তা নই। স্বাস্থ্যের ক্ষেত্রে বরাদ্দ হয়েছে ২.৭ শতাংশ। সারা রাজ্যে যে অবস্থা চলছে স্বাস্থ্যের ব্যাপারে তা নিয়ে কেউ খুশি নয়। কিন্তু আপনারা নানারকম প্রশ্ন তুলছেন। এটাত বুঝতে হবে যে টাকাটা আসবে কোথা থেকে? দু-দিক তো সমানভাবে হতে পারে না। কৃষিক্ষেত্রে খুব ভয়ঙ্কর উন্নতি না হলেও কিছু নিশ্চয় হয়েছে। আপনারা যা রেখে গিয়েছিলেন তার চেয়ে কিছু উন্নতি হয়েছে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কৃষিক্ষেত্রে উৎপাদন কিছুটা বেড়েছে। আপনারা যখন ৭০/৭২/৭৩ সালে ছিলেন তখন যা গ্রামের চেহারা ছিল নিশ্চয় তার চেয়ে আজকে অনেক ভাল, এটা আপনাদেরও স্বীকার করতে হবে। আপনাদের দৃষ্টিভঙ্গি এবং আমাদের দৃষ্টিভঙ্গির মধ্যে অনেক তফাৎ আছে। আমরা চেষ্টা করছি কি করে গণবন্টন ব্যবস্থাটা চালু রাখা যায় কিন্তু আপনারা বলছেন এটাকে তুলে দেবেন। এর মধ্যে দিয়ে গরিব মানুষ কিছুটা সুরাহা পেতে পারে। এই গণবন্টন ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামের দরিদ্র্য জনসাধারণকে কি করে টিকিয়ে রাখা যায় আমরা তারই চেষ্টা করছি। কিন্তু আপনারা বলছেন তুলে দেবেন। কাজকর্ম আর তৈরি করা যাবে না। বেকারি দেশে বাড়ছে। আমাদের রাজ্যে বেকারিও বেড়েছে। এটা আপনারাও দেখতে পাচ্ছেন। কাজকর্ম এখানে তৈরি করা যাবে না। এখন যে আর্থিক অবস্থা—ডঃ মনমোহন সিং বলেছেন যে,

এখন আমাদের কষ্টের মধ্যে দিয়ে চলতে হবে। পরবর্তীকালে যদি কিছু এমপ্লয়মেন্ট জেনারেট করতে পারা যায় তার দিকে লক্ষ্য রেখেই এইসব ব্যবস্থা নিতে হয়েছে। আমরা এই রাজ্যের ক্ষেত্রেও যেটা মনে করি সেটা হচ্ছে এই, কেন্দ্রে যেহেতু একটা সরকার আছে, তাদের একটা শিল্পনীতি আছে, তাদের একটা আর্থিক নীতি আছে, সেই আর্থিক নীতির মধ্যে দিয়ে এই সরকার আত্মবিশ্বাসের সঙ্গে বলবার চেষ্টা করছেন এবং এই ক্ষেত্রে আমাদের রাজ্যেও উন্নয়নের অবস্থা আসবে। তা যদি আনেন, তাহলে আমাদের রাজ্যেও আর্থিক সংস্থান বাড়বে। কিন্তু বর্তমানে রাজ্যের যা অবস্থা তাতে আর্থিক সংস্থান বাড়াবার কোনও অবস্থা এখন নেই। কাজেই কর্মসংস্থান এখন সেইভাবে সৃষ্টি করা যাবে না। এই দৃষ্টিভঙ্গি আমাদের রাখতে হবে। কম পয়সায় কি দেওয়া যায় সেটা দেখতে হবে এবং যদি কিছু করা যায় তাহলে তা চালু রাখতে হবে। আপনারা গণবন্টন ব্যবস্থা তুলে দেবেন বলছেন, রেশনিং ব্যবস্থা তুলে দেবেন বলছেন। এইগুলিকে যদি তুলে দেওয়া যায় তাহলে ভারসাম্যহীন অবস্থার মধ্যে পড়বে। এই অবস্থাটা একবার ভেবে দেখুন। অবস্থাটা কোন জায়গাতে দাঁড়াবে? কাজেই এই জায়গাতে এসে আজকে জনগণের দিকে তাকিয়ে একটা কিছু করবার দৃষ্টিভঙ্গি রাখতে হবে। যারা সরকারে আছেন তাদের আজকে অসুবিধাটা বুঝবার চেষ্টা করুন।

একথা নিশ্চয় বলব না সবদিক থেকে সাফল্যের খতিয়ানের কথা। এই অবস্থার মধ্যে এই বাজেট করা ছাড়া অন্য কোনও উপায় ছিল না। তাই অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাই অল্প সংস্থানের মধ্যে এই বাজেট করতে পেরেছেন বলে। এই বাজেট আগামী দিনে উন্নতির দিকে নিয়ে যাবে এই বক্তব্য রেখে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী সভায় যে বাজেট পেশ করেছেন সে বাজেট ভারসাম্যের বাজেট, বাস্তবধর্মী বাজেট তাই সেই বাজেটকে পূর্ণ সমর্থন করি। আমার সময় খুব কম, দু-একটি কথা শুধু সমর্থন করে বলব। বিরোধী দলের দুজন ফোরসফুল বক্তা ডাঃ মানস ভূঁইয়া এবং ডাঃ জয়নাল আবেদিনের বক্তৃতা শুনে মনে হচ্ছিল বোধ হয় নির্বাচনী মেঠো বক্তৃতা শুনছি। একটা সবংয়ের আর একটা ইটাহারের। এটা বাজেট বক্তৃতা হল না। আমি বিনয়ের সঙ্গে বলব, তাদের স্মরণ করিয়ে দেব, আমরা কয়েকটি প্রকল্পের দাবি নিয়ে, সর্বদলীয় ডেলিগেশনে গিয়েছিলাম রেলমন্ত্রীর কাছে। আমি বিনয়ের সঙ্গে স্মরণ করিয়ে দেব সেই ডেলিগেশনের ফল কি। এই বাজেট বাস্তবধর্মী, ভারসাম্যপূর্ণ। রাজ্যের বাজেট কি কেন্দ্রীয় অর্থনীতির বাইরে, কেন্দ্রের নীতির প্রভাব কি এতে পাড়বে না? কেন্দ্রীয় সরকার একটা সর্বনাশা পলিসি নিয়ে বাজেট তৈরি করেছেন, তা সত্ত্বেও ১৯৯২-৯৩ সালের বাজেট যে কঠিন অবস্থার মধ্যে পেশ করেছেন সেজন্য আমি অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাই। আমি খুব বিনয়ের সঙ্গে একটা কথা বলতে চাই কালকে রেলমন্ত্রীর কাছে যে ডেপুটেশনে গিয়েছিলাম, আমরা যে মেমোরান্ডাম তৈরি করেছিলাম, সে মেমোরান্ডাম সর্বসম্মত কমা, পুর্নচ্ছেদ পর্যন্ত। মাননীয় সত্য বাপুলি, জয়নাল আবেদিন, মানস ভূঁইয়া প্রতিটা কমা, পূর্ণচ্ছেদের ক্ষেত্রে সকলেই একমত। আমরা রেলমন্ত্রীর কাছে গিয়েছিলাম। পশ্চিমবঙ্গের দাবি, রাজ্যের দাবি নিয়ে বিধানসভার সদস্যদের ডেলিগেশন দিয়েছিলাম, ফিরে এসেছি প্রায় শূন্য হাতে। কোনও প্রকল্পই পাওয়া যায় নি, একটা মাত্র বাদে। আমাদের মেদিনীপুরে একটা কথা আছে, সারা রাত্রি ধরে পুকুরে পানা পরিষ্কার করলাম, একটা মাত্র

ট্যাংরা মাছ পেলাম। কালকে তাই আমরা নিয়ে এসেছি একটা মাত্র প্রকল্প। লক্ষ্মীকান্তপুর ভায়া কাকদ্বীপ-নামখানা। আমরা ফিরে আসবার সময়ে ঠাট্টা করে বলছিলাম এইটার মধ্যে বোঝা যায় পশ্চিমবঙ্গে গণতন্ত্র কতটা প্রসারিত হয়েছে দেখুন। আমি যেটা বলতে চাইছি, কেন্দ্রীয় মন্ত্রীর কাছে এক ঘণ্টা মনমোহন সিংহের বাজেট বক্তৃতা শুনছিলাম। তিনি বলছিলেন, কি রকম অর্থ সংকট, কিভাবে দেশ সংকেটের মধ্যে নিমগ্ন—সেইজন্য করতে পারলাম না, করতে পারছি না। সেখান থেকে এসে বক্তৃতা শুনছি রাজ্যের গেল গেল রব। পশ্চিমবাংলাকে যেন দু হাতে উজাড় করে দিলেন। আমরা চলে এলাম। কেন্দ্রের সর্বনাশা অর্থনীতি এবং শিল্পনীতির ফলে যে সর্বনাশ হয়েছে তা স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে হয়েছে। তবু আমাদের কৃষির উৎপাদনের হার বেড়েছে সারা দেশের মধ্যে এটা বুঝতে হবে। আমাদের পশ্চিমবাংলায় ব্যক্তিগতভাবে মাথাপিছু আয়ের ক্ষেত্রে অগ্রগতি হয়েছে। আমরা শিল্পক্ষেত্রে কি দেখছি অন্যান্য রাজ্যে কমছে, আমাদের পশ্চিমবঙ্গে ১.৯ বেড়েছে। এমনকি ভোগ্যপণ্যের দাম যখন সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে বেড়েছে ১৩.৫২ পারসেন্ট আমাদের বেড়েছে ৯.৯৪ পারসেন্ট। এই বাজেটকে সমর্থন জানিয়ে শেষকালে বলব স্ট্যাম্প ডিউটি ৪০ কোটি টাকা ধরা হয়েছে। এটা যাতে শক্ত হাতে আদায় করা যায়, সেটা দেখুন। বিলাসদ্রব্য, রাম মদের উপর ট্যাক্স বসানো ঠিক হয়েছে। গ্রামে যে হাস্কিং মেশিন আছে তাতে ট্যাক্স বসানো উচিত। এই বলে এই বাজেটকে সর্মথন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৯২/৯৩ সালের যে বাজেট এই সভায় পেশ করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্যরা তাদের বক্তব্য রাখতে গিয়ে বারে বারে ৪৮ কোটি টাকা ঘাটতির কথাটি বলেছেন। এ সম্পর্কে জবাবটা মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বই-এ পরিষ্কারভাবেই দিয়ে দিয়েছেন। তিনি বলেছেন, 'আমি এই ব্যবধান নিয়েই আগামী বছরের প্রস্তাবিত বাজেট আপনাদের কাছে পেশ করছি এটা মনে রেখে যে কেন্দ্ররাজ্য সম্পর্কের বর্তমান ভিত্তিতেই প্রতিটি রাজ্যের মতোন পশ্চিমবঙ্গের ক্ষেত্রেও উপায়-উপকরণ বাবদ প্রায় ৫৬ কোটি টাকা অগ্রিম অর্থ পাওয়ার অধিকার এ রাজ্যের যে কোনও সময়ই আছে। 'কাজেই' এতেই পরিষ্কার যে রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে প্রয়োজনে অর্থ পাওয়া যেতে পারে। স্যার, রাজ্যের আয় বাড়ানোর জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তার বাজেটে রেজিস্ট্রিযোগ্য দলিলের ক্ষেত্রে স্ট্যাম্প ডিউটি হারের বৃদ্ধি ও পুনর্বিন্যাসের প্রস্তাব রেখেছেন। এতে এক দিকে যেমন কালো টাকা উদ্ধার করা যাবে অপরিদেকে তেমনি রাজ্যের রাজস্ব বৃদ্ধি পাবে। তা ছাড়া আয় বাড়ানোর জন্য তিনি বড় বড় ব্যবসায়িদের টার্ন ওভার ট্যাক্সের হারও বৃদ্ধি করেছেন। তা ছাড়া শীততাপনিয়ন্ত্রিত বিউটি পারলার এবং হোটেল ইত্যাদিতেও তিনি কর বৃদ্ধি করেছেন। সঙ্গে সঙ্গে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কিছু কিছু ক্ষেত্রে কর ছাড়েরও ব্যবস্থা করেছেন। যেমন লেখার কালি, ব্লাক ড্রাগ ইত্যাদির উপর তিনি কর ছাড় দেওয়ার ব্যবস্থা করেছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, ক্ষুদ্র শিল্পের সম্প্রসারণের ক্ষেত্রে আরও বেশি সহযোগিতা যাতে রাজ্য সরকারের তরফ থেকে করা যায় সে দিকে যেন তিনি নজর

দেন। এর পর আমি পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। পঞ্চায়েত ব্যবস্থা আজ গ্রামে গ্রামে সুপ্রতিষ্ঠিত হয়েছে। মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, পঞ্চায়েত ব্যবস্থা যাতে আরো সুপ্রতিষ্ঠিত হ'তে পারে সে দিকে বিশেষভাবে নজর দিন। আমার সময় কম, সব কথা বলা যাবে না, তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে একটি অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করব। এখানে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে একটি অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করব। এখানে স্বাস্থ্যখাতে যা বরাদ্দ করা হয়েছে তা অত্যন্ত নগণ্য স্বাস্থ্য দপ্তরের ব্যাপারটির সাথে একেবারে গ্রামের দরিদ্র সাধারণ মানুষরা যুক্ত কাজেই তাদের স্বার্থের কথাটি চিন্তা করে এই স্বাস্থ্যখাতে আরো বেশি অর্থ বরাদ্দ যাতে করতে পারেন সে ব্যবস্থা করুন। হাসপাতাগুলো যাতে আরও বেশি করে উন্নত করা যায় তার দিকে আমি অর্থমন্ত্রীকে নজর দিতে বলছি এবং এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬ তারিখে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। আমার সময় কম, ইতিমধ্যে যে সব আলোচনাগুলো হয়েছে, সেই সব আলোচনার পরিপ্রেক্ষিতে আমি আমাদের সরকারের যে সাফল্য, সেই সম্পর্কে আমি বিরোধী দলের সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই, বিগত ১৪ বছরে পশ্চিমবাংলার অর্থমন্ত্রী যে বাজেট পেশ করে আসছেন, যার মধ্যে দিয়ে সার্বিকভাবে পশ্চিমবাংলার একটা উন্নয়ন সাধিত হয়েছে এর জন্য আমরা গর্বিত। আমি যদি বিগত দিনের ১৯৭২ থেকে ৭৭ সালের পশ্চিমবাংলার উন্নয়নের যদি একটা নমুনা দিই তাহলেই বুঝতে পারবেন যে পশ্চিমবাংলার জন জীবন কত বিপর্যস্ত অবস্থায় দাঁড়িয়েছিল। পশ্চিমবাংলার জনজীবনের দুঃখ দুর্দশার কথা আজকে ভাবতেও গা শিউরে উঠে। আমি বিরোধী দলের মাননীয় সদস্যদের, তাদের আমলের বিদ্যুতের অবস্থা, শিক্ষার অবস্থা, ভূমি সংস্কারের অবস্থা, শিল্পের ক্ষেত্রে কি দুরবস্থা হয়েছিল, সেই দুর্দিনের কথা স্মরণ করতে বলি। তৎকালীন মুখ্যমন্ত্রী, যিনি বর্তমানে বিধানসভার বিরোধী দলের নেতা, তার রাজত্বের সময় কালের কথা বলতে চাইছি। আজকে বিদ্যুতের যে সংকট তা এমনি ঘটেনি। তার মধ্যে থেকেও গোটা পশ্চিমবাংলায় নামমাত্র কয়েকটা মৌজা ছাড়া গোটা পশ্চিমবাংলার গ্রামে বৈদ্যুতিকরণ কবা সম্ভব হয়েছে। আগে করা হত কি, গ্রামের রুর‍্যাল ইলেক্ট্রিফিকেশনের নামে শুধু খুঁটি পুঁতে দিয়ে এবং কিছু তার টাঙিয়ে দিয়ে বলা হয়েছিল গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়ে গেল এবং গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছিল তা বৈদ্যুতিকরণ এর কাজে না লাগিয়ে আমরা দেখলাম সেখানে স্টেডিয়াম বানানো হয়েছে, গ্রামের মানুষের জন্য কিছুই করা হয়নি। আজকে সেই বিদ্যুতের জন্য আপনারা চিৎকার করছেন। আমি বলব পশ্চিমবাংলার প্রত্যেকটি ব্লকের হিসাব দেখলে দেখা যাবে কয়েকটি জায়গা বাদ দিলে সর্বত্র বিদ্যুৎ সম্প্রসারিত করতে পেরেছেন এই বামফ্রন্ট সরকার। যার মধ্যে দিয়ে আজকে পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে ক্ষুদ্রশিল্প এবং কুটির শিল্পের সম্প্রসারণ ঘটছে। কংগ্রেসের তরফ থেকে বলা হয় এই ভূমি সংস্কার আইন ওরা প্রবর্তন করেছেন। হ্যাঁ, ওরা তা করেছিলেন ঠিক, কিন্তু সেটা গরিব মানুষদের স্বার্থে করেন নি। ১৯৫২ সালে জমিদারি প্রথা উচ্ছেদ আইন যেটা করেছিলেন, তা জমিদার জোতদারদের স্বার্থেই তারা করেছিলেন। বাস্তবে সেই আইন বলবৎ রইল দেশের বড় বড় জমিদার জোতদারদের স্বার্থ রক্ষা করার জন্য। তারা জমিকে দৈর্ঘ্যে প্রস্থে সমান করে নিয়েছে সেই সময়। তারপর বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠা

হওয়ার পর ভূমি সংস্কার আইনের বলে গরিব চাষী, মধ্যবিত্ত চাষী, তারা নানা সুযোগ সুবিধা পেয়েছে। আজকে সেটেলমেন্ট অফিসে গেলে আসল চেহারাটা বুঝতে পারবেন। ভূমি সংস্কার কর্মসূচির ফলে ফসলের উৎপাদন বহুল পরিমাণে বেড়েছে, এটা জোর দিয়ে বলতে পারি। আমরা শিক্ষার ক্ষেত্রে যে নৈরাজ্য দেখেছি, তখন আমরা ছাত্র ছিলাম, কলেজ, স্কুলগুলোর কি অবস্থা ছিল—এম. বি. বি. এস. এর সার্টিফিকেটও রিভলভার দেখিয়ে নেওয়া হয়েছে, চুরি করে, নকল করে জানি উকিল হওয়া যায়, ব্যারিস্টার হওয়া যায়, রিভলভার দেখিয়ে যদি ডাক্তারি পাশ করা যায় তাহলে তখন পশ্চিমবাংলার অবস্থা কি ছিল তা সকলেই বুঝতে পারছেন।

আজকে আর পশ্চিমবাংলায় সেই নৈরাজ্য নেই। সুষ্ঠু পরিবেশের মধ্যে দিয়ে সমস্ত পরীক্ষা অনুষ্ঠিত হচ্ছে এবং শিক্ষা ব্যবস্থা এগিয়ে চলেছে। পরিশেষে আমি বলতে চাই পশ্চিমবঙ্গে শিল্প বিকাশের পরিবেশ সৃষ্টি হয়েছে। অতীতে কি ছিল? এখানে একজন মাননীয় সদস্য উপস্থিত আছেন, তিনি অতীতে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী ছিলেন, তিনি কি আজকে বুকে হাত দিয়ে বলতে পারবেন যে তার সময়ে কটা ক্ষুদ্র শিল্প এখানে করতে পেরেছিলেন? আজকে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্পে ভারতবর্ষে প্রথম স্থান অধিকার করেছে। কিন্তু বর্তমানে কেন্দ্রীয় সরকারের গৃহীত নতুন অর্থ এবং শিল্প নীতির ফলে সর্বনাশ হতে চলেছে। এই পরিস্থিতিতে আজকে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে, বিরোধীদের সমস্ত বক্তব্যের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** স্যার, আপনার দয়ায় উপরে ছিলাম, ক্রিকেট খেলা দেখছিলাম। খুব খোশ মেজাজে ছিলাম। খাশা মুডে ছিলাম। পাকিস্তান ভাল খেলছে। ইংল্যান্ডের ৬০ রানে ৩ উইকেট পড়ে গেছে। এই মাত্র শুনছি ৪ উইকেট আউট। খোস মেজাজেই হাউসে ঢুকলাম। তারপরেই বাজেট দেখে মেজাজটা নষ্ট হয়ে গেল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৬ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত ৩/৪ বছর থেকে থেকেই আমাকে দিল্লিতে যেতে হ'ত। মুখ্যমন্ত্রীদের সভা হ'ত। ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং হ'ত। কৃষি উৎপাদন বাড়াবার জন্য মিটিং হ'ত। সমস্ত ভারতবর্ষ থেকে মুখ্যমন্ত্রীরা যেতেন। দুঃখের বিষয় আমাদের পাঞ্জাবের মুখ্যমন্ত্রী ছিল না, তাই আমাকে উপস্থিত হতে হ'ত। সে সব সভায় দেখতাম পশ্চিমবঙ্গ থেকে দু'জন যেতেন, একজন মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, আর একজন অর্থমন্ত্রী অসীম। আমার পাড়ার ছেলে অসীম, বুদ্ধিমান ছেলে। পড়াশুনা করা ছেলে অসীম। একে জ্যোতিতে রক্ষে ছিল না, তায় আবার অসীম দোসর ছিল। খুব ইমেজ ছিল জ্যোতি বসুর। কি ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং, কি খাদ্য উৎপাদন বাড়াবার মিটিং, যে কোনও মিটিংই হোক না কেন, ওখানে সব লোকেরা আমাকে বলত, "এই যে মুখ্যমন্ত্রী বাংলা থেকে এসেছেন, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু, ইনি ব্যারিস্টার, বিলেতে গিয়েছিলেন, খুব ভাল মুখ্যমন্ত্রিত্ব করছেন, ইত্যাদি ইত্যাদি"। আমি তখন রাজনীতি করতাম না, আমি আর কি বলব, চুপচাপ শুনতাম। তবুও মাঝে মাঝে বলে ফেলতাম, "কলকাতায় গিয়ে শুনুন কি হচ্ছে, না হচ্ছে।' ওরা বলতেন, "না-না, জ্যোতিবাবু লন্ডনে গিয়েছিলেন এবং ওর অর্থমন্ত্রী ম্যাসাচুসেটস-এর বিরাট পন্ডিত, বছরের পর বছর 'জিবো ডেফিসিট' বাজেট করছেন।' ওদের বিরাট ইমেজ। অসীম দাশগুপ্ত সারা ভারতবর্ষে পরিচিত,

'জিরো ডেফিসিট' বাজেটের স্রষ্টা হিসাবে অভিনন্দিত হন। আপনারাও প্রত্যেক বার টেবিল চাপড়ে অভিনন্দন জানান যখন উনি 'জিরো ডেফিসিট' বাজেট আনেন। একজন বাঙালি ছেলের সম্বন্ধে, আমার পাড়ার ছেলে অসীমের সম্বন্ধে যখন ওরা ঐসব কথা বলত তখন আমারও খুব আনন্দ হ'ত। আমিও পাঞ্জাবে বসে যখন বছরের পর বছর সংবাদপত্রে দেখতাম 'জিরো ডেফিসিট' বাজেটের কথা, তখন স্বভাবতই আমারও একটু অ্যাডমিরেশন হ'ত। ১৯৭৭ সালের পর গত বছরই সর্বপ্রথম এখানে এলাম। এর আগে এখানকার বাজেট দেখি নি। ১৯৮৯ সালের পর আর পাঞ্জাবের বাজেটও দেখিনি। গত বছর আমি বহুদিন বাদে এখানকার বাজেট দেখলাম। তখন আমি বাজেট নিয়ে নতুন করে একটু পড়াশুনা করলাম। দেখলাম যে, 'জিরো' হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন গতবার আমি আপনার সামনে এখানে বক্তব্য রেখেছিলাম যে 'জিরো' হতে পারে না, এটা নিশ্চয়ই ডেফিসিট বাজেট হবে।

তখন অনেক তর্ক, বিতর্ক হয়েছিল, শোনেন নি, আপনারা ওদিকে বসে আছেন। এখন দেখছি ৫৪ কোটি ডেফিসিট হয়েছে। উল্লেখযোগ্য এই যে, বছর বছর ডেফিসিট বাজেট হল, অসীম সাহস অসীমের, আমি হলে পারতাম না, সারা বিশ্বকে জানালেন যে জিরো ডেফিসিট বাজেট। জিরো ডেফিসিট বাজেট। জিরো ডেফিসিট বাজেট। আসলে কি দেখা যাচ্ছে, বাজেট যখন পেশ করলেন, তারপরে যখন পাশ করালেন তখনও বুঝতে পারেন নি জিরো থাকবে কি না? শুধু জিরো ডেফিসিট দেখানো হয়েছিল এই অর্থনীতিতে যে, সকলে বাহবা দেবে, প্রশংসা করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি দেখছি? ১৯৮৭-৮৮ সালের ১৫ই মে—গত বছরে সাহস করে এ কথাটা বলতে পারিনি, এই জিরোকে ধাপ্পা, ভাঁওতা, প্রতারণা বলতে পারি না, আয় হবে, কিন্তু বলতে পারি, ইংরাজিতে যাকে বলে লিড আপ দি গার্ডেন পাথ সোজা বাংলায় যাকে বলে চোখে ধূলা দেওয়া, গত বারে বলতে পারিনি, সাহস হয়নি, পড়াশোনা করতে পারিনি, এই বছরে সমস্ত বাজেট দেখেছি,—১৯৮৭-৮৮ সালে ১৫ই মে, ১৯৮৭ জিরো বাজেট, আপনারা ঠক, ঠক, ঠক, টেবিল থাপড়ালেন। বাজেট বক্তব্যের শেষ পাতায় তলার দিকে আছে, অন্য দিকেও আছে, জিরো বাজেট, আসলে ২৬ কোটি ৩ লক্ষ ৩৬ হাজার ডেফিসিট—জিরো বাজেট বলা হয়েছে। তার পরের বছর ১৯৮৮-৮৯ সালে আবার জিরো বাজেট, আবার বাহবা, আবার সারা ভারতবর্ষে সকলে জানলেন জিরো ডেফিসিট বাজেট কিন্তু আমি আপনাকে বলব জিরো মন্ত্রী। আপনি মার্কসিস্ট মন্ত্রী, ম্যাসাচুয়েটাস ফেরৎ মন্ত্রী—বিরাট ব্যাপার। ২২শে মার্চ ১৯৮৮ সালে এইখানে জিরো ডেফিসিট বাজেট তিনি রাখলেন, আবার ঠক, ঠক, ঠক, অভিনন্দন জানালেন। কি দেখা গেল ১৯৮৮-৮৯-তে ১০ কোটি ৫৮ লক্ষ ৩৮ হাজার ডেফিসিট আবার ১৯৮৯-৯০, ১৩ই মার্চ ঠিক জিরো বাজেট। ১৯৯১-৯২ সালের বাজেটে দেখা যাচ্ছে জিরোর বদলে ডেফিসিট, ৯৩ কোটি ২৩ লক্ষ ৬৩ হাজার। ১৯৯০-৯১ এ জিরো বাজেট, সেটা জিরো থেকে বেশি হয়েছিল। ১৫ কোটি ৪৪ লক্ষ সারপ্লাস দেখাতে পেরেছিলেন। তারপর ১৯৯১-৯২ সালে জিরো বাজেট সম্পর্কে কি দেখেছি? এই বছর জিরো নয়, ৫৪ কোটি ৫৫ লক্ষ ৪৩ হাজার ডেফিসিট। এই বছর সোজাসুজি বলছে ছেড়ে দে'মা কেঁদে বাঁচি।' আর জিরো নয়, ৪২ কোটি ৩৫ লক্ষ ৭৭ হাজার ডেফিসিট। এই ৪২ কোটি, অ্যাকচুয়াল হিসাব পাওয়ার পরে মননীয় অধ্যক্ষ মহাশয়

দেখা যাবে ১০০ কোটিরও বেশি হবে। সমস্ত সাজানো বাজেট হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অসীমবাবু আমাদের চোখে ধূলা দিন আমরা অপোজিশনে আছি, বার বার চেষ্টা করবেন, কিন্তু আর. এস. পি. ফরওয়ার্ড ব্লক, সি. পি. আই. ওরা কি করবেন চোখ বুজে তো বসে থাকতে পারেন না, চোখ খুলে রেখে বলছেন যে ধূলো দাও। কি করবেন কিন্তু এই সমস্ত যুবক-যুবতিদের চোখেও ধুলো দিচ্ছেন, তারা এখন কি বলবে? কেন্দ্রের জন্য জিরো ডেফিসিট হল না? দারুণ মিথ্যা। কেবলমাত্র ১, ২, ৩, ৪, ৫, ৬ বছর, এই ৬ বছরে মাননীয় অসীমবাবু মার্কসিস্ট ফাইনান্স মিনিস্টার অফ ওয়েস্ট বেঙ্গলের কাছ থেকে এক বছর ছাড়া ৫ বছরই জিরো বাজেট দাঁড়াল ডেফিসিট বাজেট।

জিরো ডেফিসিট বাজেট ছিল মিথ্যা। তিনি শুধু মন্ত্রী নন, তাকে এখন থেকে বলব জিরো ডেফিসিট মন্ত্রী। এই তো অবস্থা! এইভাবে কতদিন চলবে? কিভাবে চলবে? কোথায় গিয়ে দাঁড়াব আমরা? ডেট্—ধারটা আজকে কোথায় গেছে? দিনের পর দিন ধারের পরিমাণ বাড়ছে। এরজন্য রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার রিপোর্ট অন কারেন্সি অ্যান্ড ফিনান্স-এর দুটি রিপোর্ট দেখতে হবে ; একটি ১৯৭৭/৭৮ এবং আর একটি ১৯৮৯/৯০ সালের। কি পাবেন তাতে? ১৯৭৭ সালে আমরা যখন চলে গেলাম তখন ১,১৭৮ কোটি টাকা ধার রেখে গিয়েছিলাম। ওরা আসার পর ১৯৭৮ সালে সেটা বেড়ে হল ১,৪২৪ কোটি টাকা, ১৯৮৯ থেকে ১৯৯১ সালে সেটা বেড়ে দাঁড়াল ৭,৭০২ কোটি টাকা। অর্থাৎ ৫৫৪ পারসেন্ট ইনক্রিজ ইন ডেট। বলবেন, এসব ওয়ার্ল্ড ব্যাঙ্কের জন্য হয়েছে। বলবেন, আমরা মানুষকে জিরো ডেফিসিট বাজেট দিয়েছিলাম, কিন্তু উড সাহেব, ফ্র্যাঙ্ক সাহেবরা এসে রাইটার্স বিল্ডিংয়ে ঢুকে যেটা আমাদের জিরো ডেফিসিট বাজেট ছিল সেটাকে ডেট বাজেট করে গেছেন। আমি বলছি, ফিউচার জেনারেশনকে মর্টগেজ করে দিচ্ছেন, একটু সাবধান হোন। আর অসীমবাবু দয়া করে বলবেন কি—অনেক যোগ বিয়োগ করতে হয়—১৯৯১ সালের ৭,৭০২ কোটি, যেটা ৫৫৪ পারসেন্ট ইনক্রিজ, সেটা কোথায় দাঁড়িয়েছে? ইন্টারেস্ট পেমেন্ট করছেন বছর বছর। ১৯৮৮/৮৯ সালে সুদ দিয়েছেন ৪,৪৪৮ কোটি ৮৫ লক্ষ টাকা, ১৯৮৯/৯০ সালে সুদ দিয়েছেন ৫,০২৯ কোটি ৯২ লক্ষ টাকা ১৯৯০/৯১ সালে সুদ দিয়েছেন ৬২৬ কোটি ৯২ লক্ষ টাকা, ১৯৯১/৯২ সালে সুদ দিয়েছেন ৮৩৮ কোটি ৯০ লক্ষ টাকা, আর ১৯৯২/৯৩ সালের এবারের বাজেটে সুদ দিচ্ছেন ৯৬৯ কোটি ৯২ লক্ষ টাকা। বাড়িয়েই চলেছেন সুদের পরিমাণ। আগে এটা ৫০ লক্ষ বাড়ত ; তারপর ১৫০ কোটি, তারপর ২০০ কোটি, অর্থাৎ ক্রমশই সুদের হারটা বাড়িয়েই চলেছেন। ক্যাপিটাল রিপেমেন্টে—এটাও বছর বছর বাড়িয়েই চলেছেন। এই বছর ক্যাপিটাল রিপেমেন্ট কত করেছেন জানেন? ইন্টারনাল ডেট্—এক্ষেত্রে মার্কেট বরোইং কমছে আমাদের সময় খোলামাত্র এটা বিক্রি হয়ে যেত, কিন্তু এখন এক্সটেন্ড করেন আপনারা। এই ইন্টারন্যাল ডেট্ দাঁড়িয়েছে ৯৫৩ কোটি টাকা। লোনস্ অ্যান্ড অ্যাডভান্সে কত দিতে হচ্ছে? এক্ষেত্রে দিচ্ছেন ২৯৪ কোটি টাকা, ইন্টারনাল ডেট হচ্ছে ৯৫৩ কোটি টাকা। তাহলে টোটাল দিতে হচ্ছে ২৯৪ যোগ ৯৫৩, মোট ১২৪৮ কোটি ১ লক্ষ ৬ হাজার টাকা। ১৯৯০ সালের বাজেটে টোটাল ফেরৎ দিতে হয়েছে ১২৪৮ কোটি ১ লক্ষ ৬ হাজার টাকা। এই ১,২০০ কোটির উপর ক্যাপিটাল রিপেমেন্ট করতে হচ্ছে ৯০০ কোটি টাকা দিতে হচ্ছে ইন্টারেস্ট পেমেন্টে। ১,২০০ কোটি টাকা ক্যাপিটাল ফেরৎ, এরমধ্যে ডেট্ সার্ভিসে—স্যালারিতে কত

যাচ্ছে জানেন? ক্যাপিটালের ৮৭ পারসেন্ট চলে যাচ্ছে এতে। আপনাদের কনসোলিডেটেড ফান্ড থেকে মাইনে দিতে চলে যায় ৮৭ পারসেন্ট অফ দি রেভিনিউ, পাবলিক অ্যাকাউন্ট ছেড়ে দিয়ে। আজকে ৫,৫৬৮ কোটি ৮৪ লক্ষ টাকা স্যালারি দিচ্ছেন। এটা একটু সিরিয়াসলি ভাবুন। সিরিয়াসলি না ভেবে ব্যাপারটা চেঁচামেচি করে উড়িয়ে দেবেন না, এটা সিরিয়াসলি নিন্ কারণ এটা সিরিয়াসলি ভাববার জিনিস। তারপর এই বছর সুদের জন্য কত টাকা সুদ দিচ্ছেন? সুদের জন্য সুদ দিচ্ছেন ৯৬৯ কোটি ৯২ লক্ষ টাকা, মাইনে বাবদ দিচ্ছেন ৫,৫৬৮ কোটি ৮৪ লক্ষ টাকা এবং ক্যাপিটাল রিপেমেন্ট করছেন এই বছর ১,২৪৮ কোটি টাকা। আপনাদের যেটা অ্যাবসলিউটলি নন্-ডেভেলপমেন্ট খাত সেই স্যালারি, প্রিন্সিপাল রিটার্ন, ইন্টারেস্ট রিটার্ন ইত্যাদি বাবদ টোটাল খরচ হচ্ছে ৭,৭৮৬ কোটি ৩৬ লক্ষ টাকা। বাজেটে আছে এটা। কনসোলিডেটিভ ফান্ড রেভিনিউ হচ্ছে, ৮,৪৬০ কোটি ৯০ লক্ষ টাকা। এর থেকে ইন্টারেস্ট, ক্যাপিটাল পেমেন্ট এবং স্যালারি দিচ্ছেন ৭,৭৮৬ কোটি ৩৬ লক্ষ টাকা। তাহলে আর কত থাকছে? এই নিয়ে আপনারা বলেন! একটা আপনাদের সুবিধা হয়েছে, প্রভিডেন্ট ফান্ড এবং রেন্ট কন্ট্রোল ডিপোজিটের মতো পাবলিক অ্যাকাউন্টের যেসব টাকা নেন, সেখানে যা জমা পড়ে, খরচটা সেখানে কম হয়। আজকে রেন্ট কন্ট্রোল, পেনশন, গ্র্যাচুইটির ৩০০ কোটি টাকা আপনারা বাজেটে লাগিয়ে দিয়েছেন। আপনাদের আছে হাজার কোটি টাকা, তার উপর এইভাবে ৩০০ কোটি টাকা লাগিয়েছেন। এটা আপনাদের জানা দরকার, কারণ আপনারা মেজরিটি পার্টি এবং সারা রাজ্য আপনাদের দিকে তাকিয়ে রয়েছে। রেভিনিউ আর্ণিং বাড়ানো যায়, কিন্তু আদৌ সেটা হচ্ছে না। ১৯৯০/৯২ সালের বাজেটে সেলস ট্যাক্স বাবদ যেটা দেখানো ছিল সেটা কি করে কম হয়? সেলস ট্যাক্স বাবদ যেটা এস্টিমেট ছিল তার থেকে কম আদায় হয়েছে। রিভাইসড্ বাজেটে যা ছিল তার থেকেও কম হয়েছে। আপনাদের আয় কমে গেছে, খরচ বেড়ে গেছে।

পাবলিক ওয়ার্কস-এ ১২ কোটি ৮৪ লক্ষ শর্টফল, যেটা আপনাদের খরচ করা উচিত ছিল কিন্তু আপনারা খরচ করতে পারেন নি। একদিকে আয় কমে যাচ্ছে, অন্যদিকে খরচ করতে পারছেন না। ১৯৯০-৯১ সালে জেনারেল এডুকেশনে ৯০ কোটি ৭৬ লক্ষ টাকা কম খরচ করেছেন। মেডিক্যাল ৩ কোটি ২১ লক্ষ টাকা, পাবলিক হেলথে ১১ কোটি ১৪ লক্ষ টাকা, আর্বান ডেভেলপমেন্টে ৪৪ কোটি ৭৭ লক্ষ টাকা, রুর‌্যাল এমপ্লয়মেন্টে ৩৬ কোটি টাকা, ভিলেজ অ্যান্ড স্মল স্কেলে ২০ কোটি টাকা, ইন্ডাস্ট্রিতে ১১ কোটি টাকা। যেখানে হাত দিচ্ছেন সেখানে নোংরা, যেখানে হাত দিচ্ছেন সেখানে পচা। আপনাদের টাকা আসছে কোথা থেকে? পাবলিক অ্যাকাউন্ট থেকে আসছে। এই যে রেন্ট কন্ট্রোল, প্রভিডেন্ট ফান্ড, তারপরে সোশ্যাল সিকিউরিটি, এই সমস্ত পাবলিক অ্যাকাউন্টস থেকে ১২ হাজার ৯৫৯ কোটি ২০ লক্ষ টাকা এসেছে। সেন্ট্রাল গ্রান্ট এসেছে ১ হাজার ১৯ কোটি টাকা, লোনস অ্যান্ড অ্যাডভান্স এসেছে ১ হাজার ৩২৫ কোটি টাকা, ইউনিয়ন এক্সাইজ থেকে এসেছে ৮৯৩ কোটি টাকা নিশ্চয়ই এটা আপনারা পাবেন। তারপরে ইনকাম ট্যাক্স থেকে এসেছে ৪৩৩ কোটি টাকা মোট দাঁড়াচ্ছে ১৬ হাজার ২৪১ কোটি টাকা এবং এগুলি এ সমস্ত বাইরে থেকে আসছে বাদবাকি ৫ হাজার টাকা আপনারা সংগ্রহ করছেন তার ভিতরে স্যালারি পেমেন্ট ইত্যাদি সব ঢুকেছে। কোথায় আছেন, কোথায় গিয়ে দাঁড়াবেন, ভবিষ্যতের কাছে কি উত্তর দেবেন? আজকে বাজেট পাশ হয়ে যাবে তাতে কোনও সন্দেহ নেই। কিন্তু কি দেখছি? রেভিনিউ কালেকশন

কমে যাচ্ছে। এই রেভিনিউ কালেকশন কমে কি করে? আপনারা যে রেভিনিউ কালেকশন করবেন সেটা কম কি করে হয়? একদিকে এক্সপেন্ডিচার কমে যাচ্ছে, রেভিনিউ কালেকশন কমে যাচ্ছে। এটা কমছে কেন? সেলস ট্যাক্স-এর কথা বলি। সেলস ট্যাক্স এবারে বাজেটে দেখিয়েছেন, বাজেট এস্টিমেটস ১৪৯২ কোটি টাকা, কিন্তু রিভাইজড এস্টিমেট করলেন। সেলস ট্যাক্স তুলতে পারবেন না। আমার কাছে বোম্বের অ্যানুয়াল বাজেটের ফিগার আছে, গভর্নরের অ্যাড্রেসের কপি আছে, মহারাষ্ট্রের ফাইনান্স মিনিস্টারের কপি আছে, সেগুলি পাঠ করবেন না। সেগুলি পাঠ করলে আমার কেন, আপনাদের প্রত্যেকের দুঃখ লাগবে। গভর্নরস অ্যাড্রেসে তারা বলছে, এ বছর ৩ হাজার কিলোমিটার আমরা ব্লাক টপ করেছি, এক হাজার কিলো মিটার নূতন করছি। তারপরে কটন গ্রোয়ারসদের বলছে, তোমরা সুতোর চাষ কর, কেন্দ্রের যে প্রকিওরমেন্ট প্রাইস তার থেকে ৩৫ ভাগ বেশি দেব। আজকে পশ্চিমবঙ্গ সরকার চাষিদের বলতে পারতেন যে তোমরা জুটের চাষ শুরু কর সেন্টার থেকে যা দেবে তার থেকে তোমাদের আমরা ৩৫ কি ৪০ ভাগ বেশি দেব। এটা আপনারা বলতে পারতেন। আপনারা সেল্ ট্যাক্স কম আদায় করছেন কিন্তু খরচ দেখা যাচ্ছে বেড়ে গেল। খরচ বাড়ল কেন? ১.৭৪৮ কোটি টাকা খরচ হওয়ার কথা ছিল সেখানে ১৮ শত কোটি টাকা খরচ হল। কিসের জন্য এটা হল? আমি আপনাদের বলছি। এর নম্বর হচ্ছে, দেয়ার ইজ লেস রিসিপ্ট অব রেভিনিউ, আমার কাছে চার্ট আছে, আমি সময়ের অভাবের সব দিতে পারছি না। দ্বিতীয় হচ্ছে, দেয়ার ইজ লেস রিসিপ্ট অব ডেট। পাবলিক ডেট যেটা আদায় করবেন, যেটা এস্টিমেট করলেন তার থেকে কম আসছে। কেন আসবে রেভিনিউ কম, ডেট কম? এটা কোথা থেকে আসবে? তৃতীয়ত প্লানড এক্সপেন্ডিচারে কমে গেছে, আর নন-প্লানড এক্সপেন্ডিচারে বেড়ে গেছে। এটা কি হচ্ছে? লপ-সাইডেড আনব্যালেন্স বাজেট। আমি আগেই বলেছি যে পাবলিক অ্যাকাউন্টস ৩ শত কোটি টাকা আপনার হাতে এসেছে সেটা খরচ করেছেন। এটা বে-আইনি নয় করুন কিন্তু এই ৩ শত কোটি টাকা তাদের দিতে হবে।

অন্যদিকে আমরা কি দেখতে পাচ্ছি পাবলিক আন্ডারটেকিং-এ? ৭০টি পাবলিক আন্ডারটেকিং। মাননীয় মন্ত্রী মহাশয় এটা দয়া করে দেখুন। এটা ব্যুরোক্রাটদের ব্যাপার, ব্যুরোক্রাটদের চেপে ধরুন। সেই দিন আমি মুখ্যমন্ত্রীকে বলেছিলাম জ্যোতি, তোমাকে ব্যুরোক্রাটরা শেষ করবে। মুখ্যমন্ত্রী বললেন এটা জোর করে বল, এটা আরও জোর করে বলা দরকার। আমি তাই জোর করে বলছি। ব্যুরোক্রাটদের ৬ ঘণ্টা রাস্তায় বসিয়ে পলিটিক্যাল বক্তৃতা করলেন। ব্যুরোক্রাটদের দিয়ে কি হচ্ছে আমরা দেখতে পাচ্ছি। ইকনমিক রিভিউ-এ যে স্টাটিসটিক্স আছে পেজ ১৪৫-১৫৫ তাতে আপনার ৭০টি পাবলিক আন্ডারটেকিং আছে, ত্রাণ ৫২টির প্রফিট অ্যান্ড লস অ্যাকাউন্ট দিয়েছেন। বাদবাকি ১৮টির প্রফিট অ্যান্ড লস অ্যাকাউন্ট কোথায়? আপনি সেইগুলির প্রফিট অ্যান্ড লস অ্যাকাউন্ট দেখান নি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি ৭০টি পাবলিক আন্ডারটেকিংসের মধ্যে ১৮টির প্রফিট অ্যান্ড লস দেখাননি। হয়ত তিনি দেখেন নি, তৈরিই হয়নি হয়ত। আপনাদের মুখ্যমন্ত্রী ব্যুরোক্রাটদের বিরুদ্ধে বলতে বলেছেন, আমি বলছি। কেন হয়নি, কেন আপনি সো কজ করেন নি? ৫২টি আন্ডারটেকিংসের যে প্রফিট অ্যান্ড লস দেখিয়েছেন, কি তাতে দেখতে পাচ্ছি? স্টেট গভর্নমেন্টের শেয়ার ৫০টি আন্ডারটেকিংসে ৭৬৮ কোটি টাকা। স্টেট গভর্নমেন্টের গ্রান্ট ইন এড ৫১টি আন্ডারটেকিংসের

২৭৭ কোটি টাকা। স্টেট গভর্নমেন্টের লোন ৫১টি আন্ডারটেকিংসের হচ্ছে ১৩৬১ কোটি টাকা। তার মানে এর যোগফল কত? সেটা হচ্ছে ২,৪০৭-৩১ কোটি টাকা। এই টাকা এখানে আটকে আছে। অন্যান্য ইন্সটিটিউট থেকে ধার নিয়েছেন—এল. আই. সি থেকে ধার নিয়েছেন, জেনারেল ইন্সিওরেন্স থেকে ধার নিয়েছেন, এন. এ. বি. এ. আর. ডি. থেকে ধার নিয়েছেন—২,২৭৩.৯৫ কোটি টাকা। তাহলে মোট দাঁড়াচ্ছে ৪,৬৮০.৯৬ কোটি টাকা। আমাকে বলে দিন এতে কি লাভ হচ্ছে? গত বছর পাবলিক আন্ডারটেকিংসের লস হয়েছে ২০১.৭১ কোটি টাকা। আর অ্যাকুমুলেটেড লস বেড়ে হয়েছে ১,২৬৩.০৮ কোটি টাকা। এইগুলিকে কিভাবে শোধ দেবেন? আমি জানতে চাই এই টাকা শোধ করে দেবেন, কি করে দেবেন, কে টাকা দেবে, টাকা কোথা থেকে আসবে।

(এ ভয়েস ঃ এই সব হিসাব কোথা থেকে পাচ্ছেন?)

এই রকমভাবে কথা বলে লাভ নেই, আমি ইকনমিক রিভিউ থেকে বলছি। জ্যোতিবাবুকে কে কি একটা বলে দিলেন, উনি বলতে শুরু করে দিলেন এখানে ২০০ কোটি, ওখানে ৩০০ কোটি। আপনারা দেখেছেন কি বুদ্ধদেববাবু পকেট থেকে কি একটা বার করে দিলেন জ্যোতিবাবুকে তারপর উনি বলতে শুরু করে দিলেন এখানে ৩ হাজার, ওখানে ৪ হাজার, সেখানে ৫,০০০ কোটি টাকা পাওয়া যাবে। আমি কোনও তথ্য ছাড়া বক্তব্য রাখি না। ১৯৯১-৯২ সালের ইকনমিক রিভিউ থেকে বলছি। সি. পি. এম. বন্ধুরা যে ইকনমিক রিভিউ দিয়েছেন তাতে কি দেখতে পাচ্ছি, ৩৬-৩৭ পাতায় কি দেখতে পাচ্ছি? একচুয়াল নাম্বার অফ প্রোজেক্টস ইমপ্লিমেন্টেড ইন দি স্টেট ইন ১৯৮৯ ওয়াজ ৩২ উইথ এন ইনভেস্টমেন্ট অফ রুপিজ ১৩৬.৫ কোটি টাকা। এই টাকা সামান্য একজন শিল্পপতি ইনভেস্ট করে। সালে ইনভেস্ট হচ্ছে ৩০টি প্রোজেক্টে ২০০ কোটি টাকা। এতেই ব্যুরোক্রাটদের পিট চাপড়ে বলছেন দেখুন কি করেছি।

অসীমবাবু, এটা আপনি একটু দেখবেন, পাতা হচ্ছে ৩৬-১৩৬ কোটি থেকে এক বছরে এনেছেন ২৩০ এ। লজ্জা করে না? ডাঃ রায়ের আমল হলে ব্যুরোক্রাটরা অন্য জায়গায় চলে যেত। এই অবস্থাতেও আপনি বলছেন পাঁচ লক্ষ লোককে চাকুরি দেবেন? উত্তরবঙ্গের তিস্তা সম্বন্ধে এখানে বলা হয়েছে। তিস্তা সম্বন্ধে একটা ডেলিগেশন যাওয়া উচিত। তিস্তা সম্বন্ধে আমার একটা প্রতিবেদন ছিল। যারা তিস্তা থেকে নির্বাচিত হয়ে এসেছেন তারা হয়ত এটা জানেন। তিস্তা সম্বন্ধে নিশ্চয়ই যাওয়া উচিত। কিন্তু এরা কি বলে দিলেন একটু শুনুন। কি ঔদ্ধত্ত। যাকে পাঠাবেন, কে লিখেছে এটা? লিখেছে—"A special effort has been made by the State Government to develop industries in North Bengal. A detailed action plan has been drawn up. Special efforts have been made to encourage entrepreneurs to invest in North Bengal." আমি বলছি কি পেয়েছি। এখানে এক পাতার লিস্ট দিয়েছে, টেবলসে নর্থ বেঙ্গল এ এইসব ইন্ডাস্ট্রি করেছে। টোটাল কত? ২২ কোটি টাকা। আর এই ২২ কোটি আবার আগেও আছে। কোথায় যাচ্ছে, কি হবে? এগুলো নিয়ে তো আমাদের দেখালেন। আপনারা একটু শুনুন একটু কর্ণে শ্রবণ করুন যাতে মর্মে যায়। এই নিউ ইন্ডাস্ট্রির ব্যাপারে আপনারা তারপরে বলছেন

এটা হবে—তিন হাজার কোটি টাকার হলদিয়া হবে। সাতশ কোটি টাকা ফরেন এক্সচেঞ্জ দরকার এর জন্য। টাটা কোক, পিগ আয়রন ইউনিট যেটা হয়েছে, সেটার মেনশন নেই। টাটা কোক, পিগ আয়রন ইউনিট খড়গপুরে যেটা হয়েছে, লিখছে এটা ইমপ্লিমেন্টেড হয়েছে। ডিটেল্ড কিছু নেই, ইনঅগুরেট হয়েছে, শুরু হয়েছে কিভাবে তা জানি না। এগ্রিকালচারে—যা হয়নি তা নিয়ে আমি কেবল ফিগার এখানে দিচ্ছি, তবে বলে লাভ কি? ফুড গ্রেন প্রোডাকশনে কত বড় বড় বক্তৃতা, এই মারেঙ্গে সেই মারেঙ্গে। আম বক্তব্য ছোট রাখার জন্য কিছু বাদ দিচ্ছি। ১৯৯১-৯২ সালের ইকনোমিক সার্ভে যেটা গভর্নমেন্ট অব ইন্ডিয়া বার করেছেন তাতে দেখা যাচ্ছে বেড়েছে ৩ পারসেন্ট। আর ওয়েস্ট বেঙ্গলে ফুড গ্রেন প্রোডাকশন হয়েছে—৪.২ পারসেন্ট। আমি ডিটেল্ডটা দিচ্ছি। ওয়েস্ট বেঙ্গলে রাইস—৪.৪৬ পারসেন্ট। হুইট—৭ পারসেন্ট, কোর্স সিরিয়াল—২০ পারসেন্ট, টোটাল সিরিয়ালস—৪.৮৭ পারসেন্ট। সেই জায়গায় বিহারে প্লাস ৩.৫২ পারসেন্ট, হরিয়ানায় প্লাস ১০.৫৬ পারসেন্ট, মধ্যপ্রদেশ প্লাস ২৬ পারসেন্ট, পাঞ্জাবে প্লাস ১.৩৮ পারসেন্ট, রাজস্থানে ১৭.৮২ পারসেন্ট, উত্তর প্রদেশে প্লাস ৩৪.৩৪ পারসেন্ট। আর ওয়েস্ট বেঙ্গলে ফুডগ্রেস প্রোডাকশন হচ্ছে—২ পারসেন্ট। বাজে কথা বলবেন না। যে রকম ভাবে আপনারা জিরো ডেফিসিট করলেন—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ফৌজদারি মামলা করেছেন, আপনি নিশ্চয়ই মাঝে মাঝে অন্য মামলাতেও প্লিড করেছেন, কোম্পানির ডিরেক্টররা যদি এই রকম জিরো ডেফিসিট হিসাব দেখাতেন, তাহলে তার অবস্থাটা কি হত? সে আর বাড়িতে থাকত না, তাকে আলিপুর সেন্ট্রাল জেলে থাকতে হত।

কিন্তু গভর্নমেন্টের ক্ষেত্রে একেবারে তা আলাদা, যা খুশি তাই বলে যাও, না করলেও চলে। এখানে একটা জিনিস খালি বলেছেন খালি বলে যাচ্ছেন আই. এম. এম এফ.। এর পূর্বে কি আমরা আই. এম. এফের কাছ থেকে ঋণ নিইনি? আমরা আই. এম. এফের কাছে নভেম্বরে ১৯৮১ সালে ৫ মিলিয়ন আমরা স্পেশ্যাল ড্র রাইটস্ করেছিলাম। মাননীয় অর্থমন্ত্রী জানেন যে এটাকে ডলার বলে না, স্পেশাল ড্রল রাইটস বলে, এটা ডলার থেকে একটু বেশি। আমরা ১৯৮১ সালে ৫ মিলিয়ন ধার পেয়েছিলাম আই. এম. এফের কাছে এবং শুধু ১৯৮১ সাল নয়, ১৯৮২, ১৯৮৩ সালে এবং ১৯৮৪ সালেও আমরা এস. ডি. আর নিয়েছিলাম আই. এম. এফের কাছ থেকে। আপনাদের নিশ্চয় স্মরণ আছে তখন অর্থমন্ত্রী ছিলেন প্রণব মুখার্জি এবং সেই সময়ে ১৯৮২, ৮৩, ৮৪ সালে আমরা আই. এম. এফের কাছে ধার নিয়েছিলাম। ওই টাকা শোধ করার ক্ষেত্রে পুরো টাকার মধ্যে আমরা মাত্র ৩.৯ মিলিয়ন এস. ডি. আর. খরচ করেছিলাম আর বাকি টাকা ফেরৎ দিয়ে দিয়েছিলাম। অর্থাৎ আমরা ৫ মিলিয়ন পেতাম কিন্তু নিয়েছিলাম মাত্র ৩.৯ মিলিয়ন। এই বিষয়ে আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্ককে চিঠি দিয়ে দিয়েছিলাম যে ওই টাকা আর আমাদের দরকার নেই, ফেরৎ নিয়ে যাও, আর আমাদের টাকার দরকার নেই। সুতরাং এইবারও আমাদের তাই হবে টাকা ফেরৎ চলে যাবে। আপনারা এই ইকোনমিক পলিসিটা বুঝছেন না কেন? এটা বোঝার একটু চেষ্টা করুন—It is not an IMF policy with Indian co-operation. It is an Indian policy with IMF co-operation. সুতরাং এটা আর কিছুই নয় এটা মনে রাখবেন যে ইট ইজ অ্যান ইন্ডিয়ান পলিসি উইথ আই. এম. এফ. কো অপারেশন। ইট ইজ নট আই

এম. এফ. পলিসি উইথ ইন্ডিয়ান কো-অপারেশন। সুতরাং এইসব কথা বলে কোনও লাভ নেই। ১৯৮১ সালে আমরা ঋণ নিয়েছিলাম কেউ বিক্রি হয়নি। কে কিনবে আমাদের? কার সাহস আছে আমাদের কিনবে? আপনারাই বলুন তো রাশিয়া নিলে কোনও দোষ হয় না, চায়না নিলে কোনও দোষ হয় না, আমার নাম তোমার নাম ভিয়েতনাম নিলে কোনও দোষ হয় না, তাতে দেশ বিক্রি হয়ে যায় না। কিন্তু ভারতবর্ষ ঋণ নিলে দেশ বিক্রি হয়ে যায়। যাবে, আমরা দেশদ্রোহী বলে আপনারা চিৎকার করতে থাকেন। আজকের সংবাদপত্রটা দেখেছেন কি? দেখবেন তাতে লেখা আছে আমাদের অবস্থা এখন অনেকটা ভালোর দিকে, ফরেন রিজার্ভ অনেকটা ভাল হয়েছে। আপনারা তো এই লোন নেওয়া নিয়ে এত চিৎকার করছেন, আক্রমণ করছেন, অসীমবাবু তো আক্রমণ করে অনেক কথা বলবেন। জ্যোতিবাবু তো গতকাল কর্মচারিদের এক সভায় আক্রমণ করে অনেক কিছু বললেন, আমার কাছে তার রিপোর্টও আছে। জ্যোতিবাবু অ্যাসোসিয়েটেড চেম্বার অফ কমার্সের ম্যানেজিং কমিটির মিটিংয়ে ৫টি পয়েন্ট নিয়ে বলেছিলেন। সেই ৫টি পয়েন্টের প্রথমটি Retrench surplus labour, if necessary, but there should be adequate security for those laid off. কথাটা বলা ইন আদার ওয়ার্ডস্ এই একজিট পলিসি বলাটা ঠিক হয়নি। এবং আমি এই ব্যাপারে ডঃ মনমোহন সিংকে বলেছিলাম যে এই একজিট পলিসিতে আপনি যে রিহ্যাবিলেশন এবং রিকনস্ট্রাকশন কথাটা বলেছেন এটা ঠিক নয়। ডঃ মনমোহন সিং বলেছেন রিহ্যাবিলেটেশন অ্যান্ড রিকনস্ট্রাকশন আর জ্যোতিবাবু সেখানে ইংরাজিতে যে বক্তৃতা দিয়েছেন তাতে বলেছেন Retrench surplus labour, if necessary, but there should be adequate security for those laid off. তিনি সেখানে বলেছেন যাদের লে অফ করা হল তাদের ব্যবস্থা করতে হবে। এবং সেখানে মনমোহন সিং বলেছেন রিহ্যাবিলেটেশন। আর জ্যোতি বলেছেন "Retrenchment can only be done after a national renewal fund is formed. The government will initially contribute Rs. 200 crores to the fund for retaining and redeploying surplus labour—social security by another name".

তারপর জ্যোতিবাবু বলেছেন অ্যাডিকোয়েট সিকিউরিটি আর ডঃ মনমোহন সিং বলেছেন সিকিউরিটি। সুতরাং এই হচ্ছে ওদের দুজনের কথার্বাতার মধ্যে তফাৎ। জ্যোতিবাবু বলেছেন অ্যাডিকোয়েট সিকিউরিটি আর ডঃ মনমোহন সিং বলেছেন সিকিউরিটি। ওদের প্রিন্সিপল কিন্তু একই আছে, শুধু কথা অন্যরকম। তারপরে জ্যোতিবাবু প্রাইভেট সেক্টর সম্বন্ধে কি বলেছেন তা আমি তুলে ধরছি—Private sector should be given a fair trial. It should be allowed to enter core industries like power and steel in a big way. The West Bengal Government is negotiating to sell part of its holdings in several state owned undertakings."

[4-30 — 4-40 P.M.]

এটা আপনাদের পলিসি, এটা আপনাদের মুখ্যমন্ত্রীর বক্তব্য। মনমোহন সিং কি বলেছেন, সে বলেছে, /Mounting public sector losses and the need to raise resources to reduce the Budget deficit made it necessary to partially privatise." তফাৎটা কোথায়, জ্যোতিবাবু বলছেন যে, "The Privates sector should be allowed

to enter the core industries in a big way. West Bengal Government is negotiation to sell part of its holdings in several sate owned undertakings." প্রাইভেট সেক্টার বিক্রি করবেন। ৩ নম্বর হচ্ছে জ্যোতিবাবু বলছেন—"I have been going abroad every year to woo foreign companies and non-resident Indians to invest in West Bengal. As Bata workers were getting ready to go on strike he was asking the head of the group to invest more in the State." বাটার শ্রমিকরা তারা 'স্ট্রাইকের জন্য তৈরি হচ্ছে, আমি বাটার মালিকদেরকে বলেছি আরও বেশি টাকা ইনভেস্ট কর। আপনারা ঠিক করছেন বাইরের লোকদের আসতে বলছেন, আপনারা মাল্টিন্যাশনালকে আসতে বলছেন—

**(এ. ভয়েস ঃ এন. আর. আই.-দের আসার জন্য বলা হয়েছে)**

**বাটা কি এন. আর. আই.?**

**(গোলমাল)**

মনমোহন সিং কি বলেছেন দয়া করে শুনবেন, এতে আপনাদের সুবিধা হবে, জানি আপনারা জিতবেন। আমি আর জ্যোতি বছর দুই আগে সেন্ট জেভিয়ার্স স্কুলে ডিবেটে গিয়েছিলাম, সেন্ট জেভিয়ার্সের আমরা দুইজনেই পুরনো ছাত্র, সেখানে আমি বক্তৃতায় বলেছিলাম আমার আর জ্যোতির সঙ্গে তফাৎ হল ও সমস্ত বাজে কথা বলে ইলেকশনে জেতে, কিন্তু আমি সমস্ত ঠিক কথা বলে ইলেকশনে হারি। এই হচ্ছে আমার সঙ্গে তফাৎ তাছাড়া আর কিছু নয়। তাই অন্তত ঠিক কথাগুলি শুনুন তারপরে বাইরে গিয়ে যা কিছু বলুন। মনমোহন সিং কি বলেছেন—The Government will do everything possible to woo direct foreign investment. তফাৎটা কি দুইজনের? আপনারা এন. আর. আই.-র কথা বলছেন, প্রশান্তবাবু আপনি কি জানেন বিলেতে আমার শ্বশুর বাড়ি, জানেন তো বছর বছর ওখানে যেতে হয়, মুখ্যমন্ত্রী যখন ছিলাম তখন যাইনি, পশ্চিমবাংলাতেই ছিলাম, ৭ বছর কোথাও যাইনি, ওখানে তো বছর বছর যাই এন. আর. আই.-দের সাথে আমার পরিচয় আছে। এন. আর. আই. হচ্ছে আমার মক্কেল তাদের জন্য অ্যাডভাইস দিতে হয়, কোথায় এসেছেন তারা, পশ্চিমবঙ্গে কি কেউ এসেছেন? **(এ. ভয়েস ঃ ভারতে এসেছে)** ভারতের কথা নয় পশ্চিমবঙ্গে কি এসেছে, ইন্ডিয়ায় আসুক জ্যোতিবাবু বলছেন পশ্চিমবঙ্গের কথা, পশ্চিমবঙ্গে কি এসেছে? যাকগে ঐসব তর্ক করে লাভ নেই, আমার প্রফেশনের ব্যাপারে ওসব কথা বলতে আমি এখানে আসিনি, প্রশান্তবাবু একটু আমার উপর রেগে আছেন, এর বিরুদ্ধে মামলা চলছে তা পঙ্কজ মামলা করেছে কমপেনসেশনের জন্য। এবারে আসছি, কমপিউটারাইজেশন নিয়ে, জ্যোতিবাবু কি বলছেন, computerisation and other forms of modernisation are inevitable. Only there should not be 'computerisation for its own sake'. নিশ্চয় একশোবার কমপিউটারাইজেশন করে করব বললেই তো চলতে পারে না, কিন্তু দরকার যদি হয় একশোবার কমপিউটারাইজেশন কর ; জ্যোতিবাবু বলছেন ঠিক কথাই বলছেন। এবারে আসছি তারই ভাষায় জ্যোতিবাবু বলছেন Trade Union leaders have no right to avoid work on the excuse that they are looking after the welfare of the workers. খুব রেসপনসিবিল কথা বলেছেন।

(গোলমাল)

এখানে আমি মেঠো বক্তৃতা তো দিতে আসিনি, আমি এখানে তথ্যের ভিত্তিতে বক্তৃতা দিতে এসেছি। আপনারা মানুন না মানুন আমার বয়ে গেল, আমার কর্তব্য হচ্ছে, দায়িত্ব হচ্ছে পশ্চিমবাংলার মানুষকে এই হাউসের মাধ্যমে জানানো যে জিরো মন্ত্রী কি করছেন, জিরো ডেফিসিট বাজেটের কি অবস্থা হয়েছে, এগুলো জানাতে চাই। মনমোহন সিং কি বলেছেন Efficient is a must for getting better returns on scarce resources. এই দুইজনের মধ্যে তফাৎটা কোথায়?

সুতরাং এই দু'জনের তফাৎটা কোথায়? এই দু'জনের তফাৎ খুব সামান্য। মনমোহন সিং বলছে চালটা ২৯ মিনিট সেদ্ধ করতে হবে, আর জ্যোতিবাবু বলছে, না চালটা ৩০ মিনিট সেদ্ধ করতে হবে। মনমোহন সিং বলছে ডালে এই ফোড়ন দিতে হবে, কিন্তু জ্যোতিবাবু বলছে ডালে এই ফোড়নই দাও তবে এইভাবে দিতে হবে। সুতরাং এইভাবে সমস্ত তফাৎটা এইখানেই। চালটা সেদ্ধ করতে হবে, ফোড়নটা এইভাবে দিতে হবে উনি এইসবই মেনে নিয়েছেন, খালি একটু তফাৎ দেখিয়েছেন যে এইভাবে দিতে হবে ইত্যাদি ইত্যাদি। যদিও জ্যোতি এখন হাউসে নেই, সে আমার বন্ধু লোক, হাউসে আসলে টায়ার্ড হয়ে যায় তাই নেই। আমি নিজে হাউসে এসে দেখছি যে সত্যিই হাউসে আসলে শরীর টায়ার্ড হয়ে যায়, জ্যোতি ঠিকই করছে না এসে।

**(শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ আপনি জ্যোতি বলবেন না, জ্যোতিবাবু বলুন।)**

মাননীয় স্পিকার স্যার, আমি অত্যন্ত কৃতজ্ঞ শ্রী রবীন্দ্রনাথ মন্ডল মহাশয়ের কাছে। উনি ওনাদের নেতাকে জ্যোতি বলে ডাকতে বারন করেছেন, আমিতো গণা বলে ডাকছি না। আপনি আপনাদের নেতাকে বলবেন হাউসে যেন আমাকে মানু বলে না ডাকেন। উনি যদি আমাকে মানু বলে ডাকেন, তাহলে আমিও জ্যোতি বলে ডাকব। আমি খালি জ্যোতিবাবুকে এই কথাটা বলব, মাঠে ময়দানে এক বক্তৃতা, আর বেঙ্গল চেম্বার অফ্ কর্মাসে, অ্যাসোচেমে আরেক বক্তৃতা দেওয়া এগুলো বন্ধ করুন। এটা বন্ধ না করলে মানুষ ভয়ানক বিভ্রান্ত হচ্ছে। আজকে হচ্ছেটা কি জানেন, কেন সবাই এখান থেকে চলে যাচ্ছে। সব শ্রেণীর মানুষের হয়ে আমাদের মামলা লড়তে হয়। এইতো সেদিন সি. আই. টি. ইউ.-র হয়ে আমাকে মামলা লড়তে হয়েছে। যে তিরুপতি জুট মিল আছে, সেখানে সি. আই. টি. ইউ., এ. আই. টি. ইউ. সি, হিন্দু মজদুর এদের সকলের জন্য সুপ্রীম কোর্টে মামলা লড়তে হয়েছে। আমি ট্রেড ইউনিয়নের হয়ে মামলা লড়ি, শিক্ষকদের হয়ে মামলা লড়ি, আর হ্যাঁ শিল্পপতিদের হয়েও আমি মামলা নিশ্চয় করি। আজকে শিল্পপতিরা খালি একটা কথা বলছেন, তারা বলছে দেখুন মহারাষ্ট্র সব করে দিয়েছে, আমরা সব মহারাষ্ট্রে যাব। মহারাষ্ট্রের গভর্নর সাহেব বলেছেন, My Government welcomes new economic policies adopted by the centre and will take all necessary concrete steps at the state level to make the policies success. মহারাষ্ট্র আজকে এই কথা বলছে, আমরা সব মহারাষ্ট্রে চললাম। আর আপনাদের অল্টারনেটিভ প্লানটা কি? অর্থমন্ত্রী তার বাজেট বক্তৃতায় বলেছেন আমরা অল্টারনেটিভ প্লান করেছি। আপনাদের অল্টারনেটিভ প্লান হচ্ছে দেউলিয়া

হয়ে যাওয়া, আপনাদের অল্টারনেটিভ প্লান হচ্ছে ইনসলভেন্ট হয়ে যাওয়া, আপনাদের অল্টারনেটিভ প্লান কোনও ডেভেলপ করেনি। লেট আস গো টু দি ডক। আমরা চাইনা ভারতের মানুষ শেষ পর্যন্ত মস্কোর মানুষের মতো কুকুর, বিড়াল সেদ্ধ খেয়ে বাঁচুক। এটা আমরা বন্ধ করতে চাই। আপনারা আমাদের দেশদ্রোহি বলেন, আর মশাই, আপনারা তখন স্কুল, কলেজে পড়েন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তখন মস্কোয় বৃষ্টি হলে ওরা কলকাতায় ছাতি তুলতেন। এই রকম অবস্থা আমরা তখন দেখেছি। স্টালিনের যেদিন দেহরক্ষা হল, সেদিন হাইকোর্টের ১২ নং ঘরে আমার একটা কেস ছিল। আমি যাচ্ছি হঠাৎ দেখলাম চার-পাঁচ জন ব্যারিস্টার দাঁড়িয়ে আছে। তখন দুটো-আড়াইটে বাজে। আমি তাদের বললাম কি করছেন। তারা বললু চুপ-প! গোলমাল করবেন না। এখন স্ট্যালিনের দেহ মাটিতে ঢুকছে। আর আপনারা আমাদের দেশদ্রোহী বলেন। কংগ্রেস কখনো দেশের স্বার্থের বিরুদ্ধে যায় না, যাচ্ছে না, কখনো যাবে না এবং ভবিষ্যতেও যাবে না। ১৯৪২ সালে আমরা ছাত্র ছিলাম, ১৯৪২ সালে ভক্তিবাবুও ছাত্র ছিল। তখন কি অবস্থা ছিল? আমরা দেখেছি ভারতবর্ষে যদি কোনও সংঘাত আসে, কোনও একটা সমস্যা আসে, আপনারা সব সময় ভুল পথটা নেন। ১৯৪২ সালে নিয়েছেন, ১৯৬২ সালেও নিয়েছেন। আপনারা সব সময় ভুল পথটা নিয়েছেন এবং তারপর স্বীকার করেছেন।

[4-40 — 4-50 P.M.]

আজকে ভুল স্বীকার করতে শুরু করেছে। জ্যোতিবাবুর বক্তব্য পরিষ্কার—এই অর্থনীতি চলবে না। নিশ্চয় নতুন অর্থনীতির দরকার। সোশ্যালিজম মানে এই নয় যে, সব কিছু ন্যাশনালাইজেশন করতে হবে। সোশ্যালিজম মানে হচ্ছে—সোশ্যাল সিকিউরিটি আনতে হবে। প্রত্যেককে বিনামূল্যে চিকিৎসা দিতে হবে, প্রত্যেককে বিনামূল্যে ওষুধ দিতে হবে, প্রত্যেককে বিনামূল্যে এডুকেশন ফি দিতে হবে। প্রত্যেককে লিগ্যাল এড দিতে হবে, প্রত্যেককে চাকরি দিতে হবে, প্রত্যেককে ওল্ডএজ পেনশন দিতে হবে। এটাই হচ্ছে সোশ্যালিজমের পথ। এই বাজেটে সোশ্যালিজমের পথ নেই। তার জন্য এই ভূয়ো বাজেটের বিরোধিতা করে আমি বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Ray, there is only one slight correction. I would like to remind you that when Stalin died, he was not buried, he was embalmed. He was embalmed. ওঁনাকে মাটিতে পোঁতা হয়নি, ওঁনাকে ইম্‌বাম্‌ড করে রাখা হয়েছিল।

**Shri Siddhartha Shankar Ray :** আপনি ঠিকই বলেছেন, It is absolutely correct. He was emblamed, and that was being observed here.

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য বাজেটের উপর এই বিতর্কে অংশগ্রহণে করতে গিয়ে আমি প্রথমে মাননীয় সদস্যদের এবং বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্যদের প্রত্যেককে ধন্যবাদ জানাচ্ছি। আমার বক্তব্যের উপর যা প্রস্তাব আকারে রাখা হয়েছিল তার প্রথমেই একটা বড় অংশ আমি রেখেছিলাম সর্বভারতীয় পরিস্থিতির উপর। তার ওপর বিরোধীদলের মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়—উনি বলেছেন যে, এটা ঠিক করা হয়েছে। মাননীয় বিরোধীদলের কংগ্রেসি সদস্যরা—ওঁর সময় কেন বেশি

সময় দেওয়া হয়েছে এই কথা বলেছেন। বক্তব্য রাখতে গিয়ে সর্বভারতীয় পরিস্থিতির উপর বলেছেন। মাননীয় স্পিকার স্যার, আমার ৪০ মিনিটের মধ্যে কিছুটা সময় আমাকে সর্বভারতীয় পরিস্থিতির ওপর বলতে হচ্ছে। আজকে রাজ্যের আর্থিক যে পরিস্থিতি তার উপর এর প্রভাব এসেছে এবং এটা খুব সংক্ষেপে হলেও আমাকে বলতে হচ্ছে। আমি খুব পরিষ্কারভাবে, বিকল্প বলতে যা বলেছি—এক, দুই করে সংক্ষেপে রাখব। আমি বলেছি যে, যে সঙ্কটটা সৃষ্টি হয়েছে সেটা আকাশ থেকে পড়েনি। যে নীতি নিয়ে জাতীয় স্তরে চলা হয়েছে এবং বিরোধীদলের মাননীয় শ্রী সিদ্ধার্থশংকর রায় মহাশয়—আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ নেওয়ার সমস্ত ইতিহাসটা বলেছেন। আমার মনে হয়েছে, সেই ঋণ নেওয়ার শর্তের সঙ্গে এটা যুক্ত হয়ে এসেছে সেটা যেহেতু আমার বাজেট বক্তৃতায় আছে, আমি বিস্তারিত বলছি না। শুধু একটা কথা বলব, দেখবেন—সেখানে উল্লেখ করা ছিল শর্ত হিসাবে, ১৯৮৯ সালের ঋণের শর্ত হিসাবেও উল্লেখ করা ছিল—নিত্যপ্রয়োজনীয় জিনিসের দামগুলি বৃদ্ধি করতে হবে, ব্যাংকের ঋণের হার বৃদ্ধি করতে হবে, একচেটিয়া পুঁজির মালিকানার যে সীমা সেটা শিথিল করতে হবে আমদানি করার উদার নীতি অবিলম্বে চালু করতে হবে। টাকার অবমূল্যায়ন ১৯৮৪-৮৫, ১৯৮৯-৯০ সালের মধ্যে শতকরা ৩১ ভাগ করা হয়। এইগুলি করে বলা হয়েছিল যে ঘাটতি—রপ্তানি এবং আমদানির যে ঘাটতি, দুটো মিলিয়ে ৫ হাজার কোটি টাকার মতো ছিল—এটা কমে আসবে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঠিক উল্টোটা হয়ে যায়। আমদানি নীতি উদার করার জন্য আমদানি চলে এসেছে আরও বেশি কিন্তু রপ্তানি ততটা বাড়েনি। আর যে কথাগুলো এখনও মাঝে মাঝে শোনা যাচ্ছে, সেই মিথ এসপ্ল্যানেডে হয়ে যাচ্ছে। বলা হয়েছিল, আমদানি হোক, আমদানি হলে যদি বিদেশি যন্ত্রপাতি আসে তাহলে তাকে ভিত্তি করে রপ্তানি বাড়বে। বলা হচ্ছে, বিদেশ থেকে প্রযুক্তি আসুক, আমরা আধুনিক হব, তাহলে আমাদের রপ্তানি বাড়বে এবং বলা ভাল এই সময়ের মধ্যে প্রায় দশগুণ বেশি বিদেশি পুঁজি আসে। একটা ভাল গবেষণার কাজ গত সেপ্টেম্বর মাসে ইকনমিক অ্যাণ্ড পলিটিক্যাল উইকলিতে বেরিয়েছে, তাতে দেখা যাচ্ছে এর কোনওটাই কিন্তু টেকে নি, দেখা গিয়েছে, ইমপোর্ট বা আমদানি যে যে যন্ত্রপাতির জন্য করা হয়েছে তার সঙ্গে কিন্তু যোগ পাওয়া যায়নি রপ্তানি বৃদ্ধি না হওয়ার জন্য। এতে দেখা গিয়েছে, এর ফলে মোট অর্থে সত্যি সত্যি আমদানির উপর নির্ভরতা আরও বেড়ে গিয়েছে। আমরা এখানে দাঁড়িয়ে আবার যখন ঋণ নিতে যাচ্ছি, লক্ষ্য করুন কোন কোন শর্তগুলি হয়েছে। আবার নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেড়েছে, রেলের মাসুল বেড়েছে, ব্যাংকের সুদের হার বৃদ্ধি করা হয়েছে, একচেটিয়া পুঁজির উপর সীমা আর নেই, শিল্পনীতি আরও উদার করা হয়েছে। টাকার অবমূল্যায়ন প্রকৃতপক্ষে করা হয়েছে। আমরা মনে করি বাজেটে ঘাটতির নাম করে আরও কতকগুলি পদক্ষেপ নেওয়া হয়েছে। এটা খুব বিস্তারিতভাবে বলব না। কারণ আমার বাজেট বক্তব্যের মধ্যে আছে। ব্যয় কমানোর নাম করে কর্মসংস্থান, দারিদ্র্য দূরীকরণ কর্মসূচির উপর যেখানে ২ হাজার ২শো কোটি টাকা বরাদ্দ ছিল সেই টাকা কমিয়ে দেওয়া হয়েছে এই বছর, এটাই ঘটনা। এই বছর ভর্তুকিতে যেটা ছিল ২ হাজার ৬শো কোটি টাকা। বর্তমানে ২ হাজার ৮৫০ কোটি টাকা তুললেও, আগামী বছর কমিয়ে দেওয়া হয়েছে এবং আয় বাড়ানোর নাম করে লক্ষ্য করা যায়, আমদানি শুল্ক ছাড় দেওয়া হয়েছে। দেশি জিনিসের উপর বাড়ানো হয়েছে। একইভাবে বলা যায় এতেও যখন মেটেনি, তখন বলা হয়েছে সরকারি সম্পত্তি

বিক্রি করা হবে ব্যক্তিগত পুঁজির কাছে। ছোট পুঁজির জায়গায় বড় পুঁজি, বড় পুঁজির জায়গায় বিদেশি পুঁজি, এই জায়গায় গিয়েছে। অর্থাৎ আজকাল ঘাটতি কমানোর নাম করে শুরু করে করে শেষ হয়েছে সম্পত্তি হস্তান্তরের। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এইটুকু বলছি যে যে শর্তগুলো মানা হয়েছে—উৎপাদন শুল্কের হার বাড়ানো, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বাড়ানো, ব্যাংকের সুদের হার এত চড়া রাখা এগুলোতে শুধু মূল্যবৃদ্ধি বাড়বে। আবারও মূল্যবৃদ্ধি হবে, আবার বেড়েছে গত ১৫ দিনের হিসাবে। আবার একই সঙ্গে লক্ষ্য করার শিল্প মন্দার ক্ষেত্রে এই রকম ইদানিংকালে দেখা যায় নি কখনও। আর্থিক সমীক্ষা থেকে মাননীয় বিরোধীদলের নেতা বললেন, সেই সমীক্ষা উল্লেখ করেই আমি বলছি এবং এইটা ন্যাশনাল ফ্রন্ট গভর্নমেন্টকে দোষ দিয়ে কোনও লাভ নেই। আমাদের কাছে তথ্য আছে গত জুলাই মাস থেকে প্রতিটা গুরুত্বপূর্ণ শিল্পের উৎপাদন কমছে। এটা কমছে সূতী বস্ত্রে, এটা কমছে যে কোন ম্যানুফ্যাকচারিং ইন্ডাস্ট্রিতে। প্রত্যেক জায়গায় কমছে। ১.২ বা ৩ হবে, আরও কমে গিয়েছে। খাদ্যশস্যের উৎপাদন ১.৫ শতাংশ কমেছে। কমেছে কোথায় যার সঙ্গে আমদানির কোনও যোগ নেই সেখানে কমেছে। আমরা মনে করি যেভাবে এর আঘাত এসেছে রপ্তানির উপর তাতে ঠিক উল্টো দিকে চলেছে। ঠিক যে যে শর্তগুলো যে যে কারণে বলেছিলেন ভাল ফল হবে সেগুলো উল্টো ফল দিতে শুরু করেছে। আমরা মনে করি সার্বভৌমত্বের উপর আঘাত এসেছে নির্দিষ্ট কারণে। কারণ যে চিঠি কেন্দ্রীয় অর্থমন্ত্রী লিখেছেন, এখন সকলেই জানেন, আমি তাই বলতে পারছি, বিশ্ব ব্যাংকের প্রেসিডেন্টকে লেখা চিঠিতে লেখা ছিল যে উনি সত্যিই বিদেশি শিল্পের হার কমাতে চলেছেন। এটা তো বাজেটের ব্যাপার উনি আগেই বলে দিয়েছেন। লক্ষ্য করবেন, আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে......

(গোলমাল)

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অনুরোধ করব, আমি যখন বাজেট পেশ করেছি, তখন বিরোধী দল থেকে বাধা এসেছে। আমি উত্তর দিচ্ছি, আমার উত্তর দেওয়ার সময় দয়া করে বাধা দেবেন না। আমি প্রত্যেকটা প্রশ্নের উত্তর দেবো যেগুলো রেখেছেন মাননীয় বিরোধী দলের সদস্যরা। কিন্তু একটু লক্ষ্য করুন এই মূল জায়গাটা যেটা বাজেট প্রস্তাবের সেটা আগেই চলে গিয়েছে এবং আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার থেকে ঋণ কি কি শর্তে পেশ করেছিলেন সেটা বেশ বোঝা যায়। কিন্তু বিশ্ব ব্যাংক থেকে স্ট্রাকচারাল অ্যাডজাস্টমেন্ট লোন-এর যে শর্তগুলি লুকিয়ে ছিল সেটা নিজে থেকে বের করেন নি। বিরোধীরা বলার পর করেছেন। তাতে দেখা যাচ্ছে কি সেটাই আমি বললাম। তাই বলেছি সার্বভৌমত্বের উপর আঘাতের আশংকা দেখা দিয়েছে।

[4-50 — 5-00 P.M.]

একটু আগে যেটা মাননীয় বিরোধীদের নেতা মাননীয় সিদ্ধার্থ রায় বলেছেন, আমি তো সে সম্পর্কে বাজেট প্রস্তাবে বলেছি, বাজেট বক্তৃতাতেই আছে—আপনাদের হিসাবে ১০ হাজার কোটি টাকার বেশি বৈদেশিক মুদ্রা জমেছে.....

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ :— ১১ হাজার কোটি টাকা।)**

আমি ১০ হাজার কোটি টাকার বেশি বলেছি। একটু ল'ক্ষ্য করুন, আমি সাধারণত ভুল কথা

বলার চেষ্টা করি না কখনও। এর ৫ হাজার কোটির মতন এসেছে বিদেশি সংস্থাগুলির কাছ থেকে ঋণ নিয়ে এবং বাকি ৫ হাজার কোটি টাকা কিন্তু এসেছে অনাবাসী ভারতীয়দের কাছ থেকে কোনও শর্ত না দিয়ে। যেকথা আমি বার বার বলেছি যে ১০ হাজার কোটি টাকার বিদেশি মুদ্রা কিন্তু অনেক অর্থ। আমাদের তাই প্রথম প্রস্তাব ছিল এখানে—বিকল্প প্রস্তাব — আমরা এখন ঋণ নেওয়াটা থামাই এবং ঋণ নেওয়াটা থামিয়ে অগ্রাধিকার নিয়ে সরাসরি আলোচনা করি। বলতে পারেন একটা অ্যাসিড টেস্ট—এই শর্তগুলো বলেছেন, আমি শুধু একটি বই-এর প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। আই. এম. এফের ডেবট ক্রাইসিসের উপর অনেক বই লেখা হয়েছে। সর্বশেষ ওয়াইডার পাবলিকেশন বেরুচ্ছে। আমি হামবার্গের একটা বই রেফার করছি ৮৪/৮৫-র ঠিক একই ভাষা, যে ভাষায় চিঠি লেখা হয়েছে। আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার প্রতিটি দেশকে যখন ঋণ দেয় সেখানে তাই দিয়েছে। আমি শুধু একটি তথ্য বলছি। ১০০টি দেশ যারা আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ঋণ নিয়েছেন তার ৯৫টির ক্ষেত্রে ঠিক উল্টো ফল হয়েছে। সেখানে ঋণের বোঝা বেড়ে গিয়েছে—বারংবার বেড়ে গিয়েছে। আমরা তাই বলেছি, এই বক্তব্য রেখেছি যে ঋণ নেওয়াটা এখন থামাই। আর জানেন? এই মুহূর্তে তো আন্তর্জাতিক অর্থভাণ্ডারের উপদেষ্টারা দিল্লিতে বসে আছেন, আপনারা তো সার্বভৌমত্বের পতাকা তুলে ধরতে চান, খুব ছোট একটা সাহস দেখাবেন? একটা যৌথ প্রস্তাব নিতে পারেন—এখন কিছুদিন ঋণ নেওয়াটা বিরত থাক এবং যারা উপদেষ্টারা আছেন তারা একটু বাইরে যান, তারা দেশের মধ্যে যেন না থাকেন। তারা যেন আমাদের সরকারি কাগজপত্র না দেখেন। এইটুকু পারবেন? যেহেতু সিদ্ধার্থবাবু বললেন সেইহেতু শুধু এইটুকু প্রস্তাবের কথা আমি বললাম। তারপর হ্যাঁ, আমরা স্বনির্ভরতার কথা বলেছি। স্বনির্ভরতা বলতে একটা পরস্পর বিরোধী কথা চলে আসছিল বলে স্বনির্ভরতা বলতে আমরা কি বলেছি সেটা বোঝা দরকার। বাজেট প্রস্তাবে খুব পরিষ্কারভাবে সেকথা বলেছি, তবুও মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন সেইহেতু আবার বলছি।

(নয়েজ)

আমাকে শুধু বলার সুযোগটা দিন। সময়টা আমাকে দিন। দু নং, আমরা বলেছি, বাজেট ঘাটতি কমানোর আগেও স্বনির্ভরতাতে আমাদের দাঁড়াতে হবে। স্বনির্ভরতা বললে একটা এখন অভ্যাস হয়ে গিয়েছে বলার যে আপনারা কি বর্মার মতন, মায়নমারের মতন হ'তে যাবেন? আমরা স্পষ্টভাবে বলেছি যে স্বনির্ভরতা বলতে আমরা কি বুঝি। এটা একটা মানুষের জীবনেও যা, একটা দেশের জীবনেও ঠিক তাই। আমাদের যেগুলি শক্ত জায়গা সেখানে যেন আমরা দাঁড়াই। এ তো সোজা কথা। এর মানে কিন্তু বহির্বাণিজ্য গুটিয়ে নয়, এর মানে এই, আমাদের এত বড় দেশ, এত আমাদের সম্পদ—মাটির নিচে, মাটির উপরে, এত জনসম্পদ, সেটাকে একত্রিত করে আমাদের সাধারণ মানুষের যা প্রয়োজন—খাদ্যশস্য, বস্ত্র, সেটা দেশের মধ্যে কত'টা করা যায় আগে সে হিসাবটা কখনও নেওয়া হয়নি, সেটা একবার নিতে তো পারি। নিয়ে আমরা বলব যে এই জায়গায় সুবিধা বা অসুবিধা আছে। বিচারহীনভাবে নয়, নির্দিষ্টভাবে যেখানে বাণিজ্য করা যাবে সেখানে বাণিজ্য করা হবে। আপনারা বলছেন যে আপনারা বাজেটের ঘাটতি কমাতে চান। আমি সব তথ্য বলব। কত বাজেট ঘাটতি কমাতে চান? ৪ হাজার ৪ শো কোটি টাকার বাজেট ঘাটতি কমাতে চান কেন্দ্রীয় অর্থমন্ত্রী। তো, এত

বক্রপথ কেন নিচ্ছেন? কেন জিনিসপত্র বিক্রি করছেন সরকারের? প্রতি বছর আপনাদের হিসাব মতো আমি রাজা চেলিয়া কমিটির রিপোর্ট উল্লেখ করছি। প্রতি বছর যে ৫০ হাজার কোটি টাকা নতুন করে কালো টাকা হিসাবে জমা হয় তার একটা অংশ তুললেই তো এই ঘাটতি কমানো যেত। সেখানে কোনও প্রস্তাব আসে নি তো। আপনারা বিক্রি করতে যাচ্ছেন। আমি যোজনা কমিশনের সর্বশেষ প্রকাশিত যে দলিল তার ৬১ পাতার উল্লেখ করে বলেছি, সেখানে বলা হচ্ছে বেসরকারি উদ্যোগ এবং সরকারি উদ্যোগকে তুলনা করে যে সঞ্চয়ের হার দ্বিগুণ হচ্ছে। সরকারি উদ্যোগে আপনারা সেখানে বিক্রি করতে যাচ্ছেন। দক্ষতা বাড়াতে চান? কেন একবারও বলছেন না যে দক্ষতা নিয়ে সরাসরি আলোচনা হোক। বেচতে চাইছেন কেন আপনারা? তৃতীয়ত একটা কথা বলি, আপনারা প্রতিযোগিতা বৃদ্ধির কথা বলছেন? আসলে আপনারা বলছেন না। আমি ঐ অর্থনীতি জানি, যে অর্থনীতির ভিত্তিতে এটা হচ্ছে। আপনারা নিশ্চয়ই জানেন আমি ধরে নিচ্ছি, এটা মনিটারিজ থিয়োরি বলে—এটা এখন আই. এম. এফ. এর মধ্যে সকলে বিশ্বাস করে না। আমি আবার রেফার করছি ওয়াইভারের যে পাবলিকেশনগুলো অমর্ত্য সেন মহাশয় যুক্ত আছেন, প্রচণ্ড দ্বিমত আছে এই নীতি নিয়ে এগোনোর ব্যাপারে। সেখানে আমরা বলছি, আপনারা প্রতিযোগিতা চান? আপনারা প্রতিযোগিতা বলতে কি করেছেন? আপনারা বিদেশের বহু জাতিক সংস্থার সঙ্গে দেশের বড় পুঁজির প্রতিযোগিতার সুযোগটা করেছেন। কিন্তু দেশের মধ্যে ছোট শিল্পপতিদের সঙ্গে বড় শিল্পপতিদের তো প্রতিযোগিতার সুযোগ করেন নি? আজকে ব্যাংকের ক্ষেত্রে উল্টো নির্দেশ এসেছে। বলা হয়েছে, অগ্রাধিকারের ক্ষেত্রে, ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রেও ক্রেডিট কমিয়ে দেওয়া হোক। আমরা বলছি প্রতিযোগিতা চাই। প্রতিযোগিতা, অভ্যন্তরীণ প্রতিযোগিতা হোক, ছোট শিল্পে কলকাতা সহ, দিল্লি-বোম্বাইয়ের ছোট মধ্যবিত্ত যুবক তারা এর সুযোগ পাক। আপনাদের কোনও নীতিতে তাদের স্থান নেই। আপনারা উল্টো কাজ করেছেন। যেটুকু সংস্থা ছিল, এস.আই.ডি.ও. সেটুকু তুলে দিয়েছেন। আপনারা প্রতিযোগিতার কথা বলেছেন, কৃষিতে প্রতিযোগিতার মানে কি? যে ছোট কৃষক, খেটে খাওয়া কৃষক তাকে সমান সুযোগ দেওয়া। তার মানে কি? তার জমিতে সমান সুযোগ দেওয়া। তার মানে কি? ভূমি সংস্কার। আপনারা প্রতিযোগিতা চান? আপনাদের কথাই বলছি, আপনাদের ভূমি-সংস্কার থেকে শুরু করা উচিত। কোথাও একবারও আপনারা এই সম্পর্কে বলেন নি। আমি এখানে দাঁড়িয়ে বলছি খুব কংক্রীট একটা কথা, ঋণ দেওয়া থামান। এবং যদি বলেন, কোনো হস্তক্ষেপ হচ্ছে না—একবার বলুন আমাদের প্রধানমন্ত্রী, আই. এম. এফ.-এর অ্যাডভাইসার যিনি এখানে আছেন, তাঁকে এই মুহূর্তে বলুন, এই দেশে থাকার কোনও অধিকার আপনার নেই, শুধু এইটুকু বলুন। এই সম্পর্কে যৌথ প্রস্তাব আসতে পারে। আমি আমার নিজের রাজ্য বাজেটে আসছি, রাজ্য বাজেটে এই যে বক্তব্যগুলো রাখা হয়েছে, সেইগুলোকে ধরেই আমি মূলত আমার বক্তব্য রাখব। আমি প্রত্যেকটির উত্তর দেবো। আমার অনুরোধ শুধু রাখুন, যখন আমি বলছি, সেই সময় আগে যেমন বাধা দিয়েছেন, সেই রকম বাধা দেবেন না। এটাই আমার অনুরোধ। আমি বলেছি যে একটা কঠিন পরিস্থিতিতে এই বাজেট পেশ করা হয়েছে। কিন্তু এই পরিস্থিতিটা হল কেন? এটা কিন্তু দুবছর আগেও এই রকম ছিল না। আর আপনারা যেহেতু একটু পেছনের দিকে টানতে শুরু করেছেন, আমরা সপ্তম যোজনায় শুরু করেছিলাম। আমি আপনাদের কথা মেনে নিয়েছি সব, ৬ষ্ঠ যোজনার কথা বলবো, আর ৫ম যোজনার কথাও বলব। আমি প্রথম

থেকেও বলতে পারি, সবটাই লেখা আছে। ৬ষ্ঠ যোজনায় আপনারা বলেছেন ৩ হাজার ৫০০ কোটি টাকা বরাদ্দ ছিল, আপনারা ২ হাজার ৭৬৫ কোটি টাকা খরচ করেছেন। আপনারা কি ভুলে যাবেন, এই সেই সময় যখন ৩২৫ কোটি টাকা যেটা ৮ম অর্থ কমিশনের বরাদ্দ হিসাবে প্রাপ্য ছিল, আপনারা কি ভুলে যাবেন ৬ষ্ঠ যোজনার শেষ বছরে যেটা পরিকল্পনা সাহায্য হিসাবে প্রাপ্য ছিল, অন্তত ৩০০ কোটি টাকা—আপনারা শুনুন ভাল করে, আপনারা শুন্য টাকা দিয়েছেন, আর কিছু যোগ করতে হবে না, দুটো যোগ করুন তো, যেটা প্রাপ্য ছিল, তাহলে দেখবেন প্রায় এটা ৮৭ শতাংশের কাছে চলে যায়। আর যদি ৩২৫ কোটি টাকার সুদে আসলে ধরি তাহলে এক হাজার কোটি টাকার বেশি হয়ে যাবে। আমি ৫ম যোজনায় আসছি। মাননীয় সিদ্ধার্থ শংকর রায় মহাশয়, ৫ম যোজনার আয়তন কত ছিল, যখন আপনি মুখ্যমন্ত্রী ছিলেন, মনে আছে সেটা? আমাদের তথ্য আছে, আপনারা সময়ের ইকনমিক রিভিউতে রয়েছে, সেই তথ্যটা পড়ছি, ১ হাজার ২৪৭ কোটি অ্যাপ্রুভ্ড আউট লে ছিল। ১২৪৭ কোটি টাকা যখন বরাদ্দ পেশ করেছিলেন। তখন তো কেন্দ্রে আপনারাই ছিলেন, এখানেও আপনারা ছিলেন। সেই সময় তো আপনারা কোনও বঞ্চনার কথা বলেন নি? কিন্তু খরচ কত করলেন, আপনার প্রকাশিত বইতে লেখা রয়েছে—১২৪৭ কোটির জায়গায় আপনারা খরচ করলেন ৮৩৯ কোটি টাকা। ৮৭ শতাংশ। প্রত্যেক দপ্তর ধরে বলছি, আপনাদের যাতে মনে থাকে ভাল করে তাই বলছি।

[5-00 — 5-10 P.M.]

বিদ্যুতে এস. ই. বি. ধরে লেখা আছে, বরাদ্দ ছিল ২ কোটি ৭ লক্ষ টাকা। খরচ করেছিলেন মাত্র ৪২ শতাংশ টাকা। যা বরাদ্দ ছিল তার ৪২ শতাংশ খরচ করেছিলেন। বাকি টাকা কেন খরচ করেন নি বা কোথায় খরচ করেছিলেন, সেটা কি মনে পড়ছে? আমি সি. এ. জি.-র রিপোর্টে সে হিসাব পাচ্ছি। এই টাকাটা ঐ নেতাজি ইন্ডোর স্টেডিয়ামের উপর খরচ হয়েছিল। শুধু এটাই নয়, আমি এক-একটা দপ্তর ধরে বলতে পারি। তখন কিন্তু টাকার কোনও অসুবিধা ছিল না। গোটা ৫ম যোজনায় ৪,৮০৫ কোটি টাকার মধ্যে ৪১.৫ শতাংশ টাকা খরচ করেছিলেন।

**(প্রচণ্ড গোলমাল ; একাধিক বিরোধী সদস্য একসাথে কথা বলতে চেষ্টা করল।)**

আপনারা কি আরও আগের কথা জানতে চান? আমি প্রথম, দ্বিতীয়, তৃতীয় যোজনা থেকেই বলতে পারি। সে সময়েও আপনারা ৬৭ শতাংশ টাকা খরচ করেছিলেন।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** কি হচ্ছে কি? এই ভাবে চলবে? এ-ভাবে চলতে পারে না। ওঁকে বলতে দিন।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ৫ম যোজনার কথায় আসি। আপনারা দয়া করে আমাকে বলতে দিন।

১৯৭৩-৭৪ সাল থেকে শুরু করে ১৯৭৭-৭৮ সালের কথা বলছি। আপনারা যখন দায়িত্বে ছিলেন তখন আপনারা কি করেছিলেন সেটাই বলছি। আপনারা বলছেন যে, ঘাটতি

বাজেটের ক্ষেত্রে আমরা ভুল কথা বলেছি। তাহলে একটু মিলিয়ে নিন। আমাদের ৮ম যোজনার সময়ে আসুন। আমরা পরিকল্পনা বাবদ ৪,১২৫ কোটি টাকা ধার্য করেছিলাম। কেন্দ্রীয় যোজনা কমিশনের তথ্য উল্লেখ করে বলছি যাতে কোনও সংশয় না হয়। আর আমরা খরচ করি ৪,৫১১ কোটি টাকা। ১০৯ শতাংশ। আপনারা কি আপনাদের সময়ে আমাদের কাছাকাছিও গিয়েছিলেন? ৫ম যোজনায় যেখানে আপনাদের যোজনা বরাদ্দ ধার্য ছিল ১২০০ কোটি টাকা, সেখানে আপনারা ৮০০ কোটি টাকার কিছু বেশি খরচ করেছিলেন। আর আমাদের ৬ষ্ঠ যোজনায় ১২০০ কোটি টাকার তিন গুণেরও বেশি টাকা খরচ হয়েছে। কত? ৪,১২৫ কোটি টাকার মধ্যে ৪,৫১১ কোটি টাকা। ১০৯ শতাংশ। পশ্চিমবাংলার ইতিহাসে এই প্রথম ১০ শতাংশ ক্রস করেছিল। এর পূর্বে যা প্রথম যোজনা থেকে কখনই সম্ভব হয় নি। আমার কাছে তথ্য আছে। এরপরেও এটা জানাবেন যে, কেন্দ্রীয় সরকারের যে অর্থ দেওয়ার কথা ছিল, তার ৯ শতাংশ তাঁরা কম দেন। আপনারা বলেছেন, আমরা সম্পদ সংগ্রহ করতে পারি নি। সম্পদ যা ছিল তার চেয়েও ১৪ শতাংশ বেশি সংগ্রহ করে এই খরচ করা হয়। আপনারা বছর-ওয়াইজ হিসাব চান? উনি যেহেতু ১৯৮৮-৮৯ সাল থেকে শুরু করেছিলেন সেহেতু আমিও তাই করছি। অবশ্য আমি ১৯৮৭-৮৮ সাল থেকেও বলতে পারি। ১৯৮৭-৮৮ সালে আমাদের বাজেট বরাদ্দ ছিল ৮৬২ কোটি টাকা, খরচ হয়েছে ৮৬০ কোটি টাকা। ৯৪ শতাংশ খরচ করি। ১৯৮৮-৮৯ সালে ৯৫১ কোটি টাকা বাজেট বরাদ্দ ছিল, খরচ করি ৯৫১ কোটি টাকাই নয়, ৯৭৮ কোটি টাকা। ৯৭৮ কোটি টাকা খরচ করতে পারি। অর্থাৎ ১০৩ শতাংশ খরচ করি। আমাদের পরিকল্পনা বাবদ ২১ শতাংশ খরচ বৃদ্ধি হয়। ১৯৮৯-৯০ সালে ১১১৫ কোটি টাকা বরাদ্দ ছিল, ১১১৫ কোটি টাকাই খরচ করি নি, সেটা বাড়িয়ে ১২১৭ কোটি টাকা খরচ করতে পারি। অর্থাৎ ১০৯ শতাংশ খরচ করি এবং পরিকল্পনা খাতে ২৪ শতাংশ বাজেট বরাদ্দ বৃদ্ধি পেয়েছিল। হ্যাঁ, ১৯৮৭-৮৮ সাল থেকে দাঁড়িয়ে ঘাটতি শূন্য বাজেট প্রস্তাব রেখেছি এবং এই কারণে রেখেছি এবং এই তার তথ্য, এটাও আমি রেখেছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু আপনাকে অনুরোধ করছি—ওঁদেরও অনুরোধ করেছি যে সময়গুলি নষ্ট করছে আপনি যোগ করতে দেবেন। আমাকে বলতেই হবে। আমরা কি বলেছি, বাজেট পেশ করার সময়ে? আমরা বলেছি যে ১৯৮৪-৮৫ সালের মধ্যে পর্যন্ত একটা নিয়ম ছিল প্রতি রাজ্যের ব্যয় এবং আয় এর মধ্যে যে ফারাক তার একটা সীমা আছে, ৫৬ কোটি হচ্ছে সীমা। ওয়েজ অ্যাণ্ড মিনস লিমিট বলে, তার বেশি গিয়ে দিনের পর দিন ওভার ড্রাফ্ট লোন নিতে পারতেন। ১৯৮৪-৮৫ সালের আগে পর্যন্ত প্রতি রাজ্য নিয়েছেন, আমাদের রাজ্যও নিয়েছেন, সেই নিয়মটা কিন্তু এখন নেই। ৭ দিনের পর পরের বেশি ওভারড্রাফ্ট কোনও রাজ্য সরকার নিতে পারেন না, নিলে রিজার্ভ ব্যাংকের উপর নিষেধাজ্ঞা আছে। এইখানে দাঁড়িয়ে এটা বোধহয় আমি ৫ বার বলেছি। সেখানে দাঁড়িয়ে আমি যখন বাজেট প্রস্তাব করছি, কি কি বিকল্প আছে, আমি বলতে পারি ব্যয় এবং আয়ের মধ্যে এর ব্যবধান ৩০০ কোটি টাকা হবে। যতই ব্যবধান থাক, ঘাটতি শূন্য নয় আমি বলেছি কিন্তু কি করে আর্থিক সম্পদ আসবে আমি জানি না। আমি তাই বলেছি, আমি বারংবার বলেছি ব্যয় এবং আয়ের মধ্যে আমরা ঘাটতি কিছুতেই রাখতে দেব না। শূন্য ঘাটতি করব

এই প্রস্তাব নিয়ে বাজেট রেখেছি। এবারে লক্ষ্য করুন কি হয়েছে। আমি তথ্যগুলি দিচ্ছি। আমি শুধু একটা কথা বলেছি, আমি বিরোধীদলের নেতা মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয়কে—মুখ্যমন্ত্রী ছিলেন কিছুদিন আগে—উনি কতকগুলি জিনিস ভুলে গেছেন। রিজার্ভ ব্যাংকের তথ্য এবং অ্যাকচুয়ালসের তথ্যের মূল তফাৎটা কোথায়। উনি আপনাদের কাছে অ্যাকচুয়ালসের তথ্যটা রেখেছিলেন, আমি সরাসরি প্রশ্ন রাখছি এইভাবে, মনে রাখবেন এ বছরগুলিতে ১৯৮৭-৮৮ সালে আমি বাজেটের আলোচনায় বলেছি কিছুতেই ঘাটতিতে যাব না। ১৯৮৭-৮৮ সালে দু'দিনের জন্য বিচ্ছিন্ন, দু'দিনের জন্য—আমার মনে আছে— একদিন ৪ লক্ষ টাকা আর এক দিন এক কোটি টাকার মতো ওভারড্রাফ্ট হয়, ১৯৮৮-৮৯ সালে এক দিনের জন্যও ওভারড্রাফ্ট লোন নিইনি। ১৯৮৯-৯০ কোনও রাজ্য করে নি, এক দিনের জন্যও ওভারড্রাফট নিইনি। ওয়েজ অ্যাণ্ড মিনস লিমিটেডের মধ্যে আমি বলছি যে ওয়েজ অ্যাণ্ড মিনস লিমিট সেটা কিন্তু ১৯৮৪-৮৫ সাল থেকে এই ওয়েজ অ্যাণ্ড মিনস লিমিট আছে এটা আপনারা জানেন তো? আমরা ওয়েজ অ্যাণ্ড মিনস লিমিটের মধ্যে ঢোকাটা, এটাকে কেউ ঘাটতি বলে না। এটা হচ্ছে গোটা বাজেটের এক শতাংশের মধ্যে এই প্রবেশাধিকার থাকে, প্রত্যেক রাজ্যেরই আছে। তার বাইরে গেলে বলা হয় ঘাটতি এবং লক্ষ্য করুন আপনি যে তথ্যগুলি দিলেন মাননীয় সিদ্ধার্থবাবু আপনি একটু পাশে পাশে নোট করুন, যদি পারেন, নইলে আর কেউ নিন, যদি পারেন, ১৯৮৭-৮৮ সাল যেটা বলছিলাম ঘাটতি শূন্য বাজেট হিসাবে শেষ করব, আমি বলছিলাম ওভার ড্রাফট নিতে হয়নি, দুটো বিচ্ছিন্ন দিন ছাড়া। ঘাটতি নিয়ে নয়, এটা ৬২ কোটি টাকার মতো, একটু উদ্বৃত্ত, ছোট একটু উদ্বৃত্ত দিয়ে—লক্ষ্য করুন—অ্যাকচুয়ালসে কি বলছে। এটা হচ্ছে রিজার্ভ ব্যাঙ্কের তথা, আমার কাছে লিখিতভাবে আছে। প্রতি অ্যাকচুয়ালসটা কি? কোনও একটি বছরের অ্যাকচুয়ালস হচ্ছে প্রতি দিনের যা আয় ব্যয়ের হিসাব রিজার্ভ ব্যাঙ্ক লিখে রাখেন যার উপর ভিত্তি করে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া আমাদের অর্থ দেন, এটা ছাড়াও পুরনো বছরের যদি কিছু বকেয়া থাকে—আমি আমার বাজেটে বলেছি—মনে আছে যদি ৫ বছরের আগেও থাকে সেই বছরে সেটা কিন্তু অ্যাডজাস্ট করে দেন। অ্যাকচুয়ালস ছিল মাইনাস ২৬ ক্রোরস, কিন্তু রিজার্ভ ব্যাঙ্ক বলছে ঐ বছরে প্লাস ৬২ ক্রোরস প্রতি দিনের হিসাব একটু মনে করবেন, ১৯৮৯-৯০, ১৯৯০-৯১ আবার বলেছে প্লাস ৩ ক্রোরস। না, এটা ডেফিসিট ঐ বছরে নয়। কিছু মনে করবেন না, একজন যে কোনও প্রাক্তন মুখ্যমন্ত্রীর এটা জানা উচিত।

[5-10 — 5-20 P.M.]

....(গোলমাল)....

(Noise and interruptions by several Congress (I) Members)

(At this stage, Shri Saugata Roy also was shouting)

**Mr. Speaker :** Mr. Roy, please, please.

(Noise interruptions)

**Mr. Speaker :** Mr. Roy, please. Mr. Roy, I am imploring you for the last time to maintain peace in the House. Otherwise, I will have to

take action. It can't go on.

(At this stage, Shri Sadhan Pande rose to speak)

(Noise interruptions)

**Mr. Speaker :** Mr. Pande, please, please.

(Noise and Interruptions)

Mr. Pande, I warn you for the last time. Please maintain some decorum and decency in the House. Don't do this. Please take your seat.

(Noise and Interruptions)

(Voices—Sir, we are walking out)

All right, you walk out.

Mr. Das Gupta, you go on.

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** আপনারা আবার ওপেনিং ব্যালেন্সটা দেখুন। আমি আবার বলছি, প্রতিটি বাজেট দয়া করে দেখুন। বাজেটের নিচে দেখবেন লেখা থাকে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া ফিগার, আর অ্যাকচুয়াল হচ্ছে—

আমি বাজেটের উত্তর দেব। প্রতিটি পয়েন্টের উত্তর দেব। আপনাদের যদি সৎ সাহস থাকে তাহলে আপনারা শুনুন। আপনারা ভয় পেয়ে পালিয়ে যাচ্ছেন। আমার প্রশ্নের উত্তর শুনুন। আমার প্রশ্নের উত্তর শোনার সৎ সাহস আপনাদের নেই, আপনারা ভয় পেয়ে পালালেন। আমার প্রশ্নের উত্তর আমি দিচ্ছি। মাননীয় সদস্যদের আমি অনুরোধ করব, আমার বক্তব্য শেষ করতে দেবেন। আমি পরিষ্কার ভাবে বলছি। প্রতিটি বাজেটে দেখবেন অ্যাকচুয়াল লেখা থাকে, রিজার্ভ ব্যাঙ্কের হিসাব লেখা থাকে। প্রতি বছরের যেটা হিসাবনিকাশ সেটা রিজার্ভ ব্যাঙ্ক দেন, অ্যাকচুয়াল যেটা এ.জি দেন, সেটা সেই বছরের জমা খরচ তার সঙ্গে যুক্ত কোনও আনঅ্যাডজাস্টেড ব্যালেন্স। সেটা ১০ বছর আগের হতে পারে, ১৫ বছরের আগের হতে পারে, সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলের হতে পারে—সেটা যুক্ত হয়ে অ্যাকচুয়াল হয়। এই জিনিসটা কিন্তু মন্ত্রিসভার যিনি শীর্ষে আছেন,—উনি নেই, আমার ঠিক জমছে না, মুখ্যমন্ত্রীর কিন্তু জানা উচিত—এটা বলে উনি একটা কলোজাল ইনোসেন্স দেখালেন। উনি জানেন না, এর তফাৎ কি? উনি জানেন না রিজার্ভ ব্যাঙ্কের প্রকাশিত তথ্য এবং অ্যাকচুয়াল এ.জি-র ফিগারের তফাৎটা কি! এটা একটা এলিমেন্টারি পয়েন্ট, আমি এটা তুলে রাখলাম। আমি বললাম এই বছরগুলিতে—আবার বললাম ৬২ কোটি টাকা আমাদের সারপ্লাস হয়। তার পরের বছরে লক্ষ্য করুন ৯ কোটির মতো—আমাদের কিন্তু রিজার্ভ ব্যাঙ্কের হিসাব অনুযায়ী ৯ কোটি ঐ ওয়েজ অ্যান্ড মিনস, অনেকের ভিতরে একটা ঘাটতি হয়। তার পরের বছরে ৩১ কোটি টাকা আমাদের উদ্বৃত্ত হয়। তার পরের বছর ১৩ কোটির মতো হয়। কথাটা হচ্ছে, আমাদের বাজেট হচ্ছে ৮ হাজার কে'টি টাকার বাজেট। তার মধ্যে এগুলি কোনও শতাংশ যেগুলি সারপ্লাস- তাতেও কোনও শতাংশ? এটা এক শতাংশেরও কম। এত বড়

বাজেটে আমরা এক শতাংশ উদ্বৃত্ত এনে শেষ করেছি? উনি কি হিসাব আমাকে দেখাচ্ছেন? উনি এটা দেখিয়ে বলছেন যে আমি ভূয়া কথা বলছি! এখানে প্রতিটি তথ্য আমি খোলা মন নিয়ে পরিষ্কার করে বলছি। এখানে ওরা থাকলে ভাল হত। কারণ এটা শুধু হিসাব নয়। ওরা বলেছেন, আমি নাকি উন্নয়নকে স্তব্ধ করে দিয়েছি। আমি একটা তথ্য জোর দিয়ে বলছি, ওরা যেখানে আছেন সেখান থেকে যাতে শুনতে পান। কারণ কৃষিতে ১৯৭১-৭২ সালে ওরা যখন ক্ষমতায় আসেন তখন খাদ্যশস্যের উৎপাদন ছিল ৭৮ লক্ষ টন। যখন ওরা চলে গেলেন ১৯৭৬-৭৭ সালে তখন ৭৮ লক্ষ টন নেই, ওটা ৭৪ লক্ষ টন হয়েছে, কমে গেছে।

সেখানে থেকে আমরা আস্তে আস্তে উৎপাদন বৃদ্ধি করতে করতে এবারে ১২০ লক্ষ টনে সর্বকালীন রেকর্ডে নিয়ে যাচ্ছি। উনি একটা আর্থিক সমীক্ষা থেকে পড়লেন, আমি সেই আর্থিক সমীক্ষা, ১৯৯১-৯২ সালের আর্থিক সমীক্ষা থেকে বলি। গোটা সপ্তম যোজনায়—আমরা নয়, কেন্দ্রীয় সরকার বলেছেন—খাদ্য শস্য উৎপাদনের প্রগতির হারের ক্ষেত্রে পশ্চিমবাংলা সবচেয়ে এগিয়ে, ৩৪ শতাংশ। তারপর ২৪ শতাংশ হচ্ছে হরিয়ানা, তারপর পাঞ্জাব ইত্যাদি আছে। এইগুলি আমি বলছি। শিল্পের ক্ষেত্রে ওরা বলেছেন, শিল্পের ব্যাপারে ওনারা কিছু বক্রোক্তি করলেন। শিল্পে এখানে কি হয়েছে ইত্যাদি। তা আমি ওরই প্রকাশিত আর্থিক সমীক্ষা তথ্য উল্লেখ করে বলছি। শিল্পের মোট উৎপাদনের যে সূচক সেটা পিছোনো যাচ্ছে একেবারে ১৯৬৩ সাল পর্যন্ত, তারও আগে যাওয়া যায়। পশ্চিমবাংলায় শিল্পের মোট উৎপাদনের সূচক ১২০-র কাছাকাছি ছিল ৬০ দশকের প্রথমে। একটু পরের দিকে আসুন, ১৯৭৪-৭৫ সালে যখন মাননীয় সিদ্ধার্থশঙ্কর রায় মুখ্যমন্ত্রী তখন কিন্তু এটা ১২০-তে নেই ওটা কমে ১০২ হয়ে গিয়েছে। সেখান থেকে এটা বৃদ্ধি পেয়ে ১৪৮-এ উঠেছে। আমি ভাবছিলাম ওদের যদি বলা হয় একটা রেখাচিত্র আঁকতে তাহলে এটা একটা "ইউ" সেপের মতো হত। আগে একটা জায়গায় ছিল সেটা কমতে কমতে ওদের সময় সবচেয়ে নিচেতে চলে যায়, তারপর ১৫০-এ উঠেছে। ওদের সময় সমস্ত অর্থ থাকা সত্ত্বেও ৬৭ শতাংশের বেশি বাজেটে খরচা করতে পারেন নি। কৃষিতে যেখানে ৭২ লক্ষ টনে শেষ হয়েছে, শিল্পে এই ওদের কাছ থেকে আমাদের কোনও কিছু নিতে হবে না, উন্নয়নের ব্যাপারে নিতে হবে না, বাজেটের ব্যাপারেও নিতে হবে না। এটা আমি খুব আস্তে আস্তে বলছি যাতে উনি ঘরে বসে শুনতে পান। আমি এর পর আর একটা কথা বলছি। বিশ্ব ব্যাঙ্কের ব্যাপারে মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় প্রশ্ন করেছিলেন, প্রশ্নটা করেছিলেন এই ভাবে যে, আপনারা তো বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেন তাহলে এখানে যে ঋণ নেওয়া হচ্ছে তাতে আপত্তি করছেন কেন। এটা আমি অন্য একটা জায়গায় বলেছি, আমাকে সেই কথা এখানে বলতে হচ্ছে। কি বলব, আবার ইনোসেন্স, আমি এই সভায় বসে ইগনোরেন্স বলছি না, প্রচন্ড ইনোসেন্স দেখতে পাচ্ছি। বিশ্ব ব্যাঙ্ক থেকে দুই ধরনের ঋণ হয়, একটা হচ্ছে কোনও একটা প্রকল্পকে কেন্দ্র করে, আর হচ্ছে কোনও দেশ যদি একটা ঋণ নেয়, এখন ভারতবর্ষ যে ঋণ নিচ্ছে, স্ট্রাকচারাল অ্যাডজাস্টমেন্ট লোন, সেটা বিশ্ব ব্যাঙ্ক থেকে গোটা দেশ নিচ্ছে আর প্রকল্প-এর ক্ষেত্রে যে ঋণ সেটা ভিন্ন ধরনের ঋণ। সেখানেও তথ্য আমি দেব। কেন্দ্রীয় আর্থিক মন্ত্রক থেকে তথ্যটা যোগাড় করেছি উত্তর দেব বলে, খারাপ লাগছে ওরা নেই বলে, শুনুন, দূরে বসেও শুনুন। সারা ভারতবর্ষে এই বিশ্ব ব্যাঙ্ক ইত্যাদি থেকে যে ঋণ নেওয়া হয়েছে—প্রায় ৮০ হাজার কোটি টাকার মতো—বড় রাজ্যগুলির মধ্যে সব চেয়ে কম পশ্চিমবাংলা—এক শতাংশ। আমরা জনসংখ্যার দিক থেকে ৮ শতাংশ, জাগায় হিসাবে ৩ শতাংশ। সমস্ত দিক থেকে বাদ দিয়ে আমরা ১ শতাংশের মতো এই ঋণ গ্রহণ করেছি। ঋণ গ্রহণ করার দুটি বড় জায়গা আমাদের আছে,

একটা হচ্ছে ক্ষুদ্র সেচ প্রকল্প আর একটা হচ্ছে নগর উন্নয়নের ক্ষেত্রে। আমার কাছে সমস্ত কাগজ পত্রগুলো আছে, কারণ এই ব্যাপারে আপনারা কৌতুহল দেখিয়েছিলেন বলে অনেক খেটে যোগাড় করেছিলাম। আমার মনে আছে আমি অন্যভাবে যুক্ত ছিলাম সরকারের সঙ্গে, রাজ্য পরিকল্পনা পরিষদে, মুখ্যমন্ত্রী আমাকে বলেছিলেন এই মিটিংগুলিতে যেতে। আমার মনে আছে ক্ষুদ্র সেচ প্রকল্প নিয়ে যখন আলোচনা হয় তখন ওরা একটা প্রস্তাব এনেছিলেন। গভীর নলকূপ প্রকল্পগুলির জন্য সাহায্য দেওয়া হবে। সাহয্য মানে কি? এর দুই তৃতীয়াংশ রাজ্য সরকার টাকা দেয়, আর এক তৃতীয়াংশ অন্য ঋণ হিসাবে পায়। ওই ঋণের সুদের হার হচ্ছে দেড় শতাংশ, কেন্দ্রীয় সরকার আমাদের কাছে ১৩ শতাংশ মহাজনি করে নেয়। ওই এক তৃতীয়াংশ, ওরা বললেন ডিপ টিউবওয়েল হবে, আর বললেন এটা ঐ আমলাতান্ত্রিকভাবে হবে। আমরা তাতে আপত্তি করি, তার মিনিটস আমার কাছে আছে। আমরা বললাম শুধু ডিপ টিউবওয়েল নয়, আমাদের রাজ্যের যা অবস্থা তাতে কোথাও ডিপ টিউবওয়েল, কোথাও মিনি-ডিপ টিউবওয়েল, কোথাও শ্যালো টিউবওয়েল, কোথাও ডাগ ওয়েল এইভাবে মিশিয়ে করতে হবে।

এত কেন্দ্রীয় ঋণ, কেন্দ্রীয় সরকার যে ঋণ দেন সেই ঋণের ভাগ বেড়েছে এবং ১৯৯২-৯৩ সালে সেই ঋণের ভাগ বেড়ে ৬৮২ কোটি টাকা থেকে ৯৭৫ কোটি টাকাতে দাঁড়িয়েছে। সুতরাং সুদ এবং আসল মিলিয়ে এই ৬৮২ কোটি টাকার থেকে ৯৭৫ কোটি টাকাতে দাঁড়িয়েছে। এত বাড়ল কোনওটা? আসল কিন্তু বাড়েনি, ২৩৬ কোটি টাকা ছিল ১৯৯০-৯১ সালে সেটা ১৯৯১-৯২ সালে বেড়ে ২৯৪ কোটি টাকা হল। কিন্তু বেড়েছে সুদের হার। ৪৪৬ কোটি টাকার থেকে বৃদ্ধি পেয়ে ৬৮০ কোটি টাকাতে দাঁড়াল। কেন বাড়ল জানেন? ওরা বলছেন পরিকল্পনা খাতে সাহায্য দিচ্ছেন, আসলে কিন্তু সাহায্য নয়, ওর ৭০ ভাগ ঋণ আর ৩০ ভাগ ভরতুকি। সিদ্ধার্থ রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই ঋণের হার কত ছিল উনি কি জানেন? আমি ভাবছিলাম ওনাকে জিজ্ঞাসা করি। জেনে রাখুন ওটা তখন ৬ শতাংশের কাছাকাছি ছিল সুদের হার। আর এখন তো কেন্দ্রীয় সরকার নিজেই সুদের হার বাড়িয়েছেন এবং এই ঋণের বোঝা রাজ্যগুলির উপরে চাপিয়েছেন। ওদের লোকই কেন্দ্রীয় সরকারে আছেন, তারাই ঋণের বোঝা চাপাচ্ছেন। আর তাদের দলের লোক, আমাদের বিরোধীদলের নেতা এখানে এসে বলছেন যে ঋণের ভার বাড়ল কেন? আমার কি মনে হয় জানেন, উনি যে জেনে বলেছেন তা নয়, উনি জানেন না, ওনার একটা শিশু সুলভ ভাব ছিল। আমি তাই মনে করছি তথ্যগুলি তার কাছে পৌঁছে দিই যাতে তিনি আর না বলেন। উনি আমাকে অনেক কিছু বললেন, আমাকে নাকি গারদে পুরতে চান, কেন ঠিক বললেন বুঝতে পারলাম না। উনি ডেফিসিটের কথা খুব বলে থাকেন, সেটার বিষয়ে আমি তো বলে দিলাম। তবে কেউ যদি আগে কখনও মুখ্যমন্ত্রী হয়ে থাকেন এবং এই ব্যাপারে একেবারে নিষ্পাপ থেকে থাকেন তাহলে তার কি হবে আমি জানি না। উনি আমাকে সর্বদাই জিরো মিনিস্টার বললেন, বয়সে বড়, আমি ওকে আর কি বলব, তবে এটুকু বলতে পারি যে এই বিষয়ে প্রাথমিক জ্ঞান না থাকে তাহলে ঐতিহাসিক দিক থেকে তখনও তার মুখ্যমন্ত্রী হবার কোনও যোগ্যতা ছিল না। ডেফিসিট—মানে শুন্যটুন্য নয়, এটা ঋণাত্মক ব্যাপার, একটা নেগেটিভ ব্যাপার। এরপরে আমি আরেকটি কথা বলছি, ওরা বারবার বলে থাকেন যে আমরা নাকি স্বল্প সঞ্চয় থেকে টাকা পাচ্ছি, কেন্দ্র এতে কত টাকা দিচ্ছে ইত্যাদি সব কথাবার্তা। একটু আগেই মাননীয় সদস্য সৌগতবাবু আমার ঘরে এসেছিলেন এবং এসে বললেন যে এবার আপনি সমস্ত কিছু—খোলাখুলি রেখেছেন, এটা নিয়ে আর কিছু বলা

যাবে না। আমিও খোলাখুলি রেখেই বলছি যে, মূল আঘাতটা কিন্তু স্বল্প সঞ্চয় দিয়ে নয়, মূল আঘাতটা এসেছে ২১৫ কোটি টাকা নিয়ে। এবং সেই ব্যাপারেই ফিরে আসছি, কারণ ওরা একটা কথা বলছেন যে কেন্দ্রীয় সরকার যে করের ভাগ তার থেকে আপনারা বেশি বেশি পেয়েছেন। কত বেশি পেয়েছি? কে কাকে দেয় এই টাকা? এটা জেনে রাখবেন প্রতি বছর আমাদের রাজ্য থেকে ৫ হাজার কোটি টাকার মতো অর্থ কেন্দ্রীয় সরকার নিয়ে যাচ্ছেন, আমার আপনার দেয় অর্থ তারা নিয়ে যাচ্ছেন এবং তার থেকে কথা হয়েছিল ১,২০০ কোটি টাকার মতো আমাদের ফেরৎ দেবেন। সেখানে ফেরৎ দেওয়ার যে হার তার থেকে খুব কম হারে বেড়েছে। এতে ১০ শতাংশ ১১ শতাংশ বেড়েছে। ওদের মতে ওরা নাকি ঋণের মাত্রা খুব কম রাখেন। ঋণের মাত্রা কম রাখেন বলেই বললেন যে এটা বাজেটে শেয়ার রাখুন, এটা আপনাদের দিতে হবে। আমাদের এবার ১৫ শতাংশ বেড়েছে। প্রত্যেকবারেই ১০-১১ শতাংশ বাড়ে, এবার ১০-১১-র জায়গায় ১২ শতাংশ বেড়েছে। একই জায়গায় দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকার শুল্ক ইত্যাদির ক্ষেত্রে ১০-১১ শতাংশ হারে সম্পদ আহরণ করেন কিন্তু আমরা সেখানে সেলস ট্যাক্স থেকে ১৫, ১৬, ১৭, ১৮, ২০ শতাংশ মতো বৃদ্ধি করি। আমরা আমাদের নিজের জায়গায় দাঁড়িয়ে এই পরিমাণ সেলস ট্যাক্স আদায় করে থাকি। সুদীপবাবু প্রশ্ন করেছেন সম্পদ আহরণের ক্ষেত্রে আমাদের রাজ্য নাকি ফেল করে গেছে। আমি আমার কোনও তথ্য দেব না, ওদেরই সময়কাল তথ্য, নবম অর্থ কমিশনের দ্বিতীয় রিপোর্ট, তার ১১১ পাতাটা দেখুন। নবম অর্থ কমিশনে কি বলেছে শুনুন—সমস্ত রাজ্যের মধ্যে সম্পদ সংগ্রহের প্রচেষ্টার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান প্রথম। কিন্তু ওরা ঠিক উল্টো কথাটা বলে চলে গেলেন। আমি এই তথ্য আপনার মাধ্যমে ওরা যেখানে আছেন সেখানে যাতে শুনতে পান সেইভাবে আমি পৌঁছে দিতে চাই। কেন্দ্রের কাছ থেকে এরজন্য অতিরিক্ত যা পেয়েছিলাম তাতে কেন্দ্র আমাদের কাছ থেকে নিয়ে যাওয়া করের হারের ভাগ হিসাবে অতিরিক্ত যুক্ত ৯৫ কোটি টাকা। এবং এই কাজ, বিশেষ করে মিনি ডিপ টিউবওয়েল, এগুলো রূপায়ণ করবে পঞ্চায়েত সমিতি। ওরা প্রথমে ফিরে গিয়েছিলেন কিন্তু পরে মেনে নেন, এবং মেনে নিয়ে যেটা বলেছেন—এখানে আমার কাছে তথ্যটা আছে—ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোকেরা এটা মেনে নিয়ে বলেছেন, পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার পরে, এটা একটা নতুন পরিকল্পনা পদ্ধতির দরজা খুলে দিয়েছে। এবং বলেছেন, ল্যাঙ্গোয়েজটা এই রকম—এইভাবে যদি কোথাও করা যায় তাহলে বোধহয় কাজ ভাল হয়। এটা বলেই বলেছেন, উত্তর প্রদেশ এবং বিহার-এর সঙ্গে তুলনা করে বলেছেন—কিন্তু এটা সব জায়গায় করা যাবে না। তার কারণ পশ্চিমবাংলায় যে পঞ্চায়েত আছে সেটা অন্য জায়গায় নেই। আমাদের অগ্রাধিকারের উপরে দাঁড়িয়ে ঋণ ফেরৎ দিয়ে ওরা আমাদের প্রকল্প, সি. ইউ. ডি. পি.-থ্রি, আমাদের মন্ত্রী মাননীয় বুদ্ধদেব ভট্টাচার্য আছেন, তখন প্রশান্ত শূর ছিলেন, ওরা যখন এসেছিলেন তখন আমরা বলেছিলাম, শুধু কলকাতা নয়, অন্যান্য নন-সি. এম. ডি. এ. এলাকার মিউনিসিপ্যালিটিগুলোতেও জোর দিতে হবে। এবং বলেছিলাম যে মিউনিসিপ্যালিটিগুলোকে, পৌরসভাগুলোকেও যুক্ত করতে হবে। আরও বলেছিলাম যে স্বাস্থ্য প্রকল্প অংশ হবে, কর্মসংস্থান অংশ হবে। এটা ওদের ছিল না। পরে ওরা এটা স্বীকার করে গেছেন জ্যোতি বসুর কাছে। এই প্রকল্পে আমরা এইভাবে কাজ করছি। বড় ঋণের সঙ্গে এই হচ্ছে তফাৎ। উনি পাবলিক ফান্ডের ব্যাপারে একটা কথা বললেন। আমার মনে হয় উনি গুলিয়ে ফেলেছেন। কোনও প্রভিডেন্ড ফান্ড ভাঙ্গা হয়নি। আমি তথ্য নিয়ে এসেছি, যা নিতেন, যে শতাংশ হারে পেতেন, কর্মীরা পাচ্ছেন। যে নিয়ম ছিল এখনও তাই আছে। আমাদের ৫নং বইতে এটা আছে। উনি

প্রাক্তন মুখ্যমন্ত্রী। আমার ইচ্ছা ছিল ওকে আর একবার একটু দেখিয়ে দিই। আমার মনে হয় কোনও ভুল শিক্ষক ঢুকে গিয়েছেন, তাই ভুলে গিয়েছেন। আর একটা কথা বলেছেন, ওরা বললেন যে ঋণের বোঝা বাড়ছে, ঋণের বোঝা খুব বাড়ছে। আমি খুব তাড়াতাড়ি সি. এ. জি.-র রিপোর্ট নিয়ে এলাম। সি. এ. জি.-র সর্বশেষ রিপোর্ট যা এসেছে তাতে আমরা দেখতে পাচ্ছি যে, ঋণের কথা বলছেন, তখন রাজীব গান্ধী বেঁচে ছিলেন, তারই আমলে কেন্দ্রীয় সরকার যত ঋণ নিয়েছেন তা জাতীয় আয়ের ৬৪ শতাংশ। সেই ঋণভার হয়ে গেছে, দেশে এবং বাইরে থেকে যে ঋণ নিয়েছেন, জাতীয় আয়ের ৬৪ শতাংশ। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ৭ হাজার কোটি টাকা—একটা অর্থাঙ্কের কথা বলছিলেন—টাকাটা আমি ভুল বললে যারা নোট নিচ্ছেন তারা আমাকে শুধরে দেবেন। আর্থিক সমীক্ষায় দেখা যাচ্ছে, রাজ্যের যে আয় তার শতাংশ করে দেখলাম এটা ১৮-১৯ শতাংশের মধ্যেই আছে—মোট আয়ের, যা আমরা ঋণ নিয়েছি। কেন্দ্রীয় সরকার কিন্তু ৬৪ শতাংশে পৌঁছে গেছে। আমাদের উপদেশ দেবার দরকার নেই। আমরা একটা ভারসাম্য রাখি, কতটা ঋণ নেব আর কতটা শোধ দেব। আর একটা কথা বলছিলেন, স্বল্প সঞ্চয়ের টাকা যা পাচ্ছি তার বেশিরভাগ ঋণের মধ্যে চলে যাচ্ছে। যা পাচ্ছি তার অর্দ্ধেকের কম স্বল্প সঞ্চয় আমাদের দিতে হয়। ওরা বললেন ঋণের ভারের জন্য। এটা আমি আস্তে আস্তে বলি, খুব বেশি দূরে যাচ্ছি না, ঋণের ভারটা কেন, রাজ্য সরকারের ঋণের ভার কাদের জন্য? এ হচ্ছে কেন্দ্রীয় সরকারের ঋণ। ১৯৯০-৯১ সালে ৬৮২ কোটি টাকা ছিল কেন্দ্রীয় ঋণ।

ওরা শুধু সেই লাইনটাই পড়েছেন তার পরের লাইনটা আর পড়ার সময় ছিল না তাই পড়েননি, গ্রান্ডস-ইন-এইডে ফ্রম দি সেন্ট্রাল গভর্নমেন্ট ৯০২ কোটি টাকা দেবার কথা ছিল, ৮১৫ কোটি টাকা পাওয়া গেছে, এরপরে যেটা যুক্ত ৯৫ হল গ্রান্টে সেটা বিযুক্ত ৮৭ হয়ে গেল, প্রায় কাটাকাটি হয়ে গেল তবু কাটছি না, যুক্তটাই রাখছি। তারপর প্রত্যেকটি স্তর রাখছি, কেন্দ্র থেকে কি পাওয়ার ছিল রাজ্য থেকে কি পাওয়ার, আমি বলছি এখানে লক্ষ্য করুন এর মধ্যেও আমাদের যা ঘাটতি প্রায় ৭০০ কোটি টাকা—যেটা এখানে বলা উচিত—ওরা বলেছেন, রাজ্যের গড় আদায় কম হয়েছে কেন, ২,৬১২ কোটি টাকার জায়গায় ২,৪৯৪ কোটি টাকা মানে ২৩৮ কোটি টাকা কম আদায় হয়েছে কেন? কেন জানেন, এর মধ্যেও সবচেয়ে অনাদায়ি হচ্ছে সেস, যেটা কেন্দ্রীয় সরকারি প্রতিষ্ঠান দেয় ৮৫ কোটি টাকা সেস্ সেটা আমরা পাইনি। সেটা বাদ দিন, ও রাত জানতে চান, জানলে আরও খারাপ হবে আরও বাদ গেল যা আমাদের সম্পদ সংগ্রহ করার কথা ছিল তার মধ্যে প্রায় ৮০০ কোটি টাকা কম সম্পদ সংগ্রহ হয়েছে। এর মধ্যে ৭৫০ কোটি টাকা কম হয়েছে কেন্দ্রের জন্য আর ৫০ কোটি টাকা কম হয়েছে আমাদের জন্য। আর ৭৫০ কোটি টাকা যা কম হয়েছে এর মধ্যেও দুটো বড় হিসাব আছে, একটা হচ্ছে ২১৫ কোটি টাকা সেন্ট্রাল প্লান অ্যাসিস্টান্স যেটা ওটা দেবেন বলেছিলেন, কেউ বললেন ওটা স্পেশ্যাল অ্যাসিস্টান্স ছিল। ওরা বললেন এটা স্পেশ্যাল অ্যাসিস্টান্স ছিল, আপনাদের চাহিদা ছিল না। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু এখানে উপস্থিত আছেন সেই মিটিং-এর মিনিটসও আছে, কোনও স্পেশ্যাল নয়, ওরা বলেছিলেন গ্যাডগিল ফর্মুলা হিসাবে কি পান, আমরা গ্যাডগিল ফর্মুলা হিসাবে নয় মডিফায়েড গ্যাড্গিল ফর্মুলা হিসাবে দেখিয়ে ছিলাম যুক্তি দিয়ে। সপ্তম যোজনায় মাথাপিছু পরিকল্পনা বরাদ্দ হিসাবে সবচেয়ে কম আদায় হয়েছে, পশ্চিমবঙ্গকে ২৩৩ কোটি টাকা দিয়েছে সব চেয়ে কম সপ্তম যোজনায় ৫ বছরের তুলনীয় রাজ্য মহারাষ্ট্র অন্ধ্রপ্রদেশ ৩০০ কোটি টাকা এই রকম গ্যাডগিল ফর্মুলা হিসাব অনুয়ায়ী পেয়েছে। আমরা বলেছিলাম আমাদের প্রাপ্য হচ্ছে ৭০ × ৬ কোটি

৩) উপরে যে পরিমাণ অর্থের জন্য দাবি পেশ করা হচ্ছে তা থেকে—ব্লক স্তর পর্যন্ত বিদ্যমান স্থায়ী—নির্বাচন সংস্থায় কর্মরত কর্মচারিদের এবং আধিকারিকদের বেতন, মহার্ঘভাতা, বাড়িভাড়া ভাতা, বোনাস ও রাহা খরচ বাবদ এবং অফিস সংক্রান্ত বিবিধ খরচ নির্বাহের জন্য বাজেটে ২,৬০,৫০,০০০ (দুই কোটি ষাট লক্ষ পঞ্চাশ হাজার) টাকা বরাদ্দ ধরা হয়েছে।

৪) রাজ্যের সমস্ত বিধানসভার নির্বাচন ক্ষেত্রের নির্বাচক—তালিকা সংশোধনের খরচ বাবদ ৪,০০,০০,০০০ (চার কোটি) টাকা বরাদ্দ ধরা হয়েছে।

৫) একই সঙ্গে অনুষ্ঠিত বিগত বৎসরের লোক-সভা ও রাজ্য বিধানসভার নির্বাচন পরিচালনা বাবদ বকেয়া দায় , রং, ব্যালট-বাক্স রক্ষণাবেক্ষণ, নির্বাচন সংক্রান্ত অফিস ও গুদামের বকেয়া ও বর্তমান ভাড়া, ইত্যাদি দায় নির্বাহ্ বাবদ এই বাজেটে ২০১৫-নির্বাচন এই মুখ্য হিসাবখাতের এই মুখ্য হিসাবখাতের অধীনে ১০৪ এই গৌণ খাতে সর্বমোট ১,০০,০০,০০০ (এক কোটি) টাকা বরাদ্দ ধরা হয়েছে।

৬) চলতি বছরে লোকসভার কোনও কেন্দ্রে উপনির্বাচন অনুষ্ঠিত হলে সেই খরচের দায় নির্বাহের জন্য বাজেটে ১,০০,০০,০০০ (এক কোটি) টাকার বরাদ্দ ধরা হয়েছে।

৭) একই ভাবে বাজেটে ২৫,০০,০০০ (পঁচিশ লক্ষ) টাকার বরাদ্দ ধরা হয়েছে রাজ্য-বিধানসভার সম্ভাব্য উপনির্বাচনের খরচের দায় ভার মেটানোর জন্য।

এই বক্তব্যের উপর ভিত্তি করে আমি ১৯৯২-৯৩ আর্থিক বছরে ৫ নম্বর দাবির অধীনে সর্বমোট ৮,৮৫,৫০,০০০ (আট কোটি পঁচাশি লক্ষ পঞ্চাশ হাজার) টাকার বরাদ্দ মঞ্জুর করার জন্য সভার কাছে আবেদন জানাচ্ছি।

### ৩ নং দাবি

### হিসাব খাত ঃ ২০১৫ নির্বাচন

| গৌণখাত | ১৯৯২-৯৩ সালের বাজেট প্রাক্কলন | ১৯৯১-৯২ সালের সংশোধিত প্রাক্কলন |
|---|---|---|
| | টাকা | টাকা |
| **যোজনা বহির্ভূত** | | |
| ১০২ — নির্বাচন আধিকারিকবৃন্দ | ২,৬০,৫০,০০০ | ২,৩০,০০,০০০ |
| ১০৩ — নির্বাচন তালিকা প্রণয়ন ও মুদ্রণ | ৪,০০,০০,০০০ | ৪,০০,০০,০০০ |
| ১০৪ — যখন একই সঙ্গে লোকসভা ও রাজ্য বিধানসভার নির্বাচন অনুষ্ঠিত হয় তখন তার পরিচালনার জন্য ব্যয় | ১,০০,০০০ | ৩৫,০০,০০০ |

| | | | |
|---|---|---|---|
| ১০৫ — | সংসদের নির্বাচন পরিচালনার জন্য ব্যয় | ১,০০,০০,০০০ | ৭৫,০০,০০০ |
| ১০৬ — | রাজ্য বিধানসভার নির্বাচন পরিচালনার জন্য ব্যয় | ২৫,০০,০০০<br>৪,০০০ (চার্জড) | ২০,০০,০০০<br>৪,০০০ (চার্জড) |
| ১০৭ — | নির্বাচন ট্রাইব্যুনাল | — | — |
| ৮০০ — | অন্যান্য খরচ | — | — |
| | | ৮,৮৫,৫০,০০০ টাকা<br>৪,০০০ টাকা (চার্জড) | ৪২,৩০,০০,০০০ টাকা<br>৪,০০০ টাকা (চার্জড) |

**দাবী নং—৭ এবং ৬১**

**মাননীয় অধ্যক্ষ মহাশয়,**

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭ দাবি সংক্রান্ত দুটি মুখ্যখাত "২০২৯—ভূমি রাজস্ব" এবং "৫৪৭৫—অন্যান্য অর্থনৈতিক কৃত্যকের জন্য মূলধন বিনিয়োগ" বাবাদ ব্যয় নির্বাহের জন্য ১৯৯২-৯৩ আর্থিক বছরে ৯৩,৯৩,১৪,০০০ (তিরানব্বই কোটি তিরানব্বই লক্ষ চোদ্দ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট অন্ অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ২৩,৪৮,২৯,০০০ টাকা (তেইশ কোটি আটচল্লিশ লক্ষ উনত্রিশ হাজার) টাকাও এর অন্তর্ভূক্ত।

১৯৯২-৯৩ সালের ব্যয় নির্বাহের জন্য মোট যে ৯৩,৯৩,১৪,০০০ (তিরানব্বই কোটি তিরানব্বই লক্ষ চোদ্দ হাজার) টাকা দাবি উদ্‌যাপন করা হয়েছে তার মধ্যে "২০২৯—ভূমি রাজস্ব" কাতে ৯২,৮৬,৮৪,০০০ (বিরানব্বই কোটি ছিয়াশি লক্ষ চুরাশি হাজার) টাকা এবং "৫৪৭৫—অন্যান্য অর্থনৈতিক কৃত্যকের জন্য মূলধন বিনিয়োগ" খাতে ১,০৬,৩০,০০০ (এক কোটি ছয় লক্ষ তিরিশ হাজার) টাকা ব্যয় হবে বলে অনুমান করা হয়েছে।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৬১ নং দাবি সংক্রান্ত মুখ্যখাত "২৫০৬—ভূমি সংস্কার" বাবদ ১৯৯২-৯৩ আর্থিক বছরে ১৭,৯৭,৫০,০০০ (সতেরো কোটি সাতানব্বই লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট অন অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ৪,৪৯,৪০,০০০ (চার কোটি উনপঞ্চাশ লক্ষ চল্লিশ হাজার) টাকা ও এর অন্তর্ভুক্ত।

১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য ৭ নং এবং ৬১ নং দাবির অধীন ব্যয় মঞ্জুরির জন্য আমার বাজেট প্রস্তাব প্রসঙ্গে আপনার অনুমতি নিয়ে বিভিন্ন ক্ষেত্রে ভূমি ও ভূমি সংস্কার বিভাগের কর্মধারার একটি সংক্ষিপ্ত বিবরণ উপস্থাপিত করতে চাই।

২। ফলপ্রসূ ভূমি সংস্কারই হল বামফ্রন্ট সরকারের গ্রামোন্নয়ন কর্মকৌশলের কেন্দ্রবিন্দু। গ্রামাঞ্চলের যেসব লক্ষ লক্ষ খেটে-খাওয়া গরিব মানুষ চাষের জমিতে অক্লান্ত পরিশ্রম করে এবং নিজেরা অর্ধভুক্ত থেকে আমাদের খাদ্যের যোগান দেয় উন্নয়নের সফলের প্রয়োজনও হক তাদেরই সবচেয়ে বেশি, আর তা যাতে সুনিশ্চিতভাবে তাদের কাছে পৌছে দেওয়া যায়

এই সরকার ক্ষমতাসীন হওয়ার পর থেকে সেই চেষ্টাই করে চলেছেন। যথার্থ ভূমি সংস্কার ব্যতিরেকে গ্রামোন্নয়ন কর্মসূচির রূপায়ণ যে গ্রামাঞ্চলের শুধুমাত্র ধনী ব্যক্তিদেরই উপকার করে এ-বিষয়ে এখন আর বিতর্কের কোনও অবকাশ নেই। অতীতে আমরা দেখেছি, কৃষিকাজে বর্ধিত উপকরণ ও উন্নতমানের প্রযুক্তি এবং সেই সঙ্গে প্রাতিষ্ঠানিক ঋণের ব্যবস্থায় কেবলমাত্র বড় বড় জোতদাররাই লাভবান হয়েছেন, গ্রামাঞ্চলের দরিদ্র মানুষের কাছে সুফলের ছিটে ফোঁটাও পৌঁছায়নি। বরং বর্ধিত উৎপাদনের সুবাদে ক্রমবর্ধমান আর্থিক ক্ষমতার জোরে গ্রামের ধনী ব্যক্তিরা ঋণের জাল বিস্তার করে এবং বলপ্রয়োগের মাধ্যমে প্রকৃত চাষীদের পুরোপুরি পদানত করে রেখেছিলেন। ভূমি সংস্কার সংক্রান্ত রাজ্যের আইন সমূহে নানাবিধ অসঙ্গতি ও রন্ধ্রপথ এবং সেইসব আইনের দায়সারা রূপায়ণ এই প্রবণতা আরও বৃদ্ধি করেছিল। ব্যয়বহুল মামলা মোকদ্দমা এবং বিলম্বিত ন্যায়বিচার দরিদ্র মানুষের অবস্থা করে তুলেছিল আরও শোচনীয়। দেখা যাচ্ছে, সাবেক জমিদারি প্রথার শোষণমূলক চরিত্রের বহিরঙ্গেই শুধু পরিবর্তন হয়েছিল, বিষয়গত কোনও পরিবর্তন হয়নি। গত পনের বছর ধরে আমরা এই ভারসাম্যহীনতা দূর করতে এবং ভূমি সংস্কারের জন্য আমাদের যে মতাদর্শগত দায়বদ্ধতা রয়েছে তা বাস্তবায়িত করতে প্রয়াস চালিয়েছি। সব রকম প্রতিকূলতার মধ্যেও আমরা ভূমি সংস্কার সংক্রান্ত আইনগুলি ব্যপকভাবে সংশোধন করেছি এবং এইসব আইনের দ্রুত রূপায়ণের হাতিয়ার হিসেবে প্রশাসনযন্ত্রকে পুনর্বিন্যস্ত করেছি।

৩। একই উদ্দেশ্যে আমরা প্রশাসনিক কর্মপদ্ধতির চিরাচরিত বিভাজনের দুটি পরিহার করতে চেষ্টা করেছি। মধ্যস্বত্ব বিলোপ, সর্ব্বোচ্চ সীমাতিরিক্ত জমি সরকারে ন্যস্তকরণ এবং ন্যস্ত জমি ভূমিহীন চাষীদের মধ্যে বন্টন নিঃসন্দেহে ভূমি সংস্কার কর্মসূচির সবচেয়ে গুরুত্বপূর্ণ অঙ্গ। কিন্তু এইসব কর্মসূচি রূপায়ণের সঙ্গে সঙ্গে আর্থ-সামাজিক দিক থেকে সহায়তামূলক কোনও ব্যবস্থা গ্রহণ না করলে এই ধরনের সমস্ত কর্মসূচির প্রভাব ন্যূনতম ও স্বল্পস্থায়ী হতে বাধ্য। এরকম কোনও ব্যবস্থার অভাবে, উপকৃত ব্যক্তিরা আবার বড় বড় জোতদারের কবলে গিয়ে পড়তে পারে এবং তার ফলে পরিবর্তনের সম্পূর্ণ প্রক্রিয়াটি বিপরীতমুখি হতে পারে। এই কারণে, ভূমি সংস্কারের মূল কর্মসূচির পরিপূরক হিসেবে উপকৃত ব্যক্তিদর মধ্যে সচেতনতা সৃষ্টি করা এবং সেই সঙ্গে তাদের আর্থিক সহায়তা দেওয়ার উদ্দেশ্যে আমরা কিছু কর্মসূচি রূপায়ণ করছি। সচেতনতা গড়ে তোলার জন্য যে কর্মসূচি নেওয়া হয়েছে তার অঙ্গ হিসেবে, আমাদের কর্মসূচিগুলির সঙ্গে বিভিন্নভাবে পঞ্চায়েতি রাজ প্রতিষ্ঠানগুলিকে যুক্ত করে এবং সেই সঙ্গে কৃষক সংগঠনগুলির সহযোগিতা নিয়ে আমরা জনসাধারণের অংশগ্রহণ সুনিশ্চিত করেছি। একেবারে গোড়ার দিকে সুদুর গ্রামাঞ্চলে লক্ষ্যাভিমুখি ক্যাম্প সংগঠিত করা হয়েছিল। সেখানে সরকারি কর্মকর্তারা, নির্বাচিত জনপ্রতিনিধিরা এবং গ্রামের দরিদ্র মানুষ কয়েকটা দিন একত্রে থেকেছেন, একই খাবার খেয়েছেন ও নিজেদের মধ্যে চিন্তাভাবনা ও তথ্যাদির আদানপ্রদান করেছেন। গ্রামের দরিদ্র মানুষদের তাদের নিজস্ব সমস্যার কথা তুলে ধরতে উৎসাহিত করা হয় ও সেইসঙ্গে তাদের অভিজ্ঞতা অনুযায়ী সেগুলির কিভাবে প্রতিকার করা যেতে পারে সে সম্পর্কে প্রস্তাব রাখতেও বলা হয়। তার ফলে গ্রামের দরিদ্র মানুষগুলির মধ্যে কেবল যে নূতন চেতনা গড়ে উঠেছে তাই নয়, ভূমি সংস্কারের সঙ্গে যে সব সরকারি কর্মকর্তা জড়িয়ে রয়েছেন তাদের মধ্যেও একটা নূতন সচেতনতা গড়ে উঠেছে। এছাড়া, ধনী ভূস্বামি তথা মহাজনদের নাগপাশ থেকে গ্রামের দরিদ্র মানুষদের মুক্ত করতে খাস জমির প্রাপক ও

বর্গাদারকে বাণিজ্যিক ব্যাঙ্কগুলির কাছ থেকে স্বল্পমেয়াদি ঋণের মতো প্রাতিষ্ঠানিক অর্থ যোগানোর ব্যবস্থা করেছি। এই বিকল্প প্রাতিষ্ঠানিক সহায়তা পদ্ধতি এই রাজ্যের ভূমি সংস্কার কর্মসূচির একটি লক্ষণীয় বৈশিষ্ট্য।

৪। আমাদের ভূমি সংস্কার কর্মসূচির মূল বিষয়গুলি একটি একটি করে তুলে ধরা হচ্ছে ঃ—

(১) ভূমি সংস্কার সংক্রান্ত বিধান প্রণয়ন করা ;

(২) সরকারি প্রশাসনযন্ত্রকে আরও কর্মতৎপর ও পুনর্বিন্যস্ত করা ;

(৩) উর্দ্ধসীমাতিরিক্ত জমি খাস করা ;

(৪) খাস কৃষিজমি বণ্টন করা ;

(৫) বর্গাদারদের নাম নথিভুক্ত করা ;

(৬) গ্রামের গৃহহীন ব্যক্তিদের জন্য বাস্তুজমির ব্যবস্থা করা ;

(৭) খাস জমি প্রাপক ও বর্গাদারদের জন্য বিকল্প ঋণসহায়তা সংক্রান্ত ব্যবস্থার উন্নয়ন এবং সহায়তামূলক ব্যবস্থা হিসাবে গ্রামীণ উন্নয়ন কর্মসূচিকে অনুসঙ্গী রূপে গড়ে তোলা ;

(৮) স্বত্বসংক্রান্ত নথি সংশোধন করা।

৫। ১৯৮১ সালে ভূমি সংস্কার আইনের এক সার্বিক সংশোধন করা হয়। কিন্তু সেই সংশোধনে রাষ্ট্রপতির সম্মতি পাওয়া যায় ১৯৮৬ সালে। কেন্দ্রীয় সরকারের পরামর্শ অনুযায়ী আমরা ঐ বছরেই অর্থাৎ ১৯৮৬ সালে ঐ সংশোধিত আইনের আরও সংশোধন করি, কিন্তু ঐ সংশোধনে রাষ্ট্রপতির সম্মতি পাওয়া গেল ১৯৮৯ সালে। এরূপ নিয়মাবলি ও প্রণয়ন করা হয়। কিন্তু আদালতে ঐ সব সংশোধনের বিরুদ্ধে বেশ কিছু রিট পিটিশন দাখিল হওয়ায় এবং প্রতিটি ক্ষেত্রেই আদালতের স্থগিতাদেশ থাকায়, ঐ সংশোধিত আইনের বাস্তব রূপায়ণ ব্যাহত হয়েছে। ঐ সব সংশোধনের ফলে সবধরনের জমিই জমি রাখার উর্ধ্বসীমা সংক্রান্ত আইনের আওতায় এসেছে। রাজস্ব আধিকারিকরা যাতে জমির বেনামি স্বত্ব সম্বন্ধে তদন্ত করতে পারেন। সেইজন্যও সংশোধিত আইনে ব্যবস্থা রাখা হয়েছে। এই সংশোধিত আইন বাস্তবে রূপায়িত হলে ভূমিহীন চাষীদের মধ্যে বণ্টনের জন্য অতিরিক্ত খাস কৃষিজমি পাওয়া যাবে।

এছাড়া ১৯৮১ সালে কলকাতা ঠিকা ভাড়াটিয়া (অধিগ্রহণ ও নিয়ন্ত্রণ) আইন প্রণয়নের মাধ্যমে আমরা হাওড়া ও কলকাতা শহরের জমিতে মধ্যস্বত্বের বিলোপ সাধন করেছি এবং ঠিকা প্রজা ও ভাড়াটিয়াদের আরও বেশি অধিকার দিয়েছি। কিন্তু কলকাতা হাইকোর্টের একটি রায়ের ফলস্বরূপ এই আইনের বাস্তব রূপায়ণের কাজও ব্যহত হয়েছে। হাইকোর্টের সেই রায়ের বিরুদ্ধে একটি সরকারি আপিল সুপ্রিম কোর্টে বিবেচনাধীন আছে।

৬। এ রাজ্যে ভূমি সংস্কার আইন প্রণয়নের ইতিহাসে ১৯৯১ সালের পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার ট্রাইব্যুনাল আইনটি এক দিকচিহ্ন হিসাবে গণ্য হবে। ভারতীয় সংবিধানের

৩২৩খ অনুচ্ছেদ অনুসারে এই আইনে জেলা ও রাজ্য স্তরে ট্রাইব্যুনাল গঠনের ব্যবস্থা হয়েছে। ভূমি সংস্কার সংক্রান্ত মামলা মোকদ্দমার ক্ষেত্রে এইসব ট্রাইব্যুনাল একান্ত নিজস্ব ক্ষেত্রাধিকার পাবে, আর আপিল করা যাবে শুধুমাত্র সুপ্রিম কোর্টে। এতে মামলার খরচ ও বিলম্ব অনেকটাই কমবে, আর গ্রামীণ দরিদ্র মানুষেরাও উপকৃত হবেন। এই আইনের আওতায় নিয়মাবলি প্রণয়নের কাজ চলছে।

৭। দরিদ্র গ্রামবাসী ও ভূমি সংস্কার প্রশাসনের মধ্যে যে দুস্তর মানসিক ব্যবধান ছিল তা অপসারিত করারই অঙ্গ হিসাবে পুনর্বিন্যাসের মাধ্যমে ভূমি সংস্কার প্রশাসনকে সুসংহত করে তাকে নিয়ে গিয়েছি পল্লীবাসিদের প্রায় দোরগোড়ায়। আগে, ভূমি সংস্কার প্রশাসন, ভূমি ব্যবস্থাপনা শাখা ও জরিপ ও ভূবাসন শাখা—এই দুটি পৃথক শাখার মাধ্যমে যে কাজ করেছিলেন তার বেশ কয়েকটি নিজেদের কর্ম এলাকা ছাড়িয়ে গিয়ে অন্যদের কর্ম-এলাকায় ঢুকে পড়ত। আমরা এই দুটি শাখাকে এক অভিন্ন কর্তৃত্বের অধীনে একত্রিত করে একটি সুসংবদ্ধ প্রশাসনিক কাঠামে গঠন করেছি এবং তা গ্রাম পঞ্চায়েত স্তর পর্যন্ত সম্প্রসারিত করেছি। এই পরিবর্তনের কাজ শুরু করা হয়েছিল ১৯৮৩ সালে। কিন্তু মুষ্টিমেয় কিছু কর্মী মামলা দায়ের করায় এই পরিবর্তন সাধনে প্রায় পাঁচ বৎসর বিলম্ব ঘটেছিল। যাই হোক, এখন প্রতিটি জেলাতেই এই প্রশাসনিক পুনর্বাসন ইতিমধ্যেই তাদের কাজ করে চলেছে। এখন আমি আশা করি এবং বিশ্বাস করি এই পুনর্বিন্যাসের ফলে এবং এই সভায় মাননীয় সদস্যদের সহযোগিতায় প্রশাসনিক কাজে আসবে নতুন উদ্যোগ ও গতি।

৮। আমাদের সাফল্যের কথা বলতে গিয়ে আমি প্রথমেই দুটি বিষয়ের উল্লেখ করতে চাই। তারমধ্যে একটি হল উর্ধ্ব সীমাতোরিক্ত জমি সরকারের ন্যস্তকরণ এবং অপরটি হল সরকারে ন্যস্ত জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন। আজ পর্যন্ত, এ রাজ্যে মোট প্রায় ১২.৬৭ লক্ষ একর কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে। সর্বভারতীয় নিরিখে এটি এক গর্ব করার মতো কৃতিত্ব। এই কর্মসূচি রূপায়ণের পথে কায়েমী স্বার্থবাদিরা প্রায়শই যে প্রবল প্রতিবন্ধকতা সৃষ্টি করে তার পরিপ্রেক্ষিতে এবং যে সমস্ত কর্মকাণ্ড এই কর্মসূচির সঙ্গে জড়িয়েছে তার বিচার করলে এই কর্মকৃতিত্বের পরিধি সম্পর্কে সম্যক একটি ধারণা করা যেতে পারে। এই কর্মসূচির রূপায়ণে যেসব পদক্ষেপ নিতে হয় তার মধ্যে রয়েছে যেসব পরিবারের উর্ধ্বসীমাতিরিক্ত জমি রয়েছে তাদেরকে চিহ্নিত করা, বেনামী জমি খুঁজে বের করা, উদ্বৃত্ত জমি আধা—বিচারবিভাগীয় পদ্ধতিতে নির্ণয় করা ও খাস জমির দখল নেওয়া। আলাদাভাবে নিষেধাজ্ঞায় প্রায়শই এই কর্মসূচির অগ্রগতি ব্যহত হয়েছে।

৯। খাস জমি যাতে প্রকৃতই ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয় তা সুনিশ্চিত করতে আমরা পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানগুলির সাহায্য ও সহযোগিতা নিয়েছি। এ পর্যন্ত মোট ৯.২০ লক্ষ একর খাস জমি ২০.০৮ লক্ষ কৃষকের মধ্যে বিলি করা হয়েছে। এদের মধ্যে শতকরা ৩৭ ভাগ তফসিলি জাতিভুক্ত এবং শতকরা ১৯ ভাগ তফসিলি-উপজাতিভুক্ত মানুষ। এ রাজ্যে যে পরিমাণ জমি বিলি করা হয়েছে তা সারা ভারতে বিলি জমির মোট পরিমাণের প্রায় এক পঞ্চমাংশ।

১০। আবার, পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানগুলির সহায়তায়, যে সমস্ত ন্যস্ত জমিকে অ-কৃষি জমি বলে নথিভুক্ত করা হয়েছিল সেগুলিকেও আমরা চিহ্নিত করে রাখছি। কালক্রমে ঐ

জমিগুলিই কৃষিযোগ্য হয়েছে বা সামাজিক উপযোগিতা রয়েছে এমন কোনও কাজে ব্যবহার করা হয়েছে। এরফলে দরিদ্র কৃষকদের মধ্যে বণ্টন করার জন্য জমি পাওয়া গেছে। এই চিহ্নিতকরণের কাজ থেমে নেই, তা চলছে।

কৃষি জমি বণ্টন ছাড়াও আমরা প্রায় ২.৫৮ লক্ষ কৃষিশ্রমিক, কারিগর এবং মৎস্যজীবীকে বাস্তু জমির মালিকানা স্বত্ব প্রদান করেছি। এদের মধ্যে শতকরা ৪.১৮ ভাগ তফসিলি জাতিভুক্ত এবং ১৫.৫ ভাগ তফসিলি উপজাতির মানুষ।

১১। বর্গাদারের নামে নথিভুক্ত করার জন্য আমাদের "অপারেশন বর্গা" নামে পরিচিত কর্মসূচির সাফল্যের কথা আজ সর্বজনবিদিত। বর্গাদারেরা আগে নিজের উদ্যোগে নাম নথিভুক্ত করতে দ্বিধাগ্রস্ত হতেন। কেননা, তাদের ভয় ছিল জমির মালিকেরা প্রতিশোধ নিতে পারেন। তাই অপারেশন বর্গায় আমরা বর্গাদারদের সমষ্টিগতভাবে এগিয়ে আসার ওপর জোর দিয়েছি। যেসব এলাকায় বহু সংখ্যক বর্গাদারের নাম নথিভুক্ত করা হয়নি বলে সন্দেহ হয়েছে সেসব জায়গায় আমরা সান্ধ্য সভার আয়োজন করেছি। সম্ভাব্য উপকারভোগী, সরকারি কর্মী, স্থানীয় নির্বাচিত প্রতিনিধি ও কৃষক সংগঠনগুলি এইসব সভায় মিলিত হতেন। আর ঐ সভায় আলোচনার ফলে বর্গাদারদের মনের দ্বিধাগ্রস্ত কেটে যায় এবং নিজেরাই নাম নথিভুক্ত করতে এগিয়ে আসেন। বেশির ভাগ বর্গার চুক্তি অলিখিত থাকার দরুন আমরা ভূমি-সংস্কার আইনের সংশোধন করেছিলাম। যে ব্যক্তি বৈধভাবে অন্য কোনও ব্যক্তির জমি চাষ করবেন তাকেই বর্গাদার বলে ধরতে হবে আর আমাদের আইনের সংশোধনের উদ্দেশ্য ছিল ঐ ধারণা সৃষ্টি করা। বর্গাদারদের নাম নথিভুক্ত করার ক্ষেত্রে যাতে দ্রুততর কোনও কর্মপন্থা নেওয়া হয় সেজন্য আমরা পশ্চিমবঙ্গ ভূমি-সংস্কার আইন ও ঐ আইনের আওতায় প্রণীত নিয়মাবলিতে ব্যবস্থাদিও রেখেছি। এইসব পদক্ষেপ নেওয়ার ফলে প্রায় ১৪.৩৯ লক্ষ বর্গাদারদের নাম নথিভুক্ত করা হয়েছে। এদের মধ্যে শতকরা প্রায় ত্রিশ ভাগ তফসিলি জাতিভুক্ত এবং শতকরা প্রায় বারো ভাগ তফসিলি উপজাতিভুক্ত মানুষ।

এই প্রসঙ্গে আমি একথাও উল্লেখ করতে চাই যে, বর্গাদাররা নাম নথিভুক্ত হওয়ার দরুন তাদের নিরাপত্তা সুনিশ্চিত হয়েছে জেনে গোপন রাখা ঊর্ধ্বসীমাতিরিক্ত জমির বিস্তারিত বিবরণ জানাতে আরও বেশি করে এগিয়ে আসছেন। স্বভাবতই তারা যে জমি চাষ করেন সেই জমির প্রকৃতি মালিকের পরিচয় সম্পর্কে পূর্ণ ধারণা তাঁদের রয়েছে। এইভাবে বর্গাদারের নাম নথিভুক্ত ঊর্ধ্বসীমাতিরিক্ত জমি চিহ্নিতকরণের প্রক্রিয়াকে সাহায্য করছে।

১২। এইভাবে কৃষিজমি বিতরণের কর্মসূচি গৃহহীনদের ব্যস্তু জমির স্বত্বাধিকার প্রদান করে, এবং বর্গাদারের নাম নথিভুক্তির মাধ্যমে গ্রামীণ দরিদ্র মানুষের মধ্যে ৩০.৫ লক্ষেরও বেশি মানুষকে প্রত্যক্ষভাবে উপকৃত করেছে। তাঁদের পরিবারের অন্যান্য সদস্যকে যদি হিসাবের মধ্যে আনা হয়, তাহলে দেখা যাবে যে এই কর্মসূচির দরুন উপকৃত মানুষের সংখ্যা প্রায় দু'কোটিতে পৌঁছেছে।

১৩। আমি আগেও উল্লেখ করেছি যে বর্গাদার ও খাস জমির পাট্টাদারদের রাষ্ট্রায়ত্ত বাণিজ্যিক ব্যাংক ও আঞ্চলিক গ্রামীণ ব্যাংকের মাধ্যমে অর্থ সাহায্যের কর্মসূচি আমরা

রূপায়িত করেছি। স্থানীয় পঞ্চায়েত সহায়তা পেতে পারেন এমন ব্যক্তির নাম সুপারিশ করছি। স্থানীয় পঞ্চায়েত সহায়তা পেতে পারেন এমন ব্যক্তির নাম সুপারিশ করেন এবং ভূমি সংস্কার বিভাগের কর্মচারিরা প্রয়োজনীয় কাগজপত্র তৈরি করেন। এই কর্মসূচি রূপায়িত করতে গিয়ে আমাদের বিপুল সংখ্যক মানুষকে স্বল্প ঋণ দেবার ব্যাপারে ব্যাংকগুলির চিরাচরিত কুণ্ঠা এবং ব্যাংক, সরকারি আধিকারিক ও পঞ্চায়েতগুলির কাজের মধ্যে সমন্বয়সাধনের সমস্যা দূর করতে হয়েছে। আজ পর্যন্ত এই কর্মপ্রকল্পের আওতায় ১৮.২০ লক্ষ ক্ষেত্রে ঋণ মঞ্জুর করা হয়েছে। এই কর্মসূচি ছাড়াও অন্যান্য বহু গ্রামীণ উন্নয়ন কর্মপ্রকল্পের ক্ষেত্রে সহায়তা প্রাপকদের নাম নির্বাচনে বর্গাদার ও খাস জমির পাট্টাদারদের অগ্রাধিকার দেওয়া হয়েছে।

১৪। শুধু কার্যকর ভূমি-সংস্কারের জন্যই নয়, অন্যান্য বিভাগের উন্নয়ন প্রকল্পসমূহের জন্যও স্বত্ব-সংক্রান্ত নথির হালনাগাদকরণ একান্ত প্রয়োজন। স্বত্বাধিকার নথি সংশোধনের যে প্রক্রিয়া বর্তমানে চলছে তার আওতায় এ পর্যন্ত ২৫৪০৭টি মৌজা সংক্রান্ত নথি চূড়ান্তভাবে প্রকাশ করা হয়েছে। অপর ৪৭৬৬টি মৌজাসংক্রান্ত নথিগুলি খসড়া আকারে প্রকাশিত হয়েছে এবং সেগুলি চূড়ান্ত প্রকাশের অপেক্ষায় রয়েছে। এই সমস্ত হালনাগাদ-করা নথি এবং সুসংহত প্রশাসনিক যন্ত্রের সাহায্যে আমরা রায়তি ব্যবস্থার প্রত্যাবর্তন সম্পূর্ণ করতে সক্ষম হব। পরীক্ষামূলকভাবে আমরা দুটি জেলায় ভূমি-সংক্রান্ত নথিসমূহ কমপিউটারে সংরক্ষিত করার কাজ আরম্ভ করেছি।

১৫। অন্যান্য আনুষঙ্গিক কর্মসূচির মধ্যে যেটি আমরা অদূর ভবিষ্যতে রূপায়িত করতে চাই সেটি হল ভূমি নিগম গঠন করা। অসুবিধার মধ্যে পড়ে যদি স্বল্প পরিমাণ জমির মালিকেরা জমি বিক্রি করেন তাহলে এই প্রতিষ্ঠান সেই জমি কিনে নেবার জন্য বর্গাদারদের ঋণ নেবে। এই কর্মসূচি রূপায়িত করতে গেলে যে পদ্ধতিগত এবং প্রশাসনিক জটিলতা দেখা দিতে পার তা কাটিয়ে ওঠা হচ্ছে।

১৬। সরকারি নীতিসমূহ রূপায়িত করার জন্য দক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে কর্মচারিদের প্রশিক্ষণের ব্যবস্থা করার দীর্ঘ ঐতিহ্য আমার বিভাগে রয়েছে। প্রশিক্ষণের উৎকর্ষ বৃদ্ধির জন্য মেদিনীপুর জেলার শালবনীতে গ্রামীণ পরিবেশে একটি বিশ্লেষণ, গবেষণা ও প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপন করা হয়েছে।

১৭। আমার বিভাগের অন্যতম গুরুত্বপূর্ণ কাজ হল উন্নয়ন প্রকল্পসমূহের জন্য জমি অধিগ্রহণ করা। বর্তমানে এই বিভাগে তিস্তা বাঁধ প্রকল্প, তাপবিদ্যুৎ প্রকল্পসমূহ, হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্প এবং বেশ কয়েকটি রেলওয়ে প্রকল্পের মতো বহু গুরুত্বপূর্ণ প্রকল্পের জন্য জমি অধিগ্রহণের কাজে ব্যাপৃত রয়েছে। বিভিন্ন উন্নয়ন কর্তৃপক্ষ ও পুরসভার জন্য ও জমি অধিগ্রহণের কাজ চলছে। ১৯৯১ সালে বিভিন্ন প্রকল্পের জন্য ৩.০৯ হাজার একর জমি অধিগৃহীত হয়েছে এবং তার দরুন ক্ষতিপূরণ বাবদ ৮.২৫ কোটি টাকা দেওয়া হয়েছে।

১৮। ইতিমধ্যেই বলা হয়েছে যে, কলকাতা হাইকোর্টের একটি রায়ের ফলে ১৯৮১ সালের কলকাতা ঠিকা ভাড়াটিয়া স্বত্ব (অধিগ্রহণ এবং প্রনিয়ম) আইন-এর রূপায়ণ দারুণভাবে

বাধাপ্রাপ্ত হয়েছে এবং এ সংক্রান্ত বেশ কিছু আপিল সুপ্রিম কোর্টে অমীমাংসিত অবস্থায় রয়েছে। তা সত্ত্বেও আমাদের বিভাগ বর্তমানে এই আইনের আওতায় ঠিকা ভাড়াটিয়ারা যে সমস্ত রিটার্ন দাখিল করেছেন সেগুলি সম্পর্কে প্রাথমিক তদন্ত শেষ করার কাজে নিযুক্ত রয়েছে।

১৯। ১৯৭৬ সালের শহরাঞ্চলীয় জমি (ঊর্ধ্বসীমা ও নিয়ন্ত্রণ) আইন অনুযায়ী শহরাঞ্চলে ফাঁকা জমির উপর ঊর্ধ্বসীমা আরোপ করা হয়েছে। ঊর্ধ্বসীমা বহির্ভুক্ত জমির মালিকরা যে রিটার্ন দাখিল করেছেন সেগুলি কম্পিটেন্ট অথরিটিরা অবিরত পরীক্ষা করে দেখছেন। এর ফলে আমরা এখন পর্যন্ত ১৭.৩৯ লক্ষ বর্গমিটার জমি সরকারে ন্যস্ত বলে ঘোষণা করতে পেরেছি। ন্যস্ত জমির কিছুটা বিভিন্ন সরকারি সংস্থা ও পৌরসভাকে দেওয়া হয়েছে।

২০। এই স্বল্প সময়ের মধ্যে আমার বিভাগের সমস্ত কাজকর্মের বিশদ বিবরণ দেওয়া সম্ভব নয়। সেইজন্য আমি শুধু সেই সমস্ত কাজকর্মেরই উল্লেখ করলাম যেগুলি গ্রামীণ দরিদ্র মানুষের আর্থ-সামাজিক উন্নয়নের দিকে লক্ষ্যবদ্ধ। আমরা গ্রামীণ দরিদ্র জনসাধারণের দুর্গতি দূর করতে এবং তাদের মধ্যে তাদের ন্যায্য এবং আইনসম্মত অধিকার সম্পর্কে চেতনা জাগ্রত করতে নিরলসভাবে চেষ্টা করে গেছি। এই লক্ষ্যে পৌঁছতে প্রশাসনিক দৃষ্টিভঙ্গিতে সুদূরপ্রসারি কিছু পদ্ধতিগত ও গুণগত পরিবর্তন সাধন করেছি। তাছাড়া গ্রামীণ দরিদ্র জনসাধারণকে আমরা তাদেরই কল্যাণের জন্য পরিকল্পিত ভূমি সংস্কারের বিভিন্ন কর্মসূচি রূপায়ণের কাজের সঙ্গে জড়িত করে নিয়েছি। আমাদের কর্মসূচির এটি একটি লক্ষ্যণীয় বৈশিষ্ট্য। এখন গ্রামবাসী দরিদ্র মানুষেরা তাদের অধিকার সম্পর্কে আরও বেশি সচেতন এবং এই সমস্ত অধিকার বজায় রাখতে তারা আরও বেশি আত্মপ্রত্যয়ী। তারা এও জানেন যে এই পৃথিবীতে মাথা গোঁজার একটু ঠাঁই করে নেওয়ার সংগ্রামে তাঁরা আর একলা নন। এখন তাঁদের পাশে রয়েছে প্রশাসনযন্ত্র, পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানগুলি এবং গ্রামীণ জনসাধারণের একটি বিরাট অংশ। বিভিন্ন ভূমি-সংস্কার কর্মসূচির সফল রূপায়ণে এই আত্মবিশ্বাসটিই বড় মূলধন হয়ে দেখা দিয়েছে। আশা ও আত্মবিশ্বাসের এই প্রাণবন্ত পরিবেশে সুদীর্ঘকাল ধরে বঞ্চিত কৃষিজীবী মানুষ ধীরে ধীরে সমাজের যথাযোগ্য স্থানে নিজেকে প্রতিষ্ঠিত করছে।

২১। এ পর্যন্ত যে সাফল্য পাওয়া গেছে তা বলার মতো হলেও এ বিষয়ে আত্মপ্রসাদ লাভের যে কোনও অবকাশ নেই, সে সম্পর্কে আমি অত্যন্ত সচেতন। এখনো বহু কাজ করতে বাকি রয়ে গেছে। ইতিমধ্যেই যে কাজ হাতে নেওয়া হয়েছে আমরা শুধু সেগুলিকেই সুসংবদ্ধ করব এবং সেগুলিকে এগিয়ে নিয়ে যাব তাই নয়, গ্রামীণ দরিদ্র মানুষের উপকারের জন্য পরিবর্তিত আইন বলিষ্ঠভাবে প্রয়োগের ব্যাপারে আমরা নিরন্তর প্রয়াসে বিরত হব না। শেষ করার আগে আমি এই সভার মাননীয় সদস্যবৃন্দ, বিভিন্ন পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠান এবং কৃষক সংগঠনকে আমার আন্তরিক কৃতজ্ঞতা জানাতে চাই, কারণ এঁদের ঐকান্তিক সহযোগিতা ছাড়া আমাদের সব প্রচেষ্টা অনেকটাই বিফলে চলে যেত। অতীতের মতো আগামী বছরেও তাঁদের কাছ থেকে সহযোগিতা পাব বলে আশা করি।

২২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে এই সভার ানীয় সদস্যবৃন্দকে ১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য ৭ নং এবং ৬১ নং দাবির অধীনে া মঞ্জুরির জন্য আমার বাজেট প্রস্তাব অনুমোদন করার অনুরোধ জানাচ্ছি।

## দাবী নং—৮

ানীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব দিচ্ছি যে, ৮ নং দাবির অন্তর্গত ্যখাত "২০০৩-স্ট্যাম্প ও রেজিস্ট্রেশন" বাবদ ব্যয় মেটাবার জন্য ১৯৯২-৯৩ আর্থিক ্রে ১৫,৩৩,৮৩,৯৯৯ (পনের কোটি তেত্রিশ লক্ষ তিরাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক। ার মধ্যে ভোট-অন একাউন্টে মঞ্জুরিকৃত ৩,৮৩,৪৬,০০০ (তিন কোটি তিরাশি লক্ষ ছেচল্লিশ জার) টাকাও ধরা আছে। মুখ্যখাত "২০৩০-স্টাম্প ও রেজিস্ট্রেশন"—অন্তর্গত স্ট্যাম্প ক্টি, রেজিস্ট্রেশন অ্যাক্ট তৎসঙ্গে প্রাসঙ্গিক অনান্য অ্যাক্ট যথা ওয়েস্ট বেঙ্গল ল্যাণ্ড রিফর্মস ক্টি, ট্রান্সফার অফ প্রপার্টি অ্যাক্ট প্রভৃতি পরিচালন ক্ষেত্রে এই অর্থ ব্যয় করা হবে।

রেজিস্ট্রেশন ডাইরেক্টরেট কৃত বিগত তিন বছরের কাজের একটি বিবরণী নিম্নে উল্লেখ া হল ঃ

| | |
|---|---|
| আনুমানিক আয় (১৯৯১-৯২) | ৪৪.০০ কোটি টাকা |
| আনুমানিক ব্যয় (১৯৯১-৯২) | ১২.৩৪ কোটি টাকা |
| যথার্থ আয় (১৯৯০-৯১) | ৩৯.২৮ কোটি টাকা |
| যথার্থ ব্যয় (১৯৯০-৯১) | ১১.৬৬ কোটি টাকা |

(২) রাজ্যের বিগত তিন বছরে মোট নিবন্ধিকরণ ঃ

| | |
|---|---|
| ১৯৮৯ | ১৬.২২ লক্ষ (আনুমানিক) |
| ১৯৯০ | ১৬.১০ লক্ষ (আনুমানিক) |
| ১৯৯১ | ১৫.৯০ লক্ষ (আনুমানিক) |

বিগত তিন বচরে আদায়িকৃত রেজিস্ট্রেশন ফি নিম্নে উল্লেখ করা হোল ঃ

| | |
|---|---|
| ১৯৮৮-৮৯ | ১৪.৬৭ কোটি টাকা (আনুমানিক) |
| ১৯৮৯-৯০ | ৩০.৮৮ কোটি টাকা (আনুমানিক) |
| ১৯৯০-৯১ | ৩৯.২৮ কোটি টাকা (আনুমানিক) |

প্রবল প্রচেষ্টা এবং কড়া নজরদারির ফলে গত তিন বছরে রেজিস্ট্রেশন ফি বাবদ আয় তকরা ১০০ ভাগ বাড়ানো সম্ভব হয়েছে।

(৩) রেজিস্ট্রেশন ফি বৃদ্ধির জন্য একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। ১৯৮৬

সালে "রেজিস্ট্রেশন ফি'র সারণির আংশিক পুনর্বিন্যাস করা হয়েছিল এবং স্ট্যাম্প ডিউটির হার বাড়ানো হয়েছিল ১৯৮৮ সাল থেকে।

(৪) বর্তমানে ২১৪টি রেজিস্ট্রেশন অফিস আছে। প্রতিটি রেজিস্ট্রেশন অফিসে নির্ধারিত ৫,০০০ নথির জায়গায় গড়ে ৭,৫০০ নথি নিবন্ধিভুক্ত করা হয়। কর প্রদানকারিদের আরও বেশি সেবাদানের উদ্দেশ্যে যুগ্ম এক্তিয়ারভুক্ত বর্তমান রেজিস্ট্রেশন অফিসগুলির বিভাজনের এবং কয়েকটি নতুন রেজিস্ট্রেশন অফিস স্থাপনের প্রস্তাব বিগত কিছুদিন ধরে সরকারের বিবেচনাধীন আছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে মুর্শিদাবাদ জেলার নবগ্রামে গত ১৯.২.৯২ তারিখ থেকে একটি নতুন রেজিস্ট্রেশন অফিস খোলা হয়েছে।

(৫) আধিকারিকদের সংখ্যাল্পতার দরুন কিছু অফিস আধিকারিকহীন হয়ে পড়েছে এবং কয়েকটি ক্ষেত্রে একই আধিকারিক দু'টি অফিসের দায়িত্বে আছেন। উক্ত পদগুলি পূরণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

(৬) ভাড়া করা অফিস-গৃহের কারণে ব্যাপক পৌনঃপুনিক ব্যয়ের সমস্যা সমাধানের জন্য বিভাগীয় নিজস্ব ভবন নির্মাণের প্রচেষ্টা হচ্ছে। ২১৪টি রেজিস্ট্রেশন অফিসের মধ্যে মাত্র ৪৬টি অফিস সরকারের নিজস্ব ভবনে রয়েছে। জলপাইগুড়ি সদর এবং ঝাড়গ্রাম রেজিস্ট্রেশন অফিসের জন্য সরকারি গৃহনির্মাণের কাজ সমাপ্ত হয়েছে এবং ভাঙ্গড় ও কালিয়াচক অফিসের জন্য অফিসগৃহ নির্মাণ এবং বর্ধমান সদরের জন্য রেকর্ডরুম নির্মাণের কাজ চলছে এবং হুগলি সদরের অফিসগৃহ নির্মাণের কাজ সমাপ্তির মুখে। হলদিবাড়ি, আরামবাগ এবং হাওড়া সদর-এর গৃহনির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে।

(৭) মস্ত জেলার উপচেপড়া রেকর্ডমরুগুলিতে পড়ে থাকা ক্রমবর্ধমান পুরনো অথচ স্থায়ী এবং অমূল্য রেকর্ডসমূহের যথোপযুক্ত সংরক্ষণের সমস্যার একটি স্থায়ী সমাধান খুঁজে পেতে সরকার নথিসমূহের মাইক্রোফিল্মিং-এর পদ্ধতি চালু করার কথা ভাবছেন। প্রস্তাবিত প্রকল্পটি যদি পুরোপুরি চালু করা যায় তাহলে স্থায়ী রেকর্ড সংরক্ষণের জন্য গৃহনির্মাণ মূলধনী-ব্যয় সংকোচ করা সম্ভব হবে।

(৮) দ্রুত রেজিস্ট্রেশন এবং রেজিস্ট্রিকৃত নথিগুলি জনসাধারণকে সরবরাহ করার উদ্দেশ্যে রেজিস্ট্রেশন পদ্ধতির ফাইলিং সিস্টেম নিম্নলিখিত ১০টি জেলায় চালু করা হয়েছে ২৪-পরগনা (দক্ষিণ), ২৪-পরগনা (উত্তর), রেজিস্ট্রার অফ অ্যাসুওরেন্সেস, কলকাতা, হাওড়া, নদীয়া, মুর্শিদাবাদ, বাঁকুড়া, হুগলি, কোচবিহার এবং জলপাইগুড়ি। বাকি ৭টি জেলার মধ্যে বর্ধমান এবং মেদিনীপুর বাদে পাঁচটি জেলাতে ওই একই ব্যবস্থা শীঘ্র চালু করার চেষ্টা করা হচ্ছে। যা হোক পুরনো পদ্ধতিতে রেজিস্ট্রিকৃত নথিগুলির নকল করার অনেক কাজ পড়ে থাকা এবং নতুন পদ্ধতির জন্য প্রাকপ্রয়োজনীয় কাজগুলি করে উঠতে না পারার জন্য নথিসমূহ দ্রুত হস্তান্তর করার প্রতিশ্রুতি প্রত্যাশানুযায়ী পালন করা যায়নি। বকেয়া কাজ সম্পূর্ণ করার উদ্দেশ্যে রাজ্যের বিভিন্ন অংশে নথিগুলি ইলেকট্রো-স্ট্যাটিক পদ্ধতিতে ছাপানোর কাজ চালু করা হয়েছে।

(৯) দলিলের অবমূল্যায়ন ও শুল্ক ফাঁকি রোধ করার উদ্দেশ্যে রেজিস্ট্রেশন ডাইরেক্টরেট অফিসে একটি "রেভিনিউ সেল" গঠন করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন রয়েছে এবং

কিভাবে এই প্রস্তাব কার্যকর করা যায় তার জন্য চিন্তা-ভাবনা করা হচ্ছে। স্ট্যাম্প জালিয়াতি সনাক্ত করার জন্য এই বিভাগ কর্তৃক কতকগুলো ব্যবস্থা নেওয়া হচ্ছে। এই সমস্ত কাজ সম্পূর্ণভাবে করা হলে স্ট্যাম্প ডিউটি এবং রেজিস্ট্রেশন ফি বাবদ সরকারের আয় অনেকাংশে বৃদ্ধি পাবে বলে আশা করা যায়।

(১০) জনগণ এবং জনপ্রতিনিধিদের দাবি বিবেচনাসাপেক্ষে অ্যাডভাইসারি কমিটির সুপারিশ অনুযায়ী মুসলিম সংখ্যাগরিষ্ঠ পুলিশ থানা এলাকায় নতুন মুসলিম ম্যারেজ রেজিস্ট্রার এবং কাজি নিয়োগের বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে। গত পাঁচ বছরে এ-রাজ্যে মুসলিম ম্যারেজ রেজিস্ট্রার এবং কাজির সংখ্যা ১২১ থেকে বেড়ে ১৬৫ হয়েছে। মুসলিম বিবাহ নিবন্ধিকরণ-সংক্রান্ত কাজের আয়তন ক্রমাগত বৃদ্ধি পেতে থাকায় একটি 'মুসলিম ম্যারেজ রেজিস্ট্রার সেল" গঠন করার প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীনে রয়েছে।

(১১) বিশেষ বিবাহ-আইনের ধারা অনুসারে মহকুমাভিত্তিক ম্যারেজ অফিসার নিয়োগের একটি প্রস্তাব সরকারের হাতে রয়েছে। এই প্রস্তাবটি রূপায়িত হলে যে-সমস্ত নাগরিক তাদের বিবাহ নিবন্ধিকরণে ইচ্ছুক তাদের প্রচুর সুবিধে হবে।

মহাশয়, এই বক্তব্য রেখে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

### দাবী নং—১২, ৭৭, ৭৮ এবং ৮০

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালের আর্থিক বছরে ১২ নং দাবি অধীন মুখ্যখাত "২০৪১—যানবাহনের উপর কর" খাতে ৩,৪৩,৩৯,০০০ (তিন কোটি তেতাল্লিশ লক্ষ ঊনচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯২ সালের মার্চ মাসে ভোট-অন্-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুর করা ৮৫,৮৫,০০০ (পঁচাশি লক্ষ পঁচাশি হাজার) টাকা।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালের আর্থিক বছরে ৭৭ নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫১—বন্দর ও আলোকস্তম্ভ" খাতে ৮৬,৩৬,০০০ (ছিয়াশি লক্ষ ছত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯২ সালের মার্চ মাসে ভোট-অন্-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জর করা ২১,৫৯,০০০ (একুশ লক্ষ ঊনষাট হাজার) টাকা।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালের আর্থিক বছরে ৭৮ নং দাবির অধীন মুখ্যখাতে "৩০৫৩—অসামরিক বিমান চলাচল" খাতে ৬০,৩০,০০০ (ষাট লক্ষ তিরিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯২ সালের মার্চ মাসে ভোট-অন্-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুর করা ১৫,১০,০০০ (পনেরো লক্ষ দশ হাজার) টাকা।

রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালের আর্থিক বছরে ৮০ নং দাবির অধীন মুখ্যখাত "৩০৫৫—সড়ক পরিবহন", "৩০৫৬—অন্তর্দেশীয়

জলপথ পরিবহন", "৫০৫৫—সড়ক পরিবহন বাবদ মূলধনী বিনিয়োগ", "৫০৫৬—অন্তর্দেশীয় জলপথ পরিবহন বাবদ মূলধনী বিনিয়োগ" এবং "৭০৫৫—সড়ক পরিবহন বাবদ ঋণ" খাতগুলিতে মোট ১১৩,৫৭,৬০,০০০ (একশত তের কোটি সাতান্ন লক্ষ ষাট হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এই টাকার মধ্যে রয়েছে ১৯৯২ সালের মার্চ মাসের ভোট-অন্-অ্যাকাউন্ট বাজেটে মঞ্জুর করা ২৮,৩৯,৪০,০০০ (আটাশ কোটি উনচল্লিশ লক্ষ চল্লিশ হাজার) টাকা।

এই প্রসঙ্গে আমার বিভাগের ১২, ৭৭, ৭৮ এবং ৮০ নং দাবিগুলির ব্যয়-বরাদ্দের প্রস্তাব উত্থাপন করতে গিয়ে আপনারা অনুমতি নিয়ে আমি পরিবহন দপ্তরের বিভিন্ন দিকের কার্যাবলির একটি সংক্ষিপ্ত বিবরণী আপনাদের সামনে পেশ করছি যদিও এই অল্প সময়ের মধ্যে বিস্তারিতভাবে সমস্ত দিকের কার্যাবলির বিবরণ দেওয়া সম্ভব নয়।

প্রথমেই আপনাদের জানাই যে অর্থনৈতিক অপ্রতুলতা, নানারূপ বাধা বিপত্তি এবং এদের সুনির্দিষ্ট উপসমের অভাবে এই বিভাগে কাজকর্ম বিশেষভাবে ব্যাহত হয়েছে। প্রচণ্ড জনসংখ্যা বৃদ্ধি, কলিকাতা মহানগরীর চতুস্পার্শ্বে শহর অঞ্চলের ক্রমাগত বিস্তার প্রভৃতি অসংখ্য সমস্যার সম্মুখীন বর্তমান বৎসরে আমাদের হতে হয়েছে। আমাদের সীমিত অর্থের সংস্থানের মধ্যেও বিভিন্ন সুনির্দিষ্ট প্রকল্প গ্রহণ এবং তাদের সুষ্ঠু রূপায়ণের মাধ্যমে আমরা গত বছর পরিবহন ব্যবস্থার কিছুটা অগ্রগতি অব্যাহত রাখতে পেরেছি। পরবর্তী অনুচ্ছেদগুলিতে এই কাজকর্ম সম্পর্কে কিছু বিবরণ আপনাদের সামনে উপস্থাপিত করছি।

**১. কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (সি. এস. টি. সি.)**

এই বৎসরেও কলকাতা রাষ্ট্রীয় পরিবহন সংস্থা বিভিন্ন স্থানে পরিষেবার মানের উন্নতিকল্পে কার্য চালিয়ে গিয়েছে। বর্তমান আর্থিক বৎসরে যোজনা খাতে দশ কোটি টাকা বরাদ্দ থাকা সত্ত্বেও মাত্র ২.৯৫ কোটি টাক মঞ্জুর করা সম্ভব হয়েছে। বর্তমান বৎসরে উক্ত সংস্থা পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক মারফৎ ঋণ গ্রহণ করে পঞ্চাশখানি মিডি বাস ক্রয় করেছে যেগুলি গত অক্টোবর মাস থেকে শহরতলির বিভিন্ন রুটে সন্তোষজনকভাবে চলাচল করছে। বর্তমান বৎসরে উক্ত সংস্থা পশ্চিমবঙ্গ সমবায় ব্যাঙ্ক মারফৎ ঋণ গ্রহণ করে আরও একশো পাঁচখানি নতুন একতলা বাস ক্রয় করতে সমর্থ হয়েছে। দৈনিক টিকিট বিক্রয়লব্ধ অর্থ থেকে রাজ্য সমবায় ব্যাঙ্কের ঋণ পরিশোধ করা হচ্ছে।

বর্তমানে দুরপাল্লার আসন সংরক্ষণ ব্যবস্থার উন্নতিকল্পে এসপ্ল্যানেড অঞ্চলে গননাকারি যন্ত্র (কমপিউটর) স্থাপন করে উক্ত সংস্থা এক সাহসি পদক্ষেপ গ্রহণ করেছে। দু'শো পঞ্চাশখানির বেশি দুরপাল্লার গাড়ি নিয়মিতভাবে এসপ্ল্যানেড থেকে যাতায়াত করে। গননাকারি যন্ত্র দ্বারা আসন সংরক্ষণ পদ্ধতি চালু করার ফলে দৈনিক বিক্রিত টিকিটের অর্থ এবং দৈনন্দিন কার্য পদ্ধতির হিসাব দরুন করা সম্ভব হয়েছে। তদুপরি বেলঘরিয়ায় অবস্থিত কেন্দ্রীয় ভাণ্ডারে অন্-লাইন গনন-যন্ত্র চালু করাতে দ্রব্যসমূহের গুণাগুণ বিচার ও সঠিক কর্মক্ষমতা নির্ধারণ করবার সুবিধা হয়েছে।

বর্তমান বৎসরে উক্ত সংস্থা আঠারোটি নতুন রুট শহরাঞ্চলে এবং সতেরটি দুরপাল্লার নতুন রুট পরিষেবার কাজে সংযোজন করেছে। ৩১শে মার্চ, '৯১ সালে উক্তসংস্থার বাসের সংখ্যা ছিল ১১৯৬ খানি। ৩১শে মার্চ, ১৯৯২ সালে মোট বাসের সংখ্যা দাঁড়িয়েছে ১২৩৫

খানি। এই সংস্থার সার্বিক উন্নতি ও কার্যের ধারা অব্যাহত রাখতে ১৯৯২-৯৩ সালে আর্থিক বছরে মোট ১০৪৪ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

**১. উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এন. বি. এস. টি. সি.)**

১লা এপ্রিল, ১৯৯১ সালে এই সংস্থার বাসের সংখ্যা ৮০৩ খানি ছিল। আশা করা যায় এই সংস্থার গাড়ির সংখ্যা ১৯৯১-৯২ সালের শেষে ৯০০টি হবে। বার্ষিক যোজনা 'বরাদ্দ' খাতে ছয় কোটি টাকা থাকলেও অদ্যাবধি এই সংস্থা ২ কোটি টাকা বরাদ্দকৃত অর্থ হাতে পেয়েছে। এই আর্থিক বৎসরে এই সংস্থা নিজ অর্থ হতে ৪৫ খানি নতুন বাস ক্রয় করে রাস্তায় বের করেছে। এই সংস্থা পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক হতে ৪ কোটি ১২ লক্ষ ৫০ হাজার টাকা ঋণ গ্রহণ করবার প্রস্তাব করেছে যা থেকে করেছে যা থেকে একশত খানি নতুন বাস কেনা হবে। এতদ্‌সংক্রান্ত আনুষঙ্গিক প্রক্রিয়া ও অন্যান্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং সেইমতো নতুন বাস কেনার বরাদ্দ দেওয়া হচ্ছে। আশা করা যায় ১৯৯২-৯৩ সালে এই বাসগুলি রাস্তায় বার করা যাবে। এই সংস্থাটি কর্মপরিধির সমস্ত দিকে ক্রমবর্ধমান উন্নতি লক্ষ্যণীয়। এই বৎসরে রানাঘাটে ২০তম ডিপোর উদ্বোধন করা হয়। এর ফলে দক্ষিণবঙ্গের জেলাগুলিতে এই সংস্থার সম্প্রসারণ ঘটানো সম্ভব হবে। দিনহাটায় ডিপো স্থাপন প্রায় শেষ পর্বে পৌছেছে। ইসলামপুর বাস গুমটির কাজ সম্পূর্ণ হয়েছে এবং তা বর্তমানে চালু হয়েছে। কৃষ্ণনগরে জাহাঙ্গিরপুরে যে জমির উপরে বাস স্ট্যান্ড স্থাপনের প্রস্তাব আছে সেই জমি সংক্রান্ত কোর্ট-কেসের সম্প্রতি মীমাংসা হয়েছে। এই নিগম তাদের কর্মশালার আধুনিকিকরণ এবং বিভিন্ন সরঞ্জাম স্থাপনের ব্যাপারে দায়িত্ব নেওয়ার জন্য সি. আই. আর. টি., পুণাকে প্রস্তাব দিয়েছে।

**৩. দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা (এস. বি. সে. টি. সি.)**

দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থা বর্তমান বৎসরে চরম আর্থিক সংকটের মধ্যেও সার্বিক উন্নতি এবং বিভিন্ন স্থানে পরিষেবার মানের উন্নতিকার্য যথাযথভাবে সুসম্পন্ন করেছে। ১৯৮৯-৯০ সালে এই সংস্থার বাসের সংখ্যা ছিল ২২৫ খানা। তা থেকে ১৯৯১ সালের ১ লা এপ্রিল বাসের সংখ্যা বেড়ে দাঁড়ায় ৫২১টি। বর্তমানে মোট বাসের সংখ্যা বৃদ্ধি পেয়ে ৫৬৭ খানি হয়েছে। এর মধ্যে ১৪৯ খান মিডি বাস কলকাতা শহরাঞ্চলে এবং সন্নিহিত জেলাসমূহে নিয়মিতভাবে চলাচল করে। পূর্বতন বৎসরে কিলোমিটার চলাচলের পরিমাণ ছিল ১৪৭.১১ লক্ষ কিন্তু বর্তমান বৎসরের ৩১শে জানুয়ারি, ১৯৯২ তারিখ পর্যন্ত তা বৃদ্ধি পেয়ে ২২১.৭৫ লক্ষ কিলোমিটার হয়েছে। ১৯৯১-৯২ সালে যোজনা খাতে মোট ৬০০ লক্ষ টাকা বরাদ্দ ছিল কিন্তু আর্থিক সংকটের জন্য এখন পর্যন্ত মাত্র ২০০ লক্ষ টাকা মঞ্জুর করা সম্ভব হয়েছে। নিদারুণ এই অর্থ সংকটের জন্য নতুন নতুন বাস ক্রয় করা এবং বাঁকুড়া বর্ধমান ও পুরুলিয়া ডিপো নির্মাণের কাজ বিশেষভাবে ব্যাহত হয়েছে। দুর্গাপুর কেন্দ্রীয় ডিপোর আংশিক নির্মানকার্য সম্পন্ন হয়েছে। বর্তমান বৎসরে এই সংস্থা তার কেন্দ্রীয় দুর্গাপুরস্থ দপ্তরে সুষ্ঠুভাবে হিসাব-নিরীক্ষার কাজ, যন্ত্রাংশের গুণাগুণ বিচার এবং সর্বোপরি দৈনিক কাজকর্মের পরিমাণগত বিচার করবার নিমিত্ত গননাকারি (কমপিউটার) যন্ত্র চালাবার কেন্দ্র স্থাপন করেছে। বর্তমানে এই সংস্থা ব্যারাকপুর, টিটাগড়, হাবড়া, সল্টলেক, দিঘা, আরামবাগ, বিষ্ণুপুর, শিলিগুড়ি এবং বোলপুরে নতুন ডিপো নির্মাণের কাজ হাতে নিয়েছে।

আর্থিক সংকটের জন্য উক্ত সংস্থা বর্তমান বছরে বহিরাগত ঋণদানকারি সংস্থা হতে ঋণ গ্রহণ করবার জন্য 'হাডকো', পশ্চিমবঙ্গ রাষ্ট্রীয় সমবায় ব্যাঙ্ক এবং পিয়ারলেস জেনারেল ফাইনান্স এবং ফিনান্সিয়াল কর্পোরেশন হতে ঋণ গ্রহণ করবার প্রস্তাব দিয়েছেন, যাতে এই সংস্থা তার কার্যকলাপের সার্বিক বিস্তার সাধন করতে পারে।

**৪. পরিবহন কার্য রূপায়ণ উন্নয়ন কর্মসূচি**

এই খাতে বার্ষিক যোজনা প্রকল্পে ২৯১ লক্ষ টাকা ধরা হয়েছিল। এই খাতে বিগত কয়েক বৎসর যাবৎ বিভিন্ন সড়ক উন্নয়ন এবং তাতে যান চলাচলের উন্নয়নের জন্য যে সমস্ত যান্ত্রিক কার্য-ব্যবস্থা প্রয়োজন তাও করা হচ্ছে এর বার্ষিক পরিকল্পনা বরাদ্দ হতে। কিন্তু প্রচণ্ড আর্থিক অনটনের জন্য এই খাতে কাজ বিশেষভাবে ব্যাহত হয়েছে। ১৯৯১-৯২ সালে ২৯১ লক্ষ টাকা বরাদ্দকৃত অর্থের মধ্যে মাত্র ৮৩.৫৩ লক্ষ টাকা এ পর্যন্ত পাওয়া গিয়েছে। বিভিন্ন কার্য সম্পাদনের সংস্থাগুলি শেষ পর্যন্ত কত টাকা এ বৎসর পাবে তা সঠিকভাবে বর্তমানে বলা সম্ভব হচ্ছে না।

শিয়ালদহের প্রাচী প্রেক্ষাগৃহের সম্মুখস্থ পথচারিদের জন্য নির্মিত উড়ালপুলের কাজ এই প্রকল্পে সম্পূর্ণ হয়েছে। মৌলালির নিকট এ. জে. সি. বোস রোডের সংযোগস্থলে কাজ আংশিকভাবে সম্পূর্ণ হয়েছে। অবশিষ্ট পরিসর বৃদ্ধির কাজ হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পে ভি. আই. পি. এবং সি. আই. টি. রোডের সংযোগস্থলে ট্রামের সংরক্ষিত রাস্তা অসংরক্ষিত করবার কাজ হাতে নেওয়া হয়েছে।

**৫. জেলা শহর ও মহকুমা শহরগুলিতে বাস স্ট্যান্ড নির্মাণ প্রকল্প**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এই বিভাগ বাৎসরিক যোজনার অন্তর্গত প্রকল্পগুলির মাধ্যমে জেলা মহকুমা শহরগুলিতে এবং কিছু প্রধান প্রধান শহরে যাত্রী সাধারণের সুখ-স্বাচ্ছন্দ্যের ব্যবস্থাসহ আধুনিক বাস স্ট্যান্ড নির্মাণ করছে।

তবে ১৯৯১-৯২ বৎসরে ব্যয় সংকোচনের জন্য এই খাতে সম্পূর্ণ টাকা পাওয়া যায়নি। বাজেট বরাদ্দকৃত ৯৫ লক্ষ টাকার মধ্যে মাত্র ১৮.৫২ লক্ষ টাকা জেলাগুলির বিভিন্ন শহরে বাস স্ট্যান্ড নির্মাণ ও উন্নয়ন বাবদ পাওয়া গেছে।

বর্তমান আর্থিক বৎসরে বোলপুর, গঙ্গারামপুর (পঃ দিনাজপুর), বহরমপুর, নবদ্বীপ ও আরামবাগ বাস স্ট্যান্ড নির্মাণকল্পে টাকা দেওয়া হয়েছে। এর মধ্যে নবদ্বীপ ও আরামবাগ বাস স্ট্যান্ড চালু আছে। বোলপুর বাস স্ট্যান্ডের কাজ শেষ হওয়ার মুখে ও বাস স্ট্যান্ডটি বর্তমানে আংশিকভাবে চালু হয়েছে। বহরমপুর বাস স্ট্যান্ডের কাজও সমাপ্তির পথে।

**৬. পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগম**

পশ্চিমবঙ্গে অন্তর্দেশীয় জল পরিবহন নিগমের জলপথ পরিবহন ছাড়াও জলপথের পরিপূরক বাস সার্ভিস চালাবার পরিকল্পনার সাথে সঙ্গতি রেখে এই নিগমের নাম পরিবর্তন করে পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগম রাখা হয়েছে। এই নিগম ইতিমধ্যে এই উদ্দেশ্যে ৮টি বাসের চেসিস সংগ্রহ করেছে এবং বডি বিল্ডিং-এর কাজ চলছে। এই নিগম পানিহাটি, কোন্নগর, বোটানিক্যাল গার্ডেন, খিদিরপুর এবং স্ট্যান্ড রোডে কেন্দ্রপোষিত প্রকল্প হিসাবে

নূতন জেটি নির্মাণের কাজ আরম্ভ করার উদ্যোগ নিয়েছে। আর্থিক অসুবিধার জন্য আজ পর্যন্ত পরিকল্পনাখাতে বরাদ্দকৃত ৩৬৭ লক্ষ টাকার মধ্যে মাত্র ৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

বর্তমান বছরেই এই নিগম লট ৮, কচুবেরিয়া এবং হলদিয়ার মধ্যে যাত্রী পরিবহন শুরু করেছে সুন্দরবনের সঙ্গে কলকাতার সংযোগ স্থাপনের কাজের অংশ হিসাবে হাসানাবাদে এবং তার বিপরীত দিকে ৯০ লক্ষ টাকা ব্যয়ে আর. সি. সি. স্লিপওয়ে-কাম-পারমানেন্ট জেটির কাজ হাতে নেওয়া হয়েছে। ডুলডুলি এবং নেবুখালিতে মাল ও যাত্রী পরিবহনের জন্য উপযুক্ত জেটি তৈরির প্রস্তাব করা হয়েছে। এই কাজ আরম্ভ করার পূর্বে 'মেসার্স রাইটস'-এর মাধ্যমে হাইড্রোলজিক্যাল, মরফোলজিকাল ও জিও-টেকনিক্যাল বিষয়ে পরীক্ষাদি করার ব্যবস্থা হচ্ছে।

### ৭. জনযান বিভাগের আধুনিকিকরণ এবং মোটরযান তথ্যদির যন্ত্র গাণনিকীকরণ

১৯৯১ সালের জানুয়ারিতে জনযান বিভাগে প্রথম অভিমুখি যন্ত্র গাণনিক পদ্ধতি চালু করা হয় এবং কলকাতা জনযান বিভাগের আটটি কাউন্টার-এর মাধ্যমে পরিবহন কর নিয়মিতভাবে আদায় করা হচ্ছে।

এই পদ্ধতি অপরিবহন-যান এর ক্ষেত্রে সম্প্রসারিত হচ্ছে। বর্তমান আর্থিক বছরে কলকাতা জনযান বিভাগের জন্য ২২.৯৪ লক্ষ টাকা ব্যয়ে কম্পিউটার হার্ডওয়ার-এর সুযোগ-সুবিধার ব্যবস্থা করা হয়েছে। এই পদ্ধতি সংস্থাপনের জন্য এন. আই. সি, পশ্চিমবঙ্গকে অনুরোধ জানানো হয়েছে। অপরিবহন যান এর সাথে সাথে পারমিট ইস্যু এবং নব-নথিভূক্তকরণের ক্ষেত্রেও এই পদ্ধতি সম্প্রসারণ করার প্রস্তাব করা হয়েছে।

হাওড়া জেলার আঞ্চলিক পরিবহন আধিকারিকের কার্যালয়ে অভিমুখি যন্ত্র-গাণনিক পদ্ধতির প্রবর্তন হয়েছে ১৯৯১ সালের ডিসেম্বর মাসে।

বর্তমানে জনযান বিভাগ, কলকাতা এবং দক্ষিণ ২৪-পরগনা ও হাওড়ার আঞ্চলিক পরিবহন আধিকারিক-এর কার্যালয়ের মাধ্যমে ধাতব পাতে তৈরি গাড়ি চালনার অনুমতিপত্র প্রদানের ব্যবস্থা করা হচ্ছে। এবং এগুলি সুষ্ঠুভাবে কাজ করছে।

জনযান বিভাগ, কলকাতা এবং হাওড়ার আঞ্চলিক পরিবহন আধিকারিক-এর কার্যালয়ে অভিমুখি যন্ত্র-গাণনিক ব্যবস্থার প্রচলন একাধারে প্রশাসনকে কর আদায়ের ব্যবস্থাপনায় উন্নতি ঘটাতে সক্ষম করেছে এবং অপরপক্ষে সাধারণ মানুষের হয়রানি লাঘব করেছে।

### ৮. দূষণ নিয়ন্ত্রণ ব্যবস্থা

যানবাহন থেকে নির্গত ধোঁয়া দ্বারা বায়ু দূষণ নিয়ন্ত্রণের জন্য পরিবহন দপ্তরের পক্ষ থেকে অবিরত প্রচেষ্টা চালানো হচ্ছে। বায়ু দূষণ কমানোর জন্য ইতিমধ্যেই এই দপ্তর ১৪টি গ্যাস অ্যানালাইজার ও 'স্মোক মিটার' কিনে কলকাতা ট্রাফিক পুলিশ, কলকাতা রাষ্ট্রীয় পরিবহন নিগম, দক্ষিণবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন নিগম, জনযান অধিকর্তা, ২৪ পরগনা উত্তর ও দক্ষিণ, হাওড়া, বর্ধমান (আসানসোল ও রাণিগঞ্জ), কুচবিহার, দার্জিলিং (শিলিগুড়ি) প্রমুখ অফিসসমূহ এবং জেলাগুলিকে প্রদান করেছে। এছাড়া কলকাতা ও হাওড়ায় যানবাহন থেকে

নির্গত ধোঁয়া বায়ু দূষণের নির্দিষ্ট স্তর অতিক্রম করছে কিনা পরিমাপের জন্য বেসরকারি পর্যায়ে ৫৬টি অটো এমিসন টেস্টিং সেন্টার স্থাপনের অনুমতি ইতিপূর্বে প্রদান করা হয়েছে অন্যান্য জেলাগুলিতেও এ ধরনের পরীক্ষা কেন্দ্র স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে। কেন্দ্রীয় মোটরযান নিয়মাবলি এবং পশ্চিমবঙ্গ মোটরযান নিয়মাবলির বিধিসমূহ এ বিষয়ে যথাযথ মানা হচ্ছে কি-না দেখার জন্য এই দপ্তরের মোটর ভিহিকেলস্ ইন্সপেক্টর এবং পুলিশের পক্ষ থেকে যৌথভাবে প্রায়শঃই অভিযান পরিচালনা করা হয়ে থাকে।

পশ্চিমবঙ্গ মোটরযান নিয়মাবলি অনুযায়ী শংসাপত্র না থাকার জন্য বিগত ১৯৯১ সালে ৯৬৩৫ জন গাড়ির মালিকের বিরুদ্ধে আদালতে মামলা দায়ের করা হয়েছে এবং এই নিয়মাবলি লংঘনের দায়ে জরিমানাস্বরূপ মোট ৩,৮৭,৩৬০ টাকা আদায় করা হয়েছে।

**৯. অসামরিক বিমান চলাচল সংস্থা (বিমান চালনা প্রশিক্ষণ কেন্দ্র, বেহালা)**

১৯৯১-৯২ সালে বেহালা বিমান চালনা প্রশিক্ষণ কেন্দ্রের উন্নতিকল্পে ৩০.০০ লক্ষ টাকা যোজনা খাতে বরাদ্দ থাকা সত্ত্বেও অর্থনৈতিক সংকট ও বাধা-বিপত্তির জন্য মাত্র ৪.৭৯ লক্ষ টাকা মঞ্জুর করা সম্ভব হয়েছে। বর্তমান রানওয়ে উন্নতি এবং তার সম্প্রসারণের কাজ আংশিকভাবে সম্পূর্ণ হয়েছে। অর্থ সংকুলান হলে আগামী বৎসরে অসম্পূর্ণ রানওয়ের কাজ এবং বিমান ইত্যাদি রাখবার স্থানের কাজ ও 'সেসনা'-বিমানের জন্য অতিরিক্ত একটি এঞ্জিন এবং একটি চতুর্থ বিমান 'ভেল হইতে ২৮ লক্ষ টাকা ব্যয়ে ক্রয় করার প্রস্তাব আছে। উক্ত সংস্থার পক্ষে চতুর্থ বিমানটি ক্রয় করার প্রস্তাব এখন রাজ্য যোজনা পর্ষৎ-এর বিবেচনাধীন আছে।

গত ১৯৯১ সালের এপ্রিল থেকে বর্তমান বৎসরে ফেব্রুয়ারি পর্যন্ত ৫০১ ঘণ্টার বিমান চালনা প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ১৯৯১-৯২ সালে ২০ (কুড়ি) জন শিক্ষার্থী বিমান চালনার প্রশিক্ষণ নিয়েছেন। বাণিজ্যিকভিত্তিক পাইলট লাইসেন্স (সি. পি. এল.) দুই জন শিক্ষার্থীকে এবং ৭ জন শিক্ষার্থীকে বে-সরকারিভিত্তিক পাইলট লাইসেন্স দেওয়া হয়েছে। আশা করা যায় পরবর্তী ৭ জনের অধিকাংশ সি. পি. এল. ট্রেনিং অধিগ্রহণ করবেন।

আগামী বৎসরে আরও ৭ জন শিক্ষার্থীকে নেওয়ার প্রস্তাব বিবেচনাধীন আছে, যার ১ জন তফসিলি জাতিভুক্ত, ১ জন তফসিলি উপজাতিভুক্ত এবং ১ জন মহিলা শিক্ষার্থী হবেন।

**১০. সোলেসিয়াম ফান্ড প্রকল্প এবং অন্যান্য দুর্ঘটনা-সাহায্য প্রকল্প ইত্যাদি ট্যাক্সি বিমা**

১৯৮৮ সালে নূতন মোটরয়ান আইন চালু হওয়ায় সোলেসিয়াম ফান্ড প্রকল্পে মোটর দুর্ঘটনায় পতিত ব্যাক্তিদের পরিবারর্গকে ক্ষতিপূরণ বাবদ দেয় অর্থপ্রদানের দায়িত্ব সাধারণ বিমা নিগমের উপর অর্পণ করা হয়েছে।

**পথ-দুর্ঘটনা কল্যাণ তহবিল**

● মোটর দুর্ঘটনায় পতিত ব্যক্তিদের পরিবারবর্গকে ক্ষতিপূরণ প্রদানের জন্য রাজ্য সরকারের অধীনে পথ-দুর্ঘটনা কল্যাণ তহবিল নামে একটি পৃথক প্রকল্প আছে। গত ১লা এপ্রিল, ১৯৯১ সাল থেকে রাজ্য সরকার এই ধরনের দুর্ঘটনাজনিত মৃত্যুর ক্ষেত্রে অর্থপ্রদানের

পরিমাণ দুই হাজার টাকার পরিবর্তে পাঁচ হাজার টাকা করেছে। ১৯৯১-৯২ সালে ক্ষতিপূরণ বাবদ ৫৫.০০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৯০-৯১ সালে এর পরিমাণ ছিল ৩৭.৭৩ লক্ষ টাকা।

কলকাতা ও পার্শ্ববর্তী জেলাসমূহে মোটরযান (মিটার ট্যাক্সি) চালকদের জন্য বাহ্যিক হিংসাত্মক ঘটনা অথবা অজ্ঞাত কারণবশত দুর্ঘটনাজনিত ব্যক্তিগত আঘাত অথবা মৃত্যুর ক্ষেত্রে রাজ্য সরকার ১লা এপ্রিল, ১৯৯১ তারিখ থেকে দুর্ঘটনা জনবিমা প্রকল্প চালু (Group Personal Acident Policy Scheme) করেছে।

এই প্রকল্প অনুযায়ী এই ধরনের দুর্ঘটনাজনিত মৃত্যুর ক্ষেত্রে মৃত ট্যাক্সি চালকের নিকট আত্মীয়কে ৫০ হাজার টাকা প্রদানের সংস্থান রাখা হয়েছে। বর্তমান বৎসরে একটি মাত্র ক্ষেত্রে জীবনবিমা নিগমের কাছে এ-সংক্রান্ত ক্ষতিপূরণ দাবি করা হয়েছে।

পর্যাপ্ত পরিমাণ অর্থ পাওয়া গেলে উক্ত পরিকল্পনাটি পুনরায় নবীকরণের প্রস্তাব বিবেচনা করা যেতে পারে।

**১১. রাজ্য পরিবহন কর্তৃপক্ষ, পশ্চিমবঙ্গ**

নতুন মোটরয়ান আইন ১৯৮৮, কেন্দ্রীয় মোটরয়ান আইন, ১৯৮৯ এবং বঙ্গীয় মোটরযান আইন ১৯৮৯, ১৯৯০ সাল থেকে বলবৎ হয়। রাজ্য পরিবহন কর্তৃপক্ষ এই নূতন আইন ও বিধি অনুযায়ী রাজ্যের সাধারণ যাত্রীদের পরিবহনের পর্যাপ্ত সুযোগ-সুবিধা দানের ব্যাপারে প্রয়োজনীয় তদারককারির ভূমিকা পালন করে যাচ্ছে না।

রাজ্য সরকার ইতিপূর্বে বিভিন্ন আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষের (আর. টি. এ.) উপর রাজ্যের অনুমতি ব্যতিরেকে নূতন পারমিট অনুমোদনের বিষয়ে নিয়ন্ত্রণ আরোপ করেছিলেন। এই ধরনের অনেকগুলি প্রস্তাব রাজ্য সরকার পেয়েছিলেন। প্রান্তীয় অঞ্চলে নূতন বাস রুট চালু করার জন্য বিভিন্ন আঞ্চলিক পরিবহন কর্তৃপক্ষকে এই প্রস্তাব অনুযায়ী বেশির ভাগ ক্ষেত্রেই বেসরকারি মালিকানাধীনে রুট পারমিট দেওয়া হয়েছে।

বিভিন্ন প্রয়োজন মেটানোর জন্য সিকিম সরকারের সঙ্গে আন্তঃরাজ্য চুক্তির আংশিক সংশোধন করা হয়েছে। কলিকাতা-গ্যাংটকের উভয়দিক থেকে পারস্পরিক চুক্তির ভিত্তিতে সরাসরি এক্সপ্রেস বাস চালু করা হয়েছে। উড়িষ্যা এবং পশ্চিমবঙ্গের মধ্যে কতকগুলি নূতন রুট এবং চালু রুটে কতকগুলি ট্রিপের সংখ্যা বৃদ্ধি করে একটি পরিপূরক পারস্পরিক চুক্তি সম্পাদন করা হয়েছে।

১৯৯১-৯২-তে আন্তঃআঞ্চলিক এবং আন্তঃরাজ্য পারমিটের মঞ্জুরির তালিকা

| ১। স্টেজ ক্যারেজ পারমিট | আন্তঃআঞ্চলিক অস্থায়ী পারমিট | আন্তঃরাজ্য অস্থায়ী পারমিট | আন্তঃআঞ্চলিক স্থায়ী পারমিট | আন্তঃরাজ্য স্থায়ী পারমিট | মোট |
|---|---|---|---|---|---|
| ক) রাজ্য পরিবহন সংস্থাকে মঞ্জুর করা হয়েছে | ৩২ | ৪০ | ২ | ৯ | ৮৩ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| খ) অন্যান্যদের মঞ্জুর করা হয়েছে | ৭৯ | ২২ | ৩ | ২ | ১০৬ |

২। বিশেষ এবং অন্যান্য অস্থায়ী পারমিট, মাল পরিবহনের গাড়ি সহ — মোট ৪০,৮০০

(খ) জাতীয় পারমিট

১৯৯১-৯২ সালে রাজ্য পরিবহন কর্তৃপক্ষ কর্তৃক মঞ্জুরীকৃত পারমিট ঃ

| | |
|---|---|
| (১) পণ্য পরিবহনের যানসহ বিশেষ এবং অন্যান্য অস্থায়ী পারমিট | ৪০,৮০০ |
| (২) সারা বাংলা পর্যটন ট্যাক্সি পারমিট (এ পর্যন্ত সর্বমোট ৫,১৭০) | ২৫৭ |
| (গ) সারা ভারত পর্যটন ট্যাক্সি (এ পর্যন্ত সর্ব মোট পারমিট = ৭৫) | ১৪ |
| (ঘ) সারা বাংলা পর্যটন বাস পারমিট (এ পর্যন্ত সর্ব মোট = ৩১) | ৭ |
| (ঙ) সারা ভারত পর্যটন বাস পারমিট (এ পর্যন্ত সর্ব মোট = ১৩) | ২ |
| (চ) জাতীয় পারমিট (পণ্য পরিবহন যানের জন্য) (এ পর্যন্ত সর্ব মোট = ১৩,৭২৭) | ২,৭৫০ |

১২. মোটরযান রাজস্ব সংগ্রহ ও নির্বহন ক্রিয়াকলাপ

১৯৯১-৯২ সালে কলিকাতা এবং তৎসংলগ্ন জেলাগুলিতে নির্বহন ব্যবস্থাকে (এনফোর্সমেন্ট মেশিনারি) সুদৃঢ়ভাবে উজ্জীবিত করা হয়। ১৯৮৯-৯০ সালে মোটরাযান কর সংগ্রহের পরিমাণ ছিল ৫৪.০৮ কোটি টাকা, ১৯৯০-৯১ এ তা বৃদ্ধি পেয়ে দাঁড়ায় ৭৪.১০ কোটি টাকা। পূর্বতন বৎসরের সমতা বজায় রাখার পরিপ্রেক্ষিতে আরও ব্যাপকভাবে মোটরযান সংক্রান্ত হানার পদক্ষেপ গ্রহণ করা হয়। বর্তমান বৎসরে উক্ত কর সংগ্রহের পরিমাণ ৮০ কোটি টাকা ছাড়িয়ে যাবে বলে অনুমান করা হচ্ছে।

নির্বহনের কার্যকলাপ জোরদার করার লক্ষ্যে অর্থদপ্তর ৪ জন মোটরযান পরিদর্শক এবং ১ জন গ্রুপ-ডি কর্মচারী নিয়ে গঠিত দুটি ভ্রাম্যমান দল (মোবাইল স্কোয়াড)র গঠন করার ব্যাপারে এই বিভাগের প্রস্তাবের সাথে একমত হন। তারই পরিপ্রেক্ষিতে সম্প্রতি দুটি হালকা (বাণিজ্যিক) ধরনের মোটরযান টেলকো হতে সংগ্রহ করা হয়।

পশ্চিমবঙ্গ লোকসেবা আয়োগকে ইতিপূর্বে আরও ৮ জন মোটরযান পরিদর্শক নিয়োগের ব্যাপারে প্রস্তাব করা হয়েছে। উক্ত প্রস্তাব এখনও বিবেচনাধীন আছে। ইতিপূর্বে টেলকো থেকে প্রাপ্ত মোটরযান দুটি কর সংগ্রহ অভিযানে নিয়োজিত করা হয়েছে।

দুটি নূতন করা বৃদ্ধির অর্ডিন্যান্স ইতিপূর্বে গ্রহণ করা হয়েছে এবং ২৫-১১-১৯৯১ তারিখ থেকে বলবৎ আছে।

**১৩. কলকাতা ট্রামওয়েজ কোম্পানি (সি. টি. সি.)**

১৯৯১-৯২ সালের আর্থিক বৎসরে পরিকল্পনা খাতে ট্রাম কোম্পানির জন্য ১০ কোটি (দশ কোটি) টাকা বরাদ্দ হয়েছিল। কিন্তু আর্থিক অনটন হেতু মাত্র ৩.১০ কোটি টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করা হয় যাহা মূলত পুরাতন ট্রাম গাড়ি মেরামতি, রোলড্ স্টিল টায়ার ক্রয় ও অন্যান্য যন্ত্রপাতি ক্রয়ের জন্য ব্যয় হয়। অর্থাভাবে বর্তমান বৎসরে কোনও নূতন ট্রাম ক্রয় করা যায়নি।

আশা করা যায়, ১৯৯১-৯২ সালে যাত্রী বাড়া বাবদ দশ কোটি পঞ্চাশ লক্ষ টাকা সংগৃহীত হবে। ব্যয় সংকোচ ব্যবস্থা গ্রহণ কার সত্ত্বেও সরকারের পক্ষে ট্রাম কোম্পানির আয় ও ব্যয়ের মধ্যে যে ফারাক প্রতিনিয়ত বৃদ্ধি পাচ্ছে তা দূর করা সম্ভব হচ্ছে না।

**১৪. পরিবহন বিভাগের অধীনস্থ বিভিন্ন পুলকারের পরিকাঠামো পুনর্গঠন এবং উন্নয়ন (১৯৯২-৯৩)**

১৯৯০-৯১ সালের আর্থিক বছর থেকে শুরু করে বার্ষিক পাঁচ লক্ষ টাকা সংস্থান রেখে পুলের গ্যারেজ, গ্যারেজের প্রবেশ পথ ইত্যাদি নির্মাণ বা মেরামতের ব্যবস্থা করা হচ্ছে। ইতিমধ্যে আলিপুর, বর্ধমান, হুগলি এবং মেদিনীপুরে নতুন গ্যারেজ নির্মাণের কাজ শুরু হয়ে গেছে। কলকাতার পুলকার অফিসের পরিকাঠামোর সার্বিক উন্নয়নের জন্যও একটি প্রকল্প গ্রহণ করা হচ্ছে। আশা করা হচ্ছে বর্তমান আর্থিক বছরে কিছু পরিমাণ কাজ শুরু করা সম্ভব হবে।

১৫. এই কথা বলে, আমি আমার বিভাগের ব্যয়-বরাদ্দের দাবিগুলি অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে পেশ করছি।

**দাবী নং—১৮ এবং ১৯**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালে ১৮ নং দাবির অধীন মুখ্যখাত "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যসমূহ" বাবদ ব্যয় নির্বাহের জন্য এবং ১৯ নং দাবির অধীন মুখ্যখাত "২০৫৩—জেলা প্রশাসন" বাবদ ব্যয় নির্বাহের জন্য যথাক্রমে ২২,৮৫,৯৬,০০০ (বাইশ কোটি পঁচাশি লক্ষ ছিয়ানব্বই হাজার) টাকা এবং ২২,২৬,৬০,০০০ (বাইশ কোটি ছাব্বিশ লক্ষ ষাট হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে ইতিপূর্বে মুখ্যখাত "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এবং মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন" বাবদ যথাক্রমে যে, ৫,৭১,৪৯,০০০ (পাঁচ কোটি একাত্তর লক্ষ ঊনপঞ্চাশ হাজার) টাকা এবং ৫,৫৬,৬৫,০০০ (পাঁচ কোটি ছাপ্পান্ন লক্ষ পঁয়ষট্টি হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে।

২। "২০৫২—সচিবালয় সাধারণ কৃত্যকসমূহ" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি কার হয়েছে তা হল স্বরাষ্ট্র, অর্থ (অন্তঃশুল্কসহ), বিচার, আইন, পৌর বিষয়ক, ভূমি ও ভূমিসংস্কার, পূর্ত (নির্মাণ পর্যদ), পূর্ত, খাদ্য ও সরবরাহ বিভাগের সচিবালয় সংসদ বিষয়ক, মুখ্যমন্ত্রীর সচিবালয়,, রাজস্ব পর্যদ এবং সংশ্লিষ্ট অফিস সমূহের বেতন, রাহা-খরচ, অফিস-খরচ ইত্যাদি সংক্রান্ত বার্ষিক ব্যয় নির্বাহের জন্য। আর "২০৫৩—জেলা প্রশাসন" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা হল বিভাগীয় কমিশনার, জেলাশাসক এবং মহকুমা শাসকদের অফিসসমূহের সর্বশ্রেণীর বেতন, রাহা-খরচ, অফিস-খরচ ইত্যাদি বাবদ বার্ষিক ব্যয় নির্বাহের জন্য।

৩। ১৯৯১-৯২ সালরে বাজেটে "২০৫২—সচিবালয়-সাধারণ কৃত্যকসমূহ" এবং "২০৫৩—জেলা প্রশাসন" এই দুইটি হিসাব খাতে বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমে ১৯,৭৬,২৭,০০০ (উনিশ কোটি ছিয়াত্তর লক্ষ সাতাশ হাজার) টাকা এবং ১৯,৬২,১১,০০০ (উনিশ কোটি বাষট্টি লক্ষ এগারো হাজার) টাকা।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ নিশ্চয়ই অবগত আছেন যে আমরা পশ্চিম দিনাজপুর জেলাকে দ্বিখণ্ডিত করার সিদ্ধান্ত নিয়েছিলাম। ১৯৪৭ সালে অবিভক্ত দিনাজপুর জেলার পশ্চিমাংশ নিয়ে পশ্চিম দিনাজপুর জেলার জন্ম। পরবর্তীকালে ১৯৫৬ সালের এলাকা হস্তান্তর আইন-বলে প্রাপ্ত বিহার রাজ্যের পূর্ণিয়া জেলার কিয়দংশ পশ্চিম দিনাজপুর জেলার অন্তর্গত হয়। এই জেলা প্রস্থের তুলনায় অত্যধিক দীর্ঘ—দৈর্ঘ্য যেখানে ২৭০ কি. মি. সর্বোচ্চ প্রস্থ সেখানে মাত্র ৫৬ কি. মি.। জেলার সদর দপ্তর এক প্রান্তে অবস্থিত। ফলে অপর প্রান্তে অবস্থিত ইসলামপুর ও চোপরার জনসাধারণ জেলার সদর দপ্তর বালুরঘাটের সঙ্গে যোগযোগ রাখতে অত্যন্ত সমস্যার সম্মুখীন হচ্ছেন। ১৯৫৬ সাল থেকেই রাজ্য সরকার এই সমস্যার সমাধানকল্পে উদ্যোগ নিয়েছেন। পঞ্চাশের দশকের মধ্যভাগে জেলার সদর দপ্তর বালুরঘাট থেকে রায়গঞ্জে স্থানান্তরিত করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, কিন্তু বালুরঘাটের উন্নয়ন ব্যাহত হবে এই আশঙ্কায় সেখানকার সাধারণ মানুষের আপত্তি-হেতু সে সিদ্ধান্ত কার্যকর করা যায়নি। এইভাবে এক অচলাবস্থা বছরের পর বছর চলতে থাকে। এমনকি ১৯৮২ সালে প্রশাসনিক সংস্কার কমিটি পশ্চিম দিনাজপুর জেলার সদর দপ্তর রায়গঞ্জে স্থানান্তরিত করার স্বপক্ষে অভিমত দেন। যা হোক, এ ব্যাপারে বিভিন্ন দিক ও জেলার বিভিন্ন অংশের জনস্বার্থের কথা বিবেচনা করে বর্তমান সরকার জেলার দ্বিখণ্ডীকরণের সিদ্ধান্ত গ্রহণ করেন। গত বছর আমি পশ্চিম দিনাজপুর জেলাকে দ্বিখণ্ডিত করার সিদ্ধান্ত বিধানসভায় ঘোষণা করেছিলাম।

ইতিমধ্যে এ ব্যাপারে প্রাথমিক করণীয়গুলি সম্পন্ন করেছি এবং পশ্চিম দিনাজপুর জেলাকে দুটি পৃথক জেলায় বিভক্তিকরণ সংক্রান্ত এবং রায়গঞ্জ ও বালুরঘাট মহকুমা দুটির এলাকা পুনর্গঠন সংক্রান্ত সরকারি বিজ্ঞপ্তি জারি করা হয়েছে। ১৯৯২ সালের ১লা এপ্রিল থেকে পশ্চিমবঙ্গের মানচিত্রে উত্তর দিনাজপুর এবং দক্ষিণ দিনাজপুর নামে দুটি নতুন জেলার প্রকাশ ঘটবে—উত্তর দিনাজপুর জেলার সদর দপ্তর রায়গঞ্জে এবং দক্ষিণ দিনাজপুর জেলার সদর দপ্তর বালুরঘাটে অবস্থিত হবে। চোপরা, ইসলামপুর, গোয়ালপুখার, চাকুলিয়া, করমদিঘী, রায়গঞ্জ, ইটাহার, হেমতাবাদ এবং কালিয়াগঞ্জ থানাধীন এলাকা উত্তর দিনাজপুর জেলার

অন্তর্গত হবে এবং বালুরঘাট, হিলি, কুমারগঞ্জ, তপন, গঙ্গারামপুর, বংশীহারি, হরিরামপুর ও কুশমণ্ডি থানার এলাকা দক্ষিণ দিনাজপুর জেলার অন্তর্ভুক্ত হবে।

পশ্চিমদিনাজপুর জেলাকে দ্বিখণ্ডিত করার সিদ্ধান্ত কার্যকর করতে গিয়ে নতুন দুটি জেলার মধ্যে এলাকা বণ্টনের সমস্যাই সবথেকে বড় সমস্যা হিসাবে দেখা দিয়েছিল। বর্তমান জেলাকে যে ভাবে দু ভাগ করা হয়েছে সে ব্যাপারে কিছু কিছু আপত্তি থাকতে পারে। প্রশাসনিক সুবিধা, ভৌগোলিক অবস্থান, যোগাযোগ ব্যবস্থা, জেলার সদর দপ্তর থেকে বিভিন্ন অঞ্চলের দূরত্ব এবং জনসংখ্যা ও অন্যান্য সম্পদের সুষম বন্টনের ব্যাপারগুলি বিবেচনা করার পরে আমাদের অন্য বিকল্প বোধ হয় থাকে না। যাতে নতুন জেলা দুটি চালু হতে পারে তারজন্য কয়েকটি গুরুত্বপূর্ণ পদ সৃষ্টি করা হয়েছে। বিভিন্ন কারিগরি ও অন্যান্য দপ্তরের অফিস সমূহে কর্মরত আধিকারিকগণের অফিস নতুন যে কোনও জেলাতেই অবস্থিত হোক না কেন তারা অস্থায়ী ব্যবস্থা হিসাবে দুটি জেলারই দায়িত্বে থাকবেন। সংশ্লিষ্ট দপ্তরগুলি ক্রমে ক্রমে তাদের সাংগঠনিক কাঠামো উন্নত করা ছাড়াও প্রয়োজনীয় আধিকারিক ও কর্মচারীর ব্যবস্থা করবেন যাতে নতুন জেলা দুটি স্বনির্ভর হয়ে উঠতে পারে। আমি নিশ্চিত, সংশ্লিষ্ট সবাইয়ের আন্তরিক সহযোগিতা, সাহায্য এবং প্রচেষ্টায় আমরা প্রাথমিক বাধাগুলি অতিক্রম করতে পারব।

পশ্চিম দিনাজপুর জেলার দ্বিখণ্ডীকরণ ছাড়াও রাজ্যের অন্যান্য জেলার কিছু কিছু বর্তমান মহকুমাকে ভাগ করার বিষয়টি আমাদের সক্রিয় বিবেচনার মধ্যে আছে। পুরুলিয়া জেলার রঘুনাথপুরে মহকুমা সদর দপ্তরের প্রতিষ্ঠার কাজ সম্পূর্ণ হয়েছে। প্রয়োজনীয় আইনানুগ অনুমতি সাপেক্ষে ১৯৯২-৯৩ সালের যে কোনও এক সময় রঘুনাথপুর মহকুমার আনুষ্ঠানিক উদ্বোধন সম্ভব।

৫। নতুন জেলা ও মহকুমা সদর দপ্তর স্থাপন ছাড়াও বিভিন্ন জেলা ও মহকুমার বর্তমান সদর দপ্তরগুলির পরিকাঠামো সংক্রান্ত সুযোগ সুবিধার উন্নতি করণের কর্মসূচি আমরা অব্যাহত রাখছি। ১৯৯২-৯৩ সালের বার্ষিক পরিকল্পনায় বাস্তু ও আবাসন খাতে ১৭৭ লক্ষ ৭১ হাজার টাকার সংস্থান রাখা হয়েছে। আসানসোলে ও কল্যাণীতে অফিস গৃহ নির্মাণ এবং বহরমপুরে ও জলপাইগুড়িতে প্রশাসনিক ভবন নির্মাণ প্রভৃতি চালু প্রকল্পগুলি সম্পূর্ণ করার জন্য গ্রহণ করা হবে।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি কর্মচারিদের জন্য একটি প্রশাসনিক ন্যায়পীঠ গঠনের সিদ্ধান্ত সরকার নিয়েছেন। উক্ত ন্যায়পীঠ (ট্রাইব্যুনাল) চাকুরি সংক্রান্ত ব্যাপারগুলি দেখবেন। এটা একদিকে যেমন মহামান্য হাইকোর্টের বর্তমান কাজের চাপ লাঘব করবে, অন্যদিকে সরকারি কর্মচারীর সহজ ভাবে এবং সত্ত্বর ন্যায় বিচার পাবেন। ব্যবস্থাদি নেওয়া হচ্ছে যাতে ন্যায়পীঠটি যত তাড়াতাড়ি সম্ভব কার্যকর হয়।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবসর সংক্রান্ত সুযোগ সুবিধার মঞ্জুরির ব্যাপারে বিলম্ব-হেতু অবসর প্রাপ্ত সরকারি কর্মীদের যে অসুবিধার সম্মুখীন হতে হয়, সে ব্যাপারে সরকার সম্যক্ অবহিত আছেন। পেনশন সংক্রান্ত দাবি-দাওয়ার দ্রুত নিষ্পত্তির জন্য সরকার

ইতিমধ্যেই একটি পেনশন আদালত গঠন করেছেন এবং এই আদালত বিভিন্ন জেলা: পেনশন সংক্রান্ত ব্যাপারগুলির নিষ্পত্তিতে যথেষ্ট সাফল্য লাভ করেছে।

৮। এটা বলা নিষ্প্রয়োজন যে সরকারি আধিকারিকদের যোগ্যতা এবং কর্মদক্ষত বৃদ্ধিতে প্রশিক্ষণের যথেষ্ট ভূমিকা আছে। বিধাননগরে অবস্থিত সরকারি প্রশিক্ষণ কেন্দ্রে সার বছর ধরে নবনিযুক্ত অফিসার ও বিভিন্ন দপ্তরে কর্মরত আধিকারিকদের জন্য প্রশিক্ষণের ব্যবস্থা থাকে। কার্যত এই প্রশিক্ষণ কেন্দ্রটি সর্বভারতীয় চাকুরিতে কর্মরত অফিসার, রাজ্য চাকুরিতে কর্মরত আধিকারিক এবং সচিবালয় ও বিভিন্ন অধিকারের কর্মিবৃন্দের জন্য প্রশিক্ষণ কেন্দ্রে রূপান্তরিত হয়েছে। অফিস পরিচালনার ক্ষেত্রে কম্পিউটারের ব্যবহার সংক্রান্ত প্রশিক্ষণ এই প্রশিক্ষণ সূচিতে এক নতুন মাত্রা যোগ করেছে। প্রশিক্ষণরত কর্মচারীর কার্যপরিধি এবং সংশ্লিষ্ট দপ্তরের লক্ষ্য মাথায় রেখে প্রশিক্ষণ পাঠ্যক্রম প্রস্তুত করা হয়। এই কেন্দ্রে ১৯৯২-৯৩ সালে বিভিন্ন বিষয়ের উপর ছিয়াত্তরটি প্রশিক্ষণসূচি গ্রহণ করা হবে। ১৯৯২-৯৩ আধিকারিকদের জন্য বিভিন্ন প্রশিক্ষণ কর্মসূচির রূপায়ণ ছাড়াও অন্যান্য রাজ্যে আধিকারিক এবং ভারত সরকারের অফিসারদের জন্য প্রশিক্ষণ তথা ভ্রমণ কর্মসূচিও রূপায়িত হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি অবগত আছেন যে ভূমি-সংস্কার, পঞ্চায়েতি রাজ এবং পরিকল্পনার বিকেন্দ্রীকরণে আমাদের সাফল্য সারাদেশ স্বীকার করে, এমনকি এ ব্যাপারে পরিকল্পনা কমিশনেরও স্বীকৃতি আছে। ভারত সরকারের অনুরোধক্রমে আমরা একটা প্রশিক্ষণ তথা ভ্রমণ কর্মসূচির ব্যবস্থা করেছিলাম যাতে রাজ্য ও কেন্দ্র সরকারের যোগদানকারি আধিকারিকগণ পঞ্চায়েতি রাজ এবং অধুনা প্রচলিত ভূমি ও ভূমিসংস্কারের সম্পূরিত প্রশাসনের বিভিন্ন দিক সম্বন্ধে সম্যক্ পরিচিত হন।

৯। একদিকে কাজের গুণগত মানোন্নয়নের জন্য যেমন প্রশিক্ষণের প্রয়োজন আছে, অন্য দিকে তেমনি প্রশাসনের সততার এক উচ্চমান বজায় রাখাও অত্যন্ত গুরুত্বপূর্ণ। তদারকি কমিশন দোষিদের উপযুক্ত শাস্তি বিধানের ক্ষেত্রে রাজ্য সরকারকে সক্রিয়ভাবে সাহায্য করে চলেছেন। কমিশনের কাজে গতিবৃদ্ধির জন্য কম্পিউটার ব্যবস্থার প্রবর্তনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং ১৯৯২-৯৩ সালের আর্থিক পরিকল্পনায় এই ব্যাপারে যথোপযুক্ত অর্থের সংস্থান রাখা হয়েছে। ১৯৯১-৯২ সালে তদারকি কমিশন সংশ্লিষ্ট কর্মচারিদের বিরুদ্ধে ২৬১টি অভিযোগের প্রাথমিক তদন্ত সম্পন্ন করেছেন এবং ২৫৩টি বিভাগীয় তদন্ত চালু রেখেছেন। কমিশন ৩৪টি ক্ষেত্রে শাস্তিদানের অথবা আনীত অভিযোগ থেকে অব্যাহতির সুপারিশ করেছেন।

১০। কতকগুলি বিভাগের কার্যকলাপের ব্যাপক বিস্তৃতি ঘটেছে। বিশেষ বিশেষ ক্ষেত্রে উন্নয়নমূলক কার্যকলাপের উপর বেশি গুরুত্ব দেওয়ার সিদ্ধান্ত রাজ্য সরকার নিয়েছেন। ফলস্বরূপ কয়েকটি দপ্তরের পুনর্গঠন সহ কিছু নতুন দপ্তরের সৃষ্টি হয়েছে। ১৯৯১ সালে সংসদবিষয়ক দপ্তর, কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ দপ্তর এবং খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প দপ্তর নামে তিনটি নতুন দপ্তরের সৃষ্টি হয়েছে।

১১। কয়েকটি নির্বাচিত জায়গায় প্রশাসনিক কাঠামোকে শক্তিশালী করে সেইসব এলাকায় উন্নয়নমূলক কার্যকলাপকে ত্বরান্বিত করার প্রস্তাব আমাদের আছে। যাহোক আমি এখানে জোর দিয়ে বলতে চাই যে প্রশাসনিক পরিকাঠামোকে শক্তিশালী করতে গিয়েও ব্যয়-

সঙ্কোচের প্রয়োজনের কথা মাথায় রাখা হয়েছে এবং বর্তমান পরিকাঠামোর পুনর্গঠন ও পূর্ণ সদ্ব্যবহারের উপর গুরুত্ব দেওয়া হয়েছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ১৮নং দাবির অধীনে মুখ্যখাত "২০৫২—সচিবালয়-সাধারণ-কৃত্যকসমূহ" বাবদ ২২,৮৫,৯৬,০০০ (বাইশ কোটি পঁচাশি লক্ষ ছিয়ানব্বই হাজার) টাকা এবং ১৯নং দাবির অধীন এ মুখ্যখাত "২০৫৩ জেলা প্রশাসন বাবদ ২২,২৬,৬০,০০০ (বাইশ কোটি ছাব্বিশ লক্ষ ষাট হাজার) টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

## দাবী নং—২১

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালে ব্যয় নির্বাহের জন্য ২১ নং দাবির অধীনে মুখ্যখাত ঃ "২০৫৫—পুলিশ" বাবদ ৩,৪৮,৯৪,৫০,০০০ (তিনশ আটচল্লিশ কোটি চুরানব্বই লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ গৃহীত ৮৭,২৩,৬৩,০০০ (সাতাশি কোটি তেইশ লক্ষ তেষট্টি হাজার) টাকাও এর মধ্যে ধরা হয়েছে।

২। এই একই খাতে ১৯৯১-৯২ সালে ৩,৩২,১৯,৪৭,০০০ (তিনশ বত্রিশ কোটি উনিশ লক্ষ সাতচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হয়েছিল।

৩। পুলিশ কর্মচারিদের পাওনা অতিরিক্ত বেতন ও ভাতা, ভর্তুকি মূল্যে তাদের রেশনের ব্যবস্থা বজায় রাখা, নূতন পদ সৃষ্টি, নূতন থানা স্থাপন এবং অন্যান্য কাজের জন্য খরচ মেটাতে আরও বেশি বরাদ্দের প্রয়োজন হয়েছে। মূলত এই কারণেই বিগত বছরের তুলনায় ১৯৯২-৯৩ সালে অনুমিত ব্যয় বৃদ্ধি পেয়েছে।

৪। বাজেটের দাবি উপস্থাপিত করতে গিয়ে আমি ১৯৯১ সালে যেসব গুরুত্বপূর্ণ ঘটনা ঘটেছিল এবং যে-সব বিষয়ে স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগকে ব্যাপৃত থাকতে হয়েছিল সেগুলি সংক্ষেপে আপনাদের কাছে তুলে ধরতে চাই।

৫। ১৯৯১ সালে লোকসভা ও রাজ্য বিধানসভার সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। মাননীয় সদস্যগণ অবগত আছেন, নির্বাচনী প্রচার তুঙ্গে উঠা এবং এজন্য কার্যত উত্তেজনা সৃষ্টি সত্ত্বেও নির্বাচনগুলি নিরপেক্ষ ও শান্তিপূর্ণভাবেই অনুষ্ঠিত হয়েছিল। জনসাধারণের রাজনৈতিক বিচক্ষণতা ও চেতনা এবং পুলিশ বাহিনী, হোমগার্ড এবং জাতীয় স্বেচ্ছাসেবক বাহিনীর সদস্য সহ সর্বস্তরের সরকারি কার্মচারিদের কঠোর ও অকুণ্ঠ প্রয়াসের ফলেই এটা সম্ভব হয়েছিল।

৬। বহুলাংশে শান্তিপূর্ণ থাকা সত্ত্বেও রাজ্যে সাম্প্রদায়িক পরিস্থিতি ছিল টলমলে। হিন্দু ও মুসলমান উভয় সম্প্রদায়ের মৌলবাদি সংগঠনগুলি ও তাদের রাজনৈতিক সাগরেদরা সাম্প্রদায়িক ভাবাবেগে ইন্ধন জুগিয়ে পরিস্থিতির সুযোগ নিয়েছে। এর ফলে খরকুসমা, ঝিটকিপোতা, আসানসোল, শ্রীখণ্ড, ইয়াজপুর এবং কলকাতায় কয়েকটি সাম্প্রদায়িক ঘটনা ঘটেছিল। তবে সাম্প্রদায়িক ধরনের ঘটনাগুলির সংখ্যা বাড়েনি, আর প্রশাসন এবং

ধর্মনিরপেক্ষতার আদর্শানুসারি মানুষের সহায়তায় দ্রুত ও কার্যকর ব্যবস্থা গ্রহণের ফলে এ-সব ঘটনা ঐসব স্থানের মধ্যেই সীমাবদ্ধ ছিল। কিন্তু কিছু কিছু গোষ্ঠী এবং সংস্থা আছে যারা সাম্প্রদায়িক ভাবাবেগ উস্কে দিয়ে চলেছে আর এরা সর্বদাই ধর্মকে রাজনীতির সঙ্গে মিশিয়ে ফেলে।

সাম্প্রদায়িকতা দমন করার জন্য কয়েকটি ব্যবস্থা নেওয়া হয়েছে। মৌলবাদি ও সাম্প্রদায়িক সংগঠনগুলির কাজকর্মের উপর অনবরত নজর রাখার জন্য এবং সময়মতো প্রতিবিধানমূলক ব্যবস্থা যাতে গ্রহণ করা যায় তা সম্ভব করার জন্য গোয়েন্দা বিভাগের কাঠামোটি সচল করে তোলা হয়েছে। সাম্প্রদায়িক কোনও ঘটনা ঘটলে দ্রুত পুলিশ ক্যাম্প বসিয়ে, অবিরাম টহলদারির ব্যবস্থা করে এবং শান্তি কমিটি গঠন করে কার্যকর ব্যবস্থা নেওয়া হয়। জানসাধারণের সহায়তায়, আমাদের এ রাজ্যে সাম্প্রদয়িক শান্তি, সৌহার্দ্য এবং সম্প্রীতিতে থাকার যে সুদীর্ঘ ঐতিহ্য রয়েছে তা আমরা বজায় রাখতে পেরেছি। কিন্তু সাম্প্রদায়িক বিভেদ সৃষ্টির যে অপচেষ্টা এখনও চলছে তাতে আমাদের পক্ষে আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই।

৭। আলোচ্য বছরে রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি সাধারণভাবে শান্তিপূর্ণ ছিল। বিভিন্ন রাজনৈতিক দল ও ট্রেড ইউনিয়ন সংস্থা নানা বিষয়কে কেন্দ্র করে আন্দোলনের যে-সব কার্যক্রম পালন করে তার মধ্যে আইন অমান্য কর্মসূচি ও বিক্ষোভ প্রদর্শনও ছিল। এ বছরে বিভিন্ন রাজনৈতিক দল ও ট্রেড ইউনিয়নগুলি বিভিন্ন বিষয়ের উপর বন্ধের ডাক দিয়েছিল।

৮। ১৯৯১ সালে বিশ্বহিন্দু পরিষদ ও ভারতীয় জনতা দল যৌথভাবে কয়েকটি কর্মসূচি সংগঠিত করেছিল। তাদের বেশির ভাগ কর্মসূচিই রামজন্মভূমি বিষয় সংক্রান্ত, আর সেগুলির দৃষ্টিভঙ্গিও ছিল সাম্প্রদায়িক। বি. জে. পি. আর এস. এস. এস.-এর বিশ্বহিন্দু পরিষদকে সঙ্গে নিয়ে কন্যাকুমারি থেকে শ্রীনগর পর্যন্ত একতাযাত্রায় বেরিয়েছিল। এটাকে উপলক্ষ্য করে এ রাজ্যের কয়েকটি জেলায় একতা রথ বের করা হয়।

৯। সম্প্রতি আনন্দমার্গের প্রকাশ্য কার্যকলাপ বড় একটা দেখা যায়নি। কিন্তু দেখা গেছে সীমান্ত পেরিয়ে চোরাচালানের মাধ্যমে তারা বে-আইনিভাবে অস্ত্র গোলাবারুদ সংগ্রহে লিপ্ত ছিল। পাঞ্জাবে আজনালার কাছে এই রকম একটি ঘটনা বর্তমানে সি. বি. আই.-এর তদন্তাধীন রয়েছে।

১০। মাননীয় সদস্যগণ অবহিত আছেন, কয়েকটি নকশালপন্থী গোষ্ঠী ইতিমধ্যেই গণতান্ত্রিক রাজনীতির মূল ধারায় যোগ দিয়েছেন। এই রাজ্যের বিভিন্ন জেলে আটক ২১ জন নকশালপন্থীর বিরুদ্ধে মামলা সরকার প্রত্যাহার করে নিয়েছেন। এদের জেল থেকে ছেড়ে দেওয়া হয়েছে। ১৯৯১ সালে কয়েকটি নকশালপন্থী গোষ্ঠী তিনটি হিংসাত্মক ঘটনা ঘটায়। তাতে দুই ব্যক্তিকে হত্যা করা হয় এবং একটি সরকারি বাসে আগুন লাগনো হয়।

১১। এ রাজ্যে সাধারণভাবে শিখ উগ্রপন্থিদের কার্যকলাপ দেখা যায়নি। তবে, ১৯৯১ সালের জানুয়ারি মসে পুরুলিয়ায় পুলিশকে তিনজন শিখ উগ্রপন্থী হানাদারের সঙ্গে দীর্ঘ সময় ধরে বেশ কয়কটি সংঘর্ষে লিপ্ত হতে হয়। বিহার থেকে আসা এই উগ্রপন্থীরা এ কে-৪৭ রাইফেলস্ এবং অন্যান্য অস্ত্রশস্ত্রে সজ্জিত ছিল। স্থানীয় অধিবাসিদের সক্রিয় ও সাহসিকতাপূর্ণ

সহায়তায় পরিস্থিতি নিয়ন্ত্রণে আনা গিয়েছিল। পুলিশের সঙ্গে সংঘর্ষে এই তিনজন উগ্রপন্থীই নিহত হয়। তবে, এ ঘটনায় দুর্ভাগ্যবশত চারজন পুলিশ ও ছ'জন স্থানীয় ব্যক্তির মৃত্যু ঘটে আর ২২ জন আহত হন।

১৯৯১ সালের আগস্ট মাসে আসানসোলে যে তিনজন শিখ উগ্রপন্থী জনৈক শিখ ব্যবসায়ির কাছ থেকে জোর করে টাকা আদায় করেছিল তাদের পরে ওড়িশা থেকে ধরা হয়। এদের কাছ থেকে দু'টি এ কে-৪৮ রাইফেলস, ১টি নূতন ধরনের রিভলবার ও ৫০০ রাউণ্ড গোলাগুলি উদ্ধার করা হয়। ১৯৯১ সালের ২৪শে নভেম্বর কলকাতা বিমানবন্দরের কাছে একটি হোটেল থেকে দুজন শিখ উগ্রপন্থীকে গ্রেপ্তার করা হয়। তাদের কাছ থেকে দুটি রিভলবার আর একটি স্বয়ংক্রিয় পিস্তল উদ্ধার করা হয়। পাঞ্জাবে কয়েকটি অপরাধমূলক ঘটনার সঙ্গে জড়িত থাকার জন্য এই দুজন শিখ উগ্রপন্থীর সন্ধান চাওয়া হচ্ছিল। পাঞ্জাব পুলিশের হাতে এদের দেওয়া হয়। জেনেশুনে দুষ্কৃতকারিদের আশ্রয় ও গাড়ির বন্দোবস্ত করে দেওয়ার জন্য সাতজন স্থানীয় শিখ অধিবাসীকেও সন্দেহক্রমে গ্রেপ্তার করা হয়। সম্প্রীতি, ১৯৯২ সালের ৮ই ফ্রেব্রুয়ারি হাওড়ার চারটি হোটেল থেকে আটাশ জন শিখকে গ্রেপ্তার করা হয়। তাদের কাছে জাল আন্তর্জাতিক ভ্রমণ নথিপত্রাদি এবং বেশ কিছু বৈদেশিক মুদ্রা পাওয়া গিয়েছে। এই ব্যাপারে তদন্ত চলছে।

১২। ১৯৯১ সালের নভেম্বর কলকাতায় আলফার চারজন সক্রিয় কর্মীকে গ্রেপ্তার করা হয়। এটি বাদ দিলে আলফাদের কোনও প্রকাশ্য কাজকর্ম এই রাজ্যে চোখে পড়েনি। জিজ্ঞাসাবাদ করে জানা গেছে যে, পশ্চিমবঙ্গে তাদের কোনও কর্মপরিকল্পনা ছিল না। তাদের আসাম পুলিশের হাতে তুলে দেওয়া হয়।

(দেশে সন্ত্রাসবাদী কার্যকলাপ বৃদ্ধি পাওয়ায় এবং দেশের নানা স্থানে তা ছড়িয়ে পড়ার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার উগ্রপন্থা দমনে নিজস্ব প্রতিরোধ ব্যবস্থা গড়ে তোলার এক কর্মসূচি গ্রহণ করেছেন। পুলিশ বাহিনীতে একটি গ্রুপ গঠন করা হয়েছে। উগ্রপন্থিদের মোকাবিলা করার কৌশল ও কর্মপন্থায় তাদেরকে বিশেষভাবে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। তাদের উন্নত ধরনের অস্ত্রশস্ত্রাদি দিয়ে পেশাগত দক্ষতায় প্রশিক্ষিত করে তোলা হয়েছে। নয়াদিল্লির কাছে জাতীয় নিরাপত্তা রক্ষী প্রশিক্ষণ কেন্দ্রে নির্বাচিত ব্যক্তিদের প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এ পর্যন্ত তিরিশ জনকে এই প্রশিক্ষণ দেওয়া হয়েছে। আরও তিরিশ জন পুলিশ অফিসার এবং অন্যান্য ব্যক্তিদের প্রাথমিকভাবে বাছাই, নির্বাচন ও প্রাক-শিক্ষাক্রম প্রশিক্ষণের জন্য প্রস্তুতি পর্ব চলছে।)

১৩। কয়েকটি বিক্ষিপ্ত ঘটনা বাদ দিলে, দার্জিলিং জেলার পাহাড়ি এলাকার পরিস্থিতি সামগ্রিকভাবে শান্ত ছিল। ভাষাসংক্রান্ত প্রশ্ন তুলে এবং ১৯৫০ সালের ভারত-নেপাল চুক্তির অষ্টম অনুচ্ছেদের শর্তগুলি নিয়ে শ্রীসুভাস ঘিসিং কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে প্রচার অভিযান শুরু করেছেন। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এই মর্মে একটি প্রস্তাব গ্রহণ করেছেন যে, নেপালি ভাষার পরিবর্তে সব কাজে গোর্খা ভাষাই ব্যবহার করা হোক। এর অর্থ এটাই যে, এই পাহাড়ি অঞ্চলে প্রচলিত নেপালি ভাষা গোর্খা ভাষা নামেই পরিচিত হবে। এর ফলে পাাহাড়ি এলাকা এবং ভারতের অন্যান্য এলাকার নেপালিদের মধ্যে গুরুতর ভুলবোঝাবুঝি

এবং অবিশ্বাসের সৃষ্টি হয়েছে। শ্রী ঘিসিং দার্জিলিং-এর রাজনীতিক অবস্থান নিয়েও বিতর্ক সৃষ্টি করেছেন। তার বক্তব্য থেকে মনে হয়, ১৯৫০ সালের ভারত-নেপাল চুক্তির অষ্টম অনুচ্ছেদের প্রেক্ষিতে দার্জিলিং ভারত বা নেপাল কোনও দেশেরই অংশ নয়। তিনি ভারতের প্রধানমন্ত্রী এবং নেপারে প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন। ১৯৯২ সালের ১১ই মার্চ রাজ্য সরকারকে লেখা স্বরাষ্ট্রমন্ত্রীর একটি চিঠিতে ভারত সরকার এই চুক্তির নিহিত বক্তব্যের সুস্পষ্ট ব্যাখ্যা দিয়েছেন।

আমাদের মতে দার্জিলিং ভারতের একটি অবিচ্ছিন্ন অঙ্গ। ১৯৫০ সালের ভারত-নেপাল চুক্তি সীমানা সংক্রান্ত বিষয় ছাড়া অন্যান্য বিষয়ের সঙ্গে সম্পর্কযুক্ত ; এবং আমাদের দেশের অবিচ্ছেদ্য অংশ দার্জিলিং-এর রাজনীতিক অবস্থান সম্পর্কে ৮ নং অনুচ্ছেদের আপাতগ্রাহ্য কোনও ব্যাখ্যা কোনওরকম পরিবর্তনের আভাস দেয় না। এটা দুর্ভাগ্যজনক, যদিও ভারতের সংবিধানে দার্জিলিং-কে সুস্পষ্টভাবে ভারতের সার্বভৌম অঞ্চলের অন্তর্ভুক্ত হিসাবে দেখানো হয়েছে, তবুও আবার চেষ্টা চলছে পাহাড়ি অঞ্চলের শান্তিপূর্ণ পরিবেশকে বিষিয়ে তোলার।

আমি সভাকে এই বলে আশ্বস্ত করতে চাই যে, একদিকে যেমন আমরা পাহাড়ি অঞ্চলের উন্নয়নের জন্য কাজ করতে অঙ্গীকারবদ্ধ, অন্যদিকে তেমনি আমরা বিভেদকামি কার্যকলাপও বরদাস্ত করব না। যে-কোনও আকস্মিক পরিস্থিতির উপযুক্তভাবে মোকাবিলা করতে আমরা সম্পূর্ণ প্রস্তুত। এই ব্যাপারে আমরা ভারত সরকারের সঙ্গে সর্বদাই যোগাযোগ রেখে চলেছি।

১৪। গত দু'বছর ধরে ভুটানে নানা ধরনের সমস্যা দেখা দিচ্ছে। আর তার ফলে জলপাইগুড়ি ও দার্জিলিং জেলার বিভিন্ন অংশে নেপালি বংশোদ্ভূত ভুটানি নাগরিকদের অনুপ্রবেশ ঘটে চলেছে। এক সময় এ ধরনের অনুপ্রবেশকারির সংখ্যা দাঁড়িয়েছিল ৮,৫০০-তে। পরে এই সংখ্যাটা কমে যায় এবং এদের অনেকেই নেপাল এবং ভুটানের উদ্দেশ্যে চলে যায়। ভুটান থেকে অনুপ্রবেশের ফলে আর্থ-সামাজিক এবং আইন-শৃঙ্খলা সংক্রান্ত যে সমস্যার উদ্ভব ঘটে তাতে জেলা প্রশাসনকে বেশ চাপের মধ্যে পড়ে যেতে হয়। যদিও বর্তমানে অনুপ্রবেশের সমস্যা ততটা মারাত্মক নয়, তবু আমরা এ বিষয়ে নজর রেখে চলেছি। ভারত সরকার এই সমস্যার সমাধান খুঁজে পেতে চান। রাজ্য সরকার ভারত সরকারের সঙ্গেও যোগযোগ বেখে চলেছেন।

ভারত-ভুটান সীমান্তে কার্যকর নজরদারির জন্য পুলিশ বাহিনী বাড়ানোর প্রস্তাবটিও ভারত সরকারের বিচেনাধীন রয়েছে।

১৫। বাংলাদেশি নাগরিকদের ভারতে অনুপ্রবেশের সমস্যাটি রয়েই গেছে এবং এর ফলে আর্থ-সামাজিক ক্ষেত্রে উদ্বেগের সৃষ্টি হয়েছে। আমাদের সাধ্য অনুযায়ী আমরা বাংলাদেশি নাগরিকদের খুঁজে বার করছি এবং সীমান্ত নিরাপত্তা বাহিনীর সাহায্য নিয়ে তাদেরকে বিভিন্ন সময়ে বাংলাদেশে ফেরত পাঠানোর ব্যবস্থা করছি। অনুপ্রবেশ, চোরাচালন এবং সীমান্তে সংঘটিত বিভিন্ন ধরনের অপরাধ ঠেকাতে সীমান্ত নিরাপত্তা বাহিনীর সীমান্তে টহলদারির কাজ আরও সুসংহত করা, ভ্রাম্যমান টাস্ক ফোর্স গড়ে তোলা এবং সীমান্ত-সড়ক তৈরি করার মতো বিভিন্ন পদক্ষেপ নেওয়া হয়েছে। সীমান্ত এলাকায় পরিচয়-পত্র চালু করা এবং কয়েকটি

এলাকা বেছে নিয়ে সেখানে কাঁটা তারের বেড়া দেওয়ার ব্যাপার দুটি বিবেচনাধীন রয়েছে। যাই হোক, সীমান্ত এলাকায় নিযুক্ত সীমান্ত নিরাপত্তা বাহিনীর পক্ষে স্থানীয় প্রশাসন ও জনসাধারণের সঙ্গে আরও ভাল সম্পর্ক গড়ে তোলা প্রয়োজন।

১৬। সৌভাগ্যক্রমে পশ্চিমবঙ্গে জাতিগত বিরোধ দেখা যায় না। এখানে তফসিলি জাতি এবং উপজাতিভুক্ত মানুষ অথবা সমাজের দুর্বলতর শ্রেণীর বিরুদ্ধে সংগঠিত আক্রমণের কোনও নজির নেই। সরকারের বিভিন্ন আর্থ-সামাজিক নীতি সঠিকভাবে রচনা করে তাকে অনুসরণ করা ও সেই সঙ্গে জনসমাজের দুর্বলতর শ্রেণীর মধ্যে শিক্ষার সুযোগসুবিধা প্রসারিত করার ফলেই এটা সম্ভব হয়েছে। এইসব অঞ্চলে তফসিলি জাতি/তফসিলি উপজাতিভুক্ত মানুষের উপর উৎপীড়ন চালানো হয়ে থাকে—এইভাবে রাজ্যের কোনও অঞ্চলকেই বিশেষ করে চিহ্নিত করা যায় না।

তফসিলি ও তফসিলি উপজাতিদের বিরুদ্ধে সংঘটিত অপরাধের কয়েকটি ঘটনা ঘটেছে। কিন্তু সেগুলি জাতি-বিদ্বেষের কারণে ঘটেনি, বিক্ষিপ্ত ঘটনামাত্র। ১৯৯১ সালে তফসিলি জাতিভুক্ত মানুষের বিরুদ্ধে ৯টি এবং তফসিলি উপজাতিভুক্ত মানুষের বিরুদ্ধে ৮টি—এই মোট ১৭টি অপরাধের খবর পাওয়া গেছে।

তফসিলি জাতিভুক্ত এবং তফসিলি উপজাতিভুক্ত মানুষের বিরুদ্ধে সংঘটিত সমস্ত অপরাধের ক্ষেত্রে তদন্ত ও বিচারের কাজ অগ্রাধিকারের ভিত্তিতে দ্রুত নিষ্পন্ন করার জন্য আইনরক্ষায় নিযুক্ত কর্তৃপক্ষস্থানীয়দের নির্দেশ দেওয়া হয়েছে। এই ধরনের মামলার দ্রুত নিষ্পত্তির জন্য রাজ্য সরকার বিশেষ আদালত এবং বিশেষ সরকারি আইনজীবী নির্দিষ্ট করে দিয়েছেন। রাজ্য অপরাধ তদন্ত বিভাগে একটি সুনির্দিষ্ট সেল গঠন করে এই ব্যাপারে নজরদারির বিষয়টিকে প্রাতিষ্ঠানিক রূপ দেওয়া হয়েছে। এই সেলটি কেবল নজরদারির কাজটি করবে। যে সমস্ত মানুষ উৎপীড়নের শিকার হয়েছেন তাদের পুনর্বাসনের জন্য এবং তাদের ক্ষেত্রে পর্যাপ্ত পরিমাণ ত্রাণ ও ক্ষতিপূরণের ব্যবস্থা করার জন্য একটি কর্মপ্রকল্পও রচনা করা হচ্ছে।

১৭। কৃষিক্ষেত্রে ১৯৯১ সালে ২৩টি জায়গায় ফসল তোলার সময় সংঘর্ষ হয়, যেখানে আগের বছরে এই সংখ্যা ছিল ১৬টি। ১৯৯১ সালে এই ধরনের ঘটনায় ২ ব্যক্তি প্রাণ হারান এবং ৭৮ জন আহত হন, যেখানে ১৯৯০ সালে এই ধরনের ঘটনায় ৪ জন নিহত হন ও আহত হন ৩৯ জন।

১৮। বিভিন্ন দণ্ডনীয় অপরাধ, ডাকাতি, চুরি ও ধর্ষণের মোট সংখ্যার নিরিখে বলা যায় যে, রাজ্যে অপরাধের সংখ্যা হ্রাসের দিকে। ডাকাতি, রাহাজানি ও খুনের ঘটনার সংখ্যা সামান্য বৃদ্ধি পায়।

১৯৯১ সালে পশ্চিমবঙ্গে খুনের মোট সংখ্যা ছিল ১,৭১২টি যেখানে ১৯৯০ সালে উত্তরপ্রদেশে ঐ সংখ্যা ছিল ৮,১৫১টি, মধ্যপ্রদেশে ২,৯৪০টি এবং মহারাষ্ট্রে ২,৭৯৫টি। ১৯৯১ সালে পশ্চিমবঙ্গে ডাকাতির সংখ্যা ছিল ৫৯২টি যেখানে ১৯৯০ সালে বিহারে ঐ সংখ্যা ছিল ৩,১৬৪টি এবং উত্তরপ্রদেশে ছিল ২,৮৬৪টি। কলকাতায় ১৯৯১ সালে ধর্ষণের সংখ্যা ছিল ১৭টি যেখানে ১৯৯০ সালে দিল্লিতে ঐ সংখ্যা ছিল ১৫৩টি। পশ্চিমবঙ্গের

ক্ষেত্রে(কলকাতা বাদে) ১৯৯১ সালে দণ্ডনীয় অপরাধের সংখ্যা কমে দাঁড়ায় ৫৫,২৭০টি-তে; ১৯৯০ সালে ঐ সংখ্যা ছিল ৫৬,৯৭৬টি। ১৯৯১ সালে কলকাতায় দণ্ডনীয় অপরাধের সংখ্যা ছিল ১৩,৮০৫টি যেখানে ১৯৯০ সালে দিল্লিতে ঐ সংখ্যা ছিল ২৯,৫১০টি এবং বোম্বাইতে ৩৮,৩০২টি।

১৯। মহিলাদের বিরুদ্ধে সংঘটিত অপরাধের ঘটনায় রাজ্য সরকার অত্যন্ত উদ্বিগ্ন ও সেগুলি বন্ধ করতে রাজ্য সরকার সদাসতর্ক। ১৯৯১ সালে ৪৬৯টি ধর্ষণের ঘটনা ঘটে। ১৯৯০ সালে ঐ ধরনের ঘটনার সংখ্যা ছিল ৪৯০টি। কলকাতায় ১৯৯১ সালে ১৭টি ধর্ষণের ঘটনা ঘটে যেখানে ১৯৯০ সালে ঐ সংখ্যা ছিল ২৪টি। সরকার অত্যন্ত দ্রুততার সঙ্গে তদন্ত শেষ করে এবং বিভিন্ন আদালতে দ্রুত চার্জশিট দাখিল সুনিশ্চিত করে এই ধরনের মামলার নিষ্পত্তির জন্য প্রাণপণে চেষ্টা করে চলেছেন। এই সমস্ত অপরাধির শাস্তিবিধানের জন্য সরকার কোনওরকম দ্বিধা করবেন না।

এই ধরনের অপরাধের তদন্তে সাহায্য করতে এবং অপরাধের সংগঠন প্রতিরোধ করতে প্রত্যেক জেলায় উপদেষ্টা কমিটি গঠন করা হয়েছে। কলকাতাসহ প্রতিটি জেলায় পণপ্রথা নিষিদ্ধকারি আধিকারিকদের নিয়োগ করা হয়েছে। সরকার মহিলাদের জন্য একটি কমিশন গঠন করার কথাও বিবেচনা করছেন।

২০। ১৯৯১ সালে কলকাতা পুলিশের এনফোর্সমেন্ট শাখা অত্যাবশ্যক পণ্যাদির অসাধু ব্যবসায়িদের বিরুদ্ধে অভিযান চালিয়ে বিপুল পরিমাণ চাল, ডিজেল, কেরোসিন তেল, পেট্রোলিয়ামজাত অন্যান্য সামগ্রী, শিশু-খাদ্য, বনস্পতি, চোরাই অডিও ও ভিডিও ক্যাসেট, ওষুধপত্র ইত্যাদি আটক করে।

আলোচ্যকালপর্বে ২২০ জনকে গ্রেপ্তার করা হয় এবং ১৫৭টি মামলা দায়ের করা হয়। কলকাতা পুলিশের এনফোর্সমেন্ট শাখার আটক করা পণ্যাদির মূল্য প্রায় ৭৪,৬০,৪০২ টাকা। জেলায় জেলায় একই ধরনের অভিযান চালিয়ে এনফোর্সমেন্ট শাখা ১,৭২৫ জনকে গ্রেপ্তার করে এবং ৪,৯০,০৯,৫১৭ টাকা মূল্যের পণ্যাদি আটক করে।

২১। চোলাই মদের বিরুদ্ধে অভিযান চালিয়ে জেলা পুলিশ ৭২০টি মামলা দায়ের করেছে, ১,০৬২ জনকে গ্রেপ্তার করেছে এবং ১,০৫,৩৭১ লিটার মদ আটক করেছে। কলকাতার ক্ষেত্রে ১,৮২৫টি মামলা দায়ের করা হয়েছে এবং এর ফলে ১,৪১০ জনকে গ্রেপ্তার করা হয়েছে এবং ৪৩,৪৯০ লিটার মদ আটক করা হয়েছে।

২২। কলকাতা পুলিশ সমস্ত রকমের জুয়ার বিরুদ্ধে অভিযান চালিয়ে ২৪,৯৮,৩৩২ টাকা ৬৭ পয়সা বাজির টাকা আটক করে। এই সূত্রে ৪,৯৪৯টি মামলা দায়ের করা হয় এবং ১৬,৪২৩ জনকে গ্রেপ্তার করা হয়। রাজ্যের অন্যান্য অংশে পুলিশ ৫৫৮টি ঘটনায় বাজির টাকা আটক করে, যার পরিমাণ ১,৯৯,৩৭৬ টাকা। এইসব ঘটনায় ১,৮১৩ জনকে গ্রেপ্তার করা হয়।

২৩। পশ্চিমবঙ্গ পুলিশ যে-সব সোনা ও রূপার গহণা এবং মূল্যবান সামগ্রী উদ্ধার বা আটক করেছে সেগুলির মূল্য ছিল ১,৮৪,৭৮,৪৫১ টাকা। এ-বিষয়ে ৩,০৪২টি মামলা

দায়ের করা হয় এবং ৩,০১২ জনকে গ্রেপ্তার করা হয়। কলকাতা পুলিশ ১,১৯৮টি ঘটনায় ১,৪২,৭১,২২৭ টাকা মূল্যের মূল্যবান সামগ্রী আটক করে। এইসব ঘটনায় ১,০৬৪ জনকে গ্রেপ্তার করা হয়।

২৪। জেলা পুলিশ ১১৭টি অত্যাধুনিক অস্ত্রশস্ত্র, ৯৩৮টি জোড়াতালি দেওয়া আগ্নেয়াস্ত্র, ১,৪৭১টি বোমা/পটকা, ৩০০৩টি গোলাগুলি এবং বিপুল পরিমাণ বিস্ফোরক দ্রব্য আটক করে। কলকাতা পুলিশও বিপুল পরিমাণে বে-আইনি অস্ত্রশস্ত্র, গোলাগুলি ও বিস্ফোরক আটক করে।

২৫। ড্রাগজনিত বিপদের বিরুদ্ধে লড়াই চালানোর জন্য চোরাচালানকারী ও বিক্রেতাদের বিরুদ্ধে অভিযান আরও জোরদার করা হয়েছে। কলকাতা পুলিশ ৩১৫টি ঘটনায় ৪২০ জনকে গ্রেপ্তার করে এবং হেরোইন, গাঁজা, ভাঁং, আফিং ইত্যাদি আটক করে। ঐসব মাদক দ্রব্যের বিক্রয়লব্ধ ৯,০৭ টাকাও পুলিশ আটক করে। উল্লেখ করা যেতে পারে, পূর্ববর্তী বছরগুলিতে রুজু করা ৬টি মামলা বিচারের পর ৬ জনকে দণ্ডাদেশ দেওয়া হয়েছে। একই রকম অভিযান চালিয়ে পশ্চিমবঙ্গ পুলিশ ৯২টি ঘটনায় ১৩৪ জনকে গ্রেপ্তার করেছে এবং হেরোইন, আফিং, চরস, গাঁজা ইত্যাদি আটক করেছে। ঐসব মাদক দ্রব্যের মোট ২৪,৪০০ টাকাও পুলিশ আটক করেছে।

২৬। পশ্চিমবঙ্গ পুলিশ ও কলকাতা পুলিশ ১৯৯১ সালে ২,৫০২ জন নিরুদ্দিষ্টের হদিশ করেছে।

২৭। রাজ্যের ও মহানগরীর পুলিশ অফিসার ও কর্মীরা সংসদ ও রাজ্য বিধানসভার সাধারণ নির্বাচনে তাঁদের কর্তব্য পালন করা ছাড়াও রাজ্যের প্রধান প্রধান সামাজিক অনুষ্ঠান ও ক্রীড়ানুষ্ঠানে যথারীতি এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। এইসব অনুষ্ঠানে পুলিশ বাহিনী আইন-শৃঙ্খলা রক্ষার ক্ষেত্রে প্রশংসনীয় কাজ করেছে।

২৮। পুলিশ বাহিনীর কর্মদক্ষতায় সার্বিক উন্নতিসাধনের জন্য আধুনিকীকরণ একান্ত জরুরি। ১৯৯০-৯১ সালে আধুনিকীকরণ কর্মপ্রকল্পের অধীনে মোট ৬২.৬৯ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। বর্তমানে কর্মপ্রকল্পটি চলতি আর্থিক বছরে শেষ হবে। এই কর্মপ্রকল্পটি আগামী বছরগুলিতে চালু রাখতে দেওয়ার জন্য আমরা ভারত সরকারকে অনুরোধ জানিয়েছি।

রাজ্য পুলিশ বাহিনীর আধুনিকীকরণের কর্মপ্রকল্পটি পুলিশ বাহিনীর কর্মদক্ষতার উন্নতি ঘটাতে বিশেষভাবে সাহায্য করেছে। অধিক গতিশীলতা, উন্নত যোগাযোগ ব্যবস্থা এবং আধুনিক সাজ-সরঞ্জাম লাভ করার ফলে শহরাঞ্চলে ও গ্রামাঞ্চলে সাম্প্রদায়িক, আইন-শৃঙ্খলাঘটিত ও অপরাধ সংক্রান্ত বিভিন্ন ঘটনার খবর পাওয়ার পর ঘটনাস্থলে পৌঁছতে সময় অনেক কম লাগছে। এই কর্মপ্রকল্পের অধীনে পরিকাঠামোগত সহায়তা পুলিশ কর্মীদের প্রশিক্ষণ কর্মসূচিসমূহের গুণগত উন্নতি ঘটিয়েছে। এই কর্মপ্রকল্পের অধীনে অত্যাধুনিক সাজসরঞ্জাম পাওয়ার ফলে মামলা বিচারের সময় একজিবিটগুলির দ্রুততর বিশ্লেষণ সুনিশ্চিত করাও সম্ভব হয়েছে।

২৯। ১৯৯১-৯২ সালের বার্ষিক যোজনায় পুলিশ অফিসার ও কর্মীদের জন্য বাসগৃহ নির্মাণ, থানা ভবন ও প্রশাসনিক ভবন নির্মাণ, জল সরবরাহ ব্যবস্থা এবং জমি ও ভূ-গৃহাদি অধিগ্রহণ ইত্যাদির জন্য ৫.৫০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল। যোজনা কমিশনের সিদ্ধান্ত অনুসারে ১৯৯২-৯৩ সাল থেকে পুলিশ আবাসনের বিষয়টি যোজনা-বহির্ভূত কর্মপ্রকল্প হিসেবে বিবেচিত হবে। ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনায় অন্যান্য কর্মপ্রকল্পের জন্য ৫.৫০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। পুলিশ বিভাগের জন্য ভবনাদি নির্মাণ ও রক্ষণাবেক্ষণের কাজ তদারকির উদ্দেশ্যে রাজ্য সরকার একটি পুলিশ আবাসন নিগম গঠন করেছেন।

৩০। পুলিশের জন্য রেশন সরবরাহ ও অন্যান্য সুযোগ-সুবিধার মতো বিভিন্নরকমের কল্যাণমূলক ব্যবস্থা এ বছরও অব্যাহত ছিল। পুলিশ কর্মীদের অভাব-অভিযোগ পরীক্ষা করে দেখার উদ্দেশ্যে তাদের বিভিন্ন দাবি বিবেচনার জন্য যৌথ পরামর্শদাতা কমিটিগুলি বিভিন্ন স্তরে এবং সময়ান্তরে বৈঠকে মিলিত হয়েছে।

৩১। বিভিন্ন পদমর্যাদার ৪৯০ জন পুলিশ কর্মীর বিরুদ্ধে বিভাগীয় শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়। চলতি বছরে ১১১ জন পুলিশ কর্মীকে শাস্তি দেওয়া হয়। এর মধ্যে চাকুরি থেকে বরখাস্ত হয়েছেন এমন ৩ জন আছেন।

৩২। ১৯৯১ সালে ২৫ জন পুলিশ কর্মী পুলিশ-পদক লাভ করেন।

৩৩। পুলিশকে ক্রমশই আরও বেশি করে চ্যালেঞ্জের মুখোমুখি হতে হচ্ছে। তাঁরা যাতে দক্ষতার সঙ্গে এইসব চ্যালেঞ্জের মোকাবিলা করে যেতে পারেন সে উদ্দেশ্যে সরকার সমস্ত পদমর্যাদার পুলিশ কর্মীদের জন্য চাকুরিকালীন পরিমাত্রিক প্রশিক্ষণের ব্যবস্থা করে চলেছেন। যুগের পরিবর্তনশীল দাবি সম্পর্কে পুলিশ বাহিনীর সদস্যদের সচেতন করার জন্য নিয়মিত সময়ের ব্যবধানে সেমিনার ও ওয়ার্কশপের আয়োজন করা হচ্ছে। জনসাধারণের অভিযোগ দ্রুত গ্রহণ করে ব্যবস্থা নেওয়ার লক্ষ্যে পুলিশকে চালিত করার বিষয়ে গুরুত্ব আরোপ করা হচ্ছে। এই ধরনের প্রশিক্ষণ কর্মসূচিগুলি ১৯৯২-৯৩ সালেও অব্যাহত থাকবে।

পুলিশ প্রশাসন তাঁদের কর্মসম্পাদনের সময় বিভিন্ন সমস্যা ও চ্যালেঞ্জের মুখোমুখি হয়। পুলিশ বাহিনী নিঃসন্দেহে তাঁদের উপর অর্পিত গুরুদায়িত্ব পালনে প্রশংসনীয়ভাবে উত্তীর্ণ হয়েছে। এই সুযোগে আমি মাননীয় সদস্যদের পুনরায় আশ্বস্ত করছি যে, পুলিশ পক্ষপাত-শূন্যভাবে আইনরক্ষা ও দায়িত্ব পালনের কাজ চালিয়ে যাবে।

৩৪। এই কথা বলে, আমি আমার বিভাগের ব্যয়-বরাদ্দের দাবি অনুমোদন করার জন্য মাননীয় সদস্যদের কাছে পেশ করছি।

দাবী নং—২২

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ২২ নং দাবির অন্তর্ভুক্ত মুখ্যখাত "২০৫৬-কারা"-এর অধীনে ২৪,১৬,১২,০০০ (চব্বিশ কোটি ষোল লক্ষ বার হাজার) টাকা ব্যয়-বরাদ্দ ১৯৯২-৯৩ সালের জন্য মঞ্জুর করা হোক। [ ভোট-অন্-অ্যাকাউন্ট-এ মঞ্জুরীকৃত

৬,০৪,০৩,০০০ (ছয় কোটি চার লক্ষ তিন হাজার) টাকার ব্যয়-বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত।]

আমরা বিভাগের মঞ্জুরির প্রস্তাবনা করতে গিয়ে আমি কারা-প্রশাসনের উন্নতি বিধানকল্পে এবং কারাসমূহের পরিবেশ ও বাস-ব্যবস্থার সামগ্রিক উন্নতির লক্ষ্যে যে সমস্ত কার্যকর পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, তার একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করছি।

২। আমাদের সরকার তার সীমিত সঙ্গতির সাহায্যে রাজ্যের কারাসমূহে এক পরিবর্তিত পরিবেশ আনয়নে নিরত রয়েছে। বন্দি এবং কারা-প্রশাসনের আধিকারিক ও কর্মচারিদের বাস-ব্যবস্থার উন্নতির জন্য নানাবিধ কল্যাণমূলক প্রকল্প গ্রহণ করা হচ্ছে। আধিকারিক ও কর্মচারিদের দক্ষতা ও কর্মোদ্দীপনা বৃদ্ধির লক্ষ্যে সাম্প্রতিককালে কিছু মৌলিক প্রশাসনিক পদক্ষেপ নেওয়া হয়েছে।

৩। বর্তমানে রাজ্য সরকারের আমলে আইন-শৃঙ্খলার রক্ষণ এবং সামাজিক ও অর্থনৈতিক ক্ষেত্রে এক সামগ্রিক উন্নতির প্রবণতার দরুন কারাসমূহে বন্দি-সংখ্যা হ্রাস পেয়েছে। এতৎসত্ত্বেও কোনও কোনও উপ-কারায় রয়েছে অতিরিক্ত বন্দি-সংখ্যার চাপ। ঐ উপ-কারাগুলিতে বন্দির চাপ লাঘবের উদ্দেশ্যে মহিলা ও অল্পবয়স্ক বন্দিদের জন্য নতুন সংলাগ (annexe) নির্মাণ করা হয়েছে, এর ফলে উপ-কারাগুলিতে বাসযোগ্য পরিসর বাড়বে। নবগঠিত মহকুমাগুলিতে উপ-কারা নির্মাণ করা হচ্ছে। দুর্গাপুর, বোলপুর এবং রঘুনাথপুরে নবনির্মিত উপকারাগারগুলির শীঘ্রই উদ্বোধন করা হবে। সরকার কল্যাণী, হলদিয়া, তেহট্ট এবং খড়্গপুরে উপ-কারা নির্মাণের কথা বিবেচনা করছে। উপযুক্ত স্থান পাওয়া গেলে এই উদ্দেশ্যে প্রকল্প গ্রহণ করা হবে।

৪। ১০০ জনের বাসযোগ্য, শুধু মাত্র মহিলা বন্দিদের জন্য একটি কারা ৬২ লক্ষ টাকা ব্যয়ে পুরুলিয়ায় নির্মিত হয়েছে। এই ধরনের কারা এই রাজ্যে প্রথম নির্মিত হল। এই কারাটি যতদূর সম্ভব মহিলা আধিকারিক ও কর্মচারিদের দ্বারা পরিচালিত হবে এবং এটি মহিলা কর্মীদের মর্যাদা রক্ষায় এবং দণ্ড শেষে তাদের পুনর্বাসনে যথাসাধ্য সচেষ্ট থাকবে। আশা করা হচ্ছে যে শীঘ্রই এটির উদ্বোধন হবে।

৫। উন্মাদ বন্দিদের যথাযথ চিকিৎসা ও যত্নের জন্য একটি পৃথক প্রতিষ্ঠানের অভাব দারুণভাবে অনুভূত হয়েছিল। পুরুলিয়ায় ২০০ জন বন্দির জন্য ৯০ লক্ষ টাকা ব্যয়ে ঐ রকম একটি প্রতিষ্ঠান নির্মিত হয়েছে। বিভিন্ন কারা থেকে নিরপরাধ উন্মাদ বন্দিদের যথাযথ চিকিৎসা ও যত্নের জন্য এখানে নিয়ে আসা হবে এবং মনোবিজ্ঞানী ও প্রশিক্ষণপ্রাপ্ত কর্মীরা তাঁদের চিকিৎসা করবেন।

আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, বিগত বছরটিতে প্রায় ১০০ জন নিরপরাধ উন্মাদ বন্দি আরোগ্য লাভ করেছেন এবং নিজ নিজ পরিবারবর্গের হাতে তাঁদের তুলে দেওয়া হয়েছে। এই ধরনের আরোগ্যপ্রাপ্ত ৩১ জনকে শ্রদ্ধেয় মা টেরিজার প্রতিষ্ঠান 'শান্তিদান'-এ এবং ২ জনকে 'সরোজনলিনী' হোমের কর্তৃপক্ষের হাতে তুলে দেওয়া হয়েছে।

৬। মেদিনীপুরে ১০৭ লক্ষ টাকা ব্যয়ে ৩০০ জন অল্পবয়স্ক অপরাধির বাসযোগ্য একটি নতুন প্রতিষ্ঠান নির্মাণ করা হয়েছে। এখানে তাদের শরীর ও মন উভয়েরই পরিশীলনের

ব্যবস্থা থাকবে। তারা এখানে শিক্ষার যাবতীয় সুযোগ-সুবিধাও পাবে। এই প্রতিষ্ঠানের উদ্দেশ্য হল ঐ সমস্ত অল্পবয়স্ক বন্দিদের এমনভাবে সহায়তা করা যাতে তারা ভবিষ্যতে সৎ ও প্রয়োজনীয় নাগরিক হিসাবে যথাযথভাবে বেড়ে ওঠে জাতির সেবায় নিজেদের নিয়োজিত করে।

৭। মহিলা বন্দিদের জন্য সংলাগ নির্মাণের কাজ এগিয়ে চলেছে এবং বিগত আর্থিক বছরে জলপাইগুড়ি জেলা কারা, বাঁকুড়া জেলা কারা, কোচবিহার জেলা কারা এবং তুফানগঞ্জ উপ-কারায় ঐ জাতীয় সংলাগ নির্মিত হয়েছে।

৮। প্রেসিডেন্সি জেল, আলিপুর সেন্ট্রাল জেল, দমদম সেন্ট্রাল জেল এবং বিভিন্ন জেলার কয়েকটি কারায় কিছু মাদকাসক্ত বন্দিও আছে। ভারতীয় দণ্ডবিধির নির্দিষ্ট অভিযোগে এবং অন্যান্য আইনে তাদের আটক রাখা হয়েছে। বলাবাহুল্য, তারা মাদকাসক্ত অবস্থায় কারাগারে এসেছে। চিকিৎসকের সহায়তায় সংশ্লিষ্ট কারাকর্তৃপক্ষ তাদের পৃথকভাবে থাকার ব্যবস্থা করেছেন। এবং তারা যাতে স্বাভাবিক জীবনে ফিরে আসে সেই উদ্দেশ্যে ওষুধপত্র এবং চিকিৎসার বন্দোবস্ত করে তাদের সহায়তা করেছেন।

নেশামুক্তি লক্ষ্যণ তাদের মধ্যে দেখা গেলেই, কারামুক্তির পর তারা যাতে সমাজে নিজেদের পুনর্বাসিত করতে পারে এ বিষয়েও কারা কর্তৃপক্ষ সহায়তা করেন।

চলতি বছরে এবং বিগত বছরগুলিতে আলিপুর সেন্ট্রাল জেল, প্রেসিডেন্সি জেল এবং দমদম সেন্ট্রাল জেলে আটক এইরকম বহু মাদকাসক্ত বন্দি মনোবৈজ্ঞানিক এবং সাধারণ চিকিৎসার ফলে আরোগ্য লাভ করেছে।

৯। হাওড়া, সিউড়ি ও দার্জিলিং জেলা কারাসমূহে এবং শিলিগুড়ি বিশেষ কারায় ইতিমধ্যেই সাক্ষাৎ প্রার্থীদের অপেক্ষা করার জন্য ছাউনি নির্মিত হয়েছে। পানীয় জল ও শৌচালয়ের যাবতীয় ব্যবস্থাযুক্ত এই ছাউনিগুলি কারাসমূহে আগত সাক্ষাৎ প্রার্থীদের বিশ্রামস্থল হিসাবে ব্যবহৃত হবে। পুরুষ ও মহিলাদের জন্য পৃথক বিশ্রামস্থলের ব্যবস্থা থাকবে। রাজ্যের সমস্ত জেলে পর্যায়ক্রমে এই ধরনের বিশ্রামস্থল নির্মিত হবে।

১০। নিরাপত্তা ব্যবস্থা এবং যোগাযোগ ব্যবস্থার উন্নতির জন্য কলকাতার তিনটি কেন্দ্রীয় কারায় এবং মহাকরণে কারা-পরিচালনার প্রধান দপ্তর ভি এইচ এফ (VHF) যোগাযোগ ব্যবস্থা চালু করা হচ্ছে।

১১। নিরাপত্তা ব্যবস্থার আধুনিকীকরণের উদ্দেশ্যে কারাসমূহে পর্যায়ক্রমে ওয়াচ টাওয়ার (watch tower) নির্মাণ করা হচ্ছে। গত বছর বহরমপুর সেন্ট্রাল জেল এবং প্রেসিডেন্সি জেলে দুটি ওয়াচ টাওয়ার নির্মাণ করা হয়েছে। অন্যান্য কারায়ও পর্যায়ক্রমে পুরনো ওয়াচ টাওয়ারগুলির পরিবর্তে ঐরকম ওয়াচ টাওয়ার নির্মাণ করা হবে।

১২। কারাসমূহে কঠোর নিরাপত্তা ব্যবস্থার অপর এক অঙ্গ হল সেগুলির সীমানায় প্রাচীর দেওয়া। বিগত তিন বছরে কেন্দ্রীয় কারাগুলিতে এবং জেলা ও বিশেষ কারাগুলিতে প্রাচীর প্রদান প্রকল্পসমূহের অনুমোদন ইতিমধ্যেই দেওয়া হয়েছে। প্রেসিডেন্সি জেল, আলিপুর সেন্ট্রাল জেল এবং বহরমপুর সেন্ট্রাল জেলে ইতিমধ্যেই প্রাচীর দেওয়া হয়ে গেছে।

১৩। আধুনিক অপরাধতত্ত্বের ধারণায় অপরাধীর প্রকৃতি অনুযায়ী কারাগারের শ্রেণী বিভাগ থাকা উচিত। কঠোর প্রকৃতির অপরাধিদের জন্য একটি চরম নিরাপত্তার ব্যবস্থাসম্পন্ন কারার অভাব বহুদিন যাবৎ অনুভূত হচ্ছিল। এই উদ্দেশ্যে দমদম সেন্ট্রাল জেলের অন্তর্ভুক্ত এলাকায় ১৫০ লক্ষ টাকা ব্যয়ে ৪০০ জন অপরাধির বাসযোগ্য চরম নিরাপত্তার ব্যবস্থাসম্পন্ন একটি কারা নির্মাণ করা হচ্ছে। এই প্রকল্পের প্রশাসনিক অনুমোদন ইতিমধ্যেই দেওয়া হয়েছে এবং এই উদ্দেশ্যে ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে ৫০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

১৪। কারাগারগুলিতে বন্দিদের বৃত্তিমূলক প্রশিক্ষণ ব্যবস্থার আধুনিকীকরণের জন্য 'আধুনিকীকরণ পরিকল্পনা'র অধীন বিভিন্ন প্রকল্প গ্রহণ করা হয়েছে। এর উদ্দেশ্য হল মুক্তিলাভের পর বন্দিরা যাতে সসম্মানে তাদের জীবিকা নির্বাহ করতে পারে এবং জেলের উৎপাদন কেন্দ্রগুলি যাতে অর্থনৈতিকভাবে গতিশীল থাকে ও প্রয়োজনীয় হয়ে ওঠে। একথা মনে রেখে আলিপুর সেন্ট্রাল জেল প্রেসে অফসেট মুদ্রণযন্ত্র, দমদম সেন্ট্রাল জেলের কম্বল কারখানার জন্য বয়ন-যন্ত্র, ঐ জেলেরই বাসন নির্মাণ কারখানার জন্য নতুন যন্ত্র এবং প্রেসিডেন্সি জেলের তেল কলের জন্য নতুন যন্ত্র বসানোর পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

১৫। কারাসমূহের স্বাস্থ্য বিষয়ক অবস্থার উন্নতির জন্য ১৯৯১-৯২ সালে ৬০ লক্ষ টাকা ব্যয়ে পানীয় জল সরবরাহ এবং অনাময় ব্যবস্থা সংক্রান্ত নতুন প্রকল্প গ্রহণ করা হয়েছে। বন্দিসহ কারাসমূহের আধিকারিক ও কর্মীদের উন্নত স্বাচ্ছন্দবিধানার্থে ১৯৯১-৯২ সালে যে বৈদ্যুতিকরণ প্রকল্পগুলি গৃহীত হয়েছে তাতে ৪০ লক্ষ টাকা খরচ হবে।

১৬। কারাসমূহের আধিকারিক ও কর্মীদের বাসগৃহ-সংক্রান্ত সুযোগ-সুবিধা প্রদানের প্রশ্নটি সরকারের কাছে বরাবরই একই প্রধান বিবেচ্য বিষয় হিসাবে পরিগণিত হয়ে এসেছে। বিগত আর্থিক বছরে এই খাতে এক কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আধিকারিক ও কর্মীদের জন্য পর্যায়ক্রমে কোয়ার্টার ও ব্যারাক তৈরি করা হচ্ছে। আমি আনন্দের সঙ্গে উল্লেখ করছি যে প্রেসিডেন্সি জেলে অতি সম্প্রতি একটি আবাসনের উদ্বোধন করা হয়েছে।

১৭। কেন্দ্রীয় কারাসমূহের রন্ধনশালার পরিবেশ স্বাস্থ্যকর ও দুষণমুক্ত রাখার উদ্দেশ্যে আমরা ডিজেলচালিত চুল্লী চালু করছি। কারা প্রশাসনের আধুনিকীকরণ প্রকল্পের অন্তর্গত এই পরিকল্পনায় ১৯৯১-৯২ সালের জন্য ৩০ লক্ষ টাকা ধার্য করা হয়েছিল।

১৮। বন্দি এবং কারাকর্মীদের স্বাচ্ছন্দ্য বৃদ্ধির প্রয়োজনীয়তার কথা মনে রেখে, স্বরাষ্ট্র (কারা) বিভাগ পশ্চিমবঙ্গের সমস্ত কেন্দ্রীয়/জেলা/বিশেষ/উপ-কারার জন্য এক বৃহৎ কল্যাণকর কর্মসূচি নিয়েছে। রাজ্যের আর্থিক অসঙ্গতি সত্ত্বেও আমাদের সরকার ১৯৯২-৯৩ সালের জন্য এই বিষয়ে ৪৬৪.৩৯ লক্ষ টাকা বরাদ্দ করার জন্য প্রস্তাব করেছে।

১৯। নিয়মিতভাবে উর্ধ্বতন আধিকারিক কর্তৃক কারা-প্রশাসনের কার্যধারা ও গতিশীলতা নিরীক্ষার জন্য বিশেষ পরিদর্শনের ব্যবস্থা বেশ কার্যকর হয়েছে।

২০। প্রশাসনে নিয়মানুবর্তিতা ও শৃঙ্খলারক্ষা সাপেক্ষে বর্তমান সরকার কারা-প্রশাসন ও কারাকর্মীদের মধ্যে সম্পর্ক স্থাপনে বিশ্বাসী। কারাকর্মীরা এখন আইনসম্মত গণতান্ত্রিক,

অধিকার ভোগ করেন এবং তাঁদের চাকুরিজনিত সমস্যার নিষ্পত্তি ঘটে তাঁদের প্রতিনিধিদের সঙ্গে আলোচনার মাধ্যমে। এখানে আমি দুটি বিষয়ের উল্লেখ করতে চাইঃ (১) পুলিশ কনস্টেবলদের সাথে কারারক্ষীদের বেতন-সমতার বিষয়টার নিষ্পত্তি ঘটেছে এবং এ বিষয়ে সম্প্রতি সরকারি আদেশনামা প্রকাশিত হয়েছে ; (২) সমস্ত স্তরের কারারক্ষীদের নাইলনের এবং পশমের মোজা দেওয়া সংক্রান্ত আদেশনামাও সম্প্রতি প্রকাশিত হয়েছে।

২১। বন্দিদের প্রতি সহানুভূতিপূর্ণ মানবিক আচরণ বর্তমান সরকারের লক্ষ্য এবং কারাসমূহকে সংশোধনাগারে রূপান্তরের বিষয়টি আমাদের সরকার বিবেচনা করে আসছে। এ বিষয়ে একটি খসড়া আইন তার প্রস্তুতির চূড়ান্ত পর্যায়ে রয়েছে।

২২। আমি মাননীয় সদস্যদের এই দাবি অনুগ্রহ করে বিবেচনাপূর্বক অনুমোদনের জন্য অনুরোধ করছি।

**দাবী নং—২৪, ৫৩, ৭৫, ৭৬, ৮৭, ৮৮, ৯৩, ৯৪, ৯৫, ৯৬, এবং ৯৭**

**অভিযাচন নং ২৪**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২০৫৮-স্টেশনারী ও মুদ্রণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১০,৩৭,০০,০০০ (দশ কোটি সাঁইত্রিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ২,৫৯,২৫,০০০ (দুই কোটি উনষাট লক্ষ পঁচিশ হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমেত। ]

**অভিযাচন ৫৩**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৪০৭-চায-আবাদ", "৪৪০৭-চাষ-আবাদ বাবত নিয়োজিত মূলধন" এবং "৬৪০৭-চাষ-আবাদ বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১১,৯৯,০০,০০০ (এগারো কোটি নিরানব্বই লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ২,৯৯,৭৫,০০০ (দুই কোটি নিরানব্বই লক্ষ পঁচাত্তর হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমেত। ]

**অভিযাচন নং ৭৫**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৫ নং অভিযাচনের অধীন মুখ্যখাত '২২৮৫২-শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২৬,৬৩,১৮,০০০ (ছাব্বিশ কোটি তেষট্টি লক্ষ আঠারো হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ ৬,৬৬,০০,০০০ (ছয় কোটি ছেষট্টি লক্ষ) টাকা অন্তবর্তী অনুদান সমেত। ]

## অভিযাচন নং ৭৬

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৮৫৩-অ-লৌহ খনিকার্য এবং ধাতু শিল্প" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১,৩১,২০,০০০ (এক কোটি একত্রিশ লক্ষ কুড়ি হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ ৩২,৮০,০০০ (বত্রিশ লক্ষ আশি হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমেত। ]

## অভিযাচন নং ৮৭

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৭ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৫৪৬৫-সাধারণ বিত্তীয় ও ব্যবসা প্রতিষ্ঠানে বিনিয়োগ" ও "৭৪৬৫-সাধারণ বিত্তীয় ব্যবসায় প্রতিষ্ঠান বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,২৭,০০,০০০ (তিন কোটি সাতাশ লক্ষ কুড়ি হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ ৮১,৭৫,০০০ (একাশি লক্ষ পঁচাত্তর হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমেত। ]

## অভিযাচন নং ৮৮

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮৮ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩৪৭৫-অন্যান্য সাধারণ অর্থনৈতিক সেবাকার্য" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ২,৭৯,৭৩,০০০ (দুই কোটি ঊনআশি লক্ষ তিয়াত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। [ ৭০,০০,০০০ (সত্তর লক্ষ) টাকা অন্তবর্তী অনুদান সমেত। ]

## অভিযাচন নং ৯৩

মহাশয়

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৩ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৬-পেট্রো রাসায়নিক (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৪৮৫৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবত নিয়োজিত অন্যান্য মূলধন" এবং "৬৮৫৫-অন্যান্য শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৬৮,৫৬,০০,০০০ (আটষট্টি কোটি ছাপান্ন লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ১৭,১৪,০০,০০০ (সতেরো কোটি চৌদ্দ লক্ষ) টাকা অন্তবর্তী অনুদান সমেত ]

## অভিযাচন নং ৯৪

মহাশয়,.

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৯৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৫৯-দূর সমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবত নিয়োজিত মূলধন" এবং "৬৮৫৯-

দুরসমাযোজন ও বৈদ্যুতিন শিল্প বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৬,৫০,০০,০০০ (ষোল কোটি পঞ্চাশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ৪,১২,৫০,০০০ (চার কোটি বারো লক্ষ পঞ্চাশ হাজার টাকা অন্তবর্তী অনুদান সমেত]

**অভিযাচন নং ৯৫**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৫ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত নিয়োজিত মূলধন", "৬৮৫৭-রাসায়নিক ও ভেষজ শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ এবং "৬৮৬০-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ১৭,৩৪,০০,০০০ (সতেরো কোটি চৌত্রিশ লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ৪,৩৩,৫০,০০০ (চার কোটি তেত্রিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমেত]

**অভিযাচন নং ৯৬**

মহাশয়,

র‍্যাপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৬ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৬৮৭৫-অন্যান্য শিল্প (বন্ধ ও রুগ্ন শিল্প এবং সরকারি উদ্যোগ বাদে) বাবত ঋণ" এবং "৬৮৮৫-অন্যান্য শিল্প ও খনিজ দ্রব্য (বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৯,৬৯,০০,০০০ (নয় কোটি ঊনসত্তর লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ২,৪২,২৫,০০০ (দুই কোটি বিয়াল্লিশ লক্ষ পঁচিশ হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমতে]।

**অভিযাচন নং ৯৭**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৯৭ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৪৮৮৫-শিল্প ও খনিজদ্রব্য (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবত অন্যান্য নিয়োজিত মূলধন" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৫৫,০০,০০০ (পঞ্চান্ন লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। [ ১৩,৭৫,০০০ (তের লক্ষ পঁচাত্তর হাজার) টাকা অন্তবর্তী অনুদান সমেত]।

মহাশয়,

আমরা জাতীয় ইতিহাসের এক অতি গুরুত্বপূর্ণ কালের মধ্য দিয়ে চলেছি যখন আমাদের দেশের অর্থনৈতিক সার্বভৌমত্ব সম্পূর্ণভাবে বিপন্ন। গত বৎসরের বাজেট ভাষণে আমার আশঙ্কা অনুযায়ী আমাদের দেশে কাঠামোগত সমন্বয় সাধন ও উদারতার নামে কেন্দ্রীয় নীতির বিধির পরিবর্তনের প্রবল তরঙ্গোচ্ছ্বাসে বিক্ষুব্ধ আর একটি অশান্ত বছর অতিক্রম করল। এই পরিবর্তনে এটা স্পষ্ট যে, স্বনির্ভরতার জাতীয় লক্ষ্য থেকে বিচ্যুত হয়ে পুঁজিবাদি শক্তি

নিয়ন্ত্রিত বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভাণ্ডারের অর্থনৈতিক দাসত্বের পথে আমরা এগিয়ে চলেছি।

আমাদের দেশে বর্তমানে ঋণের পাঁকে গভীরভাবে নিমজ্জিত এবং বহির্দেশীয় আর্থিক সংস্থাগুলির কাছ থেকে অগ্রিম বিদেশি মুদ্রার সাহায্য নিয়ে বৈদেশিক ঋণ মেটাতে গিয়ে সম্পূর্ণভাবে দেউলিয়া। বহির্বাণিজ্যের ঘাটতি সমস্যা, অভ্যন্তরীণ রাজস্ব ব্যবস্থার সামঞ্জস্যহীনতা ও বার বার টাকার অবমূল্যায়ন, ক্রমবর্ধমান মুদ্রাস্ফীতি এবং ভয়াবহ বেকার সমস্যার মধ্য দিয়েই প্রতিফলিত হচ্ছে ভারতীয় অর্থনীতির সঙ্কটাপন্ন অবস্থা। কেন্দ্রীয় সরকারের ত্রুটিপূর্ণ, পক্ষপাতদুষ্ট এবং জনবিরোধী নীতি অনুসরণের ফলেই এই ভয়ঙ্কর অর্থনৈতিক সঙ্কটের সৃষ্টি হয়েছে। বিশ্বব্যাঙ্ক ও আন্তর্জাতিক অর্থভাণ্ডার থেকে ব্যাপক কাঠামোগত সমন্বয় সাধনের জন্য ঋণ গ্রহণের শর্তাবলী কেন্দ্রের সংখ্যালঘু সরকারকে অর্থনীতি সম্বন্ধীয়, শিল্প-সংক্রান্ত এবং বাণিজ্যবিষয়ক নীতির তথাকথিত সংস্কার সাধনে বাধ্য করেছে, এমন কি বাজেটও প্রস্তুত হয়েছে ঐ সব সংস্থার নির্দেশিত শর্ত মেনেই।

এলোমেলো ও ভুল সিদ্ধান্ত সংমিশ্রিত এই পরিবর্তন জাতীয় অর্থনীতির পুনরুজ্জীবনে ব্যর্থ। অপরদিকে এই নীতি-সংস্কার দেশের জনগণের, বিশেষত দরিদ্রতর শ্রেণীর মানুষের, অর্থনৈতিক ব্যবস্থার উপর ক্ষতিকর প্রভাব ফেলেছে। কাঠামোগত সংস্কার ও উদারনীতি গ্রহণের পরেও শিল্পোৎপাদনের উন্নতি হয়নি। মুদ্রাস্ফীতি কমার পরিবর্তে বেড়েই চলেছে। ভোগ্যপণ্যের পাইকারি ও ক্রেতা মূল্যসূচকের হার দ্রুত বেড়ে চলেছে। অত্যাবশ্যক পণ্যের নিয়ন্ত্রিত মূল্যও বৃদ্ধি করা হয়েছে। রাজ্যগুলির প্রতি কেন্দ্রীয় সাহায্য বন্ধ হয়েছে এবং ক্ষুদ্রসঞ্চয় ক্ষেত্রে সংগ্রহের পরিমাণ নিম্নগামি।

গত কেন্দ্রীয় বাজটে যে রাজস্বক্ষেত্রে পশ্চাদগামী, অর্থনৈতিক ক্ষেত্রে প্রগতিহীন এবং সামাজিক ক্ষেত্রে স্থাণু তা প্রমাণিত হয়েছে। এই বাজেটে মুদ্রাস্ফীতি, শিল্পে মন্দা এবং বেকার সমস্যা সমাধানের জন্য কোনও পদক্ষেপ গ্রহণ করা হয়নি। অপরদিকে গ্রামীণ উন্নয়ন খাতে বাজেট বরাদ্দ কমিয়ে দেওয়ায় কর্মসংস্থানমুখি বিভিন্ন প্রকল্প প্রচণ্ড ক্ষতিগ্রস্ত হবে। বহিঃশুল্ক হ্রাস এবং দেশে উৎপন্ন দ্রব্যসামগ্রীর উপর কেন্দ্রীয় আবগারি শুল্ক বৃদ্ধির ফলে, আরও কম দামে বিদেশি জিনিস পাওয়া যাবে এবং যার ফলে দেশের শিল্পোন্নয়ন ব্যাহত হবে। লৌহ ও ইস্পাতের মতো মৌলিক দ্রব্যসামগ্রীর উপর অতিরিক্ত কর বৃদ্ধির ফলে বর্তমান মুদ্রাস্ফীতির উপর অতিরিক্ত চাপ পড়বে। এই সমস্ত ঘটনায় আমাদের বিশ্বাস যে, বিশ্বব্যাঙ্ক ও আন্তজার্তিক অর্থভাণ্ডার থেকে প্রাপ্ত ঋণের শর্তাবলীর প্রতি কেন্দ্রীয় সরকারের পরিপূর্ণ আত্মসমর্থনের ফলস্বরূপ পর্যায়ক্রমে নীতি পরিবর্তনের সঙ্গে সামঞ্জস্যপূর্ণ হল এই কেন্দ্রীয় বাজেট।

এটা দুর্ভাগ্যজনক যে, আন্তর্জাতিক অর্থভাণ্ডারের শর্তাবলী নিয়ে কেন্দ্র রাজ্যসরকারগুলি বা অন্যান্য রাজনৈতিক দলগুলির সঙ্গে কোনও আলোচনা করেন নি। যেসব পরিবর্তন আনতে চলেছেন, সে বিষয়েও কেন্দ্র গোপনীয়তা অবলম্বন করেছিলেন। দেশের সামগ্রিক অর্থনীতি সংশ্লিষ্ট এই গুরুত্বপূর্ণ বিষয়টি নিয়ে কোনও জাতীয় বিতর্কেরও ব্যবস্থা করা হয় নি। আমরা বিস্মিত যে, কিভাবে কেন্দ্রের সংখ্যালঘু সরকার কর্তৃক একতরফা ও খেয়াল খুশি মতো গৃহীত গুরুত্বপূর্ণ অর্থনৈতিক নীতিসংক্রান্ত পরিবর্তন দেশের প্রতিটি মানুষের উপর

চাপিয়ে দেওয়া হচ্ছে। যে সব শর্তগুলি দেশের অর্থনীতির উপর বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি করবে, সেগুলি নিয়ে বিস্তারিত আলোচনার জন্য আমরা কেন্দ্রের কাছে দাবি করেছি।

সদস্যদের স্মরণে থাকতে পারে যে, বহির্বাণিজ্যের ঘাটতি সমস্যা সমাধানের জন্য একটি 'বিকল্প' নীতির প্রস্তাব এই সরকারের পক্ষ থেকে রাখা হয়েছে। আমরা দৃঢ়ভাবে বিশ্বাস করি যে, এই সমস্যা থেকে মুক্তি পেতে বিশ্বব্যাঙ্ক বা অন্যান্য বৈদেশিক সূত্রে ঋণ গ্রহণ কখনোই বাস্তবসম্মত সমাধান হতে পারে না। অপর দিকে, এই সমস্ত ঋণের শর্তাবলী স্পষ্টতঃই দেশকে স্থায়ীভাবে ঋণের জালে জড়িয়ে ফেলতে চাইবে। এটা মনে রাখা উচিত যে, রাজনীতি ও অর্থনীতি অবিচ্ছেদ্য। অর্থনৈতিক সার্বভৌমত্ব একবার যদি পুঁজিবাদি শক্তির কাছে হারিয়ে ফেলা হয় তবে দেশের শাসননীতিও ক্রমে ক্রমে তাদের নিয়ন্ত্রণাধীন হয়ে যাবে। সেই কারণে আমরা পরামর্শ দিয়েছিলাম অত্যাবশ্যক নয় এমন সামগ্রীর আমদানি হ্রাস, বিশেষ সহায়তা প্রকল্প করে অনাবাসী ভারতীয়দের বিনিয়োগ উৎসাহ দান, কালো টাকার উদ্ধার, সাধারণ ব্যবহার্য জিনিসের উৎপাদন বৃদ্ধির উপর জোর, ভূমি-সংস্কারের মাধ্যমে সাধারণ লোকের ক্রয় ক্ষমতা বৃদ্ধি করে অভ্যন্তরীণ বাজারের সম্প্রসারণ এবং যথাযথ আধুনিক কারিগরি গ্রহণ করে আঞ্চলিক শ্রম ও সম্পদের পূর্ণ সদ্ব্যবহার। কিন্তু কেন্দ্রীয় সরকার আমাদের পরামর্শকে অগ্রাহ্য করে নিজেদের খুশিমতো সাধারণ মানুষের আকাঙ্খা ও স্বার্থ পরিপন্থী নীতি পরিবর্তনের কর্মসূচি চালিয়ে যাচ্ছেন।

এই নীতি পরিবর্তনের একটি বিপজ্জনক অধ্যায় হল আন্তর্জাতিক অর্থভাণ্ডারের নির্দেশানুযায়ী ঋণ প্রাপ্তির জন্য কেন্দ্রীয় সরকার প্রদত্ত প্রতিশ্রুতির অঙ্গ হিসাবে 'বিদায়নীতি' গ্রহণ। আমরা অলাভজনক শিল্প সংস্থার অনুৎপাদক শ্রম পোষণের সপক্ষে নই। আমরা কারিগরি উন্নয়ন কর্মসূচিরও বিরোধী নই। কিন্তু শ্রমশক্তির যুক্তিসঙ্গত পুনঃপ্রশিক্ষণ ও পুনর্বিন্যাস সংক্রান্ত কোনও সুস্পষ্ট পরিকল্পনার, কর্মচ্যুত শ্রমিকদের ক্ষতিপূরণ ও পুনর্বাসনের এবং কোনও ইউনিটকে লাভজনক করতে কতজন শ্রমিককে অতিরিক্ত ঘোষণা করতে হবে তা বিচার করার জন্য উপযুক্ত কর্মব্যবস্থার অভাবের জন্য আমরা 'বিদায়নীতি'র প্রাজ্ঞতা মেনে নিতে পারছি না।

আমাদের অভিজ্ঞতা এই যে, কোনও সংস্থায় যখন লোকসান হতে শুরু করে তখন তার জন্য পুরোপুরি দোষ দেওয়া হয় শ্রমিকদের। আমাদের বক্তব্য হল, ক্ষতির মূল কারণগুলি সংস্থা হিসাবে পৃথক পৃথকভাবে বিচার করতে হবে এবং তারপর তাকে লাভজনক করার জন্য উপায় খুঁজতে হবে। এই সমস্ত বিষয়গুলির যতদিন না সমাধান হয় ততদিন তথাকথিত বিদায়নীতি আমাদের গ্রহণযোগ্য হতে পারে না। আমরা শ্রমজীবী মানুষের স্বার্থরক্ষায় তাদের পাশে থাকতে প্রতিশ্রুতিবদ্ধ।

কেন্দ্রের নতুন নীতিতে সরকারি সংস্থায় বিনিয়োগের গুরুত্বকে যথেষ্ট লঘু করা হয়েছে। বেশ কয়েকটি সরকারি সংস্থার বেসরকারিকরণের কেন্দ্রীয়নীতি কিছুতেই গ্রহণযোগ্য হতে পারে না। এদের মধ্যে কয়েকটি দেশের সুষম অর্থনৈতিক উন্নয়নের নিয়ামক এবং কয়েকটি সংস্থা লাভে চলছে। কেন্দ্র ও রাজ্য উভয়েরই সম্পদ সঙ্কোচনের পরিপ্রেক্ষিতে দেশের সুষম অর্থনৈতিক উন্নয়নের নিয়ামক এবং কয়েকটি সংস্থা লাভে চলছে। কেন্দ্র ও রাজ্য উভয়েরই সম্পদ

সঙ্কোচনের পরিপ্রেক্ষিতে দেশের আর্থিক ও শিল্পসংক্রান্ত উন্নয়নের স্বার্থে বেসরকারি ক্ষেত্রে সহায়তা অবশ্যই প্রয়োজন যাতে অর্থের অভাবে উন্নয়নের ধারা ব্যাহত না হয়। কিন্তু আমাদের মিশ্র অর্থনীতিতে সরকারি উদ্যোগ, যৌথ উদ্যোগ ও বেসরকারি উদ্যোগের ক্ষেত্রগুলির সহাবস্থান প্রয়োজন এবং এই তিনটি ক্ষেত্রের কোনওটিকেই দুর্বল করা উচিত নয়। কোনও সংস্থার বেসরকারিকরণই তার সর্বরোগহর ওষুধ নয়। তাছাড়া, এটা সত্য নয় যে সরকারি ক্ষেত্রের সংস্থাগুলিই শুধু রুগ্ন হয়ে পড়ছে। ব্যক্তিগত মালিকানাধীন বহু সংস্থা আছে যেগুলি অযোগ্য পরিচালন ব্যবস্থা ও সংশ্লিষ্ট অন্যান্য কারণে রুগ্ন হয়ে পড়ছে।

এছাড়াও যতদিন পর্যন্ত ব্যাঙ্ক এবং আর্থিক সংস্থাগুলির সহায়তা লাভে বিভিন্ন রাজ্য ও অঞ্চলের মধ্যে বৈষম্যভাব বজায় থাকবে ততদিন কেবলমাত্র লাইসেন্সিং প্রথার বিলোপের মাধ্যমে শিল্পে অনগ্রসরতা সমস্যার সমাধান হবে না। নতুন পরিস্থিতিতে, বিশেষত অনগ্রসর রাজ্য এবং অঞ্চলের পক্ষে নতুন মূলধন আকর্ষণ করা কঠিন হতে পারে এবং এর ফলে আঞ্চলিক বৈষম্যের সৃষ্টি হবে। একইভাবে অবাধ আমদানি মূল্যবান বিদেশিমুদ্রার অপচয় ছাড়াও সমজাতীয় দেশজ উৎপাদনের ক্ষেত্রগুলিকেও নিরুৎসাহিত করবে। বিশেষ বিশেষ ক্ষেত্রগুলিকে চিহ্নিত করা উচিত যেখানে আমদানি অপরিহার্য।

মহাশয়, বর্তমান শিল্প ও বাণিজ্য সংক্রান্ত কেন্দ্রীয় নীতির কয়েকটি বিষয় সম্পর্কে আমরা একমত না হলেও আমরা চাই না যে এই নীতির যতদূর সম্ভব সুযোগ সুবিধা গ্রহণ করা থেকে পশ্চিমবঙ্গের মানুষ পিছিয়ে থাকুক। বিশেষ বিশেষ ক্ষেত্রে শিল্প সংক্রান্ত কাজকর্মে রাজ্য সরকারের ভূমিকা পর্যালোচনা এবং ভারতসরকার ঘোষিত নতুন নীতির উদারতার দিকগুলির সুযোগ সুবিধা গ্রহণের জন্য প্রয়োজনীয় পন্থা সুপারিশ করার উদ্দেশ্যে রাজ্য সরকার অনেকগুলি 'টাস্কফোর্স' গঠন করেছেন। এই টাস্কফোর্সগুলির রিপোর্ট চূড়ান্ত করা হচ্ছে।

শিল্পোন্নয়নের সঙ্গে যুক্ত রাজ্য সরকারের বিভিন্ন বিভাগীয় সংস্থা ও এজেন্সিগুলির ভূমিকাকে আরও গতিশীল করার জন্য সিদ্ধান্ত গ্রহণের ক্ষেত্রে আমলাতান্ত্রিক বিলম্ব কমিয়ে আনার চেষ্টা করা হচ্ছে, যাতে তাদের কর্মপ্রবাহ অব্যাহত থাকে। এমনকি সরকারি পর্যায়ে মন্ত্রী ও আধিকারিকদের নিয়ে বিভিন্ন কমিটি গঠন করা হয়েছে, যাতে বিভিন্ন দপ্তর যেখানে জড়িত, সেক্ষেত্রে আরও দ্রুত সিদ্ধান্ত নেওয়া যায়। অনাবাসী ভারতীয়দের কাছ থেকে গুরুত্বপূর্ণ বৈদেশিক মূলধন বিনিয়োগের সম্ভাবনাকে কাজে লাগানোর উদ্দেশ্যে রাজ্যের শিল্প অধিকারে একটি 'NRI Cell' গঠিত হয়েছে। এই সেল অনাবাসী ভারতীয় বিনিয়োগকারিদের পরামর্শ ও সহায়তা দিয়ে থাকেন। এ বিষয়ে বেশ উৎসাহব্যঞ্জক ফল পাওয়া গেছে এবং এ রাজ্যে অনাবাসী ভারতীয়দের কাছ থেকে, বিশেষত ইলেকট্রনিক্স, চামড়া, রিফ্রাক্টরি ইউনিট ইত্যাদি ক্ষেত্রে, ভালরকম বিনিয়োগই আশা করা হচ্ছে। শিল্পোদ্যোগিদের তাদের শিল্প প্রকল্পের সূচনা থেকে চূড়ান্ত রূপায়ণ পর্যন্ত পরামর্শ ও সাহায্য দেওয়ার জন্য গুজরাটের ধাঁচে একটি ইন্ডাস্ট্রিয়াল এক্সটেনশন সেন্টার (Industrial Extension Centre) স্থাপন করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

মহাশয়, ১৯৫০ সালের শুরু থেকেই কেন্দ্রীয় ক্ষেত্রের প্রকল্পগুলি এ রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন এবং শিল্প সমৃদ্ধির একটি প্রধান অবলম্বন। দুঃখের বিষয়, গত কয়েক দশক ধরে

দেখা যাচ্ছে যে, এ রাজ্যের কেন্দ্রীয় সংস্থায় বিনিয়োগের পরিমাণ এবং অর্থের যোগান ক্রমশ কমে আসছে। এর প্রত্যক্ষ প্রভাবে পশ্চিমবঙ্গের শিল্পস্বাস্থ্য এবং অর্থনৈতিক সমৃদ্ধির অবনতি ঘটেছে। অনেকক্ষেত্রে কেন্দ্র সময়মতো সংস্কারের সিদ্ধান্ত না নেওয়ায় বহু সরকারি সংস্থায় উৎপাদন এবং বিক্রয় হ্রাস পেয়েছে এবং বছরের পর বছর ক্ষতি হতে থাকায় সেগুলি রুগ্ন হয়ে পড়েছে। দুর্গাপুর ফার্টিলাইজার, ইসকো, ব্রেথওয়েট অ্যান্ড কোং, ভারত অপথালমিক গ্লাস প্রভৃতি সংস্থা এই ধরনের অবহেলার জ্বলন্ত দৃষ্টান্ত। যদি এইসব গুরুত্বপূর্ণ সরকারি সংস্থাগুলিকে আরও রুগ্ন হতে দেওয়া হয়, তবে তার সুদূরপ্রসারি প্রতিক্রিয়া দেখা দেবে। আমাদের পক্ষ থেকে আমরা বহুবছর ধরে এই বিষয়গুলি নিয়ে বলে আসছি। সম্প্রতি এক পত্রে আমি প্রধানমন্ত্রীকে গুরুত্বপূর্ণ কয়েকটি প্রকল্প সম্পর্কে পর্যালোচনা ও বিনিয়োগ সিদ্ধান্ত ত্বরান্বিত করার জন্য অনুরোধ করেছি। এর মধ্যে আছে ইস্কোর পুনর্বাসন ও আধুনিকিকরণ, হলদিয়ায় ইন্ডিয়ান অয়েল কর্পোরেশনের শোধনাগারের সম্প্রসারণ, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের হলদিয়া ইউনিটের সংস্কার ও রূপায়ণ, দুর্গাপুরে অ্যালয় স্টিল প্লান্টের 'হট্ রোলিং মিলে'র স্থাপন, তিনটি কেন্দ্রীয় ভেষজ প্রতিষ্ঠান যথা, 'বেঙ্গল ইমিউনিটি' 'স্মিথ স্ট্যানিসস্ট্রিট' এবং 'বেঙ্গল কেমিক্যাল'-এর পুনরুজ্জীবন, 'টায়ার কর্পোরেশন অফ ইণ্ডিয়া' এবং 'সাইকেল কর্পোরেশন অফ ইন্ডিয়া'র পুনরুজ্জীবন, ব্রেথওয়েট অ্যান্ড কোং'র পুনর্বাসন, দুর্গাপুরে 'ভারত অপ্থালমিক গ্লাস ওয়ার্কস'-এর পুনরুজ্জীবন, 'বেঙ্গল পটারিজ লিঃ'-এর পুনর্বাসন, 'মোহিনী মিল্স লিঃ' পুনরায় চালু করা, পশ্চিমবঙ্গে ম্যাক্স (MAX) উৎপাদনের ব্যবস্থা এবং কলকাতা ও হলদিয়া বন্দরের নাব্যতা বৃদ্ধি করার প্রকল্প। এর মধ্যে কয়েকটি বিষয় নিয়ে প্রধানমন্ত্রীর সঙ্গে গত কয়েকমাসে আমাদের আলোচনা হয়েছে এবং আমরা আলোচনা চালিয়ে যাব। কেন্দ্রীয় অর্থমন্ত্রীর কাছ থেকে আমি জানতে পেরেছি যে, ইস্কোর আধুনিকিকরণের খাতে প্রায় ৬,০০০ কোটি টাকারও বেশি ব্যয় হবে বলে অনুমান করা হচ্ছে ; তার জন্য অর্থসংস্থান করা খুবই কঠিন হবে।

মহাশয়, আমি এখন পশ্চিমবঙ্গের শিল্প পুনরুত্থানের পক্ষে অবশ্য প্রয়োজনীয় হলদিয়া পেট্রোকেমিক্যালস্ প্রকল্পের রূপায়ণ সম্পর্কিত অগ্রগতির বিষয়টি মাননীয় সদস্যদের অবহিত করতে চাই। এই প্রকল্পের বহুমুখি ও পর্যাপ্ত উৎপাদন সামগ্রীর অন্যান্য দ্রব্যে রূপান্তর এবং প্রক্রিয়াকরণ অপরিসীম শিল্প সম্ভাবনার সৃষ্টি করবে।

হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স-এর রূপায়ণের কাজে গতিসঞ্চারিত হয়েছে। এই উদ্দেশ্যে 'হলদিয়া পেট্রোকেমিক্যালস্ লিমিটেড' নামে একটি যৌথ উদ্যোগ কোম্পানি গঠিত হয়েছে। জমিতে প্রকল্পপূর্ব কাজকর্মের প্রচুর অগ্রগতি হয়েছে। এই যৌথ উদ্যোগ কোম্পানি হাইডেনসিটি পলি-ইথিলিন (HDPE), পলি প্রপিলিন (PP) এবং ন্যাফথা ক্র্যাকিং-এর জন্য প্রযুক্তি নির্বাচন সম্পূর্ণ করেছে ও প্রযুক্তি সহযোগিতা এবং কাঁচামাল আমদানি সংক্রান্ত প্রয়োজনীয় সরকারি সম্মতি ও অনুমোদন পাওয়া গেছে। অন্যান্য পলি অলিফিন (Poly Olephin) শাখার জন্য সম্ভাব্য প্রযুক্তি সরবরাহকারির সঙ্গে কথাবার্তা চলছে। মূল কাঁচামাল 'ন্যাফতা'র দীর্ঘমেয়াদি সরবরাহের জন্য ইণ্ডিয়ান অয়েল কর্পোরেশনের সঙ্গে সমঝোতা হয়েছে। এই কোম্পানি ব্যাপক 'পরিবেশ প্রতিক্রিয়া নিরূপণ বিষয়ক গবেষণা প্রতিবেদন' এবং 'দুর্ঘটনা নিবারক প্রকল্প' (Disaster Mangement Plan) প্রস্তুত করেছেন, যেগুলি বিবেচনার জন্য

শীঘ্রই ভারত সরকারের কাছে পেশ করা হবে। রাজ্যের দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের কাছ থেকে প্রয়োজনীয় সম্মতি পাওয়া গেছে।

এই কোম্পানির উৎপাদন সামগ্রী ব্যবহার করে যে অনুষঙ্গ ইউনিটগুলি গড়ে উঠার কথা, সেগুলি স্থাপনে উৎসাহ দিতে কোম্পানি ইতিমধ্যেই পদক্ষেপ নিয়েছেন, যাতে এই কোম্পানির উৎপাদন শুরু হওয়ার সঙ্গে সঙ্গেই অনুষঙ্গ ক্ষেত্রগুলির রূপায়নও প্রায় সম্পূর্ণ হয়। কোম্পানির সাংগঠনিক ভিত্তি দৃঢ় করা হয়েছে এবং কোম্পানি ইতিমধ্যেই প্রধান প্রধান কারিগরি সরঞ্জাম সরবরাহকারি সংস্থাগুলির সঙ্গে মালপত্র সরবরাহ ও অন্যান্য পরিষেবার জন্য যোগাযোগ শুরু করেছেন। কোম্পানি পরিকাঠামোগত, তৎসহ উপযুক্ত সহায়ক ব্যবস্থার জন্য বিভিন্ন এজেন্সি এবং সরকারি বিভাগের সঙ্গে সম্পর্কও স্থাপন করেছেন।

বাণিজ্যনীতি সাম্প্রতিক পরিবর্তন, মুদ্রার অবমূল্যায়ন ইত্যাদির পরিপ্রেক্ষিতে কোম্পানি এই প্রকল্পের সংশোধিত কর্মধারা গ্রহণ করেছেন যাতে উৎপাদন যৌগ এবং এই কমপ্লেক্সের মৌলিক সংহতিকে অক্ষুণ্ণ রেখে প্রকল্পটির সম্ভাব্যতা সুনিশ্চিত করা যায়। কোম্পানি গত আর্থিক বছরে ভারতীয় আর্থিক সংস্থা ও ব্যাঙ্কগুলি থেকে টাকার অঙ্কে আর্থিক সহায়তা বিষয়ে প্রয়োজনীয় অনুমোদন লাভ করেছেন এবং বিভিন্ন সংস্থা ও এজেন্সির সঙ্গে অন্যান্য আর্থিক প্রয়োজনীয়তা প্রধানত বিদেশি মুদ্রার সংস্থান বিষয়ে কথাবার্তা বলছেন। আশা করা হচ্ছে যে, বিভিন্ন সম্মতি, অনুমোদন ইত্যাদি বিষয়ে খুব শীঘ্রই সমঝোতা হবে যাতে সময়মতোই প্রকল্পটি রূপায়িত হয়।

ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলে ১২টি ইউনিট বর্তমানে কম্পিউটার পেরিফেরালস্, টেনিস র‍্যাকেট, হীরা ও সোনার গহনা, সূতা, ল্যাটেক্স, সিন্থেটিক উভেনগ্লাভস, পারফিউমড ফিউমিগ্যান্টস ইত্যাদি উৎপাদন/রপ্তানি করছেন। এই ১২টি ইউনিটের মধ্যে ২টি ইউনিট ১৯৯১ সালে উৎপাদন/রপ্তানি শুরু করেছেন। বিদেশি যন্ত্রপাতি আমদানি করেছেন এমন তিনটি ইউনিট খুব শীঘ্রই উৎপাদন/রপ্তানি শুরু করবে। বর্তমান আর্থিক বছরে '৯২ সালের জানুয়ারি মাস পর্যন্ত, এই অঞ্চলের ইউনিটগুলি মোট ২৬.৬৪ কোটি টাকার জিনিস রপ্তানি করেছে। ১৯৮৫-৮৬ সালের সূচনাকাল থেকে এ বছর পর্যন্ত এই অঞ্চল থেকে রপ্তানির মোট পরিমাণ ৮৩.৪৭ কোটি টাকা।

যদিও কেন্দ্র ও রাজ্য সরকার উভয়েই এই অঞ্চলের স্থাপন ও পরিকাঠামোগত সুযোগ সুবিধা উন্নয়নের জন্য প্রচুর অর্থ ব্যয় করেছেন তবু এই অঞ্চল শিল্প স্থাপনে ব্যাপক সাড়া জাগাতে এবং আশানুরূপ বিনিয়োগ আকর্ষণ করতে ব্যর্থ হয়েছে। পূর্ব ও উত্তর-পূর্ব অঞ্চলের রাজ্যগুলিতে এবং ফলতা রপ্তানি বাণিজ্য অঞ্চলের অবস্থিত শতকরা ১০০ ভাগ রপ্তানিকারক ইউনিটগুলি চালাতে গিয়ে কি কি অসুবিধা হচ্ছে তা পরীক্ষা ও পর্যালোচনা করে দূর করার জন্য শিল্প ও বাণিজ্য বিভাগ, রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, কালেক্টর অফ কাস্টমস্, ব্যাঙ্ক, জে. সি. সি. আই. অ্যান্ড ই., শতকরা ১০০ ভাগ রপ্তানিকারকদের এবং এফ. ই. পি. জেড. ম্যানুফাক্চারার্স্ অ্যাশোসিয়েশনের প্রতিনিধিদের নিয়ে একটি আঞ্চলিক কমিটি গঠিত হয়েছে।

মহাশয়, মাসুল সমীকরণ নীতির মতো অন্যান্য আর্থিক কারণ ছাড়াও কাঁচামালের ঘাটতি ও প্রচণ্ড মূল্যবৃদ্ধি, চাহিদার অভাব ও মন্দা, মূলধনের ঘাটতি, পরিচালনায় অব্যবস্থা,

আধুনিকিকরণ, বহুমুখি উৎপাদন এবং কারিগরি উন্নয়ন বিষয়ক ব্যবস্থা গ্রহণে অবহেল ইত্যাদি কারণে রাজ্যের প্রথাগত শিল্পগুলির গতি রুদ্ধ হয়ে রয়েছে। অতি সম্প্রতি এই মাসূল নীতি লোহা ও ইস্পাতের ক্ষেত্রে প্রত্যাহার করে নেওয়া হয়েছে, কিন্তু কয়লার ক্ষেত্রে এখনও মাস বৈষম্য বজায় রয়েছে। পাটশিল্পের ক্ষেত্রে এখনও পর্যন্ত 'পাট আধুনিকিকরণ ভাণ্ডার প্রকল্পে'র অগ্রগতি সন্তোষজনক নয়। এই প্রকল্পের অধীনে ১৯৯১ সালের ডিসেম্বর মাস পর্যন্ত প্রাপ্ত ৩৯টি আবেদনপত্রের মধ্যে ২১টি আবেদনপত্রের জন্য মোট ৮৪.৫৬ কোটি টাকা মঞ্জুর হয়েছে। এই সময় পর্যন্ত সহায়তা বিতরণের প্রকৃত পরিমাণ ৩২.১৭ কোটি টাকা। 'বিশেষ পাট উন্নয়ন ভাণ্ডার প্রকল্পে' ১৯৯১ সালের ডিসেম্বরের শেষ পর্যন্ত ৩৫.৯৬ কোটি টাকা মঞ্জুর হয়েছে যার মধ্যে প্রকৃত বিতরণের পরিমাণ ২২.৯০ কোটি টাকা।

সূতি শিল্পের ক্ষেত্রেও কোনও উন্নতি হয়নি। মাসূল সমীকরণ নীতি প্রত্যাহৃত হওয়ায় ইঞ্জিনিয়ারিং শিল্পে কিছুটা আশার আলো দেখা দিয়েছে। দুর্ভাগ্যক্রমে, এই নীতি প্রত্যাহারে সময় জাতীয় পরিবহন কমিটি (পাণ্ডে কমিটি)-র সুপারিশ পুরোপুরি রূপায়িত হয়নি, ইস্পাত বিনিয়ন্ত্রণের সঙ্গে এই প্রত্যাহার যুক্ত করে দেওয়া হয়েছে। ইস্পাত কারখানাগুলি থেকে বহু দূরে অবস্থিত রাজ্যগুলির ক্ষেত্রে মাসূল নিয়ে স্থিতাবস্থা বজায় রাখা হয়েছে যাতে তাদের বর্তমানে যা মাসূল দিতে হচ্ছে তার থেকে বেশি না দিতে হয়। পাণ্ডে কমিটির সুপারিশ পুরোপুরি কার্যকর হলে এই রাজ্য অনেক বেশি উপকৃত হত। এটা দুর্ভাগ্যজনক যে, আমাদের এজন্য ৩৬ বছর অপেক্ষা করতে হল এবং ইতিমধ্যে ইঞ্জিনিয়ারিং শিল্পের অপূরণীয় ক্ষতি হয়ে গেছে। যাই হোক, এই নীতির প্রত্যাহারে অবশ্যই এ রাজ্যের ইঞ্জিনিয়ারিং ও ফাউন্ড্রি শিল্প উপকৃত হবে এবং এজন্য আমরা এই পদক্ষেপকে স্বাগত জানাই। আমরা গভীরভাবে অনুভব করি যে, কয়লা সম্পদে সমৃদ্ধ রাজ্যগুলির স্বার্থে কয়লার ক্ষেত্রে বর্তমানে যে মাসুল বৈষম্য বজায় রাখা হয়েছে তাও অবিলম্বে প্রত্যাহার করা উচিত।

মহাশয়, রাজ্যের শিল্পক্ষেত্রের এই অবস্থার পরিপ্রেক্ষিতে পেট্রোকেমিক্যালস্, ইলেকট্রনিক্স, খাদ্য ও সব্জি প্রক্রিয়াকরণ, মৌলিক ঔষধ ও ভেষজ, চামড়া ও পাদুকা ইত্যাদি আধুনিক শিল্পধারায় বিনিয়োগে উৎসাহ দিয়ে শিল্পক্ষেত্রের প্রসার ঘটানোর জন্য রাজ্য সরকার ইতিবাচক ও গঠনমূলক ভূমিকা গ্রহণ করেছেন। কর্মসংস্থানমুখি ও সর্বজনভোগ্য সামগ্রীর উৎপাদনক্ষম প্রকল্প গঠন এবং ক্ষুদ্র ও বৃহৎ শিল্পের ঘনিষ্ঠ যোগাযোগ স্থাপনের উপর বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। বিশেষ মনোযোগ দেওয়া হয়েছে প্রথাগত শিল্পের আধুনিকিকরণ, বহুমুখিকরণ এবং কারিগরি উন্নয়নের উপর।

এই রাজ্যের শিল্পের পূর্বগৌরব ফিরিয়ে আনার জন্য রাজ্যসরকার অনেকগুলি ইতিবাচক পদক্ষেপ নিতে চলেছেন।

শিল্পোন্নয়নের ক্ষেত্রে বিদ্যুৎ একটি মূল উপাদান এবং আমরা আমাদের সাধ্যমতো এই ক্ষেত্রকে উন্নত করার চেষ্টা করছি। নতুন ক্ষমতা সংযোজনের উপর রাজ্য সরকার জোর দিয়েছেন যার ফলে ১৯৭৭ সাল থেকে বিদ্যুৎ উৎপাদন ক্ষমতার বেশ বৃদ্ধি হয়েছে। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করার জন্য বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প, সি. ই. এস. সি.-র বজবজ পাওয়ার

প্ল্যান্ট ইত্যাদি অনেকগুলি প্রকল্পের কাজ চলছে। এই প্রচেষ্টার ফলে বিদ্যুৎ পরিস্থিতির ভালই উন্নতি হয়েছে এবং ভবিষ্যতে আরও উন্নতি হবে।

পশ্চিমবঙ্গ সহায়তা প্রকল্প, ১৯৮৯-এর আওতায় ২৯শে ফেব্রুয়ারি ১৯৯২ পর্যন্ত ৪৬৭.৩৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ৭৫ (পঁচাত্তর)-টি শিল্পোদ্যোগ নথিভুক্ত হয়েছে। এদের মধ্যে অধিকাংশ উদ্যোগই অনগ্রসর জেলায় স্থাপিত হওয়ার কথা। বর্ধিত মূলধন বিনিয়োগ অনুদান, উন্নয়ন অনুদান, বিদ্যুৎ ও বিক্রয়কর অনুদান ইত্যাদি উদার সহায়তা এই প্রকল্পের অন্তর্ভূক্ত। বিশেষত বিক্রয়কর সংক্রান্ত সুযোগ সুবিধা সম্পর্কে প্রকল্পটি ১৯৯০-৯১ সালে উদার করা হয়েছিল। বিলম্বে প্রদেয় বিক্রয় করের সুবিধা সময় ও পরিমাণ উভয় দিকেই বৃদ্ধি এবং একটি নির্দিষ্ট সময়সীমা পর্যন্ত বিক্রয়কর মুকুবের নতুন সুবিধা চালু করা হয়েছিল। শিল্পে বিনিয়োগের ক্ষেত্রে কার্যকর ভূমিকা নিতে উৎসাহিত করার জন্য অর্থমন্ত্রী তাঁর ১৯৯২-৯৩ সালরে বাজেট ভাষণে, সম্পদের সীমাবদ্ধতা সত্ত্বেও, একটি সার্বিক সহায়তা প্রকল্প আগামী বছরে চালু করার কথা ঘোষণা করেছেন যা আরও উদার। এই নতুন প্রকল্পের বিশদ বিবরণ খুব শীঘ্রই বিজ্ঞাপিত হবে এবং এই বিষয়ে প্রয়োজনীয় আইন প্রণয়নের ব্যবস্থা করা হবে। এই প্রকল্পের বিশেষ আকর্ষণীয় দিকগুলি হল ঃ—

(১) নতুন শিল্পসংস্থা এবং পর্যাপ্ত সম্প্রসারণে প্রয়াসী চালু সংস্থা, উভয় ক্ষেত্রেই কর ছাড় এবং কর স্থগিতের সুযোগগুলি আরও বৃদ্ধি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। নতুন শিল্পসংস্থাগুলি এখন থেকে তাদের অবস্থান এলাকা অনুযায়ী, ৩, ৪, এবং ৫ বছরের পরিবর্তে যথাক্রমে ৫, ৭ এবং ৯ বছর ধরে করের ছাড় পাবে। বিকল্প ব্যবস্থা হিসাবে রাজ্যে গড়ে উঠা নতুন সংস্থাগুলি যদি নিজেরা চায়, তবে বর্তমান ব্যবস্থা অনুযায়ী ৭ বছরের পরিবর্তে বর্ধিত ৯ বছরের জন্য বিক্রয়কর স্তগিতের সুযোগ পাবে।

(২) কলকাতা পৌর এলাকার মধ্যে নতুন রত্ন, অলংকার এবং ইলেকট্রনিক যন্ত্রপাতি (সফট্ ওয়্যার সহ) তৈয়ারির সংস্থাগুলিও এখন থেকে ৩ বছরের জন্য কর ছাড়ের সুবিধা ভোগ করবে। বিকল্প ব্যবস্থা হিসাবে কলকাতা পৌর এলাকার মধ্যে অবস্থিত নতুন গড়ে উঠা রত্ন, অলংকার এবং ইলেকট্রনিক (সফটওয়্যার সহ) সংস্থাগুলি ৫ বছরের জন্য কর স্থগিতের সুযোগ পাবেন।

(৩) যে সব 'বহুগুণক' বা ২ মালটিপ্লায়ার' শিল্পে স্থায়ী মূলধন বিনিয়োগ ১০০ কোটি টাকার বেশি এবং অনুষঙ্গ (downstream) কর্মসংস্থান সৃষ্টির ক্ষেত্রে যাদের বহুধা ক্ষমতা আছে, তাদের ক্ষেত্রে অবস্থান এলাকা অনুযায়ী ইতিমধ্যে উল্লিখিত সুবিধা ছাড়াও এইসব সংস্থার ক্ষেত্রে বাড়তি ২ বছরের জন্য কর ছাড় বা কর স্থগিতের ব্যবস্থা থাকবে।

(৪) এছাড়া চালু শিল্প সংস্থাগুলির পর্যাপ্ত সম্প্রসারণের ক্ষেত্রেও কর ছাড় বা কর স্থগিতের নতুন সুযোগ সুবিধা প্রযোজ্য হবে। কর ছাড়ের ক্ষেত্রে ২, ৩ এবং ৪ বছরের স্থলে বর্ধিত সময়সীমা হবে যথাক্রমে ৪, ৬ এবং ৮ বছর, শিল্পসংস্থার অবস্থান অনুযায়ী। কর স্থগিতের বেলায় ৫, ৬ বেং ৭ বছরের স্থলে বর্ধিত সময়সীমা হবে ৮ বছর।

(৫) রুগ্নশিল্পের পুনরুজ্জীবনের স্বার্থে রুগ্ন শিল্পসংস্থাগুলির বকেয়া বিক্রয়কর শোধ করার উদ্দেশ্যে যে ধরনের ব্যবস্থা চালু আছে তা পরিশোধের ক্ষেত্রে আরও রেহাই দেওয়ার

কথা চিন্তা করা হয়েছে। বর্তমানে ক্ষেত্রবিশেষে যেখানে ৯ বছরের মধ্যে এই ঋণ শোধ দেওয় যায়, এখন থেকে তা ১১ বছরের মধ্যে ফেরৎ দিলেই চলবে।

মহাশয়, এইসব প্রচেষ্টার ফলস্বরূপ পশ্চিমবঙ্গে বিনিয়োগের পক্ষে অনুকূল আবহাওয়ার সৃষ্টি হয়েছে এবং সাম্প্রতিক বছরগুলিতে বিনিয়োগে আগ্রহ বৃদ্ধি পেয়েছে। রাজ্য সরকারের ইতিবাচক ও গঠনমূলক মনোভাব এবং বিনিয়োগকারিদের প্রয়োজনীয়তার প্রতি আন্তরিক দৃষ্টি দেওয়ার ফলে বহু নামী ও অগ্রণী জাতীয় ও আন্তর্জাতিক কোম্পানি এই রাজ্যে শিল্পস্থাপনে অথবা কারিগরি সহযোগিতা দিতে আগ্রহ প্রকাশ করেছেন। বিনিয়োগের এই গতি ১৯৯১ সালেও অব্যাহত ছিল।

নতুন শিল্পনীতিতে মাত্র ১৮টি শ্রেণীর শিল্পকে বাধ্যতামূলক লাইসেন্সিং এর আওতায় রাখা হয়েছে এবং তাও সামাজিক, স্বাস্থ্য এবং অনিবার্য পরিবেশগত কারণের পরিপ্রেক্ষিতে। এই ১৮টি শ্রেণীর শিল্প ছাড়া যেকোনও শিল্পস্থাপনের জন্য "শিল্পোদ্যোগিদের স্মারকলিপি" (Industrial Entreprenur Memorandum—IEM) নামে একটি সংবাদ স্মারকলিপি পেশ করার প্রয়োজন এবং শিল্পস্থাপনের জন্য অনুমোদন চাওয়ার কোনও দরকার নাই। সুতরাং এই ধরনের শিল্পের জন্য কোনও অনুজ্ঞাপত্র বা অনুমোদন পত্রেরও দরকার নাই। এই নতুন রীতি ১৩ই আগস্ট, ১৯৯১ থেকে প্রযোজ্য হয়েছে। ১৩.৮.৯১ থেকে ৩১.১২.৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গে শিল্পস্থাপনের জন্য ৯৯ (নিরানব্বইটি) স্মারকলিপি নথিভুক্ত করা হয়েছে। এই শিল্পপ্রস্তাবগুলির আনুমানিক প্রকল্পমূল্য ২২৩৮.৭৫ কোটি টাকা এবং কর্মসংস্থান সম্ভাবনা ২৩৯৫৯ জনের। এই আই. ই. এম. (IEM)-গুলি ধরে এবং এ বছরের প্রাপ্ত অনুজ্ঞাপত্র ও অনুমতিপত্র নিয়ে ১৯৯১ সালে ২৮৩৬.১৪ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত মোট ১৮১টি শিল্প অনুমোদন পাওয়া গেছে। সেক্ষেত্রে ১৯৯০ সালে পাওয়া গিয়েছিল ৩,০০০ কোটি টাকা বিনিয়োগ সম্পন্ন হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্প ধরে মোট ৩,৬৬৯.৭৪ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ১২৬টি প্রকল্পের অনুমোদন। ১৯৯০ এর অনুমোদন থেকে যদি হলদিয়া পেট্রোকেমিক্যালস্ এর বিনিয়োগ বাদ দেওয়া হয় তবে ১৯৯১এ প্রাপ্ত মোট অনুমোদনের সংখ্যা এবং বিনিয়োগের পরিমাণ ১৯৯০ এর তুলনায় অনেক বেশি। ১৯৯১-এর গুরুত্বপূর্ণ শিল্পপ্রস্তাবগুলির মধ্যে কয়েকটি হল, খড়গপুরে টাকা মেটালিকস্ লিঃ হলদিয়ায় ন্যাশনাল ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রিজ লিঃ এবং হুগলি জেলার তেঘড়িয়ায় কেশোরাম ইন্ডাস্ট্রিজ লিঃ-এর পিগ্ আয়রণ প্রকল্প, কল্যাণীতে টেলিলিঙ্ক নিকো লিঃ-এর জেলি ফিলড্ টেলিকম্যুনিকেশন কেবল প্রকল্প, দুর্গাপুরে হিন্দুস্তান গ্যাস অ্যান্ড ইন্ডাস্ট্রিজ লিঃ-এর অক্সিজেন গ্যাস প্রকল্প।

এ পর্যন্ত পাওয়া তথ্য অনুযায়ী ৮৪.৩৬ কোটি টাকা বিনিয়োগ সম্বলিত ২৬টি প্রকল্প ১৯৯১ সালে রূপায়িত হয়েছে। এদের মধ্যে আছে বাঁকুড়া জেলার বড়জোড়ায় পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগমের যৌথ উদ্যোগে বাই অ্যাক্সিয়ালি ওরিয়েন্টেড পলি প্রপিলিন ফিল্মস্ প্রকল্প (বি. ও. পি. পি.), জলপাইগুড়ি জেলায় সুন্দরবন ফার্টিলাইজারস্ লিঃ এর সিঙ্গল সুপার ফসফেট প্রকল্প, সল্টলেক কম্‌প্লেক্স-এ আর. এস. সফটওয়্যার প্রকল্প এবং নদীয়া জেলায় নাজিরপুর কেমিক্যালস এর অক্সালিক অ্যাসিড প্রকল্প।

মহাশয়, আমি এখন এই সভার কাছে শিল্প ও বাণিজ্য বিভাগের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন নিগম এবং অধিকার (কর্পোরেশনস ও ডাইরেক্টরেটস) ও অধীনস্ত অফিসগুলির কার্যক্ষেত্র ও সম্পন্ন কার্যের একটি বিবরণী উপস্থাপিত করছি।

এই রাজ্যের বৃহৎ ও মাঝারি শিল্পের উন্নয়নের প্রধান মাধ্যম, পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম, শিল্প বিকাশের জন্য তার সহায়ক সেবা পরিবেশনের গুরুত্বপূর্ণ কাজ অক্ষুণ্ণ রেখেছেন। ইতিমধ্যে এই কর্পোরেশন বেশ কয়েকটি যৌথ উদ্যোগ প্রকল্প গড়ে তুলেছেন যেগুলিতে 'টংস্টেন ফিলামেন্ট', 'সিমেন্ট', 'স্লারি এক্সপ্লোসিভস', 'জেলি-ফিল্ড টেলিকমিউনিকেশন কেবল' ইত্যাদি উৎপন্ন হচ্ছে। ১৯৯১-৯২ সালে বাঁকুড়া জেলার বড়জোড়াতে পরীক্ষামূলকভাবে চালানোর পর 'বাই-অ্যাক্সিয়ালি ওরিয়েন্টেড পলিপ্রপিলিন ফিল্মস' প্রকল্পটি সম্পূর্ণভাবে রূপায়িত হয়েছে। এছাড়াও যৌথ উদ্যোগে সল্টলেক এলাকায় বিনোদন ও শিক্ষামূলক একটি উদ্যান স্থাপিত হয়েছে।

হলদিয়া পেট্রোকেমিক্যালস্ প্রকল্পটি ছাড়াও কর্পোরেশন আরও কয়েকটি যৌথ উদ্যোগ প্রকল্প গড়ে তুলছেন। এর মধ্যে কল্যাণীতে ২৫ কোটি টাকার সাবান ও প্রসাধনসামগ্রী উৎপাদনের এবং হলদিয়াতে ১৪০ কোটি টাকার 'অ্যাক্রিলিক ফাইবার' উৎপাদনের প্রকল্প দুটি পরীক্ষামূলকভাবে চালানোর কাজ ১৯৯৩-৯৪ সাল নাগাদ শুরু হবে বলে আশা করা যাচ্ছে। হলদিয়াতে 'কার্বন ব্ল্যাক' এবং বাঁকুড়া জেলার বড়জোড়াতে 'পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন' প্রস্তুতির জন্য দুটি যৌথ উদ্যোগ প্রকল্প গঠনের উদ্দেশ্যে প্রয়োজনীয় অর্থ সংস্থানের ব্যাপারে আর্থিক প্রতিষ্ঠানগুলির সঙ্গে কথাবার্তা চলছে। উৎপাদন চালু হলে এই যৌথ উদ্যোগ প্রকল্প দুটি ডাউন-স্টিম ইউনিটগুলির জন্য যথেষ্ট পরিমাণ কাঁচামাল সরবরাহ করতে সক্ষম হবে। প্রধান বাণিজ্যিক সংস্থাগুলির সঙ্গে কর্পোরেশন লৌহ ও ইস্পাত, পিগ আয়রণ, স্পঞ্জ আয়রণ, কস্টিক সোডা জাতীয় মুখ্য শিল্প ক্ষেত্রগুলিতে বিনিয়োগের ব্যাপারে কথাবার্তা চালাচ্ছেন। কর্পোরেশনের কাছে ইকুইটি সহায়তা নিয়ে টাটা স্টিলের অধীনস্থ, মেসার্স টাটা মেটালিক্স লিমিটেড নামে ঐরূপ একটি সংস্থা ইতিমধ্যে খড়গপুর ইন্ডাস্ট্রিয়াল বেল্টের গোকুলপুরে উচ্চমানের পিগ্ আয়রণ উৎপাদন করার জন্য ৫১ কোটি টাকা মূল্যের একটি বৃহৎ শিল্পোদ্যোগ শুরু করেছেন।

শিল্পোন্নয়নমূলক কজের দিক থেকে ১৯৯১-৯২ আর্থিক বছরে এই কর্পোরেশন ২১টি প্রকল্পের জন্য শর্তসাপেক্ষে ঋণ (টার্ম লোন), অতিরিক্ত শর্তসাপেক্ষে ঋণ, পুনর্বাসন ঋণ, ইকুইটি অংশগ্রহণ বাবদ সাহায্য ও মূলধনী বীজ বাবদ সাহায্য ইত্যাদি খাতে মোট ১৫.৮১ কোটি টাকা অর্থ সাহায্য মঞ্জুর করেছেন। এই হিসাবের মধ্যে, সর্বমোট ১৭.৩০ কোটি টাকা বিনিয়োগ সম্ভাবনাযুক্ত নূতন ৮টি প্রকল্পকে প্রায় ৭.০০ কোটি টাকা আর্থিক সাহায্য মঞ্জুর করা হয়েছে। এই প্রকল্পগুলিতে সরাসরি কর্মসংস্থানের সম্ভাবনা প্রচুর এবং সংশ্লিষ্ট নিম্নমুখি (ডাউনস্টিম), সহায়ক ও পরিষেবামূলক ক্ষেত্র (সার্ভিস সেক্টর)-গুলিতেও প্রচুর কর্মসংস্থান সৃষ্টি হবে।

১৯৯১-৯২ আর্থিক বছরে ডিসেম্বর, ১৯৯১ পর্যন্ত এই কর্পোরেশন উত্তরবঙ্গে ও বাঁকুড়ার মতো শিল্পহীন জেলাগুলিতে বিভিন্ন প্রকল্পের জন্য প্রায় ২.৭০ কোটি টাকা আর্থিক

সাহায্য মঞ্জুর করেছেন। এই কর্পোরেশনের সাহায্যানুকুল্যে উত্তরবঙ্গে সর্বমোট ২৭ কোটি টাকা প্রকল্পব্যয়যুক্ত ২১টি প্রকল্প রূপায়িত হয়েছে যার মধ্যে ৫ কোটি টাকা বিনিয়োগ সম্পন্ন ৩টি প্রকল্প ১৯৯১-৯২ সালে রূপায়িত হয়। শিল্পোদ্যোগিদের পরামর্শ ও প্রকল্প রূপায়ণে সহায়তা প্রদান, বিভিন্ন শিল্পসংশ্লিষ্ট প্রতিষ্ঠানগুলির সঙ্গে সমন্বয় ও যোগাযোগ ইত্যাদি ক্ষেত্রে এই কর্পোরেশনের কাজের গতি ত্বরান্বিত করা হচ্ছে। শিল্প রূপায়ণের ব্যাপারে ক্রমপর্যালোচনা এবং অনুধাবনের কার্যাবলিও জোরদার করা হয়েছে।

রাজ্যে ইলেকট্রনিকস্ শিল্পের উন্নয়ন ও প্রসারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ ইলেকট্রনিকস্ ইন্ডাস্ট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডই মুখ্য ভূমিকা গ্রহণকারি সংস্থা। এখনও পর্যন্ত কর্পোরেশন ১৮টি কোম্পানি স্থাপন করেছেন যেগুলি হয় যৌথ উদ্যোগ কোম্পানি অথবা সহায়ক কোম্পানি (সাব্‌সিডিয়ারি)। এই কর্পোরেশনের ১৫টি উদ্যোগে ইলেকট্রনিক্সের বিভিন্ন ক্ষেত্রের নানাবিধ সরঞ্জামের উৎপাদন ইতিমধ্যেই চালু হয়েছে। ১৯৯০-৯১ সালে ওয়েবেল গ্রুপ কোম্পানি সমূহের উৎপাদিত মোট ছিল ৪৮ কোটি টাকা এবং আশা করা যাচ্ছে ১৯৯১-৯২ সালে তা ৫৮ কোটি টাকায় পৌঁছাবে। 'সোলার ফটো ভোলটেইক সেল', 'ফাইবার অপটিক্ ইন্সট্রুমেন্ট ও প্রিসিসন টুলস্' ও তদভিত্তিক যন্ত্রাদি উৎপাদনের পরিকল্পনা এই কর্পোরেশন গ্রহণ করেছেন। এই কর্পোরেশন সহায়তাপ্রাপ্ত ইউনিট সমূহের মাধ্যমে 'সফটওয়ার' উন্নয়ন-এর কাজকর্মের উদ্যোগী হয়েছেন। কর্পোরেশনের সহায়তাপ্রাপ্ত মেসার্স আর. এস. সফটওয়ার নামক ইউনিটটি সল্টলেক কমপ্লেক্সে এই বছরে উল্লেখযোগ্য পরিমাণ অর্থের সফটওয়ার সরঞ্জাম রপ্তানি করে কাজ শুরু করেছে। কর্পোরেশন তার দুটি সংস্থায়, কল্যাণীতে অবস্থিত ওয়েবেল ইলেকট্রো সিরামিক লিমিটেড-এ 'প্রফেশনাল গ্রেড সফট ফেরাইটস' উৎপাদনের জন্য এবং কলাকাতার তারাতলা ইন্ডাস্ট্রিয়াল এস্টেটে অবস্থিত ওয়েবেল ভিডিও ডিভাইসেস লিমিটেড-এ সাদা কালো পিকচার টিউব উৎপাদনের জন্য সম্প্রসারণ/পুনর্বাসন কর্মসূচি গ্রহণ করেছেন। সিমেন্স লিমিটেড-এর সঙ্গে যৌথ উদ্যোগে গঠিত ওয়েবেল টেলিম্যাটিক লিমিটেড 'ইলেকট্রনিক টেলিপ্রিন্টারে'র উৎপাদন ব্যাপক পরিমাণে বৃদ্ধি করেছেন এবং 'রুল্যাল অটোমেটিক এক্সচেঞ্জ' (আর. এ. একস) ও 'সুপার মিনি কম্পিউটর' উৎপাদনের কাজ হাতে নিয়েছেন। সল্টলেক কমপ্লেক্স-এ এই কোম্পানির নব নির্মিত কারখানা ভবন এ বছর উদ্বোধন হয়েছে। ওয়েবেল সেন ক্যাপসিটরস লিমিটেড এবং ওয়েবেল কার্বন ও মেটাল ফিল্ম রেজিস্টার্স লিমিটেড নামে দুটি ওয়েবেল সংস্থা তাদের উৎপাদন উৎকর্ষের জন্য "ইন্টারন্যাশনাল ইলেকট্রো-টেকনিক কমিশন ফর কোয়ালিটি"র (আই. ই.সি. কিউ) শংসাপত্র (সার্টিফিকেট) পেয়েছেন। ১৯৯১-৮২ সালে ওয়েবেল কোম্পানিগুলি কর্তৃক গৃহীত নূতন প্রকল্পগুলি হল, তারাতলায় 'কম্পিউটর মনিটর প্লাস্টিক কম্পোনেন্ট' প্রস্তুত প্রকল্প, সল্টলেকে 'আর. এ. এক্স' প্রকল্প এবং কলকাতায় 'চেঞ্জড নাম্বার অ্যানাউন্সিং সিস্টেমস্' প্রকল্প। সল্টলেক ইলেকট্রনিক্স কম্‌প্লেক্স গড়ে তোলার কাজ ভালভাবেই এগিয়ে চলেছে। ৯৩ একর জমির উপর গঠিত কম্‌প্লেক্সটিতে মোট ৮৪টি প্লটের মধ্যে ৮২টি প্লট ৬৯ জন শিল্পোদ্যোগিকে ইতিমধ্যেই বিতরণ করা হয়েছে। কমপ্লেক্সের মধ্যে "স্ট্যান্ডার্ড ডিজাইন ফ্যাক্টরি বিল্ডিং"-এর কাজ ইতিমধ্যেই সম্পূর্ণ হয়েছে। "বিদেশ সঞ্চার নিগম লিমিটেড" এই বিল্ডিং-এ 'ডিজিটাল গেটওয়ে সুইচ' স্থাপনের কাজ সম্পূর্ণ করেছেন এবং ইলেকট্রনিক ইউনিট স্থাপনে উদ্যোগিদের 'ইন্টারন্যাশনাল ডাটা কমিউনিকেশনে'র

সুবিধা প্রদানের ব্যবস্থা করেছেন। এস. ডি. এফ বিল্ডিং-এর মোট ১৯২টি মডিউলের মধ্যে ১১০টি মডিউল ইতিমধ্যেই ৩২টি শিল্পোদ্যোগীকে বণ্টন করা হয়েছে।

ভারত সরকারের ইলেকট্রনিক্স দপ্তরের সঙ্গে যুগ্মভাবে গঠিত 'ইলেক্ট্রনিক্স রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট সেন্টার' (ই. আর অ্যান্ড সি.) বর্তমান বছরে তারাতলা ইলেকট্রনিক্স কমপ্লেক্স-এ কাজ আরম্ভ করেছে। এই কেন্দ্রটি শীঘ্রই সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্সে স্থানান্তরিত হবে। ইন্দো-জার্মান প্রোগ্রাম অনুযায়ী টেস্ট ইঞ্জিনিয়ারিং ইলেকট্রনিক্স-এর বিষয়ে প্রশিক্ষণ ব্যবস্থার জন্য সল্টলেক ইলেকট্রনিক্স-এ একটি ভোকেশনাল ট্রেনিং সেন্টার স্থাপন করা হচ্ছে। শতকরা ১০০ ভাগ রপ্তানিকারি সফটওয়্যার ইউনিট গড়ে তোলার উদ্দেশ্য নিয়ে সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স-এ একটি 'সফটওয়্যার টেকনোলজি পার্ক' স্থাপনের প্রস্তাব আছে। সল্টলেক কমপ্লেক্স-এ একটি সুইচিং ফ্যাক্টরি স্থাপনের চেষ্টা হচ্ছে।

পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম রাজ্যে, বিশেষ করে অনুন্নত অঞ্চলে, সুপরিকল্পিতভাবে দ্রুত শিল্প প্রসারের উদ্দেশ্যে শিল্প পরিকাঠামো গড়ে তোলার কাজ করে চলেছেন। ষষ্ঠ পরিকল্পনার শেষ পর্যন্ত কর্পোরেশন হলদিয়া, কল্যাণী এবং খড়গপুরে কেবলমাত্র ৩টি শিল্পোন্নয়ন কেন্দ্র স্থাপন করেছিলেন। সপ্তম পরিকল্পনার শুরু থেকে রাজ্য সরকার শিল্প বিকাশ কেন্দ্র গড়ে তুলে শিল্প স্থাপনের পরিকল্পনার উপর বিশেষ গুরুত্ব আরোপ করেন এবং কর্পোরেশনের কাজকর্মের গতি ত্বরান্বিত করা হয়। তখন থেকে জলপাইগুড়ি জেলার দাবগ্রাম এবং রাণীনগরে, হাওড়া জেলার উলুবেড়িয়াতে এবং দক্ষিণ চব্বিশ পরগনা জেলার ফলতায় আরও ৪টি শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের কাজ সম্পূর্ণ হয়েছে। বর্তমানে আরও ৪টি শিল্পোন্নয়ন কেন্দ্র স্থাপনের কাজ চলছে। এগুলি মধ্যে কল্যাণী শিল্পোন্নয়ন কেন্দ্রের দ্বিতীয় পর্যায়ের কাজ খুব শীঘ্র শেষ হবে বলে আশা করা হচ্ছে। বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে, কুচবিহারে এবং মালদায় বাকি ৩টি শিল্প বিকাশ কেন্দ্রে জমি-উন্নয়ন, রাস্তা নির্মাণ ইত্যাদির কাজ এগিয়ে চলেছে। এই কেন্দ্রগুলিতে জমি, শেড এবং যথোপযুক্ত পরিকাঠামোগত সুযোগ সুবিধার বন্দোবস্ত আছে।

এ পর্যন্ত দাবগ্রাম শিল্পবিকাশ কেন্দ্রে ১৭টি ইউনিটকে ৮৫.৫৬ একর জমি, রানিনগর শিল্প বিকাশ কেন্দ্রে ৫টি ইউনিটকে ১৯.১৪ একর জমি, উলুবেড়িয়া শিল্পবিকাশ কেন্দ্রে ২০টি ইউনিটকে ১৫টি শেডসহ ৪২.৭৭ একর জমি এবং ফলতায় ১৯টি ইউনিটকে একটি শেডসহ ১৩.৬৮ একর জমি বন্টন করা হয়েছে। এছাড়াও, শিল্পোদ্যোগিদের আগ্রহে বিষ্ণুপুর শিল্পবিকাশ কেন্দ্রে ১টি ইউনিটকে ২.৯৩ একর জমি বন্টন করা হয়েছে, যদিও এই শিল্পবিকাশ কেন্দ্রগুলি গঠনের কাজ এখনও সম্পূর্ণ হয়নি। জলপাইগুড়ি, মালদা এবং বীরভূম জেলার প্রত্যেকটিতে একটি করে সুবৃহৎ শিল্প বিকাশ কেন্দ্র (মেগা গ্রোথ সেন্টার) স্থাপনের কাজ ৮ম পরিকল্পনায় গ্রহণ করা হবে।

গ্রেটার ক্যালকাটা গ্যাস সাপ্লাই কর্পোরেশন ১৯৯০ সালের মাঝামাঝি নাগাদ ডানকুনি কোল কমপ্লেক্স থেকে সংগৃহীত দূষণমুক্ত কোল গ্যাস কলকাতার গ্রাহকদের, গৃহস্থালিতে এবং বাণিজ্যিক ও শিল্পসংস্থায় ব্যবহারের জন্য সরবরাহের কাজ শুরু করেন।

বর্তমানে ডানকুনি কোল কমপ্লেক্স থেকে গড়ে প্রতিদিন ১.৭৫ মিলিয়ন কিউবিক ফিট গ্যাস নেওয়া হচ্ছে এবং চাহিদার উন্নতির সঙ্গে সঙ্গে এর পরিমাণ ক্রমশ বৃদ্ধি পাবে। মূল্যবান পেট্রোলিয়ামজাত জ্বালানির পরিবর্তে কর্পোরেশন সরবরাহকৃত দূষণমুক্ত ও নলবাহি কোল গ্যাস ব্যবহার করতে শিল্প ইউনিটগুলিকে উৎসাহিত করে গ্যাসের চাহিদার পরিমাণ ব্যাপকভাবে বৃদ্ধি করার জন্য ঐ কর্পোরেশন সবিশেষ প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। ব্যয় সাপেক্ষ বলে এই ধরনের পরিবর্তন করার জন্য পশ্চিমবঙ্গ সহায়তা প্রকল্পে আর্থিক সাহায্য দানের ব্যবস্থা আছে। শিল্পে গ্যাস ব্যবহারকারিদের জন্য গ্যাসের দামও কমানো হয়েছে। ইতিমধ্যে তদানিন্তন ওরিয়েন্টাল গ্যাস কোম্পানির গ্যাস সরবরাহ ব্যবস্থার ব্যাপক সংস্কার ও সম্প্রসারণ করে বৃহত্তর কলকাতা গ্যাস সরবরাহ প্রকল্পটি সম্পূর্ণ করার কাজে অনেক অগ্রগতি হয়েছে।

ওয়েস্ট বেঙ্গল টী ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে নিজস্ব পাঁচটি চা বাগানে এবং জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চলে কর্পোরেশন পরিচালিত দুটি চা-বাগান চায়ের উৎপাদন বৃদ্ধি এবং গুণগত মান উন্নত করার জন্য বিভিন্ন রকম উন্নয়ন কর্মসূচি রূপায়িত করছেন। এইসব প্রচেষ্টার ফলে ১৯৯০-৯১ সালে চায়ের উৎপাদন ছিল ৬.৮৪ লক্ষ কেজি। কর্পোরেশনের দার্জিলিং জেলার চা বাগানে উৎপন্ন চা-এর কিলোগ্রাম প্রতি দর ১৯৯০-৯১ সালে ৭৫ টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৯১-৯২ সালে হয়েছে ৮৩ টাকা। পুরুলিয়া জেলার অন্তর্গত অযোধ্যা পাহাড়ে ব্যবসায়িক ভিত্তিতে চা-চাষের সম্ভাবনাকে খতিয়ে দেখার জন্য কর্পোরেশন পরীক্ষামূকভাবে ঐ এলাকায় প্রাথমিক জরিপ এবং চা-গাছের চারা লাগানোর কাজের একটি পথদেশক প্রকল্প (পাইলট প্রোজেক্ট) গ্রহণ করেছেন। পরিচালন দক্ষতা এবং চা-শ্রমিকদের কর্মকুশলতার সাহায্যে এই কর্পোরশন তার পরিচালনাধীন রুগ্ন ও বন্ধ চা বাগানগুলিকে চাঙ্গা করে তুলতে উল্লেখযোগ্য সাফল্য অর্জন করেছে। এই সাফল্যের পরিপ্রেক্ষিতে টী ট্রেডিং কর্পোরেশন অব ইণ্ডিয়ার অধীনস্থ ৪টি রুগ্ন চা-বাগানের পরিচালন ব্যবস্থা ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশনকে হস্তান্তর করার জন্য ভারত সরকারকে অনুরোধ করা হয়েছে, যাতে আমাদের কর্পোরেশনের পরিচালন দক্ষতার সাহায্যে ঐ চা-বাগানগুলিকে আর্থিকভাবে লাভজনক করা যায়। এই প্রস্তাবটি বিবেচনার জন্য আমি কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রকের রাষ্ট্রমন্ত্রীকে একটি চিঠি লিখেছি।

ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিক্যাল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কল্যাণীতে অবস্থিত কারখানাগুলিকে 'বেসিক ড্রাগস এবং ইন্টারমিডিয়েটস' এর উৎপাদন বৃদ্ধির জন্য আধুনিকিকরণ এবং সংস্কারের কাজে অগ্রগতি হয়েছে। পশ্চিমবঙ্গ এবং অন্যান্য রাজ্যের ক্ষুদ্রায়তন ভেষজ ইউনিটগুলিতে 'হাইড্রোক্সিকুইনোলিন' ওষুধ সরবরাহের ব্যাপারে কল্যানীর ইউনিটটি একটি স্থায়ী এবং গুরুত্বপূর্ণ উৎস হয়ে দাঁড়িয়েছে। কল্যাণীর 'অ্যাসপিরিন' ইউনিটটিকে আর্থিক দিক দিয়ে আরও লাভজনক উৎপাদন কেন্দ্র হিসাবে গড়ে তোলার জন্য নতুন গবেষণা ও উন্নয়ন (আর অ্যাণ্ড ডি) কর্মসূচি এবং উৎপাদন বহুমুখিকরণের চেষ্টা করা হবে। জলপাইগুড়ি জেলায় কর্পোরেশন তার ফাইটোকেমিক্যাল উন্নয়ন কর্মসূচিতে 'ট্রায়াকন্ট্যাল' নামে একটি নতুন কৃষি ব্যবহার্য রাসায়নিকের গৃহস্থালীতে ব্যবহার্য ঔষধির উৎপাদন বৃদ্ধি করেছেন। কর্পোরেশনের বেহালায় অবস্থিত 'ইউফিউশন ইউনিট' যে নতুন স্বল্পায়তনের

'ইনজেকটেবল্‌স'গুলি উৎপাদন করবেন সেগুলি খুব শীঘ্রই বাজারে ছাড়া হবে বলে আশা করা হচ্ছে।

পশ্চিমবঙ্গ চিনি শিল্প উন্নয়ন নিগমের কাজকর্মের তাৎপর্যপূর্ণ উন্নতি হয়েছে। ১৯৯২ সালের ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত আহমেদপুর চিনিকলে ৪০,৭৯০ মেট্রিকটন আখমাড়াই হয়েছে এবং ৩১,০৩৫ কুইন্টাল চিনি উৎপাদিত হয়েছে। এ বছরে নিষ্কাশন মাত্রা হয়েছে ৭.৭০ শতাংশ যা বিগত বছরের নিষ্কাশন মাত্রার তুলনায় বেশি। কর্পোরেশন এ বছরে কয়েকটি 'ব্যালান্সিং' যন্ত্রাদি বসিয়েছেন যা মিলটির কর্মক্ষমতা এবং উৎপাদন ক্ষমতা বৃদ্ধির সহায়ক হবে। মিলটির উৎপাদন-বহুমুখি কার্যক্রম অনুযায়ী একটি ডিস্টিলারি ও একটি বট্‌লিং প্ল্যান্ট গড়ে তোলার কথা চিন্তা করা হচ্ছে।

ওয়েস্টবেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন লিমিটেড ফসফেটজাত সার, 'পুরুলিয়া ফস'-এর উৎপাদন বৃদ্ধি করেছেন এবং বিপননের সুবন্দোবস্ত করেছেন। এই সার সরাসরি প্রয়োগ কর হয়। পাথর সংক্রান্ত ক্ষেত্রে এই কর্পোরেশন বীরভূম জেলার পাচমিহাটগাছা এবং বাঁকুড়া জেলার ধৌতালার বর্তমান খনিগুলিতে উৎপাদন ও বিক্রয় বৃদ্ধি করেছেন। বর্তমান বছরে এই কর্পোরেশন ভারত সরকারের সংস্থা "মিনারেলস্ অ্যাণ্ড মেটাল ট্রেডিং কর্পোরেশন লিমিটেড"-এর মাধ্যমে বাংলাদেশ রেলওয়েজকে ১৬,০০০ কিউবিক মিটার পিচিং স্টোন সরবরাহ করেছেন। এই কর্পোরেশন বক্রেশ্বর এবং মেজিয়া তাপবিদ্যুৎ প্রকল্পগুলির জন্য পাথর সরবরাহ অব্যাহত রেখেছেন। এই কর্পোরেশন ভারত সরকারের পরিচালনাধীন সংস্থা মেসার্স ভারত রিফ্রাক্টরিসকে পুরুলিয়া জেলার মালতি খনি থেকে "হাই অ্যালুমিনা ফায়ার ক্লে"-এর নিয়মিত সরবরাহ অক্ষুণ্ণ রেখেছেন। ১৯৯২ সালের জানুয়ারি মাস থেকে বাঁকুড়া জেলার দিগতোরে, যেখানে পূর্বে কর্পোরেশন ব্ল্যাক গ্রানাইটে সন্ধান পেয়েছিলেন, সেখানে রাফ-কাট গ্রানাইট ব্লকের কাজকর্ম এবং বাণিজ্যিক উৎপাদন শুরু করে একটি নতুন ক্ষেত্রে প্রবেশ করেছেন। পুরুলিয়া জেলার বেরো এলাকায় গোলাপী রঙের (পিঙ্ক) গ্রানাইট ব্লকের খনন কাজও শুরু হয়েছে। এক্সক্যাভেটর-কাম-লোডার" ও অন্যান্য আনুষঙ্গিক যন্ত্রপাতি ব্যবহার করে সর্বাধুনিক প্রযুক্তি দ্বারা গ্রানাইট খনির কাজকর্ম পরিচালিত হচ্ছে।

ডাইরেক্টরেট অব্ মাইন্‌স্ অ্যাণ্ড মিনারেলস্ মেদিনীপুর জেলার বেলপাহাড়ি ও তার আশেপাশে 'ক্লে' ও 'ওকারে'র (clay and ochre) অন্বেষণের কাজ অব্যাহত রেখেছেন। এই ডাইরেক্টরেট বাঁকুড়া জেলার ছেঁদাপাথর এবং তার আশে পাশে 'টাংস্টেন' এর ব্যাপক অন্বেষণ ও পরীক্ষা করে ঐ এলাকায় খনি সংক্রান্ত কাজকর্মের পুনঃ প্রচেষ্টা ও তা আর্থিক দিক দিয়ে লাভজনক হবে কিনা তার সম্ভাব্যতা বিচার করছেন। পুরুলিয়া জেলার দক্ষিণ অংশে স্বর্ণ সমারোহন সংক্রান্ত অন্বেষণ ও পরীক্ষাও এই ডাইরেক্টরেট চালিয়ে যাচ্ছেন।

ডাইরেক্টরেট অব্ সিঙ্কোনা অ্যাণ্ড আদার মেডিসিনাল প্ল্যান্ট দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে সিঙ্কোনা, ইপিকাক এবং ডায়াসকোরিয়া ইত্যাদি ঔষধি চাষের কার্যক্রম অক্ষুণ্ণ রেখেছেন। সিঙ্কোনা, ইপিকাক এবং ডায়াসকোরিয়া থেকে যথাক্রমে ক্যুইনাইন, এমিটিন এবং ডায়াসজেনিন এর মতো প্রয়োজনীয় কার্যকর মৌল উপাদানগুলির পরিমাণ বৃদ্ধির জন্য এবং ঔষধি চাষের প্রযুক্তির উন্নয়ন ও বিভিন্ন ঔষধি ও সুগন্ধি গাছগাছড়ার চারা প্রস্তুতির জন্য এই ডাইরেক্টরেট

ব্যাপক গবেষণা কার্য চালাচ্ছেন। কিছু অসুবিধা সত্ত্বেও এই ডাইরেক্টরেটের উৎপাদন ইউনিটগুলি সন্তোষজনকভাবে কাজ করছেন। এদের কাজকর্ম উন্নত করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। প্রাকৃতিক কুইনাইনের চাহিদা কমে যাওয়ায় কুইনাইনজাত দ্রব্যের বিপনন ক্ষেত্রে বিশেষ উদ্বেগের সৃষ্টি হয়েছে।

ডাইরেক্টরেট অব্ ইন্ডাস্ট্রিজ বৃহৎ এবং মাঝারি শিল্পের বিকাশ ও উন্নয়নের কাজে তাদের গুরুত্বপূর্ণ ভূমিকা অব্যাহত রেখেছেন। এই রাজ্যে বিনিয়োগ করতে ইচ্ছুক অনাবাসী ভারতীয়দের সর্বপ্রকার পরামর্শ ও সহায়তা প্রদানের জন্য এই ডাইরেক্টরেটে একটি এন. আর. আই. সেল (NRI Cell) এ বছরে খোলা হয়েছে। এই অঞ্চলের রপ্তানি বৃদ্ধি করা, বিভিন্ন নিয়মাবলি ও প্রয়োজনীয় অনুমোদন এবং ছাড়পত্র পাওয়ার বিষয়ে রপ্তানিকারিদের সাহায্য করার জন্য একটি "এক্সপোর্ট সেল" (Export Cell)-ও খোলা হয়েছে। একটি তথ্যভিত্তিক শিল্পসংক্রান্ত নির্দেশিকা, নির্বাচিত কিছু কিছু দ্রব্যের চাহিদার বিষয়ে সার্ভে রিপোর্ট এবং প্রধান প্রধান গুরুত্বপূর্ণ শিল্পের পরিস্থিতি ও সমস্যা সংক্রান্ত বিবরণী প্রস্তুত করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। রাজ্যের সহায়তা প্রকল্পের ব্যাপারে এই ডাইরেক্টরেটই 'নিবন্ধক কর্তৃপক্ষ' (Registering Authority) এবং শিল্পস্থাপনে ইচ্ছুক শিল্পোদ্যোগিদের এ বিষয়ে যথোপযুক্ত সহায়তা দিয়ে থাকেন। এই ডাইরেক্টরেট রাজ্য সরকারের বিভিন্ন বিভাগকে প্রযুক্তিগত পরামর্শও দিয়ে থাকেন।

রাজ্যের ওজন ও পরিমাণ সংস্থা ক্রেতা নিরাপত্তা আরও সুরক্ষিত করতে বর্তমানে চালু "স্ট্যাণ্ডার্ডস অফ ওয়েটস্ অ্যাণ্ড মেজারস্ (এনফোরসমেন্ট) অ্যাক্ট, ১৯৮৫" এবং তার অধীনে রাজ্যের যে নিয়মাবলি আছে সেগুলির যথাযথ প্রয়োগের বিষয়ে গুরুত্ব আরোপ করেছেন। ১৯৯১-৯২ সালে, ১৯৯১-এর ডিসেম্বরের শেষ পর্যন্ত, এই সংস্থা ২ লক্ষ ব্যবসায়ীর ওজন ও পরিমাপের যন্ত্রাদি পরীক্ষা/পুনঃপরীক্ষা করেছেন।

মহাশয়, রাজ্য সরকারের অর্থানুকূল্যে ময়ূরাক্ষি কটন মিলস্‌টি ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে পুনরায় চালু হওয়ার পর থেকে নিয়মিতভাবে সুতো তৈরি করে যাচ্ছে। মিলটি রাজ্য সরকারের অধীনস্থ একটি সংস্থা হিসাবে বর্তমানে চলছে। মিলটির সংস্কার এবং আধুনিকিকরণের কাজ চলছে। ১৯৯১ সালের ডিসেম্বরের শেষ অবধি এই মিলে ৬.৭১ লক্ষ কেজি সুতো তৈরি হয়েছে। ঐ একই সময়ের মধ্যে এই মিলটি আনুমানিক ২.৭৫ কোটি টাকা মূল্যের প্রায় ৬.৪১ লক্ষ কেজি সুতো বিক্রয় করতে পেরেছে।

প্রতিশ্রুতি মতো বি. আই. এফ. আর অনুমোদিত আধুনিকিকরণ ও পুনর্বাসন প্রকল্পের শর্ত অনুযায়ী নিউ সেন্ট্রাল জুটমিলের ইকুইটি অংশগ্রহণ বাবদ রাজ্য সরকার পুরো চার কোটি টাকা দিয়ে দিয়েছেন। রাজ্য সরকার কোম্পানির বকেয়া বিক্রয়কর মেটানোর জন্য রাজ্য সরকারের প্রকল্প থেকে এই মিলকে ৮.২৭ কোটি টাকা "বিক্রয়কর ঋণ" মঞ্জুর করেছেন। এছাড়া ভারতীয় স্টেট ব্যাঙ্কের কাছ থেকে ১.৬১ কোটি টাকা পর্যন্ত কার্যনির্বাহী মূলধন ঋণ পাওয়ার জন্য রাজ্য সরকার জামিনদার রয়েছেন। নিজেদের মজুরি ঘাটতি মেনে নিয়ে মিলের কর্মীরা ইতিমধ্যেই বি. আই. এফ. আর-এর অনুমোদন শর্ত অনুযায়ী তাদের দেয় ইক্যুইটির অংশ দিয়ে দিয়েছেন।

এ পর্যন্ত বি. আই. এফ. আর. নিউ সেন্ট্রাল জুট মিল্‌স সহ এই রাজ্যের ৮টি রুগ্ন জুট মিলের জন্য পুনর্বাসন তথা আধুনিকিকরণ প্রকল্প অনুমোদন করেছেন। বি. আই. এফ. আর.-এর উপরোক্ত প্রকল্প অনুমোদন অনুযায়ী রাজ্য সরকারকে এই ইউনিটগুলির ভিতর ৭টির ক্ষেত্রে রাজ্য প্রকল্পাধীন বিক্রয়কর ঋণ মঞ্জুর করতে হবে। রাজ্য সরকার ইতিমধ্যেই ৩টি ইউনিটের ক্ষেত্রে ঐ ঋণ মঞ্জুর করেছেন এবং অবশিষ্ট ৪টি ইউনিটের প্রস্তাব বিবেচনাধীন আছে।

এই রাজ্যে খাদ্য ও সবজি প্রক্রিয়াকরণ শিল্পের উন্নয়নকে রাজ্য সরকার উচ্চ অগ্রাধিকার দিয়েছেন এবং এই শিল্পের প্রসারের জন্য ফুড প্রসেসিং ডিপার্টমেন্ট নামে একটি নতুন দপ্তর সৃষ্টি করেছেন। এই দপ্তরটি এখন কেবলমাত্র গড়ে উঠার অবস্থায় আছে এবং সেইজন্য প্রাথমিক পর্যায়ে তারা হাতে কলমে শিক্ষা ও স্থানীয়ভাবে লভ্য কাঁচামালের উপযুক্ত ব্যবহারের বিকাশসহ উন্নয়নমূলক কার্যাদির উপর জোর দেবেন। ব্যক্তিগত শিল্পোদ্যোগ/প্রতিষ্ঠান/বিভাগ/সংস্থার সহায়তায় উদ্যান জাত নয় (Non-horticultural) এমন সব সামগ্রীর প্রক্রিয়াকরণ উন্নত করা যেতে পারে। যথাযোগ্য ক্ষেত্রে যৌথ উদ্যোগও বিবেচিত হতে পারে।

এই রাজ্যের বৃহৎ সম্ভাবনার সুষ্ঠু উপযোগের দ্বারা ফুড প্রসেসিং শিল্প গড়ে তুলতে শিল্পোদ্যোগিরা যাতে আগ্রহী হন সেজন্য পেশাদারী এজেন্সি নিয়োগের মাধ্যমে বিস্তারিত আর্থ-কারিগরি সমীক্ষা ও নিরীক্ষা করানোর প্রস্তাব এই বিভাগের আছে।

মহাশয়, এই রাজ্যে শিল্প সম্ভাবনার উন্নতি এবং শিল্পকাঠামোর পুনরুজ্জীবনের জন্য আমার বিভাগের কার্যাদি এবং প্রচেষ্টার একটি সংক্ষিপ্ত বিবরণ আমি দিয়েছি। জাতীয় ক্ষেত্রে অশান্ত আর্থিক পরিবেশ এবং দেশের বহু অঞ্চলের মধ্যে প্রবাহমান সন্ত্রাসবাদী ও বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ এবং জাতিভেদের উগ্র আবহাওয়ার মধ্যেও পশ্চিমবঙ্গ সাম্প্রদায়িক ঐক্য ও রাজনৈতিক স্থিতিশীলতার প্রতীক হিসাবে দণ্ডায়মান। রাজ্য সরকার সর্বদাই কর্মী এবং পরিচালকমণ্ডলীর মধ্যে নিবিড় যোগাযোগ এবং মতৈক্যের উপর জোর দিয়েছেন। আরও জোর দিয়েছেন এইসব শিল্প সংস্থার পরিচালন ও পরিকল্পনা ব্যবস্থায় কর্মীদের অংশগ্রহণের প্রয়োজনীয়তার উপর। আমরা আনন্দিত যে এই রাজ্যে বন্ধুত্বপূর্ণ শিল্পসম্পর্ক বিরাজমান।

মহাশয়, স্বাধীনোত্তর পর্বে কেন্দ্র কর্তৃক ত্রুটিপূর্ণ পরিকল্পনা ও পক্ষপাতদুষ্ট নীতি অনুসরণের ফলে এই রাজ্য শিল্পোন্নয়নের চূড়া থেকে ক্রমশ নিচের দিকে গড়িয়েছে। কিন্তু যেহেতু জনগণ আমাদের সঙ্গে আছেন ও আমরা জনগণের সঙ্গে আছি আমাদের স্থির বিশ্বাস যে আমাদের মিলিত প্রচেষ্টা পশ্চিমবঙ্গকে সাফল্যের সঙ্গে শিল্প ও বাণিজ্যিক সমৃদ্ধির শিখরে পুনঃস্থাপিত করবে।

মহাশয়, আমার বিভাগের ও তার সহায়ক সংস্থা ও উদ্যোগগুলির উন্নতি সাধনের জন্য মাননীয় সদস্যগণের কাছ থেকে গঠনমূলক পরামর্শ চেয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**দাবী নং ২৫ এবং ৭৯**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, (১) ২৫ নং দাবির অধীনে ব্যয়নির্বাহের জন্য ১৮৩ কোটি ১৮ লক্ষ ৬৫ হাজার টাকা এবং (২) ৭৯ নং দাবির অধীনে ব্যয়নির্বাহের

জন্য ১৪৮ কোটি ৩৯ লক্ষ ২৩ হাজার টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন্-অ্যাকাউন্ট বাজেটে যে অর্থ দেখানো হয়েছে সেটিও এর মধ্যে ধরা হয়েছে।

২। প্রথমেই আমি এটা বলে নিতে চাই যে, অতর্কিতভাবে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতা ও অনুদান হ্রাস পাওয়ায় ১৯৯১-৯২ সালটি আমরা তীব্র আর্থিক সংকট এবং সময়মতো অর্থ পাওয়ার ব্যাপারে অনিশ্চয়তা নিয়ে কাটিয়েছি। মাননীয় সদস্যবৃন্দ অবগত আছেন যে, পূর্তবিভাগ, পূর্ত (সড়ক) এবং পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগ বিভিন্ন সরকারি ভবন, সড়ক ও সেতুর পরিকল্পনা, নির্মাণ ও রক্ষণাবেক্ষণের দায়িত্বপ্রাপ্ত। এছাড়া এইসব বিভাগকে বিভিন্ন স্থানীয় সংস্থা এবং সরকারি প্রতিষ্ঠান ইত্যাদির হয়েও নানা ধরনের কাজ করতে হয়। জনসাধারণের স্বার্থে আমার অধীনস্থ বিভাগগুলিকে বর্তমানে যে-সব সড়ক আছে সেগুলিকে আরও উন্নত ও মজবুত করতে হয় এবং সামর্থানুযায়ী নূতন সড়কও নির্মাণ করতে হয়। সীমাবদ্ধ এবং অপর্যাপ্ত বাজেট বরাদ্দ এমনকি ন্যূনতম লক্ষ্যে পৌঁছনোর পথেও প্রধান অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। অর্থ সরবরাহ ও প্রয়োজনের মধ্যে এই ব্যবধান দূর করতে আমরা আর্থিক প্রতিষ্ঠানের সহযোগিতা নেওয়ার কথা চিন্তা করছি, যা বর্তমান মালিকানাধীন একটি কর্পোরেশন গঠনের আমরা চিন্তা করছি। ইহার মাধ্যমে অষ্টম পরিকল্পনাকালীন প্রায় ১৪০ কোটি টাকা পাওয়ার আশা করা যায়। পরিকল্পনা কমিশন ১৯৯১ সালের ডিসেম্বর মাসে অনুষ্ঠিত সভায় আমাদের এই উদ্যোগের প্রশংসা করেছেন।

৩। অর্থ-সম্পদের অত্যন্ত শীর্ণ যোগান সত্ত্বেও বিভিন্ন চালু কর্মপ্রকল্পের কাজে কিছু সাফল্য লাভ করা গেছে। উদাহরণ হিসাবে প্রথমেই আমি ১৯৯১-৯২ সালে পূর্ত (সড়ক) বিভাগের কিছু বৈশিষ্ট্যপূর্ণ কাজকর্ম এবং ১৯৯২-৯৩ সালে সড়ক সেক্টরে গৃহীত কর্মসূচির উল্লেখ করতে চাই।

৪। ১৯৯১-৯২ সালে পূর্ত (সড়ক) বিভাগের জন্য যোজনা বরাদ্দের পরিমাণ ছিল ৩,২৩৩.৬৭ লক্ষ টাকা। এশীয় উন্নয়ন ব্যাঙ্কের সহায়তাপ্রাপ্ত প্রকল্পের জন্য বরাদ্দীকৃত অর্থও এর অর্ন্তভুক্ত। এই অপ্রতুল অর্থ নিয়ে এই বিভাগের কাজকর্ম বকেয়া কাজের মধ্যে সীমাবদ্ধ রাখা ছাড়া উপায় ছিল না। তাছাড়া, ভারত সরকারের স্থলে পরিবহন মন্ত্রকে থেকে কেন্দ্রীয় সড়ক তহবিলে বর্ধিত সঞ্চয়ের অনুপাতে কোনও অর্থও পাওয়া যায়নি, যদিও ১৯৮৮ সালের মে মাসে সংসদে সেই মর্মে একটি প্রস্তাবও গৃহীত হয়েছিল। এই সমস্ত সীমাবদ্ধতা সত্ত্বেও আশা করা যায় যে, ন্যূনতম প্রয়োজনীয় কর্মসূচি, তফসিলি জাতিদের জন্য বিশেষ সংবদ্ধ যোজনা এবং তফসিলি উপজাতি অঞ্চল উপযোজনার আওতাভুক্ত সড়কসহ চলতি আর্থিক বছরে মোট ৬০ কিলোমিটার নূতন সড়ক তৈরির কাজ শেষ করা যাবে। আর এর ফলে, বরাদ্দমতো অর্থের যোগান অব্যাহত থাকলে, রাজ্যের প্রায় ২৫০টি গ্রামকে সংযুক্ত করা যাবে।

৫। চলতি আর্থিক বছরে (অর্থাৎ ১৯৯১-৯২) সালে নিম্নোক্ত গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির কাজ শেষ হয়েছে ঃ—

(ক) পুরুলিয়া জেলার যমুনাজোড় নদীর উপর সেতু।

(খ) পুরুলিয়া জেলার কুমারী নদীর উপর সেতু।

(গ) দক্ষিণ ২৪-পরগনা জেলার যাদবপুরে একটি সড়ক-সেতু (সুকান্ত সেতু)।

আমি মাননীয় সদস্যদের একথা জানাতে পেরে আনন্দিত যে, মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯২ সালের ১৬ই ফেব্রুয়ারি উপরোক্ত সুকান্ত সেতুটির উদ্বোধন করেছেন। বর্তমান স্ট্রাকচারগুলির জন্য বিকল্প ব্যবস্থা করার পর রাজা সুবোধচন্দ্র মল্লিক রোডের অংশ বিশেষ চওড়া করার উদ্দেশ্যে একটি কর্মপ্রকল্প হাতে নেওয়ার কথা সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

এছাড়া, কুয়ে, টাঙ্গন, সুতঙ্গা, দ্বারকা, ময়ূরাক্ষী এবং আত্রাই নদীর উপর কয়েকটি বড় সেতু নির্মাণের কাজে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। বেলঘরিয়া ও সোদপুরে সড়ক-সেতু নির্মাণের কাজও প্রায় শেষ হতে চলেছে। ১৯৯২-৯৩ সালেই যানচলাচলের জন্য এগুলিকে খুলে দেওয়া যাবে বলে আশা করা হচ্ছে।

এখানে উল্লেখ করা যেতে পারে যে মেজিয়াতে ডি. ভি. সি. ও পূর্ত (সড়ক) বিভাগ যৌথভাবে দামোদর নদের উপর রেল তথা সড়ক সেতু নির্মামের প্রকল্প রূপায়ণ করছে। এই প্রকল্পের কাজ পুরোদমে এগিয়ে চলেছে।

বর্তমানে বিপুলসংখ্যক যানবাহন চলাচলের প্রেক্ষিতে, রাজ্যের গুরুত্বপূর্ণ সড়কগুলিকে আরও প্রশস্ত ও মজবুত করে গড়ে তোলার জরুরি প্রয়োজন রয়েছে। সেই লক্ষ্য সামনে রেখে চলতি আর্থিক বছর থেকেই পর্যায়ক্রমে বেশ কয়েকটি গুরুত্বপূর্ণ সড়ককে আরও প্রশস্ত করা ও মজবুত করার জন্য বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

৬। ১৯৯২-৯৩ সালের জন্য যোজনা বরাদ্দের পরিমাণ হল এশীয় উন্নয়ন ব্যাঙ্কের সহায়তাপ্রাপ্ত প্রকল্প "পানাগড় থেকে মোরগ্রাম পর্যন্ত সড়কের উন্নতিসাধন" বাবদ বরাদ্দ অর্থসহ ৪,২৫৭.৬৭ লক্ষ টাকা। এই বরাদ্দ দিয়ে ১৯৯২-৯৩ সালে নিম্নোক্ত কাজগুলি করার জন্য পূর্ত (সড়ক) বিভাগের একটি কর্মপ্রকল্প রয়েছে ঃ—

(ক) আগেকার চালু কাজ হিসাবে কিছু জটিল চালু কর্মপ্রকল্প।

(খ) পর্যায়ক্রমে কিছু গুরুত্বপূর্ণ রাজ্য সড়ককে প্রশস্ততর ও মুজবুত করা।

(গ) উত্তরবঙ্গে বিশেষ করে কুচবিহার এবং জলপাইগুড়ি জেলায় কিছু কমজোরি ও কাঠের তৈরি সেতুর বদলে আর. সি. সি. সেতু নির্মাণ।

১৯৯২-৯৩ সালে আমরা অতিরিক্ত ৬০ কি. মি. নূতন সড়ক নির্মাণের চেষ্টা করব। আশা করা হচ্ছে যে, ১৯৯২-৯৩ সালে নিম্নলিখিত গুরুত্বপূর্ণ সেতুগুলির নির্মাণের কাজ শেষ হবে ঃ—

(ক) জলপাইগুরি জেলার ধুপগুড়ি-ফালাকাটা সড়কে দুদুয়ানদীর উপর কয়েকটি সেতু।

(খ) মালদহ জেলার কোলাঘাটে মহানন্দা নদীর উপর একটি সেতু।

(গ) বর্দ্ধমানে বাঁকানদীর ওপর সেতু।

(ঘ) কুচবিহার জেলায় জামালদারানীরহাট রাস্তায় সুতঙ্গানদীর ওপর সেতু।

(ঙ) কুয়ে এবং ময়ূরাক্ষী নদীর ওপর সংযোগ রক্ষাকারী রাস্তাসহ সেতু।

যদি অর্থের সংকুলান হয় তাহলে ১৯৯২-৯৩ সালে নিম্নলিখিত প্রকল্পগুলির নির্মাণেও সন্তোষজনক অগ্রগতি ঘটবে বলে আশা করা যায়ঃ—

(ক) কুচবিহার জেলায় কুচলিবাড়ি অঞ্চলে মেখলিগঞ্জ-ধাপারাহাট সড়কে সতী নদীর ওপর একটি সেতু।

(খ) বর্দ্ধমান জেলায় নতুনহাটে অজয়নদের ওপর একটি সেতু।

(গ) মুর্শিদাবাদ জেলায় পাগলা-১ নং নদীর ওপর একটি সেতু।

(ঘ) নদীয়া জেলায় চুর্ণীনদীর ওপর একটি সেতু।

(ঙ) পশ্চিমদিনাজপুর জেলায় সোহারাই-এ কুলিক নদীর ওপর একটি সেতু।

(চ) পশ্চিমদিনাজপুর জেলায় কুসুমাণ্ডি-মহীপালদীঘি সড়কে ট্যাঙ্গননদীর ওপর সেতু।

(ছ) পশ্চিমদিনাজপুর জেলায় হরিরামপুর-ধুমসোদীঘি সড়কে বালিয়াখাড়ি নদীর ওপর সেতু।

(জ) পুরুলিয়া জেলায় একটি সড়ক সেতু।

(ঝ) বীরভূমি জেললায় মল্লারপুর-রাজগ্রাম সড়কে দ্বারকানদীর ওপর সেতু।

(ঞ) মুর্শিদাবাদ জেলায় আহমেদপুর-কীর্ণাহার সড়কে আগোয়ানদীর ওপর সেতু।

তাছাড়া, নিম্নলিখিত যে-সমস্ত কজের জন্য অনুসন্ধান ও সমীক্ষার কাজ চালানোর বিষয়টি সক্রিয় বিবেচনাধীন ছিল সেগুলি ১৯৯২-৯৩ সালে হাতে নেওয়া হবে ঃ—

(ক) জলপাইগুড়ি জেলায় শীলতোর্সার ওপর একটি সেতু।

(খ) কুচবিহার শহরের কাছে তোর্সার ওপর একটি সেতু।

(গ) মেদিনীপুর জেলায় শ্রীরামপুর ঘাট-এ 'কাঁসাই নদীর ওপর একটি সেতু।

(ঘ) বীরভূম জেলায় ভেদিয়ার নিকট অজয়নদীর ওপর সেতু।

(ঙ) নদীয়া সীমান্তে রাধানগরঘাট-এ জলঙ্গী নদীর ওপর সেতু।

(চ) জলপাইগুড়ি জেলায় মধ্যডুয়ার্সের সঙ্গে সংযোগ রক্ষার নিমিত্ত বসরানদীর ওপর সেতু।

(ছ) পশ্চিমদিনাজপুর জেলায় বালুরঘাট-বুনিয়াদপুর সড়কে পূণর্ভবা এবং ট্যাঙ্গন নদীর ওপর সেতু।

উত্তর চব্বিশ-পরগনা জেলা পরিষদের আর্থিক সহায়তায় উক্ত জেলায় গৌড়েশ্বর নদীর ওপর একটি সেতু নির্মাণের প্রস্তাব আমার দপ্তরে বিবেচনাধীন রয়েছে।

বণ্ডেল গেট, লেক গার্ডেন্স এবং লিলুয়াতে যথাক্রমে তিনটি সড়ক সেতু নির্মাণের ব্যাপারে খসড়া নকশা ও আনুষঙ্গিক চূড়ান্ত করতে রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা চলছে।

বিভিন্ন জেলায় কয়েকটি চালু সড়ক প্রকল্প শেষ হওয়ায় কিছু নতুন প্রকল্প অষ্টম পরিকল্পনায় অন্তর্ভুক্ত করা হয়েছে। এরকম দুটি প্রকল্প হল—বাঁকুড়া জেলায় ছাতনা বাই-পাস এবং মালদা যাওয়ার বিকল্প রাস্তা (ভায়া তপন লস্কর হাট)।

৭। আমি মাননীয় সদস্যদের একথা জানাতে চাই যে, হুগলি জেলায় ২ নং জাতীয় সড়কের পশ্চিমদিকে যে সংযোগকারী সড়ক কল্যাণী সেতুকে জাতীয় সড়কের সঙ্গে যুক্ত করেছে সেই সড়কে আরো চওড়া ও মজবুত করার উদ্দেশ্যে রচিত প্রকল্পটির জন্য ভারত সরকারের স্থল পরিবহন মন্ত্রক কেন্দ্রীয় সড়ক তহবিলে সঞ্চিত অর্থ (১৬৬.২৫ লক্ষ টন) থেকে আংশিকভাবে অর্থ সাহায্য দিতে সম্মতি জ্ঞাপন করতে পারেন।

পানাগড় মোরগ্রাম রাস্তাটি উন্নত এবং মজবুত করার একটি এশীয় উন্নয়ন ব্যাঙ্কের সহায়তা প্রাপ্ত প্রকল্প এ বছর হাতে নেওয়া হয়েছে এবং জমি অধিগ্রহণেও পরিষেবাসমূহ স্থানান্তরকরণ সমেত প্রাথমিক কাজ চলছে।

৮। আমি একটি পূর্ববর্তী বাজেট বক্তৃতায় বলেছিলাম যে, নূতন সড়ক নির্মাণ করা হল এক কথা, আর সমুচিত মানানুযায়ী সেগুলির রক্ষণাবেক্ষণ করা অন্য কথা। আমি জানি অনেক রাস্তার অবস্থা মোটেই সন্তোষজনক নয়। এগুলির আমূল সংস্কার আশু প্রয়োজন, কিন্তু এই বরাদ্দকৃত অর্থ ওয়ার্কচার্জড কর্মচারিদের বেতন প্রদানের পর সংশ্লিষ্ট কাজের পক্ষে খুবই অপ্রতুল হয়ে দাঁড়ায়।

৯। মহাশয়, আপনি জানেন যে, জাতীয় সড়ক সেক্টরে (অর্থাৎ পশ্চিমবঙ্গের ভিতর দিয়ে যাওয়া জাতীয় সড়কগুলির উন্নয়ন, নির্মাণ এবং রক্ষণাবেক্ষণে) রাজ্য সরকার ভারত সরকারের প্রতিনিধি হিসাবে কাজ করে থাকেন। মৌলশ্রেণীর অধীনে নানা জায়গায় সেতু ও কিছু সড়ক তৈরির কাজ এগিয়ে চলেছে। তোর্সা নদীর ওপর একটি প্রধান সেতু এবং অভিমুখী সড়কের ওপর সাতটি ছোট সেতু নির্মাণ করে ফালাকাটা থেকে পুণ্ডিবাড়ি পর্যন্ত ৩১ নং জাতীয় সড়কে ভিন্নমুখি করার উদ্দেশ্যে রচিত প্রকল্পের জন্য কাজ ইতিমধ্যেই শুরু হয়েছে এবং সেই কাজে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। ভারত সরকারের স্থল পরিবহন মন্ত্রকের পরামর্শক্রমে বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সহায়তাপ্রাপ্ত প্রকল্প (২য় পর্যায়)-এর অধীনে ২ নং জাতীয় সড়কের বরাকর থেকে রানিগঞ্জ পর্যন্ত অংশের চার প্রস্থ করার প্রকল্পটির জন্য ঠিকাদার ও তত্ত্বাবধায়ক পরামর্শদাতাদের নির্বাচনের কাজ হাতে নেওয়া হয়েছে। চার প্রস্থ করার প্রকল্পটির খসড়া নকশায় উপযোগিতা পরিষেবার অপসারণের যে কাজ দীর্ঘদিন বকেয়া পড়ে ছিল তা এখন শুরু হয়েছে। চিলাপাতা বনাঞ্চল ৩১ নং জাতীয় সড়কে বানিয়া ১ নং নদীর ওপর একটি আর. সি. সি. সেতু তৈরির কাজে যথেষ্ট অগ্রগতি ঘটেছে।

২ নং জাতীয় সড়কে বরাকর থেকে রানিগঞ্জ ৩৬ কি.মি. অংশের বিশ্ব ব্যাঙ্কের সহায়তাপ্রাপ্ত চার প্রস্থ করার প্রকল্পটি (দ্বিতীয় পর্যায়) ভারত সরকারের ভূ-পৃষ্ঠ পরিবহন মন্ত্রকের দ্বারা অনুমোদনের চূড়ান্ত পর্যায়ে রয়েছে। প্রারম্ভিক অসুবিধাগুলি অতিক্রম করে চার

প্রস্থ করার প্রকল্পটির জন্য জমি অধিগ্রহণ ও পরিষেবাসমূহ স্থানান্তকরণ সমেত প্রাথমিক কাজ শুরু হয়েছে।

বনগাঁয় ৩৫ নং জাতীয় সড়কের ওপর ইছামতি সেতু নির্মাণের কাজ ইতিমধ্যেই আরম্ভ হয়েছে। রায়গঞ্জের কাছে ৩৪ নং জাতীয় সড়কে নাগরনদীর ওপরে অপর একটি প্রধান সেতু স্থল পরিবহন মন্ত্রকের অনুমোদন পেয়েছে। বিভিন্ন এজেন্সির নির্বাচনের কাজ চলছে এবং শীঘ্রই কাজ শুরু হবে। ভারত সরকারের স্থল পরিবহন মন্ত্রক সময়মতো অনুমোদন করলে ২ নং জাতীয় সড়কের ওপর পানাগড়ে একটি সড়ক সেতু এবং ৩৪ নং জাতীয় সড়কের ওপর শান্তিপুর বাইপাস নির্মাণের কাজ ১৯৯২-৯৩ সালেই শুরু করা যাবে বলে আশা করা যায়। দক্ষিণেশ্বরে হুগলি নদীর ওপরে বিবেকানন্দ সেতুর আমূল সংস্কারের জন্য আনুমানিক ১২ কোটি টাকার প্রকল্পটি স্থল পরিবহন মন্ত্রকের কাছে জমা দেওয়া হয়েছে এবং আশা করা হচ্ছে যে, ভারত সরকারের কাছ থেকে ছাড়পত্র পেয়ে গেলে ১৯৯২-৯৩ সালেই কাজটি হাতে নেওয়া যাবে।

১০। যানবাহন চলাচলের ক্রমবর্ধমান চাপ বিবেচনা করে জাতীয় সড়ক সেক্টরে মেরামতি ও রক্ষণাবেক্ষণের জন্য রাজ্যের ভিতর দিয়ে যাওয়া প্রায় সবকটি জাতীয় সড়কের মজবুত করার কাজ হাতে নেওয়া হয়েছে এবং এ কাজে ভারত সরকারের অনুমোদনক্রমে হট-মিক্স প্ল্যান্ট এবং আনুষঙ্গিক যন্ত্রপাতি ব্যবহার করা হচ্ছে।

দুর্গাপুর এক্সপ্রেসওয়ের নির্মাণের কাজ ঠিকাদারের কাজ না করার ফলে দীর্ঘদিন বাকি পড়েছিল। এখন এই কাজের জন্য নূতন ঠিকাদারদের নির্বাচিত করা হয়েছে এবং কাজ আবার পুরোদমে চলছে। আশা করা যায় যে, ১৯৯২-৯৩ সালের মধ্যে যথেষ্ট অগ্রগতি হবে।

১১। এই সরকারের বিভিন্ন বিভাগের নানাবিধ যে নির্মাণ কাজ আছে সেগুলির ভার পূর্ত (নির্মাণ পর্ষদ) বিভাগের ওপর ন্যস্ত। এই বিভাগগুলি হল স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ, শিক্ষা বিভাগ, প্রাণীসম্পদ উন্নয়ন বিভাগ, কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগ, তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগ, শ্রমবিভাগ, ত্রাণ ও কল্যাণ বিভাগ ইত্যাদি।

আগেই বলা হয়েছে, এ বছর আমরা বেশির ভাগই চালু কর্মপ্রকল্প ও প্রকল্পগুলির কাজ রূপায়িত করেছি। যে-সব বড় ধরনের নির্মাণ কাজ এখন রূপায়িত করা হচ্ছে তার মধ্যে রয়েছে মেমারি (বর্ধমান), সবং (মেদিনীপুর), আমতলা, কাকদ্বীপ (দক্ষিণ চব্বিশ-পরগনা) টাকী, মধ্যগ্রাম (উত্তর চব্বিশ-পরগনা), বগুলা (নদীয়া), হুড়া ও কোটশিলায় (পুরুলিয়া) বিভিন্ন গ্রামীণ হাসপাতাল এবং সেই সঙ্গে ফোর্টগ্লস্টার (হাওড়া), জঙ্গলপাড়া (হাওড়া) ও শান্তিপুর (নদীয়া) স্টেট জেনারেল হাসপাতাল নির্মাণের কাজ। ১৯৯২-৯৩ সালের মধ্যেই প্রকল্পগুলির কাজ সম্পূর্ণ করার লক্ষ্যে এই পূর্ত কর্মগুলির কাজ দ্রুতগতিতে এগোচ্ছে। এগুলি ছাড়াও নির্মাণ পর্ষদ অধিকার আরও যেসব নতুন নির্মাণমূলক কর্মপ্রকল্প রূপায়িত করছে সেগুলি হল ১.৩২ কোটি টাকা ব্যয়ে গোবরডাঙ্গা গ্রামীণ হাসপাতাল (উত্তর চব্বিশ-পরগনা) মোড়খানা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (হুগলি), মাসিয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (উত্তর চব্বিশ-পরগনা) এবং মহেশপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র (মেদিনীপুর)। উপরোক্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির

জন্য মোট প্রকল্প ব্যয় হল ৭৫.৯৫ লক্ষ টাকা। উপরন্তু, দক্ষিণবঙ্গের সর্বত্র যে-সব প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্র রয়েছে সেগুলি এবং সারা পশ্চিমবঙ্গে ছড়িয়ে থাকা গ্রামীণ হাসপাতাল ও স্টেট জেনারেল হাসপাতালগুলির সংস্কার, বিশেষ মেরামতি ও বার্ষিক রক্ষণাবেক্ষণের কাজগুলি নির্মাণ পর্ষদ অধিকারই করে থাকে। এছাড়াও, এই অধিকার দক্ষিণবঙ্গের বিভিন্ন স্বাস্থ্যকেন্দ্র মেডিক্যাল অফিসারদের জন্য যে ১১৬টি কোয়ার্টার নির্মাণ কাজ শুরু করেছে সেগুলি এ বছর অর্থাৎ ১৯৯১-৯২ সালে চূড়ান্ত পর্যায়ে পৌঁছাবে বলে আশা করা যায়।

এছাড়াও, স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের অধীন গ্রামে গ্রামে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র/সহায়ক স্বাস্থ্যকেন্দ্র ও নতুন উপস্বাস্থ্য কেন্দ্রগুলির উন্নিতকরণকল্পে নির্মাণের যে কাজ শুরু হয়েছে তৎসংক্রান্ত একটি বৃহৎ প্রকল্পের কাজও নির্মাণ পর্ষদ হাতে নিয়েছে। 'ভারতের জনসংখ্যা প্রকল্প-৪' নামে এই প্রকল্পটি নেওয়া হয়েছে বর্ধমান, বাঁকুড়া ও পুরুলিয়া জেলায়। ১৯৯২-৯৩ সালের মধ্যেই যাতে কাজ শেষ করা যায় সেই লক্ষ্য নিয়ে উপরোক্ত প্রকল্পটির নির্মাণ পূর্তকর্ম খুবই দ্রুতগতিতে এগিয়ে চলেছে। এছাড়া, ১.৪০ কোটি টাকা ব্যয়ে 'ভারতের জনসংখ্যা প্রকল্প-৪'-এর আওতায় বিধাননগর রিসার্চ অ্যাণ্ড ট্রেনিং ইনস্টিটিউট-এ নতুন নির্মাণকার্য শুরু করা হয়েছে। কলকাতার উইমেন্স পলিটেকনিক-এর ছাত্রীদের থাকার জন্য ৪৫.২০ লক্ষ টাকা ব্যয়ে শিক্ষাবিভাগের অধীনে আলিপুর হেস্টিংস হাউসে একটি ছাত্রীনিবাস নির্মাণের কাজ শুরু করা হয়েছে। এছাড়া, পশ্চিম দিনাজপুর স্টাফ কোয়াটার্স, ছাত্রাবাস ইত্যাদি সহ রায়গঞ্জ পলিটেকনিকের নির্মাণকাজ এবং বারাসাত (উত্তর চব্বিশ-পরগনা) ও বহরমপুরে (মুর্শিদাবাদ) লাইব্রেরি ভবন নির্মাণের মতো অন্যান্য পূর্ত কর্মগুলির দায়িত্ব নির্মাণ পর্ষদ অধিকারের ওপর ন্যস্ত হয়েছে। প্রাণীসম্পদ উন্নয়ন বিভাগের জন্য মেদিনীপুরের সরকারি হাঁস-মুরগি পালন কেন্দ্রে ডিপ লিটার হাউস, ইনকিউবেটর-কাম-কোল্ড স্টোরেজ প্রভৃতির যে নির্মাণকার্য চলছে তা ১৯৯২-৯৩ সালের মধ্যে সম্পূর্ণ হবে বলে আশা করা যায়। ১৯৯২-৯৩ সালের মধ্যে যাতে কাজ সম্পূর্ণ করা যায় সেই লক্ষ্য নিয়ে মেখলিগঞ্জ (কোচবিহার), সন্দেশখালি (দক্ষিণ চব্বিশ-পরগনা), বনগাঁ (উত্তর চব্বিশ-পরগনা) ও রঘুনাথপুরে (পুরুলিয়া) এ্যানিমেল হেলথ সেন্টার নির্মাণের কাজ এগিয়ে চলেছে। কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের জন্য মেদিনীপুরের ফুলপাহাড়ি রেশমগুটি খামারে শস্যগোলা ও কর্মিনিবাস নির্মাণের কাজ চলছে। নিবিড় রেশমগুটি চাষের উন্নয়নকল্পে সময়াবদ্ধ যে কেন্দ্রীয় সাহায্যপুষ্ট মূল প্রকল্পটির রূপায়ণ হচ্ছে এই নির্মাণকার্য তারই অঙ্গ।

১২। এখন আমি পূর্তবিভাগ সংশ্লিষ্ট সড়ক ও ভবনাদি সম্পর্কিত কর্মপ্রকল্পগুলির বিষয়ে কিছু বলব। আমি ইতিমধ্যেই বলেছি, ১৯৯১-৯২ সালে উল্লেখযোগ্য কোনও মৌলিক পূর্তকর্ম শুরু করা যায়নি। পূর্তবিভাগ, প্রধানত যে-সব কর্মপ্রকল্প ও প্রকল্পের কাজ চালু রয়েছে, সেগুলিই রূপায়িত করছে। তবে, নতুন কিছু প্রকল্প চূড়ান্ত করা হয়েছে।

পশ্চিমবঙ্গে শিল্পের বিকাশে সড়ক যোগাযোগের প্রয়োজনীয়তার কথা বিবেচনা করে বাঁকুড়া জেলার বেলিয়াতোড়-দুর্গাপুর সড়ক (বড়জোড়া থেকে দুর্গাপুর ব্যারেজ পর্যন্ত অংশ) চওড়া ও মজবুত করার কাজ শুরু করা হয়েছে। আর বড়জোড়ায় পলিয়েস্টার ফিলামেন্টইয়ার্ন প্রকল্পটির রূপায়ণের দিকে লক্ষ্য রেখেই এ কাজ করা হয়েছে। কাজটি এগিয়ে চলেছে।

অনুরূপভাবে মেদিনীপুরের শালবনীতে একটি নতুন সিকিউরিটি প্রেস স্থাপনের যে প্রস্তাবটি অর্থ সংস্থারে উপর নির্ভর করছে, সেটির দিকে লক্ষ্য রেখে খড়্গপুর থেকে শালবনি পর্যন্ত রানিগঞ্জ মেদিনীপুর সড়ক চওড়া করা ও মজবুত করার একটি কর্মপ্রকল্প হাতে নেওয়ার সম্ভাবনা আছে।

১৩। দ্বিতীয় হুগলি সেতুটি চালু করার ক্ষেত্রে পূর্তবিভাগ যে কর্মপ্রকল্পটি রচনা করেছে তাতে হাওড়ার দিকে হাওড়া মৌরিগ্রাম আলমপুর রোডকে (আন্দুল রোড) চওড়া ও মজবুত করা আর কলকাতার দিকে ডাফরিন রোড, খিদিরপুর রোড, স্ট্র্যাণ্ড রোড এবং আচার্য জগদীশচন্দ্র বসু রোডকে চওড়া করা হবে। এইচ. আর. বি. সি.র অনুমোদন পাওয়ার পর কাজটি শুরু করা হবে।

১৪। দার্জিলিং জেলার হিল কার্ট রোড জাতীয় সড়ক (এন. এইচ.-৫৫) হিসাবে ঘোষিত হওয়ার পরে ভারত সরকারের স্থল পরিবহন (সড়ক শাখা) মন্ত্রকের সঙ্গে পরামর্শক্রমে রাস্তা চওড়া ও মজবুত করা, জিওমেট্রিকসের উন্নতিসাধন, সেতু, কালভার্ট ও অন্যান্য প্ররক্ষণমূলক পূর্তকর্মের পুনর্নির্মাণের একটি কর্মপ্রকল্প প্রস্তুত করা হয়েছে। পথিপার্শ্বস্থ নর্দমা ও প্রাচীরগুলিরও সংস্কার সাধন করা হবে। উক্ত মন্ত্রকের কাজ থেকে অনুমোদন পাওয়ার পর এ সমস্ত কাজ করা হবে।

এছাড়া উত্তরবঙ্গে বীরপাড়া-লঙ্কাপাড়া, দিনহাটা-সাহেবগঞ্জ, বকসির হাট-জোড়াই, মাথাভাঙ্গা-শীতলকুচি, তৃহানা-নকশালবাড়ি, মাটিগাড়া-কার্শিয়াং এবং ময়নাগুড়ি চ্যাংড়াবাধা প্রভৃতি রাজ্য সড়কগুলির ওপর বেশ কয়েকটি কমজোরি এবং সরু কাঠের সেতুর বদলে স্থায়ী আর. সি. সি. সেতু করা হবে।

১৫। কলকাতায় ৪ নং ক্যামাক স্ট্রীট অফিস কমপ্লেক্স নির্মাণের জন্য ৬ কোটি টাকার একটি কর্মপ্রকল্প রাজ্য যোজনা পর্যদের অনুমোদন পেয়েছে। এটি অর্থমঞ্জুরির অপেক্ষায় রয়েছে।

মাননীয় সদস্যদের আমি সানন্দে জানাচ্ছি যে, আনুমানিক ৬০ লক্ষ টাকা ব্যয়ে কলকাতার ২, কিড স্ট্রিটে অবস্থিত সরকারি অতিথিশালায় দুটি অতিরিক্ত তল নির্মাণের কাজ প্রয়োজনীয় অর্থসংস্থান এবং কলকাতা পুরসভার অনুমোদন সাপেক্ষে ১৯৯২-৯৩ সালের পর্যায় বিন্যস্তভাবে শুরু করার সম্ভাবনা আছে। নতুন দিল্লিতে বহুতল সরকারি অতিথিশালা (বঙ্গভবন)-এর পশ্চাৎবর্তী ব্লক ও কেন্দ্রীয় ব্লকের নির্মাণকার্য ইতিমধ্যেই সম্পূর্ণ করা হয়েছে।

১৬। আপনারা জানেন, জাতীয় নেতা, বিপ্লবী, শহীদ, সমাজ সংস্কারক ও সাহিত্যিক প্রমুখের স্মৃতিরক্ষার জন্য পূর্তবিভাগের কিছু প্রকল্প রয়েছে ঃ—

(ক) ইন্দিরা গান্ধীর একটি ব্রোঞ্জমূর্তি স্থাপন করার জন্য স্থান, রূপাদর্শ ও ভাস্করের নাম চূড়ান্ত করা হয়েছে। এ বিষয়ে প্রয়োজনীয় কাজের আদেশ জারি করা হয়েছে ;

(খ) দক্ষিণ চব্বিশ-পরগনার জয়নগরের শহীদ কানাইলাল ভট্টাচার্যের একটি ব্রোঞ্জ প্রতিমূর্তি তৈরি করে তা স্থাপনের জন্য কাজ শুরু করার আদেশ দেওয়া হয়েছে। কাজটির অগ্রগতি হচ্ছে ;

(গ) যতীন দাস পার্কে বর্তমানে শহীদ যতীন দাসের যে প্রতিমূর্তিটি রয়েছে সেটি পাল্টে তাঁর একটি নতুন প্রতিমূর্তি তৈরি করার জন্য ভাস্কর নির্বাচন করা হয়েছে। এ বিষয়ে প্রয়োজনীয় আদেশ শীঘ্রই দেওয়া হবে ;

(ঘ) চার্লি চ্যাপলিনের একটি প্রতিমূর্তি তৈরির কাজ এগিয়ে চলেছে ;

(ঙ) অজয়কুমার মুখোপাধ্যায়ের একটি প্রতিমূর্তি তৈরি ও সেটি স্থাপনের কাজ এগিয়ে চলেছে ;

(চ) রাজকীয় ভারতীয় নৌ-বাহিনী বিদ্রোহের স্মৃতিস্তম্ভ স্থাপন এখনও সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে ;

(ছ) হাওড়া জেলায় বেতোড়ের অন্তর্গত বেলেপোলে প্রবীণ বিপ্লবী প্রয়াত ভোলানাথ দাসের শ্বেতপাথরের তৈরি একটি আবক্ষ প্রতিমূর্তি স্থাপনের সিদ্ধান্ত সরকার নিয়েছেন। কাজটি এগিয়ে চলেছে ;

(জ) কলকাতায় সর্দার বল্লভভাই প্যাটেলের একটি প্রতিমূর্তি স্থাপনের জন্য সর্দার প্যাটেল স্মৃতিরক্ষা কমিটির প্রস্তাব সরকার নীতিগতভাবে অনুমোদন করেছেন।

বাঘাযতীন এবং তাঁর চার সহযোগী ইংরেজ শাসকদের বিরুদ্ধে যে প্রচণ্ড যুদ্ধ চালিয়েছিলেন সেই ঘটনার স্মৃতিরক্ষার উদ্দেশ্যে পূর্তবিভাগ ওড়িশার বালেশ্বরে বাঘা যতীন মিউজিয়াম স্থাপন করার কথা চিন্তা করছেন। অনুরূপভাবে, জলপাইগুড়ি জেলার সিনচুল্লা পাহানের ওপর 'বক্সাদুয়ার বন্দিশিবির' নামে পরিচিত যে পরিত্যক্ত দুর্গটি রয়েছে সেটির সংরক্ষণের উদ্দেশ্যে বনিবিভাগ, পর্যটন বিভাগ এবং স্বরাষ্ট্র (কারা) বিভাগের সঙ্গে পরামর্শক্রমে একটি কর্মপ্রকল্প প্রক্রিয়াধীন আছে। স্বাধীনতা সংগ্রামের সময় বিপুল সংখ্যক ভারতীয় নেতা ঐ দুর্গে বন্দি ছিলেন।

১৬। মহাশয়, এই কথা বলে এখন আমি ১৯৯২-৯৩ সালের জন্য যে দাবিগুলি পেশ করেছি তা গ্রহণ করার জন্য সভার কাছে অনুরোধ রাখছি।

## দাবী নং—২৬

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালে ২৬ নং দাবির অধীনে মুখ্যখাত "২০৭০-অন্যান্য প্রশাসনিক কৃত্যক (অগ্নি-প্রতিরোধ ও নিয়ন্ত্রণ)" বাবদ ব্যয়-নির্বাহের জন্য ১৭,০০,৮০,০০০ টাকা (সতেরো কোটি আশি হাজার) টাকা অনুমোদন করা হোক। (ঐ অঙ্কের মধ্যে ৪,২৫,২০,০০০ টাকা ইতিপূর্বেই অনুমোদনের জন্য উত্থাপিত হয়েছে।) পৌর-বিষয়ক বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন অগ্নি-নির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখার ব্যয়-নির্বাহের জন্য এই টাকা বরাদ্দ করা হয়েছে। অসামরিক প্রতিরক্ষা শাখায় কিছু অগ্নি-নির্বাপণ কেন্দ্র আছে এবং স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগ সেগুলির ব্যয়ভার বহন

করে থাকে। স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী পূর্বোক্ত উদ্দেশ্যে মুখ্যখাত "২০৭০-অন্যান্য প্রশাসনিক কৃত্যক (প্রতিরোধ ও নিয়ন্ত্রণ ব্যতীত)"-এর অধীন ২৭ নং দাবি পৃথকভাবে উত্থাপিত করবেন।

২। বর্তমানে সারা রাজ্যে ৮১টি অগ্নি-নির্বাপণ কেন্দ্র আছে। এর মধ্যে ৪৫টি নিয়মিত শাখার অধীন, আর বাকি ৩৬টি রয়েছে পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের অসামরিক প্রতিরক্ষা শাখার অধীনে। যে অগ্নি-নির্বাপণ কেন্দ্রগুলি বর্তমানে ভাড়া বাড়িতে অবস্থিত সেগুলি আমরা পর্যায়ক্রমে স্থায়ী সরকারি ভবনে স্থাপন করার জন্য ব্যবস্থা গ্রহণ করেছি। রাজ্যের গুরুত্বপূর্ণ স্থানগুলিতে স্থায়ী ভবনে পর্যায়ক্রমে নতুন অগ্নি-নির্বাপণ কেন্দ্র স্থাপনের ব্যবস্থাদিও নেওয়া হয়েছে। উপরোক্ত কর্মসূচিগুলি ত্বরান্বিত করার উদ্দেশ্যে জমি নির্বাচন, অধিগ্রহণ বা আন্তবির্ভাগীয় জমি হস্তান্তর-সংশ্লিষ্ট সমস্যাগুলির সমাধানকল্পে আমরা যথাসাধ্য প্রয়াস চালিয়ে যাচ্ছি।

৩। ১৯৯২ সালের ১৯শে ফেব্রুয়ারি হুগলি জেলার আরামবাগে নতুন একটি অগ্নি-নির্বাপণ কেন্দ্রের উদ্বোধন করা হয়েছে। কাটোয়া অগ্নি-নির্বাপণ কেন্দ্রের স্থায়ী ভবনটির নির্মাণকার্যও সমাপ্ত হতে চলেছে। আশা করা যায় শীঘ্রই এটি চালু করা হবে।

৪। রাজ্য সরকারের নিজস্ব সম্পদের পরিমাণ সীমিত হওয়ায় রাজ্য দমকলবাহিনীর আধুনিকীকরণের জন্য আগুনের সঙ্গে লড়াইয়ের উপযোগী প্রধান যন্ত্রগুলি সংগ্রহের খরচ মেটানোর উদ্দেশ্যে জেনারেল ইন্স্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে ঋণ মঞ্জুর করার জন্য ভারত সরকারের নিকট প্রস্তাব দেওয়া হইয়াছিল। ১৯৮১-৮২ সাল থেকে এ পর্যন্ত জেনারেল ইন্স্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে রাজ্য সরকার ঋণ হিসাবে প্রায় ১,৯৯১.৯৫ লক্ষ টাকা পেয়েছেন। এই ঋণ হিসাবে প্রাপ্ত টাকার এক বড় অংশ রাজ্য সরকার ইতিমধ্যেই টার্ন-টেবিল ল্যাডার, পোর্টেবল পাম্প, কাটিং, টুলস, অ্যামফায়ার ড্রিল ইত্যাদির মতো উচ্চমানের অত্যাধুনিক যন্ত্রপাতি সংগ্রহের উদ্দেশ্যে ব্যয় করেছেন। জেনারেল ইন্স্যুরেন্স কর্পোরেশনের কাছ থেকে ঋণ হিসাবে প্রাপ্ত টাকা দিয়ে অ্যারিয়েল ল্যাডার, পোর্টেবল পাম্পগুলির রক্ষণাবেক্ষণের জন্য যন্ত্রাংশ, ইমার্জেন্সি টেণ্ডার, লাইটিং টেণ্ডার ও অন্যান্য যন্ত্রপাতি সংগ্রহের ব্যবস্থা করার জন্য প্রয়াস নেওয়া হয়েছে। প্রথম ও দ্বিতীয় পর্যায়ের আওতায় রাজ্যের ৬৮টি অগ্নি-নির্বাপণ কেন্দ্রে ইতিমধ্যেই বেতার যোগাযোগ ব্যবস্থা চালু করা হয়েছে। আশা করা যায়, খুব শীঘ্রই আরো ১১টি অগ্নি-নির্বাপণ কেন্দ্রকে তৃতীয় পর্যায়ের আওতায় নিয়ে আসা যাবে। দক্ষতার সঙ্গে আগুনের মোকাবিলা করার জন্য বেশ কিছু নতুন ওয়াটার টেন্ডার ফায়ার ইঞ্জিন, ৩টি কম্বাইন্ড ফোম অ্যাণ্ড সি ও টু টেণ্ডার, ২টি ওয়াটার ক্যারিয়ার এবং আটটি ট্রেলার পাম্পকে অগ্নি-নির্বাপনের কাজে লাগানো হয়েছে। যথেষ্ট সংখ্যক জীপ ফায়ার ইঞ্জিন শীঘ্রই কাজে লাগানো হবে বলে আশা করা যায়। এ যাবৎ আমরা যে-সব অত্যাধুনিক আগুন নেভানোর যন্ত্রপাতি পেয়েছি সেগুলি হল ১টি টার্ন-টেবিল ল্যাডার, ১টি অ্যারিয়েল প্ল্যাটফর্ম, পোর্টেবল পাম্প, ২টি অ্যাম্বুলেন্স, উদ্ধার করার সরঞ্জাম ও অগ্নি-নির্বাপণ পোশাক। এ সবই জাপানী সহায়তা কর্মসূচির আওতায় পশ্চিমবঙ্গ দমকলবাহিনীকে আধুনিক ও মজবুত করে তোলার ব্যবস্থা হিসাবে আমরা পেয়েছি। বহুতল ভবনগুলি ছাড়াও অত্যন্ত ঘনবসতিপূর্ণ এলাকাগুলিতেও

অগ্নিকাণ্ডের বিপদ মোকাবিলায় এই সব অত্যাধুনিক প্রযুক্তির সরঞ্জাম এক বিরাট ভূমিকা নেবে।

৫। পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের অগ্নি-নিরোধ শাখার কাজকর্ম বিশেষভাবে উল্লেখ করা প্রয়োজন। এটি একটি সেবামূলক সংগঠন এবং জীবন ও সম্পত্তি রক্ষা করাই এই সংগঠনের মূল উদ্দেশ্য। আগুন ও নিরাপত্তার দৃষ্টিকোণ থেকে মতামত দেবার আগে ১৯৯১ সালের এপ্রিল মাস থেকে ডিসেম্বর মাস পর্যন্ত মোট ৬৩টি প্রস্তাবিত গৃহনির্মাণ পরিকল্পনা পরীক্ষা করে দেখা হয়েছে। এছাড়া, রাজ্যের প্রতিনিধিস্থানীয় ১৫০টি বর্তমানে চালু ও প্রস্তাবিত অগ্নিকাণ্ডপ্রবণ শিল্প ও গুদামকে আগুনের বিরুদ্ধে লড়বার জন্য বিচিত্র ধরনের সাজ-সরঞ্জাম মজুত রাখার সুপারিশগুলিকে কার্যকর করতে বলা হয়েছে।

৬। ১৯৯০ সালে দমকল বাহিনী ৫,৯৭৬টি আগুন নেভানোর সাধারণ ডাক, ১,৮৩৪টি উদ্ধারের ও বিশেষ ধরনের কাজের ডাকে সাড়া দিয়েছিল। সে জায়গায় ১৯৯১ সালের জানুয়ারি মাস থেকে ডিসেম্বর মাসের মধ্যে সর্বমোট ৬,৮২২টি আগুন নেভানোর সাধারণ ডাকে দমকলবাহিনী সাড়া দেয়। এর মধ্যে ২৬টি ক্ষেত্রে বড় ধরনের অগ্নিকাণ্ড, ৪৪টি ভয়ঙ্কর অগ্নিকাণ্ড, ১,৫২৪টি ক্ষেত্রে উদ্ধারের ও বিশেষ ধরনের কাজের জন্য ডাকার, ৩৬৪টি মাঝারি ধরনের অগ্নিকাণ্ড, ৩,৪২৯টি ক্ষেত্রে ছোট ধরনের অগ্নিকাণ্ড ও ১,৪৩৫টি ক্ষেত্রে আগুন লাগার ভুয়া খবর ছিল। উপরোক্ত অগ্নিকাণ্ড ও দুর্ঘটনার দরুন আনুমানিক প্রায় ৫ কোটি ৭৩ লক্ষ ৮১ হাজার ৯৫০ টাকার সম্পত্তি নষ্ট হয়। তবে দমকলবাহিনীর ঘটনাস্থলে দ্রুত পৌঁছানো ও নিপুণভাবে অগ্নি নিয়ন্ত্রণের ফলে প্রায় ৬৯ কোটি ৫৬ লক্ষ ৬ হাজার ১৮০ টাকারও বেশি সম্পত্তি রক্ষা করা সম্ভব হয়। এই সমস্ত ঘটনায় ১৩৪ জনের জীবনহানি ঘটে। অবশ্য দমকলবাহিনীর সময়োচিত কর্মতৎপরতায় ১,২৬১টি জীবন রক্ষা করতে পারা গেছে।

৭। পশ্চিমবঙ্গের দমকল বাহিনী আগুনের সঙ্গে লড়াই করে নাগরিকদের জীবন ও সম্পত্তি রক্ষার মহৎ কাজে একান্তই নিরলসভাবে ব্রতী। এই সমস্ত কাজ করতে গিয়ে তাঁদের অনেক সময় দুষ্কৃতিদের তৈরি পরিস্থিতির শিকার হতে হয়। এই সমস্যা দূর করতে এবং সাধারণ মানুষের সঙ্গে দমকলবাহিনীর সম্পর্ক উন্নত করতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। দমকলবাহিনী যাতে সমাজের প্রতি আরও ভালভাবে তাঁদের দায়িত্ব পালন করতে পারেন তার জন্য আমরা সমাজের সর্বস্তরের মানুষের কাছে দমকলবাহিনীর সদস্যদের সঙ্গে পূর্ণ সহযোগিতা এবং বন্ধুত্বপূর্ণ ব্যবহার করার জন্য একান্তভাবে আবেদন জানাচ্ছি।

৮। জীবনের যে কোনও ক্ষেত্রেই দক্ষ পরিষেবার সঙ্গে প্রশিক্ষণ অঙ্গাঙ্গীভাবে জড়িত। পশ্চিমবঙ্গ দমকলবাহিনীর দক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের ইতিহাসে এই প্রথম ১৯৯২-৯৩ সালের জন্য এই দপ্তরের বার্ষিক যোজনা বাজেটে ৫০ লক্ষ টাকা বরাদ্দ রাখা হয়েছে। অষ্টম পঞ্চবার্ষিকী যোজনায় এই উদ্দেশ্যে মোট ৭৭১.২৫ লক্ষ টাকার বরাদ্দ রাখা হয়েছে।

৯। মাননীয় সদস্যবৃন্দ জানেন যে, দমকল পরিষেবা বর্তমানে আধুনিক সমাজ-জীবনের এক অতি প্রয়োজনীয় অপরিহার্য অঙ্গ। সেই কারণে আমাদের দমকলবাহিনীকে

এমনভাবে গড়ে তুলতে আমরা উদ্যোগী যাতে এই সংস্থা সমাজের সর্বাধিক পরিমাণে কাজে আসতে পারে। এই কাজে সফল হওয়ার পথে প্রধান অন্তরায় হল সম্পদের অপ্রতুলতা। কিন্তু আগামী দিনগুলিতে দমকলবাহিনীকে আরও কার্যক্ষম করে গড়ে তুলতে আমাদের প্রচেষ্টা অব্যাহত রাখার ব্যাপারে আমরা দৃঢ়প্রতিজ্ঞ।

১০। মহাশয়, এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি উপস্থাপিত করছি।

**দাবী নং—২৭**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯২-৯৩ সালের জন্য ২৭ নং দাবির আওতায় "২০৭০-অপরাপর প্রশাসনিক কৃত্যক (অগ্নি সুরক্ষা ও নিয়ন্ত্রণ ব্যতীত) মুখ্যখাতে মোট ৬২,২৩,১৪,০০০০ (বাষট্টি কোটি তেইশ লক্ষ চৌদ্দ হাজার) টাকা ব্যয় মঞ্জুরির আবেদন পেশ করার অনুমতি প্রার্থনা করছি। ইতিমধ্যে গৃহীত ভোট-অন-অ্যাকাউন্টের ১৫,৫৬,০০,০০০ (পনের কোটি ছাপান্ন লক্ষ) টাকা এর মধ্যে ধরা আছে।

২। মোট বরাদ্দের মধ্যে রাজ্য যোজনা খাতে ৭২,৯৪,০০০ (বাহাত্তর লক্ষ চুরানব্বই হাজার) টাকা এবং যোজনা-বহির্ভূত খাতে অবশিষ্ট ৬১,৫০,২০,০০০ (একষট্টি কোটি পঞ্চাশ লক্ষ কুড়ি হাজার) টাকার সংস্থান রাখা হয়েছে। এর মধ্যে অসামরিক প্রতিরক্ষার জন্য মোট ২১,৫৮,৯০,০০০ (একুশ কোটি আটান্ন লক্ষ নব্বই হাজার) টাকা এবং গৃহরক্ষী সংগঠনের জন্য মোট ২৩,১০,০৫,০০০ (তেইশ কোটি দশ লক্ষ পাঁচ হাজার) টাকা ধার্য হয়েছে।

৩। এই দাবি পেশ করার সুযোগে আমি স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের কাজকর্মের বিশেষ দিকগুলো সবার সামনে উপস্থাপন করছি।

**৪। সংগঠন**

৪.১। ষাটের দশকের সূচনায় ভারত-চিন সীমান্ত বিরোধের সময় অসামবিক প্রতিরক্ষা সংগঠনের স্থাপন। এর প্রাথমিক লক্ষ্য ছিল যুদ্ধজনিত বিপর্যয় ও দুরবস্থাতে জনসাধারণের পাশে ত্রাণ নিয়ে দাঁড়ানো। কিন্তু কালক্রমে প্রাকৃতিক দুর্যোগ, সামাজিক অসন্তোষ এবং আরও অনেক রকমের আকস্মিক বিপর্যয় মোকাবিলা করার জন্য অসামরিক কার্যপরিধির প্রসার ঘটে। এই সংগঠনটি, সেই সঙ্গে, এর সকল শাখা, জনসাধারণের পাশে থেকে তাঁদের প্রয়োজনে সবসময়ে সাহায্য করতে প্রস্তুত।

৪.২। অসামরিক প্রতিরক্ষা বিভাগ স্পষ্টতঃই দুটি পৃথক সংস্থা নিয়ে গঠিত ঃ (ক) গৃহরক্ষী স্বেচ্ছাসেবী এবং (খ)

**৫। কার্যকলাপ**

**৫.১। গৃহরক্ষী স্বেচ্ছাসেবী**

৫.১.১। গৃহরক্ষী সংগঠনের তিনটি ভাগ

৫.১.১। কলকাতা গৃহরক্ষী সংগঠন

৫.১.৩। জেলা গৃহরক্ষী সংগঠন

৫.১.৪। সীমান্ত শাখা গৃহরক্ষী সংগঠন

তিনটি শাখার স্বেচ্ছাসেব অন্তর্ভুক্তির লক্ষ্যমাত্রা ৪০,০০০-এর মধ্যে ৩০,০০০ স্বেচ্ছাসেবকের নাম তালিকাভুক্ত হয়েছে। এদের নেওয়া হয়েছে সমাজের সকল অংশের মানুষের মধ্য থেকেই। কাজের জন্য মোতায়েন করা হলে এরা নির্দিষ্ট পোশাক এবং দৈনিক হিসেবে ভাতা পেয়ে থাকে।

৫.২। গৃহরক্ষী সংগঠনের স্থায়ী সংস্থাগত ব্যবস্থাপনা আছে, যার প্রধান হলেন পুলিশের ডিরেক্টর জেনারেল পদমর্যাদার একজন কম্যানডান্ট জেনারেল। কলকাতার ক্ষেত্রে পুলিশ কমিশনার হলেন পদাধিকারবলে গৃহরক্ষী সংক্রান্ত বিষয়ে ভারপ্রাপ্ত অতিরিক্ত কম্যানডান্ট জেনারেল। জেলাগুলিতে সামগ্রিক দায়িত্বে থাকেন জেলার পুলিশ সুপার। যদিও জেলা গৃহরক্ষী সংগঠনে একজন জেলা-কম্যানডান্টও আছেন। সীমান্ত-শাখা গৃহরক্ষী সংগঠনের প্রধান একজন কম্যানডান্ট, যিনি রাজ্য কম্যানডান্ট জেনারেলের নিয়ন্ত্রণাধীন থাকেন।

৫.৩। **গৃহরক্ষিদের কাজ ঃ** আইন-শৃঙ্খলা রক্ষায় পুলিশকে সহায়তা করা, যানবাহন নিয়ন্ত্রণ এবং সরকারি ও আধা-সরকারি সংস্থাগুলোতে সম্প্রতি প্রহরার কাজে গৃহরক্ষী-স্বেচ্ছাসেবকদের নিয়মিত মোতায়েন করা হয়। বিগত বছরগুলোর মতো এবারেও গঙ্গাসাগর মেলায় পুলিশকে সহায়তা করা এবং তীর্থযাত্রীদের নিরাপত্তাবিধানের জন্য বিপুল সংখ্যক গৃহরক্ষী মোতায়েন করা হয়েছিল।

৫.৪। **সীমান্ত-শাখা গৃহরক্ষী বাহিনীর কাজ ঃ** সীমান্ত-শাখা গৃহরক্ষী বাহিনীর সদস্যরা সীমান্ত নিরাপত্তা বাহিনীর সঙ্গে আন্তর্জাতিক সীমান্ত প্রহরার দায়িত্ব পালন করেন এবং তার জন্য সমস্তরকম কষ্ট স্বীকার ও বিপদের ঝুঁকিও নিয়ে থাকেন। শান্তি-শৃঙ্খলা এবং সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষায় এই রাজ্যের গৃহরক্ষী বাহিনী যে উঁচু মানের দৃষ্টান্ত স্থাপন করেছেন, তা বিশেষভাবে উল্লেখ্য। এসব ক্ষেত্রে তাদের ভূমিকা যথার্থই প্রশংসনীয়।

৫.৫। ৬ই ডিসেম্বর দিনটি সারা রাজ্যে অসামরিক প্রতিরক্ষা দিবস হিসাবে উদযাপিত হয়। গৃহরক্ষীরাও এই বার্ষিক অনুষ্ঠানে অংশগ্রহণ করেন। তাছাড়া প্রত্যেক জেলাতেও গৃহরক্ষী ক্রীড়া প্রতিযোগিতার আয়োজন করা হয়ে থাকে। এই ধরনের অনুষ্ঠান ও ক্রীড়া প্রতিযোগিতায় অংশগ্রহণে দলগত সংহতিবোধ এবং বাহিনীর মনোবল বৃদ্ধি পায়।

৫.৬। গৃহরক্ষিদের প্রশিক্ষণের জন্য কোনও প্রতিষ্ঠান এখন নেই। এই অভাব দূর করার জন্য রাজ্য সরকার হুগলি জেলার বৈদ্যবাটীতে একটি কেন্দ্রীয় প্রশিক্ষণ প্রতিষ্ঠান স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন।

৬। **অসামরিক প্রতিরক্ষা**

বিভিন্ন জেলা এবং কলকাতায় অসামরিক প্রতিরক্ষায় স্থায়ী সংস্থাগত ব্যবস্থাপনার পাশাপাশি অনেক স্বেচ্ছাসেবীও রাখা হয়েছে, যারা দুর্যোগের সময় ত্রাণ, উদ্ধার ও পুনর্বাসনের

কাজে অসামরিক প্রতিরক্ষা সংগঠনকে সাহায্য করে। বন্যা, দুর্ঘটনা ও অন্য ধরনের বিপর্যয়জনিত জরুরিকালীন পরিস্থিতিতে তাদের কাজ সবিশেষ উল্লেখের দাবি রাখে। বিভিন্ন দুর্যোগ ও বিপর্যয়ে অসামরিক প্রতিরক্ষা সংগঠনের ভূমিকাকে জনসাধারণ যে প্রশংসার দৃষ্টিতে দেখছেন, তাতে আমরা সন্তুষ্ট। অতীতে ট্রেন দুর্ঘটনা, বাড়ি ভেঙ্গে পড়া, গ্যাস-লিক প্রভৃতির মতো দুর্ঘটনা জনজীবনকে যেভাবে বিপর্যস্ত করেছিল, তার স্মৃতি আমাদের মনে এখনও স্পষ্ট। বিভিন্ন জেলা ও কলকাতা অসামরিক প্রতিরক্ষা সংগঠনের সদস্যরা, পশ্চিমবঙ্গ অসামরিক জরুরিবাহিনী, ভ্রাম্যমান অসামরিক জরুরিবাহিনী, কলকাতা অসামরিক প্রতিরক্ষা জলবাহিনী এবং বিপুল সংখ্যক স্বেচ্ছাসেবী বিপর্যয়ের সময় দিবারাত্র পরিশ্রম করে ত্রাণ, উদ্ধার এবং প্রাথমিক চিকিৎসার কাজে প্রশংসনীয় ভূমিকা পালন করেছেন। প্রকৃতপক্ষে প্রতিটি দুর্যোগ ও বিপর্যয়ে অসামরিক প্রতিরক্ষা সংগঠনের বিভিন্ন শাখার কার্যকলাপ পুলিশ বা দমকলের কাজে প্রভূত সাহায্য করে থাকে। তবে অসামরিক প্রতিরক্ষার কাজ কেবলমাত্র পুলিশ বা দমকলের পরিপূরক ভূমিকা পালন করা নয়, এর নিজস্ব কাজের ধারা বা বিশেষত্বও আছে।

৬.২। বর্তমানে বন্যা-কবলিত অঞ্চলে উদ্ধারকার্য পরিচালনা অসামরিক প্রতিরক্ষা জলবাহিনীর নিয়মিত দায়িত্বে পরিণত হয়েছে। বন্যাপ্রবণ জেলাগুলিতে প্রয়োজন মতো জলমগ্ন মানুষদের উদ্ধারের জন্য এই বাহিনীর কর্মীদের আগে থাকতেই পাঠিয়ে দেওয়া হয়। ভ্রাম্যমান অসামরিক জরুরিবাহিনী, কলকাতা এবং পশ্চিমবঙ্গ অসামরিক জরুরিবাহিনীর কর্মীদের উদ্ধারকার্য এবং বেতার যোগাযোগের কাজে মোতায়েন করা হয়। আউট-বোর্ড মোটরস্ লাগানো নৌকা এই বাহিনীর কর্মীদের সঙ্গে থাকে। বন্যার সময়ে এরা জেলা-প্রশাসনের অপরিহার্য সৈনিক।

৬.৩। কলকাতায় কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণ অসামরিক প্রতিরক্ষা কর্মীদের নিয়মিত প্রশিক্ষণ দিয়ে থাকে। ডেপুটি সুপারিন্টেনডেন্ট, ইন্সপেক্টর, সাব-ইন্সপেক্টর এবং সার্জেন্ট পদমর্যাদার বহু পুলিশ কর্মীদেরও অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থাবলী সম্পর্কে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। প্রতি বছর নাগপুরে জাতীয় অসামরিক প্রতিরক্ষা প্রশিক্ষণ কলেজে বহু অসামরিক প্রতিরক্ষা সিনিয়র ও জুনিয়র ইনস্ট্রাকটরদের প্রশিক্ষণের জন্য পাঠানো হয়।

৬.৪। আমরা গর্বের সঙ্গে ঘোষণা করছি, বিগত বছরগুলোর মতোই এবার ৪ জন অসামরিক প্রতিরক্ষা আধিকারিককে উল্লেখযোগ্য কাজের স্বীকৃতি স্বরূপ 'সর্বভারতীয় গৃহরক্ষী ও অসামরিক প্রতিরক্ষা পদক' দেওয়া হয়েছে।

**৭। সাধারণ বিষয়**

কালক্রমে অসামরিক প্রতিরক্ষা এখন স্বাভাবিক জনজীবনের সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িয়ে গেছে। অসামরিক প্রতিরক্ষা হ'ল নাগরিকদের নিজেদের ব্যবস্থায় নিজেদের প্রতিরক্ষা। পরিবর্তনশীল পরিস্থিতি ও ঘটনাগুলির সঙ্গে তাল রেখে বর্তমানে অসামরিক প্রতিরক্ষা সংগঠনের দক্ষতাবৃদ্ধির চেষ্টা করা হচ্ছে—ভাবা হচ্ছে বেশ কিছু স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি পদক্ষেপের কথা। এর মধ্যে আছে ঃ

৭.১। **ওয়ার্ডেন পরিষেবার পুনরুজ্জীবন ঃ** উপযুক্ত প্রশিক্ষণ-প্রাপ্ত নতুন কিছু ওয়ার্ডেন পুরানোদের জায়গায় আনা হচ্ছে।

৭.২। **অসামরিক প্রতিরক্ষা সচেতনতা ঃ** স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীদের মধ্যে অসামরিক প্রতিরক্ষা সচেতনতা জাগিয়ে তুলতে হবে যাতে তাদের ভবিষ্যতে অসামরিক প্রতিরক্ষা তৎপরতায় অংশগ্রহণ করানো সম্ভব হয়। ছাত্রদের প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা অসামরিক প্রতিরক্ষা সংগঠনের পক্ষ থেকে করা হবে। আগামী কয়েক বছরের মধ্যেই সকল জেলাতেই এই ধরনের প্রচেষ্টা নেওয়া যাবে বলে আশা করা হচ্ছে।

৮। নিয়মিত কর্মচারিদের বেতন ও অন্যান্য ব্যয় বৃদ্ধি পাওয়ায় গৃহরক্ষী বাহিনীসহ অসামরিক প্রতিরক্ষার জন্য বাজেট-বরাদ্দ বাড়াতে হয়েছে।

৯। এই বিভাগ সব সময়েই এর শাখাগুলোকে জনমুখি রেখেছে। যুদ্ধ কিম্বা শান্তি—পরিস্থিতি যাই হোক না কেন, মানুষের প্রয়োজনে তাদের পাশে দাঁড়ানোর অঙ্গীকার এই বিভাগ পুনরায় ব্যক্ত করছে।

বিভিন্ন খাতে দাবির বিস্তারিত বিবরণ অপর পৃষ্ঠায় দেওয়া হল।

১০। বিভিন্ন খাতে দাবির বিস্তারিত বিবরণ ঃ

| | | | টাকা |
|---|---|---|---|
| (১) | ০০৩ প্রশিক্ষণ | | |
| | (ক) যোজনা বহির্ভূত | .. | ১,৬১,০০০ |
| | (খ) রাজ্য যোজনা | .. | ৬৯,১৯,০০০ |
| (২) | ১০৪ নজরদারি যোজনা বহির্ভূত | .. | ১,৪০,৬৪,০০০ |
| (৩) | ১০৫ বিশেষ তদন্ত আয়োগ যোজনা বহির্ভূত | .. | ৪৪,৬০,০০০ |
| (৪) | ১০৬ অসামরিক প্রতিরক্ষা যোজনা বহির্ভূত | .. | ২১,৫৮,৯০,০০০ |
| (৫) | ১০৭ গৃহরক্ষী বাহিনী যোজন বহির্ভূত | .. | ২৩,১০,০৫,০০০ |
| (৬) | ১১২ বাড়িভাড়া নিয়ন্ত্রণ যোজনা বহির্ভূত | .. | ৯১,৯৫,০০০ |
| (৭) | ১১৪ পরিবহন ক্রয় ও রক্ষণাবেক্ষণ যোজনা বহির্ভূত | .. | ৪,৬২,৯৫,০০০ |
| (৮) | ১১৫ অতিথি-নিবাস, সরকারি হস্টেল প্রভৃতি যোজনা বহির্ভূত | .. | ৫,৫০,০০০ |
| (৯) | ১১৬ অভিবাসন ব্যুরো যোজনা বহির্ভূত | .. | ১০,৮০,০০০ |

| | | | |
|---|---|---|---|
| (১০) | ১১৮ নাগরিকত্ব আইন সংক্রান্ত প্রশাসন যোজনা বহির্ভূত | .. | ২৩,৪৫,০০০ |
| (১১) | ৮০০ অন্যান্য ব্যয় | | |
| | (ক) যোজনা বহির্ভূত | .. | ৮,৯৯,৭৫,০০০ |
| | (খ) রাজ্য যোজনা | .. | ৩,৭৫,০০০ |
| | মোট | | ৬২,২৩,১৪,০০০ |

১১। মহাশয়, এই কথাগুলো উল্লেখ করে আমি ১৯৯২-৯৩ বাজেট প্রস্তাব সভার সামনে অনুমোদনের জন্য পেশ করছি।

**দাবী নং ৩০ এবং ৪৫**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ৩০ নং অভিযাচনের অন্তর্গত "২২০২—সাধারণ শিক্ষা", "২২০৩—কারিগরি শিক্ষা", "২৫০৫—কলা ও সংস্কৃতি" এবং "৬২০২—শিক্ষা, ক্রিড়া, কলা ও সংস্কৃতি বিষয়ের ঋণ"—এই চার খাতে ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের জন্য মোট ১,৭৬৮ কোটি ৫৫ লক্ষ ৮২ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি। অন্তর্বর্তীকালের ব্যয়ের জন্য যে ৪৪২ কোটি ১৬ লক্ষ টাকা অনুমোদিত হয়েছে তাহা প্রস্তাবিত এই ব্যয়ের অন্তর্ভুক্ত আছে। ১৯৯২-৯৩ সালের শিক্ষাখাতে ব্যয়-বরাদ্দের বৃহৎ অংশ ৩০ নং অভিযাচনের অন্তর্গত উপরোক্ত চার খাতে প্রস্তাবের অন্তর্ভুক্ত আছে। ১৯৯২-৯৩ সালে শিক্ষাখাতে অন্যান্য অভিযাচনের অন্তর্গত ব্যয়-বরাদ্দের প্রস্তাব সংশ্লিষ্ট মন্ত্রীগণ পেশ করবেন।

এই সঙ্গে ৪৫ নং অভিযাচনের অন্তর্গত "২২৫১—সেক্রেটারিয়েট সোশ্যাল সার্ভিস" খাতে ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের জন্য ৮ কোটি ৩ লক্ষ ৮ হাজার টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব পেশ করছি। অন্তর্বর্তীকালের ব্যয়ের জন্য যে ২ কোটি ৭৭ হাজার টাকা অনুমোদিত হয়েছে, তাহা প্রস্তাবিত এই ব্যয়ের অন্তর্ভুক্ত। প্রস্তাবিত এই অর্থ ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের রাজ্য সরকারের ১৪টি বিভাগের কর্মীদের বেতন ও ভাতা ইত্যাদি প্রদানের জন্য ব্যয়িত হবে।

গত বৎসর ব্যয়-বরাদ্দ পেশ করার সময় ভারতে রাজনৈতিক এবং অর্থনৈতিক পটভূমিকায় বিরাট পরিবর্তনের কথা উল্লেখ করেছিলাম। রাজনৈতিক অনিশ্চয়তা ও অর্থনৈতিক অব্যবস্থা এখনও অব্যাহত রয়েছে। আমাদের জানানো হয়েছে যে, অষ্টম যোজনা ১৯৯২-৯৩ আর্থিক বৎসর থেকে আরম্ভ হবে—অর্থাৎ গত দুটি আর্থিক বৎসর বার্ষিক যোজনা হিসাবে গণ্য হবে। কিন্তু অষ্টম যোজনার আকার এখনও চূড়ান্ত হয়নি। যোজনা কমিশন ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে শিক্ষাখাতে যে যোজনা ব্যয়-বরাদ্দ অনুমোদন করেছেন তা ১৯৯১-৯২ আর্থিক বৎসরে শিক্ষাখাতে অনুমোদিত ব্যয়-বরাদ্দের ঠিক সমান। মুদ্রাস্ফীতির বিষয়টি গণ্য করলে প্রকৃতপক্ষে ১৯৯২-৯৩ সালের যোজনার বরাদ্দের যথেষ্ট হ্রাস ঘটেছে। সভ্যগণ এটা সহজেই উপলব্ধি করতে পারবেন যে, এই সকল অনিশ্চয়তা অন্যান্য ক্ষেত্রের ন্যায় শিক্ষাক্ষেত্রেও যথাযথ পরিকল্পনা গ্রহণের প্রতিকূল।

দেশের অগ্রগতিকে ত্বরান্বিত করতে এবং জাতীয় চরিত্র গঠনে শিক্ষার অপরিসীম গুরুত্ব সম্পর্কে রাজ্য সরকার যথেষ্ট সচেতন। জনগণের প্রতি আমাদের প্রতিশ্রুতির কথা মনে রেখে আমরা শিক্ষাক্ষেত্রে ব্যয়-বরাদ্দের জন্য উত্তরোত্তর গুরুত্ব আরোপের প্রয়াস চালিয়েছি, ফলে এই রাজ্যে শিক্ষাক্ষেত্রে নজিরবিহীন সাফল্য অর্জিত হয়েছে। সভ্যগণকে আমরা আশ্বস্ত করতে পারি, যে শিক্ষার প্রসার এবং নিরক্ষরতা দূরীকরণের জন্য যে সকল পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তা বিভিন্ন আর্থিক প্রতিবন্ধকতা সত্ত্বেও রূপায়িত হচ্ছে এবং হবে। বর্তমান শিক্ষা-ব্যবস্থার পর্যালোচনা করে শিক্ষার লক্ষ্য ও উদ্দেশ্যসাধনে এবং শিক্ষার সম্ভাব্য পরিকাঠামো ও নীতি নির্ধারণে সুপারিশ করার জন্য রাজ্য সরকার একটি শিক্ষা কমিশন নিয়োগ করেছেন। সরকার কমিশনের সুপারিশ বিবেচনা করে এবং যোজনায় বরাদ্দকৃত অর্থের দিক লক্ষ্য রেখে আগামী দিনের পরিকল্পনা ও নীতি নির্ধারণ করবেন। যাহা হউক, উপরে বর্ণিত উদ্দেশ্য ও লক্ষ্যের কথা মনে রেখে আমরা ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে শিক্ষাখাতে গত বৎসরের তুলনায় মোট ৬৩ কোটি ৮৬ লক্ষ ৮৮ হাজার টাকা অতিরিক্ত বরাদ্দের প্রস্তাব রাখছি।

নিম্নে কিছু প্রকল্প, তার লক্ষ্যমাত্রা এবং সাফল্যের বিবরণ দেওয়া হল ঃ

**প্রাথমিক শিক্ষা**

পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষা-ব্যবস্থা আরও কার্যকর করার জন্য রাজ্য পর্ষদ সক্রিয় ভূমিকা গ্রহণ করছে। সরকার বিদ্যালয়ের শিক্ষক নিয়োগ বিধি প্রকাশ করেছেন গত ২৫শে নভেম্বর ১৯৯১ (কলকাতা গেজেটে), জেলা সংসদগুলি নির্বাচিত করার জন্য নির্বাচন বিধি সংশোধন ও প্রকাশন

ক) প্রাথমিক বিদ্যালয় স্থাপন

১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্যে ৬০০ নূতন প্রাথমিক বিদ্যালয় স্থাপন এবং প্রত্যেক বিদ্যালয়ের জন্য ৩ জন শিক্ষক নিয়োগের ব্যাপারে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। নূতন বিদ্যালয় স্থাপন ও শিক্ষক নিয়োগের উপর মহামান্য হাইকোর্টের অন্তর্বর্তী নিষেধাজ্ঞার ফলে উক্ত সিদ্ধান্ত রূপায়ণ করা যায়নি। রাজ্য সরকার ইতিমধ্যে এই আদেশ প্রত্যাহারের জন্য মহামান্য হাইকোর্টের নিকট আবেদন করেছেন। হাইকোর্টের সিদ্ধান্তের জন্য অপেক্ষা করা হচ্ছে।

খ) প্রাথমিক বিদ্যালয়সমূহে শিশুদের তালিকাভুক্তিকরণে স্ফীতি

পশ্চিমবঙ্গের জেলাগুলিতে সার্বিক সাক্ষরতা কর্মসূচি ইতিমধ্যে সামাজিক গণআন্দোলনে নূতন মাত্রা যুক্ত করেছে। বিশেষ অভিযান সহ এই আন্দোলনের প্রভাবে এই বছরে প্রাথমিক স্তরে শিশুদের তালিকাভুক্তিকরণে একটি তাৎপর্যপূর্ণ বৃদ্ধি পরিলক্ষিত হয়েছে।

গ) পাঠ্যপুস্তক প্রকাশন ও বিতরণ

পাঠ্যপুস্তক প্রকাশন এবং প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত সমস্ত ছাত্রছাত্রীকে বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণ একটি খুবই উৎসাহপ্রদ কর্মসূচি। কাগজপত্র মুদ্রণ, পরিবহন ইত্যাদি সমস্ত কিছুর মূল্যবৃদ্ধি এবং কাগজপত্রাদি ক্রয়ে কেন্দ্রীয় সরকার কর্তৃক ভর্তুকি প্রত্যাহার করা সত্ত্বেও রাজ্য সরকার যথারীতি বিনামূল্যে পাঠ্যপুস্তক বিতরণে দৃঢ় সংকল্প।

গত বছরে শিক্ষাবর্ষ শুরু হওয়ার আগেই পাঠ্যপুস্তক বিতরণের যথাযথ ব্যবস্থাদি গ্রহণ করা হয়েছিল। প্রাথমিক পর্যায়ে প্রচণ্ড আর্থিক প্রতিবন্ধকতা সত্ত্বেও উক্ত উদ্যোগ অব্যাহত রাখতে ইতিমধ্যে এ বছরও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

ঘ) মধ্যাহ্নকালীন আহার

আর্থিক প্রতিবন্ধকতা সত্ত্বেও এ বছরও এই কর্মসূচি সীমিত আকারে অব্যাহত রাখা হয়েছে।

ঙ) প্রাথমিক স্তরে ক্রিড়া প্রতিযোগিতা

এ বছর জলপাইগুড়িতে অনুষ্ঠিত রাজ্য স্তরের ক্রিড়া প্রতিযোগিতা সাফল্যের সঙ্গে সম্পন্ন হয়েছে। এর আগে পঞ্চায়েত স্তর থেকে জেলা স্তর পর্যন্ত সারা রাজ্যের প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীরা ঐরূপ শতশত প্রতিযোগিতাসমূহে অংশগ্রহণ করেছিল। এই কর্মকাণ্ডে জনগণের অংশগ্রহণও উল্লেখযোগ্য।

চ) প্রাথমিক স্তরে শারীর শিক্ষা

এই রাজ্যে শারীর শিক্ষণের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো সৃজন এবং যথোচিত প্রশিক্ষা অন্ত বিভিন্ন সময়ে প্রতিযোগিতা অনুষ্ঠান করার ফলে পশ্চিমবঙ্গ সর্বভারতীয় স্কুল ক্রিড়া প্রতিযোগিতায় বহু বিষয়ে শীর্ষস্থান অধিকার করে জাতীয় স্তরে যথেষ্ট সুনাম অর্জন করেছে।

ছ) প্রাথমিক বিদ্যালয়গুলিতে পঠন-পাঠন আরও সুষ্ঠু করার উদ্দেশ্যে অন্যতম ব্যবস্থা হিসাবে বিদ্যালয় পরিদর্শন ব্যবস্থাকে উন্নততর করার জন্য সরকার ইতিমধ্যেই বিশেষ উদ্যোগ গ্রহণ করেছেন।

জ) মেয়েদের মধ্যে ব্যাপক শিক্ষা প্রসারের লক্ষ্যে অন্যতম ব্যবস্থা হিসাবে বিনামূল্যে ছাত্রীদের পোশাক বিতরণের কাজও অব্যাহত রয়েছে।

**মাধ্যমিক ও উচ্চ-মাধ্যমিক শিক্ষা**

এ বছরে এখন পর্যন্ত পঞ্চম ও ষষ্ঠ শ্রেণীস্তরের ১০১টি জুনিয়র হাই স্কুলকে অষ্টম শ্রেণীস্তর পর্যন্ত উন্নীত করার সুপারিশ করা হয়েছে। অষ্টম শ্রেণীবিশিষ্ট বিদ্যালয়গুলিকে দশম শ্রেণীস্তর পর্যন্ত উন্নীতকরণের জন্য জেলাস্তরে কর্মীগোষ্ঠীদ্বারা পরিদর্শন ও ঐ পরিদর্শন প্রতিবেদনসমূহের পরীক্ষা এবং জুনিয়ার হাই স্কুলগুলিকে প্রথম স্বীকৃতি দান সংক্রান্ত কাজ দুটির অগ্রগতি ঘটছে।

**পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা ও পর্ষদ ও পশ্চিমবঙ্গ উচ্চ-মাধ্যমিক শিক্ষা সংসদ**

প্রাথমিকভাবে রাজ্যের মাধ্যমিক শিক্ষা পরিচালনার মূল দায়িত্ব পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদের উপর ন্যস্ত। পর্ষদের সংখ্যাগরিষ্ঠ সদস্য প্রতিনিধি যাতে স্বীকৃত বিদ্যালয়গুলির অশিক্ষক কর্মচারিদের যথাযথ প্রতিনিধিত্ব পর্ষদের থাকে সেজন্য ১৯৬৩ সালের পশ্চিমবঙ্গ মাধ্যমিক শিক্ষা পর্ষদ আইনে নতুন ধারা সংযোজিত হয়েছে। পর্ষদে ৩৩ জন শিক্ষক এবং

৩ জন অশিক্ষক কর্মচারী প্রতিনিধি নির্বাচনের জন্য এ বছর নির্বাচন কাজ যথারীতি অনুষ্ঠিত হয়েছিল।

উচ্চ-মাধ্যমিক শিক্ষা পরিচালনার দায়িত্ব পশ্চিমবঙ্গ উচ্চ-মাধ্যমিক শিক্ষা সংসদের উপর ন্যস্ত রয়েছে। সংসদ লবণ হ্রদ অঞ্চলে তার কেন্দ্রীয় অফিস ভবন নির্মাণের কাজ ইতিমধ্যে গ্রহণ করেছে। উক্ত নির্মাণকার্যের জন্য ১ কোটি ৯২ লক্ষ টাকার প্রাক্কলন প্রস্তুত করা হয়েছে। এই নির্মাণ কাজের জন্য গত বছরে ১০ লক্ষ টাকার অনুদান সংসদকে মঞ্জুর করা হয়েছিল। এ বছরও উক্ত উদ্দেশ্যে ৪০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এছাড়া শিলিগুড়িতে সংসদের অফিস ভবন নির্মাণের জন্য এ বছরে ১৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। গত বছরে অনুরূপ ১৫ লক্ষ টাকা এই উদ্দেশ্যে মঞ্জুর করা হয়েছিল। সর্বোপরি রাজ্য সরকার উপরি উক্ত দু'টি সংস্থার প্রশাসনিক ব্যয়ের ঘাটতি মেটানোর জন্য অনুদান মঞ্জুরি অব্যাহত রেখেছেন।

১) সরকার নীতিগত সিদ্ধান্তে পৌঁছেছেন যে, ১৯৮১ সালের বেতন-হারে যারা থাকতে ইচ্ছুক তারা এক বৎসর এক বৎসর করে পঁয়ষট্টি বৎসর বয়স পর্যন্ত চাকুরি করতে পারবেন।

২) বিদ্যালয় গৃহ নির্মাণের ও মেরামতের জন্য যে অর্থ মঞ্জুর করা হয় এখন থেকে তা জেলা পরিদর্শকের দায়িত্বে অর্পিত হয়েছে। জেলা পরিষদের শিক্ষা স্থায়ী সমিতির অনুমোদন সাপেক্ষে জেলা পরিদর্শক সরাসরি তা বিদ্যালয়কে মঞ্জুর করতে পারবে।

৩) ১৯৯১-এর উচ্চ-মাধ্যমিক পরীক্ষার ফলাফল সম্পর্কে শ্রদ্ধেয় ভূপেশ মুখোপাধ্যায় কমিটি সম্প্রতি প্রতিবেদন পেশ করেছেন। তার পরামর্শগুলি সুনির্দিষ্ট করার জন্য একটি ক্ষুদ্র কমিটি নিয়োগ করা হয়েছে।

৪) সরকার ডঃ অশোক মিত্র কমিশনের সুপারিশের জন্য অপেক্ষা করছেন। শিক্ষাক্ষেত্রে গত চৌদ্দ বছরে যে গুণগত সম্প্রসারণ ঘটেছে তাকে সংহত করার জন্য যে পরামর্শ পাওয়া যাবে, সরকার তা গুরুত্বের সঙ্গে বিবেচনা করবেন।

৫) শিক্ষার পঠন-পাঠন উন্নয়ন সম্পর্কে জেলা ভিত্তিতে আলোচনা সভা অনুষ্ঠিত হচ্ছে।

**সংস্কৃত শিক্ষা**

রাজ্য সংস্কৃত শিক্ষা পরিষদ টোল, চতুষ্পাঠি ইত্যাদির মাধ্যমে যোগ্যতার সঙ্গে সংস্কৃত পঠন-পাঠন পরিচালনা করছে। এই বিষয়ে বর্তমান শিক্ষা-ব্যবস্থাকে সুসংবদ্ধ ও অব্যাহত রাখার উপর সরকার যথেষ্ট গুরুত্ব দিয়ে থাকেন।

**বৃত্তিমূলক প্রশিক্ষণ**

রাজ্যের শিক্ষা পদ্ধতিতে বৃত্তিগত প্রশিক্ষণের সুযোগ দানের ব্যবস্থাদি অবশ্য গ্রহণীয়। এ সম্পর্কে রাজ্য সরকার সম্যক অবগত আছেন।

কলেজ ও বিদ্যালয়গুলি থেকে উত্তীর্ণ ছাত্রছাত্রী অথবা মধ্যপথে পঠন পরিত্যক্ত ছাত্রছাত্রীরা সংগঠিত কিংবা অসংগঠিত ক্ষেত্রে বেতনভুক্ত শ্রমিক-কর্মচারীর বৃত্তিসমূহ গ্রহণে অথবা তাদের স্বনিযুক্তি প্রকল্পসমূহে নিয়োজিত হওয়ার ক্ষেত্রে যথেষ্ট দক্ষতার উন্নয়ন ঘটাতে এই প্রশিক্ষণ সহায়ক হবে। ছাত্রছাত্রিদের প্রশিক্ষণের জন্য বিভিন্নকালীন বিভিন্ন ধরনের পাঠক্রম অবশ্যই প্রয়োজন। তাদের কর্মশালা প্রশিক্ষণের প্রয়োজনিয়তার পরিপ্রেক্ষিতে সরকারি ও রাষ্ট্রায়ত্ত সংস্থাসমূহের মাধ্যমগুলির সঙ্গে আলাপ-আলোচনা চালানো হচ্ছে। এই সমস্ত কার্যক্রমগুলির সুষ্ঠু পরিচালনার জন্য কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ নামে একটি নূতন বিভাগ সৃষ্টি করা হয়েছে, এই বিভাগ কার্যক্রমগুলির মধ্যে সমন্বয়সাধন করছে।

**মাদ্রাসা শিক্ষা**

আলিম পরীক্ষার পাঠক্রমকে সর্বজনীন শিক্ষা-পদ্ধতির পাঠক্রমের সঙ্গে সঙ্গতিপূর্ণ করার জন্য প্রথম পদক্ষেপ হিসাবে রাজ্য সরকার উক্ত পদ্ধতির অন্তর্ভুক্ত বিষয়সমূহ আলিম পরীক্ষায় পাঠক্রমের অন্তর্ভুক্ত করেছিলেন যাতে উহা ধর্মভিত্তিক হওয়ার সাথে সাথে জীবিকামুখী হতে পারে। গত বছর অর্থাৎ ইংরাজি ১৯৯১ সালে সংশোধিত পাঠক্রমে প্রথম ছাত্রদল আলিম পরীক্ষায় উত্তীর্ণ হয় এবং তাদের উচ্চ-মাধ্যমিক পাঠক্রমে ভর্তির ব্যাপারে রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন। আলিম-কে পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্যদের মাধ্যমিক পরীক্ষার সমতুল করার জন্য আলিম পরীক্ষার পাঠক্রমকে পুনরায় সংশোধিত করা হচ্ছে।

যে-সব সিনিয়র মাদ্রাসা সংশোধিত পাঠক্রম অনুসরণ করছে তাদের শিক্ষার মান উন্নয়নের জন্য রাজ্য সরকার সংশোধিত "স্টাফ প্যাটার্ন" অনুমোদন করেছেন।

মাধ্যমিক বিদ্যালয়সমূহের মতো সিনিয়র মাদ্রাসা এবং হাই মাদ্রাসার শিক্ষকগণ যাতে 'শিক্ষক-শিক্ষণ' প্রাপ্ত হতে পারেন সেজন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

পশ্চিমবঙ্গ মাদ্রাসা বোর্ডের নূতন ভবনের নির্মাণকার্য শেষ হয়েছে। শীঘ্রই উক্ত ভবনের দ্বারোদ্ঘাটন হবে।

পশ্চিমবঙ্গ মাদ্রাসা বোর্ডকে সংবিধিবদ্ধ পর্যদে পরিণত করার বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

রাজ্য সরকার ইতিমধ্যে ২৩টি জুনিয়ার মাদ্রাসা এবং ৯টি জুনিয়ার হাই মাদ্রাসাকে উন্নীত করার ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন।

**পলিটেকনিকসমূহ**

রাজ্য সরকার রাজ্যের পলিটেকনিকগুলির আধুনিকিরণের প্রয়োজনিয়তা গভীরভাবে উপলব্ধি করেছেন।

২। রায়গঞ্জ পলিটেকনিকে অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং, কাঁথি পলিটেকনিক-এ সিভিল ও রুর‍্যাল টেকনলজি ও কলকাতা টেকনিক্যাল স্কুলে মেরিন ইঞ্জিনিয়ারিং-এ চার বছরের ডিপ্লোমা কোর্স—১৯৯১-৯২ সালে এই তিনটি নূতন ডিপ্লোমা কোর্স চালু করা হয়েছে।

৩। ইলেকট্রনিক্স ও কমিউনিকেশন ইঞ্জিনিয়ারিং-এর ডিপ্লোমা কোর্সের জন্য বেশ কয়েকটি পলিটেকনিক-এ ল্যাবরেটরির সুযোগ-সুবিধার উন্নতি ঘটানো হয়েছে এবং আচার্য প্রফুল্লচন্দ্র রায় পলিটেকনিকে ইনস্ট্রুমেন্টেশন ইঞ্জিনিয়ারিং-এ একটি নতুন ডিপ্লোমা কোর্স চালু করার জন্য ল্যাবরেটরিগুলির উন্নতিসাধন করা হয়েছে।

৪। রাজ্যে যে-সব পলিটেকনিক আছে সেগুলির সঙ্গে ১৫টি কমিউনিটি পলিটেকনিক যুক্ত রয়েছে। এই পলিটেকনিকগুলি কেন্দ্রের প্রত্যক্ষ সহায়তায় পরিচালিত। এই কমিউনিটি পলিটেকনিকগুলির মাধ্যমে গ্রামীণ উন্নয়নে উল্লেখযোগ্য কাজ করা গেছে। এ পর্যন্ত যে সাফল্য পাওয়া গেছে তা স্থায়ীভাবে ধরে রাখতে চেষ্টা করা হচ্ছে এবং যে-সব সুযোগ-সুবিধা গ্রামের প্রয়োজনের লক্ষ্যমুখি সেগুলি আরও সম্প্রসারিত করা হচ্ছে।

৫। বিশ্বব্যাঙ্কের সহায়তাপ্রাপ্ত প্রকল্পের অধীনে রাজ্য যোজনায় কারিগরি শিক্ষার উন্নয়নের জন্য ১৯৯১-৯২ সালে রাজ্য যোজনায় ৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এই প্রকল্পটির রূপায়ণের জন্য ব্যবস্থাও নেওয়া হচ্ছে। পলিটেকনিকগুলির আধুনিকিকরণের উপরই জোর দেওয়া হয়েছে যাতে তারা আজকের দিনে যে-সব নতুন নতুন চ্যালেঞ্জ আসছে ও প্রয়োজন দেখা দিচ্ছে সেগুলি মোকাবিলা করতে পারে।

৬। কারিগরি শিক্ষা পদ্ধতির সার্বিক উন্নয়নে নারীদের ভূমিকা ও পরিবর্তিত দৃশ্যপটে তাদের যা কিছু প্রয়োজন সেগুলির প্রতি সরকার সমূহ গুরুত্ব দিয়ে থাকেন। এই পরিপ্রেক্ষিতে সরকার চন্দননগরে মেয়েদের জন্য একটি পলিটেকনিক স্থাপন করার সিদ্ধান্ত নিয়েছেন এবং তারজন্য জমি অধিগ্রহণের ব্যবস্থা নেওয়ার কাজও শুরু হয়েছে। অদূর ভবিষ্যতেই সরকারের এই সিদ্ধান্ত সম্পূর্ণ রূপায়িত হয়ে যাবে বলে আশা করা যায়।

৭। আরও দুটি পলিটেকনিক—একটি হলদিয়াতে, আর একটি মেয়েদের পলিটেকনিক সম্পূর্ণ কেন্দ্রীয় সাহায্যে শিলিগুড়িতে স্থাপন করার বিষয় সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

**জুনিয়র টেকনিক্যাল স্কুল**

১৯টি জুনিয়ার টেকনিক্যাল স্কুলে ইঞ্জিনিয়ারিং কোর্সে জুনিয়র ডিপ্লোমার পরিবর্তে আই. টি. আই. ট্রেড কোর্স চালু করা হয়েছে এবং ন্যাশনাল কাউন্সিল ফর ভোকেশনাল ট্রেনিং (এন. সি. ভি. টি.)-এর স্বাঙ্গীকরম চাওয়া হচ্ছে। আসানসোল পলিটেকনিক, ফুলিয়া পলিটেকনিক ও শিবপুর পলিটেকনিকে আরও সাজসরঞ্জাম, যন্ত্রপাতি ইত্যাদির ব্যবস্থা করা হচ্ছে।

এ থেকে বোঝা যাবে, রাজ্যে প্রায়োগিক শিক্ষার গুণগত ও বস্তুগত উন্নতিসাধনের জন্য সরকার পদ্ধতিসম্মতভাবে চেষ্টা চালিয়ে যাচ্ছেন। প্রায়োগিক শিক্ষাকে আরও ছড়িয়ে দেওয়া এবং কৃষি ও শিল্পক্ষেত্রে এবং সেইসঙ্গে অন্যান্য ক্ষেত্রের স্থানীয় প্রয়োজনের সঙ্গে প্রাসঙ্গিকতা রয়েছে এমন কৃৎ-কৌশল মানুষের কাছে পৌছে দেওয়ার কেন্দ্র হিসাবে টেকনিক্যাল ইনস্টিটিউট ও পলিটেকনিকগুলিকে রূপান্তরিত করা এই সরকারের লক্ষ্য।

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

পশ্চিমবঙ্গে ৯টি বিশ্ববিদ্যালয় এবং তিনটি জাতীয় গুরত্বসম্পন্ন প্রতিষ্ঠান আছে। মাত্র

কিছুদিন আগে পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বীকৃতি নিয়ে বেঙ্গল ইঞ্জিনিয়ারিং কলেজকে একটি পরিগণিত বিশ্ববিদ্যালয়রূপে ঘোষণা করা হয়েছে।

রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলিতে জ্ঞানচর্চার পরিবেশ ও শিক্ষায়তনিক শৃঙ্খলা বজায় রাখার জন্য সরকার সর্বতোভাবে প্রয়াস চালাচ্ছেন। বিশ্ববিদ্যালয়গুলির উপাচার্য, শিক্ষক ও অফিসারদের সঙ্গে মন্ত্রী পর্যায়ে এবং অফিসার পর্যায়ে আলাপ-আলোচনা শুরু হয়েছে। তাদের যথাসম্ভব শিক্ষাবর্ষপঞ্জি মেনে চলতেও পরামর্শ দেওয়া হয়েছে।

বিশ্ববিদ্যালয়ের সর্বস্তরের কার্মচারিদের জন্য রাজ্য সরকার আগে যে সংশোধিত বেতনক্রম চালু করেছিলেন তাছাড়াও কর্মচারিদের জন্য সংশোধিত অবসরকালীন সুযোগ-সুবিধা দেওয়ার উদ্দেশ্যে একটি কর্মপ্রকল্প প্রবর্তন করা হয়েছে। এর ফলে বিপুলসংখ্যক পেনশনভোগী উপকৃত হবেন।

জ্ঞানচর্চার যে-সব ক্ষেত্রে প্রত্যেকটি বিশ্ববিদ্যালয় নিজস্ব বিশেষ অধ্যয়নক্ষেত্র গড়ে তুলবে সেগুলির বহুমুখিতা মেনে নিয়ে বর্তমান পরিকাঠামোগুলি সংহত করার উপর গুরুত্ব আরোপ করা হয়েছে। আমাদের সূচনামূলক মন্তব্যেও আমরা এই বিষয়টির উল্লেখ ইতিমধ্যেই করেছি।

ইউ. জি. সি.-র পরামর্শক্রমে ১৯৮১ সালের বিদ্যাসাগর আইনেরও সংশোধন করা হয়েছে। এর ফলে এই বিশ্ববিদ্যালয় এখন বিশ্ববিদ্যালয় এখন কেন্দ্রীয় সহায়তা পেতে পারে। অবশ্য, এই বিশ্ববিদ্যালয়ের রক্ষণাবেক্ষণ ও উন্নয়নের মূল আর্থিক এখনও রাজ্য সরকারই বহন করে চলেছেন। অষ্টম যোজনা কালপর্বে ইউ. জি. সি. যে চারটি অধ্যাপক পদ এবং দুটি রিডার পদের অনুমোদন করেছেন, ইউ. জি. সি.-র সহায়তাবদ্ধ হয়ে গেলে সেই পদগুলির আর্থিক দায়-দাযিত্বের ভাগ নিতেও রাজ্য সরকার সম্মত হয়েছেন।

বিগত কয়েক মাস ধরে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের উপাচার্যদের সঙ্গে দফায় দফায় যে আলাপ-আলোচনা হয়েছে তাতে বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের বিদ্যাচর্চা ও গবেষণার স্বাতন্ত্র্য-চিহ্নিত ক্ষেত্র গড়ে তোলার প্রয়োজনীয়তা গুরুত্ব পেয়েছে।

প্রসঙ্গত বলা যায়, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় তাদের অবস্থাগত সুবিধার জন্য হিমালয়-সংক্রান্ত ভূ-তত্ত্ব বিভাগ এবং সেইসঙ্গে বাগিচা বিদ্যা ও গবেষণার একটি ফ্যাকালটি চালু করতে পারে। একইভাবে, হলদিয়ায় যে পেট্রোকেমিক্যালস্ প্রকল্প স্থাপিত হতে চলেছে তার পরিপ্রেক্ষিতে মেদিনীপুরের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে পেট্রোকেমিক্যাল-ভিত্তিক বিদ্যাচর্চার জন্য একটি ফ্যাকালটি খোলার প্রাসঙ্গিকতা আছে। যাদবপুর বিশ্ববিদ্যালয় ইতিমধ্যে সল্ট লেকে তাদের দ্বিতীয় ক্যাম্পাস স্থাপন করেছেন। এর ফলে ইঞ্জিনিয়ারিং শিক্ষাক্রমে স্নাতকোত্তর পর্যায়ে শিক্ষাদানের সুবিধা হবে। এই রাজ্যে আরেকটি ইঞ্জিনিয়ারিং কলেজ খোলা যায় কিনা তাও খতিয়ে দেখা হচ্ছে।

**কারিগরি শিক্ষা ঃ স্নাতক স্তর**

কারিগরি শিক্ষার ক্ষেত্রে চমকপ্রদ বিকাশ ও বহুমুখিতা সত্ত্বেও, সমাজ ও শিল্পের পরিবর্তনশীল চাহিদা যাতে আরও ভালভাবে মেটাতে পারে সেই উদ্দেশ্যে সরকার এই শিক্ষা-ব্যবস্থাকে আধুনিক করে তোলার প্রয়োজনীয়তা অনুভব করেছেন।

হাওড়ার বি. ই. কলেজে কম্পিউটার প্রয়োগ বিষয়ে স্নাতকোত্তর শিক্ষাক্রমের জন্য এবং সেইসঙ্গে কম্পিউটার ইঞ্জিনিয়ারিং-এ স্নাতকস্তরের শিক্ষাক্রমের জন্য গবেষণাগারের সুযোগ-সুবিধা বাড়ানো হয়েছে। তাছাড়া, এই কলেজে একটি অফসেট্ প্রিন্টিং প্রেস বসানো হয়েছে। ছাত্র এবং ফ্যাকাল্টি সদস্যদের গবেষণার উন্নততর সুযোগ-সুবিধা দেওয়ার উদ্দেশ্যে অন্যান্য শিক্ষাখাতেও গবেষণাগার ও কর্মশালার সুযোগ-সুবিধা উন্নত করা হয়েছে। জলপাইগুড়ির সরকারি ইঞ্জিনিয়ারিং কলেজে ছাত্রদেরও কম্পিউটার ব্যবহারের সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে। একটি প্রশাসনিক ব্লক নির্মাণের কাজও চলছে। বহিরাগত ছাত্রীদের থাকার ব্যবস্থা করার জন্য জলপাইগুড়ির ইঞ্জিনিয়ারিং কলেজ চত্বরে একটি ছাত্রীনিবাস স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং ঐ ছাত্রীনিবাস নির্মাণের কাজ পুরোদমে চলছে।

শ্রীরামপুর-এ টেক্সটাইল টেকনোলজি কলেজে স্নাতকোত্তর শিক্ষাক্রম শুরু করার জন্য গবেষণাগারের সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে। ভবনগুলির সংস্কার সাধন করে বেশি জায়গার সংস্থান করা হয়েছে। তাছাড়া, শ্রীরামপুর ও বহরমপুরের দু'টি টেক্সটাইল টেকনোলজি কলেজ, এবং সেই সঙ্গে কলকাতার লেদার টেকনোলজি কলেজ ও সেরামিক টেকনোলজি কলেজে বর্তমানে গবেষণাগার ও কর্মশালার যে সুযোগ-সুবিধা রয়েছে তা আরও বাড়ানো হয়েছে।

**কলেজ শিক্ষা**

রাজ্যে কলা, বাণিজ্য ও বিজ্ঞান বিষয়ে ১৭টি সরকারি কলেজ, ৭টি সরকারি বি-এড কলেজ এবং শরীর শিক্ষার ৪টি স্নাতকোত্তর ডিগ্রি কলেজ আছে। চারুকলা ও কারুকলার জন্যও একটি সরকারি কলেজ আছে। যথেচ্ছ প্রসারণ না ঘটিয়ে শিক্ষণের মান উন্নত করার ওপরই ১৯৯১-৯২ সালে জোর দেওয়া হয়েছে। যে বিষয়গুলির জন্য অনেকদিন ধরেই দাবি করা হচ্ছিল সেগুলি প্রবর্তন করার প্রয়াস নেওয়া হয়েছে। উদাহরণ দিয়ে বলতে পারি, হুগলি মহসিন কলেজে স্নাতক স্তরে ইলেকট্রনিক্সের পাঠক্রম চালু করা হয়েছে এবং টাকি ও দুর্গাপুর সরকারি কলেজে সাম্মানিক স্নাতক স্তরে বায়ো-সায়েন্সের পাঠক্রম শুরু করার কাজ চলছে। লেডি ব্রেবোর্ন কলেজে স্নাতক স্তরে কম্পিউটার সায়েন্স পড়ানোর ব্যাপারটি অনুমোদিত হয়েছে এবং আগামী শিক্ষাবর্ষ থেকে ক্লাশ শুরু হবে বলে আশা করা যায়। হলদিয়া সরকারি কলেজে স্নাতক স্তরে নৃতত্ত্ব পড়ানো শুরু হয়েছে এবং কলকাতার প্রেসিডেন্সি কলেজে ডিগ্রি পাশ কোর্সে মলিকিউলার বায়োলজি পড়ানোর বিষয়টি অনুমোদিত হয়েছে।

কিছু সরকারি কলেজে স্নাতকোত্তর পাঠক্রম শুরু করার জন্য সরকার একটি কর্মসূচিও হাতে নিয়েছেন এবং এই কর্মপ্রকল্পের অঙ্গ হিসেবে পূর্ববর্তী শিক্ষাবর্ষ অর্থাৎ ১৯৯১-৯২ সাল থেকে প্রেসিডেন্সি কলেজে পদার্থবিদ্যায় এম. এস-সি পাঠক্রম চালু করা হয়েছে।

পূর্ববর্তী বছরগুলির মতো এ বছরেও গবেষণাগার ও গ্রন্থাগারের উন্নতি ঘটানোর জন্য সরকারি কলেজগুলিকে উন্নয়ন বাবদ অনুদান দেওয়া হয়েছে। দিনহাটায় মহিলাদের জন্য শারীর শিক্ষা কলেজের ভবন নির্মাণের জন্য সরকারি খাস জমি পাওয়া গেছে। হুগলিতে মহিলাদের শারীর শিক্ষা কলেজের জন্য জমি অধিগ্রহণ করার ব্যবস্থাও নেওয়া হচ্ছে। সরকারি কলেজগুলির বর্তমান আসন-সংখ্যা বজায় রাখা ও বৃদ্ধি করার জন্য যে কর্মপ্রকল্পটি রয়েছে তার অঙ্গ হিসাবে চালু প্রকল্পগুলির কাজ সম্পূর্ণ করার ওপরে বিশেষ জোর দেওয়া হয়েছে।

প্রেসিডেন্সি কলেজে ভূতত্ত্ব ও অর্থনীতি বিভাগের নতুন ভবন এবং সেই সঙ্গে প্রেসিডেন্সি কলেজের ইডেন হিন্দু হস্টেলের একটি নতুন ব্লক নির্মাণের কাজ শেষ হওয়ার মুখে। বারাসাত সরকারি কলেজে একটি নতুন সায়েন্স ব্লক, হলদিয়া ও দুর্গাপুরের সরকারি কলেজে অধ্যাপকদের কোয়ার্টার এবং কলকাতা সরকারি আর্ট অ্যাণ্ড ক্র্যাফট্‌স্ একটি অতিরিক্ত ব্লক নির্মাণের কাজ চলছে।

১৯৯১-৯২ শিক্ষাবর্ষে ডব্লিউ. বি. সি. এস., জয়েন্ট এন্ট্রান্স প্রভৃতি প্রতিযোগিতামূলক পরীক্ষায় সংখ্যালঘু সম্প্রদায়ের প্রার্থীদের নির্দেশনার জন্য মৌলানা আজাদ কলেজে একটি প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলা হয়েছে।

কলেজে শিক্ষার ক্ষেত্রে বিগত কয়েক বছরে নতুন কলেজ স্থাপন, নতুন শাখার অনুমোদন এবং নতুন পদ সৃষ্টির মাধ্যমে যে অগ্রগতি সাধিত হয়েছে তাকে আরও সংহত করার ওপর জোর দেওয়া হয়েছে। ফরাসি এবং ভারত সরকারের মধ্যে সম্পাদিত "সমর্পণ চুক্তি"-র অনুসরণক্রমে উচ্চশিক্ষা বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণে হুগলি জেলার চন্দননগরে একটি ভারত-ফ্রান্স সাংস্কৃতিক কেন্দ্র স্থাপিত হয়েছে। (১) সংগ্রহশালা, (২) গ্রন্থাগার এবং (৩) চন্দননগরের ডুপ্লে ভবনে ফরাসী ভাষা চর্চা কেন্দ্র-এই তিনটি শাখা নিয়ে প্রতিষ্ঠানটির কাজকর্ম চলছে। সম্প্রতি এই ভবনটির মেরামতি ও সংস্কারমূলক পূর্তকর্মাদির জন্য ফরাসি সরকার ভারত সরকারকে ৫৮ লক্ষ টাকা দান করেছেন। ইন্ট্যাচ (আই. এন. টি. এ. সি. এইচ.) এই মেরামতি ও সংস্কারমূলক পূর্তকর্ম সম্পাদন করছে।

বাংলার কৃতি সন্তানদের বাসগৃহগুলির সংরক্ষণ করার উদ্দেশ্যে রাজ্য সরকার তাঁদের পৈতৃক বাড়িগুলি অধিগ্রহণ করেছেন। নৈহাটির কাঁঠালপাড়ায় ঋষি বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের বাড়ি এবং হুগলি জেলার দেবানন্দপুরে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের বাড়ির মেরামতি/সংস্কারসাধন /নির্মাণমূলক পূর্তকর্ম চলছে। কলকাতার ৮৫, রাজা রামহোন রায় সরণীতে রাজা রামমোহন রায়ের বাড়ির মেরামতি/সংস্কারসাধনের জন্য প্রশাসনিক অনুমতি পাওয়া গিয়েছে। কলকাতার ১৯, বালিগঞ্জ সার্কুলার রোডে, যে বাড়িতে মৌলানা আবুল কালাম আজাদ থাকতেন, সেই বাড়িটি অধিগ্রহণের কাজ শুরু হয়েছে।

**সরকারি মহাফেজখানা**

সরকারি মহাফেজখানাতে পুরনো নথিপত্রাদি সংরক্ষিত হয়। বর্তমানে মহাকরণ এবং কলকাতার ৬, ভবানী দত্ত লেনে এর কাজ চলছে। রাজ্য মহাফেজ খানাকে যথাসত্বর কলকাতার ৪৩, শেক্সপিয়ার সরণীতে মহাফেজখানা ভবনে স্থানান্তরিত করার একটি প্রস্তাব সরকারের আছে। পূর্ত বিভাগ ভবন নির্মাণের প্রারম্ভিক কাজ শুরু করেছেন।

**জনশিক্ষা প্রসার**

একটা দেশের উন্নতি কেবল শিল্প, কৃষি, খনিজ সম্পদের বিকাশে লাভ নয়। সেই দেশের মানব সম্পদের সুষ্ঠু বিকাশের সত্যিকারের অগ্রগতি। অর্থাৎ মানুষের জীবনের সাংস্কৃতিক, সামাজিক, অর্থনৈতিক সমস্ত দিকের পূর্ণ বিকাশ। আর এই বিকাশের প্রাথমিক শর্ত হল

সাক্ষরতা। সাক্ষরতা আনে চেতনা এবং ব্যবহারিক সাক্ষরতার মাধ্যমে মানুষ সমাজের একজন পরিপূর্ণ মানুষ হিসাবে প্রতিষ্ঠিত হতে পারে।

আমাদের দেশে সাক্ষরতার চিত্র লজ্জাজনক। সারা পৃথিবীর যত নিরক্ষর তার অর্ধেক বাস করে আমাদের দেশে। ১৯৯১-এর আদমশুমারি অনুযায়ি ভারতের সাক্ষরতার হার শতকরা ৫২.১১। পুরুষ সাক্ষরতার হার শতকরা ৬৩.৮৬ এবং মহিলা সাক্ষরতার হার শতকরা ৩৯.৪২। আমাদের রাজ্যে বিগত বছরগুলিতে শিক্ষার প্রতিষ্ঠানিক ক্ষেত্রে অনেক অগ্রগতি ঘটেছে। যার ফলস্বরূপ ভারতের তুলনায় পশ্চিমবঙ্গে সাক্ষরতার হার বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে ৫৭.৭২ শতাংশ। তারমধ্যে পুরুষ সাক্ষরতার হার শতকরা ৬৭.২৪ ভাগ এবং মহিলাদের এই হার শতকরা ৪৭.১৫ ভাগ। তথাপি এই রাজ্যেও বয়স্ক নিরক্ষর এবং বিদ্যালয় ছুট বালক-বালিকাদের এক বিরাট অংশ নিরক্ষরতার অভিশাপ বহন করে চলেছে।

তাই আন্তর্জাতিক সাক্ষরতার বর্ষ (১৯৯০) থেকে দরিদ্র ও পশ্চাৎপদ অংশের মানুষের মধ্যে শিক্ষা ও চেতনা প্রসারের উদ্দেশ্যে জনশিক্ষা প্রসার দপ্তর এই রাজ্যে নয় থেকে পঞ্চাশ বছর বয়স্ক নিরক্ষর মানুষের মধ্যে দ্রুত সাক্ষরতা প্রসারের জন্য কতকগুলি বাস্তবসম্মত কর্মসূচি গ্রহণ করেছে। এই কর্মসূচির অংশ হিসেবে নিরক্ষরতার উৎস-মূল বন্ধ করতে ছয় থেকে নয় বছর বয়স্ক শিশুদের প্রাথমিক বিদ্যালয় পাঠাবার এক ব্যাপক অভিযান শুরু হয়েছে।

সার্বিক সাক্ষরতা কর্মসূচি একটি অভিনব কর্মসূচি। স্বেচ্ছাসেবীদের আর্থিক কোনও সুবিধা দানের ব্যবস্থা এতে নেই। প্রধানত রাজনৈতিক দলগুলির সদিচ্ছা, স্বায়ত্ত্বশাসনমূলক প্রতিষ্ঠান ও প্রশাসনের যৌথ সমন্বয়, পরিবেশ গঠন, বিবিধ প্রচার, পড়ুয়াদের সঙ্গে ব্যক্তিগত যোগাযোগ প্রভৃতির ওপর এই অভিযানের সাফল্য নির্ভর করে। বিভিন্ন গণসংগঠন, স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান সর্বোপরি দলমত নির্বিশেষে সমস্ত মানুষের সক্রিয় এবং আন্তরিক সহযোগিতা এই কাজের সাফল্যের ক্ষেত্রে একান্ত প্রয়োজন। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে এই কাজে ইতিমধ্যে বিভিন্ন জেলায় গণ উদ্যোগ সৃষ্টি হয়েছে।

এই অভিযানে সর্বপ্রথম এগিয়ে আসে মেদিনীপুর জেলা। উপযুক্ত প্রশিক্ষণ লাভের পর ঐ জেলার প্রায় ২ লক্ষ স্বেচ্ছাসেবক ১৯৯০ সালের ১লা সেপ্টেম্বর থেকে ঐ জেলার ৯-৫০ বছরের প্রায় ২০ লক্ষ নিরক্ষর মানুষকে সাক্ষর করার অভিযানে সামিল হন। মেদিনীপুর জেলার সার্বিক সাক্ষরতার অভিযান সারা পশ্চিমবঙ্গে এক আলোড়ন সৃষ্টি করে। ফলে, পরবর্তী সময়ে বর্ধমান জেলাও সার্বিক সাক্ষরতার কর্মসূচি গ্রহণ করে। মেদিনীপুর ও বর্ধমান জেলার সার্বিক সাক্ষরতা অভিযানের অগ্রগতি অন্যান্য জেলাকেও অনুপ্রাণিত করে। সাক্ষরতার এই আন্দোলনে ১৯৯০-৯১, ১৯৯১-৯২ সালে জাতীয় সাক্ষরতা মিশনের অনুমোদন লাভ করে হুগলি, কুচবিহার, বাঁকুড়া, বীরভূম ও উত্তর ২৪-পরগনা এবং হাওড়া জেলার সার্বিক সাক্ষরতা প্রকল্প জাতীয় সাক্ষরতা মিশন অনুমোদন করেছে এবং মুর্শিদাবাদ জেলা প্রকল্প বর্তমানে তাঁদের বিবেচনাধীন রয়েছে। আমরা আশা করছি, পুরুলিয়া, জলপাইগুড়ি এবং নদীয়া জেলাতেও ১৯৯২-৯৩ সালে সার্বিক সাক্ষরতা প্রকল্প চালু হবে।

মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে পশ্চিমবঙ্গে প্রথম বর্ধমান জেলাকে সাক্ষর জেলা হিসেবে ঘোষণা করা হয়েছে। সারা ভারতবর্ষে বর্ধমান জেলার অবস্থান সাক্ষরতার সাফল্যের ক্ষেত্রে দ্বিতীয়। লোক গণনা, সাধারণ নির্বাচন, বন্যা এবং অন্যান্য প্রাকৃতিক বিপর্যয়, প্রয়োজনীয় সংখ্যক স্বেচ্ছাসেবী প্রশিক্ষক বিশেষত মহিলা স্বেচ্ছাসেবির অভাব ইত্যাদি কারণে মেদিনীপুর জেলায় সার্বিক সাক্ষরতার অগ্রগতি ব্যাহত হয়েছে। ফলে যে প্রকল্প আরম্ভ হওয়ার এক বছরের মধ্যে নিরক্ষর মানুষকে সাক্ষর করার প্রতিশ্রুতিবদ্ধ ছিল তা সম্পূর্ণ করা যায়নি। এই পরিপ্রেক্ষিতে মেদিনীপুর ও অন্য কয়েকটি জেলায় সার্বিক সাক্ষরতা প্রকল্পে সময়সীমা বৃদ্ধি করতে হয়েছে। ইতিমধ্যে জনশিক্ষা প্রসার দপ্তরের বিশেষ উদ্যোগের ফলে যে-সব জেলায় সাক্ষরতার কাজ কিছুটা শ্লথ হয়ে পড়েছিল সে-সব জেলা নতুন করে সার্বিক সাক্ষরতার কর্মসূচি সাফল্যমণ্ডিত করার জন্য বিশেষ উদ্যোগ গ্রহণ করেছে। আমরা আশা করছি ১৯৯২ সালের মধ্যে আরও বেশি কয়েকটি জেলা পূর্ণ-সাক্ষর জেলার মর্যাদা পাবে। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে, ইউনেস্কো (UNES) জনশিক্ষা প্রসারের কার্যকর ভূমিকার জন্য পশ্চিমবঙ্গ সরকারকে মর্যাদাপূর্ণ "নোমা" (NOMA) পুরস্কার প্রদান করেছেন।

বিভিন্ন জেলার সার্বিক সাক্ষরতার কর্মসূচি আরম্ভের তারিখ, ১৯৮১ সালের লোক গণনার রিপোর্টের উপর ভিত্তি করে রচিত লক্ষ্যমাত্রা, পারিবারিক সমীক্ষাতে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে সংশোধিত লক্ষ্যমাত্রা এবং জাতীয় সাক্ষরতা মিশন কর্তৃক অনুমোদিত প্রকল্পের খরচ নিম্নরূপ ঃ

| জেলা | প্রকল্প আরম্ভের তারিখ | পূর্বস্থিতিরিকৃত লক্ষ্যমাত্রা | সংশোধিত লক্ষ্যমাত্রা | প্রকল্পের অনুমোদিত খরচ |
|---|---|---|---|---|
| মেদিনীপুর | সেপ্টেম্বর-১৯৯০ | ১৯.৫০ লক্ষ | ১৫.০০ লক্ষ | ৯০০.০০ লক্ষ টাকা |
| বর্ধমান | অক্টোবর-১৯৯০ | ১৫.০০ " | ১২.০০ " | ৫০০.০০ " " |
| হুগলি | নভেম্বর-১৯৯০ | ৯.০০ " | ৮.০৩ " | ৪৮৩.০০ " " |
| কোচবিহার | নভেম্বর-১৯৯০ | ৮.০০ " | ৭.০০ " | ৩৮৬.৫০ " " |
| বাঁকুড়া | এপ্রিল-১৯৯১ | ১১.০৪ " | ৭.৭২ " | ৪৩৯.০৫ " " |
| বীরভূম | জুন-১৯৯১ | ৬.৮৭ " | ৭.২৭ " | ৩৩৫.৩৬ " " |
| উত্তর ২৪-পরগনা | এপ্রিল-১৯৯১ | ১৭.০০ " | ১০.০০ " | ৫৫৮.৭০ " " |

এছাড়া দক্ষিণ ২৪-পরগনার সাগর ব্লক এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমায় সার্বিক সাক্ষরতার যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে তাও চলছে। কলকাতার ৩০০ বছর পূর্তি উপলক্ষে স্বেচ্ছাসেবি সংস্থার সাহায্যে কলকাতা পুরসভাকে যে সার্বিক সাক্ষরতার কর্মসূচি রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে তাও চলছে। ১৯৯০ ৯১ শিক্ষাবর্ষ থেকে মাধ্যমিক শিক্ষায় ২কর্মশিক্ষায়' অন্তর্ভুক্ত সমাজসেবামূলক পাঠক্রমের একমাত্র বিষয় হিসাবে সাক্ষরতা অভিযানকে অন্তর্ভুক্ত করে এই বিভাগ আরেকটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছে। এর ফলে প্রায় ৬,০০০

স্বীকৃত মাধ্যমিক বিদ্যালয়ের নবম শ্রেণীর ছাত্রছাত্রীরা প্রায় ৩ লক্ষ নিরক্ষর মানুষকে সাক্ষর করে তুলবে। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ এই কর্মসূচি রূপায়ণ করছেন।

সরকার সার্বিক সাক্ষরতা কর্মসূচির আওতাভুক্ত হয়নি এমন ২১৩টি গ্রামে আদর্শ সাক্ষর গ্রাম প্রকল্প অনুমোদন করেছেন যা পঞ্চায়েত সমিতি রূপায়িত করবে। এই কর্মসূচির অধীনে সংশ্লিষ্ট জেলাসমূহের ব্লক পিছু একটি গ্রামে যে-সব নারী-পুরুষের বয়স ৯ থেকে ৫০ বছরের মধ্যে তাদের ৬ মাসের মধ্যে সাক্ষর করে তোলা হবে এবং যারা সাক্ষরতা অর্জন করবেন তাদের সাক্ষরতা পত্র দেওয়া হবে। সাফল্যের সঙ্গে লক্ষ্যমাত্রা পূরণ করতে পারলে সংশ্লিষ্ট গ্রামে সাক্ষরোত্তর কেন্দ্র এবং সংযোগ সভা স্থাপন করে গ্রামটিকে পুরস্কৃত করা হবে।

বর্ধমান জেলায় সাক্ষরতা কর্মসূচির প্রথম পর্যায় সমাপ্ত হবার পর যাতে নবসাক্ষরগণ তাদের প্রাপ্ত শিক্ষা ধরে রাখতে পারেন তারজন্য বর্তমান বছর থেকেই গুরুত্ব দেওয়া হয়েছে। ১৯৯২-৯৩ সালে এইসব নবসাক্ষরদের লব্ধ শিক্ষার আরও উন্নতিকল্পে সাক্ষরোত্তর শিক্ষাকেন্দ্র খোলার ব্যবস্থা করা হবে। সাক্ষরতার সঙ্গে সঙ্গেই যাতে এইসব নবসাক্ষরগণ বিভিন্ন বিষয়ে জ্ঞান অর্জন করতে পারেন এবং বিবিধ গ্রামীণ উন্নয়ন কর্মসূচির মাধ্যমে স্বনিয়োগ কর্মসূচিতে আলোকপ্রাপ্ত হন তারজন্য একটি সুসংবদ্ধ স্কীম প্রণয়ন করা হচ্ছে।

**দৃশ্য-শ্রাব্য শাখা (অডিও-ভিস্যুয়াল সেকশন)**

সার্বিক সাক্ষরতার প্রচারাভিযানে এই দপ্তরের অধীন দৃশ্য-শ্রাব্য শাখার কেন্দ্রীয় ইউনিট সহ মোট ১৩টি সক্রিয় অংশগ্রহণ করছেন। উপযুক্ত ফ্লিম শো, ভিডিও শো ও পোস্টার মাধ্যমে নিরক্ষর মানুষকে উদ্বুদ্ধ করার জন্য এই শাখা কাজ করে যাচ্ছে।

**দৈহিক প্রতিবন্ধিদের জন্য শিক্ষা**

শারীরিক প্রতিবন্ধী ছেলেমেয়েদের শিক্ষার প্রতি আরও গুরুত্ব দেওয়ার জন্য এবং যে-সব বিদ্যালয়ের প্রতিবন্ধিদের জন্য শিক্ষার ব্যবস্থা আছে সেইসব বিদ্যালয়ের সুযোগ-সুবিধা বৃদ্ধি করার জন্য ১৯৯২-৯৩ সালের যোজনা বাজেটে পর্যাপ্ত অর্থ সংস্থানের ব্যবস্থা করা হয়েছে। ১৯৯০-৯১ সালে কলকাতা মূক ও বধির বিদ্যালয়কে অষ্টম শ্রেণী পর্যন্ত উন্নীত করা হয়েছে। রাজ্য সরকার ইতিমধ্যে দৃষ্টিহীনদের বিদ্যালয় (লাইট হাউস ফর দি ব্লাইণ্ড)-কে স্পনসর্ড করেছেন এবং পরিচালন-ব্যয় নির্বাহ করার জন্য অর্থ মঞ্জুর করেছেন। এছাড়া মূক ও বধির এবং দৃষ্টিহীনদের জন্য কয়েকটি বিদ্যালয়কে যেমন কলকাতা অন্ধ বিদ্যালয়, কলকাতা মূক ও বধির বিদ্যালয় প্রভৃতিকে তাদের উন্নয়ন ও পরিচালনার ব্যয় নির্বাহ করার জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে।

উত্তর ২৪-পরগনা ইছাপুর মূক ও বধির বিদ্যালয়, দার্জিলিং-এর স্যালভেশন আর্মির বধিরদের জন্য বিদ্যালয়, নর্থ বেঙ্গল ইনস্টিটিউট ফর দি হিয়ারিং হ্যান্ডিকেপ্ট, নৈহাটি অ্যাপেক্স অন্ধ বিদ্যালয় প্রভৃতি সংস্থাকে সরকার কর্তৃক স্পনসর্ড করার প্রস্তাব বিবেচনাধীন আছে।

বেহালার কলকাতা অন্ধ বিদ্যালয়, উত্তরপাড়ার দৃষ্টিহীনদের জন্য লুই ব্রেইল স্মৃতি বিদ্যালয় এবং পুরুলিয়ার মানভূম মূক-বধির বিদ্যাপীঠকে গৃহ নির্মাণের জন্য অর্থ মঞ্জুরির কথা সক্রিয়ভাবে বিবেচনা করা হচ্ছে।

১৯৯২-৯৩ সালে দক্ষিণ ২৪-পরগনার বজবজের অন্তর্গত অছিপুরে একটি মূক-বধির বিদ্যালয় স্থাপন করা, বেহালার কলকাতা অন্ধ প্রাঙ্গণে দৃষ্টিহীন বয়স্ক মহিলাদের জন্য একটি বৃত্তিমূলক শিক্ষণ কেন্দ্র স্থাপন এবং দক্ষিণ ২৪-পরগনার গংরফাতেও বয়স্ক মূক ও বধির ছেলেমেয়েদের জন্য অনুরূপ একটি বৃত্তিমূলক শিক্ষণ কেন্দ্র আরম্ভ করার প্রস্তাব সরকার বিবেচনা করছেন।

**প্রথা-বহির্ভূত শিক্ষা**

যে-সব ৯১৪ বছর বয়স্ক ছেলেমেয়ে বিদ্যালয়ে পড়ার সুযোগ পায়নি কিংবা বিদ্যালয়ে পড়া বন্ধ করে দিয়েছে নানা আর্থিক সামাজিক কারণে সারা পশ্চিমবঙ্গে ২২,৭১৮টি প্রথা-বহির্ভূত শিক্ষা কেন্দ্র আছে। এর মধ্যে ৬০০টি শুধুমাত্র মেয়েদের জন্য।

প্রথা-বহির্ভূত শিক্ষার কার্যক্রম (প্রোগ্রাম) ১৯৮৯-৯০ সালে নূতন করে পর্যালোচনা করা হয়। এর পূর্বে জেলা বিদ্যালয় পরিদর্শকদের (মাধ্যমিক শিক্ষা) মাধ্যমে এই শিক্ষা কার্যকর করা হত। পুনর্বিন্যাসের পরে গ্রামাঞ্চলে পঞ্চায়েত এবং শহরাঞ্চলে পৌরসভা এবং নোটিফায়েড অথরিটির মাধ্যমে এই প্রথা-বহির্ভূত শিক্ষা কার্যকর করা হয়েছে। যে-সব জেলায় সার্বিক সাক্ষরতার কর্মসূচি পালিত হচ্ছে সে-সব জেলায় ৯-১৪ বছর বয়স্ক ছেলেমেয়েদের ঐ প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে।

**সমাজকল্যাণ আবাস**

আর্থিক দিক থেকে অনগ্রসর এবং দুঃস্থ পরিবারের ৬-১৮ বছর বয়স্ক ছেলেমেয়েদের রক্ষণাবেক্ষণ এবং শিক্ষার সুযোগের জন্য এই রাজ্যে ১১টি সরকারি কল্যাণ আবাস আছে। দুটি ক্ষেত্র ছাড়া আর সব কল্যাণ আবাসের সঙ্গে ঐসব আবাসিক ছেলেমেয়েদের জন্য সরকারি জুনিয়র হাই স্কুল আছে। বাণীপুর রাষ্ট্রীয় কল্যাণ আবাসের আবাসিকদের জন্য সেখানে একটি সরকারি উচ্চ বিদ্যালয় আছে।

এছাড়া সারা রাজ্যে ৪৮টি সরকারি সাহায্যপ্রাপ্ত কল্যাণ আবাস আছে। এর মধ্যে ৭টি হল কেবলমাত্র ১৮ বছরের বেশি বয়সের দুঃস্থ ছেলেমেয়েদের জন্য। ছেলেমেয়েদের অপেক্ষাকৃত ভালভাবে প্রতিপালনের জন্য ১৯৯০-৯১ সাল থেকে মাথাপিছু মঞ্জুরি প্রতি মাসে ২৪০ টাকা করা হয়েছে এবং তদনুযায়ী কল্যাণ আবাসগুলিতে সরকার অর্থ প্রদান করে থাকেন।

**শ্রমিক বিদ্যাপীঠ**

এই দপ্তরের অধীন ভারত সরকারের অর্থানুকুল্যে কলকাতার উত্তরাঞ্চলে একটি শ্রমিক বিদ্যাপীঠ আছে। সেখানে শ্রমিক বা শ্রমিক পরিবারের ছেলেমেয়েদের বিবিধ বৃত্তিমূলক শিক্ষার ব্যবস্থা রয়েছে। এইসব প্রশিক্ষণ শ্রমিক পরিবারের ছেলেমেয়েদের স্বনির্ভর হতে সাহায্য করছে।

**গ্রন্থাগার পরিষেবা**

কেন্দ্রীয় গ্রন্থাগার, বিভিন্ন জেলা গ্রন্থাগার, মহকুমা ও শহরের গ্রন্থাগার, গ্রামীণ এবং প্রাথমিক ইউনিট গ্রন্থাগারগুলি নিয়ে রাজ্যে আড়াই হাজারেরও বেশি গ্রন্থাগারের যে নেটওয়ার্ক আছে তাকে সুসংবদ্ধ করে তোলা এবং সরকারি গ্রন্থাগার পরিষেবার গুণগত উন্নতিসাধনের.

জন্য প্রশাসনিক ও উন্নয়ন পরিকাঠামোকে বলিষ্ঠ এবং সাবলীল করে গড়ে তোলার উপর জোর দেওয়া হয়েছে। গ্রন্থপঞ্জিসংক্রান্ত পরিষেবার উন্নয়ন ও উন্নতিসাধন এবং গ্রন্থসমূহ ও সরকারি গ্রন্থাগার ব্যবস্থাধীন অঙ্গ গ্রন্থাগারগুলিতে অন্যান্য যে-সব সম্পদ আছে সেগুলির একাত্তবর্তী (ইউনিয়ন) গ্রন্থতালিকা প্রণয়ন ও রক্ষণাবেক্ষণের বিষয়টিও লক্ষ্য পথে রাখা হয়েছে।

জেলাগুলিতে গ্রন্থাগার পরিষেবা যাতে সুনিশ্চিতভাবে আরও ভাল করা যায় সেজন্য জেলা কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ রাখতে জেলাস্তরের আধিকারিকদের সঙ্গে নিয়মিতভাবে সভা করা হচ্ছে।

রাজ্য, জেলা ও অন্যান্য স্তরে নিয়মিতভাবে গ্রন্থমেলা সংগঠিত করা হচ্ছে এবং সেগুলির পৃষ্ঠপোষকতাও করা হচ্ছে। এই ধরনের মেলা ও অন্যান্য সমাজ সাংস্কৃতিক কাজকর্মের মাধ্যমে গ্রন্থাগার ব্যবস্থার গুরুত্বের প্রতি সদ্য সাক্ষরসহ জনসাধারণের মনোযোগ নিরন্তর আকর্ষণ করা হচ্ছে। যারা সদ্য সাক্ষর হয়েছেন তারা যাতে তাদের নবলব্ধ পঠন ও লিখন ক্ষমতা বজায় রাখতে পারেন ও তা আরও বাড়াতে পারেন সেই উদ্দেশ্যে সদ্য সাক্ষরদের জন্যে বিভিন্ন স্তরের গ্রন্থাগারগুলিকে সাহিত্য ও তৎসম্পর্কিত গ্রন্থাদি দিয়ে গড়ে তোলা হচ্ছে।

আগের বছরগুলির মতো এবছরেও ২০শে ডিসেম্বর গ্রন্থাগার দিবস পালন করা হয়। গ্রন্থাগার আন্দোলনে যারা আগ্রহী ও তার সঙ্গে জড়িত রয়েছেন এমন সব মানুষই এই শুভদিনটিতে সাক্ষরতা অভিযানের তাৎপর্য ও সেই সঙ্গে এই ধরনের অভিযানকে সফল করে তোলার ক্ষেত্রে গ্রন্থাগারগুলির ভূমিকাকে বিশেষভাবে তুলে ধরেছেন।

বিশ্ব গ্রন্থ বাজার সম্পর্কে আরও ভাল অভিজ্ঞতা অর্জনের জন্য পশ্চিমবঙ্গ সরকার রাজ্য পুস্তক পর্ষদের মাধ্যমে ১৯৯২ সালের ১লা থেকে ৯ই ফেব্রুয়ারি পর্যন্ত দিল্লিতে অনুষ্ঠিত বিশ্ব গ্রন্থমেলায় অংশ নেয়।

গ্রন্থাগারের পরিষেবা যাতে আরও ভাল হয় তা সুনিশ্চিত করার জন্য বিভিন্ন স্তরের পঞ্চায়েতিরাজ সংস্থার সদস্যদের সহযোগিতা ও সহায়তা নিয়ে গ্রন্থাগারগুলির পরিদর্শনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

গ্রন্থাগার কর্মীদের চাকরিগত অবস্থার উন্নতি ঘটানো হয়েছে এবং তার আরও উন্নতি ঘটানোর জন্য এখনও চেষ্টা চালানো হচ্ছে।

গ্রন্থাগারগুলিতে কর্মরত আধিকারিক ও কর্মীদের লক্ষ্যমুখি করার জন্য প্রশিক্ষণ এবং সেই সঙ্গে নবাগতদের প্রশিক্ষণ দেওয়া গ্রন্থাগার পরিষেবার একটি নিয়মিত কর্মসূচি।

১৯৯২-৯৩ সালে 'রাজ্যে গ্রন্থাগার পরিষেবার উন্নয়ন' বিষয়ের উপর একটি সেমিনারের আয়োজন করা হবে।

রাজ্য সরকারের সমস্ত বিভাগ যে-সব পত্রিকা ও সাময়িকপত্র প্রকাশ করে থাকে সেগুলি যেন তারা সমস্ত সরকারি গ্রন্থাগারে বিনামূল্যে সরবরাহ করে, সেজন্য একটি প্রস্তাব রাখা হয়েছে।

রাজ্য সরকার রারাসতে উত্তর ২৪-পরগনা জেলা গ্রন্থাগার ও বহরমপুরে মুর্শিদাবাদ জেলা গ্রন্থাগার নির্মাণকার্যের সঙ্গে কলকাতাতে রাজ্য কেন্দ্রীয় গ্রন্থাগার ভবন নির্মাণের কাজও হাতে নিয়েছেন। এই প্রসঙ্গে এটাও উল্লেখ করা যেতে পারে, বারাসতে ও বহরমপুরে ভবন নির্মাণের কাজে অনেকটা অগ্রগতি ঘটেছে বলে জানা গেছে, আর এ দু'টি গ্রন্থাগার ভবন নির্মাণের কাজ ১৯৯২ সালের মধ্যে শেষ হয়ে যাবে বলে আশা করা যায়।

**উপসংহার**

আমাদের স্থির বিশ্বাস আছে যে মাননীয় সভ্যগণের পঠনমূলক সমালোচনা এবং সক্রিয় সহায়তায় শিক্ষাক্ষেত্রে জনগণের আশা আকাঙ্ক্ষাকে পূরণ করতে আমরা সমর্থ হব। এই ক'টি কথা বলে সভার নিকট আমরা ব্যয়-বরাদ্দ মঞ্জুর করার আবেদন রাখছি।

**দাবী নং ৩১**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব রাখতে চাই যে, দাবি নং ৩১, মুখ্যখাত—"২২০৪—ক্রিড়া ও যুব কল্যাণ" বাহদ ২১,১৮,৭৮,০০০ টাকা (একুশ কোটি আঠারো লক্ষ আটাত্তর হাজার টাকা) (লেখানুদিত ৫,৩০,০০,০০০ (পাঁচ কোটি তিরিশ লক্ষ টাকা সহ) মাত্র ব্যয়-বরাদ্দ অনুমোদন করা হোক।

যে সকল খাতের জন্য এই ব্যয়-বরাদ্দের প্রস্তাব, সেগুলি হল ঃ

| | | |
|---|---|---|
| ১। যুব কল্যাণ শাখা | ঃ | ৬,৫৩,৬৯,০০০ টাকা |
| ২। ক্রিড়া শাখা | ঃ | ৫,৫৪,৭১,০০০ টাকা |
| ৩। জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী | ঃ | ৬,০৯,১৬,০০০ টাকা |
| ৪। শারীর শিক্ষা | ঃ | ১,৬৮,৭৯,০০০ টাকা |
| ৫। জাতীয় শৃঙ্খলা প্রকল্প এবং অন্যান্য ব্যয়সমূহ | ঃ | ১,৩২,৪৩,০০০ টাকা |
| | মোট | ২১,১৮,৭৮,০০০ টাকা |

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, যুব সম্প্রদায়ের শারীরিক, মানসিক, নৈতিক এবং অর্থনৈতিক উন্নয়নই এই বিভাগের লক্ষ্য। এই লক্ষ্য পূরণের জন্য যুব সম্প্রদায়কে ক্রিড়া ও অন্যান্য বাইরের নানা কাজে অন্তর্ভুক্ত করা প্রয়োজন, যাতে তারা একটি স্বাস্থ্য-কর পরিবেশ গড়ে তুলতে পারে। একই সঙ্গে বৈজ্ঞানিক মূল্যবোধ-সঞ্চারি কর্মসূচি গ্রহণ এবং কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির বাতাবরণে তাদের মানসিকতা লালিত হয়। এইভাবেই সুসংহত নাগরিক গড়ে তোলার প্রক্রিয়াটি এগিয়ে চলে।

এবারে আমি এই বিভাগের যুব কল্যাণ শাখা গৃহীত কিছু গুরুত্বপূর্ণ কর্মসূচির কথা বলতে চাই।

**বৈজ্ঞানিক সচেতনতা সৃষ্টি করা**

ব্লক ও জেলা স্তরে বিজ্ঞান মেলা ও প্রদর্শনী সংগঠিত করার কাজ অব্যাহত। এই জাতীয় প্রয়াস যুবসমাজের মধ্যে বিজ্ঞান বিষয়ে। অনুসন্ধানী মনোভাবকে জাগিয়ে তুলবে এবং বিজ্ঞানের সাম্প্রতিকতম অগ্রগতি বিষয়ে তাদের সচেতন করবে।

**পর্বতাভিযান ও অন্যান্য দুঃসাহসিক কার্যাবলি**

যুব সম্প্রদায়ের মধ্যে পর্বতাভিযান ও অন্যান্য দুঃসাহসিক কার্যাবলির প্রসারকল্পে এই বিভাগের অধীন 'ওয়েস্ট বেঙ্গল মাউন্টেনিয়রিং অ্যান্ড অ্যাডভেঞ্চার ফাউণ্ডেশন' বিভিন্ন কর্মসূচি গ্রহণ করে চলেছে। পর্বতাভিযান সংক্রান্ত প্রথম বার্ষিক স্মরক বক্তৃতাটি ফাউণ্ডেশনের উদ্যোগে অনুষ্ঠিত হয়। স্যার এডমণ্ড হিলারি প্রদত্ত বক্তৃতাটি ছিল রাধানাথ সিকদারের উদ্দেশে উৎসর্গীকৃত। ফরাসি অভিযাত্রী সিভ্যালিয়ার জাঁ দ্য অরগেক্স প্যারিস থেকে নৌকাযাত্রায় কলকাতা পৌছানো উপলক্ষে তার সম্মানে ফাউণ্ডেশন একটি অভ্যর্থনারও আয়োজন করে। ফাউণ্ডেশন মার্চ '৯২-এ বক্সা অরণ্য অঞ্চলে একটি ট্রেকিং উৎসবেরও আয়োজন করে। শুশুনিয়ায় একটি যুব আবাসের নির্মাণ সমাপ্তির পথে। শুশুনিয়া পাহাড়ে শৈলারোহণ শিক্ষাক্রম সংগঠনের ক্ষেত্রে এই যুব আবাস পশ্চিমবঙ্গের পর্বতাভিযান সংস্থাগুলির প্রভূত উপকারে আসবে।

**জাতীয় সংহতি**

এই প্রকল্পটি জাতীয় সংহতির প্রসারকল্পে রচিত।

**যুব ক্লাব/সংস্থাসমূহ**

আর্থ-সামাজিক কর্মকাণ্ডে উৎসাহদান ও প্রসারকল্পে বিভিন্ন যুব ক্লাবগুলিকে আর্থিক সহায়তা প্রদান করা হয়।

**রাজ্য যুব কেন্দ্র, মৌলালি, কলকাতা**

প্রেক্ষাগৃহ, যুব আবাস ও গ্রন্থাগার সমন্বিত রাজ্য যুব কেন্দ্র যুবসমাজের বহুমুখি কার্যাবলির একটি কেন্দ্র।

**যুব আবাস**

৯০০ শয্যাবিশিষ্ট সল্ট লেক স্টেডিয়ামের যুব আবাসটি সহ মোট ১৭টি যুব আবাস বর্তমানে চালু আছে। এগুলি যুব সম্প্রদায়ের সক্রিয় বিনোদনের কেন্দ্র।

**গ্রামীণ ক্রীড়া**

এই প্রকল্পের লক্ষ্য হল ক্রীড়া প্রশিক্ষণ কেন্দ্র গঠনের পাশাপাশি যুব ক্লাবগুলিকে ফুটবল, ভলিবল ও জিমন্যাস্টিকের নানা সরঞ্জাম সরবরাহ কার এবং খেলার মাঠের উন্নতি ঘটানো। খেলাধূলার ক্ষেত্রে যুবসমাজের আরও ব্যাপক অংশগ্রহণই এই প্রকল্পের উদ্দেশ্য।

**ব্লক তথ্য কেন্দ্র**

প্রতিটি ব্লক/পৌর যুবকরণে একটি করে তথ্য কেন্দ্র চালু আছে। প্রতিটি কেন্দ্রেই বৃহত্তর সমাজজীবনে প্রবেশের প্রস্তুতি গড়ে তোলার উপযোগী নানা বই, সংবাদপত্র, সাময়িকী প্রভৃতি নিয়মিত রাখা হয়।

**শিক্ষামূলক ভ্রমণ**

এই প্রকল্পের আওতায় স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীদের সরকারি ব্যয়ে শিক্ষামূলক ভ্রমণের পরিকল্পনা গ্রহণে উদ্বুদ্ধ করা হয় যাতে তাদের মনের প্রসার ঘটে এবং এরই ফলশ্রুতিতে তাদের মানবিক সম্পদের উৎকর্ষও সাধিত হয়।

**বৃত্তিমূলক শিক্ষা**

যুবসমাজের মধ্যে স্ব-নিযুক্তি এবং গোষ্ঠী-নিযুক্তির ব্যবস্থা করার লক্ষ্যে ব্লক ও জেলাস্তরে এই বিভাগ কর্তৃক বৃত্তিমূলক শিক্ষার পাঠক্রম পরিচালিত হয়। সকল সীমাবদ্ধতার মধ্যেও এই জাতীয় কার্যক্রমগুলিতে কর্মহীন যুবক-যুবতিদের ব্যাপক অংশগ্রহণ ঘটে।

এখন আমি গত আর্থিক বছর ১৯৯১-৯২-র এই রাজ্যে খেলাধূলার উন্নতিকল্পে সরকার কর্তৃক যে সকল গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে, সেগুলির বিবরণ দিতে চাই ;—

১। কয়েকটি নির্দিষ্ট স্টেডিয়ামের নির্মাণ সমাপ্ত করার উপর জোর দেওয়ার মধ্য দিয়ে গ্রমীণ এলাকায় খেলাধূলার আন্তরকাঠামো গড়ে তোলার সরকারি নীতিকে অব্যাহত রাখা হয়েছে।

স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়ার সহযোগিতায় 'স্পোর্টস প্রোজেক্ট ডেভেলপমেন্ট এরিয়া স্কীম'গুলির সুবিধা লাভের জন্য পদক্ষেপ গ্রহণ করা হয়েছে।

বিভিন্ন ধরনের ক্রীড়া প্রতিযোগিতার আয়োজন করা ও তা সাফল্যের সঙ্গে পরিচালনা করার জন্য অনুদান দেওয়ার সরকারি নীতি এই বছরেও চালু ছিল।

অতীতের পনের জন জাতীয় ও আন্তর্জাতিক স্তরের ক্রীড়া ব্যক্তিত্ব অথবা তাদের পরিবারবর্গকে ২৫০ টাকা করে আর্থিক সহায়তাদানের প্রকল্পটিও গত আর্থিক বছরে চালু ছিল।

২। **পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ**

পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ হল ক্রিড়া ও যুবকল্যাণ বিভাগের সর্বোচ্চ উপদেষ্টামণ্ডলী যা জেল ক্রীড়া পর্ষদ, রাজ্য ও জেলা ক্রীড়া সমিতির মতো সহায়ক সংগঠনগুলির মাধ্যমে এই রাজ্যের খেলাধূলার উন্নতিকল্পে নানাবিধ প্রকল্প রচনা করে। পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ কলকাতায় তাদের যে তিনটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র—(১) ক্ষুদিরাম অনুশীলন কেন্দ্র, (২) কলকাতা ময়দান এবং (৩) সুভাষ সরোবর সুইমিং পুল—সেগুলি সবই আগের মতোই পরিচালনা করেছে। বিভিন্ন ইন্ডোর ও আউটডোর খেলার ক্ষেত্রেও আগের মতোই প্রশিক্ষণ দেওয়া হয়েছে। হাওড়া, হুগলি, বর্ধমান, কলকাতা এবং উত্তর ২৪-পরগনায় ভলিবলের পাঁচটি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্রও পর্ষদ পরিচালনা করে।

স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়া পরিকল্পিত জাতীয় ক্রীড়া প্রতিভা প্রতিযোগিতা—১৯৯১-এও পর্ষদ অংশগ্রহণ করেছে। ১৯৮৫-তে, এই প্রকল্প চালু হবার পর থেকেই পশ্চিমবঙ্গ অংশগ্রহণকারি রাজ্যগুলির মধ্যে অগ্রণীর ভূমিকা নিয়ে এসেছে। এ বছরের নির্বাচিত প্রতিভার চূড়ান্ত তালিকা স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়ার কাছ থেকে এখনও এসে পৌছয়নি।

জাতীয় স্তরের প্রতিযোগিতাগুলিতে অংশগ্রহণকারি ৭৫ জন সম্ভাবনাময় ছেলেমেয়ের প্রত্যেককে ৭৫ টাকার বৃত্তিদানের প্রকল্পটিও পর্ষদ চালু রেখেছে। মেয়েদের সারা ভারত গ্রামীণ ক্রীড়া প্রতিযোগিতা ও ক্রীড়া উৎসবেও জিমনাস্টিক, খো-খো এবং সাঁতারের বিভাগে পশ্চিমবঙ্গের দল ভালোই নৈপুণ্য দেখিয়েছে। উপরের বিভাগগুলিতে সার্বিক নৈপুণ্যের কারণে পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ ১৯৯১-৯২ সালের চ্যাম্পিয়নের ট্রফিটি লাভ করেছে। আগের বছরগুলি মতো এ বছরও পর্ষদ গত ২০ আগস্ট ১৯৯১ তারিখে কিংবদন্তী ফুটবল খেলোয়াড় গোষ্ঠ পালের জন্মবার্ষিকী উদ্‌যাপন করেছে।

উপরি উল্লিখিত কার্যাবলি ছাড়াও পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ ক্রীড়া দক্ষতার মানোন্নয়ন ঘটাতে তৃণমূল স্তরে প্রতিভার উন্নয়নকল্পের "দীর্ঘমেয়াদি অনাবাসিক প্রশিক্ষণ প্রকল্প" নামের যে কর্মসূচিটি গ্রহণ করেছে। সেটিও চালু ছিল। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার ৩৩টি স্কুলকে এই প্রকল্পের আওতায় নিয়ে আসা হয়েছে। প্রতি বছর প্রত্যেক স্কুলের ১০-১৪ বছর বয়ঃসীমার মধ্যে ৩০ জন করে ছাত্র-ছাত্রী বিভিন্ন বিভাগে বিশিষ্ট ক্রীড়াবিদদের তত্ত্বাবধানে সুপরিকল্পিত প্রশিক্ষণ লাভ করেছে। এই ৩৩টি স্কুলের মধ্যে ২৪টিতে ফুটবল, ৫টিতে ভলিবল এবং ৪টিতে সাঁতারের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

২২ ফেব্রুয়ারি, ১৯৯২ তারিখটি যথাযোগ্য মর্যাদার সঙ্গে 'ক্রীড়াদিবস' রূপে পালিত হয়। খেলাধূলার ক্ষেত্রে নৈপুণ্য প্রদর্শনকারি ২৭ জনকে প্রশংসাপত্র ও অন্যান্য পুরস্কার দিয়ে সম্মানিত করা হয়।

### ৩। শারীর শিক্ষা

স্কুলগুলিতে শারীর শিক্ষার সুবিধাগুলি যাতে আরও বাড়ানো যায়, সে ব্যাপারে বিশেষ গুরুত্ব প্রদান করা হয়েছে। এই উদ্দেশ্যকে সামনে রেখে পশ্চিমবঙ্গ সরকারের শারীর শিক্ষা অধিকার প্রতি বছর বিদ্যালয় স্তরে জাতীয় স্কুল ক্রীড়া, সুব্রত মুখার্জি কাপ ফুটবল প্রতিযোগিতা, সি. কে. নাইডু ক্রিকেট প্রতিযোগিতা, জুনিয়র নেহরু হকি প্রতিযোগিতা প্রভৃতি সব ধরনের খেলাধূলার আয়োজন করে। যে সকল সংস্থার সহায়তায় এগুলি অনুষ্ঠিত হতে পারে, সেগুলি হল 'ওয়েস্ট বেঙ্গল স্কুল স্পোর্টস অ্যাশোসিয়েশন', 'ডিস্ট্রিক্ট স্কুল স্পোর্টস অ্যাশোসিয়েশন', 'সাব-ডিভিশনাল স্কুল স্পোর্টস অ্যাশোসিয়েশন', 'ডিস্ট্রিক্ট স্পোর্টস কাউন্সিল', পঞ্চায়েত প্রভৃতি।

জাতীয় স্তরের প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গের ছেলেমেয়েদের ফল অত্যন্ত উৎসাহব্যঞ্জক। ভারতীয় স্কুল গেমস ফেডারেশন আয়োজিত ১৯৯১-৯২ সালের প্রায় সবক'টি জাতীয় প্রতিযোগিতায় পশ্চিমবঙ্গ সর্বোচ্চ স্থান অধিকার করেছে।

স্পোর্টস অথরিটি অফ ইণ্ডিয়া পরিচালিত গণ-শারীর শিক্ষা প্রকল্পের অধীনে ৩০০ স্কুলশিক্ষক "ভারতীয়ম" শীর্ষক প্রশিক্ষণ নিয়ে সেটি অন্যান্য স্কুলশিক্ষকদের শেখানোর কাজে ব্যবহার করছেন।

শারীর শিক্ষা অধিকারের এন. এফ. সি. শাখা ও রাজ্য শারীর শিক্ষা প্রশিক্ষকদের (পূর্বতন জাতীয় শৃঙ্খলা প্রকল্পের প্রশিক্ষকগণ) দেখাশোনা করেছেন।

**৪। জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী**

জাতীয় সমর শিক্ষার্থী বাহিনী হল একটি দেশব্যাপী সংগঠন। এই সংগঠনের পশ্চিমবঙ্গ শাখা একটি সুসংগঠিত এবং উপযুক্ত বাহিনীর জন্য প্রশংসার দাবিদার। স্থল, নৌ এবং বিমান—এই তিন বাহিনীরই সেনা আধিকারিগণ এই রাজ্যে স্কুল-কলেজের অল্পবয়সী ছেলেমেয়েদের সামরিক প্রশিক্ষণ প্রদানের কাজে নিযুক্ত আছেন। রাজ্যের ৬টি এন. সি. সি. গ্রুপ কেন্দ্রীয় কার্যালয় সহ এন. সি. সি. ইউনিট অফিসগুলিকে যথাযথভাবে পরিচালনা করতে কর্মী ও পরিকাঠামো রাজ্য সরকারই সরবরাহ করে। বেশ কিছু সংখ্যক শিক্ষার্থী বিদেশে ভারতের প্রতিনিধিত্ব করার জন্য নির্বাচিত হয়েছেন। আমাদের রাজ্যের শিক্ষার্থিদের অসামান্য নৈপুণ্য বিভিন্ন এন. সি. সি. প্রতিযোগিতায় সর্বোচ্চ স্থানটি অর্জন করতে তাদের সাহায্য করেছে। প্রশিক্ষণের আয়োজন করা ছাড়াও শিক্ষার্থিদের উৎসাহিত করার লক্ষ্যে শিক্ষা শিবির, ট্রেকিং, দুঃসাহসিক কার্যাবলি, পর্বতাভিযান, সমাজ সেবা প্রভৃতি কার্যাবলিও এন. সি. সি. গ্রহণ করেছে। গত বছর এই রাজ্যের শিক্ষার্থীগণ জাতীয় সংহতি প্রকল্পের ক্ষেত্রেও তাদের পারদর্শিতার স্বাক্ষর রেখেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ক'টি কথা বলে আমি আমার দাবিটি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**দাবী নং ৩২, ৩৩ এবং ৩৪**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে, আমি প্রস্তাব করছি যে ৩২নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে)" এবং "৪২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য ব্যতিরেকে) সম্পর্কে মূলধন বিনিয়োগ" বাবদ ব্যয়নির্বাহের জন্য ৩৪৩,১০,০৬,০০০ (তিনশত তেতাল্লিশ কোটি দশলক্ষ ছয় হাজার) টাকা এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ৮৫,৭৯,০০,০০০ (পঁচাশি কোটি উনআশি লক্ষ) টাকা সমেত মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে, আমি আরও প্রস্তাব করছি যে, ৩৩নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য)" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৬২,১৭,২৯,০০০ (বাষট্টি কোটি সতের লক্ষ উনত্রিশ হাজার) টাকা এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরিকৃত মোট বরাদ্দ ১৫,৫৫,০০,০০০ (পনেরো কোটি পঞ্চান্ন লক্ষ) টাকা সমেত মঞ্জুর করা হোক।

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে, আমি আরও প্রস্তাব করছি যে, ৩৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২২১১—পরিবার-কল্যাণ" বাবদ ব্যয় নির্বাহের জন্য ৫৯,৫৯,৬৯,০০০ (উনষাট কোটি উনযাট লক্ষ উনসত্তর হাজার) টাকা এ বছরের ভোট-অন-অ্যাকাউন্ট মাধ্যমে ইতিমধ্যে মঞ্জুরীকৃত মোট বরাদ্দ ১৪,৯০,০০,০০০ (চোদ্দ কোটি নব্বই লক্ষ) টাকা সমেত মজুর করা হোক।

মহাশয়, এই মহিমাণ্ডিত প্রতিষ্ঠানের কাছে এই সরকারের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের কার্যাবলির সারসংকলন পেশ করার সুযোগ আবার আমি পেয়েছি।

কিন্তু তা শুরু করার আগে, আমি স্বাস্থ্য বিষয়ে আমাদের ধ্যানধারণার ভিত্তিসমূহ সংক্ষেপে বলতে চাই। প্রথমত, স্বাস্থ্য বলতে কেবলমাত্র রোগের অনুপস্থিতি বোঝায় না। দৈহিক, মানসিক, পারিপার্শ্বিক এবং সামাজিক সুস্থতার সমন্বয়ই স্বাস্থ্যের লক্ষণ্য দ্বিতীয়ত, মানবজাতির সমগ্র সামাজিক, অর্থনৈতিক এবং সাংস্কৃতিক অবস্থা সমূহকে উপেক্ষা করে স্বাস্থ্য সুনিশ্চিত করার চূড়ান্ত লক্ষ্যে পৌঁছানো যায় না। তৃতীয়ত, আমাদের মতো দরিদ্র দেশে জনসাধারণের রুগ্ন স্বাস্থ্যের কারণ হাসপাতালের অভাব নয়—তা হল অপুষ্টি, নিম্নমানের জীবন ধারণ প্রণালী, নিম্নমানের বাসস্থান, বিশুদ্ধ পানীয় জলের অভাব এবং শিক্ষাহীনতা। চতুর্থত, বিভিন্ন পরীক্ষা-নিরীক্ষার দ্বারা প্রমাণিত হয়েছে যে, অধিকাংশ রোগ প্রতিরোধ ক্ষমতার অভাবে সৃষ্টি হয় এবং ঔষুধের প্রচার এবং চিকিৎসার সঙ্গে যুক্ত বিভিন্ন ব্যক্তির পৃষ্ঠপোষকতা, বিশাল অপ্রোজনীয়, জটিল, মূল্যবান ও অপচয়মূলক পরীক্ষা-নিরীক্ষা ও চিকিৎসার পরিবেশ সৃষ্টি করেছে। বাস্তবিকই প্রায় সমস্ত রোগই সারিয়ে তোলা যায় পুঙ্খানুপুঙ্খ পরীক্ষা-নিরীক্ষার দ্বারা, সরল রোগ নিরুপণ পদ্ধতির মাধ্যমে এবং স্বল্পসংখ্যক ওষুধের উপযুক্ত প্রয়োগের দ্বারা। ষষ্ঠত, এবং শেষত, জনসাধারণের স্বতঃস্ফূর্ত অংশ গ্রহণ সুনিশ্চিত করতে না পারলে কোনও ক্ষেত্রেই অগ্রগতি ঘটতে পারে না। অজ্ঞ জনসাধারণের উপর আরোপিত কর্মসূচিও কখনও সফল হতে পারে না।

উপরোক্ত বিষয়গুলি স্মরণে রেখে, এই সরকার স্বাস্থ্য বিষয়ক সব কর্মসূচিতেই জনসাধারণের অংশ গ্রহণ সুনিশ্চিত করতে চায়। তাই চিকিৎসার শিক্ষা প্রতিষ্ঠান থেকে উপস্বাস্থ্য কেন্দ্র পর্যন্ত বিস্তৃত স্বাস্থ্য পরিচর্যা বিষয়ক কার্যাবলি দেখাশোনা করার জন্য জনপ্রতিনিধিদের নিয়ে বিভিন্ন কর্মসমিতি গঠন করা হয়েছে। জনসাধারণের জীবনযাত্রার মান উন্নয়ন—এই কঠিন সমস্যাটির বাস্তব সমাধানে এই সরকার একটি সামগ্রিক লক্ষ্য নিয়েই এগোতে চান। এই লক্ষ্য নিয়ে জমি বণ্টন ব্যবস্থার পুনর্বিন্যাস করা হয়েছে। তার ফলে ভূমিহীন কৃষিজীবী এবং প্রান্তিক চাষীরা, বিশেষত তফসিলি জাতি ও আদিবাসী ও অর্থনৈতিক দিক দিয়ে অনগ্রসর ব্যক্তিরা জমি পেয়েছেন। অতীতের এই সব বঞ্চিত শ্রেণীর লোকেরাই এখন ৭১ শতাংশ চাষযোগ্য জমির কর্তৃত্বে আছেন।

মহাশয়,

গত আর্থিক বৎসরে (১৯৯১-৯২) বাজেট প্রসঙ্গে আমি যে বক্তব্য রেখেছিলাম তাতে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের মনোযোগ আকর্ষণ করেছিলাম স্বাস্থ্যসেবা সংক্রান্ত মূল কর্তব্যগুলির প্রতি। সেগুলি হচ্ছে ঃ

(ক) স্বাস্থ্যসেবার বিষয়ে জনসাধারণের ভ্রান্ত ধারণার অবসান ঘটানো ;

(খ) সামাজিক ন্যায়ের উপর নির্ভরশীল স্বাস্থ্যসেবার নিবারণমূলক দিকগুলির উপর গুরুত্ব আরোপ করার ব্যাপারে জনগণকে বোঝানো ;

(গ) রোগনির্ণয় ও চিকিৎসায় অতি উন্নত পদ্ধতিগুলির যুক্তিভিত্তিক বিচার ও ব্যবহার এবং

(ঘ) স্বাস্থ্যসেবার বর্তমান পরিকাঠামোটির সুব্যবহার জনসাধারণকে যুক্ত করা।

এই বৎসর আমি একটি অতি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সংবিধানে স্বাস্থ্য রাজ্যের আওতাভুক্ত বিষয়। কিন্তু নিজ সামাজিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিক স্বাস্থ্যের অনুকূল স্বাস্থ্যসেবার পরিকল্পনা ও তার রূপায়ণে রাজ্যের বস্তুত কোনও স্বাধীনতা নেই।

স্বাস্থ্যসেবা, চিকিৎসাশাস্ত্র শিক্ষণ ও ভেষজ সংক্রান্ত জাতীয় নীতি নির্ধারণ করে কেন্দ্রীয় সরকার। অনেক বিশেষজ্ঞের মতে এই নীতিগুলিতে অনেক পরস্পর বিরোধী বস্তু আছে। এবং এইগুলি দেশবাসীর মধ্যে যারা নীতিগুলির লক্ষ্য তাদের উপকারে আসে না। এই নীতিগুলি রচিত হয় এবং রূপায়িত হয় উপর থেকে নিচে এবং জনগণের উপর আমলাতান্ত্রিক উপায়ে এগুলি চাপিয়ে দেওয়া হয়। জনগণের মতামত কখনও চাওয়া হয় না। কাজেই জনসাধারণের অংশগ্রহণের প্রশ্নটি কল্পনারাজ্যেই থেকে যায়। জাতীয় কার্যসূচি রূপায়ণের জন্য রাজ্যগুলিকে ধরাবাঁধা নির্দেশের গণ্ডির মধ্যে কাজ করতে হয়। এবং রাজ্যের নিজ প্রয়োজনে এর কোনও পরিবর্তনের স্বাধীনতা থাকে না। এ ধরনের নির্দেশের ফলে রাজ্য সরকার এক বিশাল পরিকাঠামো প্রস্তুত করতে বাধ্য হয়েছেন। এর সঙ্গে স্বাভাবিক নিয়মেই যুক্ত হয়েছে এক মাথাভারি প্রশাসন। ফলে এ রাজ্যের স্বাস্থ্য খাতে ব্যয়ের শতকরা ৬৩ ভাগই ব্যয়িত হয় শুধু কর্মীদের বেতন দিতেই।

অতি গুরুত্বপূর্ণ ন্যূনতম প্রয়োজন কার্যসূচি (M. N. P.) শেষ পর্যন্ত হয়ে দাঁড়িয়েছে রাজ্যগুলির বোঝা। ব্যয় ও লাভের অনুপাতের ভিত্তিতে এই কার্যসূচিকে কখনই বিচার করা হয়নি। এম. এন. পি.-র আওতায় আছে স্বাস্থ্য উপ-কেন্দ্রে, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং তদুপরি গ্রামীণ হাসপাতাল বা গোষ্ঠী স্বাস্থ্যকেন্দ্র। উপকেন্দ্র হওয়ার কথা সাধারণভাবে প্রতি ৫ হাজার লোকের জন্য এবং দুর্গমস্থানে প্রতি ৩ হাজার লোকের জন্য একটি করে। পরিকল্পনাটি স্বাস্থ্যসেবার একটি অতি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারত, কিন্তু কেন্দ্রীয় সরকার নির্ধারিত প্রশিক্ষণ এবং প্রতি উপকেন্দ্রের জন্য পাকাবাড়ি তৈরির নির্দেশ এর মূলে কুঠারঘাত করেছে। এই পরিকল্পনা অনুযায়ী চললে এ রাজ্যে ১৫/১৬ হাজার স্থায়ী কেন্দ্র স্থাপন করতে হবে (এখন আছে মোটামুটিভাবে ৯ হাজার)। কেন্দ্রীয় নির্দেশ অনুসারে প্রতি ৩০ হাজার লোকসংখ্যার জন্য একটি নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হওয়ার কথা, যাতে থাকবে ২/৩ জন নার্স, একজন ডাক্তার এবং ৬-১০ জন অন্যান্য কর্মী এবং পুরো ব্যাপারটি রাজ্যের উপর একটি বাড়তি বোঝা হয়ে উঠবে। কালক্রমে আমাদের রাজ্যে ২ হাজারটি প্রাথমিক কেন্দ্র এবং ৩৪৪টি সমষ্টি স্বাস্থ্যকেন্দ্র গড়ে উঠার কথা। পরিকল্পনাকালে কেন্দ্রীয় সরকার আংশিক আর্থিক সাহায্য করবেন ঠিকই কিন্তু ৫ বৎসর পরে পুরো খরচ রাজ্যেকে বহন করতে হবে, এমনকি ভবনগুলির সাধারণ রক্ষণাবেক্ষণের খরচও।

নতুন ধরনের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের পরিকল্পনাটি জনসাধারণের প্রত্যাশা পূরণ করতে পারেনি। জনসাধারণ এই পরিকল্পনা সম্বন্ধে হতাশ, কারণ এই স্বাস্থ্যকেন্দ্রগুলি কখনও সম্পূর্ণ কার্যকর হওয়ার নয় এবং এমন কোনও নিশ্চয়তাও নেই যে এখানে ডাক্তার কাজের অভাবে অলস বসে থাকবেন না কিংবা জনস্বাস্থ্যের ক্ষেত্রে অসুবিধার কারণ হবে না (এ প্রসঙ্গে প্রথম স্বাস্থ্যকমিটির প্রতিবেদন ও চিকিৎসা শিক্ষা সংক্রান্ত বিষয় কমিটির প্রতিবেদন দ্রষ্টব্য)। সমষ্টি স্বাস্থ্যকেন্দ্রের পরিকল্পনাও বাস্তবানুগ নয়। কেন্দ্রীয় সরকার চাইছেন, প্রতি সমষ্টি স্বাস্থ্যকেন্দ্রে

তিরিশটি শয্যা থাকবে আর থাকবে আটজন নার্স এবং আটজন ডাক্তার, যাদের মধ্যে পাঁচজন হবেন বিশেষজ্ঞ, একজন জনস্বাস্থ্যের কাজে নিযুক্ত, একজন অন্যবিধ চিকিৎসায় পারদর্শী এবং মাত্র একজন থাকবেন সাধারণ কাজের জন্য নিযুক্ত মেডিক্যাল অফিসার। স্বাস্থ্য ও পরিবার কল্যাণ সংক্রান্ত বিষয় কমিটি মত দিয়েছেন যে, অ-কার্যকর উপস্বাস্থ্য কেন্দ্রগুলিতে (যাদের বর্তমানে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আখ্যা দেওয়া হয়েছে) কেবল, বহির্বিভাগ রাখা হোক এবং সমষ্টি স্বাস্থ্যকেন্দ্র ও ব্লকস্তরের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে রোগ-নিরাময় সেবা আরও শক্তিশালী করা হোক।

এইসকল সমস্যাগুলি আমি কেন্দ্রীয় স্বাস্থ্য কাউন্সিলে তুলেছি, কিন্তু আমাদের দাবিগুলির সপক্ষে জোরালো আন্দোলন গড়ে না উঠলে, কেন্দ্রীয় সরকার কোনও গুরুত্বই দেবেন না।

মহাশয়, স্বাস্থ্যদপ্তরের কাজের বিষয়ে আমার প্রতিবেদন উপস্থাপনের আগে আমি আপনার মাধ্যমে বিভিন্ন মতবাদে বিশ্বাসী রাজনৈতিক দলের নেতাদের সামনে এই আবেদন রাখছি যে স্বাস্থ্যসেবা এমন একটি বিষয়, যেখানে যথাযথ দৃষ্টিভঙ্গি নিয়ে জনসাধারণের কষ্টলাঘবের উদ্দেশ্যে সকল রাজনৈতিক দলই একত্রে কাজ করতে পারেন। সুস্থ জাতি-গঠনের লক্ষ্য নিয়ে সংঘবদ্ধ স্বাস্থ্য আন্দোলনে আমরা সকলেই অংশিদার হতে পারি।

বামফ্রন্ট সরকার স্বাস্থ্য দপ্তরের কাজের বিকেন্দ্রীকরণ এবং তার গণতান্ত্রিক রূপদানের জন্য রাজ্যস্তর থেকে শুরু করে গ্রাম-পঞ্চায়েতের তৃণমূলস্তর পর্যন্ত নানাধরনের কমিটি গঠন করেছেন। পঞ্চায়েতের সংযোগ এবং অংশগ্রহণ সবে শুরু হয়েছে এবং তা যতদূর সম্ভব বাড়াতে হবে। এই বিশাল পরিকাঠামোকে পূর্ণ কর্তৃত্বের সঙ্গে নিপুণভাবে কার্যকর করতে হলে পঞ্চায়েত এবং স্বাস্থ্য দপ্তরের মধ্যে নিবিড় সংযোগ থাকা দরকার। স্বাস্থ্য সমস্যা মূলত শুধু প্রশাসনিক সমস্যাই নয় এটি স্বাস্থ্য পরিচর্যা বিষয়ে যথাযথ চিন্তনের সমস্যা।

অবশেষে আমি উল্লেখ করতে চাই যে, ভেষজের অপ্রতুলতা, কেন্দ্রের ভ্রান্ত ভেষজ-নীতি এবং হাতি কমিটির সুপারিশগুলি রূপায়ণে ব্যর্থতার ফলে স্বাস্থ্য পরিচর্যা বিষয়টি এক বিশাল সমস্যার সম্মুখীন। কেন্দ্রীয় সরকারের সাম্প্রতিক শিল্পনীতি যা বহুজাতিক সংস্থাগুলিকে ভারতের বাজার দখল করতে উৎসাহিত করেছে এবং যা ভ্রান্ত দৃষ্টিকোণ থেকে জনমতকে প্রভাবিত করতে চেয়েছে, ভেষজ-পরিস্থিতিতেও তার অশুভ ছায়াপাত অনিবার্য। চিকিৎসকদের উপর এদের প্রভাব ক্রমশ জনস্বার্থের পরিপন্থী হয়ে উঠবে। সব রাজ্যনৈতিক দলের এক যৌথ ও শক্তিশালী স্বাস্থ্য আন্দোলনই জাতিকে আসন্ন এই বিপদ থেকে রক্ষা করতে পারে।

মহাশয়, স্বাস্থ্যবিষয়ে আমাদের মূল চিন্তার ধারা, আমাদের আশঙ্কা ও আমাদের শক্তি সম্বন্ধে আলোচনার পর এখন আমি স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের কাজের একটি বিবরণী পেশ করছি। আমি উল্লেখ করতে চাই যে, যে লক্ষ্যণগুলো যে কোনও দেশে জীবনের সুস্থ সত্তাটির পরিচয় বহন করে, তাদের মধ্যে দুটি হচ্ছে স্বাস্থ্য সম্বন্ধীয়-জন্মলগ্নে নিশ্চিত পরমায়ুর প্রত্যাশা এবং শিশুমৃত্যু হারের হ্রাস। যদিও এই দুটি ব্যাপারে ভারতের অন্যান্য রাজ্যের চেয়ে আমাদের এই রাজ্যের অবস্থান অনেক ভাল, তবুও আত্মতুষ্টির অবকাশ নেই। "২০০০ সালের মধ্যে সকলের জন্য স্বাস্থ্য" এই লক্ষ্যে উপনীত হওয়ার সিদ্ধান্ত আমরা নিয়েছি। বাস্তব অর্থে এটা হবে এমন অবস্থা যাতে থাকবে মানুষের আয়ুষ্কালের প্রত্যাশিত গড় ৬০ বৎসর,

শিশুমৃত্যুর হার প্রতি হাজারে ৬০ জনেরও কম স্বাভাবিক জন্মহার ২১ জন, সকল সন্তান-সম্ভবা জননীর জন্য রোগ প্রতিরোধ ব্যবস্থা এবং যে সব রোগ সচরাচর বহু মূল্যবান জীবনে যবনিকা টেনে দেয় তাদের বিরুদ্ধে শিশুদেহে উপযুক্ত প্রতিরোধ গড়ে তোলা। এই সরকার প্রাথমিক স্বাস্থ্য পরিচর্যার প্রসার, পরিবার কল্যাণ ও সীমিত পরিবারের আদর্শের বিষয়ে জনশিক্ষা প্রদান এবং মাতৃমঙ্গল ও শিশু স্বাস্থ্য পরিষেবা কর্মসূচির উপর বিশেষ গুরুত্ব দিয়েছেন। কাজের গুরুত্ব নিরাময়মূলক ব্যবস্থার চেয়ে নিবারণমূলক ব্যবস্থার ও স্বাস্থ্য পরিচর্যার উৎকর্ষ সাধনের দিকে এবং উন্নত স্বাস্থ্য পরিকাঠামোটিকে আরও ব্যাপক করার চেয়ে আরও সুসংহত করার দিকে সরিয়ে আনার প্রচেষ্টা চালানো হচ্ছে। এই প্রথম সরকার রাজ্যের একটি স্বাস্থ্যনীতি রচনায় প্রবৃত্ত হয়েছেন। নীতিটি জাতীয় নির্দেশিকার সাথে সামঞ্জস্য রেখে রচনা করতে হবে। কিন্তু এই সীমাবদ্ধতার মধ্যেও রাজ্য সরকারের উদ্দেশ্য প্রতিফলিত হবে।

প্রাথমিক স্বাস্থ্য পরিচর্যা ঃ

এই রাজ্যে প্রাথমিক স্বাস্থ্য পরিচর্যা সর্বভারতীয় ছক অনুযায়ী ত্রিস্তর পদ্ধতিতে পরিচালিত—সর্বনিম্নে উপকেন্দ্রতার উপরে প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র এবং সবার উপরে গ্রামীণ হাসপাতাল (সমষ্টিতে স্বাস্থ্যকেন্দ্র বলেও অভিহিত)। বর্তমানে আমাদের ৮,২২৬ উপকেন্দ্র, ১২৪৮টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং ১৪৫টি গ্রামীণ হাসপাতাল (গ্রামীণ জনসাধারণের জন্য নির্মিত ৬০টি হাসপাতাল সমেত) আছে। অতি সম্প্রতি মেদিনীপর জেলার বীরসিংহ গ্রামে ৩১ লক্ষ টাকা ব্যয়ে ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর প্রাথমিক কেন্দ্রটির পূনর্নির্মাণ কার্য মঞ্জুর করা হয়েছে। স্বাস্থ্যকেন্দ্রগুলির সংখ্যা স্বাভাবিক কারণেই উল্লেখযোগ্য ভাবে বৃদ্ধি পায়। তা সত্ত্বেও এই রাজ্যে স্বাস্থ্য পরিচর্যার পরিকাঠামোর বিস্তার না ঘটিয়ে তার সংহত রূপ দেওয়ার জন্য গুরুত্ব দেওয়া হয়েছে। এই সংহতিকরণের উপর নজর দিলে আমরা আশা করি আমাদের এই ব্যাপক পরিকাঠামো (যা অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের বৈশিষ্ট্য) থেকে আরও অনেক সুফল পেতে পারি। ১৯৮৫ সালে এই রাজ্যে একটি বহুমুখি স্বাস্থ্য কর্মসূচি প্রবর্তিত হয়েছে। পূর্বেকার স্বাস্থ্য কর্মীদের এই কর্মসূচিতে যুক্ত করে গড়ে তোলা হয়েছে। ১৯৮৭ সালে বৃত্তির মাধ্যমে শিক্ষাকেন্দ্র তিনটি (৩টি) এর একটি প্রাক-নিযুক্তি শিক্ষণের কার্যক্রম শুরু করা হয়েছিল। পরবর্তীকালে আরও দুইটি শিক্ষাকেন্দ্র যথা কল্যাণী ও বর্দ্ধমান গ্রামীণ প্রশিক্ষণ কেন্দ্র এই কর্মসূচিতে যোগ দেয়। বর্তমানে এই পাঁচটি শিক্ষাকেন্দ্র একই সঙ্গে তিনশ জন শিক্ষার্থীকে শিক্ষা দিতে পারে। এই সব প্রচেষ্টার ফলে ৯১২০ জন পুরুষ বহুমুখি স্বাস্থ্যকর্মী, ৮২৬ জন মহিলা বহুমুখি স্বাস্থ্যকর্মী, ২৭৩০ জন্য বহুমুখি স্বাস্থ্য প্রকল্প পরিদর্শক এবং ১৬১৭ জন্য বহুমুখি স্বাস্থ্যপ্রকল্প পরিদর্শিকা শিক্ষণ প্রাপ্ত হয়েছেন। তাছাড়া ২২৭ জন পুরুষ এবং ১৩৭ জন্য মহিলা এই বহুমুখি স্বাস্থ্য কর্মসূচিতে শিক্ষাপ্রাপ্ত হয়ে নিয়োগের অপেক্ষায় আছেন। এ ছাড়া আমাদের ৬৭০ জন্য জনস্বাস্থ্য নার্স আছে। এই সব মিলে আমাদের বহুমুখি স্বাস্থ্য কর্মসূচির পরিকাঠামো গঠিত হয়েছে।

১৯৭৭ সালে মুর্শিদাবাদ জেলায় কমিউনিটি হেলথ্ গাইড পরিকল্পনা নামে যে পাইলট প্রোজেক্ট চালু হয়েছিল তাহাই পরবর্তী কালে গোটা রাজ্যে বিস্তার লাভ করেছে। বর্তমানে আমাদের ৪১,২৩২ জন সামাজিক স্বাস্থ্য নির্দেশক আছেন যারা স্বাস্থ্য শিক্ষা বিস্তারে সক্রিয়

এবং যারা রোগের প্রাদুর্ভাবের খবর দেওয়ার ব্যাপারে এবং স্বাস্থ্যকর্মিদের কাজে সহায়তা করেন। এরা জনসাধারণের বাড়িতে ছোটখাট অসুখের চিকিৎসা এবং গুরুতর রোগের ক্ষেত্রে রোগীকে নিকটবর্তী স্বাস্থ্য কেন্দ্র পাঠাবার ব্যবস্থা করেন। তারা অবশ্য সরকারের নিয়মিত কর্মচারী নন, স্বেচ্ছাসেবী মাত্র। অ্যান্টিন্যাটাল পরিচর্যা এবং বাসস্থানে প্রসব সংক্রান্ত বিষয় পরিদর্শনের জন্য এই রাজ্যে ৩১,০০০ জন প্রশিক্ষণ প্রাপ্ত প্রথাগত ধাই আছেন। এরা সন্তানসম্ভবা নারীদের প্রাথমিক ও মৌলিক পরিচর্যা করেন।

এই বিশাল সংখ্যক স্বাস্থ্যকর্মিদের প্রশাসনিক পরিদর্শন ব্যবস্থা অবশ্যই পর্যাপ্ত নয়। তাই পঞ্চায়েত ও সমাজ কর্মীদের মাধ্যমে এদেরকে কার্যকরভাবে সৎব্যবহারের ব্যবস্থা নিতে হবে।

### নিবারণমূলক কার্যাবলি

এই সরকার রোগ নিবারণমূলক কার্যাবলিতে বেশি অর্থ বিনিয়োগ করতে চায় যাতে আরোগ্যকারি ব্যবস্থাদির বোঝা কম হয়। আমি এখন সেই সব রোগ যা প্রচুর লোকের জীবন ছিনিয়ে নেয় বা ছিনিয়ে নেয়ার আশঙ্কা জাগায় অথবা লোককে অক্ষম করে দেয়, সেই সব রোগের নিয়ন্ত্রণ সম্বন্ধে সংক্ষেপে কিছু বলব।

অন্ধত্ব নিবারণ কর্মসূচি ঃ—

গত বছরে (ডিসেম্বর '৯১ পর্যন্ত) আমাদের স্বাস্থ্য কেন্দ্রগুলিতে ৬৯৫৪০ জনের ছানি কাটা হয়েছে—যা এ কাজে নিশ্চিত উন্নতিই প্রমাণ করে। ৩২১টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে চক্ষুরোগ চিকিৎসার ব্যবস্থা করা হয়েছে। জেলাগুলিতে তিনটি ভ্রাম্যমান চক্ষু চিকিৎসা কেন্দ্র স্থাপন করা হয়েছে। জেলাগুলিতে তিনটি ভ্রাম্যমান চক্ষু চিকিৎসা কেন্দ্র স্থাপন করা হয়েছে। দুটি চক্ষু ব্যাঙ্ক কার্যরত রয়েছে। গত বছরে (ডিসেম্বর '৯১ পর্যন্ত) অন্ধত্ব নিবারণের উদ্দেশ্যে ১৮,০৬,০৬৮ জন শিশুকে ভিটামিন 'এ' বিতরণ করা হয়েছে।

ম্যালেরিয়া ঃ—

ম্যালেরিয়া যা এক সময় মনে হয়েছিল চিরতরে বিদায় নিয়েছে তার কয়েক বছর পর পুনঃ প্রাদুর্ভাব ঘটেছে। জাতীয় ম্যালেরিয়া দূরীকরণ কর্মসূচি চলছে, কিন্তু তার রূপায়ণের ভার রাজ্যের উপর। ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া নিয়ন্ত্রণের মধ্যে রাখার জন্য জলপাইগুড়ি এবং পুরুলিয়া জেলায় বিশেষ কর্মসূচি গৃহীত হয়েছে। শহরাঞ্চলে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের কর্মসূচি কলকাতা পৌর সংস্থার এলাকাধীন অঞ্চলে চালু আছে। বিধাননগরে বিশেষ কর্মসূচি গৃহীত হয়েছে। নিম্নলিখিত তথ্য গত বছরে (ডিসেম্বর '৯১) ম্যালেরিয়া নিয়ন্ত্রণ কর্মসূচির ইঙ্গিত বহন করে।

| রক্তের নমুনা পরীক্ষার সংখ্যা | সক্রিয় (পজিটিভ) অবস্থার সংখ্যা | ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার সংখ্যা | ম্যালেরিয়া জনিত মৃত্যুর সংখ্যা |
|---|---|---|---|
| ১৭,৯২,০০০ | ৩৬,২৮৩ | ৬৮৯৩ | ১৩ |

চলতি বছরে আমরা গৃহমধ্যে কীটনাশক (ডি ডি. টি. ও বি. এইচ. সি.) ছড়ানোর মাধ্যমে ৬৬ লক্ষ লোককে ম্যালেরিয়া নিয়ন্ত্রণের আওতায় আনতে ইচ্ছুক। ম্যালেরিয়া অধ্যুষিত এলাকায় সম্পূর্ণ অনুসন্ধান কর্মসূচি নেওয়া হবে। প্রতিটি সক্রিয় রুগীকে কেন্দ্র করে ৫০-

৬০টি বাড়িতে কীটনাশক ঔষধ (ডি. ডি. টি. ও বি. এইচ. সি.) ছড়ানো হবে। কলকাতায় মশার ডিম মারার জন্য নর্দমায় কীটনাশক ছড়ানো হবে।

কালাজ্বর ঃ—

গত বছরে কালাজ্বরে আক্রান্তের সংখ্যা ও মৃত্যু ছিল যথাক্রমে ১৯৮৭ ও ১। আক্রান্ত এলাকায় ডি. ডি. টি. ছাড়ানো হয়। ১৯৯১-৯২ সালে, পশ্চিম দিনাজপুর, মালদহ, মুর্শিদাবাদ, নদীয়া, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর চব্বিশ পরগনা, হুগলি, বর্ধমান এবং দার্জিলিং—এই নয়টি জেলায় কীটনাশক ছড়ানো হয় এবং ৪২ লক্ষ ১২ হাজার লোককে এর আওতায় আনা হয়।

জাপানিজ এনকেফেলাইটিস ঃ—

গত বছরে এই রোগের দ্বারা আক্রান্ত ও মৃত্যুর সংখ্যা ছিল যথাক্রমে ৩২৬ ও ১২৯। ১৯৯১ সালে যে সমস্ত ব্লক থেকে ১০টির বেশি মৃত্যুর খবর পাওয়া গেছিল, সেই সকল ব্লকে এই রোগে নিয়ন্ত্রণের জন্য বি. এইচ. সি. ছড়ানো হয়েছিল। এই সকল ব্লকগুলি পশ্চিমবঙ্গের বর্ধমান, হুগলি, দক্ষিণ চব্বিশ পরগনা, নদীয়া, মেদিনীপুর, পুরুলিয়া, বীরভূম, মুর্শিদাবাদ, মালদা এবং পশ্চিম দিনাজপুর জেলার অন্তর্ভুক্ত।

পেটের অসুখ ঃ—

প্রতি বছর গ্রীষ্মকালে শুরুতে গ্রামাঞ্চলে পানীয় জলের অপ্রতুলতাজনিত কারণে পেটের অসুখ দেখা দেয়। ব্যাধির এই ধরনটির সাথে পরিচিত হওয়া জেলাগুলিতে অগ্রিম নিবারণমূলক ও আরোগ্যমূলক ব্যবস্থা নেওয়া হয়। উক্ত অভিযানটির প্রয়োজনিয়তার পরিপ্রেক্ষিতে রোগমুক্তির জন্য ও. আর. এস. থেরাপির কার্যকারিতা জনপ্রিয়তা করা হচ্ছে। গত বছর ৪৮৫২৬ জন এই রোগে আক্রান্ত হয়, এবং ৯৬১ জনের মৃত্যু হয় এবং মৃত্যুর হার ১.৯ শতাংশ বৃদ্ধি পায়।

ডেঙ্গু ঃ—

১৯৯০ সালের অক্টোবর মাসে কলকাতায় বিশেষ করে ইহার মধ্যাঞ্চলে হঠাৎ ডেঙ্গুরোগের প্রাদুর্ভাব হয়েছিল। স্কুল অফ্ ট্রপিকাল মেডিসিনে আক্রান্ত ব্যক্তির রক্ত পরীক্ষা দ্বারা এর সমর্থন পাওয়া যায়। নিরীক্ষণ, রোগ নির্ণয় এবং নিয়ন্ত্রণের জন্য কমিটি গঠন করা হয়েছিল। জনগণকে সচেতন করা ও কীটানুনাশক ছড়ানো হয়েছিল। এই রোগে ৭৩ জন আক্রান্ত হয় এবং ১৪ জনের মৃত্যু হয়। এই রোগ আর হয়নি এবং এই অঞ্চলটি এ রোগ থেকে মুক্ত ছিল।

ত্রিস্তর-বিশিষ্ট পঞ্চায়েতি ব্যবস্থা এবং কলকাতা ও হাওড়া পৌর প্রতিষ্ঠানের সহযোগিতায় পেটের অসুখ ও ডেঙ্গুজ্বরের আক্রমণকে কার্যকরভাবে নিয়ন্ত্রণ করা যায়।

সংক্রামক যকৃত রোগ (ইনফেকটিভ্ হেপাটাইটিস) ঃ—

গত বছরটি জুড়েই রোগটি প্রাদুর্ভাব কলকাতা এবং কয়েকটি জেলায় হয়েছে। রোগটি জলবাহিত হওয়ার কারণে জলের উৎসসমূহ নির্বীজানুকরণের ব্যবস্থা নেওয়া হয়েছিল। গত বছরে ২৪১৬ জন এই রোগে আক্রান্ত হয় এবং ৫২ জনের মৃত্যু হয়।

ম্যানিনজাইটিস ঃ—

এ রাজ্যে সাধারণত রোগটির প্রকোপ শীতের শেষে ও বসন্তের প্রারম্ভে দেখা দেয়। বহুমুখি স্বাস্থ্য কর্মীরা (মহিলা ও পুরুষ) বাড়ি গিয়ে ঠিক সময়ে আক্রান্ত রুগী খুঁজে দেখেন। হাসপাতালে আক্রান্ত ব্যক্তিদের চিকিৎসা হওয়ার সাথে সাথে আমাদের কর্মীবন্ধুরা আক্রান্ত এলাকায় রোগ প্রতিরোধের জন্য জনগণকে সচেতন করেন। হজ তীর্থযাত্রিদের টীকা হজ-যাত্রীদের দিয়ে থাকেন। গত বছরে এই রাজ্যে ১৭০৮ জন ম্যানিনজাইটিসে আক্রান্ত ও ৪৩৭ জন মারা গিয়েছিল।

ফাইলেরিয়া ঃ—

পশ্চিমবঙ্গের কয়েকটি অঞ্চলে এই রোগটি প্রায়ই লক্ষ্যণীয়। অধ্যুষিত এলাকায় বসবাসকারী লোকের সংখ্যা আনুমানিক ১৮০ লক্ষ। এই রোগটির প্রকৃত বিস্তৃতি নির্ণয় করা সম্ভবপর হবে বর্তমানে চালু সমীক্ষা শেষ হওয়ার পর। রাজ্যে ৪টি সার্ভে ইউনিটের কাজ চলছে এবং ১০টি ইউনিট রোগ প্রতিরোধমূলক কাজে মূল্যায়ন-সহ নিযুক্ত আছে। রাজ্যে তিনটি ফাইলেরিয়া ক্লিনিক আছে। কেন্দ্রীয় সরকার জাতীয় ফাইলেরিয়া নিয়ন্ত্রণ প্রকল্পের আওতায় কিছু ওষুধ ও উপকরণ দিয়ে থাকেন।

যক্ষ্মা ঃ—

জাতীয় যক্ষ্মা নিয়ন্ত্রণ প্রকল্পটির ব্যয়ভার কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার ৫০ঃ৫০ অনুপাতে বহন করে। এই প্রকল্পের জন্য ঔষধপত্র, এক্সরে ফিল্ম এবং জেলাস্তরে স্থাপিত নতুন যক্ষ্মা কেন্দ্রের জন্য গাড়ি কেন্দ্রীয় সরকারের থেকে পাওয়া যায়। গত বছরে ৩৬ হাজার নতুন যক্ষ্মা রোগে আক্রান্ত ব্যক্তির সন্ধান পাওয়া গেছে এবং আনুমানিক ২ লক্ষ রোগাক্রান্ত ব্যক্তি বাড়ি বসে বিনামূল্যে যক্ষা-প্রতিরোধী ওষুধের মাধ্যমে চিকিৎসা পেয়েছে। এ পর্যন্ত এগারোটি জেলায় স্বল্প মেয়াদি কেমোথেরাপি প্রসারিত হয়েছে।

কুষ্ঠ ঃ—

রাজ্যে জাতীয় নির্মূলীকরণ প্রকল্প যথেষ্ট আগ্রহসহকারে চালু আছে। রাজ্যের প্রায় ৭৫ শতাংশ জনগণকে বিভিন্ন কুষ্ঠ নিবারণী পরিকাঠামোর আওতায় আনা হয়। ইহার অতিরিক্ত মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, পুরুলিয়া ও বাঁকুড়া এই পাঁচটি জেলায় বহুমুখি চিকিৎসা পদ্ধতি চালু আছে। গত বছরে চারটি নতুন কুষ্ঠ নির্মূলীকরণ কেন্দ্র মঞ্জুর করা হয়েছে। কুষ্ঠ নির্মূলীকরণ কার্যে স্বেচ্ছাসেবি সংস্থাকেও যুক্ত করেছেন। পঞ্চায়েতের সবকটি স্তরই এ ব্যাপারে সক্রিয় ভূমিকা গ্রহণ করে। গণমাধ্যম, আলোচনাচক্র এবং জনসভার মাধ্যমে কুষ্ঠ সম্বন্ধে জনশিক্ষার ব্যবস্থা করা হয়েছে।

গয়টার ঃ—

সকল জেলায় সাধারণ লবণের ব্যবহার নিষিদ্ধ করে আয়োডিনসমৃদ্ধ লবণ ব্যবহার চালু করা হয়েছে। গয়টারের প্রকাশ কম করার জন্য এই ব্যবস্থা নেওয়া হয়।

বিশেষ কার্যসূচি ঃ—

প্রতি বছরই রাজ্যের কোনও না কোনও জেলায় বন্যা দেখা দেয় এবং মহামারি রোধে বিশেষ ব্যবস্থা নেওয়া হয়। গত বছর সেপ্টেম্বর এবং অক্টোবর মাসে মালদা, মুর্শিদাবাদ, পশ্চিম দিনাজপুর, কুচবিহার, জলপাইগুড়ি ও নদীয়া জেলা বন্যা কবলিত হয়েছিল। উপদ্রুত অঞ্চলে কলকাতা থেকে চিকিৎসক দল পাঠানো ছাড়াও যুদ্ধকালীন ভিত্তিতে ওষুধপত্র পাঠানো হয়েছিল। এসব ব্যবস্থা নেওয়ার ফলে কোনও ব্যাপক রোগের প্রাদুর্ভাব হয়নি। এ ছাড়া পৌষমাসের শেষে অনুষ্ঠেয় গঙ্গাসাগর মেলায়, যেখানে কয়েক লক্ষ তীর্থযাত্রীর সমাগম হয়, সেখানে চিকিৎসক দল পাঠানো হয়। এ অনুষ্ঠানে ব্যাপক রোগ প্রতিরোধমূলক ব্যবস্থা নেওয়া হয়। মেলা অঞ্চলে এবং মেলায় যাওয়ার পথে বহুস্থানে প্রাথমিক চিকিৎসার ব্যবস্থা রাখা হয়। গাড়ি ও অ্যাম্বুলেন্সের সুবিধাসহ অস্থায়ী কিন্তু সর্বসুবিধাযুক্ত হাসপাতাল চালু করা হয়। গত বছরে সময়মতো উপযুক্ত ব্যাপক ব্যবস্থা নেয়ার ফলে এ অনুষ্ঠান কোনও বড় রকমের রোগের প্রাদুর্ভাব ছাড়াই অতিবাহিত হয়।

আকস্মিক দুর্বিপাক ও সংকট সফলভাবে মোকাবিলা করার জন্য একগুচ্ছ জেলার সঙ্গে রাজ্যের বড় হাসপাতালগুলির যোগ থাকে। এছাড়া স্বাস্থ্য বিভাগের সদর কার্যালয়ের একজন উচ্চপদস্থ কর্মচারীকে স্বাস্থ্য সম্বন্ধীয় ক্রিয়াকলাপের নিয়মিত তদারকির জন্য রাখা হয়েছে।

একোয়ার্ড ইমিউনো ডেফিসিয়াসি সিনড্রোম (এইডস) ঃ—

এক দশকেরও বেশি সময় ধরে এইডস পাশ্চাত্যের এক ভয়াবহ আতঙ্ক এবং এখন তা পৃথিবীর অন্যান্য অংশেও ছড়িয়ে পড়ছে। দ্রুত ছড়িয়ে পড়ার ক্ষমতায় এবং অব্যর্থ মারণ ক্ষমতায় এইডস ইতিহাস-এর সবচেয়ে ভয়ঙ্কর রোগ। ভারতে একটি জাতীয় এইডস নিয়ন্ত্রণ কর্মসূচি চালু হয়েছে। আমাদের রাজ্যে মুখ্যসচিবের সভাপতিত্বে একটি রাজ্য এইডস কমিটি এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ সচিবের সভাপতিত্বে একটি রাজ্য এইডস সেল কাজ করছে। এই সেল এবং কমিটি এই কর্মসূচি কার্যকর করার ব্যাপারে সমন্বয় সাধন ও তদারকি করে। এই কর্মসূচির উদ্দেশ্য জনগণকে শিক্ষিত করা, প্রয়োজনানুসারে নিদানিক সহায়তা দেওয়া এবং ব্যাপকভাবে অতন্দ্র তত্ত্বাবধানের ব্যবস্থা করা। ১৯৮৭ সাল থেকে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিনের ভাইরোলজি বিভাগে একটি এইডস সারভেইলেন্স কেন্দ্র কাজ করছে। এটি প্রধানত হাই-রিস্ক গ্রুপের অন্তর্ভুক্ত পেশাদারি রক্তদাতা, যে সকল ব্যক্তি যৌন চিকিৎসার জন্য ডাক্তারখানায় আসেন, বিদেশি নাগরিক ছাত্র, নাবিক, মাদকাসক্ত, সমকামি এবং দেহপোজীবিনিদের এইডস্ এর রক্ত পরীক্ষা করেন। রক্ত থেকে প্রস্তুত ঔষধেরও এইডস্ পরীক্ষা করা হয়। কেন্দ্রীয় রক্ত ভাণ্ডার, এস. এস. কে. এম ; এন. আর. এস. এবং আর. জি. কর. এই চারটি হাসপাতালের জন্য চারটি স্কিনিং কেন্দ্র চালু আছে। আরও একটি কেন্দ্র ন্যাশনাল মেডিক্যাল কলেজে শুরুর অপেক্ষায় চিকিৎসক, প্যারামেডিকেল কর্মী এবং ল্যাবরেটরি টেকনিসিয়ানদের এইডস রোগের মোকাবিলার জন্য প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। এ পর্যন্ত ৩৮ জন মেডিক্যাল অফিসার এবং ৬৬ জন গবেষণাগার প্রয়োগবিদকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। কলকাতা মেডিকেল কলেজে একটি বহির্বিভাগ খোলা হয়েছে এবং শীঘ্রই সেখানে একটি এইডস্ ওয়ার্ড চালু করা যাবে বলে আশা করা যাচ্ছে।

এ পর্যন্ত এইড্স্-এর জন্য যত রক্ত পরীক্ষা করা হয়েছে নিম্নে তার হিসাব দেওয়া হল। শুরু থেকে ফেব্রুয়ারি ১৯৯২ পর্যন্ত হিসাব এতে পাওয়া যাবে।

| | টেস্টেড | এলিসা+ | ওয়েস্টার্ন ব্লট+ |
|---|---|---|---|
| হাইরিস্ক গ্রুপ | ১৮,০৫৮ | ৪১ | ২৬ |
| সেন্টিনেল গ্রুপ | ৬,৪০০ | ০ | ০ |
| ব্লাড ডোনার্স | ১,৪৭,২৭৫ | ৯ | ৬ |
| মোট | ১,৭১,৭৩৩ | ৫০ | ৩২* |

*বিস্তারিত বিবরণ ঃ

হিমোফিলিয়াক—৫, বিদেশি ছাত্র—৪, ইনজেকশনের মাধ্যমে মাদকাসক্ত—১, রক্তদাতা—৬, এইড্স্ কিংবা এইড্স্ রিলেটেড কমপ্লেক্স-এ আক্রান্ত বলে সন্দেহ করা যায়—৫, অন্যান্য—১১।

এই রাজ্যে ৫ জন এইড্স্ কিংবা এইড্স্ রিলেটেড কমপ্লেক্স-এ আক্রান্ত রোগী পাওয়া গিয়াছে। তাদের মধ্যে একজন পশ্চিমবঙ্গের বাইরে হাসপাতালে মারা গেছেন, একজন রোগী নিখোঁজ, এবং তিনজন এইড্স্ সংক্রান্ত রোগী পরীক্ষাধীন। কিন্তু এ সবের জন্য আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। যেহেতু সবাই জানেন যে এইড্স্ অনতিবিলম্বে মহামারীর আকার ধারণ করতে পারে।

সম্প্রতি বিশ্ব স্বাস্থ্য সংস্থার আর্থিক সহায়তায় এইড্স্ নিয়ন্ত্রণের জন্য একটি প্রকল্প শুরু করা হয়েছে। এই প্রকল্পে ৩,৬৭,৪১২ ইউ. এস. ডলার আর্থিক সহায়তা হিসাবে পাওয়া যাবে।

আমি আপনাদের আশ্বাস দিচ্ছি যে এই সরকার এইড্স্ এর বিপদ সম্পূর্ণ রূপে নিয়ন্ত্রণ করতে চেষ্টার কোনও ত্রুটি করবে না।

জাতীয় মানসিক স্বাস্থ্য প্রকল্প ঃ

জাতীয় মানসিক স্বাস্থ্য প্রকল্প অনুযায়ী এন. আর. এস. মেডিক্যাল কলেজে চিকিৎসক, প্যারা-মেডিক্যাল কর্মী এবং সোশ্যাল ওয়েলফেয়ার অফিসারদের প্রশিক্ষণের জন্য একটি প্রশিক্ষণকেন্দ্র স্থাপন করা হয়েছে। এই প্রকল্পের অংশ হিসেবে কিছু সেমিনার এবং কর্মশালা অনুষ্ঠিত হয়েছে। এই ক্ষেত্রে মানসিক স্বাস্থ্য-কার্যক্রমগুলির সমন্বয় সাধন এবং তদারকির জন্য একটি রাজ্য মানসিক স্বাস্থ্য অথরিটি গঠন করা হয়েছে।

মাদকাসক্তি নিবারণ প্রকল্প ঃ

মাদকাশক্তি আধুনিক সমাজের একটি বিরাট অভিশাপ। প্রশাসনিক, আইনি, সামাজিক এবং অর্থনৈতিক ব্যবস্থার মাধ্যমে এই ভয়াবহ বিপদে নিবারণের জন্য সরকার একটি ব্যাপক কর্মসূচি চালু করেছেন। সেমিনার এবং কর্মশালার মাধ্যমে স্বেচ্ছাসেবি সংগঠনগুলিকে এই

কর্মসূচির আওতায় আনা হয়েছে। আমাদের হাসপাতালগুলিতে মাদকাসক্তদের পরামর্শদান, চিকিৎসা এবং মাদকবিষ দূরীকরণের ব্যবস্থা করা হয়েছে। মাদকাসক্তদের চিকিৎসার জন্য এন. আর. এস. মেডিক্যাল কলেজ হাসপাতাল, প্যাভলভ হাসপাতাল, বহরমপুর মানসিক হাসপাতাল এবং ইনস্টিটিউট অফ সাইকিয়াট্রিতে (পূর্বতন ভবানীপুর মেন্টাল অবসারভেশন ওয়ার্ড) ৩১টি শয্যা নির্দিষ্ট করা আছে। জাতি সংঘের মাদকাসক্তি নিয়ন্ত্রণ তহবিল থেকে প্রাপ্ত সাহায্য নিয়ে ইনস্টিটিউট অফ সাইকিয়াট্রিতে মাদকাসক্তদের চিকিৎসার জন্য ২৪টি অতিরিক্ত শয্যা নিয়ে এবং আধুনিক ম্যানেজমেন্ট ইন-ফরমেশন অ্যান্ড ইভ্যালুয়েশন সিস্টেম সহ বিশিষ্ট একটি সেন্টার অফ এক্সেলেন্স স্থাপন করা হচ্ছে। এই কেন্দ্রে ৩টি সরকারি হাসপাতাল এবং স্বেচ্ছাসেবী সংগঠনগুলির রেফারাল কেন্দ্র হিসেবে কাজ করবে, তাদেরকে পরামর্শ দান করবে এবং তাদের কার্যকলাপের সমন্বয় সাধন করবে।

নিরাময় পরিষেবা ও স্বাস্থ্যশিক্ষা

নিরাময় ও পরিষেবাগত পরিকাঠামো বর্তমানে যথেষ্ট উন্নত। এখন প্রয়োজন পরিকাঠমোর অন্তর্গত সুযোগ সুবিধাগুলির আরও উন্নতি সাধন করা।

ব্লাড ব্যাঙ্ক পরিষেবা ঃ

কেন্দ্রীয় সরকারের সাহায্যে ব্লাড ব্যাঙ্কগুলির পর্যায়ক্রমে আধুনিকিকরণের একটা পরিকল্পনা নেওয়া হচ্ছে। কলকাতার ব্লাড ব্যাঙ্কগুলিতে রক্তের এইচ. আই. ভি. স্ক্রিনিং এর ব্যবস্থা নেওয়া হচ্ছে। প্রথমে পাঁচটি স্ক্রিনিং কেন্দ্র চালু করা হয়েছে ও আরও একটি কেন্দ্র খুব শীঘ্রই ন্যাশনাল মেডিক্যাল কলেজে চালু করা হবে। এই স্ক্রিনিং কেন্দ্রগুলির সাথে কলকাতার সমস্ত ব্লাড ব্যাঙ্কগুলিকে যুক্ত করা হচ্ছে। এছাড়াও মফস্বল এলাকাতে আরও দুটো স্ক্রিনিং কেন্দ্র খুব শীঘ্রই প্রতিষ্ঠা করা হবে। কলকাতার ব্লাড ব্যাঙ্কগুলিকে কম্পিউটার নিয়ন্ত্রণ ব্যবস্থার আওতায় আনার কাজ শুরু হয়েছে এবং ১৯৯২-৯৩ সালেই এর প্রথম পর্যায় চালু করা যাবে বলে আশা করা হচ্ছে।

হাসপাতালের পথ্য ঃ

সাম্প্রতিক মূল্যবৃদ্ধির দরুন হাসপাতালে রোগীদের সরবরাহ করা পথ্যের মান বজায় রাখা সম্ভব হচ্ছে না। সেজন্য সরকার পথ্যের মূল্যহার বৃদ্ধির কথা বিবেচনা করছেন। সেই সঙ্গে পথ্য সংক্রান্ত বিষয়গুলির সুষ্ঠু তত্ত্বাবধানের জন্য ব্যবস্থা নেওয়া শুরু হয়েছে। পেয়িং বেড ও কেবিনের রোগীরা যারা হাসপাতালের পথ্য গ্রহণ করবেন তাদের ক্ষেত্রে পথ্যমূল্যপ্রদানকে বাধ্যতামূলক করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

প্যাথলজিক্যাল ও অন্যান্য পরীক্ষা-নিরীক্ষার জন্য দেয় মূল্য হারের সামঞ্জস্য বিধান ঃ

অনেক বিচার বিবেচনার পর সরকার প্যাথলজিক্যাল ও অন্যান্য পরীক্ষা-নিরীক্ষার জন্য দেয় মূল্যহারের ক্ষেত্রে একটা সামঞ্জস্যপূর্ণ পরিবর্তন করেছেন।

ক্লিনিক্যাল এস্ট্যাব্লিশমেন্টস—

ব্যাঙের ছাতার মতো যত্র তত্র গজিয়ে উঠা নার্সিং হোম ও অনুরূপ ক্লিনিক্যাল এস্ট্যাব্লিশমেন্ট ইত্যাদি প্রতিরোধ করতে এবং পরিষেবার গুণগত মানের উৎকর্ষ সুনিশ্চিত

করতে রাজ্য সরকার ১৯৫০ সালের ক্লিনিক্যাল এস্ট্যাব্লিশমেন্ট আইনের প্রয়োজনীয় সংশোধন করার কথা বিবেচনা করছেন।

জেলা সদর ও মহকুমা হাসপাতাল ঃ

মূলত অনগ্রসর জনগণের প্রয়োজন মেটাতে কোচবিহার জেলার মেখলিগঞ্জে ১২০ শয্যাবিশিষ্ট একটি মহকুমা হাসপাতাল চালু করা হয়েছে। হলদিয়া স্টেট জেনারেল হাসপাতালকে মহকুমা হাসপাতাল হিসাবে ঘোষণা করা হয়েছে। এছাড়া পুরুলিয়া জেলা হাসপাতালের চতুর্থ শ্রেণীর কর্মচারিদের বাসস্থানের ও নার্সদের হোস্টেল নির্মাণের জন্য ৩৪.৫০ লাখ টাকা মঞ্জুর করা হয়েছে।

অন্যান্য নন-টিচিং হাসপাতাল ঃ

বাঘা যতীন স্টেট জেনারেল হাসপাতালের জন্য অতিরিক্ত ৭০টি শয্যা মঞ্জুর করা হয়েছে এবং এগুলি খুব শীঘ্রই চালু হবে আশা করা হচ্ছে। ৫০-শ্যয্যা বিশিষ্ট উদয়নারায়ণপুর হাসপাতাল (হাওড়া জেলা) এবং ৩০ শয্যা বিশিষ্ট গার্ডেন রিচ হাসপাতালের নিয়ন্ত্রণ প্রায় শেষ হয়েছে।

মর্গ ঃ মোমিনপুরে একটা আধুনিক ব্যবস্থা সম্পন্ন মর্গের নির্মাণকার্য শেষ হয়েছে এবং তা খুব শীঘ্রই চালু হবে আশা করা হচ্ছে।

টিচিং হাসপাতাল ঃ

পশ্চিমবাংলায় মেডিক্যাল এডুকেশন ব্যবস্থার সুষ্ঠু পুনর্বিন্যাসের জন্য তেরোটি হাসপাতালকে টিচিং হাসপাতল হিসাবে গণ্য করা হয়েছে। এই সব হাসপাতালের শিক্ষক পদগুলি মেডিক্যাল এডুকেশন সার্ভিসের আওতায় আনা হয়েছে। এই সার্ভিসের অধীনে যারা আসবেন তারা কোনওমতেই প্র্যাকটিস করতে পারবেন না। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ স্টেট হেলথ সার্ভিস অ্যাক্ট ১৯৯০ যেটা এতোদিন ধরে বিচারাধীন ছিল এবং এই ব্যাপারে কলকাতা হাইকোর্টের ডিভিসন বেঞ্চ সরকারের পক্ষে সম্প্রতি রায় দিয়েছেন। তার দ্রুত রূপায়ণ আমাদের কর্মসূচির অঙ্গ।

মেডিক্যাল এডুকেশনের পুনর্বিন্যাস বহুদিন ধরেই প্রয়োজনীয় হয়ে পড়েছিল। এই উদ্দেশ্যে তিন স্তরের কমিটি তৈরি করা হয়েছে। বিভাগীয় কমিটি, যেটা সবচেয়ে নিচের স্তরের কমিটি তারা মেডিক্যাল এডুকেশনের সব দিক বিচার করে দ্বিতীয় স্তরের কলেজ কাউন্সিলের কাছে তাদের সুপারিশ দেবেন। সবচেয়ে উপরের স্তরের এপেক্স কমিটি যাতে কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতিনিধি থাকবেন তারা সব বিষয়ে চূড়ান্ত সিদ্ধান্ত নেবেন। এই সব কার্যাবলির উদ্দেশ্য হল মেডিক্যাল এডুকেশন, গবেষণা ও প্রশিক্ষণকে প্রয়োজনভিত্তিক ও রোগীদের উপযোগী করে তোলা। বর্তমানে আই. পি. জি. এম. ই. আর. এস. এস. কে. এম. হাসপাতাল, বি. আই. এন. ও ইন্সিটিটিউট অফ সাইকিয়াট্রিকে স্বয়ংশাসিত পোস্ট গ্র্যাজুয়েট শিক্ষা প্রতিষ্ঠানে রূপান্তরিত করার প্রস্তাবকে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগ বর্তমানে চূড়ান্ত রূপ দিচ্ছেন। এই প্রস্তাবের উদ্দেশ্য হল যে এই স্বয়ং শাসিত প্রতিষ্ঠানগুলি স্থানীয় সমস্যা ও অসুবিধাগুলির দ্রুত নিষ্পত্তি, উন্নত পোস্ট গ্র্যাজুয়েট শিক্ষাদান ও রোগীদের উন্নত পরিষেবা করতে পারবেন।

আই. পি. জি. এম. ই. আর. ও এস. এস. কে. এম. হাসপাতালে উন্নতির জন্য যথেষ্ট অর্থ দেওয়া হয়েছে। গ্যাসট্রোএনট্রোলজি বিভাগে উচ্চ পর্যায়ে শিক্ষকের পদ মঞ্জুর করা হয়েছে। উন্নতমানের যন্ত্রপাতি কেনার জন্যও ঐ বিভাগকে অর্থ দেওয়া হয়েছে। অগ্নিদগ্ধ রোগীদের চিকিৎসার সুযোগ বাড়ানোর জন্যও ঐ বিভাগকে অর্থ দেওয়া হয়েছে। অগ্নিদগ্ধ রোগীদের চিকিৎসার সুযোগ বাড়ানোর জন্য প্লাস্টিক সার্জারি বিভাগকেও উন্নত করা হয়েছে। একটা নতুন অপারেটিং মাইক্রোসকোপও সম্প্রতি মঞ্জুর করা হয়েছে। কার্ডিওলিজ বিভাগে রোগীদের ভিড় কমানোর উদ্দেশ্যে নূতন গৃহনির্মাণের কাজ শুরু হয়েছে এবং আশা করা যাচ্ছে যে অদূর ভবিষ্যতে আরও বেশি সংখ্যায় রোগীদের চিকিৎসার ব্যবস্থা করা সম্ভব হবে। এস. এস. কে. এম. হাসপাতালের ব্লাড ব্যাঙ্ককে পুর্নসংগঠিত করা হয়েছে। এম. সি. এইচ. (ইউরোলজি) ডি. এম. (গ্যাসট্রোএন্ট্রোলজি) ও ডি. এম. (এণ্ডোক্রিনোলজি) পাঠ্যক্রমের স্বীকৃতি লাভের জন্য চেষ্টা করা হচ্ছে।

বৰ্দ্ধমান মেডিক্যাল কলেজ ও উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে কয়েকটি স্নাতকোত্তর পাঠ্যক্রমে আরম্ভ করার ব্যাপারে সম্প্রতি মেডিক্যাল কাউন্সিল অফ ইণ্ডিয়ার সম্মতি পাওয়া গেছে।

উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজ প্রাঙ্গণে অবস্থিত সম্প্রতি প্রতিষ্ঠিত ডেন্টাল কলেজ ডেন্টাল কাউন্সিল অফ ইণ্ডিয়ার স্বীকৃতি লাভ করেছে ও সেখানে বর্তমান শিক্ষাবর্ষে সব আসনেই ছাত্রভর্তি করা হয়েছে। উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজে পর্যাপ্ত পরিকাঠামো সহ একটা ইনটেনসিভ কার্ডিয়াক কেয়ার ইউনিট স্থাপনের ব্যাপারে সম্মতি দেওয়া হয়েছে। এছাড়াও উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজকে আধুনিক উন্নতমানের যন্ত্রপাতি দেওয়া হয়েছে। ক্যান্সার রোগের চিকিৎসার জন্য একটি কোবল্ট ইউনিটও এখানে শীঘ্রই স্থাপিত হবে।

বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালকে একটা আলট্রাসাউণ্ড যন্ত্র দেওয়া হয়েছে এবং বর্ধমান মেডিক্যাল কলেজ ও হাসপাতালকেও ঐ যন্ত্র দেওয়ার চেষ্টা করা হচ্ছে।

আর. জি. কর. মেডিক্যাল কলেজ ও হাসপাতালের কয়েকটা পুরানো বাড়ির নবরূপায়ণের জন্য ঐ হাসপাতালকে যথেষ্ট অর্থ (আনুমানিক ২৬ লক্ষ টাকা) দেওয়া হয়েছে। নতুন শিক্ষাভবন নির্মাণের কাজ দ্রুত এগিয়ে চলেছে। আলট্রাসাউণ্ড মেশিন এণ্ডোস্কোপ, ইকোকার্ডিওগ্রাফ ও মাইক্রো-সার্জিক্যাল মাইক্রোস্কোপের মতো উন্নতমানের আধুনিক যন্ত্রপাতি ঐ কলেজকে দেওয়া হয়েছে।

রিজিওন্যাল ইনস্টিটিউট অফ অপথালমোলজিকে যে লেসার মেশিন দেওয়া হয়েছে তাতে কাজ শুরু হয়েছে।

কলকাতা মেডিক্যাল কলেজ ও হাসপাতালে কার্ডিয়ো-থোরাসিক বিভাগের কাজকে আরও উন্নত করার জন্য ঐ বিভাগে উন্নত যন্ত্রপাতির ব্যবস্থা করা হচ্ছে।

এন. আর. এস. মেডিক্যাল কলেজের নতুন বড় শিক্ষাভবনটি শিক্ষণের কাজ শুরু করার জন্য উদ্বোধন করা হয়েছে। এ. বি. টি. এ. প্রদত্ত ১৩ লক্ষ টাকা ব্যয়ে প্রথম বামফ্রন্ট সরকারের শিক্ষামন্ত্রী প্রয়াত সত্যপ্রিয় রায়ের স্মৃতিতে একটি রেনাল ডায়ালিসিস ইউনিটও এখানে স্থাপিত হতে চলেছে। ন্যাশনাল মেডিক্যাল কলেজ ও হাসপাতালে একটি আলট্রাসাউণ্ড মেশিন ইতিমধ্যেই দেওয়া হয়েছে।

মেদিনীপুর জেলা সদর হাসপাতালে প্রতিষ্ঠিত ক্যানসার নির্ণয় কেন্দ্রের কাজ সুষ্ঠুভাবে চলছে এবং জনগণকে তামাক সেবনের অপকারিতা সম্বন্ধে সচেতন করে তোলার কর্মসূচি নেওয়া হয়েছে। মেদিনীপুর জেলায় এই কর্মসূচির সাফল্যের পরিপ্রেক্ষিতে এই কর্মসূচি অন্যান্য জেলাগুলিতেও নেওয়ার বিষয়ে আমরা বিবেচনা করছি। দক্ষিণ ২৪ পরগনা জেলায় স্বেচ্ছাসেবি সংগঠনের মাধ্যমে এই কর্মসূচি রূপায়ণের সম্ভাবনাকে পরীক্ষা করে দেখা হচ্ছে।

নার্সিং শিক্ষা ঃ স্বাস্থ্য পরিচর্যা পরিষেবার মান উন্নতি করার প্রশ্নে নার্সদের বিজ্ঞানসম্মত শিক্ষা ও প্রশিক্ষণ দেওয়ার গুরুত্ব অপরিসীম। সেজন্য এ বিষয়ে সরকার সম্পূর্ণ সচেতন। এই রাজ্যে স্নাতক পর্যায়ের শিক্ষা দানের জন্য একটি নার্সিং কলেজ আছে। এখানে বার্ষিক পঞ্চাশ জনের ভর্তির ব্যবস্থা আছে। জেনারেল নার্স ও মিডওয়াইফদের প্রশিক্ষণের জন্য রাজ্যে বারোটি প্রশিক্ষণ কেন্দ্র আছে যার সর্বমোট আসনসংখ্যা ৭৬৪ এবং অক্সিলিয়ারি নার্স ও মিডওয়াইফদের প্রশিক্ষণের ২০টি প্রশিক্ষণ কেন্দ্র আছে যার সর্বমোট আসনসংখ্যা ১৪০৫। এছাড়াও একটি আঞ্চলিক শিক্ষক/জনস্বাস্থ্য/নার্স প্রশিক্ষণ কেন্দ্র আছে যার আসনসংখ্যা তিরিশটি। এর অতিরিক্ত ৬টি প্রমোশনাল শিক্ষণ কেন্দ্র আছে যার মোট আসন সংখ্যা ২৭০টি। এইসব কেন্দ্রগুলিতে ১৯৯১ সালে ৩৫৭ জন জি. এন. এম. ৪২৭ জন এ. এন. এম. ও ২৩ জন স্নাতক নার্স শিক্ষা প্রাপ্ত হয়েছেন।

বিবিধ প্রসঙ্গ

বি. সি. রায় পোলিও হাসপাতালটি বিকলাঙ্গ শিশুদের পরিষেবার ভাল কাজ করে চলেছে।

অন্যান্য চিকিৎসা প্রথা ঃ

সাধারণ মানুষের সহজ আয়ত্বের মধ্যে স্বাস্থ্য পরিষেবার বিভিন্ন সুযোগ পৌঁছে দেওয়ার উপযুক্ত ব্যবস্থা প্রবর্তনে এই সরকারের প্রতিশ্রুতি বাস্তবায়িত করার পদক্ষেপ হিসাবে সরকার আয়ুর্বেদ, হোমিওপ্যাথ, উনানী প্রভৃতি বিকল্প চিকিৎসা প্রথার উন্নতির উপর যথোপযুক্ত গুরুত্ব আরোপ করেছেন।

আয়ুর্বেদ ঃ এই প্রাচীন চিকিৎসা বিজ্ঞানকে দেশের সাধারণ মানুষের কাছে পৌঁছে দেওয়ার ক্ষেত্রে এই সরকার এক পথিকৃৎ। কতকগুলি সুপরিকল্পিত পদক্ষেপ নিয়ে এবং পরিকাঠামো বিস্তৃতির মধ্যে দিয়ে আয়ুর্বেদ চিকিৎসা ব্যবস্থাকে স্বাস্থ্য পরিষেবার ক্ষেত্রে প্রসারিত করা হচ্ছে। বর্তমানে ১৯৬টি স্টেট আয়ুর্বেদিক ডিসপেনসারি এবং ১৬টি সহায়ক স্বাস্থ্যকেন্দ্র সম্পূর্ণরূপে আয়ুর্বেদিক মেডিক্যাল অফিসার দ্বারা পরিচালিত হচ্ছে। রাজ্যের ৯২টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে একজন করে আয়ুর্বেদিক মেডিক্যাল অফিসার দেওয়া হয়েছে। ৮টি নতুন স্টেট আয়ুর্বেদ স্বাস্থ্যকেন্দ্র অনুমোদন করা হয়েছে এবং শীঘ্রই এরূপ আরও অধিকসংখ্যক কেন্দ্র অনুমোদনের আশা রয়েছে। যথেষ্ট পরিমাণ ঔষধি বৃক্ষ সৃজন এবং আয়ুর্বেদ ও হোমিওপ্যাথ ঔষধ প্রস্তুতিকরণের উদ্দেশ্যে কল্যাণীর "ইনটিগ্রেটেড ড্রাগ প্রোডাকশন সেন্টার"কে শক্তিশালী করা হয়েছে।

উনানী চিকিৎসা ঃ উনানী প্রথায় চিকিৎসার জনপ্রিয়তা ফিরিয়ে আনতে এই সরকার সর্বপ্রকার প্রচেষ্টা চালাচ্ছেন। ইতিমধ্যে ২টি উনানী ডিসপেনসারি স্থাপন করা হয়েছে।

হোমিওপ্যাথি ঃ এই জনপ্রিয় চিকিৎসা ব্যবস্থার উন্নতি সাধনে এই সরকার অনেকগুলো উদ্দীপক ব্যবস্থা নিয়েছেন। রাজ্য জুড়ে ২১৩টি স্টেট হোমিওপ্যাথি ডিসপেনসারি বর্তমানে কর্মরত। ১৩৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সম্পূর্ণরূপে হোমিওপ্যাথি ডাক্তার দ্বারা পরিচালিত হচ্ছে। ১০৫টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের প্রত্যেকটিতে একজন করে হোমিওপ্যাথি ডাক্তার দেওয়া হয়েছে। গ্রামাঞ্চলে রাজ্য সরকারের সহযোগিতায় গ্রাম পঞ্চায়েতগুলো ৪৫৪টি হোমিওপ্যাথি ডিসপেনসারি পরিচালনা করছেন।

৪টি হোমিওপ্যাথি ডিগ্রি কলেজ ও হাসপাতালের পরিচালন ভার রাজ্য সরকার গ্রহণ করেছেন। এই চারটির মধ্যে কলকাতা হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতালটি গত ২/১/৯২ তারিখে রাজ্য সরকার সম্পূর্ণ রূপে অধিগ্রহণ করেছেন। প্রতিষ্ঠানটির সর্বাঙ্গীণ উন্নতিসাধনে এটিকে পূর্ণ সরকারি প্রতিষ্ঠানে রূপান্তরিত করার পূর্বপ্রতিশ্রুতির বাস্তব রূপায়ণে সরকার এই পদক্ষেপ নিয়েছেন।

আকুপাংচার চিকিৎসা ঃ আকুপাংচার চিকিৎসাকে জনপ্রিয় করার প্রতি সরকার বিশেষ দৃষ্টি দিয়েছেন। শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালের চত্বরে অবস্থিত "ডঃ বি. কে. বসু মেমোরিয়াল রিসার্চ ইনস্টিটিউট অব আকুপাংচার" নামক প্রতিষ্ঠানটি বিভিন্ন রোগের চিকিৎসায় আকুপাংচারের সম্ভাবনা নির্ণয়ে গবেষণার কাজ শুরু করেছেন। সম্প্রতি উক্ত প্রতিষ্ঠানে আকুপাংচার সংক্রান্ত গবেষণার উন্নতিকল্পে মেডিক্যাল এডুকেশন এর অধিকর্তাকে সভাপতি করে একটি উপদেষ্টামণ্ডলী গঠন করা হয়েছে। আশা করা যায়, শীঘ্রই এই প্রতিষ্ঠানটি জনহিতকর কার্যে উৎসর্গীকৃত একটি উল্লেখযোগ্য সংস্থা হিসাবে আত্মপ্রকাশ করবে।

তফসিলি জাতি ও উপজাতিদের স্বার্থে গৃহীত ব্যবস্থাদি ঃ

স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান ও ট্রাইবাল সাব-প্ল্যানের অধীন কতকগুলো সুপরিকল্পিত কর্মসূচি রূপায়ণের মধ্য দিয়ে এই সরকার তফসিলি জাতি ও উপজাতিদের হিত সাধনে তাদের প্রতিশ্রুতি ব্যস্তবায়িত করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। ১৯৯২-৯৩ সালের চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে অনুমোদিত মোট ৪০৭০ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের মধ্যে ৬৪৯.০৪ লক্ষ টাকা তফসিলি জাতির জন্য নির্দিষ্ট স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যানে এবং ১৮৯.৪০ লক্ষ টাকা তফসিলি উপজাতিদের জন্য নির্দিষ্ট ট্রাইবাল সাবপ্ল্যানে ব্যয়ের জন্য নির্দিষ্ট করা হয়েছে। ১৯৯২-৯৩ সালের জন্য এই দুটি প্ল্যানের বাস্তব লক্ষ্য নিম্নরূপ নির্ধারণ করা হয়েছে ঃ

| | | স্পেশ্যাল কমপোনেন্ট প্ল্যান | ট্রাইবাল সাবপ্ল্যান |
|---|---|---|---|
| গ্রাম্য হাসাপাতল | — | ৪ | ১ |
| প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র | — | ৩ | ১ |

এক্ষেত্রে ১৯৯১-৯২ সালের অর্জিত-সাফল্য নিম্নরূপ ঃ

| | | | |
|---|---|---|---|
| গ্রাম্য হাসপাতাল | — | — | ১ |
| প্রাথমিক চিকিৎসাকেন্দ্র | — | ১ | ১ |

এছাড়া ৪৪.৩৪ লক্ষ টাকা ব্যয়ে বাঁকুড়া জেলার খেজুরিতে যক্ষ্মা রোগীদের জন্য একটি আইসোলেশন ওয়ার্ড সহ ৬টি শয্যা বিশিষ্ট একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র অনুমোদন করা হয়েছে।

ড্রাগ কন্ট্রোল ঃ নির্দিষ্ট মানের সঙ্গে সমতা বজায় রেখে ওষুধ প্রস্তুতিকরণ সুনিশ্চিত করতে ড্রাগ নিয়ন্ত্রণ গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। গোপন তথ্য সংগ্রহ ও উপযুক্ত তদারকির মাধ্যমে এবিষয়ে আইন লঙ্ঘনকারি সংস্থাগুলির ত্বরিত সনাক্তিকরণ এবং তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের উদ্দেশ্যে ড্রাগ কন্ট্রোল অধিকার তাদের প্রয়াস কেন্দ্রীভূত ও সুসংহত করেছেন।

গত তিনবছরে ড্রাগ কন্ট্রোল অধিকারের কার্যের কিছু পরিসংখ্যা নিম্নে প্রদর্শিত হল ঃ

| | | | উৎপাদক সংস্থা | বিক্রেতা সংস্থা |
|---|---|---|---|---|
| লাইসেন্স রদ | — | — | ৭৩ | ১১ |
| লাইসেন্স বাতিল | — | — | ১৫ | ১২ |
| মামলা দায়ের | — | — | ১৫ | ৫ |

এ ছাড়া ভারত সরকারের বিজ্ঞপ্তি অনুযায়ী ড্রাগ কন্ট্রোল অধিকার এ রাজ্যের ২৪০টি ওষুধ নিষিদ্ধ ঘোষণা করেছেন। অতিসত্ত্বর ৪৮ জন ড্রাগ পরিদর্শক নিয়োগ করে জেলাগুলিতে তদারক কার্যে এই অধিকারের শক্তিবৃদ্ধি করা হবে।

সর্বশেষ প্রযুক্তির প্রয়োগে জলাতঙ্ক প্রভৃতি রোগের প্রতিষেধক টীকা উৎপাদনের উদ্দেশ্যে এই সরকার পাস্তুর ইনস্টিটিউটের সর্বাঙ্গীন উন্নতি তথা আধুনিকিকরণে সচেষ্ট।

খাদ্যে ভেজাল প্রতিরোধ ঃ 'খাদ্যে ভেজাল নিরোধ আইন ১৯৫৪' ) এর বিভিন্নধারার কার্যকর প্রয়োগ সুনিশ্চিত করতে সরকার আন্তরিকভাবে চেষ্টা করছেন। এই উদ্দেশ্যে খাদ্যের ভেজাল প্রয়োগে নিরত অসৎ ব্যবসায়িদের কার্যকলাপ বন্ধ করতে সক্রিয় তদারকি ব্যবস্থা গড়ে তোলা হচ্ছে।

নিম্নে উদ্ধৃত গত তিন বছরের পরিসংখ্যান থেকে এ ক্ষেত্রে সরকারের কর্মতৎপরতার চিত্র পাওয়া যাবে।

| বছর | | খাদ্যে ভেজাল নিরোধ আইনে অভিযোগ দায়ের সংখ্যা | অভিযুক্তদের দোষী সাব্যস্ত হয়ে দণ্ডিত হওয়ার ঘটনার সংখ্যা |
|---|---|---|---|
| ১৯৮৯ | — | ২২৫ | ৩৫ |
| ১৯৯০ | — | ২৫৬ | ২৫ |
| ১৯৯১ | — | ২১৬ | ২২ |

এ বিষয়ে নিজেদের দায়িত্ব সম্পর্কে সচেতন সরকার বর্তমান খাদ্য পরীক্ষাগারগুলোকে উন্নততর ব্যবস্থা দ্বারা সজ্জিত করতে সচেষ্ট হয়েছেন।

বিনা ব্যয়ে চিকিৎসার সুযোগ ঃ

রাজ্যের গরিব লোকেদের বিভিন্ন সরকারি হাসপাতালে বিনা খরচে চিকিৎসার জন্য সরকারের একটি কর্মসূচি রয়েছে। সরকারি হাসপাতালে হার্ট ভাল্ব প্রতিস্থাপনের জন্য কিংবা পেসমেকার বসানোর ক্ষেত্রে এই শ্রেণীর লোকেদের আর্থিক সাহায্যও দেওয়া হয়। যথার্থ অভাবী লোকেদের ক্ষেত্রে সরকারি হাসপাতালে বিনা খরচে ডায়ালসিস ও স্ক্যানিং এর সুবিধাও রয়েছে। চিকিৎসার ক্ষেত্রে প্রচলিত সুবিধা ছাড়াও সরকারি কর্মচারিরা নিজেদের এবং পরিবারের অন্য কোনও সদস্যের পেসমেকার কিংবা হার্ট ভালভ প্রতিস্থাপনের সম্পূর্ণ খরচ সরকার থেকে পেয়ে থাকেন। অবসর প্রাপ্ত সরকারি কর্মচারিরা কেবল নিজেদের জন্যই এই সুবিধা পান। দেশের কৃতজ্ঞতার নিদর্শনস্বরূপ স্বাধীনতা সংগ্রামিদেরও এই সুবিধা দেওয়া হয়।

পরিবার কল্যাণ ও মাতৃ ও শিশু স্বাস্থ্য রক্ষা

১৯৯১ সালের আদমশুমারি অনুসারে জানা যায় যে ভারতের লোকসংখ্যা ৮৪ কোটি অতিক্রম করেছে। জনসংখ্যা বৃদ্ধির এই ভীতিজনক হার যদি অত্যন্ত সতর্ক এবং নিরলস প্রচেষ্টার দ্বারা থামানো না যায়, তাহলে দেশের সার্বিক উন্নয়ন নিঃসন্দেহে ক্ষতিগ্রস্ত হবে। তাই এই সরকার পরিবার কল্যাণ কর্মসূচি রূপায়ণে সাফল্য অর্জন করতে দৃঢ় প্রতিজ্ঞ। এই কর্মসূচি দুইটি পৃথক এবং পরস্পর নির্ভরশীল অংশে বিভক্ত। প্রথমত, এর উদ্দেশ্য যোগ্য দম্পতিদের 'ছোট পরিবারের' ভাবধারা গ্রহণ করতে অনুপ্রাণিত করা এবং বিভিন্ন গর্ভনিরোধক-পরিষেবাগুলি তাদের দরজায় পৌছে দেওয়া। দম্পতিদের উদ্বুদ্ধ করার লক্ষ্যে সবচেয়ে বেশি জোর দেওয়া হচ্ছে। শিশুমৃত্যুর হার কমানো এবং মাতৃস্বাস্থ্য প্রযত্নের বিশেষত পুষ্টির ব্যবস্থা করার। দ্বিতীয়ত, তাই কর্মসূচির লক্ষ্য অর্জনের জন্য জোর দেওয়া হচ্ছে শিশুদের সর্বজনীন প্রতিষেধক ব্যবস্থার এবং মায়েদের গর্ভ পূর্ববর্তী ও পরবর্তী পরিষেবা ব্যবস্থার উপর। তাছাড়া মা ও শিশুর অপুষ্টিজনিত রক্তাল্পতা এবং শিশুদের অন্ধত্ব নিবারণও এই কর্মসূচির অন্যতম উদ্দেশ্য।

সরকার এই কর্মসূচিকে একটি জনপ্রিয় আন্দোলনের রূপ দিতে চান। সর্বস্তরে এর বিস্তার ঘটাতে বিভিন্ন গণমাধ্যমগুলিকে সক্রিয় করা হচ্ছে। স্বাস্থ্যকর্মীরা যাতে ঘরে ঘরে ঘুরে প্রতিটি দম্পতিকে উদ্বুদ্ধ করতে পারে তার জন্য অডিও ভিস্যুয়াল পদ্ধতি উন্নততর করা হচ্ছে। গ্রামাঞ্চলে মতামতের দিক থেকে গুরুত্বপূর্ণ ব্যক্তিদের জন্য শিক্ষণ শিবির খোলা হয়েছে। সমস্ত স্তরের পঞ্চায়েত সদস্যদের এই কর্মসূচিতে সামিল করা হয়েছে। গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি এবং জিলা পরিষদের সকল স্তরে এরা এই কর্মসূচিকে সদাজাগ্রত দৃষ্টি দিয়ে সঠিকপথে চালিত করার দায়িত্ব পালন করেন। এ ব্যাপারে সভাধিপতি, বিভাগীয় কমিশনার এবং জেলা শাসকগণ নিজ নিজ ক্ষেত্রে যথাযথ দায়িত্ব পালন করছেন। এই কাজ তদারকির জন্য উপদেষ্টা হিসাবে প্রতি জেলায় স্বাস্থ্য অধিকারের একজন উচ্চপদস্থ ব্যক্তি নিযুক্ত আছেন। পরিবার কল্যাণ কর্মসূচিতে বর্তমানে প্রাধান্য দেওয়া হচ্ছে শিশুদের বেঁচে থাকা এবং নিরাপদ মাতৃত্ব অর্জনের উপর।

এই কর্মসূচিকে সাক্ষরতা, সামাজিক বনসৃজন ইত্যাদি কর্মসূচির সঙ্গে সুসংবদ্ধ করে জনসাধারণের মধ্যে স্থায়ী প্রভাব বিস্তারের চেষ্টা করা হচ্ছে।

আমরা বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনের অংশ গ্রহণকে স্বাগত জানিয়েছি এবং তাদের সরকারি অনুদান এবং পরিবার পরিকল্পনার বিভিন্ন উপকরণ সরবরাহ করার মাধ্যমে তাদের অংশ গ্রহণ সুনিশ্চিত করা হয়েছে। বিভিন্ন শ্রমিক সংগঠন, সংগঠিত সংস্থা এবং ব্যবসায়ী সংস্থাগুলিকে এই কর্মসূচিতে আনা সম্ভবপর হয়েছে। উত্তরবঙ্গের চা বাগান কর্তৃপক্ষের এই কর্মসূচিতে সম্পূর্ণ অংশগ্রহণ বিশেষ উল্লেখের দাবি রাখে। নির্বাচিত জনপ্রতিনিধিত্ব সমেত সমাজের সর্বস্তরের মানুষের চেতনাবৃদ্ধির জন্য আমরা বিভিন্ন আলোচনা, সভা এবং কর্মশালার আয়োজন করেছি। শহরাঞ্চলে কলকাতা পৌরসভা সি. এম. ডি. এ. এবং অন্যান্য পৌরসভাগুলির সাহায্যে এই কর্মসূচির সফল রূপায়ণের জন্য বিশেষ প্রয়াস চালানো হয়েছে। এই ধরনের বিভিন্ন প্রচেষ্টার দ্বারা রোগ প্রতিষেধক ব্যবস্থার উপর বিশেষভাবে আলোকপাত করা হয়েছে।

কোল্ডচেইন ব্যবস্থার মাধ্যমে টিকাগুলি উপযুক্তভাবে সংরক্ষণ করা হয় এবং পৌঁছানো হয়। প্রতিষেধক টীকাগুলি সন্তোষজনক ফলাফল সম্পর্কে নিশ্চিত হওয়ার জন্য নিয়মিতভাবে উহাদের মান এবং শক্তি পরীক্ষা করা হয়।

মা ও শিশুর স্বাস্থ্য, রোগ প্রতিষেধক ব্যবস্থা এবং সর্বোপরি পরিবার কল্যাণের বিভিন্ন বিষয় সম্পর্কিত জ্ঞান ও কর্মকুশলতা বৃদ্ধির জন্য সরকারি স্বাস্থ্যকর্মিদের উপযুক্ত প্রশিক্ষণেরও ব্যবস্থা করা হয়। আমাদের এইসব প্রচেষ্টার ফলস্বরূপ এই রাজ্যে ১০৩.৪৭ লক্ষ যোগ্য দম্পতির শতকরা ৩৬ ভাগ কোনও না কোনওরকম পরিবার কল্যাণ কর্মসূচিতে অংশগ্রহণ করেছেন। এর ফলে কেবলমাত্র জন্মহার ১৯৫১-৬১ সনের ৪২.১ জায়গায় কমে দাঁড়িয়েছে ১৯৯০ সনে ২৭.৩ যেখানে সমগ্র দেশের জন্মহার সার্বিকভাবে ১৯৯০ সনে ৩০। তাছাড়া সমগ্রদেশে ১৯৯০ সনে শিশু মৃত্যুর হার ৮০, পশ্চিমবাংলায় সেই সময়ে এটা মাত্র ৬৩।

চতুর্থ ভারতীয় জনসংখ্যা প্রকল্প ঃ পরিবার কল্যাণ কর্মসূচির সঙ্গে নিবিড়ভাবে জড়িত ৪র্থ ভারতীয় জনসংখ্যা প্রকল্পটি এ রাজ্যে এক প্রভূত কার্যকারিতা ও তাৎপর্যপূর্ণ কর্মসূচি হিসেবে উদ্ভুত হয়েছে। ভারত সবকারের মঞ্জুরি পাওয়া এ প্রকল্পটির জন্যে মোট ব্যয়ের পরিমাণ ১০৭ কোটি ৪৭ লক্ষ টাকা। এ প্রকল্পটি আন্তর্জাতিক উন্নয়ন সংস্থার কাছ থেকে ঋণের সাহায্যে আংশিকভাবে অর্থ সাহায্য পাচ্ছে। ঐ সংস্থা প্রকল্পের ব্যয়ের ৬০ শতাংশ বহন করেন। প্রকল্পের ব্যয়ের ১০ শতাংশ রাজ্য সরকার আর বাকিটা ভারত সরকার বহন করেন। এ পর্যন্ত ভারত সরকারের কাছ থেকে ৮৪ কোটি ৩২ লক্ষ ২৬ হাজার টাকা আর রাজ্য সরকারের কাছ থেকে ৭ কোটি ৩২ লক্ষ ৮৬ হাজার টাকা এ প্রকল্প রূপায়ণের জন্যে পাওয়া গেছে।

প্রকল্পটির মূল লক্ষ্য হচ্ছে এ রাজ্যে জন্মহার এবং শিশু ও প্রসূতির মৃত্যুর হার কমানো। বিশেষত বর্ধমান, বীরভূম, বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতে আর সাধারণত সারা রাজ্যে পরিবার কল্যাণ কর্মসূচির সার্থক রূপায়ণে এ প্রকল্প সহায়ক হবে। এ প্রকল্পের নিম্নবর্ণিত উপাদান যেমন ঃ—

(১) গ্রামাঞ্চলে স্বাস্থ্য সেবার সুবন্দোবস্ত,

(২) তথ্য, জনশিক্ষা ও জনসংযোগের মাধ্যমে চাহিদা সৃষ্টি করা,

(৩) কর্মচারী প্রশিক্ষণ আর

(৪) প্রকল্প রূপায়ণের মূল্যায়ন।

৪র্থ ভারতীয় জনসংখ্যা প্রকল্পের মাধ্যমে স্বাস্থ্যসেবার বন্দোবস্ত ঃ—পার্বত্য ও উপজাতি অধ্যুষিত এলাকার জন্যে প্রতি ৩,০০০ জনে ১টি ও অন্যান্য এলাকায় প্রতি ৫,০০০ জনে ১টি সাব সেন্টার—এই হিসেবে প্রকল্পনাধীন জেলাগুলির জন্যে মোট সাব সেন্টারের প্রয়োজন ১৯০৯। ১১৬৪টি নতুন সাব সেন্টার স্থাপন করে এই লক্ষ্যমাত্রা অর্জন করা যাবে। এ প্রকল্পের অধীনে বেশ কয়েকটি নতুন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের সংস্থান আছে। নতুন ধরনের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের প্রতিটিতে থাকবে অন্তত পক্ষে ৬টি শয্যা, ১টি পরীক্ষাগার আর ১টি ছোট অপারেশন থিয়েটার। বর্তমান প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে অপারেশন থিয়েটার, পরীক্ষাগার ও গ্যারেজের অতিরিক্ত সুবিধে দেওয়া হবে। কিছু পুরানো ধাঁচের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হবে। এসব নির্মাণ কাজ আর অ্যাম্বুলেন্স ও অডিও—ভিজ্যুয়াল ভ্যান কেনার অগ্রগতির একটি তালিকা নিচে দেওয়া হল ঃ—

| নির্মাণের কাজের নাম | | মঞ্জুর | সমাপ্ত |
|---|---|---|---|
| সাব সেন্টার | — | ৭৫২ | ৫৭৫ |
| নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র | — | ৩২ | ২০ |
| পুরানো ধাঁচের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র | — | ৩ | ৩ |
| নতুন ধাঁচের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন | — | ২৩৭* | ১৫৪ |
| পুরানো ধাঁচের প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের উন্নয়ন | — | ৬৭ | ৫৮ |
| পুরানো প্রাথমিক স্বাস্থকেন্দ্র থেকে গ্রামীণ হাসপাতালে উন্নীতকরণ। | | ১১** | ৬ |

(*বর্ধমানে জেলার দোমহনী আর পুরুলিয়া জেলার ডামুরিয়া—এ দুটো কাজ গভর্নিং বোর্ডের অনুমোদনক্রমে প্রত্যাহৃত হয়েছে)।

(**গভর্নিং বোর্ডের অনুমোদনক্রমে বাঁকুড়া জেলায় খাতড়ার কাজ প্রত্যাহৃত হয়েছে)।

| যান | | মঞ্জুর | সমাপ্ত |
|---|---|---|---|
| অডিও-ভিজ্যুয়াল ভ্যান | — | ১৮ | ১৮ |
| অ্যাম্বুলেন্স | — | ৫২ | ৫০ |

৪র্থ ভারতীয় জনসংখ্যার প্রকল্পে স্বাস্থ্যসেবার জন্য চাহিদার উন্মেষ ঃ—

পরিবার কল্যাণ আর প্রসূতি ও শিশুর স্বাস্থ্যের সুবন্দোবস্তের জন্যে গণচেতনা প্রসারের দিকে দুটি পরিপূরক পথনির্দেশের সংস্থান এ প্রকল্পে রয়েছে। এক দিকে এ প্রকল্প বর্তমান প্রচার, জনশিক্ষা ও জনসংযোগ কর্মসূচিকে ব্যাপকতর করে, অপর দিকে জনসাধারণের নির্বাচিত অংশের জন্যে জনশিক্ষামূলক ব্যবস্থাদির সংস্থান করে। এ দপ্তরের গণসংযোগ শাখার

বর্তমান সংস্থাকে আরও শক্তিশালী করে তার মাধ্যমে প্রচার, জনশিক্ষা ও জনসংযোগ কর্মসূচি নেওয়া হয়েছে। বীরভূম জেলার চারটি ব্লকে ওভাল রিহাইড্রেশন থরাপির উপর এক বিশেষ প্রচার, জনশিক্ষা ও জনসংযোগ কর্মসূচি নেওয়া হয়েছে।

৪র্থ ভারতীয় জনসংখ্যা প্রকল্পের অধীনে কর্মচারী প্রশিক্ষণ, প্রকল্প রূপায়ণ ও মূল্যায়ন—সাধারণ নার্স ও মিডওয়াইফদের প্রয়োজন মেটানোর উদ্দেশ্যে ৩০০ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়ার উপযোগী একটি প্রশিক্ষণ স্কুল পুরুলিয়াতে স্থাপিত হচ্ছে। বর্ধমানে মহিলা পরিদর্শকদের প্রশিক্ষণ উপযোগী একটি প্রশিক্ষণ স্কুল স্থাপিত হচ্ছে। কিছু বর্তমান পুরানো প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ হাসপাতালে প্রশিক্ষণোপযোগী ভবন নির্মিত হয়েছে। এসব প্রশিক্ষণ কর্মসূচি রূপায়ণের জন্যে ভবন নির্মাণের কাজের অগ্রগতি নিচে দেওয়া হল ঃ

| কাজের নাম | | মঞ্জুর | অগ্রগতি |
|---|---|---|---|
| মহিলা বহুমুখি কর্মীদের জন্যে প্রশিক্ষণ ভবন | — | ২৩* | ১৭টির কাজ শেষ |
| জি. এন. এম. প্রশিক্ষণ স্কুল, পুরুলিয়া | — | ১ | কাজ চলছে। |
| সুপারভাইজারদের জন্যে প্রশিক্ষণ স্কুল, বর্ধমান | — | ১ | কাজ শেষ। |
| গবেষণা ও প্রশিক্ষণ কেন্দ্র বিধাননগর | — | ১ | কাজ চলছে। |

(*বাঁকুড়া জেলার খাতড়ার কাজ গভর্নিং বোর্ডের নির্দেশে তুলে নেওয়া হয়েছে।)

৪র্থ ভারতীয় জনসংখ্যা প্রকল্পের অধীনে সহায়ক নার্স ও মিডওয়াইফ, ডাক্তার ও সিস্টার টিউটারদের কর্মরত অবস্থায় প্রশিক্ষণদান ছাড়াও বহুমুখি স্বাস্থ্য সহায়ক (পুরুষ), বহুমুখি স্বাস্থ্য সুপারভাইজার (পুরুষ), গণস্বাস্থ্য সেবিকা ও স্বাস্থ্য সুপারভাইজার (মহিলা)-দের কর্মরত অবস্থায় প্রশিক্ষণ দানের ব্যবস্থা করা হয়েছে।

এ প্রকল্পে একটি উদ্দেশ্য সাধক প্রকল্প রূপায়ণ, তথ্য ও মূল্যায়নের ব্যবস্থার উন্নয়ন করা হয়েছে। এতে করে দ্রুত এবং নির্ভুলভাবে কাজ রূপায়ণের তথ্য আসবে। অতীত কাজের সঠিক পরিমাপ করা যাবে আর ভবিষ্যৎ কর্মপন্থা। কার্যকরভাবে নির্ধারণ করা যাবে। এ ব্যবস্থায় একটি তাৎপর্যপূর্ণ সংযোজন হল স্বাস্থ্য দপ্তরের পরিসংখ্যান শাখার জন্যে একটি ব্যক্তিগত কমপিউটার যন্ত্রের জন্যে মঞ্জুরি প্রদান।

মাননীয় মহাশয়, এই কথাগুলি বলে আমি আমার দপ্তরের ৩২ নং দাবির অন্তর্গত মুখ্যখাত—"২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য" (জনস্বাস্থ্য ছাড়া) এবং "৪২১০—চিকিৎসা জনস্বাস্থ্য" খাতে মূলধন বিনিয়োগ (জনস্বাস্থ্য ছাড়া), ৩৩ নং দাবির অন্তর্গত মুখ্যখাত— "২২১০—চিকিৎসা ও জনস্বাস্থ্য" (জনস্বাস্থ্য) এবং ৩৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত— "২২১১—পরিবার কল্যাণ" এর ব্যয় বরাদ্দের প্রস্তাব সভায় গ্রহণের জন্য পেশ করছি।

**দাবী নং ৩৫**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৫ নং দাবির অন্তর্ভুক্ত মুখ্যখাতে "২৫১৫—জলসরবরাহ ও অনাময়ে (বায়ু ও জল দুষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ

ব্যয় নির্বাদের জন্য ৯০ কোটি টাকা ৭৮ লক্ষ ১০ হাজার টাকা মঞ্জুর করা হোক। ইতিমধ্যে যে টাকা (২২ কোটি ৭০ লক্ষ টাকা) অন্তবর্তীকালীন ব্যয় মঞ্জুর (ভোট-অন-অ্যাকাউন্ট) করা হয়েছে তাও উক্ত টাকার অন্তর্গত।

২। রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, একই দাবি ৩৫ নং এর অন্তর্ভুক্ত মুখ্যখাত "৬৬২৫—জল সরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও দল দূষণ প্রতিরোধ ব্যতীত)" বাবদ ১৮ লক্ষ টাকা মঞ্জুর করা হোক। (ইতিমধ্যে যে ৫ লক্ষ টাকা অন্তবর্তীকালীন ব্যয়-মঞ্জুর (ভোট-অন-অ্যাকাউন্ট) করা হয়েছে তাও উক্ত টাকার অন্তর্গত।

৩। এই সুযোগে আমি আপনার মাধ্যমে রাজ্য সরকার কর্তৃক জল সরবরাহ এবং অনাময় সম্পর্কে যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এবং ১৯৯২-৯৩ সালে যা করা হবে তার সম্পর্কে কিছু তথ্য, মাননীয় সদস্যদের গোচরীভূত করতে চাই।

৪। গ্রামীণ জল সরবরাহ ;

৪.১। জল. প্রাণীমাত্রই প্রাথমিক প্রয়োজন কিন্তু সব জলই মানুষের পানযোগ্য নয়। আমাদের সম্যক প্রচেষ্টা চলছে যাতে গ্রাম এবং শহরাঞ্চলের সমগ্র জনসাধারণের জন্য নিরাপদ পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা যায়। কোনও একটি বিশেষ নির্দিষ্ট পদ্ধতিতেই নিরাপদ পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা যায় না। কোনও অঞ্চলের স্থানীয় ভূবৈচিত্র্য এবং মৃত্তিকার বৈশিষ্ট্য বিবেচনা করেই আমাদের ইঁদারা, রিগপ্রোথিত নলকূল ও নলবাহিত জল সরবরাহ ব্যবস্থা ইত্যাদির মতো প্রচলিত এবং লভ্য পদ্ধতির আশ্রয় নিতে হয়। লালকাঁকরমৃত্তিকা ও লবণাক্ত অঞ্চল এই উভয় এলাকাতে বৃষ্টির জল সংগ্রহ করে পানীয় জল সরবরাহ ব্যবস্থা করা একটি নতুন দিগন্ত। কিছু নির্বাচিত এলাকাতেই আমরা এই নতুন প্রযুক্তির সদব্যবহার করতে ইচ্ছুক।

৪.২। মাননীয় সদস্যগণ সম্পূর্ণ অবগত আছেন যে রাজ্যের গ্রামাঞ্চলে জনসাধারণের জন্য পানীয় জল সরবরাহের ব্যবস্থা প্রধানত রাজ্য সরকারের 'ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্প' এবং কেন্দ্রীয় সরকারের 'ত্বরাণ্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প' এর মাধ্যমে করা হয়।

৪.৩। ১৯৯১-৯২ সালে ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্পের জন্য ব্যয় বরাদ্দ ছিল। ২১ কোটি টাকা যার মধ্যে ৫ কোটি ৪০ লক্ষ টাকা জিলা পরিষদগুলিকে নলকূপ, ইঁদারা ইত্যাদি খনন, পুনর্খনন এবং মেরামতির মাধ্যমে পানীয় জলের উৎস সৃষ্টি করার জন্য মঞ্জুর করা হয়েছে। ১৪৫৮টি গ্রামে জিলা পরিষদগুলির মাধ্যমে নলকূপ ইত্যাদি স্থাপন করানো আমাদের লক্ষ্য। লক্ষ্যে পৌঁছানোর জন্য যথাযথ প্রচেষ্টা চালানো হচ্ছে।

৪.৪। জনস্বাস্থ্যকারিগরি দপ্তরের মাধ্যমে রিগপ্রোথিত নলকূপ খনন ও নলবাহিত জল সরবরাহ প্রকল্প নির্মাণের জন্য অবশিষ্ট ১৫ কোটি ৬০ লক্ষ টাকা ব্যয় করা হচ্ছে। ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্প খাতের এই ১৫ কোটি ৬০ লক্ষ টাকার মধ্যে ২ কোটি ২৫ লক্ষ টাকা রিগপ্রোথিত নলকূপ খননের জন্য বরাদ্দ আছে এবং অবশিষ্ট ১৩ কোটি ৩৫ লক্ষ টাকা নির্মীয়মান নলবাহিত জল সরবরাহ প্রকল্পগুলি চালু বা আংশিক চালু এবং প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণের জন্য ব্যয় করা হবে।

৪.৫। ১৯৯১-৯২ সালে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ খাতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ছিল ১৮ কোটি ২৪ লক্ষ টাকা। আমরা আজ পর্যন্ত ১২ কোটি ৬ লক্ষ ৩৪ হাজার টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি। ১৯৯১-৯২ সালে আমাদের লক্ষ্য ছিল ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্প এবং ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীন ২৮৫১টি গ্রামকে পানীয় জল সরবরাহের আওতায় আনা, এর মধ্যে জিলা পরিষদগুলির দ্বারা স্থাপিত স্থানিক উৎসবের মাধ্যমে ১৪৫৮টি গ্রামও আছে।

৪.৬। ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্প প্রবর্তন হাওয়া থেকে আজ পর্যন্ত ২৪১টি গ্রামীণ নলবাহি জল সরবরাহ প্রকল্প মঞ্জুর করা হয়েছে যার মধ্যে ১৩১টি প্রকল্প ইতিমধ্যেই সম্পূর্ণ হয়েছে, ১১টি প্রকল্প আংশিক ভাবে চালু হয়েছে, ৮৫টি প্রকল্পের কাজ চলছে এবং ১৪টি প্রকল্পের কাজ এখন হাতে নেওয়ার অপেক্ষায় রয়েছে। অনুরূপভাবে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীনে মঞ্জুরীকৃত ৪৩২টি গ্রামীণ নলবাহি জল সরবরাহ প্রকল্পের মধ্যে ২১২টির কাজ শেষ হয়েছে—ঐগুলি সম্পূর্ণভাবে চালু হয়েছে, ২৩টি আংশিকভাবে চালু হয়েছে, ১২৪টি প্রকল্পের কাজ চলছে এবং ৭৩টি প্রকল্পের কাজ হাতে নেওয়ার অপেক্ষায় আছে। রাজ্যের ২৬৯৩৯টি সমস্যাসঙ্কুল গ্রামের (১-৪-১৯৮৫ পর্যন্ত) মধ্যে ৯১১৩টি গ্রামকে সম্পূর্ণভাবে জল সরবরাহের আওতায় আনা হয়েছে এবং বাকি ১৭৮২৬টি গ্রাম আংশিকভাবে জল সরবরাহের আওতায় এসেছে যেখানে ৩১-৩-৯৯-র মধ্যে কমপক্ষে এক বা একাধিক নিরাপদ পানীয় জলের উৎসের ব্যবস্থা করা হয়েছে। এভাবে ২৮৬ লক্ষ ৮৮ হাজার গ্রামীণ মানুষ উপকৃত হয়েছে।

৪.৭। এটা সত্য যে এ রাজ্যে—গ্রামে এবং শহরে সকল সম্প্রদায়ের মানুষই সৌহার্দ্য এবং সম্প্রীতি বজায় রেখে বসবাস করে এবং তাদের মধ্যে জাতিগত বৈষম্য নেই। এ রাজ্যে শুধুমাত্র তফসিলি জাতি অধ্যুষিত গ্রাম সাধারণত চোখে পড়ে না, তবে কিছু কিছু পাড়া বা এলাকার তফসিলি সম্প্রদায়ভুক্ত মানুষের আধিক্য দেখা যায়। অবশ্য কোনও কোনও জেলায় উপজাতি অধ্যুষিত কিছু গ্রাম আছে যদিও বিভিন্ন এলাকাতেই ও উপজাতিভুক্ত মানুষেরা ছড়িয়ে-ছিটিয়ে বাস করে। এই সমস্ত মানুষের কাছে নিরাপদ পানীয় জল সহজলভ্য করে তোলাই সরকারের আন্তরিক ইচ্ছা। এই পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্যগণ ইতিমধ্যেই অবগত আছেন যে তফসিলি জাতির জন্য বিশেষ পরিকল্পনা খাতে বরাদ্দের পরিমাণ ২০% থেকে বাড়িয়ে ২৫% করা হয়েছে, উপজাতিদের ক্ষেত্রে ব্যয় বরাদ্দ ৫% থেকে বাড়িয়ে ১০% করা হয়েছে। ৪০টি পরিবার বিশিষ্ট অথবা ২০০ জনসংখ্যা বিশিষ্ট হরিজন অথবা উপজাতি পল্লিতে তফসিলি জাতি এবং উপজাতির উপকারার্থে হস্তচালিত নলকূপ স্থাপন করার জন্য কেন্দ্রীয় সরকার একটি প্রকল্প অনুমোদন করেছিলেন এবং এই বাবদে কেন্দ্রীয় সরকার ১৮০ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। ১০০ লক্ষ টাকা ব্যয়ে ইতিমধ্যেই আমরা বিভিন্ন জেলায় ৫৩২টি পানীয় জলের উৎসের ব্যবস্থা করেছি এবং জিলা পরিষদগুলিকে এ বাবদে ৭৭ লক্ষ ৩০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে এবং তফসিলি জাতি অধ্যুষিত এলাকায় ৩৫৬টি হস্তচালিত নলকূপ স্থাপন করার জন্য ডঃ বাবা সাহেব আম্বেদকার শতবার্ষিকী কর্মসূচি উপলক্ষ্যে ৭ কোটি ৫৪ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে একটি প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠানো হয়েছে এই প্রকল্পের উদ্দেশ্য তফসিল জাতি এবং উপজাতি অধ্যুষিত এলাকায়

পানীয় জলের স্থানিক উৎস নির্মাণ। এই বাবদে জানু-ফেব্রুয়ারি '৯২ নাগাদ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ৩০০ লক্ষ টাকা পাওয়া গেছে। আশা করা যায় এই প্রকল্পের কাজ শীঘ্রই শুরু করা যাবে।

৪.৮। ১৯৮১-র আদমশুমরি অনুযায়ী এ রাজ্যের গ্রামীণ জনসংখ্যা ছিল ৪০১ লক্ষ ৩৪ হাজার এর মধ্যে ২৮৬ লক্ষ ৮৮ হাজার মানুষকে নলবাহিত জল সরবরাহ প্রকল্প এবং স্থানীয় উৎসের সাহায্যে জল সরবরাহের আওতাভুক্ত করা সম্ভব হয়েছে। ৩১-৩-৯১ পর্যন্ত প্রকৃত রূপায়ণের চিত্র নিচে দেওয়া হল।

| | মোট গ্রামীণ জনসংখ্যা | সুবিধা প্রাপ্ত জনসংখ্যা | মোট জনসংখ্যায় শতকরা হিসাব |
|---|---|---|---|
| নলবাহিত জল সরবরাহ প্রকল্পের | | ৪১,৯০,০৪৮ | ১০,৪৪ |
| স্থানিক উৎস | | ২,৪৪,৯৭,৪৮২ | ৬১,০৪ |
| মোট | ৪,০১,৩৪,০০০ | ২,৮৬,৮৭,৫৩০ | ৭১,৪৮ |

৪.৯। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদের এলাকাভুক্ত পরিষদের এলাকাভুক্ত গ্রামে এবং শহরে পানীয় জল সরবরাহ এবং অনাময় প্রকল্পগুলি (নেওড়াখেলা জল সরবরাহ প্রকল্প ব্যতীত) এখন পরিষদ নিজেই রূপায়িত করছেন।

৪.১০। দেখা গেছে যে পঞ্চায়েত ও পৌরসভার মতো স্বায়ত্বশাসিত সংস্থাগুলিকে পরিকল্পনার প্রাথমিক পর্যায় থেকেই দায়িত্ব দেওয়া হলে তারা নলকূপ বা নলবাহিত জল সরবরাহ প্রকল্পগুলির রূপায়ণ বা রক্ষণাবেক্ষণের কাজ ভালোভাবেই করতে পারেন। এ রাজ্যে, নলবাহী জল সরবরাহ প্রকল্পগুলির নির্বাচনে অগ্রাধিকার ধার্য করা তথা স্থানিক উৎস সৃষ্টির স্থান নির্ধারণের দায়িত্ব জিলা পরিষদগুলির উপর ন্যস্ত করা হয়েছে। আমরা বিশ্বাস করি যে পঞ্চায়েত ও পৌরসভাগুলির সার্বিক সহযোগিতায় প্রকল্পগুলির রক্ষণাবেক্ষণ অনেক সুষ্ঠু এবং সুলভেই করা যায়। বর্তমান জল সরবরাহ প্রকল্প রূপায়ণ খুবই ব্যয় সাপেক্ষ হয়ে পড়েছে। কিভাবে এই লগ্নিকৃত অর্থ পুনরায় লগ্নি করে জনগণকে অধিকতর সুযোগ সুবিধা দেওয়া যায় মাননীয় সদস্যগণ দয়া করে বিবেচনা করে দেখবেন। নির্মিত এবং আংশিকভাবে নির্মিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পগুলির পরিচালন এবং রক্ষাণাবেক্ষণের দায়িত্ব জিলা পরিষদ গ্রহণ করুন এটাই রাজ্য সরকারের একান্ত ইচ্ছা। এ ব্যাপারে প্রয়োজনীয় অর্থ এবং কারিগরি সহায়তা সরকার দেবেন। কুচবিহার, জলপাইগুড়ি, হাওড়া এবং মুর্শিদাবাদ জেলা পরিষদ কিছু পরিচালন ও রক্ষণাবেক্ষণের কাজ ইতিমধ্যেই হাতে নিয়েছে। আমরা আশা করছি অন্যান্য জিলা পরিষদও এ ব্যাপারে এগিয়ে আসবে।

৪.১১। ১৯৯২-৯৩ সালে গ্রামীণ জল সরবরাহ খাতে ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্পের অধীনে মোট ২১ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। আশা করা যায় সমপরিমাণ টাকা কেন্দ্রীয় সরকারের ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে পাওয়া যাবে। ন্যূনতম প্রয়োজন ভিত্তিক

প্রকল্প এবং ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পে ১৯৯২-৯৩ সালে আমাদের লক্ষ্য হল ২৬৮২টি গ্রামকে সম্পূর্ণভাবে জল সরবরাহের আওতায় আনা।

৪.১২। ২৭.৬৮ কোটি টাকা অনুমিত ব্যয়ে "রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলে জল সরবরাহ প্রকল্প (দ্বিতীয় ভাগ)" কুলটি ও সালানপুর থানার সমগ্র অঞ্চল এবং বরাবনি আসানসোল, হিরাপুর এবং জামুড়িয়ার আংশিক অঞ্চল সহ মোট ৩৭০ বর্গ কিলোমিটার অঞ্চলে ২১৭টি গ্রাম এবং ৪৮টি কয়লা খনি এলাকার পানীয় জল সরবরাহ করার জন্য তৈরি করা হয়েছিল। প্রকল্পটির আর্থিক রূপরেখা নিম্নরূপ ঃ

| | |
|---|---|
| (১) রাজ্য সরকারের অনুদান | ২.৮৬ কোটি টাকা |
| (২) কেন্দ্রীয় সরকারের অনুদান (ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্প) | ১০.৪৬ কোটি টাকা |
| (৩) ইস্টার্ন কোল-ফিল্ডস্ লিমিটেড | ১৪.৩৬ কোটি টাকা |
| | ২৭.৬৮ কোটি টাকা |

কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন সংস্থা মেসার্স জেসপ্ এণ্ড কোম্পানি সমাদর নদীর উপর নির্মিত সংগ্রাহক কূপের (কালেক্টর ওয়েল) সঙ্গে যোগাযোগ রক্ষাকারি সেতুর কাজ শুরু করেছেন। সেতুর মোট ৮টি স্প্যানের মধ্যে দুটির কাজ ইতিমধ্যেই শেষ হয়ে গেছে, একটির কাজ চলছে। এছাড়া আরও দুটি স্প্যান ইতিমধ্যেই কর্মস্থলে পৌঁছে গেছে এবং মোট কাজের শতকরা ৫৮ ভাগ শেষ হয়েছে। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকরের দেয় অনুদানের পুরোটাই কাজে লাগানো হয়েছে। কিন্তু ইস্টার্ন কোলফিল্ডস লিমিটেড-এর দেয় ১৪.৩৬ কোটি টাকার মধ্যে মাত্র ৭.১৩ কোটি টাকা পাওয়া গেছে। ইস্টার্ন কোল ফিল্ডের কাছ থেকে অপ্রতুল অর্থ পাওয়ার জন্য কাজের অগ্রগতি ব্যাহত হচ্ছে।

৫। টেকনোলজি মিশন ঃ

৫.১। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এ রাজ্যের তিনটি উপ-মিশন জেলা বাঁকুড়া, মেদিনীপুর এবং পুরুলিয়ার গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহ ও সংশ্লিষ্ট বিষয়ের উপর টেকনোলজি মিশনের কাজ শেষ পর্যায়ে আছে। কেন্দ্রীয় সরকারের কর্মসূচি অনুযায়ী উক্ত কার্যাবলি এই আর্থিক বছরের মধ্যেই শেষ করার কথা। নূতন পানীয় জলের উৎস স্থাপন করা, পূর্বে স্থাপিত উৎসগুলিকে ভালোভাবে পুনরায় চালু ও দূষণমুক্ত করা এবং যথোপযুক্ত প্রযুক্তি বিদ্যা উদ্ভাবন করে পানীয় জলের উৎস সন্ধান, তার বিকাশ এবং পানীয় জলের গুণগত মান বজায় রাখা ইত্যাদি ছাড়াও বিশেষ উদ্দেশ্যে আরও ৪টি উপমিশন এ রাজ্যে কাজ করে চলেছে ঃ—

(ক) জল থেকে অতিরিক্ত লৌহ দূরীকরণের জন্য উপমিশন।

(খ) জলকে জীবাণু দূষণ মুক্ত করার উপমিশন।

(গ) লবণ দূরীকরণের জন্য উপমিশন।

(ঘ) আর্সেনিক দূষণমুক্ত করণ অনুসন্ধানের জন্য উপমিশন।

৫.২। মাননীয় সদস্যগণের অবশ্যই মনে আছে যে হস্তচালিত নলকূপগুলি থেকে লৌহ দূষণ দূরীকরণের পরীক্ষামূলকভাবে ৯৪৬টি প্রকল্প স্থাপন করার জন্য কেন্দ্রীয় সরকার এক কোটি টাকা অনুমোদন দিয়েছিলেন। প্ল্যান্টগুলির সরবরাহ এবং স্থাপনের কাজ কেন্দ্রীয় সরকার সি. এম. ই. আর আই. বি. পি. এম. ই. এল. এর উপর ন্যস্ত করেছেন। ৫০২টি প্ল্যান্ট স্থাপনের জন্য মালপত্র পাওয়া গেছে যার মধ্যে ২২টি প্ল্যান্ট আজ পর্যন্ত স্থাপিত হয়েছে। এই কর্মসূচির সাফল্য সম্পর্কে আমাদের সংশয় ছিল কারণ এই প্ল্যান্টগুলোতে ধৌতিকরণের (ব্যাক ওয়াসিং) জন্য স্বয়ং-ক্রিয় ব্যবস্থার অভাব অথচ প্ল্যান্টগুলির সুষ্ঠভাবে চলবার জন্য ধৌতিকরণ (ব্যাক ওয়াসিং) একান্তই দরকার। এ ব্যাপারে জনসাধারণের সক্রিয় সহযোগিতা দরকার যা অনেক সময়ই পাওয়া যায় না।

৫.৩। কুয়োর জলে রোগজীবাণু ঘটিত, দূষণের মাত্রা, প্রকার এবং এরূপ দূষণের প্রতিকারকল্পে প্রস্তাবিত সুরক্ষা ব্যবস্থার কার্যকারিতা পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধানের জন্য বাঁকুড়া জেলার রায়পুর—২ নম্বর ব্লকের অন্তর্গত আমদানি গ্রাম ও বীরভূম জেলার সিউড়ি ব্লকের কারিধ্যা গ্রামকে সমীক্ষায় জন্য নির্বাচিত হয়েছিল। প্রস্তাবিত সুরক্ষা ব্যবস্থাগুলির রোগ জীবাণুঘটিত দূষণ প্রতিরোধের ক্ষমতা নির্ণয়ের জন্য ঐ দুটি গ্রামের প্রতিটিতে প্রথমত, ২টি করে নূতন কূপ খনন, দ্বিতীয়ত, নূতন এবং পুরানো কূপগুলিতে প্রস্তাবিত সুরক্ষা ব্যবস্থার প্রয়োগে কূপের জলের গুণাগুণ বিশ্লেষণ প্রভৃতি কার্যসমাধার জন্য ভারত সরকার মোট ১.৭১ লক্ষ টাকা অনুমোদন করেন, ভারত সরকার এখন পর্যন্ত মোট ৮,৫০০০.০০ টাকা বরাদ্দ করেছেন।

এ ব্যাপারে কারিধ্যা গ্রামে সমস্ত নির্দিষ্ট কাজ শেষ হয়েছে এবং আশা করা যায় যে আমদানি গ্রামের নির্দিষ্ট কাজগুলি বর্তমান আর্থিক বছরেই শেষ হবে।

৫.৪। কেন্দ্রীয় সরকার লবণ দূরীকরণের উপমিশনের অধীনে মেদিনীপুর জেলার ঘাটোয়া, শিলাবেড়িয়া ও দিঘাতে এবং দঃ ২৪-পরগনার সজনেখালি ও রাঙ্গাবিলিয়াতে স্থাপিত হয়েছে এবং এর মধ্যে দিঘার প্রকল্পটি ইতিমধ্যেই চালু হয়েছে। মেদিনীপুরের বাকি দুটি প্রকল্প বিদ্যুৎ অভাবে এখনও চালু করা যায়নি। এই দুটি প্রকল্প ডিজেল দিয়ে চালু করার বিষয় বিবেচনা করা হবে যদি বিদ্যুৎ পেতে দেরি হয়। দুর্গাপুরে সি. এম. ই. আর. আই. এর কারিগরি তত্ত্বাবধানে এই প্ল্যান্টগুলি স্থাপনের কাজ চলছে। সি. এম. ই. আর. আই. যাতে সজনেখালি এবং রাঙ্গাবিলিয়ায় প্ল্যান্টগুলি স্থাপনের কাজ হাতে দেয় সে ব্যাপারে তাদের যথাযথ নির্দেশ দেবার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছে।

৫.৫। সাবমিশন কর্মসূচির অন্তর্গত ভূগর্ভজলে আর্সেনিক দূষণ—অনুসন্ধান প্রকল্পটির জন্য ভারত সরকার ১০৮২ লাখ টাকার প্রকল্পিত ব্যয় করেছেন। প্রকল্প অনুযায়ী নির্দিষ্ট অনুসন্ধান ও সমীক্ষার কাজ ইতিমধ্যে সমাপ্ত হয়েছে। অনুসন্ধান ও সমীক্ষার জন্য অল ইণ্ডিয়া ইনস্টিটিউট অব হাইজিন অ্যাণ্ড পাবলিক হেলথ, সেন্টার ফর স্টাডি অব ম্যান অ্যাণ্ড এনভায়রনমেন্ট, স্টেট ওয়াটার ইনভেস্টিগেশন ডিরেক্টোরেট, সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড এবং পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিরেক্টোরেট এর বিশেষজ্ঞদের নিয়ে কমিটি সমীক্ষান্তে এ ব্যাপারে তাদের চূড়ান্ত প্রতিবেদন পেশ করেছেন।

ঐ বিশেষজ্ঞ কমিটি মুর্শিদাবাদের রানিনগর ব্লক থেকে নদীয়া ও উত্তর ২৪-পরগনার অংশবিশেষ হয়ে দক্ষিণ ২৪-পরগনার বারুইপুর ব্লক পর্যন্ত রৈখিক দৈর্ঘ্য বরাবর ও স্বল্পবিস্তার বিশিষ্ট একটি অঞ্চল চিহ্নিত করেছেন। দেখা গিয়েছে ঐ অঞ্চলের স্থান বিশেষে ভূগর্ভজলে আর্সেনিক দূষণের মাত্রা অনুমোদিত উচ্চসীমার উর্ধ্বে আছে। এই অঞ্চলের বাইরে মালদহের কালিয়াচক থানা এলাকায় ও স্থানীয়ভাবে বর্দ্ধমানেও ভূগর্ভজলে অতিরিক্ত আর্সেনিক দূষণ লক্ষ্য করা গেছে।

আর্সেনিকদূষিত অঞ্চলের ভূগর্ভস্থ দ্বিতীয় জলবাহী স্তরই দূষণযুক্ত ইহা সংশয়াতীত ভাবে প্রমাণ করা গেছে। পক্ষান্তরে প্রথম ও তৃতীয় জলবাহী ভূগর্ভস্তর এই দূষণমুক্ত। আবার যে অঞ্চলে দ্বিতীয় ও তৃতীয় স্তরের মাঝে কোনও কর্দম স্তর নেই সেখানে তৃতীয় স্তরেও আর্সেনিক দূষণ বর্তমান।

কমিটির অন্যতম কয়েকটি গুরুত্বপূর্ণ সুপারিশ ঃ—

আর্সেনিক দূষিত অঞ্চলে যথাসম্ভব ৩য় ভূগর্ভজলবাহিস্তর থেকেই পানীয় জল আহরণ করা এবং ৩য় স্তর পর্যন্ত প্রোথিত নলকূপের জলের রাসায়নিক পরীক্ষার পরই উপযুক্তবোধে ঐ নলকূপ চালু করা। কমিটির সুপারিশের প্রয়োজনীয় অংশ বিশেষ আমরা ইতিমধ্যেই সংশ্লিষ্ট জিলা পরিষদ ও জেলাশাসকদের উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য পাঠিয়েছি। এই সভার মাননীয় সভ্যদের অবগতির জন্য কমিটির সুপারিশগুলি সংক্ষিপ্তকারে পৃথকভাবে এখানে পুস্তিকাকারে দেওয়া হল।

এ প্রসঙ্গে আমরা স্থির করেছি যে, (১) জনস্বাস্থ্যের উপর আর্সেনিক দূষণের কুফল সম্বন্ধে সাধারণ লোককে অবহিত করার জন্য পঞ্চায়েতের সক্রিয় সহযোগিতায় উপযুক্ত প্রচারের ব্যবস্থা করা ;

(২) জলে আর্সেনিক আছে কিনা তা নির্ধারণ করার জন্য প্রতিটি জেলায় বিশ্লেষণ সরঞ্জাম (টেস্ট কিট্) দেওয়া এবং উহা উপযুক্ত শিক্ষাপ্রাপ্ত জনস্বাস্থ্য কারিগরি অধিকারের কর্মীদ্বারা উহার ব্যবহার ;

(৩) জল থেকে রাসায়নিক বা অন্য কোনও প্রক্রিয়া দ্বারা আর্সেনিক দূর করার উপায় উদ্ভাবনের জন্য অল ইণ্ডিয়া ইন্স্টিটিউট অব হাইজিন ও পাবলিক হেলথ, যাদবপুর বিশ্ববিদ্যালয় ইত্যাদি সংস্থার সহিত সহযোগিতায়, অনুসন্ধান ও গবেষণা চালানো।

আশা করা যায় এ ব্যাপারে ভারত সরকারের নিকট থেকে প্রয়োজনীয় সাহায্য পাওয়া যাবে।

৬। বন্যা ঃ

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ১৯৯১-৯২ সালে মালদা, মুর্শিদাবাদ এবং পশ্চিম দিনাজপুর জেলার বিস্তীর্ণ এলাকা বন্যাকবলিত হয়েছিল। বন্যা এলাকায় পানীয় জল সরবরাহ উন্নতিকল্পে রাজ্য সরকার উক্ত জেলাগুলিতে ৩৮ লক্ষ ২৯ হাজার টাকা মঞ্জুর করেছেন। এর

মধ্যে ৩ লক্ষ ২৪ হাজার টাকা বন্যায় ক্ষতিগ্রস্ত নলবাহিত জল সরবরাহ প্রকল্পের পুনরুদ্ধারের জন্য এবং অবশিষ্ট ৩৫ লক্ষ ৫ হাজার টাকা নলকূপ খনন, পূর্ণ খনন বা মেরামতির জন্য দেওয়া হয়েছে।

৭। গ্রামীণ অনাময় ঃ

খাটা পায়খানাকে স্যানিটারি পায়খানাতে রূপান্তরিত করবার প্রকল্প জেলা পরিষদগুলি নিজেরাই করছেন। ১৯৯২-৯৩ সালে এই বাবদে বরাদ্দকৃত অর্থের পরিমাণ হল, ৪০ লক্ষ টাকা।

৮। শহরাঞ্চলে জল সরবরাহ ব্যবস্থা ঃ

সি. এম. ডি. এলাকার বাইরে পৌরসভা, নোটিফায়েড এরিয়া এবং টাউন কমিটিভুক্ত এলাকার পানীয় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের দায়িত্ব জনস্বাস্থ্য কারিগরি অধিকারের উপর ন্যস্ত আছে। বর্তমানে সি. এম. ডি. এলাকার বাইরে মোট ৭৮টি পৌরসভার মধ্যে ৬৮টি পৌরসভা এলাকার সম্পূর্ণভাবে, ২টি পৌরসভায় আংশিকভাবে জল সরবরাহের সুবিধা দেওয়া গেছে। এবং ১৮টি পৌরসভা এলাকার জন্য সরবরাহ প্রকল্পগুলির রূপায়ণের কাজ চলছে। এই প্রকল্পগুলির মধ্যে নূতন এবং বর্দ্ধিত প্রকল্পগুলিও আছে।

৮.২। পৌরসভার অনুরোধ এবং দেয় অর্থে জনস্বাস্থ্য কারিগরি অধিকার উক্ত এলাকার জল সরবরাহ প্রকল্প রূপায়ণের (ডিপজিট ওয়ার্ক) কাজ করে থাকে রূপায়িত হওয়ার পরে প্রকল্পগুলির দায়িত্ব সংশ্লিষ্ট পৌরসভাগুলির নেওয়া উচিত। রাজ্য সরকারের একান্ত ইচ্ছা যে, প্রকল্প রূপায়ণের পর এর দৈনন্দিন পরিচালনা ও রক্ষণাবেক্ষণের জন্য পৌরসভাগুলি নিজ নিজ প্রকল্পগুলির দায়িত্ব গ্রহণ করুক। দায়িত্ব গ্রহণ কারর পরেও জনস্বাস্থ্য কারিগরি অধিকার তাদের সবরকমের কারিগরি সহায়তা দিয়ে থাকবেন। এখানে উল্লেখ করা যেতে পারে জলপাইগুড়ি, বীরনগর ও তমলুক পৌরসভা ইতিমধ্যেই তাদের নিজ নিজ জল সরবরাহ প্রকল্পের পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব গ্রহণ করেছেন।

৮.৩। হাডকোর সহায়তায় শিলিগুড়ি (উন্নীতকরণের প্রথম পর্যায়), বাঁকুড়া, মেদিনীপুর, ধুলিয়ানা, জিয়াগঞ্জ—(আজিমগঞ্জ অংশ), রাণাঘাট (পূর্বাংশ) এবং খড়গপুর পুরসভায় নলবাহী জল সরবরাহ প্রকল্প রূপায়ণের সম্ভাবনা সম্পর্কে পৌর বিষয়ক বিভাগের সাথে পরামর্শ করে খতিয়ে দেখা হচ্ছে। সংশ্লিষ্ট পুরসভাগুলি ইতিমধ্যেই হাডকোর কাছে তাদের নির্দেশিত ফর্মে আবেদন করেছেন।

৮.৪। ১৯৯২-৯৩ সালে শহরাঞ্চলে জল সরবরাহ ব্যবস্থার জন্য ৯৮৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে। এর মধ্যে ২০,০০০ বা তদূর্ধ জনসংখ্যা বিশিষ্ট পুরসভাগুলির জল সরবরাহ পরকল্পের ঋণ বাবদ ১৮ লক্ষ টাকা ধরা আছে।

৮.৫। কালিম্পং পুরসভা, কিছু সামরিক এলাকায় এবং ঐ অঞ্চলের গ্রামীণ মানুষকে দৈনিক মোট ১০.৪৫ মিলিয়ন লিটার পানীয় জল সরবরাহের জন্য ২২ কোটি ৪৫ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে নেওড়াখেলা জল সরবরাহ প্রকল্পটি রচিত হয়েছিল। বর্তমানে এই প্রকল্পের সংশোধিত ব্যয়ের পরিমাণ স্থির হয়েছে ৩১ কোটি ২৫ লক্ষ টাকা।

এই প্রকল্পের বর্তমান আর্থিক রূপরেক্ষা নিম্নরূপ ঃ—

| | |
|---|---|
| (১) কেন্দ্রীয় সরকারের ঋণ | ১৪.৫৫ কোটি টাকা |
| (২) ভারতীয় জীবন বিমা নিগমের ঋণ | ৪.০০ কোটি টাকা |
| (৩) রাজ্য সরকারের অনুদান | ১২.৭৯ কোটি টাকা |
| | ৩১.২৫ কোটি টাকা |

তবে এই সংশোধিত ৩১.২৫ কোটি টাকা অনুমিত ব্যয়ে রচিত প্রকল্পটি এখনও ভারত সরকারের অনুমোদন লাভ করেনি। এই প্রকল্পের জন্য (৩১-১২-৯১ পর্যন্ত) ২১৭৫.৬২ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। আজ পর্যন্ত জীবন বিমা নিগমের কাছ থেকে ঋণ বাবদ এই প্রকল্পের জন্য ২৫০ লক্ষ টাকা পাওয়া গেছে এবং কেন্দ্রীয় সরকার থেকে সর্বসাকুল্যে ঋণ বাবদ পাওয়া গেছে ৯৬১ লক্ষ টাকা। আশা করা যায় বর্তমান কর্মসূচি অনুযায়ী এ প্রকল্পটি আংশিক চালু করে আলগাড়ায় কিছু এলাকায় পানীয় জল সরবরাহ করা যাবে। ১৯৯২-৯৩ সালে রাজ্য খাতে এই প্রকল্পের জন্য ২৫০ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

৮.৬। হুগলি নদী থেকে দৈনিক ২০ মিলিয়ন গ্যালন জল হলদিয়া শিল্পাঞ্চলে সরবরাহ করার জন্য ৪১ কোটি টাকা অনুমিত ব্যয়ে অনুমোদিত জল সরবরাহ প্রকল্পটির কাজ চলছে। বর্তমানে এখানে ভূগর্ভপ্রোথিত নলকূপের উৎস থেকে দৈনিক ৫ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করা হচ্ছে। ১৯৯২-৯৩ সালে এই বাবদে প্রস্তাবিত ব্যয় বরাদ্দ ৩০০ লক্ষ টাকা। আজ পর্যন্ত এই প্রকল্পে ৩৯ কোটি টাকা ব্যয় করে প্রকল্পটির প্রায় ৯০ ভাগ কাজ সম্পন্ন হয়েছে।

৮.৭। দৈনিক ১০ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করার জন্য ৭৮৭ লক্ষ টাকা অনুমিত ব্যয়ে রচিত আসানসোল সামগ্রিক জল সরবরাহ প্রকল্পটি চালু হয়েছে। বর্তমানে দৈনিক ৫ মিলিয়ন গ্যালন জল আসানসোল পুরসভাকে দেওয়া হচ্ছে এবং পৌরসভা কর্তৃপক্ষ জল বণ্টনের যথাযথ ব্যবস্থা করতে পারলে অবশিষ্ট ৫ মিলিয়ন গ্যালন জল যোগান দেওয়ার ব্যবস্থা করা হবে। ১৯৯১-৯২ সালে এই প্রকল্পে ৩৭.৫০ লক্ষ টাকা দেওয়া হয়েছে এবং ১৯৯২-৯৩ সালের ব্যয় বরাদ্দের পরিমাণ ৪৬.৫০ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছে।

৯। শহরাঞ্চলের অনাময় ব্যবস্থা ঃ

সি. এম. ডি. এলাকা বহির্ভূত পৌরসভা এলাকায় খাটা পায়খানাগুলিকে স্যানিটারি পায়খানাতে রূপান্তর করার কর্মসূচি পৌরসভা কর্তৃপক্ষই রূপায়িত করছেন। ১৯৯১-৯২ সালে এ বাবদ ২০ লক্ষ টাকা বরাদ্দ ছিল, এর মধ্যে ১০ লক্ষ টাকা পয়ঃপ্রণালী নির্মাণের জন্য ১৯৯২-৯৩ সালে সমপরিমাণ অর্থ বরাদ্দের জন্য প্রস্তাব করা হয়েছে।

১০। গঙ্গা অ্যাকশন প্ল্যান ঃ

বহরমপুর, কল্যাণী এবং নবদ্বীপ এলাকায় গঙ্গা অ্যাকশন প্ল্যানের অধীনে ৫৪১.২৬ লক্ষ টাকা অনুমিত ব্যয়ের ৪টি প্রকল্পের কাজ চলছে। গঙ্গা নদীর জল দূষণ প্রতিরোধের

উদ্দেশ্যেই এই প্রকল্পগুলি তৈরি হয়েছে। বহরমপুর এবং নবদ্বীপ শহরের পয়ঃপ্রণালীর ময়লা জল প্রতিরোধ, দিক্ পরিবর্তন ও শোধন এবং কল্যাণীতে অবস্থিত পয়ঃপ্রণালীর ময়লা জল শোধক প্ল্যান্টের সংস্কার ও পুনর্নির্মাণের কাজ এই প্রকল্পগুলির অন্তর্গত। কল্যাণীর শোধক প্ল্যান্টের কাজ প্রায় শেষের মুখে এবং প্ল্যান্টটি পরীক্ষামূলকভাবে চালানো হচ্ছে। আর তিনটি প্রকল্প রূপায়ণের কাজ বিভিন্ন পর্যায়ে আছে। মোট ৪১৮ লক্ষ টাকা (৩১-১-৯২) একাজে ব্যয় করা হয়েছে।

১১। গঙ্গাসাগর মেলা ঃ

মাননীয় সদস্যগণ সম্যক অবগত আছেন যে, গঙ্গাসাগর মেলায় আগত তীর্থযাত্রিদের সুখ স্বাচ্ছন্দ্য বিধানের জন্য অস্থায়ী বাসস্থান, জল সরবরাহ, অনাময় এবং বিদ্যুতের ব্যবস্থা আমরা প্রতি বছরই করে আসছি। সাগরদ্বীপের স্থানীয় পঞ্চায়েতের সক্রিয় ভূমিকায় এই সব ব্যবস্থা করা হচ্ছে। মেলার সময় বিদ্যুৎ ও জল সরবরাহের অস্থায়ী কাজ করার জন্য প্রতি বছর যে অর্থ ব্যয় হয়, তা কমাবার উদ্দেশ্যে মেলা প্রাঙ্গনে স্থায়ী ব্যবস্থা করবার চেষ্টা চালানো হচ্ছে।

১২। দ্বি-পাক্ষিক সহায়তা ঃ

খুবই আনন্দের বিষয় যে পুরুলিয়া জেলার রঘুনাথপুর এবং বীরভূম জেলার বোলপুর এলাকার জন্য একটা সমন্বিত জল সরবরাহ ও অনাময় প্রকল্প রূপায়ণের জন্য ফেডারেল রিপাবলিক অফ জার্মানি নীতিগতভাবে রাজি হয়েছেন। প্রকল্পটির প্রকৃত রূপায়ণের আগে জার্মানির এক পরামর্শদাতা সংস্থা এবং তাদের ভারতীয় সহযোগী সংস্থার সহায়তার প্রকল্পে বিকল্প উৎস প্রভৃতির সম্ভাব্যতা যাচাই করা হবে। এই মর্মে জার্মানি (কে. এফ. ডব্লিউ) ইতিমধ্যেই ভারতীয় পরামর্শদাতা সংস্থার সাথে একটি চুক্তিতে আবদ্ধ হয়েছেন। এই সম্ভাব্যতা-পরীক্ষার কাজ শুরু হয়েছে।

১২.১। মাননীয় সদস্যগণ অবশ্যই মনে করতে পারেন যে ইউ. এন. ডি. পি. বিশ্বব্যাঙ্ক জল ও অনাময় কর্মসূচির দক্ষিণ এশিয়ার আঞ্চলিক জল ও অনাময় গোষ্ঠী বীরভূম জেলার মহম্মদবাজারে একটি সমন্বিত গ্রামীণ জল সরবরাহ ও পরিবেশগত স্বাস্থ্যরক্ষার প্রদর্শন প্রকল্প অনুমিত ১২০ লক্ষ টাকা ব্যয়ে রূপায়িত করতে নীতিগতভাবে রাজি হয়েছেন। এই প্রকল্পের মোটা ব্যয়ের ৭৫% ইউ. এন. ডি. পি. এবং অবশিষ্ট ২৫% বহন করবেন রাজ্য সরকার। ইউ. এন. ডি. পি. সম্প্রতি প্রস্তাব করেছেন যে রাজ্য সরকারই এই প্রকল্পটি রূপায়িত করুন এবং এর জন্য যাবতীয় শর্তাদি বিবেচনাধীন আছে।

১৩। সচেতনতার প্রচার ঃ

জল অবশ্যই মহার্ঘ সামগ্রী এবং বিশুদ্ধ পানীয় জল সরবরাহ প্রভূত ব্যয় সাপেক্ষ। বিশুদ্ধ পানীয় জল সরবরাহ প্রকল্পের পরিচালন এবং রক্ষণাবেক্ষণের খরচও দিন দিন বেড়ে চলেছে। পাইপ লাইন থেকে বিশুদ্ধ পানীয় জলের অপচয়ের অর্থই হল সরকারি অর্থের অপচয়। আগামী প্রজন্মের স্বার্থেও এই অপচয় বন্ধ করা দরকার। জনসাধারণের সচেতনতা বৃদ্ধির পদক্ষেপের প্রথম শর্তই হচ্ছে লাগাতার প্রচেষ্টা এবং জনসাধারণের সার্বিক অংশ

গ্রহণ। আমরা বিশ্বাস করি যে স্কুল, কলেজ এবং অন্যান্য স্থানীয় সংস্থাদি যেমন পঞ্চায়েত এবং পৌরসভাগুলি এ ব্যাপারে সক্রিয় ভূমিকা পালন করতে পারে।

১৪। মহাশয়, এই বক্তব্য রেখে আমি ৩৫ নং দাবির অন্তর্গত মুখ্যখাতে—২২১৫—সরবরাহ ও অনাময় (বায়ু ও জল দূষণ প্রতিরোধ ব্যতীত) এবং ৬২১৫ নং মুখ্যখাতে—জল সরবরাহ ও অনাময়ের জন্য ঋণদান (বায়ু ও জল দূষণ প্রতিরোধ ব্যতীত) বাবদ ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে ব্যয় নির্বাহের জন্য মোট ৯০ কোটি ৯৬ লক্ষ ১০ হাজার টাকা মঞ্জুরির প্রস্তাব পেশ করছি। অন্তর্বর্তীকালীন ব্যয় মঞ্জুরীকৃত (ভোটেড-অন-অ্যাকাউন্ট) ২২ কোটি ৭৫ লক্ষ টাকা এর অন্তর্গত।

## দাবী নং ৩৬

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই প্রস্তাব করছি যে, ৩৬ নং দাবির অধীন মুখ্য খাতে "২২১৬—আবাসন", "৪২১৬—আবাসনে মূলধন বিনিয়োগ" এবং "৬২১৬—আবাসনের জন্য ঋণ" বাবদ ব্যয়-নির্বাহের জন্য ১৯৯২-৯৩ আর্থিক বছরে সর্বমোট ৩৩,৭৩,৭১,০০০ (তেত্রিশ কোটি তিয়াত্তর লক্ষ একাত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক। [এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ৮,৪৫,০০,০০০ (আট কোটি পঁয়তাল্লিশ লক্ষ) টাকা অন্তর্ভুক্ত আছে।]

২। মোট দাবিকৃত ৩৩ কোটি ৭৩ লক্ষ ৭১ হাজার টাকা বিভিন্ন সমাজ উন্নয়নমূলক আবাসন ও আনুষঙ্গিক কর্মপ্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজন।

বিভিন্ন খাতে বিশদ বিবরণ নিম্নরূপ ঃ

| | | |
|---|---|---|
| (১) ২২১৬-আবাসন | ... | ১৮,৭৪,৬৬,০০০ |
| (২) ৪২১৬-আবাসনে মূলধন বিনিয়োগ | ... | ১৪,৩৪,০৫০০০ |
| (৩) ৬২১৬-আবাসনের জন্য ঋণ | ... | ৬৫,০০,০০০ |
| | মোট | ৩৩,৭৩,৭১,০০০ |

৩। মোট ৩৩,৭৩,৭১,০০০ (তেত্রিশ কোটি তিয়াত্তর লক্ষ একাত্তর হাজার) টাকার এই দাবির মধ্যে নিম্নলিখিত ব্যয় প্রস্তাবগুলি রয়েছে ঃ

ক) রাজ্য পরিকল্পনাভুক্ত (বার্ষিক পরিকল্পনা) সমাজ উন্নয়নমূলক আবাসন প্রকল্পসমূহ রূপায়ণের জন্য ৭ কোটি ৮৮ লক্ষ টাকা,

খ) রাজ্য পরিকল্পনা-বহির্ভূত কিছু আবাসন এবং তৎ-সম্পর্কিত প্রকল্প ও নির্দেশনা, প্রশাসন এবং পরিচালনার ব্যয় হিসাবে ২৫ কোটি ৬০ লক্ষ ৭১ হাজার টাকা,

এবং

গ) বাগিচা-শ্রমিকদের জন্য ভর্তুকি প্রদেয় কেন্দ্রীয় সহায়তাপুষ্ট (অধুনা পরিত্যক্ত) আবাসন প্রকল্পসমূহের পূর্বদায়বদ্ধ ব্যয় হিসেবে ২৫,০০,০০০ (পঁচিশ লক্ষ) টাকা।

৪। মাননীয় সদস্যগণকে আমি জানাতে চাই যে, ভারতের যোজনা কমিশন কর্তৃক বিভিন্ন প্রকল্পের জন্য নির্দিষ্ট অগ্রাধিকারের কথা বিবেচনা করে আমার বিভাগের বার্ষিক পরিকল্পনার প্রস্তাবগুলি করা হয়েছে। রাজ্য সরকারি কর্মীদের জন্য নূতন আবাসন নির্মাণ একটি উচ্চ অগ্রাধিকারের প্রকল্প এবং বিগত কয়েক বছরে আবাসন বিভাগ কর্তৃক গৃহীত মুখ্য প্রকল্পগুলির মধ্যে এটি অন্যতম। আমাদের প্রকৃত প্রয়াস সত্ত্বেও সরকারি কর্মীদের আবাসগৃহের জন্য ক্রমবর্ধমান চাহিদা বিভিন্ন কারণে আমরা মেটাতে পারিনি। এই প্রকল্পের জন্য এবার ১৯৮ লক্ষ টাকা ধরা হয়েছে। আবাসন বিভাগ বেহালার বেচারাম চ্যাটার্জি স্ট্রিট (প্রথম পর্যায়) প্রকল্পে ১২৮টি ফ্ল্যাটের নির্মাণ সম্পূর্ণ করেছে। এছাড়া বোলপুরে ৭২টি ফ্ল্যাট ১৯৯২ সালের জুন মাসে সম্পূর্ণ হবার কথা এবং আরামবাগে ৪৮টি ফ্ল্যাট নির্মাণের কাজ এই বছরেরই জানুয়ারি মাসে শুরু হয়েছে। ১৯৯২-৯৩ আর্থিক বছরে আমার বিভাগ মোট ৫২৮টি ফ্ল্যাট নির্মাণের কর্মসূচি গ্রহণের প্রস্তাব করেছে।

৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বিভিন্ন আবাসন প্রকল্পের প্রতিবন্ধক হ'ল উপযুক্ত জমির অভাব। নানা ধরনের আবাসন প্রকল্প হাতে নেবার উদ্দেশ্যে উপযুক্ত জমি অধিগ্রহণের কাজ রাজ্য সরকার দ্রুততার সঙ্গে না করলে অসাধু প্রোমোটাররা এ ধরনের কার্যক্রমের উপযুক্ত বেশি জমি ফেলে রাখবে না। অধিগ্রহণের ক্ষতিপূরণ বাবদ যথেষ্ট অর্থ আবাসন বিভাগের প্রয়োজন। তাই জমি অধিগ্রহণ এবং উন্নয়ন প্রকল্পে ১৪০ লক্ষ টাকা ধরা হয়েছে।

৬। মাননীয় সদস্যগণ জানেন যে, এই রাজ্যে, বিশেষত শহরাঞ্চলে, আবাসন সমস্যা প্রকট হয়ে উঠেছে। নিম্ন আয়ের জনগণের আবাসন সমস্যা লাঘব করার জন্য পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ ক্ষমতা অনুযায়ী চেষ্টা চালাচ্ছে। রাজ্য সরকারের আবাসন বিভাগও এই পরিস্থিতিতে সাধ্যমতো সব রকম ব্যবস্থা গ্রহণ করছে। কিন্তু কাজটি এত কঠিন এবং সম্পদের প্রয়োজন এত বেশি যে, এই শ্রেণীর জনগণের জন্য দ্রুত সুব্যবস্থা গ্রহণ করা কেবলমাত্র রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। তাই আমাদের মূল আবাসন নীতি থেকে বিচ্যুত না হ'য়ে নিম্ন আয়ের জনগণের গৃহসংখ্যা দ্রুত বৃদ্ধির উদ্দেশ্যে আমরা যুক্ত প্রচেষ্টায় প্রকল্প গ্রহণের কথা ভেবেছি।

৭। কর্মরতা নিংসঙ্গ (অবিবাহিতা, বিধবা এবং বিবাহ-বিচ্ছিন্ন) মহিলাদের আবাল এবং বৃদ্ধাবাস নির্মাণের প্রকল্প দুটিকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। কর্মরতা মহিলাদের জন্য আবাস নির্মাণের প্রকল্পে ৫৫ লক্ষ টাকা ধার্য করা গেলেও বৃদ্ধাবাস নির্মাণের প্রকল্পের নামমাত্র দশ লক্ষ টাকার সংস্থান এবারে আমরা রাখতে পেরেছি। নিউ আলিপুরের পাশে সাহাপুর সরকারি আবাসনের চৌহদ্দির মধ্যে কর্মরতা মহিলাদের জন্য ৪৮টি এককক্ষবিশিষ্ট আবাস নির্মাণের প্রকল্পে হাত দেওয়া হয়েছে। এছাড়া আমার বিভাগ ১৯৯২-৯৩ সালে

বহরমপুর, মেদিনীপুর এবং শিলিগুড়িতে কর্মরতা মহিলাদের জন্য নূতন আবাস নির্মাণের প্রস্তাব রেখেছে।

৮। অর্থনৈতিকভাবে দুর্বল শ্রেণী এবং নিম্ন আয় বিশিষ্ট জনগণের বাসস্থানের ব্যবস্থা আর একটি অগ্রাধিকারপ্রাপ্ত বিষয়। এই দুটি প্রকল্প এবং সেই সঙ্গে মধ্য আয় বিশিষ্ট জনগণের জন্য ফ্ল্যাট নির্মাণের প্রকল্পের দায়িত্ব দেওয়া হয়েছে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদকে। আমার বিভাগের বাজেটে অর্থনৈতিকভাবে দুর্বল এবং নিম্ন আয়ের জনগণের আবাসন প্রকল্পের জন্য যথাক্রমে ৫ লক্ষ টাকা এবং ৫৫ লক্ষ টাকার যে বরাদ্দ আছে, তা প্রকৃতপক্ষে রাজ্য সরকার কর্তৃক পূর্বে গৃহীত প্রকল্পগুলির অসমাপ্ত কাজ সম্পূর্ণ করার জন্য ব্যয় করা হবে।

৯। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বিভিন্ন ঋণদান সংস্থার বর্তমান প্রকল্পগুলির পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের গৃহনির্মাণ ঋণ প্রকল্পটি এখন আর তেমন কার্যকর নয়। তাই এই প্রকল্পের বদলে পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদ এবং 'হাডকো'র সহযোগিতায় একটি নূতন ধরনের গৃহনির্মাণ ঋণদান প্রকল্প চালু করার কথা রাজ্য সরকার বিবেচনা করছেন তবে পূর্ব নির্ধারিত ব্যয়-নির্বাহের জন্য মধ্য আয়ের এবং নিম্ন আয়ের ঋণ গ্রহিতাদের জন্য যথাক্রমে ৪০ লক্ষ টাকা এবং ১০ লক্ষ টাকার বরাদ্দ আমার বিভাগের বাজেট প্রস্তাবে ধরা হয়েছে।

১০। যেহেতু অধিকাংশ অবসরপ্রাপ্ত সরকারি কর্মীর পক্ষে, নিজস্ব গৃহনির্মাণ করা দূরের কথা, সন্তোষজনক ভাড়াবাড়ি যোগান করাই দুরূহ, তাই কর্মরত সরকারি কর্মীদের সুযোগ দেবার জন্য অবসর গ্রহণকারিদের সরকারি আবাসন থেকে উচ্ছেদ করতে আমার বিভাগ কতটা বিব্রত হয়, মালিকানাভিত্তিক ফ্ল্যাট নির্মাণের প্রকল্পটি রচনা করা হয়েছে এবং ১৯৯২-৯৩ সালের জন্য আমি এই খাতে ৮০ লক্ষ টাকার প্রস্তাব রেখেছি।

১১। পূর্ব নির্মিত আবাসনগুলির পরিবর্তন এবং পরিবর্ধনের ব্যাপারটিও একটি অগ্রাধিকারের বিষয়। এই প্রকল্পের জন্য আমি এবছর মাত্র ৬২ লক্ষ টাকা বরাদ্দ করতে পেরেছি। কিন্তু অঙ্কটা আরও বেশি হলেই আমি খুশি হতাম।

১২। কয়েকটি প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থ এগুলির উচ্চ অগ্রাধিকারের তুলনায় সামান্য এবং আমি এগুলির জন্য উপযুক্ত পরিমাণ অর্থ বরাদ্দ করতে পারিনি। ফুটপাথবাসিদের জন্য নিশিআশ্রয় এবং গৃহনির্মাণ সহায়তা তথা অট্টালিকা কেন্দ্র এইরূপ দুটি প্রকল্প এবং এগুলির জন্য যথাক্রমে কেবলমাত্র ১০ লক্ষ টাকা এবং ২০ লক্ষ টাকার সংস্থান আমার প্রস্তাবে ধরা হয়েছে।

১৩। অফিস বাড়ির উন্নতি সাধন এবং যন্ত্রপাতি ক্রয় নামক দুটি বিভাগীয় প্রশাসনিক প্রকল্পের জন্য যথাক্রমে ২০ লক্ষ টাকা এবং ৫ লক্ষ টাকার সামান্য অর্থ আমি বরাদ্দ করেছি।

১৪। আবাসন বিভাগের অধীনস্থ ইট উৎপাদন অধিকারের কাজ হল ইট নির্মাণ এবং যথাযোগ্য মূল্যে তার বিক্রয়। এই অধিকারের কয়েকটি কারখানায় হাতে ইট তৈয়ারি হয়। কিন্তু পলতার কারখানায় যন্ত্রচালিত পদ্ধতিতে ইট তৈয়ারি হয়ে আসছে। এই কারখানার ইট উচ্চ মানের, কিন্তু যে দুই প্রস্থ যন্ত্র এখানে উৎপাদনের কাজে ব্যবহৃত হয় সেগুলি বেশ

প্রাচীন ও তার ফলে মাঝে মাঝে উৎপাদন ব্যাহত হয় এবং যন্ত্র দুটি অদূর ভবিষ্যতে সম্পূ অচল হয়ে পড়বে, এমন আশঙ্কাও রয়েছে। তাই পুরাতন যন্ত্রগুলিকে বিশ্রাম দিয়ে মেরাম ও সংস্কার করার উদ্দেশ্যে এবং কারখানার অর্থনৈতিক ব্যবস্থাকে অন্তত লোকসান বন্ধ করা অবস্থায় আনার জন্য আমাদের একপ্রস্ত নূতন যন্ত্রপাতি চাই। এই উদ্দেশ্যে ১৬৫ লক্ষ টাকা সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে।

১৫। আমার বিভাগের নিয়ন্ত্রণাধীন বিধি দ্বারা প্রতিষ্ঠিত সংস্থা পশ্চিমবঙ্গ আবাস পর্ষদ বিভিন্ন আয়ের জনগণের জন্য মালিকানাভিত্তিক ফ্ল্যাট নির্মাণের কাজ ভালোভাবে কে আসছে। এই উদ্দেশ্যে পর্ষদ খোলা বাজার থেকে এবং 'হাডকো'র কাছ থেকে ঋণ গ্রহণে মাধ্যমে অর্থ সংগ্রহ করে। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সময়ে পর্ষদ ২০ হাজার বাসস্থা নির্মাণের প্রাথমিক পরিকল্পনা গ্রহণ করেছে। ১৯৯২-৯৩ সালে পর্ষদ ৩৮৬৪টি বাসস্থা নির্মাণের কাজ হাতে নেবার প্রস্তাব করেছে। এই সময়ে পর্ষদ ৯৪৪টি বাসস্থানের নির্মাণকা সম্পূর্ণ করার লক্ষ্য নির্ধারণ করেছে। ১৯৯২-৯৩ সালে এইসব নির্মাণ কার্যের জন্য পর্ষদে বাজেট বরাদ্দে ৩৪৭৯.১২ লক্ষ টাকা ধরা হয়েছে। এছাড়া পর্ষদ উত্তর ও দক্ষিণ চব্বি পরগনা জেলার ঝটিকায় ক্ষতিগ্রস্ত জনগণের জন্য ২০ হাজার বাসস্থান নির্মাণ করার প্রক গ্রহণ করেছে। প্রকল্পটি এই দুটি জেলার জেলা পরিষদের মাধ্যমে রূপায়িত হচ্ছে এবং এটি বেশ জনসমর্থন লাভ করেছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় অর্থনৈতিক দিক থেকে দুর্বল শ্রেণীর যে সকল মানুষের একখণ্ড জমি আছে তদের গৃহনির্মাণে সাহায্য করার জন্য 'হাডকো' সহযোগিতা আবাসন পর্ষদ একটি ঋণ প্রকল্প তৈরি করেছে। এই প্রকল্পে খরচ হবে আনুমানি ১১.৩০ কোটি টাকা এবং এতে উপকৃত হবেন ৯০৪০ জন মানুষ।

১৬। বিধাননগর (সল্ট লেক), কল্যাণী এবং পাতিপুকুর উপনগরীগুলির পরিকাঠামো উন্নতি এবং রক্ষণাবেক্ষণের কাজ দেখাশোনা করে আমাদের সরকারের নগর উন্নয়ন বিভাগ ১৯৯১-৯২ সালে বিধাননগরে স্থানীয় কেন্দ্র, বাস টার্মিনাস এবং গাড়ি রাখার স্থান নির্মাণ প্রভৃতি কয়েকটি প্রকল্প হাতে নেওয়া হয়েছে। এছাড়া বিধাননগর উপনগরীর উন্নতি এবং দুইটি পর্যায়ে বাগজোলা পয়ঃপ্রণালী ব্যবস্থার রক্ষণাবেক্ষণ, সম্পূর্ণ মেরামত ও সংস্কারে প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছে। এইসকল প্রকল্পের জন্য এবং উপনগরীর প্রশাসনিক ব্যবস্থার জন্য ১৯৯২-৯৩ সালে ৮,৭৮,৭৮,০০০ টাকার সংস্থান রাখা হয়েছে। আরও ১,৯০,০০০ টাকা ধরা হয়েছে কল্যাণী ও পাতিপুকুর উপনগরী দুটির বিভিন্ন পরিকাঠামোগত এবং পৌর সুযোগ-সুবিধার রক্ষণাবেক্ষণ ও এই স্থান দুটিতে অবস্থিত আবাসন ও অন্যান্য বাড়িগুলির রক্ষণাবেক্ষণ করার জন্য।

মহাশয়, এই কয়টি কথা বললে আমি উপস্থাপিত দাবি মঞ্জুরের জন্য সভাকে অনুরোধ করছি।

**দাবী নং ৩৭**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ আর্থিক বছরের ৩৭ নং দাবির অধীনে "২২১৭-নগর উন্নয়ন", "৪২১৭—নগর উন্নয়নে মূলধন নিয়োগ" এবং

"৬২১৭—নগর উন্নয়নের জন্য ঋণ" এই সকল খাত বাবদ ব্যয়-নির্বাহের জন্য ১৯৭,০৬,৩৫,০০০ টাকা মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ৪৯,২৮,০০,০০০ টাকা ব্যয়ের যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই অঙ্ক আমার প্রস্তাবিত অর্থাঙ্কের অর্ন্তগত।

২। নগর উন্নয়ন একটি অবিচ্ছিন্ন কার্যধারা। এই কার্যপ্রণালীকে নিয়মানুগভাবে নিয়ন্ত্রিত করা এবং প্রবাহিত রাখার জন্য ১৯৭৯ খৃষ্টাব্দে 'টাউন অ্যাণ্ড কান্ট্রি (প্লানিং অ্যাণ্ড ডেভেলপমেন্ট)" আইন বিধিবদ্ধ করা হয়। কলকাতা মেট্রোপলিটান এলাকাসহ অন্যান্য এলাকাতে উন্নয়ন পরিকল্পনার খসড়া-চিত্র চূড়ান্ত করার জন্য দ্রুত কার্যব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। বেশ কয়েকটি ক্ষেত্রে এই কার্যপ্রণালী পরিণত পর্যায়ে পৌছেছে। অন্যান্য ক্ষেত্রে উন্নয়ন অব্যাহত আছে। বর্তমান পৌর এবং অন্যান্য নাগরিক সুযোগ-সুবিধাগুলির উপর চাপ কমানোর জন্য রাজ্য সরকার এবং উন্নয়ন প্রাধিকারগুলি নূতন অঞ্চল উন্নয়ন এবং নূতন উন্নয়ন কেন্দ্র স্থাপনের উদ্যোগ নিচ্ছে। কেন্দ্রীয় সরকার, বিশ্বব্যাঙ্ক এবং ব্রিটিশ ওভারসিজ ডেভেলপমেন্ট অ্যাডমিনিস্ট্রেশন-এর কার্যকর সহযোগিতায় শহরাঞ্চলের জনগণের এবং বিশেষত বস্তিবাসিগণের ন্যায় দরিদ্রতর শ্রেণীর মানুষদের জীবনযাপনের ব্যবস্থার উন্নয়নের জন্য বিভিন্ন প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। কলকাতার জন্য ২০১১ সাল অবধি একটি ভবিষ্যৎ পরিকল্পনা রাজ্য কর্তৃক প্রকাশিত হয়েছে। রাজ্য সরকার 'টুইন সিটি' ধারণানুযায়ী হাওড়ার পশ্চিমাংশের নূতন অঞ্চলগুলির উন্নয়ন পরিকল্পনা গ্রহণ করেছে। জনাকীর্ণ বৃহৎ শহরের জনসংখ্যার চাপ হ্রাসের জন্য "পশ্চিম হাওড়া প্রকল্প"-এর অধীন পার্শ্ববর্তী ক্ষুদ্র শহর গড়ে তোলার কাজ হাতে নেওয়া হবে।

২। ১৯৯২-৯৩ আর্থিক বছরে রাজ্য সরকার পরিকল্পনা খাতে সি. এম. ডি. এ.-কে পঞ্চান্ন কোটি টাকা দেবে। এখন আমি এই দাবির অন্তর্গত কিছু কার্যবিবরণীর উল্লেখ করছি।

(ক) **জলসরবরাহ** ঃ কলকাতা পৌর নিগম কর্তৃক ছিদ্র অন্বেষণের কার্য সম্পূর্ণ হয়েছে। ব্যারাকপুরের চিড়িয়ামোড় থেকে ডানলপ ব্রিজ পর্যন্ত ১১.৭ কি. মি. লম্বা ১,৫৫০ মিলিমিটার ব্যাসের পাইপ লাইন বসিয়ে ৬০" ব্যাসের টালা-পলতা মূল পাইপ লাইন পুনর্নবিকরণের কাজ সম্পূর্ণ হয়েছে নভেম্বর ১৯৯১-এ চালু করা হয়েছে। ২০ এম. জি. ডি. ক্ষমতাসম্পন্ন শ্রীরামপুর ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ প্রায় সম্পূর্ণ। টালা-অকল্যাণ্ড ট্রান্সমিশন মেইন লাইনের কাজ, বরানগর-কামারহাটি ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ, টালার ও. এইট. রিজার্ভার মেরামতের কাজ চলছে। ৫১ কোটি টাকা ব্যয় সাপেক্ষে সল্ট লেক, দমদম ও সাউথ দমদম মিউনিসিপ্যালিটির জন্য ভূতল জলসরবরাহ প্রকল্প রচনা চূড়ান্ত পর্যায়ে পৌছেছে। এই প্রকল্পের কাজ শুরু হয়েছে।

(খ) **পয়ঃপ্রণালী পরিষ্কার এবং জল-নিষ্কাশন** ঃ মহানগরীর জল জমার সমস্যার সুরাহার্থে বিভিন্ন স্থানে পয়ঃপ্রণালী ব্যবস্থার ক্ষমতাবৃদ্ধির জন্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এই বৎসরে যে প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে সেগুলি হল চৌভাগাতে অতিরিক্ত পাম্প হাউস এবং কলকাতা শহরের নর্দমার মোহনা এবং তার উন্নতিসাধন। বেলিয়াঘাটা-কেষ্টপুর, বাগজোলা খাল, কলকাতা পয়ঃপ্রণালী পরিষ্কার এবং হাওড়া পয়ঃপ্রণালীর গৃহসংযোগ স্থাপনের কাজ

সম্পূর্ণ। রাসভোরা খাল তথা ডানকুনি জল নিষ্কাশন খালের উন্নতিসাধন, পূর্ব কলকাতার প্রান্তীয় অঞ্চলের জল নিষ্কাশন ব্যবস্থার উন্নয়ন, বৈষ্ণবঘাটা-পাটুলির প্রান্তীয় অঞ্চলের জলনিষ্কাশন ব্যবস্থার উন্নয়ন ইত্যাদি কাজ চলছে। পূর্ব কলকাতা জলনিষ্কাশন ব্যবস্থার দুটি প্রকল্প হল ঃ

(১) পূর্ব কলকাতার প্রান্তীয় অঞ্চলের জমা জলের অপসারণ ;

(২) পূর্ব ও দক্ষিণ-পূর্ব কলকাতার নূতন নর্দমার খাল। আগেরটি হল একটি চলতি প্রকল্প এবং ১৯৯১-৯২ সালে আয়-ব্যয় বাবদ ৬৩.৮৮ লাখ টাকা এবং ১৯৯২-৯৩ সালে ৫০ লাখ টাকা ধরা আছে। পরেরটি একটি নূতন প্রকল্প যেটি অষ্টম পরিকল্পনায় শুরু করা হবে।

(গ) **সলিড ওয়েস্ট ম্যানেজমেন্ট ঃ** দেশের ও বাইরের নতুন প্রযুক্তিবিদ্যার সহায়তায় কঠিন বর্জ্য পদার্থের দাহ্য অংশ থেকে কার্যকরভাবে বিদ্যুৎ ও কৃষিসার উৎপন্ন করার পরিকল্পনা করা হচ্ছে।

(ঘ) **পরিযান এবং পরিবহন ব্যবস্থা ঃ** প্রাপ্ত ১.৬৬ একর জমির উপর অস্থায়ী প্রবেশ ও বাহির পথসহ গড়িয়া বাস টার্মিনাস নিমার্ণের কাজ প্রায় সম্পূর্ণ। প্রিন্স আনোয়ার শাহ রোড এবং এন. এস. সি. বোস রোড-এর সংযোজক রাস্তা এবং ডি. পি. শাসমল রোড ও মহাত্মা গান্ধী রোডের সংযোজক রাস্তার কাজও প্রায় সম্পূর্ণ। টালি নালা ব্রিজ নিমার্ণের কাজও সম্পূর্ণ হয়েছে। ই. এম. বাইপাসের সম্প্রসারণ শুরু হয়েছে। গড়িয়া ব্রিজ নির্মাণের কাজ এই বৎসর শুরু হবে। হাওড়ার ইস্ট-ওয়েস্ট রোডের কাজ অনেকটা এগিয়েছে। দুর্গাপুর ব্রিজ এবং কোনও এক্সপ্রেসওয়ের পুনর্নির্মাণের কাজের অগ্রগতি অব্যাহত। কলকাতা কেন্দ্রের অতিরিক্ত ভিড় কমানোর জন্য আমরা কোনাতে একটি ট্রাক টার্মিনাল কমপ্লেক্স গড়ে তুলব বলে স্থির করেছি যাতে মধ্য-কলকাতার ফলপট্টি থেকে সমগ্র পাইকারি ফলের ব্যবসাকে সরিয়ে নিয়ে আসা যায়।

(ঙ) **আবাসন ও অঞ্চল উন্নয়ন ঃ** বৈষ্ণবঘাটা-পাটুলি অঞ্চলে আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর এবং নিম্ন আয় বিশিষ্ট জনগণের জন্য ৩৮১১টি কোর হাউস এ পর্যন্ত নির্মিত হয়েছে। বৈষ্ণবঘাটা পাটুলিতে ৩৭১টি মধ্যবিত্ত শ্রেণীর ও উচ্চবিত্ত শ্রেণীর প্লট এবং ৬২টি সমবায় প্লট বন্টন করা হয়েছে। বৈষ্ণবঘাটা-পাটুলি অঞ্চলে পরিকাঠামোগত ব্যবস্থা উন্নয়নের কাজ প্রায় সম্পূর্ণ হয়েছে এবং পূর্ব কলকাতা ও তার সম্প্রসারিত এলাকায় ঐ কাজ চলছে। শিয়ালদহে আদালত ও বাণিজ্যিক কম্প্লেক্সের কাজ চলছে এবং সল্ট লেকে পৌর সংস্থা এবং নগর সমীক্ষা প্রতিষ্ঠানের (আই. এল. জি. ইউ. এস) গৃহনির্মাণের কাজ চলছে। সি. আই. টি. আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর, নিম্ন আয়ের ও মাঝারি আয়ের লোকদের জন্য একটি আবাসন প্রকল্প চূড়ান্ত করেছে যার দ্বারা নগরের তীব্র আবাসন সমস্যার কিছুটা সুরাহা হবে। নিজস্ব মূলধন ভিত্তি করে ৮০০ টি স্বত্বাধীন ফ্ল্যাট ১৯৯২-৯৩ বছরে নির্মাণ করা শুরু হবে।

(চ) **বস্তি উন্নয়ন ঃ** বস্তি উন্নয়নের উদ্দেশ্য হল পরিবেশের উন্নতসাধন। স্বাস্থ্যকর শৌচাগার, ভূমিস্থ নর্দমা ও ভূমির নিম্নস্থ নর্দমার লাইন, পানীয় জলসরবরাহ, রাস্তাঘাট ও রাস্তায় আলো প্রভৃতি মৌলিক নাগরিক সুযোগ-সুবিধাগুলি প্রদানের দ্বারাই এই কাজ করা

হবে। ১৯৯১-৯২ বছরের ৬০,০০০ সংখ্যক বস্তিবাসী মানুষদের এম. এন. পি. এবং ও. ডি. এ. প্রকল্পের মাধ্যমে এই সুযোগ-সুবিধাগুলি আওতায় আনা হয়েছে। আরও ৭০,০০০ বস্তিবাসীকে সামনের বছর এর আওতায় আনতে পারা যাবে।

(ছ) **স্বাস্থ্য কর্মসূচি ঃ** এরমধ্যে আছে প্রাথমিক স্বাস্থ্য পরিষেবা যার মাধ্যমে কলকাতা মেট্রোপলিটান অঞ্চলের ২০ লক্ষ বস্তিবাসী এবং আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর জনগণের নিকট পরিবার কল্যাণ ও পরিচর্যা পৌঁছানো। ও. ডি. এ. সাহায্যপ্রাপ্ত নূতন প্রকল্পগুলিসহ এটিও সামনের বছর চালু থাকবে। বিশ্বব্যাঙ্কের অর্থসাহায্যপ্রাপ্ত একটি বৃহত্তর স্বাস্থ্য কর্মসূচি এই বছরে চূড়ান্ত হতে পারে যার আওতায় কলকাতা মেট্রোপলিটান এলাকা থাকবে।

(জ) **গঙ্গা অ্যাকশন প্ল্যান ঃ** গঙ্গা অ্যাকশন প্ল্যান প্রকল্পের উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। পরিবেশ ও উন্নয়নের প্রতি বিশেষ দৃষ্টি রেখে অনুমোদিত ১১০টির মধ্যে ৬৬টি পরিকল্পনার কাজ মার্চ ১৯৯১-এর মধ্যে সম্পূর্ণ হয়েছে। আরও ১০টি নতুন প্রকল্পের কাজ মার্চ ১৯৯২-এর মধ্যে সম্পূর্ণ হবে আশা করা যাচ্ছে। গঙ্গা প্রোজেক্ট ডাইরেক্টরেট এই ব্যাপারে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত ১১৩.৩৭ কোটি টাকার ব্যবস্থা করেছে, ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত মোট ১০৫.৩০ কোটি টাকা খরচ করা হয়েছে।

(ঝ) **স্মলস্কেল এন্ট্রেপ্রেনার্স প্রোগ্রাম ঃ** সি. এম. ডি. এ. এলাকার আর্থিকভাবে দুর্বলতর শ্রেণীর চাকুরি এবং আয় বৃদ্ধিই এই কর্মসূচির লক্ষ্য। এস. এস. ই. কর্মসূচির অধীনে সি. এম. ডি. এ. এলাকার ৮৮,৬২৯ জন ক্ষুদ্র ব্যবসায়ী এবং কারিগরদের মার্চ ১৯৯১ সাল অবধি ৪১.৩০ কোটি টাকার ব্যাঙ্ক লোন দেওয়া হয়েছে। সম্প্রতি পৌর এলাকার দরিদ্রদের প্রশিক্ষণ এবং উপযোগী পরামর্শ প্রদানের সহায়তায় ব্যক্তিগত উদ্যোগ তথা উপযুক্ত দক্ষতা বিকাশের উপর জোর দেওয়া হয়েছে।

(ঞ) **মিউনিসিপ্যাল ও পঞ্চায়েত উন্নয়ন কর্মসূচি ঃ** পৌর সংস্থাগুলি, পৌর নিগমসমূহ এবং নোটিফায়েড এরিয়া অথরিটিসকল প্রায় ১০৫ কোটি টাকা ব্যয় সাপেক্ষে সাত হাজার দুই শত পঞ্চাশের (৭,২৫০) অধিক সংখ্যক বহুমুখি কর্মপ্রকল্প রচনা করেছে। এগুলির মধ্যে সড়ক উন্নয়ন, বস্তি উন্নয়ন, জলসরবরাহ প্রসার, প্রয়ঃপ্রণালী সংস্কার ও জল নিষ্কাশন ব্যবস্থার সুরাহা, বাজারের উন্নতি প্রভৃতি রয়েছে। ৯১.২৫ কোটি টাকা ইতিমধ্যেই স্থানীয় পৌর সংস্থাগুলিকে পৌর উন্নয়ন কর্মসূচি রূপায়ণে দেওয়া হয়েছে। পঞ্চায়েত এলাকার জেলা পরিষদগুলির সাহায্য নিয়ে ১৯৯১-৯২ সালে প্রায় ১২ কিলোমিটার রাস্তা নির্মাণ, পাঁচশটি নলকূপ স্থাপন করা হবে আশা করা হচ্ছে।

(ট) **কলকাতা ও হাওড়ার ইম্প্রুভমেন্ট ট্রাস্টদ্বয় ঃ** কলকাতা মহানগর এলাকায় নগর উন্নয়নের প্রকল্পসাধনে নিযুক্ত কার্যকর সংস্থাগুলির বিবিধত্ব দূরীকরণে পরিকল্পনাগত, আর্থিক ও কার্যকর কর্মসূচিমূলক নগর উন্নয়নের কাজের বৃহত্তর সমন্বয় সাধনের উদ্দেশ্যে সি. এম. ডি. এ., সি. এম. ডব্লিউ. এস. এ., সি. আই. টি. এবং এইচ. আই. টি.-কে এক ছত্রচ্ছায়ায় আনা হয়েছে। এটি পৌর এলাকায় উন্নত পরিকল্পনা এবং উন্নয়ন কর্মসূচির সমন্বয়সাধন তথা পর্যবেক্ষণে সহায়তা করবে। কলকাতার কিছু ঘিঞ্জি এলাকায় উন্নয়নের কাজ

করার জন্য সি. আই. টি.-কে ৫৫,০০,০০০ টাকা দেওয়া হয়েছে। হাওড়ার বিভিন্ন স্থানে উন্নতির জন্যও এইচ. আই. টি.-কেও ৫৫,০০,০০০ টাকা দেওয়া হয়েছে।

(ঠ) **কলকাতা পৌর নিগম, সি. এম. ডি. এবং নন্-সি. এম. ডি. এলাকার অন্যান্য পৌর সংস্থাকে আর্থিক সাহায্য দান ঃ** প্রধানত সি. এম. ডি.-র মাধ্যমে অর্থব্যয়ের দ্বারা সৃষ্ট এলাকার পৌর-সম্পদসমূহের রক্ষণাবেক্ষণের উদ্দেশ্যে কলকাতা পৌর নিগমগুলি ও সি. এম. ডি.-এ এলাকার অন্যান্য পৌরসংস্থার জন্যে ২২,৫৫,০০,০০০ (বাইশ কোটি পঞ্চান্ন লক্ষ) টাকা ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে ধরা হয়েছে। সি. এম. ডি. এবং নন্-সি. এম. ডি. এলাকার স্থানীয় পৌরসভাগুলির কর্মচারিদের অতিরিক্ত মহার্ঘভাতার আশি শতাংশ নির্দিষ্ট গ্র্যান্ট, অ্যাড হক গ্র্যান্ট বাবদ বাড়তি টাকা পেশা-বাণিজ্য এবং বৃত্তিকর অবলুপ্তি বাবদ ক্ষতিপূরণ মেটাবার উদ্দেশ্যে পৌর বিষয়ক দপ্তর মার্চ, '৯২ পর্যন্ত ১৯,২৭,১৮,০০০ (উনিশ কোটি সাতাশ লক্ষ আঠার হাজার) টাকা ব্যয় করেছে। কলকাতা পৌর নিগম অতিরিক্ত মহার্ঘভাতা, নির্দিষ্ট গ্র্যান্ট এবং অতিরিক্ত গ্র্যান্ট বাবদ বাড়তি টাকা ইত্যাদি যোজনা বহির্ভূত ব্যয়ের আশি শতাংশ মেটাবার জন্য পৌরসংক্রান্ত দপ্তর থেকে ২৮,৫৩,০৩,০০০ টাকা পেয়েছে। এছাড়া ক্ষতিপূরণ বাবদ কলকাতা পৌর নিগমকে ৫,০০,০০০ টাকা দেওয়া হয়েছে।

(ড) কল্যাণী উপনগরীর উন্নয়নের জন্য ১৯৯২-৯৩ সালে ৩৩ লক্ষ টাকা দেওয়ার প্রস্তাব আছে। এই উন্নয়ন মূলত পৌর পরিকাঠামোগত সুবিধাবলির প্রসারণ—যার মধ্যে জলসরবরাহ, জল নিষ্কাশন, পয়ঃপ্রণালী পরিষ্কার ইত্যাদি অন্তর্গত।

৪। সরকার একটি স্বাস্থ্যোজ্জ্বল পরিবেশ সংরক্ষণার্থে সচেতন। সবুজ এলাকাগুলি কেবল সংরক্ষিত হবে না, আরও উন্নয়ন ঘটানো হবে। এছাড়া টাউন অ্যাণ্ড কান্ট্রি প্ল্যানিং অ্যাক্টের এলাকা প্রসারণের মাধ্যমে শহর এলাকার চারিদিকের জলা জায়গা এবং সবুজাঞ্চলকে ঘিরে কয়েকটি পরিকল্পনাধীন এলাকা গড়ে তোলার প্রস্তাব করা হয়েছে।

এই বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি চূড়ান্তভাবে পেশ করছি।

**দাবী নং ৩৮**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালে ৩৮ নং দাবির অধীন "২২২০—তথ্য ও প্রচার", "৪২২০—তথ্য ও প্রচারের মূলধনী বিনিয়োগ" এবং "৬২২০—তথ্য ও প্রচারের জন্য ঋণ" মুখ্যখাতে সর্বমোট ১৬,৫৫,৮৩,০০০ টাকা (ষোল কোটি পঞ্চান্ন লক্ষ তিরাশি হাজার টাকা) মঞ্জুর করা হোক। [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ৪,১৫,০০,০০০ টাকা (চার কোটি পনের লক্ষ টাকা) এর মধ্যে ধরা আছে।]

চতুর্থবার জনগণের বিপুল সমর্থনে নির্বাচিত বামফ্রন্ট সরকার বিগত চৌদ্দ বছর ধরে জনগণের দুঃখকষ্ট লাঘব করার কাজে ব্রতী। ভারতীয় গণতন্ত্রের ইতিহাসে এ এক অভূতপূর্ব ঘটনা।

এ রাজ্যের সর্বস্তরের মানুষ যেমন অকুণ্ঠ সমর্থন করেছে এই সরকারকে, তেমনি পাশাপাশি এই সরকারের কর্মসূচির বিরুদ্ধে চলেছে কিছু অবাঞ্ছিত গোষ্ঠীর অভিযান। এই

সব কিছুকে স্মরণে রেখে এই রাজ্যের প্রকৃত অবস্থার তথ্যভিত্তিক বাস্তব পরিস্থিতিকে তুলে ধরার দায়িত্বভার বর্তেছে তথ্য বিভাগের উপর।

**তথ্য শাখা**

আকাশবাণী এবং দূরদর্শনের মতো শক্তিশালী প্রচার মাধ্যমের সম্পূর্ণ নিয়ন্ত্রণ কেন্দ্রীয় সরকারের হাতে থাকার ফলে যে সমস্যা উদ্ভূত হয়, তার প্রতি মাননীয় সদস্যগণের দৃষ্টি আরেকবার আকর্ষণ করতে চাই। ভারতের ফেডারেল রাষ্ট্রব্যবস্থা এবং ভাষা ও সংস্কৃতির বৈচিত্র্যের পরিপ্রেক্ষিতে এ ধরনের কেন্দ্রীয় নিয়ন্ত্রণ আঞ্চলিক স্বার্থের ও বিকাশের পরিপন্থী। এ বিষয়ে আমাদের বক্তব্য, আমরা এর আগে সুস্পষ্ট ভাষায় বিভিন্ন সময়ে প্রকাশ করেছি। কেন্দ্রের তথ্য মন্ত্রক থেকে অভিযোগ তোলা হয়েছিল যে অনুরুদ্ধ হওয়া সত্ত্বেও আকাশবাণীর প্রোগ্রাম অ্যাডভাইসারি কমিটিতে পশ্চিমবঙ্গ সরকার তাদের প্রতিনিধি পাঠান না। এ ধরনের কমিটিগুলি যে কাগুজে কমিটি, অনুষ্ঠানের নীতি নির্ধারণের ক্ষেত্রে যে এদের কোনও কার্যকর ভূমিকা নেই, এই অভিজ্ঞতা পশ্চিমবঙ্গ সরকারের আগেই ছিল। তাই সেখানে আমাদের প্রতিনিধি পাঠানোর ক্ষেত্রে আমার যথেষ্ট দ্বিধা ছিল। আমরা চেয়েছি যে, যদি আমাদের অংশগ্রহণ জরুরি বলে মনে করা হয়, তবে যেন এই কমিটির একটি কার্যকর ভূমিকা থাকে। যাই হোক, যথেষ্ট সদিচ্ছা নিয়ে আমাদের মুখ্যমন্ত্রী গত নভেম্বর মাসের একটি চিঠিতে কেন্দ্রীয় তথ্যমন্ত্রীর কাছে এই কমিটি গঠন, ক্ষমতা, কার্যপদ্ধতি ইত্যাদি বিষয়ের উপর ব্যাখ্যা দেবার জন্য অনুরোধ করেন। কেন্দ্রের তথ্যমন্ত্রীর কাছ থেকে যে উত্তর পাওয়া যায় তাতে কোনও নতুন তথ্য সংযোজন হয় না। দেখা যায় যে তার মন্ত্রক পুরনো নীতিই বহাল রেখেছেন। এই পরিপ্রেক্ষিতে গত ফেব্রুয়ারি মাসে মুখ্যমন্ত্রীর লেখা একটি চিঠিতে কেন্দ্রীয় মন্ত্রককে জানিয়ে দেওয়া হেয়েছে যে, বর্তমানে যে নিয়ম বলবৎ আছে তাতে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কিছু প্রতিনিধি পাঠালে কোনও কাজই হবে না, কারণ এই কমিটির নীতি নির্ধারণের ক্ষেত্রে বিশেষ কোনও ভূমিকা নেই। বিকেন্দ্রীকরণের নীতি মেনে যদি কেন্দ্রীয় সরকার বর্তমান নিয়ম পরিবর্তন করে পশ্চিমবঙ্গ সরকারকে আকাশবাণী অনুষ্ঠানের নীতি নির্ধারণে কার্যকর ভূমিকা দেন, তবে এই সরকার অতি অবশ্যই কেন্দ্রীয় সরকারকে সর্বতোভাবে সাহায্য করবে—একথা মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় তথ্যমন্ত্রীকে জানিয়ে দিয়েছেন। এই রাজ্যের সংস্কৃতির যথার্থ প্রতিফলন আকাশবাণীর অনুষ্ঠানে থাকুক এ বিষয়ে নিশ্চয়ই কারুর মনে কোনও দ্বিধা নেই। সেই পরিপ্রেক্ষিতে সম্পূর্ণ কেন্দ্রীয় নিয়ন্ত্রণ যে হিতকর নয়, এ বিষয়েও কোনও সংশয় থাকার কথা নয়। এই পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ সরকার যে নীতি গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানিয়েছেন, আশা করি দলমত নির্বিশেষে মাননীয় সদস্যগণ তাকে স্বাগত জানাবেন।

মূলত দেশের কিছু বৃহৎ সংবাদপত্র স্বাভাবিক কারণেই এই সরকারের বিরোধী। গণতন্ত্রে এটাই স্বাভাবিক। কিন্তু অস্বাভাবিক পরিস্থিতি হল ধারাবাহিকভাবে এরা সরকারের নীতি, কর্মসূচি, মন্ত্রিসভা ও বিভিন্ন দপ্তরের প্রকৃত কাজকর্মের বিকৃতি ঘটিয়ে চলেছেন। অনেক ক্ষেত্রে সোজাসুজি মিথ্যা সংবাদ প্রকাশ করেছেন। মিথ্যা সংবাদগুলির উপর নির্ভর করে আবার সম্পাদকীয় লেখা হচ্ছে। এর প্রতিবাদে রাজ্য সরকারের পক্ষ থেকে 'প্রেস নোট' প্রকাশ করলে তাঁরা সেই নোট প্রকাশ অস্বীকার করছেন। আমরা আন্তরিকভাবেই বিশ্বাস করি

সংবাদপত্রের সরকারি নীতির বা কর্মসূচির সমালোচনার অধিকার আছে। কিন্তু সত্য আর মিথ্যার সীমারেখা টানার দায়িত্ব সংবাদপত্রের আছে।

ক্ষুদ্র এবং মাসিক পত্র-পত্রিকাগুলিকে আমরা বিভিন্নভাবে সহযোগিতা করছি। বিশেষত, গ্রামীণ সাংবাদিকদের জন্য প্রশিক্ষণ শিবিরের আয়োজন করেছি।

পঞ্চায়েতি প্রতিষ্ঠানগুলির সঙ্গে ঘনিষ্ঠ সংযোগ রক্ষা করে তথ্য শাখার কাজ সুদূর গ্রামাঞ্চলে প্রসারিত করার প্রচেষ্টা নানা সীমাবদ্ধতার মধ্যেও অব্যাহত হয়েছে।

সার্বিক সাক্ষরতা অভিযানে এই শাখা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। বিভিন্ন প্রচার মাধ্যমগুলিকে সুষ্ঠভাবে ব্যবহার করে এবং নানা সভা-সমিতিতে আয়োজন করে এই শাখা পঞ্চায়েত প্রতিষ্ঠানগুলির সাক্ষরতা অভিযানকে সফল করে তোলার জন্য সর্বতোভাবে সহযোগিতা করছে।

এছাড়া প্রতিটি মহকুমা স্তরে ন্যুনপক্ষে পাঁচটি করে বিশেষ প্রচার অভিযান আয়োজন করার কর্মসূচি নেওয়া হয়েছে। এই কর্মসূচিতে জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতি, নিরক্ষরতা দূরীকরণ, পরিবেশ দূষণরোধ, পরিবার পরিকল্পনা, গ্রামোন্নয়নে পঞ্চায়েতের ভূমিকা ইত্যাদি বিষয়ে গুরুত্ব অর্পণ করা হয়েছে।

দেশের বর্তমান পরিস্থিতিতে জাতীয় সংহতি ও সাম্প্রদায়িক ঐক্য বজায় রাখার প্রশ্নটি বিশেষ গুরুত্বপূর্ণ। তথ্য শাখার বিভিন্ন প্রচার অভিযানে এই দিকটির প্রতি বিশেষ নজর রাখা হয়েছে। পোস্টার, হোর্ডিং, সিনেমা স্লাইড এবং সংবাদপত্রের বিজ্ঞাপন ইত্যাদির মারফত বিচ্ছিন্নতার বিরুদ্ধে সম্প্রীতি ও ঐক্যের সংগ্রামকে অব্যাহত রাখার জন্য নিরলস প্রয়াস চালানো হচ্ছে। ৩৫টি পোস্টার সম্বলিত একটি রঙিন পোস্টার সেট তৈরি করে সুদূর গ্রামাঞ্চলে ব্যাপকভাবে প্রদর্শনীর আয়োজন করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এছাড়া গত প্রায় এক বছর ধরেই জেলায় জেলায় সংহতি উৎসবের আয়োজন করা হয়েছে। আলোচনা সভা, সাংস্কৃতিক অনুষ্ঠান, পদযাত্রা ইত্যাদির মাধ্যমে সর্বভাষা, ধর্ম ও জাতির মানুষকে ঐক্যের মাধ্যমে সংগঠিত করার চেস্টা হয়েছে। সংহতি উৎসবের কেন্দ্রীয় কর্মসূচিটি অনুষ্ঠিত হয়েছে কলকাতায় ২৪ ফেব্রুয়ারি থেকে ১ মার্চ পর্যন্ত। সপ্তাহব্যাপী এই অনুষ্ঠানে সর্বস্তরের মানুষ অংশ গ্রহণ করেছিলেন। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলাগুলি থেকে সাংস্কৃতিক প্রতিনিধিরা এসেছিলেন। সঙ্গে সঙ্গে তথ্য ও সংস্কৃতি দপ্তর এবং পূর্ব্বাঞ্চলীয় সংস্কৃতি কেন্দ্রের যৌথ আহ্বানে এই সংহতি উৎসবে ব্যাপকভাবে অংশগ্রহণ করেছিলেন বিভিন্ন রাজ্যের শিল্পী এবং বুদ্ধিজীবী মানুষ। ময়দানে এবং বিভিন্ন মঞ্চে আয়োজিত বিভিন্ন প্রদর্শনী, আলোচনা সভা, সাংস্কৃতিক অনুষ্ঠান, চিত্রকলা প্রদর্শনী, চলচ্চিত্র প্রদর্শনি ইত্যাদি আরেকবার স্মরণ করিয়ে দিলে বৈচিত্র্যের মধ্যেও ভারতবর্ষ এক এবং অখণ্ড। বিচ্ছিন্নতাবাদির শক্তিগুলির বিরুদ্ধে এই সংহতি ও সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার অভিযান আমরা আগামী দিনেও অব্যাহত রাখতে চাই।

আধুনিক প্রযুক্তির সাথে তাল রেখে আমাদের প্রচার মাধ্যমগুলির পরিবর্তন প্রয়োজন। আগেই ঘোষণা করেছিলাম যে, এই বিষয়ে আমরা একটি গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছি। ভিডিও একটি শক্তিশালি প্রচার মাধ্যম। অন্যদিকে আমাদের ৩৫ বা ১৬ মি.মি. ভ্রাম্যমাণ ভিডিও-ভিস্যুয়াল ইউনিটগুলি ক্রমশই ব্যয়সাপেক্ষ হয়ে উঠেছে। এই পরিপ্রেক্ষিতে প্রতি মহকুমা ও

পঞ্চায়েত সমিতি স্তরে ভিডিও প্রদর্শনী ইউনিট গড়ে তোলার একটি পরিকল্পনা নেওয়া হয়েছে। গত আর্থিক বছর থেকেই আমরা এই পরিকল্পনা কার্যকর করতে আরম্ভ করেছি। ইতিমধ্যে ভিডিও সেট জেলায় জেলায় পাঠিয়ে দেওয়া হয়েছে। বর্তমান আর্থিক বছরে বেশ কয়েকটি মহকুমা স্তরেও এই সেট পৌঁছে দেবার পরিকল্পনা নেওয়া হয়েছে। আর্থিক সীমাবদ্ধতা সত্ত্বেও আমরা চেষ্টা করছি যাতে আর এক বছরের মধ্যেই প্রতি মহকুমা অফিসেই ভিডিও সেট থাকে। কিছু কিছু পঞ্চায়েত সমিতি স্তরেও যাতে ভিডিও সেট পৌঁছে দেওয়া যায়, তার চেষ্টাও চালিয়ে যাওয়া হচ্ছে। এই ভিডিও ইউনিটগুলির জন্য বেশ কয়েকটি ভিডিও ক্যাসেট করা হয়েছে। বিভিন্ন উন্নয়নমুখি এবং শিক্ষামূলক বিষয়ে আরও ভিডিও ক্যাসেট তৈরি করার একটি পরিকল্পনা নেওয়া হয়েছে।

তথ্য শাখা থেকে বাংলা, হিন্দি, ইংরেজি, উর্দু এবং সাঁওতালি ভাষায় পত্রিকা প্রকাশিত হয়। বর্তমান বছরে এই পত্রিকাগুলির প্রকাশন উল্লেখযোগ্যভাবে নিয়মিত করা সম্ভব হয়েছে। মানোন্নয়নেরও চেষ্টা কিছুটা ফলবতি হয়েছে। নেপালি ভাষায় পত্রিকাটির প্রকাশন নানা কারণে বন্ধ হয়ে গিয়েছিল। এটিও যাতে আবার নিয়মিতভাবে প্রকাশিত হয়, তার ব্যবস্থা নেওয়া হয়েছে। এছাড়া বেশ কয়েকটি মূল্যবান পুস্তিকা, ফোল্ডার এবং পোস্টার ইত্যাদি প্রকাশ করা হয়েছে। সরকারের বিভিন্ন দপ্তরের অনুসৃত নীতি সম্বন্ধে প্রতিবেদন এবং কার্যাবলি সম্পর্কে তথ্য, সংবাদপত্রের প্রতিনিধিদের কাছে পৌঁছে দেবার জন্য তথ্য শাখার নিউজব্যুরো থেকে বেশ কয়েকটি নিউজ বুলেটিন প্রকাশ করা হয়েছে। চলতি বছরে প্রকাশিত মুখ্যমন্ত্রীর গুরুত্বপূর্ণ ভাষণের একটি সংকলন এবং পঞ্চায়েত ব্যবস্থা ও উন্নয়নের বিকল্প পথ সম্পর্কে পঞ্চায়েত মন্ত্রীর একটি পুস্তিকা বিশেষ জনপ্রিয়তা অর্জন করেছে। এছাড়া পশ্চিমবঙ্গ সরকারের কার্যাবলির ওপরে তামিল ভাষায় একটি পুস্তিকা তথ্য শাখার মাদ্রাজ অফিস থেকে প্রকাশ করা হয়েছে।

চলতি আর্থিক বছরে, তথ্য শাখা ৭৫টি প্রদর্শনীতে অংশগ্রহণ করেছে। এই প্রদর্শনীগুলির মধ্যে একটি দিল্লির আন্তর্জাতিক বাণিজ্য মেলায় এবং একটি মাদ্রাজ শহরে অনুষ্ঠিত হয়েছিল। এ বছর দুটি নতুন প্রদর্শনী সেট এবং নতুন পোস্টার তৈরি করা হয়েছে। এছাড়া, দিল্লিতে সাধারণতন্ত্র দিবসের অনুষ্ঠানে তথ্য শাখা কর্তৃক আয়োজিত পশ্চিমবঙ্গের 'ট্যাবলো' জনসাধারণের প্রভূত প্রশংসা অর্জন করেছে।

তথ্য শাখার অন্তর্গত গণমাধ্যম কেন্দ্রে বেশ কয়েকটি কর্মসূচি গ্রহণ করেছে। গণমাধ্যম সম্পর্কিত গ্রন্থাগারটি ক্রমশই জনপ্রিয়তা অর্জন করেছে।

গণমাধ্যমের বিভিন্ন দিক নিয়ে এই কেন্দ্রে বেশ কয়েকটি আলোচনাসভার আয়োজন করেছে। চলতি বছর থেকে গণমাধ্যম কেন্দ্রে ভারতীয় সাংবাদিকতার অন্যতম পথিকৃৎ হরিশচন্দ্র মুখোপাধ্যায়ের স্মরণে একটি বার্ষিক বক্তৃতার আয়োজন করেছে। এই বছর এই কেন্দ্র থেকে 'আমাদের সংবাদপত্র ও স্বাধীনতা সংগ্রাম' শীর্ষক একটি গ্রন্থ প্রকাশ করা হয়েছে। সাংবাদিকতা সম্পর্কিত আরও কয়েকটি গ্রন্থ রচনার উদ্যোগ নিয়েছে এই কেন্দ্র। আমরা গণমাধ্যম বিষয়ে একটি পাঠাগার প্রস্তুত করেছি। এইটি সাংবাদিকতায় আগ্রহী পাঠকদের আকর্ষণ সৃষ্টি করেছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, সরকারের অধীনে পরিচালিত বসুমতি কর্পোরেশনের আর্থিক অবস্থা অনেক বৎসর ধরেই যথেষ্ট উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। ইদানিংকালে

সংবাদপত্র নির্মাণের ব্যয় ক্রমাগত বৃদ্ধির ফলে দেশের সংবাদপত্র শিল্প এমনিতেই যথেষ্ট সংকটের সম্মুখীন হয়েছে। অধিগ্রহণের সময় থেকেই বসুমিত প্রতিষ্ঠানটি ছিল একটি সংগঠন। এইসব কারণে এবং অসম প্রতিযোগিতার সম্মুখীন হয়ে কর্পোরেশনটি লোকসান করতে থাকে। বিগত কয়েক বছরে কিছু উপযুক্ত প্রশাসনিক ব্যবস্থা গ্রহণ করা হয় এবং নতুন মেশিনারি কেনার জন্য টাকা লগ্নি করা হয়। এই সমস্ত ব্যবস্থার সুফল এখন পাওয়া যাচ্ছে। জবপ্রিন্টিং-এর কাজ বাড়িয়ে লোকসানের মাত্রা প্রতি বছর কমিয়ে আনা হচ্ছে। কিন্তু সরকারের লক্ষ্য প্রতিষ্ঠানটিকে লাভজনক সংস্থায় রূপান্তরিত করা। এর জন্য সরকার দুটি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত নিয়েছেন। উত্তরবঙ্গের প্রভাতি সংবাদপত্রের অভাব থাকার জন্য দৈনিক বসুমতি পত্রিকার একটি সংস্করণ শিলিগুড়ি থেকে প্রকাশ করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। উপযুক্ত ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে যাতে চলতি আর্থিক বছরের মাঝামাঝি সময়ের মধ্যেই পত্রিকাটির শিলিগুড়ি সংস্করণ নিয়মিতভাবে প্রকাশিত হতে পারে। এছাড়া কলকাতা থেকে একটি পাক্ষিক বসুমতি পত্রিকা প্রকাশ করা হবে। আমরা আশা রাখি এইসব নতুন প্রকাশনা আরম্ভ হলে বসুমতি ক্রমশ লাভজনক সংস্থায় রূপান্তরিত হতে পারবে।

**সংস্কৃতি শাখা**

সংস্কৃতির বিভিন্ন ধারাকে তৃণমূল পর্যন্ত প্রসারিত করার যে নীতি বামফ্রন্ট সরকার ক্ষমতায় অধিষ্ঠিত হয়ে গ্রহণ করেছিল, বর্তমান বছরেও তা অব্যাহত থেকেছে এবং সুপরিকল্পিত কর্মসূচি রূপায়ণের মাধ্যমে সেই নীতি সার্থকতার পথে বহুদূর অগ্রসর হয়েছে। সংস্কৃতির প্রতিটি শাখায় যথাযথ সন্ধান, সংরক্ষণ এবং বিকাশের উদ্দেশ্যে গণমুখি প্রচেষ্টার সুফল আশানুরূপ পরিলক্ষিত হয়েছে। বিভিন্ন আকাদেমি ও পর্যদের মাধ্যমে সাহিত্য, সঙ্গীত, নাটক, লোকসংস্কৃতি এবং চারুকলা অর্থাৎ সংস্কৃতির সবকটি বিভাগের সুষম বিকাশের জন্য প্রকল্প প্রণয়ন ও কর্মসূচি রূপায়ণের কাজ নিরবচ্ছিন্নভাবে এগিয়ে চলেছে। আর সরকারি এইসব কর্মসূচির পরিকল্পনা ও রূপায়ণে অগ্রগণ্য ভূমিকা রয়েছে রাজ্যের সমস্ত প্রথম সারির শিল্পী-সাহিত্যিক বুদ্ধিজীবিদের।

পশ্চিমবঙ্গ বাংলা আকাদেমির কাজকর্ম আরও প্রসারিত হয়েছে। 'বিবিধ বিদ্যা সংগ্রহ' এবং জীবনি গ্রন্থমালা সিরিজে ১২টি গ্রন্থ প্রকাশিত হয়ে জনপ্রিয়তা লাভ করেছে। বাংলা আকাদেমি পত্রিকার উচ্চমান ও জনপ্রিয়তা এতই সমাদৃত হয়েছে যে পুনর্মুদ্রণও করতে হয়েছে। কিশোর অভিধান ও 'জিয়নকাঠি' নামে শিশু-কিশোর সংকলন প্রকাশের পর্যায়ে। বিদ্যাসাগর মৃত্যুশতবর্ষ উল্লেখযোগ্য মর্যাদায় কলকাতা সহ বিভিন্ন জেলা ও দিল্লিতে আলোচনা, প্রদর্শনী, ভাষা ও ব্যাকরণ চর্চা ইত্যাদির মাধ্যমে পালিত হচ্ছে। বাংলা আকাদেমির নিজস্ব ভবন নির্মাণের কাজ পুর্ণোদ্যমে চলছে।

পশ্চিমবঙ্গ নাট্য আকাদেমির কর্মকাণ্ড জেলা পর্যায়ে আরও ছড়িয়ে পড়েছে। এখন পর্যন্ত ১৫টি জেলায় নাট্যোৎসব, তিনটি কেন্দ্রে নাটকের ওয়ার্কশপ ইত্যাদি অনুষ্ঠিত হয়েছে। নাট্যচর্চার বিভিন্ন সমস্যার পর্যালোচনার উদ্দেশ্যে প্রতিটি জেলার নাট্যদলগুলির সঙ্গে সংযোগ স্থাপন ইতিমধ্যে সম্ভব হয়েছে। উপযুক্ত নাট্যদলগুলিকে সার্বিক সহায়তা দেওয়া হচ্ছে। নাট্য আকাদেমির মুখপত্র ও অন্যান্য প্রশংসনার সংখ্যা বৃদ্ধি পেয়েছে। নাট্য গ্রন্থাগারটি আরও সমৃদ্ধ হয়েছে।

পুরনো যাত্রা ও নাটকের রেকর্ড সংগ্রহ, বিশিষ্ট নাট্য ব্যক্তিত্বদের সংগ্রহশালা থেকে প্রাপ্ত অবদান, ভিডিও সাক্ষাৎকার ইত্যাদির মাধ্যমে একটি আর্কাইড গড়ে তোলার কাজের অগ্রগতি হয়েছে। বিভিন্ন বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যৌথভাবে বিশিষ্ট নাট্য ব্যক্তিত্বদের দ্বারা নাট্য বিষয়ে আলোচনাসভা নিয়মিত অনুষ্ঠিত হয়ে চলেছে।

সঙ্গিত জগতে পশ্চিমবঙ্গ রাজ্য সঙ্গিত আকাদেমি এখন এক উল্লেখযোগ্য প্রতিষ্ঠান। এই আকাদেমির কাজ ক্রমশ জেলায় জেলায় প্রসারিত করা হয়েছে। শিলিগুড়ি, জলপাইগুড়ি, নদীয়া প্রভতি স্থানে ওয়ার্কশপ এবং বিশিষ্ট শিল্পী সমন্বয়ে সঙ্গীতানুষ্ঠান ইত্যাদি সংগঠিত হয়েছে। আকাদেমি প্রকাশিত গ্রন্থাবলি ও নবীন শিল্পীদের ক্যাসেট খুবই জনপ্রিয় লাভ করেছে। প্রাথমিক পর্যায়ের শিক্ষার্থীদের জন্য তালিম, ক্যাসেট প্রকাশ, চল্লিশের নিচে বয়স্ক শিল্পীদের নিয়ে সঙ্গীত সম্মেলন ইত্যাদি কর্মসূচির কার্যকারিতা গুণীমহলে বিপুলভাবে স্বীকৃতি লাভ করেছে। বিভিন্ন সঙ্গীতজ্ঞদের দুর্লভ রেকর্ড, ভি ডি ও সাক্ষাৎকার ইত্যাদির মাধ্যমে আকাদেমির আর্কাইডটি দুর্লভ সংগ্রহশালা হয়ে উঠেছে। গ্রন্থাগারটিরও আরও সমৃদ্ধি হয়েছে।

চিত্র ও ভাস্কর্যের ক্ষেত্রে কলকাতা ও জেলার নবীন শিল্পীদের আর্থিক সাহায্য দেওয়া ছাড়াও বার্ষিক প্রদর্শনির মাধ্যমে তাদের শিল্পকর্ম জনসমক্ষে তুলে ধরার কর্মসূচিও রূপায়িত হচ্ছে। শীততাপ নিয়ন্ত্রিত গগনেন্দ্র প্রদর্শনশালায় নিয়মিতভাবে বাংলার শ্রেষ্ঠ চিত্রশিল্পীদের কালজয়ী শিল্পকর্মের প্রদর্শনি হচ্ছে। শিল্পী গোপাল ঘোষের একটি অ্যালবাম প্রকাশ হতে চলেছে। নবীন শিল্পীদের সঙ্গে সমকালের নবীন ও প্রতিষ্ঠিত শিল্পীদের চিত্র সংগ্রহের কাজও সমানভাবে অব্যাহত রয়েছে। হো চি মিন সরণিতে ভারত সরকারের ভারতীয় সংস্কৃতি সম্বন্ধ পরিষদের সঙ্গে যৌথভাবে একটি আর্ট গ্যালারি নির্মাণ প্রকল্প গ্রহণ করা হয়েছে এবং উপরাষ্ট্রপতি কর্তৃক ভিত্তি প্রস্তরও স্থাপিত হয়েছে। আর্ট গ্যালারির পরিচালন কমিটিতে রাজ্য সরকার ও শিল্পীদের প্রতিনিধিত্ব থাকবে। রাজ্যের অতীত ও বর্তমানকালের প্রথিতযশা শিল্পীদের শিল্পকর্মের স্থায়ী প্রদর্শনির ব্যবস্থা এই আর্ট গ্যালারির মূল লক্ষ্য।

গ্রামে-গঞ্জে সর্বত্র সাংস্কৃতিক অভিযানে বিভাগীয় লোকরঞ্জন শাখাগুলি তাদের নাটক, নৃত্যনাট্য, সঙ্গিত, তরজা গান নিয়ে ব্যাপক সংখ্যায় অংশগ্রহণ করেছে। লোকরঞ্জন শাখার কাজকর্ম পর্যালোচনা করে বাস্তবসম্মত পরিকল্পনার মাধ্যমে এই সংস্থাকে আরও ফলপ্রসূ করে তোলার চেষ্টা হচ্ছে।

কেন্দ্রীয় সঙ্গিত নাটক আকাদেমি, আই সি সি আর এবং পূর্বাঞ্চল সংস্কৃতি কেন্দ্রের সঙ্গে যৌথভাবে এ রাজ্যের সাংস্কৃতিক ক্রিয়াকলাপকে আরও বাড়িয়ে তোলার প্রয়াস নেওয়া হয়েছে। অন্তর্দেশীয় ও আন্তরাজ্য সংস্কৃতি বিনিময়ের বিভিন্ন কর্মসূচি তো প্রায় নিয়মিতই চলছে। বিশেষ করে পূর্বাঞ্চল সংস্কৃতি কেন্দ্রের সঙ্গে সংহতি উৎসব, চা বাগিচা উৎসব, উচ্চাঙ্গ সঙ্গিত উৎসব, সর্বভারতীয় নাট্যোৎসব ইত্যাদি কর্মকাণ্ড সফলভাবে অনুষ্ঠিত হয়েছে। গ্রন্থ প্রকাশ, রাজ্যের সংস্কৃতির ডকুমেন্টেশন ইত্যাদি কর্মসূচিও যৌথভাবে গ্রহণ করা হয়েছে।

নিয়মিত সাংস্কৃতিক কার্যকলাপের পাশাপাশি সরকার এ বছর কয়েকটি স্থায়ী বড় কর্মসূচির ওপর বেশি গুরুত্ব দিতে চায়। তার মধ্যে রয়েছে রডন স্কোয়ারে সাংস্কৃতিক কেন্দ্র গড়ে তোলা, যার ভিত্তিপ্রস্তর ইতিমধ্যেই স্থাপিত হয়েছে। কেন্দ্রীয় সরকারের সহায়তা নিয়ে

এই বৃহৎ প্রকল্প রূপায়ণের কাজ অবিলম্বে শুরু হবে। কলকাতার মানিকতলায় একটি শিশুকেন্দ্র গড়ে তোলার বহুদিনের প্রকল্প রূপায়ণের আন্তরিক চেষ্টাও অব্যাহত রয়েছে। কলকাতার তিনশো বছর উপলক্ষে ঘোষিত প্রতিশ্রুতি অনুসারে টাউন হলে 'কলকাতা মিউজিয়াম' গড়ে তোলার কাজও গুরুত্ব সহকারে এগিয়ে নেওয়া হচ্ছে। এ প্রসঙ্গে এ রাজ্যের এবং সর্বভারতীয় বিশেষজ্ঞদের পরামর্শ ও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। নির্মীয়মান মঞ্চগুলির কাজ সম্পন্ন করার সঙ্গে সঙ্গে জেলায় রবীন্দ্র ভবনগুলির নির্মাণ কাজ যেখানে অসমাপ্ত আছে তা সমাপ্ত করতে অধিক গুরুত্ব দেওয়া হয়েছে। কয়েকটি জেলায় পাবলিক হল নির্মাণে আর্থিক সহায়তা দেওয়া হচ্ছে। বিদ্যাসাগর মৃত্যুশতবর্ষে তাঁর জন্মস্থান বীরসিংহগ্রামে একটি স্থায়ী মঞ্চ নির্মাণের জন্য আর্থিক অনুদান বিবেচনাধীন রয়েছে।

বামফ্রন্ট সরকার আদিবাসি সংস্কৃতি বিকাশ ও প্রসারের উদ্দেশ্যে বিশেষভাবে সচেষ্ট। আদিবাসি সংস্কৃতির প্রতি বিশেষ গুরুত্ব দেওয়ার উদ্দেশ্যে চারটি আদিবাসি সংস্কৃতি চর্চাকেন্দ্র পরিকল্পিত পথে কর্মসূচি রূপায়িত করে চলেছে। পুরুলিয়ায় সাঁওতালি নাচের এবং আলিপুরদুয়ারের মেচ ও রাভা নাচের একটি কর্মশালা অনুষ্ঠিত হয়েছে। এ ধরনের প্রচেস্টা এই রাজ্যে প্রথম। তৃণমূলে লোকসংস্কৃতি বিকাশের কর্মসূচি রূপায়ণের প্রশ্নে পঞ্চায়েতের ভূমিকা উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। চলতি বছরেও এই কর্মসূচির ধারাবাহিকতা বজায় রাখা হচ্ছে। সংরক্ষণের বিষয়টি গুরুত্ব দিয়ে দেখা হচ্ছে। ভারতের তিন ধারার ছৌ-নাচ এবং চা-বাগিচা—দুটি কর্মসূচি হচ্ছে, যথাক্রমে পুরুলিয়া ও বাগডোগরায়। রাজ্যস্তরে লোকসংস্কৃতি কেন্দ্র গড়ে তোলার উদ্দেশ্যে জমি সংগ্রহের কথা বিগত বছরে উল্লেখ করা হয়েছিল। চলতি বছরে পরিকল্পনা প্রস্তুতের কাজ চূড়ান্ত পর্যায়ে এসেছে। কেন্দ্রটি গড়ে তোলার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের সাহায্য প্রয়োজন। লোকশিল্পীদের আর্থিক অবস্থার কথা স্মরণ রেখে সঞ্চয়ভিত্তিক গোষ্ঠিবিমা প্রকল্প চালু করা হয়েছে। প্রথম পর্যায়ে বিভিন্ন জেলা থেকে ৫৩৪ জন লোকশিল্পীকে এই কর্মসূচির আওতায় আনা হয়েছে। শিল্পী প্রতি বীমার পরিমাণ পাঁচ হাজার টাকা।

**ভাষাশিক্ষা**

সরকারি কার্যে বাংলা ভাষার দ্রুত প্রচলনের উদ্দেশ্যে প্রতিটি ব্লক অফিসে বাংলা মুদ্রলেখ যন্ত্র সরবরাহ করা ছাড়াও বিভিন্ন বিভাগে বাংলা মুদ্রলেখ যন্ত্র সরবরাহ করা হয়েছে। এছাড়া, সরকারি স্তরে বাংলা পরিভাষা পুস্তক বিতরণের কাজও শেষ।

প্রায় প্রতিটি অধিকার, জেলা সমাহর্তার দপ্তর ও বিভাগীয় কমিশনারের দপ্তরে একজন করে বঙ্গানুবাদক নিযুক্ত হয়েছেন। এই বিভাগ পরিচালিত প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে এ-পর্যন্ত প্রায় ৪৫০ জন ইংরাজি মুদ্রলেখক বাংলা মুদ্রলেখে প্রশিক্ষণ গ্রহণ করেছেন।

দার্জিলিং জেলার দার্জিলিং, কালিম্পং ও কার্শিয়াং মহকুমার নেপালি ভাষা প্রশিক্ষণে কেন্দ্রগুলি চালু আছে। এছাড়া দার্জিলিং সদরে নেপালি মুদ্রলেখ প্রশিক্ষণ কেন্দ্রটিও কর্মরত।

কলকাতা, ইসলামপুর ও আসানসোলে অবস্থিত তিনটি পত্রবিনিময় কেন্দ্রের মাধ্যমে উর্দুভাষায় লিখিত পত্রাদির জবাব উর্দুভাষাতেই দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

অতি সম্প্রতি এক উচ্চ পর্যায় বৈঠকে সিদ্ধান্ত নেওয়া হয়েছে, সমস্ত দপ্তরে ব্লকস্তর থেকে জেলাস্তর পর্যন্ত জনসাধারণের ব্যবহারযোগ্য সমস্ত ফরম বাংলায় অনুবাদ করা হবে। এই কাজ চলছে। এতদ্‌সত্ত্বেও স্বিকার করতে হবে যে সরকারি কাজে ব্যাপকভাবে বাংলাভাষার প্রচলন করা এখনও সম্ভব হয়নি। আমরা নীতিগতভাবে একথা মানি যে সরকারের যে বিভাগগুলিতে জনসাধারণের যোগ প্রত্যক্ষ, সেই সমস্ত বিভাগে অনতিবিলম্বে বাংলাভাষাই যোগাযোগের মাধ্যম হওয়া উচিত। কিন্তু দুঃখের সঙ্গে স্বীকার করতে হচ্ছে, এখনও পর্যন্ত আমরা এ বিষয়ে আশানুরূপ সাফল্য অর্জন করতে পারিনি।

**প্রত্নতত্ত্ব শাখা**

প্রত্নতত্ত্ব অধিকার অন্যান্য বৎসরের মতো আগামী বৎসরেও প্রত্নতাত্ত্বিক অন্বেষণ, সংরক্ষণ, সংগঠন, প্রকাশনা ইত্যাদি ব্যাপারে নানা ধরনের কর্মসূচি হাতে নিয়ে কাজের পরিধিকে বিস্তৃততর করার চেষ্টা করছেন। আগামী বৎসরে প্রত্নতত্ত্বশাখা বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া জেলায় প্রাগৈতিহাসিক যুগের বিভিন্ন কলাপর্বের মনুষ্যজাতির অনুসন্ধানের কাজকে আরও সম্প্রসারিত ক'রে গন্ধেশ্বরি উপত্যকায় বিশেষভাবে অন্বেষণের চেষ্টা করবেন কারণ ইতিপূর্বে সংলগ্ন শুশুনিয়া অঞ্চলে প্রস্তরযুগের বিভিন্ন অস্ত্রশস্ত্র ও বিভিন্ন প্রাণীর ফসিলের সন্ধান পাওয়া গেছে।

উত্তরবঙ্গের মূলত দার্জিলিং, মালদহ ও পশ্চিমদিনাজপুর জেলার সংস্কৃতির কালানুক্রমিকতা নিরুপণের জন্য যেসব কাজকর্ম করা হয়েছে সেগুলি জেলা প্রশাসনের সহায়তায় সম্প্রসারিত করা হচ্ছে। প্রাপ্ত প্রত্নবস্তুগুলি সংরক্ষণের জন্য স্কালপ্‌চার শেড নির্মাণ, মালদহের জগজীবনপুরে প্রাচীন বৌদ্ধবিহারের ব্যাপক অন্বেষণ ইত্যাদি কাজগুলি আগামি আর্থক বৎসরে হাতে নেওয়ার কথা বিবেচিত হচ্ছে।

রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহশালাটি পুনর্গঠনের উদ্দেশ্যে সেখানে একটি সংরক্ষণ গবেষণাগার তৈরি করা হচ্ছে। সংরক্ষণ গবেষণাগার তৈরির ক্ষেত্রে লক্ষ্ণৌয়ের 'জাতীয় গবেষণাগারে'র সাহায্য নেওয়া হচ্ছে। ১৯৯২-এর আগস্ট-সেপ্টেম্বর মাস নাগাদ জাতীয় সংরক্ষণ গবেষণাগার ও প্রত্নতত্ত্ব অধিকার পূর্ব ভারতের ক্ষেত্রে সংগ্রহশালাগুলি সংরক্ষণের উপর একটি দু'সপ্তাহব্যাপি প্রশিক্ষণ শিবির আয়োজন করার পরিকল্পনা নিয়েছে।

কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রত্নতত্ত্ব বিভাগের সহযোগিতায় রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহশালার অশ্মীয় দ্রব্যের তথ্যপঞ্জী নির্মাণের কাজ চলছে। পশ্চিমবঙ্গের দক্ষিণ-পশ্চিমাঞ্চল থেকে প্রাপ্ত দ্রব্যাদির উপর কাজ শেষ হয়েছে এবং প্রত্নস্থানগুলির একটি ভৌগোলিক অভিধান নির্মাণের কাজ চলছে। মৃৎপাত্রের তথ্যপঞ্জীও প্রস্তুত করার পরিকল্পনা আছে। এই বিশ্ববিদ্যালয়ের ইতিহাস ও সংস্কৃতি বিভাগের সহযোগিতায় গৌড় পাণ্ডুয়ার উপর প্রত্নতাত্ত্বিক কাজকর্মের পরিকল্পনা নেওয়া হয়েছে দু'বছেরের জন্য।

রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহশালার সম্পদের উপর 'ট্রেজারস অব স্টেট আর্কিওলজিক্যাল মিউজিয়াম'—শীর্ষক গ্রন্থের তিনটি খণ্ড প্রকাশ করা হয়েছে। আরও তিনটি খণ্ড প্রকাশিত হবার প্রতিক্ষায় আছে। পুরাকীর্তি গ্রন্থমালায় হুগলি ও উত্তর ২৪-পরগনা জেলার উপর গ্রন্থটি

এবং প্রত্নতত্ত্ব অধিকারের বার্ষিক মুখপত্রটি মুদ্রণের কাজ এবং সংগ্রহশালার বিভিন্ন পুরাবস্তুর বিশদ বিবরণপঞ্জি প্রকাশের কাজ চলছে।

টেরাকোটা মন্দির ও মসজিদের রাসায়নিক গঠনগত সংরক্ষণ কার্যের পরিকল্পনায় কোচবিহার জেলার গোঁসানিমারি অঞ্চলে অবস্থিত কামতেশ্বরি মন্দিরের সংরক্ষণের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে এবং জেল পরিষদের সহযোগিতায় কাজ চলছে। এছাড়া মালদহ জেলার জামি মসজিদ, বীরভূম জেলার সুপুরের শিবমন্দির ও ইলামবাজারের গৌরাঙ্গমন্দির, মেদিনীপুর জেলার মালঞ্চের দক্ষিণাকালি মন্দির, হুগলি জেলার গুড়াপের নন্দদুলাল মন্দিরের সংরক্ষণের কার্যক্রমের একটি বিশেষ প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

বিভিন্ন জেলায় সংগ্রহশালা নির্মাণের উপরও গুরুত্ব দেওয়া হচ্ছে। মালদহ সংগ্রহশালার নতুন বাড়িটি নির্মিত হয়েছে এবং ঐ সংগ্রহশালার প্রাচীন পুঁথি ও প্রত্নবস্তুর রাসায়নিক সংরক্ষণকার্য চলছে। জিয়াগঞ্জ সংগ্রহশালারও নির্মাণকার্য শেষ হয়েছে। পশ্চিমদিনাজপুর, মেদিনীপুর, পুরুলিয়া প্রভৃতি জেলায় সংগ্রহশালা নির্মাণের প্রচেষ্টা চলছে। কোচবিহার সাহিত্য সভায় সংগ্রহভুক্ত প্রাচীন পুঁথিগুলির সংরক্ষণের ব্যাপারে পরিকল্পনা নেওয়া হচ্ছে।

এই রাজ্যের মিউজিয়াম আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য বিভিন্ন আঞ্চলিক সংগ্রহশালাগুলিকে আর্থিক ও কারিগরি সহায়তা দান করা হয়। এছাড়া রাজ্য প্রত্নতত্ত্ব সংগ্রহশালাতেও গবেষকরা নিয়মিত গবেষণা করেন ও বিশেষজ্ঞরা বিভিন্ন বিষয়ে পরামর্শ দিয়ে থাকেন। একটি বিশেষজ্ঞ কমিটির তত্ত্বাবধানে বিভিন্ন পুরাবস্তু ক্রয় করা হচ্ছে।

প্রত্নতত্ত্ব অধিকার গত ডিসেম্বর মাসে বিশেষভাবে কলকাতার ঐতিহাসিক স্মারক ও বাড়িগুলির সংরক্ষণ বিষয়ে দুইদিন ব্যাপি এক জাতীয় কর্মশালা ও আলোচনাচক্রের আয়োজন করে। 'জনপ্রিয় প্রত্নতত্ত্ব' শীর্ষক বক্তৃতামালার আয়োজন করা হচ্ছে। বিশিষ্ট প্রত্নতাত্ত্বিক 'গর্ডন চাইল্ডের' জন্মশতবর্ষ উপলক্ষে গত ১৪, ১৫ ও ১৬ই ফেব্রুয়ারি ১৯৯২ তারিখে, মূলত পশ্চিমবঙ্গের কলেজ শিক্ষকদের জন্য একটি আলোচনাচক্রের আয়োজন করা হয়। এই আলোচনাচক্রে দুই শতাধিক অধ্যাপক-অধ্যাপিকা অংশগ্রহণ করেন। ভবিষ্যতে এই অধিকার পশ্চিমবঙ্গের প্রত্নতত্ত্বের বিভিন্ন সমস্যা নিয়ে আলোচনাচক্রের আয়োজন করবে।

**চলচ্চিত্র শাখা**

চলচ্চিত্র নির্মাণের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গঠন, চলচ্চিত্র নির্মাণে উৎসাহদান ও সর্বোপরি জনমনে চলচ্চিত্র সম্পর্কে উৎসাহ ও আগ্রহ সঞ্চার করার লক্ষ্যে বর্তমান সরকার সর্বদা সচেষ্ট। পূর্ব ভারতের একমাত্র রঙিন চলচ্চিত্র পরিস্ফুটনাগার 'রূপায়ণে' অত্যাধুনিক সাজ-সরঞ্জাম সজ্জিত আন্তর্জাতিক মানের সাউণ্ড রেকর্ডিং থিয়েটার সংযোজিত হয়েছে। এই সাউণ্ড রেকর্ডিং থিয়েটারে উন্নতমানের কাজ একে ইতিমধ্যেই দেশের অন্যতম শ্রেষ্ঠ রেকর্ডিং থিয়েটার হিসাবে প্রতিষ্ঠিত করেছে। অক্টোবর '৯২ পর্যন্ত এই থিয়েটারের বুকিং ইতিমধ্যেই হয়ে গেছে। রূপায়ণের অন্যান্য কাজকর্মও ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। শুধুমাত্র পশ্চিমবঙ্গেরই নয়, আসাম, মণিপুর, ওড়িশা, বিহার ও নেপাল থেকে চলচ্চিত্র নির্মাতারা রূপায়ণ ল্যাবরেটরি ও সাউণ্ড রেকর্ডিং থিয়েটার-এ কাজ করতে আসছেন। জানুয়ারি '৯২-এ ব্যাঙ্গালোরে অনুষ্ঠিত

ভারতের আন্তর্জাতিক চলচ্চিত্র উৎসবের ভারতীয় প্যানোরামা বিভাগে প্রদর্শিত ছবিগুলির মধ্যে তিনটি কাহিনীচিত্র ও দুটি তথ্যচিত্রের পরিস্ফুটন রূপায়ণ হয়েছে। বর্তমানে এখানে ৯০টি কাহিনী চিত্র ও ৭০টি তথ্যচিত্রের কাজ বিভিন্ন পর্যায়ে চলছে। এই প্রসঙ্গে বলা যেতে পারে যে চলচ্চিত্র নির্মাতাদের উৎসাহদানের জন্য ভর্তুকির পরিমাণ বাড়ানোর সরকারি সিদ্ধান্ত রূপায়ণ কার্যকর করেছে।

পরিচ্ছন্ন ও শিল্পগুণসমৃদ্ধ চলচ্চিত্র প্রদর্শনীর ক্ষেত্রেও সরকারি প্রচেস্টা অব্যাহত রয়েছে। 'চ্যাপলিন' আপন বৈশিষ্ট্যে ইতিমধ্যেই চলচ্চিত্র অনুরাগীদের মাঝে নিজের স্থান নির্দিষ্ট করে নিতে সক্ষম হয়েছে। শিলিগুড়ি দীনবন্ধু মঞ্চে ও চন্দননগর রবীন্দ্রভবনে প্রতি মাসে ৭ দিন করে নিয়মিত চলচ্চিত্র প্রদর্শনী স্থানীয় জনসাধারণের মনে প্রভূত উৎসাহের সৃষ্টি করেছে। আরও ক'টি শহরে সরকারি উদ্যোগে অনুরূপ প্রদর্শনীর চেষ্টা চলছে। কলকাতার অহীন্দ্র মঞ্চে নিয়মিতভাবে ছবি দেখানোর সুযোগও সরকার বিবেচনা করেছেন।

দেশ-বিদেশের শিল্প-গুণান্বিত ছবি দেখানোর ক্ষেত্রে নন্দনের অনন্য ভূমিকা অক্ষুণ্ণ রয়েছে। শ্রী সত্যজিৎ রায়ের সত্তর বৎসর পূর্ত্তি উপলক্ষে তাঁর ছবি নিয়ে একটি বিশেষ উৎসবের আয়োজন এখানে করা হয়। এ ভিন্ন বাংলা চলচ্চিত্রের অতীত দিনের বেশ কিছু যশস্বী পরিচালক ও অভিনেতার ছবি নন্দনে প্রদর্শিত হয়। অন্যান্য বছরের তুলনায় ১৯৯১-৯২ সালে চিত্র প্রদর্শনি থেকে নন্দনের আয় বৃদ্ধি পেয়ে দ্বিগুণ হওয়ায় ক্রমবর্ধমান জনপ্রিয়তাই প্রমাণ করে। এই সর্বপ্রথম পশ্চিমবঙ্গে স্বল্প দৈর্ঘ্যের চলচ্চিত্রোৎসবের আয়োজন করা হয়। নন্দন ও শর্ট ফিলম মেকার্স অব ইস্টার্ন ইণ্ডিয়া আয়োজিত এই উৎসবে ভারতবর্ষের নানা প্রান্ত এবং বাংলাদেশ ও পাকিস্তান থেকে চিত্র নির্মাতারা তাঁদের ছবি নিয়ে উপস্থিত ছিলেন। শুধুমাত্র চিত্র প্রদর্শনীর ক্ষেত্রেই নয়, অন্যান্য ক্ষেত্রেও নন্দনের কর্মপ্রয়াস ক্রমশ বাড়ছে। বাংলা চলচ্চিত্র ও স্বল্প দৈর্ঘ্যের চলচ্চিত্র নিয়ে নন্দন কর্তৃক প্রকাশিত দুটি বই চলচ্চিত্র মহলে যথেষ্ট সমাদৃত হয়েছে। শ্রী সত্যজিৎ রায়ের বহুমুখি শিল্পভাবনা ও সৃষ্টিকর্ম নিয়ে আর্কাইড স্থাপনের জন্য অর্থ মঞ্জুর করা হয়েছে এবং এ বিষয়ে বেশ কিছু অগ্রগতি হয়েছে। নন্দনের ষষ্ঠ প্রতিষ্ঠা বার্ষিকী উপলক্ষে চলচ্চিত্র শিল্পের বিভিন্ন সমস্যা নিয়ে এক আলোচনাচক্রের আয়োজন করা হয়।

পশ্চিমবঙ্গ সরকার প্রযোজিত শ্রী সত্যজিৎ রায়ের কাহিনী অবলম্বনে শ্রী সন্দীপ রায় পরিচালিত 'গুপী বাঘা ফিরে এলো' বিভিন্ন প্রেক্ষাগৃহে মুক্তি পেয়েছে। ছবিটির জনসমাদর পুনর্বার প্রমাণ করল যে সুস্থ ও পরিচ্ছন্ন বাংলা ছবির আকর্ষণ পশ্চিমবাংলায় মোটেই কমেনি। 'গুপী বাঘা ফিরে এলো' এবং পশ্চিমবঙ্গ সরকার প্রযোজিত ও শ্রী সনৎ দাশগুপ্ত পরিচালিত 'কবিতার অনন্ত যাত্রাপথে' জানুয়ারি '৯২-এ ব্যাঙ্গালোরে অনুষ্ঠিত চলচ্চিত্র উৎসবের ভারতীয় প্যানোরামা বিভাগে নির্বাচিত হয়ে প্রদর্শিত হয়েছে।

পশ্চিমবঙ্গ সরকার ও বাংলাদেশের একটি প্রযোজনা সংস্থার যৌথ প্রযোজনায় মাণিক বন্দ্যোপাধ্যায়ের অমর উপন্যাস 'পদ্মা নদীর মাঝি'-র চলচ্চিত্রায়ণ শ্রী গৌতম ঘোষের পরিচালনায় সমাপ্ত প্রায়। ছবিটির কাজ দুই দেশেই হয়েছে এবং উভয় দেশের শিল্পী ও কলাকুশলিরা এতে অংশগ্রহণ করেছেন।

ডিপার্টমেন্ট অব সায়েন্স অ্যাণ্ড টেকনোলজির সহায়তায় বিজ্ঞানভিত্তিক ছবি নির্মাণের চেষ্টা চলছে।

বেশ ক'টি তথ্যচিত্রের ভিডিও ক্যাসেট তৈরি করে তথ্যশাখার মাধ্যমে প্রদর্শনের ব্যবস্থা করা হয়েছে।

রাজ্য সরকারের সঙ্গে যৌথভাবে চলচ্চিত্র প্রযোজনায় ন্যাশনাল ফিল্ম ডেভেলপমেন্ট কর্পোরেশন নীতিগতভাবে সম্মত হয়েছেন।

দুঃস্থ চলচ্চিত্র কলাকুশলীদের আর্থিক সহায়তার জন্য গঠিত সিনে টেকনিসিয়ান্স ওয়েলফেয়ার ফাণ্ডে সরকার ১৯৯১-৯২ সালে এক লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে আমি ৩৮ নং দাবির অধীন, "২২২০-তথ্য ও প্রচার", "৪২২০-তথ্য ও প্রচারের জন্য মূলধনী-বিনিয়োগ" এবং "৬২২০-তথ্য ও প্রচারের জন্য ঋণ" মুখ্যখাতে একত্রে ১৬,৫৫,৮৩,০০০ টাকা (ষোল কোটি পঞ্চান্ন লক্ষ তিরাশি হাজার) টাকা মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

**দাবী নং ৩৯**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৩৯ নং দাবির অধীনে মুখ্যখাত "২২৩০-শ্রম এবং কর্মনিয়োগ'-এর ব্যয়নির্বাহের জন্য ৩৫,৯৫,৯৭,০০০ (পঁয়ত্রিশ কোটি পঁচিশ লক্ষ সাতানব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক। ইতিপূর্বে ভোট-অন্-অ্যাকাউন্ট-এ মঞ্জুরের জন্য পেশ করা ৮,৮২,০০,০০০ (আট কোটি বিরাশি লক্ষ) টাকাও উক্ত টাকার মধ্যে ধরা হয়েছে।

২। শ্রম দপ্তর থেকে ইণ্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউটের প্রশাসন পৃথক করা হয়েছে এবং নব সৃষ্ট প্রযুক্তিগত শিক্ষাও প্রশিক্ষণ দপ্তরের অধীনে আনা হয়েছে। আমারই কনিষ্ঠ সহকর্মী শ্রী বংশগোপাল চৌধুরি এর দায়িত্বে রয়েছেন। যেহেতু এর কোনও পৃথক বাজেট হেড নেই, সেই কারণে ঐ অধিকৃত্যকের সারা বছরের ব্যয় ১৯৯২-৯৩ সালের একই বাজেটখাতে "২২৩০-শ্রম এবং কর্মনিয়োগ"-এর অধীনে আনা হয়েছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘ লক-আউট, ক্লোজার এবং সাময়িকভাবে বন্ধ থাকার জন্য শ্রমিক কর্মচারিদের ও তাদের পরিবারবর্গকে যে অবর্ণনীয় দুঃখকষ্টের মধ্যে কালাতিপাত করতে হচ্ছে আমার সরকারের আন্তরিক সমবেদনা তাদের প্রতি জ্ঞাপন করছি।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এমন একটা সময়ে মিলিত হয়েছি যখন আন্তর্জাতিক অর্থভাণ্ডারের শর্ত মেনে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী ও শ্রমবিরোধী নীতির জন্য আমাদের দেশের মানুষ বিশেষ করে খেটেখাওয়া মানুষ অসীম সংকটের সম্মুখীন হয়েছে। অর্থনৈতিক এবং শিল্পের ক্ষেত্রে যে নতুন নীতি প্রণয়ন করা হয়েছে, তা নিশ্চিতভাবে শিল্পের বুনিয়াদকে দুর্বল করে দেবে। নতুন শিল্পনীতি, 'বিদায়নীতি' সরকারি ক্ষেত্রের বেসরকারিকরণকে উৎসাহিত করছে এবং শ্রমশক্তিকে বিনষ্ট করছে। পশ্চিমবঙ্গের পঞ্চাশটি কেন্দ্রীয় অধিগৃহীত

সংস্থাকে ক্রমাগত রুগ্ন বলে চিহ্নিত করা হয়েছে এবং তাদের অর্থনৈতিক সম্ভাব্যতা বি আই এফ আর-এর কাছে প্রেরিত হয়েছে। এর ফলশ্রুতি হিসেবে এ সংস্থাগুলি [illegible] তাদের সঙ্গে 'বিদায়নীতি' আওতায় আসবে ও বন্ধ হয়ে যাবে বেসরকারি হাতে তুলে দেওয়া হবে। এই তথ্য স্বাভাবিকভাবেই শ্রমিক ও কর্মচারির মধ্যে বিশেষ উৎকণ্ঠার সৃষ্টি করেছে, অধুনা এইসব সংস্থাগুলির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে ওয়ার্কিং ক্যাপিটাল বা মূলধন বিনিয়োগ করা প্রয়োজন ছিল, তা আস্তে আস্তে কমিয়ে দেওয়া হচ্ছে বা বন্ধ করা হচ্ছে। এই প্রকার নীতি শুধুই যে অদূরদর্শিতার পরিচায়ক তাই নয়, এই সংস্থাগুলি যে জাতীয় সমস্যার সম্মুখীন তা গভীরভাবে অনুধাবন না করে এবং সংশ্লিষ্ট ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে বিশদ আলোচনা করে সেগুলির পুনরুজ্জীবনের জন্য সুনির্দিষ্ট পদক্ষেপ গ্রহণের পরিবর্তে বন্ধ করে দেওয়ার ব্যাপারে উৎসাহিত করা হচ্ছে। দৃঢ়ভাবে বিশ্বাস করি সরকারি অধিগৃহীত সংস্থাগুলির সঠিক পরিকল্পনায় ও সুষ্ঠু প্রশাসনের দ্বারা চালানো সম্ভব হত। এই রুগ্ন সংস্থাগুলির পুনরুজ্জীবনের জন্য ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে প্রতিটি সংস্থা সম্পর্কে পৃথক পৃথকভাবে যে সমস্যার সম্মুখীন তারা হয়েছে, তা নিয়ে পৃথক পৃথকভাবে আলোচনা করলেই সমস্যা সমাধানের উপায় নির্ধারণ করে সংস্থাগুলি চালানো যেত। যদি এই প্রকার আলোচনায় এটা দেখা যায় যে শ্রমিক কর্মচারিদের সংখ্যা হ্রাস অবশ্যই প্রয়োজন, তাহলে আলোচনার মাধ্যমে স্থিরীকৃত পথে উদ্বৃত্ত শ্রমিকদের পুনর্বাসনের ব্যবস্থা করা যেতে পারে।

৫। এখানে উল্লেখ করা প্রয়োজন যে হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশনের মতো কিছু কিছু সংস্থায় কেন্দ্রীয় সরকার স্বেচ্ছা অবসরগ্রহণের এক প্রকল্প চালু করেছেন এবং ম্যানেজমেন্টের পক্ষ থেকে শ্রমিকদের স্বেচ্ছা অবসরগ্রহণে বাধ্য করা হচ্ছে। এম. এ. এম. সি-তে যেসব কর্মচারীকে 'গোল্ডেন হ্যাণ্ডসেক' দেওয়া হয়েছে, তাদেরকেও এখনও অবসরকালীন ও অন্যান্য সুবিধা পুরোপুরি প্রদান করা হয়নি। আমরা এবিষয়ে গভীরভাবে উদ্বিগ্ন এবং কেন্দ্রীয় সরকারকে বিশেষভাবে জানিয়েছে যে কোনও পরিস্থিতিতেই কোনও অনিশ্চিত শর্তে কোনও সংস্থাকে বন্ধ করে দেওয়া যাবে না। কোনও কর্মচারীকে বহিস্কার করা তা সরকারি বা বেসরকারি যে কোনও ক্ষেত্রেই বিদায় নীতি বা 'গোল্ডেন হ্যাণ্ডসেক' নামে তা আমাদের কাছে গ্রহণযোগ্য হবে না। আমরা এও জানিয়েছি যে, যদি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির অমতে অনুরূপ নীতি গ্রহণ করা হয়, তাহলে সারা দেশের শিল্পের সামগ্রিক পরিমণ্ডল বিষাক্ত হয়ে উঠবে। কেন্দ্রীয় সরকার কর্তৃক গৃহীত এই জনবিরোধী ও শিল্পবিরোধী নীতির প্রতিবাদে ১৯৯১ সালের ২৯শে নভেম্বর কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থাগুলি দেশব্যাপি ধর্মঘট করেছিল। পশ্চিমবঙ্গ সহ অন্য কিছু কিছু জায়গাতেও এই ধর্মঘট সর্বাত্মক হয়েছিল। ঐক্য ও সংহতি প্রদর্শনের জন্য সব কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সমেত কর্মচারিদেরকেও আমরা হার্দিক অভিনন্দন জানাই।

৬। বেঙ্গল পটারীজ, ন্যাশনাল ট্যানারিজ, মোহিনী মিলস্, শ্রীদুর্গা কটন মিলস্ এই জাতীয় শিল্প ইউনিটগুলির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কর্তৃক ইণ্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অ্যাণ্ড রেগুলেশন অ্যাক্টের অধীনে পুনর্নবীকরণ না করার বা বিজ্ঞপ্তি তুলে নেবার ফলে এই সংখ্যাগুলি বন্ধ হয়ে যায় ও বেশ কয়েক হাজার শ্রমিক কর্মহীন হয়ে পড়েছেন। এই বিষয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা সত্ত্বেও এই সকল শ্রমিকদের

স্বার্থ সংরক্ষণে এবং উক্ত শিল্প সংস্থাগুলিকে পুনরায় চালু করতে কেন্দ্রীয় সরকার কোনও ব্যবস্থাই গ্রহণ করেননি।

৭। কেন্দ্রীয় সরকার কর্তৃক রাজস্ব বিষয়ক যে ভ্রান্ত নীতি এবং অন্যান্য ব্যবস্থাদি গৃহীত হয়েছে, তার ফলে প্রতিটি অত্যাবশ্যকীয় সামগ্রির মূল্য ক্রমাগত উর্ধ্বমুখি হয়ে চলেছে। যানবাহন ও অন্যান্য পরিষেবার ক্ষেত্রেও অবস্থা একই। জনসাধারণের জন্য প্রয়োজনীয় সরবরাহ ব্যবস্থাও প্রায় বন্ধ হয়ে আসার মুখে। এর ফলে শহর এবং গ্রাম্য এলাকায় শ্রমিক, সাধারণ কর্মচারী ও সাধারণ মানুষের অবস্থা বিশেষভাবে আঘাত প্রাপ্ত হচ্ছে। খেটে খাওয়া ও সাধারণ মানুষের জীবন কেন্দ্রীয় সরকারের বাজেটের ফলে আরও অসহনীয় হয়ে উঠবে।

৮। ইস্পাত ও লোহার মাসুল সমীকরণ নীতি বিলুপ্তির ফলে যে সুবিধা হত তা অনেকাংশেই হ্রাস পেয়েছে ইস্পাতের মূল্য বিনিয়ন্ত্রণের ফলে। কয়লার মাসুল সমীকরণ বিলুপ্তির ব্যাপারে কেন্দ্রীয় সরকার এখনও কোনও পদক্ষেপ নেয়নি। আমরা এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি।

৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন্যান্য সদস্যগণ আপনারা সকলেই অবগত আছেন যে, বিগত ২৮শে জানুয়ারি ১৯৯২ থেকে প্রায় ২ লক্ষ শ্রমিক-কর্মচারী চটকলগুলিতে লাগাতর ধর্মঘট করেছিলেন। ১৯৯১ সালের জানুয়ারি মাসে পাটশিল্পে মজুরির চুক্তির মেয়াদ শেষ হয়। কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থাগুলি নতুন দাবিসনদ পেশ করে। অন্যান্য দাবি-দাওয়ার মধ্যে মজুরি বৃদ্ধি ও মহার্ঘভাতা বৃদ্ধির উল্লেখ ছিল। পাটের ব্যাগের পরিবর্তে সিন্থেটিক ব্যাগের মাধ্যমে প্যাকেজিং বন্ধ করা, জে. সি. আই. কর্তৃক একচেটিয়াভাবে পাট ক্রয়, পাটশিল্পের জাতীয়করণ ইত্যাদি দাবি ছিল। পাটশিল্পের ইউনিয়ন ও ম্যানেজমেন্টের সঙ্গে বহুবার আমি দ্বিপাক্ষিক এবং ত্রিপাক্ষিক বৈঠকে বসেছি। ইণ্ডিয়ান জুট মিলস্ অ্যাসোসিয়েশন মজুরি নির্ধারণের বিষয়ে আলোচনা শুরুর পূর্বেই উৎপাদনভিত্তিক মজুরি দানের পূর্বশর্ত আরোপ করেন। কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংস্থাগুলিও সব চটকলে চুক্তি অনুযায়ি মজুরি দাবি করেন। কিন্তু তারাও উৎপাদনের সঙ্গে সংযুক্ত মজুরি প্রথা চালু করার বিরোধী। কর্তৃপক্ষের একগুয়ে মনোভাবের জন্য কোনও প্রকার মীমাংসা পৌঁছানো সম্ভব হয়নি। অন্য বিকল্প কোনও পন্থা না থাকায় ট্রেড ইউনিয়নগুলিকেও ধর্মঘটের পথ বেছে নিতে হয়েছিল।

আমরা আনন্দের সঙ্গে সদস্যদের জানাচ্ছি যে, ১৯৯২ সালের ১৭ মার্চ মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে ধর্মঘটের ৫০তম দিনে পাটশিল্পে চুক্তি সম্পাদিত হয়। এই চুক্তি অনুসারে, যে-দিন চুক্তি স্বাক্ষরিত হল, সেদিন থেকে শ্রমিকদের মাথাপিছু প্রতি মাসে মজুরি ৯০ টাকা বৃদ্ধি করা হয়েছে। ১০০০ মূল্যসূচকের পর মহার্ঘভাতা বৃদ্ধি পাবে প্রতি পয়েন্টে ১.৭৫ টাকা করে আগেকার ১.৬৫ টাকার জায়গায়। এতে একজন শ্রমিক ঐ তারিখ থেকে ৯.৮০ টাকা করে বেশি মহার্ঘভাতা পাবেন। মালিকপক্ষ ই. এস. আই.-এর চিকিৎসার সুবিধার পরিবর্তে শ্রমিক কর্মচারিদেরকে মাসে ৩০ টাকা করে দেবেন, যতক্ষণ পর্যন্ত কেন্দ্রীয় সরকার ই এস আই মজুরি সীলিং বিষয়ে চূড়ান্ত বিজ্ঞপ্তি না দিচ্ছে। সেটেলমেন্ট মানি হিসাবে প্রত্যেক কর্মচারী ৫০ টাকা করে পাবেন এবং ৫০ টাকা অগ্রিম দেওয়া হবে যা নাকি পরে কেটে নেওয়া হবে।

চটশিল্প শ্রমিক বিনিয়োগ, তাদের মধ্যে কর্মবণ্টন, বিভিন্ন রকম সুযোগ-সুবিধা প্রদান ও ক্যাজুয়াল কর্মীদের মজুরি নির্ধারণ প্রভৃতি ব্যাপারে সুপারিশ করার জন্য রাজ্য সরকার ২টি কমিটি গঠন করবেন। এছাড়াও নিয়োগকর্তারা পি. এফ., ই. এস. আই. প্রকল্পে অর্থদান এবং অন্যান্য বাধ্যতামূলক বকেয়া অর্থ প্রদানে কোনও ব্যত্যয় হয়েছে কিনা তা দেখতে রাজি হয়েছেন। যে-সব কর্মচারী অবসরগ্রহণের সময় গ্র্যাচুইটি পাননি, তারা এই চুক্তির দিন থেকে ৬ মাসের মধ্যে গ্র্যাচুইটির টাকা পাবেন। স্ট্যান্ডিং অর্ডারও পরিবর্তনের কথা বিবেচনা করা হবে। পশ্চিমবঙ্গের সব চটকলগুলিতে এই চুক্তি প্রযুক্ত হবে। চুক্তির মেয়াদ ৩ বছর।

১০। মাননীয় মহাশয়, পরবর্তী অনুচ্ছেদগুলিতে আমি আমার দপ্তরের সামগ্রিক কার্যাবলির একটি সংক্ষিপ্ত পরিচয় রাখতে চাই।

**শিল্প সম্পর্ক ঃ**

১১। ১৯৯১ সালে শিল্প সম্পর্কের ক্ষেত্রে লক-আউটেরই মুখ্য ভূমিকা ছিল। যখন ধর্মঘটের জন্য মাত্র ০.৪ শতাংশ শ্রমদিবস নষ্ট হয়েছে, সেক্ষেত্রে ৯৯.৬ শতাংশ শ্রমদিবস নষ্টের জন্য লক-আউটই দায়ী। যখন ১৯৯০ সালে ধর্মঘটের ১৬টি ঘটনায় ২,২৯৫ জন জড়িত ও ৩,১৪,৫০৪টি শ্রমদিবস নষ্ট হয়েছিল, তখন ১৯৯১ সালে অনুরূপ ২১টি ঘটনায় ৩,০৫০ জন জড়িত ও ৭৯,০৯৪টি শ্রমদিবস নষ্ট হয়। ১৯৯০ সালে ১৭৯টি লক-আউটের ঘটনায় ১,২০,৪৭৪ জন জড়িত ও মোট ২০,৬৮,৭০৮টি শ্রমদিবস নষ্ট হয়। ১৯৯১ সালে ১৮৮টি অনুরূপ ঘটনায় ১,৪৪,৬১২ জন জড়িত ছিলেন। এতে মোট ২,০১,১৫,২৩৩টি শ্রমদিবস নষ্ট হয়। চলতি বছরে দেখা গেছে কেবল জুট মিলে লক আউটের জন্য ২৮ শতাংশ শ্রমদিবস নষ্ট হয়েছে। কোনও মতেই শ্রমিকদেরকে লক-আউট, সাময়িকভাবে সংস্থা বন্ধ হয়ে যাওয়া বা শ্রমদিবস নষ্ট করার জন্য দায়ী করা যায় না। নিয়োগকর্তারা শ্রমিকদেরকে কম মজুরি, মজুরির পরিমাণ বেঁধে রাখা, শ্রমিক-কর্মচারী কমানো ইত্যাদির জন্য এইরূপ অবস্থার সৃষ্টি করে। প্রতিষ্ঠানের লোকসান, ব্যবস্থাপনার সংকট, আর্থিক সংকট, অংশীদারদের মধ্যে দ্বন্দ্ব কোনও কোনও ক্ষেত্রে কারণ হিসাবে কাজ করে।

১২। লক্ষ্য করে দেখা গেছে চলতি বছরে ক্লোজারের সংখ্যা বেশ কমে গেছে যা নিঃসন্দেহে প্রশংসনীয়। ১৯৯১ সালে মাত্র ৭টি ক্লোজারের ঘটনা ঘটেছে যাতে ১৯৮ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হয়েছেন। কিন্তু ১৯৯০ সালে মোট ২০টি ক্লোজারের ঘটনায় ক্ষতিগ্রস্ত শ্রমিকের সংখ্যা ছিল ১,৬৩৬ জন। চলতি বছরে লে-অফের সংখ্যা সামান্য বৃদ্ধি পেয়েছে এবং মোট ৯৯২ জন শ্রমিক লে-অফ হয়েছেন। কিন্তু ১৯৯০ সালে ঐ সংখ্যা ছিল ২৭২ জন। এটাও লক্ষ্য করার বিষয় যে, যে-সব শিল্প সংস্থায় ১০০ জনের কম শ্রমিক কর্মরত আছেন, সেখানে ক্লোজারের ক্ষেত্রে সরকারি অনুমোদন প্রয়োজন হয় না।

১৩। ক্লোজার, স্ট্রাইক এবং লক-আউট ঘোষিত হবার পরও দ্বিপাক্ষিক ও ত্রিপাক্ষিক বৈঠকে সমগ্র অবস্থা পর্যালোচনার পর চলতি বছরে সর্বসাকুল্যে ৭৫টি সংস্থা খোলার ফলে ৮৮,৬৮৭ জন্য শ্রমিক উপকৃত হয়েছেন। ১৯৯০ সালে ৮০টি শিল্প সংস্থা পুনরায় চালু হবার পর মোট ৬২,০০০ শ্রমিক-কর্মচারী উপকৃত হয়েছেন।

১৪। ৩-১-১৯৯২ থেকে বাটা (ইণ্ডিয়া) লিমিটেড বাটানগর ফ্যাক্টরির ৭,০০০ শ্রমিক তাদের বিভিন্ন দাবি-দাওয়া নিয়ে লাগাতার ধর্মঘট চালিয়ে আসছেন। রামকৃষ্ণ মিশন সেবা প্রতিষ্ঠানের কর্তৃপক্ষ গত ৪-৫-১৯৯১ থেকে হাসপাতালের কাজকর্ম বন্ধ রেখেছিলেন, ত্রিপাক্ষিক চুক্তি হবার পর পুনরায় ১-২-১৯৯২ থেকে হাসপাতালের কাজ যথারীতি চালু হয়।

১৫। ১৯৯১ সালে রাজ্য সরকারের উদ্যোগে ৮,০৪৫টি শিল্প-বিরোধের মীমাংসার জন্য চেষ্টা করা হয়েছে। এর মধ্যে ৩,৩৭৯ বিরোধের নিষ্পত্তি হয়েছে। ১,০৩১টি বিরোধের মীমাংসা পারস্পরিক আলোচনার মাধ্যমে নিষ্পত্তি হয়েছে।

১৬। ১৯৯১ সালের পুনরায় চালু হওয়া কিছু গুরুত্বপূর্ণ শিল্প সংস্থার উল্লেখ নিচে দেওয়া হল।

বরাহনগর জুট ফ্যাক্টরি (লক-আউট—৫,০০০ শ্রমিক), হিন্দুস্থান কনস্ট্রাকশন কোম্পানি লিমিটেড (লক-আউট—১,২০০ শ্রমিক), টিটাগড় পেপার মিলস ১ নং (লক-আউট—২,৮৩৫ শ্রমিক), ইস্টার্ন ম্যানুফ্যাকচারিং কোং (লক-আউট—১,৯০০ শ্রমিক), আগরপাড়া জুট মিল (লক-আউট—৩,৩০০ শ্রমিক), কানোরিয়া জুট মিল (লক-আউট—২,৫০০ শ্রমিক), হনুমান কটন মিল (লক-আউট—১,৫০০ শ্রমিক), শ্রী হনুমান জুট মিল (লক-আউট—৩,৫০০ শ্রমিক), বাউরিয়া কটন মিল (লক-আউট—৩,২০০ শ্রমিক)।

১৭। ১৯৯১ সালে কৃষিক্ষেত্রে ন্যূনতম মজুরি আইনের অধীনে ২৪,৪৫৬টি পরিদর্শন করা হয়। যার মধ্যে ৩১৫টি ক্ষেত্রে মামলা রুজু করা হয়েছিল এবং আদালত থেকে নিয়োগ-কর্তাদের উপর ২৭,৮১০ টাকা জরিমানা ধার্য করা হয়। ন্যূনতম মজুরি আইনের অধীনে অন্যান্য ক্ষেত্রেও ২০,৮৮৬টি পরিদর্শন হয়েছিল। তার মধ্যে ৬৮০টি অপরাধমূলক ঘটনা আদালতে প্রেরণ করা হয় এবং ১,৭৬,৪৪০ টাকা জরিমানা ধার্য হয়। বিড়ি ও সিগারেট (চাকুরির শর্ত) আইনে ৪,০৩৭টি পরিদর্শন হয় এবং অপরাধমূলক ২৯টি ঘটনা আদালতে প্রেরণ করা হলে, আদালত ৫,৫০০ টাকা জরিমানা ধার্য করেন। মজুরি প্রদান আইনের ৫,৬৩৭টি পরিদর্শন হয়, এর মধ্যে ১৪১টি অপরাধমূলক ঘটনা আদালতে পাঠানো হলে, আদালত ৩৭,৩২৫ টাকা জরিমানা ধার্য করেন। ইন্টার-স্টেট মাইগ্রেন্ট ওয়ার্কার আইন অনুযায়ী ৬৯০টি পরিদর্শন করা হয়। ২৮টি অপরাধমূলক ঘটনা আদালতে পাঠানো হলে ৮,৫০০ টাকা জরিমানা ধার্য হয়। মোটর ট্রান্সপোর্ট ওয়ার্কার আইনানুযায়ী ১৯৯১ সালে ৪৪০টি সংস্থাকে নথিভুক্ত করা হয় এবং ১,৬৮৬টির নথিভুক্তিকরণ পুনরায় নবীকরণ হয়। ৩,৫৮০টি পরিদর্শন হয় এবং আদালত ১৪৬টি মামলায় ১৮,০৯০ টাকা জরিমানা ধার্য করেন। প্ল্যান্টেশন লেবার আইনের অধীনে ১৩৯টি পরিদর্শন হয় এবং ৩৪টি চা বাগানের বিরুদ্ধে অপরাধমূলক ঘটনা আদালতে প্রেরণ করা হলে ১৬,৬০০ টাকা জরিমানা ধার্য হয়। কন্ট্রাক্ট লেবার আইনের অধীনে ২,৯১৭টি পরিদর্শন হয়। ৮০টি অপরাধমূলক ঘটনায় আদালতে ১০,২০০ টাকা জরিমান ধার্য হয়। পেমেন্ট অব গ্রাচুইটি আইনের অধীনে ২৬৯টি ঘটনায় ১৬,৭৬,৩৫৩ টাকা প্রদানের নির্দেশ দেওয়া হয়। ১৯৯১ সালে ৩১৮টি ট্রেড ইউনিয়ন নথিভুক্ত হয় এবং ২৭টি ট্রেড ইউনিয়নের নথিভুক্তিকরণ বাতিল হয়ে যায়।

১৮। পাট, কারিগরি এবং চায়ের মতো কিছু কিছু বৃহৎ শিল্পের ব্যাপারে আমি সংক্ষেপে কিছু বলব।

**পাটশিল্প ঃ**

১৯। পাটশিল্পের অবস্থা বিগত কয়েক বছর ধরেই বেশ ভাল। লক্ষ লক্ষ পাটচাষী এবং দুই লক্ষাধিক শ্রমিক-কর্মচারী এই শিল্পটির উপর নির্ভরশীল। বৈদেশিক মুদ্রা অর্জনের ক্ষেত্রেও এই শিল্পটি গুরুত্বপূর্ণ। সম্প্রতি এটাও লক্ষ্য করা গেছে যে, কিছু সংখ্যক একচেটিয়া কারবারী বা ফড়ে কাঁচামাল ক্রয়, পাটজাত দ্রব্য তৈরি এবং তার বিক্রয় নিয়ন্ত্রণ করেন। আমরা লক্ষ্য করছি যে, এই জাতীয় ব্যবসায়িরা লভ্যাংশ শোষণের পর যা শ্রমিকদের শ্রমের বিনিময়ে অর্জিত অন্য কোনও ব্যবসায়ী বা ফড়েকে ডেকে সুযোগ করে দেন। বর্তমানে ৫টি চটকলে লক-আউট চলছে। ১০টি চটকলের নিয়োগ-কর্তারা শ্রমিকদের সঠিক মজুরি ও মহার্ঘভাতা প্রদান করছে না।

**কারিগরি শিল্প ঃ**

২০। রাজ্যে সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে পরিচালিত এই শিল্পটি অতি প্রাচীন। মূলত রেলওয়ে এবং কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তর থেকে প্রদত্ত অর্ডারের ভিত্তিতে এগুলি বেঁচে আছে। পর্যাপ্ত অর্ডারের অভাবে এই শিল্পটির অবস্থা সঙ্গীন। যদি কেন্দ্রীয় সরকার ইস্পাতের মূল্য বিনিয়ন্ত্রণ না করত তাহলে এই শিল্পটির উপকৃত হবার সম্ভাবনা ছিল মাসূল সমীকরণের বিলুপ্তির ফলে। মূল্য বিনিয়ন্ত্রণের ফলে ইস্পাতের মূল্য বৃদ্ধি পেয়েছে। এর ফলে ছোট ও মাঝারি কারিগরি শিল্প সংস্থাগুলি অত্যন্ত ক্ষতিগ্রস্ত হয়েছে। এই অঞ্চলে এই শিল্পের পুনরুজ্জীবনের জন্য কয়লার ক্ষেত্রেও মাসূল সমীকরণ বিলুপ্তির প্রয়োজন। পূর্বের মজুরি চুক্তির মেয়াদ পূর্ণ হওয়ায় কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি এবং এই শিল্পের সংশ্লিষ্ট কর্মচারিরা নতুন দাবিসনদ পেশ করেছে। তা নিষ্পত্তি হওয়ার পথে।

**বস্ত্রশিল্প ঃ**

২১। পশ্চিমবঙ্গে মোট ৪১টি কাপড়ের কল আছে। এই শিল্পে মোট ৫০,০০০ শ্রমিক-কর্মচারী কর্মরত রয়েছেন। এর মধ্যে ২১টি কল ব্যক্তি মালিকানাধীন এবং সরকারি মালিকানায় ৪টি কল পরিচালিত হচ্ছে। আমি পূর্বেই বলেছি যে, মোহিনী মিল এবং শ্রীদুর্গা কটন স্পিনিং অ্যাণ্ড উইভিং মিলের ক্ষেত্রে বিজ্ঞপ্তি পুনর্নবীকরণ করা হয়নি। এন. টি. সি. (WBAB & O) পরিচালনাধীন ১৪টি মিলকে বর্তমানে ১২টিতে আনা হয়েছে।

২২। ১৯৯১ সালের ১৯শে অক্টোবর ন্যাশনাল টেক্সটাইল মিলস লিমিটেডের ফেডারেশন অব ট্রেড ইউনিয়নস এবং এন. টি. সি.-র মধ্যে একটি ত্রিপাক্ষিক চুক্তি স্বাক্ষরিত হয়। সেই চুক্তি অনুযায়ী কর্মচারিদের প্রতি পয়েন্ট ১.৬৫ টাকা হারে ১.৩০ টাকার জায়গায় মহার্ঘভাতা প্রদান করা হচ্ছে। ১৯৯১ সালের ১৬ই আগস্ট থেকে গ্রেড এবং স্কেল অব পে চালু করা হয়েছে। ১-১০-১৯৯১ থেকে উৎপাদন বিষয়ে সিটুর সুপারিশ কার্যকর করা হয়েছে। বেসরকারি ক্ষেত্রে লক-আউট, সাময়িকভাবে বন্ধ থাকা এবং ডি-নোটিফিকেশনের জন্য ১০টি কাপড়ের কল বন্ধ রয়েছে। এর ফলে ১৩ হাজার শ্রমিক কর্মহীন হয়েছেন। কর্তৃপক্ষ এই দীর্ঘ লক-আউটের জন্য দায়ী।

**চা-শিল্প ঃ**

২৩। ১৯৯০ সালের মজুরি চুক্তি অনুযায়ী চা শিল্পে কর্মরত প্রায় নয় লক্ষ শ্রমিক-কর্মচারী উপকৃত হয়েছেন। এই শিল্পে ক্রমাগত অগ্রগতি লক্ষ্য করা যাচ্ছে। কিন্তু একশ্রেণীর চা ব্যবসায়ী চা বাগানের শ্রমিকদের জীবনযাত্রার মান উন্নয়নের জন্য সম্পূর্ণ নিষ্ক্রিয় আছেন। এটাও লক্ষ্য করা গেছে।

২৪। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে, বেশ কিছু বড় কোম্পানি শ্রমিক-কর্মচারিদের মাইনে থেকে কেটে নেওয়া সত্ত্বেও প্রভিডেন্টে ফাণ্ডের টাকা নিয়মিতভাবে প্রভিডেন্ট ফাণ্ডে জমা দিচ্ছে না। রাজ্যে এই প্রকার বকেয়া অর্থের পরিমাণ প্রায় ১২০ কোটি টাকা। ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত ই. এস. আই.-এর বকেয়া টাকার পরিমাণ দাঁড়িয়েছে ৪০ কোটি টাকা। আমরা কেন্দ্রীয় সরকারকে উক্ত আইনের সংশোধনের জন্য বলেছি যাতে যারা ঠিকমতো টাকা জমা না দিচ্ছেন, তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা যায়। পাট শিল্পগুলি ক্ষেতের পি. এফ. এবং ই. এস. আই-এর বকেয়া অর্থের পরিমাণ যথাক্রমে ৮০ এবং ৩০ কোটি টাকা। এই প্রসঙ্গে আমি এও উল্লেখ করতে চাই যে, নানারকম সীমাবদ্ধতার মধ্যেও কর্মচারিদের পি. এফ. অ্যাক্ট-এর ৮ নং এবং ১৪ নং ধারা অনুযায়ী অনাদায়ি অর্থের আদায়ের জন্য নিরবিচ্ছিন্নভাবে কঠোর প্রয়াস চালিয়ে আইনগত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। ভারতীয় দণ্ডবিধির ৪০৬ এবং ৪০৯ ধারা অনুযায়ী বেশ কিছু সংখ্যক মামলা করা হয়েছে এবং ২ জনকে পুলিশ গ্রেপ্তার করেছে। কারণ, এরা কর্মচারিদের টাকা আত্মসাৎ করেছে।

২৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্য সরকার শ্রম আইন পুনর্বিবেচনার জন্য একটি রিভিউ কমিটি গঠন করেছেন। এই কমিটির সুপারিশ অনুযায়ী ১৯৪৭ সালের শিল্প বিরোধ আইনটির ২ বছর আগে গুরুত্বপূর্ণ পরিবর্তন করা হয়েছে। এই কমিটি কিছু গুরুত্বপূর্ণ শ্রম আইনের পরিবর্তন বিষয়েও সুপারিশ করেছেন। এগুলি পরীক্ষা-নিরীক্ষার স্তরে রয়েছে।

২৬। স্বাধীনতার পর থেকেই সারা দেশ ক্রমবর্ধমান বেকার সমস্যা ও চূড়ান্ত দারিদ্রজনিত অর্থনৈতিক সমস্যায় ভুগছে। বিগত চার দশকের অর্থনৈতিক পরিকল্পনাও এই সমস্যা সমাধানে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। শহরাঞ্চলে প্রায় চার কোটি মানুষ কর্মহীন এবং চাকুরিপ্রার্থী হিসাবে কর্মবিনিয়েগ কেন্দ্রগুলিতে নথিভুক্ত। কিছু সংখ্যক অর্থনীতি বিশারদের মতে গ্রামাঞ্চলে এই সংখ্যা প্রায় সাড়ে সাত কোটির কাছাকাছি।

২৭। রুগ্ন শিল্প সংস্থাগুলি পুনরুজ্জীবনের জন্য পুনর্গঠন প্রকল্প গঠনের উদ্দেশ্যে বিভিন্ন অর্থকরি সংস্থা এবং অন্যান্য সঙ্গে পরামর্শ করে ১৯৮৫ সালের রুগ্ন শিল্প সংস্থা সংক্রান্ত আইন অনুযায়ী শিল্প ও অর্থনৈতিক পুনর্গঠন (বি. আই. এফ. আর.) বোর্ড গঠিত হয়। সংস্থাটি আমাদের আশা পুরণে ব্যর্থ হয়েছে। রাজ্যের কাছ থেকে পুনরুজ্জীবনের জন্য প্রেরিত ১৩৪টি কেসের মধ্যে বি. আই. এফ. আর মাত্র ২৬টি কেসের অনুমোদন করেছেন। বি. আই. এফ. আর. ২১টি রুগ্ন শিল্পের অবলুপ্তির পরামর্শ দিয়েছেন, আরও ৭টির ক্ষেত্রে মোটামুটি বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত গৃহীত হয়নি। অধিকাংশ ক্ষেত্রে যেখানে বি. আই. এফ. আর. পুনরুজ্জীবনের পরামর্শ দিয়েছেন, সেখানে মজুরি হ্রাস, মজুরি বৃদ্ধি বন্ধ রাখা প্রভৃতির

প্রস্তাব দিয়েছেন। যে-সব ক্ষেত্রে বি. আই. এফ. আর রুগ্ন শিল্পগুলিকে বন্ধ করে দেবার পরামর্শ দিয়েছেন, সেখানে কিছু কিছু ক্ষেত্রে রাজ্য সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে সেগুলিকে বাঁচিয়ে রাখার জন্য আর্থিক সহায়তা দান করছেন।

২৮। ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর পশ্চিমবঙ্গের ৭০টি কর্মবিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত কর্মহীন ব্যক্তির সংখ্যা ছিল ৫০,৮১,৯০৯ জন। ১৯৯০ সালের শেষে ঐ সংখ্যা ছিল ৪৮,২০,৩৩১ জন। কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি লক্ষ্য করছে বিগত বছরে ভেকেন্সি নোটিফিকেশন ও প্লেসমেন্টের হার যথেষ্ট কমে গেছে। তিন বছরের তুলনামূলক চিত্র দেওয়া হল।

| | ১৯৮৯ | ১৯৯০ | ১৯৯১ |
|---|---|---|---|
| শুন্যপদের সংখ্যা | ১৮,৯৯৪ | ১৮,৩৯১ | ১৪,২৩৬ |
| নিযুক্তির সংখ্যা | ৯,৯৮৪ | ৯,৪৯৪ | ৮,৮৪৯ |

২৯। ১৯৯১ সালের ৩১শে ডিসেম্বর নথিভুক্ত তফসিলি জাতি ও উপজাতি চাকুরিপ্রার্থীর সংখ্যা দাঁড়ায় যথাক্রমে ৪,৩০,৬২৮ এবং ৭৪,২৬৫ জন। বর্তমান বছরে বিভিন্ন নিয়োগকর্তার কাছে প্রেরিত তফসিলি জাতি/উপজাতি প্রার্থীর সংখ্যা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। দু'বছরের চিত্র প্রদত্ত হল।

| | ১৯৯০ | ১৯৯১ |
|---|---|---|
| তফসিলি জাতি | ২২,৩৪২ | ৩৯,৬২৬ |
| তফসিলি উপজাতি | ৫,৫২৪ | ৬,৮৬৫ |

৩০। রাজ্যে ৩১-১২-৯১ তারিখে সংস্থার মোট সংখ্যা ছিল ১৫,৩০৫টি। এর মধ্যে সরকারি এবং বেসরকারি ক্ষেত্রে যথাক্রমে ৯,৫৭৮ এবং ৫,৭২৭টি।

৩১। ১৯৯১ সালে পশ্চিমবঙ্গের কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির উপদেষ্টা কমিটিগুলিকে পুনর্গঠন করা হয়েছে।

৩২। একজেমপ্টেড ক্যাটিগরির সুবিধে আরও বহু শ্রেণীর মানুষকে দেওয়া হয়েছে। ১৯৯১ সালের জুন মাসে শেষের দিকে ঐ শ্রেণীতে নথিভুক্ত ব্যক্তির সংখ্যা ছিল ২,০০০ এবং ১৯৯১ সালের ডিসেম্বর মাসের শেষ দিকে বৃদ্ধি পেয়ে ঐ সংখ্যা দাঁড়িয়েছে ১৬,৩৮১-তে।

৩৩। সল্টলেকের রিজিওন্যাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কমপিউটারাইজেশনের কাজ বেশ সন্তোষজনকভাবে এগোচ্ছে। বকেয়া ডাকা এন্ট্রির কাজ শীঘ্রই সম্পূর্ণ হবে। দুর্গাপুর এবং হাওড়াতে সাব-রিজিওনাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কমপিউটার বসাবার কাজ চলছে এবং দুর্গাপুর এক্সচেঞ্জে ডাকা এন্ট্রির কাজও শীঘ্রই চালু হবে।

৩৪। ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে কর্মহীন যুবকদের আর্থিক সহায়তাদান প্রকল্প চালু হয়েছে। ১৯৮৫ সালে ঐ প্রকল্পের পুনর্গঠন করা হয়। চলতি আর্থিক বছর পর্যন্ত

বিভিন্নভাবে বিচার বিবেচনা করে তা চালু রাখা হয়েছে। এই প্রকল্পের অধীনে চলতি বছর উপকৃত ব্যক্তির সংখ্যা দাঁড়িয়েছে প্রায় ৪০,০০০।

৩৫। মাননীয় সদস্যগণ অবগত আছেন, ১৯৮৫-৮৬ সাল থেকে আমরা সাফল্যের সঙ্গে নথিভুক্ত চাকুরিপ্রার্থিদের স্বনিযুক্তি প্রকল্পে সহায়তা করে আসছি। এই প্রকল্পটি 'সেসরু' নামে সমধিক পরিচিত। প্রতিটি প্রকল্পে আর্থিক মূল্য ২৫ থেকে ৪৮ হাজার টাকা। অপেক্ষাকৃত কম সুদে ঐ অর্থের শতকরা ৭৫ ভাগ ব্যাঙ্ক থেকে দেওয়া হয় এবং অবশিষ্ট ২৫ ভাগ রাজ্য সরকারের পক্ষ থেকে সরকারি অনুদান হিসাবে প্রদান করা হয়। সম্প্রতি অটো-রিক্সা প্রকল্পের আর্থিক মূল্য বৃদ্ধি করা হয়েছে। অর্থ বিনিয়োগকারি সংস্থাগুলি অর্থপ্রদানের জন্য প্রায় ৮৯,১৫৯টি প্রকল্প অনুমোদন করেছেন। যার ফলে ১,৪৮,৫৯৯ জন বেকার যুবক উপকৃত হবে। ১৫২ কোটি টাকারও বেশি এই প্রকল্পগুলিতে বিনিয়োগ করা হয়েছে। রাজ্য সরকারের পক্ষ থেকে ৪৬ কোটি টাকা প্রদান করা হয়েছে। পরিকল্পনা কমিশন এই জাতীয় প্রকল্পের প্রয়োজনিয়তার প্রশংসা করেছেন। বিগত বছরের ৬০,০০০০এর পরিবর্তে এ বছরের লক্ষ্যমাত্রা ৭৫,০০০-এ ধার্য করা হয়েছে। আমাদের বিজ্ঞাপন অনুযায়ী এ পর্যন্ত মোট ১,১১,৮৮১টি আবেদনপত্র জমা পড়েছে। তৃণমূল স্তরে ঐ আবেদনগুলির পরীক্ষা-নিরীক্ষা চলছে। জিলা সমন্বয় কমিটি, জিলা প্রশাসন, জিলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির সদস্যদের সঙ্গে পরামর্শ করে অর্থলগ্নিকারি ব্যাঙ্কের সহায়তায় ঋণ শোধের জন্য শিবির স্থাপনের কাজও পাশাপাশি চলছে। এ পর্যন্ত মোট ৫৭টি ঋণ পরিশোধ শিবির সংগঠিত হয়েছে। তার কাজও বেশ সন্তোষজনক।

৩৬। পরিবর্তিত সময়ের সঙ্গে সঙ্গতি রেখে আমরা রাজ্যের বৃত্তিমূলক শিক্ষার পরিবর্ধন ঘটাচ্ছি। বৃত্তিমূলক শিক্ষার উন্নয়নে মেয়েদের যে একটা বিরাট ভূমিকা রয়েছে, সেটা সরকার অত্যন্ত গুরুত্বের সঙ্গে বিবেচনা করেন। এর সঙ্গে সঙ্গতি রেখে, মেয়েদের জন্য ত্বক ও কেশ পরিচর্যা এবং কমপিউটার শিক্ষণ প্রভৃতি বিভাগে প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। আমরা শুধুমাত্র মহিলাদের জন্য উত্তর ২৪-পরগনার বাণীপুরে, বর্ধমানে, কলকাতায় এবং শিলিগুড়িতে বিশ্বব্যাঙ্কের সহায়তায় ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট খুলছি। মনে হয় সামনের বছর এগুলি খুলে যাবে। আধুনিক নতুন নতুন শিক্ষার বিষয় খোলার জন্য আমরা প্রাথমিক কাজ শেষ করেছি।

৩৭। স্থানীয় প্রয়োজনের কথা মনে রেখে, আমরা বিভিন্ন ট্রেড স্বল্পস্থায়ী শিক্ষণ চালু করার কথা ভাবছি। এ ব্যাপারে অল্প-শিক্ষিত যারা তাদের কথাই আমরা বেশি করে ভাবছি। এছাড়াও কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় বিধাননগরে মহিলাদের জন্য একটি আঞ্চলিক বৃত্তিমূলক শিক্ষাকেন্দ্র স্থাপনের কথা আছে। পরিবর্তিত সময়ের সঙ্গে সঙ্গতি রেখে আমরা দুর্গাপুর আই. টি. আই.-তে একটি কমপিউটার পাঠক্রম চালু করার কথা ভাবছি। দুর্গাপুরে মহিলাদের জন্য যে আই. টি. আই. তাতেও অনুরূপ ব্যবস্থা নেওয়া হবে। আমরা আসানসোল এবং শিলিগুড়িতে কমপিউটার শিক্ষণকেন্দ্র খোলার কথা গুরুত্ব সহকারে ভাবছি।

৩৮। আই. টি. আই.-গুলিতে যাবতীয় পুরনো মেশিনপত্র সরিয়ে ফেলে অডিও-ভিসুয়াল ট্রেনিং সিসেটম চালু করার বৃহৎ পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। নির্বাচিত কিছু আই.

টি. আই.-তে স্ব-নিযুক্তি বিষয়ক প্রশিক্ষণ এই প্রকল্পের একটি গুরুত্বপূর্ণ অঙ্গ। সিউড়ি, মালদহ, শিলিগুড়ি প্রভৃতি আই. টি. আই.-গুলিতে সর্বাধুনিক প্লাসটিক প্রসেসিং অপারেটর ট্রেডে প্রশিক্ষণ দেবার জন্য ইতিমধ্যেই প্রচুর অর্থব্যয় করা হয়েছে এবং সেইজন্য মেশিন-পত্রাদি কেনা হয়েছে। দুর্গাপুর এবং ব্যাণ্ডেল আই. টি. আই.-তেও এই প্রশিক্ষণ প্রবর্তন করা হয়েছে। অদূর ভবিষ্যতে জলপাইগুড়ি আই. টি. আই.-তে অনুরূপ প্রশিক্ষণ শুরু হবে। ঐ আই. টি. আই.-এর জন্য স্থান নির্বাচনের কাজও প্রাথমিকভাবে সম্পূর্ণ হয়েছে। প্রশাসন ভবন সমেত শ্রেণীকক্ষও থাকবে দুর্গাপুরে আই. টি. আই.-তে এমন দুটি ভবন নির্মিত হবে। আদিবাসী মেয়েদের জন্য ঝাড়গ্রাম আই. টি. আই.-তে কাটিং এবং টেলারিং-এর উপর একটি কোর্স চালু করা হবে। এছাড়া পুরুলিয়া আই. টি. আই.-তে রেডিও এবং টি. ভি.-র উপর একটি প্রশিক্ষণ কোর্সও চালু হবে। এর মধ্যেই ত্রিপুরা থেকে আগত ১০টি আদিবাসী ছাত্রীর জন্য আমরা কল্যাণী আই. টি. আই.-তে প্রশিক্ষণ দেবার কাজ শুরু করে দিয়েছি।

৩৯। কুচবিহার আই. টি. আই.-তে শিক্ষানবিশদের জন্য পঞ্চাশটি শয্যাবিশিষ্ট একটি ছাত্রাবাস গড়ে তোলার কাজ সম্পূর্ণ হয়েছে এবং হুগলিতেও কেমিক্যাল গ্রুপ ট্রেডে বেসিক ট্রেনিং দেবার জন্য অনুরূপ ছাত্রাবাস তৈরির কাজ শুরু হয়ে গেছে। আশা করা যাচ্ছে যে, শিলিগুড়ি, বর্ধমান এবং কলকাতার আই. টি. আই.-তে ছাত্রিদের জন্য সংলগ্ন অনুরূপ ছাত্রীনিবাস গড়ে তোলার কাজে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সহযোগিতা পাওয়া যাবে। বাঁকুড়া জেলার ছাতনা-তে একটি নতুন আই. টি. আই. খেলারা কাজও হাতে নেওয়া হয়েছে।

৪০। ১৯৯১-৯২ সালে রেকর্ড সংক্যক শিক্ষার্থী মোট ২,৩০০ জন বিভিন্ন সংস্থায় নাম নথিভুক্ত করিয়েছেন। প্রথমবারের জন্য ৪২টি বিউটি পার্লার প্রশিক্ষণ প্রকল্প চালু হয়েছে। রাজ্য সরকার অধিগৃহীত ৭টি নতুন সংস্থা, ইঞ্জিনিয়ারিং ও হোটেল সমেত ২৩টি বেসরকারি সংস্থা ও ৪৫টি প্রকাশন সংস্থাতে এই কাজ শুরু হয়েছে। অ্যাপ্রেনটিস আইনের আওতায় আনার জন্য কোল্ড স্টোরেজ, ট্যানারিজ এবং কমপিউটার ট্রেনিং সংস্থাকেও পরিদর্শন করা হচ্ছে। কিছু কিছু অ্যাপ্রেনটিস আইন লঙ্ঘন করায় তাদের বিরুদ্ধে ক্রিমিন্যাল কোর্টের মাধ্যমে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। স্টেট অ্যাপ্রেনটিস কাউন্সিলের সঙ্গে ভোকেশনাল ট্রেনিং ফর স্টেট কাউন্সিলের পুনর্গঠন হয়েছে। রাজ্যে শিল্প সংস্থাগুলির সঙ্গে ঘনিষ্ট যোগাযোগ স্থাপনের জন্য একটি সামগ্রিক পদ্ধতি গড়ে তোলার কাজও দ্রুততার সঙ্গে সম্পন্ন হচ্ছে, যাতে আই. টি. আই. শিক্ষার্থিদের জন্য আরও নতুন নতুন ব্যবস্থা করা যায়। বিশ্বব্যাঙ্কের প্রকল্পের অধীনে নিয়ে এসে হুগলি জেলার ১৯২টি আসন বিশিষ্ট কেমিক্যাল গ্রুপ অব ট্রেডের ট্রেনিং সেন্টারটি পূর্বাঞ্চলে নবীন শিক্ষার্থিদের কাছে কারিগরি ও প্রযুক্তিগত দিক থেকে এক নতুন দিগন্তের সূচনা করেছে।

৪১। ১৯টি জুনিয়ার টেকনিকাল স্কুলের ইঞ্জিনিয়ারিংয়ের জুনিয়ার ডিপ্লোমা কোর্সকে আই. টি. আই. ট্রেড রূপান্তরিত করা হয়েছে এবং এন. সি. ভি. টি.-র কাছে অনুমোদন চাওয়া হয়েছে। আসানসোল, ফুলিয়া এবং শিবপুর পলিটেকনিক-কে আরও সরঞ্জাম ও যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছে।

৪২। এতেই প্রমাণিত হয় যে, রাজ্য সরকার কারিগরি শিক্ষার মান উন্নয়নের জন্য যথার্থ ব্যবস্থাদি গ্রহণে তৎপর রয়েছেন। জনসাধারণের মধ্যে কারিগরি শিক্ষার বিস্তার সরকারের লক্ষ্য এবং সেই সঙ্গে যথেষ্ট কার্যোপযোগী শিক্ষা প্রদানও লক্ষ্যের মধ্যে চিহ্নিত।

৪৩। পশ্চিমবঙ্গে ই. এস. আই. প্রকল্প যেখানে যেখানে চালু হয়েছে এবং যে-সমস্ত কর্মচারী এই প্রকল্পের সঙ্গে সংযুক্ত রয়েছেন তাদের প্রত্যেকের ও পরিবারের সকলকেই পুরোমাত্রায় চিকিৎসাদির সুযোগ দেওয়া হয়ে থাকে। এই প্রকল্প হলদিয়া এবং দুর্গাপুরেও ব্যাপ্ত হয়েছে। শিলিগুড়ি পর্যন্তও এই প্রকল্পের পরিসর পরিবর্ধিত হবে।

৪৪। কর্মচারী রাজ্য বিমা (মেডিক্যাল বেনিফিট)—এই সামাজিক নিরাপত্তামূলক প্রকল্পটি পঞ্চাশ দশকের পুরানো এক চুক্তি অনুসারে চালু রাখা হয়েছে নিয়োগকর্তা, কর্মচারিগণ ও রাজ্য সরকার প্রদত্ত অর্থের সাহায্যে। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পে কোনওরকম আর্থিক সহায়তা করেন না। এই অসঙ্গত চুক্তির পুনর্বিবেচনার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছি, যাতে তারাও আর্থিক সহায়তা করেন।

৪৫। বেলুড়, আসানসোল ও ব্যাণ্ডেল-এ ৩,১২৮টি শয্যাবিশিষ্ট ১২টি ই. এস. আই. হাসপাতালের মাধ্যমে অন্তর্বিভাগে চিকিৎসাদির ব্যবস্থা রয়েছে। এর মধ্যে ৩০০টি বেড টি. বি. রোগীদের জন্য নির্দিষ্ট। এছাড়াও রাজ্যের অন্যান্য হাসপাতালে আরও কিছু বেড সংরক্ষিত রয়েছে। টি. বি. হাসপাতালগুলিতেও অনুরূপ ব্যবস্থা রয়েছে। মানকুণ্ডু মেন্টাল হাসপাতাল ও চিত্তরঞ্জন ক্যান্সার হাসপাতালেও মানসিক ভারসাম্যহীন রোগী ও ক্যান্সার রোগাক্রান্ত ব্যক্তিদের চিকিৎসার ব্যবস্থা রয়েছে। ৫০০ শয্যাবিশিষ্ট মানিকতলার ই. এস. আই. হাসপাতালটি বিভিন্ন বিভাগে সম্পূর্ণ সুসজ্জিত ও রোগীরা সুচিকিৎসিত। খুব তাড়াতাড়িই মানিকতলা হাসপাতালটিতে একটি ইনটেনসিভ করোনারি কেয়ার ইউনিটের কাজ শুরু হতে চলেছে। এছাড়াও ঠাকুরপুকুর-এ ৩০০ শয্যাবিশিষ্ট ও উত্তর ২৪-পরগনায় কামারহাটি ই. এস. আই.-এর বর্ধিতাংশে ১৫০টি শয্যাবিশিষ্ট হাসপাতাল হতে চলেছে।

৪৬। অসংখ্য ক্লিনিক ও ৩১টি ডিসপেনসারির মাধ্যমে বিমাভুক্ত ব্যক্তিদের ও তাদের পরিবারবর্গের বহির্বিভাগীয় চিকিৎসার ব্যবস্থাও রয়েছে। আরও কিছু ডিসপেনসারি চালু করার জন্য স্থান নির্বাচনের কাজ এগোচ্ছে। এছাড়াও প্রায় ৪৩০টি বিশেষ ক্লিনিকের মাধ্যমে বিভিন্ন বিষয়ে বিশেষজ্ঞদের পরামর্শ ও চিকিৎসার সুযোগ বিমাভুক্ত ব্যক্তিরা পাচ্ছেন।

৪৭। মানিকতলা কেন্দ্রীয় ব্লাড ব্যাঙ্ক এখন দিনরাত সেবা করে চলেছে। ই. এস. আই. (এম. বি.) প্রকল্প এখন কিড্‌নী পাল্টানো, কার্ডিয়াকে বাইপাস সার্জারি, হার্টের ভালভ্ পরিবর্তন প্রভৃতির মতো অতি ব্যয়বহুল ও জটিল চিকিৎসাসমূহ বাইরের এবং রাজ্যের বিভিন্ন হাসপাতালের মাধ্যমে করাবার ব্যবস্থাও রয়েছে। এই সমস্ত ক্ষেত্রে ই. এস. আই. (এম. বি) প্রকল্প থেকেই সব ব্যয় বহন করা হয়। অর্থপেডিক এইড এবং অ্যাপ্লায়েন্সের, চশমা, শ্রবণ-যন্ত্র প্রভৃতির বর্তমান ব্যয় ই. এস. আই. (এম. বি.) প্রকল্প থেকে সম্পূর্ণ বহন করা হয়। মাসে ১,৬০০ টাকার উপরে মজুরি পাওয়ায় বড় ইঞ্জিনিয়ারিং শিল্প, পাটশিল্প ও অন্যান্য শিল্পের কর্মচারিরা ই. এস. আই. প্রকল্পের আওতার বাইরে চলে গেছে। ই. এস. আই. প্রকল্পের উপকার থেকে বঞ্চিত কর্মচারিদের জুটমিলের কর্তৃপক্ষ বিকল্প কোনও ভাতা

দিচ্ছেন না। কিন্তু অন্যান্য শিল্পের ক্ষেত্রে ঐরূপ কর্মচারিরা চিকিৎসা বিষয়ক অতিরিক্ত ভাতা পাচ্ছেন। শোনা গেছে যাদের মজুরি তিন হাজার টাকা পর্যন্ত তারা ই. এস. আই. প্রকল্প থেকে যাতে উপকৃত হন, কেন্দ্রীয় সরকার সে বিষয়ে সিদ্ধান্ত নিয়েছেন। কিন্তু সেই মর্মে এখনও কোনও বিজ্ঞপ্তি জারি করা হয়নি। আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছি, মাসে ১,৬০০ টাকা মজুরি পাবার জন্য যে-সব কর্মচারী ই. এস. আই. প্রকল্পের আওতার বাইরে চলে গেছেন এবং আবার ফিরে আসছেন তাদেরকে অন্তর্বর্তী সময়ের সুযোগ-সুবিধে দেওয়া হোক। কিন্তু এই অনুরোধ গৃহীত হয়নি।

৪৮। কর্মচারিদের উচ্চশিক্ষা গ্রহণের সুযোগ প্রদানের উদ্দেশ্যে তাদের বিভিন্ন কল্যাণমুখি ক্রিয়াকলাপ ইত্যাদির জন্য সীমিত আর্থিক সহায়তা দেবার উদ্দেশ্যে ওয়েস্ট বেঙ্গল লেবার ওয়েলফেয়ার বোর্ড গঠিত হয়েছিল। ২২টি মডেল ওয়েলফেয়ার সেন্টার সমেত এই বোর্ড মোট ৫৪টি লেবার ওয়েলফেয়ার সেন্টার চালাচ্ছেন। দিঘা, বকখালি এবং হলদিয়াতে এই বোর্ড হলিডে-হোমও চালাচ্ছেন। দার্জিলিং হলিডে-হোমের নব রূপায়ণের কাজ চলছে ইতিমধ্যেই ঐ হলিডে-হোমটিকে একটি ভাড়া-বাড়িতে চালু করার প্রচেষ্টা চলছে। বহুসংখ্যক মিল এবং ফ্যাক্টরিতে লক-আউট, ক্লোজার ও সাময়িক বন্ধ থাকার জন্য ঐ বোর্ডের আয় এখন কমে গেছে। কিছু নিয়োগকর্তা তাদের এবং কর্মচারিদের অনুদান এই বোর্ডকে দিচ্ছেন না।

৪৯। কর্মচারিদের নিরাপত্তা সুনিশ্চিত করার দায় ফ্যাক্টরিজ প্রধান পরিদর্শকের। পরিবেশ দূষণের বিরুদ্ধে নিরাপত্তা গ্রহণের দায়িত্বও তার। আলোচ্য বছরে পাঁচটি দুর্ঘটনাপ্রবণ সংস্থায় নিরাপত্তামূলক নিরীক্ষা সম্পাদিত হয়েছিল। নিয়মমাফিক পরিদর্শন ছাড়াও প্রধান পরিদর্শকের মেডিক্যাল সেল সিসা, ক্লোরিন, সিলিকা ইত্যাদির ব্যবহার ও সংরক্ষণজনিত পেশাগত নানান সংকট দূরীকরণের জন্য বিশেষ প্রকল্প গ্রহণ করেন। ১৯৯০ সালের শেষের দিকে পশ্চিমবঙ্গে রেজিস্ট্রিকৃত ফ্যাক্টরির সংখ্যা ছিল ৯,৭৪৫, এখন সেই সংখ্যা ৯,৭১৪। ট্রেড ইউনিয়নগুলি কর্মচারিদের নিরাপত্তার বিষয়ে আরও বেশি সচেতন হচ্ছেন।

৫০। বয়লারের প্রদান পরিদর্শক রাজ্যের সব থার্মাল প্রোজেক্টে বয়লার সঠিকভাবে অবস্থান করছে কিনা, তা পরিদর্শন করেন। চলতি বছরে নির্মিয়মান ৬২১টি বয়লার পরীক্ষা করা হয়েছে। তারাতলা ল্যাবোরেটরিতে যে কমপিউটার বসানো হয়েছে তার কাজ সন্তোষজনক। ওয়েল্ডিং ট্রেনিং সেন্টার থেকে ওয়েল্ডিং-এর সর্ব প্রকার প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। প্রশিক্ষণপ্রাপ্ত দক্ষ হাইপ্রেসার ওয়েল্ডারদের চাকুরির সম্ভাবনা খুবই উজ্জ্বল।

৫১। মাননীয় মহাশয়, পূর্ববর্তী অনুচ্ছেদগুলিতে আমি আমার দপ্তর এবং ডিপার্টমেন্ট অফ টেকনিক্যাল এডুকেশন এবং ট্রেনিংয়ের অধীনে ডাইরেক্টরেট অব ইণ্ডাস্ট্রিয়াল ট্রেনিংয়ের সামগ্রিক কার্যাবলির চিত্র তুলে ধরার চেষ্টা করেছি। ট্রেড ইউনিয়নগুলিকে এবং কর্মচারিদেরকে আমার দপ্তরের কাজে মূল্যবান সহযোগিতা করার জন্য আন্তরিকভাবে ধন্যবাদ জানাই।

৫২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতি ও ক্রিয়াকলাপের জন্য আগামী দিনগুলিতে খেটে খাওয়া ও সাধারণ মানুষকে আরও বঞ্চনা এবং দুঃখ-কষ্টের মধ্যে দিনাতিপাত করতে হবে। এইসঙ্গে একচেটিয়া পুঁজিপতিদের, ও বহুজাতিক ব্যবসায়ী সংস্থার আক্রমণের ফলে এক অবর্ণনীয় অবস্থার সৃষ্টি হতে পারে। আমার এই দৃঢ়

বিশ্বাস আছে যে, আগামীদিনে ট্রেড ইউনিয়নগুলির সুযোগ্য নেতৃত্বে ও পরিচালনায় শ্রমিক-কর্মচারিরা সাহসের সঙ্গে এই চ্যালেঞ্জের মোকাবিলা করতে পারবে।

৫৩। আমরা সকলেই অবগত আছি যে, আজ আমাদের দেশের ঐক্য ও সংহতি বিভেদকামী ও বিচ্ছিন্নতাকামী শক্তির চ্যালেঞ্জের মুখোমুখি। এই মৌলবাদী এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলিকে পরাভূত করার জন্য দৃঢ়ভাবে কাজ করে যাওয়া প্রয়োজন। একই সঙ্গে ট্রেড ইউনিয়নগুলিও শক্তিশালী আন্দোলন গড়ে তোলার মধ্যে দিয়ে ঐ শক্তি নিচয়কে পরাভূত করতে পারে। আমি দৃঢ়ভাবে বিশ্বাস করি আমাদের রাজ্যে বহু ধর্ম ও ভাষাভাষী মানুষ অশুভ শক্তির চক্রান্তকে পরাজিত করবে এবং আমাদের জাতীয় সংহতি বজায় রাখার লক্ষ্যে দৃঢ়তার সঙ্গে এগিয়ে যাবে।

৫৪। এই কথাগুলো বলে আমি সভার কাছে আমার প্রস্তাব অনুমোদনের জন্য পেশ করছি।

**দাবী নং-৪০**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের নিমিত্ত আমি ৪০ নং দাবির অন্তর্ভুক্ত মোট ৩৩,৮৮,৭৩,০০০ (তেত্রিশ কোটি অষ্টাশি লক্ষ তিয়াত্তর হাজার) টাকার ব্যয়-বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থিত করছি। এই দাবির প্রধান খাতগুলি হল ঃ "২২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (পুনর্বাসন)" এবং "৬২৩৫—সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য ঋণ (পুনর্বাসন)"। ইতিমধ্যে "ভোট অন-অ্যাকাউন্ট"-এ উপস্থাপিত মোট ৮,৪৮,০০,০০০ (আট কোটি আটচল্লিশ লক্ষ) টাকাও এই দাবির মধ্যে ধরা হয়েছে।

২. মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরোক্ত দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থাপিত করার জন্য এই সভার অনুমতি প্রার্থনা করতে গিয়ে আমি এই রাজ্যে শরণার্থী পুনর্বাসন সমস্যার মূল্যায়ন এবং এই সমস্যা সমাধানকল্পে রাজ্য সরকার যে ধারাবাহিক প্রচেষ্টা করে আসছে তার একটা বিবরণ এখানে রাখতে চাইছি।

পরিপ্রেক্ষিত

৩. আমরা জানি, শরণার্থী পুনর্বাসন সমস্যা হল সাম্প্রদায়িক ভিত্তিতে দেশভাগের প্রত্যক্ষ ফল। অবশ্য দেশভাগের আগে বলা হয়েছিল যে, দেশভাগের ফলে যারা ক্ষতিগ্রস্ত হবেন এবং ভারতবর্ষে আসতে বাধ্য হবেন তাদের জন্য আশ্রয়, বাসস্থান ও জীবিকার ব্যবস্থা করা হবে। গান্ধীজী, পণ্ডিত নেহেরু ও অন্যান্য জাতীয় নেতৃবৃন্দ একথা পরিষ্কারভাবে জানিয়ে দিয়েছিলেন যে, ছিন্নমূল শরণার্থিদের এখানে ভাইয়ের মতোই গ্রহণ করা হবে। এইসব আশ্বাসের ভিত্তিতেই জাতীয় নেতৃবৃন্দ দেশবাসীকে দেশভাগের যৌক্তিকতা বোঝাতে সমর্থ হয়েছিলেন।

৩.১ পশ্চিমবঙ্গের শরণার্থিদের আগমন সেই ১৯৪৬ সাল থেকেই শুরু হয়ে গিয়েছিল। সেই সময় এই কলকাতাতেই ৫৮ হাজার নারী, পুরুষ ও শিশু এসেছিলেন। তারপর ১৯৪৭

সাল থেকে ১৯৪৯-এর শেষ পর্যন্ত এই সংখ্যা বেড়ে হয়েছিল ১২ লক্ষ ৮০ হাজার ২৪০। এইসব শরণার্থিদের একটা বিরাট অংশকে পরিত্যক্ত মিলিটারি ক্যাম্পে আশ্রয় দেওয়া হয়েছিল। এই শরণার্থিদের পুনর্বাসন দেওয়ার জন্য কোনও পরিকল্পনা কিংবা সদিচ্ছা কেন্দ্রীয় সরকারের ছিল না। তৎকালীন কেন্দ্রীয় সরকার এবং ডঃ প্রফুল্ল ঘোষের নেতৃত্বে রাজ্য সরকার এই শরণার্থিদের পূর্ব পাকিস্তানে ফেরত পাঠাবার চিন্তাই করছিলেন। এমন কি ডঃ ঘোষ পূর্ব পাকিস্তানে গিয়ে সংখ্যালঘুদের কাছে আবেদন করেছিলেন তারা যেন ভারতে এসে না পড়েন। পণ্ডিত নেহেরুর কাছে তখন তিনি যে রিপোর্ট দিয়েছিলেন, তাতে তিনি বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে শরণার্থিদের পুনর্বাসনের কোনও প্রয়োজন নেই।

৩.২ কিন্তু, ১৯৫০ সালেই এই রাজ্যে ১২ লক্ষ গৃহহীন মানুষ এসে উপস্থিত হন। তবু সরকার তাদের পুনর্বাসনের জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন বলে বিবেচনা করলেন না। বরং নেহেরু-লিয়াকৎ চুক্তিকে কার্যত এইরাজ্যে আগত ঐ মানুষগুলিকে পূর্ব পাকিস্তানে ঠেলে পাঠাবার কাজে লাগানোর চিন্তা করা হয়েছিল। কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী ১৯৫০-এর ফেব্রুয়ারি মাসে সরাসরি এই ঘোষণা করে দেন যে, স্বাভাবিক অবস্থা ফিরে এলে শরনার্থিরা তাদের নিজেদের ঘরবাড়িতে আবার ফিরে যাবেন। কাজেই তিনি একথাও বললেন যে, এই শরণার্থিদের পুনর্বাসনের জন্য কোনও পরিকল্পনা রচনা করার প্রয়োজন নেই।

৩.৩ যাই হোক, তার ঐ চিন্তা মোটেও বাস্তবসম্মত ছিল না। ফিরে যাওয়া দূরের কথা, শরণার্থিরা এখানেই থেকে গেলেন এবং তাদের সংখ্যা বিশাল আকার ধারণ করল। সরকারি হিসাবমতো ১৯৭০ সাল পর্যন্ত ৫২,৮৩,৩২৪ জন শরণার্থী পশ্চিমবঙ্গে এসেছিলেন। ১৯৭২-৭৩-এ এই সংখ্যা ৫৮ লক্ষে দাঁড়িয়েছিল। ১৯৮১ সালে আর আর কমিটির রিপোর্টে পশ্চিমবঙ্গে শরণার্থিদের সংখ্যা প্রায় ৮০ লক্ষ বলে উল্লেখ করা হয়েছিল। বিগত এগারো বছরে জনসংখ্যার স্বাভাবিক বৃদ্ধির ফলে উপরোক্ত সংখ্যাও বৃদ্ধি পেয়েছে।

৩.৪ একথা ঠিক যে, পশ্চিমবঙ্গের মতো খণ্ডিত রাজ্যে এই বিশাল সংখ্যক শরণার্থীর পুনর্বাসনের ব্যবস্থা করা একটা অত্যন্ত দুরূহ কাজ। কিন্তু সদিচ্ছা এবং উদ্দেশ্য যদি থাকত তাহলে সুচিন্তিত প্রকল্পের মাধ্যমে এই ছিন্নমূল মানুষদের পুনর্বাসনের কাজ সম্পূর্ণ করা যেত। এই সত্য আরও পরিষ্কার হয়ে দেখা দেয় যখন আমরা পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থিদের পুনর্বাসনের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল সেগুলি বিচার করে দেখি।

৩.৫ ১৯৫৯ সালে পুনর্বাসন মন্ত্রক পার্লামেন্টের এস্টিমেটস কমিটিকে জানায় যে, পশ্চিম পাকিস্তানে শরণার্থিদের পুনর্বাসনের কাজ "প্রায় সম্পূর্ণ হয়ে গিয়েছে।" ৪৭.৪০ লক্ষ শরণার্থির পুনর্বাসনের ঐ সাফল্য নিঃসন্দেহের মধ্যেই সম্পন্ন হতে পেরেছিল। তাহলে কি করে এই সাফল্য অর্জিত হল? পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীরা তাহলে কেন একই রকম ব্যবহার পেলেন না? স্বাধীনতার চল্লিশ বছরেরও বেশি সময় পরে এই রাজ্যে কেন এই সমস্যার এখনও সমাধান হল না? এই প্রসঙ্গে স্বাভাবিকভাবেই এই প্রশ্নগুলির আসে।

৩.৬ এর কারণ খোঁজার জন্য আমাদের খুব কষ্ট করার প্রয়োজন নেই। নিচে যে তথ্য পরিবেশিত হয়েছে তা থেকেই বোঝা যাবে যে, বৈষম্যমূলক আচরণই এই অবস্থার জন্য মূলত দায়ী ঃ

(১) শ্রম ও পুনর্বাসন মন্ত্রকের রিপোর্ট (১৯৭১-৭২) অনুযায়ী ১৯১.১৬ কোটি টাকা পশ্চিম পাকিস্তানের শরণার্থিদের তাদের পরিত্যক্ত স্থাবর সম্পত্তির জন্য ক্ষতিপূরণ দেওয়া হয়েছিল। পূর্ব পাকিস্তানের শরণার্থিদের এ-জাতীয় ক্ষতিপূরণ দেওয়া হয়নি। তাদের ক্ষেত্রে বলা হয়েছিল যে, ১৯৫০-এর নেহেরু-লিয়াকৎ চুক্তি অনুযায়ী পূর্ব পাকিস্তানের শরণার্থীরা তাদের পরিত্যক্ত সম্পত্তিতে অধিকার ফিরে পাবেন। কিন্তু এই বিষয়ে যাদের প্রাথমিক জ্ঞান রয়েছে তারাও জানেন, কিভাবে ঐ চুক্তির মৃত্যু ঘটেছিল এবং পূর্ব পাকিস্তানের শরণার্থীরা তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হয়েছিলেন।

(২) পশ্চিম পাকিস্তানের শরণার্থিদের বিভিন্ন দাবির নিষ্পত্তি ঘটিয়ে কোটি কোটি টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছিল। এই দাবিগুলির মধ্যে ছিল (ক) ঠিকাদারদের বিল, (খ) আরনেস্ট মানি, (গ) জামিনী দলিল, (ঘ) আমানত, (ঙ) ভবিষ্যনিধির বকেয়া পাওনা, (চ) বেতন, (ছ) বৃত্তি, (জ) লভ্যাংশ, (ঝ) অস্থানান্তরিত ব্যাঙ্ক আমানত, (ঞ) ডাকবিমা, (ট) বিভিন্ন প্রতিষ্ঠানের শেয়ার, (ঠ) পেনশন ইত্যাদি। ভারত সরকার ১৯৫৫ সালের মে মাসে সেন্ট্রাল ক্লেইমস অর্গানাইজেশন নামে এক প্রতিষ্ঠান স্থাপন করে উক্ত দাবিগুলি নিষ্পত্তি করণ। কিন্তু পূর্ব পাকিস্থানের শরণার্থিদের উক্ত প্রতিষ্ঠানের আওতা থেকে আশ্চর্যজনকভাবে দূরে সরিয়ে রাখা হয়েছিল এবং তাদের ঐ একইরকম ন্যায্য দাবিগুলিকে বিবেচনার মধ্যেই আনা হল না।

(৩) ৬.৫০ লক্ষ গ্রামীণ বাসগৃহ ও ৬০ লক্ষ একর কৃষিজমি ভারতে পরিত্যক্ত অবস্থায় পড়েছিল। দেশভাগের ফলে ভারত থেকে যারা পাকিস্তানে চলে গিয়েছিলেন তাদেরই পরিত্যক্ত এই সম্পত্তি এবং এই সম্পত্তির মূল্য ধার্য হয়েছিল ১৫০ কোটি টাকা। পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থিদের মধ্যে এই সম্পত্তি বণ্টন করে দেওয়া হয়েছিল। আমরা জানি, পূর্ব পাকিস্তান থেকে যেসব শরণার্থী এসেছিলেন তাদের মধ্যে এভাবে পরিত্যক্ত সম্পত্তি বণ্টনের কোনও উপলক্ষ্য বা সুযোগ ছিল না।

(৪) ১৯টি স্বয়ংসম্পূর্ণ উপনগরী গড়ে তোলা হয়েছিল পশ্চিম পাকিস্তানের শরণার্থিদের বসবাসের জন্য। "এই প্রতিটি উপনগরী ছিল এক একটি স্বয়ংসম্পূর্ণ ইউনিট, যাতে স্কুল, হাসপাতাল, বিক্রয়কেন্দ্র এবং শিল্প স্থাপনের উপযুক্ত জমি নির্দিষ্ট করা ছিল। জলের ব্যবস্থা পয়ঃপ্রণালী ও বিদ্যুৎ, পৌর সুযোগসুবিধার কোনও ঘাটতি ছিল না।" এছাড়াও, "৩৬টি কলোনিকে এমনভাবে গড়ে তোলা হয়েছিল যে, সেগুলি প্রতিষ্ঠিত শহর ও নগরীর শহরতলী হিসাবে" গণ্য হতে পারে। পশ্চিমবঙ্গে এরকম উন্নয়নমূলক কাজের চিত্র একেবারেই কল্পনা করা যায় না। জলাভূমি, নিচুজমি এবং অনুর্বর জমিতে শরণার্থীরা তাদের রক্ত এবং ঘাম ঝরিয়ে যেসব কলোনি স্থাপন করেছিলেন একটু মাথা গোঁজার আশায় সেগুলি আজ বছরের পর বছর ধরে অর্থের অভাবে কোনওরকম পৌর সুবিধা এবং পরিকাঠামোগত সুযোগের অভাবে ধুঁকছে।

(৫) পশ্চিম পাকিস্তানের ৪৭.৪০ লক্ষ শরণার্থীর পুনর্বাসনের জন্য (শিক্ষা ও স্বাস্থ্যবাবদ খরচ ব্যতীত) মোট ৪৫৬ কোটি টাকা ব্যায়িত হয়েছিল। কিন্তু, যদি পূর্ব পাকিস্তানের শরণার্থিদের পুনর্বাসনের তুলনামূলক আলোচনা করি, দেখা যাবে যে, টাকায় এই অঙ্ক মাত্র ৮০ কোটিতে নেমে এসেছে।

এটা কি বৈষম্যমূলক আচরণ নয়? তবুও ভারত সরকার একথা বলতে একটুও ইতস্তত বোধ করছে না যে, পশ্চিম পাকিস্তানের শরণার্থিদের তুলনায় পূর্ব পাকিস্তানের শরণার্থিদের জন্য মাথাপিছু খরচের পরিমাণ নাকি দ্বিগুণের বেশি।

শরণার্থিদের ইতিবাচক পদক্ষেপ ঃ

৪. মাননীয় অধ্যক্ষ মহোদয়, স্বাভাবিকভাবেই প্রশ্ন উঠতে পারে রাজ্যে শরণার্থী সমস্যা মোকাবিলার জন্য সরকার কোনও প্রয়োজনীয় পদক্ষেপ কেন গ্রহণ করতে চাইছিলেন না। উক্ত সমস্যার যথাযথ মোকাবিলার জন্য জমি হল একটি অপরিহার্য উপাদান। কিন্তু ভারত সরকার সেই উদ্দেশ্যে প্রয়োজনীয় জমি অধিগ্রহণের উপযুক্ত ব্যবস্থা নিলেন না। পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় সাহায্য না দিলে শরণার্থিদের মানসিক চাপের মধ্যে রাখা যাবে এবং পরিশেষে তারা বাধ্য হবেন ফিরে যেতে, এরকম চিন্তা তখন কাজ করছিল। তবে এই সহজ সমাধান শরণার্থিদের কাছে একেবারেই গ্রহণযোগ্য হল না। তারা সঙ্ঘবদ্ধ হলেন এবং সংগ্রামে অবতীর্ণ হতে সিদ্ধান্ত গ্রহণ করলেন। ১৯৪৯ সালের জানুয়ারি মাসে শরণার্থিদের একটি মিছিল পণ্ডিত নেহেরুর কাছে এক স্মারকলিপি জমা দিতে গিয়ে পুলিশের আক্রমণের মুখে পড়ল। তখন আরও জঙ্গি আন্দোলনের সিদ্ধান্ত গ্রহণ করা হল। তাদের সমস্যা সমাধানের অঙ্গ হিসাবে শরণার্থীরা নিজেরাই জমি দখল শুরু করলেন। ১৯৪৯ সালের এপ্রিল মাসে সোদপুরে দেশবন্ধুনগর কলোনি প্রতিষ্ঠার মধ্যে দিয়ে উপরোক্ত সিদ্ধান্তকে কার্যে পরিণত করা হল। এই হল জমি দখলের লড়াইয়ের সূচনা। ১৯৫০ সালের অভাবিত সংখ্যায় উদ্বাস্তু আগমন এই সংগ্রামকে করে তুলল আরও তীব্র এবং এভাবে শরণার্থীরা তাদের পুনর্বাসনের একটা উপযুক্ত হাতিয়ার পেলেন। জায়গায় জায়গায় জবরদখল কলোনি দ্রুত গড়ে উঠতে লাগল এবং ঐ সব কলোনি বৈধকরণের দাবিও উচ্চারিত হল।

৪.১ যেভাবে শরণার্থীরা সমস্ত প্রতিকূলতার মধ্যেও তাদের নতুন বাসস্থান গড়া শুরু করলেন তা তাদের সংগ্রামি চরিত্রেরই পরিচায়ক। কিন্তু তাদের বেঁচে থাকার এই সংগ্রামকে স্বীকৃতি দেওয়া হল না। ১৯৬০-৬১-তে ভারত সরকার তাদের সেই তথাকথিত "অবশিষ্ট সমস্যার" তত্ত্ব ঘোষণা করল এবং মোট ২২ কোটি টাকা খরচ করা হবে বলা হল। শরণার্থীরা এই ঘোষণাকে অপমানকর বলে পুরোপরি বাতিল করে দিলেন। কারণ তারা জানতেন যে, উক্ত ঘোষণা আসলে তাদের কলোনি বৈধকরণের সংগ্রামকে বানচাল করার উদ্দেশ্যেই করা হয়েছে।

জমির নিঃশর্ত অধিকার ঃ

৫. দখলিকৃত জমির নিঃশর্ত অধিকার দানের প্রশ্নে ভারত সরকারের নীতি ছিল চূড়ান্ত দোদুল্যমানতার নীতি। যদি ১৯৪৯ সালকে আমরা ভিত্তি বৎসর হিসাবে গণ্য করি অর্থাৎ যখন জবরদখল কলোনির পত্তন হতে শুরু করেছিল, তাহলে দেখা যাবে যে, একটা শতাব্দীর এক-চতুর্থাংশ সময় অতিবাহিত হওয়া সত্ত্বেও জমির মালিকানা দেবার প্রশ্ন কোনও সিদ্ধান্ত গ্রহণ করা হল না। শ্রী সিদ্ধার্থশঙ্কর রায়ের নেতৃত্বে রাজ্য সরকার শরণার্থিদের জন্য তাদের উদ্বেগ প্রকাশ করার লক্ষ্যে ১৯৭২ সালে এক মাস্টার প্ল্যান" প্রকাশ করলেন, স্বাধীনতার রজত জয়ন্তী বর্ষে শরণার্থিদের সৌভাগ্যের সূচনাই যেন এর উদ্দেশ্য। কিন্তু হায়!

কিছুই হল না। তাই শরণার্থিদের বিরূপ প্রতিক্রিয়া আঁচ করে মুখ্যমন্ত্রী ১৯৭৪ সালের প্রজাতন্ত্র দিবসে এক ঘোষণার মাধ্যমে জানালেন যে, জবরদখল কলোনিতে শরণার্থিদের লিজ-স্বত্ত্ব দেওয়া হবে। এই কাহিনীর কৌতুককর দিকটি হল এই যে, লিজ—স্বত্ত্ব দানের কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত জানা গেল প্রায় আরও ৪ মাস পরে ১৭-৫-৭৪ তারিখে।

৫.১ তারপরই হল আসল সমস্যার সূত্রপাত। ১৯৭৪ সালের লিজ দলিলের বয়ান শরণার্থিদের কাছে একেবারেই গ্রহণযোগ্য হল না। এর কারণ হল ঐ বয়ানে কিছু অপমানকর শর্ত যোগ করা হয়েছিল। তাই শরণার্থীরা সেই দলিলের বয়ান পরিবর্তনের আন্দোলন শুরু করলেন। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হলে ঐ আন্দোলন আরও গতি লাভ করল। বামফ্রন্ট সরকার নিঃশর্ত দলিল দানের পক্ষে মত ব্যক্ত করল। কেন্দ্র কিন্তু রাজি হল না। তখন ৯৯ বছরের লিজ স্বত্ত্বের পরিবর্তে ৯৯৯ বছরের লিজ দেবার বিকল্প প্রস্তাব রাখা হল। তাও কেন্দ্রীয় সরকার গ্রহণ করল না। ইতিমধ্যে ১৯৪৭ সালের লিজ দলিলের বয়ান পরিবর্তন করানোর প্রচেষ্টা কিছুটা ফলপ্রসূ হয়েছিল এবং এর ফলে একটি পরিবর্তিত বয়ান বেরিয়ে আসে। যেহেতু অনেক দেরি হয়ে গিয়েছিল তাই রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করে যে, ঐ সংশোধিত বা পরিবর্তিত লিজ দলিলই বিতরণ করা হবে। তবে রাজ্য সরকার একথাও জানিয়ে দেয় যে, পরবর্তী সময়ে যদি কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত পরিবর্তন করে নিঃশর্ত দলিল দেবার পক্ষে সায় দেয় তাহলে লিজ দলিলের পরিবর্তে নিঃশর্ত মালিকানার দলিল দেওয়া হবে। কিন্তু ভারত সরকার একই অনমনীয় নীতি নিয়ে চলতে চাইল এবং ১৯৮৫-র এপ্রিল মাসেও প্রধানমন্ত্রী তার সরকারের সিদ্ধান্ত পুনরাবৃত্তি করে জানালেন যে, লিজ দলিল শরণার্থিদের স্বার্থ রক্ষা করছে।

৫.২ শরণার্থীরা অস্থির হয়ে পড়েছিলেন এবং জমির মালিকানা সংক্রান্ত সিদ্ধান্ত এভাবে অনির্দিষ্টকালের জন্য আর ফেলে রাখা সম্ভব ছিল না। তাই রাজ্য সরকার ১৯৮৬ সালের ১০ই নভেম্বর তারিখে অত্যন্ত গুরুত্বপূর্ণ এক সিদ্ধান্ত গ্রহণ করল। উক্ত সিদ্ধান্ত অনুযায়ী রাজ্য সরকারের নিজস্ব জমিতে স্থাপিত কলোনিতে নিঃশর্ত দলিল দেওয়া হবে বলে স্থির করা হয়। দু দিন পর অর্থাৎ ১২ই নভেম্বর মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে বরানগরের নেতাজি কলোনিতে বসবাসকারী শরণার্থিদের মধ্যে চারশরও বেশি নিঃশর্ত দলিল বিতরণ করা হয়। মজার ব্যাপার হল, ১৯৮৬-র ৫ই ডিসেম্বর ভারত সরকারের কাছ থেকে এক চিঠি পাওয়া গেল যার বিষয়বস্তু এ রকম ঃ "শহরাঞ্চলের যে সমস্ত জমিতে প্রাক্তন পূর্ব পাকিস্তান আগত শরণার্থীরা বসতি স্থাপন করেছেন, লিজস্বত্ত্ব কিংবা স্থায়ী স্বত্ত্বের ভিত্তিতে পশ্চিমবঙ্গ রাজ্য সরকার সেই সেই শহরাঞ্চলে, তাদের জমি বিতরণের নিজস্ব নীতির সঙ্গে সঙ্গতি রেখে, সেই সব জমি বণ্টন করতে পারে।" এভাবে প্রায় তিন দশক ধরে শরণার্থিদের সংগ্রামের ফলশ্রুতি হিসাবে একটা প্রধান দাবি কেন্দ্রীয় সরকারের অনিচ্ছুক হাত থেকে ছিনিয়ে নেওয়া সম্ভব হল।

৬. জবরদখল কলোনি বৈধকরণ ঃ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, শরণার্থীরা তাদের আশ্রয়ের জন্য যে সমস্ত জবরদখল কলোনি স্থাপন করেছিলেন সেগুলির বৈধকরণের জন্য যে জরুরি দাবি তার প্রতিও কেন্দ্রীয়

সরকার একই প্রকার বিলম্ব ও উদাসীনতার দৃষ্টিভঙ্গির পরিচয় দিয়ে ছিলেন। ১৯৭৭ সাল পর্যন্ত প্রাক-'৫১ এর মাত্র ১৪৯টি কলোনির বৈধকরণ হবে বলে নিশ্চিত করা হয়। এভাবে উত্তর—'৫০ এর এক বিশাল সংখ্যক কলোনির বৈধকরণের বিষয়টি অনির্দিষ্ট কালের জন্য ঝুলিয়ে রাখা হয়। তারপর জনতা সরকারের আমলে শরণার্থীরা এক উল্লেখযোগ্য জয় অর্জন করেন। ভারত সরকার ১৭৫টি উত্তর-'৫০ এর কলোনির বৈধকরণের সিদ্ধান্ত ঘোষণা করেন। আর, আর, কমিটি ১৯৮১ সালে প্রকাশিত রিপোর্টে ৯৩.৯৬ কোটি টাকা ব্যয়ে ৮০৭টি উত্তর—'৫০ এর কলোনির বৈধকরণের সুপারিশ করেন। ভারত সরকার কিন্তু এ ব্যাপারে কোনও সিদ্ধান্ত নিতে আগ্রহ প্রকাশ করল না। যাই হোক, একদিকে শরণার্থীরা, অন্যদিকে বামফ্রন্ট সরকার ভারত সরকারের উপর এ ব্যাপারে ক্রমাগত চাপ সৃষ্টি করতে লাগলেন। অবশেষে ১৯৮৭ সালের ফেব্রুয়ারি মাসে ভারত সরকার ৮৪.৩৬ কোটি টাকা ব্যয়ে ৬০৭টি কলোনি বৈধকরণের এক তালিকা অনুমোদন করেন। সুতরাং দেখা যাচ্ছে, আরও ২০০টি কলোনি বৈধকরণের অনুমোদন এখনও বাকি পড়ে আছে।

৭. কলোনি উন্নয়নের কাজ ঃ

মাননীয়, অধ্যক্ষ মহোদয়, এরাজ্যে শরণার্থিদের নিজেদের উদ্যোগে স্থাপিত কলোনিগুলির উন্নয়ন সম্পর্কে আমি এখন কিছু বলতে চাই। ১৯৭৫ সালের মে মাসে ভারত সরকার 'ওয়ার্কিং গ্রুপ' নামে একটি কমিটি গঠন করেন। ১৯৭৬ সালের মার্চ মাসে ঐ ওয়ার্কিং গ্রুপ তাদের রিপোর্টে বলে যে, ১০০৮টি কলোনিতে, ১,৭০,২৬৯টি প্লটের উন্নয়নের জন্য সি. এম. ডি. এলাকায় প্লট কিছু ৪৫৬০ টাকা ও সি. এম. ডি. এলাকার বাইরে প্লট পিছু ২,৭০০ টাকা হিসাবে মোট ৫২.৩৪ কোটি টাকা লাগবে। কিন্তু এই সুপারিশ গৃহীত হল না উপরোক্ত উর্ধ্বসীমা একতরফাভাবে এবং সাংঘাতিকরকম কমিয়ে যথাক্রমে ২,৫০০ ও ১,৭০০ টাকায় নামিয়ে দিল ভারত সরকার। ১৯৮২-র মার্চ মাসে ভারত সরকার রাজ্য সরকারকে জানিয়ে দেয় যে, ১৯৭৬-৭৭ থেকে ১৯৭৯-৮০ পর্যন্ত সময়ে ১২,০০০ প্লট উন্নয়নের জন্য যে ২.৬৮ কোটি টাকা দেওয়া হয়েছে তা হল 'ফেজ্-১' এর জন্য দেয় টাকা। আর এই প্রকল্পের 'ফেজ-২' এর জন্য দেয় টাকার পরিমাণ হল ৭.০০ কোটি টাকা (সময় কাল ১৯৮০-৮৫) এবং প্লটের সংখ্যা ৪১.৮২৫। সর্বমোট ৯.৬৮ কোটি টাকা ও ৫৩.৮২৫ সংখ্যক প্লট। আজ পর্যন্ত কলোনি উন্নয়নের জন্য রাজ্য সরকার খরচ করেছে ১২.০১ কোটি টাকা আর পেয়েছে মাত্র ৯.৬৯ কোটি টাকা।

৭.১ উন্নয়ন ব্যয়ের উর্ধ্বসীমা নামিয়ে আনা ও মূল্যবৃদ্ধি—এই দুয়ে মিলে কলোনি উন্নয়নের কাজ চালিয়ে নিয়ে যাওয়া প্রায় অসম্ভবই করে তুলেছিল। রাজ্য সরকার ভারত সরকারের কাছে বিভিন্ন স্তরে এই উর্ধ্বসীমা বাড়াবার কথা বারে বারে বলেছে। অবশেষে ১৯৮৬ সারে ডিসেম্বর মাসে ভারত সরকারের নগর উন্নয়ন মন্ত্রক প্রস্তাব দেয় যে, একটা টেক্‌নিক্যাল কমিটি এই উর্ধ্বসীমার প্রশ্নটি বিচার বিবেচনা করে দেখুক। তারই পরিপ্রেক্ষিতে প্রধান বাস্তুকার, সি. পি. ডাব্লু, ডি. (পূর্বাঞ্চল) এবং রাজ্য সরকার ও সি. এম. ডি. এ.-র প্রযুক্তিবিদ্‌দের নিয়ে গঠিত টেক্‌নিক্যাল কমিটি ১৯৮৭-র মে মাসে যে রিপোর্ট পেশ করে তাতে শহর এলাকার প্লট পিছু ১১,৯৩১ টাকা, গ্রাম এলাকার প্লট পিছু ৯,৩৫৪ টাকা উন্নয়ন ব্যয়ের উর্ধ্বসীমা সুপারিশ করা হয়। কিন্তু ভারত সরকার উক্ত বাস্তব সম্মত'

সুপারিশ সম্পর্কে ক্রমাগত নিরবতা অবলম্বন করাই বাঞ্ছনীয় নিরবতা ভঙ্গ করতে ব্যর্থ হয়েছে। ফল হয়েছে এই যে, কলোনিতে উন্নয়নের কাজ একেবারে বন্ধই হয়ে গেছে।

৭.২ ৬০৭-গ্রুপ কলোনির ৭০,০০০ প্লট সহ মোট প্লটের সংখ্যা বলা যায় ২,৩৬,০০০। ভারত সরকারের হিসাব অনুযায়ী 'ফেজ্-১' ও ফেজ্-২'-তে মাত্র ৫৩,৮২৫টি প্লটের উন্নয়ন সম্পন্ন হয়েছে বলা যায়। অর্থাৎ গত ১৫ বছরে মোট প্লটের মাত্র ২৩% প্লটে উন্নয়নের কাজ হয়েছে।

৭.৩ মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৯৯০ সালের ডিসেম্বর মাসে আমাদের মুখ্যমন্ত্রী তৎকালীন প্রধানমন্ত্রী শ্রী চন্দ্রশেখরকে শরণার্থিদের কলোনিগুলিতে "প্রাথমিক পৌর সুযোগ-সুবিধা ও পরিকাঠামোগত ব্যবস্থার" জন্য অর্থ মঞ্জুর করতে লিখেছিলেন। উত্তরে প্রধানমন্ত্রী জানিয়েছিলেন যে, তিনি বিষয়টি পরীক্ষা করে দেখার ব্যবস্থা করছেন। তারপর গত জুলাই মাসে মুখ্যমন্ত্রী বর্তমান প্রধানমন্ত্রীর কাছে কলোনি উন্নয়ন সহ রাজ্যের বিভিন্ন প্রকল্পের একটি তালিকা পাঠিয়ে প্রকল্পগুলি সম্পর্কে দ্রুত সিদ্ধান্ত নিতে বলেছিলেন। প্রধানমন্ত্রী তথাকথিত 'ফেজ-১' ও 'ফেজ-২' এর উল্লেখ করে জানান যে, 'ফেজ-৩' সম্পকর্কে সিদ্ধান্ত ত্বরান্বিত করা হবে, তবে তিনি একবারও উল্লেখ করলেন না 'টেকনিক্যাল কমিটির' সুপারিশের ভিত্তিতে উন্নয়নের ঊর্দ্ধসীমা বৃদ্ধি করার বিষয়টির কি হল। এটা উন্নয়ন সংক্রান্ত প্রধান বিষয়টিকে পাশ কাটিয়ে যাওয়া ছাড়া কিছু নয়। শরণার্থীরা কলোনি উন্নয়নেই আগ্রহী, 'ফেজ-১' ও 'ফেজ-২' বা এজতীয় শব্দপ্রয়োগে মোটেই আগ্রহী নয়। যখন উন্নয়নের জন্য কমপক্ষে ২৫০ কোটি টাকা প্রয়োজন তখন উন্নয়নের কার্জে সাহায্যের খুঁদকুড়ো একটু একটু করে বিলোনো হচ্ছে। এমন সম্পূর্ণ অপ্রতুল ও অসঙ্গত ধ্যান ধারণার ফলেই এই সমস্যার একটা ক্ষুদ্র অংশকেও এখন পর্যন্ত স্পর্শ করা যায় নি।

৮. সর্বদলীয় প্রতিনিধিবৃন্দ ঃ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই সুযোগে বিগত সেপ্টেম্বরের ৩ তারিখে এই সভায় যে সর্বসম্মত প্রস্তাব পাশ হয়েছিল তার উল্লেখ করছি। "শরাণর্থিদের প্রতিষ্ঠিত কলোনিতে উন্নয়ন"—এই বিষয়ে ঐ প্রস্তাবে কেন্দ্রীয় সরকারের নিকট সর্বদলীয় প্রতিনিধিবৃন্দ পাঠাবার কথা বলা হয়েছিল। দশ সদস্যের প্রতিনিধিবৃন্দ নগর উন্নয়ন মন্ত্রকের কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করে উন্নয়ন ব্যয়ের ঊর্দ্ধসীমা বৃদ্ধি করার দাবি জোরের সঙ্গে উত্থাপিত করবেন, এটাই ছিল প্রস্তাবের উদ্দেশ্য। বার বার তাগিদ পাঠানো সত্ত্বেও সাক্ষাৎকারের কোনও তারিখ পাওয়া যায় নি। শেষ পর্যন্ত ২৬শে মার্চ ঐ সাক্ষাৎকারের দিন স্থির করে কেন্দ্রের বার্তা আসে। মাননীয় অধ্যক্ষ মহোদয়ের সঙ্গে এ ব্যাপারে আমি কথা বলেছি। যেহেতু এখন রাজ্যের বিধান সভার অধিবেশন চলছে, এই তারিখ সর্বদলীয় প্রতিনিধিবৃন্দের কাছে সুবিধাজনক বলে গণ্য হবে না। আমি আশা করি, ভারত সরকার আর একটি নতুন দিন স্থির করবেন।

৯. অধিগ্রহণের কাজ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, কলোনি বৈধকরণ কর্মসূচির অগ্রগতি সম্পর্কে আমি এখন কিছু বলতে চাই। এই কর্মসূচির অন্তর্ভুক্ত ৯৩১টি কলোনি। কলোনিগুলির শ্রেণীর ভিত্তিতে এই সংখ্যা নিম্নরূপ ঃ

(১) প্রাক্-'৫১-এর ১৪৯টি কলোনি।

(২) উত্তর-'৫০-এর ১৭৫টি কলোনি।

(৩) উত্তর-'৫০-এর আরও ৬০৭টি কলোনি।

প্রথম দুশ্রেণীর কলোনি পুরানো বৈধকরণ কর্মসূচির অন্তর্ভুক্ত। তবে, পূর্বেই বলা হয়েছে, তৃতীয় শ্রেণীভুক্ত কলোনিগুলির বৈধকরণের সম্মতি পাওয়া গিয়েছে মাত্র ১৯৮৭-র ফেব্রুয়ারি মাসে। ভারত সরকার এই বৈধকরণ কর্মসূচির সময়সীমা বেঁধে দেয় ৫ বছর। স্বাভাবিক ভাবেই রাজ্য সরকারের শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন বিভাগ এই বৈধকরণের কর্মসূচিকে সর্বোচ্চ অগ্রাধিকার দান করে। সার্বিক প্রয়াসের ফলে যে গুরুত্বপূর্ণ ফললাভ করা সম্ভব হয়েছে তা নিচে উল্লেখ করা হল ঃ

(৬০৭-গ্রুপ)

৯.১ আজ পর্যন্ত স্থিরীকৃত ৩১৬টি ক্ষেত্রের মধ্যে ৩১৪টি ক্ষেত্রে কাজ হয়েছে। এতে মোট জমির পরিমাণ ২৩৩৪ একর। সংশোধিত হিসাবে দেখা গেছে ৩১১টি ক্ষেত্রে ২৩০৯ একর জমির দখল নেওয়া হয়েছে।

(১৪৯-গ্রুপ/১৭৫ গ্রুপ)

৯.২ ১৪৯-গ্রুপের অধীন ৯টি অতিরিকত জমি অধিগ্রহণ প্রকল্প এখন শেষ পর্যায়ে। ১৭৫-গ্রুপ সম্পর্কে বলা যায় যে, এই সব কলোনির ১০৭টিতে জমি অধিগ্রহণজনিত কাজ করণীয় ছিল। সমগ্র কাজ শেষ হয়ে গিয়েছে বলা যায়।

১০. জমি হস্তান্তর সংক্রান্ত কাজ (৬০৭-গ্রুপ)

সংশোধিত হিসাবমতে জমি হস্তান্তরের ৫০৭টি কেস্ রয়েছে। এই কেসগুলির শ্রেণীগত বিভাজন নিম্নরূপ ঃ

(১) রাজ্য সরকারের জমিতে রয়েছে ৩৯৯টি কেস্ (খাস/ভেস্টেড জমি সহ) ;

(২) কেন্দ্রীয় সরকারের জমিতে রয়েছে ৯০টি কেস্ এবং

(৩) পৌর/স্থানীয় কর্তৃপক্ষের জমিতে রয়েছে ২৬টি কেস্।

জমি হস্তান্তরের এই কাজের আওতায় মোট জমির পরিমাণ ২০,১৫৯ একর। ১৭,২৩৬ একর জমির দখল নেওয়া হয়ে গিয়েছে।

১১. নিঃশর্ত দলিল বিতরণ

বর্তমানে হিসাব করে দেখা গিয়েছে, মোট ২,৩৬,০০০ নিঃশর্ত দলিল বণ্টন করতে হবে। এর মধ্যে ১,৬৬,০০০ দলিল দিতে হবে ১৪৯-গ্রুপ ও ১৭৫-গ্রুপ সহ অন্যান্য কলোনিতে বসবাসকারি শরণার্থিদের আর ৭০,০০০ দলিল দিতে হবে ৬০৭-গ্রুপ কলোনিতে বসবাসকারি শরণার্থিদের মধ্যে। এখন পর্যন্ত ১,২৫,০০০ দলিল বিতরণ করা হয়েছে।

১২. রাজ্য সরকারের জমির জন্য ক্ষতিপূরণ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, উপরে প্রদত্ত তথ্য থেকে দেখা যাবে যে, রাজ্য সরকার জমি অধিগ্রহণ ও জমি হস্তান্তরের কাজ প্রায় সম্পূর্ণ করে এনেছে। বৈধকরণ সংক্রান্ত কাজের

এই অগ্রগতির ফলে এখন বলা সম্ভব কি পরিমাণ জমি এই কর্মসূচির আওতায় এসেছে। বিস্তারিত জরিপের পর এখন আমরা জমি চিহ্নিত করতে পারছি ; পরিমাণ স্থির করতে পারছি এবং বলতে পারছি কোনও জমি কোনও শ্রেণীর (অর্থাৎ রাজ্য সরকারের জমি না কেন্দ্রীয় সরকারের জমি না স্থানীয় কর্তৃপক্ষের জমি) অন্তর্ভুক্ত। শ্রেণী-ভিত্তিক জমির পরিমাণ নিম্নরূপ ঃ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (১) | রাজ্য সরকারের জমি (খাস/ভেস্টেড জমিসহ) | — | — | — | ১৭,৪৭৩ একর। |
| (২) | কেন্দ্রীয় সরকারের জমি | — | — | — | ৮৮৬ একর। |
| (৩) | স্থানীয় কর্তৃপক্ষের জমি | — | — | — | ২৩৫ একর। |
| (৪) | ব্যক্তিগত জমি | — | — | — | ২,৭০১ একর। |

দেখা যাচ্ছে যে, বৈধকরণ কর্মসূচিতে রাজ্য ও কেন্দ্র এই দুই শ্রেণীর মোট জমির ৯৫% রাজ্যের ও বাকি ৫% কেন্দ্রের।

১২.১ কলোনি বৈধকরণের এই কর্মসূচি অংশত হলেও বিরাট এক জাতীয় সমস্যা সমাধানের লক্ষ্যেই রূপায়িত হচ্ছে। তাই এটি একটি কেন্দ্রীয় প্রকল্প এবং রূপায়িত হচ্ছে রাজ্যের মাধ্যমে, রাজ্য এখানে কেন্দ্রের 'এজেন্ট' স্বরূপ কাজ করছে। বর্তমান প্রচলিত ব্যবস্থা অনুযায়ী রাজ্য সরকারের জমি ভিন্ন আর সব শ্রেণীর জমির জন্যই ক্ষতিপূরণ দেওয়া হচ্ছে। এমন কি, কেন্দ্রীয় সরকারও এই কেন্দ্রীয় প্রকল্প রূপায়ণের জন্য তাদের জমির ক্ষতিপূরণ পাচ্ছে। রাজ্য সরকার কিন্তু তার জমির জন্য কোনও ক্ষতিপূরণই পাচ্ছে না। এই প্রকল্পের জন্য রাজ্যের কি পরিমাণ জমি লাগবে তার একটা সঠিক চিত্র এখন পরিষ্কার হওয়ায় রাজ্য সরকার কেন্দ্রের কাছে এই ক্ষতিপূরণের প্রশ্নে চিঠি দিয়েছে এবং অনুরোধ করেছে এই বৈষম্যের অবসান ঘটিয়ে কেন্দ্র যেন রাজ্যকে তার জমির জন্য ক্ষতিপূরণের প্রাপ্য ১৩৭ কোটি টাকা সত্বর দিয়ে দেয়। আশা করছি কেন্দ্র এই দাবির যৌক্তিকতা যথাযথ পরিপ্রেক্ষিতে বিচার করে প্রয়োজনীয় অর্থ অবিলম্বে মঞ্জুর করবে।

১৩.৫ বছরের সময়সীমা বৃদ্ধি ঃ

মাননীয় অধ্যক্ষ, মহোদয়, যদিও দেখা যাবে কলোনি বৈধকরণ প্রকল্পে বিরাট অগ্রগতি ঘটেছে, তবু এটা ঠিক যে প্রকল্পটি এখনও সম্পূর্ণ হয়নি। জমি অধিগ্রহণ ও হস্তান্তর করণের বকেয়া কাজটুকু ছাড়া দলিল বিতরণের শতকরা ৪৯ ভাগ কাজ এখনও সম্পূর্ণ করতে বাকি। তাই আমরা এই প্রকল্পের সময় সীমা ১৯৯৩-এর মার্চ মাস পর্যন্ত আরও এক বছরের জন্য বাড়াতে বলেছি। অনেক কারণের মধ্যে নিম্নলিখিত দুরতিক্রম্য অসুবিধাগুলির কথা উল্লেখ করেই সময় সীমা বাড়ানোর কথা বলা হয়েছে ঃ

(১) এই বৈধকরণ কর্মসূচির জন্য জরিপ ও সংশ্লিষ্ট প্রযুক্তিজ্ঞান সহ ৩৫০ জনের মতো কর্মচারী নিযুক্ত করে তাদের কাজের নির্ঘন্ট তৈরি করতে বেশ কিছুটা সময় লেগে গিয়েছিল।

(২) অবশিষ্ট জমি অধিগ্রহণের কাজ 'সিভিল রুল' ইত্যাদির জন্য আটকে পড়ায় উক্ত কাজের জন্য পরিবর্তীত সময়সূচি স্থির করতে হয়েছে, কারণ আইনি ব্যবস্থা বাস্তবিক সময়সাপেক্ষ পদ্ধতি।

(৩) রেলওয়ের জমি যুগ্ম জরিপের জন্য হস্তান্তরে প্রচুর সময় ব্যয়িত হয়েছে।

(৪) ক্ষতিপূরণ দান সাপেক্ষে রেলওয়ে কর্তৃপক্ষ রেলওয়ের জমি হস্তান্তরে প্রাথমিকভাবে রাজি না হওয়ায় প্রচুর সময় নষ্ট হয়ে গিয়েছিল।

(৫) কেন্দ্রীয় সরকারের জমির ক্ষতিপূরণ দানের স্বাভাবিক প্রথা হল 'বুক ট্র্যান্সফার'। কিন্তু ভারত সরকার রাজ্যের কোষাগার থেকে কেন্দ্রীয় কোষাগারে আক্ষরিক অর্থের টাকা জমা দেবার জন্য পিড়াপিড়ি করে এবং ব্যাপারটার পদ্ধতিগত দিকটিও চূড়ান্ত করতে সময় লেগে যায়।

(৬) রাজ্য সরকার জমি হস্তান্তরের ব্যাপারে যে পদ্ধতি মেনে চলতে চেয়েছিল প্রথম দিকে উত্তর—পূর্ব সীমান্ত রেলওয়ে তার মেনে নিতে চায় নি। উক্ত রেল কর্তৃপক্ষকে এ বিষয়ে সম্মত করাতে ১ বছরের মতো সময় নষ্ট হয়ে গিয়েছিল।

(৭) ১৯৮৯ ও ১৯৯১ সালে দুটি সাধারণ নির্বাচনের মুখোমুখি আমাদের হতে হয়েছিল। নির্বাচন কর্তৃপক্ষ ঐ দুই নির্বাচন উপলক্ষে প্রায় সমস্ত কর্মচারীকেই নির্বাচন কাজে নিযুক্ত করে নেন। প্রতিবারই ৩ থেকে ৪ মাস পর্যন্ত সময় নির্বাচন কাজে ব্যয়িত হয়।

(৮) প্রাথমিক পর্যায়ে জমি অধিগ্রহণ ও জমি হস্তান্তর করণের উপরই বেশি জোর দেওয়া হয়েছিল, কারণ দলিল বিতরণ করার আগে জমি অধিগ্রহণ ইত্যাদি অবশ্য করণীয় কাজ। ১৪৯-গ্রুপ ও ১৭৫-গ্রুপ কলোনিগুলি ৬০৭-গ্রুপ কলোনিগুলির আগেই স্থাপিত হয়েছিল। কাজেই ঐ কলোনিগুলিকে বাদ দিয়ে ৬০৭-গ্রুপ কলোনিতে বসবসাকারি শরণার্থিদের যদি আগে দলিল বণ্টন করা হয় তাহলে এনিয়ে মারাত্মক অসন্তোষ দেখা দিতে পারে। এটা বিবেচনা করেই সকলক্ষেত্রে একই সঙ্গে দলিল বন্টনের কাজ শুরু করা হয়।

১৪. অপরাপর কার্যাবলি ঃ

মাননীয় অধ্যক্ষয় মহোদয়, আমি এখন এই বিভাগের কিছু দৈনন্দিন কিন্তু গুরুত্বপূর্ণ কার্যাবলির উল্লেখ*করতে চাই ঃ

(১) সদনবাসী পরিবারের পুর্নবাসন

এই বিভাগের অধীন সদনগুলিতে বসবাসকারী পুনর্বাসন পাবার উপযুক্ত পরিবারের সংখ্যা হল ৮৪৭ এবং এই পরিবারগুলিতে শরণার্থীর সংখ্যা ১,৪৭৩। ১ (এক) কোটি টাকার কিছু বেশি অর্থ ব্যয় করে এক বছর

সময়কালের মধ্যে এই পরিবারগুলির পুনর্বাসনের কাজ সম্পন্ন করার এক প্রকল্প তৈরি করা হয়েছে। এই প্রকল্পের প্রধান বৈশিষ্ট্যগুলি এই ঃ (ক) বহু সদস্য বিশিষ্ট পরিবারগুলির গৃহনির্মাণের পরিমাণ ২,০০০ টাকা থেকে ৯,০০০ টাকায় উন্নীত করা ; (খ) এক সদস্য বিশিষ্ট পরিবারের ক্ষেত্রে উক্ত পরিমাণ ১,৪০০০ টাকা থেকে ৯,০০০ টাকা করা ; এবং (গ) এক সদস্য বিশিষ্ট যে সব পরিবার কোনও জমি ছাড়া পুনর্বাসন গ্রহণ করবেন তাদের ক্ষেত্রে পুনর্বাসন সাহায্য ১,০০০ টাকা থেকে ১০,০০০ টাকা করা। হিসাব করে দেখা গেছে, বর্তমান খরচ অনুযায়ী এই সদনবাসী পরিবারদের সদনে রাখার জন্য ৩ (তিন) বৎসরে যে অর্থ ব্যয়িত হবে টাকার অঙ্কে সমপরিমাণ অর্থে এই পরিবারদের পূর্বোক্ত প্রকল্প অনুযায়ী পুনর্বাসন সম্ভব। এই একটা কারণেও এই প্রকল্প বিবেচিত হবার যোগ্য। রাজ্য সরকারের অর্থ বিভাগ এই প্রকল্পের কার্যকারিতা করে দেখেছে। রাজ্য সরকার এখন ভারত সরকারের নিকট এ বাবদ প্রয়োজনীয় অর্থ দাবি করবে।

(২) স্থায়ী সদন

সদনে স্থায়ীভাবে বাস করতে পারেন এমন পরিবারের সংখ্যা ৫২৫ এবং মোট সদস্য সংখ্যা ৬১৩। এদের চাঁদমারি, বাঁশবেড়িয়া এবং হাবড়া সদনে রাখা হবে। এই সদনগুলি এই সব পরিবারের বাসের জন্য মেরামত ও পুনর্গঠন করা হচ্ছে। কাজ শুরু হয়েছে এবং তা ধাপে ধাপে শেষ করা হবে।

(৩) প্রাক্তন শিবিরবাসী পরিবারের পুনর্বাসন

প্রাক্তন শিবিরবাসী পরিবারগুলির মধ্যে বাগজোলা গ্রুপের ১০৬৫টি পরিবারের পুনর্বাসন বাকি রয়েছে। যদিও পরিবার সনাক্তকরণ, মকদ্দমা, স্থানান্তরকরণ প্রভৃতি সমস্যা রয়েছে তবুও এর মধ্যে ২৩৩টি পরিবারের পুর্নবাসন সম্পন্ন হয়েছে। আরও ১৬৬টি পরিবারের একটি তালিকা নিয়ে কাজ শুরু করা হয়েছে যাতে এই সব পরিবারের পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা যেতে পারে।

(৪) উৎপাদন কেন্দ্র ঃ

উত্তরপাড়া, হাবড়া ও টিটাগড়ের উৎপাদন কেন্দ্র তিনটি তাদের উৎপাদন অব্যাহত রাখতে পেরেছে যদিও উৎপাদন ব্যয় দ্রুত বৃদ্ধি পাচ্ছে। স্বাভাবিকভাবেই এ প্রসঙ্গে উৎপাদন কেন্দ্রগুলির জন্য নিযুক্ত কমিটি এই কেন্দ্রগুলিতে কর্মরত শ্রমিকদের কিছু সুযোগ—সুবিধাদানের ব্যাপারে যে সুপারিশ করেছিলেন সে প্রশ্ন উঠবে। বিষয়টি অর্থবিভাগ সমস্ত দিক থেকে খতিয়ে দেখেছে। এখন অর্থের সংকুলানের উপর প্রয়োজনীয় সিদ্ধান্ত নির্ভর করছে। চতুর্থ উৎপাদন কেন্দ্রটি হল কামারহাটি ব্যাম্বু প্রসেসিং সেন্টার।

এখানে বাঁশের ঝাঁটা উৎপন্ন হয়। প্রতিরক্ষা মন্ত্রক এই ঝাঁটার একমাত্র ক্রেতা। কিন্তু অর্ডারের অভাবে এই কেন্দ্রটি তার উৎপাদনক্ষমতার পূর্ণ সদ্ব্যবহার করতে পারছে না। এর ফলে এই কেন্দ্রের অবস্থার উন্নতি ঘটে নি। এই অবস্থার পরিবর্তনের জন্য সরকার কতগুলি বিকল্প নিয়ে চিন্তা-ভাবনা করছে।

১৫. শরণার্থিদের জন্য বয়স এবং ফি সংক্রান্ত বিশেষ সুবিধা ঃ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, সাধারণ বিষয়েও ভারত সরকারের দৃষ্টিভঙ্গি কেমন সহানুভূতিহীন সে সম্পর্কে বলতে গিয়ে আমি আবারও একটি দৃষ্টান্তের উল্লেখ করছি। সরকারি শূন্য পদে চাকরিতে নিয়োগের ক্ষেত্রে পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীরা বয়স ও ফি সংক্রান্ত বিশেষ সুবিধা পেতেন। ৩১/১২/৮৯ তারখি পর্যন্ত এই সুবিধা পাওয়া যেত। কিন্তু দুর্ভগ্যক্রমে ভারতসরকার একতরফাভাবে এই সুবিধা তুলে নেয়। প্রকৃতপক্ষে এই সুবিধাগুলি ছিল অনেকটা শেষ সম্বলের মতো, তাই হঠাৎ এগুলি তুলে নেবার এই সিদ্ধান্ত শরণার্থী যুবকদের নিদারুণ অসুবিধার মধ্যে ফেলে দিয়েছে। রাজ্য সরকার এ বিষয়টি পুনর্বিবেচনার জন্য ভারত সরকারকে লিখেছিল। গত আগস্ট মাসে আমি ও এ ব্যাপারে কর্মচারিবর্গ, সাধারণ অভিযোগও পেনশন বিষয়ক মন্ত্রী শ্রীমতী মার্গারেট আলভাকে লিখেছিলাম। গত সেপ্টেম্বর মাসে যে উত্তর পাই তাতে লেখা ছিল। যে, বিষয়টি নিয়ে বিবেচনা করা হচ্ছে। গত ডিসেম্বরে একটি তাগিদও দেওয়া হয়। কিন্তু এ ব্যাপারে ভারত সরকারের সিদ্ধান্ত এখনও জানা গেল না। অথচ এভাবে মূল্যবান সময় নষ্ট হয়ে যাচ্ছে এবং অসহায় শরণার্থী যুবকগণ এই সিদ্ধান্ত পরিবর্তন করানোর জন্য ছুটোছুটি করে চলেছেন। এটা কিছুতেই বুঝা যাচ্ছে না কেন ভারত সরকার এখনও এ ব্যাপারে ইতস্তত করছে। এই সুবিধাগুলি পুনঃপ্রবতিত হলে কেন্দ্রীয় কোষাগারের উপর আদৌ কি বেশি কোনও চাপ পড়বে!

১৬. শরণার্থী পুনর্বাসন কমিটি (আর. আর. কমিটি) ঃ

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ইমিতধ্যে ১৯৮১ সালের আগস্ট মাসে শরণার্থী পুনর্বাসন কমিটির যে রিপোর্ট প্রকাশিত হয়েছিল সে সম্পর্কে উল্লেখ করেছি। সেই সময় থেকে এই রাজ্যে পুনর্বাসন সমস্যা সম্পর্কে কোনও অর্থবহ আলোচনায় ঐ রিপোর্ট একটা প্রধান বিষয় হিসাবে গণ্য হয়ে এসেছে। এই অত্যন্ত নির্ভরযোগ্য ও বিস্তৃত দলিলে পুনর্বাসন সমস্যার বিভিন্ন দিক নিয়ে সহানুভূতিপূর্ণ আলোচনা করা হয়েছে এবং সে আলোচনায় এমন দক্ষতার ছাপ আছে যা সচরাচর দেখা যায় না। শরণার্থিদের কল্যাণের কথা যারা ভাবেন তাদের প্রত্যেককেই সাহায্য ও নির্দেশের জন্য এই রিপোর্টের শরণাপন্ন হতে হবে। তবে এই রিপোর্ট প্রস্তুত করতে যে অসাধারণ পরিশ্রম ও ধারাবাহিক প্রচেষ্টা নিয়োগ করতে হয়েছিল, তা কিন্তু নয়া দিল্লিতে ক্ষমতাসীন কর্তাব্যক্তিদের নজর কাড়তে পারে নি। এটা একটা দুর্ভাগ্যজনক সত্য। কিন্তু এই রিপোর্ট কেন তার প্রাপ্য মনোযোগ দাবি করবে না? এই রিপোর্ট তো তৎকালীন প্রধান মন্ত্রী শ্রীমোরারজি দেশাইয়ের ইচ্ছানুসারে পুনর্বাসন সমস্যার বাস্তবতাকে পুরোপুরি তুলে ধরার জন্যই তৈরি করা হয়েছিল। কারণ প্রধান মন্ত্রী বলেছিলেন, স্বাধীনতার ৩০ বৎসর পরেও পুনর্বাসন সমস্যা অমীমাংসিত রয়েছে, এটা বিশ্বাসযোগ্যভাবে প্রতিপন্ন

করতে পারলেন কেন্দ্র সে সমস্যা সমাধানকল্পে এগিয়ে আসবে। কিন্তু তা হল না। জনতা সরকারের পতনের পর সদিচ্ছা ও সহযোগিতার পরিমণ্ডল নষ্ট হয়ে গেল। শরণার্থী পুনর্বাসন কমিটির রিপোর্টে কি আছে যা কেন্দ্র মেনে নিচ্ছে না? পুনর্বাসন সমস্যার অর্থবহ সমাধানের জন্য ৭৫০ কোটি টাকা মোট বিনিয়োগের সুপারিশ আছে এই রিপোর্টে। বিনিয়োগের প্রধান খাতগুলো এই ঃ

| | | | |
|---|---|---|---|
| (ক) | অর্থনৈতিক পুনর্বাসন | — — — | ৪৫০ কোটি টাকা |
| (খ) | কলোনি উন্নয়ন | — — — | ১১৯,৪৬ কোটি টাকা |
| (গ) | জবরদখল কলোনি বৈধকরণ | — — — | ৯৩.৯৬ কোটি টাকা |
| (ঘ) | শিবির বহির্ভূত শরণার্থীর পুনর্বাসন | — — — | ৬৬.৩৯ কোটি টাকা |

প্রসঙ্গক্রমে আমি এখানে উল্লেখ করতে চাই যে, রিপোর্টে সুপারিশকৃত এই বিনিয়োগের অঙ্ক বিগত এগারো বছরে নিদারুণ মূল্য বৃদ্ধির জন্য তার প্রাসঙ্গিকতা হারিয়েছে এবং বাস্তবের সঙ্গে সঙ্গতি রেখে এই অঙ্ক পুনর্নির্ধারণ করা প্রয়োজন।

১৬.১ শরণার্থী পুনর্বাসন কমিটির রিপোর্ট গ্রহণের প্রশ্ন নিয়ে কেন্দ্রের সঙ্গে রাজ্য সরকার নিরন্তর প্রয়াস চালিয়েছে। প্রথম দিকে বেশ কিছুকাল পর্যন্ত কোনও সাড়াশব্দ পাওয়া যায় নি। কিন্তু এখন মাঝে-মধ্যে সাড়াশব্দ পাওয়া যাচ্ছে। বিগত নভেম্বর মাসে প্রধানমন্ত্রীর কাছ থেকে সর্বশেষ সাড়া পাওয়া গেছে। আমি সে সম্পর্কে পরে বলছি। এখন তার আগের একটি চিঠির কথা উল্লেখ করছি ; এই চিঠিতে শরণার্থী পুনর্বাসন কমিটির সুপারিশকৃত কয়েকটি বিষয় নিয়ে মতামত দেওয়া হয়েছে। কলোনি উন্নয়নের প্রশ্নে কি ঘটেছে তার বিস্তারিত উল্লেখ ইতিপূর্বেই করেছি। তুচ্ছ কারণে অর্থনৈতিক পুনর্বাসনের দাবিও বাতিল করা হয়েছে। শিবির বহির্ভূত শরণার্থীদের পুনর্বাসনের সুপারিশ সম্পর্কে কেন্দ্রের দৃষ্টিভঙ্গি কেবল যে অত্যন্ত অসঙ্গতিপূর্ণ তাই নয়, পরস্পর-বিরোধীও।

১৬.২। প্রথমত, এটা বলা হয়েছে যে, ব্যাপক প্রতিক্রিয়ার জন্য বিষয়টি "এত দেরিতে নতুন করে বিচার-বিবেচনা করা সম্ভবপর বলে বিবেচিত হয় নি।" প্রতিক্রিয়াগুলো কি তার খুলে বলা হয় নি। দুঃখের কথা হল এই একদিকে কেন্দ্রীয় সরকার বলছে যে, বিষয়টির নতুন করে বিচার-বিবেচনা করার সম্ভাব্য প্রতিক্রিয়া নিয়ে তারা চিন্তিত ; আবার একইসঙ্গে এ-জাতীয় ন্যায্য দাবি না মানার জন্য বাস্তবে যে আর্থ-সামাজিক উত্তেজনা সৃষ্টি হচ্ছে তার প্রতিকেন্দ্র চোখ বন্ধ করে রয়েছে। বড় কথা হল, রাজ্য সরকার কিংবা শরণার্থী কাউকেই কি এই "বিলম্বের" জন্য দায়ি করা যায়? এত বছর ধরে এ-ব্যাপারটাকে ঝুলিয়ে রাখা হল কেন? দ্বিতীয়ত, বলা হয়েছে, শিবির বহির্ভূত শরণার্থীদের কোনও সাহায্যদান সম্ভব নয় কারণ তা হবে সাধারণ নীতিবিরোধী। তাহলে কোনটা আসল বাধা? প্রতিক্রিয়া না সাধারণ নীতি? যদি দ্বিতীয় কারণটি এজন্য দায়ী করা হয় তাহলে তো শরণার্থীদের কল্যাণে এ নীতি পরিবর্তন বাঞ্ছনীয়।

১৬.৩। এভাবে বলা যায়, জবরদখল কলোনি বৈধকরণ ছাড়া কমিটির আর কোনও সুপারিশ কেন্দ্রের সম্মতি লাভ করে নি। ১৯৮৭-এর ফেব্রুয়ারিতে এজন্য কেন্দ্র ৮৪.৩৬ কোটি খরচ করার অনুমতি প্রদান করেছিল।

১৬.৪। গত নভেম্বরে প্রধান মন্ত্রী আমাদের মুখ্যমন্ত্রীর চিঠির জবাবে শরণার্থী পুনর্বাসন কমিটি সহ অন্যান্য কতকগুলি বিষয়ে কেন্দ্রের সিদ্ধান্তের সারবস্তু জানিয়েছিলেন। ঐ চিঠির অংশবিশেষ উদ্ধৃত করছি :

"(খ) শরণার্থী পুনর্বাসন কমিটির সুপারিশ রূপায়ণ। ভারত সরকার এটা প্রত্যাশা করে যে, শরণার্থীরা এই সময়ের মধ্যে জাতীয় জীবনের মূল স্রোতের সঙ্গে মিশে গিয়ে থাকবেন এবং আরও যে সাহায্য তা আসা উচিত সাধারণ উন্নয়ন প্রকল্পের চৌহদ্দির মধ্যে থেকেই।"

১৬.৫। এই হাস্যকর সহজ সিদ্ধান্তের কোনও ভিত্তি নেই এবং এর থেকে শরণার্থী সমস্যার মতো একটি মানবিক ও জটিল সমস্যা সম্পর্কে কোনও বাস্তব দৃষ্টিভঙ্গির সম্পূর্ণ বিরুদ্ধাচারণের মানসিকতারই পরিচয় পাওয়া যায়। ঐ চিঠির উত্তরে মুখ্যমন্ত্রীর বক্তব্য এখানে তুলে ধরছি :

"শরণার্থীগণ জাতীয় জীবনের মূল স্রোতের সঙ্গে মিশে গিয়ে থাকবেন বলে ভারত সরকার যে প্রত্যাশা ব্যক্ত করেছেন তা গ্রহণযোগ্য নয় কারণ পূর্ব বঙ্গের শরণার্থীদের ক্ষেত্রে যে সাহায্য দেওয়া হয়েছিল তা পশ্চিম পাকিস্তানের শরণার্থীদের তুলনায় অকিঞ্চিৎকর। সময়ের সঙ্গে সঙ্গে আর্থ-সামাজিক সমস্যাও জটিলতর হয়েছে।"

১৬.৬। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ভারত সরকার যে 'ওয়ার্কিং-গ্রুপ' গঠন করেছিল সেই ওয়ার্কিং গ্রুপ ১৯৭৬-এর মার্চ মাসে পেশ করা রিপোর্টে স্বীকার করেছিল যে, পশ্চিমবঙ্গে অর্থনৈতিক পুনর্বাসনের প্রকল্পগুলো মোটামুটিভাবে ব্যর্থই হয়েছে বলা যায়। ১৯৮১-এর শরণার্থী ত্রাণ কমিটির সমীক্ষায় দেখা গিয়েছিল যে ৮০ লক্ষ শরণার্থীর ৭০% দারিদ্র্যরেখার নিচে বাস করেন। এসবের থেকেও মূল কথা হল যে, এই রাজ্যে শরণার্থীগণ পশ্চিম পাকিস্থান থেকে আগত শরণার্থীদের জন্য ব্যয়িত সাহায্যের মাত্র ১৮% লাভ করেছিলেন। এটা অত্যন্ত পরিতাপের বিষয় যে, ক্ষমতার কেন্দ্রবিন্দুতে অবস্থিত কেন্দ্রীয় সরকার শরণার্থী সমস্যা সম্পর্কে এরকম অবাস্তব ধারণা পোষণ করেন এবং সে সম্পর্কে এমন ত্রুটিপূর্ণ মূল্যায়ন করেন।

১৬.৭। মাননীয় অধ্যক্ষ মহোদয়, ব্যয়িত অর্থের পরিমাণের ভিত্তিতে আমি ইতিমধ্যে পশ্চিমবঙ্গে শরণার্থী সমস্যা সমাধানের এক অন্ধকারময় চিত্র তুলে ধরেছি। বাস্তবে কত শরণার্থী পুনর্বাসন সাহায্য লাভ করেছেন সংখ্যার ভিত্তিতে সেই চিত্রও সমান অন্ধকারময়। আমরা যদি ধরেও নিই যে সরকারি হিসেব মতো শরণার্থীর সংখ্যা ৫৮ লক্ষ তাহলেও কিন্তু সেই চিত্রের আদৌ কোনও পরিবর্তন লক্ষ্য করা যাবে না। হিসাব খুবই সহজ ও সরল। সরকারি, জবরদখল ও বেসরকারি প্রভৃতি সমস্ত ধরনের কলোনিতে বসবাসকারি পরিবারের সংখ্যা ২,৩৬,০০০ ; পরিবার পিছু পাঁচ জন করে ধরলে এই সংখ্যা দাঁড়াবে ১১,৮০,০০০ (২,৩৬,০০০ × ৫)। এর সঙ্গে আন্দামান, দণ্ডাকারণ্য ও রাজ্যের বাইরে পাঠানো ১৪ লক্ষ শরণার্থীর সংখ্যা যোগ করলে মোট সংখ্যা দাঁড়াবে ২৫.৮০ লক্ষ। এই সব শরণার্থী কিছু পুনর্বাসন সাহায্য পেয়েছেন বলে ধরা যেতে পারে। কিন্তু এই বৃত্তের বাইরে রয়েছেন ৩২.২০ লক্ষ (৫৮ লক্ষ—২৫.৮০ লক্ষ) শরণার্থীর এক বিশাল সংখ্যা যারা এই রাজ্যে এসে আশ্রয় নিয়েছিলেন কিন্তু যারা কোনওরকম পুনর্বাসন সাহায্যই পান নি। যদি জন্মের স্বাভাবিক হার

(২.৫%)। এই সংখ্যার সঙ্গে যোগ করা হয় তাহলে কোনও রকম সাহায্যই পান নি এমন এমন শরণার্থীর সংখ্যা ৬০ লক্ষ কি তারও বেশি ছাড়িয়ে যাবে। সমস্যার যথাযথ এবং বাস্তব মূল্যায়নের স্বার্থে এই বিষয়টির বিবেচনা করতেই হবে। এদিক থেকেও শরণার্থী পুনর্বাসন কমিটির রিপোর্ট এক বর্ধিত মাত্রা ও গুরুত্ব দাবি করতে পারে।

১৭. উপসংহার ঃ

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চেষ্টা করেছি কিভাবে ভারত সরকার শরণার্থীদের অবস্থার উন্নতি ঘটাবার স্বপক্ষের প্রচেষ্টাবলীকে অনিচ্ছা ও অবজ্ঞার দৃষ্টিতে দেখে আসছে। শরণার্থী পুনর্বাসন কমিটির রিপোর্ট ছাড়াও বিভিন্ন কেন্দ্রীয় রিপোর্ট (যেমন, পার্লামেন্টের এস্টিমেট্স কমিটির রিপোর্ট—১৯৫৯-৬০ ; শ্রম নিযুক্তি ও পুনর্বাসন মন্ত্রকের রিপোর্ট—১৯৬৪-৬৫ ; শ্রম ও পুনর্বাসন মন্ত্রকের রিপোর্ট—১৯৭১-৭২ ; ওয়ার্কিং গ্রুপ রিপোর্ট—১৯৭৬ ইত্যাদি) অনিবার্যভাবে এই সত্যই প্রতিপন্ন করেছে যে, এই রাজ্যে শরণার্থী পুনর্বাসন সমস্যা সমাধান কল্পে কাজ হয়েছে সামান্যই, কাজ বাকি আছে অনেক। তবু পার্লামেন্টে বিবৃতি দেবার সময়ে কেন্দ্রীয় সরকার প্রকৃত তথ্যের বিপরীত আচরণই করে। দৃষ্টান্তস্বরূপ বলা যেতে পারে, গত আগস্ট মাসে লোকসভায় কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রকের রাষ্ট্রমন্ত্রী শ্রী এম. এম. জ্যাকব নিম্নলিখিত প্রশ্নের উত্তরে 'না' বলেন :

''পূর্ব পাকিস্তান থেকে আগত এক বিরাট সংখ্যক শরণার্থীর পুনর্বাসন সম্পূর্ণ হতে বাকি আছে কি না।''

আরও আশ্চর্যের কথা, গত ৫ই জুলাই এক চিঠিতে শ্রী জ্যাকব পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের প্রতি যে বৈষম্যমূলক আচরণ করা হয়েছে তা অস্বীকার করেন। তিনি বলেন :

''পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের তুলনায় পূর্ব পাকিস্তান থেকে আগত শরণার্থীদের প্রতি বৈষম্যমূলক আচরণ করা হয়েছে ; এটা বলা সঠিক নয়, কারণ পূর্ব পাকিস্তানের শরণার্থীদের জন্য মাথাপিছু খরচ হয়েছে পশ্চিম পাকিস্তান থেকে আগত শরণার্থীদের দ্বিগুণ।''

এ বক্তব্য সত্যের ধারে কাছেও নেই। বৈষম্যমূলক আচরণের জাজ্বল্যমান বর্ণনা আমি ইতিপূর্বেই দিয়েছি এবং সেই বর্ণনা এই সভায় যে বক্তব্য আমি পেশ করছি তারই অংশবিশেষ। সমগ্র তথ্য সহ শ্রী জ্যাকবকে আমি তারপর আবার লিখি, কিন্তু তিনি নীরব থাকাই শ্রেয় মনে করলেন।

১৭.১। মাননীয় অধ্যক্ষ মহোদয়, শরণার্থী পুনর্বাসন সমস্যাকে নিয়ে যেন একটা ঠাণ্ডা লড়াই চলছে। কেন্দ্র যুক্তিগ্রাহ্য অবস্থান গ্রহণ করতে ক্রমাগত অস্বীকার করে চলেছে। শরণার্থীদের ন্যায্য দাবিগুলি উপেক্ষিত হচ্ছে এবং এভাবে তাদের যন্ত্রণাই কেবল বৃদ্ধি পাচ্ছে। এ সমস্ত কিছু মিলে আমাদের সংগ্রামকে করে তুলেছে দীর্ঘস্থায়ী। প্রয়োজনীয় এই মুহূর্তে শরণার্থীদের অবস্থার উন্নতিকল্পে আমি আপনাদের সকলের অকুণ্ঠ সহযোগিতা কামনা করছি। এই কথা বলে আমি ব্যয়-বরাদ্দ মঞ্জুরির জন্য আপনাদের অনুমতি প্রার্থনা করছি।

## দাবী নং-৪১

মাননীয় অধ্যক্ষ মহাশয়

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯২-৯৩ আর্থিক বছরের জন্য ৪১ সংখ্যক দাবির অন্তর্গত ঃ

২২০২ — সাধারণ শিক্ষা ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২২০৪ — ক্রীড়া ও যুবকল্যাণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২২১০ — চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২২১০ — চিকিৎসা ও জনস্বাস্থ্য (জনস্বাস্থ্য) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২২১৫ — জলসরবরাহ ও স্যানিটেশন (বায়ু ও জলদূষণ প্রতিরোধ বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২২২৫ — তফসিলি জাতি, উপজাতি ও অন্যান্য অনগ্রসর শ্রেণীসূহের কল্যাণ

২২৩৫ — সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (সামাজিক কল্যাণ) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২২৫০ — অন্যান্য সামাজিক কল্যাণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪০১ — শস্যপালন ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪০২ — মৃত্তিকা ও জল সংরক্ষণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪০৩ — পশুপালন ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪০৫ — মৎস্য চাষ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪০৬ — বন ও বন্যপ্রাণী (চিড়িয়াখানা ও দার্জিলিং-এর লয়েড বোটানিক গার্ডেন বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪০৮ — খাদ্য সংরক্ষণ, গুদামজাতকরণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪২৫ — সমবায় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৪৩৫ — অন্যান্য কৃষি কর্মসূচিসমূহ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৫০১ — গ্রামীণ উন্নয়ন সম্পর্কিত বিশেষ কর্মসূচি ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৫১৫ — অন্যান্য গ্রামীণ উন্নয়ন (সমষ্টি উন্নয়ন প্রকল্প) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৫৭৫ — অন্যান্য বিশেষ অঞ্চল কর্মসূচি ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৭০২ — ক্ষুদ্রসেচ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

২৮৫১ — গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪২১০ — চিকিৎসা ও জনস্বাস্থ্য খাতে মূলধনী ব্যয় (জনস্বাস্থ্য বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪২২৫ — তফসিলি জাতি, ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর কল্যাণ খাতে মূলধনী ব্যয়

৪২৫০ — সামাজিক কল্যাণ খাতে মূলধনী ব্যয় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪৪০১ — শস্যপালন খাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪৪২৫ — সমবায় খাতে মূলধনী ব্যয় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪৪৩৫ — অন্যান্য কৃষি কর্মসূচি মূলধনী ব্যয় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪৭০২ — ক্ষুদ্র সেচ খাতে মূলধনী ব্যয় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪৭০৫ — কম্যাণ্ড এরিয়া ডেভেলপমেন্ট খাতে মূলধনী ব্যয় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৪৮৫১ — গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প খাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৫০৫৪ — রাস্তা ও সেতু খাতে মূলধনী ব্যয় ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৬২২৫ — তফসিলি জাতি, উপজাতি ও অন্যান্য অনগ্রসর শ্রেণীসমূহের কল্যাণ খাতে ঋণ

৬২৫০ — অন্যান্য সামাজিক কল্যাণ খাতে ঋণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৬৪২৫ — সমবায় খাতে ঋণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৬৫৭৫ — অন্যান্য বিশেষ অঞ্চল প্রকল্প খাতে ঋণ ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান )

৬৮৫১ — গ্রামীণ ও ক্ষুদ্র শিল্প খাতে ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) ( ট্রাইবাল এরিয়াস সাব-প্লান ) খাতসমূহের জন্য মোট ১,৪৩,১৮,৫৮,০০০ (এক শত তেতাল্লিশ কোটি আঠারো লক্ষ আটান্ন হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। এরমধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউণ্টে মঞ্জুরীকৃত ৩৫ কোটি ৮১ লক্ষ ৪১ হাজার টাকা ধরা আছে।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, ১৯৮১ সালের আদমশুমারি অনুযায়ী পশ্চিমবঙ্গের ১২০ লক্ষ তফসিলি জাতি ও ৩০.৭১ লক্ষ আদিবাসি সম্প্রদায়ভুক্ত জনগণের কল্যাণের জন্য তফসিলি জাতি ও আদিবাসি কল্যাণ বিভাগ দায়বদ্ধ। 'কল্যাণ' বলতে বোঝায় একজন মানুষের জীবনধারণের ন্যূনতম চাহিদা যেমন—শিক্ষা, স্বাস্থ্য, সংস্কৃতি এবং যাবতীয় অর্থনৈতিক ক্রিয়াকলাপ পূরণের শর্ত। কিন্তু এটা উল্লেখ করা প্রয়োজন যে তফসিলি জাতি ও আদিবাসি কল্যাণ দপ্তরে ন্যস্ত আছে কল্যাণমূলক এমন কতকগুলি পরিপূরক কাজ যা অন্যান্য দপ্তরের কল্যাণমূলক কাজের অতিরিক্ত। সেই কারণেই ১৯৯১-৯২ সালে রাজ্য যোজনায় ১৪৮৫.৮৩ কোটি টাকা ধার্য হলেও তফসিলি জাতির জন্য বিশেষ পরিকল্পনা (এস. সি. পি.) ও আদিবাসি উপ-পরিকল্পনা (টি. এস. পি.) খাতে যুক্তভাবে বরাদ্দকৃত অর্থের পরিমাণ হল ২২৫.৭০ কোটি টাকা (আনুমানিক)। তবে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের 'তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণে' সরাসরি খরচ করতে পারেন কেবলমাত্র ১৯.৭০ কোটি টাকা।

পূর্বের বক্তব্য থেকে এটা সুস্পষ্টভাবে প্রতীয়মান যে তফসিলি জাতি ও আদিবাসিদের কল্যাণ কেবলমাত্র এই বিভাগের কার্যক্রমের উপরেই নির্ভর করে না। বরং এঁদের কল্যাণ

রাজ্য সরকারের সমস্ত বিভাগের কার্যক্রম এবং সামগ্রিকভাবে রাজ্য সরকারের কার্যক্রমের উপরই নির্ভরশীল।

তফসিলি জাতির বিশেষ পরিকল্পনার জন্য প্রত্যেকটি উন্নয়নমূলক কাজের সঙ্গে যুক্ত বিভাগ নিজ নিজ বিভাগের আয়-ব্যয়কে এ বাবদ অর্থ বরাদ্দ করে কিন্তু আদিবাসী উপ-পরিকল্পনার ক্ষেত্রে প্রত্যেকটি উন্নয়নশীল বিভাগের এই বাবদ অর্থ পরিকল্পনা বরাদ্দ এই বিভাগের সামগ্রিক ব্যয়-বরাদ্দের জন্য নির্ধারিত ৪১ সংখ্যক দাবির অধীনে দেখানো হয়।

এই বিভাগের কার্যক্রম মূলত সংযোজন প্রকৃতির। এই বিভাগ মাধ্যমিক, মাধ্যমিকোত্তর পর্যায়ের ছাত্র/ছাত্রীদের জন্য ছাত্রাবাস/ছাত্রীনিবাস স্থাপন ও সংরক্ষণ করে। প্রাথমিক ৮ম মান পর্যন্ত পাঠরত ছাত্র-ছাত্রীদের জন্য আশ্রম ছাত্রাবাস স্থাপন ও সংরক্ষণ করে। কিন্তু তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য শিক্ষা প্রতিষ্ঠান স্থাপন, স্বীকৃতিদান ও পরিচালনার কাজ সংশ্লিষ্ট অন্যান্য বিভাগ করে থাকে। আবার ব্যাপক সংখ্যক তফসিলী জাতি ও আদিবাসি ছাত্র-ছাত্রীকে স্টাইপেণ্ড এবং স্কলারশিপ এই বিভাগ থেকেই দেওয়া হয়। রাস্তা নির্মাণ ও যোগাযোগ ব্যবস্থার সম্প্রসারণের ক্ষেত্রে পূর্ত (সড়ক), জেলা-পরিষদ এবং অন্যান্য মাধ্যমগুলির নিজস্ব ভূমিকা পালনের পর একটি খুব ছোট অংশের কাজ এই বিভাগ করে থাকে। এইভাবে কৃষি বিভাগ থেকে শুরু করে আবাসন বিভাগ পর্যন্ত সমস্ত উন্নয়নশীল বিভাগ সামগ্রিক জনগণের অংশ হিসাবে তফসিলি জাতি ও আদিবাসিদের জন্য তাদের করণীয় কর্মসূচি রূপায়ণ করে। আর এই সমস্ত ক্ষেত্রেই এই বিভাগ পরিপূরক হিসাবে বিভিন্ন কর্মসূচি রূপায়ণ করে থাকে।

কর্ম সৃষ্টির ক্ষেত্রে এই বিভাগ অন্যান্য বিভাগের আই. আর. ডি. পি. সেশ্রু'র সমান্তরালভাবে তফসিলি জাতি ও আদিবাসীদের 'পারিবারিক আয়বৃদ্ধির কর্মসূচি' রূপায়ণ করছে। কিন্তু এই কর্মসূচি কেবলমাত্র দারিদ্রসীমার নিচে বসবাসকারি তফসিলি জাতি ও আদিবাসীদের জন্যই রূপায়িত হচ্ছে। এই কর্মসূচির অধীনে কোনও প্রকল্পের শতকরা ৫০ ভাগ টাকা (সর্বাধিক ৫০০০ টাকা পর্যন্ত) সাহায্য হিসাবে দেওয়া হয়ে থাকে। তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম থেকে সহজ শর্তে প্রকল্পমূল্যের শতকরা ২০ ভাগ টাকা (সর্বাধিক ২৪০০ টাকা পর্যন্ত) ঋণ হিসাবে পেয়ে থাকে। অন্যান্য যে সব বিভাগ পারিবারিক আয় বৃদ্ধিকারি প্রকল্প' রূপায়ণ করছে সেই সব বিভাগও তফসিলি জাতি ও আদিবাসীদের প্রাপ্য অংশ সংরক্ষিত রাখে। হিসাবে দেখা গেছে যে প্রতি বছর তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের বিভিন্ন কর্মসূচি থেকে দারিদ্রসীমার নিচে বসবাসকারি আনুমানিক ১ লক্ষ পরিবার উপকৃত হচ্ছে এবং অন্যান্য সমস্ত বিভাগের রূপায়িত অনুরূপ কর্মসূচি থেকে আরও ১ লক্ষ পরিবার উপকৃত হচ্ছে।

পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন বিত্ত নিগম অতি সম্প্রতি দারিদ্রসীমার দ্বিগুণ পর্যন্ত টাকা আয় বিশিষ্ট তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য জাতীয় তফসিলি জাতি ও আদিবাসী অর্থ ও উন্নয়ন নিগম থেকে মোট টাঃ ৩৯৬.৯০ লক্ষ ঋণ মঞ্জুর করাতে সমর্থ হয়েছে। তফসিলি জাতি ও আদিবাসি যুবক-যুবতীদের কারিগরি প্রশিক্ষণ দানের জন্য তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তরের প্রয়োজনীয় পরিকাঠামো আছে। এই পরিকাঠামোর সাহায্যে

প্রশিক্ষণ প্রাপ্ত তফসিলি জাতি ও আদিবাসী যুবক-যুবতীদের স্ব-নিয়োগের ক্ষেত্রে সহায়তা পায়।

এই বিভাগের নিয়ন্ত্রণাধীনে দুটি নিগম— ১) পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও উপজাতি উন্নয়ন ও বিত্ত নিগম

২) পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম লিমিটেড্।

তফসিলি ও আদিবাসীদের অর্থনৈতিক উন্নয়নে নিরবচ্ছিন্ন প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

১) পশ্চিমবঙ্গ তফসিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম তফসিলি জাতি ও আদিবাসীদের দারিদ্র মোচনের কর্মসূচি রূপায়ণ করে চলেছে।

২) পশ্চিমবঙ্গ আদিবাসি উন্নয়ন সমবায় নিগম ও তার অধীনস্থ ১১৩টি লাম্পস্ আদিবাসী জনগণের কাজের সুযোগ সৃষ্টি, পাইকার/ফটকাবাজদের অমানুষিক শোষণের হাত থেকে রক্ষা করা এবং আদিবাসীদের সংগৃহীত ক্ষুদ্র বনজ সম্পদ ও শাল বীজ ইত্যাদি যাতে ন্যায্য মূল্য পায় তা সুনিশ্চিত করছে।

বিভিন্ন বিভাগের তফসিলি জাতির বিশেষ প্লরিকল্পনা ও আদিবাসী উপ-পরিকল্পনার রূপায়ণ বিষয়ে পরীক্ষা-নিরীক্ষা ও সতর্কীকরণের জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে একটি স্ট্যান্ডিং কমিটি এই রাজ্যে কাজ করছে এবং এই বিভাগ সমন্বয় সাধনকারীর (NODAL) ভূমিকা পালন করছে। স্ট্যাণ্ডিং কমিটি তফসিলি জাতির জন্য বিশেষ পরিকল্পনা ও আদিবাসী উপ-পরিকল্পনা ছাড়াও সামগ্রিকভাবে তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ এবং বিশেষ করে তফসিলি জাতি ও আদিবাসীদের চাকুরিতে সংরক্ষণ, শিক্ষা প্রতিষ্ঠানের ভর্তির বিষয়ও দেখাশোনা করে।

বিভিন্ন বিভাগে তফসিলি জাতির জন্য বিশেষ কর্মসূচি ও আদিবাসী উপ-পরিকল্পনার রূপায়ণ পরীক্ষার জন্য এই বিভাগের মনিটারিং শাখা কাজ করছে। এই পরীক্ষার কাজ সন্তোষজনকভাবেই চলছে। চাকুরিতে পদ সংরক্ষণ এবং শিক্ষা প্রতিষ্ঠানে ভর্তির ক্ষেত্রে নিয়মবিধি সঠিকভাবে পালিত হচ্ছে কিনা তা দেখার জন্য রাজ্যস্তর ও জেলাস্তরে এই বিভাগের সংরক্ষণ শাখা কাজ করছে। এই শাখাসমূহ সন্তোষজনকভাবেই কাজ করছে যার ফলে সংরক্ষণের জন্য প্রণীত বিধি-বিধান যত্নসহকারে পালিত হচ্ছে। দিনে দিনে এই কাজের অগ্রগতি পরিলক্ষিত হচ্ছে।

আজ এই কথা বলা যায় যে, ১৯৭৭ সালের আগে বিদ্যালয়, মহাবিদ্যালয়, বিশ্ববিদ্যালয়, পৌরসভাসমূহ এবং অন্যান্য স্থানীয় ও স্বশাসিত সংস্থাসমূহ সংরক্ষণ সংক্রান্ত নিয়মবিধি আদৌ মেনে চলত না। কিন্তু ১৯৭৭ সালের পর থেকে এই আধা সরকারি প্রতিষ্ঠানসমূহ এই সব নিয়মবিধি মেনে চলছে। এমন কি সরকারি কার্যালয় ও সংস্থাসমূহও ১৯৭৭ সালের আগে সংরক্ষণ বিধি সঠিকভাবে মানা যায়নি এবং এই নিয়ম-বিধিসমূহ মানানোর জন্য কার্যকর কোনও ব্যবস্থা বা কাঠামো ছিল না। ফলে ১৯৭৭ সালে এই বামফ্রন্ট সরকার যখন যাত্রা

শুরু করে তখন সরকারি, আধাসরকারি কার্যালয় ও সংস্থাসমূহে তফসিলি জাতি ও আদিবাসী প্রতিনিধিত্ব নিয়মানুযায়ী যত সংখ্যক হওয়ার কথা তার চেয়ে অনেক কম ছিল। আমরা সকলেই জানি যে আর্থিক দূরবস্থার কারণে সাম্প্রতিককালে নতুন পদ সৃষ্টির সম্ভাবনা খুবই কম এবং সংরক্ষণ নীতি কেবলমাত্র মৃত্যু ও অবসর গ্রহণের ফলে উদ্ভুত শূন্যপদ যা সংখ্যাগতভাবে খুব বেশি নয় তা পূরণের ক্ষেত্রে প্রয়োগ করা যাবে যার ফলে সংরক্ষণ বিধি যত কড়াকড়িই প্রযুক্ত হোক না কেন তফসিলি জাতি ও আদিবাসী প্রতিনিধিত্বের ঘাটতি কিছুটা কমলেও তাতে অবশ্যই সম্পূর্ণ পূরণ হবে না। এই ঘাটতি অতীত থেকে উত্তরাধিকার সূত্রে প্রাপ্ত এবং এই অবস্থা মেনে নেওয়া ছাড়া বিকল্প নেই।

অতীতের বছরগুলিতে ভারতের বিভিন্ন রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসী জনগণের উপর লুঠতরাজ, অগ্নি-সংযোগ, ধর্ষণ, গণহত্যা প্রভৃতি অকথ্য অত্যাচার সংঘটিত হতে দেখেছি এবং অধিকাংশ ক্ষেত্রেই এই দুঃখজনক ঘটনার মূল কারণ হল জমি অথবা কৃষি শ্রমিকদের মজুরি সংক্রান্ত। ১৯৮১ সালের আদমশুমারি অনুযায়ী তফসিলি জাতি ও আদিবাসীদের সংখ্যা ভারতের মোট জনসংখ্যার শতকরা ২২.৫ ভাগ হলেও সারা ভারতের ভূমিহীন ও প্রান্তিক চাষিদের বড় অংশই যে তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত এটা অনায়াসেই অনুমান করা যায়। অন্যভাবে বলা যায় যে তফসিলি জাতি ও আদিবাসী জনগণের এক সামান্য ভগ্নাংশ বাদে সকলেই দারিদ্রসীমার নিচে অবস্থান করে এবং অধিকাংশই ভূমিহীন বা সামান্য জমির মালিক গ্রামীণ দরিদ্র জনগণ যাঁর অধিকাংশই তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত। এঁদের সপক্ষে যতদিন ভূমি সমস্যার সমাধান না হচ্ছে ততদিন জোতদার ও তাদের ক্রীড়নকদের যৌথ আঁতাতে এঁদের উপর জঘন্য অত্যাচার চলতেই থাকবে। সৌভাগ্যবশত আমাদের রাজ্যে সীমিত ক্ষমতার মধ্যে ভূমি সমস্যার যতটুকু সমাধান করা গেছে তার সবটুকুই গরিব মানুষের স্বপক্ষে। এই গরিব মানুষের মধ্যে এই রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের লোকেরাই বেশি সংখ্যায় আছেন। যতদিন এ রাজ্যে বামফ্রন্ট সরকার আসীন থাকবে ততদিন জোতদার ও তাদের ক্রীড়ানকরা গরিব মানুষদের উপর অত্যাচার সংঘটিত করতে পারবে না এবং এই কারণেই এ রাজ্যে তফসিলি জাতি ও আদিবাসীদের উপর অত্যাচারের ঘটনা বিরল। তা সত্ত্বেও তফসিলি জাতি ও আদিবাসীদের অন্য সম্প্রদায়ের অত্যাচারের মোকাবিলা করার জন্য বিশেষ আদালত গঠিত হয়েছে এবং প্রতিটি জেলায় ঐরূপ ঘটনা সংঘটনের অল্প সময় মধ্যে জেলাস্তর থেকে রাজ্যস্তরে রিপোর্ট পাঠানোর জন্য প্রশাসনিক কাঠামো গড়ে তোলা হয়েছে।

ভারত সরকারের কেন্দ্র পৃষ্ঠপোষিত পরিকল্পনার বিষয়ে এখানে উল্লেখ করা প্রয়োজন। সারা ভারতে এই কর্মসূচিগুলি রূপায়িত হচ্ছে। এমন অনেক রাজ্যস্তরে আছে যা প্রকৃতপক্ষে এখানকার তফসিলি জাতি ও আদিবাসীদের উপকারে আসে। অথচ এই সমস্ত কর্মসূচি কেন্দ্র পৃষ্ঠপোষিত কর্মসূচির অন্তর্ভুক্ত করা যায়নি এবং তার ফলে এই সমস্ত কর্মসূচির জন্য কোনও কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়নি। ক্ষুদ্র সেচ প্রকল্প, ভূমি ক্ষয় রোধ, বিদ্যালয় স্থাপন প্রভৃতি কর্মসূচিকে উদাহরণ হিসেবে ধরা যেতে পারে। মাধমিক পর্যায়ের গরিব তফসিলি জাতি ও আদিবাসী অনাবাসিক ছাত্রদের ভরণ-পোষণ সাহায্য শিক্ষাবিস্তারের ক্ষেত্রে একটি অত্যন্ত জনপ্রিয়

উপকারি কর্মসূচি। অথচ এই কর্মসূচি কেন্দ্র পৃষ্ঠপোষিত কর্মসূচি (যাতে কেন্দ্র ও রাজ্য সরকার ৫০ঃ৫০ ভাগে অর্থ যোগান দেয়) এর আওতায় আনা যায় নি।

তফসিলি জাতি ও আদিবাসী জনগণকে প্রদেয় পরিচিতি পত্র প্রদান ভারত সরকার সৃষ্ট প্রচলিত নিয়ম-কানুনের বিভিন্ন বাধার দরুন সুষ্ঠভাবে সম্পন্ন হচ্ছে না। পূর্বতন পূর্ব পাকিস্থান থেকে আগত বাস্তুহারা তফসিলি জাতি ও আদিবাসীদের ভারতে প্রবেশ সম্পর্কিত বৈধ দলিল না থাকায় এবং অন্য রাজ্য থেকে আগত স্থায়ীভাবে এই রাজ্যে বসবাসকারি তফসিলি জাতি ও আদিবাসীদের জাতি/উপজাতি সম্পর্কিত পরিচয় পত্র প্রদানের জন্য প্রচলিত বিধির অসুবিধার কথা বারবার ভারত সরকারের নজরে আনা হয়েছে। ভারত সরকার কর্তৃক বৈধ দলিল বিশেষ করে ভূমি রাজস্ব প্রদান সম্পর্কিত দলিল প্রদানের প্রশ্নে আঁকড়ে থাকায় রাজ্যের তরফ থেকে বারবার প্রতিবাদ জানানো হয়েছে। এরাজ্যে বসবাসকারি ব্যাপক সংখ্যক তফসিলি জাতি ও আদিবাসীর নিজস্ব জমি বা অন্য কোনও স্থাবর সম্পত্তি নেই। সেই সংক্রান্ত দলিলপত্রের প্রশ্নও ওঠে না। কিন্তু ভারত সরকার এইসব প্রশ্নের বাস্তবতা উপলব্ধি করতে ব্যর্থ হয়েছেন। যাইহোক ভারত সরকার আরোপিত সীমাবদ্ধতার মধ্যে রাজ্য সরকারের জাতি/উপজাতি সংক্রান্ত পরিচয় পত্র প্রদানের জন্য প্রশাসনিক ব্যবস্থাদি অতি ব্যস্ততার সাথে কাজ করছে এবং কয়েকটি অস্বাভাবিক ক্ষেত্র বাদে অন্যান্য ক্ষেত্র বিলম্ব এড়ানো গেছে। এখানে এটা উল্লেখ করা অপ্রাসঙ্গিক হবে না যে তফসিলি জাতি ও আদিবাসী জনগণ বিভিন্ন কর্মসূচি রূপায়ণে যত বেশি পরিমাণে উপকৃত হচ্ছেন ততই জাতি/আদিবাসী সম্পর্কিত পরিচয় পত্র প্রদানের জন্য বেশি বেশি করে আবেদন পত্র আমাদের বিভিন্ন অফিসে জমা দিচ্ছেন। ফলে সংশ্লিষ্ট আধিকারিকদের প্রচণ্ড চাপের মধ্যে কাজ করতে হচ্ছে। এ সত্ত্বেও এটা দাবি করা যায় যে এ ব্যাপারে সন্তোষজনক উন্নতি ঘটানো গেছে।

তথ্য ও সংস্কৃতি দপ্তরের সাংস্কৃতিক কর্মসূচি পাশাপাশি এই দপ্তর তফসিলি জাতি ও আদিবাসীদের ঐতিহ্যগত সাংস্কৃতিক বিকাশে কাজ করছে। ১৯৮৮ সাল থেকে প্রতি বছর দ্বি-স্তরের ভাওয়াইয়া সঙ্গীত প্রতিযোগিতা অনুষ্ঠিত হচ্ছে। প্রথমে কেবল উত্তরবঙ্গে এই প্রতিযোগিতা সীমাবদ্ধতা ছিল এ বছরে সমগ্র পশ্চিমবঙ্গে এই প্রতিযোগিতা প্রসারিত হয়েছে। রাজ্য পর্যায়ের প্রতিযোগিতার সমগ্র রাজ্য থেকে প্রতিযোগিরা কুচবিহার জেলায় শিকারপুর অনুষ্ঠিত সুবিশাল অনুষ্ঠানে যোগদান করেছে। আদিবাসী ভাষার বিকাশে উৎসাহ দানের জন্য রাজ্য সরকার ১৯৮৮ সাল থেকে দ্বি-স্তরীয় একাঙ্ক নাটক প্রতিযোগিতা অনুষ্ঠানের ব্যবস্থা করে আসছে। প্রথমে বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া এই তিনটি জেলায় এই অনুষ্ঠান সীমাবদ্ধ ছিল। এখন প্রায় প্রতিটি জেলায় এই অনুষ্ঠানের অন্তর্ভুক্ত হয়েছে। আদিবাসী নাট্যকারদের শ্রেষ্ঠ বলে বিবেচিত নাটক সমূহের পাণ্ডুলিপি এই বিভাগ থেকে গ্রন্থকারে প্রকাশ করে আদিবাসী জনগণের মধ্যে বিতরণ করা হয়েছে। এর ফলে আদিবাসী ভাষায় ছাপা নাটকের অভাব যেমন কতকাংশে পূরণ হয়েছে তেমনি আদিবাসী জনসাধারণের মধ্যে নাটক সংক্রান্ত কার্যক্রম উৎসাহের সঞ্চার হয়েছে। আদিবাসী সাহিত্য ও সংস্কৃতি ক্ষেত্রে উল্লেখযোগ্য অবদানের জন্য বরেণ্য ব্যক্তিদের ১৯৮৮ সাল থেকে সংবর্দ্ধনা জানানো হচ্ছে। এইভাবে পশ্চিমবঙ্গের আদিবাসীদের এই সব অসাধারণ ব্যক্তিত্বকে রাজ্য স্তরের সরকারি স্বীকৃতি প্রদান করা হয়েছে।

সাংস্কৃতিক গবেষণাগার অন্যান্য কাজের সাথে এই রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসীদের শিল্প ও সাংস্কৃতিক বিকাশে নিয়ত প্রচেস্টা চালিয়ে যাচ্ছে। এই রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসীদের কল্যাণে তফসিলি ও আদিবাসী কল্যাণ বিভাগ থেকে গৃহীত ব্যবস্থার বিষয়ে সংক্ষিপ্ত বিবরণ পেশ করলাম।

পরিশেষে, সমাজের দুর্বলতর অংশের ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপনের সাথে যথোচিত গুরুত্ব সহকারে ভারতরত্ন ডাঃ বি. আর. আম্বেদকরের উদ্দেশ্যে আমি গভীর শ্রদ্ধা নিবেদন করছি। তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে কিছুকাল আগে একটি সেমিনারের আয়োজন করা হয়েছিল এবং উক্ত সেমিনারে অংশগ্রহণকারি প্রখ্যাত বক্তাদের বক্তৃতার ভিত্তিতে একটি বই প্রকাশের ব্যবস্থা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভাকে এই বলে আশ্বস্ত করতে চাই যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অতীতে যেমন পিছিয়ে-পড়া মানুষদের সপেক্ষ কাজ করেছে আগামী দিনেও সেইভাবেই তফসিলি জাতি, আদিবাসীসহ সমস্ত পিছিয়ে পড়া মানুষের সপক্ষে কাজ করেছে আগামী দিনেও সেইভাবেই তফসিলি জাতি, আদিবাসীসহ সমস্ত পিছিয়ে-পড়া মানুষের কল্যাণে কাজ করে যাবে।

এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মারফৎ মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি যে এই রাজ্যের তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণে গৃহীত নীতি ও কর্মসূচিসমূহ রূপায়ণে তাঁরা যেন সহযোগিতার হাত প্রসারিত করেন এবং ৪১ সংখ্যক দাবির ক্ষেত্রে মোট ১,৪৩,১৮,৫৮,০০০ (একশত তেতাল্লিশ কোটি আঠার লক্ষ আটান্ন হাজার) টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব মঞ্জুর করেন যার মধ্যে ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৩৫,৮১,৪১,০০০ (পঁয়ত্রিশ কোটি একাশি লক্ষ একচল্লিশ হাজার) টাকাও ধরা আছে।

### দাবী নং ৪২ এবং ৪৩

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪২ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৫—সোস্যাল সিকিউরিটি অ্যাণ্ড ওয়েলফেয়ার (সোস্যাল ওয়েলফেয়ার)" খাতে ৯৩,৫৫,২৪,০০০ (তিরানব্বই কোটি পঞ্চান্ন লক্ষ চব্বিশ হাজার) টাকা এবং ৪৩ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৬—নিউট্রিসন" খাতে ৬,৮১,৯৫,০০০ (ছয় কোটি একাশি লক্ষ পঁচানব্বই হাজার) টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য উপস্থাপিত করছি। এর মধ্যে ভোট-অন্‌-অ্যাকাউন্ট খাতে মঞ্জুরীকৃত যথাক্রমে ২৩,৩৮,৮১,০০০০ (তেইশ কোটি আটত্রিশ লক্ষ একাশি হাজার) টাকা ও ১,৭০,৫০,০০০ (এক কোটি সত্তর লক্ষ পঞ্চাশ হাজার) টাকা ধরা আছে। মোয় ব্যয়-বরাদ্দের মধ্যে ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার জন্য ৪২ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৫—সোস্যাল সিকিউরিটি অ্যাণ্ড ওয়েলফেয়ার" খাতে চাওয়া হয়েছে ৫৪,৪৭,৮৫,০০০ (চুয়ান্ন কোটি সাতচল্লিশ লক্ষ পঁচাশি হাজার) টাকা এবং ৪৩ নং মঞ্জুরির অন্তর্গত "২২৩৬—নিউট্রিশন" খাতে চাওয়া হয়েছে ৬,৭১,৯৫,০০০ (ছয় কোটি একাত্তর লক্ষ পঁচানব্বই হাজার) টাকা। বাকি টাকা চাওয়া হয়েছে অন্যান্য কয়েকটি বিভাগের জন্য। এই সম্পর্কিত বিস্তারিত

বিবরণ ১৯৯২-৯৩ আর্থিক বছরের ১৯ সংখ্যক বাজেট সংক্রান্ত প্রকাশনের যে বই সভায় পেশ করা হয়েছে তাতে দেওয়া আছে।

সমাজের দুর্বলতম ও দরিদ্রতম বিশেষত নারী, শিশু, প্রতিবন্ধী, অক্ষম ও অশক্তদের কল্যাণ, স্বার্থরক্ষা, সামাজিক নিরাপত্তার দায়িত্ব ও পরিচালনার ভার ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখার উপর ন্যস্ত আছে।

প্রথমে আমি মাননীয় সদস্যদের বিগত আর্থিক বছরে এই দপ্তরে কিছু গুরুত্বপূর্ণ কার্যাবলির বিষয়ে অবগত করতে চাই। সেগুলি হল—

১) রাজ্যের প্রতিটি বৃত্তিমূলক শিক্ষা প্রতিষ্ঠানে (আই. টি. আই.) কমপক্ষে অষ্টম শ্রেণী উত্তীর্ণ উপযুক্ত আবাসিকদের জন্য একটি করে আসন সংরক্ষণের ব্যবস্থা করা হয়েছে ;

২) এই দপ্তরের অধীন সমস্ত সরকারি আবাসের পঞ্চাশ শতাংশ মেট্রন/হেল্পারের পদ আবাসিকদের জন্য সংরক্ষণ করা হয়েছে ;

৩) কিশলয় আবাস ও পুলিয়ার আনন্দমঠে একটি করে ছাপাখানা বসানো হয়েছে। এগুলি থেকে আবাসিকদের আয়ের পথ সুগম হবে ;

৪) কিশলয় আবাসে আবাসিকদের শিক্ষাদানের জন্য একটি উৎপাদনমুখি শিক্ষাদান কেন্দ্র চালু করা হয়েছে। এখানে বিভিন্ন কারিগরি বৃত্তিতে শিক্ষাদানের ব্যবস্থা করা হয়েছে। ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ আর্থিক বছরের ফেব্রুয়ারি পর্যন্ত ধাতু-পাত (শীট্ মেটাল) কারিগরি শাখা থেকে ২,৭৯,১৫৫ টাকা রাজস্ব আদায় অর্জিত হয়েছে ;

৫) লিলুয়ার এস. এম. এম. হোমে দর্জি-বিজ্ঞান ও বয়ন বিভাগে দুটি শিফ্ট চালু করা হয়েছে। বয়ন বিভাগে প্রচলিত তাঁত ছাড়াও একটি বিদ্যুৎ চালিত তাঁত বসানো হয়েছে। এখানে উৎপাদিত সামগ্রী ও পোষাক-পরিচ্ছদ আবাসিকদের ব্যবহার ছাড়াও তন্তুশ্রী ও কর্ম-কুটিরের মাধ্যমে বিপননের ব্যবস্থা আছে ;

৬) লিলুয়ার এস. এম. এম. হোমের প্রায় ২০ জন প্রতিবন্ধী বালিকা "রিচ্" (REACH) সংস্থার মাধ্যমে হাওড়ার লালবাবা কলেজে দু শিফ্টে একটি ক্যান্টিন চালাচ্ছে। এটা মূক-বধির বালিকাদের পুনর্বাসনের একটি আদর্শ পন্থা ;

৭) সংরক্ষিত পদে এ পর্যন্ত ২২ জন আবাসিকাকে সেবিকা (নার্স) ও ৪৪ জন আবাসিকাকে অঙ্গনওয়াড়ি কর্মি হিসাবে নিয়োগ করা হয়েছে। এ ছাড়াও ২৩ জন আবাসিকাকে বিভিন্ন সরকারি পদে নিয়োগ করা সম্ভব হয়েছে ;

৮) চন্দননগরে পঞ্চাশ আসন বিশিষ্ট বধির বালিকাদের জন্য একটি আবাস নির্মাণের কাজ সম্পূর্ণ হয়েছে ;

৯) কৃষ্ণনগরে পঞ্চাশ আসন বিশিষ্ট কিশোরিদের জন্য একটি আবাস নির্মাণের কাজ

সমাপ্তির মুখে। কলকাতায় সল্টলেকে বালিকাদের জন্য দু'শ' কুড়ি আসন বিশিষ্ট একটি আবাস নির্মাণের কাজও শুরু হয়েছে।

আশা করা যাচ্ছে বালুরঘাটে একশত আসন বিশিষ্ট একটি কিশোর আবাসের নির্মাণ কার্য শীঘ্রই পূর্ত দপ্তর শুরু করবে ;

১০) মেদিনীপুরের বিদ্যাসাগর বালিকা ভবনের বিদ্যালয় গৃহটিকে সম্প্রসারিত করা হয়েছে যাতে বিদ্যালয়টিকে অষ্টম শ্রেণী থেকে দশম শ্রেণী পর্যন্ত ধাপে ধাপে উন্নতি করা যায়। বারাসাতের কিশলয় আবাসে একটি প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কাজও হাতে নেওয়া হয়েছে ;

১১) মেদিনীপুরের বিদ্যাসাগর বালিকা ভবনে এবং কলকাতা উদ্ধার আশ্রম নিয়মিত জল সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। এটা ছিল দীর্ঘদিনের একটি সমস্যা। কলকাতা পৌরসংস্থা ও পূর্ত দপ্তরের বারংবার তদ্বিরের ফলেই সমস্যাটি সমাধান করা গেছে ;

১২) আবাসিকদের অধিকতর সুরক্ষা সুনিশ্চিত করার জন্য লিলুয়ার এস. এম. এম. হোমে বিশেষ আলোর ব্যবস্থা করা হয়েছে এবং একটি জেনারেটার সেট বসানো হয়েছে। বর্তমানের চালু গভীর নলকূপটি ছাড়াও অতিরিক্ত একটি নলকূপ শীঘ্র খনন করা হবে। আরও অধিক সংখ্যক আবাসিকদের উপার্জন সুনিশ্চিত করতে এখানকার বৃত্তিমূলক প্রশিক্ষণ কেন্দ্রটির সম্প্রসারণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে ;

১৩) কিশোর ন্যায় বিচার আইনের অধীনে পঞ্চাশ আসন বিশিষ্ট বালকদের জন্য একটি আফ্‌টার কেয়ার হোম বাঁকুড়ার খড়িকাগুলিতে নির্মাণ করা হয়েছে ;

১৪) চারটি জুভেনাইল ওয়েলফেয়ার বোর্ড এ পর্যন্ত ১৯৭টি মামলার নিষ্পত্তি করতে সমর্থ হয়েছে। এর মধ্যে ১৩৮ জন অবহেলিত কিশোর কিশোরীকে তাদের মাতাপিতার কাছে সমর্পণ করা গেছে এবং বাকিদের কোনও আবাসে বা উপযুক্ত আশ্রয়ে পাঠানো হয়েছে ;

১৫) পশ্চিম দিনাজপুরের মূক-বধির বিদ্যালয় ও কোচবিহারের অন্ধ বিদ্যালয়ে মূক-বধির ও দৃষ্টিহীন বালক-বালিকাদের বিশেষ পরিষেবার জন্য তিন লক্ষ আটষট্টি হাজার টাকা মঞ্জুর করা হয়েছে ;

১৬) আবাসের আবাসিকদের অবসর বিনোদনের ব্যবস্থাপনার জন্য এবং অন্যান্য চালু সুযোগ সুবিধার মানোন্নয়নের জন্য দুই লক্ষ টাকার একটি কিশোর কল্যাণ তহবিল (জুভেনাইল ওয়েলফেয়ার ফাণ্ড) গঠন করা হয়েছে ;

১৭) কেন্দ্রীয় সরকার ১৯৯০-৯১ সালে দশটি নতুন শিশু বিকাশ প্রকল্প মঞ্জুর করেছেন এবং সম্প্রতি রাজ্য সরকার এগুলি চালু করার অনুমতি দিয়েছেন। প্রকল্পগুলি হল—ক) বিষ্ণুপুর—১, খ) জলপাইগুড়ি সদর, গ) কোচবিহার—১, ঘ) ইন্দাস, ঙ) হেমতাবাদ, চ) রায়না—২, ছ) সিউড়ি—২, জ) কৃষ্ণনগর—১, ঝ) তারকেশ্বর এবং ঞ) উলুবেড়িয়া—১ ;

১৮) চারটি নির্বাচিত জেলার—ক) জলপাইগুড়ি, খ) মালদা, গ) মুর্শিদাবাদ ও ঘ) পুরুলিয়ার নির্বাচতি একচল্লিশটি ব্লকে বয়ঃপ্রাপ্ত বালিকা কর্মসূচি (অ্যাডোলেসেন্ট গার্লস স্কিম) চালু করা হয়েছে। এই কর্মসূচির অধীনে প্রতি অঙ্গনওয়াড়ি কেন্দ্র থেকে ১১ থেকে ১৫ বছর বয়সের তিন জন বালিকা নির্বাচিত করে তাদের অঙ্গনওয়াড়ির কাজকর্ম সম্বন্ধে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা করা হচ্ছে। তাদের খাওয়া-দাওয়া, শিক্ষা এবং প্রশিক্ষণ দেওয়া হবে। লক্ষ্য হল, তারা যাতে স্বাধীনভাবে অঙ্গনওয়াড়ি কেন্দ্রগুলি পরিচালনা করতে পারে। আশা করা যায়, এতে বালিকাদের আত্মবিশ্বাস এবং মর্যাদা বৃদ্ধি পাবে।

সার্ক শিশু-কন্যা দশকের ওপর গত ২৬ ও ২৭ ফেব্রুয়ারি একটি রাজ্যস্তরের সেমিনারের আয়োজন করা হয়। শিশু-কন্যা সম্পর্কিত বিভিন্ন বিষয়ে, যেমন স্বাস্থ্য, শিক্ষা, পুষ্টি, আর্থ-সামাজিক অবস্থান এবং আইনগত দিক সম্পর্কে এখানে আলোচনা হয়। এই কর্মশালায় আরব্ধ সুপারিশগুলি গুরুত্ব সহকারে বিবেচনা করা হবে, যাতে শিশু-কন্যাদের অবস্থার উন্নতি ঘটানো সম্ভব হয়। ২৬ ফেব্রুয়ারি শিশু-কন্যাদের বর্তমান অবস্থান সম্পর্কে একটি পুস্তকও প্রকাশ করা হয় ;

১৯) "কেয়ারের" সহযোগিতায় কোচবিহার জেলার চারটি ব্লকে (যথা—কোচবিহার—২, তুফানগঞ্জ—১ এবং ২ ও দিনহাটা—১) শ্বসন যন্ত্রের জটিল সংক্রমণ প্রতিরোধ কর্মসূচি গ্রহণ করা হয়েছে। এর ফলে শিশুদের মধ্যে শ্বসন যন্ত্র সংক্রমণ রোধ করা সম্ভব হবে ;

২০) স্টেপ প্রোগ্রামের অধীনে মুর্শিদাবাদ জেলায় মট্‌কা স্পিনিং প্রোজেক্ট কেন্দ্রীয় সরকার মঞ্জুর করেছেন। একটি স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানের মাধ্যমে এটি রূপায়িত হচ্ছে। এই প্রকেল্প গ্রামীণ মহিলাদের উপার্জনের পথ সুগম করবে বলে আশা করা যায় ;

২১) কোম্পানি আইন—১৯৫৬ এর অধীনে মহিলা উন্নয়ন নিগম রেজিস্ট্রেশনের জন্য প্রয়োজনীয় অনুমতি কেন্দ্রীয় সরকারের নিকট থেকে পাওয়া গেছে এবং আশা করা যাচ্ছে অদূর ভবিষ্যতে নিগমটি স্থাপন করা সম্ভব হবে ;

২২) পতিতাদের পরামর্শ দানের জন্য তিনটি পরামর্শদান কেন্দ্র এবং তাঁদের সন্তানদের জন্য তিনটি ক্রেশ (Creche) কলকাতার নিষিদ্ধ পল্লিতে স্থাপন করার জন্য কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেছে ;

২৩) নোবাড্ প্রকল্পের অধীনে চব্বিশটি প্রস্তাব বিভিন্ন স্বেচ্ছাসেবি সংগঠনের মাধ্যমে চালু করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছে ;

২৪) জাতীয় মহিলা কমিশন আইন (ভারত সরকারের ১৯৯০ সালের ২০ নং আইন) অনুসারে পশ্চিমবঙ্গ মহিলা কমিশন গঠনের কাজ শুরু হয়েছে। কল্যাণ দপ্তরের সচিব হবেন এর সদস্য-সচিব। নারী কল্যাণ সম্পর্কে পর্যাপ্ত দক্ষতা ও অভিজ্ঞতা সম্পন্ন খ্যাতনামা সমাজসেবিদের মধ্য থেকে অন্যান্য সদস্য ও পদাধিকারীদের রাজ্য-সরকার নির্বাচন করবেন।

এই কমিশনের রাজ্যের মহিলাদের সমস্যাবলির সমাধানের জন্য ঘটনাবলির তদন্ত করার এবং প্রশাসনিক, আইনগত ও বিচার বিভাগীয় পদক্ষেপ গ্রহণ সম্পর্কে সুপারিশ করার ক্ষমতা থাকবে। কমিশন মহিলাদের উন্নতির স্বার্থে বেসরকারি প্রচেষ্টাকে ফলবতী করার জন্য সরকার সাহায্য ত্বরান্বিত করার ক্ষেত্রে অনুঘটকের কাজও করবে ;

২৫) দিঘায় এই দপ্তরের অধীনে ছয়টি কটেজ চালু আছে। এর থেকে গত বছরে প্রায় পঁয়ত্রিশ হাজার টাকা রাজস্ব অর্জন করা গেছে ;

২৬) পূর্বে প্রতিবন্ধীদের পরিচয় পত্র পেতে গেলে সমাজ কল্যাণ আধিকারিক ছাড়া পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত আধিকারিকের স্বাক্ষরও প্রয়োজন হত। এতে প্রতিবন্ধীদের বিভিন্ন বাধার সম্মুখীন হতে হত। বর্তমানে ঐ প্রথার পরিবর্তন করে কেবল সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত আধিকারিকের স্বাক্ষরেই প্রতিবন্ধিরা পরিচয় পত্র পেতে পারেন। বিগত এপ্রিল '৯১ থেকে ফেব্রুয়ারি '৯২ পর্যন্ত সময়ে ১৬,৩৮৫ জন প্রতিবন্ধীকে পরিচয়পত্র দেওয়া হয়েছে।

এগুলি ছাড়াও এখন আমি এই দপ্তরের বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পের অধীনে যে সমস্ত কর্মসূচি চালু আছে সে সম্পর্কে আপনাদের অবহিত করছি।

**নারী কল্যাণ ঃ**

আমাদের সীমিত আর্থিক সামর্থ্য সত্ত্বেও নারী সমাজের বর্তমান অবস্থার উন্নতি সাধনে বিভিন্ন কল্যাণমূলক প্রকল্প গ্রহণ করা হয়েছে যেগুলি সরকার সহযোগিতায় বিভিন্ন স্বেচ্ছাসেবি প্রতিষ্ঠানের দ্বারা রূপান্তরিত হচ্ছে এবং সরকারও নিজে কিছু প্রকল্প রূপায়ণ করছেন।

**পণপ্রথা ঃ**

রাজ্যের সব জেলা সমাজ কল্যাণ আধিকারিককে 'পণ-নিরোধক' আধিকারিক হিসাবে ঘোষণা করা হয়েছে। পণপ্রথা নিরোধ আইন এবং পরবর্তীকালে ১৯৮৬ সালে এর সংশোধিত আইন সুষ্ঠুভাবে প্রয়োগ করার জন্য জেলা পরামর্শদাতা পর্ষদ গঠন করা হয়েছে।

আমরা লক্ষ্য করেছি যে, পণপ্রথা নিরোধ আইন তৈরি হলেও জনসাধারণের মধ্যে কুপ্রথা প্রতিরোধের ক্ষেত্রে সেরকম কোনও সচেতনতা তথা আইন ভিত্তিক রক্ষা-কবচের নিশ্চয়তা দেখা যায়নি। মহিলাদের উপর অত্যাচার সম্পর্কে জনসাধারণকে অধিক সচেতন করার জন্য সরকারি সংস্থা ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের মাধ্যমে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। পণপ্রথা নিরোধ আইন ও সংশ্লিষ্ট নিয়মাবলি বাংলা ভাষায় প্রকাশ করা হয়েছে এবং তা শীঘ্রই জনসাধারণের মধ্যে প্রচার করা হবে যাতে তাঁরা এর আইনগত দিকগুলি সম্পর্কে অবহিত হতে পারেন।

বিচার বিভাগকে অনুরোধ করা হয়েছে তাঁরা যেন হাইকোর্টের সঙ্গে যোগাযোগ করে প্রতিটি আদালতে সপ্তাহে একদিন নির্দিষ্টভাবে মহিলাদের উপর অত্যাচার সংক্রান্ত বিচারের ব্যবস্থা করেন।

**অন্যান্য নারী প্রকল্প ঃ**

দুঃস্থা বালিকা ও মহিলাদের কল্যাণের জন্য আবাসিক ও অনাবাসিক বিভিন্ন প্রকল্প চালু আছে। বর্তমানে আবাসিক প্রকল্পে ৯টি সরকারি আবাসিকে দুঃস্থা বালিকা ও মহিলাদের রক্ষণাবেক্ষণের ব্যবস্থা আছে। অনাবাসিক প্রকল্পে দুঃস্থা প্রশিক্ষণ দিয়ে উপার্জনক্ষম করে তোলা হচ্ছে। এরকম ৭৬টি দর্জি ও সীবন শিক্ষা প্রকল্প ও রাজ্যের বিভিন্ন ব্লকে চালু আছে। এইসব কেন্দ্রে বছরে প্রতিবারে ৫০ জন করে ২ বারে মোট ১০০ জনকে প্রশিক্ষণ দেওয়া হয় যাতে তাঁরা প্রশিক্ষণ শেষে নিজেদের জীবিকা নির্বাহে সমর্থ হয়। প্রশিক্ষণকালে প্রত্যেকে ৫০ টাকা হারে মাসিক বৃত্তি পেয়ে থাকেন। এছাড়াও বিভিন্ন নামি স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে দুঃস্থা মহিলাদের বৃত্তিমূলক শিক্ষাদানের ব্যবস্থা সরকার করছেন যাতে তাঁরা জীবনধারণের জন্য প্রয়োজনীয় উপার্জন করতে সক্ষম হন। এই প্রকল্পে অনুমোদিত ব্যয় সরকার ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান বহন করেন। প্রশিক্ষণ শেষে শিক্ষার্থীকে বিভিন্ন কাজে নিয়োগ করার চেষ্টা করা হয় বিভিন্ন বেসরকারি সংস্থার মাধ্যমে। এছাড়াও প্রতি শিক্ষার্থীকে প্রশিক্ষণ অন্তে ৫০০ টাকা এককালীন অনুদান দেওয়া হয় যাতে তারা প্রকল্প প্রশিক্ষণকে যথাযথভাবে কাজে লাগিয়ে স্বনির্ভর হতে পারেন।

বিপন্ন মহিলা ও বালিকাদের আদালতের নির্দেশানুসারে আশ্রয়দানের জন্য নদীয়া, বর্ধমান ও মালদা জেলায় ৩টি আশ্রয় কেন্দ্র এই বিভাগের অধীনে কাজ করছে।

প্রয়োজনীয় শিক্ষাগত যোগ্যতাসম্পন্ন আবাসিক মহিলাদের স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তরের ধাত্রী বিদ্যায় প্রশিক্ষণ ও চাকুরির জন্য ১০ শতাংশ পদ সংরক্ষিত করা আছে। সুসংহত শিশু বিকাশ প্রকল্পের অধীন অঙ্গনওয়াড়ি কর্মীপদে আবাসিক মহিলাদের নিয়োগের জন্য ৫ শতাংশ পদ সংরক্ষিত আছে। সমাজ কল্যাণ বিভাগের অধীনে মহিলা আবাসের দুঃস্থ ও অনাথ আবাসিকদের বিবাহের মাধ্যমে পুনর্বসনেরও ব্যবস্থা আছে। এই বিবাহ অনুষ্ঠানের জন্য কল্যাণ দপ্তর বিবাহ পিছু ১,০০০ টাকা পর্যন্ত ব্যয় করে থাকে। ১৯৯১-৯২ আর্থিক বছরে ফেব্রুয়ারি পর্যন্ত মোট তিনজন আবাসিকার বিবাহের বন্দোবস্ত করা গেছে।

কর্মরতা মহিলাদের বাসস্থানের জন্য কর্মরতা মহিলা আবাস প্রকল্প রূপায়িত হচ্ছে। পৌর সংস্থা ও স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানকে এই প্রকল্প রূপায়ণে সাহায্য দেওয়া হয়। এই প্রকল্পে কেন্দ্রীয় সরকার ৭৫ শতাংশ এবং প্রয়োজনবোধে রাজ্য সরকার ২৫ শতাংশ ব্যয়ভার বহন করেন। জমি কেনার জন্যও ৫০ শতাংশ কেন্দ্রীয় সাহায্য পাওয়া যায়। এ পর্যন্ত এ রাজ্যের বিভিন্ন জেলায় ১০টি এরূপ আবাস আছে এবং তাতে ৪৬৬ জন আবাসিকার থাকার ব্যবস্থা আছে।

নতুন আবাস নির্মাণের কিছু প্রস্তাব রাজ্য ও কেন্দ্রীয় স্তরে বিবেচনাধীন আছে। এ পর্যন্ত রাজ্যে নির্মাণরত এরূপ আবাসের সংখ্যা ১৬। এগুলিতে ৭৬৮ জনের থাকার ব্যবস্থা হবে।

সরকারি আর্থিক সহায়তায় এরাজ্যে মোট ১০টি স্বল্পস্থায়ী আবাস (শর্ট স্টে হোম) বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান পরিচালনা করছেন। এর ফলে অবহেলিতা ও নৈতিক বিপদগ্রস্তা মহিলাদের সাময়িক সুরাহার ব্যবস্থা করা হচ্ছে। এ ছাড়া, অতিরিক্ত ১১টি স্বল্পস্থায়ী আবাস

স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে। উপার্জনহীন নিঃসহায়া বিধবাদের জন্য মাসিক ১০০ টাকা করে ভাতা দেওয়া হয়। সীমিত আর্থিক সামর্থ্যের মধ্যেও আমরা এ পর্যন্ত মোট ৮,৯৫৫ জনকে এই ভাতা দিতে পেরেছি যার মধ্যে ২১০ জনকে গত আর্থিক বছরে অন্তর্ভুক্ত করা হয়েছে। এদের সামাজিক পুনর্বাসনের লক্ষ্যে বর্তমান আর্থিক বছরেও আরও কিছু দুঃস্থা বিধবাকে ভাতা দেবার জন্য আর্থিক সংস্থান রাখা হয়েছে।

রাজ্যের গ্রামাঞ্চলে যেখানে কাঠ প্রধান-জ্বালানি হিসাবে ব্যবহৃত হয় এই বিভাগ সেখানে 'ধোঁয়াহীন উন্নত চুলা প্রকল্প' চালু করেছে। এ পর্যন্ত রাজ্যে ৩ লক্ষ ৭২ হাজার চুলা নির্মাণ করা সম্ভব হয়েছে এবং আশা করা যাচ্ছে, বর্তমান আর্থিক বছরেও লক্ষ্য অনুযায়ী আরও ৫৫ হাজার চুলা নির্মাণ করা সম্ভব হবে।

## শিশু কল্যাণ

**কিশোর ন্যায়বিচার বিধি (জুভেনাইল জাস্টিস অ্যাক্ট) ঃ**

১৯৮৭-র ২ অক্টোবর থেকেই এ রাজ্যে ১৯৮৬-র কিশোর ন্যায়বিচার বিধির সফল রূপায়ণ হয়ে চলেছে। শিশুদের অস্থায়ীভাবে গ্রহণের জন্য দশটি পর্যবেক্ষণ আবাস, অবহেলিত শিশুদের জন্য কুড়িটি কিশোর আবাস এবং পরিত্যক্ত শিশুদের জন্য পাঁচটি বিশেষ আবাস এখন পর্যন্ত গড়ে তোলা গেছে। সাতটি আফটার কেয়ার আবাসও গড়ে তোলা হয়েছে। এখানে কিশোর আবাস থেকে ছাড়া পাওয়া শিশুদের এবং নির্ধারিত বয়স অতিক্রম করেছে এমন বিশেষ শিশু আবাসের আবাসিকদের থাকার ব্যবস্থা করা হয়েছে।

অবহেলিত শিশুদের মোকদ্দমা নিষ্পত্তির লক্ষ্যে চারটি কিশোর কল্যাণ পর্ষদ এই বিধি অনুসারেই গড়ে তোলা হয়েছে। এগুলি এখন পূর্ণোদ্যমে কাজ করছে। পরিত্যক্ত শিশুদের কিশোর আদালত গঠন করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

বালক বালিকাদের পুনর্বাসনের ব্যাপারেও বিশেষ গুরুত্ব আরোপ করা হচ্ছে। এই লক্ষ্যে সরকারি আবাসগুলিতে পেশাগত প্রশিক্ষণের ব্যবস্থা আছে। লিলুয়ার সুন্দরী মূলচাঁদ মেহতা (এস. এম. এম.) আবাসে একটি বাস্কেট বল খেলার মাঠ (কোর্ট) তৈরির ব্যবস্থা হচ্ছে। এর ফলে এই আবাসের আবসিকদের জন্য বর্তমান সুযোগ সুবিধা আরও সম্প্রসারিত করা যাবে।

**কটেজ স্কীমে অনাথ শিশুদের জন্য প্রাতিষ্ঠানিক পরিচর্যা প্রকল্প ঃ**

ছয় থেকে আঠার বছর বয়সী অনাথদের পরিপূর্ণ বিকাশের জন্য এখানে আবাসন, খাদ্য ও বস্ত্র, শিক্ষা, পেশাগত প্রশিক্ষণ ইত্যাদির ব্যবস্থা আছে। এজন্য আবাসিক পিছু রক্ষণাবেক্ষণ ব্যয় বাবদ মাসিক ২৫০ টাকা এবং ভাড়া বাবদ মাসিক ৪০ টাকা স্বেচ্ছাসেবী সংগঠনকে অনুদান বাবদ দেওয়া হয়।

অনাথ শিশুদের জন্য অ-প্রাতিষ্ঠানিক পরিচর্যা প্রকল্পানুযায়ী বিদ্যালয়ে পাঠরত ছয় থেকে আঠারো পর্যন্ত বয়সীদের জন্য বিদ্যালয়ের প্রধানদের মাধ্যমে মাসে ৬০ টাকা করে ছাত্রবৃত্তি প্রদানের ব্যবস্থা আছে।

**সুসংহত শিশু বিকাশ প্রকল্প ঃ**

ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখা যেসব গুরুত্বপূর্ণ প্রকল্প রূপায়ণ করছে তার মধ্যে সুসংহত শিশু বিকাশ প্রকল্প অন্যতম। এই প্রকল্পের অধীনে এক গুচ্ছ পরিষেবার ব্যবস্থা করা হয়েছে। ছয় বছর অবধি শিশুদের জন্য পরিপোর্ষক পুষ্টি, স্বাস্থ্য সুরক্ষা, রোগ প্রতিরোধ ব্যবস্থা এবং প্রাক্-বিদ্যালয় শিক্ষার ব্যবস্থা করা হয় এবং গর্ভবতী নারী ও প্রসূতি মায়েদের জন্য পুষ্টি ও স্বাস্থ্যের উন্নতির ব্যবস্থা করা হয়। এভাবে শিশু মৃত্যুর ঘটনা, মুমূর্ষু ও অপুষ্টির ঘটনা কমানো যাবে এবং এভাবেই শিশুদের সার্বিক বিকাশের ভিত গড়ে তোলা সম্ভব হবে।

বর্তমানে এরাজ্যে ১৯০টি শিশু বিকাশ প্রকল্প রয়েছে, যার মধ্যে ১৭৩টি কেন্দ্রীয় ও ১৭টি রাজ্য প্রকল্প। এসব প্রকল্পের মাধ্যমে কর্ম সংস্থানের সম্ভাবনা বিপুলভাবে সৃষ্টি করা গেছে, বিশেষ করে নারীদের কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি পেয়েছে। এসব প্রকল্পের মাধ্যমে বিভিন্ন পর্যায়ে ৫০,৬৪৮ জন নারী কর্মে নিযুক্ত হবার সুযোগ পাবেন এবং প্রায় সতের লক্ষ মা ও শিশু উপকৃত হবেন। নতুন ১০টি প্রকল্প চালু হলে আরও ৩,৬১০ জন নারী কর্মে নিযুক্ত হতে পারবেন এবং প্রায় দেড় লক্ষ মা ও শিশু উপকৃত হবেন। বয়ঃপ্রাপ্ত শিশু কন্যা সম্পর্কিত প্রকল্প অন্তর্ভুক্ত করার লক্ষ্যে শিশু বিকাশ প্রকল্প সম্প্রসারিত করা হয়েছে।

সহায়িকা (হেলপার) ও অঙ্গনওয়াড়ি কর্মীদের যথাক্রমে অঙ্গনওয়াড়ি কর্মী ও সুপারভাইজার পদে সংশ্লিষ্ট নারীদের পদোন্নতি ঘটানোর ব্যবস্থা গৃহীত হয়েছে। মাননীয় সদস্যগণ এ ব্যাপারে আমার সঙ্গে একমত হবেন যে, এই প্রকল্পের ষোড়শ বর্ষের ইতিহাসে এটিকে এক অনবদ্য ও মহৎ প্রয়াস হিসেবে আমরা অভিহিত করতে পারি। এছাড়া মাননীয় সদস্যদের একথাও জানাতে চাই—সহায়িকা ও অঙ্গনওয়াড়ি কর্মীদের ভাতা বৃদ্ধির দরবার আমরা বারংবার কেন্দ্রীয় সরকারের কাছে করেছি। এখন বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

আগে শিশু বিকাশ প্রকল্পাধীন অঙ্গনওয়াড়ি কেন্দ্রগুলিতে খাদ্য সরবরাহ কেন্দ্রীয় ভাবেই করা হত। এর ফলে কখনও কখনও সরবরাহের ত্রুটিতে অনাথ শিশু, গর্ভবতী ও প্রসূতি মায়েরা পুষ্টিকর খাদ্যাভাবে কষ্টভোগ করতেন। এই সমস্যা নিরসনে খাদ্য সরবরাহ ব্যবস্থা এখন বিকেন্দ্রীকরণ করা হয়েছে। কলকাতা থেকে অঙ্গনওয়াড়ি কেন্দ্রগুলিতে খাদ্য সরবরাহের জন্য বিভিন্ন জেলায় সংশ্লিষ্ট জেলা শাসকদের সভাপতিত্বে এক কমিটি গঠন করা হয়েছে।

**ফুটপাথের শিশুদের কল্যাণ ঃ**

ফুটপাথের শিশু সংখ্যা বৃদ্ধি, বিশেষ করে মহানগর এলাকায় দ্রুত সংখ্যা বৃদ্ধি সমাজের সামনে একটি আশু বিপদ সংকেত। ভারত সরকার এধরনের শিশু কল্যাণের উদ্দেশ্যে এক প্রকল্প শুরু করেছেন। এ ব্যাপারে বেসরকারি সংগঠন এবং বিভিন্ন সরকারি বিভাগকে সংযুক্ত করা হচ্ছে। বেসরকারি কিছু সংগঠনের পক্ষ থেকে কয়েকটি প্রকল্প-প্রস্তাব বিবেচনার্থে ভারত সরকারের কাছে পাঠানো হয়েছে।

**ড্রাগস ঃ**

আমাদের বর্তমান যুব সমাজের একটা অংশ হতাশার হিংস্র থাবা থেকে পরিত্রাণের আকাঙক্ষায় ড্রাগের নেশায় মেতে উঠেছে। মহামারির মতো এই নেশা অসংখ্য যুবক-যুবতীকে পঙ্গু করে ফেলছে। আর তাই তারা ধীর পায়ে এই সর্বনাশা আসক্তির মধ্যে নিজেদের জড়িয়ে ফেলছে।

সমাজকে এই ভয়াল আসক্তি থেকে রক্ষা করতে পোস্টার, স্লাইড, নাটক, মূকাভিনয়, পুতুল নাটক এবং অনুরূপ অনুষ্ঠানের মাধ্যমে সচেতনতার কর্মসূচি নেওয়া হয়েছে।

কেন্দ্রীয় ও প্রাদেশিক সহায়তায় দশটি পরামর্শ কেন্দ্র এবং তিনটি ড্রাগ-আসক্তি-বিমোচন কেন্দ্র এ রাজ্যে গড়ে তোলা হয়েছে। এগুলি বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠন সুষ্ঠুভাবে পরিচালনা করছে।

এই সরকারের স্বাস্থ্য ও পুরিবার কল্যাণ বিভাগও ড্রাগে আসক্ত ব্যক্তিদের চিকিৎসার জন্য রাজ্যের বিভিন্ন হাসপাতালে ছাপ্পান্নটি শয্যা আলাদা করে রেখেছে।

**প্রতিবন্ধী কল্যাণ ঃ**

অন্ধ, মূক ও বধির, অস্থিসংক্রান্ত প্রতিবন্ধী এবং মানসিক জড়বুদ্ধিসম্পন্ন মানুষের কল্যাণ ও পুনর্বাসনের লক্ষ্যে এই বিভাগ নানান প্রাতিষ্ঠানিক ও অ-প্রাতিষ্ঠানিক প্রকল্পানুসারে ব্যবস্থা নিচ্ছে।

প্রাতিষ্ঠানিক প্রকল্প অনুযায়ী দুটি সরকারি আবাস প্রতিবন্ধিদের রক্ষণাবেক্ষণ, শিক্ষা ও পুনর্বাসনের লক্ষ্যে কাজ করে চলেছে ঃ

ক) কোচবিহারের অন্ধ বিদ্যালয়। এখানে ৫০ জন আবাসিকের ব্যবস্থা আছে ;

খ) রায়গঞ্জের মূক ও বধির বিদ্যালয়। এখানে ১০০ জন আবাসিকের ব্যবস্থা আছে। এই উভয় আবাসই কিশোর ন্যায়বিচার আইন অনুসারে সংশয়িত।

এছাড়া, রাজ্য সরকারের আর্থিক সহায়তায় স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের পরিচালনায় আরও কিছু আবাস গড়ে তোলা হয়েছে। পৃথক পৃথক আর্থিক ব্যবস্থা করা হয়েছে যাতে এই বিভাগ এ ধরনের প্রতিষ্ঠানগুলিকে প্রতিবন্ধী কল্যাণের কাজে আরও বেশি বেশি সাহায্য করতে পারে।

প্রতিবন্ধী মানুষের জন্য বিভিন্ন কল্যাণ প্রকল্প নিচে দেওয়া হল, এগুলি অ-প্রাতিষ্ঠানিক প্রকল্প অনুসারে কার্যকর আছে ঃ

ক) কৃত্রিম সহায়ক অঙ্গপ্রত্যঙ্গ ও সরঞ্জাম সরবরাহ প্রকল্প ;

খ) আর্থিক পুনর্বাসন প্রকল্প—এই প্রকল্প অনুসারে এককালীন এক হাজার টাকা বা এই অর্থের অংশ বিশেষ প্রাপ্তবয়স্ক প্রতিবন্ধীকে দেওয়া হয়, যাতে সংশ্লিষ্ট ব্যক্তি ছোটখাটো ব্যবসায়িক উদ্যোগ গড়ে তোলার লক্ষ্যে প্রয়োজনীয় উপাদান বা যন্ত্রপাতি কিনতে পারেন ;

গ) জেলা পুনর্বাসন কেন্দ্র—এই কেন্দ্রে মেদিনীপুর জেলার শালবনি ও কেশিয়ারি ব্লক দুটিকে সংযুক্ত করে বিভিন্ন প্রকার প্রতিবন্ধিদের পুনর্বাসন সহায়তা ও চিকিৎসাগত সাহায্যের ব্যবস্থা করা হচ্ছে কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্য নিয়ে। বর্তমানে, আরও তিনটি ব্লক (যথা, গোপীবল্লভপুর—১, গড়বেতা—১, ও খড়গপুর শহর এলাকা) গোটা জেলা জুড়ে প্রকল্পটি সম্প্রসারিত করার উদ্দেশ্যে প্রথম পর্যায়ে নেওয়া হয়েছে ;

ঘ) দক্ষ ও বিশিষ্ট প্রতিবন্ধী কর্মী ও প্রতিবন্ধী নিয়োগকর্তাদের জন্য রাজ্য পুরস্কার ;

ঙ) প্রতিবন্ধী ছাত্রদের জন্য মাসিক বৃত্তি—অষ্টম শ্রেণী পর্যন্ত পাঠরত ছাত্রছাত্রিদের মাসিক ৬০ টাকা হারে মাথাপিছু ছাত্রবৃত্তি ব্যবস্থা আছে ;

চ) অক্ষম ভাতা প্রকল্প—বিভিন্ন জেলা ও কলকাতায় অক্ষম ব্যক্তিদের মাথাপিছু একশ' টাকা হারে প্রতি মাসে ভাতা দেওয়া হয়। বর্তমানে ৪,৮৩৪ জন ভাতাপ্রাপ্ত অক্ষম ব্যক্তিদের সঙ্গে ১৯৯২-র ১ জানুয়ারি থেকে আরও ২৭৬ জন নতুন অক্ষম মানুষ যুক্ত হলেন। আমাদের সীমিত আর্থিক সম্পদ সত্ত্বেও এই প্রকল্পানুসারে বর্তমান বাজেটে এধরনের আরও অক্ষম মানুষের ভাতার ব্যবস্থা রাখা হয়েছে ;

উপযুক্ত বলে বিবেচিত অক্ষম ব্যক্তিদের পরিচয়পত্র (আইডেন্টিটি কার্ড) দেওয়া হয়। বিভিন্ন জেলার জন্য জেলা সদর-দপ্তর থেকে ও কলকাতার জন্য সমাজ কল্যাণ অধিকার থেকে এই পরিচয়পত্র দেওয়া হয়।

প্রতি জেলায় গঠিত জেলা সমন্বয় কমিটির সভা অনুষ্ঠিত হচ্ছে এবং প্রতিবন্ধিদের স্ব স্ব এলাকায় তাদের পুনর্বাসন ও কল্যাণের দায়িত্ব এই কমিটি সফলভাবে পালন করছে।

হাওড়া, হুগলি, মেদিনীপুর, দার্জিলিং, বর্ধমান, দক্ষিণ ২৪ পরগনা এবং উত্তর ২৪ পরগনা—এই সাতটি জেলায় অক্ষম ব্যক্তিদের জন্য কৃত্রিম অঙ্গপ্রত্যঙ্গ ও সরঞ্জাম বিতরণের উদ্দেশ্যে সংমিশ্র শিবির ও অনুসারী শিবির অনুষ্ঠিত হয়েছে। অক্ষম ব্যক্তিদের পরিচয়পত্র ও চিকিৎসাগত সুবিধাদি দেওয়া হয়েছে।

**চক্রচর কল্যাণ ঃ**

ভবঘুরে সমস্যা অতি পুরনো এক সমস্যা। এই সমস্যা মোকাবিলায় ১৯৪৩-র বঙ্গীয় ভবঘুরে আইন আছে। এই আইন কলকাতা শহর ও হাওড়া জেলার কয়েকটি থানায় কার্যকর। এই আইন বলে সারা বছর ধরে ভিক্ষুকদের আটক করে তাদের বিভিন্নভাবে প্রশিক্ষণ দেওয়া হয়, যাতে আবাস থেকে ছেড়ে দেওয়ার পর তারা অর্থোপার্জন করতে পারেন। বর্তমানে আমাদের এরকম নয়টি আবাস আছে।

এছাড়া, এই শহরের এবং শিল্পাঞ্চলের ৮-১৪ বছর বয়সীদের মধ্যে থেকে ভিক্ষাবৃত্তি ও ভবঘুরে অভ্যাস উচ্ছেদ করতে এবং এই অভ্যাস রোধ করার জন্য আমাদের এক প্রকল্প আছে। এজন্য বর্তমানে ছয়টি ইউনিট অফিস আছে। এগুলিতে এ ধরনের ছেলেমেয়েদের

প্রাথমিক শিক্ষাদানের ব্যবস্থা আছে এবং ভবিষ্যতে স্বনির্ভর করে তোলার ক্ষেত্রে সাহায্যের জন্য বিভিন্ন শাখায় তাদের পেশাগত প্রশিক্ষণ দেওয়া হয়। এই শিশুদের মাথাপিছু দৈনিক ৫০ পয়সা ভাতা এবং দুপুরে টিফিন দেওয়া হয়।

**বৃদ্ধ ও অশক্ত কল্যাণ ঃ**

ত্রাণ ও কল্যাণ বিভাগের কল্যাণ শাখা সহায়সম্বলহীন বৃদ্ধদের স্বার্থে ও তাদের কল্যাণকর্মে নিয়োজিত। সহায়সম্বলহীন বৃদ্ধ মানুষের প্রত্যেককে মাথাপিছু মাসিক ১০০ টাকা করে ভাতা দেওয়া হয়। বর্তমানে এ ধরনের ভাতা প্রাপক হলেন ৩২,০০৭ জন, এর মধ্যে গত আর্থিক বছরে ৫৭৫ জন যুক্ত হয়েছেন। এ ধরনের ভাতা প্রাপকের সংখ্যা বৃদ্ধির ব্যবস্থা এবছরও আমরা রেখেছি।

ষাট আসন বিশিষ্ট বৃদ্ধ ও অশক্ত স্বাধীনতা সংগ্রামিদের জন্য একটি আবাস, ৩৬ আসন বিশিষ্ট একটি অনাথা বৃদ্ধাবাস এবং ২৫ আসন বিশিষ্ট একটি সহায়হীন মধ্যবিত্ত বৃদ্ধ আবাস—মোট তিনটি আবাস দক্ষিণ ২৪ পরগনার গড়িয়তে রাজ্য সরকার চালাচ্ছেন। এগুলির জন্য খরচের সবটাই রাজ্য সরকার বহন করেন। এছাড়া, ২২টি দিবা আবাস (ডে কেয়ার হোম) কেন্দ্র বৃদ্ধদের জন্য এই রাজ্যে পরিচালিত হয়। এটি পরিচালিত হয় কেন্দ্রীয় সরকারের সহায়তায়। তিনটি বৃদ্ধাবাসও সরকারের সহায়তায় স্বেচ্ছাব্রতী সংগঠনগুলি পরিচালনা করছে।

**কল্যাণ কুটির ঃ**

এই সমাজের দুর্বলতর মানুষের জন্য দিঘায় স্বল্প ব্যয়ে ৬টি কুটির এই বিভাগ চালাচ্ছে। সামাজের বিভিন্ন শ্রেণীর মানুষের দৃষ্টি আকর্ষণ করা গেছে এই বিষয়ে। নির্ধারিত কর্মসূচি অনুসারে এই কুটিরের সম্প্রসারণের কাজ হাতে নেওয়া হয়েছে।

**ব্যক্তিগত দুর্ঘটনা সামাজিক নিরাপত্তা বিমা প্রকল্প ঃ**

এই প্রকল্প অনুসারে কোনও ব্যক্তি দুর্ঘটনায় মারা গেলে তার পরিবার এককালীন তিন হজার টাকা পাবে জাতীয় বিমা কোম্পানির মাধ্যমে। এক্ষেত্রে মৃত ব্যক্তির পরিবারের আয়ের উর্ধ্বসীমা বছরে ৭,২০০ টাকার কম হতে হবে। মৃত ব্যক্তির পরিবারকে এজন্য প্রিমিয়াম দিতে হয় না। ১৯৯১-র ডিসেম্বর পর্যন্ত মোট ৭,০৭২ পরিবার উপকৃত হয়েছেন।

**পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ ঃ**

এ রাজ্যে অনাথ শিশু ও নারীদের কল্যাণের জন্য বিভিন্ন প্রকল্প ও কর্মসূচি পরিচালনা করছে পশ্চিমবঙ্গ সমাজ কল্যাণ উপদেষ্টা পর্ষদ (১৯৫৪ সালে প্রতিষ্ঠিত)। এর অধীনে ষোলটি কর্মসূচিতে ১,২৪১টি ইউনিট/প্রকল্পের মাধ্যমে ৪৭,৩৬৫ জন মহিলা ও শিশু উপকৃত হচ্ছেন।

বিভিন্ন সমাজ কল্যাণমূলক কর্মকাণ্ডে স্বেচ্ছাব্রতী সংগঠনগুলির কাজকর্মে নিরন্তর উৎসাহ দেন রাজ্য সরকার।

মাননীয় সদস্যদের এটা জানাতে ভাল লাগছে যে, এ ধরনের এক বিপুল সংখ্যক সংগঠন এই সমাজের দুঃস্থ ও অবহেলিত মানুষকে সাহায্য করতে সরকারের সহযোগিতায় হাত মেলাতে এগিয়ে আসছে।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, শেষ করার আগে, আপনার মাধ্যমে ধন্যবাদ ও কৃতজ্ঞতা জানাতে চাই বিধানসভার মাননীয় সদস্যদের, স্থানীয় সংস্থাসমূহের সদস্যদের, স্বেচ্ছাব্রতী সমাজ কল্যাণমূলক প্রতিষ্ঠানের সদস্যসের এবং অন্যান্যদের, যারা সরকারের বিভিন্ন কর্মসূচিকে সফল করে তোলার উদ্দেশ্যে এই সমাজের অসহায় ও দুর্বলতর শ্রেণীর মানুষের উন্নতির লক্ষ্যে তাদের সহৃদয় হাত এগিয়ে দিয়েছেন।

আমি নিশ্চিত, সংশ্লিষ্ট সকলের সক্রিয় সহযোগিতায় আমরা আরও এগিয়ে যেতে পারব। এই কটি কথা বলে শেষ করছি এবং ১৯৯২-৯৩ সালের জন্য ৪২ ও ৪৩ নং দাবির অন্তর্ভুক্ত সম্পূর্ণ ব্যয়বরাদ্দ অনুমোদন করার জন্য আমি মাননীয় সদস্যদের অনুরোধ করছি।

দাবী নং ৪৪

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশ অনুযায়ী আমি ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ খাতে মোট ৮০,০০,০০,০০০ (আশি কোটি) টাকার ব্যয় মঞ্জুরির দাবি পেশ করছি। এঁর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে ২০,০০,০০,০০০ (কুড়ি কোটি) টাকা বরাদ্দ করার প্রস্তাবও আছে। এই প্রসঙ্গে সভার অবগতির জন্য জানাচ্ছি যে, প্রস্তাবিত ব্যয় মঞ্জুরির মধ্যে ত্রাণ ও সমাজ কল্যাণ দপ্তরের ত্রাণ শাখা ছাড়াও ত্রাণ কার্যের সঙ্গে সংশ্লিষ্ট অন্যান্য কয়েকটি দপ্তরের অংশও আছে। এ সম্পর্কে বিস্তারিত বিবরণ ১৯৯২-৯৩ আর্থিক বৎসরের ১৯ সংখ্যক বাজেট সংক্রান্ত প্রকাশনের যে বাজেট বই সভায় পেশ করা হয়েছে, তাতে লিপিবদ্ধ আছে।

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ত্রাণ ব্যবস্থার প্রয়োজনীয়তা সম্পর্কে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। এ কথা অনস্বীকার্য যে, ভৌগোলিক অবস্থানের দিক দিয়ে পশ্চিমবঙ্গ প্রকৃতির তাণ্ডব নৃত্যের এক লীলাক্ষেত্র। তাই প্রায় প্রতি বছরই এই রাজ্যকে বন্যা, ঘূর্ণিঝড় প্রভৃতি বিধ্বংসী প্রাকৃতিক বিপর্যয়ের সম্মুখীন হতে হয়।

অভিজ্ঞতার ভিত্তিতে দেখা গেছে, পশ্চিমবঙ্গের কয়েকটি জেলা, বিশেষ করে মালদা, পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ, মেদিনীপুর, কুচবিহার ও নদীয়া প্রভৃতি জেলায় বন্যা পরিস্থিতি ভয়াবহ আকার ধারণ করে। জনজীবন ও ধনসম্পত্তির প্রভূত ক্ষতি হয়। সরকার সীমিত ক্ষমতার মধ্যেও সর্ব্বশক্তি নিয়ে বন্যার মোকাবিলায় ঝাঁপিয়ে পড়ে। প্রয়োজনে স্থানীয় প্রশাসনকে সাহায্য করার জন্য সেনাবাহিনী, বিমান বাহিনী ও বি, এস, এফের সাহায্য নিতে হয়। এমন কি জলবন্দিদের কাছে ত্রাণ ও খাদ্য সামগ্রী পৌঁছে দেওয়া বা তাদের উদ্ধারের জন্য হেলিকপ্টার ও স্পিড-বোটের প্রয়োজন অপরিহার্য হয়ে পড়ে। আবহাওয়া দপ্তরের সঙ্গেও যোগাযোগ বজায় রাখা হয়।

আবার প্রায়ই এই রাজ্যকে নিম্নচাপের দরুন ঘূর্ণিঝড় ও সামগ্রিক জলোচ্ছ্বাসের সম্মুখীন হতে হয়। এদিকে উত্তরের পার্ব্বত্য অঞ্চলে পাহাড়ে ধ্বস নামার ফলে ও সমতলে নদীর ভাঙনের ফলেও ব্যাপক ক্ষতি সাধিত হয়।

৩। কখনও কখনও পশ্চিমবঙ্গে সময়োপযোগী বৃষ্টিপাত না হওয়ার দরুন জেলায় জেলায় জলাভাব দেখা দেয়। ফলে খরাজনিত প্রাকৃতিক বিপর্যয়েরও উদ্ভব হয় এবং তা ভয়ঙ্কর আকার ধারণ করে। বৃষ্টির অভাবে নদী-নালা, পুকুর প্রভৃতি সাধারণ জলের উৎসগুলি যেমন একদিকে শুকিয়ে যায়, অন্যদিকে ভূগর্ভস্থ জলতল স্বাভাবিকের চেয়ে অনেক নিচে নেমে যাওয়ায় বেশ কিছু নলকূপ ও কূপ অকেজো হয়ে পড়ে। তখন পানীয় জলের অভাব ভয়াবহ আকার ধারণ করে। এছাড়া, তখন পর্যন্ত জলের অভাবে রবিশস্য ও অন্যান্য ফসলের বেশ ক্ষতি হয়। এই অবস্থায় জনসমষ্টি ও গৃহপালিত গবাদি পশুদের সাহায্যের জন্য ত্রাণ দপ্তরকে ব্যাপক আকারে ব্যবস্থা গ্রহণ করতে হয়।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাকৃতিক বিপর্যয় ছাড়াও রয়েছে সারা দেশের আর্থ-সামাজিক পরিকাঠামোর অবনতি। অতি দুঃখের সঙ্গে বলতে হয়, স্বাধীনতার ৪৫ বছর পরেও সারা দেশের সঙ্গে পশ্চিমবঙ্গেরও এক বিশাল জনসমষ্টি এখনও দারিদ্র্য সীমার নিচে অবস্থান করছেন। নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দুর্মূল্য সাধারণ মানুষের কাছে এক বিরাট বোঝা ও সমস্যা হয়ে উঠেছে। বেঁচে থাকার জন্য ন্যূনতম প্রয়োজনীয় জিনিস সংগ্রহ করতেই তাদের হিমসিম খেতে হচ্ছে। সেই দুঃখকষ্ট লাঘব করতে ত্রাণ ব্যবস্থার প্রয়োজনিয়তা আবশ্যিক হয়ে দাঁড়ায়। সেই কর্তব্য পালনে পশ্চিমবঙ্গ সরকার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও যথাসাধ্য প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত সেপ্টেম্বর মাসে এই রাজ্য ভয়াবহ বন্যার কবলে পড়ে। বিশেষ করে মুর্শিদাবাদ, পশিচম দিনাজপুর, মালদা জেলায় বন্যাজনিত ক্ষয়ক্ষতি হয় সর্ব্বাধিক। জেলা থেকে প্রাপ্ত প্রতিবেদনের ভিত্তিতে দেখা যায় বন্যায় ৮১ জন প্রাণ হারান। সারা রাজ্যে ৭৬টি ব্লক, ৫১৪২টি গ্রাম, ১৬টি পৌরসভা সব মিলিয়ে ৬৭৮৭ বর্গ কি. মি. অঞ্চল বন্যায় ক্ষতিগ্রস্ত হয়।

বিভিন্ন জেলায় ২০৩৬টি অস্থায়ী ত্রাণ শিবির খোলা হয়েছিল। ১,৫১,২২১টি বাড়ি সম্পূর্ণরূপে ও ১,৭০,১৫৩টি বাড়ি আংশিকরূপে ক্ষতিগ্রস্ত হয়। বন্যাপ্লাবিত অঞ্চলে বন্যা-ত্রাণের জন্য সংশ্লিষ্ট জেলা কর্তৃপক্ষকে প্রয়োজনীয় ত্রাণ সামগ্রী বাবদ মোট এ পর্যন্ত ৭,০৭,৩৩,০০০ (সাত কোটি সাত লক্ষ তেত্রিশ হাজার) টাকা আবন্টন করা হয়েছে।

৬। যুদ্ধকালীন তৎপরতার সঙ্গে গত বন্যার মোকাবিলা করা হয়েছে। সংশ্লিষ্ট জেলায় বন্যা পরিস্থিতির খবর যাতে প্রতি মুহূর্তে পাওয়া যায়, সেজন্য প্রতিটি বন্যাক্লিষ্ট জেলার সঙ্গে মহাকরণের যোগাযোগের জন্য ত্রাণ দপ্তরে দিনরাত্রি কন্ট্রোল রুম খোলা হয়েছিল। সংশ্লিষ্ট বিভাগের কর্মচারীর যুদ্ধকালীন তৎপরতার দিবারাত্র পরিশ্রম করে দুর্গত মানুষদের সেবা করেছেন। তাছাড়া দুর্যোগ কবলিত জেলাগুলিতেও অনুরূপ কন্ট্রোল রুম খোলা হয়েছিল।

৭। নবম অর্থ কমিশনের সুপারিশক্রমে এ রাজ্যে "প্রাকৃতিক দুর্যোগজনিত ত্রাণ তহবিলি" গঠন করা হয়েছে এবং তা গত ১৯৯০-৯১ আর্থিক বৎসর থেকে কার্যকর হয়েছে। এই তহবিলে বার্ষিক মোট ধার্য ৪০ কোটি টাকার মধ্যে ৭৫ শতাংশ কেন্দ্রীয় সরকার ও অবশিষ্ট ২৫ শতাংশ রাজ্য সরকারের দেয়। বর্তমান আর্থিক বছরে এই তহবিল থেকে এ পর্যন্ত মোট

১৭,১১,৭৫,০০০ (সতের কোটি এগার লক্ষ পঁচাত্তর হাজার) টাকা। টাকার আবন্টন দেওয়া হয়েছে। যে সমস্ত দপ্তরকে আবন্টন দেওয়া হয়েছে সেগুলি হল ঃ

ক) প্রাণী সম্পদ উন্নয়ন বিকাশ দপ্তর ১৯.৫৫ লক্ষ টাকা।

খ) জনস্বাস্থ্য ও কারিগরি দপ্তর ৫০.০০ লক্ষ টাকা।

গ) পূর্ত দপ্তর ১০০.০০ লক্ষ টাকা।

ঘ) পূর্ত দপ্তর (সড়ক) ১০০.০০ লক্ষ টাকা।

ঙ) স্বাস্থ্য ও পরিবার কল্যাণ দপ্তর ৭০.০০ লক্ষ টাকা।

চ) সেচ ও জলপথ দপ্তর ৩৩৪.০০ লক্ষ টাকা।

ছ) কৃষি দপ্তর ১৫০.০০ লক্ষ টাকা।

জ) স্থানীয় স্বায়ত্ত শাসন দপ্তর ২৫.০০ লক্ষ টাকা।

ঝ) ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) দপ্তর ৮৬৩.২০ লক্ষ টাকা।

৮। গ্রামে ও শহরে যে সমস্ত মানুষ অন্ধ, খঞ্জ, অনাথ ও উপার্জ্জনাক্ষম এবং কুষ্ঠরোগগ্রস্ত তাদের জন্য সাধারণ খয়রাতি সাহায্য বাবদ এ পর্যন্ত এই আর্থিক বৎসরে ৫,১৪,৭৩,০৭৬ (পাঁচ কোটি চৌদ্দ লক্ষ তিয়াত্তর হাজার ছিয়াত্তর) টাকা ত্রাণ দপ্তর থেকে আবন্টন করা হয়েছে।

৯। দুর্ঘটনাজনিত অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্ত ব্যক্তিদের ত্রাণ দেওয়ার ব্যবস্থা এই দপ্তর থেকে করা হয়। ১৯৯১-৯২ আর্থিক বৎসরে এ পর্যন্ত ৬৫,৫৯০ টাকা জেলা কর্তৃপক্ষকে আবন্টন করা হয়েছে। এর মধ্যে দার্জিলিং জেলায় ১০,৭৩৮ টাকা, পশ্চিম দিনাজপুর জেলায় ৩২,২১৪ টাকা, বীরভূম জেলায় ১১,৯০০ টাকা ও কুচবিহার জেলায় ১০,৭৩৮ টাকা দেওয়া হয়েছে।

১০। আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর মানুযের আর্থ সামাজিক পুনর্বাসনের জন্য পরিকল্পনা ও পরিকল্পনা বহির্ভূত খাতে এ পর্যন্ত চলতি বছরে মোট ৮,১২,৯০০ (আট লক্ষ বারো হাজার নয় শত) টাকা আবন্টন করা হয়েছে। এ ছাড়া যক্ষারোগ মুক্ত দুর্বলতর শ্রেণীর মানুষদের আর্থ-সামাজিক পুনর্বাসনের জন্যও ত্রাণ শাখা থেকে এ বাবদ এ পর্যন্ত চলতি আর্থিক বছরে মোট ১,৩৯,৬০০ (এক লক্ষ ঊনচল্লিশ ছয় শত) টাকা আবণ্টন করা হয়েছে।

১১। ১৯৭৯-৮০ এবং ১৯৮৩ সালে যে বিপুল সংখ্যক শরণার্থী আসাম থেকে এ রাজ্যে এসেছিলেন তাদের ভরণপোষণের দায়িত্ব এই ত্রাণ শাখা বহন করে চলেছে। তারা জলপাইগুড়ি ও কুচবিহারে ৫টি শিবিরে বসবাস করছেন। একেবারে প্রাথমিক পর্যায়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সাহায্য পাওয়া গেলেও প্রতি বছর রাজ্য সরকারকে এ বাবদ বিপুল অর্থের ব্যয়ভার বহন করতে হচ্ছে। এ বাবদ ১৯৯১-৯২ আর্থিক বছরে এ পর্যন্ত ৪০,০৮,৩১৮ (চল্লিশ লক্ষ আট হাজার তিন শত আঠার) টাকা আবণ্টন করা হয়েছে।

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাকৃতিক বিপর্যয়জনিত ত্রাণ ব্যবস্থা ছাড়াও, মনুষ্যসৃষ্ট দাঙ্গায় ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে খয়রাতি সাহায্য, পোষাক ইত্যাদি বিশেষ ত্রাণ এই দপ্তর

থেকে দেওয়া হয়। এককালীন সাহায্য বাবদ যেমন টাকায় আবণ্টন করা হয়, তেমন পুনর্বাসনের ব্যবস্থাও আছে। চলতি আর্থিক বছরে এ পর্যন্ত এ বাবদ ৩,০৬,৫০০ (তিন লক্ষ ছয় হাজার পাঁচ শত) টাকা আবণ্টন করা হয়েছে। এরমধ্যে হাওড়া জেলায় ১,৩১,৫০০ (এক লক্ষ একত্রিশ হাজার পাঁচ শত টাকা) বর্ধমান জেলায় ১,৬২,০০০ (এক লক্ষ বাষট্টি হাজার) টাকা ও পুরুলিয়া জেলায় ১৩,০০০ (তের হাজার) টাকা আবণ্টন করা হয়েছে।

১৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক বছর ধরে এ রাজ্যে নদীর ভাঙন প্রাকৃতিক দুর্যোগের ক্ষেত্রে একটি নূতন মাত্রা যেমন যোগ করেছে তেমনি দারুণ উদ্বেগেরও সৃষ্টি করেছে। মুর্শিদাবাদ জেলার গঙ্গার ভাঙনে ইতিমধ্যেই বেশ কয়েক হাজার পরিবার গৃহহীন হয়ে পড়েছেন। হাওড়া ও মেদিনীপুর জেলায় রূপনারায়ণ নদীর ভাঙনেও বেশ কিছু মানুষ গৃহহীন হয়েছেন। এছাড়া গত সেপ্টেম্বর মাসের বন্যায় মালদা ও পশ্চিম দিনাজপুর জেলায়ও ব্যাপক ক্ষয়ক্ষতি হয়। প্রতিকূল আর্থিক পরিস্থিতি সত্ত্বেও দুর্যোগক্লিষ্ট মানুষের ত্রাণ ও পুনর্বাসন কাজে রাজ্য সরকার সতত প্রচেষ্ট আছে এবং কোজে ভবিষ্যতেও নিরবচ্ছিন্ন প্রয়াস বজায় রাখবে।

১৪। গ্রামে দুঃস্থ মানুষদের ঘরবাড়ি আগুনে পুড়ে গেলে কুটির বিমা প্রকল্পের অধীনে ন্যাশনাল ইনসিওরেন্স কোম্পানির কাছ থেকে ক্ষতিপূরণ বাবদ অর্থ পাওয়া যায় এবং তা এই দপ্তরেঁর তত্ত্বাবধানে ক্ষতিগ্রস্ত মানুষদের মধ্যে বণ্টন করা হয়।

১৫। বেহালায় ভেজাল রেপসিড তেল জনিত অসুস্থতায় যে সমস্ত ব্যক্তি বা তাদের পরিবার কর্মক্ষমতা হারিয়েছেন, তাদের খয়রাতি সাহায্য ত্রাণ দপ্তর এখনও দিয়ে যাচ্ছে। এ বাবদ এই আর্থিক বৎসরে এ পর্যন্ত ৬,৩৭,৭৫৫ (ছয় লক্ষ সাঁইত্রিশ হাজার সাত শত পঞ্চান্ন) টাকা আবণ্টন করা হয়েছে।

১৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানুষের বাঁচার মৌলিক অধিকার এ রাজ্যের বামফ্রন্ট সরকার সর্বতোভাবে স্বীকার করে। তাই অনাহারজনিত মৃত্যুর অভিশাপ এড়াতে ১৯৯১-৯২ আর্থিক বছরে ২,০০,০০০ (দুই লক্ষ) টাকা আবণ্টন করা হয়েছে।

১৭। ত্রাণ শাখার বাজেট মূলত পরিকল্পনা বহির্ভূত খাতেই ধরা হয়। তবে গত আর্থিক বছরে পরিকল্পনা খাতেও নিম্নলিখিত চারটি প্রকল্প ছিল।

ক) রিলিফ কমপ্লেক্স নির্মাণ,

খ) ঘূর্ণিঝড় ও বন্যাপ্রবণ এলাকায় ত্রাণ-ভাণ্ডার নির্মাণ,

গ) বন্যা ও ঘূর্ণিপ্রবণ এলাকায় বন্যাশ্রয় নির্মাণ,

ঘ) আর্থ-সামাজিক কারণে, বিপর্যস্ত দুঃস্থ পরিবারের পুনর্বাসন নিমিত্ত এককালীন আর্থিক অনুদান প্রদান।

এই আর্থিক বছরে ঐ প্রকল্পগুলি ছাড়াও একটি নূতন প্রকল্প—

ঙ) "প্রাকৃতিক দুর্যোগ সতর্কীকরণ ব্যবস্থা (ডি. ডব্লিউ. এস.)" গ্রহণ করার প্রস্তাব করা হয়েছে। উপরিউক্ত পাঁচটি প্রকল্প রূপায়ণের জন্য চলতি

আর্থিক বছরের মতো আগামী অর্থাৎ ১৯৯২-৯৩ আর্থিক বছরেও ১১ লক্ষ টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

১৮। বামফ্রন্ট সরকারের সীমিত আর্থিক সামর্থ্যের কথা মনে রেখে ও মানবিক কারণে ত্রাণ শাখা তার দপ্তরের সমস্ত প্রকল্প যাতে যথাযথ রূপায়িত হয়, তারজন্য সর্বতোভাবে চেষ্টা চালিয়ে যেতে বদ্ধপরিকর এবং একাজে যে ব্যয় মঞ্জুরির দাবি মাননীয় সদস্যগণের কাছে রাখছি, তা ১৯৯২-৯৩ সালে বিভিন্ন ধরনের ত্রাণ কার্যের জন্য ব্যয়িত হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৯৯১-৯২ আর্থিক বছরে এ রাজ্যে ত্রাণের কাজে সভার সমস্ত মাননীয় সদস্যদের কাছ থেকে আমি যে অকুণ্ঠ সাহায্য ও অকৃপণ সহযোগিতা পেয়েছি, সেই একই সাহায্য ও সহযোগিতার আশা রেখে ১৯৯২-৯৩ সালে ৪৪ নং অনুদানের অন্তর্গত "২২৪৫ নং প্রাকৃতিক বিপর্যয় জনিত ত্রাণ" খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাবের জন্য আমি সবিশেষ অনুরোধ করছি।

**দাবী নং-৪৭, ৪৮ এবং ৫৫**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৭ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০১—শস্য উৎপাদন", "৪৪০১—শস্য উৎপাদনের জন্য মূলধনগত ব্যয় (সরকার পরিচালিত সংস্থাসমূহ বাদে), এবং "৬৪০১—শস্য উৎপাদনের জন্য ঋণ (সরকার পরিচালিত সংস্থা সমূহ বাদে)" বাবদ ১২২,৬৫,৩৯,০০০ (একশত বাইশ কোটি পঁয়ষটি লক্ষ ঊনচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়-বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৩০,৬৬,৪০,০০০ (ত্রিশ কোটি ছেষট্টি লক্ষ চল্লিশ হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৪৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০২—ভূমি ও জল সংরক্ষণ" এবং "৪৪০২—ভূমি ও জল সংরক্ষণের জন্য মূলধনগত ব্যয়" বাবদ ১১,৯৯,২৯,০০০ (এগার কোটি নিরানব্বই লক্ষ উনত্রিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়-বরাদ্দ বাবদ প্রস্তাবিত ২,৯৯,৯০,০০০ (দুই কোটি নিরানব্বই লক্ষ নব্বই হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫৫ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪১৫—কৃষি গবেষণা ও শিক্ষা" এবং "৪৪১৫—কৃষি গবেষণা ও শিক্ষার জন্য মূলধনগত ব্যয় (সরকারি সংস্থাসমূহ বাদে)" বাবদ ২১,৪৫,৭৯,০০০ (একুশ কোটি পঁয়তাল্লিশ লক্ষ উনআশি হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়-বরাদ্দ বাবদ প্রস্তাবিত ৫,৩৭,৫০,০০০ (পাঁচ কোটি সাঁইত্রিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**২। আবহাওয়ার গতিপ্রকৃতি ঃ**

পশ্চিমবঙ্গের কৃষিতে এখনও বৃষ্টি নির্ভর কৃষির চারিত্রিক বৈশিষ্ট্যসমূহ বর্তমান। প্রাক্ মৌসুমী ও মৌসুমী বৃষ্টিপাতের সময়োচিত পরিমাণ ও ব্যাপ্তির সঙ্গে সূর্যকরোজ্জ্বল মোট দিনের সংখ্যা খরিফ উৎপাদনের সাফল্যকে বিশেষভাবে প্রভাবিত করে।

সাধারণত যে সময় থেকে দক্ষিণ-পশ্চিম মৌসুমী বৃষ্টিপাত শুরু হয় তার দু'দিন আগে ১৯৯১-৯২ সালে বর্ষা আসে, আর সাধারণ যে সময় বর্ষার সমাপ্তি হয় তার এক সপ্তাহ পরে অর্থাৎ ১৫ই অক্টোবরের মধ্যে বর্ষা বিদায় নেয়। যদিও ঐ বছর বর্ষার সুষমব্যাপ্তি ছিল মরশুম জুড়ে তবুও জুলাই, আগস্ট ও সেপ্টেম্বর মাসগুলিতে রাজ্যের কোনও কোনও অংশে পরিলক্ষিত হয় বর্ষার খামখেয়ালিপনা।

গাঙ্গেয় পশ্চিমবঙ্গের কোনও কোনও অংশে উল্লেখযোগ্যভাবে স্বল্প পরিমাণ বৃষ্টিপাত হওয়ায় আমন ধান রোয়ার কাজ হয় বিলম্বিত। সেপ্টেম্বর মাসের প্রথমপক্ষে উত্তরবঙ্গ জেলাগুলির বিস্তৃত অঞ্চলে অত্যাধিক বর্ষণ হওয়ায় ঐ সব এলাকা বন্যা কবলিত হয়ে পড়ে এবং প্রচণ্ডভাবে আমন ধানের ক্ষতি হয়।

মৌসুমী বর্ষার অক্টোবর মাস পর্যন্ত স্থায়িত্বের ফলে রাজ্যের কিয়দংশে বিশেষ ক'রে গাঙ্গেয় জেলাগুলিতে রবিফসল চাষের কাজ হয় বিলম্বিত।

রবি ফসলের শুরু ছিল ভাল। কিন্তু ডিসেম্বরের শেষ সপ্তাহে অনিয়মিত অত্যাধিক বৃষ্টিপাত, নিম্নতাপমাত্রা, মেঘাচ্ছন্ন ও কুয়াশাপূর্ণ আবহাওয়া আমন ধান কাটার কাজ বিঘ্নিত করে এবং সরিষা ও আলু ফসলের ক্ষতি করে।

**৩। খাদ্যশস্য উৎপাদন পরিস্থিতি ঃ**

সাধারণভাবে বলতে গেলে পশ্চিমবঙ্গের কৃষি এখনও বৃষ্টি নির্ভর। যেহেতু প্রাকৃতিক দুর্যোগে যেমন খরা, বন্যায় আর অনিয়মিত বৃষ্টিপাতের খামখেয়ালিপনায় প্রধান মরশুম হিসাবে চিহ্নিত খরিফ খন্দ হয় প্রায়শই জর্জরিত সে কারণে সামগ্রিক কৃষি উৎপাদনে দেখা দেয় অনিশ্চয়তা এবং যার ফলে খাদ্য উৎপাদন-স্থিতিশীলতা হয় প্রায়শই বিঘ্নিত। অবশ্য রাজ্য সরকার কর্তৃক গৃহীত কয়েকটি প্রকল্প রূপায়ণের ফলস্বরূপ মোট খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে অল্পবিস্তর স্থিতিশীলতা ইদানিংকালে অর্জন করা সম্ভব হয়েছে।

৩.১। ১৯৯১-৯২ সালে কি পরিমাণ খাদ্যশস্য উৎপাদন হতে পারে সে সম্বন্ধে এখনই ধারণা করা একটু তড়িঘড়ি ব্যাপার হয়ে যাবে। তবে আশা করা হচ্ছে, চলতি বছরে খাদ্যোৎপাদন অন্য বছরের তুলনায় বেশি হবে। আর এটা সম্ভব হতে চলেছে চলতি বছরে আমন ধানের উৎপাদন বৃদ্ধির ফলে।

**৪। কৃষি উন্নয়ন নীতি—এক প্রয়োজন ভিত্তিক উদ্যোগ ঃ**

পশ্চিমবঙ্গে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকের সংখ্যা রাজ্যের সমগ্র কৃষকগোষ্ঠীর শতকরা ৯০ ভাগ হওয়ায় এবং ১৯৮৫-৮৬ কৃষি সুমারি অনুসারে শতকরা ৬৫ ভাগ কৃষিযোগ্য জমি

তাদের এক্তিয়ারে থাকায় সরকারি অনুদানের মাধ্যমে কৃষি উপকরণ সরবরাহ ব্যবস্থা ঐ গোষ্ঠীকে লক্ষ্য ক'রে গড়ে তোলা হয়। এই নীতির প্রধান কয়েকটি বৈশিষ্ট্য যা যুক্তফ্রন্ট সরকার পালন করে থাকেন তা হল ঃ

(ক) পঞ্চায়েতের মাধ্যমে অভীষ্ট গোষ্ঠী চিহ্নিত করণ।

(খ) অভীষ্ট গোষ্ঠীর জন্য বিভিন্ন কৃষি জলবায়ুভিত্তিক উৎপাদনমুখি উপযোগী প্রযুক্তির সুপারিশ করণ।

(গ) ফসলের অধিক ফলনসীল জাতের উদ্ভাবন—যা স্বল্প পরিমাণ উপকরণ প্রয়োগে ও উচ্চমানের ব্যবস্থাপনায় সাড়া দেয়।

(ঘ) কোনও পরিমাণে উচ্চমানের শংসিত বীজ বিনামূল্যে অথবা ভরতুকিতে সরবরাহের মাধ্যমে উচ্চফলনশীল এলাকার সম্প্রসারণ।

(চ) উন্নতমানের পরিচালন ব্যবস্থার প্রচলন এবং রাসায়নিক সারের ব্যবহারিক প্রয়োগের কার্যকারিতা বৃদ্ধি করণ।

(ছ) মৃত্তিকার গঠন উন্নত করণ এবং দীর্ঘকালের জন্য উৎপাদনশীলতার মান বজায় রাখতে বৈজ্ঞানিক পদ্ধতিতে মৃত্তিকা ও জলসংরক্ষণের প্রচলন।

**৫। কৃষি গবেষণা, শিক্ষা, প্রশিক্ষণ এবং সম্প্রসারণ ঃ**

**৫.১। কৃষি গবেষণা ঃ**

কৃষি বিভাগের অধীন চুঁচুড়া, বহরমপুর, বেথুয়াডহরি, বর্ধমান এবং কৃষ্ণনগরে ৫টি শস্য ভিত্তিক গবেষণা কেন্দ্রের মাধ্যমে বহুমুখি গবেষণার কাজ পরিচালিত হয়। এছাড়া রানাঘাটে উন্নত সেচ পরিচালনার ব্যবস্থাপনা এবং বাঁকুড়ায় খরা অধ্যুষিত এলাকার জন্য উপযুক্ত ফসলচক্র সম্বন্ধীয় অনুসন্ধান ব্যবস্থা রয়েছে।

উক্ত গবেষণা কেন্দ্রগুলির গবেষণা লব্ধ সিদ্ধান্তসমূহ পুনরায় পরীক্ষা-নিরীক্ষা করা হয় ছ'টি জলবায়ুভিত্তিক অঞ্চলের প্রত্যেকটিতে একটি ক'রে প্রতিষ্ঠিত গবেষণা কেন্দ্রের মাধ্যমে। ঐ ছ'টির মধ্যে তিনটি গবেষণা কেন্দ্র ইতিমধ্যে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে হস্তান্তর করা হয়েছে, বাকি তিনটি খুব শীঘ্র হস্তান্তর করা হবে। রাজ্যের বিভিন্ন স্থানে অবস্থিত মহকুমা ভিত্তিক ৪৯টি উপযোগী কৃষিখামার পূর্বোক্ত গবেষণা কেন্দ্রগুলির গবেষণার কাজ পরিচালনায় মূল্যবান সহায়তা করে থাকে।

নতুন নতুন জাত উদ্ভাবন, কৃষি রসায়ন, কৃষি কীটবিদ্যা ও ছত্রাকবিদ্যা সংক্রান্ত কেন্দ্রগুলি প্রয়োগমুখি গবেষণার কাজে প্রভূত সাহায্য করে থাকে।

ছোলার 'অনুরাধা' এবং মুসুরের 'বঙ্গজ' এই জাত দু'টি ১৯৯১ সালে সর্বভারতীয় ডাল শস্য কর্মশালা নির্বাচিত করেছে এবং পূর্বভারতের জন্য প্রয়োজনীয় ছাড়পত্র রাজ্য সরকারের তরফ থেকে দেওয়া হবে। গমের 'বি ডব্লু ১০০৮' এ রাজ্যের উপযোগী বলে চিহ্নিত হয়েছে এবং সুপারিশের অপেক্ষায় রয়েছে।

**৫.২। কৃষি শিক্ষা ঃ**

বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় কৃষি বিজ্ঞান শিক্ষার প্রসারে নিয়োজিত থেকে কৃষি শিক্ষা ও গবেষণার ক্ষেত্রে উল্লেখযোগ্য উন্নতি সাধন করেছে এবং দক্ষ সম্প্রসারণ পরিষেবার মাধ্যমে কৃষিগবেষণা লব্ধ জ্ঞান কৃষকের কাছে পৌঁছে দেওয়ার ক্ষেত্রেও উল্লেখযোগ্য ভূমিকা পালন করে চলেছে।

**৫.৩। কৃষি প্রশিক্ষণ ঃ**

কৃষি বিভাগের বিভিন্নস্তরের কৃষি প্রযুক্তিবিদদের বিভিন্ন ফসল সংক্রান্ত বিষয়ে প্রশিক্ষণ দেওয়ার উদ্দেশ্যে বহু প্রশিক্ষণ কার্যসূচি চলতি বছরে গ্রহণ করা হয়। এজন্য কৃষি প্রশিক্ষণ কেন্দ্রগুলির প্রাকৃতিক ও মানবশক্তির সুযোগ ব্যবহার করা হয়। অদূর ভবিষ্যতে উত্তরবঙ্গ তরাই অঞ্চলে মহিলা কৃষি প্রযুক্তি সহায়ক নিয়োগ করার উদ্দেশ্যে এই প্রথম ৬ মাসের প্রাক্‌নিয়োগ মহিলা প্রশিক্ষণ শিবির নরেন্দ্রপুর কৃষি প্রশিক্ষণ কেন্দ্রে চালু করা হয়। পাম্প মেশিন মেরামতি ও রক্ষণাবেক্ষণের জন্য "কৃষক সন্তান প্রশিক্ষণ" শিবিরের কাজ যথারীতি করা হয়েছে। রাজ্যের বাইরে বিভিন্ন প্রতিষ্ঠানে স্বল্পকালীন উচ্চতর প্রশিক্ষণের জন্য কৃষি অধিকারিকদের পাঠানো হয়েছে।

**৫.৪। কৃষি সম্প্রসারণ ঃ**

কৃষি সম্প্রসারণ এ উন্নয়ন কর্মী বিশেষ করে কৃষি প্রযুক্তি সহায়কের মাধ্যমে কৃষকের ক্ষেত্রে নিয়মিত আধুনিক কৃষি প্রযুক্তি প্রসারের কাজ করা হয়ে থাকে। রেঞ্জ পর্যায়ে দু'দিনের কর্মশালায় বিশ্ববিদ্যালয় ও কৃষি বিভাগের বিজ্ঞানীগণ বিষয়বস্তু-বিশেষজ্ঞদের প্রশিক্ষণ দিয়ে থাকেন। এর দ্বারা গবেষণা ও সম্প্রসারণ কার্যসূচির মধ্যে এক নিবিড় সংযোগ স্থাপন করা সম্ভব হয়েছে। বিষয়বস্তু বিশেষজ্ঞ নিজ নিজ এলাকার কৃষি প্রযুক্তি সহায়কদের নিয়ে .. আলোচনা শিবির পরিচালনা করে থাকেন, যার ফলে অত্যাধুনিক প্রযুক্তিগত বিষয়সমূহ অতি সহজে কৃষি প্রযুক্তি সহায়কেরা জানতে পারেন এবং কৃষকদের কাছে দ্রুত পৌঁছে দিতে সক্ষম হন।

**৬। মৃত্তিকা ও জল সংরক্ষণ এবং এলাকাভিত্তিক উন্নয়ন ঃ**

**৬.১। মৃত্তিকা ও জল সংরক্ষণ ঃ**

প্রায় ৬.২৭ লক্ষ হেক্টর জমি অর্থাৎ চাষযোগ্য জমির ৭ শতাংশে মৃত্তিকা মানের ক্রমাবনয়ন ও ক্ষয়ক্ষতিজনিত সমস্যা রয়েছে। মৃত্তিকা ও জল সংরক্ষণের লক্ষ্য হল জমির মান অবনয়ন থেকে রক্ষা কার এবং ঐসব জমিগুলিকে কার্যকর ব্যবহারিক পর্যায়ে নিয়ে আসা যাতে করে ফসল উৎপাদন সম্ভব হয়। খরাপীড়িত এবং বৃষ্টি নির্ভর লোকায় জল সংরক্ষণের সাথে মৃত্তিকা সংরক্ষণের কার্যক্রমের উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। এজন্য প্রথমে ভূমি জরিপের কাজ করা হয় এবং পরে ক্ষুদ্র ক্ষুদ্র জলবিভাজিকা অনুসারে এই সব প্রকল্প রূপায়ণ করা হয়ে থাকে।

**৬.২। এলাকাভিত্তিক উন্নয়ন ঃ**

বর্ধমান, মেদিনীপুর এবং পুরুলিয়া জেলার উপজাতি অধ্যুষিত অনুন্নত এলাকাগুলি এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে এবং বিভিন্ন উন্নয়নমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। যেমন জমির মান উন্নত করার জন্য ক্ষুদ্র সেচ ব্যবস্থা, নলকূপ খনন, কুয়ো নির্মাণ, বেসিক স্ল্যাগ প্রয়োগের মাধ্যমে মাটি সংশোধন ব্যবস্থা, বহুফসলি প্রদর্শনী ক্ষেত্র স্থাপন এবং বাঁধ/ক্রসবাঁধ/জোড়বাঁধ নির্মাণের জন্য তফসিলি জাতি ও উপজাতি কৃষককে অনুদান ও ঋণ প্রদান ইত্যাদি। এই প্রকল্পের কাজ ১৯৯২-৯৩ সালেও চলতে থাকবে।

**৬.৩। খরা প্রবণ এলাকার উন্নয়ন ঃ**

পরিমণ্ডলের ভারসাম্য রক্ষার্থে এবং জমি, জল, প্রাণী ও মানবসম্পদের যথাযথ ব্যবহারের উন্নতিকল্পে খরাপ্রবণ এলাকা পুরুলিয়া জেলার ২০টি ব্লকে এবং বাঁকুড়া ও মেদিনীপুর জেলার প্রত্যেকটিতে ৭টি করে ব্লকে 'খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প'-এর কাজ চলছে। ১৯৯১-৯২ সালে বাজেট অন্তর্ভুক্ত ৫৭৫.০০ লক্ষ টাকা আছে যার শতকরা ৫০ শতাংশ রাজ্য সরকারের এবং বাকি ৫০ শতাংশ কেন্দ্রীয় সরকারের অংশ।

**৬.৪। শুখা এলাকা চাষের পরিকল্পনা ঃ**

বৃষ্টি নির্ভর শুখা এলাকাযুক্ত রাজ্যের পাঁচটি জেলা—পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম, মেদিনীপুর (পশ্চিম) এবং বর্ধমানের কিয়দংশে যেখানে অনিশ্চিত ও স্বল্প পরিমাণ বৃষ্টিপাত হয়ে থাকে, যেখানে মাটি হল অম্ল এবং যেখানে মাটিতে উদ্ভিদ খাদ্যের পরিমাণ খুবই অল্প সেখানে এই প্রকল্প চালু রয়েছে। গ্রহণযোগ্য মাটির অবিশিষ্ট রস অথবা গড়িয়ে আসা বৃষ্টি জলের সংরক্ষণের মাধ্যমে স্বল্পকালীন ও খরা সহনশীল ফসলের প্রদর্শনী ক্ষেত্র স্থাপন হল এই প্রকল্পের প্রধান উপাদান।

**৬.৫। জাতীয় জলবিভাজিকা প্রকল্প—বৃষ্টিনির্ভর এলাকার জন্য ঃ**

১৫টি কৃষি জেলার বৃষ্টিনির্ভর ১৬৯টি ব্লকে যেখানে ৩০ শতাংশেরও কম এলাকা সেচপ্রাপ্ত সেখানে 'জাতীয় জলবিভাজিকা প্রকল্প' রূপায়ণের জন্য প্রস্তাব রাখা হচ্ছে। এর জন্য ব্যয় বাবদ শতকরা ৭৫ ভাগ ভারত সরকারের সাহায্য এবং শতকরা ২৫ ভাগ রাজ্য সরকারকে দেয় ঋণের মাধ্যমে এই প্রকল্পের কাজ সম্পন্ন হবে।

ছ'টি কৃষি জলবায়ুভিত্তিক অঞ্চলের মধ্যে তিনটিতে ভারত সরকার ইতিমধ্যে তিনটি আদর্শ প্রকল্প রূপায়ণের জন্য কারিগরি অনুমোদন দিয়েছেন। প্রকল্পগুলি বহু শৃঙ্খলাযুক্ত হওয়ায় জেলা পরিষদের মাধ্যমে রূপায়িত হবে। আশা করা হচ্ছে ১৯৯২-৯৩ সালে এই প্রকল্পের কাজ আরম্ভ হবে।

**৬.৬। উত্তরবঙ্গ তারাই উন্নয়ন পরিকল্পনা ঃ**

প্রকল্পের দ্বিতীয় পর্যায়ের কার্যসূচি যা ১-৭-৮৮-তে আরম্ভ হয়েছে তা চলবে ৩০-৬-৯৩ পর্যন্ত। প্রকল্পটির রূপায়ণের কাজ চলছে কোচবিহার, জলপাইগুড়ি এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমায়। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক বিশেষ করে তফসিলি সম্প্রদায়ের জন্য উপার্জন

পন্থার প্রসার ও সুষম বিকাশ এই পরিকল্পনার মূল লক্ষ্য। এই প্রকল্পের প্রধান উপাদানগুলি হ'ল হস্তচালিত নলকূপের মতো ক্ষুদ্র সেচের প্রসার, নদী থেকে সেচের জল উত্তোলন, গভীর ও অগভীর নলকূপ স্থান, মৃত্তিকা সংরক্ষণের ব্যবস্থার সম্প্রসারণ, উৎপাদিত পণ্যের বাজার সৃষ্টি এবং কৃষকদের প্রশিক্ষণ ব্যবস্থা প্রভৃতি।

**৭। কৃষি উপকরণ সরবরাহ ঃ**

**৭.১। বীজ ঃ**

বিগত বছরগুলির মতো এবারও পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম উন্নতমানের বীজ উৎপাদন ও সরবরাহের ক্ষেত্রে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। রাজ্য বীজ নিগম তার বীজ পরিবর্ধন কর্মসূচির মাধ্যমে সরকারি কৃষি খামারে ও কৃষকের জমিতে উন্নতমানের বীজ উৎপাদন করে থাকে। ক্ষেত্র বিশেষে রাইরের রজ্য থেকেও উন্নতমানের বীজ আমদানি করে থাকে। ১৯৯১-৯২ সালে রাজ্য বীজ নিগম প্রায় ১ লক্ষ ২০ হাজার কুইন্টাল উন্নতমানের বীজ কৃষকদের সরবরাহ করেছে। এছাড়া আছে পশ্চিমবঙ্গ কৃষি শিল্প নিগম ও বেনফেডের মতো সরকার গৃহীত সংস্থাসমূহ ও বিভিন্ন বাণিজ্যিক প্রতিষ্ঠান যারা কৃষকদের মধ্যে উচ্চফলনশীল ও উন্নতজাতের বীজ সরববারে ক্ষেত্রে বিশিষ্ট ভূমিকা গ্রহণ করে থাকে। এছাড়া ২৮,৫০০ কুইন্টাল বীজ এবং ৪৯,১৯০ সংখ্যক গাছ লাগানোর উপকরণ হিসাবে কলম, তেউড় ইত্যাদি সরকারি খামারে উৎপাদন করে ১৯৯১-৯২ সালে সরবরাহ করা হয়।

মিনিকিটের মাধ্যমে উন্নত জাতের ও মানের বীজ সরবরাহ, ক্ষেত থেকে স্বল্পফলনক্ষম জাতগুলির অপসারণে সাহায্য করে। ১৯৯১-৯২ সালে যে সব মিনিকিট দেওয়া হয় তার তালিকা ঃ—

| ফসল | মিনিকিট-এর সংখ্যা |
|---|---|
| ধান | ২৮,৯৫৮ |
| গম | ৫০,০০০ |
| ডালশস্য | ১,৩০,৮০০ |
| তৈলবীজ | ১,৯০,০০০ |
| সবজি | ১,৪৪,৯০০ |

সরকারি ভরতুকিতে ৫০২ কুইন্টাল ধান বীজ, ২৫৮ কুইন্টাল গম বীজ কৃষকদের সরবরাহ করা হয়। ২,৩০০ কুইন্টাল ধান ও কলাই বীজ রাজ্য বীজ নিগমের বীজ ব্যাঙ্কের মজুত রাখা হয় এবং বন্যাকবলিত এলাকায় বিতরণ করা হয়। ১৯৬৬ সালের বীজ আইন মোতাবেক বীজ শংসাকরণ কার্যবিধি মাধ্যমে রাজ্য বীজ শংসাকরণ সংস্থা বীজের গুণমান নিশ্চিত করার জন্য যথেষ্ট সহায়তা করছেন। বীজের শংসাকরণের কাজ ১৯৯২-৯৩ সালেও চলবে।

**৭.২। রাসায়নিক সার ঃ**

বিগত কয়েক বছর ধরে রাসায়নিক সারের ব্যবহারিক প্রয়োগমাত্রা উর্দ্ধমুখি পরিলক্ষিত হচ্ছে। ১৯৯০-৯১ সালে উদ্ভিদখাদ্য হিসাব ৭.৫৩ লক্ষ মেট্রিক টন রাসায়নিক সার ব্যবহৃত হয়। নাইট্রোজেন, ফসফরাস ও পটাশের অনুপাতিক প্রয়োগ হয় ৩.১ ঃ ১.৫ ঃ ১। ১৯৯১-৯২ সালেও রাসায়নিক সার প্রয়োগের প্রবণতা অনুকূল ছিল।

অধিকাংশ মাটিতে কি পরিমাণ অনুখাদ্য রয়েছে তা জানার জন্য ১৭টি জেলার প্রত্যেকটিতে ৪টি করে ব্লকে মাটির গ্রহণযোগ্য অনুখাদ্যের পরিমাণের তথ্যানুসন্ধানের কাজ ১৯৯১-৯২ সালে চালু হয়েছে।

**৭.৩। মৃত্তিকা পরিশোধক ঃ**

উত্তরবঙ্গের জেলাগুলিতে এবং রাজ্যের পশ্চিমাঞ্চলের অম্ল মাটিতে সারের কার্যকারিতা বৃদ্ধি করার জন্য ডলোমাইট প্রভৃতি মৃত্তিকা-পরিশোধক বিতরণ করার কার্যসূচি গ্রহণ করা হয়েছে। ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর কৃষকদের স্বল্পমূল্যে মৃত্তিকা-পরিশোধক সরবরাহ করা হচ্ছে।

**৭.৪। জৈব সার ঃ**

ব্যবহারকৃত রাসায়নিক সারের উৎকর্ষ বৃদ্ধি করতে, মাটির গুণমান এবং উর্বরতা বজায় রাখতে জৈব সার খুবই গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। গোবর ও কৃষিকার্যের বর্জ্য পদার্থ থেকে গুণমানসম্পন্ন জৈব সার তৈরি করতে কৃষকদের উৎসাহিত করার জন্য পাকা সারগর্ত নির্মাণকল্পে ভরতুকি দেওয়া হয়।

**৭.৫। জীবসার ঃ**

জলসিক্ত জমিতে ধান চাষে নীল-সবুজ-শ্যাওলা কম খরচায় নাইট্রোজেন সরবরাহের একটি কার্যকর উৎস। এর মাধ্যমে প্রতি চাষে হেক্টর প্রতি ২০২৫ কেজি নাইট্রোজেন সরবরাহ সম্ভব এবং তার ফলে ৩০ শতাংশ নাইট্রোজেন সার বাবদ ব্যয় বাঁচানো সম্ভব। এই কার্যসূচির মাধ্যমে কৃষকদের নীল-সবুজ-শ্যাওলা উৎপাদন এবং ধানের জমিতে তা প্রয়োগের প্রশিক্ষণ দেওয়া হয়।

**৭.৬। কৃষি যন্ত্রপাতি ও সরঞ্জাম ঃ**

আমাদের রাজ্যের পক্ষে উপযোগী উন্নত কৃষি যন্ত্রপাতি ও সরঞ্জাম ভরতুকিতে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের দেওয়া হয়। অনুমোদিত উন্নত যন্ত্রপাতির মধ্যে রয়েছে মোল্ড বোর্ড লাঙ্গল, বীজবপন যন্ত্র, ধান নিড়ানো যন্ত্র, ধান ঝাড়াই যন্ত্র, চক্রবিদা, স্প্রে যন্ত্র, গুঁড়া ওষুধ ছিটানো যন্ত্র, বাদাম-খোসা ছাড়ানোর যন্ত্র, কাস্তে ইত্যাদি। এছাড়া বিভিন্ন প্রকল্পের মাধ্যমে ভরতুকিতে উন্নত কৃষি যন্ত্রপাতি ও সরঞ্জাম সরবরাহ করা হয়ে থাকে। ১৯৯২-৯৩ সালেও এইসব প্রকল্প কার্যকর থাকবে।

**৭.৭। রোগ-পোকার ওষুধ ঃ**

রোগ-পোকা দমনের জন্য সুসংহত ব্যবস্থা গ্রহণ সম্পর্কে কৃষকদের প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। বিভিন্ন ফসলে ওষুধ প্রয়োগ বিধি প্রণয়ন ও সুপারিশ করার সময় পরিবেশ রক্ষার

কথাও চিন্তা করা হয়ে থাকে। ১৯৯১-৯২ সালে লক্ষ্যমাত্রা হল ৬০ লক্ষ হেক্টর জমিতে প্রয়োগ কার জন্য টেকনিক্যাল গ্রেড হিসাবে ৫২০০ মেঃ টঃ ওষুধ ব্যবহার করা। আশা করা হচ্ছে ৪,৫০০ মেঃ টঃ-এর তো ওষুধ যা লক্ষ্যমাত্রা থেকে বহু কম এবং যা কেবলমাত্র ৫২ লক্ষ হেক্টর জমির উপযোগী তা ব্যবহৃত হবে। রোগ-পোকার আক্রমণ যাতে ফসল উৎপাদনের পরিমাণ হ্রাস না করতে পারে সেদিকে যথাযথ লক্ষ্য রেখে এ ধরনের স্বল্প পরিমাণ ওষুধের ব্যবহার এক ধরনের বিশেষ সাফল্য।

**৭.৮। কৃষি ঋণ ঃ**

ঋণ পেতে কৃষকদের সমবায়, বাণিজ্যিক ও গ্রামীণ ব্যাঙ্ক থেকে ঋণ যাতে পায় তার জন্য কৃষি বিভাগ, গ্রামাঞ্চলের কৃষি আধিকারিকদের মাধ্যমে কৃষকদের দরখাস্ত সংগ্রহ ও বিবেচিত হওয়ার ক্ষেত্রে সাহায্য করছে। এ সম্পর্কে রাজ্যস্তরের ব্যাঙ্কার্স কমিটি ও কৃষি বিভাগ থেকে যৌথ নির্দেশাবলি প্রচার করা হয়েছে।

**৭.৯। কৃষক পরিষেবা ঃ**

১৯৯১-৯২ সালে প্রায় ২৬,০০০ মাটির নমুনা কৃষকের ক্ষেত থেকে সংগ্রহ করে বিভিন্ন মাটি পরীক্ষাগারে পরীক্ষা করে এবং পরীক্ষার ফল অনুসারে প্রধান প্রধান ফসলের রাসায়নিক সারের মাত্রা নির্ধারণ করে কৃষকদের জানানো হয়েছে। প্রায় ৭,৫০০ সংখ্যক বীজের নমুনা বীজের গুণমান নির্ধারণ করার জন্য রাজ্যের তিনটি বীজ পরীক্ষাগারে পরীক্ষা করা হয়। ১৯৯১-৯২ সালে ২৫,৭০০ কুইন্টাল ফাউণ্ডেশন এবং ২,০২,৯০০ কুইন্টাল সার্টিফায়েড বীজের শংসাকরণ করা হয়।

প্রায় ১১০০ সংখ্যক সারের নমুনা আইন মোতাবেক সার ব্যবসায়দের মজুত থেকে সংগ্রহ করে রাজ্যের তিনটি সার পরীক্ষাগারে পরীক্ষা করা হয়।

প্রায় ৩০০ সংখ্যক কীটঘ্ন ওষুধের নমুনা সংগ্রহ করে মেদিনীপুরে অবস্থিত পরীক্ষাগারে পরীক্ষা করা হয়। এর উদ্দেশ্য হল ব্যবসায়িদের মাধ্যমে গুণমানসম্পন্ন ঔষধের সরবরাহ নিশ্চিত করা।

**৮। ফসল উৎপাদন**

**৮.১। চাল ঃ**

রাজ্যে যে ২০ টি প্রধান ফসলচাষ করা হয় তার মধ্যে ধান ৭৭ শতাংশ এলাকা অধিকার করে আছে। ধানের চাষ তিনটি ভিন্ন মরশুমে করা হয় যার মধ্যে খরিফ মরুশুমের আমন চাষ সর্বাধিক এলাকায় হয়ে থাকে। বর্তমানে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের জমিতে উন্নত কৃষি প্রযুক্তি প্রয়োগ মাধ্যমে খরিফ মরশুমে ফলন হার বৃদ্ধি করে চাল উৎপাদনের ক্ষেত্রে একটা উল্লেখযোগ্য পরিবর্তন আনা সম্ভব হয়েছে।

১৯৯০-৯১ সালে রাজ্যের ২০৮টি ব্লকে সুসংহত চল উৎপাদন প্রকল্প (আই-পি-আর-ডি) চালু করা হয়। ১৯৯১-৯২ সালে ২৭০টি ব্লককে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয় এবং এর জন্য আনুমানিক ব্যয় ধার্য হয় ১০৮০ লক্ষ টাকা যার মধ্যে কেন্দ্রীয় ও রাজ্য সরকারের

অংশ হল যথাক্রমে ৭৫ ও ২৫ শতাংশ। ভরতুকিতে উন্নত বীজ, অনুখাদ্য হিসাবে দস্তা, কৃষি যন্ত্রপাতি, কীটঘ্ন ওষুধ ও তা ছিটানোর যন্ত্রপাতি ইত্যাদি সরবরাহ এবং কৃষকের জমিতে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন হল এই প্রকল্পের মূল উপাদান। আজ পর্যন্ত ৩০,০০০ কুইন্টাল উন্নতমানের ধানবীজ, ৪৭,৮০০ অনুখাদ্যের প্যাকেট, ১৬,৫০০ সংখ্যক কৃষি যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছে। তাছাড়া ৩,৭৫০ হেক্টর জমিতে ভরতুকি সহ ওষুধ প্রয়োগ এবং ৬,৭৫০ সংখ্যক কৃষকের জমিতে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়।

চলতি বছরের খরিফ মরশুমে আবহাওয়া ছিল সাধারণত অনুকূল। বৃষ্টিপাত হয় মরশুমের অধিকাংশ সময়। কিন্তু বন্যা দেখা দেয় মালদা ও পশ্চিম দিনাজপুরে এবং নদীয়া, মুর্শিদাবাদ ও হুগলি জেলার কোনও কোনও অংশে। যদিও বন্যার ফলে ধানে বিশেষ করে আমন ধানে বন্যাজনিত ক্ষতি পরিলক্ষিত হয়, তবুও উপযুক্ত পরিমাণ বৃষ্টিপাত ও তার সুষম পরিব্যাপ্তি এবং এর সঙ্গে পাওয়া সূর্যকরোজ্জ্বল দিনের উত্তম সংখ্যা রাজ্যের অন্যান্য অংশে খরিফ ধানের হেক্টর প্রতি গড় উৎপাদন বৃদ্ধিতে সাহায্য করে।

বোরো ধানের ক্ষেত্রে এ-রাজ্যে কৃতিত্ব ভারতের অন্যান্য ধান উৎপাদনকারি রাজ্যের সঙ্গে তুলনীয়। একটি বছরে প্রাকৃতিক বিপর্যয়শূন্য একটি মরশুমে উৎপাদনশীলতা, চালের হিসাবে, হেক্টর প্রতি ৩.১ মেঃ টঃ পর্যন্ত নথিভুক্ত হতে দেখা গেছে। ১৯৯০-৯১ সালে যতটা এলাকায় চাষ হয়েছিল, আশা করা যায় ১৯৯১-৯২ সালেও সমপরিমাণ এলাকায় ঐ চাষ হবে।

৮.২। পাট ঃ

১৯৯১-৯২ সালে ৫.৭৩ লক্ষ হেক্টর জমিতে পাটের চাষ হয়েছে। পাটের হেক্টর প্রতি গড় উৎপাদন বৃদ্ধি ও আঁশের গুণগত মান বৃদ্ধি করাই হল আমাদের প্রধান লক্ষ্য। 'বিশেষ পাট উন্নয়ন কর্মসূচি' নামে একটি কেন্দ্রীয় প্রকল্পের মাধ্যমে, ১.৭০ লক্ষ হেক্টর প্রকল্প অন্তর্ভুক্ত এলাকায়, পাটের হেক্টর প্রতি গড় ফলন বৃদ্ধি ও পাটের আঁশের গুণগত মান উন্নয়নের জন্য বিশেষ প্রচেষ্টা চালানো হচ্ছে। এই প্রকল্পের অন্তর্ভুক্ত পাট উৎপাদনকারি কৃষকদের চাষের জন্য বীজ, কৃষি যন্ত্রপাতি, কীটঘ্ন ওষুধ প্রয়োগের যন্ত্র ও কীটঘ্ন ওষুধ ভরতুকিতে এবং আঁশের মান উন্নত করার জন্য ছত্রাকের প্যাকেট বিনামূল্যে সরবরাহ করা হচ্ছে। প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়েছে এবং কৃষক প্রশিক্ষণের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। পাট পচানোর কাজে সাহায্য করার উদ্দেশ্যে পাট পচানোর পুষ্করিণী খননের জন্য অনুদান দেওয়া হয়। ফলস্বরূপ আশা করা হচ্ছে ১৯৯১-৯২ সালে ৫০ লক্ষ বেলের অধিক পাট উৎপাদন হবে।

৩। গম ঃ

রবি মরশুমে ফসল হিসাবে, রাজ্যে গম এখন আর তেমন লাভজনক ফসল নয়। কৃষকরা এখন গম চাষ কমিয়ে আনছেন এবং আরও লাভজনক ফসল যেমন সব্জি, আলু, বোরোধান এবং সরিষা চাষের দিকে ক্রমশ সরে যাচ্ছেন। দীর্ঘকাল শীতের স্থিতি, দিন ও রাত্রের নিম্ন তাপমাত্রা এবং উজ্জ্বল দিন হল গমের ফলনের প্রাথমিক শর্ত। এই শর্তগুলি সাধারণত এ রাজ্যে পাওয়া যায় না।

৮.৪। আলু ঃ

পশ্চিমবঙ্গ এখন আলু উৎপাদনে দ্বিতীয় স্থানে, উত্তরপ্রদেশের পরে। বিগত কয়েক বছরে এ রাজ্য আলু উৎপাদনে স্বয়ম্ভরতা অর্জন করে। তবে নভেম্বর, ডিসেম্বর মাসে যখন এ রাজ্যে আলু তোলা হয় না তখন কিছু পরিমাণ আলু অন্য রাজ্য থেকে আমদানি করতে হয়। পরে অবশ্য একটা উল্লেখযোগ্য পরিমাণ আলু এ রাজ্য থেকে উত্তর-পূর্ব এবং দক্ষিণ ভারতের কয়েকটি রাজ্যে রপ্তানি করা হয়। ১৯৯০-৯১ সালে ১.৯২ লক্ষ হেক্টর জমিতে আলু চাষ হয় এবং আশা করা হচ্ছে ১৯৯১-৯২ সালে ২ লক্ষ হেক্টর থেকে সামান্য কিছু বেশি এলাকায় এর চাষ হয়েছে। সরকারি খামারে আলুর উন্নত বীজ পরিবর্ধন ও কৃষকদের মধ্যে তা বণ্টন, নতুন এলাকায় চাষের প্রসার এবং অধিক ফলন সংক্রান্ত প্রযুক্তি সম্প্রসারণ ও প্রশিক্ষণের কাজ ১৯৯২-৯৩ সালেও চালিয়ে যাওয়া হবে।

৮.৫। তৈলবীজ ঃ

রাই-সরষে, তিল, চীনাবাদাম এবং তিসি এই চারটি প্রধান তৈলবীজ এই রাজ্যে চাষ হয়।

রাই-সরষে এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধির জন্য কেন্দ্রীয় সাহায্যে তৈলবীজ উৎপাদন কার্যসূচি, জাতীয় তৈলবীজ সব্জি তেল উন্নয়ন পর্ষদ-এর প্রকল্প এবং রাজ্যস্তরে এক জোরদার কার্যসূচি ১৯৯১-৯২ সালে গৃহীত হয়।

চীনাবাদম ও তিল-এর এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধি বিষয়েও যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়। খরিফ ও রবি মরশুমে চীনাবাদাম চাষ যথেষ্ট আশা জাগিয়েছে।

উল্লিখিত তৈলবীজ উন্নয়ন কার্যসূচির মাধ্যমে ৮১,০০০ বীজের মিনিকিট বিতরণ, ১৭,৭৫০ হেক্টরে প্রদর্শনী ক্ষেত্র স্থাপন এবং ৩৫০০ শস্য রক্ষার যন্ত্রপাতি ভরতুকিতে বিতরণ ইত্যাদি ১৯৯১-৯২ সালে করা হয়। ১৯৯২-৯৩ সালেও এইসব কার্যসূচি চালু থাকবে।

৮.৬। ডালশস্য ঃ

আশির দশকের মাঝ থেকে দেখা যাচ্ছে ডালশস্যের এলাকা ক্রমশ হ্রাস পাচ্ছে। জাতীয় স্তরেও একই প্রবণতা লক্ষ্য করা গেছে যা রোধ করা কঠিন ব্যাপার। রবিখন্দে ডালশস্যের চাষ অন্যান্য ফসলের চেয়ে অপেক্ষাকৃত কম লাভজনক। আর্দ্র আবহাওয়া এবং জমি প্রয়োজন অপেক্ষা অধিক আর্দ্র থাকায় ডালশস্যের ফলন যথেষ্ট স্থিতিশীল নয়। ডলশস্যের চাষ করেন এমন কৃষক, বিশেষ করে সেচপ্রাপ্ত এলাকায়, অন্যান্য লাভজনক ফসল উৎপাদনে ক্রমশ সরে যাচ্ছেন। এই পরিপ্রেক্ষিতে কৃষি দপ্তর বেশ কয়েকটি রাজ্য যোজনাভুক্ত এবং কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প মাধ্যমে প্রধান কয়েকটি ডালশস্য যেমন মুসুর, কলাই, ছোলা, মুগ এবং অড়হর-এর এলাকা, উৎপাদন ও উৎপাদনশীলতা বৃদ্ধি করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। ১৯৯১-৯২ সালে ১,০২,২০০ সংখ্যক মিনিকিট বিতরণ করা হয়, ৫৯,৫০০ সংখ্যক প্রদর্শনী ক্ষেত্র রাজ্যস্তরের প্রকল্পে স্থাপন করা হয় এবং কেন্দ্রীয় সাহায্যে জাতীয় ডালশস্য উন্নয়ন প্রকল্পের মাধ্যমে ১,২০০ হেক্টর ব্লক প্রদর্শনী ক্ষেত্র স্থাপন করা হয়।

আশা করা হচ্ছে উল্লিখিত প্রকল্প ও কার্যসূচির মাধ্যমে এবং ডালশস্য উৎপাদনকারি কৃষকদের সক্রিয় অংশগ্রহণের মাধ্যমে ১৯৯২-৯৩ সালে রাজ্যের চাহিদা ও উৎপাদনের ব্যবধান খানিকটা হ্রাস করতে রাজ্য সক্ষম হবে।

**৮.৭। সবজি ও ফল ঃ**

পশ্চিমবঙ্গের সবজি চাষ আর একটি সাফল্যের প্রতীক। রাজ্য সবজি চাষে শুধুমাত্র স্বয়ম্ভর হয়ে উঠেনি উপরন্তু বাজারের উদ্বৃত্ত সবজি অন্যান্য রাজ্যে নিয়মিত রপ্তানি করে থাকে। এই লাভজনক ও অধিক উৎপাদনশীল চাষে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের উৎসাহ প্রদান করতে বিভিন্ন সরকারি কার্যসূচি গ্রহণ করা হয়েছে।

**৮.৭.১।** এ রাজ্যে সবজি চাষের উন্নতির সাথে সাথে ফল ও ফুলের উন্নতির প্রচুর সুযোগ ও সম্ভাবনা আছে। ফল ও ফুলের চাষ এ রাজ্যের কৃষকের আর্থিক উন্নতির সুযোগ এনে দেবে। আমার বিভাগ এই সকল কাজের জন্য একটি নিগম স্থাপনার কথা চিন্তা করছে ও এ বিষয়ে অনেকটা অগ্রসর হয়েছে।

**৮.৮। অন্যান্য বাণিজ্যিক ফসল ঃ**

নারিকেল, সুপারি, কাজুবাদাম, পান, মশলা, আখ প্রভৃতির উপাদন বৃদ্ধির জন্য অনেকগুলি প্রকল্প রূপায়িত করা হচ্ছে। এই প্রসঙ্গে উল্লেখযোগ্য হল সরকারি কৃষি খামার থেকে ২.৬ লক্ষ নারিকেল ও ৪০,০০০ সুপারি চারা বিতরণ করা। ১৯৯২-৯৩ সালেও এইসব কার্যসূচি চালু থাকবে।

**৯। কৃষি পরিসংখ্যান ঃ**

কৃষি উৎপাদন, ভূমি ব্যবহার সংক্রান্ত নানাবিধ পরিসংখ্যান সংগ্রহ, সংকলন এবং বিশ্লেষণ করার ক্ষেত্রে বিভাগের অন্তর্ভুক্ত সমাজ-অর্থনীতি ও মূল্যায়ন শাখা পূর্বের ন্যায় রাজ্য পরিসংখ্যান ব্যুরো ও ডাইরেক্টরেট অব ল্যাণ্ড রেকর্ডস ও সার্ভেকে সাহায্য করে চলেছে। এই শাখা একক দায়িত্বে কতিপয় প্রধান ফসলের চাষ সংক্রান্ত তথ্যসমূহ এবং খামার পরিচালনা সংক্রান্ত তথ্যাদি সংগ্রহ করে থাকে। রাজ্যের প্রশিক্ষণ পরিদর্শন কার্যসূচির তদারকি ও মূল্যায়ন করে এই শাখা সম্প্রসারণ শাখাকে নিয়মিত উপদেশ দিয়ে সাহায্য করে থাকে।

**১০। কৃষি ও কৃষকের নিরাপত্তা ঃ**

**১০.১। শস্যবিমা ঃ**

কয়েকটি নির্দিষ্ট ফসল যেমন ধান, গম, ডালশস্য এবং তৈলবীজ চাষের যেসব কৃষক গ্রামীণ ব্যাঙ্ক, সমবায় ব্যাঙ্ক ও বাণিজ্যিক বাঙ্ক থেকে ঋণ গ্রহণ করেন তাদের স্বার্থে কেন্দ্র এ রাজ্যের যৌথ উদ্যোগে ১৯৮৫-৮৬ সালের খরিফ মরশুম থেকে এ রাজ্যে এক ব্যাপক শস্যবিমা প্রকল্প চালু করা হয়েছে। এই প্রকল্পের উদ্দেশ্য হল প্রাকৃতিক বিপর্যয়ে ও রোগ পোকার আক্রমণে শস্যহানি ঘটলে ঋণগ্রস্থ কৃষকদের উৎপাদনজনিত ক্ষতির হাত থেকে রক্ষা করা। ১৯৯১-৯২ সালে এই প্রকল্পে আমন ধানের উপর কাজ হয়—যাতে ৩০.৬২ কোটি টাকা বিমার মাধ্যমে ১,৩৬,২১০ হেক্টর এলাকার জন্য ১,৮২,২২৫ সংখ্যক কৃষক এই

কার্যসূচিতে অংশগ্রহণ করেন। ১৯৯১-৯২ রবি মরশুমে বোরো ধানের জন্য ১৫২টি ব্লক, গমের জন্য ১৫৬টি ব্লক, তৈলবীজের জন্য ১৬৫টি ব্লক এবং ডালশস্যের জন্য ৪টি জেলা এই প্রকল্পের অন্তর্ভুক্ত হয়েছে। ১৯৯০-৯১ সালের খরিফ মরশুমের জন্য এই প্রকল্পে ৩.৩২ কোটি টাকা ক্ষতিপূরণের মাধ্যমে ৮০,৯৫৯ কৃষক উপকৃত হয়েছেন।

১৯৯২-৯৩ সালেও এই প্রকল্প চালু থাকবে।

**১০.২। কৃষক পেনশন ঃ**

এই প্রকল্পের মাধ্যমে ষাট বছর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুর ও বর্গাদার এবং কৃষক যাদের ৩ বিঘার উপর জমি নেই তারা মাসিক ৬০.০০ টাকা করে পেনশন বাবদ পাচ্ছেন। দুর্ঘটনায় বা রোগজনিত কারণে শারীরিকভাবে অকর্মণ্য ৫৫ বছর বয়স্ক কৃষক, বর্গাদার ও ক্ষেতমজুরেরা এই সুযোগ পেতে পারেন। পেনশনের টাকা ত্রৈমাসিক ভিত্তিতে দেওয়া হয়। ২৭,৭৭৫ জনকে পেনশন দেওয়ার জন্য বাজেটে ধার্য করা আছে।

**১১। ১৯৯২-৯৩ সালের কৃষি উৎপাদন লক্ষ্যমাত্রা ঃ**

যোজনা পর্ষদ ১৯৯২-৯৩ সালের জন্য রাজ্যের কৃষি উৎপাদনের যে লক্ষ্যমাত্রা ধার্য করেছেন তা হল ঃ—

| ফসল | লক্ষ্যমাত্র (হাজার টনে) |
|---|---|
| মোট চাল | ১০৪১৭.১৩ |
| অন্যান্য তণ্ডুল | ১৬১.৭০ |
| গম | ৬০০.০০ |
| ডালশস্য | ২১৭.২৬ |
| মোট খাদ্যশস্য | ১১,৩৯৬.০৯ |
| তৈলবীজ | ৪৮৯.৫৯ |
| আলু | ৪১৪০.০০ |
| আখ | ১০৭৬.০০ |
| পাট | ৫০০০.০০ (হাজার গাঁট) |

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

আমি সংক্ষেপে আমাদের সরকারের কৃষি উন্নয়ন নীতি, সাধারণভাবে উৎপাদনের অগ্রগতি, ১৯৯১-৯২ সালে গৃহীত বিভিন্ন ক্ষেত্রের কার্যসূচি এবং ১৯৯২-৯৩ সালের কৃষি উৎপাদন লক্ষ্যমাত্রা পেশ করলাম।

১৯৯২-৯৩ সালে সরকার যাতে কৃষি উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা চালিয়ে যেতে পারেন তার জন্য আমি বিধানসভায় ব্যয়বরাদ্দের দাবি পেশ করে অনুমোদন প্রার্থনা করি।

**৪৯ নং দাবি**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৪৯নং দাবির মুখ্য খাতের অন্তর্ভুক্ত "২৪০৩—অ্যানিমাল হাসব্যাণ্ড্রি" এবং "৪৪০৩—ক্যাপিটাল আউটলে অন অ্যানিম্যাল হাসব্যাণ্ড্রি (এক্সক্লুডিং পাবলিক আণ্ডারটেকিংস)" খাতে ১৯৯২-৯৩ সালের জন্য ৪৬,৫৫,৩৪,০০০ টাকা (ছেচল্লিশ কোটি পঞ্চান্ন লক্ষ চৌত্রিশ হাজার টাফা) মাত্র ব্যয় বরাদ্দের দাবি পেশ করছি। এ বৎসরের ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ১১,৬৪,৪১,০০০ টাকা (এগারো কোটি চৌষট্টি লক্ষ একচল্লিশ হাজার টাকা) মাত্র উল্লিখিত ব্যয়বরাদ্দ দাবির অন্তর্ভুক্ত।

**৫০ নং দাবি**

মাননীয় মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫০ নং দাবির অন্তর্ভুক্ত "২৪০৪—ডেয়ারি ডেভেলপমেন্ট'৩, "৪৪০৪—ক্যাপিটল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" এবং "৬৪০৪—লোন্‌স ফর, ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস" খাতে ১৯৯২-৯৩ সালের জন্য ৭০,৯১,৬০,০০০ টাকা (সত্তর কোটি একানব্বই লক্ষ ষাট হাজার টাকা) মাত্র ব্যয়-বরাদ্দের দাবি পেশ করছি। (এই বৎসরের ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ১৭,৭২,৯০,০০০ টাকা (সতেরো কোটি বাহাত্তর লক্ষ নব্বই হাজার টাকা) মাত্র উল্লিখিত ব্যয়বরাদ্দ দাবির অন্তর্ভুক্ত।

প্রাণী সম্পদ বিকাশ বিভাগের প্রধান কাজকর্মগুলি হচ্ছে ঃ

(ক) রাজ্যের প্রাণী-সম্পদের সঠিক উন্নয়ন ও সদ্ব্যবহার ;

(খ) দোহ-উন্নয়ন ;

(গ) প্রাণী স্বাস্থ্য সুরক্ষায় সহায়তা ও প্রাণী চিকিৎসা শিক্ষার প্রসার ;

(ঘ) দু'টি বিভাগীয় নিগম সংক্রান্ত কার্যকলাপ।

একসূত্রে গ্রথিত করে বলা যায় "প্রাণী সম্পদ বিকাশ।" এই বিকাশ কর্মসূচির প্রধান অঙ্গ—"সম্পদ সম্প্রসারণ", "স্বাস্থ্য-প্রযত্ন" এবং "প্রাণীসম্পদ ও উপসম্পদের সদ্ব্যবহার"। এই বিভাগের কাজ "প্রাণীসম্পদ অধিকার", "প্রাণীস্বাস্থ্য অধিকার" ও "দোহ বিকাশ অধিকার", "পশ্চিমবঙ্গ দোহ ও মুরগী উন্নয়ন নিগম লিঃ" এবং "পশ্চিমবঙ্গ লাইভস্টক প্রসেসিং উন্নয়ন নিগম লিঃ"-এর মাধ্যমে সম্পাদিত হয়। তা ছাড়া আছে পশ্চিমবঙ্গ সমবায় দুগ্ধ উৎপাদনকারি ফেডারেশন ও ডব্লু এফ পি-৬১৮ এর জন্য দফতর।

সম্প্রতি প্রাণিসম্পদ অধিকার ও প্রাণিস্বাস্থ্য অধিকারদ্বয়কে একত্রিত করা হয়েছে। তবে ঠিক হয়েছে যে, যতদিন একত্রিত কর্মপদ্ধতি চূড়ান্ত না হয় ততদিন অধিকার দু'টি আলাদা ভাবে নিজ নিজ কাজ করে যাবে।

এই রাজ্যে জমি বণ্টনের একটি বিশেষত্ব হচ্ছে কৃষক মালিকানাভুক্ত জমির ৮২ শতাংশের আয়তন ২ হেক্টর (৫ একর) এর কম। কৃষিযোগ্য জমির ৪৭ শতাংশের মালিকানা

ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের হাতে। বর্গাদার ও ভাগচাষিরা অবশিষ্ট ৪০ শতাংশের মালিক। চাষ-উপযোগি জমির গড় পরিমাণ এক হেক্টর (২½ একর)। প্রায় ৩০ শতাংশ জমিতে সেচের ব্যবস্থা আছে। রাজ্যে বেশ কিছুটা অঞ্চল খরা-প্রবণ। সুন্দরবনের বিশাল অংশে এবং মেদিনীপুরের উপকূলবর্তী বিশেষ এলাকায় লবণতাজনিত সমস্যা আছে। দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলেও চাষের সুযোগ সীমাবদ্ধ। এই ধরনের পরিস্থিতিতে কৃষির পরই প্রাণী-পালন গ্রামবাসিদের সম্পূরক আয়ের বিকল্প উৎস।

কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির ক্ষেত্রে প্রাণীজাত উৎপাদন কৃষি অপেক্ষা অধিক কার্যকর। এই কারণে প্রাণী পালনকে অর্থনীতির এক বিশেষ গুরুত্বপূর্ণ অঙ্গ হিসেবে দেখা দেয়। দুগ্ধ বিক্রয় করে কৃষকরা সারা বছর কিছু নগদ টাকা রোজগার করে। এই টাকা দিয়ে কৃষির জন্য দরকারি বীজ, সার ইত্যাদি কেনা সম্ভব হয়। এই ভাবে দুগ্ধ উৎপাদন শস্য উৎপাদনকে সাহায্য করে। গরু, ছাগল, ভেড়া, মুরগি ও শূকর থেকে পাওয়া জৈব সার চাষের জন্য অপরিহার্য ; বিশেষত তরিতরকারি চাষ ও উদ্যান পালন সংক্রান্ত কাজে বিশেষ প্রয়োজনীয়।

একদিকে যেমন ভূমি-সংস্কার হয়, অন্যদিকে কৃষি উন্নয়নের জন্য নতুন কর্মপন্থা গ্রহণ করা হয়। এভাবে গ্রামীণ অর্থনীতির বৃদ্ধি ও উন্নতি সুনিশ্চিত হয়। গরিব ক্ষুদ্র চাষি, কৃষি শ্রমিক, ভাগচাষি প্রভৃতিরা কৃষি সহায়ক কাজের সুযোগ পেলেই কৃষির সম্ভাবনা পূর্ণমাত্রায় সদ্ব্যবহার করা সম্ভব।

শুধুমাত্র শস্য উৎপাদন পর্যাপ্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে পারে না। যে সব জায়গায় বৃষ্টিপাতের পরিমাণ অল্প সেই সব জায়গার ব্যাপারে একথা বিশেষ প্রযোজ্য। এই কারণে কর্মসংস্থানের সম্ভাবনা বিচিত্রিত করা প্রয়োজন। দুধ উৎপাদন, মুরগি-শূকর-হাঁস পালন ও ছাগল-ভেড়া পালনের সাহায্যে সহায়ক কাজের সৃষ্টি করে তা করা সম্ভব। প্রাণীসম্পদ বিকাশের কর্মসূচি ও কৃষি সহায়ক বৃত্তিগুলি চাষবাসে নিযুক্ত মানুষকে কর্মসংস্থানের অন্য এক বড় সুযোগ এনে দেবে। বিশেষ করে মহিলাদের ক্ষেত্রে সারা বছর ব্যাপি কাজের সম্ভাবনা তৈরি হবে এবং যে সব এক-ফসলি অঞ্চলে সারা বছরে একটি মাত্র ফসল তোলা হয় সেখানেও চাষিদের উদ্বৃত্ত সময়ের কাজের সুযোগ ঘটবে।

গবাদি প্রাণির নিম্ন মান, আধুনিক ও বিজ্ঞানসম্মত প্রাণীপালন সম্বন্ধে প্রাণীপালকদের অভিজ্ঞতা, রোগ নিয়ন্ত্রণ পদ্ধতির অভাব, প্রয়োজনীয় রসদের অনিয়মিত যোগান এবং বিভিন্ন স্তরে দালাল থাকার ফলে গবাদি প্রাণীপালন কৃষকদের কাছে লাভজনক হওয়ার পরিবর্তে বোঝা হয়ে ওঠে।

উন্নয়ন কর্মসূচিতে জনগণকে অধিকতর অংশীদার করা উচিত। চাষির দুয়ারে প্রযুক্তিকে পৌঁছে দেওয়ার উপযুক্ত কর্মসূচির পরিকল্পনা প্রয়োজন। প্রাণী পালনের ক্ষেত্রে বিভিন্ন উপাদানের যোগান প্রাণীপালক ও কৃষকদের কাছে সহজলভ্য করতে হবে। উন্নয়নমূলক বিবিধ কর্মসূচি গৃহীত হওয়া সত্ত্বেও প্রাণিসম্পদ বিকাশ কর্মধারা অর্থনীতিতে উল্লেখযোগ্য সহায়তা প্রদান করতে সেভাবে পারেনি।

বিভিন্ন পশু সম্পত্তির উৎপাদন ক্ষমতার উন্নতি বিধান সংক্রান্ত কার্যকলাপ প্রাণিসম্পদ অধিকারের প্রাথমিক দায়িত্বের অন্তর্গত। এই কর্মসূচির মাধ্যমে আধুনিক বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যার সাহায্যে অর্থনীতির উন্নতিসাধন সম্ভব। মূল লক্ষ্য হচ্ছে কৃষি-সংক্রান্ত উৎপাদনের বুনিয়াদ বিভিন্নমুখি করা, মানুষের পুষ্টিবিধান উন্নততর করা, গ্রামীণ সম্প্রদায়ভুক্ত দরিদ্র শ্রেণীদের জন্য সহযোগী আয়ের ব্যবস্থা করা, প্রাণিসম্পদ পালনের দ্বারা কর্মসংস্থান প্রসারিত করা।

১৯৯২-৯৩ সালে দুধ মাংস, ডিম ও পশমের লক্ষ্যমাত্রা নিচে দেখানো হল ঃ

| বিষয় | ১৯৯১-৯২ সালে প্রত্যাশিত উৎপাদন | ১৯৯২-৯৩ সালে প্রস্তাবিত লক্ষ্যমাত্রা |
|---|---|---|
| ১। দুধ (লক্ষ টনে) | ৩০.২৫ | ৩২.০০ |
| ২। ডিম (দশ লক্ষ হিসাবে) | ২,৩৩০ (দু'শ তেত্রিশ কোটি) | ২,৪৩২ (দু'শ তেতাল্লিশ কোটি কুড়ি লক্ষ) |
| ৩। ব্রয়লার (লক্ষ সংখ্যায়) | ২৫০ | ৩০০ |
| ৪। মাংস (হাজার টনে) | ৭১০ | ৭০৯ |
| ৫। পশম (লক্ষ কেজিতে) | ৬.৫৪ | ৬.৭২ |

এই রাজ্যে প্রাণিসম্পদ উন্নয়ন নীতি নির্দ্ধারণ করার জন্য যে সমস্ত ক্ষেত্রে নজর দিতে হবে তা হল ঃ

ক) উন্নত প্রজাতির সাহায্যে দেশি গাভীদের সঙ্কর-প্রজনন ঘটিয়ে গবাদি প্রাণির উৎকর্ষ সাধন করা ;

খ) হাঁস-মুরগির উন্নতি সাধন ;

গ) রোগ-বিমুক্তি সংক্রান্ত পদ্ধতি বিষয়ে স্বাস্থ্য সচেতনতা ;

ঘ) কর্মরত বিভিন্ন ব্যক্তি ও কৃষকদের প্রশিক্ষিত করে তোলা ;

ঙ) উপকার প্রাপকদের সুবিধার্থে প্রাণিসম্পদ উন্নয়ন পোগ্রাম তৈরি করা ও গ্রামের খামার স্তর পর্যন্ত সব রকমের প্রয়োজনীয় জিনিসপত্র পৌঁছে দেওয়া ;

চ) উৎপাদিত সামগ্রির বিক্রয় নিশ্চিত করা।

সংকর-প্রজনন কর্মসূচির ব্যাপক প্রসারের উদ্দেশ্যে নিবিড় গো-উন্নয়ন প্রকল্প, কী ভিলেজ প্রকল্প, খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প, পার্ব্বত্য গো-উন্নয়ন প্রকল্প ইত্যাদি কর্মসূচি চালু আছে।

আলোচনার মাধ্যমে গ্রামের লোকেদের প্রাণিসম্পদ ব্যবস্থাপনার বিভিন্ন দিক সম্বন্ধে ওয়াকিবহাল করার চেষ্টা চলছে। রাজ্যের জেলা ও ব্লক স্তরে "প্রাণিসম্পদ বিকাশে সংকরায়ণ"

শীর্ষক আলোচনা চক্র এবং সংকর গো-বৎস প্রদর্শনি অনুষ্ঠিত হয়। সংকরায়ণ ব্যবস্থার সম্প্রসারণের উদ্দেশ্যে কৃত্রিম প্রজেনন প্রক্রিয়া পদ্ধচি চালু করা হয়েছে। প্রাণি বিকাশ মূল কেন্দ্র, উপকেন্দ্র, সহায়ক কেন্দ্র, প্রাণি স্বাস্থ্য কেন্দ্র, পঞ্চায়েত ও সমবায় সংস্থা, স্বেচ্ছাসেবী সংগঠন প্রভৃতির মাধ্যমে সংকরায়ণ অভিযান চলছে। সংকর বক্‌না বাছুর প্রতিপালন প্রকল্পের মাধ্যমে নতুন প্রজন্মের যথাযথ সংরক্ষণ সম্ভবপর হয়েছে। প্রাণিসম্পদ অধিকারের ৪১টি কেন্দ্রীয় গো-বীজ সংগ্রহশালা, ১৩১টি প্রাণী বিকাশ মূলকেন্দ্র ও ১,২১২টি প্রাণী বিকাশ কেন্দ্রের মাধ্যমে প্রাণিসম্পদ অধিকারীরা বিশেষভাবে উন্নতি লাভ করেছে।

সংকর বাছুরের রোগ প্রবণতা বেশি। তাদের প্রতিপালনের জন্য মানুষ সুষম খাদ্যের যোগান, কৃমিনাশক ঔষধ বিতরণ, টিকাদান এবং বিমা ব্যবস্থা আছে। উত্তর ও দক্ষিণ ২৪-পরগনা, হুগলি, বর্ধমান, মেদিনীপুর, মালদা, নদীয়া, পশ্চিম দিনাজপুর ও দার্জিলিং জেলায় বর্তমানে এই ব্যবস্থা চালু আছে। অনান্য জেলায় এর প্রসার ঘটানোর চেষ্টা করা হচ্ছে।

প্রচুর পরিমাণে সংকর বক্‌না বাছুর উৎপাদন করার ব্যাপারে রাজ্য সরকারকে সেন্ট্রাল ক্যাটল ব্রিডিং ফার্ম্ম-এর উপর বিশেষভাবে নির্ভর করতে হয়। এই সব ফার্ম্মে প্রায়ই যথেষ্ঠ পরিমাণে বক্‌না বাছুর মজুত থাকে না। এই রাজ্যে একটি সেন্ট্রাল সেক্টর রিজিওনাল এক্‌সোটিক ক্যাটেল ব্রিডিং ফার্ম্ম নির্মাণের প্রস্তাবটি দীর্ঘদিন ভারত সরকারের বিবেচনাধীন আছে।

হরিণঘাটায় সরকারি খামারে সীমিত সংখ্যায় দেশি গরুর গর্ভজাত সংকর বক্‌না বাছুর বৎসরকাল পালন করে তফসিলি জাতি ও উপজাতি এবং আগ্রহি প্রাণী পালকদের মধ্যে অগ্রাধিকারের ভিত্তিতে ন্যায্যমূল্যে বিতরণের উদ্দেশ্যে একটি পাইলট প্রকল্প চালু আছে।

দুগ্ধ উৎপাদনে উননয়ন ও তাহার উৎপাদনমূল্য হ্রাস করার ব্যাপারে সবুজ গো-খাদ্যের প্রবল গুরুত্ব আছে।

সংকর গরুর সংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে সবুজ গো-খাদ্যের চাহিদা বেড়ে যায়। ব্যক্তিগতভাবে কৃষকরা যাতে সারা বছর গো-খাদ্যের চাষ করতে পারে তার জন্য প্রচেষ্টা চালু রাখা হয়। পঞ্চায়েতের জমিতে হাতে কলমে শিক্ষা দেবার জন্য খামার সৃষ্টি করা হয়েছে। ফডার প্রদর্শন ক্ষেত্র ও ফডার সম্প্রসারণ ক্ষেত্র স্থাপনের জন্য জেলা পরিষদকে অর্থ বরাদ্দ করা হয়েছে। এছাড়া ফডার মিনিকিট ও সরকারি সাহায্যে ফডার বীজ ও কাটিং সরবরাহ করা হয়। বন বিভাগের সামাজিক বনসৃজন প্রকল্পে সবুজ ঘাস চাষিকে অঙ্গীভূত করা হয়েছে। নির্বাচিত বন এলাকায় গো-খাদ্য উৎপাদনের জন্য একটি জরুরি বিশ্ব ব্যাঙ্ক প্রকল্প রূপায়িত হয়। এই প্রকল্পে প্রশিক্ষণ, সম্প্রসারণ ও গো-খাদ্যের ব্যবস্থা থাকবে। ১৯৯২-৯৩ সালে এর সম্ভাব্য ব্যয় হবে প্রায় একশো পঁয়ত্রিশ লক্ষ টাকা।

বেশি পরিমাণে 'সাইলেজ' ও 'হে' উৎপন্ন করে সবুজ গো-খাদ্যের সংরক্ষণ-এর ব্যাপারে বেশি গুরুত্ব দেওয়া হয়। যে সব জায়গায় সবুজ গো-খাদ্য পাওয়া যায় না সেখানে উপযুক্ত প্রক্রিয়ার সাহায্যে কিভাবে ধান বা গমের খড় ব্যবহার করা যায় সে নিয়ে চিন্তা-ভাবনা করা হচ্ছে। বর্তমানে গ্রামবাসিরা গমের খড় প্রধানত জ্বালানি হিসেবে ব্যবহার করে।

নির্ভরশীল উৎপত্তিস্থল থেকে উচ্চমানের গো-খাদ্য বীজ ও কাটিং না পাওয়ার দরুন বাধার সৃষ্টি হয়। পশুখাদ্য উৎপাদনের আঞ্চলিক স্টেশন ও ভারত সরকারের গবেষণা স্টেশনগুলি এ ব্যাপারে বেশির ভাগ রাজ্যের চাহিদা মেটাতে অক্ষম। গো-খাদ্য বীজ সরবরাহের ব্যাপারে জাতীয় বীজ নিগমের ভূমিকাও সীমিত। আমাদের দেশে গো-খাদ্য উৎপাদনের প্রচেষ্টার উন্নতি সাধন করতে হলে বেশি উৎপাদনশীল ও অল্পব্যয়ের বিভিন্ন বর্গের আধুনিকতম শ্রেণীর গো-খাদ্য গাছ, 'লেগুমেন' ও ঘাসের আমদানি করা দরকার।

প্রকৃত শিক্ষামূলক প্রচার, উপদেশাবলি, প্রশিক্ষণ, বীজ বস্তুসমূহ ও সার সরবরাহের মাধ্যমে কৃষকদের গো-খাদ্য চাষের জন্য উৎসাহিত করার ব্যাপারে যথেষ্ট গুরুত্ব দেওয়া হয়।

স্থানীয় ব্যবহারের জন্য হরিণঘাটা ও টালিগঞ্জ খামারে সীমিত পরিমাণে সুষম খাদ্য তৈরি করা হয়।

গ্রামীণ এলাকায় সুষমা খাদ্যের অত্যধিক দামের জন্য ও সুষম গো-খাদ্য ও পোলট্রি খাদ্য নিয়মিতভাবে না পাওয়ার দরুণ আমাদের রাজ্যে প্রাণীসম্পদ বিকাশ বিশেষ বাধার সম্মুখীন হচ্ছে। সুষম প্রাণী-খাদ্য ও পোলট্রি খাদ্য উৎপাদনের জন্য প্রায় সব রকমের উপাদান, যেমন—ভুট্টা, জোয়ার, ভুষি ও দ্রাবক নিষ্কর্ষণ শিল্পের অন্যান্য উপকরণ ইত্যাদি সরবরাহের ব্যাপারে আমাদের অন্য রাজ্যের উপর নির্ভর করতে হয়।

ডিম উৎপাদনে সারা দেশে পশ্চিমবঙ্গ তৃতীয় স্থানাধিকারি হওয়া সত্ত্বেও এ রাজ্যে চাহিদা ও যোগানের ব্যবধান ব্যাপক। এই কারণে রাজ্যের বাইরে থেকে ডিম আনতে হয়। গ্রাম বাংলার ও সংগঠিত সেক্টারের ২০০ থেকে ২০০০ ডিম পাড়া খামার ডিমের বেশি হারে উৎপাদন কমই হয়। ২০০০ ডিম-পাড়া পোলট্রি খামারের সংখ্যা বেশি নয়। দশ হাজারের বেশি ডিম-পাড়া খামারের সংখ্যা নিতান্তই কম। কোনও কোনও জায়গায় অল্প সংখ্যক সংগঠিত খামার আছে।

এ রাজ্যে হাঁস-পালন খুবই জনপ্রিয়। খাঁকি ক্যাম্পবেলের মতো উন্নত জাতের হাঁসের সঙ্গে সংকর-প্রজননের দ্বারা স্থানীয় হাঁসের উন্নতিকরণের যে পোগ্রাম আছে তা যথেষ্ট উদ্দীপনা সঞ্চার করতে পেরেছে। বর্তমানে রাজ্যের কয়েকটি পোলট্রি খামারে খাঁকি ক্যাম্পবেল হাঁস পালিত হচ্ছে। উৎসাহি কৃষকদের কাছে অল্প সংখ্যক হাঁসের বাচ্চা ও বাচ্চা ফোটাবার ডিম বিক্রি করা হয়।

উন্নত মানের হাঁসের চাহিদা পূরণ করার জন্য পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জে একটি ১৫০০ 'লেয়ার'-এর হাঁস পালন খামার প্রতিষ্ঠিত হবে। এর জন্য অনুমোদিত সম্ভাব্য অনাবর্তক খরচ ৩৩.৭৪ লক্ষ টাকা।

'ব্ল্যাক বেঙ্গল' ছাগল সমগ্র দেশের মধ্যে এক উল্লেখযোগ্য প্রজাতি। প্রাণীসম্পদের মধ্যে এটাই একমাত্র স্বীকৃত প্রজাতি। মাংস ও চামড়ার উৎকর্ষতার জন্য এই ছাগল বিখ্যাত। অধিক সংখ্যক বাচ্চা উৎপাদনের ক্ষমতা থাকায় সুবিধাও অনেক। ব্যবসায় লাভজনক করে তোলার জন্য এই ছাগলকে আরও উন্নত ধরনের করে তুলতে হবে। ছাগলের উপর গবেষণা কেন্দ্র স্থাপনের জন্য ইণ্ডিয়ান কাউন্সিল অফ্ এগ্রিকালচারাল রিসার্চকে মেদিনীপুর জেলায়

উপযুক্ত জমি দেবার প্রস্তাব গ্রহণ করা হয়েছে। এই প্রকল্পে 'ব্ল্যাক বেঙ্গল' ছাগলের মান উন্নত করে আরও বেশি মাংস উৎপাদন করা যাবে। বর্তমানে, এ রাজ্যে তিনটি ছাগ-প্রজনন খামার ও দু'টি ছাগ প্রদর্শন খামার আছে। উন্নত মানের ছাগলের সঙ্গে 'ব্ল্যাক বেঙ্গল' ছাগলের সংকর-প্রজনন করে তাদের শারিরীক ওজন বৃদ্ধির উদ্দেশ্যে এই সব খামারে গবেষণা করা হয়।

এই রাজ্যে মেষপালন সীমাবদ্ধ। ভারত সরকারের 'স্পনসরড স্কীম'-এর মাধ্যমে খরা-প্রবণ 'ডি এ ডি পি' ও সুন্দরবন এলাকায় ভাল জাতের ভেড়া সরবরাহ করা হয়। কল্যাণী ও শালবনী খামারে নিবিড় প্রথায় ব্রয়লার ভেড়া উৎপাদন করার প্রচেষ্টা সফল হয়েছে।

বিশেষ করে তফসিলি জাতি ও উপজাতিভুক্ত ব্যক্তিদের অবস্থার উন্নতিসাধনে শূকর পালন একান্ত প্রয়োজনীয়। হরিণঘাটায় অবস্থিত মাংস তৈরির কারখানা পুরোদমে চালু আছে। দেশি শূকরের উন্নতির জন্য সংকর-প্রজনন করানোর উদ্দেশ্যে বিদেশি শূকর দেওয়া হয়। খরগোস পালনের মাধ্যমে মাংস উৎপাদন করে রাজ্য সরকার গ্রামীণ খামারদের সাহায্য করে।

শূকরের মাংস তৈরির ফ্যাক্টরি ও মাংস তৈরির প্ল্যান্টের জন্য দরকারি যন্ত্রপাতির অভাবে জরুরি সমস্যা দেখা দিয়েছে। হরিণঘাটায় অবস্থিত মাংস তৈরি কারখানাটি পঞ্চাশ দশকের প্রথম দিকে স্থাপিত হয়। এই কারখানার যন্ত্রপাতি সম্পূর্ণ বিকল হয়ে পড়ায় অল্প খরচে মেরামত করা সম্ভব নয়। বহুদিন আগেই যন্ত্রপাতি আমদানি করে পুরানো যন্ত্রপাতিগুলির প্রতিস্থাপন করা দরকার ছিল। বর্তমানে শূকর ও মুরগির মাংসের বিভিন্ন উৎপাদন তৈরি করে কলকাতা ও তার আশপাশে বিক্রি করা হয়।

আধুনিক - পদ্ধতি ভিত্তিক পোলট্রি পালন কৃষকদের কাছে লাভজনক সম্পূরক পেশা হিসাবে গণ্য হতে পারে। পোলট্রি উৎপাদনের সাহায্যে সাধারণ লোকেদের অপেক্ষাকৃত নিম্নমানের পথ্যের পুষ্টিগত ক্ষমতার সবিশেষ উন্নতি সম্ভবপর।

প্রতি জেলায় ৪টি সংলগ্ন ব্লকে 'রোড আয়লণ্ড রেড', সাদা 'লেগহর্ণ', খাঁকি ক্যাম্পবেল জাতীয় উন্নত প্রজাতির বাচ্চা সরবরাহ করে সংকর—প্রজনন দ্বারা পোলট্রি ও হাঁসের স্থানীয় প্রজাতির উন্নতি করার চেষ্টা করা হবে।

দেখা গেছে, একটি 'ডিম-পাড়া' (লেয়িং) বছরে শংকর মুরগি বা হাঁসের চেয়ে ৫০ শতাংশ বেশি ডিম পাড়ে।

রাজ্য হাঁস-মুরগি খামারকে পুর্ণগঠিত করে মেদিনীপুর ও দুর্গাপুরে ২টি খামারকে ব্যবসা-ভিত্তিক লেয়ার হ্যাচারিতে রূপান্তরিত করা হয়েছে। একইভাবে মালদা ও রাণাঘাটে ২টি ব্রয়লার হ্যাচারি সৃষ্টি করা হয়। হরিণঘাটা ফার্মে বিভিন্ন প্রজাতি রক্ষা করার দায়িত্ব দেওয়া হয়েছে। আধুনিক হ্যাচারিতে পরিণত করার জন্য আরও ৫টি রাজ্য খামারে উন্নততর পরিকাঠামোর ব্যবস্থা করা হয়েছে। ন'টি রাজ্যে পোলট্রি খামারের মাধ্যমে মুরগি ও খাঁকি ক্যাম্পবেল জাতের হাঁসের বাচ্চা বা বাচ্চা ফোটাবার ডিম যোগান দেবার ব্যবস্থা আছে। টালিগঞ্জ ফার্মে ব্রয়লার পালন করার জন্য ব্যবস্থাদি নেওয়া হচ্ছে। নবোদ্যম বাকি খামারগুলিতে ক্রমশ রোড অ্যাইল্যাণ্ড রেড 'পিওর লাইন' মুরগি প্রজনন করার ব্যবস্থা চালু আছে।

প্রাণিসম্পদ অধিকারের বাজেট বরাদ্দের বাইশ শতাংশ ও ছয় শতাংশ যথাক্রমে তফসিলি জাতি ও উপজাতির লোকেদের উন্নতিকল্পে নির্ধারিত আছে। তফসিলি জাতি ও উপজাতিভুক্ত সম্প্রদায়ের জন্য ঋণ ও অনুদানভিত্তিক বিভিন্ন কল্যাণমূলক পরিকল্পনা গৃহীত হয়েছে। এই সব সম্প্রদায়ের অর্থনৈতিক অবস্থা দৃঢ় করার জন্য শূকর, ভেড়া, ছাগল পালন ও দোহকেন্দ্র স্থাপন এই প্রকল্পের অন্তর্ভুক্ত। এই প্রকল্পের মোট ব্যয়ের শতকরা ৫০ ভাগ ব্যাঙ্কের মাধ্যমে ঋণ ও বাকি ৫০ শতাংশ অনুদান হিসাবে পাওয়া যায়। এই প্রকল্পের মাধ্যমে বিভিন্ন খামারগুলিতে উন্নত জাতের পুরুষ শূকর, মোরগ ও হাঁস সরবরাহ করা হয়ে থাকে।

উপরিউক্ত উদ্দেশ্যে বাঁকুড়া ও মালদায় দু'টি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করা হয়েছে। কুচবিহারের প্রশিক্ষণ কেন্দ্রটির নির্মাণ কাজ শুরু হয়ে গিয়েছে। মেদিনীপুর ও গোবরডাঙ্গার প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন বিষয়টি বিচারাধীন আছে। ১৯৯১-৯২ সালে পরিকল্পনা বাজেটে 'স্পেশ্যাল কম্পোন্যান্ট প্ল্যান' ও 'ট্রাইবাল সাব-প্ল্যানের' অধীনে অর্থ সংস্থান করা হয়েছিল।

বিজ্ঞান ও প্রযুক্তিবিদ্যা প্রয়োগ করে প্রাণীসম্পদের উন্নতি সাধন করতে হলে উত্তম ও ফলপ্রদ শিক্ষাপ্রণালী ; কৃষক, সম্প্রসারণ সংক্রান্ত কর্মীবৃন্দ ও গ্রামের নেতাদের প্রশিক্ষণ অত্যন্ত জরুরি।

কৃষকরা যাতে ব্যবহারিক জ্ঞান ও অভিজ্ঞতা অর্জন করতে পারে তার জন্য জেলা-গুলিতে ট্রেনিং পোগ্রাম আছে। সারা বছর ধরে আগ্রহী কৃষকদের রাজ্য খামারে প্রাণীসম্পদ বিষয়ক বিভিন্ন ব্যাপারে শিক্ষাদান করা হয়। রাজ্য খামারে যেতে অপারগ গ্রামবাসিদের জন্য বিভিন্ন সামাজিক প্রতিষ্ঠান ট্রেনিং ক্যাম্পের অয়োজন করে। এই সব ক্যাম্পে প্রযুক্তিদক্ষ অফিসাররা শিক্ষাদান করেন।

পশুপালনের বিভিন্ন বিষয়ে প্রযোজ্য আধুনিক বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যায় বিভাগীয় অফিসারদের শিক্ষাদানের জন্য উপযুক্ত ট্রেনিং-এর ব্যবস্থা আছে।

স্বীকার করছি হরিণঘাটা-কল্যাণী কমপ্লেক্সের বিভিন্ন ইউনিটগুলির সম্পাদিত কার্যকলাপ মোটেই সন্তোষজনক নয়। এই প্রতিষ্ঠানের সর্বাঙ্গীন উন্নতি দৃঢ় করা ও কর্মপদ্ধতি সহজতর করার জন্য সম্প্রতি একটি আবেক্ষণমূলক, তদারকি কমিটি গঠিত হয়েছে। এখানকার কাজে যথাযথ উন্নতি সাধনার্থে নিযুক্ত সব কর্মীকে অনুপ্রাণিত করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। একশ একর অনাবাদি জমিতে চাষের ব্যবস্থা করা হবে। এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং শাখায় ৪৫ দিনে ১০০টি ব্যাটারি তৈরির জন্য একটি স্কিম চালু করা হবে। এতে কিছুটা লাভ হবে এবং স্থানীয় চাহিদাও কিছুটা মিটবে। আয় বাড়ানোর সহায়ক ব্যবসা হিসাবে "ধারা"র জন্য প্যাকেট ও মাদার ডেয়ারির জন্য পলিথিনের প্যাকেট উৎপন্ন করা হবে। মিল্ক কলোনির লাইসেন্স ভোগীদের কাছ থেকে দুধ আদায় আবশ্যিক করা হবে। প্রকল্পটি বন্ধ থাকায় ইন্টারন্যাশনাল ব্রিডিং ফার্মের অন্তর্গত ষষ্ঠ দশকের মধ্যভাগে হরিণঘাটায় স্থাপিত হিমায়িত গো-বীজ (ফ্রোজেন সিমেন) ইউনিটের কাজ হয়নি। এই ইউনিটটি ফের চালু করা হয়েছে। এই কেন্দ্রটিকে 'বুল সেটসন'-এ পরিণত করার জন্য হিমায়িত গো-বীজ রাখা হচ্ছে। সংকরায়ণের ব্যাপারে ৫০

ভাগ ও শতকার ৬২.৫ ভাগ রক্তের তল (লেভেল) বজায় রাখার জন্য এই কেন্দ্রে শতকরা ৫০ ভাগ ও শতকরা ৭৫ ভাগ বিদেশি গো-বীজ উৎপন্ন করা হবে।

হরিণঘাটা ফার্মে সংকর বক্না-বাছুর উৎপন্ন করার উদ্দেশ্যে একশ চল্লিশটি দেশি গরু ব্যবহৃত হচ্ছে। এর দ্বারা বিভিন্ন গ্রামীণ উন্নতি প্রকল্পের অন্তর্গত শংকর বক্না বাছুরের উর্ধ্বমুখি চাহিদা মেটানো যাবে।

বৃহত্তর কলকাতা দুগ্ধ সরবরাহ স্কিমের জন্য ভাল মোষের দুধ সরবরাহের উদ্দেশ্যে উন্নত মানের মোষ কেনা হচ্ছে। মোষগুলি হরিণঘাটা-কল্যাণী কেন্দ্রে রাখা হয়েছে।

অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, বিভিন্ন কারণে টালিগঞ্জ ফার্মের কাজকর্ম সন্তোষজনক নয়। বহুদিন ধরে ওয়েস্ট বেঙ্গল লাইভস্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশনে অচল অবস্থা চলছে। সম্পর্কিত বিষয়গুলি অত্যন্ত কঠিন ও জটিল হওয়া সত্ত্বেও কীভাবে এ দু'জায়গায় কাজের অগ্রগতি আনা যায় সে ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণে আমরা বদ্ধ পরিকর।

প্রাণী স্বাস্থ্য প্রযত্নের দ্বারা প্রাণীসম্পদের উন্নতি ও প্রসার সাধন করতে হলে স্বাস্থ্যবান ও রোগমুক্ত পশুসম্পত্তির সংরক্ষণ অপরিহার্য।

বর্তমানে ১১০টি রাজ্য প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ৩৪১টি ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ২৩৪টি অতিরিক্ত ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ৮৩টি ভ্রাম্যমান প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ৪টি ভ্রাম্যমান রোগ নির্ণয় পরীক্ষাগার সহ প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, ৫৯৫টি সহায়ক কেন্দ্র চালু আছে। ১৯৮৯-৯০ সালে ৩৬টি অতিরিক্ত ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্র, সুন্দরবন অঞ্চলে ৫টি ভাড়া করা যন্ত্রচালিত নৌকা এবং মেদিনীপুর ও সন্নিহিত জেলাগুলির জন্য রূপনারায়ণ নদের উপর একটি ভ্রাম্যমান প্রাণীস্বাস্থ্য কেন্দ্র ও ২৫টি প্রাণীবিকাশ সহায়ক কেন্দ্র মঞ্জুর করা হয়। প্রতিটি প্রাণীস্বাস্থ্য কেন্দ্র ২৪টি গ্রাম ও ১১,৮৯০টি গবাদি-পশুর রক্ষণাবেক্ষণ করে। তুলনা করলে দেখা যায় জাতীয় গড় হচ্ছে যথাক্রমে ১৭ ও ৭,৭০০টি।

রূপনারায়ণ নদের উপর একটি যান্ত্রিক ভ্রাম্যমান প্রাণীস্বাস্থ্য কেন্দ্রটির উদ্বোধন হয় ৮.২.৯১ তারিখে। এর মাধ্যমে মেদিনীপুর, হুগলি ও হাওড়া জেলার উপকূলবর্তী গ্রাম পর্যন্ত প্রাণী স্বাস্থ্য প্রযত্ন প্রসারিত হয়েছে। অনুমোদিত ৩৬টি অতিরিক্ত ব্লক প্রাণীস্বাস্থ্য কেন্দ্রের মধ্যে ১৪টি তফসিলি উন্নয়ন ও ৭টি উপজাতি উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্ত। ২৫টি প্রাণীবিকাশ সহায়ক কেন্দ্রের মধ্যে ১২টি তফসিলি উন্নয়ন প্রকল্পের ও ৬টি উপজাতি উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্ত। পঞ্চায়েত প্রতিনিধিদের মাধ্যমে প্রাণীপালকদের সঙ্গে নিরন্তর যোগাযোগ রক্ষার প্রয়াস চালানো হচ্ছে।

প্রতিটি জেলায় শতকরা ৫০ ভাগ ভর্তুকি দিয়ে এঁষো বা খুরাই (ফুট অ্যাণ্ড মাউথ) রোগের প্রতিষেধক টিকা দেওয়ার ব্যবস্থা আছে।

কেনাইন রেবিস কন্ট্রোল পোগ্রামে মারাত্মক জলাতঙ্ক ব্যাধির প্রতিষেধক টিকা ক্রয়মূল্যে সরবরাহ করা হয়।

পরজীবি ঘটিত রোগ দমনে অনুসন্ধান, শিবির স্থাপন ও বীক্ষণাগারগুলির যথাযথ ব্যবহারের উপর গুরুত্ব দেওয়া হয়েছে। ব্রুসেলোসিস (সংক্রামক গর্ভপাত) ও যক্ষ্মা রোগ শুধু প্রাণীস্বাস্থ্যের পক্ষে ক্ষতিকারক নয়, দমিত না হলে এসব রোগে জনস্বাস্থ্য বিপর্যস্ত হতে পারে। এই উদ্দেশ্যে ৪টি ব্রুসেলোসিস দমন কেন্দ্রে ও ৪টি যক্ষ্মারোগ দমন কেন্দ্র এবং কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্পের অধীনে নদীয়া ও হুগলি জেলায় ২টি যক্ষ্মা ও ব্রুসেলোসিস দমন কেন্দ্র স্থাপন করা হয়েছে।

মুরগির প্রধান রোগ 'রাণীক্ষেত' রোগের টিকার প্রতিষেধক ক্ষমতা যাতে বিভিন্ন কারণে হ্রাসপ্রাপ্ত না হয়, সে ব্যাপারে অনুসন্ধানের জন্য একটি গবেষণাগার গড়ে তোলা হয়।

পরজীবিঘটিত থাইলোরিয়াসিস, ব্যারেসিয়েসিস প্রভৃতি রোগগুলি বিশেষ করে শংকর প্রাণীদের ক্ষেত্রে বিপজ্জনক। রোগ নির্ণয় ও দমনের জন্য একটি বীক্ষণাগার আছে। বিভিন্ন জেলায় পরজীবি রোগদমন শিবিরের কাজ চলছে।

কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্পের মাধ্যমে কুকুরের 'রেবিস' রোগদমন কর্মসূচি কলকাতা শহরে চলছে। এ রাজ্যে হাঁস-মুরগির রোগ নির্ণয় ও রোগদমন কর্মসূচি গড়বেতার গবেষণাগারে চালু আছে। মুরগির ম্যারেক্স ও পুলোরাম রোগ দমনের জন্য জেলাস্তরে তিনটি কেন্দ্র বারুইপুর, হাবড়া ও গড়বেতায় অবস্থিত। শূকর পালকদের সুবিধার্থে সোয়াইন ফিভার রোগগ্রস্ত শূকরদের নির্মূল করা ও খামারিদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আছে।

কৃষিবিষয়ে জাতীয় কমিশনের সুপারিশ হয়েছেঃ দেশি গরুর সঙ্গে বিদেশি জাতের ষাঁড়ের সংকরণ করে এই রাজ্যে দুধের যোগান ও চাহিদার সমতা আনা বা নিদানপক্ষে ব্যবধান কমানো। রাজ্য সরকার এই সুপারিশ মেনে নিয়েছে। ফলস্বরূপ, আগামি প্রজন্মে জার্সি এবং হলস্টিন-এর সঙ্গে সংকরণের সাহায্যে উন্নততর শতকরা ৫০ ভাগ বিদেশি রক্ত সমৃদ্ধ গবাদি প্রাণী সৃষ্টিকল্পে বিশাল সংকর-প্রজনন কর্মসূচি প্রবর্তিত হয়েছে।

রাজ্যের নিম্নমানের গো-সম্পদকে উন্নত করার জন্য সংকরায়ণ প্রযুক্তির ব্যাপক প্রসার ঘটানো হচ্ছে। তরল বীজের গো-প্রজনন কেন্দ্রের পাশাপাশি ২৬৮টি হিমায়িত গো-বীজ কেন্দ্র বিভিন্ন জেলায় চালু করা হয়েছে। বর্তমান আর্থিক বছরে আরও ৭০টি কৃত্রিম প্রজনন কেন্দ্র স্থাপন করা হয়েছে। ১৯৯১-৯২ আর্থিক বছরে ৩০০টি কৃত্রিম প্রজনন কেন্দ্র স্থাপন করার লক্ষ্যমাত্রা অতিক্রম করে ৩৩৮টি স্থাপন করা গেছে। এক্ষেত্রে ১১২.৬ শতাংশ সাফল্য অর্জিত হয়েছে। কেন্দ্রীয় সাহায্যপুষ্ট প্রকল্প অনুযায়ী আরও ১৫০টি হিমায়িত গো-বীজ কেন্দ্র ও ১টি মূল বীজসংরক্ষণ কেন্দ্র স্থাপন করার ব্যবস্থা সম্পূর্ণ হয়েছে। এর ফলে নিবিড় গ্রামাঞ্চলের শতকরা ১৪ ভাগ প্রজননক্ষম গাভীর বৈজ্ঞানিক প্রজনন ব্যবস্থা নিশ্চিত করা সম্ভব হয়েছে। এ ক্ষেত্রে বছরের পরিকল্পনায় উল্লেখযোগ্য সাফল্য হয়েছে। গ্রামীণ-উন্নয়ন সংস্থার সহযোগিতায় পূর্ব ও পশ্চিম মেদিনীপুর, পুরুলিয়া, কোচবিহার ও দক্ষিণ ২৪-পরগনা জেলায় ৮৯টি গ্রাম-পঞ্চায়েতে হিমায়িত গো-বীজ কেন্দ্র চালু করা সম্ভব হয়েছে। এই কেন্দ্রগুলি পরিচালনার জন্য পঞ্চায়েত নির্বাচিত বেকার যুবকদের উপযুক্ত প্রশিক্ষণ দেওয়া হয়েছে। স্বনির্ভর প্রকল্প হিসেবে এই কেন্দ্রগুলি স্বনিযুক্তির সুযোগ বৃদ্ধি করবে। যৌগিক ডিম্বাণুবিকাশ ও ভ্রূণ-সংস্থাপন সাহায্যে গবাদি পশুর উৎপাদন ক্ষমতা বাড়ানো সম্ভব কি না, সে বিষয়ে ভেবে দেখা হচ্ছে। অফিসের

নির্দিষ্ট সময়ের পরে ও সরকারি ছুটির দিনে যাতে ঋতুমতি গাইগরুর প্রজননে অসুবিধা না হয় সেইজন্য পঞ্চায়েত মনোনীত ও প্রশিক্ষিত স্বেচ্ছাসেবী তরুণদের এই কাজে নিয়োগ করার কর্মসূচি গ্রহণ করা হয়েছে। গ্রামবাসীদের সহযোগিতা ও সক্রিয় অংশগ্রহণ ছাড়া গ্রামীণ উন্নতি সম্ভবপর নয়। জনগণকে ঠিক পথে অনুপ্রাণীত করতে পারলেই এ কাজ করা যাবে। তৃণমূল স্তরে অবস্থিত সংগঠনগুলিকে জোরালো করতে পারলে সর্বজনীন অংশগ্রহণ বাসত্বে পরিণত হবে।

প্রতিটি জেলায় চারটি সন্নিহিত ব্লককে নিবিড় সংকরায়ণ প্রকল্পের আওতায় আনা হচ্ছে। সে ক্ষেত্রে জার্সি ও হলস্টিনের মতো বিদেশি প্রজাতি ব্যবহার করে তরল ও হিমায়িত গো-বীজের সাহায্যে সংকর প্রজনন করা হবে। নতুন প্রজাতির কাম্য বৈশিষ্ট্যগুলি হচ্ছে : এদের দ্রুত পূর্ণতাপ্রাপ্তি, বেশি উৎপাদনের ক্ষমতা, দুই বিয়ানের মধ্যবর্তী কম ব্যবধান।

গবাদি প্রাণীর সবচেয়ে মারাত্মক 'গুটি' (রিণ্ডারপেস্ট) রোগদমনের টিকাদান কর্মসূচি কার্যকর হওয়ার ফলে গত চার বছরে এ রোগের প্রাদুর্ভাব দেখা দেয়নি। এই রোগের ঘটনাকে শূণ্য পর্যায়ে আনার জন্য রাজ্যে 'অপারেশন রিণ্ডারপেস্ট জিরো' নামক প্রকল্পের কাজ চলছে। বারাসাতে এই উদ্দেশ্যে নির্মিত বীক্ষণাগার আছে। অন্যান্য আঞ্চলিক বীক্ষ্ণাগারগুলিতে রোগনির্ণয় ও দমনের ব্যবস্থা আছে। বিভিন্ন শ্রেণীর প্রাণীরোগজনিত সংক্রমণের গতি-প্রকৃতি পরীক্ষা করা ও অনুসন্ধান চালাবার জন্য ও প্রাসঙ্গিক তথ্যাদি সংগ্রহ ও তার পূর্বাভাস দানের জন্য সংশ্লিষ্ট শাখাটি কর্মরত আছে।

বেলগাছিয়ায় অবস্থিত ইনস্টিটিউট অফ অ্যানিমাল হেলথ ও ভেটেরিনারি বাওলজিক্যালস বিভিন্ন সংক্রামক রোগের নির্ভরযোগ্য টিকা তৈরি করে। 'গুটি' রোগ প্রতিরোধে স্পেশ্যাল টিসু কালচার টিকা উৎপাদন করা হয়। এই কেন্দ্রে উৎপাদিত টিকার উন্নত গুণমান বিচার করে রাজস্থান ২৫ লক্ষ ডোস টিসু কালচার টিকার অর্ডার দেয়। ভারতের উত্তর-পূর্ব ভাগে অবস্থিত রাজ্যগুলিতে এই কেন্দ্র থেকে সোয়াইন ফিভার ও ডাক প্লেগ-এর টিকা সাপ্লাই করা হয়। 'ছাগ-বসন্ত' দমনের উদ্দেশ্যে কার্যকর টিকা তৈ[illegible] [illegible] হয়।

দেশ বিভাগের পর লক্ষ লক্ষ লোক এসে ভিড় করার ফলে এ রাজ্যে জনসংখ্যার চাপ ভীষণভাবে বৃদ্ধি পেয়েছে। তারা সঙ্গে করে গবাদি পশু আনেনি বলে এখানকার গবাদি প্রাণীর সংখ্যা সম অনুপাতে বৃদ্ধি পায়নি। কৃষি উৎপাদনের জন্যও জমির চাপ অত্যন্ত বেশি। চারণভূমির পরিমাণ খুব দ্রুত হ্রাস পাওয়াতে গবাদি পশুসংক্রান্ত অর্থনীতি ক্ষতিগ্রস্ত হচ্ছে।

অধিক দুধ উৎপাদন ক্ষমতাশালী স্বীকৃত ২৬টি গবাদি পশুকুলের একটিও পশ্চিমবাংলায় নেই। দেশি গরুর দুধ উৎপাদন ক্ষমতা গড়ে মাত্র ৪৬০ কে. জি.। বিদেশি জার্সি এবং হলস্টিনের সঙ্গে দেশি গরুর শংকর-প্রজনন করে আগামী বংশে এক বছরে দুধ উৎপাদন ১,২০০ কে. জি. থেকে ১,৬০০ কে. জি. পর্যন্ত করা সম্ভব। খর্বাকৃতি দেশি গরুর দুধ উৎপাদন করার ক্ষমতা কম, দুধদানের সময়ও কম এবং দুই বিয়ানের মধ্যবর্তী সময় বেশি।

এই পটভূমিতে সারা রাজ্যে পশুসম্পত্তির উন্নয়নমূলক কর্মসূচি ও গবাদি পশু সংক্রান্ত কার্যকলাপের উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করা হয়েছে। কিভাবে অতি অল্প সময়ে দেশি গরুর দুধের গড়পড়তা উৎপাদন ক্ষমতা বাড়ানো যায়, সে ব্যাপারে আমরা যথেষ্ট সচেতন।

*ব্লক সদরে হিমায়িত গোবীজের ভাণ্ডার খোলার চেষ্টা করা হবে। হিমায়িত গোবীজের 'স্ট্র' প্রাণীসম্পদ বিকাশ বিভাগের (যেখানে যেখানে আছে) ক্ষেত্র সহায়ক/কৃত্রিম প্রজননকারিকে* সরবরাহ করা হবে। সেই সঙ্গে দেওয়া হবে প্রাণীসম্পদ স্বেচ্ছা-সেবিদের, যাতে তারা প্রতিটি চাষীর ঘরের দোরে কৃত্রিম প্রজননের সুযোগ পৌঁছে দিতে পারে।

একটি নির্দিষ্ট পঞ্চায়েত সমিতি অঞ্চলে প্রাণীদের জন্য দরকারি কিছু অত্যাবশ্যক ঔষধের সরবরাহ এবং সেইসঙ্গে পশ্চিমবঙ্গ দোহ ও মুরগি উন্নয়ন নিগমের (ওয়েস্টবেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন) উৎপাদিত গবাদি প্রাণী-খাদ্য এই দুটি বিষয়ের দায়িত্বে থাকবেন এক বা দু'জন এজেন্ট।

উৎপন্ন দ্রব্যটি অর্থাৎ দুধের বিপননের দায়িত্বে সাহায্যকারি হিসাবে থাকবে "কৃষক সংগঠন" এবং ঐ নির্দিষ্ট পঞ্চায়েত সমিতির "মহিলা সংগঠনের" সদস্যা ও সদস্যরা। তারা হয় সরাসরি গ্রাহকদের কাছে বাজারে দুধ বিক্রি করবে অথবা দোহ-বিকাশ অধিকারের অধীন বিভিন্ন শীতলীকরণ কেন্দ্র ও ডেয়ারির সঙ্গে যোগাযোগ রেখে কাজটি করবে।

এই কর্মসূচিকে সফল করতে হলে দরকার দেশি প্রজাতির প্রজননক্ষম ষাঁড়ের অস্তিত্ব ধাপে ধাপে দূর করা—অন্যথায় কর্মসূচি ব্যর্থ হতে বাধ্য।

এই সম্পূর্ণ কর্মসূচির আর্থিক দায়-দায়িত্ব যৌথভাবে বহন করবে জেলা গ্রামোন্নয়ন সংস্থা (ডি. আর. ডি. এ.) এবং পশ্চিমবঙ্গ সরকারের প্রাণীসম্পদ বিকাশ বিভাগ। অন্যান্য প্রতিষ্ঠান, যেমন জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি থেকেও এই উদ্দেশ্যে প্রয়োজনীয় আর্থিক রসদের কিছুটা যোগান আসবে বলে ধরে নেওয়া যেতে পারে।

গ্রামের প্রতিটি পরিবারের সদস্যদের, বিশেষ করে মহিলাদের, এই বিষয়ে সচেতন করে তোলার জন্য একটি প্রশিক্ষণ কর্মসূচি গ্রহণ করা হবে যেটি সারা বছর চালু থাকবে। সরকারি আধিকারিকরা সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতে গিয়ে মহিলাদের প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করবেন। চাষী পরিবারের মেয়েদের উন্নত পরিচালন ব্যবস্থার আধুনিক সহজ পদ্ধতি, প্রাণীস্বাস্থ্য পরিচর্যা, প্রতিষেধক চিকিৎসা এবং নিয়মিত কৃমিনাশক ঔষধ প্রয়োগ ইত্যাদি বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হবে। গ্রামের নব সাক্ষর ও সদ্যসাক্ষর ব্যক্তিদেরও এই প্রশিক্ষণ কর্মসূচির আওতায় আনা হবে যাতে তারা আরও দক্ষতা ও আত্মবিশ্বাসের সঙ্গে প্রাণীপালন করতে পারে এবং প্রয়োজন হলে সাধারণ কিছু চিকিৎসা পদ্ধতির প্রয়োগ নিজেরাই করতে পারে।

হিমায়িত গোবীজ প্রযুক্তির কর্মসূচির পরিচালনা ও পর্যালোচনার দায়িত্ব থাকবে বিভিন্ন স্তরে চারটি কমিটির উপর। এই কমটিগুলির সদস্যরা হচ্ছেন রাজ্য থেকে শুরু করে গ্রামস্তর পর্যন্ত সরকারি ও বেসরকারি প্রতিনিধিবৃন্দ।

হিমায়িত গোবীজ প্রযুক্তির প্রসারের জন্য খোলা বাজারে পর্যাপ্ত পরিমাণে তরল নাইট্রোজেন না পাওয়ার ফলে অসুবিধা ভোগ করতে হয়। সময় মতো 'ক্র্যাওক্যান' এর যোগান না থাকায় সমস্যার সৃষ্টি হয়।

শহর ও পৌর এলাকায় স্বাস্থ্যকর মাংস সরবরাহ করার জন্য ঘাতাগারগুলির উন্নতি ও আধুনিকীকরণের উদ্দেশ্যে ব্যয়-বরাদ্দ করা হয়েছে।

উন্নতমানের প্রাণীখাদ্য সরবরাহ, প্রজনন, পরিচর্যা ও রোগ প্রতিরোধের গুরুত্ব জনমানসে সঞ্চালিত করার উদ্দেশ্যে 'সুসংহত প্রাণীবিকাশ প্রশিক্ষণ' অনুষ্ঠানগুলি জনপ্রিয়তা অর্জন করেছে। ত্রিস্তর পঞ্চায়েত সমিতি, কৃষক সংগঠন, পুরসভা, মহিলা সংগঠন, উৎসাহী প্রাণীপালক ও বিভাগীয় প্রতিনিধিদের সমবেত চেষ্টায় প্রাণীসম্পদ বিকাশের গতিমুখ ত্বরান্বিত হতে চলেছে। প্রাণীসম্পদ আসর, সান্ধ্য বৈঠক, গো-প্রদর্শনীর মাধ্যমে সুপরিকল্পিত উপায়ে প্রাণীপালন ব্যবস্থাকে অর্থকরি করার প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। প্রাণীপালনের বিভিন্ন বিষয়ে এ পর্যন্ত ৩,১৮১টি সান্ধ্য বৈঠক গ্রামাঞ্চলে অনুষ্ঠিত হয়েছে। বিভাগীয় কার্যক্রমের সঙ্গে জনগণের সংযোগরক্ষাকারি শিক্ষামূলক তথ্যচিত্র 'সহেলি' পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন নিগমের সৌজন্যে বিভিন্ন প্রেক্ষাগৃহে প্রদর্শিত হয়েছে। বিভিন্ন শ্রেণীর প্রাণীপালনে অধিক আগ্রহ সৃষ্টির জন্য বিভাগীয় পত্রিকা "প্রাণীসম্পদ" ছাড়াও বিশেষজ্ঞদের দ্বারা প্রণীত বিভিন্ন পুস্তিকা মুদ্রিত হয়েছে এবং খামারিদের কাছে সেগুলি বিনামূল্যে বিতরণ করা হচ্ছে। "প্রাণীসম্পদ" পত্রিকা বিতরণে রাজ্যের তথ্য ও সংস্কৃতি বিভাগ বিশেষভাবে সহযোগিতা করছেন। রাজ্য সরকারের তথ্য দপ্তরের 'পশ্চিমবঙ্গ' পত্রিকা, আকাশবাণী ও দূরদর্শনের মাধ্যমে প্রাণীপালন ও স্বাস্থ্য সুরক্ষায় প্রতিবেদন ও আলোচনা সম্প্রচারের ব্যবস্থার উন্নতি হয়েছে।

ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যাণ্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন' রাজ্যের প্রাণীকৃষকদের প্রিয় 'এপিক' সুষম খাদ্য তৈরি করে বাজারে বিক্রি করে। কর্পোরেশনের দুর্গাপুর ও শালবনিতে অবস্থিত দু'টি ফিড প্ল্যাণ্ট ১৯৯০-৯১ সালে বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু করে সাফল্য লাভ করে। আরও ৫টি ফিড প্ল্যাণ্ট নির্মাণ করার কাজ শুরু হয়েছে। এটি ১৯৯২-৯৩ সালে চলু হবে। মেদিনীপুর জেলার শালবনিতে প্রতি শিফটে অতিরিক্ত ১৫ টন উৎপাদন বাড়ানোর ব্যবস্থা করা হয়েছে। আশা করা হচ্ছে এই প্ল্যাণ্টটি ১৯৯২-৯৩ সালে বাণিজ্যিক উৎপাদন শুরু করতে পারবে।

১৯৯১-৯২ সালে ৫টি প্ল্যান্টের মোট গো-খাদ্যের উৎপাদন প্রায় ২৭,৫০০ টন। ১৯৯২-৯৩ সালে গো-খাদ্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ৩৬,০০০ টন।

১৯৯১-৯২ সালে বৃহত্তর কলকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্পের আওতার বাইরে কর্পোরেশন প্রায় ১২,০০,০০০ লিটার দুধ সরবরাহ করে।

১৯৯১-৯২ সলে হাওড়ায় মিলটোন কারখানায় উৎপাদিত ১,৫৫,০০০ লিটার 'মিলটোন' বিক্রি হতে পারে। মিলটোন প্ল্যাণ্টে পুষ্টিকর দুধ তৈরি ও সরবরাহ করার প্রকল্প শুরু হয়েছে।

ডবল্যু এফ পি—৬১৮-র প্রোজেক্ট অফিসের কার্যকলাপ অপারেশন ফ্লাড ও গবাদি প্রাণী পুনর্বাসন সংক্রান্ত।

সমবায় সংগঠনের মাধ্যমে বৈজ্ঞানিক প্রথায় প্রাণী পালন, দুগ্ধ উৎপাদন বৃদ্ধি এবং সুসংবদ্ধ উপায়ে দুগ্ধ বিপননের জন্য প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলাই 'অপারেশন ফ্লাড' কার্যক্রমের মুখ্য উদ্দেশ্য। ইতিপূর্ব্বে প্রথম দুই পর্যায়ের কাজ শেষ হয়েছে। ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন-এর নেতৃত্বে ত্রিস্তর বিশিষ্ট সমবায় সংগঠনের মধ্যে এই কর্মসূচির রূপায়ণ চলছে।

*প্রকল্পটি চালানোর জন্য জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদের (এন. ডি. ডি. বি.) কাছ থেকে সাহায্য পাওয়া যায়। প্রয়োজনীয় পরিকাঠামো গড়ে তোলার উদ্দেশ্যে প্রাণীসম্পদ দোহ-উন্নয়ন অধিকারের পঞ্চবার্ষিকী যোজনার ব্যয়-বরাদ্দ করা হয়।*

মুর্শিদাবাদ জেলার বহরমপুরে দৈনিক ৬০,০০০ লিটার উৎপাদনকারি ডেয়ারি প্ল্যান্ট তৈরি করা হয়েছে। এটি ভাগীরথী কো-অপারেটিভ মিল্ক প্রোডউসার্স ইউনিয়নের কাজে লাগে।

শিলিগুড়ি ও বহরমপুরে দুটি ফিড প্ল্যান্ট আছে। তারা প্রতি মাসে যথাক্রমে প্রায় ১,২০০ টন ও ৮০০ টন গো-খাদ্য উৎপাদন করে।

শিলিগুড়িতে হিমালয়ান কো-অপারেটিভ মিল্ক ইউনিয়নের পরিচালনাধীন একটি সক্রিয় হিমায়িত গো-বীজের গবেষণাগার আছে। এটি নিজের প্রয়োজন মেটাতে সক্ষম। অন্যান্য কো-অপারেটিভ মিল্ক ইউনিয়নের উৎপাদনকারিদের চাহিদাও মেটাতে পারে।

শিলিগুড়ি, বরহমপুর ও মেদিনীপুরে ঘণ্টায় ৫ লিটার উৎপাদন ক্ষমতাসম্পন্ন ৩টি তরল নাইট্রোজেন প্ল্যান্ট আছে।

কলকাতার মাদার ডেয়ারি প্রকল্প ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের পরিচালাধীন। মাদার ডেয়ারির প্রধান কাজ হচ্ছে রাজ্যের ভেতরে ও বাহিরে কাঁচা দুধ সংগ্রহ করে 'রিকনস্টিটিউটেড' টোণ্ড দুধ সরবরাহ করা। এই দুধ ১১৬টি মিনি ডেয়ারি, ১৮৩টি ইন্সুলেটেড ট্যাঙ্ক ও ২৯৪টি বিপণন কেন্দ্রের মাধ্যমে বিতরণ করা হয়ে থাকে।

জনস্বাস্থ্য রক্ষার্তে কলকাতা মেট্রোপলিটান এলাকা ও হাওড়া থেকে খাটাল সরিয়ে দেওয়া হচ্ছে। বর্তমানে গঙ্গানগর গবাদি প্রাণী পুনর্বাসন কেন্দ্রে ৯৯৬টি গবাদি পশু আছে। গোশালা থেকে ১৯৯০-৯১ সালে ভাড়া বাবদ ১,৪০,৭৮৩ টাকা পাওয়া যায়। ১৯৯১-৯২ সালে ২,৪৫,৪০০ পাবার সম্ভাবনা আছে।

হাওড়ার 'সি আর. এস.' প্রকল্পটি হাওড়া পুরসভার দ্বারা পরিচালিত। গার্ডেন রিচের সি. আর. এস. প্রোজেক্টের নির্মাণ কার্য চলছে।

বেলগাছিয়ার দুগ্ধাগারের সক্রিয় সহযোগিতায় ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রোডিউসারস ফেডারেশন সন্ধ্যাবেলায় ক্রেতাদের দুধ সরবরাহ করে। ১৯৯১ সালের এপ্রিল মাস থেকে ডিসেম্বরর মাস পর্যন্ত ১৩,৯৪,৩৪২ লিটার দুধ সরবরাহ করা হয়। পশ্চিমবঙ্গ সরকারের সায়েন্স ও টেকনোলজি বিভাগের সাহায্য ও সহায়তা-নির্ভর ফেডারেশন প্রাইমারি সোসাইটি ও ডেয়ারিগুলির জন্য বায়ো-গ্যাস প্ল্যান্ট, সোলার ফটো ভোলটিক লণ্ঠন এবং জল গরম করার সোলার সিস্টেম প্রবর্তিত করছে।

শালবনি ও গাজোলে ফিড প্ল্যান্ট নির্মাণের কাজ ফেডারেশনের উপর ন্যস্ত হয়েছে।

কেন্দ্রীয় সরকার দোহ-বিকাশ কার্যক্রমকে আরও সচল ও গতিমুখি করে তোলার উদ্দেশ্যে জাতীয় স্তরে একটি 'টেকনোলজি মিশন অন ডেয়ারি ডেভেলপমেন্ট' গঠন করেছেন। 'অপারেশন ফ্লাড' কার্যক্রম ও সরকারি পরিকাঠামোর মধ্যে সমন্বয় ঘটিয়ে নির্দিষ্ট সময়সীমার মধ্যে দোহ—উন্নয়নের পূর্ণবিকাশ বাস্তবায়িত করা 'টেকনোলজি মিশন'-এর মুখ্য উদ্দেশ্য।

রাজ্যস্তরে সমন্বয় কমিটির প্রথম মিটিং-এ ঠিক হয়—৬টি সক্রিয় গোশালার মধ্যে তুলনামূলকভাবে বেশি সক্ষম ও সফল ৩টিকে পশ্চিমবঙ্গে প্রথম বছরের প্রোগ্রামের অন্তর্ভুক্ত করা হবে।

আমাদের অর্থনৈতিক কাঠামোর দোহ-উন্নয়নের বিশিষ্ট ভূমিকা আছে। দোহ-উন্নয়ন কার্যক্রমের মুখ্য লক্ষ্য গ্রামাঞ্চলে উৎপাদিত কাঁচা দুধ সংগ্রহ, দুগ্ধাধারগুলিতে সংগৃহীত কাঁচা দুধ স্বাস্থ্যসম্মত উপায়ে জীবাণু মুক্তকরণ, 'রিকনস্টিটিউটে' দুধ তৈরি ও নিয়মিতভাবে হাসপাতাল ও অন্যান্য প্রতিষ্ঠানসহ নির্দিষ্ট ক্রেতাসাধারণের মধ্যে সুষ্ঠু বণ্টন ব্যবস্থা নিশ্চিত করা।

বর্তমানে এই রাজ্যে সরকারি মালিকানাধীন মোট আটটি দুগ্ধাগার আছে। এর মধ্যে দুটি—মাদার ডেয়ারি, কলকাতা ও উত্তরবঙ্গের মাটিগাড়া দুগ্ধগার, যথাক্রমে জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদ (এন. ডি. ডি. বি.) ও হিমুল' দুগ্ধ সমবায় ইউনিয়ন দ্বারা পরিচালিত। অন্য পাঁচটি—যথা কেন্দ্রীয় দুগ্ধাগার, বেলগাছিয়া, হরিণঘাটা দুগ্ধাগার, দুর্গাপুর দুগ্ধাগার, বর্ধমান ও দুগ্ধাগার ও কৃষ্ণনগরের দুগ্ধাগার সরাসরি সরকারের পরিচালনাধীন। তা ছাড়া, মুর্শিদাবাদ জেলার বহরমপুরে আরও একটি দুগ্ধাগার আছে। এটির পরিচালনার দায়িত্ব 'ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেড'-এর উপর ন্যস্ত।

অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে দুগ্ধজাত মিষ্টান্ন তৈরির জন্য অসংখ্য চা-কফির দোকানে সরবরহ করার জন্য দুধের জাহিদা অত্যধিক বেশি। রাজ্য সরকার নির্ধারিত দুধের সংগ্রহ মূল্যের চেয়ে বেশি মূল্যে বেসরকারি ব্যবসাদাররা দুধ উৎপাদনকারিদের দুধ কিনে নেয়। দুধের মোট সংগ্রহ যে সর্বদা ঈপ্সিত লক্ষ্যের চেয়ে কম হয়, এটাই তার অন্যতম কারণ। এর ফলে সরকারি দুধ সরবরাহ প্রকল্পের মাধ্যমে দুধের সরবরাহ অক্ষুণ্ণ রাখার জন্য বাধ্য হয়ে ''রিকন্সটিটিউটেড'' দুধের উপর নির্ভর করতে হয়।

ডানকুনিতে অবস্থিত 'মাদার ডেয়ারি', কলকাতা, প্রকল্পটি পশ্চিমবঙ্গ সরকারের স্বত্বাধীন। অপারেশন ফ্লাড প্রোগ্রামের আর্থিক সহায়তায় দৈনিক ৪ লক্ষ লিটার দুধ উৎপাদন ক্ষমতাসম্পন্ন এই ডেয়ারিটি নির্মিত হয়। শুরু থেকেই কেন্দ্রীয় সরকারাধীন জাতীয় দোহ-উন্নয়ন পর্ষদের (এন. ডি. ডি. বি.) উপর এই ডেয়ারির কার্যকলাপ ও পরিচালনা ন্যস্ত আছে। চালু প্রথা অনুযায়ী ১৯৯৪ সালের জুন মাস পর্যন্ত এই ব্যবস্থা বলবৎ থাকবে। বর্তমান মাদার ডেয়ারির উৎপাদন ধার্য ক্ষমতার অল্প কিছু কম। দুধের ক্রমবর্দ্ধমান চাহিদার কথা বিচার করে মাদার ডেয়ারির বর্তমান দৈনিক ৪ লক্ষ লিটার উৎপাদন ক্ষমতাকে বাড়িয়ে ৬ লক্ষ লিটার করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। অপারেশন ফ্লাড-৩ কর্মসূচির আর্থিক সহায়তায় ১৩ কোটি টাকা সম্ভাব্য খরচে সম্প্রসারণের কর্মসূচিটি এন. ডি. ডি. বি.-র হাতে তুলে দেওয়া হয়েছে।

ভারত সরকারের প্রতিষ্ঠান জাতীয় দোহ-উন্নয়ন পর্যদ (এন. ডি. ডি. বি.) মিল্ক পাউডার ও বাটার/বাটার ওয়েল সরবরাহ ক্রমপর্যায়ে বন্ধ করে দেওয়ায়, ক্রেতা সাধারণের মধ্যে দুধ সরবরাহ করার জন্য সরকারকে খোলা বাজার থেকে টেণ্ডারের মাধ্যমে অধিক মূল্যে মিল্ক পাউডার ও বাটার কিনতে হয়। পর্যাপ্ত পরিমাণে মিল্ক পাউডার ও বাটার না পাওয়ার জন্য মাঝে মাঝে দুধ সরবরাহ বিঘ্নিত হয়। এর ফলে প্রতিকূল অবস্থার সৃষ্টি হয়। এমত অবস্থায়, অগত্যা অনিচ্ছাভাবে দুধের পুরো চাহিদা মেটানোর জন্য রাজ্য সরকারকে শেষ উপায় হিসেবে

কেবল ডবল টোণ্ড দুধ সরবরাহ করার সিদ্ধান্ত নিতে হয়। মিল্ক পাউডার ও বাটার/বাটার অয়েল-এর উপর নির্ভরশীলতা কিছুটা দূর করতে এই রাজ্যে সরকারি দুগ্ধাগার ও চিলিং প্ল্যান্টগুলিতে কাঁচা দুধের সংগ্রহ বৃদ্ধির জন্য বিশেষ উদ্যোগ নেওয়া হচ্ছে। প্রসঙ্গত উল্লেখযোগ্য ভর্তুকির বোঝা কমানোর জন্য অস্বস্তিকর পরিবেশে রাজ্য সরকারকে দুধের দাম বাড়াতে হয়। এর আগে ১৯৮৮ সালের মার্চ মাসে দুধের দাম সংশোধিত হয়। এদিক থেকে বিচার করলে, ১৯৯২ সালের জানুয়ারি মাস থেকে লিটার প্রতি ২ টাকা ৩০ পয়সার মূল্যবৃদ্ধিকে অযৌক্তিক বলা যায় না।

যত তাড়াতাড়ি সম্ভব বোতলের পরিবর্তে পলিপ্যাকে দুধ সরবরাহ করার ব্যবস্থা করা হচ্ছে।

রাজ্য সেক্টরে ৮টি সমবায় সেক্টরে ১টি ডায়েরির দৈনিক উৎপাদনের হার নিম্নরূপ ঃ—

| | | |
|---|---|---|
| ১। | সেন্ট্রাল ডেয়ারি, বেলগাছিয়া | ১,৫০,০০০ লিটার |
| ২। | ডেয়ারি ফ্যাক্টরি, হরিণঘাটা, নদীয়া | ৩২,০০০ লিটার |
| ৩। | ডেয়ারি ফ্যাক্টরি, কৃষ্ণনগর, নদীয়া | ৫,০০০ লিটার |
| ৪। | ডেয়ারি ফ্যাক্টরি, বর্ধমান | ৪,০০০ লিটার |
| ৫। | ডেয়ারি ফ্যাক্টরি, দুর্গাপুর | ১৬,০০০ লিটার |
| ৬। | ডেয়ারি ফ্যাক্টরি, বহরমপুর | ৪,০০০ লিটার |
| ৭। | মালটিপারপাস ডেয়ারি, মাটিগাড়া | ১৬,০০০ লিটার |
| ৮। | মাদার ডেয়ারি, ডানকুনি | ৩,৩৯,০০০ লিটার |

উত্তরবঙ্গের একমাত্র দুধ উপাদান ও সরবরাহকারি প্রতিষ্ঠান হিমুল মিল্ক ইউনিয়ন প্রচণ্ড অর্থনৈতিক সংকটের সম্মুখীন হয়। এক সময়ে ইউনিয়নের কার্যকলাপ সম্পূর্ণ ব্যাহত হয়। ১৯৯১ সালের জুলাই-আগস্ট মাসে দুধ বিক্রির কাজে সাময়িক বিরতি দেখা দেয়। ৬০ লক্ষ টাকা আর্থিক সহায়তা করে রাজ্য সরকার মিল্ক ইউনিয়নটিকে পুনরুজ্জীবিত করে। মিল্ক ইউনিয়নটির কার্যকলাপে লাভ-ক্ষতি বিচার করার জন্য একটি 'রিহ্যাবিলিটেশন (পুনঃপ্রতিষ্ঠা) কমিটি' গঠিত হয়েছে। ফলস্বরূপ, মিলক ইউনিয়নের দুধ বিক্রির কাজ আবার শুরু হয়েছে। ধীরে ধীরে কাজকর্মের গতি বৃদ্ধি পাচ্ছে। দৈনিক দুধ সংগ্রহ ও দৈনিক দুধ ও দুধজাত উপাদানের বিক্রির ব্যাপারে যথেষ্ট উন্নতি হয়েছে। ঘাটতি মিটিয়ে দুধ বিক্রিতে কিছু উদ্বৃত্ত হয়েছে।

গ্রামীণ ডেয়ারি সম্প্রসারণ প্রকল্পে দুধ উৎপাদনকারিরা যাতে মার্কেটিং-এর সুবিধা পায় এবং বিভিন্ন জেলায় গ্রামীণ গো-শালা এলাকায় দুধ সংগ্রহ ও চিলিং কেন্দ্র খোলা যায় তার ব্যবস্থা আছে। বীরভূম জেলার সিউড়িতে চিলিং প্ল্যান্ট বসানো ও বিভিন্ন জায়গা থেকে যন্ত্রপাতি সরিয়ে চাঁপাডাঙ্গায় অবস্থিত তারকেশ্বর-পুরসুরা সমবায় সমিতির হিমঘরে আনার জন্য ব্যয়-বরাদ্দ করা হয়।

মন্টেশ্বরে কুসুমগ্রামে অবস্থিত দুধ চিলিং প্ল্যান্টের সম্প্রসারণ এবং চিলিং করার ক্ষমতা বৃদ্ধি এবং পলাশি চিলিং প্ল্যান্টের ক্ষমতা বৃদ্ধি, ১৯৯২-৯৩ সালের কর্মসূচিতে অন্তর্ভুক্ত করা হয়।

বেলগাছিয়া কেন্দ্রীয় ডেয়ারিতে ডিজেল উৎপাদনকারি সেট বসানো হয়।

বর্ধমান দুগ্ধ সরবরাহ প্রকল্পের জন্য একটি 'হোমজেনাইজার' কেনা হয় এবং একটি 'পাউচ ফিলিং মেশিন' বসানো হয়।

কৃষ্ণনগর দুগ্ধ সরবরাহ প্রকল্পের জন্য একটি 'মিল্ক ক্ল্যারিফায়ার' বসানো ও কর্মচারিদের কোয়ার্টার নির্মাণের বিষয়ে ১৯৯১-৯২ সালে ব্যয়-বরাদ্দ নির্দিষ্ট হয়।

উত্তর ২৪-পরগনার বারাসাতে দৈনিক ৪ লক্ষ লিটার ক্ষমতাসম্পন্ন একটি তৃতীয় মেট্রো ডেয়ারি স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। যৌথ উদ্যোগে অপারেশন—৩-এর মাধ্যমে ৩০ কোটি টাকার সম্ভাব্য ব্যয়ে পরিকল্পনাটি সম্পাদিত হবে।

প্রাণী সম্পদ বিকাশ বিভাগের কাজকর্ম ও প্রচেষ্টা, সাফল্য ও ব্যর্থতার বিবরণ দিলাম। শেষ করার আগে মাননীয় সদস্যদের কাছে আমার সনির্বন্ধ অনুরোধ তারা যেন এই বিভাগের কাজকর্মের উন্নতি বৃদ্ধির উদ্দেশ্যে তাদের মূল্যবান পরামর্শ ও সাজেশন দিয়ে আমাদের বাধিত করেন।

## পরিশিষ্ট

### পরিসংখ্যা

| প্রাণী সম্পদ অধিকার | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ | ১৯৯২-৯৩ |
|---|---|---|---|
| ১) নিবিড় গবাদি প্রাণী উন্নয়ন-প্রকল্প | | | |
| অ) কৃত্রিম প্রজনন সংখ্যা | ৫.৪৫ লক্ষ্য | ৫.৬৫ লক্ষ (লক্ষ্য মাত্রা) ৪.১১ লক্ষ (ডিসেম্বর '৯১ পর্যন্ত) | ৬.২০ লক্ষ |
| আ) গোখাদ্য প্রসারণ প্লট। মিনিকিট | ৩৩৭৮৩ | ১৪১১০টি | ২১০০০ (আনুমানিক) |
| ই) বলদিকরণের সংখ্যা | ০.০৮ লক্ষ | ০.১০ লক্ষ (লক্ষ্যমাত্রা) ০.০৭ লক্ষ ('৯১ ডিসেম্বর পর্যন্ত) | ০.১২ লক্ষ |
| ঈ) কাস্টম সার্ভিস্ জন | ৪৬৯ | ৪৪৭ (ডিসম্বের '৯১ পর্যন্ত) | ৫০০ |

২। কেন্দ্রীয় গোবীজ সংগ্রহ কেন্দ্র

| | | | | |
|---|---|---|---|---|
| অ) | শুক্র উৎপাদনের পরিমাণ | ১৪.১ লক্ষ মিলি. | ১৪.১৫ লক্ষ মিলি. | ১৪ লক্ষ মিল. |
| আ) | জৈবিক সম্পদ ব্যবহারের পরিমাণ | ৮.৩ লক্ষ মিলি. | ৮.৪ লক্ষ মিলি. | ৮.২৯ লক্ষ মিলি. |
| ই) | নবজাত বাছুরের সংখ্যা | ১.৯৩ লক্ষ | ২.০৭ লক্ষ (লক্ষ্যমাত্রা) ১.৩৮ লক্ষ (ডিসেম্বর '৯১ পর্যন্ত) | ২.১০ লক্ষ |
| ঈ) | দুগ্ধ উৎপাদন (০০০ টন) | ২৯১২ | ৩০২৫ | ৩২০০ |
| উ) | প্রজননক্ষম ষাঁড়ের সংখ্যা | ৩০ | ৪২ | ৫০ |
| ৩। | সরকারি খামারে উৎপন্ন গোঃ খাদ্যের পরিমাণ (মেট্রিক টন) | ১২৩৯৩.৪৯ | ১৩,০০০ | ১৩,৫০০ |

ক) রাজ্য হাঁস-মুরগি পালন খামারের কার্যাবলির অগ্রগতি (ডিসেম্বর '৯১ পর্যন্ত)

১। উৎপন্ন ডিমের সংখ্যা—১০,৯৫,২২৬

২। সরবরাহ করা বাচ্চা ফোটাবার ডিমের সংখ্যা—১,২৬,৯৮৭

৩। সরবরাহ করা প্রজননের যোগ্য পাখীর সংখ্যা—৮০,০১২

৪। শিক্ষণপ্রাপ্ত শিক্ষার্থীর সংখ্যা—১,৬৯৯

খ) প্রাণীস্বাস্থ্য অধিকার—

| | | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ ডিসেম্বর, ৯১ পর্যন্ত | ১৯৯২-৯৩ (লক্ষ্য মাত্রা) |
|---|---|---|---|---|
| ১। | কৃত্রিম গো প্রজননের সংখ্যা— | ৬৮,৩৭৭ | ৫১,৫১০ | ১ লক্ষ |
| ২। | বিভিন্ন ধরনের উৎপন্ন টিকার সংখ্যা— | ২,৭৪,৫০,০০০ | ২,৮৪,৭১,৩৬৭ | ৩ কোটি ডোস |
| ৩। | চিকিৎসা প্রাপ্ত প্রাণীর সংখ্যা— | ৬৮,৪৬,৬৩৮ | ৪৬,৪৪,৫০০ | ৭৫ লক্ষ |
| ৪। | টিকাদানের সংখ্যা— | ১,৩৪,৫৬,৪৫০ | ১,২১,৫৪,৫১৭ | ২ কোটি |
| ৫। | প্রাণী স্বাস্থ্য শিবির | ৫৯৫৭ | ৩২৫৫ | |

**দাবী নং-৫১**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫১ নং খাতের অধীন "২৪০৫—মৎস্য", "৪৪০৫—মৎস্য চাষের মূলধনী ব্যয়" এবং "৬৪০৫—মৎস্য ঋণ" খাতে ১৯৯২-৯৩ সালের জন্য ৩১,০৪,২৪,০০০ (একত্রিশ কোটি চার লক্ষ চব্বিশ হাজার টাকা) ব্যয়-বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ৭,৭৬,১১,০০০ (সাত কোটি ছিয়াত্তর লক্ষ এগার হাজার টাকা)ও এর অন্তর্ভুক্ত।

মাননীয় সদস্যগণ, আপনাদের অবগতির জন্য জানাচ্ছি, মৎস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাঙলা পর পর কয়েক বছর শীর্ষস্থান অধিকার করে চলেছে। অন্তর্দেশিয় মৎস্য চাষের ক্ষেত্রে পশ্চিমবাঙলা শুধু শীর্ষে নয় প্রতি হেক্টর গড় উৎপাদনেও ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা অনেক এগিয়ে। যদিও আমাদের সমুদ্রতটরেখা অন্যান্য সমুদ্রোপকুলবর্তী রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা অনেক এগিয়ে। যদিও আমাদের সমুদ্রতটরেখা অন্যান্য সমুদ্রোপকুলবর্তী রাজ্যের তুলনায় অনেক কম তবুও সামুদ্রিক মৎস্য শিকারের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ১৯৮৭-৮৮ সালের পরিসংখ্যান অনুযায়ী প্রতি কিলোমিটারে গড় উৎপাদনের পশ্চিমবাংলা শীর্ষে। কিন্তু এই অগ্রগতিতে আমরা আত্মসন্তুষ্টি নিয়ে বসে থাকতে চাই না।

বিজ্ঞানীদের মতে মাছ হচ্ছে সহজপাচ্য প্রোটিন খাদ্য। ভাবতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় এই রাজ্যে মৎস্যভুক মানুষের সংখ্যা অনেক অনেক বেশি। সেই কারণে এই রাজ্যে মাছের চাহিদাও অনেক বেশি। উৎপাদন বৃদ্ধিতে প্রভূত উন্নতি ঘটলেও এখনও যোগান ও চাহিদার মধ্যে পার্থক্য রয়েছে। দেশের জল সম্পদকে উৎপাদনশীল করার তেমন কোনও পরিকল্পনা অতীতে নেওয়া হয়নি। আমরা যতটুকু সুযোগ পেয়েছি তার দ্বারা এই সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে। যোগান ও চাহিদার মধ্যে যে ঘাটতি রয়েছে সেই ঘাটতি পুরণের উদ্দেশ্যে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় উৎপাদনের ক্ষেত্রে নতুন নতুন প্রযুক্তিকে কাজে লাগিয়ে উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টা চালানো হবে।

(১) অন্তর্দেশীয় মৎস্যচাষ প্রকল্প।

(ক) বিগত বছরগুলির মতো বদ্ধ জলাশয়ে মাছের উৎপাদন বৃদ্ধির জন্য একদিকে প্রকল্প বহির্ভূত জলাশয়গুলিকে উন্নত প্রথায় মাছ চাষের কর্মসূচি প্রকল্পের সাথে যেমন যুক্ত করা হবে পাশাপাশি যে জলাশয়ে উন্নত প্রথায় মাছ চাষ হচ্ছে সেগুলিতে নতুন প্রযুক্তিকে কাজে লাগিয়ে উৎপাদন বৃদ্ধির কর্মসূচি নেওয়া হবে।

(খ) ময়লাজলে মাছ চাষের ক্ষেত্রে এই রাজ্য সারা বিশ্বে বিস্ময়ের সৃষ্টি করেছে। এতে করে জলকে দূষণমুক্ত করে পরিবেশকে সুন্দর করা যায়। সম্প্রতি নবদ্বীপ পৌরসভা এলাকায় ময়লাজল নিয়ে একটি মৎস্যচাষ কেন্দ্র গড়ে তোলা হয়েছে। হুগলি জেলার শ্রীরামপুরেও অনুরূপ একটি প্রকল্প তৈরির পরিকল্পনা নেওয়া হয়েছে।

(গ) পরীক্ষামূলকভাবে মিষ্টি জলে মুক্তোচাষ-এর যে কাজ শুরু হয়েছিল তার সাফল্য পাওয়া গেছে এবং আরও বিশেষভাবে পরীক্ষা করা হচ্ছে। ইতিমধ্যে এ বিষয়ে বহু বিজ্ঞানীর দৃষ্টি আকৃষ্ট হয়েছে।

(ঘ) পার্বত্য এলাকায় ঝোরায় বৈজ্ঞানিক পদ্ধতিতে মাছচাষ করে আশাতীত সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে। পার্বত্য এলাকার মানুষের মধ্যে এই ধরনের প্রকল্পে বিপুল উৎসাহেরও সৃষ্টি হয়েছে।

(ঙ) অন্তর্দেশীয় জলাশয়ে মাছচাষের আধুনিক প্রযুক্তি সমূহ তৃণমূল স্তর পর্যন্ত মৎস্যচাষী, সরকারি ও ব্যাঙ্কের আধিকারিকদের মধ্যে পৌঁছে দেওয়ার জন্য কল্যাণীতে রাজ্যস্তরে প্রশিক্ষণকেন্দ্র তৈরি করা হয়েছে। অন্যান্য রাজ্য থেকেও সরকারি আধিকারিকগণ এই প্রশিক্ষণ কেন্দ্রে প্রশিক্ষণ নিতে আসেন। এছাড়া জেলায় জেলায় অনুরূপ ভাবে প্রশিক্ষণভবন তৈরি করা হয়েছে। ব্লকস্তর পর্যন্ত মৎস্যচাষীদের সেখানে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে।

(চ) কল্যাণী রাজ্য মৎস্য গবেষণাগারে আধুনিক প্রযুক্তি প্রয়োগ, বিভিন্ন পরীক্ষা নিরীক্ষা, মাছের উন্নত মানের খাদ্য প্রভৃতি বিভিন্ন বিষয়ে গবেষণার কাজ এগিয়ে চলেছে।

(২) নোনাজলে মাছ চাষ ঃ

লবণাক্ত জলে মাছচাষের ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য সমুদ্রোপকূলবর্তী রাজ্যের চেয়ে এ রাজ্যের উৎপাদন সবচেয়ে বেশি, তবুও এ বিষয়ে সঠিক প্রযুক্তির ব্যবহার না থাকার জন্য প্রতি হেক্টারে গড় উৎপাদনে অন্যান্য দেশের তুলনায় আমাদের দেশ অনেক পিছিয়ে। অথচ এ বিষয়ে আমাদের সম্ভাবনা প্রচুর। এতে করে শুধুমাত্র উৎপাদন বৃদ্ধি নয় প্রভূত কর্মসংস্থান সৃষ্টি এবং আরও বৈদেশিক মুদ্রা অর্জনের ক্ষেত্রে সাফল্য লাভ করা সম্ভব হবে। সেই জন্য সরকারি উদ্যোগের পাশাপাশি ব্যক্তিগত উদ্যোগকেও কাজে লাগাতে হবে।

মৎস্যচাষীরা যাতে অভিজ্ঞতা অর্জন করতে পারেন তারজন্য দিঘার কাছে আলমপুরে রাষ্ট্রসংঘের উন্নয়ন প্রকল্পের সহায়তায় একটি উন্নতমানের খামার গড়ে তোলা হয়েছে। এটা রাজ্য সরকারের তত্ত্বাবধানে রয়েছে। দিঘার কাছে একটি নোনাজলে মৎস্যচাষের ক্ষেত্র নির্মাণের কাজ প্রায় সম্পূর্ণ। এখানে সরকারি সংস্থা, সমবায় প্রতিষ্ঠান ও ব্যক্তিগত উদ্যোগকে উৎপাদনের সাথে যুক্ত করার কথা ভাবা হচ্ছে। উদ্দেশ্য হল উন্নতমানের প্রযুক্তি আনয়ন ও ব্যবহার এবং উৎসাহ সৃষ্টি করা। ভারত সরকারের কাছে প্রেরিত চিংড়ি ও মাছচাষের একটি প্রকল্প সম্প্রতি বিশ্ব ব্যাঙ্কের প্রায় ১০০ কোটি টাকা সাহায্যের অনুমোদন পেয়েছে। প্রকল্পটির নাম হচ্ছে "মাছ ও চিংড়ি চাষ প্রকল্প (Fish and Shrimp Culture Project) এই প্রকল্পের মেয়াদ ৭ বছর। এতে ১৬৬৫ হেক্টার নোনাজলের জলাশয় তৈরি হবে। এবং ১৮৬০ হেঃ পরিমিত বিল বাওড়কে মাছচাষের উপযোগী করে গড়ে তোলা হবে। ডায়মন্ডহারবার ও হলদিয়ার, মাঝখানে হুগলি নদীতে মীনদ্বীপ (নয়াচর) এই প্রকল্পের আওতাভুক্ত হয়েছে। ক্যানিং-এ ডেনমার্কের সহায়তায় ও এম. পি. ই. ডি. এ-এর সাহায্যে গলদা চিংড়ির একটি বৃহৎ হ্যাচারি নির্মাণের কাজ শুরু হয়েছে। এছাড়া ছোট ছোট হ্যাচারিতে গলদা চিংড়ির বীজ প্রজননের কাজে মৎস্য দপ্তরের গবেষণার সাফল্য পাওয়া গেছে। ব্যক্তিগত উদ্যোগে এই ধরনের মাছচাষে সাহায্যের জন্য সংশ্লিষ্ট জেলাগুলিতে বি. এফ. ডি. এ. গড়ে তোলা হচ্ছে। এছাড়া দক্ষিণ ২৪ পরগনায় হেনরি দ্বীপে যৌথ উদ্যোগে একটি প্রকল্প গড়ে তোলা হয়েছে। ইতিমধ্যে অনেক অনাবাসী ভারতীয় এখানে এই ধরনের প্রকল্প গড়ে তোলার জন্য আগ্রহ প্রকাশ করেছেন।

সামুদ্রিক মৎস্য শিকার ঃ

ভারতবর্ষের অন্যান্য সমুদ্রোপকূলবর্তী রাজ্যগুলির তুলনায় পশ্চিমবঙ্গের উপকূলবর্তী তটরেখা কম। তবুও সামুদ্রিক শিকারের ক্ষেত্রে এ রাজ্যে যথেষ্ট অগ্রগতি ঘটেছে। জাতীয় সমবায় নিগমের সহায়তায় আধুনিক যন্ত্রচালিত নৌকার মাধ্যমে মৎস্যজীবীদের এই প্রকল্পে যুক্ত করে উন্নত প্রথায় মৎস্য শিকারের অভিজ্ঞতা অর্জনের ব্যবস্থা করা হয়েছে। এই আর্থিক বছরে অধিক উচ্চশক্তি সম্পন্ন যন্ত্রচালিত নৌকা প্রবর্তন করার কর্মসূচি হাতে নেওয়া হয়েছে। সমবায় সমিতি তৈরি করে এই কর্মসূচির রূপ দেওয়া হচ্ছে। শংকরপুরের মৎস্যবন্দরের সাফল্যের পর সুন্দরবনে মৎস্য শিকারের জন্য ফ্রেজারগঞ্জেও অনুরূপ একটি আধুনিক মৎস্য বন্দর নির্মাণের কাজে হাত দেওয়া হয়েছে। যে সময়ের মধ্যে এই কাজ শেষ করার কর্মসূচি নেওয়া হয়েছিল সরকারের আর্থিক অসচ্ছলতার জন্য নির্দিষ্ট সময়ের মধ্যে বন্দর নির্মাণের কাজটি শেষ করা হয়ত সম্ভবপর হবে না। এ ছাড়া ২৪ পরগনায় ডায়মণ্ডহারবার ও মেদিনীপুর জেলার খেজুরিতে আরও দুটি মৎস্য বন্দর গড়ে তোলার পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হচ্ছে। সামুদ্রিক মৎস্য শিকারের ক্ষেত্রে আধুনিক প্রযুক্তি মৎস্যজীবীরা যাতে কাজে লাগাতে পারেন তারজন্য দিঘার সন্নিকটে রামনগর, ও দক্ষিণ ২৪ পরগনার নামখানায় ২টি সামুদ্রিক প্রশিক্ষণ কেন্দ্র গড়ে তোলা হয়েছে। এ ছাড়া সামুদ্রিক মৎস্য সংরক্ষণের জন্য হিমঘর ও বরফকল নির্মাণের কাজকে গুরুত্ব দেওয়া হয়েছে। শংকরপুর, কাঁথি, ডায়মণ্ডহারবার, নামখানা, ক্যানিং ও রায়চকে ইতিমধ্যেই হিমঘর ও বরফকল নির্মাণ করা হয়েছে। ফ্রেজারগঞ্জ ও ন্যাজাটে বরফকল নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। রায়দীঘি ও দিঘাতে আরও দুটি বরফকল নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। যন্ত্রচলিত নৌকায় তেলের সরবরাহের জন্য কয়েকটি জায়গায় তেলের ডিপো গড়ে তোলার কাজ হাতে নেওয়া হয়েছে। এ ছাড়া মেদিনীপুর ও ২৪ পরগনার বিভিন্ন স্থানে কয়েকটি মৎস্য অবতরণ ক্ষেত্র নির্মাণ করা হয়েছে এবং আরও কয়েকটি অবতরণ ক্ষেত্র নির্মাণের পরিকল্পনা আছে। সমুদ্রে সঠিক স্থানে মৎস্যজীবীরা যাতে মৎস্য শিকার করতে পারেন তার জন্য আধুনিক প্রযুক্তি ব্যবহারের পরিকল্পনা নেওয়া হচ্ছে।

কল্যাণমূলক প্রকল্প ঃ

মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই শুধুমাত্রই মাছের উৎপাদন বৃদ্ধি ঘটানোই আমাদের লক্ষ্য নয়। তার সাথে সাথে আর্থ-সামাজিক ক্ষেত্রে অনগ্রসর মৎস্যজীবীদের জন্য সামাজিক স্বীকৃতিও আমাদের কর্মসূচির অন্যতম অঙ্গ। এই উদ্দেশ্যে মৎস্যজীবীদের জন্য মিলনগৃহ নির্মাণ মৎস্যজীবী মহিলাদের প্রশিক্ষণ, জাতীয় কল্যাণ তহবিলের মাধ্যমে আদর্শ গ্রাম নির্মাণ, মৎস্যজীবীদের পরিচয়পত্র প্রদান ইত্যাদি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই ভারতবর্ষে কেবলমাত্র এই রাজ্যে মৎস্যজীবীদের বার্দ্ধক্যভাতা প্রকল্প চালু করা হয়েছে।

পরিশেষে মাননীয় সদস্যদের জানাতে চাই, প্রস্তাবনা যা দিয়ে শুরু করেছিলাম উপসংহারে তা দিয়েই শেষ করতে চাই। জাতীয় উৎপাদনশীলতার প্রথম পুরষ্কার পর পর পাঁচবার এই রাজ্য পেলেও, মৎস্য উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষে এ রাজ্যে শীর্ষস্থান অধিকার করলেও জল

সম্পদের সঠিক ব্যবহারের মাধ্যমে মৎস্যজীবীদের আর্থিক ও সামাজিক ব্যবস্থার উন্নয়ন ঘটানো, প্রোটিন খাদ্যের উৎপাদন বৃদ্ধি, অধিক স্বনিযুক্তি কর্মসংস্থান গড়ে তোলা, পরিবেশের ভারসাম্য রক্ষা ও সামগ্রিক অর্থনৈতিক অগ্রগতি ঘটানোর উদ্দেশ্য নিয়ে মাননীয় সদস্যদের সাহায্য, সাধারণ প্রশাসন ও পঞ্চায়েতের সহযোগিতা আমি আরও সক্রিয়ভাবে কামনা করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কয়টি কথা বলে আমি মৎস্য বিভাগের ১৯৯২-৯৩ সালের ব্যয়-বরাদ্দের দাবি সভার অনুমোদনের জন্য পেশ করছি।

দাবী নং-৫২

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৫২ নং দাবির অধীনে মুখ্যখাত "২৪০৬—বন ও বন্যপ্রাণী (জ্যুলোজিক্যাল পার্ক ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং ব্যতিরেকে)" এবং "৪৪০৬—বন এবং বন্যপ্রাণীর মূলধনী ব্যয়" বাবদ মোট ৫৯,২৭,৫৪,০০০ (উনষাট কোটি সাতাশ লক্ষ চুয়ান্ন হাজার) টাকার ব্যয় বরাদ্দ মঞ্জুর করা হোক। [ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ১৪,৮১,৯০,০০০ (চৌদ্দ কোটি একাশি লক্ষ নব্বই হাজার) টাকা এই হিসাবের অন্তর্ভুক্ত।]

বসুন্ধরা আজ মুখর। প্রায় ঘটছে প্রবল ঘূর্ণিঝড়। কিন্তু এখনও পর্যন্ত আবহাওয়াবিদরা এর গতি পরিসংখ্যানভুক্ত করতে পারেন নি। আগ্নেয়গিরির অগ্ন্যুৎপাত, ভূমিকম্প, খরা ও বন্যার প্রকোপে বৈজ্ঞানিক, পরিবেশ বিজ্ঞানী, চিন্তাবিদ, সমাজের নেতৃস্থানীয় ব্যক্তি, রাজনীতিবিদ সবাই আজ গভীরভাবে চিন্তিত। এই চিন্তা-ভাবনারই প্রতিফলন ঘটল সদ্য আয়োজিত ইন্দোরে ৭৮তম বিজ্ঞান কংগ্রেসের "প্রাকৃতিক দুর্বিপাক প্রশমনে সুসংহত প্রয়াস" শীর্ষক আলোচনা চক্রে। তাছাড়া প্রাকৃতিক বিপর্যয় রোধে যে জাতীয় কমিটি গঠিত হয়েছে তাতেও এর প্রমাণ মেলে। প্রকৃতির নিয়ম যে আমরা লঙ্ঘন করতে পারি না সেই সত্যকে মেনে নেওয়া ছাড়া আমাদের অন্যপথ নেই। এই অর্থে প্রকৃতির শক্তির কাছে আমরা পুরোপুরি পরাস্ত। বড়জোর প্রাকৃতিক তাণ্ডবের কারণটিকে কিছুটা প্রশমনের উদ্যোগ নিতে পারি। এই উদ্দেশ্যে কিছু অভিযানমূলক কর্মসূচি আমরা গ্রহণ করেছি। যাকে সংক্ষেপে 'CRAMP' বলা যায়।

যার অর্থ হল ঃ ১) পরিবেশ ও বাস্তুতন্ত্রের সংরক্ষণ

২) পতিত জমি উদ্ধার

৩) বন সৃজন

৪) বন্য প্রাণীর বাসভূমির সংরক্ষণ

৫) দারিদ্র্য প্রশমন।

উদ্ভিদ ও প্রাণীকুল সমেত বৈচিত্র্যময় অরণ্যে বেপরোয়া বিনাশ সাধন, জীবনময় অস্তিত্ব, বীজানু ও অমেরুদণ্ডী প্রাণী সহ তাবৎ পরিবেশের ভারসাম্যে বিপর্যয় ঘটানোর মূলে একটি মাত্র কারণ বিদ্যমান। সেই কারণ হ'ল মানুষের তাৎক্ষণিক চাহিদা। অপ্রচলিত শক্তির উৎস, কাঠ ছাড়া অন্য কোনও বস্তু বা কোনও মিশ্র বস্তুর জন্য আমরা সন্ধান করে চলেছি। কিন্তু

তা সত্ত্বেও জ্বালানি, পশুখাদ্যে, কৃষি ও গৃহ-নির্মাণের উপাদান এবং শিল্পের প্রয়োজনীয় কাঁচামালের জন্য আমরা খুব বেশি পরিমাণে অরণ্যের উপর নির্ভরশীল যা এখানকার বনভূমির বহন-ক্ষমতার অতীত। আর উদ্বৃত্ত বনভূমির ক্ষেত্রে তা আরও কম। বনভূমির উপর এই মাত্রাছাড়া শোষণ জৈব বৈচিত্র্যের অসামান্য ক্ষতিসাধন করেছে। এই শোষণ বর্ণনার অপেক্ষা রাখে না, চোখের সামনেই তা দেখতে পাচ্ছি। উৎপাদন হ্রাসমান এবং ক্রমহ্রাসমান উৎপাদনের সুরগুলি পূর্ণমাত্রায় চালু রয়েছে। এরই ফলস্বরূপ মরুঅঞ্চল সৃষ্টি হচ্ছে, আর খরা তথা বৃষ্টিপাত ও কৃষিকাজের চিত্রটির সঙ্গে সামঞ্জস্যপূর্ণ নয়। পশু খাদ্যের অভাব ও বন্যপ্রাণীর বাসভূমি জবরদখল করার জন্য প্রাণীদের জীবনহানি ও মানুষের সঙ্গে মনুষ্যেতর জীবের সংঘর্ষের ঘটনা বাড়ছে। এর ফলে ভূগর্ভস্থ জলের বহমানতা অনেক কম হচ্ছে। কার্বন-চক্র ও জল-চক্র ভেঙ্গে গেছে। ক্ষুদ্রাতিক্ষুদ্র পরিপোষক পদার্ণসমেত ভূমির উপরিভাগ ভেঙে পড়ছে। আর সর্বোপরি জৈববৈচিত্র্যের হানি ঘটছে। আর এসবই অরণ্য-সম্পদ সংকোচনের ফল, যে অরণ্য সম্পদ আর্থ-সামাজিক উন্নয়ন এবং বিশেষ করে গ্রামীণ উন্নয়নের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় হিসেবে গণ্য করা হয়। তা সত্ত্বেও বলা যায় এই মাত্রাতিরিক্ত আহরণ পৃথিবীতে বাসবাসকারি এক চতুর্থাংশ ব্যক্তির জন্য। উন্নত দেশগুলির স্বার্থে প্রাকৃতিক সম্পদের এই শোষণমূলক ব্যবহার এই যন্ত্রণাকে তীব্রতর করেছে। তবে আমাদের এই সুন্দর গ্রহ—এই পৃথিবীকে রক্ষা করার জন্য যে সমবেত প্রয়াস চলছে তাতে আমরা সন্তোষ (?) বোধ করতে পারি।

গোলাবারুদের সাহায্যে দমন করার এই কঠোর নীতি বনভূমি রক্ষা করার ব্যাপারে খুব একটা কার্যকর হবে না। বরং এর ফলে একদিকে বনভূমি ও তার প্রান্তবর্তী অঞ্চলে বসবাসকারি তফসিলি জাতি, তফসিলি উপজাতি ও গ্রামাঞ্চলের দরিদ্র মানুষ, আর অন্য দিকে বনরক্ষিদের সংঘাত হচ্ছে।

মহাশয়, মুদ্রাস্ফীতি, অত্যাবশ্যকীয় পণ্যের ঘাটতি, মূল্যবৃদ্ধি এবং অত্যাবশ্যকীয় পণ্যদ্রব্যের সরবরাহ ব্যবস্থায় বিঘ্নের ফলে আমাদের জীবনযাত্রার মান আরও নেমে গেছে। আন্তর্জাতিক অর্থভাণ্ডারের কাছে এবং যেসব আর্থিক প্রতিষ্ঠান মূলধনের চাইতে সুদের প্রতি বেশি আগ্রহী তাদের কাছে আমাদের অর্থনীতির পুরোপুরি বিকিয়ে যাওয়ার বিষয়টি কুৎসিৎভাবে মাথা চাড়া দিয়ে উঠছে।

নিকৃষ্টতম দূষণকারি হিসেবে দারিদ্র্য আমাদের সর্বাধিক মনোযোগ আকর্ষণ করে। তা সত্ত্বেও যে সব মাফিয়া রাজ্যের সীমানার মধ্যে এবং বাইরে কার্যকলাপ চালানোর জন্য নিজেদের সংগঠিত করে তুলেছে ভারতীয় বন আইন (পশ্চিমবঙ্গ সংশোধন) এর জোরে দ্রুতগতিসম্পন্ন যানবাহন, ওয়ারলেস সেট এবং দূরপাল্লার আগ্নেয়াস্ত্র সজ্জিত ইউনিফর্ম পরিহিত বিশেষ সুরক্ষা বাহিনী যানবাহন বাজেয়াপ্ত করার মাধ্যমে তাদের মোকাবিলা করছে। এর ফলে স্বস্তির নিঃশ্বাস ফেলার জন্য সামান্য অবকাশ পেয়েছি। তা সত্ত্বেও পাহারাদারির ব্যবস্থা আরও জোরদার করে তুলতে হবে কারণ শুধু জয়লাভ করলেই চলবে না। সমগ্র মাফিয়া চক্রটিকে চূর্ণ-বিচূর্ণ করে দিতে হবে, কষ্টের হলেও তাদের বুঝিয়ে দিতে হবে যে প্রাণরক্ষক এই প্রয়োজনীয় উদ্ভিদকে নিয়ে বেসাতি করার দিন শেষ। এদেরকে বাগে আনা খুব কঠিন ঠিকই, তাই আরও শক্তিশালী অস্ত্র প্রয়োগ করতে হবে।

অরণ্য রক্ষা করতেই হবে। এমনকি ক্ষয়প্রাপ্ত বনভূমিকে পুনরুজ্জীবিত হওয়ার এবং বেড়ে উঠার সুযোগ দিতে হবে। প্রকৃতির অন্তর্নিহিত পুনরুজ্জীবনের ক্ষমতার ব্যবহারের পুরো সুযোগ দিতে হবে এবং বনভূমির চারিদিকে এক প্রতিরোধকারি মানব প্রচার রচনা করে রোগ-দুঃখ হতাশা প্রতারণা-ক্লিষ্ট বন ও প্রত্যন্ত এলাকার অধিবাসিদের দ্বারা বন রক্ষা করতে হবে। শহর জীবনের কোলাহল থেকে বহু দূরে বসবাসকারি তফসিলি জাতি, উপজাতি এবং দরিদ্র জনগণই সরকারের উদ্দিষ্ট জনসমষ্টি। জনগণের মাধ্যমে অরণ্য পরিচালনা আমাদের অনুসৃত নীতির মূল ভিত্তি যা ব্যাপক সাড়া জাগাতে পেরেছে। দক্ষিণবঙ্গের ব্যাপক এলাকায় এবং উত্তরবঙ্গের কিয়দংশে প্রায় ২,০০০ অরণ্য সুরক্ষা কমিটি কাজ করে চলেছে যার ফলে দেখা যাচ্ছে নখদন্তের আঘাত চিহ্নমুক্ত উজ্জ্বল হরিৎ অরণ্য। এটি এখন এক প্রতিষ্ঠান হিসাবে গড়ে উঠেছে। অরণ্য অপসারিত হলে যারা সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয় সেই মহিলারা বর্তমানে এই প্রচেষ্টায় সক্রিয়ভাবে সামিল হয়েছে এবং এক্ষেত্রে উল্লেখযোগ্য অবদান রেখে চলেছে। বনদপ্তরের পক্ষ থেকে দারিদ্র্য দূরিকরণের কর্মসূচির ফলে বনসম্পদের সঙ্গে জনসাধারণের মালিকানা সম্পর্ক গড়ে উঠেছে। যার ফলে তারাই বন রক্ষকের ভূমিকা নিচ্ছে। আমাদের নীতি হল নিজের পরিবার রক্ষার জন্য বনকে রক্ষা করতে হবে। এটা কেবল পাঁচ বছর পরে কাঠবিক্রির অংশ বিতরণই নয়। অন্তর্বর্তীকালে ঘাসপাতা, ফল, বৃক্ষের মধ্যবর্তী এলাকায় চাষাবাদ ব্যবস্থা বনদপ্তর করেছে যা সত্যিই লাভজনক। একই সূত্রে গ্রথীত দারিদ্র্য দূরীকরণ ও বনসংরক্ষণ এক নূতন দিক উন্মোচন করেছে এবং এখন এই বনরক্ষিদের গ্রামগুলিতে সুসংহত কর্মসূচি গ্রহণ করা হচ্ছে যাতে নিরক্ষরতা দূরীকরণ, নির্বীজকরণ, মা এবং নবজাতকের মঙ্গল, কৃষি ও ফল চাষ, রেশমচাষ ও ক্ষুদ্রশিল্পে এই অধিবাসিদের মধ্যে ছড়িয়ে দেওয়া হবে যাতে বনের উপর তাদের নির্ভরশীলতা হ্রাস পায়। জনসচেতনার কাজ যেভাবে এগিয়ে চলেছে তা বজায় রাখতে পারলে একটি স্বকীয়ভাবে এবং সংরক্ষণের মনোভাব গড়ে উঠবে যাকে সংরক্ষণের ঐতিহ্য নামে অভিহিত করতে পারি।

মহাশয়, বিশ্বব্যাঙ্ক ইতিমধ্যে এর অংশীদার হয়েছে যার ফলে পশ্চিমবঙ্গ অরণ্য সংরক্ষণের প্রচেষ্টায় পথ প্রদর্শক হিসেবে পরিগণিত হয়েছে। আপনারা জেনে আনন্দিত হবেন যে কিছু কিছু রাজ্য এই কর্মসূচি গ্রহণ করেছে এবং আমরাও নিজেদের অভিজ্ঞতা সম্বন্ধে মতবিনিময় করছি। জীববৈচিত্র্য এবং জীবজগতের বংশ পরম্পরার রক্ষা, পতিতজমিকে আরও পতিত হওয়া থেকে বাঁচানো, সর্বোপরি ভবিষ্যৎ বংশধরদের জন্য প্রাকৃতিক ভারসাম্য রক্ষা করার এটাই হয়ত শেষ আশার আলো।

মহাশয়, দূষিত পরিবেশ এলাকায় আমরা সবুজায়নের প্রয়াস নিয়েছি। পৌর এলাকার পয়ঃপ্রণালী নিষ্কাশিত ময়লাজল বিশুদ্ধিকরণ এবং ঐ জল ব্যবহার করে বনসৃজনের সুসংহত কর্মসূচি নেওয়া হয়েছে। বাঁকুড়া এবং কল্যাণীতে এই ব্যাপারে যে কর্মসূচি নেওয়া হয়েছে তার ফল বিশেষ আশাব্যঞ্জক। রাসায়নিক সার, কীটনাশক ঔষুধ ইত্যাদি ব্যবহারের ফলে জমির যে ক্ষতি সাধিত হয়েছে সেই জমির জৈব-উর্বরতা বৃদ্ধির জন্য এবং দূষণ রোধের জন্য পৌর এলাকার জঞ্জাল সঞ্চয় করে জৈব-সার তৈরির প্রস্তাব নেওয়া হয়েছে যা বনসৃজনে বিশেষ সহায়ক হবে।

এমনকি, যে জল নলকূপ বা কলের আশেপাশে জমা হয়ে থাকে বা রান্নাঘর থেকে নিষ্কাশিত হয় সেই জল শুধু যে পরিবেশকেই দূষিত করে তা নয়, রোগবাহী মশা এবং কীটপতঙ্গের প্রজনন স্থলেরও উৎপত্তি ঘটায়। সেই ধরনের জলকে বৃক্ষ রোপণের কাজে ব্যবহার করার প্রস্তাব দেওয়া হয়েছে যাতে তা পুনর্ব্যবহার করা যায় এবং দূষণ প্রতিরোধ করা হয়। এই ধরনের কয়েকটি কর্ম প্রকল্প ও পরীক্ষামূলক পর্যায়ে রয়েছে এবং কয়েকটি আদ্র অঞ্চল বেছে নিয়ে সেখানে আরও নির্মল পরিবেশ গড়ে তোলার ব্যবস্থা হাতে নেওয়ার কথা বিবেচনা করা হচ্ছে।

মহাশয়, পশ্চিমবঙ্গে বনভূমির ভৌগোলিক এলাকা ন্যূনতম প্রয়োজনের চেয়েও কম এবং যেহেতু জনবসতির ঘনত্ব এখানে খুব বেশি ও নির্মাণ সংশ্লিষ্ট দ্রব্যাদি জ্বালানি, খাদ্য, পশুখাদ্য, বিনোদন প্রভৃতির জন্য জমির উপর চাপ অত্যধিক বেড়েছে সেইহেতু ক্ষতিপূরক বনসৃজন ছাড়াও বনায়নের চাহিদা মেটাতে আমরা বিভিন্ন শহরের অভ্যন্তরে রান্নাঘর সংলগ্ন বাগানে, বাড়ির উঠানে এবং এমনকি ছাদের উপরেও গাছপালা লাগানোর প্রস্তাব করেছি। "সবুজের অভিযান" এই নির্দিষ্ট রেখাপথ ধরে এগোচ্ছে এবং এ সম্পর্কে যে চেতনার উন্মেষ ঘটেছে তাতে যেখানে যতটা জায়গা পড়ে আছে সেখানেই সবুজের আচ্ছাদন তৈরি করা হচ্ছে এবং এই অভিযানকে আরও গতিময় করে তোলার জন্যও উদ্যোগ নেওয়া হচ্ছে। পার্ক ও উদ্যানগুলি এমন নয়নাভিরাম যে সেখানে গেলে পাওয়া যায় বিরাম ও মুক্তির স্বাদ। আরও মনোরম করে পরিবেশ-পার্ক রচনা করা হচ্ছে শহর ও শহরের উপকণ্ঠে প্রায় প্রাকৃতিক অরণ্যের মতোই সবুজের বিস্তার গড়ে তোলার প্রয়াস নেওয়া হয়েছে।

মহাশয়, আমাদের মতে বন্যপ্রাণীরও সমূহ গুরুত্ব হয়েছে। তাদেরও বাঁচার অধিকার আছে। সে অধিকার মৌলিক অধিকারের চেয়েও বেশি কারণ বিবর্তনের প্রক্রিয়ায় এই গ্রহে আমরাই সর্বশেষ আগন্তুক আর তাই তাদের দাবি আমাদের চেয়েও বেশি। খাদ্য সরবরাহের বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ আর সেখানে কোনও বিঘ্ন ঘটলে তা বিপর্যয় ডেকে আনে। যাযাবরের জীবন বর্জন করে একদিন আমরা ছোট ছোট কুটির নির্মাণ করে বসবাস শুরু করেছিলাম এবং পশু পালনের ফলে অরণ্য লভ্য খাদ্য সম্পদের উপর প্রভূত চাপ পড়ে। আমাদের একই সঙ্গে বাস করতে হবে, কাজেই মানুষ ও পশুর দ্বন্দ্বের নিষ্পত্তি ঘটানো বিশেষ প্রয়োজন। দক্ষিণে আমাদের হাতির জন্য অভয়ারণ্য (অথবা উত্তরে করিডর যার জন্য একটি প্রস্তাব ভারত সরকারের বিবেচনাধীন) ব্যাঘ্রের জন্য সংরক্ষিত অঞ্চল, সুন্দরবন জীবনপরিমণ্ডল এবং অন্যান্য আরও পরিকল্পনা সমস্তই একই উদ্দেশ্যে লক্ষ্যবদ্ধ। পশু খাদ্যের উন্নতি এবং বাসস্থানের উন্নয়নের কাজ যথাযোগ্য গুরুত্ব সহকারেই হাতে নেওয়া হয়েছে। অরণ্য থেকে আহরণ করা পশু খাদ্য যা গৃহপালিত গবাদি পশুর ক্ষেত্রেও অপরিহার্য তা এখানেও প্রতিদ্বন্দ্বিতার সম্মুখীন এবং বনদপ্তর অন্যান্য বিভাগের সহায়তা নিয়ে এই বৎসর দ্বিগুণ গতিতে পশু খাদ্য উন্নয়ন কর্মপ্রকল্প এগিয়ে নিয়ে যাবার প্রস্তাব করেছে। এই কর্মপ্রকল্প সমাজভিত্তিক বনসৃজন প্রচেষ্টা বা ক্ষয়প্রাপ্ত বনভূমিতে অন্তবর্তীকালীন শস্যোৎপাদনের মাধ্যমে রূপায়িত হতে পারে।

এর ফলে ভূমি সংরক্ষণ করা যাবে এবং ভূমিক্ষয় রোধ করা সম্ভব যা বর্তমানে এক বিরাট সমস্যা হয়ে দাঁড়িয়েছে। এমনকি যে সমস্ত অঞ্চল ছোট বা বড় বন্যপ্রাণীর জন্য

সংরক্ষিত সেখানে আমাদের অংশগ্রহণমূলক পরিচালন ব্যবস্থায় যেতে হবে এবং কখনও বাফার ও ম্যানিপুলেশন অঞ্চল দিয়ে এলাকাটিকে ঘিরে ফেলা, কখনও বা অরণ্যসংলগ্ন গ্রামবাসিদের পঞ্চায়েতি রাজ ও এই ধরনের প্রতিষ্ঠানের আওতায় গ্রামীণ উন্নয়নের মূলস্রোতে পুনঃসংগঠিত করে এই কাজ করছি।

মহাশয়, অরণ্য রক্ষা করতে, তাকে পুনরুজ্জীবিত করতে ও তার পুনরভ্যুদয় ঘটাতে এই অতীব গুরুত্বপূর্ণ কাজ আমাদের করতে হবে এবং সচেতনতা এমনকি শিশুদের ও মহিলাদের মধ্যেও সাড়া জাগিয়েছে। বিভিন্ন ক্লাব, বিদ্যালয় ও মহাবিদ্যালয়ের ছাত্র ও যুবগোষ্ঠী, গণতান্ত্রিক এবং স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান সমূহ, পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠান সমূহ, নিচুস্তর থেকে আসা পরিকল্পনা—এই সমস্ত এবং সর্বোপরি ভূমিসংস্কার ও কৃষিকার্যের জন্য আর্থিক দিক থেকে লাভজনক নয় এমন সরকার অধিগৃহীত জমি বা খাসজমি বনদপ্তরের হাতে অর্পণ প্রভৃতি চারপাশের অবস্থা সম্পর্কে হতাশ এমন মানুষদের আশার আলো দেখাতে সাহায্য করবে।

আমাদের এই বসুন্ধরা যা বলতে চায় তাতে সাড়া দেবার জন্য এই সমস্ত উদ্যোগ্য জনগণের স্বার্থে অরণ্যের জন্য কাজ করতে, প্রয়োজন মেটাতে এবং ভবিষ্যতের জন্য বনকে সংরক্ষিত রাখতে আমরা বাড়তি গতি সঞ্চারের প্রস্তাব রাখছি।

সংরক্ষণ ও শক্তি সঞ্চয়ের উপর অতিরিক্ত গুরুত্ব আরোপ করা হচ্ছে। কেবল ধোঁয়াবিহীন চুল্লিই নয়, জ্বালানী সংরক্ষণের জন্য অন্যান্য জিনিসের প্রচলনেরও প্রচেষ্টা করা হচ্ছে চা বাগান এলাকা যেখানে প্রয়োজনের তুলনায় বনাঞ্চল কম এবং যা চা বাগানের স্বার্থে যে কোনও উপায়ে বাঁচানো জরুরি সেখানে উপরোক্ত ব্যবস্থা বিশেষ গুরুত্বপূর্ণ। তাই আমরা এ ব্যাপারে দৃঢ়প্রতিজ্ঞ হয়ে কথাবার্তা চালাচ্ছি এবং কিছু কিছু প্রকল্প শুরু করার পর্যায়ে আছে।

মহাশয়, আমাদের সাফল্য কল্যাণমূলক প্রতিষ্ঠান, যারা এই কাজে নিয়োজিত সেরকম ব্যক্তিবিশেষ প্রভৃতিদের ইতিমধ্যে আকৃষ্ট করেছে এবং এটা আমাদের স্থির বিশ্বাস যে আমরা ঠিক পথে চলেছি। কিন্তু এটা ঠিক নয় যে আমরা বিনা বাধায় এগিয়ে চলেছি। চলতে গিয়ে যেসব সমস্যার সম্মুখীন হচ্ছি সেগুলি শক্ত হাতে এবং সাহসের সঙ্গে মোকাবিলা করতে হচ্ছে। অষ্টম পরিকল্পনার শুরুতে, যদি একে আমরা পরিকল্পনা নামে অভিহিত করি, পঞ্চবার্ষিক প্রকল্পের কাজ এমনভাবে শুরু করতে হবে যাতে ২,০০০ সালের মধ্যে 'সবার জন্য স্বাস্থ্য' এই লক্ষ্যের সঙ্গে সঙ্গে আমাদের লক্ষ্যেও উপনীত হতে পারি। তাহলেই বিজ্ঞানী ও প্রযুক্তিবিদরা আমাদের সামাজিক ও অর্থনৈতিক ব্যবস্থায় আমাদের ভৌগোলিক অবস্থান, সংস্কৃতি ও ঐতিহ্য অনুযায়ী মানুষ তথা প্রাকৃতিক সম্পদ সদ্ব্যবহারের জন্য সঠিক পথ নির্দেশ করতে পারবে। কিন্তু সবার উপরে জনগণই এর সঠিক মূল্যায়ন করবে। এ বছরে আমরা সংকল্প নিয়েছি যে এই জনচেতনাকে কাজে লাগাবার জন্য সাহসী পদক্ষেপ গ্রহণ করব। বর্তমান যুগের এটাই চাহিদা।

পশ্চিমবঙ্গ পতিতভূমি উন্নয়ন নিগম, পশ্চিমবঙ্গ পাম্পউড উন্নয়ন নিগম এবং সর্বোপরি পশ্চিমবঙ্গ বন উন্নয়ন নিগম এ ব্যাপারে কিছু অভিজ্ঞতা সঞ্চয় করেছে। তারাই পারবে এই দৃশ্যপট পরিবর্তন করতে এবং ভারতীয় অর্থনীতিতে যে সংকট ঘনিয়ে এসেছে তা দূর

করতে। সর্বস্তরে আমরা আত্মসংযমী এবং অর্থনৈতিক নিয়ম শৃঙ্খলা রক্ষার প্রচেষ্টা চালাচ্ছি। নিয়মগুলি যে অর্থনৈতি সংকটে চলছে তাকে কাটিয়ে উঠার চেষ্টা চালাচ্ছে। এই মতের কিছুটা পরিবর্তন আনার চেষ্টা করা যাচ্ছে যাতে ইচ্ছুক ব্যাক্তি এবং প্রতিষ্ঠানগুলিকে সামিল করা যায় যারা ইতিমধ্যে নিজস্বার্থে গাছ লাগাতে এবং রক্ষা করতে শিখেছে।

মহাশয়, জাতীয় বননীতি গৃহীত হয়েছে এবং দেখতে হবে কোথায় আমাদের মিল ও অমিল। বণ্টন ব্যবস্থায় সাম্য প্রতিষ্ঠার ক্ষেত্রে এটি আমাদের একটি বিকল্প পথ। সৌন্দর্য্য বৃদ্ধির জন্য কাজ না করে অবহেলিতদের দিকে নজর দেওয়ার সময় এসেছে। এটা যে শূন্যগর্ভ আস্ফালন নয় বর্তমান বছরের কর্মবিবরণী যা নিম্নে প্রদত্ত হল তাতে এর প্রমাণ মিলবে।

১৯৯১-৯২ সালের কর্মবিবরণী

বনসৃজন ও পতিত-ভূমি উন্নয়নের সব কটি কর্মপ্রকল্পে লক্ষ্যমাত্রা পূরণ করা হয়েছে। ২৮,০০০ হেক্টর কৃষিজমিতে বন আবাদ, ২১৫১ হেক্টর ক্ষয়প্রাপ্ত জমিতে ব্লকভিত্তিক বৃক্ষরোপণ, ১২৫০ হেক্টর সরকারি জমিতে স্তরে স্তরে বৃক্ষরোপণ, ছাড়াও দুইলক্ষ হেক্টর অবক্ষয়িত শালবন পুনরুজ্জীবিত করা হয়েছে। অনু-পরিকল্পনা প্রস্তুত করে ক্ষয়প্রাপ্ত বনভূমিতে নতুন ভাবে বনসৃজনের কাজ বন-সংরক্ষণ কমিটির মাধ্যমে করা হচ্ছে। ইতিমধ্যে দক্ষিণ পশ্চিম বাংলায় ১,৫০০ টিব অধিক অনু পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। স্তরে স্তরে রোপিত বৃক্ষের চূড়ান্ত পরিচালনার দায়িত্ব স্থানীয় পঞ্চায়েতগুলির উপর ন্যস্ত করার কাজ শুরু হয়েছে। স্থানীয় পঞ্চায়েতগুলি বিভাগীয় বন আধিকারিকের সাহায্যে এই আবাদের ফসল পরিণত হয়ে উঠলে কেটে তুলবে এবং রোপণের ব্যয় বনবিভাগকে ফেরৎ দেওয়ার পর বিক্রয়লব্ধ অবিশষ্ট টাকা পুনরায় বনসৃজনের জন্য ব্যবহৃত হবে। পঞ্চায়েতের তরফ থেকে উন্নয়ন কর্মসূচি হাতে নেওয়ার ব্যাপারে এই অতিরিক্ত আয় বিশেষ কাজে লাগবে। পার্বত্য এলাকায় ৭৭৮ হেঃ ক্ষয়িষ্ণু ও ভঙ্গুর এলাকায় বনসৃজনের কাজ হাতে নেওয়া হয়েছে। ধ্বস প্রবণ এলাকায় ভূমিকে ধরে রাখার জন্য সেখানে বৃক্ষরোপণ শুরু করা হয়েছে। অত্যধিক ক্ষয়প্রাপ্ত এবং অবনমিত এলাকায় জলস্তর উন্নয়নের জন্য দক্ষিণ পশ্চিমবঙ্গে ভূগর্ভস্থ জলস্তর পুনঃস্থাপনের কাজ শুরু করা হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় প্রায় ১৫ শত হেঃ পতিত জমিতে সবুজের আচ্ছাদনের কাজ শুরু করেছে পশ্চিমবঙ্গ পতিত জমি উন্নয়ন নিগম। এছাড়াও ঐ সংস্থা ১১০০ হেঃ অত্যধিক ক্ষয়প্রাপ্ত জমি, মাটির বাঁধ ও নিয়ন্ত্রক বাঁধ নির্মাণের মাধ্যমে সংস্কারের কাজ শুরু করেছে। বনাঞ্চল সংরক্ষণ ও প্রাকৃতিক ও অভয়ারণ্য উন্নয়নের কাজে আশাব্যঞ্জক অগ্রগতি লক্ষ্য করা যাচ্ছে। হাওড়া জেলায় মহিলাদের পরিচালনায় ২৩০টি 'কিষাণ নার্সারির' কাজ হাতে নেওয়া হয়েছে। অন্যান্য জেলাতেও 'কিযাণ নার্সারি'র কাজে পুরুষদের সঙ্গে মহিলারাও এগিয়ে এসেচেন। বাঁকুড়া জেলার জয়পুর বিটে কেবলমাত্র মহিলাদের দ্বারা পরিচালিত দুটি বন আরক্ষা কমিটি গঠন করা হয়েছে। এর মধ্যে একটি কমিটির ১০০ জন মহিলা প্রায় ৯৬ হেঃ ও অন্যটিতে ৫৬ জন মহিলা প্রায় ১১৪ হেঃ জমিতে বনসুরক্ষা করছেন। আর একটি কথাও বিশেষভাবে উল্লেখ করার দাবি রাখে প্রতিবন্ধিদের বনসুরক্ষার কাজে লিপ্ত করা। বাঁকুড়া জেলায় সোনামুখি রেঞ্জের অধীনস্থ বীরসিংহ বিটে ৩৫ জন আংশিক প্রতিবন্ধী ব্যক্তিদের নিয়ে একটি বনসুরক্ষা কমিটি গঠন করা হয়েছে যাদের মধ্যে

কেউ কেউ অন্ধ, কেউ বধির কেউ বা অন্যভাবে প্রতিবন্ধী। বাঁকুড়া জেলার বিষ্ণুপুর রেঞ্জের অধীন বাঁকাদহ বিটে ৩৩ জন পূর্বতন কুষ্ঠ রোগীর দ্বারা একটি সুরক্ষা কমিটি গঠন করা হয়েছে। এই সমস্ত ব্যাক্তিদের কাজে লাগাতে পেরে আমরা সত্যিই গর্বিত।

১৯৯২-৯৩ সালের প্রস্তাবিত কার্যাবলির বিবরণ নিম্নে লিপিবদ্ধ করছি ঃ

১। পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্প ঃ বিশ্ব ব্যাঙ্কের সহায়তা পুষ্ট "পশ্চিমবঙ্গ বনায়ন প্রকল্প" শীর্ষক নূতন একটি বৃহৎ কর্মসূচির ব্যাপারে আলাপ-আলোচনার কাজ শুরু হয়েছে। অরণ্যভূমির সার্বিক উন্নয়নের জন্য এই প্রকল্পটি রচনা করা হয়েছে। মূলত ক্ষয়িষ্ণু শালবনের পুনরুজ্জীবন, বনসৃজন সামাজিক বনসৃজন জনসাধারণের অংশগ্রহণ মূলক পরিচালনার মাধ্যমে বনাঞ্চলে প্রত্যন্ত এলাকায় উন্নয়ন সমেত ম্যানগ্রোভের উন্নয়নী এই প্রকল্পের প্রধান বৈশিষ্ট্য। সুন্দরবন এলাকার পরিবেশ উন্নয়নও এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। এছাড়াও এই কর্মসূচিতে বন্যপ্রাণীর আবাসস্থলের উন্নয়নের গুরুত্ব আরোপ করা হয়েছে।

১৯৯২-৯৩ সালে এই প্রকল্পের লক্ষ্য মাত্রা ৫০,০০০ হেঃ স্থির করা হয়েছে। বনাঞ্চল এবং সরকারি জমিতে সারিবদ্ধ বৃক্ষরোপণ, ব্যক্তিগত মালিকানাধীন জমিতে চারা গাছ রোপণ, ক্ষয়প্রাপ্ত বনভূমিতে পুনর্বনায়ন সুন্দরবন এলাকার জোয়ার প্লাবিত তীরভূমিতে বনসৃজনকে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হয়েছে। সঙ্গে সঙ্গে ভূমি উন্নয়ন, বন্যপ্রাণীর আবাসস্থলের উন্নতি এবং বীজের মানোন্নয়নের গবেষণাও হাতে নেওয়া হবে। এছাড়াও এই প্রথম বেসরকারি সংস্থাগুলিকে অরণ্য বিকাশের কাজের ভার দেওয়া হবে।

২। মৃত্তিকা ও জল সংরক্ষণ কর্মসূচি ঃ কংসাবতী, তিস্তা, গঙ্গা ও রূপানারয়ণ নদীগুলির উপত্যকা এলাকায় কেন্দ্রীয় সাহায্যপ্রাপ্ত কর্মসূচি রূপায়ণ ছাড়াও এই কর্মসূচিকে ৭৫৫ হেঃ ব্যাপী বিস্তৃত এলাকায় পরিবেশ সংরক্ষণ ও মৃত্তিকা সংরক্ষণের কাজ হবে।

৩। সুসংহত পতিত জমি উন্নয়ন প্রকল্প ঃ মেদিনীপুর, বাঁকুড়া ও জলপাইগুড়ি জেলায় শতকরা ১০০ ভাগ কেন্দ্রীয় সাহায্য প্রাপ্ত এই প্রকল্পের কাজ চলবে, যার স্থিরিকৃত লক্ষ্যমাত্রা ৬,০০০ হেক্টর।

৪। এলাকাভিত্তিক জ্বালানী ও পশুখাদ্য কর্মসূচি ঃ এই কর্মসূচিতে ২৪ পরগনা, বীরভূম, বর্দ্ধমান, মেদিনীপুর ও বাঁকুড়ার মতো জ্বালানী ঘাটতি জেলাগুলিতে ৪,০০০ হেঃ এলাকাতে বৃক্ষ রোপণের প্রস্তাব করা হয়েছে। এই কর্মসূচির শতকরা ৫০ ভাগ কেন্দ্রীয় সহায়তা প্রাপ্ত।

৫। বিভাগীয় কাষ্ঠ আহরণ কর্মসূচি ঃ বর্তমান বছরের এই প্রকল্পের লক্ষ্যমাত্রা হল কাষ্ঠ সংগ্রহের ৩০,০০০ কিউঃ মিঃ, জ্বালানীর ক্ষেত্রে ১৫,০০০ গাঁদা। এই কাজ প্রধানত উঃ বঙ্গের জেলাগুলিতে সীমাবদ্ধ রাখা হয়েছে। পশ্চিমবঙ্গ বন্য উন্নয়ন নিগমের হাতে এই দায়িত্ব অর্পণের প্রস্তাব বিবেচনাধীন।

৬। বিনোদন বনায়ন প্রকল্প ঃ পার্ক ও উদ্যান প্রকল্প ও নগরভিত্তিক বনায়ন প্রকল্পের জন্য ৪০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। এই বরাদ্দ চালু প্রকল্পগুলির জন্য ব্যয় করা হবে।

৭। বন্যপ্রাণী সংরক্ষণ প্রকল্প ঃ চলতি আর্থিক বছরে সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প, বক্সা ব্যাঘ্র-প্রকল্প ও জলদাপাড়া অভয়ারণ্য প্রকল্প চালু থাকবে। অন্যান্য প্রকল্প—যেমন বেআইনি পশু শিকার নিয়ন্ত্রণ, সিংহালীলা জাতীয় উদ্যান উন্নয়ন, প্রকৃতি বিষয়ক শিক্ষা, মহানন্দা অভয়ারণ্য উন্নয়ন, সিঞ্চল অভয়ারণ্য উন্নয়ন, প্রভৃতি বর্তমান বছরেও চালু থাকবে। এ ছাড়াও কেন্দ্রীয় সরকারের শতকরা ১০০ ভাগ সহায়তার বক্সা ব্যাঘ্র প্রকল্প ও সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পের প্রত্যন্ত এলাকার উন্নয়নের কাজ হাতে নেওয়া হবে। এছাড়া কেন্দ্রীয় সরকারের ১০০ ভাগ অনুদানে হস্তি প্রকল্পের কাজ চলতে থাকবে।

৮। আকাশ থেকে সঞ্চারণ প্রকল্প ঃ সুন্দরবন এলাকার ৫০০ হেঃ জমি এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা হবে। উত্তরবঙ্গের দুর্গম পার্ব্বত্য এলাকাগুলিকেও এই প্রকল্পের অধীনে আনার চেষ্টা করা হচ্ছে।

৯। সমুদ্র উপকূলবর্তী এলাকায় বৃক্ষরোপণ প্রকল্প ঃ বর্তমান বছরে ২৪-পরগনা ও মেদিনীপুর জেলায় ২০০ হেঃ উপকূলবর্তী এলাকাকে বৃক্ষ রোপণের মাধ্যমে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করার প্রস্তাব গৃহীত হয়েছে।

১০। কৃষি-অরণ্য বিদ্যা ঃ গৌণ-অরণ্য সম্পদ গড়ে তোলার এই প্রকল্প বর্তমান বছরেও চলতে থাকবে যার লক্ষ্যমাত্রা ২৮০ হেঃ।

১১। গৃহনির্মাণ প্রকল্প ঃ বর্তমান বছরে এই কর্মসূচির জন্য ৬৫ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ ধরা হয়েছে। এই পরিপ্রেক্ষিতে একথা বলা অপ্রাসঙ্গিক হবে না যে অরণ্য সম্পদ রক্ষার উদ্দেশ্যে বনবিভাগীয় কর্মচারিদের যে সমস্ত দুর্গম অঞ্চলে বসবাস করতে হয়—সেখানে সাধারণভাবে কোনও বাসস্থান পাওয়া যায় না। বন সুরক্ষার কাজ সুষ্ঠুভাবে পরিচালনার জন্য এই সমস্ত বন-এলাকার কর্মচারিদের বাসস্থান, জল, বিদ্যুৎ প্রভৃতির সুযোগ-সুবিধা থাকা একান্ত প্রয়োজন। সম্প্রতি দুর্গম এলাকাগুলিতে যে সমস্ত কর্মচারী আছে তারা অপরাধিদের আক্রমণের লক্ষ্যবস্তু হয়ে ওঠায় তাদের জন্য সুরক্ষিত বাসস্থান একান্ত প্রয়োজন। নিরাপত্তা ব্যবস্থা জোরদার করার জন্য কিছু কিছু সুনির্দিষ্ট জায়গায় সুনিশ্চিত পুনর্গঠনের কর্মী সংখ্যা বাড়ানোর ব্যবস্থা করা হচ্ছে। এই পরিপ্রেক্ষিতে এই কর্মসূচিতে যে বরাদ্দ করা হয়েছে তা খুবই অপ্রতুল।

উপরোক্ত অনুচ্ছেদগুলিতে যে সমস্ত কর্মসূচির কথা বলা হয়েছে সেগুলি ছাড়াও অরণ্যসম্পদ সমীক্ষা, বনান্তর্গত এলাকায় যোগাযোগ ব্যবস্থা, অরণ্য সুদৃঢ়করণ প্রভৃতি কর্মসূচি গ্রহণ করা হয়েছে। অরণ্য সম্পদ অনুসন্ধানের উপর ভিত্তি করে বন এলাকার সীমানা সুদৃঢ়করণ, এবং অন্যান্য কর্মপরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

গবেষণার উপর অধিকমাত্রায় গুরুত্ব আরোপ করার প্রয়োজন আছে। বিভিন্ন প্রজাতির পরীক্ষামূলক বৃক্ষ রোপণ ছাড়াও বিভিন্ন এলাকা বিশেষ উদ্ভিদের ক্রমবিকাশকে সক্রিয় করার জন্য গবেষণা চালানো হবে। শতকরা ১০০ ভাগ কেন্দ্রীয় সাহায্য প্রাপ্ত বীজ-মানোন্নয়নের কর্মসূচি ভারত সরকারের অনুমোদনের জন্য প্রেরণ করা হয়েছে। আশা করা যায়, বীজ সংগ্রহ, বীজসৃজন, নতুন বীজ রোপন প্রভৃতি সর্বাঙ্গিন উন্নয়নমূলক কর্মসূচি এই বছর থেকে

শুরু করা যাবে। ইতিমধ্যেই এই কর্মসূচি রূপায়ণের জন্য এই রাজ্যের বন বিভাগের কর্মচারিদের অরণ্য নিরীক্ষা প্রতিষ্ঠানগুলিকে প্রশিক্ষণ দেওয়া হচ্ছে। বনান্তবর্তী গ্রামগুলি উন্নয়নের জন্য 'অরণ্য কর্মী ও শ্রমিকদের' স্বাচ্ছন্দ্য শীর্ষক প্রকল্প গ্রহণ করা হয়েছে। অরণ্য সংলগ্ন জনগণের আর্থিক পুনর্বাসন নামে একটি জরুরি প্রকল্প গ্রহণ করা হবে যা প্রত্যন্ত এলাকার অধিবাসিদের উন্নয়নের কাজের সহায়ক হবে।

এই প্রকল্পাধীন ইতিমধ্যে উল্লেখযোগ্য সাফল্য লাভ করেছে। সম্প্রতি বন-সংরক্ষণ এবং অন্যান্য বিভাগীয় ক্রিয়াকলাপে প্রান্তিক এলাকার অধিবাসিদের সহায়তা পাওয়া যাচ্ছে। এই সব প্রান্তিক এলাকার সর্বাঙ্গীন উন্নতিকল্পে বিভিন্ন অনুপরিকল্পনার কাজ এগিয়ে চলেছে।

পশ্চিমবঙ্গ বন-উন্নয়ন নিগম ঃ মূলত দার্জিলিং, ও কালিম্পংয়ের দুর্গম পার্বত্য এলাকা থেকে কাঠ ও বনজদ্রব্য সংগ্রহের জন্য এই নিগম গঠিত হয়েছিল, বন (সংরক্ষণ) আইন বলবৎ হওয়ায় এই সংস্থার কাজ অনেকাংশে ব্যাহত হয়েছে। সম্প্রতি এই সংস্থা দক্ষিণবঙ্গেও বনায়নের কাজ শুরু করেছে। আর্থ-সামাজিক বনায়ন প্রকল্পেব এক নমুনা হিসাবে পুরুলিয়া জেলার কেন্দবোমা অঞ্চলে বনায়নের কাজ শুরু করা হয়েছে। এই প্রকল্পের বিশেষ দিক হল জনগণের সক্রিয় অংশ গ্রহণের নীতির উপর ভিত্তি করে কেবলমাত্র আদিবাসি মহিলাদের দিয়ে কাজ শুরু করা হয়েছে। ১৯৯০ এবং ১৯৯১ সালে উৎপন্ন সাবাই ঘাসের প্রথম ও দ্বিতীয় ছাঁটাইয়ের লভ্যাংশের শতকরা ২৫ ভাগ এদের মধ্যে বিলি করা হয়েছিল। এছাড়া বিভিন্ন প্রজাতির বাঁশগাছের প্রকল্প পুরুলিয়া জেলায় গ্রহণ করা হয়েছে। এই নিগমের অন্যানা কাজ—কাঠচেরাই, পলিথিন টিউব উৎপাদন, আসবাবপত্র তৈরি, খুটি মজবুত করার ব্যবস্থা, গাড়ি মেরামতি ইত্যাদি। পশ্চিমবঙ্গ পতিত জমি উন্নয়ন নিগম, বাঁকুড়া, পুরুলিয়া ও মেদিনীপুর জেলায় সরকারি ও ব্যক্তিগত মালিকানাধীন পতিত জমি উদ্ধার ও উন্নয়নের জন্য এই নিগম স্থাপিত হয়েছে। এই সংস্থা বনদপ্তরের রূপকার সংস্থা হিসাবে কেন্দ্রীয় সাহায্যপুষ্ট "সুসংহত পতিতজমি উন্নয়ন প্রকল্প" মেদিনীপুর ও বাঁকুড়া জেলায় রূপায়ণ করছে। সবুজের আচ্ছাদন তৈরি করা ছাড়াও ভূমি সংরক্ষণের জন্য বাঁধ তৈরির কাজ হাতে নিয়েছে এবং ধুম্রবিহীন চুল্লী বিতরণ সহ কিছু কিছু আর্থ-সামাজিক কাজ করেছে। এই নিগম যাতে ব্যাংক ঋণ গ্রহণ করে পুরোপুরিভাবে কাজ শুরু করতে পারে সেজন্য সরকারি জামিনের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ পাল্পউড উন্নয়ন নিগম ঃ এই সংস্থা টিটাগড় পেপার মিল্‌স-এর সঙ্গে সমান অংশিদারিতে যৌথভাবে গঠিত। এই সংস্থা রাজ্যের কাজগুলির কাঁচামালের প্রয়োজন মেটাতে NABARD এর আর্থিক সহায়তায় বিভিন্ন ব্যাংক থেকে ঋণ গ্রহণ করে মণ্ডকাটসৃজনের কাজে লিপ্ত। মেদিনীপুর, বীরভূম, বাঁকুড়া, বর্ধমান এবং জলপাইগুড়ি জেলায় প্রায় ৬,৫০০ হেক্টর সরকারি ও বেসরকারি জমিতে বৃক্ষরোপণ করেছে। টিটাগড় পেপার মিলের সমানুপাতিক হারে টাকা না পাওয়ায় এই সংস্থা আর্থিক সংকটে পড়েছে। এই মৃতপ্রায় সংস্থাকে পুনরুজ্জিবীত করার জন্য উদ্যোগ নেওয়া হয়েছে।

এই বছর স্বভাবতই আমাদের স্লোগান হল "দারিদ্র্য অপনোদনে অরণ্য"। অবক্ষয়িত বনভূমি, আবাদীবন ও পতিত ভূমিতে অর্ন্তবর্তী শস্যচাষে আমাদের পদক্ষেপ হল সাহসী অথচ

বিনীত। এই গাছগুলো বনাঞ্চলের বড় গাছের শেকড়ের কোনও ক্ষতি করে না, বরং ভূমি সংরক্ষণ ও জলীয় বাষ্পের মাত্রা ধরে রাখতে উপযোগী। এইভাবে এরা বনসম্পদের ক্ষেত্রে এক নতুন মাত্রা সংযোজন করবে। এবং বনসুরক্ষা সমিতি নিজেদের প্রয়োজনেই এই মূল্যবান সম্পদকে টিকিয়ে রাখবে।

বর্তমানে আমাদের উদ্যোগ হল আকাশমণি থেকে ভোজ্য তেল, লাক্ষা চাষ, কেন্দুপাতা, সাবাই ঘাস থেকে দড়ি ও অন্যান্য জিনিস তৈরি, ছত্রাকের চাষ, রডোডেনড্রন থেকে মাদক দ্রব্য প্রস্তুত ইত্যাদি। এই ধরনের অরণ্যনির্ভর শিল্পের বিকাশে উপকৃত হবেন বনসন্নিহিত অঞ্চলের মানুষ যারা একে রক্ষা করে চলেছেন দারিদ্র্য দূরীকরণেও এইসব শিল্প সহায়ক হবে। আমাদের এই প্রচেষ্টা অভিজ্ঞতা প্রসূত। দেশবিদেশের বিখ্যাত নানা সংস্থা এর প্রশংসা করেছেন।

মহাশয়, পরিশেষে নিবেদন করি—আমাদের লড়াই চলছে, এক চূড়ান্ত আর্থিক অনটন ও অব্যবস্থার বিরুদ্ধে। এই অবস্থা মানুষের নিজের তৈরি এবং প্রাকৃতিকও বটে। তাই শোষণ ও বঞ্চনার শিকার সমস্ত মানুষদের সংঘবদ্ধ করে আমাদের পূর্ণ উদ্যমে লড়তে হবে। আমি আপনাকে নিশ্চিন্ত করতে পারি—আমরা সংকল্প থেকে এক পাও সরে আসব না এবং কাউকে আমাদের যাত্রাপথে বিঘ্ন ঘটাতে দেব না।

আমি নিশ্চিত—আমাদের যাত্রা পথের এই সন্ধিক্ষণে দাঁড়িয়ে আশার আলো ও সুফল দেখতে পাচ্ছি। পথের শেষে অপেক্ষা করছে সাফল্য আমি আশা করি, এই মহান সভা ও সমস্ত মাননীয় সদস্যদের সমর্থন পাব এবং আমি তাঁর জন্য কৃতজ্ঞ থাকব।

এই বক্তব্য পেশ করে সশ্রদ্ধ ধন্যবাদ জানিয়ে মহতী সভার কাছে এই আশা নিয়ে ১৯৯২-৯৩ সালের বাজেট পেশ করছি যেন ইহা সর্বসম্মতিক্রমে গৃহীত হয়।

**দাবী নং-৫৪ এবং ৮৬**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করিছ যে, ৫৪ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪০৮-খাদ্য, গুদামজাতকরণ ও পণ্যসঞ্চয়করণ" এবং "৪৪০৮-খাদ্যখাতে মূলধন বিনিয়োগ, গুদামজাতকরণ ও পণ্যসঞ্চয়করণ (পাবলিক আণ্ডারটেকিং ব্যতিত)"-এ ১৯৯২-৯৩ সালের ব্যয় নির্বাহের জন্য ৮৯,৬৬,০৪,০০০ (উননব্বুই কোটি ছেষট্টি লক্ষ চার হাজার) টাকা মঞ্জুর করা হোক। [২২,৪১,৫৫,০০০ (বাইশ কোটি একচল্লিশ লক্ষ পঞ্চান্ন হাজার) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্ত। ইহা ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত।]

২। মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি আরও প্রস্তাব করছি যে, ৮৬ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "৩৪৫৬-অসামরিক সরবরাহ"-এ ১৯৯২-৯৩ সালের ব্যয় নির্বাহের জন্য ১,৮৮,৩০,০০০ (এক কোটি অষ্টআশি লক্ষ তিরিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। [৪৭,১০,০০০ (সাতচল্লিশ লক্ষ দশ হাজার) টাকা উপরোক্ত পরিমাণ অর্থের অন্তর্ভুক্তি। ইহা ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এর মাধ্যমে উত্থাপিত।]

৩। আমি আমার বাজেট বিবৃতির সঙ্গে খাদ্য ও সরবরাহ বিভাগের কাজ সম্পর্কে একটি পৃথক প্রতিবেদন মাননীয় সদস্যদের নিকট পেশ করছি। যে-সব অসুবিধার মধ্যে এই বিভাগকে কাজ করতে হচ্ছে, আগের বছর এবং এ-বছরে এ বিভাগ কি কি সাফল্য অর্জন করেছে, কর্মসূচিই বা কি গ্রহণ করা হয়েছে, সে-সব তথ্য সম্বলিত এই প্রতিবেদনটি মাননীয় সদস্যদের সামনে আমার বাজেট বিবৃতির মুখবন্ধ হিসাবে পেশ করা হল। মাননীয় সদস্যদের নিকট আমার অনুরোধ, এই বিভাগের কাজের সামগ্রিক মূল্যায়ন করার সময় অনুগ্রহ করে এই প্রতিবেদনটিকেও বিবেচনার জন্য গ্রহণ করবেন।

৪। খাদ্য ও সরবরাহের ক্ষেত্রে প্রধান যে-সব বিষয় গুরুত্ব অর্জন করেছে, আমার বিবৃতিতে সে-রকম কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

৫। আপনারা অবগত আছেন যে, এই বিভাগের কাজ হল এই গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে এ-রাজ্যের মানুষের জন্য প্রধান কয়েকটি খাদ্যশস্য এবং অন্যকিছু অত্যাবশ্যক দ্রব্য সরবরাহ করা এবং সেই সঙ্গে খোলা বাজারে যাতে অবাধে অন্যান্য অত্যাবশ্যক পণ্যের সরবরাহ অক্ষুন্ন থাকে সেজন্য যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা।

৬। খাদ্যশস্য এবং চিনিসহ প্রায় সব অত্যাবশ্যক পণ্যের ক্ষেত্রেই পশ্চিমবঙ্গ একটি ঘাটতি রাজ্য। আর সেইজন্য চাল, গম, চিনি, তৈলবীজ ও ভোজ্যতেল, লবণ, ডাল, পেট্রোলিয়ামজাত দ্রব্য প্রভৃতির জন্য এ-রাজ্যের বাইরে থেকে কোনও না কোনওভাবে আমদানির উপর আমাদের নির্ভর করতে হয়।

৭। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে খাদ্যশস্যের (চাল, গম) মোট উৎপাদনের পরিমাণ যেখানে ছিল ৭১,০১,০০০ মেট্রিক টন, ১৯৯১ সালে সেই উৎপাদনের পরিমাণ ছিল ১,০৯,২২,০০০ মেট্রিক টন (চাল ১,০৩,৩২,০০০ মেট্রিক টন এবং গম ৫,৯০,০০০ মেট্রিক টন)। ঘাটতি কিন্তু এখনো বিদ্যমান। ১৯৯১ সালের জনগণনা অনুযায়ী পশ্চিমবঙ্গের জনসংখ্যা ৬৭৯.৮ লক্ষ। ১.৩.৯২ তারিখে পশ্চিমবঙ্গের আনুমানিক জনসংখ্যা ৬৯৪.৮ লক্ষ ধরা যেতে পারে (শতকরা ২.২ ভাগ বার্যিক মিশ্র বৃদ্ধি হার-এর ভিত্তিতে)। খাদ্যশস্যের (চাল ও গম) বাৎসরিক চাহিদা হিসাব করার সময় মাথাপিছু ৪৫৩.৬ গ্রাম ভিত্তি হিসাবে ধরা ঠিক হবে না। এই পরিমাণ খাদ্যশস্য খাওয়া বলতে বোঝায় দুগ্ধ/দুগ্ধজাত দ্রব্য, মাছ ও সবজি খাওয়ার মধ্য দিয়ে প্রোটিন, কার্বোহাইড্রেট ও ভিটামিন গ্রহণ করা, যা গড়পড়তা ভারতীয়ের পক্ষে (এঁদের ৪০ শতাংশ দারিদ্র্যসীমার নিচে বাস করেন।) এ-সব খাবার সংগ্রহ করা দুঃসাধ্য। এন. আর. ই. পি., আর. এল. ই. জি. পি., এবং জহর রোজগার যোজনা ইত্যাদি দারিদ্র্য-দূরীকরণ প্রকল্প সমাজের দরিদ্রতর শ্রেণীর মানুষের একবেলা খেয়ে দিন কাটানোর প্রবণতা যথেষ্ট পরিমাণে হ্রাস করেছে। অতিরিক্ত খাদ্য গ্রহণ করা হয় তণ্ডুলজাতীয় শস্যের আকারে। সুতরাং, গড় দৈনিক খাদ্য গ্রহণের আরও বেশি বাস্তবসম্মত পরিমাণ ৫০০ গ্রাম করেই ধরতে হবে। এই নিরিখে তণ্ডুলজাতীয় শস্যের বাৎসরিক চাহিদার মোট পরিমাণ ১২৬.৮ লক্ষ মেট্রিক টন ধরতে হবে। বীজ, পশুখাদ্য, অপচয় ইত্যাদি বাবদ ১০ শতাংশ এবং বিহার ও বাংলাদেশে পাচার বাবদ আরও ১০ শতাংশ বাদ দিলেও বছরে আনুমানিক ১০৯.২২ লক্ষ টন চাল ও গম উৎপন্ন ধরলে এ-রাজ্যে খাওয়ার জন্য মোট চাল-গম পাওয়া যাবে ৮৭.৩৮ লক্ষ টন।

দারিদ্র্য-দূরীকরণ কর্মসূচিগুলি বাবদ ভারত সরকারের কাছ থেকে বছরে আমরা ১ লক্ষ মেট্রিক টন গম পাই, এটা ধরে নিলে রাজ্যে মোট ঘাটতির পরিমাণ দাঁড়ায় ৩৮.৪২ লক্ষ মেট্রিক টন বা (১২৬.৮ লক্ষ মেট্রিক টন—৮৭.৩৮ লক্ষ মেট্রিক টন—১ লক্ষ মেট্রিক টন)। আশা করা যায়, রাজ্যের কৃষকদের নিরবচ্ছিন্ন সহযোগিতা ও পরিশ্রমের ফলে খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে আগামী কয়েক বছরের মধ্যে স্বনির্ভর হয়ে উঠতে পারবে।

৮। কার্যত, একটি সঠিক জাতিয় উৎপাদন ও বণ্টন নীতি নির্ধারণ করতে হবে, যাতে আন্তঃরাজ্য অসমতা দূর করা যায়।

৯। পশ্চিমবঙ্গের সমগ্র জনসাধারণ এক ব্যাপক গণবণ্টন ব্যবস্থার অন্তর্ভুক্ত। এই বিতরণ ব্যবস্থায় আরও কিছু সংযোজিত হতে পারে কিনা, তা সর্বদা খতিয়ে দেখা হচ্ছে। বৃহত্তর কলকাতা, হাওড়া, হুগলি ও উত্তর ২৪-পরগনা জেলার শিল্পাঞ্চল এবং দুর্গাপুর-আসানসোল এলাকা নিয়ে যে বিধিবদ্ধ রেশন ব্যবস্থা আছে সেখানে ১ কোটিরও বেশি মানুষ ২,৭৬৬ ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাঁদের রেশন-দ্রব্য সংগ্রহ করেন। আর রাজ্যের বাকি এলাকায় যে সংশোধিত রেশন ব্যবস্থা আছে সেখানে ৫ কোটিরও বেশি মানুষ ১৭,৪৯০ ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে তাঁদের রেশন-দ্রব্য সংগ্রহ করেন। বিধিবদ্ধ রেশন এলাকায়, বিশেষত বৃহত্তর কলকাতা অঞ্চলে অনেকগুলি জিনিস যেমন—(১) চাল, (২) গম, (৩) লেভিচিনি, (৪) ভোজ্যতেল, (৫) গায়েমাখা সাবান, (৬) বিস্কুট, (৭) গুঁড়ো মশলা, (৮) আয়োডিনযুক্ত লবণ, (৯) ঘি, (১০) খাতা, (১১) দেশলাই, (১২) কাপড়কাচা সাবান এবং (১৩) ডাল রেশন দোকানের মাধ্যমে বণ্টন করা হয়। এছাড়া কলকাতাসহ রাজ্যের ৩০,৮৯৬টি খুচরা বিক্রয় কেন্দ্রের মারফত কেরোসিন তেলও দেওয়া হয়। গণবণ্টন ব্যবস্থার এই ব্যাপক আয়োজনের ফলে সমাজের দরিদ্র শ্রেণীর মানুষ তাঁদের অনেকগুলি নিত্যব্যবহার্য অত্যাবশ্যক দ্রব্য কম দামে ন্যায্যমূল্যের দোকান থেকে পাচ্ছেন।

১০। সংহত উপজাতি উন্নয়ন প্রকল্প, খরা-প্রবণ ও চিহ্নিত পার্বত্য অঞ্চলের দরিদ্রতম পরিবারের মানুষ যাতে স্থায়ীভাবে সাধ্যদরের মতো অত্যাবশ্যক পণ্য সামগ্রী পেতে পারেন, তার জন্য গণবণ্টন ব্যবস্থার পুনর্বিন্যাসের জন্য যে সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার নিয়েছেন তা স্বাগত। কিন্তু এই পুনর্বিন্যাস যেন ক্রেতাদের অধিকাংশকে তাঁদের প্রাপ্য সুবিধা থেকে বঞ্চিত করে না হয়। মুদ্রাস্ফীতির সরবরাহের যোগান বজায় রেখে গণবণ্টন ব্যবস্থা মূল্য-স্থিতিস্থাপকের যে ভূমিকা পালন করে তা কখনই বিস্মৃত হলে চলবেনা। আমাদের রাজ্যে, ৭০,৩৬,৭৮৩ জন মানুষকে এই প্রকল্পের আওতায় আনতে হবে এবং এই অতিরিক্ত প্রয়োজন মেটাতে আমাদের দরকার ১১,১৩২ মেট্রিক টন চাল ও ২২,৪৬৭ মেট্রিক টন গম। কিন্তু এই বাবদ কোনও অতিরিক্ত বরাদ্দ এখনও পর্যন্ত পাওয়া যায়নি। ভরতুকি হ্রাসের অজুহাতে, ক্রেতাদের একাংশের বর্তমান প্রাপ্য সুবিধা হ্রাস ও বন্ধের বিরুদ্ধে রাজ্য সরকার প্রবল আপত্তি জানিয়েছেন এবং ৪.১০.৯১ তারিখে গণবণ্টন ব্যবস্থার উপদেষ্টা পরিষদ-এর সামনে অস্থায়ী মুখ্যমন্ত্রী শ্রীবিনয় চৌধুরি যে ভাষণ দেন, তাতে এই আপত্তির কথা স্পষ্টভাবে জানানো হয়।

১১। বহুদিন ধরেই পশ্চিমবঙ্গের জন্য চাল ও গমের মাসিক কেন্দ্রীয় বরাদ্দ যথাক্রমে ১,২৫,০০০ মেট্রিক টন ও ১,২৬,০০০ মেট্রিক টন ছিল। ১৯৮৮ সালের ফেব্রুয়ারি মাস

থেকে বরাদ্দ ক্রমশ হ্রাস পাবার ফলে চাল ও গম উভয় ক্ষেত্রেই মাসিক বরাদ্দ দাঁড়ায় ৮০,০০০ মেট্রিক টন-এ। এই মাসিক বরাদ্দ আরও হ্রাস পাবার ফলে রাজ্য সরকারকে-ও গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে চাল ও গমের মাথাপিছু বণ্টনের হার কমাতে হয়। গমের মাসিক বরাদ্দ ১৯৯১ সালের জুন মাস থেকে নভেম্বর মাস পর্যন্ত হয়েছে ৯০,০০০ মেট্রিক টন, ডিসেম্বর ও জানুয়ারিতে ৮১,০০০ মেট্রিক টন এবং ফেব্রুয়ারি ও মার্চ মাসে ৯০,০০০ মেট্রিক টন। চালের বরাদ্দ জুলাই মাস থেকে ৬৯,০০০ মেট্রিক টন মতো করা হয়েছে এবং উৎসব-চাহিদা ইত্যাদি মেটাতে আগস্ট থেকে নভেম্বর এই কয়মাসে বরাদ্দ বাড়ানো হয়। ফেব্রুয়ারি ও মার্চ মাসে এই বরাদ্দ দাঁড়ায় ৭০,০০০ মেট্রিক টন। আমরা সর্বদাই জানিয়েছি যে, রাজ্য সরকার যাতে রেশনের বরাদ্দের হার পূর্বের স্তরে ফিরিয়ে আনতে সমর্থ হয়, সেজন্য চাল ও গমের মাসিক বরাদ্দ বাড়িয়ে ন্যূনতম ৯৫,০০০ মেট্রিক টন চাল ১,০৮,০০০ মেট্রিক টন গম করা উচিত।

রাজ্যের জন্য লেভি চিনির মাসিক বরাদ্দ ধার্য হয়েছে ২৫,৮৮৮ মেট্রিক টন। ১৯৯১-র আগস্ট মাস থেকে শতকরা ৫ ভাগ অ্যাডহক বৃদ্ধি মঞ্জুর করা হচ্ছে। উৎসবের মরশুমের জন্য অতিরিক্ত বরাদ্দেরও ব্যবস্থা হয়েছে। এই বরাদ্দ বৃদ্ধির ব্যাপারে কেন্দ্রীয় সরকার আমাদের অনুরোধে কোনও কর্ণপাত করছে না। লেভিচিনির বর্তমানে যে বরাদ্দ রয়েছে তাতে আমরা মজুত সরবরাহ সাপেক্ষে বিধিবদ্ধ রেশনিং এলাকায় মাথাপিছু ৫০০ গ্রাম এবং সংশোধিত রেশন এলাকায় মাথাপিছু ৪০০ গ্রাম করে চিনি সরবরাহ করতে পারি। কিন্তু জানা গেছে যে, দিল্লি ও চণ্ডীগড়ে এই বরাদ্দের পরিমাণ সমভাবে ৮০০ গ্রাম। পশ্চিমবঙ্গে একজন ক্রেতাকে যাতে মাসে ৬০০ গ্রাম করে চিনি দেওয়া যেতে পারে, সেজন্য আমাদের মাসে চিনির প্রয়োজন ৪০,৮০০ মেট্রিক টন। চিনির বরাদ্দের পরিমাণ বাড়িয়ে মাসিক ৪০,০০০ মেট্রিক টন করার জন্য আমরা যে আবেদন করেছি তারও কোনও সাড়া মেলেনি।

- গণবণ্টন ব্যবস্থায় ভোজ্যতেলের মোট প্রয়োজন বছরে প্রায় ১,৮০,০০০ মেট্রিক টন। রেশন দোকানের মাধ্যমে আমদানিকৃত ভোজ্যতেল বণ্টনের বিষয়টি কিন্তু মাসিক কেন্দ্রীয় বরাদ্দ ও সরবরাহের তারতম্যের উপর নির্ভরতার দরুন আনুপাতিক হারে পরিবর্তনশীল। ১৯৯১-এর এপ্রিল থেকে সেপ্টেম্বর মাস পর্যন্ত এইচ. ভি. ও. সি.-কে ছোট প্যাকের জন্য মাত্র ৬০০ মেট্রিক টন ছাড়া আর কোনও ভোজ্যতেল সরবরাহ করা হয়নি। ১৯৯১-র অক্টোবর ও নভেম্বর প্রতি মাসে এই বরাদ্দের পরিমাণ ছিল ১৫০০ মেট্রিক টন। ১৯৯১-র ডিসেম্বর মাসের জন্য কোনও বরাদ্দ ছিল না। ভারত সরকার ঋণের ভিত্তিতে ১৯৯২-র জানুয়ারি ও ফেব্রুয়ারি প্রতি মাসের জন্য ভোজ্যতেল বরাদ্দ করেছেন ১৫০০ মেট্রিক টন, এইশর্তে যে, এই রাজ্যে কর্তৃক সরাসরি পামোলিন তৈল আমদানি করা হলে, রাজ্য সরকার কর্তৃক পরিপূরণ করা হবে। ১৯৯২-এর মার্চ পর্যন্ত ১৫০০ মেট্রিক টন পামোলিন সরাসরি আমদানির আমাদের দাবির পরিপ্রেক্ষিতে ৮০০০ মেট্রিক টন পামোলিন পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্যসামগ্রী সরবরাহ নিগমের মাধ্যমে সরাসরি আমদানি করতে পশ্চিমবঙ্গ সরকারকে কেন্দ্রীয় সরকার অনুমতি দিয়েছেন। পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্যসামগ্রী সরবরাহ নিগম এই ভোজ্যতেল আমদানি ও বণ্টনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন।

১৯৯১-র এপ্রিল থেকে ১৯৯২-র জানুয়ারি পর্যন্ত ৩৮৫৪ মেট্রিক টন পামোলিন রেশন দোকানের মাধ্যমে সরবরাহ করা হয়েছিল।

১২। জ্বালানি কয়লার ক্ষেত্রে গত চার বছরে কেন্দ্রীয় বরাদ্দের পরিমাণ ছিল বাৎসরিক ৭.৮০ লক্ষ মেট্রিক টন। অথচ আমাদের বার্ষিক প্রয়োজন প্রায় ১২ লক্ষ মেট্রিক টন। আর প্রকৃত সরবরাহের পরিমাণ ছিল ৫,২৯,২৫৫ মেট্রিক টন (৬৭.৯%) ; ৪,১০,৬৭৩ মেট্রিক টন (৫২.৬৫%), ২,৫৮,৬৭৯ মেট্রিক টন (৩৩.৬%) এবং ২,৫০,৪২৯ মেট্রিক টন (৩২%)। এর থেকে সরবরাহের ক্ষেত্রে নিশ্চিত ক্রম-অবনতি পরিলক্ষিত হয়। পশ্চিমবঙ্গে এই ধরনের কম সরবরাহের ফলে জ্বালানি সঙ্কট রাজ্যে তীব্র হয়েছে এবং এল. পি. জি. ও কেরোসিন তেলের অ-পর্যাপ্ত সরবরাহের ফলে এই অবস্থা দাঁড়িয়েছে আরও খারাপ। ফলে জনসাধারণ জ্বালানি কাঠ ব্যবহার করতে বাধ্য হচ্ছেন, আর এর ফলপ্রতিস্বরূপ যে সামান্য বনভূমি এখনও বেঁচে আছে তা নিঃশেষ হয়ে যাচ্ছে এবং এইভাবে বিঘ্নিত হচ্ছে পরিবেশগত ভারসাম্য। যেখানে গৃহস্থালি, প্রতিরক্ষা ও অন্যান্য অনুমোদিত উদ্যোগে মাসিক ৯৭ হাজার ৩০০ মেট্রিক টন (অর্থাৎ বার্ষিক প্রয়োজন ১১,৬৭,৬০০ মেট্রিক টন), কেরোসিন তেলের বরাদ্দ প্রয়োজন, সেখানে রাজ্য পেয়েছে মোট ৭,২৫,০৭২ মেট্রিক টন (অর্থাৎ প্রায় ৬২%)। ১৯৯২ সালের জানুয়ারি, ফেব্রুয়ারি ও মার্চ-এ মাসিক বরাদ্দ নির্দিষ্ট হয়েছে ৬১,১৪৭ মেট্রিক টন।

বরাদ্দ ও সরবরাহের ঘাটতির ফলে যে অভাব সৃষ্টি হয়, তার প্রভাব প্রায় সারা বছর চলে। এই অবস্থা প্রকট হয় পশ্চিমবঙ্গে বর্ষাকালে এবং উৎসবের সময়। ১.৩.৮৯ তারিখ থেকে সিমেন্টের নিয়ন্ত্রণ ব্যবস্থা উঠে যাওয়ার ফলে এর উচ্চ বাজার উদ্বেগজনক অবস্থায় গিয়ে পৌঁছেছে। ১৯৮৯ সালের মার্চ মাসে সেখানে ১,০৯১.১৭ টাকায় ১ মেট্রিক টন সিমেন্ট পাওয়া যেত, সেখানে এখন খোলা বাজারে ১ টন সিমেন্টের দাম পড়ে ২১০০ টাকা থেকে ২৩৫০ টাকা। অধিকন্তু সরকারের বিভিন্ন দফতর, পৌরসভা ও পৌর-নিগম, পঞ্চায়েত ও অন্যান্য সংগঠনের উন্নয়নমূলক কাজ ভীষণভাবে ব্যাহত হচ্ছে। কেন্দ্রীয় সরকারকে সিমেন্টের ওপর নিয়ন্ত্রণ পুনঃস্থাপনের কথা বিবেচনার জন্য আমাদের বার বার অনুরোধ নিষ্ফল প্রতিপন্ন হয়েছে।

১৩। (ক) রাজ্যের মূল সমস্যা হল অ-পর্যাপ্ত বরাদ্দ এবং সেইসঙ্গে সংভাগ দ্রব্য ও অন্যান্য ভোগ্যপণ্যাদির তদপেক্ষা কম সরবরাহ। ১৯৯১-৯২ সালে দাম দ্রুত বেড়ে চলে।

(খ) সমগ্র দ্রব্য-সামগ্রীর জন্য সারা ভারত পাইকারি মূল্যসূচক ২৫-১-৯২ তারিখের সপ্তাহান্তে ছিল ২১৪.৫ যা, এক বছরের মূল্য বৃদ্ধি নির্দেশ করছে ১২.৫৪%, অপরপক্ষে শিল্প শ্রমিকদের জন্য সারা ভারত ক্রেতা মূল্যসূচক ২২শে ডিসেম্বর ১৯৯১-এ ছিল ২২৫, যা এক বছরে মূল্যবৃদ্ধি নির্দেশ করছে ১৩.০৬%। গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বণ্টিত চিনির মূল্য ২৫-৭-৯১ তারিখ থেকে কিলো প্রতি ৮৫ পয়সা বেড়ে যায় এবং ২১-১-৯২ তারিখ থেকে এই মূল্য কিলো প্রতি আরও ৮০ পয়সা করে বাড়ে। ২৮-১-৯২ তারিখ থেকে সবরকম চালের কুইন্টল প্রতি কেন্দ্রীয় ধার্য দর ৮৮ টাকা বৃদ্ধি পায় এবং গমের ক্ষেত্রে বৃদ্ধি পায় কুইন্টল প্রতি ৪৬ টাকা।

সংহতি উপজাতি উন্নয়ন প্রকল্পের আওতাভুক্ত অঞ্চলসমূহের ক্রেতাদের মধ্যেও এই একই ধরনের মূল্য বৃদ্ধির জন্য হাহাকার পড়ে যায়। গত এক বছরে এ-সব অঞ্চলে সাধারণ চালের দাম ৩৬.৮২% এবং গমের দাম ২৫% বৃদ্ধি পেয়েছে। চিনির দামও ৩১.৪২% বৃদ্ধি পেয়েছে। রাজ্যের সরষের তেলের অতিরিক্ত মাত্রায় দাম বেড়ে যাওয়ার সঙ্গে যুগপৎ আমদানিকৃত ভোজ্যতেলের কেন্দ্রীয় ধার্য দর গত জানুয়ারিতে কেজি প্রতি ৫.৫ টাকা থেকে ৬ টাকা বৃদ্ধি পায়। ১৯৯২-এর জানুয়ারি মাসে খোলা বাজারে চাল ও গম-এর মূল্য এক বছরে যথাক্রমে ২২% ও ৩৬% বৃদ্ধি পেয়েছে। অপরদিকে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বিক্রয়ের জন্য আমদানিকৃত ভোজ্যতেলের দাম বাড়ে ৬৬%। নির্ধারিত মূল্যের ঘন ঘন ব্যাপক বৃদ্ধির দরুন অর্থনীতিতে মুদ্রাস্ফীতির যে প্রসার ঘটছে তার বিরুদ্ধে আমরা তীব্র প্রতিবাদ জানিয়েছি এবং জোর প্রতিবাদ জানাচ্ছি।

১৪। ২ লক্ষ টন লক্ষ্যমাত্রার স্থলে ১৯৯০-৯১ সালে ১,০৩,০৫৮ মেট্রিক টন চাল সংগ্রহ হয়। ১৯৮১-৮২-র পর থেকে এটাই ছিল সর্বোচ্চ সংগ্রহ। বর্তমান কর্মক্ষম চালকলের সংখ্যা ৩৯১টি এবং ১৯৯১-৯২ সালে লক্ষ্যমাত্রাও স্থির হয় ২ লক্ষ মেট্রিক টন। পশ্চিমবঙ্গে সংগ্রহের প্রধান সমস্যা হল ধানের বিদ্যমান বাজার দর ভারত সরকার কর্তৃক নির্ধারিত সংগ্রহ মূল্য থেকে অনেক বেশি। রাজ্যে (২৫-২-৯২ তারিখে) ধানের গড় মূল্য যেক্ষেত্রে প্রতি কুইন্টল ৩৪১ টাকার মত, সেক্ষেত্রে সরু ধানের সংগ্রহ মূল্য কুইন্টল প্রতি ২৪০ টাকা। পেষণ ও আণুষঙ্গিক খরচ না ধরে কেবলমাত্র উৎপাদন খরচ-এর ভিত্তিতে এক ট্রাক লেভি চালে মিল মালিকদের লোকসান হয় ১৫,০০০ টাকা। এই সমস্ত প্রতিবন্ধকতা থাকা সত্ত্বেও রাজ্য সরকার লক্ষ্যমাত্রা পূরণে আগ্রহী। বর্ধমান জেলা যেকানে প্রচুর চাল সংগ্রহ করা হয়, সেখানে গুদাম সংক্রান্ত সমস্যা থাকার ফলে চাল সংগ্রহের গতি ব্যাহত হয়েছে। গত বছরেও ভারতীয় খাদ্য নিগম বর্ধমান সহ হুগলি, মুর্শিদাবাদ, বাঁকুড়া ও বীরভূম জেলায় ভর্তি গুদাম খালি করতে অসমর্থ হয় এবং চাল সংগ্রহের মূল্যবান সময় নষ্ট হয়ে যায় যেহেতু চাল-কল মালিকদের চালবাহী লরিগুলিকে ভারতীয় খাদ্য নিগম-এর গুদাম থেকে ফিরিয়ে আনতে হয়। এটা খুবই দুর্ভাগ্যের বিষয় যে রাজ্য সরকারের পক্ষ থেকে যথেষ্ট পরিমাণে পূর্ব-সতর্কীকরণ সত্ত্বেও আমাদের একই সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। চাল-কল মালিকদের ৭২ ঘণ্টার মধ্যে পাওনা টাকা চুকিয়ে দেবার প্রতিশ্রুতিও ভারতীয় খাদ্য নিগম কর্তৃক পালিত হয়নি এবং ভারতীয় খাদ্য নিগম কর্তৃক কল-মালিকদের পরিবহন ছাড়-এর ব্যাপারটির ক্ষেত্রে প্রশাসনিক অন্তরায়েরও সৃষ্টি হয়েছে। এর চূড়ান্ত পরিণতি হল স্বল্পতর সংগ্রহ। গত বছরের ২৩-২-৯১ তারিখ পর্যন্ত ৭১,৩৬৮ মেট্রিক টন চাল সংগ্রহের নিরিখে ২২-২-৯২ তারিখ পর্যন্ত চাল সংগ্রহ হয়েছে ৩৮,৯৪৬-৫ মেট্রিক টন (১৯.৪%)। ১৯৯১-৯২ সালের লেভি আদেশের বিরুদ্ধে কলকাতা হাইকোর্টে এখনও পর্যন্ত কোনও নিষেধাজ্ঞা জারি করেননি।

১৫। ১৯৮৬ সালের ক্রেতা সংরক্ষণ আইন অনুযায়ী রাজ্য কমিশন ও সমস্ত জেলা ফোরাম ৩০-৮-৯০ তারিখ থেকে কাজ শুরু করে। যে-সমস্ত জেলা ফোরামে প্রতি মাসে মামলার সংখ্যা ১৫০টি অতিক্রম করে যায়, সেই সব জেলা ফোরামে কেবলমাত্র এই কাজের জন্য নিয়োজিত বিচার-আধিকারিক পরিচলনা করবেন, এই মর্মে ৪-১০-৯১ তারিখে সুপ্রিম কোর্টের নির্দেশের পরিপ্রেক্ষিতে কলকাতা জেলা ফোরামের জন্য ১৯৯১-র ডিসেম্বর মাসে

একজন পূর্ণ-সময়ের জন্য সভাপতি নিয়োগ করা হয়েছে। অন্যান্য জেলা ফোরামগুলি যাতে সপ্তাহে অন্তত তিন দিন বসে সেই মর্মেও সুপ্রিম কোর্ট আদেশ দিয়েছেন। সুপ্রিম কোর্টের এই নির্দেশ রূপায়ণের জন্য সেই জেলা বিচারকগণ যাদেরকে সুপ্রিম কোর্টের পূর্বের নির্দেশ অনুযায়ী হুগলি ও জলপাইগুড়ি জেলা বাদে অন্যান্য সব জেলার জেলা ফোরামের সভাপতি হিসাবে নিয়োগ করা হয়েছিল, তাদের বদলে অন্য বিচারক নিয়োগ করা হবে। ইহা কার্যকর করতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা শুরু হয়েছে এবং ইহার জন্য রাজ্য সরকার কর্তৃক সুপ্রিম কোর্টের কাছে অনুমতি চাওয়া হয়েছে।

১৬। ভূমিহীন কৃষি-শ্রমিক ও তাদের পরিবার বর্গকে ভর্তুকিতে চাল বণ্টনের যে পরিকল্পনা ১৯৮৯ সালে গ্রহণ করা হয়, ১৯৯১ সালেও তা কার্যকর থাকবে। এই প্রকল্প অনুযায়ী ১৫৫.৫ লক্ষ মানুষ ২ টাকা ৫০ পয়সা কিলো দরে পূর্ণ বয়স্ক ব্যক্তি মাথাপিছু ১ কিলো করে চাল পান। ভারতীয় খাদ্য সরবরাহ নিগমের কাছ থেকে প্রাপ্ত ৪৮,৫০০ মেট্রিক টন চাল এই প্রকল্পের মাধ্যমে বণ্টন করা হয়। পঞ্চায়েত, কৃষক সংগঠন ও জেলা প্রশাসনের কাছ থেকে এই বিভাগ এই প্রকল্প রূপায়নে মাধ্যমে বণ্টন করা হয়। পঞ্চায়েত, কৃষক সংগঠন ও জেলা প্রশাসনের কাছ থেকে এই বিভাগ এই প্রকল্প রূপায়ণে উৎসাহ-ব্যঞ্জক সহযোগিতা লাভ করে। আগামী বছরগুলিতেও এই প্রকল্প কার্যকর করার আশা আমরা রাখি।

১৭। ন্যায্যমূল্যে ক্রেতাদের মধ্যে বণ্টনের জন্য কিছু অত্যাবশ্যক পণ্য সংগ্রহের উদ্দেশ্যে ১৯৭৪ সালে গঠিত পশ্চিমবঙ্গ অত্যাবশ্যকীয় পণ্য সরবরাহ নিগম অব্যাহত গতিতে বিকাশ লাভ করেছে এবং উহার কাজের মানও ভাল। ১৯৯০-৯১ সালে উহার বার্ষিক বিনিয়োগ ছিল ১০৭.২৬ কোটি টাকা। আয়কর ও অন্যান্য কর প্রদানের পর উহার মোট আয় ছিল ১৯৯০-৯১ সালে ৩.৬২ কোটি টাকা। ১৯৮৯-৯০ সালের একই সময় এই পরিমাণ ছিল ২.৪১ কোটি টাকা। ১৯৯১-৯২ সালে এই নিগম পামোলিন, সিমেন্ট, সরষের বীজ, ডাল ইত্যাদি নিয়ে কারবার করে।

১৮। এখন পর্যন্ত ১১টি জেলায় (আসানসোল, ব্যারাকপুর ও হুগলির বিধিবদ্ধ রেশনিং এলাকাসহ) ভারতীয় খাদ্য নিগমের কাছ থেকে খাদ্যশস্যের অভ্যন্তরীণ বণ্টনের দায়িত্ব নিয়ে নেওয়া হয়েছে।

১৯। সাধারণ অত্যাবশ্যকীয় পণ্যের বিবেকহীন তথা দুর্নীতিপরায়ণ ব্যবসায়িদের বিরুদ্ধে এই বিভাগ কঠোর ব্যবস্থা নিয়ে চলেছে। অত্যাবশ্যকীয় পণ্য আইন, ১৯৫৫-র বিভিন্ন ধারা লঙ্ঘনের জন্য ১৯৯১ সালে, সারা রাজ্যে ২,৭৪৬টি অভিযান করা হয়। ৭৭৫ জনের বিরুদ্ধে অভিযোগ দায়ের করা হয়। এই সময়ে পুলিশ ৫,৭৭,০৯,০২৪.৫০ টাকা মূল্যের পণ্যসামগ্রী আটক করে। ভুয়ো রেশন কার্ড বাতিল করার কাজের উপর সরকার সর্বাধিক গুরুত্ব আরোপ করেছে। ১৯৯১ সালে মোট ৪,৭৯,৫৫৮টি ভুয়ো রেশন কার্ড বাতিল করা হয়েছে। মূল্য ও সরবরাহের উপর নিয়মিত নজর রাখা হচ্ছে। জেলা শাসকগণকে পরিস্থিতির উপর নজর রাখার জন্য, নিয়ন্ত্রণমূলক ব্যবস্থা গ্রহণ করতে এবং সাপ্তাহিক প্রতিবেদন পাঠাতে নির্দেশ দেওয়া হয়েছে। সরকার পরিষ্কারভাবে জানাতে চান যে, অত্যাবশ্যকীয় পণ্যের ক্ষেত্রে

কৃত্রিম অভাব সৃষ্টি সরকার কখনওই বরদাস্ত করবেন না এবং যে সকল ব্যক্তি মানুষের দুর্দশাকে মূলধন করে ব্যবসা করতে চান তাদের দৃষ্টান্তমূলক শাস্তি দেওয়া হবে।

২০। খাদ্যদ্রব্য ও অন্যান্য অত্যাবশ্যকীয় পণ্যের চোরাচালানের ব্যাপারে এনফোর্সমেন্ট শাখা ও সীমান্ত বাহিনীকে যথাযথভাবে বিভিন্ন সময়ে নির্দেশ দেওয়া হয়েছে। ক্রটি-বিচ্যুতি দূর করার জন্য পরিস্থিতির পর্যায়ক্রমে পর্যালোচনার নীতি গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে সংশ্লিষ্ট এনফোর্সমেন্ট বাহিনী, সীমান্তরক্ষী বাহিনী ও শুল্ক বিভাগে সংশ্লিষ্ট আধিকারকিগণ-এর সহিত রাজ্যস্তরে মাঝেমাঝে আলোচনা সভা অনুষ্ঠিত হচ্ছে। ঐসব প্রতিষ্ঠানসমূহের উপযুক্ত আধিকারিকদের সঙ্গে জেলাসমূহে আলোচনা সভা অনুষ্ঠিত করতে জেলাশাসকগণকে নির্দেশ দেওয়া হয়েছে। সীমান্তবর্তী জেলাসমূহে দৈনিক ভিত্তিতে অত্যাবশ্যক পণ্যসামগ্রীর মূল্য-র প্রতি নজর রাখা হচ্ছে। জেলা আধিকারিকদের চোরাচালান বিরোধী কাজকর্মের উপর সাপ্তাহিক প্রতিবেদন পাঠাতে নির্দেশ দেওয়া হয়েছে।

২১। ন্যায্যমূল্যে এবং অন্তত খোলা বাজারে প্রচলিত মূল্য অপেক্ষা যথেষ্ট কম দরে সাধারণ মানুষের নাগালের মধ্যে অত্যাবশ্যকীয় পণ্য পৌঁছে দেবার উদ্দেশ্যে গণবণ্টন ব্যবস্থা গড়ে তোলা হয়েছে। জনসংখ্যার প্রায় ৪০ শতাংশ অস্তিত্ব বজায় রাখার নিচে বাস করার পরিপ্রেক্ষিতে গণবণ্টন ব্যবস্থার নিরবচ্ছিন্ন অগ্রগতির জন্যই অর্থনৈতিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর মানুষ প্রাণ ধারণের জন্য প্রয়োজনীয় অত্যাবশ্যকীয় সামগ্রী পেয়ে থাকে। উপরন্তু দৈনন্দিন ব্যবহার্য অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রীর মূল্যবৃদ্ধি রোধের জন্যও এই ব্যবস্থার কার্যকর ভূমিকা রয়েছে। গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে অত্যাবশ্যকীয় পণ্যের সরবরাহ যথাযথ রাখা সম্ভব হলে খোলাবাজারে চাহিদা কমে যাওয়ার জন্য পণ্যসামগ্রীর মূল্যের নিম্নগতির প্রবণতা পরিলক্ষিত হয়। রাজ্যের ন্যূনতম চাহিদা যদি যথাযথ বরাদ্দ ও সরবরাহের দ্বারা পূরণ করা হয়, তাহলে গণবণ্টন ব্যবস্থাকে যথার্থরূপে শক্তিশালী করা যেতে পারে। মূল্যস্তরকে নিয়ন্ত্রণে রাখার জন্য খাদ্যশস্য, চিনি ও ভোজ্যতেল ছাড়াও অন্য কয়েকটি অত্যাবশ্যকীয় সামগ্রীকেও এই ব্যবস্থায় স্থান দিতে হবে। পশ্চিমবঙ্গ সরকার বিগত অতীতে বহুবার কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব ও প্রতিনিধিত্বের মাধ্যমে ১৪ (চৌদ্দ)-টি অত্যাবশ্যকীয় সামগ্রীকে ন্যায্যমূল্যে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে বিক্রি করার জন্য দাবি জানিয়েছেন। এই সামগ্রীগুলি হল ঃ খাদ্যশস্য (চাল ও গম), চিনি, ভোজ্যতেল, লবণ, দেশলাই, সস্তা দামের কাপড়, ডাল, চা, শিশুখাদ্য, কাপড়কাচা সাবান, জ্বালানি (জ্বালানি কলয়া ও কেরোসিন তেল), সিমেন্ট, কাগজ ও ঔষধ। প্রকল্পটি হবে এই রকম ঃ কেন্দ্রীয় সরকার চাল, গম ও চিনির মতো এই জিনিসগুলিও সংগ্রহ করবেন এবং সারা দেশে গণবন্টন ব্যবস্থার মাধ্যমে এক দরে সেগুলি বিক্রি করার ব্যবস্থা করবেন। খোলাবাজারে সাধারণ মূল্যস্তরে-এর প্রত্যাশিত অভাব পড়তে বাধ্য। দুঃখের বিষয় এই যে, পরপর কয়েকটি কেন্দ্রীয় সরকার "গণবন্টন ব্যবস্থা জোরদার করতে হবে" বলে থাকলেও যথার্থ গণবন্টন ব্যবস্থার গুরুত্ব উপলব্ধি করতে পারেননি।

২২। আমি এই সুযোগে মাননীয় সদস্যগণ ও তাদের মাধ্যমে রাজ্যের জনগণের কাছে আবেদন জানাতে চাই, জনস্বার্থে খাদ্যশস্যসহ সমস্ত অত্যাবশ্যকীয় পণ্য সুষ্ঠু বণ্টনের জন্য রাজ্য সরকারকে সাহায্য করুন। অসৎ ব্যবসা ও মুনাফাবাজি, যা আর্থিক ব্যবস্থায় মূল্যবৃদ্ধি ঘটায় এমন সবকিছুর বিরুদ্ধে আমাদের সতর্ক থাকতে হবে, যাতে সাধারণ মানুষের দুর্দশা

আর না বাড়ে। একই সঙ্গে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার, বিভিন্ন শ্রমিক সংগঠন, কেন্দ্র ও রাজ্য সরকার কর্তৃক অধিগৃহীত সংস্থা এবং খাদ্য ব্যবস্থার সঙ্গে জড়িত বিভিন্ন সংগঠনের সহযোগিতা আমাদের পেতে হবে।

## দাবী নং-৫৭

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৯২-৯৩ সালের জন্য ৫৭ সংখ্যক দাবির অধীন "২৪২৫-সমস্যার", "৪৪২৫-সমবায়ে মূলধন বিনিয়োগ" এবং "৬৪২৫-সমবায় সমিতি সমূহকে ঋণদান" এই খাতগুলিতে মোট ৪৭,৭৫,৪১,০০০ (সাতচল্লিশ কোটি পঁচাত্তর লক্ষ একচল্লিশ হাজার) টাকা ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুর করার জন্য আবেদন করছি। ইতিপূর্বে অন্তর্বর্তীকালীন ব্যয়ের জন্য অনুমোদিত ১১,৯৩,৯০,০০০ (এগার কোটি তিরানব্বই লক্ষ নব্বই হাজার) টাকা এই প্রস্তাবের অন্তর্ভুক্ত হয়েছে।

২। রাজ্যের সমবায় সংস্থা এবং প্রতিষ্ঠানসমূহের চাহিদা এবং সমস্ত গুরুত্বপূর্ণ ক্ষেত্রে সুনির্দিষ্ট লক্ষ্য সহ সমবায় আন্দোলন শক্তিশালী করার এবং প্রসারের পরিপ্রেক্ষিতে ৫৭ সংখ্যক দাবির অন্তর্গত ব্যয় বরাদ্দ স্বল্প বলে মনে হতে পারে। আর্থিক প্রতিবন্ধকতা সত্ত্বেও আমরা যেটুকু আর্থিক সম্পদ পাওয়া সম্ভব তার সর্বোত্তম ব্যবহারের জন্য পরিকল্পনা গ্রহণ করেছি যাতে সাধারণ মানুষ, বিশেষত সমাজের দুর্বলতর অংশের মানুষের অংশগ্রহণ সুনিশ্চিত করে সময় আন্দোলনকে গণ আন্দোলনে রূপান্তরিত করার সার্বিক প্রয়াস গ্রহণ করা যায়। এর ফলে সমবায় ক্রিয়াকলাপের প্রধান প্রধান ক্ষেত্রগুলি যা সরাসরি আর্থিক ক্রিয়াকলাপ, কর্মসংস্থান, গ্রামীণ উৎপাদন এবং ক্রেতা সাধারণের মধ্যে অত্যারশ্যক পণ্যাদি বিতরণ ইত্যাদি কাজের সঙ্গে যুক্ত তার গুণগত ও পরিমাণগত পরিবর্তন আসবে। উল্লিখিত উদ্দেশ্যকে সম্মুখে রেখে নিম্নে বর্ণিত সুপরিকল্পিত এবং ব্যাপক কর্মসূচি গ্রহণ করা হয়েছে।

সমবায় আন্দোলন শক্তিশালী করার কর্মসূচিসমূহ

৩। গণতান্ত্রিক শক্তিই সমবায়ের মূল শক্তি। তাই তৃণমূলস্তর থেকে সমস্ত সমবায় সমিতিগুলির পরিচালন ব্যবস্থায় গণতন্ত্র পুনরুদ্ধারের জন্য একটি ব্যাপক কর্মসূচির মধ্যে এই কর্মসূচি রূপায়িত করা হচ্ছে। গণতান্ত্রিক পরিচালন ব্যবস্থা পুনরুদ্ধারের সাথে সাথে উন্নয়নমূলক কর্মসূচিসমূহের রূপায়ণের মাধ্যমে রাজ্যের ব্লকস্তর এমন কি পঞ্চায়েত স্তরের যে সমস্ত সমিতিগুলি নির্জীব অথবা অকেজো হয়ে রয়েছে তার সবগুলি পুনরুজ্জীবিত হয়ে উঠবে।

৪। সমবায় আন্দোলনের অন্তর্নিহিত শক্তি সমবায় প্রতিষ্ঠানগুলি পরিচালন ব্যবস্থার পেশাদারি দক্ষতার উপর নির্ভরশীল। তাই, মাননীয় সদস্যগণ এই ব্যয় বরাদ্দের প্রস্তাবে সেই সংক্রান্ত কিছু কর্মসূচির উল্লেখ পাবেন। এই কর্মসূচিগুলি সমবায় চেতনা, পেশাদারি দক্ষতা এবং সমবায় সমিতিগুলির কর্মচারী তথা নির্বাচিত পরিচালকমণ্ডলীর কর্মদক্ষতা বৃদ্ধির উদ্দেশ্যে প্রণয়ন করা হয়েছে। সম্প্রতি রাজ্য সরকার নির্দিষ্ট কয়েক ধরনের সমবায় সামিতির কাজকর্মে কর্মচারিদের কর্মোদ্যম বৃদ্ধি, আন্তরিক সংযুক্তি এবং প্রতিষ্ঠানের কাজে সার্বিক অংশগ্রহণ সুনিশ্চিত করার জন্য তাদের বেতন বৃদ্ধির বিষয়ে একটি সুনির্দিষ্ট পদক্ষেপ নিয়েছে। এই

জন্য প্রয়োজনীয় খরচের অংশবিশেষ সরকারি কোষাগার থেকে প্রদান করার প্রস্তাব করা হয়েছে।

অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনা প্রস্তুতকালে বিষয়টি অনুমান করা যায় নি বলে পরিকল্পনা বহির্ভূত খাতে এই বাবদ ১৫ কোটি টাকা বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে। আমি মনে করি মৎস্য, তন্তুবায়, দোহ, মুরগিপালন, কর্মী ঠিকা সমবায় ইত্যাদি কয়েকটি নির্ধারিত শ্রেণীর সমবায় সমিতি কর্মসংস্থান, গ্রামীণ উৎপাদন, ভোগ্যপণ্য বিতরণ এবং স্ব-নিযুক্তি বৃদ্ধির ক্ষেত্রে প্রধান ভূমিকা পালন করে এবং কৃষি ঋণ-প্রদান, কৃষি সরঞ্জাম বিতরণ এবং কৃষিজ পণ্য বিপনন এবং ভোগ্যপণ্য সরবরাহের ব্যবস্থা সুনিশ্চিত করে। তাই তাদের ক্রিয়াকর্মের পরিমাণগত এবং গুণগত পরিবর্তন আনতে এটি একটি সুনির্দ্দিষ্ট পদক্ষেপ। বিভিন্ন ক্ষেত্রে অতীত কাজকর্মের পর্যালোচনা, বর্তমান কাজকর্মের হিসেব এবং সমবায় আন্দোলনের আরও উন্নয়ন এবং বিস্তারের উদ্দেশ্যে গৃহীত কর্মসূচিগুলির বিবরণ নিচে বিশদভাবে দেওয়া হল ঃ

১। স্বল্পকালীন ঋণদান

(ক) দরিদ্রদের জন্য সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প

দরিদ্র শ্রেণীর মানুষেরা অপেক্ষাকৃত কমহারে সুদে ঋণ গ্রহণ করে কৃষি উৎপাদনে যাতে নিজেদের যুক্ত করতে পারেন তার জন্যই এই প্রকল্প। বিগত ১৯৯০-৯১ সালে মোট ৬২ হাজার কৃষককে এই প্রকল্পের অন্তর্ভুক্ত করা গেছে। ঐ বছরে এই প্রকল্পের জন্য ৩১ লক্ষ ৫ হাজার টাকা বরাদ্দ করা ছিল। এই প্রকল্প অনুযায়ী ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা প্রত্যেকে পঞ্চাশ টাকা হারে সরকারি অনুদান পেয়ে থাকেন এবং এই অনুদান নিয়ে তারা সমবায় সমিতির শেয়ার কিনে সমিতির সদস্য হন। গত আর্থিক বছর পর্যন্ত মোট ১১ লক্ষ ৪০ হাজার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এইভাবে সমবায় প্রতিষ্ঠানের সদস্য হয়েছেন। চলতি বছরে এ পর্যন্ত ২০ লক্ষ ৪৯ হাজার টাকার সরকারি অনুদান মঞ্জুর করা হয়েছে। এই প্রকল্পে বর্তমানে সদস্য সংখ্যা মোট ১১ লক্ষ ৮০ হাজার। চলতি বছরের বাজেটে এজন্য মোট ৩৫ লক্ষ টাকা ধরা আছে। এর ফলে ৭০ হাজার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী সমবায়ের সদস্য হতে পারবেন। ১৯৯২-৯৩ সালে আরও ১ লক্ষ ৪০ হাজার ক্ষুদ্র ও প্রান্তিক চাষীকে এই প্রকল্পের আওতায় আনার জন্য ৭০ লক্ষ টাকা প্রস্তাবিত হয়েছে।

এই প্রকল্প রূপায়ণের সাহায্যে সমবায় কৃষি ঋণদান সমিতিগুলির সদস্য সংখ্যা ১৯৯০-৯১ সালের ৩১ লক্ষ ৪ হাজার থেকে চলতি বছরের শেষে বৃদ্ধি পেয়ে ৩২ লক্ষ ১৩ হাজারে দাঁড়াবে বলে আশা করা হচ্ছে।

(খ) স্বল্প মেয়াদি ঋণ

১৯৯০ সালে কৃষি ঋণদান মকুব প্রকল্প ঘোষিত হওয়ায় প্রাথমিকভাবে স্বল্প মেয়াদি ঋণদান ও আদায়ের বিষয়ে কিচুটা অনিশ্চয়তার সৃষ্টি হয়েছিল। কিন্তু সর্বস্তরে প্রচেষ্টার ফলে বর্তমান বৎসরে এ বিষয়ে কিছুটা উন্নতি হয়েছে। ৩১. ১২. ৯০ পর্যন্ত যেখানে সমবায় ব্যাঙ্কগুলির অনুমোদিত সদস্যদের কাছে স্বল্প মেয়াদি ঋণদানের পরিমাণ ছিল ১৫ কোটি ৬১ লক্ষ ৫৪ হাজার টাকা তার পরিমাণ ৩১.১২.৯১ তারিখে ছিল ৩০ কোটি ৮৪ লক্ষ ২১

হাজার টাকা। ১৯৯০-৯১ সালে স্বল্প মেয়াদি ঋণদানের লক্ষ্যমাত্রা ছিল ১৪০ কোটি টাকা। ৩১.১২.৯১ পর্যন্ত ২৬ কোটি ৭৮ লক্ষ ১০ হাজার টাকা আদায় করা হয়েছে। ঐ আদায় বিনিয়োগের ১৮.১৩ শতাংশ। গত বৎসর ঐ সময়ে আদায়ের হার ছিল চাহিদার ৫.৩৭ শতাংশ। এই অগ্রগতি গত বৎসরের তুলনায় বেশি না হলেও আশা করা যায় যে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির কৃষি ঋণ মকুবের বকেয়া দাবিগুলি মেটার সাথে সাথে স্বল্প মেয়াদি ঋণদান ও আদায়ের যে ঘাটতি রয়েছে তা পূরণ করা সম্ভব হবে। ১৯৯০-৯১ সালে ১২০ কোটি টাকার লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে স্বল্পমেয়াদি ঋণ প্রদানের পরিমাণ ছিল ৫৪ কোটি টাকা এবং ১৯৯১-৯২ সালের স্বল্পমেয়াদি ঋণদানের লক্ষ্যমাত্রা ১৪০ কোটি টাকা। ১৯৯২-৯৩ সালে ঐ লক্ষ্যমাত্রা ১৬০ কোটি টাকা ধার্য করা হয়েছে।

(গ) কৃষি এবং গ্রামীণ ঋণ মকুব প্রকল্প, ১৯৯০

সরকার ইতিমধ্যেই ২০টি কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কের এই প্রকল্পের দাবি মেটাবার জন্য ৭২ কোটি ৫৪ লক্ষ টাকা মঞ্জুর করেছে। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি এখন পর্যন্ত কৃষি এবং গ্রামীণ ঋণ মকুব প্রকল্প ১৯৯০ অনুযায়ী মোট ১১৬ কোটি ৩১ লক্ষ টাকার দাবি পেশ করেছে।

(ঘ) সদস্য সংখ্যা সম্প্রসারণ

প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিগুলির মোট সদস্য সংখ্যা ৩১ লক্ষ ৭৯ হাজার। এর প্রায় ৮০ শতাংশ অর্থাৎ ২৫ লক্ষ ৩০ হাজার জন ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষিজীবী শ্রেণীর অন্তর্ভুক্ত।

(ঙ) আমানত সংগ্রহ

কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি ৩১. ১২. ৯১ তারিখ পর্যন্ত প্রায় ৩২৫ কোটি টাকা আমানত সংগ্রহ করেছিল। ঐ সময়ে শীর্ষস্থানীয় রাজ্য সমবায় ব্যাঙ্কের সংগ্রহ ছিল ২৫০ কোটি টাকা। গত বছরে ঐ সময়ে কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি ও রাজ্য সমবায় ব্যাঙ্ক যথাক্রমে ৩০০ কোটি ৭ লক্ষ টাকা এবং ২২০ কোটি টাকা আমানত সংগ্রহ করতে সমর্থ হয়েছিল। আশা করা যায় উক্ত ব্যাঙ্কগুলি ১৯৯১-৯২ সালে ৬০০ কোটি টাকার মতো আমানত সংগ্রহ করতে পারবে।

(চ) প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিগুলিকে শক্তিশালী করার প্রকল্প

এই রাজ্যে কর্মক্ষম বা কর্মক্ষম হয়ে উঠতে পারে এরকম প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিগুলির সংখ্যা ৬,৬০০। এই সমিতিগুলি গ্রামাঞ্চলের মানুষকে, বিশেষ করে দুর্বলতর অংশের মানুষকে, প্রাতিষ্ঠানিক ঋণদান করে। কেন্দ্রীয় সরকার কর্তৃক গঠিত টাস্ক ফার্সের সুপারিশক্রমে বিগত সপ্তম পরিকল্পনায় নির্বাচিত ২,০০০টি এইরূপ সমিতিকে বহুমুখি কার্যাদি যেমন—আমানত সংগ্রহ, পণ্য বিপনন ইত্যাদি সমাধা করার জন্য আর্থিক সাহায্যের প্রস্তাব ছিল। এজন্য প্রয়োজনীয় আর্থিক ব্যয় ভার রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার কর্তৃক ৫০:৫০ অনুপাতে বহন করার কথা ছিল। কেন্দ্রীয় সরকার শেষ পর্যন্ত এই প্রকল্প থেকে সরে দাঁড়ালেও রাজ্য সরকার নিজেই এই কর্মসূচিটি চালিয়ে যাবার সিদ্ধান্ত গ্রহণ করে। এখন

পর্যন্ত ৩৮২টি প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতি এই প্রল্প অনুযায়ী সহায়তা পেয়েছে। চলতি বছরে ২০০টি সমিতিকে শক্তিশালী করার লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে এ পর্যন্ত ৬১টি সমিতিকে ২১ লক্ষ ৯৪ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। আশা করা হচ্ছে যে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে এই প্রকল্প অনুযায়ী ১,১০০টি প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিকে পুনর্গঠিত করা যাবে। ১৯৯২-৯৩ সালে ২৫০টি এই ধরনের সমিতিকে সহায়তা করার কর্মসূচি নেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকারের ব্যবসা বিকাশ প্রকল্পের (বি. ডি. পি. সঙ্গে) সঙ্গতি রেখে রাজ্য সরকার অনুরূপ প্রকল্প গ্রহণ করেছে। উল্লিখিত প্রকল্পটি সমিতিগুলিকে শক্তিশালী করার প্রকল্পের পরিপূরক হবে।

(ছ) বর্গাদার এবং পাট্টা গ্রহীতাদের আর্থিক সহায়তা

এ বছর সমবায় ব্যাঙ্কের মাধ্যমে ৬৫ হাজার বর্গাদার এবং পাট্টা গ্রহীতাকে আর্থিক সহায়তা প্রদানের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছিল। আশা করা হচ্ছে যে লক্ষ্যমাত্রা অনুযায়ী সহায়তা প্রদান করা সম্ভব হবে। এখন পর্যন্ত ২৮ হাজার ৫ শত বর্গাদার এবং পাট্টা গ্রহীতাকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে। ১৯৮৯-৯০ সালে সমবায় ব্যাঙ্কগুলির মাধ্যমে দুর্বলতর শ্রেণীর কৃষকদের আর্থিক সহায়তা প্রদানের ঝুঁকি বহনের উদ্দেশ্যে তাদের ৩৯ লক্ষ ৪০ হাজার টাকা দেওয়া হয়েছিল। প্রকল্পটি বর্তমান বছরেও চালু আছে এবং সমবায় ব্যাঙ্কগুলির মাধ্যমে দুর্বলতর শ্রেণীর মানুষের আর্থিক সহায়তা লাভের সুবিধার জন্য ১৯৯২-৯৩ সালেও বজায় রাখা হবে।

(জ) শেয়ার ক্রয়ের মাধ্যমে সহায়তা

১৯৯০-৯১ সালে রাজ্য সমবায় ব্যাঙ্ক, জেলা কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক এবং প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিগুলির শেয়ার ক্রয়ের জন্য ১ কোটি ৫৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই খাতে ১৯৯০-৯১ সালে ৮০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল এবং ১৯৯২-৯৩ সালে ৮৬ লক্ষ টাকা বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

(ঝ) শস্যবিমা

খরা বন্যা ইত্যাদি প্রাকৃতিক দুর্যোগে খারিফ এবং বোরো ধান, তৈলবীজ এবং ডাল এই সমস্ত শস্যের হানি ঘটলে কৃষকদের সহায়তার উদ্দেশ্যে শস্য বিমা প্রকল্প চালু আছে। ১৯৮৯-৯০ সালে ১৬ লক্ষ ৬৫ হাজার টাকার হাজার টাকার কিস্তি প্রদান করে ২৯ লক্ষ ৪৭ হাজার টাকা ক্ষতিপূরণ হিসেবে পাওয়া গেছে।

(ঞ) সুসংহত ধান্য উৎপাদন কর্মসূচি (আই. পি. 'আর'. ডি.)

দার্জিলিং ছাড়া রাজ্যের সব জেলাকে সুসংহত ধান্য উৎপাদন কর্মসূচি'র আওতায় আনা হয়েছে। চলতি বৎসরে এই প্রকল্পে ১০৩ কোটি ১০ লক্ষ টাকা বিনিয়োগের লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে ৪ কোটি ১১ লক্ষ ৫২ হাজার টাকা বিনিয়োগ করা হয়েছে।

(ট) সুসংহত সমবায় উন্নয়ন কর্মসূচি

নদীয়া জেলায় সুসংহত সমবায় উন্নয়ন কর্মসূচির কাজ চলছে। হুগলি জেলাকেও এই কর্মসূচির আওতাভুক্ত করার জন্য নির্বাচিত করা হয়েছে। এই প্রকল্প অনুযায়ী তৃণমূল স্তরের

সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করা হবে। নদীয়া জেলায় কর্মসূচিটি রূপায়ণে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। এই প্রকল্পের জন্য মোট অনুমিত ব্যয়ের পরিমাণ ৩ কোটি ৩১ লক্ষ ৪৫ হাজার টাকা। এখন পর্যন্ত এ বাবদ ৯১ লক্ষ ৯১ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। কর্মসূচিটির মেয়াদ ১৯৯৩-৯৪ পর্যন্ত বৃদ্ধি হয়েছে।

(ঠ) সুদ বাবদ অনুদান প্রকল্প

ক্ষুদ্র এবং প্রান্তিক চাষিদের দুর্দশা লাঘব করা এবং সঠিক সময়ে ঋণ পরিশোধে উৎসাহ দেবার জন্য রাজ্য সরকার ঐ শ্রেণীর চাষিদের সুদ বাবদ অনুদান প্রদান করে থাকে। ঐ কৃষকগণ মোট প্রদেয় সুদের ৪ শতাংশ দেবেন এবং অবশিষ্ট সুদ দেবেন রাজ্য সরকার। গত বৎসর এই খাতে ১ কোটি ২২ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল।

চলতি বৎসরে এখন পর্যন্ত ৪৬ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৯২-৯৩ স্বল্প এবং দীর্ঘ মেয়াদি ঋণ গ্রহীতাদের সহায়তার জন্য ৪ কোটি টাকা বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

(ড) 'রিস্ক ফাণ্ড'

ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের আর্থিক সহায়তা প্রদানের ঝুঁকি এড়ানোর জন্য একটি প্রকল্প আছে। এজন্য রাজ্য সরকার প্রাথমিক সমবায় কৃষি ঋণদান সমিতিগুলি কর্তৃক পূর্ববর্তী বৎসরে প্রদত্ত বিনিয়োগের চেয়ে ৪ শতাংশ এবং কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলি প্রদত্ত বিনিয়োগের চেয়ে ২ শতাংশ বেশি বিনিয়োগ করে। গত বৎসর এই খাতে ৩৯ লক্ষ ৪০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। চলতি বৎসরে ২৩ লক্ষ ৭১ হাজার টাকার প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। সমবায় ব্যাঙ্কের মাধ্যমে দরিদ্রতর শ্রেণীর কৃষকদের আরও বেশি ঋণ প্রদানে উৎসাহিত করার জন্য ১৯৯২-৯৩ সালেও প্রকল্পটি চালু থাকবে।

২। দীর্ঘমেয়াদি ঋণ

(ক) ১৯৯০-৯১ সালে দীর্ঘ মেয়াদি ঋণের ক্ষেত্র ব্যাপকভাবে সম্প্রসারিত হয়েছে। ঐ বছরে ১৭ কোটি ২০ লক্ষ টাকা ঋণ বিনিয়োগ করার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল, তার মধ্যে ১৪ কোটি ৭ লক্ষ টাকা ঋণ দেওয়া সম্ভব হয়েছে। ১৯৮৯-৯০ সালে সংশ্লিষ্ট সমবায় সমিতিগুলি ১৩ কোটি ২০ লক্ষ টাকা ঋণ দিতে পেরেছিল। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে কেন্দ্রীয় সরকারের বিশেষ খাদ্য শস্য বীজ উৎপাদন কর্মসূচিতে (সেন্ট্রালি স্পনসর্ড স্পেশ্যাল ফুড গ্রেনস প্রোডাকশন প্রোগাম) ১৯৮৯-৯০ সালে ২ কোটি ৮২ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছিল। পরের বছর ঐ অঙ্ক বৃদ্ধি পেয়ে ৩ কোটি ২২ লক্ষ ৪০ হাজারে দাঁড়ায়। ১৯৯০-৯১ সালে দীর্ঘ মেয়াদি ঋণদানের সঙ্গে যুক্ত প্রাথমিক সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি বিভিন্ন বৃত্তির মানুষকে মোট ১৯ কোটি টাকা ঋণ বিনিয়োগ করেছিল। ঐ সালে আদায়িকৃত ঋণের পরিমাণ ১৭ কোটি ২১ লক্ষ ২ হাজার (বিভিন্ন জেলায় ৫০ থেকে ৯৪ শতাংশ) টাকা, ১৯৮৯-৯০ সালে আদায়িকৃত ঋণের অঙ্ক ছিল ৮ কোটি ১৯ লক্ষ ৬০ হাজার টাকা (২৫.১৭ শতাংশ)। আগের বছরগুলির মতো ১৯৯০-৯১ সালেও মোট দীর্ঘমেয়াদি ঋণের প্রায় ৭৫ শতাংশ বিশেষভাবে নির্ধারিত সদস্যদের দেওয়া হয়েছে। দীর্ঘমেয়াদি ঋণদানের ক্ষেত্রে সংশ্লিষ্ট ব্যাঙ্কগুলি বিশেষভাবে জোর দেয় ক্ষুদ্র সেচ রূপায়ণ, চাষের ক্ষেত্রে যন্ত্রাদির ব্যবহার,

মুরগি পালন, দোহ প্রকল্প রূপায়ণ এবং অন্যান্য কৃষি ও অকৃষি কাজের সুনির্দিষ্ট কর্মসূচিকে সাফল্যমণ্ডিত করা কাজে।

কৃষি ও গ্রামীণ ঋণ মকুব প্রকল্প ১৯৯০ অনুসারে ২৬ কোটি ৭৬ লক্ষ টাকা খেলাপি ঋণ মকুব হওয়ার ফলে উপকৃত হবেন ৮৫ হাজার দীর্ঘমেয়াদি ঋণ গ্রহীতা। এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার প্রদেয় অর্থের মধ্যে সমবায় ব্যাঙ্কগুলিকে ৯ কোটি টাকা অনুদান দিয়েছে। রাজ্য সরকারের কাছ থেকে ঋণ হিসেবে পাওয়া গেছে। এর ফলে এ পর্যন্ত সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি মোট ১৮ কোটি টাকা পেয়েছে।

(খ) ঋণপত্র ক্রয়ে অংশগ্রহণ

পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কে সাধারণ ও বিশেষ ঋণ পত্রের জন্য ১৯৯১-৯২ সালে ৫১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এ পর্যন্ত রাজ্য সরকার শেয়ার বাবদ প্রদেয় ২৭ লক্ষ টাকা মঞ্জুর করেছেন।

(গ) মূলধন বিনিয়োগ সহায়তা

১৯৯০-৯১ সালে ২টি সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কে জাতীয় গ্রামীণ ঋণ তহবিল (দীর্ঘমেয়াদি) থেকে ৮ লক্ষ টাকার মূলধন সহায়তা প্রদান করা হয়েছে। ১৯৯১-৯২ সালে ঐ প্রকল্পে ৩৯ লক্ষ টাকা বরাদ্দ আছে এবং ১৯৯২-৯৩ সালে ১৮ লক্ষ টাকা বিনিয়োগের প্রস্তাব করা হয়েছে।

(ঘ) সুদ বাবদ অনুদান প্রকল্প

১৯৯১-৯২ সালে সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের ঋণী সদস্যদের সুদ বাবদ অনুদান দেওয়ার জন্য ৪৬ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ক্ষুদ্র চাষী, ভাগ চাষী এবং স্ব-নিযুক্তি প্রকল্পে কর্মরত ব্যক্তিদের সমবায় সমিতি থেকে গৃহীত ঋণ সময়মতো পরিশোধে উৎসাহ দানের উদ্দেশ্যে এই প্রকল্পটি চালু করা হয়েছে। প্রকল্পটি ১৯৯২-৯৩ সালেও চালু থাকবে।

১৯৯২-৯৩ সালে দীর্ঘ মেয়াদি ঋণ প্রদানের মূল ক্ষেত্রগুলির সংক্ষিপ্ত বিবরণ ঃ

১৯৯২-৯৩ সালের বার্ষিক পরিকল্পনার দীর্ঘ মেয়াদি ঋণদানের পরিমাণ ১০ শতাংশ বৃদ্ধির প্রস্তাব আছে। এই ঋণ কৃষি এবং অকৃষি সংক্রান্ত বিভিন্ন প্রকল্প রূপায়ণে ব্যয়িত হবে। ১৯৯২-৯৩ সালে দীর্ঘ মেয়াদি ঋণের লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে ২১ কোটি ৬০ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকার ঋণ মকুব প্রকল্প খাতে প্রদেয় অবশিষ্ট অর্থ দিলে আরও বেশি দীর্ঘ মেয়াদি ঋণ দেওয়া যাবে বলে আশা করা যায়। এর ফলে সংশ্লিষ্ট সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলির ঋণদানের ক্ষেত্রে আর্থিক বাধা অপসারিত হবে আশা করা যায়।

১৯৯২-৯৩ সালের বার্ষিক পরিকল্পনা প্রণয়নে গ্রামাঞ্চলে কর্মসংস্থান বাড়ানোর জন্য বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। বর্তমানে সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি ন্যাবার্ডের অনুমোদিত প্রকল্প অনুসারে গ্রামীণ। কারুশিল্পী, হস্তশিল্পী এবং স্ব-নিযুক্তি প্রকল্পে কর্মরত ব্যক্তিদের ঋণদান করতে পারে। এই শ্রেণীর মানুষেরা যাতে সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি থেকে দীর্ঘ মেয়াদি ঋণ পেতে পারেন তার জন্য ১৯৯২-৯৩ সাল থেকে সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্পে রাজ্য

সরকার মাথাপিছু ১০০ টাকা হিসাবে অনুদান দেবেন। এই খাতে ঐ ব্যাঙ্কগুলিকে ১৯৯২-৯৩ সালে মূলধন বিনিয়োগ বাবদ মোট এক লক্ষ টাকা দেওয়ার প্রস্তাব করা হয়েছে। ঐ ব্যাঙ্কগুলি যাতে তাদের ঋণদানের ক্রিয়াকলাপ অব্যাহত রাখতে পারে তার জন্য তাদের প্রয়োজনীয় কার্যকর মূলধনও ঋণ হিসেবে দেওয়া হবে।

৩। বিপনন এবং রূপায়ণ ক্ষেত্র

(ক) কৃষি-উৎপাদন সহায়ক সামগ্রী বণ্টন

এই রাজ্যে প্রাথমিক-বিপণন সমবায় সমিতির সংখ্যা ২৬৯। এর মধ্যে ২৩৪টি প্রাথমিক সমিতি কৃষি উৎপাদনে সহায়ক দ্রব্যের বণ্টন এবং কৃষিজ পণ্য সংগ্রহের ব্যাপারে নিযুক্ত। ১৯৯১-৯২ সালে ইতিমধ্যে ১১৩ কোটি ৭২ লক্ষ টাকা মূল্যের ৩ লক্ষ ৮৩ হাজার মেট্রিক টন সার (ডিসেম্বর, ১৯৯১ পর্যন্ত) বিতরণ করা হয়েছে। সম্ভবত বৎসরের শেষে ঐ পরিমাণ বৃদ্ধি পেয়ে ৫ লক্ষ ২৮ হাজার মেট্রিক টন হবে যার আর্থিক মূল্য প্রায় ১৬৩ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে সার বিতরণের লক্ষ সীমা ৫ লক্ষ মূল্য প্রায় ১৬৩ কোটি ৬২ লক্ষ টাকা। ১৯৯২-৯৩ সালে সার বিতরণের লক্ষ সীমা ৫ লক্ষ ৯০ হাজার মেট্রিক টন যার আর্থিক মূল্য ২০৫ কোটি টাকা। এছাড়াও কীটনাশক ও জীবাণুনাশক ওষুধের জন্য প্রায় ৭৩ লক্ষ টাকা এবং ৮৫ লক্ষ টাকা মূল্যের সহায়ক দ্রব্যাদি ১৯৯১ ডিসেম্বর পর্যন্ত বিতরণ করা হয়েছে। বৎসরের শেষে কীট ও বীজানুনাশক ওষুধ এবং কৃষি সহায়ক আনুষঙ্গিক দ্রব্যাদি বিক্রয়ের পরিমাণ যথাক্রমে ৯৫ লক্ষ টাকা এবং ১ কোটি ৫০ লক্ষ টাকা হতে পারে। ১৯৯২-৯৩ সালে উপরোক্ত দুটি ক্ষেত্রে বিক্রয়ের লক্ষ্যমাত্রা যথাক্রমে ১ কোটি ২০ লক্ষ টাকা এবং ১ কোটি ৪০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে। কৃষি বিপনন সমিতিগুলি বর্তমান বছরে ৫ লক্ষ টাকা মূল্যের বীজও বিতরণ করেছে। ১৯৯২-৯৩ সালে এ কাজের জন্য ১০ লক্ষ টাকা ধার্য করা হয়েছে।

(খ) কৃষি পণ্যের সংগ্রহ

১৯৯০-৯১ সালে ২২ কোটি ২১ লক্ষ টাকা মূল্যের কৃষিজ পণ্য সংগৃহীত হয়েছিল। ৩১. ১২. ৯১ পর্যন্ত এই সংগ্রহের আর্থিক মূল্য ১৩ কোটি ২০ লক্ষ টাকা চলতি আর্থিক বৎসরের সংগ্রহ। গত বৎসরের পরিমাণকে অতিক্রম করে যাবে। ১৯৯২-৯৩ বর্ষে সংগৃহীত কৃষি পণ্যের পমিাণ আর্থিক মূল্যে ৩০ কোটি টাকায় দাঁড়াবে বলে আশা করা হচ্ছে।

(গ) হিমঘর

১৯৯২ সালে আলু চাষের মরশুমে ৪১টি হিমঘর-এ ১ লক্ষ ৬৪ হাজার ১৪০ মেট্রিক টন আলু সংরক্ষণের ব্যবস্থা আছে।

সমবায় ক্ষেত্রে হিমঘরগুলি ১৯৯১ সালে ১ লক্ষ ২৪ হাজার ৯০৪ মেট্রিক টন আলু মজুত করেছিল যার মধ্যে ১ লক্ষ ১৮ হাজার ৬৫৯ মেট্রিক টন ভাড়া হিসাবে ছিল এবং ৬ হাজার ২৪৫ মেট্রিক টন হিমঘরগুলি নিজেদের অর্থে কিনেছে। ১৯৯২-৯৩ সালের শেষে ১ লক্ষ ৭৯ হাজার মেট্রিক টন ধারণ ক্ষমতা সম্পন্ন ৪৩টি হিমঘর চালু হবে বলে আশা করা যায়।

(ঘ) গুদামঘর

এ পর্যন্ত সমবায় ক্ষেত্রে ৪ লক্ষ ২১ হাজার মেট্রিক টন ধারণ ক্ষমতা সম্পন্ন ২ হাজার ৮৩৪টি গুদাম ঘর তৈরি করা হয়েছে। ১৯৯১-৯২ সালের শেষে আরও ৩২৭টি গুদাম ঘর তৈরি সম্পূর্ণ হবে। এর ফলে মোট ধারণ ক্ষমতার পরিমাণ বেড়ে ৪ লক্ষ ৭৮ হাজার মেট্রিক টন হবে বলে আশ করা যায়। ১৯৯২-৯৩ সালে ১০ হাজার মেট্রিক টন ধারণ ক্ষমতা সম্পন্ন গুদাম ঘর তৈরি করে গুদাম ঘর-এর মোট ধারণ ক্ষমতা ৪ লক্ষ ৮৮ হাজার মেট্রিক টন ধার্য করা হয়েছে।

এন. সি. ডি. সি.'র সমীক্ষার পর ১৯৯১ সালের অক্টোবর মাসে প্রকাশিত 'পশ্চিমবঙ্গে এন. সি. ডি. সি.-৩ বিশ্বব্যাঙ্ক সমবায় মজুতঘর প্রকল্পের মূল্যায়ন' শীর্ষক একটি দলিলপত্র প্রকাশিত হয়েছিল। এতে বলা হয়েছে যে গ্রামাঞ্চলে গুদামঘর নির্মাণের ফলে প্রাথমিক কৃষি সমবায় সমিতিগুলির ব্যবসার উন্নতি হয়েছে। তাছাড়া, সদস্য সংখ্যা বৃদ্ধি, ঋণ প্রদান, দ্রব্য সামগ্রী, ভোগ্যপণ্য বন্টন, শেয়ার এবং কার্যকর মূলধন বৃদ্ধি, আমানত সংগ্রহ এবং ব্যবসায় লাভ এসব ক্ষেত্রেও গুদাম ঘরগুলি বিশেষ ভূমিকা গ্রহণ করেছে। এই সমীক্ষা থেকে আরও জানা যায় যে, প্রাথমিক কৃষি সমবায় সমিতিগুলির গড় সদস্য সংখ্যা ১৯৮৩-৮৪ সালের ৮৮৬ জন থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ৯৭৯ জন হয়েছে। স্বল্পকালীন ঋণ প্রদানের পরিমাণই শুধু বৃদ্ধি পায়নি ঋণ প্রদানের ক্ষেত্রও সম্প্রসারিত হয়েছে। প্রসঙ্গত উল্লেখ করা যায়, সমবায় সমিতি পিছু ঋণ বিতরণের পরিমাণ ১৯৮৩-৮৪ সালের ৮২ লক্ষ ৭৯ হাজার টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে ২ কোটি ৩১ লক্ষ ২৯ হাজার টাকা হয়েছে।

১৯৮৩-৮৪ সালে ৫৭ লক্ষ ৫৪ হাজার টাকা মূল্যের কৃষি সরঞ্জাম এবং আনুষঙ্গিক দ্রব্যাদি সরবরাহ করা হয়েছিল। ১৯৮৮-৮৯-তে তা বৃদ্ধি পেয়ে ঐ পরিমাণ ৫ কোটি ৩ লক্ষ ৮৬ হাজার টাকায় দাঁড়ায়। উক্তসময়কালে ভোগ্যপণ্য বিক্রয়ের পরিমাণ ২২ লক্ষ ৫৩ হাজার টাকা থেকে ১৩১.৬৪ শতাংশ বেড়ে হয়েছে ৫২ লক্ষ ১৯ হাজার টাকা। নির্বাচিত প্রাথমিক কৃষি সমবায় সমিতিগুলির মোটা কেনা বেচার পরিমাণও বৃদ্ধি পেয়েছে। ১৯৮৩-৮৪-তে ঐ পরিমাণ ১ কোটি ৬২ লক্ষ ৮১ হাজার টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে হয়েছে ২ কোটি ৮৬ লক্ষ ৮৪ হাজার টাকা। অনুরূপভাবে শেয়ার মূলধনের পরিমাণ ১৯৮৪-৮৫ সালের ২০ লক্ষ ৪৫ হাজার টাকা থেকে বৃদ্ধি পেয়ে ১৯৮৮-৮৯ সালে হয়েছে ৩০ লক্ষ ৫২ হাজার টাকা। ১৯৮৩-৮৪ সালে প্রতি সমিতির গড় কার্যকর মূলধন ছিল ৬ লক্ষ ৬০ হাজার টাকা। ১৯৮৮-৮৯ সালে এই অঙ্ক বৃদ্ধি পেয়ে হয়েছে ১৭ লক্ষ ৭ হাজার টাকা। মোট কার্যকর মূলধনের পরিমাণও ১৯৮৩-৮৪ সালে ১ কোটি ৪৫ লক্ষ ২৫ হাজার টাকা থেকে বৃদ্ধি পেয়ে ৩ কোটি ৫৮ লক্ষ ৫৫ হাজার টাকায় দাঁড়িয়েছে। ১৯৮৩-৮৪ সালে সমবায় সমিতিগুলির গড় আমানত সংগ্রহের পরিমাণ ছিল ২ লক্ষ ৫৮ হাজার টাকা।

১৯৮৮-৮৯ সালে তা বৃদ্ধি পেয়ে ৫ লক্ষ ৬৩ হাজার টাকা হয়েছে। নির্বাচিত প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতিগুলির সামগ্রিক বাণিজ্যিক লেনদেনের পরিমাণ ১৯৮৩-৮৪ সালের ২ কোটি ৬৩ লক্ষ ৫৩ হাজার টাকা থেকে বেড়ে ১৯৮৬-৮৭-তে দাঁড়ায় ৬ কোটি ৯৫ লক্ষ ৭৬ হাজার টাকায়। পরবর্তী ১৯৮৯-৯০ সলে ঐ পরিমাণ আরও বৃদ্ধি পেয়ে হয়েছে ৮

কোটি ২৩ লক্ষ ৫৩ হাজার টাকা। গ্রামীণ মজুত ভাণ্ডার (গুদাম)গুলির আকর্ষণীয় দিকটি হল এই যে চাষীরাই এগুলির সুফল ভোগ করছেন। এর ফলে সদশ্য চাষীদের অধিক মাত্রায় সার এবং কৃষি সামগ্রী ক্রয়ের ক্ষমতা বৃদ্ধির সঙ্গে তাদের আয়ও বাড়ছে। সংক্ষেপে বলা যায় যে, গ্রামাঞ্চলে মজুত ভাণ্ডার প্রাথমিক সমবায় কৃষি ঋণদান ও প্রসারের কর্মসূচি প্রাথমিক বিপণন সমিতিগুলিকে পুনরুজ্জীবিত করার ক্ষেত্রে গুদাম ঘর নির্মাণ কর্মসূচিকে বিস্তৃত করা একটি পূর্বশর্ত। এর ফলে পরোক্ষভাবে গ্রামে সমবায় আন্দোলনের সামগ্রিক অগ্রগতি ঘটবে।

৪। ক্রেতা সমবায় ক্ষেত্র

বর্তমান পরিকাঠামো

দেশের আর্থ সামাজিক পরিস্থিতিতে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় সমবায় ক্ষেত্রে কনজুমার্স সেক্টরের উন্নতি ও সম্প্রসারণের উপর যথাযোগ্য জোর দেওয়া হয়েছিল। গ্রাম ও শহরাঞ্চলে জনসাধারণের মধ্যে উৎপন্ন দ্রব্যের বণ্টনের জন্য বিধিবদ্ধ রেশনিং/সংশোধতি রেশনিং সহ অন্যান্যবণ্টন ব্যবস্থার মাধ্যমে প্রায় সমস্ত নিত্য প্রয়োজনীয় পণ্য দ্রব্য সরবরাহ ও ক্রমশ দ্রব্য মূল্য বৃদ্ধিরোধে বর্তমানে ক্রেতা সমবায় সমিতিগুলির একটি গুরুত্বপূর্ণ ভূমিকা রয়েছে। এই উদ্দেশ্যে শহরে ও গ্রামে, প্রধানত প্রয়োজন অনুযায়ী অগ্রাধিকার ভিত্তিতে ক্রেতা সমবায় সমিতিগুলিকে যথোপযুক্তভাবে বিন্যস্ত করা হয়েছে। এন. সি. ডি. সি. প্রকল্পের আওতায় গ্রামাঞ্চলের বিধিবদ্ধ ও সংশোধিত রেশনিং এলাকায় এবং অন্যান্য স্থানেও ভোগ্যপণ্য সামগ্রী সুষ্ঠু বিতরণের জন্য ১৮৭টি প্রকল্প রূপায়িত হবে সমান সংখ্যক ক্রেতা সমবায় সমিতি ও এদের অধীনে ২৯৩৭টি সমিতি মারফৎ। শহরাঞ্চলে ২৬টি পাইকারি ক্রেতা সমবায় সমিতি এবং ৭৪৬টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতি এখন কাজ করছে। এদের সঙ্গে আছে ১৫টি বিভাগীয় বিপণি, ৭৬টি বৃহদায়তন খুচর·বিক্রয়কেন্দ্র, ১৫৫টি ক্ষুদ্রায়তন খুচর বিক্রয়কেন্দ্র এবং ১০টি ভ্রাম্যমান বিপনিও এই কাজের সঙ্গে যুক্ত। কেন্দ্রীয় সরকারের প্রকল্প অনুযায়ী (সেন্ট্রালি স্পনসর্ড স্কীম) বরানগর অঞ্চলে আরেকটি বিভাগীয় বিপণি অবিলম্বে কাজ আরম্ভ করবে।

(খ) স্বয়ং সেবা বিপণি

এই রাজ্যে ক্রেতা সমবায়িকা বিপণিতে স্বয়ং সেবা পদ্ধতির ধারণা আরও ফলপ্রসূ হয়েছে এবং তাতে শুধু ক্রেতাদের উপকারই হচ্ছে না, সংগঠিত প্রতিষ্ঠানের কাজও স্বচ্ছন্দ হয়েছে। ১৯৯১ সালের শেষ পর্যন্ত আমরা ইতিমধ্যেই ৩০টি খুচরা স্বয়ং সেবা কেন্দ্র করেছি। যেগুলির বেশিরভাগেই শহরাঞ্চলে অবস্থিত। এই সমস্ত বিক্রয়কেন্দ্রগুলি স্থানীয় জনসাধারণের রুচিকে অবলম্বন করে লেনদেন বৃদ্ধি করেছে এবং প্রচলিত পদ্ধতির পরিবর্তে এই পদ্ধতিতে কাজ চালানোর ফলে ৪ থেকে ৫ গুণ অর্থের সাশ্রয় হচ্ছে। আশা করা হচ্ছে, আগামী বছরে এই স্বয়ং সেবা পদ্ধতি বেশ ভাল সংখ্যক সমিতিতে চালু করা যাবে।

(গ) ব্যবসার পরিমাণ

১৯৯০-৯১ সালে ক্রেতা বিপনন সমিতিগুলি ২৯০ কোটি টাকা মূল্যের পণ্য সামগ্রী বিক্রয় করতে সমর্থ হয়েছিল। এর মধ্যে গ্রাম ও শহরাঞ্চলে বিক্রয়ের পরিমাণ যথাক্রমে ৪০

কোটি ও ২৫০ কোটি টাকার ভোগ্যপণ্য। চলতি বছরে এই পরিমাণ বৃদ্ধি পেয়ে গ্রামাঞ্চলে ৫০ কোটি টাকা ও শহরাঞ্চলে ২৬৫ কোটি টাকা মোট ৩১৫ কোটি টাকা হবে বলে আশা করা যায়।

(ঘ) ১৯৯১-৯২ সালের কর্মসূচি

১৯৯১-৯২ সালে কেন্দ্রীয় সরকারের সহায়তামূলক প্রকল্পে সেন্ট্রালি স্পনসর্ড স্কীম শহরাঞ্চল ২৫টি ক্ষুদ্রায়তনের ও ৫টি বৃহদায়তনের খুচরো বিক্রয় কেন্দ্র খোলার প্রস্তাব আছে। এন. সি. ডি. সি. প্রকল্পের আওতায় গ্রামাঞ্চলে একটি সমিতির নেতৃত্বে ১৩টি প্রাথমিক সমিতি গঠিত হবে। রাজ্য পরিকল্পনায় এই খাতে ধরা ২৯ লক্ষ টাকা শহর ও গ্রামাঞ্চলে ক্রেতা সমবায় সমিতিগুলিকে অংশীকৃত মূলধন, আসবাবপত্র ক্রয় এবং ব্যবসা স্থান সংগ্রহের জন্য ঋণদান ও পরিচালন অনুদান হিসাবে ব্যয় হবে।

(ঙ) ১৯৯২-৯৩ সালের কর্মসূচি

অষ্টম পরিকল্পনায় গ্রামাঞ্চলে বেশি বিনিয়োগের কথা মনে রেখে ১৯৯২-৯৩ সালে গ্রামাঞ্চলের জন্য ৩০ লক্ষ টাকা এবং শহরাঞ্চলের জন্য ১৬ লক্ষ ১০ হাজার টাকা অর্থাৎ মোট ৪৬ লক্ষ ১০ হাজার টাকা ধরা হয়েছে। শহরাঞ্চলের জন্য পাইকারি ক্রেতা সমবায়গুলির শীর্ষ সংস্থা—'কনফেড', ৫টি পাইকারি ক্রেতা সমবায় সমিতি এবং ২৭টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতিকে ১৬ লক্ষ ১০ হাজার টাকা অংশীকৃত মূলধন দিয়ে সহায়তা করার প্রস্তাব আছে। এছাড়া ১৬টি প্রাথমিক ক্রেতা সমবায় সমিতিকে প্রয়োজনবোধে পরিচালন অনুদান এবং আসবাবপত্র ক্রয়ের জন্য ঋণ/অনুদান দেওয়া হবে। গ্রামাঞ্চলের জন্য বরাদ্দকৃত টাকা ক্রেতা সমবায় সমিতিগুলির অংশীকৃত মূলধন ক্রয়, ঋণ/আসবাবপত্র ক্রয়ের জন্য অনুদান/ব্যবসা স্থানের জন্য ঋণ এবং প্রাথমিক কৃষি ঋণদান সমিতিগুলিকে অকৃষি কাজের জন্য অংশীকৃত মূলধন দিয়ে সাহায্য করা হবে।

৫। পরিচালন ও প্রশাসন

(ক) সমবায় প্রশিক্ষণ প্রকল্প

এই প্রকল্পের আওতায় ২৪ সপ্তাহ ব্যাপী জুনিয়র বেসিক কোর্স, কিছু কেন্দ্রীয় স্বল্পকালীন কোর্স এবং নেতৃত্ব বিকাশ সম্পর্কিত কোর্স চালু আছে। সমবায় ক্ষেত্রে সমস্ত বেসিক প্রশিক্ষণ কোর্সগুলি রাজ্য সমবায় ইউনিয়ন পরিচালনা করে। এই উদ্দেশ্যে রাজ্যের নানা অংশে ইউনিয়নের ৬টি প্রশিক্ষণ কেন্দ্র চালু আছে। ঐ প্রশিক্ষণ কেন্দ্রগুলির সামগ্রিক ব্যয় রাজ্য সরকার অনুদান হিসাবে মঞ্জুর করেন। ৬টি প্রশিক্ষণ কেন্দ্রের মধ্যে পুরোনো ৪টির ব্যয়ভার রাজ্য বাজেটের পরিকল্পনা বহির্ভূত খাত থেকে সমবায় প্রশিক্ষণের রাজ্য কমিটি মারফৎ দেওয়া হয়। পরবর্তীকালে স্থাপিত অবশিষ্ট ২টি যথা বীরভূমে ইলামবাজারের এবং জলপাইগুড়ির প্রশিক্ষণ কেন্দ্রের ব্যয়ভার রাজ্য পরিকল্পনা খাতের অন্তর্গত সমবায় শিক্ষা প্রকল্প তহবিল থেকে বহন করা হয়।

জুনিয়র বেসিক কোর্স প্রধানত ক) সদ্য নিযুক্ত সমবায় নিরীক্ষক ; খ) কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির সুপারভাইজার এবং গ) প্রাথমিক সমবায় কৃষিঋণদান সমিতি, প্রাথমিক সমবায়

বিপনন সমিতি এবং অন্যান্য সমিতিগুলির ম্যানেজারদের প্রশিক্ষণ দেওয়া হয়। এক থেকে দুই সপ্তাহের ক্ষেত্রীয় স্বল্পকালীন কোর্সগুলি বিভাগীয় জুনিয়র অফিসার এবং প্রাতিষ্ঠানিক কর্মচারিদের প্রশিক্ষণের জন্য চালু আছে। বেসরকারি ক্ষেত্রে যারা সমবায় আন্দোলনে নেতৃত্ব দিচ্ছেন তাদের জন্য নেতৃত্ব বিকাশ কোর্সটি চালানো হয়। উপরোক্ত ৬টি প্রশিক্ষণ কেন্দ্রে বর্তমানে প্রতি সেশনে ২৪০ জনকে প্রশিক্ষণ দেওয়া যেতে পারে। যেহেতু কোর্সটি ২৪ সপ্তাহের—এবং প্রশিক্ষণ কেন্দ্রগুলিকে স্বল্পকালীন কোর্সগুলিও চালাতে হয় তাই তাদের পক্ষে, এক বছরে জুনিয়র বেসিক কোর্সের দুটি সেশন চালানো সম্ভব হয়ে উঠে না।

বিগত ৩ বছরে উপরোক্ত ৬টি প্রশিক্ষণ কেন্দ্র কর্তৃক পরিচালিত জুনিয়র বেসিক ও স্বল্পকালীন কোর্সের নিচে দেওয়া হল।

| কোর্স | আর্থিক বৎসর | প্রশিক্ষণপ্রাপ্ত ব্যক্তির সংখ্যা |
|---|---|---|
| জুনিয়র | ১৯৮৮-৮৯ | ২৫০ |
| বেসিক কোর্স | ১৯৮৯-৯০ | ১৫৭ |
| | ১৯৯০-৯১ | ৩০৩ |
| স্বল্পকালীন | ১৯৮৮-৮৯ | ৪৫১ |
| কোর্স | ১৯৮৯-৯০ | ৬৯১ |
| | ১৯৯০-৯১ | ৭১৫ |

বিগত কয়েক বৎসরে সরকারি আর্থিক সাহায্যের পরিমাণ নিচে দেওয়া হল ঃ—

| আর্থিক বৎসর | চারটি সমবায় প্রশিক্ষণ কেন্দ্র ও সমবায় প্রশিক্ষণ সংক্রান্ত রাজ্য কমিটিকে সাহায্যের পরিমাণ |
|---|---|
| ১৯৮৮-৮৯ | ১৮ লক্ষ ৫০ হাজার টাকা |
| ১৯৮৯-৯০ | ১৮ লক্ষ টাকা |
| ১৯৯০-৯১ | ২১ লক্ষ টাকা |
| ১৯৯১-৯২ (জানুয়ারি ১৯৯২ পর্যন্ত) | ১৬ লক্ষ ৫০ হাজার টাকা |

বিভিন্ন সমবায় সমিতিগুলিতে, বিশেষ করে গ্রামীণ এলাকায় নিয়োজিত বিপুল সংখ্যক প্রশিক্ষণ না পাওয়া ম্যনেজারদের জন্য মুর্শিদাবাদ ও পুরুলিয়া ২টি সমবায় প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব রয়েছে।

ব্যবসা উন্নয়ন প্রকল্প (বি. ডি. পি.) রূপায়ণের জন্য প্রাথমিক সমবায় সমিতিগুলির ম্যানেজার ও পরিচালক মণ্ডলীর সদস্যদের (বোর্ড মেম্বারস) প্রশিক্ষণ দেওয়ার অতিরিক্ত দায়িত্ব কেন্দ্রগুলিকে পালন করতে হবে। উক্ত প্রকল্প সুষ্ঠুভাবে রূপায়ণের জন্য এই প্রশিক্ষণ আবশ্যিক। তাই জাতীয় সমবায় প্রশিক্ষণ পরিষদ (এন. সি. সি. টি.) সম্মত না হলে রাজ্য সরকারকেই প্রয়োজনীয় খরচ বহন করতে হবে।

(খ) সমবায় শিক্ষা প্রকল্প

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন বিগত ত্রিশ বছর যাবৎ রাজ্যের বিভিন্ন স্থানে বিশেষ করে গ্রামাঞ্চলে ভ্রাম্যমান গোষ্ঠী নিয়ে সমবায় প্রশিক্ষণের ব্যবস্থা করে আসছে। এই কর্মসূচি অনুসারে সমিতির সাধারণ সদস্য, পরিচালকমণ্ডলীর সদস্য ও ম্যানেজারদের যথাক্রমে একদিন, তিনদিন ও পঁচিশদিনের বিভিন্ন প্রশিক্ষণ দেওয়া হয়। এই সম্পর্কিত বিশদ বিবরণ নিচে দেওয়া হল ঃ

| বৎসর | সাধারণ সদস্যদের প্রশিক্ষণ | | পরিচালন-সমিতির সদস্যদের প্রশিক্ষণ | | সমিতির ম্যানেজারদের প্রশিক্ষণ ক্যাম্প | |
|---|---|---|---|---|---|---|
| | ক্লাশের সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা | ক্লাসের সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা | ক্যাম্প সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা |
| ১৯৮৮-৮৯ | ৪০৩ | ১৫,১৩৫ | ২৪১ | ২,২০৬ | ৭ | ২৩৮ |
| ১৯৮৯-৯০ | ৪৬২ | ১৫,৫২৪ | ২৯৯ | ২,৩৫২ | ১৯ | ৬১৬ |
| ১৯৯০-৯১ | ৪৭১ | ১৬,১২৮ | ৩০৫ | ২,৪৪৪ | ১৯ | ৬৩৭ |

উন্নত মানের সমবায় সমিতি গঠন ও পরিচালনার ক্ষেত্রে সমবায় শিক্ষণের অবদান অনস্বীকার্য। এই প্রশিক্ষণের মাধ্যমে লক্ষ লক্ষ মানুষকে সমবায় চেতনায় উদ্বুদ্ধ করতে পারলে সমবায় আন্দোলন কাঙ্খিত পথেই পরিচালিত হবে।

এই উদ্দেশ্যে রাজ্য সমবায় ইউনিয়ন ৩৪ জন জেলা সমবায় প্রশিক্ষক নিয়োগ করেছে যার মধ্যে ৪ জন মহিলা সমবায় প্রশিক্ষক। উক্ত প্রশিক্ষকগণ জেলা সমবায় ইউনিয়নের সহযোগিতায় আয়োজিত অস্থায়ী ক্যাম্পের মাধ্যমে প্রশিক্ষণের ব্যবস্থা করেন। মহিলা প্রশিক্ষকগণ সাধারণত মহিলা সমবায় সমিতিতে, স্কুলে, কলেজে। ক্যাম্পের ক্লাশের মাধ্যমে শিক্ষা দান করেন। তাছাড়া তারা ছাত্র ও সমবায় সমিতির সদস্যর প্রশিক্ষণের জন্য বিতর্ক সভা পাঠচক্রের আয়োজন করেন। বিগত কয়েক বৎসরের গৃহীত কর্মসূচির বিবরণ নিম্নরূপ ঃ

| বৎসর | সাধারণ সদস্যদের প্রশিক্ষণ | | পরিচালকমণ্ডলীর প্রশিক্ষণ | | পাঠচক্র প্রশিক্ষণ ক্যাম্প | | সাধারণ প্রশিক্ষণ | |
|---|---|---|---|---|---|---|---|---|
| | ক্লাশের সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা | ক্লাসের সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা | ক্যাম্প সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা | ক্লাসের সংখ্যা | অংশগ্রহণকারির সংখ্যা |
| ১৯৮৮-৮৯ | ৩১ | ৭১০ | ২ | ১০৯ | ২১ | ৩৫০ | ৩৬ | ১১২৪ |
| ১৯৮৯-৯০ | ২৭ | ৫১৮ | ১৯ | ১০৫ | ২৭ | ৫২৬ | ৩৪ | ৯১৫ |
| ১৯৯০-৯১ | ৩৪ | ৭৯০ | ২৩ | ১৫০ | ২১ | ৩৯২ | ৩২ | ৬৬২ |
| যুব প্রকল্প | | | | | | | | |
| ১৯৮৯-৯০ | ২৭ | ৯৫২ | — | — | — | — | ২৪ | ৮৮৩ |
| ১৯৯০-৯১ | ১৯ | ৭৫৪ | — | — | — | — | ১৬ | ৬৭৬ |

এছাড়াও রাজ্য সমবায় ইউনিয়ন জেলা সমবায় ইউনিয়নগুলির কার্যকর অংশগ্রহণের মাধ্যমে সম্মেলন ও আলোচনা সভার আয়োজন করে থাকে।

এইসব কাজের জন্য প্রয়োজনীয় অর্থের সবটাই রাজ্য সরকার অনুদান হিসেবে দিয়ে থাকে। বিগত চার বছরের অনুদারে একটি তালিকা নিচে দেওয়া হল ঃ

| | |
|---|---|
| ১৯৮৯-৯০ | ২৪ লক্ষ ১৩ হাজার ২১৮ টাকা |
| ১৯৮৯-৯০ | ২৮ লক্ষ ৬৪ হাজার ৪৫০ টাকা |
| ১৯৯০-৯১ | ৩৪ লক্ষ ৬১ হাজার টাকা |
| ১৯৯১-৯২ জানুয়ারি '৯২ পর্যন্ত | ২৩ লক্ষ ৫০ হাজার টাকা |

এরমধ্যে পরিকল্পনা খাতের অন্তর্ভুক্ত ২টি সমবায় প্রশিক্ষণ কেন্দ্রে প্রদত্ত অনুদানও রয়েছে।

এখন পর্যন্ত প্রতিটি সমবায় রেঞ্জে একজন করে জেলা সমবায় প্রশিক্ষক আছে। কিন্তু গ্রামাঞ্চলে সমবায় সমিতির সদস্য সংখ্যা বৃদ্ধির ফলে প্রতি রেঞ্জে একজন প্রশিক্ষক যথেষ্ট নয় বলে অষ্টম পরিকল্পনায় আরও ৭টি জেলা সমবায় প্রশিক্ষক ও ৩টি মহিলা সমবায় প্রশিক্ষকের পদ বাড়ানোর প্রস্তাব আছে।

(গ) তথ্য ও প্রচার

পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ইউনিয়ন সমবায় আন্দোলন সম্পর্কে প্রচারমূলক কর্মসূচি পালন করে থাকে। এই উদ্দেশ্যে সংস্থাটি সমবায় সম্মেলন, প্রদর্শনী, মেলা, সেমিনার ইত্যাদি আয়োজন করে থাকে। কলকাতাতে প্রতি বছর সপ্তাহ ব্যাপী সারা ভারত সমবায় সপ্তাহও পালন করা হয়। এজন্য রাজ্য সমবায় ইউনিয়নকে সরকারি আর্থিক সহায়তা দেওয়া হয়। ১৯৯১-৯২ আর্থিক বছরে ২ লক্ষ টাকা দেওয়ার প্রস্তাব করা হয়েছে। এছাড়া রাজ্যসমবায় ইউনিয়ন 'ভাণ্ডার' নামে একটি মাসিক পত্রিকা প্রকাশ করে। পাশাপাশি সমবায় শিক্ষা তহবিল কমিটির সহায়তায় গঠিত সমবায় সংস্থাগুলি ও সমবায় শিক্ষাকেন্দ্রগুলির ব্যবহারের জন্য বিভিন্ন রকমের বিবৃতি, ছোট পত্রিকা, লিফলেট প্রভৃতি প্রকাশ করে।

(ঘ) অফিস বাড়ি নির্মাণ

মেট্রোপলিটান ডেভেলপমেন্ট অথরিটি কর্তৃক রাজ্য সমবায় ইউনিয়নকে অফিসঘর নির্মাণের জন্য সল্টলেক অঞ্চলে একখণ্ড জমি প্রদান করা হয়েছে এবং এজন্য তারা আগামী আর্থিক বছরে বাজেটে ১০ লক্ষ টাকা বরাদ্দ করার জন্য অনুরোধ করেছে। এই উদ্দেশ্যে সমবায় শিক্ষা তহবিল থেকে ঋণ নিয়ে রাজ্য সমবায় ইউনিয়ন কিস্তি বাবদ প্রদেয় টাকা ইতিমধ্যে দিয়েছে। এজন্য অনুদান মঞ্জুর করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

(ঙ) নেতাজী সুভাষ সমবায় প্রশিক্ষণ কলেজ, কল্যাণী

'জাতীয় সমবায় ইউনিয়ন' কর্তৃক পরিচালিত কল্যাণীতে অবস্থিত নেতাজী সুভাষ কো-অপারেটিভ ট্রেনিং কলেজ উচ্চতর ডিপ্লোমা কোর্স, অন্যান্য ক্ষেত্রীয় ডিপ্লোমা, সার্টিফিকেট এবং স্বল্পকালীন কোর্সের মাধ্যমে সমবায় প্রশিক্ষণের আয়োজন করে। এই সংস্থাটির মাধ্যমে সমবায় প্রশিক্ষণের আয়োজন করে। এই সংস্থাটির মাধ্যমে সবচেয়ে বেশি সংখ্যক পশ্চিমবঙ্গের শিক্ষার্থীই প্রশিক্ষণ পেয়ে থাকেন বলে সংস্থাটি তাদের কলেজে ও হস্টেলে স্থান বৃদ্ধির জন্য রাজ্য

সরকারের কাছে আর্থিক সহায়তার জন্য আবেদন করে। সপ্তম পরিকল্পনার বিভিন্ন বছরে এই উদ্দেশ্যে ১০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। ''ন্যাশনাল কো-অপারেটিভ ট্রেনিং সেন্টার-এর সহায়তায় উক্ত কলেজটি সম্প্রতি সমবায় অধিকার-এর বিভিন্ন আধিকারিক ও অন্যান্য সমবায় সমিতিসমূহের সদস্যদের ব্যবসা উন্নয়ন কর্মসূচি (বি. ডি. পি.)-র বিষয়ে প্রশিক্ষণ দিচ্ছে।

(চ) এন. সি. ডি. সি.-৩ প্রকল্পের অন্তর্গত ট্রেনিং কর্মসূচি

এন. সি. ডি. সি.-৩ প্রকল্প অনুযায়ী পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক লিঃ কলকাতার উল্টোডাঙ্গাস্থিত কৃষি সমবায় কর্মচারী প্রশিক্ষণ কেন্দ্রে প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিসমূহের ম্যানেজার, অ্যাসিস্ট্যান্ট ম্যানেজার, অ্যাকাউন্ট্যান্টদের প্রশিক্ষণ দিচ্ছে। এই প্রশিক্ষণের জন্য প্রয়োজনীয় অর্থ কেন্দ্রীয় সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্ক এন. সি. ডি. সি. থেকে পেয়ে থাকে। ন্যাশনাল কো-অপারেটিভ ট্রেনিং-এর আর্থিক সহায়তায় সম্প্রতি সমবায় অধিকার-এর বিভিন্ন আধিকারিক ও অন্যান্য সমবায় সমিতিসমূহের সদস্যদের ''বিজনেস ডেভেলপমেন্ট প্ল্যানিং''-এর বিষয়ে প্রশিক্ষণ দিচ্ছে।

ঐ ব্যাঙ্ক ''ন্যাবার্ডের'ও সহায়তায় হুগলি জেলার উত্তরপাড়াস্থিত সমবায় প্রশিক্ষণ কেন্দ্রেও প্রাথমিক সমবায় ভূমি উন্নয়ন ব্যাঙ্কের কর্মচারিদের প্রশিক্ষণ দেয়।

৬। শহরাঞ্চলে ঋণদান ক্ষেত্র

শহরাঞ্চলে প্রাথমিক সমবায় ব্যাঙ্ক সংগঠিত হয় আনুমানিক ১৯১৩ সালে। ঐ সময়ে ব্যাঙ্কের নির্ধারিত ক্ষেত্রাধীন বসবাসকারি সদস্যদের ব্যাঙ্কিং ব্যবস্থার সুযোগ দেওয়ার উদ্দেশ্যে ব্যাঙ্কগুলি স্থাপিত হয়েছিল। স্থানীয় উদ্যোগই ছিল এই ব্যাঙ্কগুলির সহায়কশক্তি। শহরাঞ্চলে ৪৮টি সমবায় ব্যাঙ্ক ও ৩,৬১৮টি প্রাথমিক সমবায় ঋণদান সমিতি (অ-কৃষি) এবং বেতনভোগিদের সমিতি ছিল। ৩০-৬-৮৯ তারিখে প্রাথমিক ব্যাঙ্কের সদস্যসংখ্যা ছিল ৫ লক্ষ ১৫ হাজার এবং প্রাথমিক শহরাঞ্চল সমবায় সমিতি ও বেতনভোগিদের সমবায় সমিতিসমূহের মোট সদস্য সংখ্যা ছিল ১৫ লক্ষ ৫৩ হাজার। শহরাঞ্চল ব্যাঙ্কের ক্ষেত্রে সদস্য কর্তৃক প্রদেয় শেয়ার মূলধন ছিল ১৪ কোটি ৭৯ লক্ষ টাকা এবং প্রাথমিক সমবায় সমিতি ও বেতনভোগিদের সমবায় সমিতিসমূহের ক্ষেত্রে এর পরিমাণ ছিল ২৮ কোটি ২৬ লক্ষ টাকা। ৩০-৬-৮৯ পর্যন্ত প্রাথমিক শহরাঞ্চল সমবায় ব্যাঙ্ক এবং প্রাথমিক সমবায় ঋণদান সমিতি ও বেতনভোগিদের সমবায় সমিতিসমূহে মোট সঞ্চিত আমানতের পরিমাণ ছিল যথাক্রমে ১৮০ কোটি ১৪ লক্ষ টাকা এবং ১৫০ কোটি ২ লক্ষ টাকা।

উক্ত ব্যাঙ্ক এবং বেতনভোগিদের সমিতিগুলির ঋণ ও অগ্রিম বাবদ লগ্নিকৃত অর্থের পরিমাণ ছিল যথাক্রমে ৮০ কোটি ২৪ লক্ষ টাকা এবং ৯৫ কোটি ৬৮ লক্ষ টাকা। ব্যাঙ্কের লগ্নির একটি বিরাট অংশ বিভিন্ন ক্ষেত্রে অগ্রাধিকারের ভিত্তিতে ব্যয়িত হয়েছে।

কোনওরকম উল্লেখযোগ্য সরকারি আর্থিক সাহায্য ছাড়াই এই ব্যাঙ্কগুলির সদস্যদের নিজস্ব প্রচেষ্টায় উপরোক্ত অগ্রগতি ঘটেছে। এদের মধ্যে কিছু দুর্বল ব্যাঙ্ক/সমিতিকে বাছাই করে তাদের শেয়ার মূলধনের ভিত্তি ও কার্যক্ষমতা বৃদ্ধির জন্য একটি পরিকল্পনা প্রস্তুত করা

হয়েছে এবং এটি এখন সরকারের বিবেচনাধীন রয়েছে। ১৯৯২-৯৩ সালের বাজেটে এই বাবদ ১ লক্ষ ৫০ হাজার টাকা ধরা আছে।

৭। শিল্প ক্ষেত্র

বেকার ইঞ্জিনিয়ারদের সমবায় সমিতি স্থাপন করে যোগ্যতাসম্পন্ন ইঞ্জিনিয়ারদের বেকারত্ব অনেক পরিমাণে কমানো গিয়েছে। সরকার শেয়ার ক্রয়ের মাধ্যমে এইসব সমবায় সমিতিকে যথেষ্টভাবে আর্থিক সাহায্য দিচ্ছে। তাছাড়া এইসব সমিতিকে আর্থিক ও অন্যান্য বিষয়ে সহায়তা দেওয়া হচ্ছে। ৩১-১২-১৯৯১ তারিখ পর্যন্ত এই রাজ্যে বেকার ইঞ্জিনিয়ার সমবায় সমিতির সংখ্যা ছিল ৮৬৭টি।

অনুরূপভাবে, অসংগঠিত শ্রমশক্তিকে ঠিকা শ্রমিক সমবায় সমিতি মাধ্যমে সংগঠিত করা হচ্ছে এবং রাজ্য সরকার সমিতিগুলিকে আর্থিক সাহায্য দিচ্ছে। ৩১-১২-১৯৯১ তারিখ পর্যন্ত ঠিকা শ্রমিক সমবায় সমিতির সংখ্যা ছিল ১,২৯৪টি।

১৯৯১-৯২ সালের বাজেটে বেকার ইঞ্জিনিয়ার সমবায় সমিতি ও ঠিকা শ্রমিক সমবায় সমিতিগুলির জন্য বরাদ্দ ছিল যথাক্রমে ৪ লক্ষ ৪০ হাজার টাকা ও ১ লক্ষ ৬৫ হাজার টাকা। ১৯৯২-৯৩ সালের এই দুটি ক্ষেত্রে যথাক্রমে ৫ লক্ষ ১০ হাজার টাকা এবং ১ লক্ষ ৯৫ হাজার টাকা বরাদ্দের সুপারিশ করা হয়েছে।

৮। আবাসন ক্ষেত্র

এই রাজ্যের নিম্ন এবং মাঝারি আয়ের জনসাধারণ সহ অর্থনৈতিকভাবে দরিদ্রতর মানুষদের আবাসনের সুযোগ প্রসারের উদ্দেশ্যে হাউসিং ফেডারেশন এক উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে।

আবাসন সমবায়গুলির শীর্ষস্থানীয় সংস্থা পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় হাউসিং ফেডারেশন লিমিটেড সংশ্লিষ্ট অনুমোদিত প্রাথমিক সমিতিগুলির সদস্যদের গৃহ/ফ্ল্যাট নির্মাণের জন্য ঋণ প্রদানের মাধ্যমে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে। এই প্রকল্পের জন্য রাজ্য সরকার কর্তৃক প্রদত্ত গ্যারান্টির পরিপ্রেক্ষিতে ফেডারেশন ভারতীয় জীবন বিমা নিগমের কাছ থেকে ঋণ সংগ্রহ করে থাকে।

চলতি আর্থিক বৎসরে ফেডারেশনের একশ্রেণীর কর্মচারীর বিক্ষোভ প্রদর্শনের দরুন পশ্চিমবঙ্গ হাউসিং ফেডারেশন যথাযথ ভূমিকা পালনে অসমর্থ হয়। এরফলে বর্তমান বৎসরে সংস্থাটি প্রকল্প রূপায়ণে যথাযথ উন্নতি প্রদর্শন করতে পারেনি।

ভারতীয় জীবন বিমা নিগমের কাছ থেকে পর্যাপ্ত আর্থিক ঋণ পাওয়ার জন্য ১৯৯১-৯২ সালে রাজ্য সরকার পশ্চিমবঙ্গ হাউসিং ফেডারেশনকে ১০ লক্ষ টাকা মূলধন বিনিয়োগ বাবদ মঞ্জুর করেছে।

১৯৯২-৯৩ সালে এই প্রকল্পের জন্য ৫ লক্ষ টাকা মঞ্জুর করার প্রস্তাব রয়েছে।

গ্রামীণ আবাসন সমবায় সমিতিগুলির বিস্তৃতি ও উন্নতি বিধানের দিকে বিশেষভাবে জোর দেওয়ার জন্য রাজ্যের বিভিন্ন অঞ্চলে সুনির্দিষ্ট কর্মসূচি গ্রহণ করা হচ্ছে।

*৯। সমবায় আন্দোলনের বিবিধবিষয়সমূহ*

*(ক) জুলাই মাসের পরিবর্তে মার্চ মাসকে সমবায় বৎসরের শেষ মাসরূপে চিহ্নিত করার জাতীয় নীতির সিদ্ধান্তের সঙ্গে সঙ্গতি রেখে* রাজ্য সরকার ১৯৯২ সাল থেকে ৩১শে মার্চ-কে সমবায় বৎসরের শেষ দিন হিসাবে চিহ্নিত করার জন্য সকল সমবায় সংস্থার প্রতি এক নির্দেশনামা জারি করেছে। এই পুনর্গঠিত সমবায় বৎসর অনুযায়ী তাদের আয়-ব্যয়ের হিসাব তৈরি ও অডিট করার নির্দেশ দেওয়া হয়েছে।

(খ) রাজ্য সরকারের সমবায় দপ্তর সমবায়ের বিভিন্ন কর্মসূচিতে মহিলাদের অংশগ্রহণের প্রতি এবং মহিলাদের দ্বারা পরিচালিত বিভিন্ন সমবায় সমিতি গঠনের জন্য ... প্রয়াস চালিয়ে যাচ্ছে। মহিলাদের বিভিন্ন স্ব-নিযুক্তি প্রকল্পগুলিতে এবং মহিলাদের দ্বারা পরিচালিত সমবায় সংস্থাগুলিকে আরও বেশি শক্তিশালী করে তোলার জন্য 'মহিলা ব্যাঙ্ক' স্থাপনের কথা বিশেষভাবে চিন্তা করার সময় এসেছে অন্যথায় সামাজিক মর্যাদা সহ তাদের একক প্রচেষ্টায় জীবিকা নির্বাহে উল্লেখযোগ্য উন্নতি ঘটানো সম্ভব হবে না।

(গ) যেহেতু ভারত সরকার পাট-উৎপাদকদের ক্ষেত্রে তাদের মূল্য সহায়ক নীতির থেকে ক্রমশ সরে আসছে তাই 'জুট কর্পোরেশন অফ ইণ্ডিয়া'-র বিপনন কর্মসূচি বৎসরের পর বৎসর সঙ্কুচিত হচ্ছে। প্রাথমিক কৃষি সমবায় সমিতি এবং প্রাথমিক কৃষি বিপনন সমিতিগুলি জুট কর্পোরেশন অফ ইণ্ডিয়ার প্রতিনিধিরূপে এবং আর্থিক সহায়তায় এযাবৎকাল পাট সংগ্রহের কাজ করে আসছিল পাট উৎপাদকদের অর্থনৈতিক স্বার্থরক্ষার তাগিদে এই কর্মসূচির সুষ্ঠু রূপায়ণের জন্য আরও আর্থিক সহায়তা ও প্রশাসনিক ব্যবস্থাপনা প্রয়োজন। আমি এই গুরুত্বপূর্ণ বিষয়ের সঙ্গে যুক্ত সকলের দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্য সরকার এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনায় আগ্রহী যাতে সমবায় সংস্থাগুলির মাধ্যমে প্রয়োজনীয় অর্থ সরবরাহের দ্বারা পাট উৎপাদকদের স্বার্থ রক্ষা করে কাঁচা পাট সংগ্রহ করা যায়, আর সেই সঙ্গে পাট শিল্পের সঙ্গে নিযুক্ত সংস্থাগুলির স্বার্থেও কাঁচা পাটের মূল্যমান স্থির রাখা যায়।

(ঘ) সমবায় অঞ্চলের সঙ্গে বিশেষভাবে যুক্ত পশ্চিমবঙ্গের বস্ত্রশিল্পগুলি তুলোজাত পণ্য-সামগ্রীর সম্পূর্ণরূপে উৎপাদনের ক্ষেত্রে এই রাজ্যের বাইরে বিশেষত পশ্চিম ভারতের রাজ্যগুলি থেকে আমদানিকৃত সূতোর উপর নির্ভরশীলতার দরুন আর্থিক সক্ষমতাঅর্জনে সমস্যার সম্মুখীন হচ্ছে। সমবায় কর্মসূচির সঙ্গে যুক্ত বস্ত্রশিল্পগুলির স্বার্থ রক্ষার জন্য এই দপ্তর সূতি বস্ত্র উৎপাদকদের উৎসাহ প্রদানের কথা বিবেচনা করছেন। অনুরূপভাবে বীরভূম ও মুর্শিদাবাদ জেলার আখচাষিদের এবং পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড় অঞ্চলের চা-চাষীদের সমবায় গঠনের জন্য উৎসাহ প্রদানের কথাও বিশেষভাবে বিবেচনা করা হচ্ছে।

(ঙ) বর্তমান পরিপ্রেক্ষিতে নিত্য ব্যবহার্য দ্রব্য-সামগ্রীর ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধির সাথে সাথে ব্যক্তি মালিকানার ব্যবসায়িরা চাহিদা যোগানের ভারসাম্যহীনতার কারণে মূল্যমানের উঠা-নামা যা বহুক্ষেত্রে কৃত্রিম এবং একশ্রেণীর মানুষের সৃষ্টি, তার সুযোগ নিচ্ছে একথা মনে রেখে এবং বিধিবদ্ধ ও সংশোধিত রেশন ব্যবস্থার মাধ্যমে গ্রাম ও শহরাঞ্চলের মানুষদের সরবরাহকৃত দ্রব্য-সামগ্রীর অপ্রতুলতা, সেই সঙ্গে গ্রাম ও শহরাঞ্চলের সংগ্রাহকদের বিশেষত

আর্থিকভাবে দুর্বলতর মানুষদের স্বার্থ রক্ষার কথা চিন্তা করে নিত্যব্যবহার্য দ্রব্য-সামগ্রী, সমবায় বিপনন কেন্দ্রগুলির মাধ্যমে সরবরাহ করা অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। বাজেটের আর্থিক অসুবিধা থাকা সত্ত্বেও বর্তমান সমবায় ক্রেতা সংস্থাগুলিকে আরও সক্রিয় করে তোলার জন্য আমি ইতিমধ্যেই কিছু পদক্ষেপ গ্রহণ করেছি, যেমন ক্রেতা সমবায় সংস্থাগুলির লেনদেনের পরিমাণ বৃদ্ধি করা, অতিরিক্ত দ্রব্য-সামগ্রী সরবরাহ করা, বিক্রয় কেন্দ্রের সংখ্যা বৃদ্ধি করা প্রভৃতি। প্রধান খাদ্যশস্য, বিশেষভাবে চাল সরবরাহ বৃদ্ধির উদ্দেশ্যে সমবায় চালকলগুলির মাধ্যমে ধান সংগ্রহ ও চাল উৎপাদনের জন্য সরকার গভীরভাবে চিন্তা করছেন। বন্ধ চালকলগুলিকে পুনরায় চালু করা এবং সমবায় সংস্থার মাধ্যমে বিলি করার উদ্দেশ্যে ধান সংগ্রহ এবং চাল তৈরির কাজে এই চালকলগুলিকে ব্যবহার করার জন্য কতকগুলি কার্যকর পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এরজন্য সমবায় চালকলগুলিকে লেভিমুক্ত করা এবং প্রাথমিক সমবায় ঋণদান সমিতিগুলিকে বিভিন্ন লাইসেন্স/পারমিট ইত্যাদির বেড়াজাল থেকে মুক্ত করা দরকার।

(চ) মালদার আমজাত দ্রব্য প্রস্তুতকারি ইউনিট, দার্জিলিং জেলার ফলজাত দ্রব্য প্রস্তুতকারী ইউনিট, মধু উৎপাদনকারি সমবায় এবং শহরাঞ্চল ও গ্রামীণ উভয় এলাকার প্রান্তিক দরিদ্র জনগণের অয় সংস্থানকারি অন্যান্য শ্রেণীর সমবায়সমূহকে সমবায় ক্ষেত্রাধীন বিভিন্ন প্রশাসনিক ও আর্থিক প্রতিষ্ঠানসমূহের সহয়তা প্রদান প্রয়োজন। প্রাথমিক কৃষি সমবায় সমিতিগুলির ব্যবসা উন্নয়ন প্রকল্পের অন্যতম লক্ষ্য হল যে, প্রাথমিক কৃষি সমবায় সমিতির মাধ্যমে জনসাধারণের নিকট হতে আমানত সংগ্রহের পরিমাণ বৃদ্ধির দ্বারা উক্ত সমবায় সমিতিগুলিকে অধিকতর অর্থ যোগান দেওয়া। এর দ্বারা তৃণমূলস্তরের জনগণের বাড়তি টাকা বৃহত্তর উৎপাদন, অধিকতর স্ব-নিযুক্তি এবং দেশের অর্থনীতির সার্বিক উন্নয়ন বিশেষভাবে গ্রামবাংলার আর্থিক উন্নয়নের কাজে পুনর্নিয়োগ করা যাবে। সমবায় ক্ষেত্রের আর্থিক প্রয়োজন মেটাবার স্বার্থে এন. সি. ডি. সি. ও নাবার্ডকে আরও সহযোগিতার জন্য আহ্বান জানাচ্ছি। পশ্চিমবঙ্গের সমবায় আন্দোলনের গুণগত ও সংখ্যাগত পরিকাঠামো বৃদ্ধির স্বার্থে তৃণমূলের সমিতিগুলিকে সর্বাধিক সাহায্য প্রদানের জন্য আমি 'কৃভকো' ও 'ইফকো'-কে বিভিন্ন শ্রেণীর সার ইত্যাদি ও অন্যান্য উৎপাদন সহায়ক দ্রব্যাদি সরবরাহ বৃদ্ধি করতে এবং রাজ্যস্তরের শীর্ষস্থানীয় সমিতিগুলিকে যথাসাধ্য সহায়তা প্রদান করতে আহ্বান জানাই।

আমি আনন্দের সঙ্গে এই সভাকে জানাচ্ছি যে, সম্প্রতি সমবায় আন্দোলনের কর্মোদ্যোগের বিভিন্ন ক্ষেত্রে এক উল্লেখযোগ্য সম্প্রসারণ ঘটছে এবং আগামী আর্থিক বৎসরে এই ধারা অব্যাহত থাকবে। আমি বিশেষভাবে আশা করছি যে, তৃণমূলস্তরের সমিতিগুলির কর্মচারিদের অধিকতর নিষ্ঠা ও কার্যকর সহযোগিতায়, নির্বাচিত সমবায়িদের নবীন নেতৃত্বে, সমবায় ব্যবস্থার মাধ্যমে জনগণের আর্থিক অবস্থার উল্লেখযোগ্য পরিবর্তন আনতে অবশ্যই সফল হব। আমাদের সকলপ্রকার দুর্বলতা ও আর্থিক সংস্থানের অভাব সত্ত্বেও ২ লক্ষেরও বেশি নির্বাচিত প্রতিনিধি ও ৭০ লক্ষেরও বেশি সদস্য সম্বলিত পঁচিশ হাজারেরও বেশি সমবায় সমিতি নিয়ে গঠিত পশ্চিমবঙ্গের বর্তমান সমবায় ব্যবস্থা, যতদূর সম্ভব তৃণমূল পর্যন্ত সমগ্র রাজ্যব্যাপি বিস্তারিত ও গণতান্ত্রিক বিকেন্দ্রীকরণ ব্যবস্থাসমূহের মধ্যে বৃহত্তর এবং আর্থ-সামাজিক ক্ষেত্রে আত্ম-

উন্নয়নের স্বার্থে নিজস্ব সংস্থানের (ভূমি, শ্রম ও মূলধন) আহরণের জন্য জনগণের এইটিই সর্বোত্তম, সর্বাধিক শক্তিশালী ও সর্বোচ্চ কার্যকর প্রাতিষ্ঠানিক সংস্থা।

এই কথা বলে আমি এই কক্ষে কেবলমাত্র আমার বাজেট প্রস্তাবকে গ্রহণ করবার আহ্বান জানাচ্ছি না সেই সঙ্গে এই রাজ্যের সমবায় আন্দোলনের নতুন কর্মোদ্যমকে সমর্থন করতে এবং গ্রামীণ ও শহরাঞ্চলের অধিকাংশ জনসাধারণ যারা এখনও দরিদ্র, বেকার ও অন্যান্য অর্থে সামাজিক অসাম্যের শিকার তাদের স্বার্থে আমার দপ্তর এই মহান লক্ষ্য চরিতার্থ করার নজ্য যেসব প্রশাসনিক উদ্যোগ নিয়েছে তাকে সাহায্যে করতে আহ্বান জানাচ্ছি।

**দাবী নং ৫৮**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালে ৫৮ নং দাবির অন্তর্গত মুখ্যখাত "২৪৩৫—কৃষি সম্পর্কীয় অন্যান্য কার্যসূচি" এবং "৪৪৩৫—কৃষি সম্পর্কীয় অন্যান্য কার্যসূচির জন্য মূলধনগত ব্যয়" বাবদ ৩৭,৫৮,৭৬,০০০ টাকা (সাঁইত্রিশ কোটি আটান্ন লক্ষ ছিয়াত্তর হাজার) টাকা মঞ্জুর করা হোক।

ইতিমধ্যে অন্তর্বর্তীকালীন ব্যয়-বরাদ্দ বাদ প্রস্তাবিত ৯,৩৯,৬৯,০০০ (নয় কোটি উনচল্লিশ লক্ষ উনসত্তর হাজার) টাকা উক্ত দাবির মধ্যে ধরা আছে।

**পশ্চিমবঙ্গের বর্তমান বিপনন প্রেক্ষাপট ঃ**

উৎপাদন এবং বিপনন অঙ্গাঙ্গীভাবে জড়িত। উৎপাদনকারি তার ফসলের ন্যায্য পাওনা পেতে পারে না যতক্ষণ না পর্যন্ত একটি সুবিন্যস্ত বিপনন প্রক্রিয়া এই বাড়তি উৎপাদনের ক্ষেত্রে সর্বপ্রকার সহায়তা করছে। একথা অনস্বীকার্য যে, কৃষিক্ষেত্রে এই রাজ্যে যথেষ্ট অগ্রগতি হয়েছে।

কিন্তু একথা বলা যাবে না যে, উৎপাদনকারিরা সর্বক্ষেত্রে তাদের ফসলের ন্যায্য পাওনা পাচ্ছেন। যুক্তিগ্রাহ্য ভাল বিপনন ব্যবস্থার অভাবই এর প্রধান কারণ।

১৯৮৫-৮৬ সালে কৃষি বিপনন আধিকারের একটি সমীক্ষায় দেখা গেছে যে, কলকাতা বাদে পশ্চিমবঙ্গের ১৫৯টি পাইকারি বাজার এবং ২৯২৫টি প্রাথমিক গ্রামীণ হাট ও বাজার আছে। কলকাতায় ২০টি পাইকারি বাজার এবং ১৪৬টি খুচর বাজার আছে যেখানে পাইকারি এবং খুচর উভয় প্রকার লেনদেনই হয়ে থাকে। বর্তমানে বেশির ভাগ হাট-বাজারই ব্যক্তিগত মালিকানাধীন। এই বাজারগুলিতে প্রকৃতপক্ষে কোনও নিয়ন্ত্রণ ব্যবস্থা নেই। গ্রামীণ বাংলা এবং কলকাতার বেশির ভাগ বাজারগুলিতেই পর্যাপ্ত জায়গা, যথার্থ নিকাশি ব্যবস্থা এবং অভ্যন্তরীণ রাস্তাঘাটের অভাব আছে। জনসংখ্যা বৃদ্ধিজনিত চলতি বাজারগুলি হয় বাজারমুখি রাস্তার উপর ছড়িয়ে-ছিটিয়ে পড়েছে নয়ত কিছু কিছু জায়গায় রাস্তার ধারে ধারে নতুন বাজারও গজিয়ে উঠেছে। এই চলতি বাজারগুলিতে অতিরিক্ত ভিড় কমানোর জন্য আমার দপ্তর এই বাজারগুলিকে অন্যত্র স্থানান্তরিত করার জন্য বেশ কিছু পদক্ষেপ নিয়েছিল ইতিমধ্যেই আমার দপ্তর বেশ কিছু প্রধান বাজারের সঙ্গে সঙ্গে কিছু উপবাজার চত্বরের

উন্নতি সাধন করেছে, কিন্তু আমার বলতে দ্বিধা নেই যে, ঐ বাজারগুলিকে ব্যবসায়িদের বাধাদানের জন্য এই নতুন চত্বরে স্থানান্তরিত করা সম্ভব হয়নি। এই বিষয়ে আমি মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করি যাতে শান্তি ও শৃঙ্খলাপূর্ণ পরিবেশে বাজার স্থানান্তরের কাজ সমাধা করা যায়।

ফড়িয়া ও মহাজনদের দ্বারা চাষিদের শোষিত হওয়ার ঘটনা বহু পুরানো ব্যাপার। চাষী এবং খরিদ্দারদের স্বার্থরক্ষার জন্য পশ্চিমবঙ্গ কৃষিজ পণ্য বিপনন (নিয়ন্ত্রণ) আইন, ১৯৭২-এর প্রবর্তন করা হয়েছে। এই আইনে কৃষিপণ্যের এবং আনুষঙ্গিক বিষয়গুলিকে নিয়ন্ত্রণ করার ব্যবস্থা আছে। এই আইনের বলে পশ্চিমবঙ্গ সরকার যে কোনও এলাকাকে প্রজ্ঞাপনের মাধ্যমে বাজার এলাকা হিসেবে ঘোষণা করতে পারেন যেখানে প্রজ্ঞাপিত কৃষিপণ্যের কেনাবেচা নিয়ন্ত্রিত হবে।.এই আইনে আরও বলা আছে যে প্রত্যেক বাজার এলাকাতে একটি করে বাজার সমিতি থাকবে যাদের কাজ নিয়ন্ত্রণ ব্যবস্থাগুলির যথাযথ প্রয়োগ সাধন। সমস্ত রাজ্যকে এই আইনের আওতায় আনা পশ্চিমবঙ্গ সরকারের নীতি। এ পর্যন্ত এই রাজ্যে আমরা এ যাবৎ ৪৩টি বাজার সমিতি গঠন করতে সক্ষম হয়েছি। আলিপুরদুয়ার মহকুমা বাদে পুরো উত্তরবঙ্গকে এই আইনের আওতায় আনা হয়েছে। দক্ষিণবঙ্গের জেলাগুলির এক বিশাল এলাকা কিন্তু এখনও এই আইনের আওতার বাইরে থেকে গেছে।

প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে আমি আগামী বছরগুলিতে দক্ষিণবঙ্গের জেলাগুলির বাকি অংশগুলিকে পর্যায়ক্রমে এই আইনের আওতাভুক্ত করার ইচ্ছা রাখি।

মোট ৪৩টি নিয়ন্ত্রিত বাজার সমিতির মধ্যে কমবেশি ১৩টি সমিতির অধীনস্থ এলাকায় প্রকৃতপক্ষে কোনও নিয়ন্ত্রণবিধি চালু করা সম্ভব হয়নি। কাশিমবাজার ও ধুলিয়ানের মতো স্থানে বিরাট সম্ভাবনাময় পশ্চাদভূমি থাকা সত্ত্বেও এই আইনের কোনও প্রয়োগ করা যায়নি। আগামী এক বছরের মধ্যে আমার দপ্তর প্রয়োজনীয় পদক্ষেপ নেবে যাতে সেখানকার বাজার সমিতিগুলি পুনরুজ্জীবিত হতে পারে এবং তাদের বর্ধিত আয়ের সাহায্যে ঐ এলাকাগুলির বিপনন সংক্রাত উন্নয়নমূলক কাজ করা যায়।

**উন্নয়নমূলক কার্যকলাপ ঃ**

**বাজার উন্নয়ন ঃ**

প্রয়োজনভিত্তিক বাজার চত্বর নির্মাণ এবং চলতি গ্রামীণ বাজার ও হাটগুলির উন্নয়নই আমার দপ্তরের অন্যতম প্রধান কাজ। অতীতে রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের সহায়তায় এই কাজগুলি করা হয়েছে। বাজার সমিতিগুলির সম্পদ খুবই সীমিত হওয়ার দরুন বাজার এলাকাতে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা প্রধানত রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের সহায়তার উপর নির্ভর করে। এ পর্যন্ত বাণিজ্যিক লগ্নি এই সব উন্নয়নমূলক কাজের ব্যাপারে খুব একটা গুরুত্বপূর্ণ ভূমিকা নিতে পারেনি। অতীতে মাত্র ৮টি নিয়ন্ত্রিত বাজার সমিতি তাদের প্রধান বাজার চত্বরের উন্নয়নের জন্য বাণিজ্যিক ব্যাঙ্কগুলি থেকে দীর্ঘ মেয়াদি ঋণ নিয়েছিল। এই ৮টি বাজার সমিতির মধ্যে ৪টি সমিতি ইতিমধ্যেই তাদের ঋণ পরিশোধ করেছে। অবশিষ্ট ৪টি সমিতির ঋণের বোঝাও খুব শীঘ্রই লাঘব করা হবে। এই প্রসঙ্গে আমি মাননীয়

সদস্যদের জানাতে চাই যে, শিলিগুড়িতে এক বিশাল মৎস্য বিপনন কেন্দ্র গড়ে উঠেছে। এর জন্য প্রয়োজনীয় অর্থের বিশাল অংশই বাণিজ্যিক ব্যাঙ্কের কাছ থেকে পাওয়া গিয়েছে।

আমাদের রাজ্য তথা সারা দেশ বর্তমানে তীব্র আর্থিক সংকটের মধ্যে চলেছে। প্রয়োজনীয় পরিকাঠামোগত সুযোগ-সুবিধা তৈরির জন্য বিপনন শাখায় ব্যয়-বরাদ্দ খুবই সীমিত এবং সেই কারণে বাজার সমিতিগুলির নিজস্ব তহবিল বাড়ানোর প্রয়োজন আছে যাতে করে তারা নিজস্ব অর্থ তাদের কার্যকলাপগুলি দেখাশোনা করতে পারবে। ইতিমধ্যে বাজার সমিতরি আয় বাড়ানোর বেশ কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে। হাডকো সমেত অন্যান্য বাণিজ্যিক সংস্থাগুলির কাছ থেকে আর্থিক সহায়তা প্রাপ্তির ব্যাপারেও প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

**গুদামঘর ঃ**

১৯৮০-৮১ সালে এই রাজ্যে ''ন্যাশনাল গ্রিড অফ রুর‍্যাল গোডাউন'' নামে একটি প্রকল্পের মাধ্যমে কৃষককে অভাবজনিত বিক্রির হাত থেকে বাঁচানোর জন্য প্রয়োজনীয় গুদাম নির্মাণের কাজ শুরু করা হয়েছিল। এই প্রকল্পের আওতায় ১৫টি, ১০০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন এবং ২০টি, ৫০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন গুদামঘর তৈরি সম্পূর্ণ হয়েছে। উক্ত প্রকল্প অনুযায়ী ১৮টি, ১০০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন এবং ৪১টি, ৫০০ মেট্রিক টন ক্ষমতাসম্পন্ন গুদামঘর নির্মাণ করার কথা ছিল। নির্বাচিত কার্যনির্বাহী সংস্থাগুলির নির্মাণকার্য দেরিতে শুরু হওয়ায় নির্দিষ্ট সংখ্যক গুদামঘরের নির্মাণকার্য সম্পূর্ণ হয়নি। যার ফলে নির্মাণ ব্যয় বহুলাংশে বৃদ্ধি পায় এবং এছাড়া কোনও কোনও ক্ষেত্রে ব্যাঙ্কের কাছ থেকে অর্থ দেরিতে পাওয়ার জন্য নির্মাণকার্য অসম্পূর্ণ থেকে যায়। কোনও কোনও ক্ষেত্রে বাড়তি নির্মাণ খরচ বিভাগীয় বার্ষিক ব্যয়-বরাদ্দ থেকে মেটানো হয়েছে। কিন্তু এই দপ্তরের সীমিত ব্যয়-বরাদ্দ হেতু বাকি কাজগুলি গ্রহণ করা যায়নি।

যদিও এই গুদামগুলি চাষিদের পণ্যরক্ষণের জন্য তৈরি করা হয়েছিল কিন্তু এই গুদামগুলি প্রধানত ভারতীয় পাট নিগম সহায়ক মূল্যে পাট কিনে তা রক্ষণ এবং বাণিজ্যিক ব্যবহারের জন্য কাজে লাগাচ্ছে। বিগত দুই বছরে এই রাজ্যে ভারতীয় পাট নিগমের কার্যকলাপ অত্যন্ত সীমিত হওয়ায় উক্ত সংস্থা বেশ কিছু সংখ্যক গুদাম ছেড়ে দিয়েছে। এই গুদামগুলির যথার্থ ব্যবহার আমাদের কাছে সত্যই এক সমস্যা হয়ে দাঁড়িয়েছে। আমি এই বার্ষিক ব্যয়-বরাদ্দে সামান্য কিছু অর্থ সরবরাহের ব্যবস্থা রেখেছি বন্ধকী লগ্নি প্রকল্পের আওতায় প্রয়োজনীয় সহায়তা দেবার জন্য। আগামী বছরগুলিতে এই প্রকল্পটিকে প্রবর্তন করা এবং সক্রিয় রাখা আমার দপ্তরের একটি গুরুত্বপূর্ণ বিষয়।

**খামার পর্যায়ে শস্যগোলা তৈরি ঃ**

গ্রামীণ এলাকায় মজুত শস্যের ক্ষতির পরিমাণ হ্রাস এবং বিজ্ঞানসম্মত সুযোগ-সুবিধা প্রদানের জন্য ১৯৮৩-৮৪ সালে এই প্রকল্পটি প্রথম নেওয়া হয়। মূলত এটি একটি সম্প্রসারণ কর্মসূচি এবং এই ব্যাপারে চাষিদের কাছ থেকে প্রয়োজনীয় সাড়া পাওয়া গেছে। ১৯৯০-৯১ সাল পর্যন্ত ১৩৯৭টি খামার চত্তরে শস্যগোলা তৈরি হয়েছে। বলাবাহুল্য এই সংখ্যা এই রাজ্যের মোট প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগণ্য। সীমিত ব্যয়বরাদ্দের পরিপ্রেক্ষিতে আমি

১৯৯২-৯৩ আর্থিক বছরে এই প্রকল্পের আওতায় কিছু অর্থ সরবরাহের ব্যবস্থা করতে পেরেছি। যা হোক মাননীয় সদস্যদের আমি আশ্বস্ত করছি যে, বাজার সমিতিগুলির তহবিল বৃদ্ধির সঙ্গে সঙ্গে এর একটা অংশ এই ব্যাপারে ব্যয়িত হবে।

**খামার-বাজার-সড়ক উন্নয়ন ঃ**

আমার মতে আমার দপ্তরের অন্যান্য জরুরি কার্যকলাপের মধ্যে খামার-বাজার-সড়ক উন্নয়নের কাজ অন্যতম। এই পর্যন্ত আমার দপ্তর ১০০০ কিলোমিটার দীর্ঘ খামার-বাজার-সড়ক তৈরি এবং উন্নয়ন করেছে। এই খামার-বাজার-সড়ক তৈরির ব্যাপারে আমাদের প্রধান প্রচেষ্টা সেই সব এলাকা যেগুলি এখনো অগম্য এবং যেখানে অন্য কোনও উন্নয়ন সংস্থার প্রকল্প নেই। এই প্রকল্পের আওতায় আমার দপ্তর বেশ কিছু কালভার্ট এবং সেতুও তৈরি করেছে। ১৯৯২-৯৩ সালেও এই প্রকল্পটি চালু থাকছে।

**উন্নত গো-যান / সাইকেল রিক্সা-ভ্যান ঃ**

এই রাজ্যের বহু জায়গায় খামার থেকে বাজারে কৃষিপণ্য চলাচল এক সমস্যার ব্যাপার। আগেই বলেছি চলাচল সহজ করার জন্য আমার দপ্তর ১৯৯২-৯৩ সালেও খামার-বাজার-সড়ক নির্মাণ এবং উন্নয়নের কাজ অব্যাহত রাখবে। কিন্তু সেটাই সব নয়। গ্রামীণ এলাকার বহু জায়গায় রাস্তা চওড়া না হওয়ার দরুন ভারি ট্রাক ইত্যাদির চলাচল সম্ভব হয় না। সুতরাং পণ্যের চলাচলের জন্য বিকল্প বন্দোবস্ত রাখা প্রয়োজন। এই ব্যাপারে ১৯৯২-৯৩ সালেও গ্রামীণ এলাকাতে এই জনপ্রিয় প্রকল্পটি ভরতুকি দিয়ে চালু রাখার প্রস্তাব আমি রাখছি।

**পাটের মান নির্ণয়ের জন্য প্রশিক্ষণ ঃ**

এই রাজ্যে পাট প্রধান একটি অর্থকরী ফসল। সেই কারণে পাটচাষিদের যথাযথ প্রশিক্ষণ দেওয়ার জন্য বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছিল যাতে তারা তাদের উৎপাদনের প্রকৃত মূল্য পায়। কৃষি বিপনন অধিকার সর্বাধিক পাট উৎপাদনকারি জেলাগুলিতে ৯টি পাটের মান নির্ণয়ক কেন্দ্র স্থাপন করেছেন। ১৯৯০-৯১ পর্যন্ত ২১,৯৩০ জন পাটচাষি প্রশিক্ষণপ্রাপ্ত হয়েছে। ১৯৯২-৯৩ সালে ৫০০০ জন পাটচাষিকে প্রশিক্ষণ দেওয়ার কর্মসূচি রয়েছে।

এই প্রসঙ্গে আমি আরও বলতে চাই যে উন্নতমানের পাট এবং উৎপাদন বৃদ্ধির জন্য কৃষি বিভাগ কর্তৃক বিভিন্ন প্রকল্প নেওয়া সত্ত্বেও আগামি বছরগুলিতে এর বিপনন এক গুরুত্বপূর্ণ সমস্যা হয়ে দেখা দেবে যদি না ভারতীয় পাট নিগম পাট কেনার ব্যাপারে সক্রিয় ভূমিকা নেয়। আমার দপ্তর একটি নিগম স্থাপনের ব্যাপারে গভীরভাবে বিবেচনা করেছে যার কাজ হবে কৃষিপণ্য কিনে চাষিদের অভাবজনিত বিক্রি লাঘব করা।

**আলু ক্রয় ঃ**

এই রাজ্যের সর্বাধিক আলু উৎপাদনকারি জেলাগুলিতে প্রচুর হিমঘর রয়েছে। এটা অনস্বীকার্য যে, ব্যক্তিগত এবং সমবায় ভিত্তিতে গড়ে ওঠা এই শিল্পটি এই রাজ্যের আলু উৎপাদনের ক্ষেত্রে প্রভূত সাহায্য করেছে।

আলু গরিব লোকের খাদ্য। গত কয়েক বছরে উত্তরবঙ্গের বিভিন্ন জেলায় আলু উৎপাদন যথেষ্ট বৃদ্ধি পেয়েছে। উত্তরবঙ্গে মাত্র তিন-চারটি হিমঘর থাকাতে সেখানে চাষিরা তাদের উৎপন্ন আলু মজুত রাখতে গিয়ে প্রভূত অসুবিধার সম্মুখীন হয়েছে। সঙ্গত কারণেই বিষয়টি আমাদের সকলের পক্ষেই গভীর উদ্বেগের কারণ। আলুর দর বিভিন্ন বিষয়ের উপর নির্ভরশীল। আমরা লক্ষ্য করেছি বছরের শেষদিকে আলুর দর চড়া থাকে যার ফলে এক বিরাট সংখ্যক খরিদ্দারকে কষ্টে পড়তে হয়। সম্প্রতি বেশ কিছুদিন ধরে রাজ্য সরকার সংকটকালে পি ডি এস (P.D.S.) ব্যবস্থার মাধ্যমে আলু বণ্টন করার জন্য মজুত করার কথা চিন্তা করছেন। আর্থিক সীমাবদ্ধতার জন্য ১৯৯২-৯৩ সালে বড় আকারে আলু মজুত করা সম্ভব হবে না। কিন্তু আমার দপ্তর প্রয়োজনীয় পদক্ষেপ নিয়েছে। যাতে নিয়ন্ত্রিত বাজারে সমিতিগুলি তাদের আর্থিক সঙ্গতি অনুযায়ী আলু সংগ্রহ করতে পারে। আমার আধিকারিকেরা এই মরশুমে যে অভিজ্ঞতা অর্জন করবেন তাতে আমার স্থির বিশ্বাস যে, পরবর্তী বছরগুলিতে তারা এই ব্যবস্থা বৃহৎ আকারে চালু করতে পারবেন।

**কৃষিজ বিপনন, সম্প্রসারণ এবং জনসংযোগ ঃ**

আমাদের রাজ্যে চাষি এবং খদ্দেররা তাদের অধিকার এবং দায়িত্ব সম্বন্ধে যথেষ্ট সচেতন নন। সেই পরিপ্রেক্ষিতে আমাদের উত্তম কৃষি বিপনন এবং তথ্য সরবরাহ ব্যবস্থার প্রয়োজনীয়তা আছে। প্রতি বছর বিপনন অধিকর্তা সারা রাজ্যে বাজার নিয়ন্ত্রণের উপর অনেকগুলি একদিনের সম্প্রসারণ কর্মসূচি পালন করেন। এই কর্মসূচিতে চাষি, ব্যবসায়ি এবং জনপ্রিতিনিধিরা অংশ গ্রহণ করেন। কৃষি বিপনন অধিকার হিমঘরের কার্যাবলির উপরে কৃষকস্তরে বেশ কিছু একদিনের কর্মশালা তথা প্রশিক্ষণ কর্মসূচির ব্যবস্থাও করেন। এর ফলে চাষিদের মধ্যে হিমঘরের কার্যকারিতা সম্পর্কে সচেতনতা বৃদ্ধি পায়। তারা জানতে পারেন কিভাবে সহজে পচনশীল উদ্বৃত্ত মরশুমি পণ্যের মজুত করার ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া দরকার।

এই সম্প্রসারণের ব্যবস্থার আওতায় কৃষি বিপনন আধিকার ফল এবং সব্জি সংরক্ষণের বিষয়ে মহিলাদের প্রশিক্ষণ দিয়ে থাকেন। এই জন্য কৃষি বিপনন আধিকার এই রাজ্যের বিভিন্ন জায়গায় বাইশটি কেন্দ্র চালাচ্ছেন। প্রত্যেক মহকুমায় এই ধরনের একটি করে প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করাই এই দপ্তরের নীতি। সীমিত সঙ্গতি হেতু এখনো পর্যন্ত আমাদের ইচ্ছা পূরণ করা সম্ভব হয়নি। এই প্রশিক্ষণ দেওয়া বাদে এই কেন্দ্রগুলি কমিউনিটি ক্যানিং (Community-Canning)-এর ব্যবস্থাও রেখেছেন যা শহরের মহিলাদের কাছেও অত্যন্ত জনপ্রিয়।

**কৃষিপণ্যের গুণমান নিয়ন্ত্রণ ঃ**

উন্নতমানের উৎপন্ন দ্রব্যের বিপনন নিশ্চিত করাই এই প্রকল্পের লক্ষ্য। কৃষিজ পণ্য (মান এবং বিপনন) আইন, ১৯৩৭-এর অধীনে কৃষিপণ্য দ্রব্যের মান নির্ধারণ এখনো চালু আছে। যা হোক আমার দপ্তর কলকাতা, মেদিনীপুর এবং হাওড়ায় তিনটি সরকারি তৈল

গুণমান নির্ণয়কারি পরীক্ষাগার স্থাপন করেছে। এই পরিক্ষাগারগুলিতে তেল, ঘি, মধু, খাদ্যশস্য, ডাল এবং মশলাপাতির গুণাগুণ পরীক্ষা করা হয়।

**বাজার সংবাদ** (Market Intelligence) :

উপযুক্ত পরিকল্পনা এবং সঠিক বিপনন কৌশল অবলম্বন করার জন্য বাজার সংবাদ সরবরাহ পদ্ধতি যথেষ্ট কার্যকর হয়েছে। এই অধিকারের অধীনে ১০০টি সংবাদ সরবরাহ কেন্দ্র, ১০৩ জন বাজার স্তরের কর্মি সংবাদ সংগ্রহ করে থাকেন। কলকাতা সহ বিভিন্ন উপবাজার এবং প্রান্তিক বাজারগুলি থেকে সংবাদ সংগ্রহ করা হয়। এইভাবে সংগৃহীত তথ্য বিভিন্ন প্রচার মাধ্যম যেমন আকাশবাণী এবং বিপনন অধিকার কর্তৃক প্রকাশিত সাপ্তাহিক এবং মাসিক ইস্তাহার যে প্রচারিত হয়।

**লাইসেন্সিং** (Licensing) :

(ক) "পশ্চিমবঙ্গ হিমঘর" (লাইসেন্সিং এবং রেগুলেশন) আইন, ১৯৬৬"-এর অধীনে জানুয়ারি ১৯৯২-তে ২৮৭টি হিমঘর লাইসেন্সপ্রাপ্ত হয়েছে যেগুলির ধারণ ক্ষমতা ২১.৪৬ লক্ষ টন এবং যার মধ্যে ২০.৫০ লক্ষ টন বিশেষভাবে আলু সংরক্ষণের জন্য ব্যবহৃত হয়।

(খ) "পশ্চিমবঙ্গ পণ্যাগার আইন, ১৯৬৩"-এর আওতায় ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত রাজ্যের বিভিন্ন এলাকায় অবস্থিত রাজ্য এবং কেন্দ্রীয় পণ্যাগার নিগমের অধীনে ৩২৩টি পণ্যাগারকে লাইসেন্স দেওয়া হয়েছে।

(গ) "পাট (লাইসেন্সিং এবং কন্ট্রোল) আদেশ, ১৯৬১"-এর অধীনে কৃষি বিপনন আধিকার শুরু থেকে পাট উৎপাদক জেলাগুলিতে মহকুমা শাসকের সাথে সাথে কলকাতা পৌরসভা এলাকাতেও "জুট লাইসেন্সিং অথরিটি" হিসাবে কাজ করে চলেছে। এ পর্যন্ত ১২০০টি লাইসেন্স এই আদেশের বলে মঞ্জুর করা হয়েছে।

**সেবা মাধ্যম** (Service Oriented Scheme) :

আমার মতে খরিদ্দারদের যতদূর সম্ভব সেবা করার ব্যাপারে বিপনন বিভাগের একটি ভূমিকা থাকা উচিত। এই কথা মনে রেখে আমার দপ্তর শহরের কিছু কিছু নির্দিষ্ট জায়গায় সব্জি, ভালো জাতের মশলা, খাদ্যদ্রব্য, ডাল ইত্যাদি সরবরাহের একটা প্রকল্প চালু করতে চলেছে।

**পশ্চিমবঙ্গ বিপনন পর্ষদ :**

নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির শীর্ষে থাকার দরুন এই পর্যদের একটি গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। বাজার সমিতিগুলির কার্যাবলি দেখাশোনা এবং ঐ সমিতিগুলির উন্নয়নের ক্ষেত্রে প্রয়োজনীয় অনুমোদন দেওয়াই এই পর্যদের প্রধান কাজ। এই পর্যদ বিপনন আধিকারিকদের এবং নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির কর্মিদের প্রশিক্ষণের কর্মশালার ব্যবস্থাও করে থাকে। ১৯৯২-৯৩ সালে এই পর্যদ একটি আদর্শ পাইকারি এবং খুচরা বাজার স্থাপন করবে যেখানে নিয়ন্ত্রিত বাজার সমিতিগুলির কর্মীদের প্রশিক্ষণ দেওয়া হবে।

**অগ্রাধিকার নির্ধারণ ঃ**

উত্তম বিপনন ব্যবস্থার উৎকর্ষ সাধন এবং তা পালন করার জন্য অনেক কিছু করণীয় আছে। সীমিত ক্ষমতার জন্য সারা রাজ্যে তা একসঙ্গে করা সম্ভব নয়। আমার দপ্তরের আগামি বছরগুলিতে কাজ হবে যত শীঘ্র অনুন্নত এলাকাগুলির দিকে যথাযথ নজর দেওয়া এবং সেসব এলাকায় বর্তমানে বিপনন নিয়ন্ত্রণ চালু নেই সেই এলাকাগুলিতে আওতাভুক্ত করা। এ ব্যাপারে আমাদের জোর দিতে হবে, হাবড়া, বাঁকুড়া, পুরুলিয়া, কাশিমবাজার, ধুলিয়ান, আলিপুরদুয়ার, বালুরঘাট এবং মেদিনীপুরের কিছু অংশ।

তিন বিঘা হস্তান্তরের ব্যাপারটি কুচলিবাড়ি এলাকার লোকেদের মধ্যে অসহায়তার মনোভাব সৃষ্টি করেছে। তাদের উজ্জীবিত করার জন্য অন্যান্য দপ্তরের সঙ্গে কৃষি বিপনন দপ্তরও ঐ এলাকাতে বেশ কিছু সংখ্যক প্রকল্প রূপায়িত করছে। ১৯৯২-৯৩ সালে ঐ এলাকাতে বিপনন ব্যবস্থার সার্বিক উন্নতির জন্য প্রয়োজনীয় আর্থিক সংস্থান করা হবে।

পরিশেষে আমি ১৯৯২-৯৩ সালের ব্যয়-বরাদ্দ বিবেচনা এবং অনুমোদনের জন্য সভার কাছে আবেদন রাখছি।

**দাবী নং ৫৯, ৬০ এবং ৬৩**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৫৯ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫০১—স্পেশ্যাল প্রোগ্রাম ফর রুর‍্যাল ডেভেলপমেন্ট" সম্পর্কে ব্যয়-নির্বাহের জন্য মোট ৩৯ কোটি ১৩ হাজার টাকা, ৬০ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫০৫—রুরাল এমপ্লয়মেন্ট" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য মোট ২৪১ কোটি ৫০ লক্ষ ৫৫ হাজার টাকা এবং ৬৩নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)", "৪৫১৫—ক্যাপিটাল আউটলে অন আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস (কমিউনিটি ডেভেলপমেন্ট)", ও "৬৫১৫—লোনস্ ফর আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (কমিউনিটি ডেভেলপমেন্ট)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য মোট ৩৯ কোটি ৯২ লক্ষ ২০ হাজার টাকা মঞ্জুর করার জন্য প্রস্তাব করছি।

২। প্রস্তাবিত ব্যয় বরাদ্দের দাবির মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ ইতিমধ্যে গৃহীত ৫৯ নং অভিযাচনের অধীনে ৯ কোটি ৭৫ লক্ষ ৫ হাজার টাকা ৬০নং অভিযাচনের অধীনে ৬০ কোটি ৩৭ লক্ষ ৬৫ হাজার টাকা এবং ৬৩ নং অভিযাচনের অধীন ৯ কোটি ৯৮ লক্ষ ৭৫ হাজার টাকা আছে।

৫৯ নং অভিযাচন

৩। ৫৯ নং অভিযাচনের অধীন প্রস্তাবিত মোট ৩৯ কোটি ১৩ হাজার টাকা বরাদ্দের মধ্যে ৩৪ কোটি ২৯ লক্ষ ১৩ হাজার টাকা সর্বক গ্রামোন্নয়ন কর্মসূচি (ট্রাইসেম) ও গ্রামীণ এলাকার মহিলা ও শিশুদের জন্য উন্নয়ন কর্মসূচ (ডি. ডব্লু. সি. আর. এ) রূপায়ণের জন্য

প্রস্তাব করা হয়েছে। বাকি অর্থ প্রস্তাবিত হয়েছে খরাপ্রবণ অঞ্চল উন্নয়নের কর্মসূচির (ডি. পি. এ. পি) জন্য।

৪। সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচি এ রাজ্যে ১৯৭৮-৭৯ অর্থ বর্ষে কয়েকটি বুকে প্রথম চালু করা হয় এবং ১৯৮০৮১ অর্থবর্ষ থেকে সারা রাজ্যের সমস্ত ব্লকেই এই কর্মসূচি নেওয়া হয়েছে। ষষ্ঠ যোজনাকালে এই কর্মসূচিতে কাজের মাত্রা যথেষ্ট বৃদ্ধি পায় এবং সপ্তম যোজনাকালেও এই উন্নতির ধারা অব্যাহত আছে। সার্বিক গ্রামোন্নয়ন কর্মসূচির রূপায়ণ এ রাজ্যে পঞ্চায়েতসমিতিগুলির মাধ্যমে এবং জেলা গ্রামোন্নয়ন সংস্থার (ডি. আর. ডি. এ) তত্ত্বাবধানে হয়। রাজ্য সরকার এই কর্মসূচি রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার প্রণীত নির্দেশাবলি মেনে নিয়েই কাজ করেন। এই কর্মসূচির আর্থিক দায়িত্ব কেন্দ্রীয় ও রাজ্য সরকার সমহারে বহন করেন। কর্মসূচিটির মূললক্ষ্য হল দারিদ্র্যসীমার নিচে পড়ে থাকা পরিবারগুলিকে সরকারি অনুদান ও ব্যাঙ্ক ঋণের সাহায্যে অর্থকরি প্রকল্প দিয়ে সহায়তা করা যাতে বর্ধিত আয়ের সাহায্যে পরিবারগুলি দারিদ্র্যসীমার উপরে উঠে আসতে পারেন। ক্ষুদ্র চাষি, প্রান্তিক চাষি, ভূমিহীন ক্ষেতমজুর, ভাগচাষি, পাট্টাদার ও গ্রামীণ কারিগর থেকে শুরু করে সমস্ত শ্রেণীর মানুষ (যাদের পারিবারিক বার্ষিক আয় ৬,৪০০ টাকার নিচে) এই কর্মসূচির সাহায্য পেতে পারেন। তবে দরিদ্রতম শ্রেণীর মানুষরা সহায়তার ক্ষেত্রে অগ্রাধিকার পাবেন এবং যে সব পরিবারের বার্ষিক আয় ৪,৮০০ টাকার বেশি তারা আপাতত কর্মসূচির সহায়তা পাবেন না। কেন্দ্রীয় সরকার ইতিমধ্যে অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে দারিদ্র্যসীমা পরিবর্তন করে ১১,০০০ টাকা ধার্য করার সিদ্ধান্ত নিয়েছেন। এই পরিবর্তিত দারিদ্র্য সীমা অনুযায়ী প্রকল্প রূপায়ণের বিস্তারিত নির্দেশ এখনও পাওয়া যায়নি।

৫। ষষ্ঠ যোজনাকালে (১৯৮০-৮৫) এ রাজ্যে আই. আর. ডি. পি'র সহায়তা পেয়েছিলেন ৬,০৯,৭৬৯টি পরিবার এবং এই সময়ে সহায়তার লক্ষ্যমাত্রা ছিল মোট ১০,০৫,০০০টি পরিবার এবং এ বাবদ মোট ব্যয় হয়েছিল ৫৩.৫৫ কোটি টাকা এবং পরিপূরক ব্যক্তি ঋণের পরিমাণ ছিল ৮৬.৪৩ কোটি টাকা।

৬। সপ্তম যোজনাকালে ১৯৮৫-৯০ সালের মধ্যে পশ্চিমবঙ্গে প্রকল্প রূপায়ণে অনেক উন্নতি পরিলক্ষিত্য হয়েছিল। এই পাঁচ বছরে এই রাজ্যে আই. আর. ডি. পি'র সহায়তা পেয়েছেন ১৩,৯৮,১২০টি পরিবার। এটি সপ্তম যোজনার লক্ষ্যমাত্রার শতকরা ১২৮ ভাগ। এর মধ্যে শতকরা ৩৭ ভাগ ছিলেন তপসিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত এবং মোট প্রাপকদের শতকরা ২৪ ভাগ ছিলেন মহিলা। সপ্তম যোজনাকালে এ বাবদ মোট খরচ হয়েছিল ২৫৯ কোটি ৮০ লক্ষ টাকা যা মোট আর্থিক বরাদ্দের শতকরা প্রায় ১১৬ ভাগ। প্রতি পরিবার গড়ে ৪৯৮৬ টাকা আর্থিক সহায়তা পেয়েছেন। প্রতি ক্ষেত্রেই সাফল্যের মাত্রা ষষ্ঠ যোজনাকালের থেকে ভাল ছিল।

৭। ১৯৯০-৯১ অর্থবর্ষে এ রাজ্যে আই. আর. ডি. পি'র লক্ষ্যমাত্রা ছিল ১,৯৫,৬৬৩ এবং এজন্য বরাদ্দ ছিল ৩৪ কোটি ৮৫ লক্ষ টাকা। এই অর্থবর্ষে মোট ২ লক্ষ ২৬ হাজার ৬ শত ৩টি পরিবার সহায়তা পেয়েছেন এবং এ বাবদ মোট খরচ হয়েছে ৬৫ কোটি ১৫

লক্ষ টাকা। সাহায্য প্রাপকদের মধ্যে তফসিলি জাতি, উপজাতি এবং মহিলাদের সংখ্যা ছিল সন্তোষজনক। এই সময়ে পরিবার পিছু গড় বিনিয়োগ ছিল ৭,০৭৯ টাকা।

৮। ১৯৯১-৯২ অর্থবর্ষের জন্য কেন্দ্রীয় সরকার ১,৮৫,৩৩২টি পরিবারকে সাহায্য করার প্রস্তাব রেখেছেন এবং এ বাবদ ব্যয়-বরাদ্দ প্রস্তাব করেছেন ৫৭ কোটি ৯১ লক্ষ ৮৪ হাজার টাকা। আশা করি যে আমরা বছরের শেষে এই দুই লক্ষ্যমাত্রা পূরণ করতে পারব।

৯। ট্রাইসেম কর্মসূচিকে আরও ব্যাপকভাবে প্রয়োগ করে উন্নত কারিগরি জ্ঞান গ্রামীণ যুবগোষ্ঠীকে দেওয়ার চেষ্টা চালানো হচ্ছে। আই. আর. ডি. পি'র সার্থক রূপায়ণে ট্রাইসেমের ভূমিকা উপলব্ধি করে এই দু'টি কর্মসূচির সমন্বয় সাধনের প্রতি জোর দেওয়া হচ্ছে। রাজ্য সরকার ১৯৯০-৯১ অর্থবর্ষে প্রশিক্ষণ কর্মসূচির জন্য মোট ১৯১.৭৫ লক্ষ টাকা এবং ট্রাইসেম প্রশিক্ষণের পরিকাঠামো গড়ে তোলার জন্য মোট ১০.৯৪ লক্ষ টাকা ব্যয় করেছেন। বর্তমান অর্থবর্ষে জানুয়ারি মাস পর্যন্ত এই দুই ক্ষেত্রে খরচের পরিমাণ যথাক্রমে ৫.০৯ লক্ষ টাকা ও ১২৮.৪০ লক্ষ টাকা।

১০। ১৯৮২-৮৩ অর্থবর্ষের শেষ দিকে কেন্দ্রীয় সরকার ডি. ডব্লু. সি. আর. এ প্রকল্প চালু করেন। এটি আই. আর. ডি. পি'র অন্তর্ভুক্ত এবং এর মূল্য উদ্দেশ্য অর্থকরি প্রকল্পের সাহায্যে গ্রামীণ মহিলাদের আর্থ সামাজিক অবস্থার উন্নতিসাধন। প্রথমে বাঁকুড়া ও পুরুলিয়া জেলাতে এই কর্মসূচির কাজ শুরু হয়। এ পর্যন্ত জলপাইগুড়ি, দক্ষিণ ২৪-পরগনা, উত্তর ২৪ -পরগনা, হুগলি, মেদিনীপুর এবং বর্ধমান জেলাও এই কর্মসূচির আওতায় এসেছে। এই প্রকল্পের ফলে মহিলা প্রাপকদের আই. আর. ডি. পি'র সহায়তা পেতে অনেক সুবিধা হচ্ছে।

১১। ৫৯ নং অভিযাচনের অধীন খরা প্রবণ অঞ্চলের উন্নয়নের জন্য মোট ৪ কোটি ৭১ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে। কর্মসূচিটি কৃষি বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন এবং বিভিন্ন বিভাগের মাধ্যমে রূপায়িত হয়। বর্তমান কর্মসূচিটি পুরুলিয়া, বাঁকুড়া ও মেদিনীপুর জেলায় ৩৪টি ব্লকে চালু আছে। এই কর্মসূচির অধীনে ক্ষুদ্রসেচ, বনসৃজন, পশুপালন, ভূমি-সংরক্ষণ, শুষ্ক জমি চাষ, লাক্ষা ও রেশম চাষ প্রভৃতি প্রকল্প নেওয়া হয়। ডি. পি. এ. পি'র মূল উদ্দেশ্য প্রাকৃতিক ভারসাম্য বজায় রেখে খরা এলাকায় কৃষির উৎপাদন বৃদ্ধি এবং পশ্চাৎপদ ক্ষুদ্র ও প্রান্তিক চাষি এবং তফসিলি জাতি উপজাতিভুক্ত মানুষের আয় ও কর্মসংস্থান বৃদ্ধিও কাম্য। এটি একটি কেন্দ্রীয় সরকার স্পনসর্ড কর্মসূচি এবং মোট ব্যয় রাজ্য ও কেন্দ্র সমহারে বহন করেন।

অভিযাচন নং ৬০ ঃ

১২। ৬০ নং অভিযাচনের অধীন মোট ২৪১ কোটি ৫০ লক্ষ ৫৫ হাজার টাকার মধ্যে রাজ্য পরিকল্পনা খাতে মোট ৫৬ কোটি ৮৩ লক্ষ ৪৫ হাজার টাকা ব্যয়-বরাদ্দ প্রস্তাবিত হয়েছে। উক্ত প্রস্তাবের মধ্যে মোট ৪৫ কোটি ৩৬ লক্ষ টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব করা হয়েছে জওহর রোজগার যোজনায় রাজ্যের দেয় অংশ মেটানোর জন্য। বাদবাকি অংশের মধ্যে মোট ১১ কোটি ৪৭ লক্ষ ৪৫ হাজার টাকা বরাদ্দ প্রস্তাবিত হয়েছে জেলা পরিকল্পনা খাতে।

১৩। জওহর রোজগার যোজনা প্রকল্পটি ১৯৮৯ সালের ১লা এপ্রিল থেকে পূর্বতন দুটি গ্রামীণ কর্মসংস্থান প্রকল্প এন. আর. ই. পি. ও আর. এল. ই. জি. পি. একত্রিভূত করে চালু হয়েছে। বর্তমানে প্রকল্পটি কেন্দ্রীয় স্পনসরড কর্মসূচি হিসাবে রূপায়িত হচ্ছে এবং এর মোট খরচের দায়িত্ব কেন্দ্রীয় ও রাজ্য সরকারের মধ্যে শতকরা ৮০ ভাগ ও ২০ ভাগ হারে বণ্টিত হচ্ছে।

১৪। ষষ্ঠ যোজনাকালে এন. আর. ই. পি. প্রকল্পে এ রাজ্যে ১১০ কোটি ৪০ লক্ষ টাকা খরচ করে মোট ১,১৮২ লক্ষ শ্রম দিবস সৃষ্টি হয়েছে। সপ্তম যোজনার প্রথম চার বছরের এন. আর. ই. পি-তে আরও খরচ হয়েছে ১৫৬ কোটি ২৪ লক্ষ টাকা এবং এই ব্যয়ে সৃষ্ট হয়েছে আরও ৬৬২.১৬ লক্ষ শ্রম দিবস। একইভাবে আর. এল. ই. জি. পি. প্রকল্পে ষষ্ঠ যোজনাকালে মোট খরচ ৯ কোটি ৪৫ লক্ষ টাকা এবং মোট কর্মসৃজন ৭৪.৮৪ লক্ষ শ্রম দিবস। সপ্তম যোজনায় প্রথম চার বছরে আর. এল. ই. জি. পি. তে মোট খরচ হয়েছে ১৩৬ কোটি ১৮ লক্ষ টাকা এবং এ বাবদ সৃষ্টি হয়েছে ৬০৪.৪১ লক্ষ শ্রম দিবস।

১৫। ১৯৮৯-৯০ অর্থবর্ষে জওহর রোজগার যোজনা প্রকল্পে মোট খরচ হয়েছিল ১৯৯ কোটি ৭৫ লক্ষ টাকা। এই অর্থ ব্যয়ে মোট সৃষ্ট হয়েছিল ৫৫৮.৮১ লক্ষ শ্রম দিবস। এটি ছিল ঐ বছরে কর্মসংস্থান সৃষ্টির লক্ষ্যমাত্রার প্রায় শতকরা ৯৮ ভাগ।

১৬। ১৯৯০-৯১ সালে জওহর রোজগার যোজনায় মোট ১৭০.১৯ কোটি টাকা খরচ হয়েছে। এর ফলে ৫১৬.৮৫ লক্ষ শ্রম দিবস সৃষ্টি করা সম্ভব হয়েছে।

১৭। বর্তমান অর্থ বছরের ফেব্রুয়ারি, ১৯৯২-এর শেষ পর্যায়ে মোট ১২১০৪,১৮ লক্ষ টাকা জওহর রোজগার যোজনায় খরচ হয়েছে। এর ফলে ৫৭১.৩৪ লক্ষ শ্রমদিবসের লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে ২৯৯.৯১ লক্ষ শ্রমদিবস সৃষ্টি করা সম্ভব হয়েছে।

১৮। ৬০ নং অভিযাচনের অধীন উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের নিয়ন্ত্রণে জেলা পরিকল্পনার বিভিন্ন প্রকল্প রূপায়ণের জন্য ১৯৯২-৯৩ সালে মোট ১৯ কোটি ৪৭ লক্ষ ৪৫ হাজার টাকার বরাদ্দের প্রস্তাব করা হচ্ছে।

১৯। সপ্তম যোজনায় প্রথম বছর থেকেই এ রাজ্যের জেলাস্তরে পরিকল্পনা তৈরির কাজ শুরু হয়েছে। এর মূল উদ্দেশ্য পরিকল্পনার অন্তর্গত বিভিন্ন প্রকল্প রচনা ও রূপায়নের কাজের বিকেন্দ্রীকরণ এবং এ কাজের ধারার সঙ্গে সরাসরি জনগণকে যুক্ত করা। জেলাস্তরে পরিকল্পনা রূপায়ণের জন্য বিভিন্ন ভাবে টাকা পাওয়া যায়—যথা বিভিন্ন সরকারি বিভাগের বাজেটে জেলাস্তরের পরিকল্পনা রূপায়ণের জন্য নির্দিষ্ট টাকা আই, আর, ডি, পি, জে, আর ওয়াই ইত্যাদি বিশেষ কর্মসূচির বরাদ্দ টাকা এবং বিভিন্ন আর্থিক সংস্থা থেকে প্রাপ্ত ঋণ। কিন্তু বিভিন্ন সূত্র থেকে প্রাপ্ত মোট অর্থ জেলা উন্নয়নের সামগ্রিক প্রয়োজনের জন্য যথেষ্ট না হতে পারে। জেলা পরিকল্পনা কমিটি জেলার প্রয়োজন অনুসারে অর্থের দাবি ও বিভিন্ন সূত্র থেকে প্রাপ্ত অর্থের মধ্যে যে ফাঁক থাকে সেটি নির্ধারণ করে। এই অভাব পূরণের জন্যই জেলাভিত্তিক পরিকল্পনা তহবিল বিশেষভাবে সৃষ্টি করা হয়েছে। বর্তমান বাজেট বরাদ্দের প্রস্তাবও এই ধরনের বিশেষ অভাব পূরণের জন্য।

অভিযাচন নং ৬৩ ঃ

২০। ৬৩ নং অভিযাচনের অধীনে ১৯৯২-৯৩ সালের জন্য মোট ৩৯ কোটি ৯২ লক্ষ ২০ হাজার টাকা রাখার ব্যয়-বরাদ্দের প্রস্তাব আনা হয়েছে। এর মধ্যে ৩৭ কোটি ৬০ লক্ষ ৯০ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব গ্রামীণ উন্নয়ন বিভাগের সমষ্ঠি উন্নয়ন এর কাজ সম্পর্কিত।

২১। সমষ্টি উন্নয়নের কাজে ১৯৯২-৯৩ অর্থবর্ষের বাজেট বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে মূলতঃ ৩৪১টি ব্লকের প্রশাসনিক ব্যয় ভার মেটানোর জন্য। এ ছাড়া পরিকল্পনা খাতে ব্লক সংগঠনকে শক্তিশালি করে তোলা ও প্রশিক্ষণের জন্যও মোট ১ কোটি ৬৫৬ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

২২। গ্রামীণ উন্নয়ন বিভাগের বিভিন্ন কর্মসূচি ছাড়াও ৬৩ নং অভিযাচনের অধীনে মৎস্য বিভাগ, কৃষি বিভাগ, প্রাণী সম্পদ বিকাশ বিভাগ এবং স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের কিছু ক্ষুদ্র প্রকল্পের জন্য অল্প কিছু ব্যয়-বরাদ্দের প্রস্তাব আছে।

২৩। এই কটি কথা বলে আমি বিধানসভাকে ৫৯, ৬০ ও ৩৬ নং অভিযাচনের অধীন সমস্ত ব্যয়-বরাদ্দের প্রস্তাবগুলি মঞ্জুর করার জন্য অনুরোধ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

### দাবী নং ৬২

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৬২ নং অভিযাচনের অধীন মুখ্যখাত নং "২৫১৫—আদার রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতিরাজ)", "৩৬০৪—কমপেনসেশন অ্যাণ্ড অ্যাসাইনমেন্ট টু লোকাল বডিজ অ্যাণ্ড পঞ্চায়েতিরাজ ইনস্টিটিউশন (পঞ্চায়েতিরাজ)" এবং "৬৫১৫—লোনস্ ফর আদার রুল ডেভেলপমেন্ট প্রোগ্রামস্ (পঞ্চায়েতিরাজ)" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য মোট ১০০ কোটি ৫৩ লক্ষ ৫৬ হাজার টাকা মঞ্জুর করা হোক। এই ব্যয় বরাদ্দের দাবির মধ্যে ভোট-অন-অ্যাকাউন্ট-এ ইতিমধ্যে গৃহীত ২৫ কোটি ১৩ লক্ষ ৩৯ হাজার টাকা অন্তর্ভুক্ত আছে।

২। এই সভার মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে এ রাজ্যে যে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা চালু আছে তার শুরু ১৯৭৮ সালে পঞ্চায়েত সাধারণ নির্বাচনের মাধ্যমে। এই নির্বাচনের প্রধান বৈশিষ্ট্য ছিল—

(১) ভারতবর্ষে সর্বপ্রথম দলীয় প্রতীকের ভিত্তিকে পঞ্চায়েত নির্বাচনে অংশগ্রহণ করার জন্য নির্বাচন কমিশন দ্বারা স্বীকৃত রাজনৈতিক দলগুলিকে সুযোগ দান এবং

(২) পঞ্চায়েতের তিন স্তরেই প্রত্যক্ষ নির্বাচনের মাধ্যমে প্রতিনিধি নির্বাচনের ব্যবস্থা।

এই বহু প্রতিক্ষিত পঞ্চায়েত নির্বাচন এ রাজ্যের গ্রামাঞ্চলে এক বিপুল উৎসাহ ও উদ্দীপনার সৃষ্টি করে এবং প্রায় আড়াই কোটি ভোটদাতা একই দিনে প্রত্যক্ষ নির্বাচনের

সুযোগ নিয়ে ৫৬ হাজার পঞ্চায়েত প্রতিনিধিকে নির্বাচিত করে তাদের গণতান্ত্রিক ও রাজনৈতিক সচেতনতার গৌরবময় দৃষ্টান্ত স্থাপন করেন। এরপর ১৯৮৩ ও ১৯৮৮ সালে যথাসময়ে যে পুনর্নির্বাচন হয়' তাতেও এ রাজ্যের জনগণ বিপুল সংখ্যায় অংশগ্রহণ করে চালু পঞ্চায়েত ব্যবস্থার প্রতি তাঁদের আস্থা ও সমর্থন জানিয়েছেন। বস্তুত এ রাজ্যে পঞ্চায়েতের ভূমিকা গ্রামের আর্থসামাজিক উন্নয়নের সাথে যেমনভাবে জড়িত যে গ্রামীণ বাংলার জনসাধারণ পঞ্চায়েতকে তাদের আশা আকাঙ্খা পুরণের মাধ্যম হিসেব মেনে নিয়েছেন।

বিগত ১৪ বছর ধরে এ রাজ্যে যে ত্রিস্তর পঞ্চায়েত ব্যবস্থা চালু আছে তার সাফল্য দেশের অন্যান্য রাজ্যকেও প্রভাবিত করেছে এবং সর্বত্র আদৃত হয়েছে।

(৩) ১৯৭৮ সালে ভয়াবহ বন্যার অব্যবহিত পরে সদ্যগঠিত পঞ্চায়েত সংস্থার উপর ত্রাণ ব্যবস্থার পরিচালন ও গ্রামীণ পুনর্গঠনের দায়িত্ব ন্যস্ত হয়। এই গুরুদায়িত্ব পঞ্চায়েত সংস্থাগুলির দলমত নির্বিশেষে নিষ্ঠা, সততা ও কুশলতার সাথে পালন করে জনসাধারণের ও সরকারের আস্থা অর্জন করে। তারপর ক্রমে ক্রমে গ্রামীণ উন্নয়ন, জনস্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, পানীয় জল সরবরাহ, আবাস গৃহনির্মাণ, ত্রাণ, সমাজকল্যাণ, ক্ষুদ্র সেচ, মৎস্য চাষ, বন সৃজন, কৃষি, স্কুলগৃহ নির্মাণ, জনশিক্ষা, সাক্ষরতা কর্মসূচি, ভূমি সংস্কার প্রভৃতি বিভিন্ন বিভাগের গণমুখি পরিকল্পনা ও কর্মসূচি রূপায়ণের দায়িত্ব পঞ্চায়েত সংস্থাগুলিতে ন্যস্ত হয়েছে এবং সেগুলি সার্থকভাবে রূপায়িত হচ্ছে। সপ্তম ও অষ্টম যোজনাকালে বিকেন্দ্রীভূত পরিকল্পনা রচনা ও রূপায়ণের ক্ষেত্রে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের জনসাধারণকে যুক্ত করা হয়েছে। এটাও এ দেশের ক্ষেত্রে একটি মৌলিক পদক্ষেপ।

৪। জনসাধারণের রাজনৈতিক চেতনা ও প্রয়োজনবোধ সময়ের সাথে সাথে পালটায়। এর সাথে সঙ্গতি রেখে বর্তমান পঞ্চায়েত আইনের কিছু কিছু পরিবর্তন করার প্রয়োজন হয়ে পড়েছে। উদ্দেশ্য (১) তফসিলি জাতি, উপজাতি ও মহিলাদের জন্য সদস্য পদ সংরক্ষিত করে প্রত্যক্ষ নির্বাচনের মাধ্যমে তাদের প্রতিনিধিত্ব নিশ্চিত করা এবং (২) পঞ্চায়েত সংস্থাগুলিকে যে ক্ষমতা দেওয়া আছে তার আরও বিকেন্দ্রীকরণ। আগামী ১৯৯২ সালে সাধারণ পঞ্চায়েত নির্বাচনের পুর্বেই এ সভায় একটি পঞ্চায়েত সংশোধনী বিল উত্থাপনের কথা ভাবা হচ্ছে।

৫। পঞ্চায়েতের উপর যে সব উন্নয়নমূলক কাজের দায়িত্ব দেওয়া হয়েছে তার রূপায়ণ বহুলাংশ পঞ্চায়েতের প্রশাসনিক কাঠামোর উপর নির্ভরশীল। পঞ্চায়েত বিভাগের বাজেট প্রস্তাব মূলত এই প্রশাসনিক কাঠামোর পোষণ ও তাকে মজবুত করার জন্যই। পঞ্চায়েত অধিকার, জেলা, মহকুমা ও ব্লক স্তরের পঞ্চায়েত বিভাগের অধীন কর্মচারী ও পঞ্চায়েত সংস্থাগুলির প্রশাসনিক ব্যয় নির্বাহের জন্য ১৯৯১-৯২ অর্থ বর্ষে সংশোধনী প্রস্তাব অনুসারে মোট ৬৬ কোটি ৬০ লক্ষ ৫৮ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৯২-৯৩ অর্থ বর্ষে এ বাবদ মোট ৯১ কোটি ২৩ লক্ষ ৬১ হাজার টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

পঞ্চায়েত সংস্থাগুলির প্রশাসনিক ক্ষমতা বাড়ানোর জন্য প্রশিক্ষণের জন্য, জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি ও গ্রাম পঞ্চায়েতগুলির নিজস্ব অফিসঘর তৈরি এবং প্রয়োজনবোধে সম্প্রসারণের জন্য ১৯৯২-৯৩ অর্থ বর্ষে পরিকল্পনা খাতে মোট ৩০৮.৯৫ লক্ষ টাকা বরাদ্দের

প্রস্তাব করা হয়েছে। এ টাকায় ৫০টি পঞ্চায়েত ঘর নির্মাণের, ১০০টি বর্তমান পঞ্চায়েত ঘর সম্প্রসারণের, ২৩টি জিলা পরিষদ/মহকুমা পরিষদ ও পঞ্চায়েত সমিতির অফিসঘর তৈরির অথবা সম্প্রসারণের ও ৪০৮টি পঞ্চায়েত সংস্থাকে উৎসাহব্যঞ্জক অনুদান দেওয়া ও পঞ্চায়েতের কর্মী ও সদস্যগণের প্রশিক্ষণের প্রস্তাব করা হয়েছে।

বিকেন্দ্রীকরণের দ্বারা প্রশাসনকে সফল করে তুলতে হলে প্রশিক্ষণের প্রয়োজন অনস্বীকার্য। এই উদ্দেশ্যে কল্যাণীতে একটি রাজ্য প্রশিক্ষণ কেন্দ্র গড়া হচ্ছে। এই প্রশিক্ষণ কেন্দ্রটির উপযোগিতা সম্বন্ধে নিশ্চিত হয়ে ন্যাশনাল ইনস্টিটিউট অব্ রুর‍্যাল ডেভেলপমেন্ট পঞ্চায়েত বিভাগের সহযোগিতায় পঞ্চায়েত ও গ্রামীণ উন্নয়ন বিষয়ে পঞ্চায়েত সমিতির সভাপতিদের প্রশিক্ষণের ব্যবস্থা করেছেন।

এ ছাড়া বর্তমানে চালু ২টি পঞ্চায়েতিরাজ প্রশিক্ষণ কেন্দ্র ও ৩টি রিজিওনাল ট্রেনিং সেন্টারকে একত্রিত করে দিঘা ও কুচবিহারে ২টি স্থায়ী প্রশিক্ষণ কেন্দ্র তৈরির প্রচেষ্টা চলছে।

৬। বর্তমানে এ রাজ্যে ১৬টি জিলা পরিষদ ও মহকুমা পরিষদ, ৩৩৯টি পঞ্চায়েত সমিতি এবং ৩৩০৪টি গ্রাম পঞ্চায়েত কাজ করছে এবং এই সংস্থাগুলির মাধ্যমে বিভিন্ন পরিকল্পনায় প্রচুর টাকা খরচ হচ্ছে। এই সভার মাননীয় সভ্যগণ অবশ্যই স্বীকার করবেন যে যথাসময়ে এই বিপুল সংখ্যক পঞ্চায়েত সংস্থার হিসাব পরীক্ষা করানো সহজসাধ্য কাজ নয়। তবু এ ব্যাপারে আমরা সচেতন এবং সচেষ্ট। জনসাধারণের কাছে পঞ্চায়েতের কিছু দায়বদ্ধতা আছে। পঞ্চায়েত আইনের ১৭ক ধারা অনুয়ায়ী প্রত্যেক গ্রাম পঞ্চায়েতকে প্রতি বছর একটি জনসভা ডেকে গ্রাম পঞ্চায়েতের বাজেট, আয় ব্যয়ের হিসাব সর্বশেষ অডিট রিপোর্ট ও গ্রাম পঞ্চায়েতের বিগত বছরের ও আগামী বছরের কর্মসূচি সম্বন্ধে আলোচনা করতে হচ্ছে।

৭। পশ্চিমবঙ্গ বিধানসভার পঞ্চায়েত বিষয়ক সমিতি (সাবজেক্ট কমিটি) ১৯৯১ সালের ২৬শে মার্চ বিধানসভায় উপস্থাপিত তৃতীয় প্রতিবেদনে পঞ্চায়েতের কাজকর্ম সম্পর্কে কিছু মন্তব্য ও সুপারিশ করেছেন। এই সুপারিশগুলির কিছু কিছু কার্যকর করা হয়েছে এবং কিছু সিদ্ধান্ত সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে। সাবজেক্ট কমিটির সকল সদস্য ও সভাপতিকে তাদের সক্রিয় ভূমিকার জন্য আমি ধন্যবাদ জানাই।

৮। এই কটি কথা বলে আমি ১৯৯২-৯৩ সালের জন্য ৬২নং অভিযাচনের অধীন ব্যয়বরাদ্দের সকল দাবি মঞ্জুর করার জন্য বিধানসভাবে অনুরোধ করছি।

**দাবী নং-৬৪**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

মাননীয় রাজ্যপাল মহাশয়ের সুপারশিক্রমে আমি "2551—Hill Areas" "4551—Capital Outlay on Hill Areas" এবং "6551—Loans for Hill Areas"-এর অধীনে ৫৫ কোটি ৩৭ লক্ষ ৬২ হাজার টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য এই সভায় দাবি নং ৬৪ পেশ করছি। এই দাবি সম্বলিত অর্থের মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টের মাধ্যমে অনুমোদিত ১৩ কোটি ৮৪ লক্ষ ৫০ হাজার টাকাও ধরা হয়েছে।

আমার দপ্তর সংক্রান্ত অনুদানের প্রস্তাব পেশ করার সময় আমি মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই যে ১৯৮৮ সালের ডিসেম্বর মাসে অনুষ্ঠিত প্রথম নির্বাচনের মাধ্যমে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ গঠিত হয়েছিল। পরিষদ রাজ্যের শাসন কাঠামোর মধ্যে দার্জিলিং পার্বত্য এলাকাকে স্বায়ত্তশাসনের অধিকার প্রদান করবে—এই প্রতিশ্রুতির সঙ্গে সামঞ্জস্য রেখেই দার্জিলিং পার্বত্য পরিষদ গঠন করা হয়েছিল।

দার্জিলিং পাবর্ত্য পরিষদ আইনের ২৪ নং ধারা অনুযায়ী কতগুলি বিশেষ দপ্তরের কাজকর্ম পরিচালনার দায়িত্ব পার্বত্য পরিষদের উপর ন্যস্ত করা হয়েছে। তাছাড়া আরও কিছু কার্যাবলিও যেমন, ক্রিড়া ও যুব সেবা, নেপালি মুদ্রণালয়, সঙ্গীত ও নৃত্য কেন্দ্র ইত্যাদিও পরিষদের আওতায় আনা হয়েছে।

দার্জিলিং পার্বত্য পরিষদ ১৯৮৮ আইন অনুযায়ী পরিষদের বার্ষিক পরিকল্পনা এবং বাজেট রাজ্য সরকারের কাছে অনুমোদনের জন্য পেশ করার কথা। দুর্ভাগ্যক্রমে নির্দ্দিষ্ট সময়ের মধ্যে এগুলো পরিষদ করে উঠতে পারেনি। ১৯৯১-৯২ এবং ১৯৯২-৯৩ সালের বার্ষিক পরিকল্পনার প্রস্তাব চলতি বছরের ফেব্রুয়ারি মাসের শেষভাবে পাওয়া গেছে। একদিকে যখন রাজ্য সরকার পার্বত্য পরিষদের কাছে পরিকল্পনার প্রস্তাব পাঠানোর জন্য তদ্বির করে চলেছে অপরদিকে এজন্য বসে না থেকে পরিষদকে রাজ্য পরিকল্পনার আওতাভুক্ত বিভিন্ন খাতের অর্থ এবং বিশেষ কেন্দ্রীয় সহায়তার অন্তর্ভুক্ত অর্থ বরাদ্দ করে চলেছে। ১৯৯০-৯১ সালে পরিকল্পনা ব্যয় বাবদ পরিষদকে ৩৯৮০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল এবং পরিকল্পনা-বহির্ভুত খাতে ৯২০ লক্ষ টাকা তাদের দেওয়া হয়েছিল। পরিষদকে প্রদত্ত অর্থের সদ্ব্যবহার সম্পর্কিত সব শংসাপত্র (Utilisation Certificate) এখনও পাওয়া যায়নি।

১৯৯১-৯২ সালে রাজ্য পরিকল্পনা খাতে পরিষদের জন্য (হস্তান্তরিত এবং হস্তান্তরিত হয়নি এমনসব দপ্তরগুলির জন্য) মোট প্রায় ৪৬৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। চলতি আর্থিক বছরে আনুমানিক ২৫৫০ লক্ষ টাকা বিশেষ কেন্দ্রীয় সহায়তা হিসাবে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে দেওয়া হবে বলে আশা করা হচ্ছে। এই বছরে আনুমানিক ৪৩০.৮৫ লক্ষ টাকা দার্জিলিং পার্বত্য পরিষদকে দেওয়া হয়েছে, সেই সমস্ত দপ্তরগুলির ব্যয় নির্বাহের জন্য যেগুলো পরিচালনার ভার ইতিমধ্যেই পরিষদের অধীনে ন্যস্ত হয়েছে। বিশেষ কেন্দ্রীয় সহায়তা হিসাবে প্রাপ্ত অর্থ ৪৬৮ লক্ষ টাকাও পরিষদকে দেওয়া হয়েছে। তাছাড়া যে সমস্ত দপ্তর এখনও পর্যন্ত পরিষদের অধীনে আনা হয়নি সে দপ্তরগুলি পার্বত্য পরিষদের এলাকায় ৩৯৭ লক্ষ টাকা এবছর খরচ অনুমোদন করেছে।

এ পর্যন্ত রাজ্য সরকার দার্জিলিং পার্বত্য পরিষদে ৭৮টি পদ সৃষ্টি করেছে। পরিষদ এবং পার্বত্য লোকা বিষয়ক (Hill Affairs) দপ্তরের আধিকারিক ও অন্যান্য কর্মচারিদের বেতন, ভাতা ও অন্যান্য আনুষঙ্গিক ব্যয় নির্বাহের জন্য চলতি বছরে ১,০০০ লক্ষ টাকা পরিকল্পনা-বহির্ভূত খাতে ব্যয় ধরা হয়েছে।

১৯৯২-৯৩ সালে বার্ষিক পরিকল্পনা চূড়ান্ত অনুমোদন সাপেক্ষে রাজ্য সরকার ভর্তুকি আর্থিক সাহায্য বাবদ ১৪১.৭৫ লক্ষ টাকা বরাদ্দ করবেন। আশাকরা হচ্ছে ভারত সরকারের

নিকট থেকে বিশেষ কেন্দ্রীয় সহায়তা বাবদ ২,৮০০ লক্ষ টাকা পাওয়া যাবে। তাছাড়া পার্বত্য পরিষদের অধীন দপ্তরগুলি এবং পার্বত্য এলাকা বিষয়ক দপ্তরের আধিকারিক ও অন্যান্য কর্মচারিদের মাহিনা, ভাতা ও আনুষঙ্গিক ব্যয় নির্বাহের জন্য পরিকল্পনা বহির্ভূত খাতে ১২৫৪.৮১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

শ্রী সুভাষ ঘিসিং পুনরায় দার্জিলিং-এর আইনগত অবস্থান (Status) সম্পর্কে প্রশ্ন তুলেছেন। তিনি নেপাল ও ভারতের প্রধানমন্ত্রীদের নিকট চূড়ান্ত সময়সীমা দিয়ে এ ব্যাপারে চিঠি লিখেছেন। যদিও দার্জিলিং নিঃসন্দেহে পশ্চিমবঙ্গের তথা ভারতের অংশ বিশেষ তবুও আমরা ভারত সরকারকে অনুরোধ করেছি সুভাষ ঘিসিং মহাশয়কে এ ব্যাপারটি পরিষ্কার করে বুঝিয়ে দিতে যাতে তিনি পুনরায় আন্দোলনের পথে অগ্রসর না হন। মাননীয় সদস্যরা স্মরণ করবেন যে ইতিমধ্যে আমরা কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর নিকট থেকে একটি চিঠি পেয়েছি যাতে বলা হয়েছে যে শ্রী ঘিসিংকে দার্জিলিং-এর সঠিক অবস্থা বিশদভাবে ব্যাখ্যা করে জানানো হয়েছে। রাজ্য সরকার এই আশা পোষণ করেন যে, পার্বত্য এলাকার সাধারণ অধিবাসিদের স্বার্থ যেন পুনরায় অর্থহীন দাবি আদায়ের আন্দোলনের মাধ্যমে বা তাদের মধ্যে ভ্রান্ত ধারণা সৃষ্টি করে ক্ষুন্ন না করা হয়।

পার্বত্য পরিষদের স্বাভাবিক গণতান্ত্রিক পরিচালন ব্যবস্থায় হস্তক্ষেপের ইচ্ছা রাজ্য সরকারের নেই। রাজ্য সরকার সংবিধান ও আইন মোতাবেক যাতে পরিষদ পরিচালিত হয় তা সুনিশ্চিত করার জন্য কিছু নির্দেশাবলি পাঠানোর মধ্যেই নিজের ক্ষমতা সীমাবদ্ধ রাখতে চায়।

দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ আইনে যে ক্ষমতা হস্তান্তর এবং বিকেন্দ্রীকরণের কথা বলা হয়েছে তা একটি নতুন চিন্তাধারার দিশারি এবং রাজ্য সরকার এই ধারণাকে বাস্তবরূপ দিতে বদ্ধপরিকর।

রাজ্য সরকার বিশ্বাস করে যে পুরাতন সমস্যাগুলি পারস্পরিক আলাপ-আলোচনার মাধ্যমে ধৈর্য এবং সহযোগিতার ভিতর দিয়ে মেটানো যেতে পারে। রাজ্য সরকার পার্বত্য এলাকার বিশেষ সমস্যগুলি সম্পর্কে সম্পূর্ণ অবহিত এবং পার্বত্য এলাকার মানুষদের আইনসঙ্গত আশা আকাঙ্খার বাস্তব রূপায়ণের জন্য সবরকম ব্যবস্থা নিতে কৃতসংকল্প।

এই কথা বলে আমি আমার প্রস্তাবিত অভিযাচন নম্বর ৬৪-র অধীন ব্যয়বরাদ্দ অনুমোদনের জন্য এই সভাকে অনুরোধ করছি।

## দাবী নং ৬৫

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

অভিযাচন ৬৫-এর অধীনে ১৯৯২-৯৩ আর্থিক বছরে ঝাড়গ্রাম এলাকার উন্নয়নের জন্য ১ কোটি ৪৫ লক্ষ ৫৫ হাজার টাকা ব্যয়-বরাদ্দ অনুমোদনের যে প্রস্তাব রাখা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি।

ঝাড়গ্রাম মহকুমা পশ্চিমবঙ্গে অনুন্নত অঞ্চলগুলির অন্যতম। এই মহকুমার জনসংখ্যা ৭,৪৫,১১৮ লক্ষ্য। তার মধ্যে ২৯.৪ শতাংশ আদিবাসি এবং ১৪.১ শতাংশ তফসিলি

জাতিভুক্ত যান বিশেষভাবে পশ্চাৎপদ ও অনগ্রসর। যদিও মূল জনসংখ্যার প্রায় ৩০ শতাংশ আদিবাসী এবং প্রায় ১৪ শতাংশ তফসিলি জাতি তবুও একর বিশেষ উন্নতির কথা চিন্তা করেই পর্ষৎ মোট বরাদ্দের ৫০ শতাংশ আদিবাসী ও ২৫ শতাংশ তফসিলি জাতির উন্নয়নমূলক প্রকল্পে খরচ করে। এটি মুখ্যত কৃষিপ্রধান অঞ্চল হলেও এই অঞ্চলে যেমন কৃষি ক্ষেত্রে পিছিয়ে তেমনই এখানকার শিল্প বিকাশ, বিদ্যুৎ, যোগাযোগ ব্যবস্থা বিশেষ গুরুত্ব প্রদানের দাবি রাখে। শিক্ষার প্রসারেও এই মহকুমা পিছিয়ে আছে।

এই সব কথা মনে রেখে বামফ্রন্ট সরকার শুরু থেকেই যত্ন ও আন্তরিকতার সঙ্গে তার স্বাভাবিক উন্নয়নমূলক কর্মকাণ্ডের পাশাপাশি সীমিত ক্ষমতার মধ্যে পশ্চাদপদ এলাকার সর্বাঙ্গীন আর্থসামাজিক উন্নতি ত্বরান্বিত করতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদের মাধ্যমে বিশেষ কর্মসূচি তৈরি করে কাজ করে চলেছে।

এই কর্মসূচির প্রধান লক্ষ্য সেচ ব্যবস্থা প্রসারের মাধ্যমে কৃষির উন্নতিসাধন, রাস্তা, সেতু ও কালভার্ট নির্মাণের মাধ্যমে যোগাযোগ ব্যবস্থার উন্নতিসাধন, শিক্ষায় সাধারণ যান উন্নয়নের জন্য বিদ্যায়তনগুলির ভবন গঠন ও পুনর্গঠন, পানীয় জল সরবরাহ, পৌর এলাকায় জল-নিকাশি ব্যবস্থার উন্নতিসাধন, বনসৃজন, ক্ষুদ্রশিল্প বিকাশের জন্য পরিকাঠামো সৃষ্টি এবং আদিবাসী সংস্কৃতিকে উৎসাহ দানের জন্য মেলা ও উৎসবের আয়োজন ইত্যাদি।

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ এ যাবৎ যে সমস্ত খাতে কর্মসূচি রূপায়ণ করেছে তার একটি সংক্ষিপ্ত বিবরণ নিচে দেওয়া হল ঃ

**১। ক্ষুদ্র সেচ**

ক্ষুদ্র সেচ ব্যবস্থার প্রসারের জন্য ৩২টি নদী জলোত্তলন প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে তার মধ্যে ২৮টি প্রকল্পের কাজ সম্পূর্ণ হয়েছে এবং বাকি ৪টি প্রকল্পের কাজ চলছে। এই প্রকল্পগুলির মাধ্যমে এযাবৎ প্রত্যাশিত ১২৮০ হেক্টর লক্ষ্যমাত্রার মধ্যে প্রায় ১২০০ হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা সম্ভব হয়েছে। এছাড়া অন্যান্য ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে (যেমন খাল, জাড় বাঁধ, কূপ ও অগভীর নলকূপ প্রভৃতি) আরও ৬০৫৯ হেক্টর জমিতে সেচের জল সরবরাহ করা হচ্ছে।

এই সব সেচ প্রকল্পগুলির মধ্যে নিম্নলিখিতগুলি উল্লেখযোগ্য ঃ

(১) কদমদিহা খাল, (২) মুরুলি খাল, (৩) বাঁশির খাল, (৪) লালগেড়িয়া বাঁধ, (৫) আমজুরি বাঁধ, (৬) তালড্যাংরা বাঁধ, (৭) কুকুড়দা বাঁধ, (৮) আউসা খাল।

বর্তমান বছরে (১৯৯১-৯২) সেচ ব্যবস্থার উন্নতির জন্য যেসব প্রকল্প স্থির আছে তার মধ্যে উল্লেখযোগ্য হল ঃ

(১) কাথুয়া খাল, (২) দেবনদী সেচ প্রকল্পের পরিমাপ (সার্ভে), (৩) সারিয়া খাল সেচ প্রকল্পের জরিপ (সার্ভে), (৪) খুনিয়া খালের সেচ প্রকল্প।

**(৫) নদী জলোত্তলন প্রকল্প**

(ক) মুরগিডিহি (ঝাড়গ্রাম) (খ) অষ্ঠি (জাম্বনী), (গ) বেলবেড়িয়া (জাম্বনী), (ঙ) পাপাতপুর (বিনপুর-১), (চ) বাঁশজুড়ি (বিনপুর-২), (জ) দহমাণ্ডা (গোপীবল্লভপুর-১), (ঝ)

বালিপাল (গোপীবল্লভপুর-২), (ঞ) চাইনিসোল (গোপীবল্লভপুর-২), (ট) গুয়ালুরা-২ (গোপীবল্লভপুর-২), (ঠ) মানিঝাটিয়া (সাঁকরাইল)।

আগামী আর্থিক বছরেও এই প্রকল্পগুলিতে কাজ চলবে এবং এছাড়া অন্যান্য ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমেও সেচ ব্যবস্থার উন্নতির পরিকল্পনা আছে। এই সেচ প্রকল্পের জন্য আগামী ১৯৯২-৯৩ সালে আনুমানিক ৬০.০০ লক্ষ টাকা ব্যয় হবে।

২। **পথঘাট ঃ**

এই খাতে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ বেশ কয়েকটি পাকা রাস্তা। সেতু নির্মাণ ও সংস্কারের কাজ করেছে যার মধ্যে নিম্নলিখিতগুলি উল্লেখযোগ্য ঃ—

(১) দহিজুড়ি—বস্তনপুর, (২) বিনপুর—সরপুরা, (৩) সরপুরা—বেলাটিকরি, (৪) বিনপুর—হাড়দা, (৫) রঘুনানথপুর—রাজকলেজ, (৬) ঝাড়গ্রম—বামদা, (৭) বামদা—ভরতপুর, (৮) মানিকপাড়া—খালসিউলি, (৯) ছাতিনাসোলে—কাঁকড়াডিহি, (১০) ছোটমুরগি—ঢোলডাঙ্গা এবং (১১) ডুলং নদীর উপর বরামালা ঘাটে অর্ধনিমজ্জিত (সাবমার্জিবল) সেতু নির্মাণ।

এছাড়া নিম্নলিখিত রাস্তাগুলিতে বর্তমান বছরে কাজ চলছে ঃ—

(১) গোয়ালমারা—তপসিয়া, (২) খালসিউলি—মালঞ্চ, (৩) জাম্বনি—বালিডিহা, (৪) আশুই—পন্ডাছেঁচা, (৫) শুক্লাখাড়ি—ভেন্টেড কজওয়ে নির্মাণ।

উপরিলিখিত প্রকল্পগুলি ছাড়া এযাবৎ ৩০০ কিমি. সংযোগকারি গ্রামীণ সড়ক, ৩টি কজওয়ে, ৯টি কালভার্ট নির্মাণ করা হয়েছে যার মধ্যে ঝাড়গ্রাম ব্লকে বিরভানপুর ক্ষুদ্র সেতু ও বিনপুর-২ ব্লকে বাঁশির খাল সেতু উল্লেখযোগ্য।

আগামী আর্থিক বছরে (১৯৯২-৯৩) নিম্নলিখিত পাকা সড়ক প্রকল্পগুলির রূপায়ণের কাজ পর্ষদের বিবেচনায় আছে ঃ—

(১) চিলকিগড় হেলথ সেন্টার—বালিডিহা ভাঙ্গা খোন্ডার (২) কেসিয়াপাতা—গজাশিমূল-চুনপাড়া, (৩) ঝাড়গ্রাম—বাঁধনগোড়া বক্স কার্লভাট, (৪) পাপাতপুর সেতু, (৫) বেলপাহাড়ি—ওদলচুয়া।

এই সকল সড়ক প্রকল্প এবং অন্যান্য সংযোগকারি গ্রামীণ সড়ক প্রকল্প রূপায়ণ খাতে আগামী আর্থিক বছরে আনুমানিক ৫০.০০ লক্ষ টাকা ব্যয় হবে।

৩। **শিক্ষা ঃ**

ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ আদিবাসী অধ্যুষিত এই অঞ্চলে শিক্ষা বিস্তারে একটি বিশেষ ভূমিকা গ্রহণ করেছে। এযাবৎ ৪৫৭টি প্রাথমিক বিদ্যালয়, ১০৫টি হাই। জুনিয়ার হাই বিদ্যালয়, ৫টি মহাবিদ্যালয়ের নির্মাণ ও সংস্কারের কাজ করা হয়েছে। তার মধ্যে মানিকপাড়া কলেজের ল্যাবোরেটারি স্থাপনের কাজ ও শিলদা চন্দ্রশেখর কলেজের ভবনে বিদ্যুৎ সংযোগ ও সম্প্রসারণের কাজ ও গোপীবল্লভপুরে সুবর্ণরেখা কলেজের ভবন নির্মাণের কাজ উল্লেখযোগ্য।

আগামী আর্থিক বছরে এই খাতে আনুমানিক ব্যয় হবে ৮.০০ লক্ষ টাকা।

৪। **শিল্প ঃ**

ঝাড়গ্রাম মহকুমার ক্ষুদ্র শিল্প স্থাপনে উৎসাহ দানের জন্য ঝাড়গ্রাম শহরের সন্নিকটে একটি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মিত হয়েছে। এছাড়া ঝাড়গ্রামের শিলদাতে শিল্প শ্রমিকদের জন্য একটি ট্রেড সেড গঠন করা হয়েছে। শিলদা অঞ্চলে পাথরের বিভিন্ন তৈজসপত্র তৈরিতে রত আদিবাসী শিল্পিদের ব্যবহার্য যন্ত্রপাতি কেনার জন্য অর্থ সাহায্য করা হয়েছে এবং নয়াগ্রামে বাবুই ঘাস থেকে দড়ি তৈরি করার জন্য শ্রমিকদের অর্থ সাহায্য করা হয়েছে। শিল্প স্থাপনে উৎসাহ বাড়াবার জন্য ২৫ জন পুরুষ ও ৫ জন মহিলা ক্ষুদ্র শিল্পোদ্যোগীকে ওয়েস্টবেঙ্গল কনসাল্টেন্সি অরগানাইজেশনের মাধ্যমে শিক্ষাদান কল্পে এই সংস্থাকে অর্থ সাহায্য করা হয়েছে। জাম্বনী পঞ্চায়েত সমিতি এলাকায় গ্রামীণ শিল্প বিকাশের জন্য একটি ট্রেড শেড নির্মাণের কাজ চলছে যার জন্য আনুমানিক ব্যয় হবে ৩.৫২ লক্ষ টাকা।

অষ্টম যোজনা কালেও এই ক্ষেত্রে গুরুত্ব দেওয়া হবে এবং আগামী আর্থিক বছরে এই খাতে ব্যয়ের পরিমাণ হবে প্রায় ৪.০০ টাকা।

৫। **বনসৃজন ঃ**

ঝাড়গ্রাম মহকুমায় অরণ্য একটি বিশেষ সম্পদ। এই অরণ্য সম্পদের গুরুত্ব উপলব্ধি করে এবং ভূমিক্ষয় রোধ ও প্রাকৃতিক ভারসাম্য রক্ষায় বন সৃজনের বিশেষ ভূমিকা থাকায় বামফ্রন্ট সরকারের কর্মসূচি অনুসারে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ ঝাড়গ্রামে বনসৃজনের বিশেষ করে সমাজভিত্তিক বনসৃজনের উপর গুরুত্ব আরোপ করেছে। এই প্রকল্পের মাধ্যমে ঝাড়গ্রাম অঞ্চলে মোট ৮২৬ হেক্টর বনসৃজন ও ১২৮ কি.মি. রাস্তার পার্শ্বস্থ বনসৃজন করা হয়েছে। অষ্টম যোজনা কালেও এই ক্ষেত্রে বিশেষ গুরুত্ব দেওয়া হবে।

আগামী আর্থিক বছরে এই খাতে ৬.০০ লক্ষ টাকা আনুমানিক ব্যয় ধরা হয়েছে।

৬। **বিবিধ ঃ**

উপরিলিখিত বিশেষ বিশেষ প্রকল্পগুলি ছাড়াও ঝাড়গ্রাম উন্নয়ন পর্যদের মঞ্জুরীকৃত অর্থের দ্বারা ৩৪৫টি পানীয় জলের সরবরাহের জন্য কূপ খনন, ১৮টি প্যাসেঞ্জার শেড, ১টি স্টেডিয়াম, ২টি পার্ক, ৭টি গবাদি পশুদের কৃত্রিম প্রজনন কেন্দ্র এবং একটি ল্যাবোরেটারি, তৈরি করা হয়েছে এবং ভেড়া চাষ প্রকল্পে মোট ১৮৮টি ভেড়া দান করা হয়েছে। জাম্বনি পঞ্চায়েত সমিতি এলাকায় একটি আদিবাসী গ্রামকে বৈদ্যুতিকরণ করা হয়েছে। এছাড়াও মেধাবি ছাত্র-ছাত্রিদের পুস্তক প্রদান, বিভিন্ন পরিবেশ উন্নয়নমূলক কাজ, ঝাড়গ্রাম মেলা ও যুব উৎসব পরিচালনা ইত্যাদি কাজ করা হয়েছে।

আগামী আর্থিক বছরে এই বিবিধ প্রকল্প খাতে আনুমানিক ব্যয় ৪.২৩ লক্ষ টাকা ধরা আছে।

**আগামী বছরের কর্মসূচি**

| | | |
|---|---|---|
| সেচ প্রকল্প | — — — | ৬০ হেক্টর |
| সড়ক | — — — | ২৫ কি.মি. |
| শিক্ষা | — — — | ২৪টি বিদ্যালয় ভবন গঠন। পুনর্গঠন |
| শিল্প | — — — | ২টি প্রকল্প |
| সমাজভিত্তিক বনসৃজন | — — — | ১০০ হেক্টর |
| বিবিধ | — — — | ৫টি প্রকল্প |

এই কর্মসূচির সঙ্গে যুক্ত সরকারি অফিসের ব্যয় বাবদ আগামী বছরে পরিকল্পনা বহির্ভূত খাতে ১৩.৩৫ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

আশা করি, মাননীয় সদস্যগণ অনগ্রসর ঝাড়গ্রাম এলাকার দ্রুত সার্বিক উন্নয়ন সাধনে সর্বতোভাবে সাহায্য করবেন এবং ১৯৯২-৯৩ সালে ঝাড়গ্রাম উন্নয়ন খাতে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব রাখা হয়েছে তা সমর্থন করবেন।

**দাবী ৬৬ নং ৬৮**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে এই সুযোগ আমি প্রস্তাব করতে চাই যে, ৬৬ নং ও ৬৮ নং দাবির অন্তর্গত নিম্নবর্ণিত মুখ্য খাতসমূহে ১৯৯২-৯৩ সালের ব্যয়নির্বাহের জন্য মোট ৩৩২,০৩,০৪,০০০ টাকা (তিনশো বত্রিশ কোটি তিন লক্ষ চার হাজার টাকা) মঞ্জুর করা হোক ঃ

৬৬ নং দাবি ঃ ২৭০১—বড় ও মাঝারি সেচ।
৪৭০১—বড় ও মাঝারি সেচে মূলধন বিনিয়োগ।
৬৮ নং দাবি ঃ ২৭১১—বন্যা নিয়ন্ত্রণ।
৪৭১১—বন্যা নিয়ন্ত্রণ প্রকল্পসমূহে মূলধন বিনিয়োগ।

এই দাবিগুলির মধ্যে রয়েছে ১.০০ লক্ষ টাকার (এক লক্ষ টাকা) "প্রভাবিত ব্যয়" ব্যতিরেকে রাজ্য যোজনায় বিনিয়োগ কর ৯৯.০০ কোটি টাকা (নিরানব্বই কোটি টাকা), কেন্দ্রীয় সরকারের পোষকতাপ্রাপ্ত কর্মপ্রকল্প বাবদ ৪.০০ লক্ষ (চার লক্ষ টাকা), যোজনা বহির্ভূত ব্যয়বাবদ ২২৮,১৯,০৪,০০০ (দুশো আটাশ কোটি উনিশ লক্ষ চার হাজার টাকা) এবং রাজ্য যোজনা (সপ্তম যোজনা ও প্রতিশ্রুত). ব্যয়বাবদ ৪,৮০,০০,০০০ (চার কোটি আশি লক্ষ টাকা)।

উক্ত দাবিগুলো 'ভোট অন অ্যাকাউন্ট' বাজেটে উল্লিখিত ৮৩,০০,৮০,০০০ (তিরাশি কোটি আশি হাজার টাকা) ব্যয়বরাদ্দকে অন্তর্ভুক্ত করে।

যোজনা বহির্ভূত ব্যয়ের জন্য ধার্য ২২৮,১৯,০৪,০০০ (দুশো আটাশ কোটি উনিশ লক্ষ চার হাজার টাকা) বরাদ্দ থেকে ডি. ভি. সি.-র বিদ্যুৎ ও সুদ প্রভার ইত্যাদি বাবদ অতিরিক্ত ব্যয়ের জন্য ১৬৮,২০,৭১,০০০ (একশো আটষট্টি কোটি কুড়ি লক্ষ একাত্তর হাজার টাকা) সংস্থান রাখা হয়েছে। এর ফলে রক্ষণাবেক্ষণমূলক পূর্তকর্ম এবং নিয়মিত সংস্থাগত ব্যয়নির্বাহের জন্য ৫৯,৯৮,৩৩,০০০ (উনষাট কোটি আটানব্বই লক্ষ তেত্রিশ হাজার টাকা) থাকবে।

## ২। ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনা

২.১। ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনা অষ্টম পঞ্চবার্ষিক যোজনার প্রথম বছর হিসেবে চিহ্নিত, আর আগের দুটি বছর অষ্টম যোজনার আওতার বাইরে পৃথক বার্ষিক যোজনাকাল বলে ধরা হয়েছে। এ রাজ্য এখন প্রচণ্ড আর্থিক সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে। তবুও, রাজ্যের সীমিত আর্থিক সামর্থ্যের গণ্ডির মধ্যে থেকেই কংসাবতী জলাধার প্রকল্পের মতো বড় সেচপ্রকল্প সম্পূর্ণ করা এবং তিস্তা ব্যারেজ প্রকল্পের পূর্তকর্মসমূহের অগ্রগমন ত্বরান্বিত করার জন্য অর্থসংস্থানকল্পে বিশেষ প্রয়াস নেওয়া হয়েছে। এছাড়া, মাঝারি সেচপ্রকল্পগুলির কাজ শেষ করার জন্য বিশেষ জোর দেওয়া হয়েছে। আর সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্পের প্রারম্ভিক কাজ শুরু করার জন্য প্রচেষ্টা চালানো হয়েছে। নতুন কর্মপ্রকল্পগুলির জন্য সম্ভাব্য ন্যূনতম পর্যায় ধার্য করা হয়েছে। গঙ্গার ভাঙন ও সমুদ্রতটে ভাঙন রোধমূলক পূর্তকর্মসমূহের ক্ষেত্র ছাড়াও জলনিকাশি ব্যবস্থার রুদ্ধমুখিতা ও জোয়ার-জলের অনুপ্রবেশকে কার্যকররূপে যাতে নিয়ন্ত্রিত করা যায় তা সুনিশ্চিত করার জন্য বিশেষ প্রযত্ন নেওয়া হয়েছে।

২.২। সৃষ্ট সেচ সম্ভাব্যতা ও তার সদ্ব্যবহারের মধ্যে যে ব্যবধান রয়েছে তা দূর করার উদ্দেশ্যে এবং বিভিন্ন রকম শস্যের সর্বাধিক কাম্য উৎপাদন বৃদ্ধির লক্ষ্যে ভোক্তাদের মধ্যে জলসম্পদের পরিচালন-ব্যবস্থা সম্পর্কে সম্যক এক ধারণা বিস্তার করার জন্য প্রয়াস নেওয়া হচ্ছে।

২.৩। ১৯৯১-৯২ সালে যোজনা বাজেটে বরাদ্দের নির্ধারিত পরিমাণ ছিল ৯৮.৫৬ কোটি টাকা, এর মধ্যে সেচক্ষেত্রের জন্য ৫৯০০ কোটি টাকা এবং বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্রের জন্য ৩৯.৫৬ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল।

২.৪। ১৯৯২-৯৩ সালে প্রস্তাবিত যোজনা বাজেটের পরিমাণ ৯৯ কোটি টাকা। তার থেকে সেচ ক্ষেত্রের জন্য ৫৮.৫০ কোটি টাকা এবং বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্রের জন্য ৪০.৫০ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে।

২.৫। ভূমিকা হিসেবে এই কথা বলে নিয়ে আমার বিভাগের কাজকর্মের একটি বিশদ বিবরণ আমি সভায় পেশ করছি।

## ৩। সেচক্ষেত্র

৩.১। ভারতের জনসংখ্যার নিরিখে পশ্চিমবঙ্গ হল সর্বাপেক্ষা ঘনবসতিপূর্ণ, সেজন্যই এ রাজ্যে জমির উপর প্রচণ্ড চাপ পড়েছে। এই চাপের দরুন ২৮ বছরের অধিক কাল ধরে নীট চাষযোগ্য জমি আর বাড়ে নি, এবং আরও জমিকে চাষের আওতায় নিয়ে আসার সুযোগ প্রায় নিঃশেষিত।

৩.২। ১৯৯০-৯১ সাল শেষ হওয়া পর্যন্ত ১২.৬০ লক্ষ হেক্টর জমিতে সেচসামর্থ্য সৃষ্টি করা হয়েছে। আর ১৯৯১-৯২ সালের শেযাশেষি আনুমানিক ১২.৮৫ লক্ষ হেক্টর জমিকে সেচসামর্থের আওতায় আনা সম্ভব হবে।

৩.৩। ১৯৯০-৯১ সাল শেষ হওয়া পর্যন্ত ১২.৬০ লক্ষ হেক্টর জমিতে সেচসামর্থ সৃষ্টি করা হয়েছে। আর ১৯৯১-৯২ সালের শেষাশেষি আনুমানিক ১২.৮৫ লক্ষ হেক্টর জমিকে সেচসামর্থের আওতায় আনা সম্ভব হবে।

৩.৩। প্রস্তাবিত বার্ষিক যোজনার (১৯৯২-৯৩) কালপর্বে অতিরিক্ত সেচসামর্থ সৃষ্টির লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৩৫,০০০ হেক্টর।

৩.৪। **কংসাবতী জলাধার প্রকল্প**

৩.৪.১। কংসাবতী জলাধার প্রকল্পের মতো বড় এক প্রকল্পের কাজ যাতে ১৯৯২-৯৭ সালের অষ্টম যোজনার মধ্যেই শেয করা যায় সেজন্য অর্থবরাদ্দ করার ক্ষেত্রে এটিকে সর্বোচ্চ অগ্রাধিকার দেওয়া হয়েছে। ১৯৯১-৯২ সালের খরিফ মরশুমে প্রায় ২.৭০ লক্ষ হেক্টর জমিকে সেচসেবিত করা হয়েছে। ১৯৯১ সালের অক্টোবর মাসে বৃষ্টিপাতের স্বল্পতার দরুন এ বছর খরিফ মরশুমের শেযে জলাধারে সঞ্চিত জলের পরিমাণ সন্তোষজনক হয়নি। এতদ সত্ত্বেও ১৯৯১-৯২ সালের জন্য রবি সেচের ক্ষেত্রে ৪৭,৬৭২ হেক্টর জমিকে সেচসেবিত করার এক কর্মসূচি নেওয়া হয়েছে।

৩.৪.২। ১৯৯২-৯৩ সালে এই প্রকল্পের জন্য ৯ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৩.৫। **কংসাবতী জলাধার প্রকল্পের আধুনিকীকরণ**

৩.৫.১। লভ্য জলসম্পদ বৃদ্ধি ও খালপথে জলের অপচয় রোধ করা সংক্রান্ত যে-সব সুবিধা বর্তমান কংসাবতী প্রকল্প থেকে পাওয়া যাচ্ছে সেগুলি যাতে সর্বাধিক হয় সেই লক্ষ্য নিয়ে কংসাবতী প্রকল্পের আধুনিকীকরণের কর্মসূচিতে ১৯৯১-র অক্টোবর মাসের মূল্যস্তরের হিসেবে প্রায় ৪৩০ কোটি টাকা খরচ হবে বলে আনুমানিক হিসাব করা হয়েছে। প্রকল্পটি বিশ্বব্যাঙ্কের অর্থসহায়তার জন্য রাখা হয়েছে। বিশ্বব্যাঙ্কের সঙ্গে মত বিনিময় এক আগামী পর্যায়ে পৌঁছেছে। আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যে এই মত বিনিময়ের ফল পাওয়া যেতে পারে।

৩.৫.২। ১৯৯২-৯৩ সালে এই প্রকল্পের জন্য ২ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৩.৬। **ময়ুরাক্ষী জলাধার প্রকল্প**

৩.৬.১। মূল প্রকল্পে স্থিরীকৃত পরিকল্পনা অনুসারে এই প্রকল্পের ক্ষেত্রে বার্ষিক সেচের লক্ষ্যমাত্রার প্রায় কাছাকাছি পৌঁছানো গিয়েছে। প্রকল্পে বার্ষিক সেচসেবিত জমির লক্ষ্যমাত্রা যেখানে ছিল ২.২৬ লক্ষ হেক্টর, সেখানে ইতিমধ্যে ২,৪৪১ লক্ষ হেক্টর পরিমাণ জমি সেচসেবিত হয়েছে।

৩.৬.২। প্রকল্পটি যে তিনটি জেলার প্রকল্পাধীন অঞ্চলকে সেচের আওতাভুক্ত করেছে সেগুলি হল বীরভূমের ৭২ শতাংশ, মুর্শিদাবাদের ২০ শতাংশ ও বর্ধমানের ৮ শতাংশ। বর্তমান বছরে রবি ও বোরো সেচের জন্য যে পরিমাণ অঞ্চলকে কর্মসূচিভুক্ত করা হয়েছে তা যথাক্রমে ১৬,২৬০ হেক্টর ও ৬,০৭০ হেক্টর। কেন্দ্রীয় জল আয়োগের তত্ত্বাবধানে প্রকল্পাধীন অঞ্চলে পদ্ধতি পর্যবেক্ষণের কার্যক্রম গ্রহণ করার উদ্যোগ নেওয়া হচ্ছে। দীর্ঘকাল ধরে ব্যবহার করার দরুন প্রকল্পের সেচবন্টন ব্যবস্থার কিছু কিছু যন্ত্রপাতির বিশেষ মেরামতির প্রয়োজন হয়ে পড়েছিল। এই প্রয়োজন পূরণের জন্য ১৯৯২-৯৩ সালে ১ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখা হয়েছে।

৩.৭। **দামোদর উপত্যকা প্রকল্পের ব্যারেজ ও সেচ ব্যবস্থা**

৩.৭.১। ১৯৯১ সালের খরিফ মরশুমে ৩,২২,৩৬৮ হেক্টর পরিমাণ মোট জমিতে সেচের জল সরবরাহ করা হয়েছিল। যদিও খরিফ সেচের পর সঞ্চিত পরিমাণ সন্তোষজনক ছিল না, তবুও ১৯৯১-৯২ সালে রবি সেচের জন্য ১৮,৬২০ হেক্টর বোরো সেচের ৩২,৩৯০ হেক্টর জমিকে সেচসেবিত করার কর্মসূচি নেওয়া হয়েছে।

৩.৭.২। এই প্রকল্পটির প্রয়োজন মেটাবার জন্য ১৯৯২-৯৩ সালে ২.৩১ কোটি টাকা বরাদ্দ করার প্রস্তাব করা হয়েছে।

৩.৮। **তিস্তা ব্যারেজ প্রকল্প**

৩.৮.১। বর্তমানে যে-সব প্রধান প্রকল্পের কাজ চালু রয়েছে সেগুলির মধ্যে তিস্তা ব্যারেজ প্রকল্পটি এই উপমহাদেশের অন্যতম বৃহত্তম সেচপ্রকল্প এবং ভারতে অনুরূপ প্রকল্পগুলির মধ্যে দ্বিতীয়। এই সম্ভাবনাময় প্রকল্পটি থেকে সড়ক পরিবহনের উন্নয়ন, পর্যটন, মৎস্যচাষ ও বনসৃজনের মতো কিছু সহায়ক সুযোগ-সুবিধাও পাওয়া যাবে। আর, এর ফলে পরিবেশ ও পরিপার্শ্বের বিপুল উন্নতি ঘটবে এবং সেই সঙ্গে সমগ্র উত্তরবঙ্গ অঞ্চলে আর্থ-সামাজিক উন্নয়ন সাধিত হবে। এই প্রকল্পটির সম্ভাব্য সেচসামর্থ ৯.২২ লক্ষ হেক্টর এবং জলবিদ্যুৎ উৎপাদন-ক্ষমতার নিরিখে ১,৩০০ মেগাওয়াটের সমান। তাছাড়া, এই প্রকল্পের মাধ্যমে বন্যার প্রকোপ হ্রাস ও জলযান চালনার ক্ষেত্রে কিছু সুযোগ-সুবিধা পাওয়ার প্রভূত সংস্থান রয়েছে। প্রকল্পটির প্রথম পর্বের পর্যায় এক-এর প্রথম উপপর্যায়টি এখন রূপায়িত হচ্ছে এবং এটির সেচসামর্থ ৫.২৭ লক্ষ হেক্টর। সমগ্র প্রকল্পটির সংশোধিত আনুমানিক ব্যয় ৬৯৫ কোটি টাকা। ১৯৯০-৯১ সালের শেষাবধি যে অর্থ ব্যয়িত হয়েছে তার পরিমাণ ৩৪৭ কোটি টাকার বেশি। ১৯৯১-৯২ সালের বাজেটে ২৪.০০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছিল। এ পর্যন্ত কেন্দ্রীয় সহায়তা হিসাবে ১৯৮৩-৮৪ সালে মাত্র ৫.০০ কোটি টাকা পাওয়া গেছে। এযাবৎ ২৫,০০০ হেক্টরে সেচসামর্থ সৃষ্টি করা সম্ভব হয়েছে।

৩.৮.২। এখন পর্যন্ত যে সব পূর্তকর্ম সমাধা হয়েছে তার মধ্যে রয়েছে তিনটি ব্যারেজ, তিস্তা-মহানন্দা সংযোগ খাল, তিনটি প্রপাত-তথা-নিয়ন্ত্রক, মহানন্দা জলবাহিকা ও আরও ছয়টি প্রধান জলবাহিকা, মহানন্দা মূল খাল ও তার নির্মিত ইত্যাদির ৮০ শতাংশ কাজ। তিস্তা-মহানন্দা সংযোগ খালের অবশিষ্ট ১৩টি শাখা খাল, মহানন্দা মূল খাল ও ডাউকনগর মূল খাল ইত্যাদির পূর্তকর্ম এগিয়ে চলেছে।

৩.৮.৩। তিস্তা-জলঢাকা মূল খাল এবং তিস্তা-মহানন্দা খালের অন্তর্গত ১ নং শাখা-খালটির রূপায়ণের সঙ্গে ৬০ হেক্টর বনভূমির প্রশ্নটি জড়িত। ঐ বনভূমির জন্য অনুমতি যাতে মেলে সেজন্য ভারত সরকারের কাছে তদ্বির চালানো হচ্ছে।

৩.৮.৪। পর্যাপ্ত অর্থসংস্থানের অভাবে প্রকল্পটি বহুলাংশে ক্ষতিগ্রস্ত হচ্ছে। ফলে প্রকল্পটি শেষ করতে অস্বাভাবিক বিলম্ব ঘটেছে এবং এরই পরিণামস্বরূপ মূল্যসূচকের উর্ধ্বগতির সঙ্গে পাল্লা দিয়ে প্রকল্পের ব্যয়ও লাফিয়ে লাফিয়ে বেড়ে যাচ্ছে। অর্থসম্পদের সুতীব্র অনটন ও রাজ্য সরকারের সীমিত সামর্থ্যের দরুন, ভারত সরকার যাতে তাৎক্ষণিক অনুদান হিসাবে পর্যাপ্ত আর্থিক সহায়তা দান করতে এগিয়ে আসেন সেজন্য বিভিন্ন সময়ে তাদের কাছে অনুরোধ করা হচ্ছে। রাজ্য সরকার এ প্রস্তাবও দিয়েছেন যে, প্রকল্পটি জাতীয় প্রকল্পের গুরুত্ব লাভ করুক আর প্রকল্পটির ব্যয়ভার কেন্দ্র ও রাজ্য ৫০ঃ৫০ আনুপাতিকভাবে বহন করতে রাজি হোক। তাতে প্রকল্পটি তৎপরতার সাথে সম্পূর্ণ করা যাবে এবং প্রকল্পের সঙ্গে জড়িত জাতীয় স্বার্থও রক্ষিত হবে।

৩.৮.৫। ১৯৯২-৯৩ সালের জন্য এই বাজেটে ২৪.০০ কোটি টাকার সংস্থান রাখা হয়েছে। এছাড়াও এই প্রকল্পটির জন্য ভারত সরকারের কাছ থেকে তাৎক্ষণিক অনুদান হিসাবে যাতে ১৮.০০ কোটি টাকা পাওয়া যায় সে প্রস্তাব করা হয়েছে।

৩.৯ **সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প**

৩.৯.১। অষ্টম পঞ্চবার্ষিক যোজনায় অন্তর্ভুক্ত সুবর্ণরেখা ব্যারেজ প্রকল্প হল একটি নতুন বড় সেচপ্রকল্প যেটি রূপায়িত করতে আনুমানিক ২২৭.০০ কোটি টাকা খরচ হবে। মেদিনীপুর জেলায় মোট ১,৩০,০০০ হেক্টর জমিতে সেচসামর্থ গড়ে তোলাই প্রকল্পটির লক্ষ্য। এই প্রকল্পের সঙ্গে কোনও বনভূমি জড়িত নয়। এটি ভারত সরকারের বন ও পরিবেশ দপ্তরের অনুমোদনের অপেক্ষায় আছে। নিয়মমাফিক পরিবেশ দপ্তরের অনুমোদন না পাওয়া সাপেক্ষে এখন প্রকল্পের প্রাথমিক পূর্তকর্ম শুরু করার প্রয়াস নেওয়া হচ্ছে।

৩.৯.২। ১৯৯২-৯৩ সালের বাজেটে প্রকল্পটির জন্য ৮.৫০ কোটি টাকা বরাদ্দ রাখার প্রস্তাব করা হয়েছে।

৩.১০। **মাঝারি সেচ কর্মপ্রকল্প**

৩.১০.১। পুরুলিয়া, বাঁকুড়া ও বীরভূম জেলার খরাপ্রবণ অঞ্চলে ১৮টি মাঝারি সেচ কর্মপ্রকল্পের কাজ অগ্রগতির পথে।

৩.১০.২। ১৯৯০-৯১ সালের মধ্যে এইসব কর্মপ্রকল্প থেকে ৩২,৩৯৭ হেক্টর জমিতে সেচসামর্থ সৃষ্টি করা সম্ভব হয়েছিল। ১৯৯১-৯২ সালে ১,৭২১ হেক্টর জমিতে অতিরিক্ত সেচসামর্থ গড়ে উঠতে পারে। লক্ষ্য হল, ১৯৯২-৯৩ সালে ১,০৭০ হেক্টর জমিতে অতিরিক্ত সেচসামর্থ গড়ে তোলা।

৪। **বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্র**

৪.১। উত্তরে হিমালয়ের পাদদেশবর্তী পাহাড়ি অঞ্চল আর পশ্চিমপ্রান্তে ছোটনাগপুর মালভূমির কথা বাদ দিলে এই পশ্চিমবঙ্গ রাজ্যটি নিখাদ এক সমতলভূমি যার উপর দিয়ে

এঁকেবেঁকে গেছে বহু নদী আর গতিরোধকারি অনেক বাটির আকারের নিচু অঞ্চল বা অববাহিকা। বর্ষার সময়ে বন্যার জল ঢুকে এগুলি জলবন্দি হয়ে পড়ে। ফলে, প্রায় প্রতি বছরই রাজ্যের উত্তর ও পূর্ব অংশগুলি বিধ্বংসী বন্যার কবলে পড়ে। বিগত ১৯৯১ সালের বন্যার সময়ে পশ্চিমবঙ্গে যে তিনটি বিপুল বন্যা দেখা দিয়েছিল তাতে রাজ্যের বহু অংশে বিস্তীর্ণ জনাকীর্ণ অঞ্চল জলমগ্ন হয়েছিল। এর ফলে প্রাণহানি ঘটে এবং বন্যারোধী বাঁধ, পথ-ঘাট, গবাদি পসু সমতে শস্য ও সাধারণ প্রয়োজনীয় দ্রব্যাদির ক্ষয়ক্ষতি হয়। সীমিত আর্থিক সামর্থের প্রেক্ষিতে দুর্দশা লাঘবের জন্য যত রকম ব্যবস্থা নেওয়া যায় সে সবই রাজ্য সরকার পরিস্থিতির মোকাবিলা করতে নিয়েছেন। এ বিষয়ে কেন্দ্রীয় সহায়তার অনুমোদন যাতে মেলে সেজন্য ভারত সরকারের কাছে নিরন্তর যোগাযোগ করা হচ্ছে।

৪.২। বন্যা ও ঘূর্ণিঝড়ের ক্ষয়ক্ষতির প্রতিরোধ সুনিশ্চিত করা ছাড়াও এই রাজ্যকে নদী ও সমুদ্রের ভাঙন প্রবণতার দরুন ভূমিক্ষয় হেতু ক্ষয়ক্ষতির সম্মুখিন হতে হয়। এ প্রসঙ্গে বিশেষভাবে উলেখ করা যেতে পারে যে, মুর্শিদাবাদ জেলায় ফরাক্কা বাঁধের নিম্নবাহিকায় গঙ্গার দক্ষিণ পার্শ্বে প্রায় ১০০ কি.মি. পরিমিত তীরভূমি জুড়ে ভাঙনের তীব্র প্রকোপ সম্পর্কে এই রাজ্য চিন্তিত। মুর্শিদাবাদ জেলায় ভারতীয় এলাকার মধ্যে ভূমিক্ষয় ঘটছে এবং এর ফলে বাম তীরে বাংলাদেশে নতুন ডাঙা গড়ে উঠেছে। এ যাবৎ গৃহীত প্রশমনধর্মী ব্যবস্থাগুলি থেকে প্রত্যাশিত সুফল পাওয়া যায় নি। বর্তমানে প্রীতম সিং কমিশনের সুপারিশ অনুযায়ী একটি সার্বিক কর্মপ্রকল্প হাতে নেওয়ার আশু প্রয়োজনিয়তা দেখা দিয়েছে। এতে বিপুল অর্থব্যয়ের প্রশ্নটি জড়িয়ে রয়েছে। তাই এটির কেন্দ্রীয় আর্থিক সহায়তা লাভ করার উপযুক্ততা রয়েছে বলেই মনে হয়।

৪.৩। এই রাজ্যের সুন্দরবন নামে পরিচিত ব-দ্বীপ অঞ্চলটির কিছু বিশেষ ধরনের সমস্যা রয়েছে। এটির অবস্থান রাজ্যের দক্ষিণতম প্রান্তে এবং বহু জোয়ারের জলপুষ্ট শাখানদী, জলধারা ও খাঁড়ি বরাবর নির্মিত বিস্তীর্ণ জালের মতো বহু প্রান্তিক বাঁধের সাহায্যে সুরক্ষিত। বাঁধগুলোর কমজোরি অংশ এবং জলনিকাশি স্লুইসগুলো প্রতি বছর পুনর্নির্মাণ ও মজবুত করা প্রয়োজন। এর জন্য বিপুল অর্থব্যয়ের প্রশ্নটি জড়িয়ে থাকায় ও এই সমস্যাটির সমাধান ত্বরান্বিত করার স্বার্থে কেন্দ্রীয় সরকারের বিশেষ সহায়তা মঞ্জুর করতে ভারত সরকারের সম্মতির জন্য প্রয়াস চালানো হচ্ছে।

৪.৪। বার্ষিক যোজনা প্রস্তাবে বন্যানিয়ন্ত্রণ ক্ষেত্রে অন্তর্ভুক্ত চালু কিছু গুরুত্বপূর্ণ কর্মপ্রকল্প হল ঃ

(ক) দার্জিলিং, জলপাইগুড়ি ও কুচবিহার এই জেলাগুলিতে উত্তরবঙ্গ বন্যানিয়ন্ত্রণ কমিশনের আওতাভুক্ত বন্যানিয়ন্ত্রণ কর্মপ্রকল্পসমূহের রূপায়ণ।

(খ) হুগলি ও হাওড়া জেলায় নিম্ন-দামোদর জলনিকাশি কর্মপ্রকল্প

(গ) হুগলি জেলায় ঘিয়া-কুন্তি জলনিকাশি কর্মপ্রকল্প।

(ঘ) মেদিনীপুর জেলায় তমলুক মাস্টার প্ল্যান।

(ঙ) মেদিনীপুর জেলায় ভগবানপুর ও নন্দীগ্রাম বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প।

(চ) উত্তর ২৪-পরগনা ও দক্ষিণ ২৪-পরগনার সুন্দরবনে উন্নয়নমূলক জরুরি কাজকর্ম।

(ছ) দক্ষিণ ২৪-পরগনা জেলায় যমুনা বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প।

(ঝ) উত্তর ২৪-পরগনা জেলায় হারোয়াগাঙ-কুলটিগাঙ বেসিন জলনিকাশি কর্মপ্রকল্প।

(ঞ) মুর্শিদাবাদ জেলায় ফরাক্কা বাঁধের উর্ধ্ববাহিকা ও নিম্নবাহিকায় গঙ্গার ভাঙনরোধী কর্মপ্রকল্প।

৪.৫। ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনায় এই সেক্টরে বিভিন্ন কর্মপ্রকল্পের জন্য মোট ৪০.৫০ কোটি টাকা রাখা হয়েছে। বর্তমান বার্ষিক যোজনায় ১১ কোটি টাকার কেন্দ্রীয় সাহায্য চাওয়া হয়েছে।

**৫। জল উন্নয়ন কৃত্যক**

৫.১। জরিপ ও অনুসন্ধান, গবেষণা, প্রশিক্ষণ, পরিবেশগত অভিঘাতের সমীক্ষা, জাতীয় জলবিজ্ঞান, যোগ্যতার মূল্যায়ন, সংগঠনগত বিষয়ের মতো নানা বিষয়ক বিভাগ এই প্রস্তাবের আওতাভুক্ত।

৫.২। আমাদের প্রায়োগিক আধিকারিকগণকে জলসম্পদ উন্নয়নের সঙ্গে সম্পর্কযুক্ত বিভিন্ন যোজনা, নকশা, নির্মিতি এবং গবেষণার ক্ষেত্রে বিজ্ঞান ও প্রযুক্তির আধুনিকতম ধ্যানধারণায় শিক্ষিত করে তোলা এবং ঐ প্রশিক্ষণকে আবশ্যকীয় অবকাঠামোগত সহায়তা দান করাই হল এই কৃত্যকের প্রধান উদ্দেশ্য।

৫.৩। এই রাজ্যে কেন্দ্রীয় সরকার পোষি মৌল গবেষণা কর্মসূচির আওতাধীনে জলসম্পদ কারিগরির সঙ্গে সংযুক্ত বিভিন্ন প্রাথমিক ও মৌলিক গবেষণাকার্য চালানোর জন্য রিভার রিসার্চ ইনস্টিটিউটকে দায়িত্ব দেওয়া হয়েছে।

**৬। সেচের জলকর বাবদ রাজস্ব**

৬.১। কৃষকদের সেচের জল সরবরাহ করার ক্ষেত্রে ১৯৭৭ সালের ১লা জুলাই থেকে যে হারে জলকর চালু রয়েছে তা হল ঃ

| মরশুম | জলকরের হার |
|---|---|
| (ক) খারিফ | একর প্রতি ১৫.০০/হেক্টর প্রতি ৩৭.০৬ টাকা |
| (খ) রবি | একর প্রতি ২০.০০/হেক্টর প্রতি ৪৯.৪০ টাকা |
| (গ) গ্রীষ্মকালীন বোরো | একর প্রতি ৫০.০০/হেক্টর প্রতি ১২৩.৫৫ টাকা |

৬.২। জলকর আদায়ের পরিমাণ আশানুরূপ না হওয়ায় পঞ্চায়েত সংস্থাগুলির সাহায্যে জলকর আদায়ের উন্নতি ঘটানোর চেষ্টা চালানো হচ্ছে।

**৭। উপসংহার**

বর্তমানে এ রাজ্যে রয়েছে বিপুল জনসংখ্যা, অপ্রতুল ভূসম্পদ ও নিদারুণ আর্থিক সীমাবদ্ধতা। রাজ্যের এই অবস্থার মধ্যে থেকে এই দপ্তরকে নিবিড়ভাবে শস্য উৎপাদন, সেচব্যবস্থায় সুনিশ্চিতকরণ, কার্যকরভাবে বন্যানিয়ন্ত্রণ এবং তীরভূমির ক্ষয়রোধের মতো বিভিন্ন পদক্ষেপ নেবার সুকঠিন দায়িত্ব পালন করতে হচ্ছে। সপ্তম পঞ্চবর্ষিকী যোজনা শুরু হবার সময়ে থেকে এ রাজ্যে বর্তমানে যে যোজনা পদ্ধতি অনুসৃত হচ্ছে তদুনযায়ী কাজের ক্ষেত্রে বিভিন্ন কর্মসূচি রচনা করার সময় জেলা যোজনা সেলগুলিকে কাজে লাগানো হয়। বর্তমান যোজনা পদ্ধতির উদ্দেশ্যই হল, কার্যনির্বাহের বিভিন্ন পর্যায়ে ও স্তরে জনসাধারণের অংশগ্রহণ এবং সক্রিয় সহযোগিতা নিয়ে কাজের সফল রূপায়ণ সুনিশ্চিত করা। জমি অধিগ্রহণজনিত সমস্যা সমাধানে, সেচের জলবন্টন ও পরিচালনে, সরকারি জমি ও সম্পত্তি জবরদখল করা হয়েছে কিনা তা খতিয়ে দেখতে এবং জলকর আদায়ে ঘাটতির ক্ষেত্রে জনপ্রতিনিধিদের সক্রিয় সহযোগিতা একান্ত আবশ্যক।

শেষ করার আগে এই সভার মাননীয় সদস্যবৃন্দের কাছে আমার সনিবর্ন্ধ অনুরোধ, যে সমস্ত কর্মসূচির কথা এই সভায় প্রস্তাবাকারে রাখা হল সেগুলি যাতে সফলভাবে রূপায়িত হয় তা সুনিশ্চিত করতে উপরোক্ত সমস্যাগুলির সমাধানে তারা তাদের সহযোগিতার হাত বাড়িয়ে দিন এবং এই কাজে সাধারণ মানুষ যাতে অংশ নেন সে ব্যাপারে প্রয়াসী হন।

মহাশয়, এই বলে আমি আমার বিভাগের জন্য ১৯৯২-৯৩ সালের বাজেট সভার কাছে পেশ করছি।

**দাবী নং-৬৭**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই দাবি পেশ করতে চাই যে ৬৭নং অভিযাচনের অন্তর্ভুক্ত মূলখাত ঃ "২৭০২ ক্ষুদ্রসেচ", "২৭০৫ সেচ সেবিত এলাকা উন্নয়ন", "৪৭০২ ক্ষুদ্রসেচের জন্য মূলধনী ব্যয়" এবং "৪৭০৫ সেচ সেবিত এলাকা উন্নয়নের জন্য মূলধনী ব্যয়" এবং "৪৭০৫ সেচ সেবিত এলাকা উন্নয়নের মূলধনী ব্যয়" বাবদ ১,২০,২৫,০১,০০০ (এক শত কুড়ি কোটি পঁচিশ লক্ষ এক হাজার) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টের মাধ্যমে প্রার্থিত ৩০,০৬,৩০,০০০ (তিরিশ কোটি ছয় লক্ষ তিরিশ হাজার) টাকা অন্তর্ভূক্ত আছে।

২.১। ১৯৯২-৯৩ সাল অষ্টম পাঁচসালা পরিকল্পনার প্রথম বছর। আর এই কারণেই সপ্তম পাঁচসালা পরিকল্পনার সাফল্য ও ব্যর্থতার অভিজ্ঞতার আলোকে ১৯৯২-৯৭ সালের জন্য অষ্টম পাঁচসালা পরিকল্পনা এবং ১৯৯২-৯৩ সালের জন্য বাৎসরিক পরিকল্পনা রচনা করার এই সুযোগ দেখা দিয়েছে।

২.২। অষ্টম যোজনার এই শুরুর বৎসরটি খুবই তাৎপর্যপূর্ণ কারণ পশ্চিমবঙ্গের জনগণ গত বছর সাধারণ নির্বাচনে উপর্যুপরি চতুর্থবার তাদের পরিষ্কার রায় দানের মাধ্যমে বামফ্রন্ট সরকারকে অধিষ্ঠিত করেছেন। বামফ্রন্ট সরকারের এই অভূতপূর্ব সাফল্য মেহনতি মানুষের

উন্নয়নের জন্য এই সরকারের দ্বারা অনুসৃত প্রগতিশীল নীতিসমূহের প্রতি জনগণের অপরিসীম সমর্থন প্রকাশ করছে এবং সেই সঙ্গে এই রাজ্যের জনগণের উন্নতি ও সাফল্যের জন্য এই সরকার নিজেই যে লক্ষ্যসমূহ স্থির করেছেন তা অর্জনের জন্য বর্তমান সরকারের উপর আরও দায়িত্ব বর্তাচ্ছে।

২.৩। এই পটভূমিকায় আমি ক্ষুদ্র সেচ দপ্তরের পক্ষে বিনীতভাবে এই রাজ্যের কৃষি সমাজ, যাদের অধিকাংশই ক্ষুদ্র ও প্রান্তিক চাষী ও খেত-মজুর এবং যারা সময়োপযোগী সেচের জন্য সরবরাহের উপর উৎপাদনের উচ্চতর হার অর্জনের জন্য নির্ভরশীল, তাদের আকাঙ্খাকে পূরণ করার চ্যালেঞ্জ গ্রহণ করছি।

৩.১। অষ্টম যোজনার উদ্দেশ্য ঃ

১৯৯২-৯৭ সালের জন্য প্রস্তাবিত অষ্টম যোজনায় ক্ষুদ্রসেচ খাতে ৪২৫ কোটি টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে। এই অষ্টম যোজনাকালে ক্ষুদ্র সেচের মাধ্যমে অতিরিক্ত ৪.৫০ লক্ষ হেক্টর জমি সেচের আওতায় আনার লক্ষ্য ধার্য করা হয়েছে যার মধ্যে ৩.২০ লক্ষ হেক্টর জমি ভূগর্ভস্থ জল থেকে এবং ১.৩০ লক্ষ হেক্টর জমি ভূ-পৃষ্ঠের জল থেকে সেচ সেবিত হবে।

৩.২। ১৯৯২-৯৩ সালের বাৎসরিক যোজনা ঃ

১৯৯২-৯৩ সালের জন্য ক্ষুদ্রসেচ খাতে প্রস্তাবিত যোজনা ব্যয় ধরা হয়েছে ৬৫ কোটি টাকা। ১৯৯২-৯৩ সালের জন্য বাৎসরিক যোজনায় প্রস্তাবিত বাস্তব লক্ষ্য হল অতিরিক্ত ১ লক্ষ জমি হেক্টর জমি সেচের আওতায় আনা, যার মধ্যে ৭৫,০০০ হেক্টর জমি ভূ-গর্ভস্থ জল থেকে এবং ২৫,০০০ হেক্টর জমি ভূ-পৃষ্ঠের জল থেকে সেচ সেবিত হবে।

৪.১। পশ্চিমবঙ্গে ক্ষুদ্র সেচের মোট সেচ সম্ভাব্য এলাকার পরিমাণ হল ৩৮ লক্ষ হেক্টর এবং এর মধ্যে ২৫ লক্ষ হেক্টর ভূ-গর্ভস্থ জল থেকে এবং ১৩ লক্ষ হেক্টর ভূ-পৃষ্ঠের জল থেকে। ১৯৯০-৯১ সালের শেষ পর্যন্ত, মোট সেচ সেবিত এলাকার পরিমাণ দাঁড়িয়েছে ২৫.৬৫ লক্ষ হেক্টর যার মধ্যে ১৪.০২ লক্ষ হেক্টর হয়েছে ভূ-গর্ভস্থ জল থেকে এবং ভূ-পৃষ্ঠের জল থেকে হয়েছে ১১.৬৩ লক্ষ হেক্টর। ভূ-গর্ভস্থ জলের ক্ষেত্রে সর্বোচ্চ লক্ষ্যের ৫৬ শতাংশ সেচ সম্ভাবনা সৃষ্টি করা গেছে। এবং ভূ-পৃষ্ঠের জলের ক্ষেত্রে সর্বশেষ লক্ষ্যের ৮৯ শতাংশ সেচ সম্ভাবনা সৃষ্টি করা হয়েছে।

৪.২। তিনটি প্রধান বিভাগে ক্ষুদ্র সেচ কর্মসূচি কার্যকর করা হচ্ছে যথা, (১) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের আর্থিক সহায়তার জন্য গঠিত ক্ষুদ্র সেচ প্রকল্প (ক্রপ হাসব্যান্ড্রি) (২) ক্ষুদ্র সেচ প্রকল্প (৩) সেচ সেবিত এলাকা উন্নয়ন।

৫.১.১। ফসল উন্নয়ন কর্মসূচি (ক্রপ হাসব্যান্ড্রি) ঃ কৃষি উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের সহায়তার জন্য কেন্দ্রীয় উদ্যোগে গঠিত প্রকল্পের অধীনে ৮ম যোজনাকালে ২৯৩০ লক্ষ টাকা এবং ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনাকালে ৫৮৬ লক্ষ টাকা ব্যয়ের প্রস্তাব করা হয়েছে।

৫.১.২। সপ্তম যোজনাকালে ভারত সরকার এই রাজ্যে ৩৩৫টি ব্লকের জন্য ব্লক প্রতি ৩.৫০ লক্ষ টাকা হিসেবে অর্থ বরাদ্দ করেছিলেন। ১৯৮৮-৮৯ থেকে বিশেষ খাদ্য উৎপাদন কর্মসূচি গ্রহণ করা হয়েছে এবং প্রথমে ৭টি জেলার জন্য (১৮৮টি) অর্থ বরাদ্দ করা হয়েছিল এবং পরে ১২টি জেলার ২২০টি ব্লকে তা প্রসারিত করা হয়। ১৯৯২-৯৩ সালে ১০ কোটি টাকা ব্যয়ে ২০,০০০টি অগভীর নলকূপ এবং সেচ কূপ (ডাগ ওয়েল) বসাবার প্রস্তাব করা হয়েছে। এই কর্মসূচি জিলা গ্রামোন্নয়ন সংস্থার (ডি. আর. ডি. এ.) মাধ্যমে কার্যকর করা হবে।

৬.১। ক্ষুদ্র সেচ বিভাগ ঃ

৬.১.১। বিশ্বব্যাঙ্ক প্রকল্পনাধীন ক্ষুদ্র সেচ প্রকল্প ঃ

পশ্চিমবঙ্গ ক্ষুদ্র সেচ প্রকল্প (ক্রেডিট নং ১৬১৯-ইন) অনুযায়ী প্রথমে প্রায় ১৫৬ কোটি টাকা ব্যয়ে ১২০০ উচ্চ ক্ষমতাসম্পন্ন নলকূপ (এইচ. ডি. টি. ডব্লু), ৪০০টি মাঝারি ক্ষমতার নলকূপ (এম. ডি. টি. ডব্লু.) ১৮০০ নিম্নক্ষমতার নলকূপ (এল. ডি. টি. ডব্লু.) ৫৪০০ অগভীর নলকূপ (এস. টি. ডব্লু.) ও ১০,০০০ খোলা সেচ কূপ (ডাগ ওয়েল) নির্মাণ করার এবং ২০০টি চালু নদী জলোত্তোলন সেচ প্রকল্পের আধুনিকীকরণের কাজ সম্পন্ন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। এখন সেই প্রকল্পের অর্থের পরিমাণ বেড়ে হয়েছে ৩২১ কোটি টাকা।

৬.১.২। এই পরিবর্তিত হিসেবের মধ্যে নিম্নলিখিত অতিরিক্ত বিষয়গুলি যুক্ত হয়েছেঃ

১) ১০০টি মাঝারি ক্ষমতার নলকূপ,

২) ১১৪০টি নিম্ন ক্ষমতার নলকূপ এবং

৩) কতগুলি অতিরিক্ত বিষয়, যেমন প্রশাসনিক গৃহ নির্মাণ, ১০০টি অচল গভীর নলকূপ পুনরুদ্ধার ইত্যাদি।

৬.১.৩। ইতিমধ্যেই এই প্রকল্পের মেয়াদ এক বৎসর বাড়িয়ে ৩১.৩.১৯৯২ পর্যন্ত করা হয়েছে। বিশ্বব্যাঙ্ক সাধারণত প্রতি বৎসর চুক্তির শর্ত অনুসারে কাজের অগ্রগতি পর্যালোচনা করে এক বছর করে সময় বাড়ান। কাজেই আশা করা যায় এই কাজে ৩১.৩.৯৪ পর্যন্ত সময় বাড়ানো হবে। সুতরাং এই কাজ সম্পূর্ণ করতে আরও দুই বছর পাওয়া যাবে। এ পর্যন্ত যা অগ্রগতি হয়েছে এবং বাকি কাজের পরিমাণ হিসেব করে দেখে এটা আশা করা যাচ্ছে যে সম্প্রতি প্রকল্পে যে সব বিষয় ধরা হয়েছে তা নিয়ে এই প্রকল্প আগামী দুই বছরের মধ্যেই শেষ হতে পারে।

৬.১৪। ৩১.৩.৯১ তারিখ পর্যন্ত এই প্রকল্প বাবদ ব্যয় হয়েছে ৮৪.১৪ কোটি টাকা। আশা করা যাচ্ছে ১৯৯১-৯২ সালের বাজেটে যেখানে ৪২.১০ কোটি টাকা ধরা হয়েছিল সেখানে ৪৫.৮৮ কোটি টাকা ব্যয় হবে।

৬.১.৫। কাজের অগ্রগতি ঃ

১৯৯১-৯২ পর্যন্ত খনন কাজের লক্ষ্যমাত্রা ছিল ৬৫০টি এইচ. ডি. টি., এবং ২০০টি এম. ডি. টি. ডব্লু., এবং ১০০০ এল. ডি. টি. ডব্লু., ২২০০ এস. টি. ডব্লু.। ১৯৯০-৯১ সাল

পর্যন্ত ৫২৮টি এইচ. ডি. টি. ডব্লু. ১১৬টি এম. ডি টি ডব্লু. ৭৫৯টি এল. ডি টি. ডব্লু. এবং ১৮৬৪টি এস. টি. ডব্লু.-র খনন ও বিকাশের (ডেভেলপমেন্ট) কাজ সম্পন্ন হয়েছে। ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত ২১০টি এইচ. ডি. টি. ডব্লু., ৫৪টি এম. ডি. টি. ডব্লু., ৩২২টি এল ডি. টি. ডব্লু. এবং ৪১৫টি এস. টি. ডব্লু.-র বৈদ্যুতিকরণ হয়েছে। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ পশ্চিমবঙ্গ ক্ষুদ্র সেচ প্রকল্পের এই কাজকে এখন সব থেকে বেশি অগ্রাধিকার দিয়েছেন।

৬.১.৬। ১৯৯২ সালের জানুয়ারি মাস পর্যন্ত ২৫৩টি নিম্ন ক্ষমতার নলকূপ ও ৩২৯টি অগভীর নলকূপ রক্ষণাবেক্ষণ ও চালাবার জন্য বিভিন্ন পঞ্চায়েত সমিতির হাতে তুলে দেওয়া হয়েছে। এই অনুপম ব্যবস্থাটি বিভিন্ন জেলায় সাফল্যের সঙ্গে কার্যকর হয়েছে এবং বিশ্বব্যাঙ্কের রিভিউ মিশনের সাম্প্রতিক সফরকালে তা প্রশংসা অর্জন করেছে।

৬.১.৭। ১৯৯২-৯৩ সালের জন্য প্রস্তাবিত লক্ষ্য মাত্রা হল ৩০০টি এইছ. ডি. টি. ডব্লু. ১৫০টি এম. ডি. টি. ডব্লু. ১২০০টি এল. ডি. টি. ডব্লু., ১৭০০টি এস. টি. ডব্লু. খনন করা এবং ৪০০টি এইচ. ডি. টি. ডব্লু., ১৮০টি এম. ডি. টি. ডব্লু. ৮০০টি এল. ডি. টি. ডব্লু. এবং ২১০০টি এস. টি. ডব্লু. বিদ্যুতায়িত করা।

৬.১.৮। ১৯৯২-৯৩ সালের জন্য প্রস্তাবিত ব্যয়ের পরিমাণ হল ৪৩.১৪৬০ কোটি টাকা।

৬.২। ক্ষুদ্র সেচের নিয়মিত কর্মসূচি ঃ

৬.২.১। ভূ-পৃষ্ঠের জল ঃ

ভূ-পৃষ্ঠের জল প্রকল্প বিভাগের জন্য ১৯৯২-৯৩ সালে ৮৩৭ লক্ষ টাকা বরাদ্দের প্রস্তাব দেওয়া হয়েছে।

এই প্রস্তাবগুলির মধ্যে রয়েছে ঃ

ক) নদী জলোত্তলন প্রকল্প ঃ মোট ৩০০৫টি নদী জলোত্তলন (আর. এল. আই.) প্রকল্পের মধ্যে ১৯৯০-৯১ সাল পর্যন্ত ২৩৮৮টিতে পাইপ লাইন সম্পূর্ণ হয়েছিল। আশা করা যাচ্ছে যে, ১৯৯১-৯২ এর মধ্যে আরও ৯০টির পাইপ লাইন সম্পূর্ণ হবে। ১৯৯২-৯৩ সালের মধ্যে আরও ১০২টি আর. এল. আই.-এ পাইপ লাইনের কাজ সম্পূর্ণ করার প্রস্তাব নেওয়া হয়েছে। এ ছাড়া ১৯৯২-৯৩ সালের মধ্যে ৪৮৫টি আর. এল. আই.-তে বিদ্যুৎ সংযোগের কাজও গ্রহণ করা হবে।

খ) ভূ-পৃষ্ঠের জলবাহী সেচ ও জল নিষ্কাশন প্রকল্প ঃ

১৯৯০-৯১ সাল পর্যন্ত ভূ-পৃষ্ঠের জলবাহী সেচ ও জল নিষ্কাশনের ১৬৬টি প্রকল্প সব দিক থেকেই সম্পূর্ণ হয়েছিল। ১৯৯১-৯২ সালের মধ্যে আরও ৫টি অসম্পূর্ণ প্রকল্প শেষ হবে বলে আশা করা যায়। ১৯৯২-৯৩ সালের জন্য বার্ষিক পরিকল্পনায় ৮৮ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। ১৯৯২-৯৩ সালে পুরুলিয়া, বাঁকুড়া এবং মেদিনীপুর জেলার পশ্চিম অংশে ১০টি প্রকল্প হাতে নেওয়ার প্রস্তাব করা হয়েছে এবং দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলে বোরো প্রকল্পও গ্রহণ করা হবে। পুরুলিয়া ও বাঁকুড়া জেলায় অনাবৃষ্টির সময় কয়েকটি

নদীতে ভূ-পৃষ্ঠের জল শুকিয়ে যায়। তার ফলে এই সব নদীর উপর যে নদীজলোত্তোলন প্রকল্পগুলি আছে শুকনোর সময় তা আর চলে না। ঐসব নদীতে শুকনোর সময় জলের ব্যবস্থা করার উদ্দেশ্যে পরীক্ষামূলকভাবে কয়েকটি ভূ-গর্ভস্থ বাঁধ নির্মাণের প্রস্তাব করা হয়েছে।

গ) বোরো বাঁধ ঃ মেদিনীপুর, হুগলি, হাওড়া ইত্যাদি জেলায় নিম্ন অঞ্চলে বর্ষার সময় চাষবাস সম্ভব নয়। কিন্তু চাষীরা বরাবরই বেশি করে বোরো ফসল তোলার জন্য নদী বরাবর বোরো বাঁধ দিয়ে আসছেন। এ বাবদ ১৯৯২-৯৩ সালে বাৎসরিক যোজনায় ৬৬ লক্ষ টাকা ব্যয়-বরাদ্দ করা হয়েছে।

৬.২.২। ভূ-গর্ভস্থ জল ঃ

ক) জল অনুসন্ধান অধিকার (সুইড) দ্বারা জলের উৎস সন্ধান ও পরিমাপের উদ্দেশ্যে নূতন নূতন যন্ত্রাদির ক্রয়ের জন্য ৫০ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে। ১৯৮৮-৮৯ সালে রাজ্য জল অনুসন্ধান অধিকার ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির গণনা (সেনসাস) সম্পন্ন করেছে। সরকারি ও বে-সরকারি ক্ষেত্রে সরকারি ঋণ থেকে যে ভূ-গর্ভস্থ জল ব্যবহারের প্রকল্পগুলি নির্মিত হচ্ছে সেগুলি সুইডের অনুমোদন ক্রমেই করা হচ্ছে। অষ্টম যোজনাকালে বেসিন তথা সাব-বেসিন ভিত্তিক অনুস্তরে (মাইক্রো-লেভেল) সমীক্ষা ও জলের সমতা (ওয়াটার ব্যালেন্স) স্থির করার প্রস্তাব নেওয়া হয়েছে যাতে আরও জলের দাবি পূরণ করা সম্ভব হয়।

খ) ভূ-পৃষ্ঠের জল প্রবাহের দ্বরো সেচ প্রকল্প সম্পর্কে অনুসন্ধান ও পরিকল্পনা ঃ

ভূ-পৃষ্ঠে জল প্রবাহের দ্বারা সেচ ও জল নিষ্কাশন প্রকল্প সম্পর্কে অনুসন্ধান ও পরিকল্পনার জন্য ১৯৯২-৯৩ সালের জন্য ৩.০০ লক্ষ টাকা ব্যয় করা হবে।

গ) ভূ-গর্ভস্থ জল প্রকল্প কার্যকর করা ঃ

১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনার জন্য ১৫.৪০ লক্ষ টাকা ব্যয় করার প্রস্তাব করা হচ্ছে। ২০০টি গভীর নলকূপ নির্মাণের যে কর্মসূচি চলছে তার বাকি কাজ, অচল গভীর নলকূপগুলির পুনরায় খনন এবং সরকারি মালিকানায় যে সব অগভীর নলকূপ আছে তার পুনরুদ্ধার করার কাজে এই অর্থের প্রয়োজন। ১৯৯১-৯২ সালের ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত ৭০টি অচল গভীর নলকূপ পুনরায় খনন করা হয়েছে।

৭। সাধারণ কাজ ঃ

ক্ষুদ্র সেচ প্রকল্প নির্দেশনা ও প্রশাসন, অপটিমাইজেশন (জল সম্পদের সর্বাধিক ব্যবহার), গুদাম, অফিসগৃহ ইত্যাদি নির্মাণ এবং হাইড্রাম, উইণ্ড মিল, সোলার পাম্প ইত্যাদি স্থাপন করে অপ্রচলিত শক্তির ব্যবহারের জন্য ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনায় ৩৫ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে।

৮। পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগম লিমিটেড ঃ

পশ্চিমবঙ্গের রাজ্য সরকার রাজ্য ক্ষুদ্র সেচ নিগমের অধীনস্ত প্রকল্পগুলিসহ রাজ্যের সমস্ত সরকারি ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি যে সেচের জল সরবরাহ করে তার জন্য ৫০০ টাকা প্রতি হেক্টর ইঞ্চি হারে সর্বত্র একই রকম জল কর ধার্য করেছেন। ব্যবসায়িক নিয়মে যে

উচ্চহার বাধ্যতামূলকভাবে স্থির করা প্রয়োজন ছিল নিগম সেই হারে জলকর নিতে পারছে না। সেই কারণেই যে ব্যবসায়িক ঋণ নিগম গ্রহণ করেছে তা শোধ করতে হলে নিগমকে সাহায্য করা ছাড়া আর কোনও বিকল্প নেই। শেয়ার ক্যাপিটাল ও গ্রান্ট-ইন-এইড বাবদ ১৯৯২-৯৩ সালের জন্য ১৯৯২-৯৩ সালের জন্য ৪৬২ লক্ষ টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে। ক্ষুদ্র ও প্রান্তিক চাষিদের সাহায্যে কমিউনিটি আর. এল. আই. ও ডি. টি. ডব্লু. স্থাপনের কর্মসূচি এই নিগম থেকে গ্রহণ করা হয়েছে।

৯.১.১। সেচ-সূচিত এলাকা উন্নয়ন কর্মসূচি ঃ

তিনটি প্রধান সেচ সূচিত এলাকা, কংসাবতী, দামোদর ভ্যালি ও ময়ূরাক্ষীতে সেচ সূচিত এলাকা উন্নয়নের কর্মসূচির কাজ চলবে। ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনায় ২০০ লক্ষ টাকা (রাজ্যের অংশ) ব্যয় বরাদ্দ করা হয়েছে।

৯.১.২। ১৯৯০-৯১ পর্যন্ত ৫৭.১৭ হাজার হেক্টর এলাকা মাঠনালার আওতায় আনা হয়েছে। ১৯৯১-৯২ সালে অর্জিত সাফল্যের পরিমাণ দাঁড়াবে আরও ৮,০০০ হেক্টর।

৯.১.৩। ১৯৯২-৯৩ সালে ১০ হাজার হেক্টর এলাকায় মাঠনালা তৈরি করার প্রস্তাব করা হয়েছে। এই সেচ-সূচিত এলাকায় এমন কতগুলি অঞ্চল রয়েছে যেখানে জল প্রবাহে সেচের ব্যবস্থা করা যায় না এবং খাল বা মাঠনালা কেটেও তা পূরণ করা সম্ভব নয়। এই সব অঞ্চলে গভীর নলকূপ, অগভীর নলকূপ, এবং হস্তচালিত পাম্পের ব্যবস্থা করা হয় এই প্রকল্পের অধীনে প্রাপ্য ভর্তুকি দিয়ে। এই ধরনের ভর্তুকি ব্যক্তি বিশেষের ক্ষেত্রে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীকে এবং পশ্চিমবঙ্গ রাজ্য ক্ষুদ্র সেচ নিগমকে দেওয়া হয়। এই ধরনের কাজকর্ম ৮ম যোজনার আমলেও চলবে।

সেচ সূচিত এলাকার উন্নয়ন কর্মসূচির জন্য চিফ-ইঞ্জিনিয়ার পদটি সম্প্রতি পূরণ করা হয়েছে যাতে কর্মসূচির অধীনস্ত প্রকল্পগুলির সমাপন ত্বরান্বিত ও সুসংহত করা যায়।

১০। উন্নয়নের কর্মকৌশল ঃ

১০.১। সপ্তম যোজনার প্রধান উদ্দেশ্য ছিল সেচ-ক্ষমতা বৃদ্ধির জন্য ভূ-গর্ভস্থ জলসম্পদের সর্বাধিক মাত্রায় ব্যবহার সুনিশ্চিত করা। ১৯৮৮-৮৯ সালে আমার দপ্তর থেকে ক্ষুদ্রসেচের যে সেন্সাস করা হয়েছিল তাতে দেখা গেছে যে অগভীর নলকূপের মোট সংখ্যা ছিল ৩.৬৩ লক্ষ। এই অগভীর নলকূপগুলির ৬৬ শতাংশের মালিকই হলেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী। এতেই প্রমাণিত হচ্ছে ভূ-গর্ভস্থ জলের ব্যবহারের উপর আরও বেশি জোর দেওয়ার নীতি কতখানি ন্যায় সঙ্গত। এইসঙ্গে অগভীর নলকূপ সহ ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি গড়ে তোলার জন্য ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের উদারহস্তে ভর্তুকি-সহ অন্যান্য সাহায্য দানের ব্যাপারে এই সরকারের মূলনীতির সাফল্যও এতে প্রমাণিত। অষ্টম যোজনাকালেও সেই একই কর্মশৌল অনুসৃত হবে।

১০.২। ক্ষুদ্র সেচ প্রকল্পে জনসাধারণের অংশগ্রহণ ঃ ক্ষুদ্র সেচ প্রকল্পগুলির স্থান নির্বাচন এবং সেগুলি চালানোর দায়িত্ব নেওয়ার মাধ্যমে পঞ্চায়েতগুলি বৃহত্তর ভূমিকা গ্রহণ

করছে। স্থান নির্বাচন কমিটির চেয়ারম্যান হলেন জিলা পরিষদের চেয়ারম্যান। পাঁচটি জেলায় সেচকূপ (ডাগওয়েল) নির্মাণের দায়িত্ব পঞ্চায়েতকে দেওয়া হয়েছে। নিম্নক্ষমতার নলকূপ ও অগভীর নলকূপগুলি রক্ষণাবেক্ষণ ও চালাবার জন্য পঞ্চায়েতের হাতে তুলে দেওয়া হচ্ছে।

১০.৩। বে-সরকারি মালিকানায় অগভীর নলকূপ বসানোর ব্যাপার নিয়ন্ত্রণ করার কোনও আইন নেই। যে কোনও অঞ্চলে ভুগর্ভস্থ জলের সেচ সম্ভাবনা খতিয়ে না দেখেই খুশিমতো অগভীর নলকূপ বসানো হচ্ছে। অগভীর নলকূপ বসানোর ব্যাপারটি নিয়ন্ত্রিত করার জন্য আইন প্রণয়নের বিষয়ে আমরা চিন্তা করছি। দ্বিতীয়ত, ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির কমাণ্ড এলাকা সম্পর্কেও কোনও ব্যাপক আইন করা হয়নি। যে সব কৃষকদের জমি গভীর নলকূপ বা নদী জলোত্তোলন প্রকল্পের সেচ সেবিত (কমাণ্ড) এলাকার মধ্যে পড়ে তারা নিজেদের খুশিমতো সেচের জল ব্যবহার করতে পারেন বা না-ও পারেন। ক্ষুদ্রসেচ প্রকল্পগুলি সেচ ক্ষমতাকে আরও অধিকতর কাজে লাগানোর ব্যাপারেও একটি আইন প্রণয়ন করা প্রয়োজন। এ ব্যাপারে গুজরাট সরকার একটি আইন প্রণয়ন করেছেন। ইতিমধ্যে ভুগর্ভস্থ জলের সদ্ব্যবহারের বাস্তবতা সম্পর্কে গণচেতনা সৃষ্টির উদ্দেশ্যে আলোচনা চক্র (সেমিনার), জনসভা করার জন্য আমরা কতকগুলি ব্যবস্থা গ্রহণ করছি।

১১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উপরে ক্ষুদ্র সেচ ও সেচ সূচিত এলাকা উন্নয়ন কর্মসূচির বিভিন্ন গুরুত্বপূর্ণ দিক, লক্ষ্য উদ্দেশ্য সম্পর্কে বিবরণ পেশ করলাম এবং ১৯৯২-৯৩ সালের জন্য বাজেটে প্রয়োজনীয় বরাদ্দের উল্লেখ করলাম। ক্ষুদ্রসেচ প্রকল্পগুলির প্রতিটি কমাণ্ড এলাকায় একটি বা দুটি অতিরিক্ত ফসল কৃষকদের ক্রয়ক্ষমতাকে সমৃদ্ধ করছে। ক্ষুদ্র সেচের মাধ্যমে প্রাপ্ত জল অনাবৃষ্টির মাসগুলিতে ভূমিহীন কৃষি মজুরের জন্য অতিরিক্ত কর্মসংস্থানের ব্যবস্থাও করছে।

এই বিভাগের বহুমুখি কার্যকলাপ পশ্চিমবঙ্গের গ্রাম-জীবনে পরিবর্তন ঘটাবার কাজে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে এবং মেহনতি মানুষ ও কৃষক সমাজের আর্থ-সামাজিক অবস্থার উন্নতি ঘটাতে সাহায্যে করছে।

এই কথা বলে আমি বিধানসভার বিবেচনা ও অনুমোদনের জন্য বাজেট বরাদ্দ পেশ করছি।

## দাবী নং ৬৯

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৬৯ নং দাবির অন্তর্গত "৪৮০১-বিদ্যুৎ প্রকল্পে মূলধন বিনিয়োগ", "৬৮০১-বিদ্যুৎ প্রকল্পের জন্য ঋণ" এবং "৬৮৬০-ভোগ্যশিল্পের জন্য ঋণ" সংক্রান্ত মুখ্যখাতে সামগ্রিক ব্যয় নির্বাহের বাবদ ২১৯,৩৮,০১,০০০ (দুইশত উনিশ কোটি আটত্রিশ লক্ষ এক হাজার) টাকা ব্যয় মঞ্জুর করা হোক। এই দাবির মধ্যে আছে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদ ও ডি. পি. এল.-কে প্রদেয় ঋণ, পশ্চিমবঙ্গ বিদ্যুৎ

উন্নয়ন নিগমে বিনিয়োগের মাধ্যমে বিভিন্ন কর্মসূচি ও প্রকল্প রূপায়ণে সমানুপাতিক হারে অংশগ্রহণ এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদকে গ্রামীণ বৈদ্যুতিকরণের জন্য প্রদেয় ভরতুকি ও 'লোকদীপ' প্রকল্পের জন্য অনুদান। কেন্দ্রীয় সরকার প্রবর্তিত আন্তঃরাজ্য ট্রান্সমিশন লাইন এবং 'আই. আর. ই. পি.' প্রকল্পসমূহও এই দাবির অন্তর্গত। এই দাবির মধ্যে 'ভোট-অন-অ্যাকাউন্ট' ইতিমধ্যেই বরাদ্দীকৃত ৫৪,৮৪,৬০,০০০ (চুয়ান্ন কোটি চুরাশি লক্ষ ষাট হাজার) টাকা ধরা হয়েছে।

২। **২রা জুলাই-এর সার্বিক বিদ্যুৎ বিপর্যয়**

মাননীয় সদস্যদের ১৯৯১ সালের ২রা জুলাই তারিখের সার্বিক বিদ্যুৎ বিপর্যয়ের ঘটনা এবং সেই ঘটনার কারণ অনুসন্ধান করে তার প্রতিবিধানের পন্থা-নির্দেশ করার জন্য সি. ই. এ. কর্তৃক একটি কমিটি গঠনের বিষয়টি নিশ্চয় স্মরণে আছে। ইতিমধ্যে এই কমিটির রিপোর্ট পাওয়া গেছে। এই বিপর্যয়ের মূল কারণগুলি 'সংযোজনী ১'-এ উপস্থিত করা হয়েছে। মুখ্য সুপারিশসমূহ নিচে দেওয়া হল।

২.১। **কমিটির সুপারিশসমূহ**

(১) সমস্ত সংশ্লিষ্ট পক্ষ আণ্ডার-ফ্রিকোয়েন্সি রিলে প্রকল্পগুলি চালু রাখার জন্য কার্যকর ব্যবস্থা গ্রহণ করবেন—প্রয়োজনবোধে তা পরিবর্তন ও পরিবর্ধন করা হবে। কার্যকর স্বয়ংক্রিয় আণ্ডার-ফ্রিকোয়েন্সি লোড শেডিং-এর নিষ্প্রদীপ অবস্থা এড়ানোর জন্য গ্রিড ফ্রিকোয়েন্সিকে সারাক্ষণ ৪৮.৫ হার্জ থেকে ৫০.৫ হার্জ-এর মধ্যে রাখতে হবে।

(২) উৎপাদনের স্তর, উৎপাদনের সংকট ইত্যাদি বিষয়গুলি পর্যালোচনা করে আইল্যাণ্ডিং স্কীম রচনা করার জন্য একটি সাব-কমিটি গঠন করা হয়েছে।

(৩) সংশ্লিষ্ট সকল পক্ষ তাদের লোড ডেসপাচারদের "স্টার্ট আপ পাওয়ার" পাঠানো এবং "সুইচিং সিকোয়েন্স"-এর নির্দেশাবলি সংক্রান্ত তথ্যাদিসহ বিদ্যুৎ সরবরাহ পুনরায় চালু করার প্রথাসমূহ সম্পর্কে সম্যক অবহিত করবেন। নতুন ইউনিট ও লাইন চালু হলে এই সমস্ত নির্দেশাবলির যথাযথ পরিবর্তন করতে হবে।

(৪) চুখা জলবিদ্যুৎ কেন্দ্র, বীরপাড়া ও ময়নাগুড়ি সাব-স্টেশনের রিলে পদ্ধতির আদ্যন্ত খুঁটিয়ে পরীক্ষা করতে হবে এবং সুষ্ঠু সমন্বয়ের জন্য সেটিং পর্যালোচনা করে পরিবর্তন করতে হবে।

(৫) যেখানে অটো-রিক্লোজিং সুবিধাসহ কেরিয়ার কারেন্ট প্রটেকশন্ ব্যবস্থার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে ; সেগুলি তৎপরতার সঙ্গে দ্রুত রূপায়ণ করতে হবে।

(৬) দিনের মধ্যে ব্যাপক ফ্রিকোয়েন্সি উঠা-নামা লক্ষ্য করে, এই উঠা-নামা বন্ধ করা এবং এই অবস্থা সুস্থির করার জন্য কমিটি গ্রিড-পাম্প স্টোরেজ, পিকিং জলবিদ্যুৎ এবং স্টোরেজ জলবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের মাধ্যমে জলবিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির সুপারিশ করেছে। এন. টি. পি. সি.-র ফরাক্কার ৫০০ মেগাওয়াট চালু হওয়ার পরিপ্রেক্ষিতে এই অঞ্চলে সমানুপাতিকভাবে জলবিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে।

২.২। **গৃহীত কার্যক্রম**

ই. আর. ই. বি. কর্তৃক গঠিত সাব-কমিটির সুপারিশ অনুযায়ী আণ্ডার-ফ্রিকোয়েন্সি রিলে ব্যবস্থার খুঁটিনাটি বিবেচনার জন্য তিনটি স্তরে ৪৮.২ হার্জ, ৪৮ হার্জ ও ৪৭.৯ হার্জ আন্ডার-ফ্রিকোয়েন্সি রিলে সিস্টেম চালু করতে হবে। সাব-স্টেশনগুলিতে আগেই চালু করা রিলে পদ্ধতির পুনর্বিন্যাস সহ আণ্ডার-ফ্রিকোয়েন্সি রিলে পদ্ধতির খুঁটিনাটি বিষয়গুলি স্থির করা হয়েছে। এর জন্যে আরও কিছু সময় লাগবে। ব্যাণ্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রের আইল্যাণ্ডিং ব্যবস্থার কাজ শেষ হয়েছে—শীঘ্রই এটি পরীক্ষামূলকভাবে চালু করা হবে।

চুখা জলবিদ্যুৎ কেন্দ্রের সমগ্র রিলে পদ্ধতি এবং এন. এইচ. পি. সি.-র বীরপাড়া, শিলিগুড়ি ডালখোলা ও মালদার ২২০ কেভি সিস্টেম পরীক্ষা করে দেখা হয়েছে। রাজ্য বিদ্যুৎ পর্ষদের বীরপাড়া ও ময়নাগুড়ির ১৩২ কেভি সিস্টেমকে পরীক্ষা করে দেখা হয়েছে।

লোড ডেসপ্যাচ ও যোগাযোগ ব্যবস্থার অপ্রতুলতা দূর করার জন্য এবং এস. এল. ডি. সি. ও আর. এল. ডি. সি.-র পরিবর্ধনের উদ্দেশ্যে প্রকল্প প্রস্তুত করা হয়েছে। কার্যকর করতে বছর দেড়েকে সময় লাগবে।

৩। **উৎপাদন**

৩.১। **পরিস্থিতি প্রতিবেদন**

১৯৯১-এর ডিসেম্বর থেকে সর্বোচ্চ চাহিদার সময় প্রাপ্ত বিদ্যুৎ সম্পর্কে আমাদের অভিজ্ঞতা সুখকর নয়। সবাই জানেন যে প্রায় সব বিদ্যুৎ উৎপাদনকারি সংস্থাই শীতকালে আইনানুগ ও প্রথামাফিক বিদ্যুৎ কেন্দ্রগুলির রক্ষণাবেক্ষণ করে থাকে এবং কিছু ইউনিট বন্ধ রাখছে। এ বছরের জানুয়ারিতে চাহিদা বেড়েছে প্রায় ৮০ মে.ও. (১৯৯১-এর জানুয়ারির তুলনায়) এবং কয়লার মানও আশানুরূপ নয়। স্পিনিং রিজার্ভ না থাকায় এবং ফ্রিকোয়েন্সির ব্যাপক উঠা-নামার ফলে লোড ডেসপ্যাচ একটা সমস্যা হয়ে দাঁড়িয়েছে।

গরম পড়ার সঙ্গে সঙ্গে বিদ্যুতের চাহিদা বেড়েছে অপ্রত্যাশিতভাবে। এ বছরের মার্চের প্রথম ১৫ দিনে চাহিদা হয়েছে ১৭০৯ মেগাওয়াট—গত বছরের এই সময়ের চাহিদার চেয়ে ২৩০ মেগাওয়াট বেশি। ব্যাপারটি বাস্তবিক এক আতঙ্কজনক ভবিষ্যতের নির্দেশক। কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্পের ৬নং ইউনিট (২১০ মে.ও.) এবং জাতীয় তাপবিদ্যুৎ নিগমের ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্রের ৪নং ইউনিট চালু হতে কয়েক মাস দেরি হবে। কোলাঘাটের ৫নং ইউনিটটিও এখন পর্যন্ত সুস্থিত হয়নি। একমাত্র আশাব্যঞ্জক বিষয় হল ব্যাণ্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্রের ৫নং ইউনিটটির নিরবছিন্ন উৎপাদন (পি. এল. এফ. ৭০.৮%, ১৯৯১-এর নভেম্বর অ্যাবেলিবিলিটি ফ্যাক্টর ১০০%) এবং আংশিক মেরামতির পর ১৯৯২-এর জানুয়ারিতে সাঁওতালদির ১নং ইউনিটটি চালু হওয়ার পর ১১০ মেগাওয়াট করে নিয়মিত উৎপাদন।

উৎপাদন ব্যবস্থার সংক্ষিপ্ত বিবরণ ১নং সারণীতে দেওয়া হল।

## সারণী ১

## উৎপাদন (১৯৯১-এর নভেম্বরের সি. ই. এ.-র রিপোর্ট থেকে)

মিলিয়ন ইউনিট হিসাবে উৎপাদন (এপ্রিল '৯১ থেকে নভেম্বর '৯১)

| উৎপাদন কেন্দ্র | ক্ষমতা (মে. ও.) | ১৯৯০-৯১ | ১৯৯১-৯২ | গত বছরের উৎপাদনের শতকরা পরিমাণ | গড় পি.এল.এফ. |
|---|---|---|---|---|---|
| ১। ব্যাণ্ডেল তাপবিদ্যুৎ | | | | | |
| ১ম—৪র্থ | ৩২০ | ৬৭৪ | ৬৫১ | ৯৬.৬ | ৩৪.৭ |
| ৫ম | ২১০ | ৪৬৬ | ৭৪২ | ১৫৯.২ | ৬.৩ |
| ২। সাঁওতালদি | | | | | |
| ১ম—৪র্থ | ৪৮০ | ৬৪৮ | ৩৯৪ | ৬০.৮ | ১৪.০ |
| ৩। জলবিদ্যুৎ | ৪১.৩ | ৫০ | ৭৯ | ১৫৮.০ | |
| মোট ঃ রাজ্য বিদ্যুৎ পর্ষদ | | ১৮৩৮ | ১৮৬৬ | ১০১.৫ | ৩০.২ |
| ৪। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম (কে. টি. পি. পি.) | ৬৩০ | ১৬২৩ | ২৫৬৩ | ১৫৭.৯ | ৬৪.৪ |
| ৫। ডি. পি. এল. | | | | | |
| ১ম—৫ম | ২৮০ | | | | |
| ৬ষ্ঠ ১১০ | ১১০ | ৫৫২ | ৪৭১ | ৮৫.৩ | ২০.৬ |
| ৬। ফরাক্কা তাপবিদ্যুৎ কেন্দ্র (এন. টি. পি. সি.) | ৬৩০ | ১৭৯৯ | ২০৪৮ | ১১৩.৮ | ৫৫.৫ |
| ৭। সি. ই. এস. সি. | ৬৫৫ | ১৭৯৯ | ২০৪৮ | ১১৩.৮ | ৫৫.৫ |
| ৮। ডি. ভি. সি. | ১৮৩০ | ২৯০২ | ২৯৫৯ | ১০২.০ | ৩০.৬ |

**টীকা ঃ** (১) সর্বোচ্চ চাহিদার চেয়ে রাত্রে অন্তত শতকরা ৫০ ভাগ চাহিদা কমে যায়—ফলে ইউনিটগুলির উৎপাদন কমিয়ে দিতে হয়। এতে ইউনিটগুলিরি ক্ষতি হয়। তাপ ও জলবিদ্যুতের মিশ্রণে অবস্থার উন্নতি সম্ভব।

(২) ব্যাণ্ডেলের ১নং ইউনিটের ব্যাপক মেরামতি চলছে। টিউব বদলের কাজ এগোচ্ছে।

(৩) ব্যাণ্ডেলের ২নং ও ৩নং ইউনিট প্রতিদিন ৬০—৭০ মে. ও. উৎপাদন করছে।

(৪) ব্যাণ্ডেলের ৪র্থ ইউনিটের ব্যাপক সংস্কারের সময় হয়ে গেছে—দৈনিক উৎপাদন ৩০-৩৫ মে. ও.। ২টি আই. ফ্যানের মেরামতি চলছে।

(৫) **সাঁওতালদি ২নং ইউনিট ঃ** আদ্যন্ত মেরামতি জন্য বন্ধ। G.E.C. ALSTHUM নবীকরণ ও আধুনিকীকরণে আগ্রহী।

(৬) **সাঁওতালদি ৩ নং ইউনিট ঃ** ১০০ মে.ও./১০৫ মে. ও. উৎপাদন করছে। কিছু কিছু ত্রুটি দূর করার জন্য বন্ধ করা দরকার।

(৭) সাঁওতালদি ৪নং ইউনিটের ব্লেডে বারবার গলদ দেখা যাচ্ছিল যার ফলে আদ্যন্ত মেরামতির জন্য ১৯৯১-এর মে মাস থেকে বন্ধ আছে। এর আগে '৯১-এর এপ্রিল ও মে মাসে এটি ৮৬.৭৪ মিলিয়ন ইউনিট উৎপাদন করেছে। যদি 'ভেল' সময়মতো ব্লেড সরবরাহ ও সংস্থাপন করতে পারে তাহলে '৯২-এর মে—জুন নাগাদ এটি চালু হবে আশা করা যায়।

(৮) **ডি. পি. এল.-এর ১ম—৪র্থ ইউনিট ঃ** এর কোনওটিই সন্তোষজনকভাবে চলছে না ৭ম পরিকল্পনাকালে সি. ই. এ.-র অনুমোদন নিয়ে এগুলির নবীকরণ ও আধুনিকীকরণের কাজ হাতে নেওয়া হয়েছে। ইতিমধ্যে ১৭ কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু প্রত্যাশিত ফল পাওয়া যায়নি। বাকি কাজ ৮ম পরিকল্পনা অন্তর্ভুক্ত হয়েছে।

(৯) রাজ্য এবং কেন্দ্রের বিদ্যুৎ কেন্দ্রগুলিতে কয়লার সরবরাহ-মান এবং পরিমাণ উদ্বেগের কারণ হয়ে দাঁড়িয়েছে। যাই হোক আমরা কয়লা ও রেল কর্তৃপক্ষের সঙ্গে নিরন্তর আলোচনা চালিয়ে যাচ্ছি। পরিস্থিতির উন্নতি লক্ষ্য করা যাচ্ছে।

কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে কয়লা যোগানোর ট্র্যাক-হপার পদ্ধতির নির্মাণ প্রায় শেষ এবং শুধুমাত্র কোলাঘাটের জন্যই একটি বিশেষ কয়লাখনি নির্দিষ্ট করার ব্যাপারে আমরা সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা চালাচ্ছি।

### ৩.২। নবীনকরণ ও আধুনিকীকরণ কর্মসূচি

পূর্ববর্ণিত সারণী নং ১ অনুযায়ী কিছু উন্নতির লক্ষ্যণ দেখা গেলেও পরিস্থিতি বেশ হতাশাজনক। বহুল পরিমাণে ট্রিপিং এবং রক্ষণাবেক্ষণ কর্মসূচি যথাযথভাবে না মেনে চলায় উৎপাদন সাংঘাতিকভাবে ব্যাহত হয়। সমস্ত স্তরেই নবীকরণ ও আধুনিকীকরণ কর্মসূচিতে জোর দিতে হবে কেননা এর ফলে নতুন ইউনিট স্থাপন করে প্রতি মেগাওয়াট উৎপাদনে যা খরচ তার চেয়ে খম পড়বে। নবীকরণ ও আধুনিকীকরণের কয়েকটি চিহ্নিত ক্ষেত্র নিচে দেওয়া হল ঃ

(ক) **ব্যাণ্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র ঃ** ১নং থেকে ৪নং ইউনিটের সব কটি বয়লারের সংস্কার প্রয়োজন—এতে করে এগুলির ফ্লু-গ্যাস ভেলোসিটি কমবে এবং টিউব লিকেজের জন্য ট্রিপিং এর সংখ্যাও কমবে। এইচ. পি. হিটার-এর মতো কিছু পুরানো এবং অকেজো যন্ত্রপাতি পাল্টে ফেলে কম খরচে অধিক উৎপাদন নিশ্চিত করার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। সঙ্গে সঙ্গে কেন্দ্রের নিয়মিত পরিষেবার কাজেরও উন্নতি দরকার। স্টিম টারবাইনগুলির আয়ুষ্কাল নির্ণয়ের কাজও নবীকরণ এবং আধুনিকীকরণের কাজ হাতে নেবার আগে করা দরকার।

এই কেন্দ্রের ফ্লাই অ্যাশও একাট বিরাট পরিবেশগত সমস্যা। বর্তমানে চালু পরিবেশ দূষণ সংক্রান্ত মান বজায় রেখে নতুন ই. এস. পি. স্থাপনার কাজ চলছে। পাশাপাশি শুকনো ছাই সরাবার ব্যবস্থাসহ ছাই সরানোর ব্যবস্থাকে আরও বৃদ্ধি করা এবং উন্নততর ব্যবস্থা চালু করার কাজও চলছে। সি. এফ. আর. আই-প্রযুক্তির ভিত্তিতে দৈনিক ৮০ হাজার ইঁট তৈরির একটি কর্মসূচি হাতে নেওয়া হয়েছে—এতে দৈনিক উৎপাদিত ছাইয়ের শতকরা ২৫ ভাগ কাজে লাগানো যাবে।

(খ) **সাঁওতালদি ঃ** ১৯৮৫-তে যে নবীকরণ ও আধুনিকীকরণ কর্মসূচি গ্রহণ করা

হয়েছিল তার সুফল পাওয়া যাচ্ছে। ১নং ও ৩নং দুটি ইউনিটই এখন তাদের উৎপাদনযোগ্য ক্ষমতার ৯৬ উৎপাদন করছে।

১নং ইউনিটে একটি নতুন ই. এস. পি. সংযোজন করার ফলে প্রভূত উন্নতি হয়েছে 'র ওয়াটার ইনটেক পাম্প' ও 'অ্যাশ ওয়াচার পাম্প' ব্যাপক সংস্কারের ফলে দুটিরই উন্নতি ঘটেছে। ২নং ইউনিটেরও ব্যাপক সংস্কার প্রয়োজন।

(গ) **ডি. পি. এল. ঃ** ৮ম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে নবীকরণ ও আধুনিকীকরণের যে সব প্রস্তাব আছে সেগুলি হ'ল বয়লার এয়ার প্রি-হিটার টিউব, হাইপ্রেসার টিউব, সি. ডব্লু. পাম্প, সার্কিট ব্রেকার ইত্যাদি বদলানো। নতুন ই. এস. পি. লাগানোও দরকার।

। **চালু কর্মসূচি**

৩.৩.১। **কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্র ঃ** আগেই বলা হয়েছে যে ৬নং ইউনিটটি চালু করার তারিখ পিছিয়ে গেছে। ১৯৯২-৯৩ সালে ৪নং ইউনিটটি চালু করে কিছুটা দেরী পূরণ করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

৩.৩.২। **বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র ঃ** প্রকল্পটি রুশ সাহায্যের আওতামুক্ত করা হয়েছে এবং প্রকল্পটির জন্য ও ই. সি. এফ.-এর কাছে ঋণের জন্য পেশ করা হয়েছে। ঋণের পরিমাণ নির্ধারণ না হওয়াতে কিছু সাধারণ কাজকর্ম ছাড়া অন্যত্র কাজের গতি মন্থর হয়েছে গেছে।

৩.৩.৩। **তিস্তা ক্যানেল ফল্‌স জলবিদ্যুৎ প্রকল্প ঃ** (৩×৩×৭.৫ মে.ও.) ও ই. সি. এফ. এই প্রকল্পের জন্য আর্থিক সাহায্য করছে। ১নং ২নং ও ৩ নং বিদ্যুৎ কেন্দ্রের চালু হবার সময়-সূচি যথাক্রমে—

১৯৯৪-এর সেপ্টেম্বর, ১৯৯৪-এর মার্চ এবং ১৯৯৫-এর মার্চ। সবকটি বিদ্যুৎ কেন্দ্রের বাস্তুনির্মাণের কাজ চলছে। ১নং ও ২নং কেন্দ্রের র‍্যাফটস্তর পর্যন্ত মাটি খননের কাজ শেষ হয়েছে। ১নং পিট-এর মাটি ও কাদা ভরাট করার কাজও শেষ। জেনারেটিং সেট ও সুইচগিয়ারের জন্য অর্ডার দেওয়া হয়েছে।

৩.৩.৪। **রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্প ২য় পর্যায় (৪×১২.৭৫ মে.ও) ঃ** প্রথম ইউনিটটি চালু হবার কথা ১৯৯৩-এর মাঝামাঝি এবং অন্য ৩টি ২ মাস পর পর।

মূল যন্ত্রাংশসমূহ শিলিগুড়িতে রয়েছে, এগুলি সেনাবাহিনীর সাহায্যে রাম্মামে পাঠাবার চেষ্টা চলছে।

৩.৩.৫। **কার্শিয়াং জলবিদ্যুৎ প্রকল্প ১ম পর্যায় (ফাজি) ১.২ মে.ও. ও রিনচিংটন জলবিদ্যুৎ প্রকল্প ঃ** পরিবর্ধনের অগ্রগতি মোটামুটি সন্তোষজনক, ১৯৯৩-এর মার্চ নাগাদ প্রত্যেকটি ইউনিট চালু হবে বলে আশা করা যায়।

৪। **দৃষ্টিভঙ্গি**

৪.১। আগেই বলা হয়েছে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের বাকি দুটি ইউনিট চালু করা এবং ব্যাপক সংস্কার ও আধুনিকীকরণের উপর জোর দেওয়া হবে। নবীকরণ ও আধুনিকীকরণের

কাজকর্ম তদারকের জন্য একটি আলাদা সেল গঠনের প্রস্তাব বিবেচনাধীন আছে। পাশাপাশি তিনটি তাপবিদ্যুৎ কেন্দ্রের স্টোরে মজুত যন্ত্রপাতির তালিকা তৈরি করা হচ্ছে। বিশেষ করে রান্-অফ-দি রিভার এবং পাম্প স্টোরেজ জলবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের ব্যাপারে আমরা বিশেষভাবে জোর দিতে চাই। পাম্প স্টোরেজের ডি. পি. আর. সবে আমাদের হাতে এসে পৌঁছেছে।

৪.২। **ফরাক্কা জলবিদ্যুৎ (১২৫ মে. ও.)**

আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, ভারত সরকার ফরাক্কার ১২৫ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন জলবিদ্যুৎ প্রকল্পে অনুমোদন দিয়েছে। আশা করা যাচ্ছে এটি ১৯৯২-৯৩ সালের কর্মসূচির অন্তর্ভুক্ত হবে। কোন্ সংস্থাকে প্রকল্পটি নির্মাণ করে চালু করার দায়িত্ব দেওয়া হবে তা অচিরেই ঠিক করা হবে।

৪.৩। **পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রকল্প (৯০০ মে. ও.)**

পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রকল্প এ রাজ্যের পক্ষে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি প্রকল্প। ও.ই.সি.এফ-এর সহায়তায় তৈরি এই প্রকল্পের ডি. পি. আর আমাদের কাছে সবে মাত্র এসেছে। এই প্রকল্প চালু হলে কয়লাভিত্তিক কেন্দ্রগুলিকে কেবলমাত্র বেসলোড স্টেশন হিসাবে ব্যবহার করা যাবে। সেই সাথে আর.এল.ডি. ও সি.এল.ডি.সি. গ্রিড ফ্রিকোয়েন্সি সুস্থিত করার কাজটাও করতে পারবে। ২২৫ মেগাওয়াট ক্ষমতার চারটি রিভারসেবল্ পাম্প ইউনিট তৈরি হবে—কাজ শেষ হতে ৪$\frac{১}{২}$ বৎসর সময় লাগবে।

৪.৪। **গৌরীপুর তাপবিদ্যুৎ প্রকল্প (১২০ মে.ও.)**

গৌরীপুরের পরিত্যক্ত ৪০ মেগাওয়াট-এর বিদ্যুৎ কেন্দ্রে ৪টি ৩০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ফ্লুইডাইস্ড্-বেড বয়লার ও দুটো ৬০ মেগাওয়াট ক্ষমতার টারবো-জেনারেটর সংস্থাপনের বিষয়টি সরকারের বিবেচনাধীন। জাতীয় বিমান বন্দর কর্তৃপক্ষ, কলকাতা বন্দর কর্তৃপক্ষ ও রেল পরিকাঠামোর জন্য রাইট্স্-এর সম্মতি পাওয়া গেছে।

৪.৫। **কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রে ১৫ মে. ও. এফ. বি. বয়লার স্থাপন**

কোলাঘাটে তাপবিদ্যুৎ কেন্দ্রের মিল্ রিজেক্টস ও কারপেট কয়লার সদ্ব্যবহার করে ১৫ মেগাওয়াট ক্ষমতাবিশিষ্ট ফ্লুইডাইসড্-বেড বয়লার স্থাপনের একটি ক্ষুদ্র এবং অভিনব প্রকল্প তৈরি করা হচ্ছে। এতে যে শুধু সর্বোচ্চ চাহিদার সময় ঘাটতি পূরণ করা যাবে তাই নয় বিদ্যুৎ ব্যবস্থায় বিপর্যয় ঘটলে স্টার্ট আপ পাওয়ারও পাওয়া যাবে।

৪.৬। **বলাগড় তাপবিদ্যুৎ প্রকল্প (৭৫০ মে. ও.)**

প্রকল্পের বর্তমান পরিস্থিতি এই প্রকার ঃ

(১) জমি হস্তান্তর এবং জলের ব্যবহার সম্পর্কে কলকাতা বন্দর কর্তৃপক্ষের অনুমতি পাওয়া গেছে।

(২) আইন মোতাবেক কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের কাছে বন্যা সংক্রান্ত পরিসংখ্যান পাঠানো হয়েছে।

(৩) কেন্দ্রীয় পরিবেশ ও বন মন্ত্রকের অনুমতি পাওয়া গেছে।

(৪) রেল ও সড়ক পথের পর্যালোচনার জন্য রাইট্‌স্‌-কে দায়িত্ব দেওয়া হয়েছে।

৪.৭। **সাগরদিঘী তাপবিদ্যুৎ প্রকল্প (১ম পর্যায় ১০০০ মে. ও.—২য় পর্যায় ১,০০০ মে. ও.)**

বর্তমান পরিস্থিতি নিম্নরূপ ঃ

(১) ভারত সরকারের অসামরিক বিমান পরিবহন দপ্তর, জলসম্পদ দপ্তর, পরিবেশ ও বন দপ্তর, কলকাতা বন্দর কর্তৃপক্ষ, পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ, পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগ এদের কাছ থেকে সম্মতি পাওয়া গেছে।

(২) কয়লা সরবরাহারের বিষয়টি স্ট্যান্ডিং কোল লিঙ্কেজ কমিটির বিবেচনাধীন।

(৩) রেল ইয়ার্ড সংক্রান্ত বিষয় এবং বিদ্যুৎ কেন্দ্রে কয়লা ও জ্বালানী তেল সরবরাহের ব্যাপারটি নিয়ে সামগ্রিক পরিকল্পনার দায়িত্ব দেওয়া হয়েছে রাইট্‌স্‌কে।

৪.৮। **রাম্মাম জলবিদ্যুৎ প্রকল্প ১ম পর্যায় (৩×১২ মে. ও.)**

ভারত সরকারের পরিবেশ ও বন মন্ত্রকের কাছ থেকে পরিবেশ সংক্রান্ত অনুমতি পাওয়া গেছে। সিকিম সরকার ও পশ্চিমবঙ্গ সরকার বন সম্পর্কে তাদের অনুমোদন দিয়েছেন। আর্থ-প্রযুক্তিগত বিষয়ে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের সম্মতি পাওয়া গেছে।

৪.৯। **মিনি-হাইড্রো হাইডেল প্রকল্প**

ইতিপূর্বে জানানো হয়েছিল যে রাজ্য বিদ্যুৎ পর্ষদ রাজ্যের উত্তরাঞ্চলে কতিপয় মিনি ও মাইক্রো জলবিদ্যুৎ প্রকল্প গ্রহণ করেছে—এদের উৎপাদন ক্ষমতা ২০০ কিলোওয়াট থেকে ১.৫ মেগাওয়াট পর্যন্ত হতে পারে। এগুলির জন্য যে জায়গা নির্বাচন করা হয়েছে তা, রাজ্যের দূরদূরান্তরে দুর্গম এলাকায় অবস্থিত—এগুলি চালানো খুব দুরূহ ব্যাপার। এ ব্যাপারে কোনও অগ্রগতি ঘটেনি। যাই হোক এইগুলি তৈরি এবং চালু করে দেবার পর পুরো রক্ষণাবেক্ষণের দায়িত্বটা যাতে চা বাগান কর্তৃপক্ষ / স্থানীয় পুর-প্রশাসনের হাতে দেওয়া যায় তার চেষ্টা চলছে। আশা করা যায় গোটা দুই প্রকল্প ১৯৯২-৯৩ সালে হাতে নেওয়া হবে।

৪.১০। **প্রকল্প প্রতিবেদন**

রাম্মাম ৩য় ও ৪র্থ পর্যায়ের (সার্বিক প্রকল্প, ৬০ মে. ও.) বালাসন ১ম পর্যায় (১২ মে. ও.) লোধমা, দিলপা (৪ মে. ও.), মংপু (৫ মে. ও.) প্রকল্প প্রতিবেদন তৈরি ও আপডেটিং-এর কাজ চলছে। এছাড়াও জলপাইগুড়ি ও কুচবিহারের রায়ডাক ও তোর্সা জলবিদ্যুৎ প্রকল্পের জন্য প্রোজেক্ট রিপোর্ট তৈরির কাজ হাতে নেওয়া হয়েছে।

৫। **পরিবহন ব্যবস্থা**

**(ক) রাজ্যবিদ্যুৎ পর্ষদ**

৫.১। **সমাপ্ত ও চালু কাজ**

(১) **কোলাঘাট-জিরাট ৪০০ কে.ভি. এস.সি. লাইন (১৩৪ কিমি)**

কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের বিদ্যুৎ পরিবহনের জন্য এই লাইনটি ১৯৯১-এর ৩রা জুলাই ৪০০ কেভি.তে চালু হয়েছে।

(২) কাটোয়া ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন—ক্যাপাসিটর ব্যাংক পরিবর্ধন।

(৩) চন্দ্রকোনা রোড ১৩২ কে.ভি. সাব-স্টেশন ১ম পর্যায় ট্রান্সফর্মার ক্ষমতা পরিবর্ধন এবং লাইন বে।

প্রথম পর্যায়ের কাজ শেষ এবং একটি ২০ এম.ভি.এ. ১৩২/৩৩ কে.ভি. ট্রান্সফর্মার ৩টি ৩৩ কে.ভি. লাইন বে-সহ চালু হয়েছে।

(৪) বিষ্ণুপুর ১৩২ কে.ভি. সাব-স্টেশন—ট্রান্সফর্মার ক্ষমতা পরিবর্ধন/বাস কাপলার বে/ফিটার বে।

২টি ২০ এম.ভি.-র বদলে ২টি ৩১.৫ এম.ভি.এ. বসানো হয়েছে।

(৫) অশোকনগরে ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশনের পরিবর্ধন।

(৬) গোকর্ণ ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন পরিবর্ধন।

(৭) কন্যাপুর ৩৩ কে.ভি. সাব-স্টেশন।

(৮) কসবা ২২০ কে.ভি. সাব-স্টেশন—বাসবারের পরিবর্ধন, ক্ষমতা বৃদ্ধি, প্রতিরূপ পরিবর্তন ও নবীকরণ।

৫.২। **নির্মীয়মান প্রকল্প**

(১) **কোলাঘাট—হলদিয়া ২০০ কে.ভি. ডি.সি. লাইন (৫৯ কিমি)**

চালু করার নির্দিষ্ট তারিখ ডিসেম্বর, ১৯৯৩।

(২) **কোলাঘাট—দুর্গাপুর ৪০০ কে.ভি. এস.সি. লাইন (১৭০ কিমি)**

৩৫ কিমি তার লাগানো ছাড়া লাইনের কাজ সম্পূর্ণ। বৈদ্যুতিক সরঞ্জামের ব্যাপক চুরির জন্য কাজের অগ্রগতি দারুণভাবে ব্যহত হচ্ছে। সবচেয়ে ক্ষতিগ্রস্ত এলাকা হচ্ছে বর্ধমান জেলার গলসি, কাঁকসা ও বুদবুদ থানা। চুরির ঘটনা যদি আর না ঘটে তাহলে এবছরের জুন মাস নাগাদ কাজ শেষ হবে আশা করা যায়। শুধু এই একটি লাইনে কণ্ডাক্টর চুরির পরিমাণ ১৩০ কিমি যার দাম ১.৫ কোটি টাকা।

(৩) **কোলাঘাট কৌশল্যা এবং কৌশল্যা—আন্ধেরিকুল ৪০০ কে.ভি. লাইন (১৩৩ কিমি)**

লাইনের কাজ শেষ হয়েছে এবং ৮ই জানুয়ারি, ১৯৯২ থেকে ২২০ কে.ভি.তে লাইন বিদ্যুতায়িত করা হয়েছে যাতে করে লাইনের সরঞ্জাম চুরি না হয়। উড়িষ্যার দিকের কাজ বিশেষ করে যোগাযোগ স্থাপনের যন্ত্রপাতি বসানো হয়নি। দুই রাজ্যের বিদ্যুৎ পর্ষদের পক্ষ থেকেই দ্রুততার

সঙ্গে কাজ শেষ করার চেষ্টা চলছে। কাজের তদারকি করছে ই.আর.ই.বি.। অন্তবর্তী ব্যবস্থা হিসাবে যোগাযোগ ও রক্ষণের জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি উড়িষ্যায় পাঠিয়ে এবং লাইনটি ২২০ কে.ভি.তে চার্জ করে সম্ভব হবে ১৯৯২-এর মে মাসের মধ্যেই বিদ্যুৎ আদান-প্রদানের চেষ্টা চলছে।

(৪) **রাম্মাম ২য় পর্যায় ঃ উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় ১৩২ কে.ভি. ডি.সি. লাইন দার্জিলিং জিলাসহ (৭৭ কিমি)**

কাজ শেষ করার নির্ধারিত তারিখ ১৯৯২-এর জুন মাস।

(৫) **জিরাট বারাসত ১৩২ ডি.সি. লাইন (২৪ কিমি)**

এ বছরে ডিসেম্বরে চালু হবার কথা।

(৬) **বীরপাড়া আলিপুরদুয়ার ১৩২ কে.ভি. এস.সি. লাইন (৫৪ কিমি)**

নির্ধারিত তারিখ জুন, ১৯৯৩।

(৭) **হাওড়া ২২০ কে.ভি. সাব-স্টেশন—অক্সিলিয়ারি বিদ্যুৎ সরবরাহ ও ক্যাপাসিটর ব্যাংক স্থাপন**

নির্ধারিত তারিখ এ বছরের ডিসেম্বর।

(৮) **রিষড়া—২২০ কে.ভি./১৩২ কে.ভি. সাব-স্টেশন অগমেন্টেশন**

২২০ কে.ভি. সাব-স্টেশন (নতুন)—এর জন্য জমি অধিগ্রহণের কাজ চলছে। পরিকাঠামোর কাজ শীঘ্রই হাতে নেওয়া হবে। বর্তমানের ১৩২ কে.ভি. সাব-স্টেশনের ২×৫০ এম.ভি.-এ ১৩২/৩৩ কে.ভি. ট্রান্সফরমার বসিয়ে এর ক্ষমতা পরিবর্ধন করা হবে। কাজের অগ্রগতি হচ্ছে—একটি ট্রান্সফর্মার অচিরেই কর্মস্থলে এসে যাবে।

(৯) **আদিসপ্তগ্রাম ১৩২ কে.ভি. সাব-স্টেশন—৩৩ কে.ভি. তালডাঙ্গা ফিডার বে স্থাপন**

নির্ধারিত তারিখ এ বছরের জুলাই মাস।

(১০) **দুর্গাপুর—২২০/১৩২ কে.ভি. সাব-স্টেশন—পরিবর্ধন/পুনর্বিন্যাস/অতিরিক্ত লাইন বে নির্মাণ**

নির্ধারিত তারিখ এ বছরের ডিসেম্বরে।

(১১) **উখরা ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন, ২য় পর্যায়, লাইন বে ও বাস কাপলার বে**

নির্ধারিত তারিখ ১৯৯৩-এর মার্চ।

(১২) **সাঁওতালদি তাপবিদ্যুৎ কেন্দ্র ২২০ কে.ভি. সাব-স্টেশন—লাইন বে/[illegible]জুড়ি কোল ওয়াশারি পর্যন্ত ট্রান্সফর্মারের ক্ষমতা বৃদ্ধি**
নির্ধারিত তারিখ এ বছরের ডিসেম্বরে।

(১৩) **হলদিয়া ২২০ কে.ভি. সাব-স্টেশন**
জমি বিলির কাজটা শেষ করবে এইচ. পি. সি. এল।

(১৪) **লক্ষ্মীকান্তপুর ২২০ কে.ভি. সাব-স্টেসন—ট্রাকশন ট্রান্সফর্মার স্থাপন/[illegible]লপির স্যাটেলাইট আর্থিং স্টেশনে বিদ্যুৎ সরবরাহের জন্য ট্রান্সফর্মার বসানো**
নির্দিষ্ট তারিখ এ বছরের জুন।

(১৫) **সল্টলেক ১৩২ কে.ভি. সাব-স্টেশন—ট্রান্সফর্মার ক্ষমতা বৃদ্ধি/ক্যাপাসিটর ব্যাংক**
কাজ চলছে।

(১৬) **বারাসত ১৩২ কে.ভি. সাব-স্টেশন**
১ম পর্যায় শেষ হবার নির্ধারিত তারিখ ১৯৯৩-এর জুন।

(১৭) **দেবগ্রাম ১৩২ কে.ভি. সাব-স্টেশন—১ম পর্যায়**

**১টি ২০ এম. ভি. এ. ট্রান্সফর্মার/ট্রান্সফর্মারের ক্ষমতা পরিবর্ধন**
প্রত্যাশিত তারিখ এ বছর মার্চ।

(১৮) **ধুলিয়ান ১৩২ কে.ভি. সাব-স্টেশন**
সাব-স্টেশনের পরিকাঠামোর কাজ চলছে।

(১৯) **বহরমপুর ১৩২ কে.ভি. সাব-স্টেশন—১ম পর্যায় ট্রান্সফর্মারের ক্ষমতা বৃদ্ধি**
১টি ৩১.৫ এম.ভি.এ. ১৩২/৩৩ কে.ভি. ট্রান্সফর্মার শীঘ্রই পৌঁছাবে আশা করা যায়। ১ম পর্যায়ের নির্ধারিত তারিখ এ বছর জুন/জুলাই মাস।

(২০) **গোকর্ণ ১৩২ কে.ভি. সাব-স্টেশন—লাইন বে**
বাস্তুকারের কাজ চলছে। সাব-স্টেশনের যন্ত্রাংশ সংগ্রহের কাজ হাতে নেওয়া হয়েছে। মূল যন্ত্রপাতিসমূহ যোগাড় করা হয়েছে।

(২১) **আমতলা ৬৬ কে.ভি. সাব-স্টেশন—লাইন বে**
একটি ফিডার বে-র কাজ সমাপ্ত। অন্যান্য বে-র কাজ এগোচ্ছে।

(২২) **মালদহ ১৩২ কে.ভি. সাব-স্টেশন—ডালখোলার লাইন বে**
কাজ সম্পূর্ণ হবার সময়-সীমা এ বছরের মার্চ।

(২৩) **ময়নাগুড়ি ১৩২ কে.ভি. সাব-স্টেশন—২য় পর্যায় ট্রান্সফর্মারের ক্ষমতার পরিবর্ধন**

কাজ এগোচ্ছে।

(২৪) **বীরপাড়া ১৩২ কে.ভি. সাব-স্টেশন—লাইন বে**

প্রকল্পের রদবদল হচ্ছে, পরিবর্তিত খসড়ার কাজ শেষ। শীঘ্রই কাজ হাতে নেওয়া হবে।

(২৫) কোলাঘাট ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন এবং কোলাঘাট (ডি.ভি.সি.)—কোলাঘাট টাই লাইনের পরিবর্ধন।

(২৬) সাতগাছিয়া ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন—২×৩১.৫ এম. ভি. এ. ট্রান্সফর্মার স্থাপন।

৫.৩। **যে সমস্ত কাজের পরিকল্পনা রচনা করা হচ্ছে ঃ**

(১) আলিপুরদুয়ার ১৩২ কে.ভি. সাব-স্টেশন—লাইন বে ও বাস কাপলার বে-প্রকল্প তৈরি। যন্ত্রপাতি সংগ্রহের কাজ চলছে।

(২) দার্জিলিং (লেবং) ১৩২ কে.ভি. সাব-স্টেশন—১ম ও ২য় পর্যায় অ্যাসোসিয়েটেড ফিডারসহ নতুন—জমি অধিগ্রহণ করা হয়েছে।

(৩) রায়গঞ্জ ১৩২ কে.ভি. সাব-স্টেশন—২য় পর্যায়—ট্রান্সফর্মারের ক্ষমতার পরিবর্ধন। প্রকল্পের মাপজোক ও খসড়া রচনার কাজ শেষ। জমি উন্নয়নের কাজ চলছে।

(৪) দেবগ্রাম ১৩২ কে.ভি. সাব-স্টেশন—২য় পর্যায়—ট্রান্সফর্মারের ক্ষমতা পরিবর্ধন প্রাথমিক কাজ শুরু হয়েছে।

(৫) কসবা ২২০ কে.ভি. সাব-স্টেশন—ট্রান্সফর্মার/লাইন বে-র ক্ষমতা পরিবর্ধন জমি অধিগ্রহণ করা হয়েছে। জমির উন্নয়নের কাজ চলছে।

(৬) চন্দ্রকোনা রোড ১৩২ কে.ভি. সাব-স্টেশন—২য় পর্যায় ট্রান্সফর্মারের ক্ষমতা পরিবর্ধন—২য় পর্যায়ের কাজে হাত দেওয়া হয়েছে।

(৭) আরামবাগ ৪০০/২২০/১৩২ কে.ভি. সাব-স্টেশন—নতুন জমি অধিগ্রহণ করা হয়েছে—পরিকাঠামো উন্নয়নের প্রাথমিক কাজ শুরু হয়েছে।

৫.৪। **সাফল্য ও দৃষ্টিকোণ**

| ক্রমিক সংখ্যা | সাধারণ উন্নয়ন কর্মসূচি | ১৯৯১-৯২ সালের সাফল্য (২৯.২.৯২ পর্যন্ত) | ১৯৯২-৯৩ সালের কর্মসূচি |
|---|---|---|---|
| (১) | **লাইন (নতুন)** | | |
| | (ক) ৩৩ কে.ভি. | ২০২.৪৩ কিমি | ৪০০ কিমি |
| | (খ) ১১ কে.ভি. | ২৪৬.৮১ কিমি | ৩০০ কিমি |
| | (গ) এল. টি. | ৩৭৬.৪১৮ কিমি | ৩০০ কিমি |

| ক্রমিক সংখ্যা | সাধারণ উন্নয়ন কর্মসূচি | ১৯৯১-৯২ সালের সাফল্য (২৯.২.৯২ পর্যন্ত) | ১৯৯২-৯৩ সালেব কর্মসূচি |
|---|---|---|---|
| (২) | **সাব-স্টেশন** | | |
| | (ক) ৩৩/১১ কে.ভি. (নতুন) | ৯৫.৯০ এম.ভি.এ. (২৫টি) ট্রান্সফর্মাব | ১২২ এম.ভি.এ. |
| | (খ) ১১/০.৪ কে.ভি. (নতুন) | ৩০.৬০ এম.ভি.এ (৩৬০টি) ট্রান্সফর্মাব | ৫২ এম.ভি.এ. |
| | (গ) ৩১/১১ কে.ভি. (পরিবর্ধন) | ৮৭.৮ এম.ভি.এ (৩৬টি) (ট্রান্সফর্মাব) | ৯৩.২ এম.ভি.এ. |
| | (ঘ) ১১/০.৪ কে.ভি. (পরিবর্ধন) | ১৩.০ এম.ভি.এ. (২৬৯টি) (ট্রান্সফর্মাব) | ৪০ এম.ভি.এ. |
| (৩) | **লাইনের সংযোজন / উন্নয়ন** | | |
| | (ক) ৩৩ কে.ভি. | ১০২.৬৫ কিমি | ৩১৯ কিমি |
| | (খ) ১১ কে.ভি. | ১৫০.০০ কিমি | ২০০ কিমি |
| | (গ) এল.টি. | ৯০.০০ কিমি | ২৫০ কিমি |

## (খ) সি.ই.এস.সি. লিঃ

৫.৫। **১৩২ কে.ভি. নেটওয়ার্ক**

**ট্রান্সমিশন সার্কিট**

টিটাগড় উৎপাদন কেন্দ্র থেকে নিউ কাশিপুর কেন্দ্র পর্যন্ত ১৩২ কে.ভি. ট্রান্সমিশন নেটওয়ার্কের পরিবর্ধনের কাজ শেষ হবার পর ১৩২ কে.ভি.তে বিদ্যুতায়িত হয়েছে। সাদার্ন জেনারেটিং স্টেশন থেকে মাঝেরহাট ডিস্ট্রিবিউশন স্টেশন পর্যন্ত আরেকটি ১৩২ কে.ভি. ৬.৫ কিমি দৈর্ঘের ভূগর্ভস্থ সার্কিটের কাজ শেষ হয়েছে এবং সাময়িকভাবে এটি ৩৩ কে.ভি.-তে বিদ্যুতায়িত হয়েছে।

সাদার্ন জেনারেটিং স্টেশন থেকে মধ্য কলকাতার পার্ক লেন পর্যন্ত ১৪ কিমি দৈর্ঘের আরেকটি ১৩২ কে.ভি. ভূগর্ভস্থ কেব্‌ল্‌ সার্কিট বসানো হয়েছে।

**১৩২ কে.ভি. নেটওয়ার্ক অগমেনটেশন প্রকল্প**

১৩২ কে.ভি. নেটওয়ার্ক প্রকল্পের পরিবর্ধনের কাজ শুরু হয়েছে।

৬। **বণ্টন পদ্ধতি**

**(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদ**

পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার শিল্প বিকাশের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ দক্ষিণবঙ্গের ফলতা, উলুবেড়িয়া, কল্যাণী, খড়্গপুর, বিষ্ণুপুর এবং উত্তরবঙ্গের ডাবগ্রাম, রানীনগর শিল্পোন্নয়ন কেন্দ্র সমূহে পর্যাপ্ত বিদ্যুৎ দেবার ব্যবস্থা করেছে। আরও কয়েকটি কেন্দ্র তালিকায় আছে।

উত্তরবঙ্গের কিছু চা বাগান শ্রমিকদের বসতিতে বিদ্যুৎ দেবার একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**৬.১। গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্মসূচি**

এই কর্মসূচিতে গ্রাম বৈদ্যুতিকীকরণ অথবা পাম্পসেট বিদ্যুৎ সংযোগ কোনওটিই সন্তোষজনক নয়। প্রচণ্ড আর্থিক সংকটের দরুণ গ্রামীণ বৈদ্যুতিকীকরণ প্রকল্পে আশানুরূপ সম্পদ সংগ্রহ করা যায়নি। কাজেই সিদ্ধান্ত নেওয়া হয় যে ইনটেনসিফিকেশন কর্মসূচিতে অগ্রাধিকার দেওয়া হবে—যেখানে যেখানে খুঁটি পোতা আছে সেখান থেকে তার টানা হবে। নতুন মৌজার ক্ষেত্রে স্থির হয়েছে যে যেসব মৌজায় গ্রাহক সংখ্যা বৃদ্ধির সম্ভাবনা অপেক্ষাকৃতভাবে বেশি আছে সেইসব মৌজায় বিদ্যুৎ দেওয়া হবে। জিনিসপত্রের ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধি এবং অর্থ সাহায্যকারি সংস্থাসমূহের ঋণ সহায়তা দানে অনাগ্রহের ফলে পাম্পসেট বিদ্যুৎ সংযোগদানের কাজের গতি শ্লথ হয়ে গেছে। তাছাড়া রাজ্য বিদ্যুৎ কর্মসূচি অনুযায়ী পাম্পসেট বিদ্যুৎ সংযোগের কাজ শেষ করলেও অনেকক্ষেত্রে গ্রাহকগণ বাণিজ্যিক লেনদেন সংক্রান্ত প্রয়োজনীয় নীতি-নিয়ম মেনে চলতে অনীহা প্রকাশ করেছেন। এই কারণে হাজার হাজার অগভীর নলকূপের বিদ্যুৎ সংযোগের কাজ শেষ হলেও তাতে বিদ্যুৎ সংযোগ করা যায়নি। সাধারণ নিয়ম অনুযায়ী গ্রামীণ বৈদ্যুতিকরণ কর্পোরেশন প্রকল্পের অন্তর্গত অন্তত শতকরা ৬০টি বিদ্যুৎ সংযোগের কাজ রূপায়িত না হলে নতুন প্রস্তাব বিবেচনা করে না। ফলে রাজ্য বিদ্যুৎ পর্ষদ তার প্রাপ্য রাজস্বের অংশ থেকে বঞ্চিত হচ্ছে এবং নতুন সংযোগের জন্য অপেক্ষামান অনেক গ্রাহকও বঞ্চিত হচ্ছেন, কারণ তাদের জন্য নতুন স্কিম দেওয়া যাচ্ছে না।

নিম্নে ১৯৯১-৯২ সালের (৩১.১.৯২ পর্যন্ত) অগ্রগতি ও ১৯৯২-৯৩ সালের কর্মসূচি দেওয়া হল ঃ

| | লক্ষ্যমাত্রা | কাজ শেষ হয়েছে | কর্মসূচি |
|---|---|---|---|
| (ক) বিদ্যুতায়িত মৌজার সংখ্যা | ১,১০০ | ৩৩৪ | ৫১৭ |
| (খ) ইনটেনসিফিকেশন প্রকল্পের অন্তর্গত মৌজার সংখ্যা | ৬০০ | ৩৯৪ | ৫০০ |
| (গ) বিদ্যুৎ-সংযোজিত পাম্পসেটের সংখ্যা | ৮,৫০০ | ২,৭৯০ | ১১,০০০ |

মৌজা বিদ্যুতায়নের ক্ষেত্রে অগ্রাধিকার দেওয়া হবে মেদিনীপুর, বাঁকুড়া ও পুরুলিয়ার মতো জেলাকে যেখানে এখনও পর্যন্ত শতকরা ৫০ ভাগ মৌজা বিদ্যুতায়িত হয়েছে।

কুটিরজ্যোতি, লোকদীপ প্রকল্পে এ বছর ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত ৩৮৯১টি অর্থাৎ সর্বমোট ৩৪৬১৮টি বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে। ১৯৯২-৯৩ সালের লক্ষ্যমাত্রা ৪০ হাজার।

**৬.২। রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঃ নতুন বিদ্যুৎ সংযোগ**

১৯৯১-৯২ সালে যে সব বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে ঃ

(ক) গার্হস্থ্য/বাণিজ্যিক .. ৮৯,৭৮৬

(খ) কৃষি .. ৬,১৫৫

| | | |
|---|---|---|
| (গ) এল. ভি. ও. এম. ভি. শিল্পবিদ্যুৎ | .. | ২,১৭৪ |
| (ঘ) হাই টেনশন বাল্ক | .. | ৭৪ |
| | মোট | ৯৮,১৮৯ |

**১৯৯২-৯৩-এর লক্ষ্যমাত্রা ১,৭০,০০০ (সাকুল্যে)**

৬.৩। **সি.ই.এস.সি. লিঃ**

**(ক) ডিস্ট্রিবিউশন স্টেশন**

কসবায় একটি নতুন ১১ কে.ভি. ডিস্ট্রিবিডিশন স্টেশন চালু হয়েছে এবং আমহার্স্ট স্ট্রিট ও যাদবপুর ডিস্ট্রিবিউশন স্টেশনে ১৬ এম. ভি. এ. ৩৩/৬ কে. ভি. ট্রান্সফর্মার বসিয়ে এদের ক্ষমতা পরিবর্ধন করা হয়েছে।

বর্তমান আর্থিক বছরের মধ্যে হাওড়া পশ্চিম ডিস্ট্রিবিউশন স্টেশনে আরও একটি ১৬ এম. ভি. এ. ট্রান্সফর্মার বসিয়ে এর ক্ষমতা বাড়ানো হবে।

**বন্টন ব্যবস্থা**

লক্ষ্যমাত্রা অনুযায়ী আর্থিক বছরে '৯২-এর জানুয়ারি পর্যন্ত ডিস্ট্রিবিউশন নেটওয়ার্কে ভূগর্ভে ২৩২.২ কিমি (এইচ. ভি. ও ই. এইচ. ভি. ১১৩.৭ কিমি এবং এম. ভি. ১১৮.৬ কিমি) এবং ওভারহেড ৬১.১ কিমি সংযোজিত হয়েছে।

**নতুন সংযোগ**

এ বছরের ১৯,০০০ নতুন বিদ্যুৎ সংযোগের লক্ষ্যমাত্রার স্থলে ১৯৯২-এর জানুয়ারি পর্যন্ত ১৯,৪৩৪টি সংযোগ দেওয়া হয়েছে।

৭। **আর্থিক প্রতিবেদন**

৭.১। **রাজ্য বিদ্যুৎ পর্ষদ ঃ**

যদিও রাজ্য বিদ্যুৎ পর্ষদের উপর ন্যস্ত দায়-দায়িত্বের মধ্যেই আর্থিক অনটনের কারণ নিহিত রয়েছে—তথাপি পর্ষদের বর্তমান শোচনীয় আর্থিক অবস্থার কারণসমূহ নিম্নে দেওয়া হল ঃ

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের মাত্রা দুটি কয়লাভিত্তিক বিদ্যুৎ কেন্দ্র এবং গুটিকয়েক স্বল্প ক্ষমতার জলবিদ্যুৎ কেন্দ্র আছে। এই কেন্দ্রগুলি পুরোনো এবং এগুলির উৎপাদন ব্যয়ও ক্রমবর্ধমান। তদুপরি প্রতি বছর বিদ্যুতের চাহিদা বাড়ার সঙ্গে সঙ্গে বিদ্যুৎ ক্রয়ের পরিমাণও বাড়ছে—উৎপাদিত এবং ক্রয় করা বিদ্যুতের অনুপাত ক্রমাগত খারাপ হচ্ছে (সারণী ২)।

সারণী ২

| বছর | মোট উৎপাদিত বিদ্যুৎ (এম. ইউ) | মোট ক্রয়-করা বিদ্যুৎ (এম. ইউ) |
|---|---|---|
| ১৯৯০-৯১ | ২৮৩৩.৩ | ৪৩৫৯.০ |
| ১৯৯১-৯২ ('৯২-এর জানুয়ারি পর্যন্ত) | ২৩১১.২ | ৫৫২৫.৪ |

আপাতদৃষ্টিতে মনে হয় রাজ্য বিদ্যুৎ পর্যদের আর্থিক অবস্থার অনেকখানি উন্নতি হবে যদি এর উৎপাদন কেন্দ্রগুলি অধিকতর উৎপাদন করতে পারে—নবীকরণ ও আধুনিকীকরণ কর্মসূচি ও পুরুলিয়া পাম্প স্টোরেজ প্রকল্প রূপায়িত হলে এটা সম্ভব। তথাপি নিম্নোক্ত বিষয়গুলি মনে রাখা প্রয়োজন ঃ

(১) স্বল্পব্যয়ে উৎপাদিত জলবিদ্যুৎ অন্য অনেক রাজ্যের মতো পশ্চিমবঙ্গে নেই। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের নিজস্ব কয়লাভিত্তিক বিদ্যুৎ উৎপাদনের খরচ প্রতি ইউনিট প্রায় ৬৫-৭০ পয়সা এবং পর্ষদ পি.ডি.সি.এল. ও এন.টি.পি.সি.-র কাছে বিদ্যুৎ কেনে প্রতি ইউনিট ৮২ পয়সা দরে—আর ডি.ভি.সি.-র কাছ থেকে ইউনিট প্রতি ১০৮ পয়সা দরে।

(২) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রকৃত প্রস্তাবে একটি গ্রামীণ বিদ্যুৎ পর্ষদ—অধিকাংশ শিল্পসংস্থায় বিদ্যুৎ সরবরাহ করে ডি.ভি.সি., সি.ই.এস.সি., ডি.পি.এল. ও ডি.পি.এস.সি.।

(৩) কম চাহিদার সময় বিদ্যুৎ পর্ষদকে তার নিজস্ব উৎপাদন কমিয়ে দিতে হয় (এর ফলে উৎপাদন ব্যয় বেড়ে যায়), এন.টি.পি.সি., ডি.ভি.সি., পি.ডি.সি.এল. থেকে সর্বনিম্ন বিদ্যুৎতাকে নিতেই হবে। দৃষ্টান্তস্বরূপ বলা যায় বিদ্যুৎ পর্ষদকে পি.ডি.সি.এল.-এর ১০০ ভাগ, এন.টি.পি.সি.-র ৩৪ শতাংশ ও এল.টি.-র জন্য প্রয়োজনীয় সবটাই ডি.ভি.সি. থেকে নিতে হয় (ফরাক্কা, কাহালগাঁও, বোকারো এবং মেজিয়ার ইউনিটগুলি চালু হলে অবস্থার আরও অবনতি ঘটবে)।

(৪) ডি.ভি.সি.-র নিজস্ব এলাকার মধ্যে সমস্ত বৃহৎ গ্রাহকদের ডি.ভি.সি. ৩৩ কেভি. ও তদূর্ধ সরবরাহ লাইনে সরবরাহ করে। ওই একই এলাকায় ক্ষুদ্র গ্রাহকদের সরবরাহ করার জন্য বিদ্যুৎ পর্ষদ ডি.ভি.সি.-র কাছ থেকে বিদ্যুৎ কেনে।

(৫) (১) জ্বালানির ক্রয়মূল্যের উপর বিদ্যুৎ পর্যদের কোনও নিয়ন্ত্রণ নেই। জ্বালানির দাম এবং পরিবহন খরচ যতবার বাড়বে ততবারই পর্যদের উৎপাদন ব্যয় বাড়বে।

(২) পরিবহন ও বন্টনে বেশি অপচয়।

(৩) এল টি গার্হস্থ্য (গ্রামীণ) ও কৃষিতে সরবরাহের ক্ষেত্রে অলাভজনক বিদ্যুৎ মাসূল। পশ্চিমবঙ্গ সরকার সমস্ত কেন্দ্রীয় বিদ্যুৎ সংস্থাকে পরিবহন ও

বন্টনের অপচয়ের ও গ্রামীণ এলাকার সরবরাহের জন্য ক্রেত বিদ্যুতের পরিবহন ও বন্টন বাবদ বিনিয়োগের অংশীদার হতে অনুরোধ করেছে।

(৪) বিদ্যুৎ লাইনের যন্ত্রপাতি ও অন্যান্য যন্ত্রপাতিচুরি।

(৫) পর্ষদের বর্তমান মূলধনী কাঠামো থেকে উদ্ভূত বিপুল সুদের বোঝা।

উপরিউক্ত কার্যকারণের ফলে প্রতি ইউনিট বিদ্যুতের খরচ দাঁড়ায় ১৪০ পয়সা অপরপক্ষে পর্ষদকে অধিকাংশ গ্রাহককে বিদ্যুৎ দিতে হয় অনেক কম দামে।

**পরিবহন ও বন্টনের অপচয় রোধে ব্যবস্থা**

পরিবহন ও বন্টন-ব্যবস্থার অপচয় রোধে যেসব ব্যবস্থা নেওয়া হয়েছে তার মধ্যে আছে—(১) নতুন সাব-স্টেশন নির্মাণ, (২) টাই লাইনের মাধ্যমে বিদ্যুৎ পরিবহনের জন্য বিভিন্ন গ্রিড সাব-স্টেশনের মধ্যে অভ্যন্তরীণ সংযোগ এবং (৩) ভার লোডিং কমিয়ে আনা। ৬৬ কেভি লাইনের একটি শাখায় (রানাঘাট-শান্তিপুর) কন্ডাক্টরের আকার বর্ধিত করে লাইনে বিদ্যুতের অপচয় কমনো গেছে।

ধরমপুর-টিটাগড় এবং ব্যাণ্ডেল-আদিসপ্তগ্রাম ১৩২ কেভি ডাবল সার্কিট লাইনে প্রচলিত এসি এস আর প্যান্থার কণ্ডাক্টার-এর বদলে ওই জাতীয় এ এ এসি বসাবার পরিকল্পনা আছে। এই কাজ যথাক্রমে ১৯৯২-৯৩ ও ১৯৯৩-৯৪ সালে হাতে নেওয়া হবে।

এনার্জি অডিট-এর অঙ্গ হিসাবে বিভিন্ন ই এইচ ভি সাব-স্টেশনে সমস্ত বর্হিমুখী ৩৩ কেভি ফিডার ও ৩৩/১১ কেভি সাব-স্টেশনে এনার্জি মিটার বসাবার কর্মসূচি নেওয়া হয়েছে। প্রথম দফায় নিম্নোক্ত সাব-স্টেশনগুলিতে এই কাজ হাতে নেওয়া হবে ঃ

(১) রিষড়া ১৩২ কেভি সাব-স্টেশন, (২) লিলুয়া ১৩২ কেভি সাব-স্টেশন, (৩) সাঁইথিয়া ১৩২ কেভি সাব-স্টেশন, (৪) বেহালা ১৩২ কেভি সাব-স্টেশন, (৫) বিষ্ণুপুর ১৩২ কেভি সাব-স্টেশন।

মালদা ১৩২ কেভি সাব-স্টেশন, ডালখোলা ১৩২ কেভি সাব-স্টেশন ও জিরাট ৪০০ কেভি সাব-স্টেশন (এন টি পি সি) বে, প্রথম ফেজের লিডিং ভি এ আর কমপেনসেশান বসানো হয়েছে। ১৯৯২-৯৩ সালে জিরাটে সাব-স্টেশনের দ্বিতীয় ফেজের কাজ হাতে নেওয়া হবে।

লিলুয়া ১৩২ সাব-স্টেশন, (১ম পর্যায়), ধরমপুর ১৩২ কেভি সাব-স্টেশন (১ম পর্যায়) এবং কাটোয়া ১৩২ কেভি সাব-স্টেশনে ইতিমধ্যেই ল্যাগিং ভি এ আর কমপেনসেশন বসানো হয়েছে। ভবিষ্যৎ পরিকল্পনায় আছে লিলুয়া (২য় পর্যায়), ধরমপুর ২য় পর্যায়, সল্ট লেক, হাওড়া ও গোকর্ণ।

**আদায় ও বিল তৈরি**

পর্ষদ দূরদূরান্তে দুরধিগম্য এলাকায় বিদ্যুৎ সরবরাহ করে তার দায়িত্ব পালন করছে কিন্তু তা করতে গিয়ে সেইসব সুদূর এলাকার গ্রাহকদের কাছ থেকে রাজস্ব আদায়ের ব্যাপারে

সংকটের সম্মুখীন হচ্ছে। অবস্থার উন্নতি ঘটাবার জন্য পঞ্চায়েতের মাধ্যমে মিটার দেখে বিল করার ব্যবস্থা নেওয়া হয়েছে। এতে করে এলাকায় কিছু কর্মসংস্থানেরও ব্যবস্থা হয়েছে। এই ব্যবস্থায় পঞ্চায়েতের কাছ থেকে ভাল সাড়া পাওয়া গেছে। অনেক পঞ্চায়েত এ কাজে এগিয়ে এসেছে—আশা করা যায় আরও অনেক পঞ্চায়েত এই কাজে এগিয়ে আসবে।

নিচে সারণীতে গত পাঁচ বছরের রাজস্ব আদায় ও শতকরা হিসাবে তার বৃদ্ধির হার দেওয়া হল ঃ

সারণী ৩

| আর্থিক বছর | বিক্রিত বিদ্যুৎ (এম. ইউ.) | আগের বছরের চেয়ে শতকরা বৃদ্ধির হার % | বছরের রাজস্ব আদায় ও অন্যান্য খাতে আয় (টাকা) | আগের বছরের চেয়ে শতকরা বৃদ্ধির হার % |
|---|---|---|---|---|
| ১৯৮৭-৮৮ ( প্রকৃত ) | ৪,৬০১.০০ | ১২.০২ | ৩,৮৭,১২,৭৩,৩৭১ | ১৫.৫৪ |
| ১৯৮৮-৮৯ ( " ) | ৪.৮৩৩.০৭ | ৫.০৪ | ৪,৪৮,৯০,১৫,৪৯৬ | ১৫.৯৫ |
| ১৯৮৯-৯০ ( " ) | ৫,১৯২.২০ | ৭.৪৩ | ৫,৪৭,০৮,৫৩,৬৭৬ | ২১.৮৭ |
| ১৯৯০-৯১ ( " ) | ৫,২৯৬.০৭ | ২.০১ | ৫,২৮,১৯,৭২,৭৪৭ | (-) ৩.৪৫ |
| ১৯৯১-৮২ (প্রাক্ প্রকৃত) | ৫,৯৬৩.০০ | ১২.৫৭ | ৬,৮৯,৪৯,২৫,০০০ | ৩৫.৫৪ |

**যন্ত্রপাতি ও বিদ্যুৎ চুরি**

সারণী ৩

| আর্থিক বছর | চুরিজনিত ক্ষতি | বিদ্যুৎ শক্তির ক্ষতি |
|---|---|---|
| ১৯৮৮-৮৯ | ১২০.০৬ লক্ষ টাকা | ৪৪০ এম. ইউ. |
| ১৯৮৯-৯০ | ১৯৩.০০ লক্ষ টাকা | ৪২৩ এম. ইউ. |
| ১৯৯০-৯১ | ২৬৬.০৩ লক্ষ টাকা | ৪৩৩ এম. ইউ. |

বিশেষ করে লাইন, ট্রান্সফরমার, টাওয়ারের অংশ চুরি প্রতিরোধ ও পর্যদের সম্পত্তি নষ্ট করার বিরুদ্ধে পর্যদের বিভিন্ন ডিভিসন ও সার্কেলের কন্ট্রোলিং অফিসাররা সতর্ক আছেন। চুরির ঘটনা সময় মতো পুলিশকে জানানো হয় এবং যেখানে সম্ভব চোরাই মাল উদ্ধারের জন্য ব্যবস্থা নেওয়া হয়। চুরিপ্রবণ এলাকায় ঘটনার গুরুত্ব বুঝে পুলিশ প্রহরার ব্যবস্থা করা হয়। এ ছাড়াও চুরি প্রতিরোধের জন্য টাওয়ার মেম্বারগুলোকে ঝালাই করে দেওয়া হচ্ছে। ডিভিসন ও সার্কেলের কন্ট্রোলিং অফিসাররা জেলা পুলিশের এস. পি.-র সঙ্গে আলাপ-আলোচনা করে চুরির প্রকৃতি বিশদভাবে উল্লেখ এবং এই ধরনের চুরি ভবিষ্যতে বন্ধ করার জন্য উদ্যোগ নিচ্ছেন। চুরির ঘটনার রিপোর্ট মহকুমা ও জেলার পুলিশ কর্তৃপক্ষের কাছে পাঠানো হয়।

**অর্থনৈতিক কাঠামো**

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের অর্থনৈতিক কাঠামো গঠনের উৎস হচ্ছে বিভিন্ন প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারের কাছ থেকে ঋণ গ্রহণ। মূলধন সংগ্রহের জন্য প্রাতিষ্ঠানিক ঋণের উপর সুদের হার বেড়েই চলেছে। অপরপক্ষে রাজ্য সরকার প্রদত্ত ঋণের পরিমাণ কম। এই ঋণও সময়মতো পাওয়া যায় না যার ফলে সময়ের অপচয় হয় এবং নির্মাণব্যয় বেড়ে যায়। ঋণ শোধের দায় মেটাতে হয় সংগৃহীত রাজস্ব থেকে এবং যেহেতু রাজস্বের পরিমাণ অপ্রতুল সেইজন্য পর্যদের পক্ষে ঋণ শোধের দায় মেটানো অত্যন্ত কঠিন হয়ে পড়ে। ফলত বছরের পর বছর লোকসানের বোঝা বেড়েই চলেছে—৩১.৩.৯১ পর্যন্ত মোট লোকসানের পরিমাণ ৪৪০ কোটি টাকা (অডিটের আগে)।

সম্প্রতি রাজ্য সরকার তাদের প্রদত্ত ঋণ ও ঋণের সুদের একটা বড় অংশকে সমানুপাতিক মূলধনে পরিবর্তন করেছেন ; ফলে ঋণের অনুপাত দাঁড়িয়েছে ১.৫ ঃ ১। প্রাথমিক হিসাবে দেখা যায় মূলধনের উপর আয়ের হার বাড়বে শতকরা ১.৬৭। ঋণ শোধের অনুপাত দাঁড়াবে ১ঃ০.৩৯ থেকে ১ঃ০.৩৩। এর ফলে ভবিষ্যতে বাণিজ্যিক চেহারার উন্নতি ঘটবে আশা করা যায়। অবশ্য তাতে করে 'ওয়েজ অ্যাণ্ড মিন্স'-এর কোনও উন্নতি হবে না।

যদিও সাম্প্রতিক মাসুল সংশোধনের ফলে অবস্থার কিছুটা উন্নতি হবে কিন্তু উচ্চশক্তিসম্পন্ন শিল্প ও অন্যান্য গ্রাহকদের বিদ্যুতের সরবরাহ না বাড়লে আয় এবং ব্যয়ের ফারাকটা দূর করা যাবে না। পরিবহন ও বণ্টনের অপচয় হ্রাস, সংগঠিত চুরির বিরুদ্ধে অভিযান, বিল তৈরি ও আদায়ের মাধ্যমেই পর্ষদের আর্থিক সমস্যার সমাধান হতে পারে।

প্রতিটি উৎপাদন কেন্দ্রকে ভিত্তি করে বিকেন্দ্রীকরণ ব্যবস্থা এবং প্রতিটি পরিবহন ও বন্টন এলাকায় লাভ-লোকসান খতিয়ে দেখার কথা চিন্তা করা হচ্ছে। এই সাথে এনার্জি অডিট প্রথা চালু করে একটা নির্দিষ্ট সময়সীমার মধ্যে পর্ষদে অর্থনৈতিক শৃঙ্খলা সুনিশ্চিত করা যেতে পারে।

৭.২। **দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড**

দুর্গাপুর প্রোজেক্টস্ বিদ্যুৎ উৎপাদন, পরিবহন এবং বন্টন সহ বিভিন্ন ধরনের কর্মকাণ্ডে জড়িত। এখানে কোল ওয়াসারি, কোক ওভেন, পাওয়ার প্ল্যান্ট এবং জল সরবরাহ ব্যবস্থা আছে। বিভিন্ন ধরনের কোকের সাহায্যে গুরুত্বপূর্ণ বাই-প্রোডাক্টস্, ক্রুড গ্যাস, ক্রুড টার, ক্রুড বেঞ্জোল, লাইট অয়েল, কারবলিক অয়েল, ন্যাপথালিন অয়েল, ওয়াশ অয়েল, অ্যানথ্রেসিন অয়েল, পিচ্, প্রসেস টার, টিম্বার পিকলিং অয়েল, রোড টার, ক্রুড ন্যাফথালিন, অ্যানথ্রেসিন স্লাজ, পেন্ট ন্যাফথালিন অয়েল, টার স্লাজ, কোল টার স্লাজ, পিট কোল টার, মোটর বেঞ্জল, পিওর বেনজিন, ইন্ডাস্ট্রিয়াল টোলুখল, লাইট সলভেন্ট ন্যাফথা স্টিল বটম অয়েল তৈরি হয়ে থাকে।

এই সমস্ত ইউনিটগুলির কাজ প্রত্যাশা অনুযায়ী হয় । বাজেট এস্টিমেট অনুযায়ী পাওয়ার প্ল্যান্টগুলির যেখানে বার্ষিক ১,২০০ মিলিয়ন ইউনিট উৎপাদন হওয়ার কথা সেখানে এর শতকরা ৫০ ভাগ হবে কি না সন্দেহ। ফেব্রুয়ারি ১৯ ২ পর্যন্ত এই উৎপাদন ৫০০

মিলিয়ন ইউনিট-এর সামান্য বেশি। এর প্রধান কারণ হল যে, ১৯৮৬ সালে চালু হওয়া অপেক্ষাকৃত নতুন ৬নং মেশিনসহ বিভিন্ন প্ল্যান্টের দীর্ঘকাল বিকল এবং বন্ধ থাকা। তেল ও কয়লার খরচ বেশি হওয়ায় বিদ্যুতের উৎপাদন মূল্যও বেশ বেড়ে গেছে।

যথেষ্ট পরিমাণে কোকিং কোল না পাওয়ার ফলে কোক প্ল্যান্টও সন্তোষজনকভাবে কাজ করে নি। ২১০টি চুল্লিসহ ৫নং ব্যাটারি এবং ১৯৯১-এর জুনে সম্পূর্ণরূপে নবীকরণের পরে ২নং ব্যাটারিটি ৩০টি চুল্লিসহ চালু ছিল কিন্তু তাদের পুরো ক্ষমতা কাজে লাগানো সম্ভব হয়নি। নবীকরণের পরে ১নং ব্যাটারিটি চালু করার অবস্থার রয়েছে কিন্তু কয়লার অভাবে এটা চার্জ করা সম্ভব হয়নি। বাই-প্রোডাক্টস্-এর উৎপাদন এবং বিক্রি আশানুরূপ হয়নি এবং এই ব্যাপারে তদন্ত চলছে।

কোল ওয়াসারিটি নয় মাসের বেশি বন্ধ ছিল। ফলে উৎপাদন অনেক কম হয়েছে।

ডি.পি.এল.-র প্রধান প্রধান উৎপাদন উৎসগুলিতে উপরোক্ত অবস্থার ফলে ডি.পি.এল. ১৯৯১-৯২-এর বাজেট প্রস্তাব অনুযায়ী উৎপাদনে অথবা আর্থিক ফল লাভে ব্যর্থ হয়েছে। বাজেট প্রস্তাব অনুসারে ৬.৭৩ লক্ষ টাকা লাভের পরিবর্তে এ বছরের শেষে নীট ক্ষতি প্রায় ১০ কোটি টাকাতে পৌঁছতে পারে। প্ল্যান্টগুলিকে ১৯৯২-৯৩ সালে সুষ্ঠুভাবে চালানোর চেষ্টা করা হচ্ছে যাতে এই ক্ষতি এড়ানো যায়।

আর্থিক পরিস্থিতি সামাল দেবার জন্য ডি.পি.এল. এবছর বিদ্যুৎ এবং জলের মূল্য বৃদ্ধি, কোকের মূল্য বৃদ্ধি করেছে। এর ফলে ১৯৯১-৯২ সালে রাজস্ব আয় ১০৩.৬৪ কোটি টাকা থেকে বেড়ে ১২০.৬০ কোটি টাকা হবে বলে আশা করা যাচ্ছে।

৭.৩। **পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগম**

১৯৯১-৯২ (আনুমানিক) পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উন্নয়ন নিগমের আর্থিক অবস্থার বিবরণ নিচে দেওয়া হল—

(ক) বিদ্যুৎ বিক্রি থেকে আয় ঃ ২৮৫ কোটি টাকা

(খ) নগদ উদ্বৃত্ত ঃ ৫৪.৩০ কোটি টাকা

১৯৯২-এর ফেব্রুয়ারি মাসে পাওয়ার ফিন্যান্স কর্পোরেশন আরও ৭৭ কোটি টাকার ঋণ মঞ্জুর করেছে।

৭.৪। **দামোদর ভ্যালি কর্পোরেশন**

ভারতের যৌথ গণপরিষদে ডি.ভি.সি. আইন পাশ হওয়ার পরে ১৯৪৮ সালের ৭ই জুলাই ডি.ভি.সি. একটি বহুমুখি উপত্যকা প্রকল্প হিসাবে প্রতিষ্ঠিত হয়েছিল।

বর্তমানে বিভিন্ন উৎস থেকে ডি.ভি.সি.-র মোট সংস্থাপিত ক্ষমতা ১৯৭৪ মেগাওয়াট। এর মধ্যে ১৭৪০ মেগাওয়াট তাপবিদ্যুৎ কেন্দ্র, ১৪৪ মেগাওয়াট জলবিদ্যুৎ কেন্দ্র এবং ৯০ মেগাওয়াট গ্যাস টারবাইন স্টেশন। বর্তমানে পশ্চিমবঙ্গে ডি.ভি.সি. বিদ্যুৎ কেন্দ্রগুলির মোট সংস্থাপিত ক্ষমতা ৪১০ মেগাওয়াট—দুর্গাপুরে ৩৫০ মেগাওয়াট তাপবিদ্যুৎ এবং মাইথনে ৬০ মেগাওয়াট জলবিদ্যুৎ কেন্দ্র।

বাঁকুড়া জেলার মেজিয়াতে একটি নতুন ৩ × ২১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কাজ চলছে। এখানে প্রথম ইউনিটটি ১৯৯৩ সালের ডিসেম্বর মাসে এবং দ্বিতীয় ও তৃতীয় ইউনিট দুটি যথাক্রমে ১৯৯৪ সালের জুন ও ডিসেম্বর মাসে চালু হবে বলে আশা করা হচ্ছে।

ডি.ভি.সি. ৩৩ কেভি. এবং ৩৩ কে.ভি-র উপরে রেল, কয়লাখনি, ইস্পাত কারখানা এবং অন্যান্য বৃহৎ শিল্প সংস্থা যথা—চিত্তরঞ্জন লোকোমোটিভ, হিন্দুস্থান কেবল্‌স ইত্যাদিকে বিদ্যুৎ সরবরাহ করে। এছাড়াও পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ, বিহার বিদ্যুৎ পর্ষদ, সি.ই.এস.সি. ও ডি.পি.এস.সি.-কে তাদের এলাকার গ্রাহকদের বিদ্যুৎ সরবরাহের জন্য ডি.ভি.সি. বিদ্যুৎ দিয়ে থাকে।

ডি.ভি.সি.-র বিদ্যুৎ বরাদ্দের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং সি.ই.এস.সি.-কে সবচেয়ে কম অগ্রাধিকার দেওয়া হয় কারণ, কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুযায়ী কয়লা খনি, ইস্পাত শিল্প এবং রেলওয়ের বিদ্যুৎ চাহিদা ডি.ভি.সি. প্রথমে মিটিয়ে থাকে।

ডি.ভি.সি.-র উপত্যকার মধ্যে এবং বাইরে বিদ্যুৎ চহিদা ভীষণ ভাবে বেড়ে গেছে কিন্তু ডি.ভি.সি.-র বরাদ্দ না বাড়ানোর ফলে এ সকল অঞ্চলের বিদ্যুৎ পরিস্থিতি মাঝে মাঝে খুব খারাপ হয়ে পড়ে।

পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ ডি.ভি.সি.-র কাছ থেকে নিম্নোক্ত স্থানগুলিতে বিদ্যুৎ কিনে থাকে ঃ

(১) বর্ধমান
(২) লুছিপুর
(৩) ডেনডুরা
(৪) কল্যাণেশ্বরী
(৫) কন্যাপুর।

এই সমস্ত স্থান থেকে রাজ্য বিদ্যুৎ পর্ষদ প্রায় ৫০/৬০ মেগাওয়াট বিদ্যুৎ নিয়ে থাকে। এ ছাড়াও ডি.ভি.সি. সি.ই.এস.সি.-কে ৫০ থেকে ৯০ মেগাওয়াট বিদ্যুৎ হাওড়ায় দিয়ে থাকে। গত বৎসর পর্যন্ত কলকাতার বাইরে বেলমুড়ি এবং খড়গপুরে ডি.ভি.সি. বিদ্যুৎ দিত কিন্তু বর্তমানে এই সরবরাহ বন্ধ হয়ে গেছে।

ডি.ভি.সি.-র বরাদ্দ বৃদ্ধি না হওয়ার ফলে এবং নিম্নচাপের গ্রাহকদের ক্ষেত্রে সবচেয়ে কম অগ্রাধিকার দানের ফলে রাজ্য বিদ্যুৎ পর্ষদের নিজস্ব সিস্টেম থেকে উপত্যকার মধ্যে অবস্থিত বিভিন্ন অঞ্চলে সদ্য চালু হওয়া সাতগাছিয়া ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশনের মাধ্যমে কিছু বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা নেওয়া হয়েছে।

এই সব অঞ্চলে বিদ্যুৎ সরবরাহের উন্নতির জ.। রাজ্য বিদ্যুৎ পর্ষদ কিছু কিছু ট্রান্সমিশন/সাব-ট্রান্সমিশন স্কীমের কাজ শেষ করেছে এবং ছু কিছু স্কীমের কাজ চলছে। এই সব স্কীমগুলির বর্ণনা নিচে দেওয়া হল ঃ

(১) সাতগাছিয়া ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন ;

(২) কাটোয়া ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন ;

(৩) উখড়া ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন ;

(৪) রায়না ১৩২/৩৩ কে.ভি. সাব-স্টেশন ;

(৫) কন্যাপুর ৩৩ কে.ভি. সাব-স্টেশন ;

(৬) জামালপুর ৩৩ কে.ভি. সাব-স্টেশন ;

(৭) গলসি ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন ;

(৮) ছাতনি ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন ;

(৯) সদরঘাট ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন ;

(১০) বলগোনা ৩৩/১১ কে.ভি. সাব-স্টেশন।

উপরোক্ত প্রস্তাবসমূহ ছাড়াও কেতুগ্রাম, মঙ্গলকোট এবং আউসগ্রামে নতুন সাব-স্টেশন স্থাপনের কাজ বিবেচনাধীন আছে।

৭.৫। **ডিশেরগড় পাওয়ার সাপ্লাই কোং লিমিটেড**

ডিশেরগড় পাওয়ার সাপ্লাই কোং লিমিটেড (ডি.পি.এস.সি.) দি দিশেরগড় ইলেকট্রিক লাইসেন্স (১৯৩২) অনুযায়ী বিদ্যুৎ উৎপাদন এবং কয়লাখনিগুলিতে এবং আসানসোল-রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলে শিল্প গ্রাহকদের বিদ্যুৎ সরবরাহ করে থাকে। ডি.পি.এস.সি.-র লাইসেন্সের আওতায় ৬১৮ বর্গ কিলোমিটার অঞ্চল আছে। তাদের ডিসেরগড়, শিবপুর এবং নতুন চালু হওয়া চিনাকুরিতে তিনটি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র আছে।

ডি.পি.এস.সি. লাইসেন্সভুক্ত অঞ্চলের মোট বিদ্যুৎ চাহিদা ১৪০ এম. ভি. এ., এর মধ্যে কয়লাখনির বিদ্যুৎ চাহিদা ৯০ এম.ভি.এ.। বর্তমানে তাদের নিজস্ব দুটি উৎপাদন কেন্দ্রের উৎপাদন ২০ এম.ভি.এ.-র মতো এবং চিনাকুরির নতুন স্থাপিত উৎপাদন কেন্দ্রের উৎপাদন ২৫ এম.ভি.এ.। ডি.পি.এস.সি.-তাদের এলাকার চাহিদা পূরণের জন্য ৮৫ এম.ভি.এ. ডি.ভি.সি. থেকে এবং ১০ এম.ভি.এ. রাজ্য বিদ্যুৎ পর্ষদ থেকে আমদানি করে থাকে। সাম্প্রতিককালে ডি.পি.এস.সি. তাদের উৎপাদন ক্ষমতা এবং বন্টন ব্যবস্থা বাড়ানোর কাজ হাতে নিয়েছে।

১৯৮৬-৮৭ থেকে ১৯৯০-৯১ পর্যন্ত, গত পাঁচ বৎসর ডি.পি.এস.সি. ২৬৭.১৭ লক্ষ টাকা উৎপাদন ক্ষমতা বাড়ানোর জন্য এবং ৫৪৬.৯৫ লক্ষ টাকা বণ্টন ব্যবস্থা প্রসারের জন্য খরচ করেছে।

চিনাকুরি বিদ্যুৎ কেন্দ্রে একটি ১০ মেগাওয়াট এবং একটি ৩০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের সম্ভাব্যতা মেসার্স টাটা কনসালটিং ইঞ্জিনিয়ার খতিয়ে দেখছে।

৮। **এন.টি.পি.সি.-র বিদ্যুতের মূল্য**

মাননীয় সদস্যগণ এন.টি.পি.সি.-র বিদ্যুৎ কেন্দ্র থেকে পূর্বাঞ্চলের রাজ্যগুলিতে বিদ্যুৎ বিক্রয়ের ব্যাপারে যে বৈষম্যমূলক বিদ্যুৎ মূল্য ধার্য কর. হয়েছে সে সম্বন্ধে আমাদের গত

বছরের বক্তব্য অবহিত আছেন। ১৯৯১ সালের ৬ই সেপ্টেম্বর দিল্লিতে অনুষ্ঠিত রাজ্য বিদ্যুৎ মন্ত্রীদের সম্মেলনে এই বিষয়টি উত্থাপন করা হয়েছিল এবং আমাদের আশ্বাস দেওয়া হয়েছিল যে সমস্ত দেশ জুড়ে একই হারে বিদ্যুৎ মূল্য ধার্য করা হবে। এ সম্পর্কে আমরা এখনও কিছু জানতে পারিনি। আমাদের আশঙ্কা যে এটা করা না হলে 'ন্যাশনাল পাওয়ার ট্রান্সমিশন কর্পোরেশন' (এন.পি.টি.সি.) গঠন করার বিশেষ উদ্দেশ্য সফল হবে না।

**৯। শক্তি সংরক্ষণ**

কেন্দ্রীয় সরকার, শিল্প গোষ্ঠীসমূহ এবং এই রাজ্যে বিদ্যুতের সঙ্গে যুক্ত বিভিন্ন ইউটিলিটি সংস্থাগুলির মধ্যে শক্তি সংরক্ষণের ক্ষেত্রে পারস্পরিক আলাপ-আলোচনার মাধ্যমে সমন্বয় সাধনের উদ্দেশ্যে বিদ্যুৎ দপ্তরে একটি শক্তি সংরক্ষণ সেল গঠন করা হয়েছে।

পরিশেষে, আমি এই সভার সমস্ত মাননীয় সদস্যগণ, বিশেষ করে যারা বিদ্যুতের ব্যাপারে গঠিত 'সাবজেক্ট কমিটির' সদস্য তাদের সমর্থন, উপদেশ এবং পরিচালনার জন্য ধন্যবাদ জানাচ্ছি। যদিও অনেক সমস্যা রয়েছে, কিন্তু এই সমস্যাগুলি অনতিক্রমনীয় নয় এবং কেবলমাত্র প্রতিটি ক্ষেত্রে আপনাদের সহযোগিতার মাধ্যমে এই রাজ্যের জনগণ তাদের দুর্দশা থেকে মুক্তি পেতে পারেন।

মাননীয় সদস্যগণের কাছে অনুরোধ তারা যেন এই দাবি অনুমোদন করেন।

## APPENDIX I

## REPORT ON THE CAUSES OF GRID DISTURBANCE IN EASTERN REGION ON 2ND JULY, 1991

(1) On 2nd July, 1991, North Bengal areas experienced stormy weather conditions with lightning an incessant rains in the early morning hours. Several 33 KV lines tripped on short circuit from 05.45 hrs. onwards. At 06.00 hrs. the Y-phase suspension insulator at tower location No. 123 of the 132 KV Birpara-Moynaguri line, which is 40 km. away from Birpara, gave way. As a result, the conductor fell on the cradle guard of the 11 KV line, passing just below the 132 KV line. The disturbance started with a rare type of high impedance fault of varying amptitude. Conductor swinging and galloping in the inelement weather prevailing on the day burnt out portion of trees and bamboos and the cradle guard and conductors of the 11 KV line crossing underneath before touching the foot of tower changing the fault to low impedance earth fault. Thus, the earth fault was one of the varying impedance type, persisting for some time. The protective relaying at Moynaguri end operated in zone 1 time and tripped the breaker at Moynaguri end. However, owing to the nature of the fault explained above, the protective relays at Birpara WBSEB could not sense the fault initially within its reach. The earth fault relays on 220/132 KV ICT 1 at Birpara HHPC S/S and the unrestricted earth fault relays of

the generation transformers at Chukha HPS picked up, tripping all the four running units, resulting in a loss of 310 MW generation at Chukha HPS.

(2) With the loss of Chukha generation at a frequency of 49.88 Hz, Jaldhaka HPS generating 18 MW was also lost. This loss of generation of more than 300 MW made the frequency to fall below 47.5 Hz during which Maithon Gas Turbaine generating 54 MW tripped.Kolaghat U-5 with auto governor control increased the generation from 50 MW to 140 MW but tripped subsequently at high drum level. With the fall in frequency, captive generation of TISCO, BSL, FCI were also islanded. 60 MW captive generation of DSP also tripped due to fall in frequency. Further Farakka U-3 generation reduced to 60 MW from 140 MW and was hand-tripped. Meanwhile though manual loadshedding was done, frequency decay could not be arrested. Farakka-Malda 400 KV line charged at 220 KV tripped on distance protection due to low voltage at malda and low frequency. It may be mentioned here that by this time the system had almost collapsed with the freqency below 42 Hz and further falling. Thus, the other 400 KV Farakka-Malda line which was not comissioned also would not have made any difference in this condition. The frequency decline was sharp leading to cascade outage of all genrating units and subsequent total collapse of Eastern Grid excluding CESC and OSEB which were operating in isolation even before the incident.

(3) The incident, over and above everything else, highlights the inadequacy of planned, as well as emergency, manual load-shedding and brings out clearly the need for effective automatic under-frequency load-shedding, as the last resort for disaster control.

**দাবী নং ৭২**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব রাখছি যে, ৭২ নং অভিযাচনের অধীন মুখ্যখাত নং "২৮১০-নন-কনভেনশনাল সোর্সেস অব এনার্জি"-এর জন্য মোট ১,০৭,৫০,০০০ (এক কোটি সাত লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। "ভোট-অন-অ্যাকাউন্ট"-এর ২৬,৯০,০০০ (ছাব্বিশ লক্ষ নব্বই হাজার) টাকাও এর মধ্যে রয়েছে।

পশ্চিমবঙ্গে রাজ্য সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগ, অপ্রচলিত শক্তির উৎস সংক্রান্ত প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে কেন্দ্রীয় সংযোগরক্ষাকারি বিভাগের (নোডাল ডিপার্টমেন্ট) দায়িত্ব পালন করে। প্রকল্পগুলি কার্যকারিত করে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর যেমন—বিদ্যুৎ বিভাগ, ক্ষুদ্র ও কুটিরশিল্প বিভাগ, ত্রাণ ও কল্যাণ বিভাগ, বন বিভাগ, ক্ষুদ্র সেচ বিভাগ ইত্যাদি।

অপ্রচলিত শক্তির উৎস সংক্রান্ত প্রকল্প রূপায়ণের ক্ষেত্রে এই রাজ্য সম্প্রতি কয়েকটি জাতীয় পুরস্কার পেয়েছে। যেমন—

ক) দ্বিতীয় শ্রেষ্ঠ জেলা—মেদিনীপুর ;

খ) শৌচাগার সংযুক্ত জৈবগ্যাসের ক্ষেত্রে দ্বিতীয় শ্রেষ্ঠ কাজ ;

গ) জৈবগ্যাস প্ল্যান্টের ক্ষেত্রে দ্বিতীয় সর্বোচ্চ লক্ষ্যমাত্রা নির্ধারণ ;

ঘ) দ্বিতীয় সর্বনিম্নসংখ্যক কাজ করে না এমন প্ল্যান্ট (রাজ্যের ক্ষেত্রে)।

উপরোক্ত অবস্থার নিশ্চিত উন্নয়ন ঘটানো যায় এবং এই রাজ্য সহজেই প্রথম স্থান অধিকার করতে পারে যদি অন্যান্য অনেক রাজ্যের মতো এখানেও একটি অপ্রচলিত ও পুনর্নবীকরণযোগ্য শক্তির উৎস সংস্থার একক মাধ্যমে প্রকল্পগুলি রূপায়িত হয়। অতি সম্প্রতি এই সমস্যার সমাধান হয়েছে এবং আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তি উৎস বিভাগের অধীনে এই ধরনের একটি সংস্থা তৈরি হতে চলেছে।

২.১ জৈব গ্যাস

এই রাজ্যে এখনও পর্যন্ত ছেচল্লিশ হাজার দু'শ পঁচিশটি (৪৬, ২২৫) পরিবারোপযোগী জৈবগ্যাস প্ল্যান্ট বসানো হয়েছে। এতে প্রধানত সংখ্যালঘুশ্রেণীর মানুষেরাই উপকৃত হয়েছে। পুরুলিয়ায় একটি বৃহদার প্ল্যান্ট বসানো হয়েছে এবং কাজ চলছে। হরিণঘাটায় আরও তিনটি প্ল্যান্ট বসানোর কাজ এগিয়ে চলেছে। এইক্ষেত্রে ব্যাঙ্কের অর্থ বিনিয়োগের নিম্নমুখিহার উদ্বেগের অপেক্ষা রাখে। ১৯৮২-৮৩ সালে সমস্ত প্ল্যান্টের শতকরা যাট ভাগ ব্যাঙ্কের সহায়তা পেয়েছি। ১৯৯০-৯১ সালে এই পরিমাণ কমে এসে পৌঁছেছে শতকরা পাঁচভাগে।

২.২ সৌর ফোটোভোল্টাইক

এটা অত্যন্ত দুঃখের কথা যে এখনও পর্যন্ত বসানো ছ'শ বিয়াল্লিশটি (৬৪২) সৌর ফোটোভোল্টাইক রাস্তার আলোর অনেকগুলিই যথাযোগ্য মেরামতি ব্যবস্থার অভাবে খারাপ হয়ে গেছে। তবুও, অযোধ্যা পাহাড়ের ট্যুরিস্ট হোস্টেল এবং সাগরদ্বীপের যুব আবাসে বসানো সৌর ফোটোভোল্টাইক ভালোভাবেই কাজ করছে। অদূর ভবিষ্যতে সজনেখালি ট্যুরিস্ট লজকেও সৌর ফোটোভোল্টাইক ব্যবস্থার আওতায় আনার প্রস্তাব রয়েছে।

২.৩ সৌরতাপীয় শক্তি

১৯৯০-৯১ সাল পর্যন্ত সৌরতাপীয় ব্যবস্থায় জল গরম করার ক্ষেত্রে এই রাজ্যে সংস্থাপিত ক্ষমতা দিন প্রতি ১,১৩,০০০ লিটার। পরের বছরের মধ্যে এই ক্ষমতা দিন প্রতি আরও এক লক্ষ লিটার বাড়ানোর লক্ষ্য রয়েছে। মোটামুটি দিন প্রতি ১০০ লিটারের উষ্ণ জলব্যবস্থা এক বছরে ২,২৩৬ কিলোওয়াট ঘণ্টা প্রচলিত বিদ্যুতের খরচ বাঁচাতে সক্ষম। স্পষ্টতই বিদ্যুৎ শক্তির ব্যয় কমানোর ক্ষেত্রে সৌরতাপীয় ব্যবস্থার প্রয়োগের বিরাট সম্ভাবনা রয়েছে।

**২.৪ উন্নত চুল্লি**

১৯৯১ সালে এই রাজ্যে পঞ্চান্ন হাজার উন্নত চুল্লি বসানো হয়েছে। এর জ্বালানি ক্ষমতা চিরাচরিত চুল্লির ১০-১২% বেশি এবং ফলত বন ধ্বংস করা ও স্বাস্থ্যের ক্ষতিরোধে এর অবদান রয়েছে।

**২.৫ বায়ু শক্তি**

এ বিষয়ে এই রাজ্যে বিজ্ঞানসম্মত সংখ্যাতত্ত্বের প্রয়োজন বহুকাল ধরেই অনুভূত হয়েছে। বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগকে এই কাজের উপযুক্ত করে তোলা হয়েছে। বায়ু মানচিত্র তৈরির কাজ চলছে এবং পরবর্তী দু'বছরে শেষ হবে বলে আশা করা যায়। নয়াচর দ্বীপ এবং দিঘায় দু'টি ১০ কিলোওয়াটের জেনারেটর বসানোর কাজও চলছে।

**২.৬ হাস্ক-গ্যাসীফায়ার**

আমরা এতকাল ধানের কুঁড়োকে বর্জ্য বস্তু হিসাবেই দেখতাম। এখন এর থেকে বিদ্যুৎ উৎপাদনের বিষয়ে ভাবা হচ্ছে। একটি সমবায় ধানকলে একটি ৫০ কিলোওয়াট নিহিত ক্ষমতাসম্পন্ন রাইস হাস্ক-গ্যাসীফিকেশন প্ল্যান্ট বসানোর বিষয়ে এই বিভাগে কথাবার্তা চলছে।

**২.৭ পৌর আবর্জনা থেকে শক্তি**

এই বিভাগ পৌর আবর্জনাকে উচ্চতাপমাত্রায় গ্যাসীকরণের দ্বারা কো-জেনারেশন ধরনের তাপবিদ্যুৎ উৎপাদনের বিষয়ে একটি প্রকল্পের কাজ শুরু করতে চলেছে। শক্তি উৎপাদন ছাড়াও পরিবেশদূষণ নিয়ন্ত্রণে এই প্রকল্পের গুরুত্ব রয়েছে।

**২.৮ উর্জাগ্রাম**

এই বিভাগ সম্প্রতি কেন্দ্রীয় সরকারের একটি উর্জাগ্রাম প্রকল্প হাতে নিয়েছে। এই বিষয়ে মেদিনীপুর জেলার কুলাপাড়া গ্রামকে চিহ্নিত করা হয়েছে যেখানে ২২০টি উন্নত চুলা, ৩০টি ব্যক্তিগত জৈবগ্যাস প্ল্যান্ট, ২০০০টি সৌর ফোটোভোল্টাইক লণ্ঠন, ৮টি সৌর ফোটোভোল্টাইক রাস্তার আলো এবং একটি কেন্দ্রীয় সৌর ফোটোভোল্টাইক চার্জিং স্টেশন তৈরি করার লক্ষ্য রয়েছে। এই গ্রামটি শক্তির উৎস সংক্রান্ত কারিগরি কৌশল প্রদর্শনের ক্ষেত্রে একটি আদর্শ গ্রাম হিসেবে পরিগণিত হবে।

**২.৯ ১৯৯২-৯৩-এর জন্য দৃষ্টিভঙ্গি**

১৯৯২-৯৩ সালের জন্য ধার্য লক্ষ্যমাত্রা হ'ল—

১,০০,০০০টি পরিবারোপযোগী জৈবগ্যাস প্ল্যান্ট।

দিন প্রতি ২,০০,০০০ লিটার ক্ষমতার সৌরতাপীয় (ব্যক্তিগত এবং সমষ্টিগত ব্যবস্থায় জল গরম করার ব্যবস্থা রূপায়ণ।

১,০০,০০০টি উন্নত চুল্লি।

আমরা দূরবর্তী গ্রামগুলিতে সৌর ফোটোভোল্টাইক লণ্ঠনের স্থানীয় উৎপাদন, মেরামতি ও রক্ষণাবেক্ষণের কাজকে উৎসাহ দেবার পরিকল্পনা নিচ্ছি যাতে গ্রামীণ ক্ষেত্রে কর্মসংস্থানের সম্ভাবনা তৈরি হবে।

পরবর্তী বছরগুলিতে সৌর শস্যশুষ্কায়ক এবং সৌর লবণ দূরীকরণ ব্যবস্থা তৈরি করার বিষয়টি আরও বেশি গুরুত্ব পাবে।

আগামী দিনগুলিতে বায়ু শক্তি এবং মিনি-মাইক্রো হাইডেল-এর সম্ভাবনাগুলির পূর্ণ উপযোগ ঘটানোর জন্য পর্যাপ্ত প্রচেষ্টায় প্রতিশ্রুতি দিচ্ছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে ৭৩ নং দাবির অধীনে "২৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প (সরকারি উদ্যোগ সমূহ বাদে)", "৪৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্রশিল্পের উপর মূলধন বিনিয়োগ (সরকারি উদ্যোগ সমূহ বাদে)" এবং "৬৮৫১—গ্রামীণ ও ক্ষুদ্র শিল্পের জন্য ঋণ (সরকারি উদ্যোগ সমূহ বাদে)"—এই মুখ্য খাতগুলি বাবদ ব্যয় নির্বাহের জন্য ৭৭,৬৯,৮৭,০০০ (সাতাত্তর কোটি উনসত্তর লক্ষ সাতাশি হাজার) টাকা মঞ্জুর করা হোক।

[ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে যে, ১৯,৪৩,০০,০০০ (উনিশ কোটি তেতাল্লিশ লক্ষ) টাকার যে দাবি পেশ করা হয়েছে তাহা ঐ অর্থাঙ্কের মধ্যে ধরে নেওয়া হয়েছে।]

প্রতিটি কর্মপ্রকল্প খাতে বরাদ্দের বিস্তারিত বিবরণ ১৩নং বাজেট প্রকাশন "ডিটেল্‌ড ডিমান্ডস ফর গ্রান্টস্ ফর ১৯৯২-৯৩" পুস্তিকার ২৯ পৃষ্ঠা থেকে ৮২ পৃষ্ঠায় পাওয়া যাবে।

ভারতবর্ষে বিশেষ করে পশ্চিম বাংলায় কুটির ও ক্ষুদ্রশিল্পের একটি বিশেষ ভূমিকা আছে। সংগঠিত ও অসংগঠিত শিল্পে কর্মরত মোট শ্রমিকের সিংহভাগ কুটির ও ক্ষুদ্র শিল্পে কাজ করে। সারা বিশ্বে এমন কি ভারতেও প্রযুক্তির গুণগত বিকাশ ঘটলেও ক্ষুদ্রশিল্পে উৎপাদিত দ্রব্য রপ্তানি বাণিজ্যের ৩০ ভাগেরও বেশি দখল করে আছে। এই সব কারণে প্রথম পাঁচশালা পরিকল্পনা থেকেই কুটির ও ক্ষুদ্রশিল্পকে রক্ষা ও লালন করার জন্য সংরক্ষণ নীতি গ্রহণ করা হয়েছিল। কিন্তু বর্তমান ভারত সরকার আই. এম. এফ. ও বিশ্ব ব্যাঙ্কের চাপের কাছে নতি স্বীকার করে সেই সংরক্ষণ নীতি পরিত্যাগ করেছে। দেশি ও বিদেশি বৃহৎ ও একচেটিয়া পুঁজিপতিদের ক্ষুদ্রশিল্পে বিনিয়োগে অবাধ সুযোগ করে দিয়েছে। বর্তমানে সারা ভারতে ২ লক্ষ ১৮ হাজারের বেশি ক্ষুদ্রশিল্প সংস্থা বন্ধ/রুগ্ন আছে। লক্ষ লক্ষ শ্রমিক, কুটির ও ক্ষুদ্রশিল্পের মালিক অনাহারে ও অর্ধাহারে জীবনযাপন করছে। ভারত সরকারের বর্তমান শিল্পনীতি ও অর্থনীতি সমগ্র দেশকে আরও বড় বিপর্যয়ের মুখে এনে দাঁড় করিয়েছে।

এই পটভূমিকায় বর্তমান বছর এবং আগামী বছরের কুটির ও ক্ষুদ্রশিল্প বিভাগের কাজের পর্যালোচনা করতে হচ্ছে। ভারত সরকার যে নীতি গ্রহণ করেছে তার প্রভাব কতদূর ক্ষতিকর তাও পরিমাপ করা যাচ্ছে না। কারণ প্রতিদিনই নতুন নতুন আক্রমণ জনগণের স্বার্থের বিরুদ্ধে করা হচ্ছে।

১৯৮৫-৮৬ সাল থেকে ১৯৯০-৯১ সাল পর্যন্ত টাকার অবমূল্যায়ন প্রায় ৩১% করা হয়েছে। পরোক্ষ কর বাড়ানো হয়েছে, প্রত্যক্ষ কর কমানো হয়েছে। প্রায় প্রতিদিনই সমস্ত জিনিসের দাম বাড়ছে। ইতিমধ্যেই শিল্পে উৎপাদন হ্রাস পেয়েছে। কৃষি উৎপাদন হার বাড়ে নি। খাদ্যশস্যের উৎপাদন কমেছে যদিও পশ্চিমবঙ্গে বেড়েছে। বহির্বাণিজ্য হ্রাস পেয়েছে। ভারত সরকার পরিচালিত ব্যাঙ্ক, ইনস্যুরেন্স ও অন্যান্য অর্থ লগ্নি সংস্থাগুলি তুলনামূলকভাবে পশ্চিমবঙ্গে অনেক কম বিনিয়োগ করে আসছে। ভারতে নতুন সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর পশ্চিমবঙ্গে বিনিয়োগ আরও কমানো হয়েছে। অর্থলগ্নি সংস্থাগুলি এমন কি বেকার যুবকদের জন্য SESRU এবং SEEUY নামে যে প্রকল্পগুলি চলচে সেখানেও বিনিয়োগ করার সময় সিকিউরিটি ইত্যাদির দাবি করে কার্যত বিনিয়োগ বন্ধ করে দেওয়া হচ্ছে। ব্যাঙ্কগুলির কাছে ১০০টি প্রস্তাব পাঠানো হলে ৩০টির বেশি প্রস্তাব অনুমোদন করছে না বা ঋণ দিচ্ছে না। এ ছাড়াও ব্যাঙ্ক সুদের হার অস্বাভাবিক হারে শুধু বাড়ানোই হয়নি, ভারত সরকারের নতুন নীতি সুদের হার বৈষম্যমূলকভাবে ধার্য করার সুযোগ করে দিয়েছে।

অস্বাভাবিক দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে বর্ধিত পরিমাণে শিল্পগুলির ওয়ার্কিং ক্যাপিটালের প্রয়োজন হচ্ছে। ভারত সরকারের অর্থলগ্নি সংস্থাগুলি এই বর্ধিত পরিমাণ ওয়ার্কিং ক্যাপিটাল দিতে অস্বীকার করছে ফলে লাভজনক ক্ষুদ্রশিল্প সংস্থাগুলি ওয়ার্কিং ক্যাপিটালের অভাবে রুগ্ন হয়ে পড়ছে। এর উপর আছে বড় শিল্পপতিগণ, সরকারি, আধা-সরকারি প্রতিষ্ঠানগুলির ক্ষুদ্রশিল্পকে দেয় অর্থ দিতে দেরি করার অভ্যাস।

এই পটভূমিকায় আলোচ্য বছরে কোনও উৎসাহব্যঞ্জক চিত্র মাননীয় সদস্যদের সামনে উপস্থিত করতে পারছি না বলে আমি দুঃখিত। তবু কিছু বিষয় যেগুলি খুবই গুরুত্বপূর্ণ, আমি তুলে ধরছি। এবছর জানুয়ারি মাস পর্যন্ত ২১,২২৯টি ক্ষুদ্রশিল্প এ রাজ্যে নিবন্ধভুক্ত হয়েছে, ৮,৬৬৬টি নতুন শিল্প প্রতিষ্ঠিত হয়েছে যার ফলে অন্তত ২০,৯৬২টি কর্মবিনিয়োগ-এর সুযোগ হয়েছে। SIDA-র মাধ্যমে এখনও পর্যন্ত ৩৯৫টি ক্ষুদ্র শিল্প সংস্থা প্রতিষ্ঠিত হয়েছে যার প্রত্যেকটির বিনিয়োগের পরিমাণ ২ লক্ষ টাকার বেশি। এই কটি সংস্থায় মোট বিনিয়োগ প্রায় ৮৯.২৫ কোটি টাকা।

ক্ষুদ্র ও কুটির শিল্পকে উৎসাহিত করার জন্য পঃ পঃ সরকার আর্থিক দিক থেকে নানাভাবে সাহায্য করছে। পর্যালোচনা করে দেখা যাচ্ছে যে নানা কারণে অতি ক্ষুদ্র শিল্প সংস্থাগুলি প্রধানত এই সুযোগ পাচ্ছে। এই অবস্থায় ইনসেনটিভের বর্তমান স্কীম আরও আকর্ষণীয় করার কথা বিবেচনা করা হচ্ছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ায় পর মৃত প্রায় তাঁতশিল্প শুধু বাঁচানোই নয় সুচিন্তিতভাবে প্রসারের জন্য তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষা, বঙ্গশ্রী, রেশমশিল্প সমবায় মহাসংঘ প্রভৃতি সংস্থাকে গতিশীল করার ফলে ও সুনিয়ন্ত্রিত পরিচালনার গুণে তাঁত শিল্প শুধু যে রক্ষা পেয়েছে তাই-ই নয় অত্যন্ত সফলভাবে সম্প্রসারিতও হয়েছে। বর্তমানে বাজারে এই সব সংস্থা এক উল্লেখযোগ্য ভূমিকা পালন করছে। কিন্তু ভারত সরকার সম্প্রতি যে নীতি গ্রহণ করেছে তার ফলে তুলো এবং সুতোর দাম অস্বাভাবিক বেড়েছে। এই দামে তুলো বা সুতো কিনে তন্তুজীবিদের লাভ একেবারেই হচ্ছে না। সঙ্কট

এতই ভয়াবহ আকার ধারণ করেছে যে, সংবাদে প্রকাশ অন্ধ্র প্রদেশে প্রায় ৭ জন তন্তুজীবী আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। এছাড়াও অন্যান্য সমস্যার মধ্যে সরকারি ও বেসরকারি সংস্থাগুলি তন্তুজীবিদের বা তাদের সমবায়গুলিকে দেয় টাকা ঠিকমতো না দেওয়ার ফলে সঙ্কট আরও ভয়াবহ হয়েছে। এই সমস্ত প্রতিকূল অবস্থার মধ্যেও হস্তচালিত বস্ত্র শিল্পীদের রক্ষার এবং এই শিল্পকে আরও প্রসারে আমরা বদ্ধপরিকর।

আপনারা জানেন গ্রাম বাংলার মূলত নিম্ন আয়ের মানুষের অর্থনৈতিক উন্নয়নের একটি প্রধান ক্ষেত্র হল খাদি ও গ্রামীণ শিল্প। কর্মসংস্থান ও উৎপাদনের সমন্বয়ে এই ক্ষেত্রটির বিপুল সম্ভাবনা, যা এ রাজ্যে বিশেষভাবে অগ্রসর হচ্ছিল তা সম্প্রতি কেন্দ্রের অনুসৃত ভ্রান্ত অর্থনীতির ফলে চরম সংকটের মুখে পড়েছে। গ্রামীণ শিল্পের এই ক্ষেত্রটি বৃহৎ ও একচেটিয়া পুঁজির কাছে উন্মুক্ত করে দেওয়ায় এই ক্ষেত্রটিকে এক অসম প্রতিযোগিতার মুখে ঠেলে দেওয়া হয়েছে যার ফলে এর কাজকর্ম সংকুচিত হয়ে পড়ার আশঙ্কা দেখা দিয়েছে। এই সংকটময় পরিস্থিতির মুখে দাঁড়িয়েও রাজ্য সরকার সাধ্যমতো উন্নয়নের চেষ্টা অব্যাহত রেখেছে। পরিবর্তিত পরিস্থিতির মধ্যে সামঞ্জস্য রেখে এবং গ্রামীণ সমাজের চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে এই ক্ষেত্রটিতে নতুন করে গতি সৃষ্টি করায় উদ্যোগ নেওয়া হয়েছে।

দেশের সামগ্রিক অর্থনৈতিক সঙ্কটের পরিপ্রেক্ষিতে খাদি কমিশন এ রাজ্যের জন্য বরাদ্দের ৩০% ছাঁটাই করেছে এবং সংশোধিত বরাদ্দেরও শতকরা বিয়াল্লিশ ভাগ অর্থ এ পর্যন্ত দিতে পেরেছে। এর ফলে খাদি ও গ্রামীণ শিল্পে এ বছরের লক্ষ্য মাত্রার ৩৭% অর্জন করা সম্ভব হয়েছে এবং খাদি পর্ষদ প্রায় ২৫,৮৮৪ সংখ্যক গ্রামীণ মানুষকে নানাভাবে উৎপাদনে আর্থিক সহায়তা দিয়েছে এবং যন্ত্রাদি সরবরাহ করেছে। প্রসঙ্গত উল্লেখ করা দরকার যে সারা দেশের জন্য কমিশন কর্তৃক স্থিরিকৃত বেশ কিছু খাদি ও গ্রামীণ শিল্প-প্রকল্পে আর্থিক ও কারিগরি সহায়তা দানের নিয়ম কানুনের যুগোপযোগী পরিবর্তন প্রয়োজন হয়ে পড়েছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন, ভারত সরকারের পক্ষপাতমূলক নীতির ফলে পশ্চিমবঙ্গে বৃহৎ শিল্প এবং ইলেকট্রনিক ও পেট্রো কেমিক্যালের মতো আধুনিক গুরুত্বপূর্ণ শিল্প গঠন করতে দেওয়া হয়নি। যাহা হউক অনেক চেষ্টার পর গত কয়েক বছরে হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প, বাঁকুড়ার বড়জোড়ায় পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন প্রকল্প, বি ও পি পি প্রকল্প, হলদিয়ার অ্যাক্রিলিক ফাইবার প্রকল্প করার অনুমতি পাওয়া গেছে। আনন্দের কথা, এর মধ্যে অ্যাক্রিলিক প্রকল্প ও বি ও পি পি কয়েক মাসের মধ্যেই বাণিজ্যিক উৎপাদন শুরু করবে। এই দু'টি প্রকল্পে উৎপাদিত দ্রব্য ব্যবহার করে বৃহৎ, মাঝারি ও বহু ক্ষুদ্র শিল্প গড়ে উঠার উজ্জ্বল সম্ভাবনার সৃষ্টি হয়েছে। এই সম্ভাবনাকে কার্যকর করার জন্য অনেকগুলি ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট দ্রুততার সাথে গড়ে তোলার সিদ্ধান্ত করা হয়েছে। ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন কর্পোরেশন, ক্ষুদ্র শিল্প কর্পোরেশন এবং ক্ষুদ্র শিল্প অধিকার ইণ্ডাস্ট্রিয়াল এস্টেট (শিল্প তালুক) কয়েকটি গড়ে তুলেছে। এই সমস্ত শিল্প এস্টেটগুলির মাধ্যমে নতুন শিল্প গড়ার সুযোগ সৃষ্টি হয়েছে। হাজার হাজার বেকারদের অদূর ভবিষ্যতে কর্মসংস্থান হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। এই সম্ভাবনা কার্যকর করতে হলে ভারত সরকার পরিচালিত অর্থলগ্নি সংস্থাগুলিকে অর্থলগ্নি করতে বাধ্য করতে হবে। আশা করি দলমত নির্বিশেষে সমস্ত সদস্যগণ এ ব্যাপারে সাহায্যের হাত প্রসারিত করবেন।

গত বাজেট ভাষণে আমি মাননীয় সদস্যদের জানিয়েছিলাম যে বিধান নগরে UNDP-এর আর্থিক সহায়তায় একটি আধুনিক এনট্রাপ্রেনারশিপ ডেভেলপমেন্ট ইনস্টিটিউট স্থাপন করার জন্য ভারত সরকারের কাছে প্রস্তাব করা হয়েছে। এই ইনস্টিটিউট করার জন্য প্রয়োজনীয় জমি রাখা সত্ত্বেও আজ অবধি ভারত সরকারের কাছ থেকে কোনও সাড়া পাওয়া যায়নি।

ভারত সরকারের টেক্সটাইল মন্ত্রকের সহায়তায় ন্যাশনাল হ্যাণ্ডলুম এক্সপো-৯১ কলকাতায় ৬ই ডিসেম্বর '৯১ থেকে ৫ই জানুয়ারি '৯২ পর্যন্ত অনুষ্ঠিত হয়। ভারতের প্রায় সব রাজ্যই এই এক্সপোয় অংশগ্রহণ করার ফলে এক্সপোর্ট দারুণভাবে সফল হয়। হস্ত তাঁত বস্ত্র বিক্রয় হয় মোট ১৩.৪৬ কোটি টাকার।

ভারত সরকার জনতা কাপড় প্রস্তুত করার কোটা এ রাজ্যের জন্য কমিয়ে দিয়েছে। ডিসেম্বর '৯১ পর্যন্ত এ বছরের লক্ষ্যমাত্রা ৫০ মিলিয়ন স্কোয়ার মিটারের মধ্যে ৩৩.৪৮ মিলিয়ন স্কোয়ার মিটার জনতা কাপড় প্রস্তুত শেষ হয়েছে। আশা করা যাচ্ছে নির্ধারিত সময়েই লক্ষ্যমাত্রা পূরণ করা সম্ভব হবে। প্রসঙ্গত মাননীয় সদস্যদের জানাতে চাই তুলো এবং সুতোর দাম অস্বাভাবিক বৃদ্ধি পাওয়ায় জনতা কাপড়ের সাবসিডি বাড়াবার প্রস্তাব করা হয়েছিল। মাত্র কয়েদিন আগেই ভারত সরকার সে প্রস্তাব বাতিল করেছে।

১৯৯১-৯২ সালের, ডিসেম্বর ৯২-র মধ্যে দু'টি হোসিয়ারি সমবায় সমিতি গঠন করা হয়েছে যাদের রাজ্য সরকারের তরফ থেকে শেয়ার ক্যাপিটাল দেওয়া হবে। এ রাজ্যে যে দুইটি সুতাকল স্থাপন করা হচ্ছে তাতে হোসিয়ারি শিল্পে ব্যবহারের জন্য সূতা উৎপাদনের কিছু ব্যবস্থা রাখার কথা আছে। তন্তুজ ও তন্তুশ্রীর মাধ্যমে এই হোসিয়ারি সমবায়গুলিকে বিপননে সাহায্য করার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। বর্তমান বছরে ৬টি রেডিমেড পোষাক প্রস্তুতকারক সমবায় সমিতি গঠন করা গেছে। এই সমবায়সমূহকে তন্তুজ, তন্তুশ্রী এবং মঞ্জুষার সঙ্গে বিপনন সহায়তার জন্য যুক্ত করা হয়েছে। শেয়ার ক্যাপিটালে ব্যবস্থাও রাজ্য সরকারের তরফে করা হচ্ছে।

তুঁত চাষ এই রাজ্যের গ্রামীণ অর্থনীতির সঙ্গে বহুকাল ধরেই জড়িয়ে আছে। তুঁত চাষ শুধুমাত্র ঐতিহ্যশালী সেই কয়েকটি জেলায়ই বিস্তৃতি লাভ করছে না। হাওড়া এবং হুগলি জেলা বাদে অন্যান্য সব জেলাতেই উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে। এই তুঁত চাযের মাধ্যমে গ্রামীণ অর্থনীতিতে ব্যাপক পরিবর্তন আনা সম্ভব। সরকার তুঁত চাষের জন্য নতুন নতুন এলাকা চিহ্নিত করছে।

রেশম শিল্পে আরও অগ্রগতি ঘটাতে জাতীয় রেশম প্রকল্পের কাজ এ রাজ্যে বিশ্ব ব্যাঙ্ক এবং সুইস উন্নয়ন কর্পোরেশন প্রভৃতির সাহায্যে শুরু হয়েছে। এই প্রকল্পের আওতায় অতিরিক্ত ১৮,০০০ একর এলাকা তুঁত চাষের জন্য আনা হবে এবং আরও ৩,৭৫০ একর জমিতে দেশি তুঁত গাছের পরিবর্তে উচ্চ ফলনশীল তুঁত গাছ চাষ করা হবে।

গ্রেনেজ, তুঁত বিপিনন বাজার, রেশম বিপনন ইত্যাদির জন্য ইতিমধ্যে পদক্ষেপ নেওয়া হয়েছে এবং এই প্রকল্প শেষ হবার আগেই এগুলোর জন্য প্রয়োজনীয় পরিকাঠামো তৈরি হয়ে যাবে। তুঁতের বর্তমান উৎপাদন দ্বিগুণ হবে এবং এক লক্ষ লোকের কর্ম বিনিয়োগের সুযোগ হবে। পাশাপাশি এই তুঁত চাষ ইত্যাদিতে যে বিপুল সংখ্যক মহিলা শ্রমিক কর্মরত

আছে এবং যাদের সংখ্যা মোট শ্রমিকের ৬০ ভাগ, তাদের নানাবিধ উন্নয়নে বিশেষ জোর দেওয়া হচ্ছে।

রেশমগুটি বিপননের উদ্দেশ্যে বিপনন কেন্দ্র খোলার জন্য ইতিমধ্যেই কয়েকটি স্থান নির্বাচন হয়ে গেছে এবং নির্মাণকার্যও শুরু হয়েছে। আপাতত অস্থায়ী জায়গায় তিনটি বিপনন কেন্দ্র চালু করা হচ্ছে, যার দুটি মালদহ জেলায় এবং একটি মুর্শিদাবাদ জেলায়। আশা করা যাচ্ছে স্বল্পকালের মধ্যেই নির্মাণ কাজ শেষ হবে এবং এই তিনটি বিপনন কেন্দ্র নিজস্ব বাড়িতে স্থানান্তরিত করা যাবে।

মালদা জেলার মধুঘাটের সরকারি ফিলেচার কারখানাটির উৎপাদন সারা বছর যাতে চালু থাকে তার ব্যবস্থা করা হয়েছে। এই কেন্দ্রটির মালদহের জিলা পরিষদকে পরিচালনভার দেওয়া হয়েছে এবং আর্থিক সাহায্যাদি যাতে অব্যাহত থাকে তার জন্য এই সংস্থাটিকে হাণ্ডলুম পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশনের অন্তর্ভুক্ত করার কথা বিবেচনা করা হচ্ছে। প্রসঙ্গত উল্লেখ করা হচ্ছে এই কারখানায় প্রায় ৭৪ জন মহিলা শ্রমিক কাজ করে।

১৯৯১-৯২ সালে সেরিকালচারের উপর জুনিয়র সার্টিফিকেট কোর্স এবং স্নাতকোত্তর ডিপ্লোমা কোর্স-এ যথাক্রমে ৪৯ জন এবং ২৫ জনকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে ৭৫টি চৌকি বিয়ারিং সেন্টার রাজ্য সরকারের অর্থানুকুল্যে স্থাপন করা হয়েছে এবং তুঁত চাষ ইত্যাদির সম্প্রসারণের উদ্দেশ্যে বিভিন্ন ব্লকে ২১টি টেকনিক্যাল সারভিস সেন্টার স্থাপন করা হয়েছে যার ফলে এই কাজে নিযুক্ত চাষীরা উপকৃত হবেন।

তুঁত চাষ থেকে শুরু করে রিলিং, টুইস্টিং ডাইং, উইভিং প্রভৃতির আরও বিস্তৃতি সম্ভব। বিষয়টি রাজ্য সরকারের চিন্তা ভাবনায় সক্রিয়ভাবে আছে। এসব কাজে হাজার হাজার বেকার, অর্ধ বেকার ও মহিলাদের কর্মসংস্থান হবে।

রোগমুক্ত বীজ উৎপাদনের জন্য এবং মহাজনী ব্যবস্থা দূর করার জন্য একটি আইন গত ১৯৮৯-৯০ সালে বিধান সভায় পাশ করা হয়েছে এবং গত বছর থেকেই কার্যকর করা হচ্ছে।

মাননীয় সদস্যদের অবগতির জন্য রেশম শিল্প অধিকারের কাজের অগ্রগতির আরও একটা দিক তুলে ধরছি। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট ক্ষমতায় আসে তখন তসর এবং রেশম যথাক্রমে ১,৩০০ একর এবং ১৮,১৫৭ একর জমিতে চাষ হত। ১৯৯১-৯২ সালে বেড়ে ৪,৫৬০ একর এবং ৪৫,৪৪৬ একর জমিতে চাষ হচ্ছে।

নারকেল ছোবড়া ভিত্তিক কিছু ক্ষুদ্র শিল্প এরাজ্যে গড়ে উঠার উজ্জ্বল সম্ভাবনা রয়েছে। ইতিমধ্যে হাওড়া জেলায় সরকারের সহায়তায় ওরকম কিছু শিল্প গড়ে উঠেছে। এই শিল্পের ব্যাপ্তি ঘটাবার জন্য দক্ষিণ চব্বিশ পরগনার বজবজের কাছে ধঞ্চেবেড়িয়ায় একটি ট্রেনিং কাম সারভিসিং সেন্টার স্থাপন করা হচ্ছে। ভবন নির্মাণ কাজ ১৯৯২-৯৩ সালের মধ্যেই শেষ হবে এই কেন্দ্রে প্রতি বছর ২০ জনকে প্রশিক্ষণ দেওয়া হবে।

বায়োগ্যাস উন্নয়ন কর্মসূচির যে ৩৮০৪টি প্ল্যান্ট ১৯৯২ সালের জানুয়ারি মাস পর্যন্ত স্থাপন করা গেছে। ১৯৯২-৯৩ সালের লক্ষ্য মাত্রা স্থির হয়েছে ১০,০০০টি প্রকল্প স্থাপন করা।

আই. আর. ই. পি.-র অন্তর্ভুক্ত প্রকল্পগুলি ব্লক ভিত্তিক বিশেষ ধরনের। এ রাজ্যের ২০টি ব্লক চিহ্নিত করা হয়েছে এই প্রকল্পগুলির জন্য। এই ব্লকগুলির সার্বিক প্রয়োজন মেটানোর জন্য নতুন এবং পুনর্নবিকরণযোগ্য শক্তি উৎপাদন কেন্দ্র সহ চিরাচরিত শক্তিকেন্দ্রও এই প্রকল্পগুলির মধ্যে আছে। প্রায় ৯৬৬টি বায়ো গ্যাস প্রকল্প এবং ৪,০০০ এল. পিডি সোলার ওয়াটার হিটার প্রকল্প স্থাপন করা হয়েছে।

হাওড়ার কেন্দ্রীয় ইঞ্জিনিয়ারিং শিল্প (সি. ই. আই.), সিরামিক শিল্প, তালা শিল্প, গ্যাঞ্জেস ছাপার কালি শিল্প কোঅপারেটিভ, সার্জিক্যাল ইনসট্রুমেন্ট সার্ভিসিং সেন্টার সরকারি উড ইণ্ডাস্ট্রিজ সেন্টার প্রভৃতির কাজকর্ম সন্তোষজনক নয়। এই সমস্ত সংস্থা লোকসানে চলছে। কাঠামোগত পরিবর্তন ও আধুনিকীকরণের মধ্য দিয়ে এই সমস্ত সংস্থাগুলির পরিবর্তন ঘটানোর পরিকল্পনা করা হয়েছে।

প্রসঙ্গত উল্লেখ করা দরকার ভারত সরকার কর্তৃক লৌহ প্রভৃতি কাঁচামালের উপর থেকে নিয়ন্ত্রণ তুলে নেবার ফলে ক্ষুদ্রশিল্পের কতটা লাভ-ক্ষতি হবে তা আগামী কয়েক মাসেই বোঝা যাবে। কিন্তু এর ফলে শিল্প নিগমের কাজের পরিধি কমে যাবে বলে আশঙ্কা করা হচ্ছে।

মাননীয় সদস্যদের জানা আছে, পশ্চিমবঙ্গে বিশেষ করে কলকাতাকে কেন্দ্র করে চর্ম শিল্প এবং চর্ম জাত দ্রব্যের ব্যবসায় একসময় দেশের শীর্ষস্থানে ছিল। ভারত সরকারের পক্ষপাতমূলক নীতির ফলে ও অন্যান্য কয়েকটি কারণে গত কিছুকাল দক্ষিণ ভারত বিশেষ করে মাদ্রাজকে কেন্দ্র করে আধুনিক চর্ম শিল্প গড়ে উঠেছে কিন্তু এখনও কলকাতা চর্ম ব্যবসায় মূল কেন্দ্র হিসাবে পরিগণিত হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকার লেদার ডেভেলপমেন্ট কর্পোরেশন (চর্মজ)-এর মতো সংস্থা স্থাপন করে চর্মকারদের ও ক্ষুদ্র চর্মশিল্পকে একদিকে যেমন চর্ম ও আধুনিক ডিজাইন সরবরাহ করে চর্মশিল্পের উন্নতি ঘটানোর চেষ্টা করছে অপরদিকে আধুনিক পদ্ধতিতে চামড়া ট্যানিং ও প্রসেসিং করার ও বিপনন সম্প্রসারিত করার ব্যবস্থাও করা হচ্ছে। অন্যান্য ব্যবস্থাদির মধ্যে কলকাতার নিকটে চর্মশিল্পের প্রধান কেন্দ্র ট্যাংরা প্রভৃতি এলাকা দূষণমুক্ত করার জন্য UNDP এবং পশ্চিমবঙ্গ সরকারের যৌথ উদ্যোগে একটি সর্বাধুনিক এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট গড়ে তোলার প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগম অন্যান্য কাঁচামাল বিপনন ব্যবস্থার মধ্যে (bulk drug) বিক্রয়ের ব্যবস্থা করেছে। এই ব্যবসায় গত নভেম্বর ও ডিসেম্বর মাসে বিক্রয়ের পরিমাণ ছিল ১৫.২৭ লক্ষ টাকা। নিগম ক্ষুদ্র শিল্পে উৎপাদিত অন্যান্য দ্রব্যের সাথে ট্রান্সফরমার, রং, হাল্কা পি. ভি. সি. পাইপ এবং অন্যান্য সংশ্লিষ্ট দ্রব্যও বিপনন করছে। দক্ষিণবঙ্গে ক্ষুদ্র শিল্পে উৎপন্ন দ্রব্যাদি আরও ব্যাপক বিপননের সুবিধার জন্য ১৯৯২-৯৩ সালের মধ্যেই দুর্গাপুরে একটি বিপনন কেন্দ্র স্থাপন করা হবে। শিলিগুড়ির বিপনন কেন্দ্র উত্তরবঙ্গে উৎপাদিত দ্রব্যাদি বিপননে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। ক্ষুদ্র শিল্প নিগম বৈদেশিক বাণিজ্যে সহায়তা দানের

জন্য বিদেশের ক্রেতাদের সুবিধার্থে এবং এখানকার উৎপাদিত বিদেশে বাণিজ্য যোগ্য পণ্যাদি রপ্তানিতে সহায়তা করার জন্য একটি রপ্তানি বিপনন শাখা সম্প্রতি স্থাপিত করেছে। ক্ষুদ্র শিল্প নিগম ১৯৯২-৯৩ সালে হুগলি জেলার সপ্তগ্রামে অন্ত ৭০টি, কসবায় আরও ১০০টি ক্ষুদ্র শিল্পকে স্থান দেওয়ার জন্য দুটি শিল্প তালুক স্থাপনের কাজ শুরু করবে। এছাড়া বড়জোড়া এবং হলদিয়ায় একটি করে শিল্প তালুকের কাজ হাতে নেওয়া হয়েছে।

শিল্পবার্তা প্রিন্টিং প্রেস লিঃ ১৯৯০-৯১ সালেও বিপুল লাভ করেছে। এই লাভের পরিমাণ হবে ৪৫.৩০ লক্ষ টাকা।

পশ্চিমবঙ্গ ক্ষুদ্র শিল্প নিগমের একটি সংস্থা ওয়েস্ট বেঙ্গল প্রোজেক্টস লিঃ গত বছরের ১১,০০০ মে. টনের জায়গায় এবছর ১২,০০০ মে. টন চায়না ক্লে বিপনন করতে পেরেছে যার বিক্রয়মূল্য হবে অন্তত ১ কোটি টাকা।

আমাদের দপ্তরের কাজকর্ম জনসাধারণের সঙ্গে ঘনিষ্ঠভাবে সংযুক্ত। এরকম কাজের জন্য বিশেষ মানসিকতার প্রয়োজন আছে। এটা দুর্ভাগ্যজনক যে কিছু কিছু ক্ষেত্রে উপযুক্ত মানসিকতার অভাব ঘটছে। এই দপ্তরের অধীনে বিভিন্ন অফিসে দুর্নীতিরও অভিযোগ পাওয়া যায়। এ অবস্থার পরিবর্তন হওয়া দরকার। আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব এ সম্পর্কে কোনও সুনির্দিষ্ট অভিযোগ থাকলে তারা যেন আমার কাছে পাঠান। আমি প্রতিটি অভিযোগ তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা কটি বলে আমি সভার মাননীয় সদস্যদের সহযোগিতা কামনা করে এবং পূর্বোক্ত দাবির অধীনে ব্যয়ানুমোদন করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## দাবী নং—৭৪

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৭৪ নং দাবির অধীনে "২৮৫২—শিল্প (বন্ধ ও রুগ্ন শিল্প)", "৪৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পে (বন্ধ ও রুগ্ন শিল্প) মূলধন বিনিয়োগ", "৪৮৬০—ভোগ্যপণ্য শিল্পে (বন্ধ ও রুগ্ন শিল্প) মূলধন বিনিয়োগ", "৪৮৭৫—অন্যান্য শিল্পে (বন্ধ ও রুগ্ন শিল্প) মূলধন বিনিয়োগ", "৪৮৮৫—শিল্প ও খনিজে (বন্ধ ও রুগ্ন শিল্প) মূলধন বিনিয়োগ", ৬৮৫৭—রসায়ন ও ভেষজ শিল্পের (বন্ধ ও রুগ্ন শিল্প) জন্য ঋণ", "৬৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পের (বন্ধ ও রুগ্ন শিল্প) জন্য ঋণ", "৬৮৬০—ভোগ্যপণ্য শিল্পের (বন্ধ ও রুগ্ন শিল্প) জন্য ঋণ" এবং "৬৮৮৫—অন্যান্য শিল্প ও খনিজের (বন্ধ ও রুগ্ন শিল্প) জন্য ঋণ" এই মুখ্য খাতগুলি বাবদ ব্যয় নির্বাহের জন্য ৩০,৭৯,১৫,০০০ (তিরিশ কোটি উনআশি লক্ষ পনের হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এর মধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে প্রস্তাবিত ৭,৬৯,৮০,০০০ (সাত কোটি উনসত্তর লক্ষ আশি হাজার) টাকা অন্তর্ভুক্ত আছে)।

২। মহাশয়, ব্যয়-বরাদ্দের দাবি পেশ করার সাথে আমি জানাতে চাই যে, সরকারি এবং বেসরকারি উভয় স্তরেই রুগ্ন শিল্প সংস্থার শুশ্রূষা করাই এই দপ্তরের প্রধান কাজ। কিন্তু সীমাবদ্ধ সাংবিধানিক ও আর্থিক ক্ষমতায় একটি রাজ্য সরকার রুগ্ন শিল্পের সাহায্যের

জন্য বিশেষ কিছু করতে পারেন না। তথাপি আমাদের সমস্ত কর্মকাণ্ড কেন্দ্রীভূত হবে সেইসব শিল্পের পুনরুজ্জীবনের জন্য যাদের ব্যবসায়িক সম্ভাবনা প্রমাণিত।

৩। এর একটি অংশ বি. আই. এফ. আর.-এর আওতাভুক্ত। বাকিগুলি হল সেই শিল্প সংস্থাগুলি যারা বি. আই. এফ. আর.-এর বিবেচনার যোগ্য নয় অথবা অবলুপ্ত হতে চলেছে। বি. আই. এফ. আর.-এর অন্তর্ভুক্ত নয় এমন রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবনের জন্য এই রাজ্যে রুগ্ন শিল্প সংস্থাকে প্রদেয় সাহায্যে ও সুযোগের রূপরেখা দিয়ে আমরা আমাদের নিজস্ব গুচ্ছ প্রকল্প প্রস্তুত করেছি। এই গুচ্ছ প্রকল্পের অন্তর্ভুক্ত হল বকেয়া বিক্রয়করকে একটা নির্দিষ্ট সময় পর্যন্ত হিসেব করে সহজ ঋণে পরিবর্তিত করা। ইতিমধ্যেই এই নীতিগুচ্ছ কয়েকটি শিল্প সংস্থাকে নিজের পায়ে দাঁড়াতে সাহায্য করেছে। যে সব শিল্প লিক্যুইডেশনে গেছে তাদের জন্য আমাদের প্রচেষ্টা হ'ল এমন একজন উপযুক্ত শিল্পোদ্যোগীকে খুঁজে বের করা যিনি ঐ সংস্থার যন্ত্রপাতি ও অন্যান্য সম্পদ কিনে তা উৎপাদনের কাজে লাগাবেন।

৪। ১৯৯২ সালের ফেব্রুয়ারি মাসের শেষ পর্যন্ত ১৩৪টি শিল্প সংস্থা বি. আই. এফ. আর.-এর অধীনে নথিভুক্ত হয়েছে। এইগুলির মধ্যে বি. আই. এফ. আর. ২৬টি শিল্প সংস্থার জন্য পুনরুজ্জীবন প্রকল্প অনুমোদন করেছেন। উক্ত পুনরুজ্জীবন প্রকল্পের অংশ হিসাবে রাজ্য সরকারকে প্রয়োজনীয় সংস্থার ক্ষেত্রে বিক্রয়কর ঋণ প্রদান করেছেন যাতে উক্ত সংস্থাগুলি তাদের বকেয়া বিক্রয়কর পরিশোধ করতে সক্ষম হয়। দীর্ঘদিনের নামী উৎপাদক সংস্থা টিটাগড় পেপার মিলের পুনরুজ্জীবনের ক্ষেত্রে রাজ্য সরকার একটি অতি গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে।

৫। বামফ্রন্ট সরকারের অন্যতম মুখ্য উদ্দেশ্যে হ'ল চাকুরির নিরাপত্তা ও উৎপাদনের ধারাবাহিকতা বজায় রাখা। আমরা বিবিধ পন্থা অবলম্বনের মাধ্যমে এই উদ্দেশ্য সাধনের চেষ্টা করছি। একটি উপায় হ'ল রুগ্ন অথচ সম্ভাবনাময় শিল্প সংস্থাগুলিকে রিলিফ আণ্ডারটেকিং (বিশেষ সংস্থান) ১৯৭২ আইন বলে রক্ষা করা। উক্ত আইন বলে কোনও সংস্থাকে রিলিফ আণ্ডারটেকিং ঘোষণা করলে কোনও পাওনাদের উক্ত সংস্থাকে অবলুপ্ত করতে পারে না, যতদিন পর্যন্ত উক্ত সংস্থাটি রিলিফ আণ্ডারটেকিং থাকে। সেইসাথে, রিলিফ আণ্ডারটেকিং থাকার ফলে শিল্প সংস্থাটি প্রয়োজনে সরকারি গ্যারান্টির মাধ্যমে ব্যাঙ্কের আর্থিক সহায়তায় নিরবচ্ছিন্নভাবে উৎপাদন করে পুনর্গঠনের যথেষ্ট সুযোগ লাভ করে। এই রাজ্য সরকার উক্ত আইন বলে ৩০টি শিল্প সংস্থাকে রিলিফ্ আণ্ডারটেকিং ঘোষণা করে ৩৬,০০০ কর্মচারীর চাকুরির নিরাপত্তা প্রদান করেছে।

৬। উপরে বর্ণিত বিষয়গুলি ছাড়াও রাজ্য সরকার তার সীমাবদ্ধ সম্পদ সত্ত্বেও ১৯৫১ সালের শিল্প (উন্নয়ন এবং নিয়ন্ত্রণ) আইন বলে ১৩টি শিল্প সংস্থার পরিচালনার ভার গ্রহণ করেছে। এই ১৩টি শিল্প সংস্থার মধ্যে ১০টি সংস্থাকে ইতিমধ্যেই জাতীয়করণ করা হয়েছে। অবশিষ্ট ৩টি সংস্থার মধ্যে ইণ্ডিয়া বেল্টিং অ্যাণ্ড কটন মিলস্‌কে জাতীয়করণের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এছাড়াও রাজ্য সরকার হাইকোর্টের বিভিন্ন মামলা থেকে তিনটি সংস্থার সম্পদ কিনে তাদের পরিপূর্ণ সরকারি কোম্পানিতে পরিণত করেছে। আর একটি ক্ষেত্রে রাজ্য সরকার একটি অবলুপ্ত কোম্পানির সম্পদ ক্রয় করেছে। কিন্তু আর এক প্রস্থ মামলার জন্য

ঐ সম্পদ এখনও সম্পূর্ণরূপে রাজ্য সরকারের অধিগত হয়নি। আর একটি ক্ষেত্রে মহামান্য কলকাতা হাইকোর্টের অনুমতিক্রমে ভারত জুট মিলের পরিচালনভার রাজ্য সরকারের উপর ন্যস্ত হয়েছে। তাছাড়াও এই বিভাগ দার্জিলিং রোপওয়ে কোম্পানি লিমিটেড নামে একটি পণ্য পরিবহন রোপওয়ে সংস্থাকে পরিচালনার কাজে নিযুক্ত আছে। এছাড়াও ম্যাকিনটোশ বার্ন লিমিটেড নামে একটি নির্মাণ সংস্থাকে ভারতীয় শিল্প উন্নয়ন ব্যাঙ্কের সঙ্গে সহায়তা প্রদান করে পুনর্গঠন করছে। এই সমস্ত শিল্প সংস্থাগুলি ভুগছে ইত্যাদিতে। প্রায় সবক'টি শিল্প সংস্থার সম্ভাবনা খতিয়ে দেখা হয়েছে এবং ফলের উপর ভিত্তি করে কিছু কিছু শিল্প সংস্থার ক্ষেত্রে আধুনিকীকরণের ব্যবস্থা নেওয়া হয়েছে এবং ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠানের সাহায্য ছাড়াও রাজ্য সরকারের বাজেট থেকে প্রয়োজনীয় আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। এগুলির মধ্যে দি শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড, ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং প্রোডাক্টস্ অ্যাণ্ড সার্ভিসেস লিমিটেড, শ্রী সরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড, গ্লুকোনেট ইণ্ডিয়া লিমিটেড এবং ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিস্ লিমিটেড—এই পাঁচটি শিল্প সংস্থার ইতিমধ্যেই উন্নতির লক্ষ্যণ দেখা গিয়েছে। আশা করা যায় যে, এই সংস্থাগুলি অষ্টম পরিকল্পনাকালের মধ্যেই বাণিজ্যিক সাফল্য লাভ করতে এবং অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি করতে সক্ষম হবে। অ্যাঞ্জেল ইণ্ডিয়া মেশিনস্ অ্যাণ্ড টুলস্ (১৯৮৭) লিঃ, ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস লিঃ এবং ওয়েস্ট বেঙ্গল প্লাইউড্ অ্যাণ্ড অ্যালায়েড প্রোডাক্টস্ লিঃ—এগুলিতেও লোকসানের পরিমাণ হ্রাসের লক্ষ্যণ দেখা যাচ্ছে।

৭। পরিকল্পনা খাতে রাজ্য সরকার এইসব সংস্থাকে ঋণ দিয়ে যাচ্ছে যার সাহায্যে তারা ধীরে ধীরে ক্ষয় পাওয়া তথা নষ্ট হয়ে যাওয়া যন্ত্রপাতি নৃতন করে সাজিয়ে নিতে পারে এবং একটি নির্দিষ্ট সময়ের মধ্যে যন্ত্রপাতির উৎপাদিকা শক্তি যথাসম্ভব বর্ধিত করতে সক্ষম হয়। এছাড়া যে-সকল কোম্পানির ইতিমধ্যে জাতীয়করণ হয়ে গেছে এবং সরকারি কোম্পানিতে পরিণত হয়েছে তাদের ক্ষেত্রে নিয়মিত মূলধনী সাহায্যের (ইকুইটি ক্যাপিটাল) প্রয়োজন, যাতে তারা ব্যাঙ্কের আর্থিক সহায়তা লাভের যোগ্যতা অর্জন করতে পারে। যে-সব কোম্পানির জাতীয়করণ হয়েছে, তাদের সম্পদ অধিগ্রহণ করার বিনিময়ে ক্ষতিপূরণের ব্যবস্থাও করতে হবে পরিকল্পনা খাত থেকে। যে-সকল কোম্পানি অবলুপ্তির পথে গেছে অথচ যাদের শ্রমিক সমবায়ের মাধ্যমে বা অন্যভাবে পুনরুজ্জীবনের সম্ভাবনা আছে তাদের সম্পদ ক্রয়ের জন্য পরিকল্পনা খাত থেকে রাজ্য সরকারের অর্থ ব্যয়ের প্রয়োজন হবে। কিছু শিল্প সংস্থার দূষণ প্রতিরোধের যন্ত্রপাতি বসানোর জন্য কিছু ব্যয়ভার গ্রহণেরও প্রয়োজন আছে। একই সাথে কোম্পানিগুলিকে পর্যাপ্ত পরিমাণে পরিকল্পনা বহির্ভূত সাহায্য দেওয়া দরকার যাতে কার্যকর মূলধন হিসেবে তা ব্যবহার করে তারা উৎপাদন অব্যাহত রাখতে পারে।

৮। মহাশয়, এই কথা বলে ১৯৯২-৯৩ সালে বন্ধ এবং রুগ্ন শিল্পের পুনরুজ্জীবনের ও পুনর্গঠনের জন্য আমি যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছি তার অনুমোদন দিতে অনুরোধ করি।

**দাবী নং—৭৭, ৮৩ এবং ৯৫**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

"খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প" বিভাগের জন্য ১৯৯২-৯৩ আর্থিক বছরে ৭৫, ৮৩, ও ৯৫ নং দাবির অন্তর্গত মোট যে ৮৮ লক্ষ টাকা ব্যয়বরাদ্দ (এককালীন ভোট অন অ্যাকাউন্ট ব্যায়

বরাদ্দে প্রস্তাব সহ) অনুমোদনের প্রস্তাব করা হয়েছে তার সমর্থনে আমি আমার বক্তব্য পেশ করছি।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পাশ্চাত্যের শক্তিধর দেশগুলির লবণ ও মশলার মতো খাদ্য সংরক্ষণকারি বস্তুসমূহ এবং কাঁচামালের সন্ধানের মধ্যেই উপনিবেশবাদ ও সাম্রজ্যবাদের মূল প্রোথিত ছিল। গোলমরিচ, লবঙ্গ, দারচিনি এবং অন্যান্য ঔষধি সংগ্রহের জন্য বেপরোয়া অভিযানে নৌশক্তিধর পশ্চিমী জাতিগুলি প্রাচ্যের দেশগুলির উপর নিজ নিজ আধিপত্য বিস্তারের জন্য পরস্পরের সঙ্গে দ্বন্দ্বে লিপ্ত হয়। শুধু ভারতই নয়, লক্ষ্য ছিল আফ্রিকা ও অন্যান্য দক্ষিণ এশীয় দেশগুলি। ইউরোপে রুক্ষ শীতের মাসগুলিতে মাংস সংরক্ষণের জন্য এইসব মশলাপাতি তাদের কাছে অত্যাবশ্যক ছিল।

খাদ্য ও তার সংরক্ষণ মানব জাতির অনাদিকালের প্রচেষ্টা। আর এই চালাতে গিয়ে মানুষ বহু বর্বরোচিত কাজ করেছে—প্রাচ্যের দেশগুলির উপর সাম্রাজ্যবাদী প্রভুত্ব কায়েম করেছে এবং নিরপরাধ জনগণকে ঔপনিবেশিক শাসনের আওতায় এনেছে।

খাদ্য সংরক্ষণ মানবজাতির অগ্রগতির মূল আদর্শে অঙ্গাঙ্গিভাবে যুক্ত হয়ে রয়েছে। উন্নত দেশগুলি যেমন তাদের প্রযুক্তির উৎকর্ষ সাধন করেছে তেমনি উন্নয়নশীল দেশগুলিও তাদের সেকেলে পদ্ধতিতে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

ভারত সরকারের এক সমীক্ষায় দেখা যায় ফসল কেটে গোলাত করার ত্রুটিপূর্ণ রীতি এবং গুদামজাত করা, পরিবহন ও প্রক্রিয়াকরণে অব্যবস্থার ফলে সারা দেশে প্রায় ৩,০০০ কোটি টাকা মূল্যের ফল ও সবজি প্রতি বছর নষ্ট হয়। পশ্চিমবঙ্গের ফল ও সবজির উৎপাদন সর্বভারতীয় উৎপাদনের আনুমানিক এক দশমাংশ। সুতরাং অপচয়ের এই বিপুল পরিমাণ মাননীয় সদস্যবৃন্দ সহজেই অনুমান করতে পারেন। বাগিচা ফসল ভারতের কর্ষিত জমির মাত্র ৬.৭ শতাংশ জমিতে চাষ হয় কিন্তু কৃষিজ পণ্যের মূল্য হিসাবে মোট উৎপাদনের ১৮ শতাংশ আসে এই সব ফসল থেকে। তাছাড়া দেশে রপ্তনিক্ষেত্রে কৃষিজ পণ্য থেকে আয়ের শতকরা ৫২ ভাগই হল বাগিচা ফসল। তাই পশ্চিমবঙ্গ সরকার সম্প্রতি খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগ স্থাপন করেছে। এই বিভাগ মুষ্টিমেয় কয়েকজন কর্মী ও অফিসার নিয়ে গত জনুয়ারি/ফেব্রুয়ারি, ১৯৯২ থেকে কাজ শুরু করেছে। ইতিমধ্যে অন্যান্য বিভাগ ও সংগঠনের পরামর্শ ও সহায়তা পাওয়ার জন্য যোগাযোগ স্থাপন করেছে। এই বিভাগ পশ্চিমবঙ্গে খাদ্য প্রক্রিয়াকরণ সেক্টরে প্রকল্প/কর্মপ্রকল্প রূপায়ণের প্রস্তাবও করেছে।

কয়েকমাস আগে উদ্যানবিজ্ঞান এবং খাদ্য সংরক্ষণ বিষয়ে আন্তর্জাতিক অভিজ্ঞতা সম্পন্ন বিশেষজ্ঞরা এই রাজ্যে এসেছিলেন। তাদের উত্তরবঙ্গে উৎপাদন এলাকাগুলি ঘুরিয়ে দেখানো হয়। তাদের সুপারিশ পেলে উত্তরবঙ্গের জেলাসমূহে খাদ্য প্রক্রিয়াকরণের সম্ভাবনা নিরূপণের উদ্দেশ্যে আমরা একটি পেশাদারি আর্থ-প্রায়োগিক সম্ভাব্যতা সমীক্ষা চালানোর প্রস্তাব করছি।

পশ্চিমবঙ্গের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পের সমস্যা ও সম্ভাবনার সঙ্গে এই বিভাগের পরিচয় ঘটানোর উদ্দেশ্যে "অল ইণ্ডিয়া ফুড প্রিসার্ভার্স অ্যাশোসিয়েশন (পূর্বাঞ্চল)" এবং অন্যান্য

কয়েকটি খাদ্য-সংরক্ষণ শিল্প ইউনিটের প্রতিনিধিদের সঙ্গে অনেকবার আলোচনা হয়েছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়ের "ফুড টেকনলজি বায়োকেমিক্যাল ইঞ্জিনিয়ারিং বিভাগ, বিধানচন্দ্র কৃষিবিদ্যালয়, কেন্দ্রীয় খাদ্য গবেষণাগার, পশ্চিমবঙ্গ সরকারের বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগ ও কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রক/বিভাগের প্রতিনিধিদের সঙ্গেও আলোচনা হয়েছে। এই শিল্পের সমস্যা ও প্রয়োজনের প্রধান ক্ষেত্রগুলি চিহ্নিত করা হয়েছে এবং সেগুলির কাজ হাতে নেওয়া হচ্ছে ঃ—

| ফসল | অঞ্চল |
|---|---|
| পেয়ারা ও করমচা | বারুইপুর (দক্ষিণ চব্বিশ পরগনা) |
| তরমুজ | কাকদ্বীপ (দক্ষিণ চব্বিশ পরগনা) |
| টমেটো | পুরুলিয়া/দক্ষিণ চব্বিশ পরগনা |
| আনারস ও কমলালেবু | শিলিগুড়ি/জলপাইগুড়ি |
| কলা | হুগলি |
| আলু | বর্ধমান/হুগলি |
| আম | মালদা/মুর্শিদাবাদ |
| মাশরুম | মেদিনীপুর/উত্তর চব্বিশ পরগনা ও দক্ষিণ চব্বিশ পরগনা |
| আদা | শিলিগুড়ি |
| লংকা | কাকদ্বীপ (দক্ষিণ চব্বিশ পরগনা) |
| পেঁপে | পুরুলিয়া/উত্তর চব্বিশ পরগনা |

রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির প্রতিনিধি এবং আই. ডি. বি. আই., নাবার্ড, ইত্যাদির মতো অর্থ-বিনিয়োগকারি সংস্থাগুলির প্রতিনিধিদের সঙ্গে আলোচনা হয়েছে। কিছু শিল্পপতি এবং ভারত সরকারের সংশ্লিষ্ট বিভাগসমূহের সঙ্গেও প্রক্রিয়াকৃত খাদ্যসামগ্রীর বর্তমান বিপনন ব্যবস্থাদি সম্পর্কে আলাপ-আলোচনা হয়েছে।

প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে এই বিভাগ স্থানীয় কাঁচামাল সদ্ব্যবহারের জন্য প্রশিক্ষণ ও উন্নয়নসমূহ উৎসাহমূলক কাজকর্মের উপর গুরুত্ব দেবে। এই বিভাগ কাঁচামাল উৎপাদক, প্রক্রিয়াকারক এবং অর্থ-বিনিয়োগকারি সংস্থাগুলির মধ্যে সংযোগকারি সংস্থার ভূমিকা গ্রহণ করবে।

ব্যক্তিগত উদ্যোক্তা / সংগঠন এবং সরকারি বিভাগ / সংস্থার সহায়তা নিয়ে উপরোক্ত ফল ও সবজি ছাড়াও উদ্যানজাত নয় এমন সব সামগ্রির প্রক্রিয়াকরণেও উৎসাহ দেওয়া যেতে পারে। যুগ্ম উদ্যোগও বিবেচনা করা হবে।

এই বিভাগ রাজ্য সরকারের অন্যান্য বিভাগ / এজেন্সি এবং সমবায় সংস্থাসমূহের সঙ্গেও নিরন্তর যোগাযোগ রেখে চলেছে এবং তাদের কাছ থেকে মাছ, মাংস, ফল ও সবজি, ভোজ্য ছত্রাক ইত্যাদির প্রক্রিয়াকরণ ও সংরক্ষণ, প্রশিক্ষণ এবং শিল্প স্থাপনের সম্ভাব্যতা সমীক্ষা সম্পর্কিত কতকগুলি পরামর্শ / প্রস্তাব সংগ্রহ করেছে। পশ্চিমবঙ্গের এইসব প্রস্তাবের জন্য অর্থ-সংস্থান ও সেগুলির রূপদানের জন্য কেন্দ্রীয় সহায়তা পাওয়ার লক্ষ্যে ভারত সরকারের খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প মন্ত্রক এবং সংশ্লিষ্ট অন্যান্য এজেন্সির সঙ্গে এইসব কর্মপ্রকল্প নিয়ে আলাপ-আলোচনা করা হচ্ছে।

বিশদ আর্থ-প্রয়োগিক পর্যালোচনা ও সমীক্ষা চালানোর জন্য আমরা পেশাদারি এজেন্সিগুলিকে নিয়োজিত করার প্রস্তাব করছি। একবার এইসব প্রতিবেদন আমাদের হাতে এলে এই রাজ্যের শিল্প সম্ভাবনার সদ্ব্যবহার করে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প স্থাপনের জন্য উদ্যোক্তাদের আকৃষ্ট করতে আমরা সক্ষম হব এ-বিষয়ে আমাদের আত্ম-প্রত্যয় আছে।

খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প বিভাগটি এখনো গড়ে ওঠার স্তরে রয়েছে। ভারত সরকারের বিভিন্ন এজেন্সি এবং সেই সঙ্গে আমাদের সহযোগী বিভিন্ন বিভাগ থেকে যে সহযোগিতা পাওয়ার প্রত্যাশা আমাদের রয়েছে তার উপরই এই বিভাগের ভবিষ্যৎ কর্মধারা বহুলাংশে নির্ভর করছে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে এ রাজ্যে কৃষকরা অনেক সময় অত্যন্ত অল্প দামে ব্যবসায়িদের হাতে কাঁচামাল তুলে দিতে কিংবা মাঠেই ফেলে রেখে নষ্ট করতে বাধ্য হন। পশ্চিমবঙ্গের সেইসব কৃষকদের সক্রিয় সহায়তার ওপরই এটা নির্ভর করবে। আমাদের সামর্থ সীমিত, তাই অন্যান্য বিভাগ ও এজেন্সি ইতিমধ্যে যেসব কাজকর্ম হাতে নিয়েছেন সেইসব কাজে তাঁরা সুনির্দিষ্টভাবে না চাইলে আমরা সেগুলির পুনরাবৃত্তি করতে চাই না। আমাদের মূল কাজ হবে অন্যান্য বিভাগের প্রয়াসকে এমন ভাবে অনুপূরণ করা যাতে উৎপাদনকারি, কৃষক, প্রক্রিয়াকারক এবং এই ক্ষেত্রে কর্মরত অন্যান্য ব্যক্তিগণ মূল্য সমন্বিত খাদ্যসামগ্রীর মাধ্যমে যে তাঁদের প্রয়াসের জন্য উচ্চতর পারিশ্রমিক পেতে পারেন। সক্রিয় উৎসাহ / সহায়তা-মূলক কর্মসূচিসূহের মাধ্যমে এমন একটি পরিমণ্ডল সৃষ্টি করা আমাদের অভিপ্রায় যার ফলে যেসব প্রক্রিয়াকৃত খাদ্য দ্রব্য ক্রেতাসাধারণের কাছে পৌঁছাবে উন্নত প্রযুক্তি প্রয়োগের মাধ্যমে সেগুলির মান উন্নত হয় ও খরচ কমে যায়।

বিভিন্ন কর্মপ্রকল্পের জন্য ১৯৯২-৯৩ সালে ৭০ লক্ষ টাকা সহায়ক মঞ্জুরির আওতাভুক্ত কর্মপ্রকল্পের জন্য এবং খাদ প্রক্রিয়াকরণ শিল্পের মানোন্নয়নের জন্য ঋণ ও অন্যান্য সহায়তা বাবদ ব্যয় করা হবে।

আমরা মাননীয় সদস্যবৃন্দের কাছ থেকে যে কোনও পরামর্শ গ্রহণ করতে আগ্রহী। আমাদের সীমিত সামর্থের মধ্যে এইসব পারমর্শ আমরা নিষ্ঠাসহকারে পরীক্ষা করে দেখব এবং সেগুলি যাতে সুচারুভাবে বাস্তবায়িত হয় তার চেষ্টা করব। আমাদের কর্মপ্রকল্পগুলিও ধারণা, সূত্রবন্ধন ও চূড়ান্তকরণের বিভিন্ন পর্যায়ে রয়েছে। কখনই তো সেই সময় যখন মাননীয় সদস্যবৃন্দ, কৃষক সম্প্রদায়, কৃষক সংগঠন এবং জনসাধারণের কাছ থেকে আমরা গঠনাত্মক চিন্তা-ভাবনা, উৎসাহ ও সহায়তা সর্বতোভাবে প্রত্যাশা করি।

## দাবী নং—৮১

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ আর্থিক বছরে ৮১ নং দাবির অধীন "৭০৭৫-অন্যান্য পরিবহন সেবা ঋণ" খাতে ৫৬,৭১,০০,০০০ (ছাপান্ন কোটি একাত্তর লক্ষ) টাকা মঞ্জুর করা হোক। এই টাকার মধ্যে ১৯৯২ মার্চ মাসে "ভোট-অন-অ্যাকাউন্ট" বাজেটে মঞ্জুর করা ১৪,১৭,৭৫,০০০ (চৌদ্দ কোটি সতের লক্ষ পঁচাত্তর হাজার) টাকা ধরা আছে।

২। দ্বিতীয় হুগলি সেতুর মূল অংশের কাজের অগ্রগতির আশানুরূপভাবে এগিয়ে চলেছে। কলকাতা এবং হাওড়ার দিকের Pylon-এর side span-এর নির্মাণ কার্য শেষ হয়েছে। কলকাতা ও হাওড়া উভয় প্রান্ত থেকে সেতুর মূল অংশের নির্মানকার্য সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। সেতুর কাজ শেষ করার জন্য সর্বাত্মক প্রচেষ্টা চলছে। কলকাতা প্রবেশপথ এবং Interchange-এর গঠন সংক্রান্ত কার্যাদি প্রায় শেষ হয়ে এসেছে। কলকাতা প্রবেশপথে একসাথে কাজ করার বাধা থাকায় কিছু খুচরো বাকি কাজ আলাদা আলাদা চুক্তি করে পর্যায়ক্রমে শেষ করা হচ্ছে। যদিও এই অবশিষ্ট কাজের সম্ভাব্য দেরির জন্য সেতু প্রবেশপথে যানচলাচলের সূচনা বিলম্বিত হবে না। হাওড়া প্রবেশ পথের গঠন সংক্রান্ত অধিকাংশ কাজ শেষ হয়েছে। Low level service-এর নির্মাণের কাজ, রাস্তাদি, পয়ঃপ্রণালি এবং concrete deck-এর উপরে mastic asphalt বিছিয়ে দেওয়ার কাজ ভালোভাবে এগিয়ে চলেছে এবং আশা করা যায় শীঘ্রই শেষ হয়ে যাবে।

৩। ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত এই পরিকল্পনা খাতে ২৮০,৫৭,০০,০০০ (দুইশত আশি কোটি সাতান্ন লক্ষ) টাকা ব্যয় করা হয়েছে। বর্তমান আর্থিক বৎসরের অবশিষ্ট অংশে আরও ৫৩.৫ কোটি টাকা (আনুমানিক) ব্যয়ের সম্ভাবনা রয়েছে। পূর্বেকার সংশোধিত প্রাক্‌কলন (এপ্রিল ১৯৮৮ সালের অনুমোদিত) অনুসারে এই প্রকল্পের ব্যয় ধরা হয়েছে ২৭৮.২৬ কোটি টাকা যার মধ্যে নির্মাণ ব্যয় ছাড়াও Agency charges, পরিচালন ব্যয় এবং পুনর্বাসন ব্যয় ধরা হয়েছে। এই প্রকল্প শেষ হতে দেরি হওয়ার পিছনে নানা কারণ আছে। এর মধ্যে ব্যয়ও অনেকখানি বেড়েছে। জানুয়ারি ১৯৯২-এ এই প্রকল্পের সর্বশেষ সংশোধিত প্রাকক্‌লন ঠিক করা হয়েছে ৩৮৮.৩৪ কোটি টাকা। অবশ্য এর মধ্যে কলকাতা ও হাওড়ার বর্তমান রাস্তাদির যান চলাচলের একত্রীকরণের সম্পূরক কাজের বাবদ ৩৬.৩৭ কোটি টাকা অন্তর্ভুক্ত। এই সংশোধিত প্রাক্‌কলন ভারত সরকারের যোজনা বহির্ভূত ঋণরূপে অতিরিক্ত ব্যয়ের অনুমোদন সাপেক্ষ। রাজ্য যোজনা খাত থেকে রাজ্য সরকারকেও Agency charge বাবদ, পরিচালন ব্যয় এবং পুনর্বাসন বাবদ ৪৯.৫০ কোটি টাকা ব্যয়ভার বহন করতে হবে।

৪। এই প্রকল্পের কাজে একাধিক সরকারি সংস্থা নিযুক্ত আছে। জাহাজ ও পরিবহন মন্ত্রকের সচিবের সভাপতিত্বে, ভারত সরকারের সংশ্লিষ্ট মন্ত্রণালয়ের সচিবগণ এবং রাজ্য সরকারের মুখ্যসচিব ও সংশ্লিষ্ট বিভিন্ন আধিকারিকের সমন্বয়ে গঠিত উচ্চ ক্ষমতাসম্পন্ন একটি কমিটি কাজের নিয়মিত পর্যালোচনা ও তদারকি করে থাকেন। বর্তমান আর্থিক সঙ্কট

নির্ধারিত সময় এপ্রিল ১৯৯২-এর মধ্যে সেতুর কাজ শেষ করার বাধা হয়ে দাঁড়াতে পারে তবে আশা করা যায় ভারত সরকারের কেন্দ্রীয় Budget-এ সংশোধিত প্রাক্কলনের অনুমোদন এবং আশানুরূপ টাকার যোগান থাকলে বর্তমান বৎসরের মাঝামাঝি সেতু শেষ হয়ে যাবে

৫। এইকটি কথা বলে আমি আমার দাবি ব্যয়-বরাদ্দ মঞ্জুরির জন্য সভার কাছে আবেদন রাখছি।

### ৮৯নং দাবি

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালে ৮৯নং দাবির অধীনে ব্যয়-নির্বাহের জন্য মুখ্য খাতে "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জল দূষণ রোধ)" বাবদ ২,৭৮,৪০,০০০ টাকা (দু কোটি আটাত্তর লক্ষ চল্লিশ হাজার টাকা) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৬৯,৬০,০০০ টাকা (উনসত্তর লক্ষ ষাট হাজার টাকা) সমেত] এবং মুখ্যখাত "২৪০৬—বনবিদ্যা ও বন্য জীবন (পশু উদ্যানসমূহ ও লয়েড উদ্ভিদ উদ্যান, দার্জিলিং), "বাবাদ ১,২০,৮৬,০০০ টাকা (এক কোটি কুড়ি লক্ষ ছিয়াশি হাজার টাকা) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৩০,২৫,০০০ টাকা (ত্রিশ লক্ষ পঁচিশ হাজার টাকা) সমেত] মঞ্জুর করা হোক।

মহাশয়, ইরাকের তৈল খনিগুলি এখনও তাদের উন্মত্ততা নিয়ে প্রজ্জ্বলিত হচ্ছে। ওজোন গহ্বর বৃদ্ধি পাচ্ছে। মরুভূমি গঠনের কাজ বাধাহীন গতিতে এগিয়ে চলেছে, আরও বেশি বেশি জীবের অস্তিত্ব বিনষ্ট হচ্ছে, জীবের বিভিন্নতার উপর আঘাত পড়ছে সমধিক মাত্রায়। ফলে রক্ষণী[illegible] উন্নতি আজ এক সংকটময়তায় অবস্থান করছে এবং আমাদের পরিবেশের সুন্দর সুন্দর গাছপালা ও ফুলফলের অস্তিত্ব আজ বিপন্ন।

প্রকৃতিও তার প্রতিশোধ নিতে শুরু করেছে এবং সাম্প্রতিক কালের ভূমিকম্প বন্যা, খরা, ঝড়-ঝঞ্ঝা, আগ্নেয়গিরির অগ্ন্যুৎপাত ইত্যাদির মাধ্যমে সে তার এবং তার নিয়মের অপরাজেয়তা প্রদর্শন করছে।

মহাশয়, হৃদয়ের বেদনার সাথে আমরা অনুভব করছি যে, ১৯৯১-৯২ সালের বাজেট বিবৃতিতে আমরা কত সঠিক ছিলাম। আমরা বলেছিলাম যে, বিশ্ব আজ অধোগমনের পথে। অস্বাভাবিক হারে বেকারত্ব ও মূল্য বৃদ্ধি ভারতের অর্থ ও রাজস্ব সংক্রান্ত চিত্রকে এক গবির খাতে নিমজ্জিত করেছে। উপরন্তু, আমরা গত আগস্ট সভায় পেশ করি যে, আন্তর্জাতিক অর্থভাণ্ডারের অর্থ ও রাজস্ব সংক্রান্ত কৌশল "আমাদের অর্থনীতিকে আরও গভীর পংকে নিমজ্জিত করবে এবং মুদ্রাস্ফীতি দেশের দরিদ্র জনসাধারণের জীবনযাত্রার মানকে আরও ক্ষয়িষ্ণু করে তুলবে।'

'গ্রীন হাউস প্রভাব' আজ এক বহু আলোচিত বিষয়। এর পক্ষ সমর্থন করে শক্তি-নির্ভর অর্থনীতি ও অগতানুগতিক শক্তির অভিযান। প্রাণ-প্রযুক্তি বিদ্যা, হালবিহীন কৃষি এবং

সবুজ বিপ্লব এতে নতুন মাত্রা যোগ করেছে। শীততাপ নিয়ন্ত্রিত আরামদায়ক কক্ষ থেকে বেরিয়ে এসে বিভিন্ন আলোচনা এবং ইলেকট্রনিক মাধ্যমের দ্বারা এক প্রচারকে আরও সুন্দর করে তুলেছে। কিন্তু ওজোন গহ্বর বিকৃত হচ্ছে। এবং গ্রীন হাউস প্রভাব আরও গভীরভাবে হচ্ছে। জীবাশ্ম তৈল জ্বলে যাচ্ছে—একে সংরক্ষণের জন্য বিন্দুমাত্র মনোযোগ দেওয়া হচ্ছে না। বনভূমি নগ্ন হয়ে পড়ছে এবং সাম্প্রতিক বাংলাদেশের সমুদ্র জলের প্ল্যাংকটোন এবং কার্বনসিংক তৈল আস্তরণে ঢাকা পড়েছে বলে শোনা যাচ্ছে। এই রকম আরও অনেক কিছু সমস্যা আজ সম্মুখে আগত। আর এই ক্রমাবনত পরিস্থিতির উপর দৃষ্টি রেখেই রায়ো-ডি-জেনিরোতে বিশ্ব পরিবেশ সংক্রান্ত সম্মেলনের চেয়ারম্যান বলেছিলেন "পরিবেশগত নিরাপত্তা বজায় রেখে সম্পদের উন্নতি করতে হলে দরিদ্র দেশগুলিকে আরও ৭০ বিলিয়ন ডলার করে বার্ষিক সাহায্য দেওয়া উচিত।" অথবা রাষ্ট্রসংঘের পরিবেশ সংক্রান্ত মহাসচিব মিঃ স্ট্রং প্রস্তাব করেছেন এই বছরের ১লা থেকে ১২ই জুন একটি বিশ্বপরিবেশ সম্মেলন আহ্বান করতে এবং তা থেকে প্রতিটি দেশকেই কিছু বিলিয়ন ডলার অতিরিক্ত সাহায্য হিসাবে মঞ্জুরি করার প্রস্তাবও দিয়েছেন। উল্লেখযোগ্য যে, শ্রীলংকা তৃতীয় বিশ্বের দরিদ্রতম দেশগুলির মধ্যে অগ্রাধিকার যোগ্য। মানুষের জীবনধারণের মানোন্নয়ন ও পরিবেশ সংক্রান্ত সমস্যা প্রশমনের সময় এসেছে। বর্তমানে ওজোনস্তর সংরক্ষণ, গ্রীন হাউস প্রভাব কমানো, জীব বৈচিত্র্যের সংরক্ষণ এবং আন্তর্জাতিক জল দূষণ রোধের একটি প্রবণতা দেখা যাচ্ছে। কিন্তু তৃতীয় বিশ্বের দেশগুলিতে নিহিত দারিদ্র্য উপকূল ক্ষয়, বালুখনি, বনক্ষয় এবং এরকম আরও অনেক প্রবণতার কারণ হচ্ছে। উন্নত দেশগুলি চায় উন্নয়নশীল দেশসমূহের পরিবেশ দূষণ সংক্রান্ত বোঝা হ্রাসের জন্য উন্নয়ন-মূলক পদ্ধতি লাঘব করতে কিন্তু ইহা অন্য উপায়ে করা উচিত। তৃতীয় বিশ্বের দেশগুলিকে তাদের দারিদ্র দূরীকরণ এবং সম্পদ ব্যবহারের জন্য উৎসাহিত করা উচিত। শিল্পে অগ্রসর দেশ সমূহের তাদের প্রযুক্তি ও অর্থনৈতিক সহায়তা নিয়ে এ বিষয়ে এগিয়ে আসা উচিত। কিন্তু, আমরা দেখতে পাচ্ছি যে, শিল্পে অগ্রসর জাতিগুলি তাদের সোপর্দ বৃদ্ধি করতে উৎসাহী নয়। অপর পক্ষে, উন্নয়নশীল জাতিগুলির যথেষ্ট যুক্তিপূর্ণভাবে 'শান্তিপূর্ণ বাটোয়ারার'র ভিত্তিতে তাদের পরিবেশের ক্ষয়-ক্ষতির ক্ষতিপূরণ এবং নিরাপদ পরিবেশের রক্ষণীয় উন্নয়নের জন্য শিল্পে অগ্রসর জাতিগুলির কাছে অর্থ সাহায্য দাবি করতে পারে। ৭৭ দেশের গোষ্ঠি এবং চিন উন্নয়নশীল দেশগুলির মিলিত চেষ্টায় একটা পৃথক 'সবুজ তহবিল' গঠনের প্রস্তাব দিয়েছে এবং আগামি ব্রাজিল সম্মেলনে উন্নয়নশীল দেশগুলিতে রক্ষণীয় মানবিক বসতি, বায়ুস্তরের সংরক্ষণ এবং বনভূমির যুক্তিগ্রাহ্য ব্যবহার ও তার সংরক্ষণ এই সমস্ত বিষয়গুলি প্রতিধ্বনিত হবে।

মহাশয়, আমরা আগামী বিশ্ব সম্মেলনের প্রস্তুতি সভার সাধারণ আলোচনার সাথে একমত এবং আমরা অনুন্নত ও উন্নয়নশীল দেশগুলির স্বার্থে এই সমস্ত স্লোগানগুলিতে আরও বেশি গতি আনতে তৎপর। ঔপনিবেশিক শোষণের ইতিহাস এবং নয়া ঔপনিবেশিক শাসন উন্নতি দেশগুলির সম্পদ বৃদ্ধি ঘটিয়েছে আর উন্নয়নশীল জাতি সমূহকে কেবল প্রাকৃতিক ভরণ পোষণ ও দারিদ্র্যের পংকে নিমজ্জিত করেছে। কেবলমাত্র ভারতেই প্রায় ২৩ কোটি মানুষ দ্রব্যমূল্য বৃদ্ধি, বেকারি ও বন্ধ কল-কারখানাকে সাথী করে দারিদ্র-সীমার নিচে অবস্থান করছে। আজ তাই এই বিষয়ে সজাগ হবার সঠিক সময় উপস্থিত হয়েছে।

মহাশয়, আমাদের উপস্থাপনার মধ্যে এই সত্যই নিহিত আছে যে, আমরা বর্তমান ও ভবিষ্যত প্রজন্মের জন্য সংরক্ষিত ও উন্নত পরিবেশ, যত্নবান পরিকল্পনা ও পরিচালনের মাধ্যমে প্রাকৃতিক সম্পদের সংরক্ষণ, বন্যপ্রাণির বংশগতির ধারাকে অব্যাহত রাখা এবং জীবনধারণের মানোন্নয়নের অবশ্য প্রয়োজনীয় সমস্ত প্রকার ব্যবস্থাদি গ্রহণের মতো পবিত্র কর্তব্যে রত। আর্থ-সামাজিক বিষয়গুলিকে বাদ দিয়ে পরিবেশ পরিচালন ক্রিয়া অনর্থক। জাতীয় স্বার্থে আমরা রক্ষণীয় উন্নতির জন্য সর্বপ্রকার দূষণমুক্ত করার সংগ্রামে লিপ্ত। তাই যা হারিয়েছি তা ব্যতিরেকে, যা আছে তারই সঠিক ও যুক্তিপূর্ণ ব্যবহারের চেষ্টায় আমরা অবিরত সচেষ্ট।

যে সমস্ত শিল্পগুলি স্থল, জল ও বায়ু দূষিত করছে তাদের পরিবেশ দূরীকরণ সংক্রান্ত নিয়মাবলি মেনে চলার জন্য নির্দেশ দেওয়া হয়েছে এবং তারা যেন MINAS-এর মধ্যে থাকে তার জন্য সমস্ত ব্যবস্থাদি দেওয়া হয়েছে। আমি এই সভাকে আশ্বস্ত করতে পারি যে, তারা এই নির্দেশাবলি মেনে কাজ শুরু করেছে। দাহ্য পদার্থ চালিত ইঞ্জিন থেকে নির্গত দূষণকে সীমিত রাখার জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। পশ্চিমবঙ্গে অবস্থিত শিল্পক্ষেত্র খনি এলাকার সাথে সাথে নদীগুলিতেও সতর্ক দৃষ্টি রাখা হচ্ছে। মনিটারিং-এর কাজ শুরু হয়েছে এবং যত বেশি মানুষ ও যন্ত্রকে এই কাজে নিয়োজিত করা যাচ্ছে ততই ব্যাপক হচ্ছে।

শব্দ দূষণকে অবহেলিতভাবে ফেলে রাখা হয়নি। শুধু মাত্র 'হর্ণ বিহীন এলাকা' চিহ্নিত করেই আমরা ক্ষান্ত নয়, যে সমস্ত এলাকায় গাড়ি ঘোড়ার হর্ণ সহণীয় ডেসিবেলের উচ্চে অবস্থান করে সেই সমস্ত এলাকাকে নিরীক্ষামূলক এলাকা হিসাবে স্থির করা হয়েছে।

এই সব কিছু কার্যকর করার মূল উদ্দেশ্য হল একটি 'পরিবেশগত প্রভাবের সমীক্ষা'র মাধ্যমে দূষণকারি ও সাধারণ মানুষকে সচেতন করা। কিন্তু আমি ভীত হচ্ছি এই কারণে যে, ভারত সরকার অনুসৃত শিল্পনীতির ফলে রুগ্ন ও প্রায় রুগ্ন শিল্পগুলির দূষণ রোধ করা কঠিন ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। উপরন্তু ভারত সরকারের বিদায়নীতি আমাদের এই কাজকে আরও দুরুহ করে তুলেছে। কারণ, শ্রমিকদের এই নীতির বিরুদ্ধে অধিক সংগ্রামে লিপ্ত থাকতে হচ্ছে। বহুজাতিক সংস্থা সমূহ এবং একচেটিয়া কারবারিগণ প্রতিদিন সকালে আরও বেশি মুনাফার মুখ দেখার জন্য এই বিষয়টির প্রতি মোটেই আগ্রহান্বিত নয়। তথাপি, পশ্চিমবঙ্গে আমরা গণতান্ত্রিক আন্দোলন ও কিছু আগুয়ান স্বেচ্ছাসেবী সংগঠনের নিরলস চেষ্টাকে পাথেয় করে তাদের পরিবেশ দূষণ রোধ সংক্রান্ত নিয়মাবলি মেনে চালানোর কাজ অব্যাহত রেখেছি। আমরা পরিবেশ দূষণ রোধ সংক্রান্ত আইনের হাতকে আরও প্রসারিত করতে পারি।

মহাশয়, গত বছর গৃহস্থালির দূষণের উপর দৃষ্টি নিবদ্ধ করা হয়েছে এবং আমরা রোধ করার জন্য এক শক্তিশালি আন্দোলন শুরু করতে চলেছি। এই ধরনের দূষণ ৩০—৩৫ শতাংশ। এমনকি, একটি মোটামুটি হিসাবে দেখা গেছে যে, গৃহস্থালি এবং কমিউনিটি উৎস থেকে উদ্ভুত জৈব বর্জ্য থেকে বাৎসরিক প্রায় ৩০ মিলিয়ন টন বায়োকেমিক্যাল অক্সিজেন ডিম্যাণ্ড (বি. ও. ডি.) পাওয়া যেতে পারে। নিখুঁত দৃষ্টি দিয়ে দেখা যায়, এর থেকে ৫০ মিলিয়ন টন পুষ্টিকর অক্সিজেন সার পাওয়া যেতে পারে।

মহাশয়, এটা প্রাথমিকভাবে উৎপাদন ও উৎপাদনশীলতার ক্ষেত্রে সাংঘাতিক আইন অমান্যকারি কাজ। মাছি, মশা, রোডেন্ট, ব্যাকটিরিয়া এবং ভাইরাস কঠিন ও জলীয় বর্জ্য পদার্থের মধ্যে তাদের প্রজনন ক্রিয়া সম্পন্ন করে। ভূগর্ভস্থ জল দূষিত হচ্ছে, পৃথিবীর উপরিভাগের জল ও প্রবাহের দ্বারা দূষিত হচ্ছে, জঞ্জাল থেকে পুতিগন্ধ নির্গত হচ্ছে, জীবাশ্ম তৈলের প্রজ্বলনের ফলে বায়ু দুষিত হচ্ছে, সর্বোপরি জীবনযাত্রার মানের ক্রমাবমন—এই সবই গৃহস্থালি দূষণের বৃদ্ধিতে নতুন মাত্রা যোগ করেছে। নদীজল দূষিত, তাই সমুদ্রজল ও সামুদ্রিক প্রাণীসকল দূষণ কবলিত। এই পরিস্থিতিতে প্রাকৃতিক দূষণরোধকারি শক্তিগুলিও নগ্ন ও সংকটপূর্ণ অবস্থায় বিরাজ করছে। এর অর্থ এই নয় যে, কার্বন-ডাই-অক্সাইড, অ্যামোনিয়া, হাইড্রোজেন সালফাইড, উদ্বায়ি জৈব পদার্থ, বিশেষত মিথেন গ্যাসকে, এই তালিকাভুক্ত করা যায় না। পৌরসংস্থাগুলিতে যে সমস্ত কঠিন বর্জ্য পদার্থ জমা হয় তা পচে প্রতি পাউণ্ডে পচা বর্জ্য থেকে ৫ থেকে ৮ ঘনফুট মিথেন উৎপন্ন হয় এবং এই গ্যাস মাটিতে যে কোনও দিকে বইতে পারে যা স্বাভাবিক উদ্ভিদের পক্ষে বিষাক্ত। তাই শিল্পদূষণ ও গৃহস্থালী দূষণ রোধে সঠিক ও উপযুক্ত ব্যবস্থার মাধ্যমে পৌর এলাকার এবং গৃহস্থালিসমূহ থেকে উদ্ভূত কঠিন ও তরল বর্জ্য পদার্থগুলির নিরাময়ের বন্দোবস্ত করতে হবে।

মহাশয়, শিল্পে ব্যবহার্য শুষ্ক পাউডার বাইরে অবজ্ঞাভরে ফেলে রাখার ফলে শিল্প-শ্রমিক, শিল্পাঞ্চল সংলগ্ন বাসিন্দাদের শারিরীক ক্ষতির কারণ হচ্ছে। সাথে সাথে বিপরিত জলবায়ুর প্রভাবে অতিবৃষ্টি, অ্যাসিড বৃষ্টি প্রভৃতির প্রকোপ বাড়ছে। এর সমতা আনার জন্য আমাদের প্রস্তাব যদি বেশি কিছু করা না যায় অন্তত গৃহস্থালি দূষণরোধের উপর জোর দেওয়া উচিত। এর অর্থ, বর্জ্য পদার্থ সংগ্রহ এবং সেগুলি নিক্ষেপণের স্থান নির্ণয়ের জন্য একটি 'মাস্টার প্ল্যান' করা। দূষণ নিয়ন্ত্রণ কর্মসূচিগুলিকে কার্যকরভাবে রূপায়িত করার জন্য একটি আঞ্চলিক অ্যাকশন প্ল্যান প্রস্তুত করা হচ্ছে। এই বিষয়টি ষ্টকহোস ঘোষণা, ভারতীয় সংবিধানের ৫১ (ক) ধারা এবং সর্বোপরি সুন্দরবন প্রোটোকলের সাথে সামঞ্জস্যপূর্ণ যা রাজ্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদগুলির এবং কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের চেয়ারম্যান এবং মেম্বার-সেক্রেটারিদের ২৮ তম সম্মেলনে গৃহীত হয়েছিল।

আমাদের এই বছরের স্লোগান হল, "আগে ঘর, তবে তো পর"। এর অর্থ পরিচ্ছন্ন জীবন এবং উন্নত চিন্তাধারা, একটি পরিচ্ছন্ন পরিবেশ এবং উন্নততর জীবনযাত্রা। আগে নিজের রোগ সারাও, পরে অপরের। এর উদ্দেশ্য, সাধারণ মানুষের মধ্যে একটি মনস্তাত্বিক প্রভাব ফেলে আমাদের প্রার্থিত কাজটি সুষ্ঠভাবে সম্পন্ন করা। আমরা আমাদের 'পরিচ্ছন্নকরণ কর্মসূচি' শুরু করব ১৯৯২ সালের ৯ই মে থেকে যেদিন বিশ্বকবি রবীন্দ্রনাথ ভারতের মাটিতে জন্মগ্রহণ করেছিলেন এবং তাঁর কাব্যের ঝরণাধারায় ঝরিয়েছিলেন "চিত্ত যেথা ভয়শূন্য, উচ্চ যেথা শির।" এবং সারা বিশ্বে সবুজ বিপ্লবের ডাক দিয়েছিলেন।

মহাশয়, এই কাজ দারিদ্র্য এবং জীবন-জীবিকার সংগ্রামে সীমাবদ্ধ হয়ে পড়েছিল তবুও আমরা এটা ভালভাবে শুরু করতে পেরেছি।

প্রথম পর্যায়ের মেয়াদ ৫ই জুন, ১৯৯২ পরিবেশ দিবস পর্যন্ত রেখে দ্বিতীয় পর্যায়ে তা সম্প্রসারিত করা হবে ১৪ই জুলাই বৃক্ষরোপণ সপ্তাহ শুরু হওয়া পর্যন্ত এবং তৃতীয় পর্যায়ের

কাজের সঙ্গে বৃক্ষরোপণ কর্মসূচির সমন্বয় ঘটানো হবে। পরিচ্ছন্ন পরিবার, গ্রাম, শহর, শিল্পাঞ্চল, শহরতলী এবং আমাদের গর্ব পঞ্চায়েত, পুরসভা ও গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলিকে প্রকৃতপক্ষে প্রয়োজন এইরকম একটি পরিবেশ সৃষ্টির জন্য এবং আমি নিশ্চিত যে এর মাধ্যমেই সূচিত হবে আমাদের পরবর্তী প্রজন্মের স্বাস্থ্য সুরক্ষার জন্য পরিচ্ছন্নতার আন্দোলন।

মহাশয়, এইসব কর্মসূচির মূল উদ্দেশ্য হল আমাদের 'অপারেশন গ্রীণ' এবং '২০০০ খ্রিস্টাব্দের মধ্যে সকলের জন্য বন' এই দুই প্রকল্পের মেলবন্ধন বা যৌথ প্রয়াসে একাত্ম হওয়া।

মহাশয়, উপরের এই আলোচনা শেষে, আপনার অনুমতি নিয়ে পরবর্তী অনুচ্ছেদ সমূহে দু বছর অবকাশ সমন্বিত অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অধীনে যে কর্মসূচিগুলির রূপায়ণ করা যেতে পারে সেগুলোর একটি সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি।

জল, বায়ু এবং শব্দদূষণ নিয়ন্ত্রণের প্রধান মাধ্যমগুলো হলঃ ১৯৭৪ সালের জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ সালের বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৭ সালের জল কর আইন এবং ১৯৮৬ সালের পরিবেশ (সংরক্ষণ) আইন। এই আইনগুলি বলবৎ করার প্রধান দায়িত্বে আছে কেন্দ্র ও রাজ্যগুলির দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ। এই পর্ষদগুলি সব ধরনের ও মাত্রার দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণের ক্ষেত্রে রক্ষাকারির ভূমিকা পালন করছে।

রাজ্য পর্ষদ ১৭টি (১৭টি শ্রেণীভুক্ত) শিল্পকে যথাক্রমে জল ও বায়ু দূষণের আওতায় অত্যাধিক দূষণকারি হিসাবে চিহ্নিত করেছে। সেগুলির মধ্যে ১৭টি এ পর্যন্ত যে সব নিয়ন্ত্রণমূলক ব্যবস্থাদি গ্রহণ করেছে তা সন্তোষজনক। আইন লঙ্ঘনকারি কয়েকটি শিল্পের ক্ষেত্রে দণ্ড বিধান করা হচ্ছে। আর অন্যান্য ক্ষেত্রে নিয়ন্ত্রণমূলক ব্যবস্থাদি গ্রহণের জন্য ক্রমাগতই তাগাদা দেওয়া হচ্ছে।

পরিবেশগত কারণে শিল্প স্থাপনের জন্য দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ "আপত্তি নেই" এই মর্মে একটি সার্টিফিকেট পাওয়া প্রয়োজন। বর্তমান বৎসরে ১২০টি "আপত্তি নেই" এই মর্মে সার্টিফিকেট দেওয়া হয়েছে।

চলতি বছরে বেশ কয়েকটি গ্যাস লিক করার ঘটনা ঘটেছে। যেমন গঙ্গানগরে ভিদুলা কেমিক্যালস্ থেকে দুর্ঘটনাজনিত সালফার-ট্রাই-অক্সাইড নির্গমন, মানিকতলায় একটি বরফ কারখানা থেকে অ্যামোনিয়া লিক করা প্রভৃতি। পর্ষদের পক্ষ থেকে যথা সময়ে এই ব্যাপারে হস্তক্ষেপ করে দূষণ নিয়ন্ত্রণের যথাযথ সুপারিশ করা হয়েছে। এছাড়া ভিদুলা কেমিক্যালস্-এর গ্যাস লিকের কারণ অনুসন্ধান ও ভবিষ্যতে এই ধরনের দুর্ঘটনা এড়াতে একটি বিশেষজ্ঞ কমিটিও গঠিত হয়েছে।

পরিবেষ্টিত বায়ুর গুণমান তদারকি কর্মসূচির আওতায় হাওড়া ও হলদিয়ার মতো দুটি অধিকমাত্রার দূষণকারি শহরের বায়ুবেষ্টনী গুণমানের উপর তদারকিতে পর্ষদ রত রয়েছে। হাওড়ার শিল্প, বাণিজ্যিক ও আবাসিক অঞ্চলগুলিতে এই ধরনের চারটি স্থায়ী

কেন্দ্র স্থাপন করা হয়েছে। হলদিয়ার শহর এলাকাতেও এই ধরনের দুটি কেন্দ্র রয়েছে। পর্ষদের কেন্দ্রীয় পরীক্ষাগারের বিশ্লেষণ অনুযায়ী বায়ুদূষণের মাত্রা কোনও কোনও স্থানে অপরিবর্তিত বা কমের দিকে থাকলেও হাওড়ার বেতোর এলাকার মতো শিল্প ও বাণিজ্যিক অঞ্চলে এর মাত্রা ক্রমশই বৃদ্ধি পাচ্ছে। সামগ্রিকভাবে লক্ষ্য করা গেছে শীতের মাসগুলো ছাড়া বছরের অন্যান্য সময়ে দূষণের মাত্রা স্বাভাবিক সীমায় থাকে। কয়েকটি পরীক্ষা ছাড়া অন্যান্য ক্ষেত্রে হলদিয়ার দূষণের মাত্রা স্বাভাবিকের চেয়ে অনেক নিচে দেখা গেছে। পার্শ্ববর্তী শিল্পগুলি থেকে দুর্ঘটনাজনিত সালফার-ডাই-অক্সাইড ও নাইট্রাস অক্সাইড নির্গমনই এই দূষণের কারণ বলেই অনুমান।

পর্ষদ হুগলি নদীর জলের গুণমান বজায় রাখার জন্য চারটি কেন্দ্রের মাধ্যমে নজরদারি চালিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় গঙ্গা সংস্থার সহযোগিতায় মাসিক কর্মসম্পাদনের ভিত্তিতে এই কাজ চলছে। সাধারণভাবে, জলে মিশ্রিত অক্সিজেনের মাত্রা বাঞ্ছিত সীমার নিচে লক্ষ্য করা গেছে। বীজাণুগঠিত বিষয় বিবেচনায় এই নদীর জল স্নান ও সরাসরি পানযোগ্য নয়। এপ্রিল, ১৯৯০ থেকে, মার্চ ১৯৯১ সাল পর্যন্ত সময়ে ৩৪২টি শিল্প থেকে নির্গত বর্জ্য পদার্থের নমুনা বিশ্লেষণ করা হয় এবং ১৯২টি গঙ্গার দূষণ রোধ পরিকল্পনার রাসায়নিক বিশ্লেষণ করা হয়। ৮০টি বীজাণুঘটিত বিশ্লেষণ করা হয় এবং চারটি বায়ুর গুণমান পর্যবেক্ষণ কেন্দ্রে ৪৮৩৬ বার পরীক্ষা করা হয়। বেতোর, বাঁধাঘাট ও ঘুষুড়িতে যথাক্রমে ১১২৮, ১২৪৫ এবং ১২১৮ বার পরীক্ষা করা হয়।

এ বিষয়ে সজাগ দৃষ্টি রেখে পর্ষদ চলতি বছরে কলকাতায় চারটি, হুগলি নদীর উভয়তীরে ৬টি করে, আসানসোল-রাণীগঞ্জ অঞ্চলে চারটি বায়ুর গুণমান পরীক্ষা কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা গ্রহণ করেছে এবং এর সাথে বায়ুদূষণ বিশেষত কলকাতার চারটি সবচেয়ে বেশি যান চলাচলের সংযোগস্থলগুলিতে গাড়ির থেকে নিঃসৃত পদার্থের মাধ্যমে যে বায়ুদূষণ হচ্ছে তার উপর তদারকি করার কথা বিবেচনা করছে। যেহেতু শব্দকে বায়ুদুষণকারি বলে ধরা হয়েছে সেহেতু পর্ষদ অন্যান্য সংশ্লিষ্ট সংস্থাগুলির সহযোগিতায় কয়েকটি অঞ্চলকে 'শব্দহীন অঞ্চল' হিসাবে ঘোষণা করেছে। ঘোষিত শব্দহীন অঞ্চল ছাড়াও কোলাহলযুক্ত এলাকাগুলিতেও শব্দের মাত্রার উপর নজর রাখা স্থির করা হয়েছে।

পূর্ব কলকাতায় অবস্থিত চামড়ার কারখানাগুলি পরিবেশের ক্ষেত্রে গুরুতর সমস্যার সৃষ্টি করেছে বলে চিহ্নিত করা হয়েছে। সেন্ট্রাল লেদার রিসার্চ ইনস্টিটিউট চামড়া কারখানাগুলির জন্য সাধারণ বর্জ্যশোধক যন্ত্রপাতি বসানোর উদ্দেশ্যে একটি প্রকল্প তৈরি করতে সমীক্ষা চালিয়েছে। রাজ্য কুটির ও শিল্প দপ্তর এই প্রকল্পটি রূপায়ণে সম্মত হয়েছে।

পর্ষদের প্রকল্পগুলির মধ্যে রয়েছে ঃ

ক) খড়্গপুর, শিলিগুড়ি, বর্ধমান প্রভৃতির মন গুরুত্বপূর্ণ শহরগুলির সংলগ্ন বায়ুশোধন

খ) জলঙ্গী, দামোদর, কংসাবতী, রূপনারায়ণ প্রভৃতির মতো নদ-নদীগুলির জলশোধন এবং

গ) সি. এম. ডি. এ.-র অধীনে পুর শহরগুলিতে নর্দমা থেকে নির্গত জলশোধন।

বিপজ্জনক রাসায়নিক পদার্থ এবং আবর্জনারাশির একটা সুব্যবস্থা করতে কেন্দ্রীয় সহায়তায় যন্ত্রপাতি ক্রয় ও কর্মচারী নিয়োগের মাধ্যমে একটা বিশেষ সেল গঠনের প্রস্তাব করা হয়েছে। বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

সাধারণভাবে জনসাধারণের সক্রিয় সহযোগিতা ছাড়া দূষণজনিত হুমকির মোকাবিলা করা এক অত্যন্ত কঠিন কাজ। এই কথা মনে রেখে পরিবেশ সুরক্ষার প্রয়োজনীয়তার কথা ঊর্ধ্বে তুলে ধরার কাজে জনসাধারণকে সংযুক্ত করার লক্ষ্যে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংগঠনকে আলোচনা সভা, ধর্মশালা ইত্যাদি চালিয়ে যাবার জন্য আগ্রহী করে তুলতে এই সব সংগঠনকে স্বল্প সাহায্য দেওয়া হয়েছে। যতদিন যাচ্ছে স্বেচ্ছাসেবী সংগঠনগুলি ততই গণপ্রচার মাধ্যম কর্মসূচির রূপায়ণে আরও বেশি করে এগিয়ে আসছে। পূর্ববর্তী বছরগুলির মতো এই উদ্যোগ অব্যাহত আছে।

রাজ্যের বিজ্ঞান ও প্রযুক্তি বিভাগের সহযোগিতায় হাওড়া জেলার মৌরীগ্রাম রেলস্টেশনের কাছে ৭৭.৬ একর পরিমিত জমিতে একটি 'এনভায়রনমেন্ট পার্ক-কাম-ইকোলজিক্যাল মিউজিয়াম' স্থাপন করার সম্ভাবনার বিষয়ে বিবেচনা করা হচ্ছে। এ বিষয়ে একটি প্রকল্প প্রস্তুত করা হচ্ছে।

গঙ্গাদূষণ রোধ পরিকল্পনায় ১১০টি প্রকল্প মঞ্জুর করা হয়েছিল। ময়লা জল পরিশোধন ব্যবস্থা পুনর্নবীকরণ, গতিরোধ ও গতি পরিবর্তন, নদীতট উন্নয়ন, বৈদ্যুতিক শবদাহ চুল্লী নির্মাণ, অল্প ব্যয়ে অনাময় ব্যবস্থা এবং স্পিডবোট ও মোটরলঞ্চ ক্রয়—এই সমস্ত প্রকল্পের অন্তর্ভুক্ত। এ পর্যন্ত ৬৫টি প্রকল্পের কাজ শেষ হয়েছে। অবশিষ্ট প্রকল্পগুলির সমাপ্তির বিভিন্ন স্তরে আছে।

কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকার মোট ব্যয়ের আধাআধি ভাবে বহন করবেন— এই ভিত্তিতে গঙ্গাদূষণ রোধ পরিকল্পনার দ্বিতীয় পর্যায়ের প্রকল্পগুলি ভারত সরকার চিহ্নিতকরণ সম্পাদন করেছেন, প্রকল্পগুলির আনুমানিক ব্যয়-বরাদ্দ প্রস্তুতি পর্যায়ে রয়েছে।

পৃথিবীর প্রাচীনতম চিড়িয়াখানাগুলির মধ্যে ১১৭ বছরের পুরনো আলিপুর চিড়িয়াখানা অন্যতম। প্রতি বছর ২০ লক্ষের অধিক দর্শনার্থির এখানে সমাগম ঘটে। এছাড়ও হাজার হাজার পড়ুয়াদের এখানে সুবিধাজনক হারে প্রবেশের অনুমতি দেওয়া হয়ে থাকে। জনসাধারণ সাদা বাঘের জন্য বিশেষ ঘেরা স্থান, শিশু চিড়িয়াখানা ও মৎস্যাগারও দর্শন করে থাকেন। সরকারি অনুদান ছাড়াও টিকিট বিক্রয় থেকে উদ্বৃত নিজস্ব আয় থেকে চিড়িয়াখানার ব্যয়ভার বহন করা হয়।

১৯৯১ সালের ৩১শে অক্টোবর তারিখে প্রাপ্ত হিসাব অনুসারে আলিপুর চিড়িয়াখানায় বর্তমানে গৃহাভ্যন্তরে ও পক্ষিশালায় ৪৩৬টি স্তন্যপায়ী প্রাণী, ১৫৯১টি পাখি, ৯৬টি সরীসৃপ এবং ১৫৫৪টি মাছ (বিদেশি ও দেশজ এই উভয় প্রজাতির) বসবাস করছে। এছাড়া প্রতিবছর শীতকালে বেশ কয়েক হাজার যাযাবর পাখি এই চিড়িয়াখানায় আসে এবং এপ্রিল মাস পর্যন্ত সেখানে থাকে। এরা ছাড়াও কিছু মৎস্যভোজি পাখি এই চিড়িয়াখানার সরোবর সন্নিহিত ঝোপঝাড়কে তাদের স্থায়ী বাসস্থান হিসাবে বেছে নিয়েছে।

১৯৯১-৯২ সালে নিম্নলিখত সংযোজনগুলি সম্পাদিত হয়েছেঃ—

১) ওড়িশার ভুবনেশ্বরের নন্দনকাননে বায়োলজিকাল পার্ক থেকে চলতি বছরে বিনিময় মাধ্যম একটি সাদা বাঘিনী, একটি পুরুষ উদ্‌বিড়াল এবং একটি পুরুষ শূকর মৃগ আনা হয়েছে।

২) চলতি বছরে একটি আফ্রিকার সিংহশাবক, ২টি ভারতীয় সিংহশাবক, ২টি ব্যঘ্রশাবক, ২টি উদ্‌বিনাল শাবক, ৩টি মনিপুরি হরিণ শাবক এবং ১০টি ভূটানি ধূসর ময়ূর শাবক চিড়িয়াখানায় জন্ম নিয়েছে।

১৯৯১-৯২ সালে নিম্নলিখিত উন্নয়নমূলক প্রকল্পগুলি হাতে নেওয়া হয়েছেঃ

১) ৩.৩৫ লক্ষ টাকা ব্যয়ে চিড়িয়াখানার অভ্যন্তরে বেগমবাড়ি কর্মচারী আবাসন স্থলে একটি গভীর নলকূপ স্থাপন ;

২) ৫.৫৮ লক্ষ টাকা ব্যয়ে বনমোরগ বেষ্টনীর পুনর্নির্মাণ ;

৩) ৫.১৩ লক্ষ টাকা ব্যয়ে মৎস্যাগার ভবনের মেরামতি ও পুনর্নির্মাণ ; এবং

৪) ৫ লক্ষ টাকা ব্যয়ে পশুদের বাসস্থান রং করা।

১৯৯২-৯৩ সালে নিম্নলিখিত উন্নয়নমূলক কর্মসূচিগুলি হাতে নেবার পরিকল্পনা আছেঃ—

১) গণ্ডারের জন্য নির্দিষ্ট বেষ্টনীর পুনর্গঠন ও পুনির্নির্মাণ ঃ ৫.২৩১ লক্ষ টাকা

২) উদ্যানের অভ্যন্তরে উঁচু জলাধার ও সরবরাহ লাইন সমেত একটি গভীর নলকূপ খনন ঃ ১৩.৭৩ লক্ষ টাকা

৩) বেগমবাড়িতে একটি চতুর্থতল বিশিষ্ট চতুর্থ শ্রেণীর কর্মী-আবাস নির্মাণ ঃ ১৯.৪৭ লক্ষ টাকা

পদ্মজা নাইডু হিমালয়ান জুওলজিক্যাল পার্ক হিমালয়ে বসবাসকারি বন্য প্রাণীর দুষ্প্রাপ্য ও হিংস্র প্রজাতির উপর বৈজ্ঞানিক সমীক্ষা ও গবেষণা চালানো ছাড়াও হিমালয়স্থিত প্রাণী ও উদ্ভিদকূলের সংরক্ষণের জন্য প্রায় ১১০ একর আয়তনবিশিষ্ট একটি অরণ্যভূমির উন্নয়ন ঘটানো এবং পার্কের সংরক্ষণ নীতি সম্পর্কে উৎসাহদান ও তাকে জনপ্রিয় করা এই সোসাইটির অন্যতম মূল লক্ষ্যসমূহের অন্তর্ভুক্ত। ১৯৯১-৯২ সালের পরিকল্পনায় ভারত সরকার চারটি বৃহৎ ধরনের প্রকল্পের অনুমোদন বিষয়ে চিহ্নিত করেছেন ; যেমন—(১) পুঁজি সম্পর্কিক ধরনের কাজ (২) আদর্শ চিড়িয়াখানা স্থাপন (৩) বেষ্টনীর মধ্যে প্রজনন এবং পুনর্বাসন কর্মসূচি (৪) শিক্ষা, গবেষণা এবং দর্শনার্থিদের তথ্য সরবরাহ প্রকল্প এবং পশুচিকিৎসার প্রযত্ন। প্রকল্পগুলির কর্মসূচি রূপায়িত হচ্ছে এবং চলবে ১৯৯২-৯৩ সাল পর্যন্ত।

লয়েড বোটানিক গার্ডেনে ক্ষতিগ্রস্ত ও অগ্নিদগ্ধ পুরানো নমুনাগুলির পুনঃ সংস্থাপন করার জন্য ·১৫০টি নমুনা উদ্ভিদ সংগ্রহ ও প্রস্তুত করা হচ্ছে। এ পর্যন্ত সংগ্রহশালায় ব্রাইওফাইটাস্ ও মস্-এর একটি নতুন শাখা খোলা হয়েছে এবং বোতলে ১২টি নমুনা

সংরক্ষিত রয়েছে। বিরল এবং যাদের অস্তিত্বই বিপন্ন হয়ে পড়েছে এমন ধরনের ১৫টি অর্কিড বিভিন্ন স্থান থেকে সংগ্রহ করা হয়েছে এবং পূর্ববর্তী নমুনাগুলির সঙ্গে সংযোজিত হয়েছে এবং প্রাকৃতিক সৌন্দর্য্যবর্ধনের জন্য উদ্যানের বিভিন্ন বৃক্ষে প্রায় ৩০টি স্থানীয় মূল্যবান অর্কিড সংস্থাপিত হয়েছে।

ক্ষয়প্রাপ্ত বা শুকিয়ে যাওয়া চারাগাছগুলিকে সরিয়ে দিয়ে সেখানে প্রায় ২৫টি চারাগাছ রোপণ করা হয়েছে এবং দ্রুত বর্ধনশীল বৃক্ষের রোপণ করা হয়েছে পাহাড়ের ঢালে ভূমিধ্বস এড়ানোর জন্য। ভূমিকম্প ও ভূমিধ্বসের ফলে ভয়ংকর ভাবে ক্ষতিগ্রস্ত উদ্যানের বৃহৎ পুকুরটি সম্পূর্ণরূপে মেরামত ছাড়াও অভ্যন্তরীণ বেষ্টনী, বেড়া, দরজা প্রভৃতিগুলিও মেরামত ও পুনর্নির্মাণ করা হয়েছে।

উদ্ভিদ সংগ্রহশালার পুনর্নির্মাণ, ক্ষতিগ্রস্ত অভ্যন্তরীণ পয়ঃপ্রণালী, ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী জলধারক নালিকার কার্য এগিয়ে চলেছে। অর্কিডের সংগ্রহ বৃদ্ধির জন্য, ক্যাকটাস্ ক্রয় ও সংগ্রহ প্রভৃতি, বিরল প্রজাতির এবং ঔষধিবৃক্ষ ক্রয়, সংগ্রহ ও রোপণ ১৯৯১-৯২ সালের মধ্যেই সম্পূর্ণ করা হবে। এক্স-সিটু এবং ইন-সিটু সংরক্ষণ ও গবেষণা এবং ভারত সরকারের সাহায্য পাওয়া যাবে এই শর্তে হাওড়ার শিবপুরের বোটানিকাল সার্ভে অফ ইণ্ডিয়া কর্তৃপক্ষের সহযোগিতায় বিরল প্রজাতির উদ্ভিদ সম্পর্কে শিক্ষা জনসচেতনতা বৃদ্ধির জন্য একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। নীতিগত ভাবে প্রকল্পটি গৃহীত হয়েছে। ১৯৯২-৯৩ সালে বেশ কয়েকটি ক্ষুদ্র প্রকল্প সম্পন্ন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে জলনির্মাণ প্রকল্পের অধীনে।

সবশেষে দারিদ্র্য, জনসংখ্যা ও দূষণ অঙ্গাঙ্গিভাবে জড়িত আর সেইভাবেই তাদের মোকাবিলা করতে হবে। জৈব বৈচিত্র্যের যে সমন্বয় পশ্চিমবঙ্গের জীবনচর্চার একটি পদ্ধতি হিসাবে বিকশিত হয়েছে তার প্রতি আমাদের চিন্তা ও কার্যধারা অব্যাহত থাকবে। নিম্নতম স্তর থেকে কর্মপরিধির বিস্তারে ও সূত্রপাতে পঞ্চায়েত, পৌরসভা, কর্মচারী, কৃষক ও শ্রমিকদের গণতান্ত্রিক সংগঠন, ছাত্র-যুবসমাজ, শিক্ষক ও নারী সমাজের কাছ থেকে সর্বাধিক সহযোগিতা নেওয়া হবে।

আমি এই মহতী সভাকে এই আশ্বাস দিতে পারি যে একটি শক্তিশালি জন আন্দোলন গড়ে তোলার প্রয়োজনে আমরা যে কোনও মূল্য দিতে প্রস্তুত আছি। আমাদের গর্বের বৈচিত্র্যময় উত্তরাধিকারকে রক্ষার জন্য একই চন্দ্রতপের নিচে মনুষ্যশৃঙ্খল গঠন করতে হবে।

একথা অনস্বীকার্য যে অবস্থানগত বিচ্যুতি না ঘটিয়ে আমাদের বিনা যুদ্ধে সম্পদ আহরণ করতে হবে ন্যুনতম সীমার মধ্যে বর্তমান দূষণমাত্রাকে বেঁধে রেখে। অন্যদিকে আমরা সুঅস্তিত্ব বজায় রাখতে পরিচ্ছন্ন পরিবেশের একটি নতুন দিগন্তের সূচনা করতে পারি। ইতিমধ্যেই বাঁশিওয়ালার বাঁশিতে সেই সুরই অনুরণিত হচ্ছে।

মহাশয়, আমি এই সভার কাছ থেকে এই আশ্বাস পেতে পারি বিপদসংকুল সমুদ্রে আমরা একই তরণীতে দাঁড়িয়ে পারস্পরিক পরামর্শ ও বিশ্বাসের ভিত্তিতে আমাদের এই সুন্দর পৃথিবীকে বাঁচাতে পারি।

মহাশয় এ কথাগুলি বলে আমি প্রস্তাব পেশ করছি যে, মুখ্যখাত "২২১৫—জল সরবরাহ ও অনাময় (বায়ু ও জল দূষণ নিবারণ)" এবং "২৪০৬—বনবিদ্যা ও বন্য জীবন (জুওলজিক্যাল পার্ক ও লয়েড বোটানিক গার্ডেন, দার্জিলিং)" বাবদ ১৯৯২-৯৩ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৩,৯৯,২৬,০০০ টাকা (তিন কোটি নিরানব্বই লক্ষ ছাব্বিশ হাজার টাকা) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৯৯,৮৫,০০০ টাকা (নিরানব্বই লক্ষ পঁচাশি হাজার টাকা) সমেত] মঞ্জুর করা হোক।

### ৮২নং দাবি

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করতে চাই যে ৮২ নং দাবি অন্তর্গত মুখ্যখাত "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ ১৯৯২-৯৩ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৩,৬৪,০০০ টাকা (তিন লক্ষ চৌষট্টি হাজার টাকা) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৯১,০০০ টাকা (একানব্বই হাজার টাকা) সমতে] মঞ্জুর করা হোক।

২) পরিশেষে বিভাগ উন্নয়নমূলক প্রকল্পগুলির অনুমোদন ও রূপায়ণের আগে সেগুলি পরিবেশগতভাবে কতটা প্রভাব ফেলবে তা নির্ণয় করার জন্য নির্দেশ সূত্রাবলী জারি করেছে। তাই, প্রায়োগিক কুশলতাসম্পন্ন কর্ম্মীবর্গের প্রয়োজন দেখা দিয়েছে। এঁরা সবাই প্রকল্পের সঙ্গে জড়িত পরিবেশ সংক্রান্ত সমস্যার প্রাথমিক মূল্যায়ন করবেন, পোষক বিভাগগুলির সঙ্গে সংযোগ বজায় রেখে কাজ করবেন ও প্রয়োজনমতো বিশেষজ্ঞের সহায়তা নেবেন এবং প্রভাবের পরিমাণ নির্ণয়ের কাজ সম্পূর্ণ করতে সাহায্য করবেন। ভারত সরকারের পরিবেশ বিভাগ রাজ্য পরিবেশ বিভাগকে শক্তিশালি করে তোলার জন্য রাজ্য সরকারের কাছ থেকে প্রস্তাব চেয়ে পাঠিয়েছিলেন। তদনুসারে, পরিবেশ বিভাগ প্রয়োগ কুশল এবং সহায়ক কর্ম্মীবর্গ নিয়ে সচিবালয় স্তরে পরিবেশগত প্রভাব নির্ণয় সেল গঠন করার জন্য একটি কর্মপ্রকল্প রচনা করেন।

৩) বর্তমানে, একজন জ্যেষ্ঠ পরিবেশ আধিকারিক, পরিবেশ আধিকারিক, স্টেনোগ্রাফার স্টেনো-টাইপিস্ট, উচ্চবর্গীয় সহায়ক এবং একজন গ্রুপ 'ডি' কর্মচারী নিয়ে এই সেলটি গঠিত। সেলের কর্মচারিদের বেতন ও অন্যান্য খরচের জন্য এই অর্থবরাদ্দ প্রস্তাব করা হয়েছে।

৪) তাছাড়া যে সব বেসরকারি প্রতিষ্ঠান এবং সংস্থা বিভিন্ন ধরনের বৈজ্ঞানিক গবেষণা এবং সমীক্ষার কাজে জড়িত আছেন তাদেরকে এই খাতে অনুদান দেওয়ার জন্য ১৯৯২-৯৩ সালের বাজেটে টাকার বরাদ্দও রাখা হয়েছে।

৫) মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথাগুলি বলে আমি প্রস্তাব পেশ করছি যে ৮২নং দাবির অন্তর্গত মুখ্যখাত ঃ "৩৪২৫—অন্যান্য বৈজ্ঞানিক গবেষণা" বাবদ ১৯৯২-৯৩ সালের ব্যয় নির্বাহের জন্য মোট ৩,৬৪,০০০ টাকা (তিন লক্ষ চৌষট্টি হাজার টাকা) [ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে গৃহীত ৯১,০০০ টাকা (একানব্বই হাজার টাকা) সমেত] মঞ্জুর করা হোক।

**দাবী নং—৯০**

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৯২-৯৩ সালের ৯০ নং দাবির অধীনে মুখ্যখাত "৩৬০৪-স্থানীয় সংস্থা এবং (পঞ্চায়েতিরাজ বাদে) পঞ্চায়েতিরাজ প্রতিষ্ঠানের জন্য কমপেনসেশন ও অ্যাসাইনমেন্ট" বাবদ ১৬০,৩৭,০৫,০০০ (একশত ষাট একটি সাঁইত্রিশ লক্ষ পাঁচ হাজার) টাকা মঞ্জুর করা হোক। (এই অঙ্কের মধ্যে ৪০,১০,০০,০০০ টাকা ইতিমধ্যে অনুমোদনের জন্য উত্থাপিত হয়েছে)।

২। ১৯৭৮ সাল থেকেই বামফ্রন্ট সরকার এ রাজ্যে গণতান্ত্রিক নীতি অনুসরণ ও রূপায়ণের কাজ করে চলেছে। একেবারে তৃণমূল স্তর থেকে শুরু করার যে পন্থা গ্রহণ করা হয়েছে তাতে উন্নয়নমূলক কর্মসূচি প্রণয়ন ও রূপায়ণের কাজে স্থানীয় জনসাধারণ ও পৌর সংস্থাগুলিকে ওতপ্রোতভাবে জড়িত করা হয়েছে। পৌর সংস্থাগুলি মানুষের, বিশেষত সমাজের দুর্বলতর শ্রেণীর উপকার করার জন্য বিভিন্ন উন্নয়ন ও পরিষেবামূলক কর্মসূচি প্রণয়ন ও রূপায়ণে যাতে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে সেজন্য এই সংস্থাগুলিকে কার্যকর করতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। আমাদের দেশ বর্তমানে যে অভূতপূর্ব এক আর্থিক সঙ্কটের মধ্যে রয়েছে, এ বিষয়ে আপনারা অবগত আছেন। আমাদের পৌর সংস্থাগুলি অনিবার্যভাবে এই পরিস্থিতির শিকার হয়ে পড়েছে। কিন্তু তৃণমূল স্তরে মানুষের সঙ্গে আমাদের প্রত্যক্ষ ও ঘনিষ্ঠ যোগাযোগ এবং সাধারণ মানুষের অন্তর্নিহিত ক্ষমতার প্রতি আমাদের অটুট আস্থা আমাদের সঠিক পথে চালিত করবে বলে আমরা সুনিশ্চিত। নগরায়ণের উপর জাতীয় কমিশনের প্রতিবেদনে যখন এ কথা বলা হয়েছে যে, 'ভারতের নগরব্যবস্থা অবিন্যস্ত', তখনই পশ্চিমবঙ্গে বিবিধ প্রতিকূলতার মধ্যেও আমরা পৌর সংস্থাগুলির মর্যাদা ও দক্ষতা সমুন্নত করতে বদ্ধ পরিকর।

৩.১। বিগত কয়েক দশক ধরে ভারতে যেভাবে নগরায়ণ হয়েছে তা বিস্ময়কর। ১৯৮১ সালে পশ্চিমবঙ্গে শহরাঞ্চল গড়ে ওঠার হার ছিল ২৬.৪৮ শতাংশ। বর্তমানে যেটি সব চেয়ে জরুরি তা হল এই শহরাঞ্চলগুলিকে পৌর সংস্থার আওতায় নিয়ে আসা। এই পরিস্থিতিতে সাড়া দিয়ে ১৯৭৮ সাল থেকে এ পর্যন্ত ২২টি পৌর সংস্থা আমরা গঠন করেছি। পৌর সংস্থায় রূপান্তরের বেশ কিছু প্রস্তাব এখন বিবেচনাধীন।

৩.২। পৌর সংস্থা গনঠন করার ক্ষেত্রে আমাদের প্রয়াস বিঘ্নিত—কেননা এটি করতে গেলে সমগ্র প্রক্রিয়াটির মধ্যে যে আর্থিক দায়-দায়িত্ব জড়িয়ে রয়েছে তা শুধুমাত্র রাজ্য সরকারকেই বহন করতে হয়। যেহেতু পৌর সংস্থা গঠনের কাজটি নগরায়ণের সঙ্গে তাল রেখে করতে হবে এবং নগরায়ণের বিষয়টি আবার যেহেতু সর্বভারতীয়, সেজন্য এক্ষেত্রে প্রয়োজন হল রাজ্য সরকারকে পর্যাপ্ত আর্থিক সহায়তাদানের জন্য কেন্দ্রীয় সরকারের এগিয়ে আসা।

৩.৩। চন্দননগর সহ দুটি পৌর শহর—আসানসোল ও শিলিগুড়িকে পৌর নিগমের মর্যাদাদানের উদ্দেশ্যে ১৯৯০ সালের ১২ই মে এই সভায় তিনটি নতুন বিল পাস করা হয়। এই তিনটি বিলে ভারতের রাষ্ট্রপতির সম্মতিদানের জন্য আমরা এখন অপেক্ষা করছি।

৪। ১৯৯০ সালের ২৭শে মে ৭৪টি পৌর সংস্থায় সাধারণ নির্বাচনের সময়ে পদ্ধতিগত ও আইনগত বিভিন্ন অসুবিধার জন্য আরও ২৮টি পৌর সংস্থার সাধারণ নির্বাচন অনুষ্ঠান আমরা করতে পারি নি। এই অবশিষ্ট পৌর সংস্থার বেশির ভাগ ক্ষেত্রে যাতে ১৯৯২ সালের মধ্যে সাধারণ নির্বাচন অনুষ্ঠান করা যায় সেজন্য বর্তমানে প্রয়াস নেওয়া হচ্ছে।

৫.১। ১৯৩২ সালের বঙ্গীয় পৌর আইন চালু হওয়ার পর থেকে পৌর সংস্থার কাজকর্মের পরিধি এমন ব্যাপকভাবে বেড়েছে যে ঐ আইনটি অনেকদিন থেকেই আগাগোড়া পরিমার্জনের অপেক্ষায় রয়েছে। তদনুসারে, বর্তমানের প্রয়োজন মেটানোর জন্যই ১৯৩২ সালের বঙ্গীয় পৌর আইনটিকে বদলানোর জন্য একটি খসড়া বিল প্রস্তুত করা হয়েছে। আমরা আশা করি চলতি অধিবেশনে এই খসড়া বিলটি উপস্থাপিত হবে।

৫.২। ব্যবসা, বৃত্তি ও বিভিন্ন পেশার উপর লাইসেন্স প্রদান করার ক্ষেত্রে যে 'ফি' ধার্য করা হয়, পৌর সংস্থাগুলি এতদিন ধরে তা সংগ্রহ করে আসছে। সরকারি সিদ্ধান্ত অনুযায়ী ঐ 'ফি' ধার্য করা ও সংগ্রহ করার দায়িত্ব রাজ্য সরকারের উপর বর্তায়। আর প্রতিটি ক্ষেত্রে অনধিক ১০ টাকা প্রদান করা সাপেক্ষে কলকাতা কর্পোরেশন ও হাওড়া কর্পোরেশন সহ পৌর সংস্থাগুলি এ বিষয়ে শুধু একটি তালিকাভুক্তির শংসাপত্র দিয়ে যাবে। সরকার এই সিদ্ধান্তও গ্রহণ করেন যে, এই সংস্থাগুলি রাজস্ব বাবদ ১-৪-১৯৯০ সাল থেকে যে ক্ষতি স্বীকার করবে তা রাজ্য সরকার যথোপযুক্তভাবে পূরণ করবেন। যেহেতু এর জন্য সংশ্লিষ্ট আইনগুলির সংশোধন প্রয়োজন তাই ১৯৩২ সালের বঙ্গীয় পৌর আইন, ১৯৮০ সালের কলকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট এবং ১৯৮০ সালের হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্ট-এর কতকগুলি সংশোধন সমেত সেগুলি আলাদা বিলের মাধ্যমে বিধানসভার বিবেচনার জন্য চলতি অধিবেশনে পেশ করা হবে।

৫.৩। কলকাতা ও হাওড়ায় বহুতল অট্টালিকা ও অননুমোদিত নির্মাণগুলির দরুন উদ্ভূত সমস্যাগুলি সম্পর্কে সরকার সচেতন রয়েছেন। এই সমস্যাগুলি এবং পরিকল্পিত উন্নয়নের লক্ষ্য সামনে রেখে ১৯৯০ সালের ১২ ডিসেম্বর "কলকাতা পৌর নিগম গৃহনির্মাণ সংক্রান্ত নিয়মাবলি, ১৯৯০" শীর্ষক নতুন গৃহনির্মাণ সংক্রান্ত নিয়মাবলি বলবৎ করা হয়েছে। জনস্বার্থে, বিশেষ করে সাধারণ মানুষের স্বার্থরক্ষার জন্য এবং এগুলিকে অধিকতর সরল ও যুক্তিসঙ্গত করে তুলতে ১৯৯২ সালের জানুয়ারি মাসে পূর্বোক্ত নিয়মাবলিতে সংশোধন করা হয়েছে।

৫.৪। বহুতল অট্টালিকাসমূহ ও অননুমোদিত যথেচ্ছ নির্মাণ বন্ধ করার জন্য এবং মধ্যবিত্ত ও নিম্নবিত্তদের গৃহনির্মাণে উৎসাহিত করার লক্ষ্যে ১৯৮০ সালের হাওড়া পৌর আইনের অন্তর্ভুক্ত নূতন গৃহনির্মাণ সংক্রান্ত নিয়মাবলিও ১৯৯১ সালের ১২ই ফেব্রুয়ারি চূড়ান্তভাবে প্রকাশিত হয়েছে।

৬.১। পৌর সংস্থাগুলির আর্থিক অনটন একটি বহুজ্ঞাত তথ্য এবং এই রাজ্যের পৌর সংস্থাগুলিও এর ব্যতিক্রম নয়। স্থানীয় পৌর সংস্থাগুলি যাতে স্বচ্ছন্দে কাজ চালিয়ে যেতে পারে তার জন্য রাজ্য সরকার সেগুলিকে বিভিন্ন যোজনাধীন ও যোজনা-বহির্ভূত মঞ্জুরির মাধ্যমে পর্যাপ্ত পরিমাণ আর্থিক সহায়তা দিয়ে আসছেন। যোজনা-বহির্ভূত মঞ্জুরিগুলির মধ্যে

রয়েছে এ ডি এ বাবদ মঞ্জুরি, চুঙ্গি ও প্রমোদ কর, মোটর ভেহিকলস ট্যাক্স ইত্যাদি আর পাশাপাশি যোজনার আওতাভুক্ত মঞ্জুরির মধ্যে রয়েছে বিভিন্ন উন্নয়ন কর্মসূচি, যেমন নগর উন্নয়ন, স্বল্প ব্যয় অনাময় কর্মসূচি, পানীয় জলের উৎস নির্মাণ করা, ছোট এবং মাঝারি শহরগুলির সুসংহত উন্নয়ন, শহরাঞ্চলের বস্তিগুলোর পরিবেশের উন্নতিসাধান, নেহরু রোজগার যোজনা, দরিদ্রের জন্য নাগরিক মৌল পরিষেবার ব্যবস্থা ইত্যাদি। ১৯৯১-৯২ সালে স্থানীয় পৌর সংস্থাগুলিকে যোজনা-বহির্ভূত মঞ্জুরি হিসাবে ১৫৫.২৫ কোটি টাকা দেওয়া হয়েছে। এই বছরে সি এম ডি এলাকা-বহির্ভূত পৌর সংস্থাগুলিকে যোজনার অধীনে এ পর্যন্ত মঞ্জুর করা অর্থাঙ্ক হল ৭.২২ কোটি টাকা।

৬.২। এখানে উল্লেখ করা যেতে পারে যে, বিগত ষষ্ঠ ও সপ্তম যোজনাকালে যে ৩১টি স্থানীয় পৌর সংস্থাকে ইতিমধ্যেই আই ডি এস এম টি কর্মসূচির আওতায় আনা হয়েছিল সেগুলি ছাড়াও মুর্শিদাবাদ, ইসলামপুর, কার্সিয়াং, শান্তিপুর, সোনামুখি, ঘাটাল ও বাদুড়িয়া পৌর সংস্থাগুলিকে ১৯৯১-৯২ সালে উক্ত কর্মসূচির আওতায় আনার জন্য আমরা সুপারিশ করেছি।

৬.৩। নেহরু রোজগার যোজনা ও নাগরিক মৌল পরিষেবা—এই দুটি কর্মসূচি শহরাঞ্চলে দারিদ্র্য লাঘবের উদ্দেশ্যেই রচিত হয়েছে। আমরা স্থানীয় পৌর সংস্থাগুলির মাধ্যমে এই কর্মসূচি দুটি রূপায়িত করে চলেছি। সমস্ত স্থানীয় পৌর সংস্থাকেই নেহেরু রোজগার যোজনার আওতায় আনা হয়েছে। আগের বছরে শহরাঞ্চলে দরিদ্রের জন্য মৌল পরিষেবার আওতায় ২৫টি স্থানীয় পৌর সংস্থাকে আনা হয়েছিল। তার সঙ্গে চলতি আর্থিক বছরে আরও ৩১টি নূতন পৌর সংস্থায় ঐ কর্মসূচি রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। এ ছাড়াও সমস্ত খাটা পায়খানাকে একটি নির্দিষ্ট কালপর্বের মধ্যে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করে সাফাইকারিদের মাথায় করে মল বহন করার প্রথা বন্ধ করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

৬.৪। ১৯৯২-৯৩ সালের বার্ষিক যোজনা বাজেটে এই বিভাগের জন্য ১৯.৪৭ কোটি টাকার বরাদ্দ করা হয়েছে। আগের বছরেও এই বরাদ্দের পরিমাণ ছিল ১৯.৪৭ কোটি টাকা। এখানে বিশেষভাবে উল্লেখ করা যেতে পারে যে, এই প্রথম শহরাঞ্চলীয় নিকাশি কর্মসূচিটি এই বিভাগের ১৯৯২-৯৩ সালের যোজনা বাজেটের অন্তর্ভুক্ত করা হয়েছে। এর ফলে স্থানীয় পৌর সংস্থাগুলি ক্রমবর্ধমান নিকাশি সমস্যাটির সমাধান করতে বহুলাংশে সক্ষম হবে।

৬.৫। নেহেরু রোজগার যোজনা এবং দরিদ্রের জন্য শহরাঞ্চলীয় মৌল পরিষেবা কর্মসূচিগুলির যথাযথ রূপায়ণ ও তদারকির জন্য রাজ্যস্তরে একটি রাষ্ট্রীয় শহরাঞ্চল উন্নয়ন এজেন্সি এবং সমস্ত জেলায় জেলা শহরাঞ্চল উন্নয়ন এজেন্সি গঠন করা হয়েছে। ঐ রকম এজেন্সি গঠন করার প্রয়োজন বহুদিন ধরেই অনুভূত হয়েছিল। এই সব সংস্থা শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির সঙ্গে ঘনিষ্ঠ যোগাযোগ রাখবে এবং উপরোক্ত দুটি কর্মসূচির নিরবচ্ছিন্ন তদারকিও সুনিশ্চিত করবে।

৭। ১৯৯০ সালের আগস্ট মাসে এই সরকার দ্বিতীয় পৌর অর্থ কমিশন স্থাপন করেছিল। অতঃপর এ ডি এ ও সংশ্লিষ্ট অন্যান্য বিষয়ের ক্ষেত্রে সরকারি অনুদান দেওয়ার

যে নীতি রয়েছে সেটির পুনর্বিন্যাস সম্পর্কে কমিশন অন্তবর্তী সুপারিশগুলি পেশ করেছে। সুপারিশগুলি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। কমিশনের সুপারিশগুলি সামগ্রিকভাবে সত্বর যাতে বিবেচিত হতে পারে সেজন্য রাজ্য সরকার কমিশনকে ১৯৯২ সালের জুন মাসের মধ্যে পূর্ণাঙ্গ সুপারিশ পেশ করতে অনুরোধ করেছে।

৮.১। এই বিভাগ ১৯৭৮ সালে স্থানীয় সংস্থাসমূহের অধিকার গঠন করে। এভাবেই ১৯৮১ সালে পৌর ইঞ্জিনিয়ারিং অধিকার গঠন করা হয়। প্রথমোক্ত অধিকারের দায়িত্বের মধ্যে আছে পৌর সংস্থাগুলির (উন্নয়ন কর্মসূচি বাদে) বিবিধ কাজকর্মের তদারকি ছাড়াও পৌর সংস্থাগুলির যথাযথ কর্ম সম্পাদনের ক্ষেত্রে যখন যেমন দরকার সেরকম প্রয়োজনীয় সহায়তা প্রদান। বিভিন্ন উন্নয়নমূলক কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে পৌর সংস্থাগুলিকে প্রযুক্তির ক্ষেত্রে বিশেষজ্ঞের পরামর্শদানের ব্যবস্থা করা দ্বিতীয় অধিকারের দায়িত্ব। এই দুটি অধিকার বর্তমানে পৌর সংস্থাসমূহের দৈনন্দিন প্রশাসনের অবিচ্ছেদ্য অঙ্গ হয়ে পড়েছে। এগুলি যাতে তাদের কর্ম সম্পাদনে আরও ফলপ্রসূ হয়ে উঠতে পারে সেজন্য আমরা প্রয়াস নিচ্ছি।

৮.২। এই বিভাগ ১৯৮০ সালে কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ গঠন করে। এই সংগঠন স্থাপনার উদ্দেশ্য ছিল পৌর সংস্থাগুলির আওতাভুক্ত সম্পত্তির মূল। নিরূপণের ক্ষেত্রে ১৯৭৮ সাল পর্যন্ত যে বিশৃঙ্খলা বিরাজ করছিল তার অবসান ঘটানো এবং শহরাঞ্চলিক ক্ষেত্রে এক বিজ্ঞানসম্মত ও নিরপেক্ষ মূল্য নিরূপণের ভিত্তি তৈরির ব্যবস্থা করা। ৩৫টি পৌর সংস্থাগুলির ক্ষেত্রে এই সংগঠন ইতিমধ্যেই সম্পত্তির বার্ষিক মূল্য নিরূপণের কাজ শেষ করেছে। ১৯৯২-৯৩ সালের মধ্যে আরও ২১টি পৌর সংস্থার ক্ষেত্রে এই বার্ষিক মূল্য নিরূপণের কাজ শেষ হতে পারে।

৮.৩। শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থাগুলির নির্বাচিত ও নিযুক্ত কর্মকর্তাদের নিয়মিত প্রশিক্ষণ সুনিশ্চিত করার উদ্দেশ্যে ১৯৮২ সালে ইনস্টিটিউট অফ লোকাল গভর্নমেন্ট অ্যাণ্ড আরবান স্টাডিজ গঠন করা হয়। পৌর প্রশাসন সংক্রান্ত গবেষণা কার্য পরিচালনা, পৌর বিষয়ক একটি তথ্য ব্যাঙ্ক স্থাপন এবং তাবৎ পৌর অঞ্চলের উপর গবেষণা সংক্রান্ত কাগজপত্র ও জার্নাল প্রকাশ করাও এর কর্মপরিধির অন্তর্গত। এই সংস্থা ইতিমধ্যেই ১৩৬টি প্রশিক্ষণ কর্মসূচি এবং ২৭টি সেমিনার সম্পূর্ণ করেছে। এই সেমিনারগুলির মধ্যে অন্যতম ছিল "এ পারস্‌পেকটিভ প্ল্যান ফর ক্যালকাটা : ২০১১"। সেমিনারের বিষয়বস্তুটি ছিল রাজ্য যোজনা পর্ষদ কর্তৃক প্রস্তুত ও প্রকাশিত একটি দলিল। নগর পরিকল্পনা সংক্রান্ত বিভিন্ন বিষয়ে সুপণ্ডিত ও বিশেষজ্ঞ ব্যক্তিবর্গ এই সেমিনারে অংশগ্রহণ করেছিলেন। গত দশ বছর সময়সীমার মধ্যে এই সংগঠন ১৭টি গবেষণাপত্র ও "আরবান ম্যানেজমেন্ট" নামে সুপরিচিত জার্নালের ৫টি সংখ্যাও প্রকাশ করেছে। এই সংগঠনের আর একটি গুরুত্বপূর্ণ শাখা হল একটি অত্যন্ত সুসমৃদ্ধ গ্রন্থাগার। গবেষণা কর্মী ও সমাজের সর্বস্তরের যেসব ব্যক্তি তাবৎ পৌর ব্যবস্থার বিভিন্ন বৈশিষ্ট্য জ্ঞানার্জনে আগ্রহী এই গ্রন্থাগারটি তাঁদের আকর্ষণ করে।

৯। মহাশয়, এই কথা ক'টি বলে আমি সভার অনুমোদনের জন্য আমার দাবি পেশ করছি।

**দাবী নং—৮৪**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

মাননীয় রাজ্যপালের সুপারিশক্রমে আমি ৮৪ নং দাবির অন্তর্ভুক্ত "৩৪৫২-পর্যটন" মূলখাতে মোট ৩,৮৭,৪১,০০০ (তিন কোটি সাতাশি লক্ষ একচল্লিশ হাজার) টাকা এবং ৮৪ নং দাবির অন্তর্গত "৫৪৫২-পর্যটন মূলধন ব্যয়" মূলখাতে ১০,০০,০০০ (দশ লক্ষ) টাকা ব্যয়-বরাদ্দ মঞ্জুরির জন্য প্রস্তাব পেশ করছি। এই দুই খাতে ভোট-অন-অ্যাকাউন্ট-এ মঞ্জুর টাকা (যথাক্রমে ৯৬,৯০,০০০ এবং ২,৫০,০০০) এই ব্যয়-বরাদ্দের অন্তর্ভুক্ত।

৮৪ নং দাবির অন্তর্ভুক্ত "৩৪৫২-পর্যটন" মূলখাতে মোট ৩,৮৭,৪১,০০০ (তিন কোটি সাতাশি লক্ষ একচল্লিশ হাজার) টাকার মধ্যে ১,৭৩,৪১,০০০ (এক কোটি তিয়াত্তর লক্ষ একচল্লিশ হাজার) টাকা যোজনা-বহির্ভূত খাতে, ১,৩৪,০০,০০০ (এক কোটি চৌত্রিশ লক্ষ) টাকা রাজ্য যোজনায় এবং ৮০,০০,০০০ (আশি লক্ষ) টাকা নতুন কেন্দ্রীয় প্রকল্প খাতে ব্যয় হবে। "৫৪৫২-পর্যটন মূলধন ব্যয়" মূলখাতে ১০,০০,০০০ (দশ লক্ষ) টাকা ব্যয় হবে রাজ্য সরকারের পরিচালনাধীন পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের ইক্যুইটি শেয়ার ক্যাপিটাল বাবদ।

"৩৪৫২-পর্যটন" যোজনা খাতে, ১,৩৪,০০,০০০ (এক কোটি চৌত্রিশ লক্ষ) টাকার প্রস্তাবিত ব্যয় বরাদ্দ হবে ঃ—

| | | (লক্ষ টাকায়) |
|---|---|---|
| (ক) | পর্যটন আবাসন | ৭৩,৫০,০০০ |
| (খ) | পর্যটন কেন্দ্র | ৮,৫০,০০০ |
| (গ) | পর্যটন সংগঠন | ৫০,০০০ |
| (ঘ) | পরিকল্পনা ও যোজনা-নিয়ন্ত্রণ বিভাগ সংগঠন | ১,০০,০০০ |
| (ঙ) | পর্যটন পরিবহন (জলযানসহ) | ২৩,০০,০০০ |
| (চ) | পর্যটন প্রচার | ২০,৫০,০০০ |
| (ছ) | শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে অনুদান, অ্যাডভেঞ্চার ট্যুরের সুবিধাদান ইত্যাদি | ৩,০০,০০০ |
| (জ) | রাস্তা অথবা জেটি তৈরি ইত্যাদি পরিকাঠামোগত সুবিধা সৃষ্টি | ৪,০০,০০০ |
| | মোট | ১,৩৪,০০,০০০ |

এই সুযোগে আমি মাননীয় সদস্যদের সামনে আমাদের কার্যক্রমের বৈশিষ্ট্য এবং ভবিষ্যৎ উন্নয়নের পরিকল্পনা পেশ করছি।

পর্যটন ইতিমধ্যেই বিশ্বের অন্যতম প্রধান শিল্প হিসাবে মর্যাদা পেয়েছে এবং এই দেশের অর্থনৈতিক উন্নয়নে পর্যটনের ভূমিকা ক্রমশই স্বীকৃত হচ্ছে। অন্যান্য শিল্পের সঙ্গে ঘনিষ্ঠ

সম্বন্ধযুক্ত এই বহুমাত্রিক সিল্ক। এ কারণে রাজ্য সরকার পর্যটনকে যথেষ্ট গুরুত্ব দিচ্ছেন। আমরা জানি, ক্রমবর্ধমান অভ্যন্তরীণ এবং বিদেশি পর্যটকদের দাবি মেটাবার ক্ষমতা পশ্চিমবঙ্গের বর্তমান পর্যটন ব্যবস্থায় নেই। অষ্টম যোজনায়, রাজ্য সরকার তাই বর্তমান সুবিধাগুলির সম্প্রসারণের ক্ষেত্রে জোর দিয়েছেন ; সেই সঙ্গে ক্রমবর্ধমান পর্যটক চাহিদার পূরণে নতুন কেন্দ্র স্থাপনেও আগ্রহ প্রকাশ করেছেন। পর্যটন ব্যবস্থার সুষম উন্নয়নে রাজ্য সরকার যেমন স্বয়ং মুখ্য ভূমিকা গ্রহণ করছেন, তেমনি বেসরকারি উদ্যোগকেও উৎসাহ দিচ্ছেন।

১৯৯১-৯২ সালে পর্যটন বিভাগের কিছু কিছু গুরুত্বপূর্ণ কাজের বিবরণ পেশ করছি।

১৯৯১-৯২ সালে পর্যটন দপ্তরের প্রধান কাজ ছিল হাতে নেওয়া প্রকল্পগুলির কাজ শেষ করা। কেন্দ্রীয় সহায়তায় দিঘা এবং শান্তিনিকেতনে দুটি নতুন পর্যটক-আবাস নির্মাণের কাজ অনেকটা এগিয়েছে। দিঘার আবাসটি হবে পাঁচতলা। তার মধ্যে তিনতলা পর্যন্ত নির্মাণের কাজ আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যেই শেষ হবে এবং আংশিকভাবে আবাসটি চালু করে দেওয়াও হবে। ১৯৯২-৯৩-এর মধ্যে শান্তিনিকেতনের নতুন আবাসটিও আংশিকভাবে সম্ভবত চালু করা যাবে। কেন্দ্রীয় প্রকল্পে গাদিয়াড়া আবাসটির সম্প্রসারণের কাজও প্রায় সম্পূর্ণ। ১৯৯২-৯৩ সালের মধ্যেই এই নতুন ২৪টি শয্যা পর্যটকদের জন্য উন্মুক্ত করে দেওয়া হবে। আরেকটি কেন্দ্রীয় প্রকল্প দুর্গাপুরে পথিপার্শ্বস্থ বিশ্রামাগার। সে কাজটিও প্রায় শেষ হয়ে এসেছে এবং সম্ভবত চলতি আর্থিক বছরে চালু হবে।

এই রাজ্যে সুন্দরবনকে প্রধান পর্যটন এলাকা হিসাবে সরকার চিহ্নিত করেছেন। সম্প্রতি দিল্লিতে যে পর্যটনমন্ত্রী সম্মেলন হয়ে গেল তার সুপারিশক্রমে ভারত সরকার বিশেষ পর্যটন এলাকা প্রকল্প রূপায়ণ করছেন। সুন্দরবনকে সেই প্রকল্পভুক্ত করার প্রস্তাব করা হয়েছে। আরও কয়েকটি কেন্দ্রীয় প্রকল্প—যথা সুন্দরবনে পিয়ালি ও কৈখালিতে এবং সাগরদ্বীপে পর্যটক-আবাস নির্মাণের কাজ চলছে। এই কাজগুলি শেষ হয়ে গেলে সুন্দরবনে পর্যটন ব্যবস্থার বিশেষ উন্নতি হবে। কেন্দ্রীয় সরকার আরও যেসব প্রকল্প অনুমোদন করেছেন সেগুলি হল—কলকাতা-বোম্বাই জাতীয় সড়কের উপর মেচেদায় এবং কৃষ্ণনগরে পথিপার্শ্বস্থ বিশ্রামাগার, বাগডোগরায় একটি ট্রানজিট ক্যাম্প স্থাপন এবং কুচবিহারে একটি পর্যটক-অবাসন নির্মাণ। এই সব প্রকল্পগুলিই এখন রূপায়ণের বিভিন্ন স্তরে।

কেন্দ্রীয় সহায়তায় বাঁকুড়া জেলার মুকুটমণিপুর এবং মেদিনীপুরের কাঁকরাঝোরে পর্যটক আবাসের নির্মাণ কাজ শুরু হয়েছে। বাত্রিবাসের সুবিধাযুক্ত প্রমোদতরণী চিত্ররেখায় সুন্দরবন ভ্রমণ অত্যন্ত জনপ্রিয় হয়েছে। আরও দুটি লঞ্চ তৈরি হচ্ছে সুন্দরবন ভ্রমণ এবং হুগলিতে নদীবিহারের জন্য। মুড়িগঙ্গা নদীর উপর দিয়ে গাড়ি পারাপারের সুবিধার জন্য কাকদ্বীপের কাছে হারউড পয়েন্ট এবং সাগরদ্বীপের কচুবেড়িয়ায় আর সি জেটি নির্মাণের প্রথম পর্বের কাজ শেষ। রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর থেকে অর্থ সংগ্রহ করে দ্বিতীয় পর্বের কাজ শুরু হচ্ছে। এই পরিকল্পনার কাজ শেষ হলে সাগরদ্বীপে পর্যটনের প্রভূত উন্নতি সম্ভব হবে। বিভিন্ন ধরনের জলক্রিড়ার দুটি পরিকল্পনা রূপায়ণের অনুমতি পেয়েছেন রাজ্য সরকার। কাজও শুরু হয়েছে।

১৯৯১-৯২ সালে পর্যটন বিভাগের দুটি বিশেষ উল্লেখযোগ্য সাফল্য—পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের অংশগ্রহণে জয়েন্ট সেক্টর প্রকল্প হিসাবে সল্ট লেকের ঝিলমিলে একটি 'থিম

পার্ক' স্থাপন এবং ভারতীয় জীবনবিমা নিগমের কাছ থেকে রিৎস কন্টিনেন্টাল হোটেলটি ক্রয় করে সেখানে একটি নতুন হোটেল চালু করার জন্য পিয়ারলেস জেনারেল ফিনান্স অ্যাণ্ড ইনভেস্টমেন্ট কোম্পানিকে লিজ দেওয়া।

১৯৯১-এর অক্টোবরে ভারত সরকারের পর্যটন বিভাগ, দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এবং দার্জিলিং চা-উৎপাদক সমিতির সঙ্গে যুগ্মভাবে রাজ্য সরকারের পর্যটন বিভাগ দার্জিলিঙে আন্তর্জাতিক চা-উৎসবের আয়োজন করেছিলেন। এই সফল উৎসবটি শৈলনগরী দার্জিলিঙের অতীত গৌরব ফিরিয়ে আনার প্রচেষ্টায় যথেষ্ট সাহায্য করেছে। গত বছরে রাজ্যের বিভিন্ন প্রদর্শনিতেও রাজ্য পর্যটন দপ্তর অংশগ্রহণ করে। তার মধ্যে বিশেষ উল্লেখযোগ্য গত ডিসেম্বরে চতুর্থ বিষ্ণুপুর উৎসব এবং কলকাতায় পশ্চিমবঙ্গ সরকার ও বেঙ্গল ন্যাশনাল চেম্বার অফ কমার্স আয়োজিত ইণ্ডাস্ট্রিয়াল ইণ্ডিয়া ট্রেড ফেয়ার। দিল্লিতে প্রগতি ময়দানে ভারতীয় ট্রেড ফেয়ারেও পশ্চিমবঙ্গ পর্যটন অংশ নিয়েছিল।

দার্জিলিং অঞ্চলের উন্নয়নে বিবিধ পরিকল্পনা গৃহীত হয়েছে। দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ এইগুলি রূপায়ণেও ব্রতি হয়েছে। এগুলির মধ্যে আছে সন্দকফু-ফালুট ট্রেকিং পথে ট্রেকার্স হাটগুলি পুনর্নির্মাণ, মিরিক পর্যটনকেন্দ্রের সম্প্রসারণ, দুধিটা, চিত্রে এবং ধোত্রেতে পথিপার্শ্বস্থ পর্যটন কেন্দ্র স্থাপন ইত্যাদি।

পর্যটন দপ্তর পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে ট্যুরিস্ট কোচে এবং লঞ্চে ভ্রমণের আয়োজন করে। ১৯৯১-৯২ সালে দপ্তর আয়োজিত ৬৮৬টি ভ্রমণে মোট পর্যটকের সংখ্যা ছিল ২২,০৯৪।

১৯৯২-এর ১৪ ফেব্রুয়ারি কলকাতার গ্রেট ইস্টার্ন হোটেলের পর্যটন দপ্তর পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলের পর্যটনমন্ত্রীদের সম্মেলনের আয়োজন করে। পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলীয় রাজ্যের পর্যটনমন্ত্রী এবং আধিকারিকরা এই সম্মেলনে যোগ দিয়েছিলেন। এই অঞ্চলের পর্যটনের সমস্যা এবং গুরুত্ব নিয়ে সম্মেলনে আলোচনা হয় এবং কয়েকটি গুরুত্বপূর্ণ সুপারিশ করা হয়। কয়েকটি সুপারিশ হল—

(ক) ভারত সরকারের উচিত গ্রুপ বুকিং-এর ক্ষেত্রে বিদেশি পর্যটকদের বিশেষ ছাড় দিতে ইণ্ডিয়ান এয়ারলাইন্সকে অনুরোধ করা। দক্ষিণ ভারতে অনুরূপ ছাড় দেওয়া হয়ে থাকে।

(খ) সমগ্র পূর্ব ও উত্তর-পূর্বাঞ্চলের রাজ্যগুলির জন্য পর্যটন তথ্য এবং প্রচার পুস্তিকা বিতরণ, শয্যা এবং অন্যান্য সুযোগ-সুবিধা সংরক্ষণ ব্যবস্থাসম্বলিত একটি রিসেপশন সেন্টার হওয়া উচিত কলকাতায়।

(গ) উত্তর পূর্বাঞ্চলের বিমানবন্দরগুলিতে রাত্রে অবতরণের ব্যবস্থা, রানওয়ের সম্প্রসারণ এবং এই অঞ্চলের বিভিন্ন বিমানবন্দরে ইণ্ডিয়ান এয়ারলাইন্সের বিমান চলাচলের সংখ্যা বৃদ্ধি প্রয়োজন।

(ঘ) দূরদর্শনের জাতীয় অনুষ্ঠানে পূর্ব এবং উত্তর-পূর্বাঞ্চলের পর্যটনকেন্দ্রগুলির যথাযোগ্য প্রচার প্রয়োজন।

(ঙ) পর্যটনের উন্নতিকল্পে যাত্রী এবং পথকরের ব্যাপারে একটা সংহত জাতীয় নীতি প্রণয়ন করা উচিত।

(চ) পর্যটন শিল্পে উৎসাহ প্রদানের কথা বিবেচনা করে কেন্দ্রীয় সরকারের ব্যয় কর এবং রাজ্য সরকারের লাক্সারি কর সম্পর্কিত নীতি পুনর্বিবেচনা হওয়া উচিত।

(ছ) হোটেল শিল্পের উন্নতির জন্য রাজ্য সরকারগুলির উচিত এই শিল্পে উৎসাহ এবং যথেষ্ট সুযোগ-সুবিধাদানের নীতি প্রণয়ন।

(জ) উত্তর-পূর্বাঞ্চলে অভ্যন্তরীণ এবং বিদেশি পর্যটকদের চলাচলের উপর নিয়ন্ত্রণ শিথিল করা উচিত।

(ঝ) নদীবক্ষে পর্যটনের উন্নতিকল্পে গঙ্গায় বারাণসী থেকে কলকাতা পর্যন্ত নাব্যতার জন্য ভারত সরকারের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা প্রয়োজন।

(ঞ) পূর্ব-উত্তরপূর্বাঞ্চলে পর্যটন ব্যবস্থার অপ্রতুলতার কারণে ভারত সরকারের উচিত এই অঞ্চলে যতগুলি সম্ভব বিশেষ পর্যটন এলাকা সৃষ্টি।

উপরোক্ত সুপারিশগুলি কার্যকর করতে রাজ্য সরকার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

১৯৯২-৯৩ সালে পর্যটনের প্রস্তাবিত কার্যক্রম নিম্নরূপ ঃ—

এই বছরে প্রধানত জোর দেওয়া হবে সুন্দরবন পর্যটন উন্নয়নে, উত্তরবঙ্গে তিস্তা ব্যারাজ প্রকল্প এলাকা ও চালসা পর্বতশীর্ষে নতুন পর্যটনকেন্দ্র নির্মাণ এবং চলতি প্রকল্পগুলির দ্রুত রূপায়ণের উপর। পূর্বেই উল্লিখিত হয়েছে যে ভারত সরকার কিছু এলাকাকে বিশেষ পর্যটন এলাকা হিসেবে চিহ্নিত করার পরিকল্পনা নিয়েছেন। রাজ্য সরকার এই প্রকল্পে অগ্রাধিকারের ভিত্তিতে সুন্দরবন এবং তিস্তা ব্যারাজ প্রকল্প এলাকার সুপারিশ করেছেন। তিস্তা ব্যারাজ এলাকায় একটি সুসমৃদ্ধ পর্যটনকেন্দ্র স্থাপনের পরিকল্পনার ফিজিবিলিটি রিপোর্ট তৈরি করছেন ভারত সরকার। সে কাজের আর্থিক দায়িত্ব নিয়েছেন কেন্দ্রীয় এবং রাজ্য সরকার যুগ্মভাবে। চলতি বছরেই রিপোর্ট চূড়ান্ত হয়ে যাবে বলে আশা করা যায়। কেন্দ্রীয় প্রকল্প বার্ষিক যোজনায় মালবাজারের কাছে চালসায় একটি পর্যটক-আবাস নির্মাণের জন্য ভারত সরকারের কাছে একটি প্রকল্প পেশ করেছে পর্যটন দপ্তর। অনুমোদন পেলে চলতি বছরেই প্রকল্পটি রূপায়িত হতে পারে।

বাঁকুড়ায় পর্যটন সুবিধা সৃষ্টি, দিঘার কাছে শঙ্করপুরে একটি নতুন সৈকতকেন্দ্র স্থাপন, সুন্দরবনের অন্যতম প্রবেশদ্বার ধামাখালিতে একটি পর্যটনকেন্দ্র স্থাপন এবং উত্তর বাংলায় বক্সাদুয়ারে ট্রেকিং-এর আয়োজন—এগুলিও পর্যটন দপ্তরের পরিকল্পনার অন্তর্ভুক্ত। কেন্দ্রীয় প্রকল্প বার্ষিক যোজনায় অনুমোদনের জন্য ভারতসরকারের কাছে রাজ্য সরকার পরিকল্পনাগুলি পেশ করেছেন। অনুমোদিত হলে চলতি বছরেই কাজগুলি শুরু হবে।

রাজ্য সরকার বর্ধমানে পথিপার্শ্বস্থ বিশ্রামাগার স্থাপনে আগ্রহী। দামোদর ভ্যালি কর্পোরেশনের পাঞ্চেৎ এবং মাইথন বাঁধ, দুর্গাপুর, আসানসোল, রানীগঞ্জ, ধানবাদ, শান্তিনিকেতন, বক্রেশ্বর, তারাপীঠ, অযোধ্যা পাহাড়ের মতো পর্যটন কেন্দ্রে যেতে হলে সড়ক পথে বর্ধমান হয়েই যেতে হয়। সুতরাং প্রস্তাবিত বিশ্রামাগার স্থাপিত হলে এই অঞ্চলের পর্যটকদের অনেক

উপকার হবে। কেন্দ্রীয় প্রকল্প বার্ষিক যোজনায় অনুমোদনের জন্য এই প্রকল্পটিও ভারত সরকারের কাছে পেশ করা হয়েছে।

কেন্দ্রীয় প্রকল্প বার্ষিক যোজনায় মালদা জেলার গৌড়ে ঐতিহাসিক সৌধসমূহে পর্যটক-কেন্দ্র স্থাপনের একটি পরিকল্পনাও পেশ করা হবে। জলদাপাড়ায় অতিরিক্ত আবাসনের পরিকল্পনাটিও কেন্দ্রীয় প্রকল্প বার্ষিক যোজনায় অন্তর্ভুক্ত প্রস্তাব রয়েছে। অনুমোদিত হলে এটির কাজও চলতি বছরেই শুরু হতে পারে।

কায়াক, ক্যানো ইত্যাদি বিভিন্ন ধরনের জলক্রিড়া সংগঠনের একটি পরিকল্পনার জন্য রাজ্য সরকার কেন্দ্রের অনুমোদন পেয়েছেন। প্রস্তাব করা হয়েছে উত্তরবঙ্গে তিস্তা ব্যারাজে এবং সুন্দরবনে পিয়ালিতে এই ধরনের জলক্রীড়ার আয়োজন করা হবে। উত্তর ২৪-পরগনার মথুরা বিল এবং বাঁকুড়ার মুকুটমণিপুরে সম্প্রসারণ করার পরিকল্পনা রয়েছে।

অভ্যন্তরীণ এবং বিদেশি পর্যটকদের কাছে প্রচারের জন্য পর্যটন বিভাগ পশ্চিমবঙ্গের বিভিন্ন পর্যটনকেন্দ্রের উপরে কয়েকটি ভিডিও ছবি করতে আগ্রহী। নতুন পর্যটন কেন্দ্রগুলির প্রচারের জন্য আধুনিক রুচিসম্মত কিছু পর্যটন-পুস্তিকা প্রকাশের পরিকল্পনাও করা হয়েছে। কলকাতা পর্যটন উৎসব সহ আরও কিছু প্রচার পরিকল্পনার কর্মসূচি চলতি বছরে রূপায়িত হবে আশা করা যায়।

**পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম লিমিটেড**

পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগম এখনও আর্থিক ক্ষতি স্বীকার করে চলেছে। ক্ষতির কারণ বহুবিধ—যেমন, অনেক পর্যটক-আবাসের আকারই লাভজনক নয়, যাতায়াতের দিক থেকে কোথাও কোথাও সেগুলির অবস্থান সুবিধানজক নয়, পরিবহন ব্যবস্থার অপ্রতুলতা ; দার্জিলিং জেলায় ১৯৮৬-৮৭ সাল থেকে দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ তৈরি হওয়া পর্যন্ত পার্বত্য অঞ্চলে অশান্ত পরিস্থিতি ইত্যাদি। ১৯৯১-৯২ সালের নিগমের ক্ষতির পরিমাণ সম্ভবত ৩০ লক্ষ টাকায় দাঁড়াবে। ক্ষতির পরিমাণ কমিয়ে আনতে এবং পর্যটকদের কাছে আবাসগুলিকে আকর্ষণীয় করে তুলতে নিগম যেসব বিভিন্ন ব্যবস্থা নিচ্ছে সেগুলি হল—নিগমের কর্মকাণ্ডের সম্প্রসারণ যথা রাজ্যে এবং অন্তঃরাজ্য ভ্রমণের আয়োজন করা, আবাসগুলি উন্নততর রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করা, কয়েকটি আবাসে আবাসনের সম্প্রসারণ এবং উন্নতিসাধন, আবাসগুলির কর্মীদের বিশেষ শিক্ষা দিয়ে পেশাদারি উৎকর্ষসাধন ইত্যাদি। বেসরকারি উদ্যোগের সঙ্গে যুগ্মভাবে কিছু হোটেল পরিকল্পনাতেও নিগম অংশ নিচ্ছে। হলদিয়ায় নিগমের জমিতে পিয়ারলেস জেনারেল ফিনান্স অ্যাণ্ড ইনভেস্টমেন্ট কোম্পানির সঙ্গে একটি হোটেল প্রকল্প রূপায়িত হতে চলেছে। একটি বেসরকারি সংস্থার সঙ্গে চুক্তিবদ্ধ হয়ে নিগম হুগলি নদীতে একটি ভাসমান রেস্তরাঁ স্থাপন করার কাজে ইতিমধ্যেই অগ্রসর হয়েছে। সেই উদ্দেশ্যে সেন্ট্রাল ইনল্যাণ্ড ওয়াটার ট্রান্সপোর্ট কর্পোরেশনের কাছ থেকে কাশ্মীরা-২ নামে একটি জলযান ক্রয় করা হয়েছে।

**গ্রেস্ট ইস্টার্ন হোটেল**

হোটেল শিল্পে পশ্চিমবঙ্গ পর্যটন দপ্তরের পরিচালনাধীন সংস্থা গ্রেট ইস্টার্ন হোটেল দেশি-বিদেশি পর্যটকদের কাছে জনপ্রিয় একটি হোটেল। এছাড়াও হোটেলটি রাজ্য সরকার,

কেন্দ্রীয় সরকার, সরকার পরিচালনাধীন সংস্থা এবং গুরুত্বপূর্ণ বাণিজ্যিক সংস্তাগুলির চাহিদা মেটাচ্ছে। রাজ্য সরকারের মুষ্টিমেয় যে ক'টি সংস্থা লাভে চলে এটি তার অন্যতম। ১৯৯০-৯১ সালে সংস্থার মোট টার্ন-ওভার ছিল ৬ কোটি ৩ লক্ষ টাকা এবং আয়কর-পূর্ব লাভের পরিমাণ ছিল ৩২.২৩ লক্ষ টাকা।

হোটেলটির অধিকাংশ যন্ত্রপাতি পুরোনো এবং প্রায় অকেজো হয়ে আসায় বর্তমান ব্যবস্থায় হোটেলটি আর বছর কয়েক বড়জোর চলতে পারে। পুরোনো বাড়িটারও কিছু অংশ ভগ্নপ্রায়। কিন্তু হোটেল ব্যবসা অতীব প্রতিযোগিতামূলক। গ্রেট ইস্টার্ন হোটেলের প্রয়োজনীয় সংস্কার না হলে নতুন ব্যবসা দূরের কথা, হোটেলটি তার বর্তমান ক্রেতাদেরও হারাতে পারে। অতএব হোটেলটির সংস্কার অবশ্য প্রয়োজন। হোটেল কর্তৃপক্ষ এটিকে আন্তর্জাতিক মানের পাঁচতারা ডিলাক্স হোটেলে রূপান্তরিত করার একটি প্রস্তাব পেশ করেছেন। সেটি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন।

দক্ষিণ এশিয়ার প্রধান পর্যটক আকর্ষক দেশ ভারতবর্ষ এবং পর্যটন ব্যবসা থেকে ভারতের আয় দক্ষিণ এশিয়ার সব ক'টি দেশের মিলিত আয়ের থেকেও অনেক বেশি। দক্ষিণ এশিয়ার মূল পর্যটনবাজার ব্রিটেন, যুক্তরাষ্ট্র, ফ্রান্স, জার্মানি, ইতালি, অস্ট্রেলিয়া এবং জাপান। ভবিষ্যতে সম্ভবত এর সঙ্গে যুক্ত হবে দক্ষিণ কোরিয়া, তাইওয়ান, মালয়েশিয়া, সিঙ্গাপুর, ইন্দোনেশিয়া এবং থাইল্যাণ্ড। যদিও উপসাগরীয় যুদ্ধ এবং দেশের কোনও কোনও অঞ্চলে শান্তি বিঘ্নিত হওয়ার কারণে গত বছর ভারতে পর্যটক কম এসেছেন, তথাপি নব্বইয়ের দশকে ভারতে পর্টযন ব্যবসার অগ্রগতি আশাব্যঞ্জক। দুর্ভাগ্যবশত জাতীয় স্তরে পর্যটক বৃদ্ধির প্রতিফলন এই রাজ্যে নেই। কিন্তু ভারতে পর্যটনকেন্দ্র বহু এবং পশ্চিমবঙ্গে পর্যটক আকর্ষণও অনেক এবং পর্যটন বিকাশের সম্ভাবনাও এ রাজ্যে অনেকখানি। পশ্চিমবঙ্গে পর্যটন জাতীয় ক্ষেত্রে যাতে যথাযোগ্য স্থান পায় তার জন্য প্রয়োজন পর্যটনক্ষেত্রে ব্যাপক মূলধন বিনিয়োগ। এ ব্যাপারে ভারত সরকারের ভূমিকা খুবই গুরুত্বপূর্ণ এবং সরকারি ও বেসরকারি উভয় ক্ষেত্রের মিলিত উদ্যোগেই এই রাজ্যে পর্যটন ব্যবস্থার সুষ্ঠু উন্নতি সম্ভব। দেশের বাইরে এ রাজ্যের আকর্ষণীয় স্থানগুলির প্রচারে এবং রাজ্যের সঠিক ভাবমূর্তি বিদেশের পর্যটকদের কাছে তুলে ধরতে ভারত সরকারকেই যথাযথ প্রচারের উদ্যোগ নিতে হবে।

রাজ্যে পর্যটনের নীতি প্রণয়নে আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। পর্যটনকে আংশিকভাবে না দেখে উন্নয়নক্ষেত্রে এর সামগ্রিক ভূমিকা বিচার্য। সর্বদিক দিয়ে এর উন্নতি প্রয়োজন। একটি কেন্দ্রের উন্নয়নের জন্য চাই যানবাহনের উপযোগী রাস্তা ও যোগাযোগ ব্যবস্থা, পরিবহন ব্যবস্থা, রেল এবং বিমান যোগাযোগ, টেলি-যোগাযোগ, জল সরবরাহ, বিদ্যুৎ সরবরাহ এবং অবশ্যই স্থানীয় শান্তি ও শৃঙ্খলা রক্ষার সুষ্ঠু প্রশাসনিক ব্যবস্থা। এগুলি বিভিন্ন সরকারি দপ্তর এবং সংস্থার কাজ। সুতরাং প্রয়োজন হল প্রথমে পর্যটনকেন্দ্রগুলি চিহ্নিত করা এবং তারপর সংশ্লিষ্ট সংস্থাগুলির সম্মিলিত উদ্যোগে একটি সামগ্রিক উন্নয়নের পরিকল্পনা গ্রহণ এবং তার যথাযথ রূপায়ণ। এর জন্য বিভিন্ন দপ্তর কর্তৃক পর্যটনমুখি প্রকল্পগুলিকে প্রয়োজনীয় অগ্রাধিকার দেওয়াও প্রয়োজন। এ ব্যাপারে যোজনা কমিশনের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ।

আশা করি, সংশ্লিষ্ট সকলের সহযোগিতা ভবিষ্যতে পশ্চিমবঙ্গ একটি আকর্ষক পর্যটনক্ষেত্র হিসাবে তার সুনাম গড়ে তুলবে।

### দাবী নং—৯২

মাননীয় অধ্যক্ষ মহাশয়

রাজ্যপালের সুপারিশ অনুযায়ী ৯২ নং অনুদানের অধীনে '২৪৪০৮—খাদ্য, সংরক্ষণ ও গুদাম খাতে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৪৮৫৭—রাসায়নিক এবং ফার্মাসিউটিক্যাল শিল্পসমূহে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৪৮৬০—ভোগ্যপণ্য শিল্পসমূহে মূলধনী বিনিয়োগ (সরকারি সংস্থাসমূহ)", "৬৪০১—শস্য উৎপাদনে ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৯৫৭—রাসায়নিক এবং ফার্মাসিউটিক্যাল শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)", "৬৮৫৮—ইঞ্জিনিয়ারিং শিল্পখাতে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" এবং "৬৮৬০—ভোগ্যপণ্য শিল্পে ঋণ (সরকারি সংস্থাসমূহ)" খাতে ৪৮ কোটি ১০ লক্ষ টাকা ব্যয় মঞ্জুর করার প্রস্তাব করছি (ভোট-অন-অ্যাকাউন্ট-এ প্রস্তাবিত ১২ কোটি ২৭ লক্ষ ৫৫ হাজার টাকার ব্যয়-বরাদ্দ উপরোক্ত প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত।) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন লিঃ এবং ওয়েস্ট বেঙ্গল স্টেট সিড কর্পোরেশন লিমিটেডের জন্য বরাদ্দ প্রস্তাবিত ব্যয়-বরাদ্দের অন্তর্গত। উক্ত সংস্থা দুটি কৃষি বিভাগের পরিচালনাধীন।

২। বর্তমানে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে নিম্নে উল্লেখিত ১২টি সংস্থা রয়েছে ঃ

১) দুর্গাপুর কেমিক্যাল লিমিটেড ;

২) কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড ;

৩) ওয়েস্টিং হাউস স্যাক্সবি ফারমার লিমিটেড ;

৪) ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ;

৫) ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড ;

৬) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন ;

৭) শ্রীসরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড ;

৮) শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড ;

৯) ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড ;

১০) ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস লিমিটেড ;

১১) সুন্দরবন সুগারবিট প্রোসেসিং কোঃ লিমিটেড ;

১২) তিস্তা ফ্রুট অ্যাণ্ড ভেজিটেবল প্রোসেসিং লিমিটেড।

উপরোক্ত সংস্থাগুলির মধ্যে শ্রীসরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড, শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড, ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমিটেড, এবং ইস্টার্ন ডিস্টিলারিজ

অ্যাণ্ড কেমিক্যাল লিমিটেড-এর প্রশাসনিক নিয়ন্ত্রণ সম্প্রতি এই সরকারের শিল্প পুনর্গঠন বিভাগ থেকে এই বিভাগ স্থানান্তরিত হয়েছে।

৩। প্রথমোক্ত দশটি সংস্থা বিস্তৃত উৎপাদনী এবং ব্যবসায়িক কর্মে দীর্ঘকাল নিযুক্ত রয়েছে এবং শেষোক্ত দুটি প্রত্যেকটি একটি করে কৃষিভিত্তিক প্রকল্প রূপায়ণ করছে। এ রাজ্যে রাসায়নিক শিল্পগুলির জন্য মৌল রাসায়নিক দ্রব্যাদি যথা—কস্টিক সোডা লাই, লিকুইড ক্লোরিন, মনোক্লোরো বেঞ্জিন, সিনথেটিক ফেনোল ইত্যাদির উৎপাদনে দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড নিযুক্ত রয়েছে। কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড এবং ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড এ রাজ্যে তাঁত শিল্পীদের জন্য তন্তু উৎপাদন করছে। ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফারমার লিমিটেড, বিশেষত ভারতীয় রেলওয়ের জন্য সিগন্যালিং যন্ত্রপাতি, ব্রেকস্ ইত্যাদি তৈরি করছে এবং ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড এক্স-রে মেশিন ও বায়ো-মেডিক্যাল যন্ত্রপাতি নির্মাণ করছে। ওয়েস্ট বেঙ্গল কেমিক্যাল ইণ্ডাস্ট্রিজ লিমটেড ঔষধ এবং অন্যান্য শিল্পের জন্য রাসায়নিক দ্রব্যাদি প্রস্তুত করছে। ইস্টার্ন ডিস্টিলারিজ অ্যাণ্ড কেমিক্যালস লিমিটেড রেক্টিফায়েড স্পিরিট, কান্টি স্পিরিট এবং শিল্পে ব্যবহৃত অ্যালকোহল প্রস্তুত করছে। দি শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড জাহাজ নির্মাণ, জাহাজ মেরামতি এবং সাধারণ ইঞ্জিনিয়ারিং কর্মে নিযুক্ত রয়েছে। শ্রীসরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড মুদ্রণ এবং তৎসম্পর্কিত কার্যাদি করে চলেছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শিল্প এবং কৃষি ক্ষেত্রে বৈজ্ঞানিক উপায়ে সংরক্ষণের সুযোগ করে দিচ্ছে।

৪। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন লাভ করে চলেছে এবং নিয়মিতভাবে সরকারকে লভ্যাংশ দিচ্ছে। ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড তার কাজকর্মে প্রভূত উন্নতি করেছে এবং সংস্থাটি ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ সালে লাভ করেছে। শ্রীসরস্বতী প্রেস (১৯৮৪) লিমিটেড সংস্থাটি ১৯৯০-৯১ সালে যথেষ্ট উন্নতি করেছে।

৫। মাননীয় সদস্যগণের স্মরণে থাকবে যে, বর্তমান বছরটি (১৯৯১-৯২) একটি অতীব কষ্টকর এবং পরীক্ষা-নিরীক্ষার বছর। বিগত বছরের উপসাগরীয় যুদ্ধ এবং আমদানি ও রপ্তানির মধ্যে সামঞ্জস্য রক্ষার উদ্দেশ্যে আমদানি হ্রাসের জন্য ভারতে রিজার্ভ ব্যাঙ্ক কর্তৃক গৃহীত কঠোর অর্থনৈতিক ব্যবস্থা আমাদের সংস্থাগুলির কাজকর্মের উপর বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি করেছে। কিন্তু এই সমস্ত চাপ সত্ত্বেও আমি আশা করি আমাদের সংস্থাগুলির কাজকর্ম বিশেষ পিছিয়ে পড়বে না। নিবিড় পর্যবেক্ষণের মাধ্যমে লক্ষ্য করা যায় যে, অধিকাংশ সংস্থাগুলি সেকেলে প্রযুক্তিবিদ্যা এবং যন্ত্রপাতির নিম্ন উৎপাদনশীলতার দরুন অসুবিধার সম্মুখীন হচ্ছে। আধুনিকীকরণ/পুনর্বাসনের প্রকল্পগুলির জন্য প্রয়োজন প্রকল্পখাতে যথোপযুক্ত আর্থিক সাহায্য। এই উদ্দেশ্য বিবেচনায় রেখে এবং সীমিত সঙ্গতির মধ্যে এই বিভাগের ১৯৯২-৯৩ সালের বাৎসরিক পরিকল্পনা রচিত হয়েছে। দুর্গাপুর কেমিক্যালস লিমিটেডের যন্ত্রপাতিগুলির সংস্কার ও পরিমার্জন, উৎপাদন ক্ষমতার পরিবর্ধন এবং উৎপাদনকে বহুমুখি করার কর্মসূচিটি পর্যায়ক্রমে রূপায়িত হচ্ছে। স্যাক্সবি ফারমার লিমিটেড এবং ইলেকট্রো-মেডিক্যাল অ্যাণ্ড অ্যালায়েড ইণ্ডাস্ট্রিজ লিমিটেড-এর পুনর্বাসন ও আধুনিকীকরণের কর্মসূচি দুটি পর্যায়ক্রমে রূপায়ণের জন্য ১৯৯২-৯৩ সালের বাৎসরিক পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে। আই. ডি.. বি. আই. এবং

আই. আর. বি. আই.-এর আর্থিক সহায়তায় কল্যাণী স্পিনিং মিলের জন্য গৃহীত আধুনিকীকরণ ও পুনর্বাসনের কর্মসূচিটি শেষ হওয়ার পথে। সুন্দরবন সুগারবিট প্রোসেসিং কোঃ লিমিটেডের জন্য একটি 'এফ্লুয়েন্ট ট্রিটমেন্ট প্ল্যান্ট' স্থাপন এবং বোতলজাত পানীয় সুরা উৎপাদনের জন্য প্রকল্পটিও ১৯৯২-৯৩ সালের বাৎসরিক পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন ১১,৬০০ মেট্রিক টন গুদাম পরিসর নির্মাণের লক্ষ্যে ১৯৯২-৯৩ সালের জন্য একটি কর্মসূচি গ্রহণ করার প্রস্তাব করেছে।

৬। যদিও সংস্থাগুলির জন্য পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয়-বরাদ্দ প্রস্তাবিত হয়েছে তবুও ঐ সংস্থাগুলির যাতে সাধারণ ব্যবসার জন্য প্রয়োজনীয় অর্থ অর্থলগ্নিকারি সংস্থাগুলির কাছ থেকে পায় তার জন্য আমরা নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাব।

৭। আমি নিশ্চিত যে মাননীয় সদস্যগণ রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির দ্বিবিধ ক্রিয়াকলাপ সম্পর্কে সচেতন। একদিকে যেমন আমাদের শ্রমিক ও কর্মচারীর প্রতি সামাজিক দায়-দায়িত্ব পালন করতে হয় তেমনি উৎপাদন/ব্যবসা/পরিষেবার ক্ষেত্রে অর্থনৈতিক প্রয়োজনও মেটাতে হয়। কেন্দ্রীয় সরকারের বিদায় নীতি সামাজিক উত্তেজনা সৃষ্টি করার পরিমণ্ডল তৈরি করেছে বিশেষ করে যে সময়ে স্বার্থ রক্ষা করতে দায়বদ্ধ। একই সঙ্গে এটাও দেখতে চায় যে সংস্থাগুলি উৎপাদন বাড়িয়ে এবং কারখানায় সুনির্দিষ্ট নীতি এবং কাজ করার সঠিক মানসিকতার প্রয়োগ ঘটিয়ে সর্বাঙ্গীণ উৎপাদন ভিত্তির মাধ্যমে সংস্থাগুলিকে লাভজনক অবস্থায় রূপান্তরিত করছে। আমাদের সীমিত আর্থিক অবস্থা সম্পর্কে সম্মানীয় সদস্যগণ অজ্ঞাত নহেন। কিন্তু এরকম প্রতিবন্ধকতা সত্ত্বেও আমরা আমাদের সংস্থাগুলির আধুনিকীকরণ/পুনর্বাসন/বহুমুখিকরণে কর্মসূচি রূপায়ণে বদ্ধপরিকর। আমাদের আসল লক্ষ্য সংস্থাগুলির লাভজনক অবস্থা অর্জন যা আমাদের ঈর্ষণীয় অবস্থায় উন্নীত করবে।

## Adjournment

The House was then adjourned at 5.41 p.m. till 11 a. m. on Thursday, the 26th March 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 26th March 1992 at 11-00 A.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 6 Ministers of State and 154 Members.

[11-00—11-10 A.M.]

### Held Over Starred Question
### (to which Oral Answers were given)

**গাইঘাটা বিধানসভা এলাকায় লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা**

***১১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গাইঘাটা বিধানসভার অধীন সুঁটিয়া গ্রামের দাসপাড়া ও পারুইপাড়ায় এবং পূর্ব বারাসাত গ্রামের আদিবাসী পাড়া ও দাসপাড়ায় তফসিলি জাতি ও উপজাতিভুক্ত পরিবারদের বাড়িতে লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** (ক) লোকদীপ প্রকল্পের মাধ্যমে বিদ্যুৎ সংযোগের পরিকল্পনা জেলার জেলাপরিষদ করে থাকে। জেলা পরিষদ পরিকল্পনা তৈরি করে আর্থিক অনুদানের প্রস্তাব পাঠায়। গাইঘাটা বিধানসভা অধীনে সুঁটিয়া গ্রামের দাসপাড়া পারুইপাড়া এবং পূর্ববারাসাত গ্রামের আদিবাসী পাড়া ও দাসপাড়ার জন্য কোনও প্রস্তাব এখনও আসেনি।

(খ) প্রশ্ন ওঠে না।

তবে আমি একটু সংযোজন করে দিই। আমরা গত শনিবার জেলা পরিষদের সভাপতিদের নিয়ে মিটিং করেছি। এইবার পঞ্চায়েত থেকে প্রস্তাব আসবে বলে ঠিক হয়েছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমরা রিপিটেডলি জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির কাছে এই ব্যাপারে জানিয়েছিলাম। কিন্তু যেহেতু গাইঘাটা বিধানসভার মানুষ কংগ্রেস প্রার্থীকে জয়ী করেছে সেইজন্য এই সব গ্রামে বিদ্যুৎ সংযোগ করা হচ্ছে না।

বিধায়ক হিসাবে আপনাকে যদি সাজেশন দিই আপনি অবিলম্বে এই সব গ্রামে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমাদের যারা ইলেকটেড বডি তাদের উপর নির্ভর করতে হয়। তবে মাননীয় সদস্য যদি আলাদাভাবে লেখেন তাহলে নিশ্চয় দেখব। তবে আমাদের ইলেকটেড বডি যেটা আছে লোকাল সেল্ফ গভর্নমেন্টের তাদের উপর নির্ভর করতে হয়।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় জবাব দেবেন কি পশ্চিমবাংলায় যে ব্যাপক লোডশেডিং হচ্ছে—শহরাঞ্চলে অপেক্ষাকৃত ভাল, কিন্তু গ্রামাঞ্চলে যেখানে গরিব মানুষের বাস সেখানে লোড শেডিং প্রায় ২৪ ঘন্টা ধরে চলছে, এ সম্পর্কে কি করছেন?

**মিঃ স্পিকার ঃ** এই সাপ্লিমেন্টারী ডিসঅ্যালাউড।

**শ্রী অমিয় পাত্র ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি লোকদীপ প্রকল্পে বর্তমান বছরে মানুষের উপকারের লক্ষ্যমাত্রা কি এবং কতজন মানুষের উপকার এই প্রকল্পের মাধ্যমে হতে পারে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এটা একটা ডাটা সংক্রান্ত প্রশ্ন যে কত লক্ষ্যমাত্রা, কত জনসংখ্যা উপকৃত হয়েছেন ইত্যাদি। এটা আমার কাছে এখনই নেই, আপনি যদি নোটিশ দেন আমি পরে দিয়ে দিতে পারব।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** লোকদীপ এবং কুটির জ্যোতি হচ্ছে কেন্দ্রীয় সরকারের প্রকল্প। এতে দরিদ্র মানুষদের সামান্য কিছু দাম নিয়ে বিদ্যুৎ দেওয়ার ব্যবস্থা করা হয়। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, উত্তর ২৪ পরগনা জেলা পরিষদ এই লোকদীপ এবং কুটির জ্যোতি প্রকল্পের জন্য কত টাকা পেয়েছিল এবং তারমধ্যে কত টাকা তারা খরচ করেছেন এবং কতগুলি পরিকল্পনা ইমপ্লিমেন্টেড হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা হয় না, আপনি নোটিশ দেবেন।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, লোকদীপ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার কত টাকা অনুদান দেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** লোকদীপ এবং কুটির জ্যোতি—লোকদীপ প্রকল্পটা হচ্ছে আমাদের রাজ্যের এবং কুটির জ্যোতিটা হচ্ছে কেন্দ্রের এই প্রকল্পটা কেন্দ্র এবং রাজ্য মিলে ৩১০ টাকা। আমার কাছে যতদূর ইনফরমেশন আছে তাতে বলতে পারি আগামী ১লা এপ্রিল থেকে এই কুটির জ্যোতি প্রকল্পটা বন্ধ হয়ে যাবে—এরকম একটা ইনফরমেশন এসেছে। আমরা চেষ্টা করছি যে আমাদের রাজ্যের যে টাকা ১২০, তারমধ্যে যতটা সম্ভব যাতে করা যায় বা বাড়িয়ে কিছু করা যায় কিনা। আগামী বছর সেটা করার চেষ্টা করব।

**শ্রী মনোহর তিরকি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই লোকদীপ প্রকল্পের ক্রাইটেরিয়া কি এবং আদিবাসীদের এটা দেবার ব্যবস্থা করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এর ক্রাইটেরিয়া হচ্ছে পঞ্চায়েত স্তর থেকে জেলাপরিষদের মাধ্যমে আমাদের কাছে প্রস্তাব আসে। তারপর আমাদের আর্থিক অবস্থা অনুযায়ী সেটা জেলাপরিষদগুলির মধ্যে ভাগ করা হয় এবং সেই অনুযায়ী কাজ করা হয়। ইকনমিক্যালি যারা উইকার সেকশন তাদের জন্য এ অর্থাৎ যারা আর্থিকভাবে উইকার বা কম টাকা রোজগার করেন তাদের জন্য এই প্রকল্পটা।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** প্রতি ১০ টি ঘর পিছু একটি করে পোল দেবার ব্যবস্থা আছে। এখন গ্রামে আদিবাসী এবং গরিব মানুষদের ঘরগুলি অনেক তফাতে তফাতে থাকে। আমার প্রশ্ন, মাননীয় মন্ত্রী মহাশয় ব্যাপারটি বিবেচনা করে এটা সংশোধন করে ৫টি ঘর পিছু একটি করে পোল দেবার কথা চিন্তা করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** গত শনিবার জেলা পরিষদের সভাধিপতি এবং ডি.এমদের নিয়ে আমরা একটা মিটিং করেছিলাম। এখানে কিছু কিছু ঘাটতি থেকে গিয়েছে। যে সব প্রোপোজাল আসে তা ঠিক মতন ট্যাকেল করা হয় না ইত্যাদি। যারজন্য আমরা ঠিক করেছি আগামী দিনের জন্য ৩০ এপ্রিলের মধ্যে ডাইরেক্টিভ দিয়েছি—পঞ্চায়েত থেকে প্রেপোজাল আমাদের কাছে আসুক। তারপর আমাদের যা টাকা আছে সেটা তখন প্রায়রিটি করে আমরা সেগুলি করব। আপনি যে কথা বলছেন কিছু কিছু জায়গায় এই সমস্ত হয়েছে। আমরা চাইছি যে পঞ্চায়েতের কাছ থেকে রিফ্লেকশন আসুক থ্রু জেলা পরিষদ।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গত বছরের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই কুটিরজ্যোতি প্রকল্পের জন্য কত টাকা পেয়েছিলেন এবং রাজ্য সরকার এরজন্য কত টাকার অ্যালটমেন্ট রেখেছিলেন?

**মিঃ স্পিকার ঃ** কত টাকা জানতে হলে নোটিশ দেবেন।

### সীমান্তবর্তী জেলায় নিত্যব্যবহার্য দ্রব্য ও গবাদি পশু পাচার

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০১৫) **শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এই রাজ্যে সীমান্ত জেলাগুলিতে ব্যাপকহারে ধান চাল ও গবাদি পশু পাচারের ঘটনা সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি না;

(খ) ইহা কি সত্য যে, বাংলা দেশে চাল ও অন্যান্য নিত্য ব্যবহার্য জিনিসপত্র এবং গরু ইত্যাদি পাচারে চোরাচালানদের সঙ্গে সীমান্ত রক্ষীবাহিনী ও পুলিশের যোগসাজসের বিষয়

তদন্ত চলেছে; এবং

(গ) সত্য হলে, উক্ত তদন্তের ব্যাপারে কোনও রিপোর্ট পাওয়া গেছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) এই রাজ্যে সীমান্ত জেলাগুলিতে ধানচাল ও গবাদি পশু পাচারের যে সব ঘটনা ঘটেছে সে সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন।

(খ) ইহা সত্য নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

[11-10—11-20 A.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সীমান্ত পেরিয়ে এই যে ব্যাপক হারে খাদ্যশস্য ওপারে চলে যায়, এই চোরাচালান বন্ধ করার জন্য রাজ্য সরকার নির্দিষ্ট ভাবে কি কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** বাংলাদেশের সঙ্গে আমাদের বিরাট বর্ডার, সেখানে চোরাচালান হয় মাঝে মাঝে, আমাদের কাছে খবর আসে, আমরা এই সম্পর্কে অবহিত আছি। আমাদের এখানকার পুলিশকে বলা হয়েছে এবং বি.এস.এফ এর সঙ্গে আমাদের যোগাযোগ রাখতে হয়, এদের একটা প্রধানত কাজ হচ্ছে, এই পাহারা দেওয়া, সেইজন্য ওদের সঙ্গে স্থানীয় ভাবে এবং কেন্দ্রীয় ভাবে আমরা মিটিং করি। বিশেষ করে যখন রিপোর্ট আসে যে পাচার হয়ে যাচ্ছে, গ্রামবাসীরা যখন বলেন যে চোখের সামনে দিয়ে ওপারে চলে যাচ্ছে, তাতে কিছু ভাল ফল পেয়েছি, আমরা ধানচাল ইত্যাদি আটক করতে পেরেছি, কিছু মানুষকে গ্রেপ্তারও করা হয়েছে। এইটুকু আমি এখন বলতে পারি। তবে এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের কথা হয়েছিল, তারা বলেছিলেন যে বর্ডার রোডস কিছু দরকার, সেইজন্য আমাদের কাছ থেকে কিছু জমি চেয়েছিলেন, সেই জমি সবটা দিয়েছি, কেন্দ্রীয় সরকার খরচ করে রাস্তা তৈরি করবে, তা না হলে মুভমেন্ট খুব অসুবিধা হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় যে পদক্ষেপগুলোর কথা বললেন সেটা শুনলাম। বাস্তবিক এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর খাদ্যশস্যের রেকর্ড ফলন হচ্ছে, কিন্তু সীমান্ত এলাকা দিয়ে ওপারে খাদ্যশস্য পাচার বন্ধ না করতে পারলে কার্যত লাভের গুড় পিঁপড়েতে খাচ্ছে। এখন যে পদক্ষেপগুলোর কথা বললেন, তাতে কি পরিমাণ খাদ্যশস্য পাচার হয়ে যাচ্ছে, এই সম্পর্কে হাউসকে অ্যাসিয়োর করতে পারেন যে পদক্ষেপ নিয়েছেন, যে কথাবার্তা বলেছেন, তাতে কি পাচার বন্ধ করা যাবে, এই হাউসকে অ্যাসিয়োর করতে পারেন কনফিডেন্টলি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এবার বিশেষ করে মালদহ এবং মুর্শিদাবাদ এবং ২৪ পরগনা

সীমান্তবর্তী গ্রামবাসী এবং বিভিন্ন পার্টির কাছ থেকে আমাদের কাছে অভিযোগ আসে যে ধান চাল পাচার হয়ে যাচ্ছে। সেইজন্য এই জেলাগুলোতে আমরা মিটিং করেছি পুলিশ, বি.এস.এফ এবং জনপ্রতিনিধিরা সেই মিটিং-এ ছিলেন, এতে খানিকটা উপকার হয়েছে বলে আমরা জানতে পেরেছি। সেই ভাবে আর পাচার হচ্ছে না।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় বললেন বিভিন্ন জেলার সীমানা দিয়ে বিভিন্ন জিনিস পাচার হচ্ছে এবং সেইগুলোর কিছু কিছু আটক করা হয়েছে। উনি আরও বললেন যে মুর্শিদাবাদ, ২৪ পরগনা এই সমস্ত জায়গায় মিটিং করেছেন এবং আলোচনা করেছেন। নদীয়া জেলা হচ্ছে সীমান্তবর্তী জেলা, এই নদীয়া সীমান্তবর্তী এলাকা দিয়ে গবাদি পশু এবং ধানচাল যে পাচার হয়ে যাচ্ছে, তার পরিসংখ্যান আপনার কাছে আছে কি এবং এর জন্য কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** এটা নোটিশ দিতে হবে।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের কাছে এই রকম ভাবে খবর আসেনি। তবে সমস্ত সীমান্তবর্তী জেলাগুলো দিয়ে যাতে ধান, চাল, নুন ইত্যাদি পাচার না হয়, তার বিশেষ ব্যবস্থা করতে হবে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, মালদা, মুর্শিদাবাদ এবং নদীয়া জেলায় কয়েকটা মিটিং করার পর খানিকটা বন্ধ হয়েছে। আমি মুর্শিদাবাদ জেলার একদম সীমান্তে বাস করি। আমার বাড়ির পরেই বাংলাদেশের রাজসাহী ডিস্ট্রিক্ট। আমার বাড়ির পরে আর একটাও বাড়ি নেই। আমি দেখছি মিটিং-এর পর থেকে বি.এস.এফ যেন আরও বেশি শক্তি পেয়ে গেছে। ওরা গ্রামের ভেতরের রাস্তায় মাল ধরছে, সিজ করছে, কিন্তু সীমান্তে ব্যাপক হারে মাল পাচারের সুযোগ করে দিচ্ছে। গ্রামাঞ্চলের মানুষ বি.এস.এফ-কে ভারতীয় স্মাগলার পার্টি বলে ডাকে। মিটিং-এর পরে এই যে অবস্থার সৃষ্টি হয়েছে এ সম্বন্ধে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি অবহিত আছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি অবহিত নই। আমি যত দূর শুনেছি, ঐ মিটিং-এর পর পাচার কমেছে, কিন্তু মাননীয় সদস্য বলছেন বেড়েছে। আমি এটা খোঁজ নেব।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** পাচারকারী যারা ধরা পড়ছে তাদের ইমপ্রিজিনমেন্ট হচ্ছে না। তারা থানায় গিয়ে জামিন পেয়ে যাচ্ছে, প্রভাব খাটিয়ে মুক্তও হয়ে যাচ্ছে। আমরা সংবাদপত্রে দেখেছি একসময় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, তিনি ক্যাডার দিয়ে পাচার এবং চোরাচালান বন্ধ করবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, চোরাচালানকারীদের বা পাচারকারীদের বিশেষ আদালতে, স্পেশ্যাল কোর্টের মাধ্যমে বিচার করে শাস্তি দেবার ব্যবস্থা রাজ্য সরকার করবে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি হিসাবে দেখেছি যে, অনেকেই ধরা পড়েছে। তবে কেসে শেষ পর্যন্ত তাদের কি হয়েছে সে সব হিসাব আমার কাছে নেই। ৯১ সালে ১২৫ জন ধরা পড়েছিল, ৯২ সালে ১৭৫ জন ধরা পড়েছে এবং তারা হয়ত কোর্ট থেকে বেল পেয়েছে। থানা থেকে কেউ বেল পেয়েছে বলে আমার কাছে খবর নেই। বিশেষ আদালতের ব্যাপারটা আমরা ভেবে দেখতে পারি, আলাপ-আলোচনা করতে পারি হাইকোর্টের সঙ্গে। কিন্তু ওঁরা মানবেন কি না সে বিষয়ে আমার সন্দেহ আছে।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বর্ডার এলাকায় চোরাচালান বন্ধ করার জন্য আমাদের মুর্শিদাবাদ জেলায় আমরা সভা করেছি এবং তারপর থেকে যে কিছুই ফল পাই নি তা নয়, কিছু ফল পেয়েছি। তা সত্ত্বেও বি.এস.এফ.-এর কাছ থেকে আমরা ঠিকমতো সহযোগিতা পাচ্ছি না এবং বি.এস.এফ. এর জন্যই চোরাচালান প্রশ্রয় পাচ্ছে। যার ফলে যতটা ফল পাওয়া উচিত ছিল ততটা পাওয়া যাচ্ছে না। বি.এস.এফ.-এর অসহযোগিতার বিষয়ে তাদের কর্তৃপক্ষকে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য আগেও আমাদের এ-সব কথা জানিয়েছিলেন এবং সে জন্যই মিটিং করা হয়েছিল। এখন উনি বলছেন মিটিং-এর পরেও বি.এস.এফ-এর কাছ থেকে সহযোগিতা পাচ্ছেন না। এখন এ বিষয়ে আমাদের খোঁজ নিতে হবে। অবশ্যই বি.এস.এফ সম্বন্ধে অভিযোগ আছে, যেমন আমাদের পুলিশের সম্বন্ধেও কিছু কিছু অভিযোগ আছে। বি.এস.এফ.-কে বিভিন্ন সময়ে ডেকে বলা হয়েছে, আবার বলা হবে। আমি এ বিষয়ে প্রধানমন্ত্রীকেও চিঠি লিখেছি। এ-বিষয়ে আমার স্বরাষ্ট্র মন্ত্রীর (কেন্দ্রীয় সরকারের) সঙ্গেও কথা-বার্তা বলার ইচ্ছে আছে। কলকাতার হেড অফিসের বি.এস.এফ.-এর অফিসারদের ডেকে বললে, ওঁরা সব স্বীকার করে নিয়ে বলেন যে, হ্যাঁ দেখবেন। মাননীয় সদস্যের এই রিপোর্টের পর নিশ্চয়ই ভাল করে দেখে বিচার করে যা করার করতে হবে।

[11-20—11-30 A.M.]

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** প্রথমে আমি অভিনন্দন জানাই আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়কে। গত মাসের ৫ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লিখিত পত্রে প্রসেস অফ স্মাগলিং এলাকায় কিভাবে হচ্ছে এবং সেই প্রসেস অফ স্মাগলিং এ অনেক অফিসার রেট অফ দি স্মাগলিং গুডস ফিক্সড এক একটি উপঢৌকন নিচ্ছে, পাচার করছে। আপনি দয়া করে হস্তক্ষেপ করে যদি ঐ সমস্ত পুলিশদের পাচার বন্ধ করেন তাহলে একটা ব্যবস্থা হতে পারে। ৭ তারিখে টোটাল সীমান্ত এলাকায় পুলিশ অফিসারদের অ্যামাউন্ট যেটা কালেকশন হয় তার জন্য লোক অ্যাপয়েন্টমেন্ট করা হয়েছে। মাসে ২/৩ লক্ষ টাকা। মিটিংয়ের পর আপনার হস্তক্ষেপ সেই সমস্ত পুলিশ অফিসারদের কাজ বন্ধ হতে পারে। যদিও সন্দেহ আছে, তবুও আপনার হস্তক্ষেপে বা নির্দেশে বন্ধ হল, কিন্তু তার দ্বারা প্রমাণিত হল যে থানার ও.সি. এই স্মাগলিংয়ের সঙ্গে যুক্ত।

**মিঃ স্পিকার ঃ** না, না, এটা হতে পারে না। এভাবে প্রশ্ন হয় না।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—যে আগে গবাদি পশুর পাচার সম্বন্ধে অবহিত নন, কিন্তু আমাদের পুরুলিয়ার বিভিন্ন মার্কেট থেকে যেমন, ঝালদা, বলরামপুর, জয়পুর বিভিন্ন মার্কেট থেকে গবাদি পশু কেনা হয় এবং কিনে বিভিন্ন বর্ডার এলাকায় নিয়ে আসে, আগে ব্যাপক ভাবে আসত, এখন কয়েক সপ্তাহ থেকে বন্ধ আছে এবং তার ফলে ভাল গবাদি পশুর দাম কমে গেছে। যারা পাচার করে তারা ধরা পড়েছে কিনা সে সম্বন্ধে বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আগে বলেছি ধান, চাল, নুন, গবাদি পশু সমস্ত পাচার হয়। সেগুলি বন্ধ করার জন্যই তো এত কথা হচ্ছে, ব্যবস্থা করা হচ্ছে। মাননীয় সদস্য বলছেন তাঁরা সন্তুষ্ট হতে পারছেন না। আর একজন বললেন যে মিটিংয়ের পরে সহযোগিতা পাচ্ছেন, আর একজন পুলিশের ঘুস নেওয়ার কথা বললেন, এ সবের পদ্ধতি কি এই সব কথা বললেন। তা ওনারা যদি সহযোগিতা করেন, জনগণের সহযোগিতা না পেলে আপনারা বা আমরা কি করতে পারি? আর একটা রিপোর্ট আছে, কারা করছে, সাইকেল নিয়ে যাচ্ছে বর্ডারে দোকান পাট করছে এর সঙ্গে আমাদের অনেক ছেলেকে জড়িয়ে দেওয়া হচ্ছে। তারা সাধারণ ছেলে, সেজন্য বিশেষ সমস্যা হচ্ছে জনগণের বিশেষ করে সেখানে যাঁরা আছেন জনপ্রতিনিধি পঞ্চায়েত থেকে আরম্ভ করে বিধানসভার সদস্য পর্যন্ত আমার মনে হয় এটা করা যাবে। তা না হলে পুলিশ বা বি.এস.এফ এঁদের জন্য সাময়িক ভাবে কাজ হয় তারপর আবার বন্ধ হয়ে যায়।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, despite the preventive measures taken by the State Government, it goes without saying that smuggling continues in the border areas and according to the information available, a number of cases are detected on an average each month. Will the Hon'ble Chief Minister be pleased to state whether the cases so detected have ended in acquittal? If the answer to this be in the negative then how many people have been convicted?

**Shri Jyoti Basu :** What is exactly you want to know?

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** দুটি কোয়েশ্চেন। আমার প্রথম কোয়েশ্চেন হচ্ছে, যাদের ধরা হয়েছে তারা অ্যাক্যুইটাল হয়েছে কিনা; না হলে কতজন এপর্যন্ত কনভিকটেড হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** অ্যারেস্টের হিসেব আছে, কনভিকশনের কোনও হিসাব আমার কাছে নেই। কিছু কনভিকটেড হয়, কিছু ছাড়া পায়। ইনভেস্টিগেশন করতে, চার্জশিট দিতে সময় লাগে। সেই হিসেব আমার কাছে নেই।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** কতজন অ্যারেস্ট হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** হিসেবটা আমার কাছে নেই।

**লোকদীপ প্রকল্পের আওতাভুক্ত পরিবারের সংখ্যা**

***১২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৫) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৯১ সালের মার্চ মাস পর্যন্ত কতগুলি পরিবার লোকদীপ প্রকল্পের আওতাভুক্ত হয়েছেন; এবং

(খ) এর মধ্যে কোন জেলায় কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** (ক) ৩০,৭২৭ টি পরিবার। ৩১শে মার্চ ১৯৯১ পর্যন্ত।

(খ)

| | | | |
|---|---|---|---|
| বাঁকড়া | ১৯০৪ | মালদা | ১১০৭ |
| বীরভূম | ২৪৬৭ | মেদিনীপুর | ১৬৮৫ |
| বর্ধমান | ২১৯৯ | মুর্শিদাবাদ | ১১৪৮ |
| কোচবিহার | ১৮৪৭ | উঃ ২৪ পরগনা | ৪৪৪ |
| দার্জিলিং | ৮৭০ | দঃ ২৪ পরগনা | ৯৪৮ |
| হুগলি | ৮৭১৩ | নদীয়া | ৭৯১ |
| হাওড়া | ৮৮৮ | পুরুলিয়া | ১৯৮৯ |
| জলপাইগুড়ি | ২৪৪৮ | পঃ দিনাজপুর | ১২৭৯ |

**শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি জেলাওয়ারী যে পরিসংখ্যান দিলেন তার মধ্যে তফসিলি জাতি এবং আদিবাসী পরিবারের সংখ্যা কত?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এইরকম কোনও হিসাব আমার কাছে নেই। যারা আর্থিক দিক দিয়ে অস্বচ্ছল তাদের জন্যই এই প্রকল্প।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** লোকদীপ প্রকল্পের কথা যা বললেন তারমধ্যে মেদিনীপুর জেলার কথা বলেন নি। মেদিনীপুর জেলার সংখ্যাটা যদি বলেন এবং তার সঙ্গে যদি বলেন যে, এই লোকদীপ প্রকল্প মেদিনীপুর জেলার যে সমস্ত এলাকায় চালু আছে বা সম্ভাবনা আছে তারমধ্যে উইকার শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব এলাকা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মেদিনীপুর জেলায় ১,৬৮৫ পরিবারকে দেওয়া হয়েছে। আমার কাছে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবের ডিভিসনটা নেই।

**মিঃ স্পিকার ঃ** ডঃ সেন, লোকদীপ প্রকল্পটা তো বেসিক্যালি ব্যাকওয়ার্ড এলাকার জন্য এবং তারমধ্যে অধিকাংশটাই শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবরা পাবেন এই নিয়মই তো আছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমার তো তাই মনে হয়। অধিকাংশ তাঁরাই পাবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুর জেলার যে তথ্যটা আপনি দিলেন যে, ১৬৮৫টি পরিবারকে লোকদীপ প্রকল্পের আওতায় নিয়ে এসেছেন, কিন্তু পশ্চিমবঙ্গের সর্ববৃহৎ ঐ জেলা গ্রামীণ বৈদ্যুতিকরণের ক্ষেত্রে যেখানে পিছিয়ে আছে, সেক্ষেত্রে ঐ জেলায় লোকদীপ প্রকল্পের টার্গেট কত ছিল?

[11-30—11-40 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** টার্গেট আমরা নিজেরাই সেট করি, সেই টার্গেট অনুযায়ী করা হয়। নর্ম্যালি জেলা পরিষদকে ১৫ লক্ষ ৭৪৫ টাকা অ্যালট করা হয়েছিল। তার মধ্যে ৩১শে মার্চ পর্যন্ত খরচ হয়েছে ৭ লক্ষ ১৭ হাজার ১৯ টাকা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটু সংশোধন করে দিতে চাই। এটা আমার জানা ছিল না যে এই প্রকল্পটা শুধু এস.সি. এবং এস.টির জন্য।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, উত্তরবঙ্গের ডুয়ার্স এবং তরাই অঞ্চলের বিস্তীর্ণ এলাকায় বেশ কিছু ফরেস্ট ভিলেজার্স আছে। সেখানে কোনও পঞ্চায়েত নেই, তারা পঞ্চায়েতের কোনও সুযোগ সুবিধা পান না। ঐ সমস্ত ভিলেজার্সরা প্রায় সকলেই ট্রাইবাল। তারা এই লোকদীপ প্রকল্পের সুযোগ-সুবিধা পায় না। কাজেই আপনি কি জানাবেন যে আগামীদিনে এই লোকদীপ প্রকল্পের অধীনে তাদের আনার কোনও পরিকল্পনা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি কিছুক্ষণ আগে বলেছি যে শুরু করেছি। এই সব প্রকল্প পঞ্চায়েত তৈরি করবেন এবং তারপরে জেলা পরিষদের মাধ্যমে আমাদের কাছে আসবে।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, যেখানে পঞ্চায়েত নেই। সেই এলাকা সম্পর্কে আপনি কোনও চিন্তা করবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** যেটা পঞ্চায়েত এলাকা নয় সেটা সম্পর্কে আমাদের চিন্তা করতে হবে।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই লোকদীপ প্রকল্পটা দরিদ্র মানুষের জন্য। কিন্তু আমি জানি যে বেশ কিছু মানুষ যারা আর্থিক দিক থেকে স্বচ্ছল তারা

পঞ্চায়েতের মাধ্যমে এই সুযোগ গ্রহণ করছেন। আমি বারুইপুরের এই রকম নির্দিষ্ট ঘটনা জানানো সত্ত্বেও বিদ্যুৎ দপ্তর থেকে লাইন দেওয়া হয়েছে। কাজেই আমি আপনার কাছে জানতে চাচ্ছি যে, আপনার কাছে এই রকম কোনও খবর আছে কি না যে, যারা আর্থিক দিক থেকে স্বচ্ছল তাদের এই লাইন দেওয়া হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ আমি এইটুকু বলতে পারি যে আমি আসার পরে এই রকম কোনও ইনফর্মেশন পাইনি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়** ঃ আপনার দপ্তরে আমি নাম দিয়ে লিখিত ভাবে জানিয়েছি কিন্তু আজ পর্যন্ত কোনও প্রতিকার হয় নি।

(নো রিপ্লাই)

**শ্রী কৃপাসিন্ধু সাহা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি আগে বলেছেন যে আগামীদিনে কেন্দ্রীয় সরকার তাদের দেয় টাকা বন্ধ করে দিচ্ছেন। আমি জানতে চাচ্ছি যে এর ফলে আমাদের কোনও অসুবিধা হবে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ অসুবিধা নিশ্চয়ই হবে। তবে আমরা শুরু করেছি। রাজ্য সরকার যে টাকা দেন সেটা দিয়েই আমরা কাজ শুরু করব এবং যদি আর্থিক অবস্থা ভাল হয় তাহলে নম্বরটা বাড়বে।

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে জেলাওয়ারী হিসাব আমাদের সামনে রেখেছেন তাতে দেখছি যে কোথাও ৮ হাজার, আবার কোথাও ৮ শত। এই যে ডিসপ্যারিটি, এটা দূর করে যে জেলাগুলি পিছিয়ে আছে তাদের এগিয়ে নিয়ে যাবার কোনও পরিকল্পনা আছে কিনা বা ভাবছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ আমার বাজেট প্রতিবেদনে এটা আমি বলেছি যে যেসব জেলাগুলিকে কম দেওয়া হয়েছে এতদিন, গ্রামীণ বৈদ্যুতিকরণেরও ক্ষেত্রে সেই জেলাগুলিকে অগ্রাধিকার দেওয়া হবে।

**শ্রী দেবেন্দ্রনাথ বর্মন** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই লোকদীপ প্রকল্প আর্থিক দিক থেকে দুর্বলতর শ্রেণীর মানুষদের জন্য বিশেষ করে ব্যবস্থা করা হয়, আর্থিক সীমাবদ্ধতার মধ্যে এই অসুবিধার ভেতর তাদের কোনও মাসিক অর্থ দেওয়া নিয়ম আছে কি? যদি অর্থ দেওয়ার নিয়ম থাকে তাহলে এটা সংগ্রহ করার কি ব্যবস্থা আছে জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন** ঃ ৫ টাকা করে তাদের কাছ থেকে নেওয়া হয়। এই অর্থ পঞ্চায়েতের মাধ্যমে কালেক্ট করা হয় এবং কোনও কোনও জায়গায় বিদ্যুৎ পর্ষদ ডাইরেক্টলি

কালেক্ট করেন।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে লিস্ট দিলেন তাতে সব চেয়ে কম হচ্ছে নর্থ ২৪-পরগনা, মোট ৪৪৪টি বাড়িতে লোক্দীপ প্রকল্প আছে, অথচ এই নর্থ ২৪-পরগনা অত্যন্ত কনজেসটেড। এর কারণটা কি, এত কম কেন হল?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** কারণ আমি বলতে পারব না। এই প্রকল্পগুলি পঞ্চায়েত থেকে জেলাপরিষদের মাধ্যমে আসে। কারণ আমি বলতে পারব না, তবে যা দেখছি তা হল ১৯৮৮-৮৯ সালে কম ছিল, ১৯৮৯-৯০ সালে কম ছিল, ১৯৯০-৯১ সালে কম ছিল।

## Starred Questions

## (to which oral answers were given)

### উত্তরবঙ্গে সিঙ্গল সুপার ফসফেট সার কারখানা

*৩৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৭) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর বঙ্গের রাজগঞ্জের কাছে পাণিকৌরিতে সিঙ্গল সুপার ফসফেট সার উৎপাদনের জন্য একটি কারখানা নির্মাণের কাজ অনুমোদিত হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, জনবসতি এলাকায় উক্ত কারখানা নির্মাণের দুষণজনিত কোনও সমস্যা দেখা দেবে কি না এ বিষয়ে তদন্ত করা হয়েছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) হ্যাঁ। সুন্দরবন ফার্টিলাইজার লিমিটেড নামে একটা কোম্পানি উক্ত কারখানা স্থাপনের জন্য অনুমোদন পেয়েছে।

(খ) তদন্ত করার পর পশ্চিমবঙ্গ শিল্প দূষণ পর্ষদ থেকে এই কোম্পানি অনুমোদন লাভ করেছে, পরিবেশ দপ্তরও ছাড়পত্র দিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকারি নিয়ম অনুসারে এই রকম হ্যাজার্ডস ইন্ডাস্ট্রি বলে চিহ্নিত এই ধরনের সার কারখানা অ্যাপ্রুভাল দেওয়ার আগে যে যে সাইট অ্যাপ্রাইজাল কমিটি, ফ্যাক্টরী অ্যাক্টে যেটা মেনডেটরী সেই সাইট অ্যাপ্রাইজাল কমিটি গঠন হয়েছিল কিনা? তাদের চূড়ান্ত অনুমোদন ছাড়া এই ধরনের হ্যাজার্ডস ইন্ডাস্ট্রি হতে পারে কিনা এই সম্পর্কে আপনি আমাদের অবহিত করবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি জানাচ্ছি, সাইট

অ্যাপ্রাইজাল কমিটি ফ্যাক্টরী অ্যাক্টে যেটা আছে সেটা না হলে যে পদ্ধতিতে করার নিয়ম আছে—যতক্ষণ গঠিত না হয় রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যুগ্ম ভাবে ছাড়পত্র দিয়েছে। পরিবেশ দূষণ সংক্রান্ত সমস্ত বিষয় মেনে তার পর এই কারখানা চালু করার অনুমতি দেওয়া হয়েছে। Smoke, fumes affluent afforestation, health hazard disastrous condition pollution. যতগুলি হ্যাজার্ডস আছে রাজ্য সরকারের প্রতিনিধি এবং কেন্দ্রীয় সরকারের প্রতিনিধি যুগ্ম ভাবে সরজমিনে তদন্ত করে যা চিঠি দেওয়া হয়েছিল সমস্ত চিঠি কমপ্লাই করে তারপর কারখানা করার অনুমোদন দেওয়া হয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে তদন্ত করা হয়েছে। কিন্তু আপনি জানেন যে, এখানে যে সিঙ্গল সুপার ফসফেট সার তৈরির কারখানায় প্রথমে সালফিউরিক অ্যাসিড তৈরি করতে হবে। এটা করতে গেলে আপনার র মেটিরিয়াল হিসাবে লাগবে সালফার ডাই অক্সাইড, সালফার ট্রাই অক্সাইড এবং এইগুলি পরিবেশ দূষণের ক্ষেত্রে অত্যন্ত মারাত্মক। তারপর রক ফসফেট র মেটিরিয়াল হিসাবে লাগবে এবং এটাকে গ্রান্ড করতে মারাত্মক শব্দ তৈরি হবে এবং এটা শব্দ দূষণের ক্ষেত্রে একটা বিরাট সমস্যা তৈরি হবে। ফলে এই সমস্ত কিছু থাকার ফলে আপনি জানেন সুন্দরবনে সালফার ফার্টিলাইজার ১৯৮৬ সালে মন্দিরবাজারে করতে চেয়েছিল, জনসাধারণের আপত্তিতে বন্ধ করতে বাধ্য হয়।

[11-40—11-50 A.M.]

ঐ উত্তরবঙ্গের পাণিকৌরী এবং রাজগঞ্জ এলাকার মানুষের এর বিরুদ্ধে অভিযোগ রয়েছে। ফলে এগুলো জনস্বার্থে তদন্ত করা দরকার। পরিবেশ দূষণের ক্ষেত্রে তাঁরা অত্যন্ত আতঙ্কিত। এই শিল্পের অনুমোদন দেওয়ার আগে আর একবার সরকার বিষয়টি তদন্ত করে দেখবেন কি? কারণ আপনার কথা অনুযায়ী, সাই অ্যাপ্রেইজল কমিটি পর্যন্ত হয়নি। এইসব বিষয় অ্যাভয়েড করা হয়েছে এবং বহু ল্যাপসেস এখনও রয়ে গিয়েছে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকারের উদ্দেশ্যে মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে জানাচ্ছি যে, ওখানে সিঙ্গল সুপার ফসফেট তৈরি হচ্ছে। তবে এখনও পর্যন্ত সালফিউরিক অ্যাসিডের যে প্রকল্প সেটা শুরু হয় নি। এরজন্য যতখানি সম্ভাব্য প্রতিশেধক ব্যবস্থা নেওয়া উচিত কারিগরি দিক থেকে, সেগুলো নেওয়ার পরেই, নিশ্চিন্ত হওয়ার পরেই আমার ডাইরেক্টরেট, পরিবেশ দপ্তর এবং জেলা শাসকের যে দপ্তর আছে তাঁরা ওদের কাজ করার অনুমতি দিয়েছেন। এই কারখানা থেকে মানুষের যাতে কোনও অসুবিধা না হয় তারজন্য ডাবল কনভার্সন, ডাবল অ্যাবজর্বশন সিস্টেম যা ওখানে ইন্ট্রডিউস হচ্ছে তাতে আশেপাশের কৃষিজমির কোনও ক্ষতি হবে না। এই সব কিছুর বিস্তৃত রিপোর্ট আমাদের আছে। কাজেই, সিঙ্গল সুপার ফসফেট উত্তরবঙ্গে যা হচ্ছে এতে কোনও ভাবেই পরিবেশ দূষিত হবার সম্ভাবনা আছে বলে আমার মনে হয় না—এটা আমরা জানি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই বিষয়গুলো অবহিত আছেন, আমি যেটা জিজ্ঞাসা করছিলাম, ওখানকার স্থানীয় মানুষের এই সার কারখানা স্থাপন করা সম্পর্কে, তাঁদের পরিবেশ দূষণের আশঙ্কা আছে জেনে তাঁরা কতকগুলো অভিযোগ করেছেন। এই রকম অভিযোগ তাঁরা করেছেন কিনা এবং স্থানীয় মানুষ যাঁরা এই অভিযোগ করেছেন তাঁরা স্যাটিসফায়েড কিনা; এই ব্যাপারে সাধারণ মানুষের কি কোনও বিক্ষোভ নেই?

(কোনও উত্তর হয় নি)

**শ্রী নির্মল দাস ঃ** উত্তর বাংলায় কোনও কারখানা নেই, সেজন্য আমরা বলছি যে কিছু কারখানা হোক। তবে যে সমস্ত মেজার্স নেওয়া হয়েছে সেগুলো যাতে সঠিকভাবে থাকে তারজন্য নিশ্চিত হওয়া দরকার। আমার প্রশ্ন হচ্ছে কত সংখ্যক মানুষ এই সুপার ফসফেট কারখানায় নিযুক্ত হয়েছেন। সার যেহেতু উত্তর বাংলার চা শিল্পে খুব জরুরি, সেজন্য আরও কোনও সার কারখানা গড়ে তোলার প্রস্তাব এই দপ্তরের কাছে এসেছে কিনা তা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, এই কারখানায় যে সিঙ্গল সুপার ফসফেট তৈরি শুরু হয়েছে, তাতে ৩৫০ জন লোকের কর্মসংস্থান হবে। অন্য কারখানা করার ব্যাপারে আরও কিছু প্রস্তাব এসেছে, কিন্তু সেগুলো এখনও চূড়ান্ত হয়নি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সুন্দরবনে যে সুপার ফসফেট প্রোজেক্টটি করা হচ্ছে তা নিয়ে বহু বিতর্কের সৃষ্টি হয়েছিল। আগে ওই প্রোজেক্টটি মানবাজারে হয়েছিল, সেখানকার স্থানীয় লোকেরা প্রচন্ড বাধা দিলে সেখান তুলে ওই প্রোজেক্টটি জলপাইগুড়িতে রাজগঞ্জে করা হয়। এবং এই সুপার ফসফেট প্রোজেক্টটি রাজগঞ্জে করার ব্যাপারেও পুলিশকে প্রচুর গুলি চালাতে হয় এবং বহু লোক মারা যায়। সেই কারণে আমার মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা আপনারা যখন কোনও কেউ প্রোজেক্ট করতে যায় তাদের আপনারা কি কোনও অ্যাডভাইস দেন না? কারণ এই সুপার ফসফেট ইজ নট এ পপুলার ফার্টিলাইজার। এখন অ্যামোনিয়াই বেশি ব্যবহার করা হয়। সুতরাং এমন একটা ফার্টিলাইজার প্ল্যান্ট করতে যাচ্ছেন যাতে কোনও উপকারে আসে না। আপনারা এর দ্বারা সাড়ে ৩০০ লোকের চাকরি দিতে গিয়ে তো বহু লোকের জীবন নিয়ে নেবেন।

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও কোয়েশ্চেন নয়, এটা একটা স্পিচ আপনি বলছেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যখন কোনও বেসরকারি প্রতিষ্ঠান এসে প্রোজেক্ট করতে চান তখন কি আপনারা তাদের কোনও অ্যাডভাইজ দেন না যে এই ধরনের প্রোজেক্ট টেক আপ করলে লাভ হবে না বলে? কারণ এতে বহু লোক মারা গেছে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় সদস্য সৌগতবাবু যে যে প্রশ্ন করেছেন তার উত্তরে আমি জানাচ্ছি যে, যে কোনও ভালো কাজ করতে গেলেই বাধা পেতে হয়। এই জিনিস আমরা সর্বদাই দেখছি যে, কোনও কিছু করতে গেলেই কিছু লোক হাঙ্গামা করবেনই। তারা একটা উদ্দেশ্য নিয়ে এই কাজ করেন। নির্দিষ্টভাবে এই কারখানাটি সম্বন্ধে আপনাকে জানাচ্ছি যে, একজন বেসরকারি উদ্যোগে সেখানে শিল্প স্থাপন করতে চায় বরং জায়গা নির্বাচিত হবার পরে অগ্রাধিকার হিসাবে তাকে কারখানার যত কিছু নিয়ম আছে সেই সমস্ত আমরা মানার নিয়ম দেখার পরেই অনুমতি দিয়েছি। এইরকম জায়গার কথা বলছেন। সারা ভারতবর্ষে তো বহু প্রয়োজনীয় পপুলেটেড জায়গায় এইরকম ইন্ডাস্ট্রি আছে। অনেক জনবসতি জায়গা আছে, ভারতবর্ষে এই রকম জনবসতি পূর্ণশহরে ৭৫টি কারখানা আছে এবং আমাদের রাজ্যেও খড়দা, রিষড়া এবং বাঁকুড়াতে এই রকম কারখানা ভালই চলছে। যারা ওখানে গন্ডগোল করছেন তারা উদ্দেশ্য প্রণোদিত ভাবে গন্ডগোল করেছে।

**শ্রী প্রভঞ্জনকুমার মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কারখানাতে পার অ্যানাম বছরে কত ফসফেট উৎপাদন হতে পারে তার কোনও প্রোজেক্ট আপনার কাছে আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** সবে কমার্শিয়াল উৎপাদন শুরু হয়েছে, এখনই ঠিক বলতে পারব না।

### অ-লাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থা

***৩৩৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬) **শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কেন্দ্রীয় সরকার অ-লাভজনক রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি বন্ধ করে দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, এই রাজ্যের কোন কোন রা য়ত্ত সংস্থা বন্ধ হয়ে যাবার সম্ভাবনা আছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) ঐরূপ কেন্দ্রীয় সিদ্ধান্ত সম্পর্কে এই বি গ অবহিত নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহ য় জানাবেন কি, সম্প্রতি পশ্চিমবাংলা ভারতবর্ষের সমস্ত যে রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলি আছে তা কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন এবং আমাদের রাজ্যের ট্রেড ইউনিয়ন যুক্তভাবে এই সংস্থাগুলির জন আশঙ্কা প্রকাশ করেছেন এবং তারজন্য

আপনাদের তারা কি কোনও দৃষ্টি আকর্ষণ করেছেন এবং এরজন্য আপনারা কি পদক্ষেপ নিয়েছেন?

[11-50—12-00 Noon]

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই রকম সংবাদ পেয়েছি, কিন্তু কোনও কেন্দ্রীয় সরকারের রিপোর্ট এখনও পর্যন্ত আমরা পাইনি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই রকম কোনও সিদ্ধান্ত হয়নি ভাল কথা, শ্রমিকরা অন্তত নতুন করে কর্মচ্যুতির হাত থেকে বাঁচবেন। কিন্তু এই পাবলিক আন্ডারটেকিং যেগুলি আছে এইগুলি তো বছর বছর লোকসানে রান করছে, এই লোকসানের বহর কমাবার জন্য সরকারের পক্ষ থেকে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই প্রশ্নটা এই প্রশ্নে আসে না।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, পশ্চিমবঙ্গের রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির ক্ষেত্রে এবারে কেন্দ্রীয় বাজেটে ভলান্টারি রিটায়ারমেন্ট স্কীমে কত টাকা ধরা হয়েছে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** কাগজে দেখা ছাড়া আমার কাছে কোনও তথ্যগত ভাবে খবর নেই।

**শ্রী সৌগত রায় ঃ** প্রথমেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাই সত্যি উত্তরগুলি দিচ্ছেন এবং বোধহয় কিছু লোক প্রচার করছে কেন্দ্রীয় সরকারের কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। সেইজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে স্পেশিফিক্যালি জিজ্ঞাসা করতে চাই যে কেন্দ্রীয় সরকারের সংস্থাগুলির মধ্যে যেগুলি অলাভজনক সেইগুলির ক্ষেত্রে বি.আই.এফ.আর.-এ পাঠাবার যে সিদ্ধান্ত এবং যদি কোথাও কোনও জায়গায় মডার্নাইজেশনের জন্য রিটায়ার করে তাদের জন্য যে ন্যাশনাল রিনিউয়াল ফান্ড তৈরি করার যে সিদ্ধান্ত এই ব্যাপারে রাজ্য সরকারের সিদ্ধান্ত কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** নির্দিষ্ট কোনও প্রস্তাব এলে আমি বিবেচনা করে দেখব এবং আপনাকে জানাব।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যে কেন্দ্রীয় রাষ্ট্রায়ত্ত পরিচালনাধীন যে সমস্ত শিল্পগুলি আমাদের রাজ্যে আছে, তার মধ্যে কতকগুলির মধ্যে কতকগুলি অলাভজনক?

**মিঃ স্পিকার ঃ** সেইগুলির জন্য নোটিশ দিতে হবে।

**শ্রী নির্মল দাস ঃ** পশ্চিমবাংলা সরকারের পরিচালনাধীন সংস্থার সংখ্যা কত এবং গোল্ডেন হ্যান্ডশেক-র ঐ একজিট পলিসিতে কত সংখ্যক শ্রমিকের সর্বনাশ হতে পারে?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই তথ্যের উত্তর দিতে গেলে নোটিশ দিতে হবে।

**ডাঃ দীপক চন্দ ঃ** সিক ইন্ডাস্ট্রিগুলিকে রিভাইভাল-র জন্য আমরা তো চেষ্টা করছি, কিন্তু এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তথ্যগত কোনও সাহায্য পাচ্ছেন কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ** এই ব্যাপারে কোনও নির্দিষ্ট তথ্য আমার কাছে নেই, তবে সাধারণভাবে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও সাহায্য আমরা পাচ্ছি না।

**বেঙ্গল পটারীজ**

*৩৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭২১) **শ্রী আবুল বাসার ঃ** শিল্পপুনর্গঠন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেঙ্গল পটারীজ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সর্বশেষ গৃহীত নীতি বিষয়ে রাজ্য সরকার অবগত আছেন কি না; এবং

(খ) থাকলে, উক্ত নীতিগুলি কি কি?

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

(ক) হ্যাঁ, রাজ্য সরকার অবগত আছেন।

(খ) পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী ১৫.১১.৯১ তারিখে প্রধান মন্ত্রীকে একটি বিস্তারিত পত্র লেখেন। এর আগে ৪/৯/৯১ তারিখে পশ্চিমবঙ্গের শিল্প রাষ্ট্রমন্ত্রী কেন্দ্রীয় শিল্প রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে দেখা করে ব্যাপারটি নিয়ে আলোচনা করেন, তারই ফলশ্রুতিতে সর্বশেষ এ ব্যাপারে বিগত ৪/১২/৯১ তারিখে দিল্লিতে সচিব পর্যায়ে একটি বৈঠক হয়। তাতে কেন্দ্রীয় সরকারকে কোম্পানির অতীত ধারদেনা (যা আনুমানিক একশত কোটি টাকার মতন) কেটে বাদ দেবার জন্য অনুরোধ করা হয়। সেটার সম্পর্কে কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত গ্রহণ করলে সংশ্লিষ্ট সকলে মিলে একজন নতুন আগ্রহী বেসরকারি উদ্যোগের মাধ্যমে কিভাবে কারখানাটি পুনরুজ্জীবিত করে চালু করা যায় তার জন্যে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া সম্ভবপর হবে। গত ১/২/৯২ তারিখেও এ ব্যাপারে ভারত সরকারের শিল্প মন্ত্রকে তাগিদ পত্র গেছে কিন্তু কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত আজ পর্যন্ত কিছু জানা যায় নি।

**শ্রী আবুল বাসার ঃ** কেন্দ্র এই ব্যাপারে কি ম'নাভাব নিয়েছে? এটা হওয়ার সম্ভাবনা আছে কি, না কি আরও কয়েক বৎসর ভোগাবেন

**শ্রী পতিতপাবন পাঠক :** যা প্রথম থেকে দেখা যাচ্ছে তাতে এই কারখানা সম্পর্কে আগ্রহী নয় বলেই মনে হয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে সংবাদপত্রে দেখলাম যে, বেঙ্গল পটারীজের ব্যাপারে একটা আলোচনা হয়েছে কেন্দ্রীয় শিল্প দপ্তরের রাষ্ট্রমন্ত্রী মিঃ কুরিয়ানের উপস্থিতিতে, সর্বদলীয় রাজনৈতিক নেতৃবৃন্দ এবং কর্মী বন্ধুরাও সেখানে ছিলেন। আজকে পেপারে দেখলাম যে এটা ব্যক্তিগত মালিকানার হাতে হস্তান্তরের ব্যাপারে প্রত্যেকে সায় দিয়েছেন। এই ব্যাপারে কোনও লেটেস্ট কমিউনিকেশন পেয়েছেন কি না?

**শ্রী পতিতপাবন পাঠক :** সংবাদপত্রের উপর ভিত্তি করে কিছু বলা সম্ভবপর নয়। লেটেস্ট কমিউনিকেশনও কিছু পাওয়া যায় নি।

**Mr. Speaker :** The Question Hour is now over.

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### গোবরডাঙ্গায় ৩৩ কে.ভি সাব-স্টেশন

*৩৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯০) **শ্রী প্রবীর ব্যানার্জি :** গত ২২শে আগস্ট, ১৯৯১ তারিখে প্রদত্ত প্রশ্ন নং *১৯৭ (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৮)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে, বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

গোবরডাঙ্গায় প্রস্তাবিত ৩৩ কে.ভি. সাব-স্টেশন নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

গোবরডাঙ্গায় প্রস্তাবিত ৩৩/১১ কেভি সাবস্টেশন নির্মাণের কাজ শুরু করা যায় নি। এখানে এই সাবস্টেশন নির্মাণের জন্য গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটি কুঠীপাড়া রঘুনাথপুরে ২.৬৮ একর সম্বলিত একখন্ড জমি দেওয়ার প্রস্তাব দেয়। এই জমিটির অবস্থান যমুনা নদীর তীরে এবং এখানে একটি ৩৩ কেভি সাবস্টেশন নির্মাণ করা যেতে পারে যদি জমি ভরাটের পর ভাঙ্গন রোধের জন্য একটি প্রতিরোধ প্রাচীর তুলে দেওয়া যায়। কিন্তু গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান গত ১২.২.৯২ তারিখের এক চিঠিতে জানালেন যে যমুনা এক্সকাভেশন স্কীম ১৯৯১-৯২ এর মাধ্যমে একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বিঘাধরী ড্রেনেজ ডিভিসন এই জমির উন্নয়নের কাজ হাতে নিয়েছেন যা চলতি বছরের মে মাসেই শেষ হয়ে যাবে বলে আশা করা যায়। তিনি আরও জানালেন যে এমতাবস্থায় বিদ্যুৎ পর্ষদ যেন সাবস্টেশন এর কাজ শুরু করে। কিন্তু উক্ত পত্রে গোবরডাঙ্গা মিউনিসিপ্যালিটি কর্তৃক প্রতিরোধ প্রাচীর নির্মাণ

করে দেবার কথা কোথাও উল্লেখ করা হয় নি, অথচ এই রক্ষাকারী দেওয়াল তুলে না দিলে প্রস্তাবিত সাবস্টেশনটি নির্মাণ করা অসম্ভব। সুতরাং যতক্ষণ পর্যন্ত উক্ত মিউনিসিপ্যালিটি নদীর ভাঙ্গন বাঁচাবার জন্য প্রতিরোধ প্রাচীর তৈরি করে না দিচ্ছে, সাবস্টেশন নির্মাণের কাজও শুরু করা যাচ্ছে না।

### গ্যাস

***৩৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাংলাদেশ থেকে গ্যাস নিয়ে আসার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোনও প্রস্তাব রেখেছেন কি; এবং

(খ) রেখে থাকলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাব দেওয়া হয় নি। তবে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কিছু আলোচনা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না। কেন্দ্রীয় সরকারের মতামত জানা যায় নি।

### Revival of National Iron & Steel Company by Private Sector Companies

***339.** (Admitted Question No.*252) **Shri Ambica Banerjee and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Industrial Reconstruction Department be pleased to State—

(a) Whether the State Government has recived any proposal from Private Sector Companies for revival of the nationalised National Iron & Steel Co. in Howrah;

(b) if so, the details thereof; and

(c) the value of assets and total acreage of land owned by this Company in Howrah?

**Minister-in-Charge of the Industrial Reconstruction Department :**

(a) and (b) While no proposal as such has been received some private promoters have shown interest in the matter.

(c) The assets of the company as revalued on 10.12.86 i.e. before the date of vesting of the same to the new Govt. Company after nationalisation stood at Rs. 1356.15 lakhs. There is more than 104 acres of land owned by the Company.

**দীঘিরপাড় শ্মশানঘাটে অকেজো গভীর নলকূপ**

***৩৪০।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৮) **শ্রী বিমল মিস্ত্রী** ঃ জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার অবগত আছেন কি—দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং থানার অধীন দীঘিরপাড় শ্মশানঘাটে অবস্থিত নলবাহী পানীয় জল সরবরাহের গভীর নলকূপ দুটি অকেজো হয়ে পড়েছে;

(খ) অবগত থাকলে, ঐ এলাকায় জল সরবরাহ ব্যবস্থা অব্যহত রাখার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ক্যানিং জলসরবরাহ প্রকল্পে অন্তর্ভুক্ত ২টি অঞ্চলের মধ্যে প্রথম অঞ্চলের দীঘিরপাড় এলাকায় ১৯৮৭-৮৮ সালে জলসরবরাহের জন্য নলকূপ খনন এবং ক্ষতিগ্রস্ত পলিথিন পাইপের (নল) পুনর্নবীকরণ ও মেরামতীর জন্য প্রয়োজনীয় প্রাক্কলন তৈরি হচ্ছে।

**Foreign Collaboration and import of Capital Goods for projects in West Bengal**

***341.** (Admitted Question No. *1751) **Shri Sudip Bandyopadhyay :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to State—

(a) if it is a fact that after the recent liberalisation of Industrial policy the Government of India has cleared/approved proposals relating to foreign collaboration and import of capital goods for some major projects in West Bengal; and

(b) if so—

(i) the details of such clearances/approvals; and

(ii) what were the recommendations of the State Government in regard to such proposals?

**Minister-in-Charge of the Commerce and Industries Deptt :**

(a) Yes.

(b) (i) Approvals of the Govt. of India have been received for foreign collaboration and import of capital goods for certain products of Haldia Petrochemicals Ltd., Sun Carbon Corporation Ltd. and Reliance Bengal Industries Ltd.

(ii) The State Govt. is not involved directly in the matter of recommendation or Communicating its views about such clearances.

### অযোধ্যা পাহাড়ে পাম্প-স্টোরেজ স্কীম

*৩৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৮) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে পাম্প-স্টোরেজ স্কীম-এর মাধ্যমে বিদ্যুৎ উৎপাদনের পরিকল্পনার কাজ কতদূর অগ্রসর হয়েছে; এবং

(খ) ঐ কাজ কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই প্রকল্পের অনুসন্ধান ও পরিকল্পনা তৈরির কাজ শেষ হইয়াছে। জাপানি সংস্থা ই.পি.ডি.সি. তাহাদের রিপোর্ট (ডি.পি.আর) ১৯৯২ সালের ৩১শে মার্চের মধ্যে বিদ্যুৎ পর্ষদকে জমা দেবে। তাহার পর উহা কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠানো হইবে।

(খ) কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়ার পরই এই প্রকল্পের কাজ শুরু হইবে।

### হাওড়া জেলা পরিষদকে টিউবওয়েল বাবদ অর্থবরাদ্দ

*৩৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৭) **শ্রী সঞ্জীবকুমার দাস :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ (জানুয়ারি পর্যন্ত) হাওড়া জেলা পরিষদকে নতুন টিউবওয়েল বসানোর জন্য কত অর্থ দেওয়া হয়েছে; এবং ঐ টাকায় মোট কতগুলি নতুন টিউবওয়েল বসানো হয়েছে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও অর্থ দেওয়া হয় নাই। প্রশ্ন ওঠে না।

**বিদ্যুতের গ্রুপ সাপ্লাই লেভেল কমিটি**

***৩৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পঞ্চায়েত সমিতি পর্যায়ে বিদ্যুতের গ্রুপ সাপ্লাই লেভেল কমিটির—

(১) সভা নিয়মিত হয় না;

(২) সভা হলেও সভার সিদ্ধান্ত কার্যকর করা হয় না; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) হ্যাঁ।

(২) না, অনেক সময় আর্থিক অপ্রতুলতার জন্য সময়ে কার্যকর হয় না।

(খ) গ্রুপ লেভেল কমিটির সভাপতি গ্রামাঞ্চলে পঞ্চায়েত সমিতির সভাপতি ও শহরাঞ্চলে পৌরসভার সভাপতি। নানা ব্যস্ততার মধ্যে তাঁদের থাকতে হয় বলে সব জায়গায় সভা নিয়মিত ভাবে হয় না। সরকার এর পক্ষ থেকে গ্রুপ লেভেল কমিটির সভা নিয়মিত ভাবে করার গুরুত্ব বুঝিয়ে বলে নিয়মিত ভাবে সভা করার জন্য বলা হয়েছে।

**ইঞ্জিনিয়ারিং শিল্পে জার্মানী সংস্থার বিনিয়োগ**

***৩৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৭১) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের ইঞ্জিনিয়ারিং শিল্পে বিনিয়োগের জন্য জার্মানীর কোনও সংস্থার কাছ থেকে কোনও সুনির্দিষ্ট প্রস্তাব রাজ্য সরকার পেয়েছেন কি না; এবং

(খ) পেয়ে থাকলে কোন কোন শর্তে কি কি ধরনের প্রস্তাব এবং কত পরিমাণ অর্থ বিনিয়োগের প্রস্তাব পাওয়া গিয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, পাওয়া গেছে।

(খ) প্রয়োজনীয় শর্তাবলী ও অর্থ বিনিয়োগের পরিমাণ সংক্রান্ত বিষয়গুলি এখনও আলোচনার পর্যায়ে আছে।

## এন.টি.সি. পরিচালিত সূতাকল

***৩৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৯) **ডাঃ দীপক চন্দ ঃ** শিল্পপুনর্গঠন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের এন.টি.সি. পরিচালিত সূতাকলগুলি বর্তমানে কি অবস্থায় আছে?

**শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

এন.টি.সি (জাতীয় বস্ত্রনিগম)-র পূর্বাঞ্চলীয় শাখার ১৮টি সংস্থার মধ্যে ১৪টি পশ্চিমবঙ্গে অবস্থিত। এই ১৪টি সূতাকল প্রথমাবধি রুগ্নাবস্থায় ছিল। বর্তমানে সেগুলি ক্রমবর্ধমান লোকসান/ক্ষতিতে চলছে। জাতীয়বস্ত্র নিগম (পশ্চিমবঙ্গ, আসাম, বিহার উড়িষ্যা) লিমিটেডের তিন বছরে ক্ষতির পরিমাণ নিম্নরূপ ছিল ঃ—

| বৎসর | ক্ষতির পরিমাণ (লক্ষ টাকায়) |
|---|---|
| ১৯৮৭-৮৮ | ২৮১৫.৮৭ |
| ১৯৮৮-৮৯ | ৩৯১৪.২১ |
| ১৯৮৯-৯০ | ২৯৬৮.৩১ |

এন.টি.সির পূর্বাঞ্চলীয় শাখার ৩১শে মার্চ ১৯৯০ অবধি ক্রমপুঞ্জিত ক্ষতির (accumulated losses) পরিমাণ ২৮৮৩৫.৯৭ লক্ষ টাকা।

পশ্চিমবঙ্গের ১৪টি সূতাকলের জন্য একটা দুই ব্যক্তি সমন্বিত কমিটির (Two Men Committee) সুপারিশ অনুযায়ী এগুলি আধুনিকীকরণের মাধ্যমে লাভজনক অবস্থায় আনার জন্য একটি প্রকল্প রচনা করা হয়। এন.টি.সি কর্তৃপক্ষ এই প্রকল্পকে কার্যকর করার ব্যবস্থা নিচ্ছেন।

## Per Capita Consumption of Electricity

***347.** (Admitted Question No. *1429) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Power

Department be pleased to State—

The Per Capita Consumption of Electricity in West Bengal compared to the Per Capita Consumption at All-India Level during 1978-79 and 1988-89?

**Minister-in-Charge of the Power Deptt :**

| স্থান | ১৯৭৮-৭৯ | ১৯৮৮-৮৯ |
|---|---|---|
| | (কে ডব্লুউ হিসাবে) | (কে ডব্লুউ এইচ হিসাবে |
| পশ্চিমবঙ্গ | ১১৯.০০ | ১৩৪.৮৩ |
| সারাভারত | ১৩০.৯০ | ২২০.৯৪ |

**Cement Factory in Alipurduar Sub-Division**

***348.** (Admitted Question No. *1523.) **Shri Salib Toppo, Shri Jogesh Chandra Barman and Shri Sushil Kujur :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to State—

(a) Whether there is any proposal to set-up a Cement Factory in Alipurduar Sub-Division; and

(b) if so, the present position thereof?

**Minister-in-Charge of the Commerce and Industries Deptt :**

(a) No.

(b) Does not arise.

**খয়রাশোল ও রাজনগর ব্লকে টিউবওয়েল**

***৩৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩১) **শ্রী বিজয় বাগদী ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে, বীরভূম জেলার খয়রাশোল ও রাজনগর ব্লকে পানীয় জলের টিউবওয়েলের সংখ্যা কত এবং তন্মধ্যে কতগুলি পানীয় জলের জন্য ব্যবহার উপযোগী;

(খ) উক্ত ব্লকগুলিতে পানীয় জল সরবরাহ করার জন্য ট্যাঙ্ক নির্মাণ করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(গ) থাকলে, কোথায় কোথায় এবং কত দিনে ঐ পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) খয়রাশোল ব্লকে মোট নলকূপের সংখ্যা ৪০৪টি এবং রাজনগর ব্লকে ৬২৩টি। খয়রাশোল ব্লকে ৫১টি নলকূপ অকেজো অবস্থায় আছে এবং রাজনগর ব্লকে অকেজো নলকূপের সংখ্যা ১৫০টি।

(খ) না।

(গ) প্রশ্ন উঠে না।

**বি.আই.এফ.আর.-এর বিবেচনাধীন কারখানা**

***৩৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৮) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-এর ৩১শে ডিসেম্বর, পশ্চিমবঙ্গের কতগুলি কারখানা বি.আই.এফ.আর-এর বিবেচনাধীন ছিল;

(খ) তন্মধ্যে কতগুলি কারখানা সম্পর্কে বি.আই.এফ.আর. সিদ্ধান্ত গ্রহণ করেছে; এবং

(গ) ইতিমধ্যে বি.আই.এফ.আর.-এর প্যাকেজ অনুযায়ী পশ্চিমবঙ্গে কতগুলি কারখানা পুনরায় চালু করা গিয়েছে?

**শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) মোট ১৩০টি (একশত ত্রিশ)।

(খ) (১) বি.আই.এফ.আর মোট ২৪টি শিল্প ইউনিটের ক্ষেত্রে পুনরুজ্জীবন প্রকল্প অনুমোদন করেছেন।

(২) ৭টি ক্ষেত্রে আপাতদৃষ্টিতে গুটিয়ে ফেলার (Winding up) সিদ্ধান্ত করে আপত্তি জানাবার জন্যে নির্দেশ দিয়েছেন।

(৩) ২১টির ক্ষেত্রে গুটিয়ে ফেলার জন্য (Winding up) আইন অনুযায়ী ব্যবস্থা গ্রহণের নিমিত্ত কলকাতা হাইকোর্টকে অনুরোধ করেছেন, এবং

(৪) ১৬টির ক্ষেত্রে আবেদন আইনানুযায়ী না হওয়ায় বাতিল করেছেন।

(গ) বি.আই.এফ.আর অনুমোদিত ২টির মধ্যে ২২টি কোম্পানি চালু আছে এবং এগুলিতে অনুমোদিত প্রকল্প অনুসারে পুনর্বাসনের কাজ চলছে।

## NRIs Investment in Housing

***353.** (Admitted Question No. *1437) **Dr. Tarun Adhikari and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Housing Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal, scheme to attract investment by Non-Resident Indians (NRIs) in Housing and other forms of real estate in this State;

(b) if so, the details; and

(c) response, if any received from the NRIs?

**Minister-in-Charge of the Housing Deptt :**

(a) No.

(b) & (c) Does not arise.

## রুগ্ন শিল্পগুলির পুনরুজ্জীবন

***৩৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) রাজ্যের রুগ্ন শিল্পগুলিকে আধুনিকীকরণের মাধ্যমে পুনরুজ্জীবন করার বিষয়ে সরকার কোনও চিন্তা করছেন কি; এবং

(খ) করলে, তা কি কি?

**শিল্পপুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যেগুলির পুনরুজ্জীবনের সম্ভাবনা উজ্জ্বল সেগুলির ক্ষেত্রে বাস্তবভিত্তিক প্রকল্প তৈরি করা হয়েছে এবং সরকারের শিল্প বিষয়ক স্থায়ী উপদেষ্টা কমিটি সে-সব প্রকল্প সম্পর্কে যেমন সুপারিশ করছেন, সেইমতো ব্যবস্থা নেওয়া হচ্ছে।

অপেক্ষাকৃত কম সম্ভাবনাপূর্ণ শিল্প সংস্থাগুলির ক্ষেত্রে এখনও ভাবনা চিন্তা চলেছে। তবে অষ্টম যোজনায় সরকার পরিচালনাধীন রুগ্ন শিল্প সংস্থাগুলির আধুনিকীকরণের

মাধ্যমে পুনরুজ্জীবনের জন্য বেশ কিছু অর্থ বরাদ্দের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**মথুরাপুর ১নং ব্লক এলাকায় জল সরবরাহ**

***৩৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪২) **শ্রী সত্যরঞ্জন বাপুলি :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মথুরাপুর ১নং ব্লকের মথুরাপুর সংলগ্ন গ্রামসমূহে পাইপ ওয়াটার জল সরবরাহের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যে এই প্রকল্পের কাজ শেষ হবে।

**জলপাইগুড়ি জেলার ফালাকাটায় সাব-স্টেশন নির্মাণ**

***৩৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৫) **শ্রী যোগেশচন্দ্র বর্মণ :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার ফালাকাটায় সাব-স্টেশন তৈরির কোনওরূপ পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ আছে।

(খ) এই সাবস্টেশনটি নির্মাণের উদ্দেশ্যে 'পল্লী বৈদ্যুতিকরণ নিগমের কাছে আর্থিক ঋণের জন্য প্রস্তাব পাঠানো হয়েছে। প্রস্তাবিত ঋণ পাওয়ার পর উক্ত সাব-স্টেশনটি নির্মাণের জন্য অন্তত দুই বৎসর সময় লাগবে।

**Loan from Asian Development Bank for Haldia Petro-Chemical Complex**

***357.** (Admitted Question No. *1442) **Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) Whether the Asian Development Bank has been approached for loan to meet the Foreign Exchange requirement of Haldia Petro-Chemical Complex; and

(b) if so—

(i) the details of the foreign Exchange requirement of Haldia Petro-Chemical project; and

(ii) the response from the Asian Development Bank, if any?

**Minister-in-Charge of the Commerce and Industries Deptt :**

(a) Yes.

(b) (i) Foreign Exchange requirement of Haldia Petrochemical project is about Rs.700 crore at present, after taking into account the impact of the recent changes in the trade policy and devaluation of the Indian Rupee.

(ii) Discussions are being conducted.

The response of the ADB is awaited.

### রঘুনাথপুর জল সরবরাহ প্রকল্প

*৩৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৭) **শ্রী নটবর বাগদী :** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় রঘুনাথপুরে জল সরবরাহ প্রকল্পের জন্য সম্ভাব্য ব্যয়ের পরিমাণ কত, এবং

(খ) এই প্রকল্পের মাধ্যমে মোট কতগুলি গ্রামে পানীয় জল সরবরাহ সম্ভব হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাতত ১৩১২ লক্ষ টাকা।

(খ) রঘুনাথপুর পৌরসভা এলাকা বাদে আরও ৭৭টি গ্রাম।

### Minimum Energy Charge for Irrigation

***359.** (Admitted Question No. *2116) **Shri Atish Chandra Sinha :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state—

(a) if it is a fact that Minimum Energy Charges of Rs.1275/- per month is being levied on—

(i) different Deep Tubewell Co-operative Societies; and

(ii) Deep Tubewells under Minor Irrigation Corporation; and

(b) if so, the reasons thereof?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১) না।

২) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### অশ্লীল ও যৌন পত্রপত্রিকা

***৩৬০।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৮) **শ্রী মনোহর তিরকি ঃ** স্বরাষ্ট্র (মুদ্রণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) অশ্লীল ও যৌন পত্রপত্রিকা নিষিদ্ধ করার ক্ষেত্রে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) ১৯৯১-৯২ সালে কত সংখ্যক পত্রপত্রিকা বাজেয়াপ্ত করা হয়েছে (৩১ জানুয়ারি ৯২ পর্যন্ত); এবং

(গ) ঐ সময়ের মধ্যে নিষিদ্ধ পত্রপত্রিকা রাখা বা বিক্রির জন্য কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (মুদ্রণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রচলিত আইন অনুসারে সর্বদা যথোপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়, যেমন—বাজেয়াপ্ত এবং মামলা রুজু করা হয়।

(খ) ১৬১৬ টি।

(গ) অশ্লীল পত্রপত্রিকা, পুস্তক ইত্যাদি রাখা বিক্রয় প্রভৃতির জন্য ৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে।

### দিগনগর পঞ্চায়েত এলাকায় বিদ্যুৎ সরবরাহ

***৩৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৬) **শ্রী শিবপ্রসাদ মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, নদীয়া জেলার কৃষ্ণনগর থানার দিগনগর পঞ্চায়েত এলাকায় দিগনগর গ্রাম ও দিগনগর টালিখোলায় বিদ্যুতের লাইন টানা সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে না; এবং

(খ) অবগত থাকলে

(১) বিদ্যুৎ সরবরাহ না করার কারণ কি; এবং

(২) কবে নাগাদ বিদ্যুৎ সরবরাহ করা হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য

(খ) (১) বিদ্যুৎ সংযোগের জন্য কয়েকটি নির্দিষ্ট নিয়মবিধি না মানা এবং সংশ্লিষ্ট অঞ্চলের নাগরিকদের মধ্যে দ্বন্দ্ব।

(২) সঠিক নিয়ম থেকে উপযুক্ত সংখ্যক আবেদন পত্র পেলে এবং দ্বন্দ্ব নিরসন হলে বিদ্যুৎ সরবরাহ সম্ভব হবে।

**বীরভূম জেলায় ইউ.এন.ডি.পি.-এ উন্নয়ন কর্মসূচি**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৩) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় মহম্মদবাজার থেকে "United Nation's Development Programme" এর অন্তর্গত Integrated Rural Water Supply and Environmental Sanitation Demonstration Project-এর কাজের কতদূর অগ্রগতি হয়েছে;

(খ) প্রকল্পটি কার তত্ত্বাবধানে রূপায়িত হবে; এবং

(গ) প্রকল্পের কাজ কোন সময় নাগাদ শেষ হবে. বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত ব্লক ভিত্তিক কমিটির পরামর্শ অনুযায়ী ২৪টি গ্রামকে চিহ্নিত করে অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হাইজীন ও পাবলিক হেলথ এর সহায়তায় ঐ এলাকায় পানীয় জলের গুণগত মান নির্ণয় করা হয়েছে। ঐ গ্রামগুলির ভূমধ্যস্থ জলস্তরের অবস্থিতি নির্ণয়ের কাজও চলছে।

(খ) সম্প্রতি রাজ্য সরকারের কাছে এই প্রকল্পের রূপায়ণের ভার দিয়ে একটি প্রস্তাব পাঠিয়েছে। ইহা বিবেচনাধীন আছে।

(গ) আশা করা যায় এই প্রকল্প ১৯৯৪ সালের মধ্যেই শেষ করা যাবে।

## Industrial Policy

***363.** (Admitted Question No. *1451) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Commerce and Industries Department be pleased to state—

(a) Whether the State Government has any proposal to bring about modifications in its industrial policy in time with the new liberalised polices of the Centre; and

(b) if so—

(i) the brief outlines of such modification; and

(ii) the steps taken/proposed to be taken to give a boost to investment in the state

**Minister-in-Charge of the Commerce and Industries Deptt :**

(a) & (b) The State of West Bengal have taken a number of steps to give boost to the industrial development in the State and also to attract entrepreneurs for investing in the State.

1) One major step is the notification of "designated industrial areas" for locating industries within the radious of 25 kilometers of the boundary of the metropolitan city of Calcutta.

2) To help the NRIs a new cell has been created under the Director of Industries.

3) Financial incentives for investment in the State has been further improved.

4) The State Government has set up a number of task forces to review aspects, namely, infrastructure, incentive, thrust areas etc. concerning industrial development in the State and to come up with suggestions for further improvement

and to give a further boost to investment in the State. The reports of task forces are awaited.

5) As desired the Central Govt. a note on investment opportunities in the State has been sent to the Govt. of India for circulation among the NRIs and foreign investors.

### নদিয়া জেলায় খুনের সংখ্যা

***৩৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৭) **শ্রী অজয় দে ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-এর জানুয়ারি থেকে ডিসেম্বর মাসে নদীয়া জেলায় খুনের ঘটনায় কতজন মানুষ খুন হয়েছেন;

(খ) এর মধ্যে রাজনৈতিক খুনের সংখ্যার তথ্য থাকলে তা কত; এবং

(গ) এ পর্যন্ত উক্ত খুনের ঘটনায় জড়িত কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৪৭ জন।

(খ) একটিও নয়।

(গ) ২০৩ জনকে।

### পশ্চিমবঙ্গে পারমাণবিক বিদ্যুৎ কেন্দ্র

***৩৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৯৫) **শ্রী দীপক মুখার্জি ঃ** বিজ্ঞান ও কারিগরি এবং অপ্রচলিত শক্তি উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে পারমাণবিক বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে,

(১) কোথায় হবে; এবং

(২) এ বিষয়ে সর্বশেষ তথ্য কি?

**বিজ্ঞান ও কারিগরি এবং অপ্রচলিত শক্তি উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**বনগাঁ থানা এলাকায় চুরি, ডাকাতি, ছিনতাই ও খুনের ঘটনা**

***৩৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৪) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ (জানুয়ারি ৯২) সালে বনগাঁ থানা এলাকায় এবং বনগাঁ শহরে চুরি, ডাকাতি, ছিনতাই ও খুনের কতগুলি ঘটনা ঘটেছে;

(খ) ইহা কি সত্য যে, সম্প্রতি বনগাঁ থানায় ও.সি.-কে অন্যত্র বদলীর আদেশ দেওয়া ও পরে তা বাতিল করা হয়; এবং

(গ) সত্য হলে, তার কারণ কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ সালে বনগাঁ থানা এলাকায় ১২টি চুরি, ৩টি ছিনতাই ও ৯টি খুনের ঘটনা ঘটেছে এবং তন্মধ্যে বনগাঁ শহর এলাকায় ৯টি চুরি, ২টি ছিনতাই ও ৪টি খুনের ঘটনা ঘটেছে।

১৯৯১-৯২ সালের জানুয়ারি মাস পর্যন্ত বনগাঁ থানা এলাকায় ৪টি চুরি, ২টি ছিনতাই ৬টি খুন ও ৩টি ডাকাতির ঘটনা ঘটেছে এবং তন্মধ্যে বনগাঁ শহর এলাকায় ৪টি চুরি, ২টি ছিনতাই, ৩টি খুন ও ২টি ডাকাতির ঘটনা ঘটেছে।

(খ) হ্যাঁ।

(গ) মহামান্য কলকাতা উচ্চ আদালতের নির্দেশ বলে উক্ত ও.সি. এখনও বনগাঁ থানায় বহাল রয়েছেন।

**সাগরদীঘি তাপ-বিদ্যুৎ কেন্দ্র**

***৩৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৯৮) **শ্রী ঈদ মহম্মদ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মুর্শিদাবাদ জেলার সাগরদীঘিতে তাপ-বিদ্যুৎ কেন্দ্র সংস্থাপনের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সাগরদীঘি তাপ বিদ্যুৎ প্রকল্প (১মৈ পর্যায় ১০০০ মে.ও. ২য় পর্যায় ১০০০ মে.ও.) বর্তমান পরিস্থিতি নিম্নরূপ ঃ-

১) ভারত সরকারের অসামরিক বিমান পরিবহন দপ্তর, জল সম্পদ দপ্তর, পরিবেশ ও বন দপ্তর, কলকাতা বন্দর কর্তৃপক্ষ, পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ, পশ্চিমবঙ্গ সরকারের সেচ ও জলপথ বিভাগ এদের কাছ থেকে সম্মতি পাওয়া গেছে।

২) কয়লা সরবরাহের বিষয়টি স্ট্যান্ডিং কোল লিঙ্কেজ কমিটির বিবেচনাধীন।

৩) রেল ইয়ার্ড সংক্রান্ত বিষয় এবং বিদ্যুৎ কেন্দ্রে কয়লা ও জ্বালানি তেল সরবরাহের ব্যাপারটি নিয়ে সামগ্রিক পরিকল্পনা দায়িত্ব দেওয়া হয়েছে রাইটস কে।

## নতুন কেন্দ্রীয় শিল্পনীতি

***৩৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৯) **শ্রী প্রশান্ত প্রধান** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের নতুন শিল্পনীতির ফলে পশ্চিমবঙ্গের কোনও ক্ষতিসাধন হওয়ার সম্ভাবনা আছে কি; এবং

(খ) থাকলে, তা কি কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কেন্দ্রীয় সরকারের নতুন শিল্পনীতির কিছু কিছু ক্ষেত্রে ক্ষতিকারক দিক আছে। এই নতুন নীতির ফলে কর্মসংস্থানের সুযোগ ব্যহত হবার সম্ভাবনা রয়েছে। রুগ্নশিল্প আরও রুগ্ন এবং বন্ধ হতে পারে। বিদেশি শিল্প সংস্থার অবাধ সুযোগ করে দেওয়ার ফলে অনেক দেশীয় শিল্প সংস্থা অসম প্রতিযোগিতার সম্মুখীন হবে।

## দেবনাথপুরে বি.এস.এফ. জওয়ানদের গুলিচালনা

***৩৭৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০৮) **শ্রী কমলেন্দু সান্যাল** ঃ স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ সালের ১৭ই মার্চ নদীয়ার দেবনাথপুরে গুলি চালিয়ে ১১ জনকে হত্যা করার ঘটনার সাথে জড়িত বি.এস.এফ. জওয়ানদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার বিষয়ে সরকার অবগত আছেন কি;

(খ) থাকলে, কতজন জওয়ানের বিরুদ্ধে এবং কি ধরনের শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(গ) উক্ত ১১টি পরিবারের জন্য ক্ষতিপূরণ বাবদ কোনও সাহায্য দেওয়ার ব্যবস্থা

হয়েছে কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক তদন্তে ৬ জন বি.এস.এফ. জওয়ান এই ঘটনায় জড়িত আছে বলে বি.এস.এফ কর্তৃপক্ষ রাজ্য সরকারকে জানিয়েছেন। তাদের বিরুদ্ধে বি.এস.এফ আইন অনুযায়ী কোর্ট মার্শাল বিচার শীঘ্র শুরু হবে।

(গ) নিহতদের প্রত্যেকটি পরিবারকে ৫০০ টাকা করে নদীয়া জেলা রেডক্রস ফান্ড থেকে দেওয়া হয়েছে। এছাড়া কিছু খয়রাতি সাহায্য এবং জামাকাপড়ও ক্ষতিগ্রস্ত পরিবারদের দেওয়া হয়েছে।

**গাইঘাটা বিধানসভা এলাকায় অনুপ্রবেশ**

***৩৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গাইঘাটা বিধানসভা এলাকার সীমান্তবর্তী গ্রামগুলিতে ব্যাপক হারে বাংলাদেশি নাগরিকদের অনুপ্রবেশ এবং তাঁদের নাম ভোটার তালিকাভুক্ত করার ঘটনা ঘটেছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিধানসভা কেন্দ্র ভিত্তিক আমাদের কোনও পরিসংখ্যান নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে বিদ্যুৎকেন্দ্র স্থাপনে শিল্পগোষ্ঠী**

***৩৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গে বিদ্যুৎকেন্দ্র স্থাপনের জন্য বিভিন্ন শিল্পগোষ্ঠী আগ্রহ প্রকাশ করেছেন; এবং

(খ) সত্যি হলে, কোন কোন শিল্পগোষ্ঠী?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) আর.পি.জি. শিল্পগোষ্ঠীর মেসার্স সি.ই.এস.সি.লিঃ, বিড়লা শিল্প গোষ্ঠীর মেসার্স বিড়লা টেকনিক্যাল সার্ভিসেস এবং টাটা শিল্পগোষ্ঠী, এছাড়া জনৈক বিদেশি সংস্থা আগ্রহ দেখিয়েছেন।

**কৃষ্ণনগরে পুলিশের গুলিচালনা**

***৩৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৭ই জানুয়ারি ১৯৯২ তারিখে কৃষ্ণনগর শহরে একটি সোনা-রূপার দোকানে ডাকাতির ঘটনায় পুলিশ কর্তৃক গুলি চালানোর কোনও ঘটনা ঘটেছিল কি;

(খ) ঘটে থাকলে, কত রাউন্ডগুলি চালানো হয়েছিল; এবং

(গ) উক্ত ডাকাতির সাথে জড়িত সন্দেহে পুলিশ কতজনকে গ্রেপ্তার করেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) তিন রাউন্ড।

(গ) তিনজন প্রথম এজাহারে উল্লেখিত আসামীর মধ্যে দুজন আদালতে আত্মসমর্পন করেছে।

**মিটার রিডিং না করে বিদ্যুতের বিল তৈরি**

***৩৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২০) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন পর্ষদ এলাকায় মিটার রিডিং না করে বিদ্যুতের বিল তৈরি করে গ্রাহকদের নিকট পাঠিয়ে দেওয়ার ফলে বাড়তি টাকা গ্রাহককে পরিশোধ করতে হয় এইরূপ অভিযোগ সরকার পেয়েছেন কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, এর প্রতিকারের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) অভিযোগ পেলে সঙ্গে সঙ্গে তদন্ত করিয়ে বাড়তি টাকা পরবর্তী বিলে সমন্বিত করার নির্দেশ দেওয়া হয়েছে।

সময়মত মিটার রিডিং, যে যে কারণে নেওয়া সম্ভব হয়ে ওঠে না, যেমন পর্ষদে কোনও কোনও এলাকায় লোকাভাব, দুর্গমতা ইত্যাদি অসুবিধাগুলি দূর করার ব্যবস্থা নেওয়া হয়েছে। ইতিমধ্যেই বেশ কিছু পঞ্চায়েতকে এই দায়িত্ব দেওয়া হয়েছে এবং আরও কিছু পঞ্চায়েতকেও শীঘ্র এই দায়িত্ব দেওয়া হবে।

## কাঁথি ১নং ব্লকে ঘাঁটুয়া জল সরবরাহ প্রকল্প

***৩৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭০২) **শ্রী শৈলজাকুমার দাস ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

মেদিনীপুর জেলার কাঁথি ১নং ব্লকে ঘাঁটুয়ার নোনাজলকে মিষ্টিজলে রূপান্তরিতকরণ প্রকল্প থেকে পানীয় জল সরবরাহ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ডিসেম্বর ১৯৯২ এর মধ্যেই এই প্রকল্পটি চালু করা যাবে বলে আশা করা যায়।

## বিদ্যুৎ ঘাটতি পূরণে সৌর-শক্তি

***৩৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৯) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বিদ্যুৎ ঘাটতি পূরণের জন্য সৌর-শক্তি ব্যবহারের কোনওরূপ পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) করে থাকলে, উক্ত পরিকল্পনা রূপায়ণের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**বিজ্ঞান ও প্রযুক্তি এবং অপ্রচলিত শক্তির উৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই রাজ্যে সার্বিক বিদ্যুৎ ঘাটতি পূরণের জন্য সৌরশক্তির ব্যবহার অত্যন্ত ব্যয় সাপেক্ষ। তবে ঘাটতির কিঞ্চিদংশ যতদূর সম্ভব, তা পূরণের জন্য পরিকল্পনা করা হয়েছে। এটা শক্তি সংরক্ষণের আওতায় পড়ে।

(খ) সৌরশক্তির মাধ্যমে হাসপাতালে গরম জল সরবরাহের কাজ হাতে নেওয়া হয়েছে। সৌরশক্তির মাধ্যমে বৈদ্যুতিক আলো জ্বালাবার ব্যবস্থা এমন জায়গায় করার উদ্যোগ নেওয়া হচ্ছে যেখানে বর্তমানে প্রচলিত বিদ্যুৎ ব্যবস্থা অনুপস্থিত অথবা অদূর ভবিষ্যতেও প্রচলিত বিদ্যুৎ ব্যবস্থা পৌঁছানোর সম্ভাবনা নেই। কোনও কোনও জায়গায় সৌর-লণ্ঠন সরবরাহের ব্যবস্থা হয়েছে।

### দক্ষিণ ২৪-পরগনা জেলায় নতুন শিল্প

***৩৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *৭২৭) **শ্রী আবুল বাসার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

দক্ষিণ ২৪-পরগনা জেলায় নতুন শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দক্ষিণ ২৪ পরগনা জেলায় পশ্চিমবঙ্গ শিল্পোন্নয়ন নিগম বিভিন্ন শিল্প সংস্থাকে শিল্প স্থাপনে সহায়তা করছে।

### Regulation of Activities of Promoters

***383.** (Admitted Question No. *1051) **Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Housing Department be pleased to state—

(a) Whether the Government has any proposal to regulate the activities of promoters of residential flats and to protect the interest of the buyers/tenants of flats constructed by the promoters; and

(b) if so—

(i) the details thereof; and

(ii) when the proposal is expected to be materialised?

**Minister-in-Charge of the Housing Deptt :**

(a) Yes.

(b) A Bill in this matter is likely to be introduced in the current Session of the Assembly.

### কলকাতার বস্তি এলাকায় বিদ্যুৎ সংযোগ

***৩৮৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৮) **ডাঃ দীপক চন্দ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বিগত পাঁচ বছরে কলকাতা বস্তি এলাকায় কতজন ঠিকা প্রজাকে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা তাহাদের গ্রাহক তালিকায় কোনও গ্রাহক ঠিকা প্রজা কিনা সে সম্বন্ধে আলাদা ভাবে কোনও রেকর্ড রাখে না। কাজেই তাহাদের পক্ষে প্রয়োজনীয় তথ্য সরবরাহ করা সম্ভব নয়। তবে, কলকাতা বিদ্যুৎ সরবরাহ সংস্থা তাদের মধ্য কলকাতা জেলার গত জানুয়ারি থেকে ২৪শে মার্চ পর্যন্ত গ্রাহক তালিকা আলাদাভাবে পরীক্ষা করে দেখেছে যে ঐ সময়ের মধ্যে বস্তি প্রেমিসেসের মধ্যে ৪৭৭ জনকে বিদ্যুৎ সংযোগ দিয়েছে।

### হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পে বিদেশি মুদ্রা

***৩৮৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৮) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প রূপায়নের জন্য কি পরিমাণ বিদেশি মুদ্রার প্রয়োজন হবে;

(খ) এই বিদেশি পুঁজি সংস্থানের জন্য ইতিমধ্যেই কি পদক্ষেপ নেওয়া হয়েছে; এবং

(গ) বিদেশি কোনও সংস্থা শেয়ারের ভিত্তিতে এই প্রকল্পে অংশ নিতে পারবে কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সাম্প্রতিক টাকার অবমূল্যায়ন এবং শিল্প নীতির পরিবর্তনের পরিপ্রেক্ষিতে প্রকল্পটি রূপায়ণে আনুমানিক ৭০০ কোটি টাকার বিদেশি মুদ্রার প্রয়োজন হবে বলে অনুমান করা হচ্ছে।

(খ) প্রকল্পটির জন্য বিদেশি পুঁজি সংস্থানের লক্ষ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাল লিঃ বিভিন্ন বিদেশি বহুপাক্ষিক, দ্বিপাক্ষিক এবং অন্যান্য মেয়াদী ঋণদানকারী সংস্থা, প্রতিষ্ঠান এবং বিভিন্ন দ্রব্য এবং পরিষেবা সরবরাহকারীদের সঙ্গে এবং কিছু ভারতীয় প্রতিষ্ঠানের সঙ্গেও পত্রালাপ চালিয়ে যাচ্ছেন।

(গ) ভারত সরকারের নতুন ঘোষিত নীতি অনুযায়ী বিদেশি কোনও সংস্থার অংশ গ্রহণ করবার সুযোগ আছে।

### সাঁওতালডিহি তাপবিদ্যুৎ কেন্দ্র

***৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৮২) শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার সাঁওতালডিহি তাপবিদ্যুৎ স্টেশনের সার্বিক উন্নয়নের কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, তা কি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ২নং ইউনিট বাদে অন্যান্য ইউনিটের বয়লার ও মিলের প্রয়োজনীয় যন্ত্রাংশের পরিবর্তন করা, জল সরবরাহ ব্যবস্থার উন্নতি, ছাই নিষ্কাশন ব্যবস্থার উন্নতি প্রভৃতি।

### গোঘাট থানা এলাকায় খুন

***৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬২) শ্রী আব্দুল মান্নান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ৩রা সেপ্টেম্বর '৯১ হুগলি জেলার গোঘাট থানা এলাকায় কোনও খুনের ঘটনা ঘটেছিল; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, (১) কতজন খুন হয়েছিলেন এবং তাঁদের নাম; (২) কতজন অপরাধী ধরা পড়েছেন এবং তাঁদের বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) শ্রী শশাঙ্কশেখর দে নামে একজন খুন হয়েছিলেন।

(২) থানায় প্রথম এজাহারে উল্লেখিত ১৯ জন অপরাধীর মধ্যে ২ জন এবং ৫ জন অন্য ব্যক্তি সহ ৭ জনকে গ্রেপ্তার করা হয়েছে। ১০ জন আগাম জামিন আদালত থেকে নিয়েছে। প্রথম এজাহারে উল্লেখিত ১৯ জনের বিরুদ্ধে চার্জশীট দেওয়া হয়েছে।

### কলকাতায় বি.আই.এফ.আর.-এর স্থায়ী বেঞ্চ

***৩৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৯) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার কলকাতায় বি.আই.এফ.আর.-এর একটি স্থায়ী বেঞ্চ গঠনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করেছেন; এবং

(খ) সত্যি হলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিষয়টি এখনও কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

### কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্পের দ্বিতীয় পর্যায় ঃ

***৩৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০২৭) **শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের দ্বিতীয় পর্যায়ের জন্য অর্থ সংস্থানের উদ্দেশ্যে আই.এল.এফ.এস. (Infrastructure & Leasing & Finance Service Ltd.)-এর চুক্তি প্রস্তাব চূড়ান্ত হয়েছে;

(খ) সত্যি হলে, এই চুক্তির মাধ্যমে কি পরিমাণ অর্থ সংগৃহীত হবে; এবং

(গ) উল্লিখিত চুক্তির শর্তগুলি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইনফ্রাস্ট্রাকচার লিজিং অ্যান্ড ফাইনান্সিয়াল সার্ভিসেস এর সঙ্গে আলোচনা চলছে। চূড়ান্ত সিদ্ধান্ত এখনও নেওয়া হয় নি।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### ফলতা মুক্ত বাণিজ্যকেন্দ্র তদন্ত কমিটি

***৩৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফলতা মুক্ত বাণিজ্য কেন্দ্রের ব্যাপারে কেন্দ্রীয় সরকার একটি তদন্ত কমিটি গঠন করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত কমিটি গঠনের কারণ সম্বন্ধে সরকার অবহিত আছেন কিনা এবং থাকলে কারণ কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## শিলিগুড়িতে সরকারি আবাসন

***৩৯১।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৯৭) **শ্রী মনোহর তিরকি ঃ** আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

এটা কি সত্যি যে, শিলিগুড়িতে হিলকার্ট রোডের উপর নির্মিত সরকারি আবাসন ও দোকানঘরগুলি ভাড়া দেওয়া হবে?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

## উগ্রপন্থী গ্রেপ্তার

***৩৯২।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১৯৯১ সালের ১লা জানুয়ারি থেকে ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময়ে রাজ্যে কতজন উগ্রপন্থীকে গ্রেপ্তার করা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৭ (সাত) জন।

## জলপাইগুড়ি জেলায় নতুন মহকুমা

***৩৯৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪০) **শ্রী যোগেশচন্দ্র বর্মণ ঃ** স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় নতুন কোনও মহকুমা গঠনের পরিকল্পনা সরকারের আছে

কি; এবং

(খ) থাকলে, কোথায় এবং কবে নাগাদ তা কার্যকর করা হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কর্মীবর্গ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### শিল্পবিহীন জেলা—মুর্শিদাবাদ

*৩৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০২) **শ্রী ঈদ মহম্মদ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলাকে শিল্পবিহীন জেলা হিসাবে ঘোষণা করার কথা সরকার বিবেচনা করছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বৃহৎ ও মাঝারি শিল্পের জন্য বর্তমান সহায়তা প্রকল্প (ইনসেন্টিভ স্কীম) অনুযায়ী শিল্পের বিকাশ অনুসারে পশ্চিমবঙ্গের সমস্ত জেলাগুলিকে ক, খ, গ ও ঘ বিভাগে ভাগ করা হয়েছে। মুর্শিদাবাদ জেলা 'গ' বিভাগের অন্তর্গত।

### A Separate District for Alipurduar Sub-Division

***395.** (Admitted Question No. *1522) **Shri Salib Toppo, Shri Jogesh Chandra Barman and Shri Sushil Kujur :** Will the Minister-in-Charge of the Home Personnel and Administrative Reforms Department be pleased to state—

(a) Whether there is any proposal to make Alipurduar Sub-Division a separate District; and

(b) if so, the present position thereof?

**Minister-in-Charge of the Home (PAR) Deptt :**

(a) No.

(b) Does not arise.

### রাজ্যে শিল্প স্থাপনে অনাবাসী ভারতীয় বিনিয়োগ

***৩৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জানুয়ারি, ১৯৯২ পর্যন্ত কতজন অনাবাসী ভারতীয় এ-রাজ্যে শিল্প স্থাপনের জন্য বিনিয়োগ করতে আগ্রহ প্রকাশ করেছেন;

(খ) কি কি ধরনের শিল্প স্থাপন করতে চেয়েছেন এবং কত টাকা বিনিয়োগ হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জানুয়ারি ১৯৯২ পর্যন্ত মোট ২২ জন অনাবাসী ভারতীয় এ রাজ্যে শিল্প স্থাপনে আগ্রহ প্রকাশ করেছেন।

(খ) ঐ সমস্ত অনাবাসী ভারতীয় এ রাজ্যে অফসেট প্রিন্টিং কম্প্যুটার প্লাসটিক, স্টিলপাইপ, ইলেকট্রনিক দ্রব্যাদি, চামড়ার জুতা, ফ্লোটিং হোটেন ইত্যাদি শিল্প স্থাপন করতে আগ্রহ প্রকাশ করেছেন। টাকা বিনিয়োগের অংক এই সময় বলা সম্ভব নয়।

### Construction of Ownership Flats for State Govt. Employees

***398.** (Admitted Question No. *1059) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Housing Department be pleased to state—

(a) the progress on the Project for construction of Ownership Flats for State Government employees during 1991-92 (up to January '92); and

(b) the actual expenditure as percentage to the provisions in the Budget Estimates for the period mentioned above?

**Minister-in-Charge of the Housing Deptt :**

a) One scheme for construction of 2-roomed single storied houses at Banjatia/Baharampur has been approved by the Finance Department in March, 1992. A few other schemes are awaiting sanction of Finance Department.

(b) No expenditure incurred till end of February, 1992.

### বেঙ্গল বেসিনে তেল ও প্রাকৃতিক গ্যাস

***৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৭) শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বেঙ্গল বেসিনে তেল ও প্রাকৃতিক গ্যাস পাওয়ার সম্ভাবনা বিষয়ে প্রাথমিকভাবে কোনও তথ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) থাকলে, রাজ্য সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সম্প্রতি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে তেল অনুসন্ধানের ব্যাপারে কিছু তথ্য পাওয়া গেছে।

(খ) রাজ্য সরকারের ব্যবস্থা নেওয়ার প্রশ্ন ওঠে না। তেল ও প্রাকৃতিক গ্যাস অনুসন্ধানের অধীন ও.এন.জি.সি সংস্থার।

### বিদেশি মুদ্রা

***৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৫৮) ডাঃ দীপক চন্দ ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি— .

১৯৯১ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯২ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত রাজ্য সরকার কর্তৃক বাজেয়াপ্ত বিদেশি দ্রব্যের তালিকা এবং তার মোট মূল্য কত?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

৪৯টি ভি.সি.পি/ভি.সি.আর, ১টি মোটর সাইকেল, ৪৬৬.৬ গ্রাম সোনার বার, ২২৫টি ইলেকট্রনিক্স দ্রব্য, ৫১০টি সেন্ট, ৫০ বস্তা এলাচ, ২৪ খানি বিয়ারিং ১৪২০ কিলোগ্রাম প্লাস্টিক দানা, ৪৪০ বান্ডিল বিদেশি বস্ত্র, ১৪০ টি বিভিন্ন বর্ণের হীরক ইত্যাদি।

বাজেয়াপ্ত উপরোক্ত দ্রব্যাদির মূল্য আটত্রিশ লক্ষ নয় শত একাশি টাকা ।

### কৃষ্ণনগর ৯২ নং মৌজায় গভীর নলকূপ

***৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৯) শ্রী শিবদাস মুখার্জি ঃ** জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর ৯২ নং মৌজার বৈকুন্ঠ সড়ক শক্তিনগরের ১১৬০৬, ১১৬০৭ এবং ২০৭৩৯ প্লটে পানীয় জল সরবরাহের জন্য গভীর নলকূপ

বসাবার কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) ঐ এলাকায় কবে নাগাদ পানীয় জল সরবরাহ সম্ভব হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য ও কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১১৬০৭ এবং ২০৭৩৯ প্লটের পানীয় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য সম্প্রতি জমি পাওয়া গেছে।

(খ) প্রয়োজনীয় অর্থবরাদ্দ সাপেক্ষে এই প্রকল্পটি থেকে আগামী দু'বছরের মধ্যে পানীয় জলসরবরাহ করা যাবে বলে আশা করা যায়।

**স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যাল কারখানা**

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬০) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হুগলি জেলার শ্রীরামপুরে অবস্থিত স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যাল কারখানাটি বর্তমানে বন্ধ হয়ে আছে;

(খ) সত্যি হলে, কতদিন ধরে বন্ধ হয়ে আছে; এবং

(গ) বন্ধ কারখানাটি চালু করবার ব্যাপারে সরকার কি ব্যবস্থা করছেন?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিগত অক্টোবর, ১৯৯০ থেকে বন্ধ হয়ে আছে।

(গ) বিগত ২০শে জানুয়ারি ১৯৯২ পশ্চিমবঙ্গ সরকারের এক উচ্চ পর্যায়ের প্রতিনিধি দল আমেদাবাদে আম্বালাল সারাভাই এন্টারপ্রাইজের চেয়ারম্যান শ্রী গৌতম সারাভাই ও অন্যান্য অফিসিয়ালসদের সাথে স্ট্যান্ডার্ড ফার্মাসিউটিক্যালস ও ওপেক ইনোভেশনস লিঃ এই কারখানা দুটি খোলার ব্যাপারে আলোচনা করেন। সেই সময় সারাভাই গ্রুপের পক্ষ থেকে কোম্পানি দুটিকে খোলার ব্যাপারে পঃবঃ সরকারের নিকট একটি পরিকল্পনাসূচি পেশ করা হয়। বর্তমানে এই পরিকল্পনা সূচিটি পশ্চিমবঙ্গ সরকার খতিয়ে দেখছে।

**অযোধ্যা পাহাড়ে চা চাষ**

***৪০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়ে চা-চাষ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কত হেক্টর জমিতে উক্ত চাষের পরিকল্পনা রয়েছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) ৩.২৯ হেক্টর জমিতে পরীক্ষামূলকভাবে চা চাষ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**পশ্চিমবঙ্গে খুন ও ধর্ষণ**

***৪০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৯) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৯২ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি খুন ও ধর্ষণের ঘটনা ঘটেছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

খুনের ঘটনা ১৮১৭ টি এবং ধর্ষণের ঘটনা ৫০৯টি।

**উত্তরবঙ্গে কাগজ শিল্প**

***৪০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৩) **শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গে কাগজ শিল্পের জন্য প্রয়োজনীয় কাঁচা মালের সম্ভার রয়েছে; এবং

(খ) সত্যি হলে,—

(১) উত্তরবঙ্গে কাগজ শিল্প স্থাপনের কোনও পরিকল্পনা আছে কিনা; এবং

(২) থাকলে, উহা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উত্তরবঙ্গে কাগজশিল্পের জন্য প্রয়োজনীয় কাঁচামাল কিছু কিছু আছে।

(খ) (১) এই মুহূর্তে উত্তরবঙ্গে সরকারি বা যৌথ উদ্যোগে কাগজ শিল্প সংস্থাপনের কোনও প্রস্তাব নেই।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Ajoy Dey on the subject of alleged non-supply of life saving drugs and other facilities in the hospitals of the State. The Second is from Dr. Manas Ranjan Bhunia on the subject of alleged increase of bank dacoity in the State and the last is from Shri Abdul Mannan on the subject of closure of several factories in the State.

The subject matters of the Motions do not call for adjournment of Business of the House. Members may call the attention of the concerned Ministers through Calling Attention, Questions, Mention, etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended.

[12-00—12-10 P.M.]

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল—

পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে জীবনদায়ী ঔষুধ মানুষ পাচ্ছেন না। যখন কোনও পরিষেবার ব্যবস্থা নেই তখন আবার হাসপাতালের বিভিন্ন বিষয়ে চার্জ বৃদ্ধি করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। জনসাধারণ দুঃসহ অবস্থার মধ্যে পড়েছেন। সাধারণ মানুষের চিকিৎসা প্রদানে সরকার আজ ব্যর্থ।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention namely—

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Reported attack and plundering on a family at Tamluk on 20/3/92 | : | Shri Manik Bhowmik |
| 2. | Reported continuous erosion of the bank of the river Hooghly at the Northern part of Nabadwip | : | Shri Biswanath Mitra |
| 3. | Reported robbery of petrol at the Indian Oil Corporation Depot at Maurigram, Sankrail on last Saturday midnight | : | Shri Tapan Hore |
| 4. | Proposal for opening of a tourist centre at Omarpur in Murshidabad | : | Shri Kamalendu Sanyal |
| 5. | Reported alteration of river Ganga from Bally to Chinsurah resulting in erosion of Western bank of the river | : | Shri Abdul Mannan |
| 6. | Alleged widespread loadshedding in the State on 25/3/92 | : | Dr. Manas Bhunia Shri Birendra Kumar Maitra and Shri Saugata Roy |
| 7. | Failure of Govt. to Build up industry in North Bengal | : | Shri Nirmal Das |
| 8. | Reported continuous shortage of supply of coal to the thermal power plants of the Rajya Bidyut Parshad | : | Shri Abu ayes Mondal and Shri Raicharan Majhi |

I have selected the notice of Shri Biswanath Mitra on the Subject of Reported continuous erosion of the bank of the river Hooghly at the northern part of Nabadwip.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 1st April, 1992.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Home (police) Department to make a statement on the subject of reported firing by the BSF Jawans in Barnaberia village under P.S. Gaighata, North 24-parganas on the 10th March 1992.

(Attention called by Dr. Manas Bhunia on the 12th March, 1992).

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

*I rise to make the following statement in response to the Calling Attention Notice from Dr. Manas Bhunia regarding the allegation of firing by BSF jawans at Barnaberia village of Gaighata P.S. in the district of North 24-parganas on the 10th March, 1992.*

*On the 10th March, 1992, while the marriage ceremony of the daughter of one Kalipada Khan of Barnaberia was in progress and the guests were witnessing a video show in the house, 4 BSF jawans from the nearby border outpost came to the place. They enquired about the reasons for assembly of so many people in the house. An altercation took place. Pradip Khan son of Kalipada Khan, a BSF jawan on leave, had also come to attend the marriage ceremony. He raised objections at the behaviour of the BSF jawans. This resulted in further arguments. Apprehending that the situation was going out of control, Pradip Khan left for the Angarial BSF headquarters. By this time, Constable Goldeb Singh of the BSF had opened 7 rounds of fire from his rifle. As a result of this, Biswanath Halder and Tarapada Halder sustained bullet injuries. They were shifted to the N.R.S. Medical College & Hospital, Calcutta, for treatment. Five other persons also sustained injuries.*

*In the meantime, Inspector Gurdwara Singh of the BSF along with four BSF jawans reached the spot from the BSF headquarters. They helped in shifting the injured persons to hospital.*

*On hearing about the incident, O.C., Gaighata P.S. went to the spot late at night and restored normalcy. On the 11th March, 1992, on the complaint of Kalipada Khan, case No. 40, dated the 11th March, 1992 was registered against the BSF personnel.*

*A complaint was also registered at Gaighata P.S. in the evening of the 11th March, 1991, by Umed Singh, Inspector, BSF. against Kalipada Khan and others, alleging assault by civilians on the BSF patrol party while it was discharging its duties.*

*Preliminary reports reveal that there was no apparent justfication for firing by the BSF. The BSF. personnel involved in the firing have so far not surrendered to the local police station. The BSF authorities have taken them into their custody and are contemplating dealing with them under the provisions of the BSF Act.*

*A police picket has been set up in the village and the situation is now peaceful.*

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I request the Hon'ble Minister-in-Charge of Industrial Reconstruction Department to make a Statement on the subject of reopening of closed J.K. Steel Company, Rishra, District, Hooghly.

(Attention called by Shri Abdul Mannan on the 13th March, 1992)

**শ্রী পতিতপাবন পাঠক ঃ**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

১৯৮৫ সনের ১৮ই মার্চ রিষড়া স্টীল লিমিটেড ভারতীয় কোম্পানিবিধি, ১৯৬৫ অনুযায়ী বিধিবদ্ধ সংস্থা হিসাবে কাজ আরম্ভ করে। হুগলি জেলার রিষড়াতে অবস্থিত এই শিল্পসংস্থাটিতে সাত শতাধিক লোক কর্মে নিযুক্ত ছিল। সংস্থাটিতে জুট বেলিং হুপস কোল্ড রেল্ডি স্ট্রিপস বক্স স্ট্রাপিংস কেবল টেপস ইত্যাদির উৎপাদন হত।

পঞ্চাশের দশকের প্রারম্ভে জে.কে. শিল্পগোষ্ঠী, জে.কে স্টীল (জে কে সিন্থেটিক্সের একটা শাখা) নামে এই শিল্প সংস্থার সূচনা করেন। উৎপাদন অলাভজনক হওয়াতে সংস্থাটি আর্থিক সঙ্কটের সম্মুখীন হয়। আশির দশকের সূচনায় এই সংস্থাটি জে কে শিল্প

গোষ্ঠীর কাছ থেকে এস.আর মুদ্রার নিয়ন্ত্রণে যায়। পরিচালন কর্তৃপক্ষ ১৬.৮.৮৭ ইং তারিখে সংস্থাটিতে লক-আউট ঘোষণা করেন। কোম্পানি আইনে বিধিবদ্ধ করণের সাত বৎসর অতিক্রান্ত না হওয়াতে রিষড়া স্টীল লিমিটেডের বিষয়টা বি.আই.এফ আর-এর কাছে পাঠানো সম্ভব হয় নি। রাজ্য সরকার বিভিন্ন পর্যায়ে সংস্থাটি খোলার ব্যাপারে উদ্যোগী হয়েছিলেন এবং এই সংস্থার পুনরুজ্জীবনের নিমিত্ত বিভিন্ন শিল্পদ্যোগীদের সঙ্গে যোগাযোগ করেন কিন্তু দুর্ভাগ্যবশত কোনও চেষ্টাই এখনও পর্যন্ত ফলপ্রসু হয় নি।

পরিশেষে সংস্থাটা জুন, ১৯৯০ তে লিকুইডেশনে যায় ও সংস্থাটির সম্পত্তি ২৪.৩.৯২ তারিখে বিক্রয়ের দিন নির্ধারিত হয়। ১৩ই মার্চ, ১৯৯২ তারিখের দৈনিক আনন্দবাজার পত্রিকায়, অফিসিয়াল লিকুইডেটর এই মর্মে একটা বিজ্ঞপ্তি প্রকাশ করেন। সংস্থাটির অস্থাবর সম্পত্তির মধ্যে পাকা দালান ও শেড সহ ৩৫.২২ একর জমি ও যান্ত্রিক পরিকাঠামোও আছে। সংস্থাটির উপরোক্ত জমি রিষড়া মিউনিসিপ্যালিটি ও নবগ্রাম পঞ্চায়েতের মধ্যে অবস্থিত। পশ্চিমবঙ্গ সরকার অ্যাডভোকেট-অন-রেকর্ডকে অনুরোধ করেছেন যে, উচ্চ ন্যায়াধিলয়ের (হাইকোর্ট) নিকট যেন এই মর্মে আবেদন রাখা হয় যে, এই সংস্থার সম্পত্তি যেন এমন শিল্পদ্যোগীর নিকট বিক্রয় করা হয়, যারা এই শিল্প উৎপাদনের সঙ্গে এবং শ্রমিকদের চাকরির নিরাপত্তা রাখতে পারবেন এরকম কোনও ব্যক্তিকে।

(Shri Siddhartha Shankar Ray rose to speak)

**Mr. Speaker :** I have sent information to the Hon'ble Chief Minister. He will be coming shortly. I would request you to please wait for five minutes and allow Shri Deba Prasad Sarkar to speak.

I have received a notice for breach of privilege of the House dated 25-3-92 from Shri Deba Prasad Sarkar, M.L.A., relating to a news item published in the Anandabazar Patrika dated 25.3.92.

Mr. Sarkar please move your motion.

## PRIVILEGE MOTION

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আপনি জানেন, আমাদের এই রাজ্যের অনেকগুলি রেল প্রকল্প—ব্যান্ডেল কাটোয়া, দিঘা-তমলুক, বজবজ-নামখানা—এরকম অনেকগুলি গুরুত্বপূর্ণ রেল প্রকল্প যেগুলির সঙ্গে পশ্চিমবাংলার অর্থনীতি, পশ্চিমবাংলার সামগ্রিক উন্নয়নের প্রশ্ন জড়িত এবং এখানকার সাধারণ মানুষের স্বার্থের প্রশ্ন জড়িত সেই রেল প্রকল্পগুলি ঝুলে থাকার ফলে বা তার কাজ দীর্ঘদিন ধরে পড়ে থাকার ফলে সাধারণভাবে রাজ্যবাসীরা উদ্বিগ্ন। সেই কারণে স্যার, এই বিধানসভাতে একটি সর্বদলীয় প্রস্তাব গৃহীত হয়েছিল এবং সেই প্রস্তাবের ভিত্তিতে একটি সর্বদলীয় কমিটি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট রেল মন্ত্রকের সঙ্গে দেখা

করে যাতে দরবার করতে পারেন এই রেল প্রকল্পগুলি তরান্বিত করার জন্য সেইজন্য সেই কমিটি দিল্লি গিয়েছিলেন। গত ২৪ শে মার্চ কেন্দ্রীয় রেল মন্ত্রীর সঙ্গে এই প্রতিনিধি দলের একটা অ্যাপয়েন্টমেন্ট ছিল এবং আমরা দেখা করতে গিয়েছিলাম। কিন্তু স্যার, অত্যন্ত দুঃখের বিষয়, আপনার দৃষ্টি আকর্ষণ করছি, আনন্দবাজার পত্রিকায় পূর্ব রেল কর্তৃপক্ষের মন্তব্য, আমাদের এই সর্বদলীয় প্রতিনিধিদল প্রেরণ সম্পর্কে যে কটাক্ষ এবং মন্তব্য সেটা শুধু দুর্ভাগ্যজনক নয়, অবমাননাকর। যে কটাক্ষ্য এবং মন্তব্য এই সংবাদপত্রে বেরিয়েছে আমি সেটা আপনাকে পড়ে শোনাচ্ছি। ফরম্যালি আমি আগে এটা মুভ করছি। তাই Sir, I beg to give notice of my intention to raise a question involving breach of privilege of this House on the basis of a news published in Anandabazar Patrika dated 25.3.92 under the caption.

[12-10—12-20 P.M.]

অধিগ্রহণ বাকি তবু কেন দিল্লির দরবার বুঝছে না রেল" ইন পেজ (ওয়ান) অ্যান্ড কন্টিনিউড ইন পেজ ফাইভ। In the said news it has been stated. এক লাখী বালুরঘাট রেল প্রকল্প ছাড়া অন্য সব বকেয়া রেল প্রকল্পের জমি অধিগ্রহণ বাবদ ৮০ শতাংশ টাকা কেন্দ্র দিয়ে দিলেও বেশির ভাগ জায়গায় জমি অধিগ্রহণ হয় নি। যে সব ক্ষেত্রে রাজ্য সরকার জমি অধিগ্রহণ করেছেন তার অনেক জায়গায় জমি থেকে জবরদখলকারীদের সরাতে পারেন নি, রাজ্য সরকারের সব জানা থাকলেও পশ্চিমবঙ্গের বকেয়া রেল প্রকল্পগুলো নিয়ে দরবার করতে সর্ব দলীয় প্রতিনিধিরা কেন দিল্লি গেলেন তা বুঝতে পারছেন না পূর্ব রেলের কর্তৃপক্ষ। প্রশ্ন উঠেছে জমিই অধিগ্রহণ হয় নি, তখন সরকারি অর্থ ব্যয় করে এই দরবার কেন? স্যার, Since the above noted comment and aspertion by the Eastern Railway authority has published in the said news paper is an attempt to tarnish the image of this House I like to raise the matter as a question involving breach of privilege of this House. The document on the basis of which the notice is served is also attached hereto. স্যার, এনটায়ার নিউজ আইটেমটাই আমি যেটুকু মার্ক করেছি, সেটুকু নয়, তারপরও আপনি যদি দেখেন এনটায়ার নিউজ আইটেমটাই রেল কর্তৃপক্ষের এই অবমাননাকর উক্তি বাকি যেটা বলছেন। রেল কর্তৃপক্ষ জানিয়েছেন, পূর্ব রেলের অফিসাররা গত কয়েক মাস ধরে রাজ্য সরকারের অফিসারদের সঙ্গে দফায় দফায় কাজের অগ্রগতি নিয়ে কথাবার্তা বলেছেন। তারা উত্তর ২৪ পরগনা জেলা প্রশাসনের কাছে সন্তুষ্ট হলেও দক্ষিণ ২৪ পরগনা প্রশাসনের তৎপরতার অভাব লক্ষ্য করেছেন। তাদের বক্তব্য লক্ষীকান্তপুর নামখানা প্রকল্প।

**মিঃ স্পিকার ঃ** এটা পড়তে হবে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তাহলে আমার বক্তব্য, এখানে রেল কর্তৃপক্ষের এই ধরনের

যে অভিযোগ করেছেন এবং তারা যে টাকা অকারণে কেন খরচ করা হল, এই যে কটাক্ষ এবং মন্তব্য করেছে, এটা আমি মনে করি গোটা হাউসের অবমাননা। আজকে আপনি বলতে পারেন যে সংবাদপত্রের এটা রিপোর্ট, এর উপর ভিত্তি করে পূর্ব রেল কর্তৃপক্ষগণ কি করে দায়ী করা যায়? কিন্তু সংবাদ বেরিয়েছে গত ২৫ তারিখে। আজকে ২৬ তারিখ, আজ পর্যন্ত কিন্তু পূর্ব রেল কর্তৃপক্ষ এবং খুব বোল্ড ক্যাপশনে বেরিয়েছে, এই সম্পর্কে তারা কোনও রিজয়েন্ডার দেন নি। অর্থাৎ এটা যে তাদের তরফ থেকে প্রকাশ করা বা এই সূত্র থেকে আসে নি এবং আনন্দবাজার পত্রিকা পরিষ্কার ভাবে সূত্রও বলে দিয়েছে, সোর্স, এবং রেল কর্তৃপক্ষের কাছ থেকে। ফলে এখানে আমার মনে হয় তারা কোনও তথ্যের ভিত্তিতে এটা ছাপালো, এটা রেল কর্তৃপক্ষের কাছ থেকে জানা দরকার।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, এই যে ইনি যখন প্রিভিলেজ মুভ করছেন, এই ব্যাপারে আপনার মতামত কি?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** রাজ্য সরকার তো বলতে পারেন যে কতটাকা পেয়েছেন এবং কতখানি জমি ওরা নিতে পেরেছেন। এই সম্পর্কে অ্যাসার্টেন ফ্রম দি গভর্নমেন্ট, আমরা যদি তথ্য না জানি, আমরা তো কিছু বলতে পারি না। চীফ মিনিস্টার এখানে আছেন, ল্যান্ড রেভিন্যু মিনিস্টারও ছিলেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো ডেলিগেশনের একটা পার্ট ছিলেন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** হ্যাঁ, আমি ছিলাম। কিন্তু এই কথা তো ওঠে না যে টাকা দিয়েছে অথচ জমি পাইনি, এই কথা ওঠেনি।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী আপনাদের দিল্লিতে বলেছিলেন কি যে গভর্নমেন্ট জমি অ্যাকুয়ার করছে না, প্রবলেম হচ্ছে, এই জন্য আমরা দিতে পারছি না। এই সম্পর্কে কোনও কিছু বলেছেন মন্ত্রী আপনাদের?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** না, এই সম্পর্কে কোনও কথা হয় নি। কোনও আলোচনা হয়নি।

**মিঃ স্পিকার ঃ** এই সম্পর্কে তিনি কোনও কথা বলেন নি?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** এই সম্পর্কে কোনও কথা বলেন নি।

**মিঃ স্পিকার ঃ** অ্যাট দি প্রেজেন্ট ইনস্ট্যান্স, আমরা মনে করছি, খবরের কাগজকে তো সোর্স জিজ্ঞাসা করতে পারি না, উচিতও নয়, কেন না। They are not bound to disclose their source of information. আমাদের নিয়ম অনুযায়ী আমরা রেলের কাছে লিখব যে এই রকম স্টেটমেন্ট আপনারা দিয়েছেন কি না? এটা ঠিক আছে কি না, এই

স্টেটমেন্টটা আনাই, তারপর আমরা ফার্দার ডিল করব।

## MOTION OF THANKS TO PAKISTAN FOR WINING WORLD CUP CRICKET

**শ্রী সিদ্ধার্থশঙ্কর রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমার একটা সনির্বন্ধ অনুরোধ আছে, মুখ্যমন্ত্রী আছেন, এখানে পাকিস্তানের জয় হয়েছে বিশ্বকাপে কালকে, এতে আমরা সকলেই খুব আনন্দিত আর এটা খালি আমাদের আনন্দ নয়, এখানকার যে রিজিয়নটা, এই সাবকন্টিনেন্টের একটা গর্বের বিষয়। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি আমাদের সকলের তরফ থেকে মুখ্যমন্ত্রী তিনি নিজেও স্পোর্টসম্যান, রাজি হবেন, আপনি যদি আমাদের তরফ থেকে ইমরান খানকে একটা তারবার্তা পাঠাতে পারেন যে আমরা অত্যন্ত আনন্দিত এবং আমাদের শুভেচ্ছা আছে, তবে বাংলার কৃষ্টি অনুযায়ী বাংলার ঐতিহ্য অনুযায়ী, ভারতবর্ষের কৃষ্টি অনুযায়ী, ভারতবর্ষের ঐতিহ্য অনুযায়ী আমরা কাজ করব। আপনি যদি এই রকম তারবার্তা পাঠান খুব ভাল হয়। আমার কোনও সন্দেহ নেই। মুখ্যমন্ত্রীও রাজি হবেন।

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গতকাল আমি যখন এখান থেকে বেরচ্ছিলাম তখন শুনলাম পাকিস্তানের জিত হয়েছে। আমরা সবাই আনন্দিত। তখনই আমাদের মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য আমাকে বলেছিলেন, কালকে হয়ত আমাদের বিধানসভা থেকে পাকিস্তান টিমকে এবং ইমরান খানকে অভিনন্দন জানিয়ে একটা কিছু প্রস্তাব বা ঐরকম কিছু আনা দরকার। উনি গতকাল আমাকে বলেছিলেন, কালকে এটা মেনশন হবে। আমি জানি বিরোধী দলের নেতা ক্রিকেটার ছিলেন। আমি কোনও দিন ক্রিকেটার ছিলাম না। তবে ক্রিকেট এখন আমরা সবাই ভালবাসি। আগে ফুটবল ছিল, এখন ক্রিকেট হয়েছে। আর যখন ইডেন গার্ডেনে খেলা হয়েছিল তখন ইমরান খাঁর মতো একজন খেলোয়াড়কে দেখার এবং প্রাইজ দেওয়ার আমার সৌভাগ্য হয়েছিল। তখন আমার ওঁকে খুব ভাল লেগেছিল। এই প্রস্তাব যদি গ্রহণ করা হয় তাহলে আপনার মাধ্যমে আমরা ওঁকে অভিনন্দন জানাতে পারি।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ** স্যার, এই খেলায় ওয়ার্ল্ডের জিত হয়েছে। পাকিস্তান বিলংস টু থার্ড ওয়ার্ল্ড। কাজেই এটা আমাদের কাছে খুবই আনন্দের বিষয়। আমার মনে হয় এই প্রস্তাবটা সর্বসম্মতিক্রমে গ্রহণ করলে ভাল হয়।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা যে প্রস্তাব নিয়ে এসেছেন সে প্রস্তাব আনার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি এবং সাথে সাথে পাকিস্তান ক্রিকেট দলকে আমাদের আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। কালকে আপনি যখন হাউস চালাচ্ছিলেন তখন তারই ফাঁকে ফাঁকে আমরা আপনাকে ফাঁকি দিয়ে টি.ভি.-তে খেলা দেখে এসেছি এবং আমরা খেলা এনজয় করেছি, খুবই খুশি হয়েছি। আজকে এই যে প্রস্তাব এসেছে, এটা সর্বসম্মতিক্রমে গৃহীত হোক, আমাদের সকলের অনুভূতিই এর মধ্যে দিয়ে প্রকাশিত হোক।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, পাকিস্তানের জয়লাভের পর আজকে যে প্রস্তাব এসেছে তাতে মাননীয় সদস্য ভক্তিভূষণ মণ্ডল ঠিকই বলেছেন, তৃতীয় বিশ্বের এটা একটা গর্বের জিনিস। যেমন পাকিস্তানের গর্ব, তেমন ভারতবর্ষেরও গর্ব। কাজেই এ প্রস্তাবে আমাদের সম্মতি আছে, আমরা সমর্থন জানাচ্ছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পাকিস্তান ক্রিকেট দল ঐতিহাসিক সাফল্য অর্জন করেছে। এটা খুবই আনন্দের এবং গর্বের বিষয়। এটা দীর্ঘদিন স্মরণীয় হয়ে থাকবে। এই প্রসঙ্গে বিরোধী দলের নেতা যে প্রস্তাব এই বিধানসভায় উত্থাপন করেছেন সে প্রস্তাবকে আমি আন্তরিক ভাবে সমর্থন জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাব এসেছে সে প্রস্তাব বলাই বাহুল্য যে, আমাদের কাছে খুবই বাঞ্ছিত। স্বাভাবিকভাবেই প্রস্তাবটি সমর্থিত হচ্ছে এবং আমিও সর্বান্তকরণে সমর্থন করছি।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্য সিদ্ধার্থবাবু যে প্রস্তাব উত্থাপন করেছেন পাকিস্তানের জয়ের জন্য, সে প্রস্তাবে মুখ্যমন্ত্রী সম্মতি দিয়েছেন। এ-কথা ঠিক যে, পাকিস্তানের জয় আমাদেরও গর্বের বিষয়। সুতরাং আমি আমাদের দলের পক্ষ থেকে প্রস্তাবটিকে সমর্থন জানাচ্ছি।

[12-20—12-30 P.M.]

**মিঃ স্পিকার ঃ** লক্ষ্মীবাবু, আপনি একটা এগ্রিড ড্রাফ্ট করে দেবেন আমাকে। ঐ এগ্রিড ড্রাফট দিলে আমি ওটা পাঠিয়ে দেব। ঠিক আছে। এটা গৃহীত হল।

## MENTION CASES

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মিঃ স্পিকার স্যার, ২০ নং কার্লমার্কস সরণীতে মহাকবি মধুসূদন দত্তের বাড়ি। জনগণের মানসকে স্বীকৃতি দিয়ে এই বাড়িটি দখল করার জন্য সরকার কর্তৃক যে দুটি নোটিশ প্রচার করা হয়েছিল এবং বাড়িটির অধিগ্রহণের দায়িত্ব গ্রহণ করা হয়েছিল সেটি কালোবাজারি কুচক্রীদের আইনের ধারায় সেই অধিগ্রহণ স্তব্ধ হয়ে যায়। আমি মাননীয় পৌরমন্ত্রীকে অনুরোধ করব যে, এই আইনের ধারাকে প্রসারিত করে ওখানে মাইকেল মধুসূদন দত্তের স্মৃতি সৌধ স্থাপনের দায়িত্ব নিন।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, গরমকালের প্রভাব পড়ার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গে ভয়াবহ বিদ্যুৎ সংকট শুরু হয়েছে। গতকাল কলকাতা শহরে যখন বিশ্বকাপের খেলা চলছিল তখন লোডশেডিংয়ের দাপটে কলকাতার বহু মানুষ খেলা দেখা থেকে বঞ্চিত হয়েছেন। ব্যান্ডেল-৫ এবং সাঁওতাল ডি-৩, অচল হয়ে যায়। গত ১৪ বছর ধরে ক্ষমতায় থাকার পরে একটা সরকার প্রতি নিয়ত আশ্বস্ত করছেন যে, আগামী বছর থেকে বিদ্যুৎ সংকট থেকে

মুক্তি পাওয়া যাবে। কিন্তু প্রতিবছরই গ্রীষ্মকাল দেখা দেওয়ার সঙ্গে সঙ্গেই মানুষের প্রানান্তকর অবস্থা দাঁড়ায়। এখনও বাংলা মিডিয়ামের পরীক্ষা, উচ্চ মাধ্যমিক পরীক্ষা শুরু হচ্ছে, ছাত্র ছাত্রীদের ভয়াবহ অবস্থার মুখোমুখি হতে হচ্ছে এবং তাদের পড়াশোনার ক্ষতি হচ্ছে। এই সংকটের মুখে তাই আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ করছি যে রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতি নিয়ন্ত্রণের বাইরে চলে যাচ্ছে এই কথা সংবাদপত্রে পড়ছি। আপনি এখানে সকলকে আশ্বস্ত করুন যাতে এই রকম অবস্থা থেকে কতটুকু রিলিফ দিতে পারবেন। যেদিন ব্যান্ডেল খারাপ হয় সেই দিনই সাঁওতাল দি, কোলাঘাট সব একসঙ্গে খারাপ হয়ে পড়ে এবং মাননীয় মন্ত্রী মহাশয় কৃতিত্ব অর্জনের জন্য তাদের কাছে কি নির্দেশ পাঠান যে তাদের এক একটা ইউনিটের উপর অত্যন্ত চাপ পড়ে এবং বিদ্যুৎ সরবরাহ বন্ধ হয়ে যায়। শুনতে পাওয়া যায় এস.ই.বি আপনার কথা শুনছে না। তাই আমার মনে হয় মাননীয় বিদ্যুৎ মন্ত্রী আপনি যথাযথভাবে নজর দিন কারণ প্রথম থেকে নজর না দিলে গভীর সংকটের মধ্যে পড়তে হবে। তাই আমি আপনাকে নজর দেবার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যেমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্যণ করছি। আমার থানায় গত ১৯শে মার্চ মালদায় দোল উৎসব ছিল। কোরিয়ালার পুলিশ ক্যাম্পে মশালদা বাজারে একটা গোলমাল এবং বচসাকে কেন্দ্র করে সেখানে মারপিট হয়। সেখানে পাঞ্জাবের কিছু লোককে অ্যারেস্ট করে। এই ঘটনা নিয়ে কিছু বলছি না। মারপিট করার জন্য ৩ জনকে অ্যারেস্ট করেছেন এবং বিভিন্ন মামলা দায়ের করেন। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই যে এই ব্যাপার নিয়ে আমি যখন এস.পি.কে ফোন করি তিনি উত্তর দেন যে ওদের ইউনিয়ন যা বলবে তাই শুনতে হবে, কিছু করার নেই। একটা পুলিশ ক্যাম্পের একটা কনস্টেবল অন্যায়ভাবে মামলা দায়ের করবে ইউনিয়ন আছে বলে কিছু করা যাবে না? এ ব্যাপারে গ্রামবাসীরা বাড়িতে থাকতে পারছে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে এখানে আলোচিত হয়েছে যে, গতকাল থেকে যে বিদ্যুৎ সঙ্কট এবং লোডশেডিং চলছে তাতে তৃতীয় বিশ্বকাপ দেখবার আনন্দের কথা ছেড়ে দিলাম, কিন্তু মাধ্যমিক, বি.কম. পরীক্ষা চলছে—এইরকম অবস্থায় দফায় দফায় লোডশেডিং এর ফলে একটা মারাত্মক অবস্থা সৃষ্টি হয়েছে। হাউসে আসার আগে পর্যন্ত দেখে এলাম, ভয়াবহ লোডশেডিং চলছে। আমার বক্তব্য, বারবার বিদ্যুতের দাম বাড়ানো হচ্ছে, কিন্তু বিদ্যুৎ সঙ্কট যে তিমিরে সেই তিমিরেই। আমরা লোডশেডিং এর হাত থেকে রক্ষা পাচ্ছি না। যেখানে পরীক্ষা চলছে ছাত্রদের এবং উচ্চমাধ্যমিক পরীক্ষা যেখানে আসন্ন, বিদ্যুৎ মন্ত্রী এখানে রয়েছেন, এই হাউসকে আশ্বস্ত করুন যে, এই অবস্থা থেকে পরীক্ষার্থীদের অব্যাহত দেবার জন্য কি যুদ্ধকালীন ব্যবস্থা নিয়েছেন, কি ইমার্জেন্সী ব্যবস্থা নিয়েছেন, কারণ রাজ্যবাসী আজকে উদ্বিগ্ন। এই ব্যাপারে তাঁকে বিবৃতি দেবার জন্য বলছি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বলছি যে, আমার বন্ধুদের কাছে এবং আমার দেশবাসীদের কাছে আমি অনুতপ্ত যে, বিদ্যুতের অবস্থা অত্যন্ত খারাপ জায়গায় দাঁড়িয়ে আছে এবং সেটা আমি স্বীকার করে নিচ্ছি। সত্যি কথা বলতে কি, বিদ্যুৎ দপ্তরের মন্ত্রী হিসাবে এর রেসপনসিবিলিটি আমার স্বীকার করা উচিত। গত সাত দিন ধরে কয়লা নিয়ে আমাদের কিছু অসুবিধা চলছিল। সেটা সম্বন্ধে আলাপ-আলোচনার মাধ্যমে আমরা ভাল জায়গায় আসছিলাম, কিন্তু আনফরচুনেটলি বুধবার দিন ভোরবেলা ব্যান্ডেলের একটি ইউনিট এবং সাঁওতালদির একটি ইউনিট যথাক্রমে বিকেল ৩ টা এবং সন্ধ্যা ৬.৩০ মিনিটের সময় আউট হয়ে যায়। ব্যান্ডেলের ঐ ইউনিটটির অবস্থা অত্যন্ত খারাপ আমি গতকাল সেখানে গিয়েছিলাম, হয়ত আজকেও যাব। আমাকে কোয়েশ্চেনের উত্তর দিতে হবে তাই আজকে এসেছি। আমি বলতে পারছি না যে, কালকেই সব ঠিক হয়ে যাবে, সাঁওতালদির একটি ইউনিট এবং কোলাঘাটের সপ্তম ইউনিটটিকে যুদ্ধকালীন ভিত্তিতে নিয়ে আসার চেষ্টা করছি। একজন মাননীয় বন্ধু বলছিলেন যে, আমি নাকি এখান থেকে উল্টোপাল্টা নির্দেশ দিচ্ছি। কিন্তু ইঞ্জিনিয়ার এবং কর্মীদের উপর আমার আস্থা আছে। তাঁরা আমার কাছে উপদেশ চাইলে দিচ্ছি, না হলে নয়। তাঁরা খুবই যোগ্য। আমি তাঁদের অনুরোধ করেছি এবং তাঁরা যুদ্ধকালীন তৎপরতায় ব্যান্ডেল, সাঁওতালদি এবং কোলাঘাটে অমানুষিক পরিশ্রম করে কাজকর্ম করছেন। একথা বলে আশা দিতে চাই না, তবে আগামী শনিবার নাগাদ অবস্থা একটু ভাল হবার আশা রয়েছে।

আবার আপনাদের কাছে দুঃখ প্রকাশ করছি। নমস্কার।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একচক্ষু নই। কংগ্রেস বন্ধুদের কেউ কেউ যে অভিযোগ করে পঞ্চায়েত সম্বন্ধে, সেই পঞ্চায়েত সত্যি সত্যিই দুর্নীতি ঘটছে। একটি ঘটনার উল্লেখ করে আমি একটি গ্রাম পঞ্চায়েতের দৃষ্টান্ত আনছি। শ্যামনগর গ্রাম পঞ্চায়েত গত ১৭ই মার্চ তারিখে ফলস মাস্টার রোল জমা দিয়ে টাকাটা মেরে দেওয়া হয়েছে। কিন্তু ধরা পড়ার পর পঞ্চায়েত প্রধান বলেছিলেন যে, এটা রেজলিউশন নিয়ে করা হয়েছে। খাতাপত্রে পরীক্ষা করতে গিয়ে দেখা গেল, কথাটা মিথ্যা। উল্লেখ পর্বে বলতে চাইছি, গান্ধীর স্বপ্ন পঞ্চায়েতিরাজ, চুরির ফলে ব্যর্থ আজকে তার কাজ। যিনি টাকা মেরেছেন তিনি কংগ্রেসি প্রধান।

[12-30—12-40 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, পরিবহন ব্যবস্থা। বাসে-ট্রামে যাতায়াত করা মানুষের কস্টসাধ্য হয়ে পড়েছে। শুধু ভাড়ার জন্যই নয়, ভীড় এত বেশি যে মানুষ যাতায়াত করতে পারছে না। সেক্ষেত্রে জলপথ ব্যবহার করে মানুষ উপকার পাচ্ছে। চাঁপদানি, পলতা ও শেওড়াফুলি, এই ৩টি জায়গা থেকে কলকাতার বড়বাজারে আসতে হয়, বাসে

পরিবহন করে হাওড়ায় মালপত্তর নিয়ে যেতে খুব অসুবিধা হয়। কাজেই চাঁপদানি, ফলতা ও শেওড়াফুলি ঘাট থেকে কলকাতায় সরাসরি আসার জন্য যদি লঞ্চ সার্ভিস চালু করা যায় তাহলে ঐ শিল্পাঞ্চলের বিরাট এলাকার মানুষ উপকৃত হবেন। তাই, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করছি যে চাঁপদানি, ফলতা এবং শেওড়াফুলি ঘাট থেকে কলকাতায় আসার জন্য সরাসরি লঞ্চ সার্ভিস চালু করা হোক।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পর্যটন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণেশ্বর কালিবাড়ি থেকে হুগলি জেলার শৈবতীর্থ তারকেশ্বর, রাজা রামমোহন রায়ের জন্মস্থান রাধানগর, রামকৃষ্ণ পরমহংসদেবের জন্মস্থান কামারপুকুর, ঐতিহাসিক গড়মান্দারন দুর্গ, বাঁকুড়া জেলার মা সারদাময়ীর জন্মস্থান জয়রামবাটি, মন্দির নগরী, বিষ্ণুপুর, ঝিলিমিলি, শুশুনিয়া পাহাড়, মুকুটমণিপুর এবং পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড়কে একটি ট্যুরিস্ট রিসর্ট হিসাবে গড়ে তোলা হোক। এই সব জায়গায় দেশি ও বিদেশি পর্যটকরা বেশি আকৃষ্ট হলে ঐ এলাকার অর্থনৈতিক মানোন্নয়ন হবে বলে আমি মনে করি। সেজন্য ঐ এলাকায় একটা ট্যুরিস্ট রিসর্ট গড়ে তোলার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ে বন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার আড়াইডাঙ্গা অঞ্চলে একটি গাছে প্রায় ৩ শত বাঁদর আছে। তাদের তাড়াবার জন্য আমি এই মেনশন করছি। কারণ সেখানকার মানুষ সুস্থ ভাবে খেতে পারছে না, সুস্থ ভাবে চলাফেরা করতে পারছে না, রান্নাবান্না করে খেতে পারছে না, গাছপালা সব নষ্ট করে দিচ্ছে, সেখানকার মানুষের জীবন বিপন্ন হয়ে পড়েছে। আমি ডি.এফ.ওকে বহুবার বলেছি কিন্তু কোনও ফল হয় নি। সে জন্য আপনার মাধ্যমে আবেদন করছি এই বাঁদরগুলিকে তাড়াবার জন্য ব্যবস্থা করুন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক পরীক্ষা শেষ হতে চলেছে, দু-একটি সাবজেক্ট আছে অপশনাল। মোটামুটি কোয়েশ্চেন এবারে লাইনে থাকলেও এই বিষয়ে কয়েকটি কথা এই সভায় রাখব। আমি ৩টি সেন্টারের উপর ছিলাম—নিমতিতা, ঔরঙ্গবাদ এবং ছাপঘাট। সেখানকার টিচাররা এক একটা সাবজেক্টের উপরে অভিজ্ঞ। আমি তাদের সঙ্গে আলোচনা করেছি। কারণ প্রতি বছর পরীক্ষার প্রশ্নপত্রের খুঁটিনাটি বিষয়ে আমি দেখি যে সেটা ছাত্রদের মানের যোগ্য কিনা। এবারের ইংরাজি মোটামুটি আয়ত্বের মধ্যে ছিল। কিন্তু ভূগোল পরীক্ষা কঠিন হয়েছে এবং এই সম্পর্কে খবরের কাগজে বেরিয়েছে। প্রশ্ন করা হয়েছে, আফগানিস্থানের সঙ্গে ভূটানের সম্পর্ক কি? তারপরে বলা হয়েছে, কারপাস রক্ষণ শিল্পের সঙ্গে তাপ বিদ্যুৎ কেন্দ্রের সম্পর্ক কি? মাননীয় অধ্যক্ষ মহাশয় লেজের সঙ্গে মাথার সম্পর্ক কি আমি বুঝি। তারপরে আছে সমুদ্রের স্রোত কি ভাবে সৃষ্টি হয়?

তারপর আবার দিয়েছে হ্রদের সম্পর্কে। এই ধরনের সমস্ত অসংগঠিতপূর্ণ প্রশ্ন দিয়ে ছাত্রদের বিভ্রান্ত করা হয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ধরনের প্রশ্ন দিয়ে ৩ ঘন্টা বাচ্ছা বাচ্ছা ছেলেদের বিভ্রান্ত করার বোর্ডের কি যুক্তি থাকতে পারে বিবেচনা করতে বলব। তারপর হচ্ছে গত পরশু দিন আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে ভৌত বিজ্ঞানের দিন কোনও অসুবিধা হয় নি, ভৌত বিজ্ঞান নিয়ে ছাত্রদের কাছ থেকে বোর্ডের উদ্দেশ্যে কোনও রকম অভিযোগ আসেনি। তার মানে ভৌত বিজ্ঞান প্রশ্ন কঠিন হয়েছে এর থেকে বোঝা যাচ্ছে। ছাত্ররা চেয়ার, টেবিল, বেঞ্চ ভাঙ্গেনি তাই বলতে চাইছে প্রশ্নপত্র ঠিক হয়েছে। স্বাভাবিকভাবে বোঝা যাচ্ছে লাইফ সায়েন্স, পলিটিক্যাল সায়েন্স এবং জিওগ্রাফি কোয়েশ্চেন অত্যন্ত কঠিন হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানতে চাই এই বাচ্ছা বাচ্ছা ছেলেদের এই ৩ ঘন্টা সময় বিভ্রান্তকর অবস্থায় ফেলে রাখার কি কারণ থাকতে পারে পেপার সেটারদের আমি বুঝতে পারছি না। তাই আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর কাছে আবেদন জানাতে চাই এই জিওগ্রাফি, লাইফ সায়েন্স এবং পলিটিক্যাল সায়েন্সে ছাত্র-ছাত্রীদের নাম্বার প্রাপ্তির ক্ষেত্রে যেন বিচার বিবেচনা করা হয়।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনারা সবাই জানেন যে মুর্শিদাবাদ জেলার ভগবানগোলার ২নং ব্লক আখরিগঞ্জে বহু দিন থেকে পদ্মার ভাঙ্গনে ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সেখানে পদ্মা বাংলাদেশ থেকে ভারতবর্ষের মধ্যে ১২ কিলোমিটার ঢুকে পড়েছে। গত বছরের আগের বছর সেচ দপ্তর ওখানে কিছু বাঁধ মেরামতের কাজ করেছিল। গত বারের বন্যায় সেই বাঁধগুলি ভেঙ্গে গিয়েছে। ওই বাঁধ ভেঙ্গে যাওয়ার ফলে একটা আশঙ্কা দেখা দিয়েছে এইগুলি সত্তর মেরামত করা না হয় তাহলে বহু গ্রাম, বহু সরকারি ভবন, বিদ্যালয় ভবন এইগুলি আগামী দিনে ধ্বংসপ্রাপ্ত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীকে অনুরোধ করছি যুদ্ধকালীন ভিত্তিতে এই বছর বন্যার আগে বন্যায় যে বাঁধগুলি ভেঙ্গে গিয়েছে অবিলম্বে মেরামত করার ব্যবস্থা করুন। আমি এই কাগজ দিচ্ছি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবার জন্য।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি গতকাল বাজেট আলোচনা যখন শেষ হয়ে গিয়েছিল সেই সময় এই প্রস্তাবটা তুলেছিলাম এবং কালকে আলোচনায় দু-একটা কথার মধ্যে দিয়ে দেখেছি বিরোধী দলের নেতা এই প্রস্তাবকে একটা মৌখিক সমর্থন জানিয়েছিল। বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ উত্তরবঙ্গের পক্ষে। তিস্তা মাস্টার প্ল্যান যেটা সেটা একটু পরিবর্তন করে যাতে ডান হাতে এবং বাম হাতে প্রসারিত হতে পারে তার জন্য। এর দায়িত্ব যাতে কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন এবং জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করে তার জন্য অত্যন্ত গুরুত্ব দিয়ে অন্য যে কোনও ভাবেই হোক আলোচনার মাধ্যমে ঠিক করে প্রকল্পটি যাতে সম্পূর্ণ করা যায় তার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে, প্রধানমন্ত্রীর কাছে এবং যোজনা কমিশনের কাছে এই বিধান

থেকে একটা সর্ব্বদলীয় প্রতিনিধি দল অবিলম্বে দিল্লি যাওয়া প্রয়োজন। আমি এই বক্তব্য আগে রেখেছিলাম, আজকেও আমি আবার তার সুযোগ নিচ্ছি। মাননীয় সেচমন্ত্রী এখানে রয়েছেন, গতকাল যেহেতু আমি লক্ষ্য করেছি বিরোধী দলের পক্ষ থেকে এই প্রস্তাবের উপর সমর্থন আছে সেইজন্য আমি আশা করব এই বিধানসভা থেকে অত্যন্ত গুরুত্ব দিয়ে প্রস্তাবটা বিচার বিবেচনা করবেন। মাননীয় সেচমন্ত্রী বহু ব্যাপারে দিল্লি যান, অবিলম্বে একটা সর্ব্বদলীয় প্রতিনিধি দল নিয়ে উত্তরবাংলার জনজীবনের স্বার্থে, উত্তরবাংলার সমস্যার স্বার্থে কেন্দ্রীয় সরকারের কাছে, প্রধানমন্ত্রীর কাছে এবং সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করা উচিত।

[12-40—12-50 P.M.]

এটা দৃষ্টি আকর্ষণ করবার জন্য, আমি সুযোগ নিয়ে কথাটুকু বললাম। আশাকরি, সেচমন্ত্রী এই ব্যাপারে কিছু বক্তব্য রাখবেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়ের অনুমতি নিয়ে আমি আজকে এই কথা বলতে চাইছি। মাননীয় সদস্য দীপক সেনগুপ্ত মহাশয় আজকে তিস্তা প্রকল্প সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন তাতে আমার পূর্ণ সমর্থন রয়েছে। আমি শুধু একটা জিনিস সংশোধন করে দিতে চাইছি, তিস্তা প্রকল্প শুধু উত্তরবঙ্গের উন্নয়নের সঙ্গে জড়িত নয়, তিস্তা প্রকল্প ঠিকভাবে রূপায়িত হলে এটা পশ্চিমবাংলার অর্থনৈতিক ভূগোলের চেহারা বদলে দেবে। সমস্ত সদস্য এখানে এটাকে উত্তরবঙ্গের প্রকল্প উত্তরবঙ্গের প্রকল্প এইভাবে বলছেন, এটাকে শুধু উত্তরবঙ্গের প্রকল্প না বলে আমরা এটাকে একটা জাতীয় প্রকল্প হিসাবে আনতে চাইছি। এটা রূপায়িত হলে পশ্চিমবাংলার অর্থনৈতিক ভূগোলের বহুল পরিমাণে পরিবর্তন হবে। সেজন্য আমরা এই কথাটা যেন স্মরণ করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়কে অনুরোধ করব যাতে সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লিতে যেতে পারে তার ব্যবস্থা করেন। সেখানে গিয়ে আমরা কেন্দ্রীয় জলসম্পদ মন্ত্রীর সঙ্গে দেখা করব। আমার মনে হয় এটা একটু বেশি ফলপ্রসূ হবে যদি আমরা মাননীয় প্রধানমন্ত্রী এবং যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে সাক্ষাৎ করতে পারি। আমি আশা করব, মাননীয় অধ্যক্ষ মহাশয় এই রকম একটা ব্যবস্থা করতে বিধি ব্যবস্থা গ্রহণ করবেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, যে আলোচনা হচ্ছে, মাননীয় সেচমন্ত্রী বোধকরি অবগত আছেন, আমরা ক্যাজুয়ালি প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে এই বিষয়ে আলোচনা করেছিলাম, যদিও আমরা অন্য প্রসঙ্গে সেখানে গিয়েছিলাম। আমি এটাকে পূর্ণ সমর্থন করি। এরসঙ্গে শুধু এখানে নয়, বোধকরি সুবর্ণরেখা প্রকল্প বিবেচনাধীন আছে কেন্দ্রীয় সরকার অনুমোদন কিম্বা সাহায্য দিতে পারে কিনা, এই বিষয়েও আমাদের দেখা দরকার। দিল্লিতে যাওয়ার আগে আমাদের কিছু প্রস্তুতির প্রয়োজন আছে। একটা প্রশ্নের উত্তর আমরা সঙ্গে সঙ্গে দিতে পারিনি যে, তিস্তা প্রকল্পে ৮ লক্ষ একর জমি সেচ হবে, প্রোজেক্টের মধ্যে এই রকম একটা ঘোষণা ছিল। কিন্তু এ পর্যন্ত ১০ হাজার একর

জমিতে সেচের ব্যবস্থা করা হয় নি। এতে এ পর্যন্ত খরচ হয়েছে ৩৫০ কোটি টাকা। ওঁদের বক্তব্যে আমি প্রস্তুতির যে কথাটা বলছি—পেপার ওয়ার্ক এবং সরেজমিনে দেখার প্রয়োজন আছে। আমরা ডিসেম্বর মাসের শেষ দিকে পাবলিক অ্যাকাউন্টস কমিটির পক্ষ থেকে তিস্তা প্রকল্প দেখতে গিয়েছিলাম। আমরা জলপাইগুড়ি এবং পশ্চিমদিনাজপুরে যে কাজ হয়েছে, এগুলো কিছুটা দেখতে পেয়েছি, সবটা দেখতে পাইনি। আমরা ওখানকার মানুষের কাছ থেকে অভিযোগ শুনে এসেছি। এগুলোর ব্যাপারে আমাদের কিছু প্রস্তুতি ও সংশোধনের প্রশ্ন আছে। ফিল্ড চ্যানেল যদি না হয়, তাহলে এই জলের জন্য ৩৫০ কোটি টাকা খরচ হয়েছে, দশ হাজার একরের বেশি জল পাচ্ছে না, ওয়াটার ইজ বিকামিং কস্টলিয়ার দ্যান গোল্ড, এ সম্বন্ধে আমাদের কিছু বোঝা দরকার, আলোচনা করা দরকার এবং প্রস্তুত হওয়া দরকার। আজকে সেজন্য আমি মাননীয় সেচমন্ত্রী মহোদয়কে বলব, আপনার বিশেষজ্ঞ এবং যাঁরা যাবেন, আমাদের প্রস্তুতির দরকার আছে। জাতীয় প্রকল্প হিসাবে গ্রহণ করতে এর প্রতি আমার পূর্ণ সমর্থন আছে।

এর সাথে দক্ষিণবঙ্গে মেদিনীপুরে সুবর্ণরেখা নিয়েও আমাদের দাবি আছে। এই দুটো নিয়ে আমাদের আলোচনা করে আমাদের মেমোরান্ডাম তৈরি করে নিয়ে গিয়ে ওখানে জোরালো ভাবে দাবি করতে হবে। আপনারা যে দাবি রেখেছেন এটা আমাদেরও দাবি এবং এর প্রতি পূর্ণ সমর্থন আছে। তিস্তাকে জাতীয় প্রকল্প হিসাবে ঘোষণা করতে হবে এবং আমাদের সর্বদলীয় কমিটি যাবে। কিন্তু তার আগে আমাদের যে পেপার ওয়ার্কাস আছে, যে প্রশ্নসমূহ হতে পারে তারজন্য আগে আমাদের প্রয়োজনীয় আলোচনা করে নিতে হবে। আমরা প্রশ্ন সমূহের জন্য তৈরি হয়ে যাব এবং মেমোরান্ডাম তৈরি করে দেব। রেলের ক্ষেত্রে আমরা মেমোরান্ডাম তৈরি করে নিয়ে যেতে পারি নি বলে ওখানে আমাদের তৈরি করতে হয়েছিল। যে যে সম্ভাব্য প্রশ্ন উঠতে পারে তার একটা ফিল্ড ওয়ার্ক করে যাব, যাতে কোনও আশঙ্কা কোথাও না থাকে যে এই প্রশ্ন হতে পারে ইত্যাদি। এবং এই দাবিতে আমাদের পূর্ণ সমর্থন আছে।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন বললেন যে সুবর্ণরেখা এবং তিস্তা ব্যারেজ প্রকল্প নিয়ে কেন্দ্রের কাছে যাবেন এটা খুবই আনন্দের সংবাদ। কিন্তু আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, এতে নিশ্চয় আপনারা আনন্দিত হবেন যে সুবর্ণরেখা প্রকল্পের কাজ আমরা পুরোদমে শুরু করে দিয়েছি। বাজেটের সময়ে এই বিষয়ে বক্তব্য রাখব এবং তখনই বিস্তারিতভাবে বলব। তিস্তার সাপেক্ষেও আমরা কাজ শুরু করেছি। এনভায়রনমেন্ট ক্লিয়ারেন্সের দরকার আছে, আশা করি পরিবেশ দপ্তরের ক্লিয়ারেন্স পেতে আমাদের অসুবিধা হবে না এবং এটা মনে রেখেই এর পূর্ণ ভাবে কাজ করার জন্য কয়েকজন সুপারিনটেন্ডডিং ইঞ্জিনিয়ার, সাব অ্যাসিস্টান্ট ইঞ্জিনিয়ার পদগুলিতে নিয়োগের ব্যবস্থা করেছি। এই বছরই হাত দিচ্ছি কিন্তু তা সত্ত্বেও আমরা সবাই মিলে যাব এবং তিস্তা ব্যারেজ প্রকল্পের সাথে সুবর্ণরেখা প্রকল্প নিয়েও আলোচনা করতে রাজি আছি।

তিস্তা ব্যারেজ প্রকল্প নিয়ে সম্ভাব্য যে সমস্ত এলাবরেট ডকুমেন্ট আছে তা ইতিমধ্যেই তৈরি হয়ে গেছে এবং ১০-১৫ বছরের যে সমস্ত ডকুমেন্ট সব তৈরি আছে এবং যে সমস্যাগুলির কথা বলব তাও মোটামুটি তৈরি আছে। তাছাড়া কিছুদিন আগে কিষাণ সভার লোকেরা বিনয় কোঙারের নেতৃত্বে আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। অগ্রণী কিষাণ সভাও দেখা করে গেছে। বিস্তারিতভাবে তাদের সঙ্গে কথা বলেছি এবং তারা যথেষ্ট সন্তুষ্ট হয়েছেন। ইতিমধ্যে সাবজেক্ট কমিটিতেও এই নিয়ে আলোচনা হয়েছে এবং বহু সদস্য তাতে বক্তব্য রেখেছেন। সেই বিষয়গুলি ধরে সমস্ত ডেলিগেটস সহ আমরা ডকুমেন্টস নিয়ে কেন্দ্রের সঙ্গে আলোচনা করতে যাব।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয় আমার একটা ক্ল্যারিফিকেশন আছে, আমার বক্তব্য হচ্ছে যে, যে সমস্ত ডেলিগেশন দিল্লি যাবে তারা সুবর্ণরেখা নিয়ে বলুক তাতে আমার কোনও আপত্তি নেই কিন্তু তিস্তা ব্যারেজ প্রকল্পটি এমন একটি গুরুত্বপূর্ণ বিষয় এবং এমন একটা অবস্থার মধ্যে রয়েছে যে এতে ইতিমধ্যেই রাজ্য সরকার ৩৬২ কোটি টাকা খরচ করে ফেলেছেন। এতেও ১ লক্ষ একর জমিতে সেচ ব্যবস্থা হয় নি। এইদিক থেকে কেন্দ্রীয় সাহায্য যদি আমরা না পাই তাহলে বিরাট ক্ষতি হয়ে যাবে সেই কারণে আমার আবেদন দুটি প্রকল্পের কথা বলতে গিয়ে তিস্তাটা যেন মাইনর না হয়ে যায়। তিস্তা ব্যারেজ সম্পর্কে ডেলিগেটসরা যাবেন তাতে সুবর্ণরেখা প্রকল্পের কথাও থাকতে পারে। অর্থাৎ তিস্তা ব্যারেজ প্রকল্পের বিষয়ে আলোচনাটি যেন ক্যাজুয়াল টক না হয়ে যায় এটা আমার অনুরোধ।

**(ডাঃ মানস ভুঁইয়া বলতে উঠলেন)**

**মিঃ স্পিকার ঃ** না, আপনি বসুন, এইভাবে প্রত্যেকেই যদি বলতে থাকেন এবং সকলকেই যদি বলতে দিই তাহলে তো অনেক সময় লেগে যাবে। No, No I don't have that time. We resolved that an allparty delegation will go to Delhi and the list of the delegates will be announced later on.

**শ্রী আব্দুস সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যেখানে এখন সর্বদাই অর্থ সংকট বলে চিৎকার করা হচ্ছে তখন আমার কেন্দ্রে পানিঘাটাতে ১৯৭৪ সালে একটি এম.এইচ.সি হয়েছিল। ওই এস এইচ সিতে মেডিক্যাল কলেজ থেকে ডাক্তার পাঠানো হয়েছিল। রুর‍্যাল ট্রেনিং দেওয়ার জন্য ডাক্তার পাঠানো হয়েছিল। ওই কেন্দ্রটি ১৯৮৯ সাল থেকে বন্ধ হয়ে গেছে কিন্তু যে কজন স্টাফ পাঠানো হয়েছিল তারা ওই ১৯৮৯ সাল থেকে এখনও অবধি বিনা কাজে মাহিনা পেয়ে যাচ্ছেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার আবেদন অবিলম্বে ওই স্টাফদের অন্য জায়গায় বদলি করানোর ব্যবস্থা করা হোক।

[12-50—1-08 P.M.]

ঐ এস.এইচ.সি. থেকে সদর হাসপাতালে আসতে ৩০০ টাকা অ্যাম্বুলেন্স ফি লাগে, গরিব জনসাধারণের পক্ষে এটা ব্যয় করা খুবই কষ্টকর তাই এটা যাতে মুকুব করা যায় তার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন নিশ্চয় পশ্চিমবঙ্গে ঐক্যবদ্ধ শ্রমিক সংগ্রামের ক্ষেত্রে চটকল শ্রমিকরা একটা ঐতিহাসিক নজির সৃষ্টি করেছেন এবং এটা তাদের ঐক্যবদ্ধ সংগ্রামের ফলেই ঘটেছে। সর্বপরি পশ্চিমবঙ্গ সরকারের সহায়তায় এবং মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে চটকল ধর্মঘটের অবসান হয়েছে, একটা শিল্প ভিত্তিতে চুক্তিও সম্পাদিত হয়েছে, এতে আমরা সকলেই আনন্দিত। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এখনও ৬টি চটকল তারা সমবেতভাবে চুক্তি স্বাক্ষর করেনি—এইগুলি হল অম্বিকা জুট মিল, তিরুপতি জুট মিল, হনুমান জুট মিল, এমপায়ার জুট মিল, আগরপাড়া জুট মিল, প্রবর্ত্তক জুট মিল। এরা চটকল মালিক সংস্থার আই.জে.এম.এ.র মেম্বার এবং চুক্তিতে সইও করে। নর্থ ব্লক, হুগলি জুট মিল, গ্যাঞ্জেস জুট মিল এরা চুক্তি কার্যকর করেনি। অকল্যান্ডের মালিক পক্ষ চুক্তি করেও লক আউট করে দিয়ে শর্তগুলিকে তারা বানচাল করার চক্রান্ত করছে। যেখানে চটকল একটা গুরুত্বপূর্ণ শিল্প এবং যে শিল্পটির শ্রমিকরা ৫০ দিন ধর্মঘট করেছে সেখানে মালিকরা ষড়যন্ত্র করে এটাকে বানচাল করার চেষ্টা করছেন। আমাদের রাজ্য সরকার, মাননীয় শ্রম মন্ত্রী ও মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে যাতে এই চটকলগুলি ভাল ভাবে চলে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন এটা আশা করি এবং প্রয়োজনে যদি শ্রমমন্ত্রী একটা বিবৃতি দেন তাহলে আমরা কিছু জানতে পারি।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে সেচমন্ত্রী তথা পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা মুখে বলছি আমরা এগিয়ে চলেছি একবিংশ শতাব্দীর দিকে। কিন্তু আমার বিধানসভা কেন্দ্রে যমুনা নদী আছে, সেই নদীর দুই ধারে যে গ্রাম আছে সেই গ্রামের মানুষরা ন্যাশনাল হাইওয়েতে আসতে পারে না, কারণ তাদের আসার রাস্তা নেই। যমুনা নদী তাদেরকে পারাপার করতে হয় বাঁশের সাহায্যে, সেখানে বাঁশ পাতা আছে, তার উপর দিয়ে মানুষ যাতায়াত করেন। ওখানে অনেক দুর্ঘটনা ঘটে গেছে, আগামী দিনে ঘটতে পারে, তাই মন্ত্রীকে অনুরোধ করব পাকা না হলেও যদি কাঠের সেতু করে দেন তাহলে সাধারণ মানুষের স্বার্থে এলাকার লোকেদের উপকার হবে।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিশেষ করে শিল্পমন্ত্রী এবং শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডানকুনিতে একটা গ্রান্ড স্টিল অ্যান্ড অ্যালয় লিঃ আছে তারা প্রভিডেন্ট ফান্ডের কোটি কোটি টাকা মেরেছে, ই.এস.আই.-র টাকা মেরেছে। ওরা হঠাৎ ২৮শে ফেব্রুয়ারি থেকে কারখানা বন্ধ করে দিয়েছে। আমরা সমস্ত ইউনিয়ন টি.ইউ.সি.সি, সি.আই.টি.ইউ. মিলে—ওখানে কিছু কংগ্রেসি আছে তারা এখনও স্বীকৃতি পায়নি—যৌথভাবে জয়েন্ট লেবার কমিশনার ডিস্ট্রিক্ট লেবার কমিশনারের কাছে গিয়েছে। কিন্তু

মালিকপক্ষ কিছুতেই আসছে না। আজকে ৩০০ জন লোক এই সংকটের যুগে আউট অফ এমপ্লয়মেন্ট। তাই আমি বিভাগীয় মন্ত্রীকে বলব এই ব্যাপারে ইমিডিয়েট হস্তক্ষেপ করার জন্য যাতে এটা যে কোনও ভাবে চালু করা যায়, এটার আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভূমি ও ভূমিসংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে। আমার কেন্দ্র বৃন্দাবনপুর, জগাইপুরে একটা মরচুয়ারি আছে। মরচুয়ারি অর্থাৎ গো ভাগাড় যেখানে গরু এবং মোষ মারা গেলে একটা নির্দিষ্ট স্থানে ফেলতে হয়। সেখান থেকে চিলে নিয়ে যায় এবং শকুন সেইগুলি খেয়ে নেয়। খাস জমির উপর সেই মরচুয়ারি সেটা কিন্তু এই সরকারের অনুগ্রহে বন্দোবস্ত হয়ে যাচ্ছে। এটা কি ভাবে রোধ করা যায় সেটা দেখতে হবে, না হলে ঐখানকার এলাকার আবহাওয়া দূষিত হয়ে পড়বে।

এগুলো একটা নির্দিষ্ট জায়গায় ফেলা হয়। কিন্তু এগুলি যদি বিভিন্ন জায়গায় ফেলা হয় তাহলে এলাকার অবস্থা ভয়াবহ খারাপ হয়ে পড়বে। এই খাস জমিগুলো যদি বিলি বন্দোবস্ত হয়ে যায় তাহলে খুবই অবস্থা খারাপ হয়ে যাবে এবং এটা যাতে না হয় সেটার ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মিঃ খান আপনি বলতে চাইছেন সরকার জনগণকে ভাগাড়ে ফেলে দিচ্ছেন।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রীমতী অনুরাধা পূতত্তুন্ডা ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ দপ্তরের মন্ত্রী এবং বন বিভাগের সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিস্তা প্রকল্পের ব্যাপারে এর আগে যে আলোচনাটা হয়ে গেল তাতে অনেক মাননীয় সদস্য অংশগ্রহণ করেছেন। আমার মেনশনটা তার উপরেই ছিল এবং যেটুকু ব্যাপার বাকি আছে সেটাই আমি এখানে বলছি। তিস্তা ক্যানেল যেগুলি ১০-১১ বছর ধরে কাটা হয়েছে তার উৎসমুখগুলি ফরেস্ট ডিপার্টমেন্টের জমিতে এবং সেগুলি কাটা হচ্ছে না। এই ব্যাপারে ক্ষুদ্র এবং মাঝারি চাষীদের মনে একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হয়েছে। তাই অবিলম্বে এই ব্যাপারটা আমি দেখতে বলছি।

**শ্রী মানিক ভৌমিক ঃ** আমি আমার নির্বাচনী ক্ষেত্র ময়না বিধানসভার কয়েকটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ময়না-শ্রীরামপুর বাস রাস্তাটির অবস্থা খুব খারাপ। বে-সরকারি মালিকরা সেখান দিয়ে বাস চালাচ্ছে না। যাতে বে-সরকারি মালিকরা সেখান দিয়ে বাস চালাতে পারে এবং সেই সঙ্গে সঙ্গে স্টেট বাসের সংখ্যা যাতে

বাড়ানো যায় সেই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আরেকটা বিষয় আমি বলতে চাই, সেটা হল ময়না-মেচেদা লাইনের অবস্থা আরও খারাপ। শ্রীরামপুর ৪১নং জাতীয় সড়কের রাস্তাটিতে যে কোনও মুহূর্তে মানুষ বিপদে পড়তে পারে। ১৯৯১ সালে আট লক্ষ টাকা খরচ করে এই রাস্তাটি মেরামত করা হয়। কিন্তু এর মধ্যেই রাস্তাটির অবস্থা আবার খারাপ হয়ে পড়েছে। তাই ঐ রাস্তাটির ব্যাপারে তদন্ত করার জন্য আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** স্যার, বামফ্রন্ট সরকারের ১৫ বছরের রাজত্বকালে গ্রামের রাস্তাঘাটগুলির অনেক উন্নতি হয়েছে। আমাদের বিরোধী দলের বন্ধুরা এখানে এটা স্বীকার না করুন, বাস্তবে কিন্তু তারা সেটা স্বীকার করে। কিন্তু একটা দুর্ভাগ্যের ব্যাপার আমার ব্লকে ফালাকাটায় কালিন্দী বলে একটা নদী আছে। এই নদীটি বড় এলোমেলো। বর্ষাকালে এখানে ভর্তি জল থাকে, আর সুখা মরশুমে সেখানে অল্প জল থাকে। সুতরাং সেখানে ফেরি পারাপার করা সম্ভব নয়। সেখানে দুটো গ্রাম পঞ্চায়েত আছে এবং সেখানে প্রায় ৫০ হাজার লোক বসবাস করে। ঐ ব্লক থেকে শহরে আসতে গেলে বা স্কুলে আসতে গেলে ঐ নদী হেঁটে পারাপার করতে হয়। ঐ অঞ্চলের মাস্টার মশাইরা কাঁধে সাইকেল নিয়ে ঐ নদী পার হয়ে স্কুলে যায়। তাই সেখানে যাতে একটা ব্রিজ করা যায় সেই ব্যাপারে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-00—1-10 P.M.]

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং সভায় তা অবতারণা করছি। নদীয়া জেলার কৃষ্ণনগরে এন.এইচ.-৩৪ এর পাশে একটি দুগ্ধ শীতলিকরণের জন্য একটি দুগ্ধাগার আছে। সেই দুগ্ধাগারে অনেকগুলি গাড়ি আছে, সেখানে ড্রাইভার আছে, মেকানিক আছে। কিন্তু ওখানকার যিনি সুপারিনটেনডেন্ট এবং রাষ্ট্রীয় দুগ্ধাগারেরও সুপারিনটেনডেন্ট তিনি সেই গাড়িগুলিকে বসিয়ে রেখেছেন। লরি ভাড়া করে, অন্য গাড়ি নিয়ে এসে সেই দুধ বিভিন্ন জায়গাতে নিয়ে আসছে এবং কলকাতায় পাঠানো হচ্ছে সেন্ট্রাল দুগ্ধাগারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জানাচ্ছি যে, যে সময় রাজ্যের তীব্রতর আর্থিক সংকট চলছে তখন সেখানে একজন সুপারিনটেনডেন্টের ঔদ্ধত্যে কি করে দুগ্ধাগারের নিজস্ব গাড়ি থাকতে অন্য ভাড়া গাড়ি ব্যবহার করেন? এতে আমার মনে হচ্ছে সরকারি অর্থের অপচয় হচ্ছে এবং দুর্নীতিকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। এই ব্যাপারে অবিলম্বে হস্তক্ষেপের জন্য আমি দাবি করছি।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিন, আপনার কি বলার আছে বলুন?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের যে প্রচলিত আইন আছে বিধানসভায় তাতে স্পিকারের ক্ষমতা প্রায় ভগবানের কাছাকাছি—উইদিন দি হাউস অ্যান্ড আউটসাইড দি হাউস অলসো। রুল ৫৮ যে কোয়েশ্চেনগুলি আপনি দিয়েছেন। আপনার

এক্তিয়ার আছে। আজকে হেল্ড ওভার ৩টে এবং ৭৪টা দিয়েছেন ওরাল অ্যানসারের জন্য। স্যার, এক মিনিটের জন্যও যদি ধরে নিই তাহলে আপনি মহামানব আর আমরা আপনার কাছাকাছি চলে গেছি। আজও কিন্তু উত্তর হয়নি।

**মিঃ স্পিকার ঃ** এটা নিয়ে তো আগে হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** রুল ৫৮ য়ে আপনার এক্তিয়ার আছে। লিমিটেড স্কোপ দেবেন। এ আপনি কি করছেন? আর একটা জিনিস দেখতে পাচ্ছি, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমাদের যে প্রশ্ন সেটা ১ নম্বরে না থেকে ৭৪ নম্বরে চলে গেল। যদিও হেল্ড ওভার ছিল। এ কি লটারী করে করছেন না কি কাকতালীয় না কি কোনও কয়েনসিডেন্স? ডে টু ডে স্যার আমাদের ল অ্যান্ড অর্ডারের প্রবলেম। কিন্তু আমরা ক্রমশ বঞ্চিত হচ্ছি। কোয়েশ্চেন আর রেজড বাই দি মেম্বারস ফর এলিশিটিং ওপিনিয়ন অ্যান্ড—স্পেসিফিক কোয়েশ্চেন। আপনি জানেন যে, অনেকগুলি কনডিশন আছে। আপনি তো ওয়েল ভাস্ট, সবই জানেন আপনি। রুল ৬৬ য়ে আপনি কিছু আইন প্রণয়ন করতে দিয়েছেন, আজকে বোধ হয় আলোচনা হবে। এর কিন্তু কিছু নিয়ম আছে। এখন প্রশ্ন হচ্ছে কোয়েশ্চেনের ব্যাপারে যদি এইভাবে চলেন, আপনি যদি পদদলিত করেন তাহলে—"বল মা তারা যাই কোথায়।"

**মিঃ স্পিকার ঃ** এই কোয়েশ্চেনের ব্যাপারে কয়েকদিন আগে দীর্ঘ আলোচনা হয়েছে। কোয়েশ্চেন সম্বন্ধে—৭৪টা হোক, ১০০ টা হোক, ২০০ টা হোক, এই ব্যাপারে আমার কিছু করণীয় নেই। মেম্বাররা কোয়েশ্চেন দেন যখন একটা কোয়েশ্চেন তৈরি হয়ে গেল সেটা ভাল হল কিন্তু যে কোয়েশ্চেনটা হয় না সেটা হেল্ড ওভার নোটিশ হয়। আমি মন্ত্রীদের ইনস্ট্রাকশন দিয়েছি যাতে হেল্ড ওভার না হয়, হাউসের ফ্লোরে যাতে আসে এবং লেড অন দি টেবিল হয়। উত্তর যাতে পান তার জন্য মন্ত্রীরা চেষ্টা করছেন। হেল্ড ওভার তো কম হয়েছে। তৈরি হলেও আপত্তি আপনার না হলেও আপত্তি, এতে আমি কি করব? আমি যাই কোথায়? খুব বিপদ। রুলসে আছে যে, কোয়েশ্চেন আওয়ার ১ ঘন্টার বেশি হয় না। সর্বভারতীয় স্তরে—লোকসভায় যান, রাজ্যসভায় যান, অন্যান্য বিধানসভায় যান, পরীক্ষা, নিরীক্ষা করে দেখবেন—লোকসভায় ৩/৪টে হয়, অন্য কোনও রাজ্যে ৫/৬ টা হয়। কিন্তু আমাদের এখানে ৮/১০ টা হয়। অল ইন্ডিয়া অ্যাভারেজে গড়পড়তা ৬/৭ টা হয়। এতেও আপনি অসন্তুষ্ট। আপনি তো আমাকে প্রায় ভগবান করলেন—ভগবান মানুষকে সন্তুষ্ট করেন না, মানুষই ভগবানকে সন্তুষ্ট করেন। এতে আমার কোনও ব্যাপার নেই। কি করে বেস্ট মেথড অ্যাডপ্ট করা যায় সেটা দেখতে হবে, তবে ১ ঘন্টার থেকে বেশি টাইম অ্যালট করা যাবে না।

প্রবলেম হচ্ছে টাইম এক ঘন্টা, দেয়ার ইজ নো আদার সলুউশন। আপনারা সাপ্লিমেন্টারি বন্ধ করে দিন, সাপ্লিমেন্টারি বন্ধ করলে আরও দু-একটা প্রশ্নের উত্তর হতে পারে।

(At this stage the House was adjourned till 1.30 P.M.)

[1-30—1-40 P.M.] (after Adjournment)

## LEGISLATION

### The West Bengal Finance Bill, 1992

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Finance Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** Dr. Zainal Abedin, what are your objections?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলে লেখা হয়েছে ২০শে মার্চ, ১৯৯২, আন্ডার রুল ৬৬। আমি স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করছি রুল ৬৭(৩) প্রতি। এই ধরনের একটা কমপ্রিহেনসিভ ট্যাক্সেশন বিল, অত্যন্ত কমপ্লিকেটেড, এর তো স্যার, বাংলা মানে করাই শক্ত। অসীমবাবু, আপনি তো পন্ডিত মানুষ, আপনি এর বাংলা মানে করে দিতে পারেন? এরজন্য তো একটা লাইব্রেরি লাগবে। এখন আমার কথা হচ্ছে, এই যে বিল এনেছেন এরজন্য তো একটা নির্দিষ্ট সময় দেবেন—১৪দিন সময় তো পাওয়া চাই। আপনি জানেন, আন্ডার রুল ১১০, মানি বিলস, This is one of the money bills. All financial Bill is not a money Bill, but this bill is definitely a money bill. আজকে এই মানি বিল যখন আমাদের দেবেন, আমাদের প্রস্তুত হবার তো সুযোগ দেবেন? আমরা আপনার মতো সবাই তো হার্বার্ট, ম্যাসাচ্যুসেট করে আসিনি? আমরা সাধারণ মানুষ, সাধারণ গন্ডির মধ্যে তো একটা সুযোগ দেবেন? আজকে আপনি রুল ৬৭ বিকে ভায়লেট করছেন। বলার কিছু নেই, পাঁচ দিনও পাচ্ছি না। তারপরও আর একটা অসুবিধা, সেক্রেটারির সাহায্য নিলাম, এর যে অ্যামেন্ডমেন্ট দেব, এই অ্যামেন্ডমেন্টের ফর্ম যে পাওয়া যায় তাই কাউন্টার জানে না। পিলার টু পোস্ট দৌড়দৌড়ি করে, সেক্রেটারিকে ধরে তারপর আমি দিতে পারলাম। সেইজন্য আমি একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছি আপনার কাছে, বিভিন্ন মেম্বাররাও দিয়েছেন, যে আপনি যে বিলটা এনেছেন, এটা কমপ্রিহেনসিভ বিল এবং বিভিন্ন জিনিস টাচ করে এবং এতে কিছু কৌশল আপনি অবলম্বন করেছেন। আপনার কাছে আমার প্রথম বলার কথা যে এগ্রিকালচার নিয়ে আমরা বারবারই কথা বলছি আপনার সামনে। যে যুক্তিটা আমার মাথায় কুলোচ্ছে না, আমার প্রপিতামহ বাবু বিনয় চৌধুরি মহাশয় এখানে আছেন, উনি তো গ্রামবাংলার প্রতিনিধি হয়ে আছেন, আর গ্রাম বাংলায় অত্যাচার চালাচ্ছেন। আজকে গ্রাম বাংলার ব্যাপারে ১০ হাজার টাকার উপর হলে আপনাকে ইনকাম ট্যাক্স দিতে হবে এবং এই আইনটা যে আপনি করতে যাচ্ছেন, এটা আমি যেটুকু বুঝেছি যে আমাকে রিটার্ণ দিতে হবে উইদাউট এনি নোটিশ। আপনি জানেন আপনার যে অ্যাসেসিং অফিসার আছে, এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স অফিসার, তিনি যা অ্যাসেসমেন্ট করেন, আমরা যে অ্যাসেসমেন্ট করি, আমাদের যা ইনকাম, তার চেয়ে উনি ডবল করে দেন। কখনও তিন গুন

করে দেন। আমি এম.এল.এ. ছিলাম না মাঝে, ওয়ার্ল্ড ইনকাম বলে একটা ইনকাম এখানে আছে, আমি ছিলাম না, আমাকে ধরে নিয়েছে আমি এম.এল.এ. ছিলাম এবং অ্যালাউন্সের উপর ট্যাক্স করা যায় না, লোকসভায় যায় না, বিধানসভায় যায় না, অ্যালাউয়েন্সটা ধরে নিয়ে ঐ স্ল্যাবটা বাড়িয়ে দেওয়া হল। আপনি যে নিয়ম করেছেন এই এগ্রিকালচার ইনকাম ট্যাক্স যে কতখানি হলে দিতে হবে—

**মিঃ স্পিকার ঃ** আপনি অবজেকশনটা শুধু মুভ করুন। আপনি মেরিটে যাচ্ছেন কেন? We are not discussing the merit now.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমার অবজেকশন এটাই, আপনি তো তীক্ষ্ণ বুদ্ধি সম্পন্ন মানুষ, আর্টিকল ১১০'তে দিস ইজ এ মানি বিল এবং এখানে রুল ৬৬ তে যেটা আপনি পারমিট করেছেন, রুল ৬৭(৩)তে, It has not been complied with. No.14 days has been given to us. আপনার একসেপশনাল ক্ষমতা আপনি প্রয়োগ করতে পারেন, তা আপনি তো বললেন ভগবান নন, আপনি যদি ভগবানের ক্ষমতাও অধিকার করে থাকেন, আপনি এটা পারেন না। আপনি এটা আমাকে স্যাটিসফাই করুন। How do you. What were the reasons. What were the compulsions. যাতে আপনি ৬৭(৩) ওয়েভ করেছেন, সেটা আমাদের জানিয়ে দিন।

**মিঃ স্পিকার ঃ** যখন বাজেট মুভড হয় এটা তো রেজাল্টিং ফ্রম দি বাজেট? Amendments are risen out of budget proposal. বাজেট যখন মুভ হয়, আমরা সাধারণত দেখি এটা মার্চের শেষ নাগাদ আসে। সমস্ত অ্যামেন্ডমেন্টগুলো ৩১শে মার্চের মধ্যে করতে হয়, ট্যাক্সেশন এফেক্টিভ ফার্স্ট এপ্রিল থেকে করার জন্য অ্যাপ্রোপ্রিয়েশন বিলও ৩১শে মার্চের মধ্যে করতে হয়। রাজ্যপালকে দিয়ে সই করিয়ে তারপর এটা দেখতে হয়। স্বাভাবিকভাবে বাজেট প্রপোজালগুলো আলোচনা করতে করতে, অ্যামেন্ড করতে করতে এটা এন্ড অব মার্চ চলে আসে। এটা সব সময় হয়, প্রতি রাজ্যে হয়, এটা শুধু পশ্চিমবাংলার ব্যাপার নয়, এটা লোকসভার ব্যাপারও আছে। এখন এটা আমি বি.এ. কমিটিতে আলোচনা করি। জ্ঞান সিং সোহনপাল উপস্থিত ছিলেন, আমাদের এখানে কনভেনশন আছে তিন দিনের নোটিশ আমরা দিই এই সব ব্যাপারে। কিন্তু এই ক্ষেত্রে একটা দিন কম হচ্ছে, আপনার কি মত, এটা নিয়ে আলোচনা করব? আপনি যদি বলেন ২৬ তারিখে না হলে, ২৭ তারিখে রাখতে পারি। একদিন এটা পিছোতে পারে। তখন উনি বললেন ঠিক আছে, আপনি যখন বলছেন, ফাইনান্স বিল, এটা স্বাভাবিকভাবে আসে সুতরাং ২৬ তারিখেই রাখুন। কোনও অসুবিধা হবে না। রেস্ট অব দি বিজনেস নিয়মিত রাখা যাবে। আমি এটা কোনওদিন পার্টির ব্যাপার বুঝতে পারি না, বি.এ. কমিটিতে যেটা আলোচনা হয়, I never hit below the belt. এটাও আপনাদের সঙ্গে আলোচনার পর ঠিক হয়, ডিসিসন হয়ে যায়, ইউননিমাসলি ডিসিসন হয়ে যায়। ওটা সিদ্ধান্ত হয়ে যাবার পর হাউসে এসে আবার আপত্তি তোলেন, এটা

কোথাকার নিয়ম, কোনও পার্লামেন্টারী ডেকোরাম আমি জানি না। আমি অপদস্ত এই ব্যাপারে। যদি জ্ঞানজী সেদিন আমাকে বলতেন যে এটা ২৭ তারিখে করুন তাহলে আমি ২৭ তারিখে করতাম, আমার কোনও অসুবিধা ছিল না। বাই কনসেন্ট of the opposition এটা হয়েছে। এটা বাই কনসেন্সাস হয়েছে। কথাটা বুঝে নেবেন।

[1-40—1-50 P.M.]

এটা নট বাই ইউজিং অফ মাই পাওয়ার, এটা বাই কনসেন্সাস করতে চাওয়া হয়েছিল। উনি, জ্ঞান সিং সোহনপাল এগ্রি করেছিলেন। যদি উনি বলতেন যে, না ২৬ তারিখ নয়, ২৭ তারিখ হবে, তাহলে তাই করা হ'ত। আমাদের হাউসের নর্মস মেনেই তা করা যেত। সুতরাং এখন যা বলছেন, এটা ঠিক নয়। বি.এ. কমিটিতে বসেই এটা ঠিক করা হয়েছে, দেয়ার ইজ সার্টেন নাইসিটিস ইন পার্লামেন্টারি ডেমক্রেসি। বি.এ. কমিটিতে বসে যখন কোনও কিছু আলোচনা করে, অনুমোদন করে সিদ্ধান্ত গ্রহণ করি তখন সেটা নিয়ে আর প্রকাশ্যে আলোচনা করা ঠিক নয়। এখানে উত্থাপন করা উচিত নয়। এটা হচ্ছে ইংরাজিতে একটা কথা আছে, হিটিং বিলো দি বেল্ট তাই হয়ে যাচ্ছে। এটা ঠিক নয়। ডঃ আবেদিন, আপনি একজন সিনিয়র পার্লামেন্টারিয়ন, এটা আপনার করা ঠিক নয়। এটা আর করবেন না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন বিভিন্ন সময়েই এরকম প্রশ্ন তোলেন। এর থেকে কি আমরা এটাই ধরে নেব যে বি.এ. কমিটিতে ওঁদের যে প্রতিনিধি আছেন তাঁর প্রতি ওঁর কোনও আস্থা নেই?

**মিঃ স্পিকার ঃ** না না, উনি তা বলছেন না। উনি আইনের একটা ব্যাখ্যা চাইছিলেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, ওরা ঐসব আইন-টাইন বোঝে না, জানে না, জানতে চায় না। জঙ্গলের রাজত্ব চালাচ্ছে, সেটাই বোঝে।

**Mr. Speaker :** The rules have been framed to provide for contingency. যখন বাজেট ৩০ তারিখ পাশ হয় এবং ফাইনাল হয়ে যায় তখন ৩১ তারিখের মধ্যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল পাস করাতে হয়, তা না হলে ১ তারিখ থেকে পে করা যায় না। সে রকম অবস্থায় আপনি কি বলছেন, Government will fall for constitutional crisis? The situation had been contemplated and power has been given to the speaker. If the Speaker depending on contingency this power can be exercised. এই জন্যই তো পাওয়ার দেওয়া আছে। এখানেও এই বিলের ক্ষেত্রেও ইফ স্পিকার পারমিটস তাহলে এটা হতে পারে। স্পিকার সিচুয়েশন দেখে অনুমোদন করতে পারে। আমি অনুমোদন করেছি এবং আপনাদের সঙ্গে আলোচনা করেই করেছি। ইট ওয়াজ নট ডিসাইডেড বাই মি, আপনাদের সঙ্গে আলোচনা করেই করা হয়েছে। আন্ডারস্ট্যান্ড দিস।

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West

Bengal Finance Bill, 1992 be taken into consideration.

Hon'ble Members may recall that in my Budget speech, I have proposed measures, I intend to undertake for additional resource mobilisation to the tune of Rs.62.50 crores during 1992-93. I have also announced certain tax concessions/exemptions in respect of some items of public utility and for promotion of sports and games which will result in an estimated loss of revenue to the tune of Rs.4.50 crores during the said year. The present Bill seeks to amend 11 (eleven) taxation statutes to give effect some of the proposals made in my budget speech requiring amendment to law. This apart, I have also proposed in the Bill to effect some procedural and administrative changes in some of the taxation statutes for better collection of revenue.

I believe, Hon'ble members will support the measures proposed in the Bill in the larger interest of the State.

With these words, Sir, I commend my motion for the acceptance of the House.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীকে আমি সরাসরি প্রশ্ন করছি, আপনি আমাকে দুটো হিসাব দিন তো। অ্যামিউজমেন্ট ট্যাক্স অন স্পোর্টস অ্যান্ড গেমস আপনি বিগত ৫ বছরে কত পেয়েছেন? এটার জবাব দিন। এটা আমি জানতে চাই। কারণ, একটা বাহবা কুড়োবার জন্য আপনি বলবেন স্পোর্টস অ্যান্ড গেমসে মাপ করে দিলেন, কত পয়সা পেয়েছেন? আগে যেটা নেই, বাহবা কুড়োবার জন্য আপনার মতো একজন অর্থনীতিবিদ এটা করলেন, তাতেই একটু আপত্তি। নেক্সট, আপনার সামনে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী শ্রী বিনয় চৌধুরি মহাশয় রয়েছেন উনিতো মহাভারতের পিতামহ ভীষ্ম, অনেক সর্বনাশ করেছেন, সামান্যই বাকি আছে। এখন যেটা বলতে চাইছি যে, গ্রামের মানুষের জন্য এক রকম আইন চলবে, আর শহরের মানুষের জন্য আর এক রকম আইন চলবে? আপনি যে আইন পাস করেছেন, কি পাস করেছেন আই.আর.ডি.পি. হচ্ছে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার একটা পরিকল্পনা, ইন্টিগ্রেটেড রুর‍্যাল ডেভেলপমেন্ট, সেখানে একটা স্ল্যাব করেছেন, করার সঙ্গে সঙ্গে এর ৪টি গ্রুপ করেছেন, আয়ের ভিত্তিতে শ্রেণীবিভাগ করেছেন। প্রথমে ১ থেকে ৪ হাজার পর্যন্ত, ৪ হাজার ১ থেকে ৬ হাজার পর্যন্ত, ৬ হাজার ১ থেকে ৮৫০০, আর লাস্ট বা ফোর্থ গ্রুপ হচ্ছে ৮৫০১ থেকে ১০,০০০ এরা আই.আর.ডি.পি. ইনক্লুডেড, এর মধ্যে দে লিভ বিলো দি প্রভার্টি লাইন। এদের আপনারা তুলতে চান, কিন্তু আপনাদের দাবি কত অসার গতবছর মাননীয় অতীশবাবু তা প্রমাণ করে দিয়েছেন। প্রয়োজনে এটা তুলে দিতে পারেন না। আপনি যখন শিলিং করেছিলেন ১০ হাজার তখন তার বিরুদ্ধে যা যুক্তি দেওয়া হয়েছিল তাকে আপনি কনফ্রন্ট করতে পারেন নি। কনট্রাডিক্ট করতে পারেন

নি। যখন দারিদ্র সীমার মধ্যে রয়েছে, ১০ হাজারের উপর করলেন ১১ হাজার আই.আর.ডি.পি. ইনক্লুডেড তাহলে কোন আইন বলে তার ইনকাম ট্যাক্স হচ্ছে? এই আপনার মার্কসিজম? মার্কসিজম তো সারা পৃথিবীর থেকে চলে গেছে, এখন আপনারা এখানে কোনও রকমে তাকে অক্সিজেন দিয়ে বাঁচিয়ে রেখেছেন, শেষ পর্যন্ত পৃথিবীতে আপনাদের বাঁচাবার জন্য অক্সিজেনও পাওয়া যাবে না। আজকে শহরের স্ট্যান্ডার্ড কি? আর গ্রামের মানুষগুলির জন্য আর একটা আইন? আপনারা চুপ চাপ বসে রয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি জানতে চাই, কিসের জন্য ব্যবস্থা করবেন? আপনাদের ভোগের ব্যবস্থার জন্য পাতাল রেল হল, আর আমাদের জন্য কিছু হবে না? এখানে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে, আর ওখানে ছেলেরা পড়াশোনা করবে, তারজন্যও বিদ্যুৎ পাচ্ছে না। এখন মহামেডানদের রোজার সময় যাচ্ছে, একটু আলো দেখা গেল না, এত অপদার্থ আপনারা। আপনাদের ভাবা উচিত যে আপনারা গ্রামের মানুষকে কিছু অ্যামিনিটিসই দিতে পারেন নি। গ্রামের কথা ছেড়ে দিলাম, আবার সেখানে ট্যাক্স করবেন এ দুটো কনট্রাডিকশন মনে করেন না? আপনি ফাইনান্স বিলে ৫ নম্বরে যেটা বলেছেন ক্লজ ফাইভ, ইট শুড বি টোটালি ওমিটেড। আর একটা কারণ আছে, আমি যে জন্য বলছিলাম আপনাদের এ.আই.টি দিয়েছেন, আপনাদের ক্ষমতায় হয় নি। ওয়েস্ট দিনাজপুরের ব্যাপারে আমাদের সব কিছু মালদায় করতে হবে, এগ্রিকালচারের ব্যাপার।

[1-50—2-00 P.M.]

এগ্রিকালচার রিটার্ণও মালদাতে দিতে হবে, এক দিন নোটিশ দিতে হবে তারপর রিটার্ণের জন্য একদিন, আবার একদিন হিয়ারিং তারপর অ্যাপীলেরও স্কোপ নেই। আমি যদি আপনার অ্যাসিসটেন্ট কমিশনারের কাছে অ্যাপীল করতে চাই আপনি নাগাল দিতে পারছেন না, ৪ বছর ধরে নাগাল পাওয়া যায় না। আপনাদের হাসি আসে, আপনারা বর্ধমানে ফল পেয়েছেন, ওয়েস্ট দিনাজপুরে যাবেন, ফল কাকে বলে দেখবেন। আর একটা জিনিস জানতে চাই, আপনি টার্ণওভার ট্যাক্স করেছেন ৫০কোটি টাকার, আপনাদের হিসাব আছে? কারা কারা ৫০ কোটি টাকার বিজনেস করে? হ্যাভ ইউ গেট এ রেকর্ড অফ দিজ ফিফটি ক্রোরস অফ রুপিজ? দেড়, দু পারসেন্ট এরা বিক্রি করে, ছোট করে দিলেন, বড়রা করতে চায় না, ছোট হলে পাশ ওভার হয়ে যায়, কনজুমার্স বাড়াবার কোনও চেষ্টা করছেন? Have you got the record ? ৫০ কোটি টার্ণওভার হবে, এ জিনিসটাতো ভাববেন। আবার এখানে একটা রিজন দেখিয়েছেন প্রফেশন্যাল ট্যাক্স যেটা ধরেছেন, এই প্রফেশন্যাল ট্যাক্সটা পরিষ্কার বলার জন্য অনেকে এতগুলি আন্দাজ করতে পারছেন না। The words "rupees twenty for each day" the words "rupees twentyfour each english calender months. এই জিনিসটা খুলে বলুন।

এখানে ৪ রকম ক্যালেন্ডার আছে, academic calendar. কোন ক্যালেন্ডার ইয়ারে জানুয়ারি, ফেব্রুয়ারি করে বলতে চেয়েছেন এটা একটু পরিষ্কার করে দেবেন। আপনার কাছে

এটা জানতে চাই। নেক্সট আপনার ·কাছে জানতে চাই অবজেক্টস অ্যান্ড রিজনসে এতগুলি কথা বললেন, সেই অবজেক্টস অ্যান্ড রিজনসে আপনাদের উচিত ছিল এক্সপার্টদের সঙ্গে কথা বলা। মাননীয় অধ্যক্ষ. মহাশয়, আপনি পন্ডিত মানুষ excerpts of the original order. দেওয়া উচিত ছিল, এতগুলি আইন, Do we have personal library. মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার লাইব্রেরি সার্ভিস সম্বন্ধে একাধিকবার বলেছি, এখানে কোনও বই চেয়ে পাওয়া যায় না। লাইব্রেরি আইন আমান্য এবং ভঙ্গ করে শর্ট নোটিশ হচ্ছে, রেলেভেন্ট এটা আমাদের সঙ্গে দেবেন, সেটা দিলেন না, কিন্তু How do you formulate our opinion? সাধারণভাবেই সেজন্য আজকে আপনাদের বিপদ আনতে পারে। তারপর ভি.ডি.ও ভি.সি.আরের কথা বলেছেন, হিসাব দিতে পারবেন? এগুলি মাননীয় বিনয় বাবুর পাশে যিনি রয়েছেন আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ওঁকে জিজ্ঞাসা করি, আপনাদের পলিসি আছে, লাইসেন্সের ব্যবস্থাও আছে, এ ব্যাপারে কোন জেলা থেকে কত টাকা পেয়েছেন তার হিসাব আছে? কতগুলি হিসাব দিয়েছেন, ৫০০/৭০০ টাকা করে করেছেন আপনি একটা কথা বলতে পারবেন? Have you got any record of it? স্টেটে রেভিনিউ কোন দিক দিয়ে আসবে? মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী রয়েছেন, ৩ লক্ষ একর জমি ডিস্ট্রিবিউট করেন নি, যার জন্য কেউ না কেউ একদিকে উদ্বৃত্ত করেছেন, আপনাদের প্রভিসন ছিল ড্যামেজ ফি করার, ড্যামেজ ফি করে ওভার দিজ যেটা ডিস্ট্রিবিউট করেন নি তার ভিতর দিয়ে ডেফিসিট ৪০ কোটি টাকা তুলতে চেয়েছেন আলটিমেটলি সেটা বোধহয় চলে আসবে। পরে স্টেটের হাতে কিছু হবে বোধকরি—পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, এখন দরকার পশ্চিমবঙ্গের ক্ষেত্রে যদি চেষ্টা করা হয়—সেটা আপনারা করবেন না, জমির মালিকদের ভয়ে—ড্যামেজ ফি করতে চেয়েছেন, উন্নতি হবে, ট্যাক্স করতে চেয়েছেন যেগুলি সাধারণ মানুষের উপর পড়ছে, আইনগুলি সংশোধন করুন, কেননা, কোনও সঙ্গতি নেই, আপনাদের শাসনে ১৪ বছরে সমস্ত পঞ্চায়েতে The period commencing with the left front Govt. here is the paradise for the lawyers, both criminal and civil, Sir, you are আপনি জানেন, কি আন্দাজ ক্রিমিন্যাল লইয়ারদের সুযোগ এসে গেছে। বিনয়বাবুর আইনের ব্যাপারে ক্রিমিন্যাল লইয়ারদের প্যারাডাইস হয়ে গেছে। স্কুল কলেজে ১ লক্ষ ৮০,০০০ একর জমি ইনজাংশনের কথা বলেছেন, যদি আবার আইন করতে যায় For the second time it will create another paradise for the criminal lawyers. সাধারণ মানুষ এর কি বুঝবে বলুন, আমি কিছুই বুঝতে পারছি না। এজন্য আমি আপনাকে অনুরোধ করব, যদি পারেন সেকশন ফাইভ ওমিট করুন, নয়তো সিমপ্লিফাই করুন।

সেকশন ৫ এর কোনও দরকার নেই। এবং দরকারই যদি না হয় তাহলে এই পেনাল্টি দূর করা উচিত। প্রফেশনাল ট্যাক্স সম্বন্ধে আপনি যে কথা আরও ক্লিয়ার করে বলবার চেষ্টা করুন। এখানে ফর দি ওয়ার্ডস Rupees ten for each English calendar month. এর মানেটা কি হল? এই জিনিসটা বোঝাবার চেষ্টা করুন। এর অবজেক্টস

অ্যান্ড রিজিনসের সঙ্গে একস্ট্রাক্ট দিলে ভাল হয় এবং এগুলো যেন সরল বাংলায় অনুবাদ করবার ব্যবস্থা করা হয়, কারণ সাধারণ মানুষ অনেক কিছু জানেন না। এরফলে আপনার অফিসাররা অনেক সময় অন্যায় করে চলে যাচ্ছেন। আমি এরমধ্যে যখন এম.এল.এ. ছিলাম না তখন এম.এল.এ. আমি ভেবে অল ইনকামের উপর ট্যাক্স বসিয়ে দিলেন, কিন্তু তার প্রতিকার আজ পর্যন্ত পাওয়া যায়নি। সেজন্য আপনার বিলকে সমর্থন করতে পারছি না। তাই বিশেষভাবে অনুরোধ করব, বিলটা প্রত্যাহার করবেন। কারণ আপনি রেকর্ড করবার সুযোগ পাবেন, কাজেই তাড়াহুড়ো করবার দরকার নেই। ৩১শে মার্চের মধ্যে পাস করতেই হবে এমন নয়। আপনি যদি এপ্রিল মাসেও আনেন তাহলেও অ্যাপ্লিকেশনের দিক থেকে কোনও তফাৎ হবে না। কাজেই তাড়াহুড়ো করবার দরকার ছিল না। কারণ এটা ট্যাক্সেশন বিল, অ্যাপ্রোপিয়েশন বিল নয়। This is not an Appropriation Bill. This is a Taxation Bill. As opposition, we must oppose and we oppose this Bill. গোটা বিল না পারেন, ক্লজ-৫টা অমিট করুন এবং বিলটা সার্কুলেট করুন। সাধারণ মানুষ যেন বাঁচে। বিলটা প্রচারিত হওয়া দরকার। যারা ট্যাক্স দেবেন তাঁরা বারবার ল'ইয়ারদের কাছে ছুটবেন। এতো ল'ইয়ারদের স্বর্গ করে দিচ্ছেন। It should not be lawyers paradise, Bengal has become lawyers paradise during your regume. এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ।

**শ্রী অমিয়কুমার পাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সভাতে ফিনান্স বিল উত্থাপিত হয়েছে সেই বিলকে আমরা সমর্থন করছি। আমার আগে জয়নাল আবেদিন সাহেব কিছু কথা বলেছেন যাতে কিছু অ্যামেন্ডমেন্টের কথা ছিল। কিন্তু এটা দুর্ভাগ্যজনক যে, ওঁদের সেই অ্যামেন্ডমেন্ট সার্কুলেট হয়নি, তাই সেই অ্যামেন্ডমেন্টের মধ্যে যেতে পারছি না। মাননীয় অর্থমন্ত্রী এখানে যে বাজেট পেশ করেছেন তাতে কিছু ট্যাক্স ছাড় দেবার এবং বসানোর প্রস্তাব করেছেন এবং সেই প্রস্তাব ইতিমধ্যে এই সভায় পাসও হয়েছে। স্বাভাবিকভাবে ট্যাক্স ছাড় দেওয়া, বসানো বা ট্যাক্সের হার পরিবর্তন করবার ব্যাপারে যে বাজেট পাস হয়ে গেছে তার সঙ্গে সঙ্গতি রেখে আজকে এই ফিনান্স বিল এসেছে। কাজেই এই বিলের বিরোধিতা কি করে করেন বুঝলাম না। এর আগে বাজেট বক্তৃতায় তাঁরা বলেন নি যে, যে সমস্ত ক্ষেত্রে সম্পদ সংগ্রহের জন্য করের ব্যবস্থা করা হয়েছে বা যে সমস্ত ক্ষেত্রে কর ছাড় দেওয়া হয়েছে সেসব ক্ষেত্রে তাঁরা সহমত নন। অন্য দিক থেকে ওঁরা বলেছেন, কিন্তু এদিক থেকে কিছু বলেন নি। স্বাভাবিকভাবে এই ট্যাক্স আইনের যে দশ-এগারোটি পরিবর্তনের কথা বলা হয়েছে তারসঙ্গেও একমত হবার প্রয়োজনীয়তা আছে বলে আমি মনে করি। এরমধ্যে যে বিষয়গুলি এসেছে তারমধ্যে প্রথম কথা হচ্ছে, The Bengal Finance (Sales Tax) Act. পরিবর্তন করতে চাওয়া হয়েছে। সেখানে দুই-তিনটি কথা বলা হয়েছে।

[2-00—2-10 P.M.]

আর একটা বিষয় হচ্ছে, ওয়ার্ক কন্ট্রাক্টের উপর এ পর্যন্ত যে ট্যাক্স নেওয়া হত তার কোনও নির্দিষ্ট বিধিবদ্ধ নিয়ম ছিল না। এই নিয়ে নানা ধরনের অভিযোগ আমাদের রাজ্যের মধ্যে উঠেছিল, নানা ধরনের প্রশ্নের সম্মুখীন হতে হচ্ছিল। সে ক্ষেত্রে একটা নির্দিষ্ট নিয়ম চালু করার চেষ্টা করা হয়েছে। এর মধ্যে দিয়ে বলা হয়েছে, যে ওয়ার্ক কন্ট্রাক্ট হবে তার গ্রস অ্যামাউন্টের উপরে এক পারসেন্ট ট্যাক্স এবার থেকে দিতে হবে। কাজেই যে কনফিউশন হয়েছিল সেটা আর থাকছে না। দ্বিতীয় কথা বলা হয়েছে সেলস ট্যাক্সের ব্যাপারে। এর আগেরবার বল পয়েন্ট এবং ফাউন্টেন পেনের উপর ছাড় দেওয়া হয়েছিল। এবারে বল পয়েন্ট রিফিল এবং লেখার কালির উপর থেকে যে সেলস ট্যাক্স আদায় হত সেটা বাদ যাচ্ছে। আর একটা বিষয়ে বলা হয়েছে যে সেলস ট্যাক্সের ক্ষেত্রে যে ডিলেড পেমেন্ট হয়েছে, যাদের ট্যাক্স বাকি আছে তারা সেই বকেয়া ট্যাক্স যদি নির্দিষ্ট সময় সীমার মধ্যে দিতে পারেন তাহলে তাদের ক্ষেত্রে পেনাল্টিটা আর নেওয়া হবে না। এই সুযোগটা তাদের দেওয়া হয়েছে এবং তারজন্য সময় সীমাটা বাড়ানোর কথা বলা হয়েছে। তৃতীয়ত আর একটা আইন সংশোধন করা হয়েছে। সেটা হচ্ছে, ওয়েস্ট বেঙ্গল এন্টারটেনমেন্ট অ্যান্ড লাকসারিস হোটেল অ্যাক্ট ১৯৭২। এক্ষেত্রে খুব স্বাভাবিক ভাবে বলা হয়েছে যে এ পর্যন্ত ট্যাক্সের হার যা ১৫ পারসেন্ট ছিল সেটা এবারে ২৫ পারসেন্ট হবে এবং বেশির ভাগ ক্ষেত্রে এয়ার কন্ডিশন হোটেলের উপরে এটা প্রযোজ্য হবে, অন্যক্ষেত্রে প্রযোজ্য হবে না। সেলস ট্যাক্সের ক্ষেত্রে টার্ণওভার ট্যাক্সের পরিবর্তন করতে বলা হয়েছে। এটা করতে গেলে মোটর স্পিরিট অ্যাক্টের পরিবর্তন প্রয়োজন। কারণ যারা ডিজেল, পেট্রোল বিক্রি করে তাদের যদি টার্ণওভার ৫০ কোটি টাকার বেশি হয় তাহলে তাদের কাছ থেকে টার্ণ ওভার ট্যাক্স আদায় করতে গেল এই মোটর স্পিরিট অ্যাক্টের পরিবর্তন করা প্রয়োজন। একথাটা ফিনান্স বিলে বলা আছে। এর পরে যে কথায় আসব সেটা হচ্ছে প্রফেশন্যাল ট্যাক্স। এই সম্পর্কে মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন বলেছেন যে এটা নিয়ে তাদের আপত্তি আছে। এক্ষেত্রে পরিষ্কার করে বলা হয়েছে যে এখন পর্যন্ত প্রফেশন্যাল ট্যাক্স যারা দিতেন যাদের এনরোলমেন্ট হয়নি, রেজিস্ট্রশনের আওতায় আসে নি তাদের জন্য একটা নির্দিষ্ট সময় সীমা বলা হয়েছে যে ১৯৯১ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯২ সালের ৩১শে আগস্ট, এই সময়ের মধ্যে যারা এনরোলমেন্ট বা রেজিস্ট্রেশনের সুযোগ গ্রহণ করেন, তাদের অদেয় যে ট্যাক্স সেটা যদি ৩০শে সেপ্টেম্বর ১৯৯২ সালের মধ্যে পেমেন্ট করে দেন তাহলে সে ক্ষেত্রে তাদের উপর কোনও শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করা হবে না। এক্ষেত্রে তাদের উৎসাহিত করার জন্য এই শাস্তিমূলক ব্যবস্থা প্রত্যাহার করার আশ্বাস দেওয়া হয়েছে। এর ফলে প্রফেশন্যাল ট্যাক্স আদায় আগে যা ছিল তার থেকে পরিমাণ আরও বাড়বে বলে আশা করা যাচ্ছে। এটা থাকলে রেজিস্ট্রেশন এবং এনরোলমেন্ট বাড়বে। সেজন্য সময় সীমার রিল্যাকসেশন করা হয়েছে যাতে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে অগ্রগতি হয়। আর একটা হচ্ছে, বৃত্তি করের হার পরিবর্তন করা হয়েছে এবং সেটা বাজেট প্রস্তাবে খানিকটা আছে, আর ফিনান্স বিলেও খানিকটা আছে। আমি সেই সম্পর্কে ডিটেলসে যেতে চাই না। এখানে নির্দিষ্ট ভাবে বলা হয়েছে যে ভিডিও পারলার, যেখানে

হোটেলে ভিডিও দেখানোর ব্যবস্থা আছে, সেই সমস্ত জায়গায় যে ট্যাক্স ছিল সেটাকে সর্বোচ্চ ৯ শত থেকে পরিবর্তন করে ২,৫০০ টাকা করা হবে। একই ভাবে যে সমস্ত হোটেল ওনার, অকুপায়ার বা লেসি আছে তাদের ৯ শত থেকে বাড়িয়ে ২,৫০০ টাকা করা হবে। বিউটি পারলার যেটা এয়ার কন্ডিশন নয় সেটাতে আগের ট্যাক্স থেকে যাচ্ছে। বিউটি পারলার যেখানে এয়ার কন্ডিশন আছে সেখানে ট্যাক্সের পরিমাণ ২,৫০০ টাকা হবে। হেলথ রেসর্ট এবং লিভিং সেন্টারগুলি সেখানেও সর্বোচ্চ ২,৫০০ টাকা ট্যাক্স হবে। এয়ার কন্ডিশন সেলুন যেগুলি সেখানেও সর্বোচ্চ ২,৫০০ টাকা ট্যাক্স হবে। এয়ার কন্ডিশন রেস্টুরেন্ট যেগুলি সেখানেও সর্বোচ্চ ২,৫০০ টাকা ট্যাক্স হবে। স্বাভাবিকভাবে এটা বাজেট প্রস্তাবে আছে। এটা নিয়ে কোনও প্রশ্ন বিরোধী বন্ধুরা তোলেন নি। কিন্তু আজকে সেটা কি তা আসছে আমি জানি না। এগ্রিকালচার ইনকাম ট্যাক্সের ব্যাপারে যে কথা বলা হয়েছে সেই ব্যাপারে আমার একটু সন্দেহ আছে, কয়েকটি প্রশ্ন আছে। এগ্রিকালচার ইনকাম ট্যাক্সের ব্যাপারে বলা হয়েছে যে, যাদের ইনকাম যে আওতা থেকে কৃষি আয় কর মুক্ত তার থেকে যাঁরা বেশি আয় করেন তাঁদেরকে বলা হচ্ছে যে ৩০শে জুন অর্থাৎ ১৯৯২ সালের বর্তমান আর্থিক বছরের শেষ থেকে ৩ মাসের মধ্যে তাঁদের রিটার্ণ দাখিল করতে হবে। রিটার্ণ দাখিল করলে আইনের প্রসিডিউরাল যেটা করতে হয় সেই ক্ষেত্রে ট্যাক্স ইমপোজের ব্যাপারে ন্যাচারাল জাস্টিসের বিধান সেখানে আছে। এগ্রিকালচার ইনকাম ট্যাক্স অফিসারের কাছে তারা স্বতঃস্ফূর্তভাবে এসে কর দেবেন এবং সেখানে ন্যাচারাল জাস্টিসের প্রয়োজনীয় ব্যবস্থা আছে বলা হয়েছে। আমার যেটা মনে হয়েছে, এই পরিপ্রেক্ষিতে কাগজে বিজ্ঞাপন দেওয়ার পর, এই সভায় আইন হিসাবে গ্রহণ করার পর স্বতঃস্ফূর্তভাবে রিটার্ণ দাখিল করবেন, তা হয়ত হবে না। এই ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তরকে উদ্যোগ নিতে হবে। স্বতঃস্ফূর্তভাবে ট্যাক্স দিতে আসবে বলে আমি মনে করতে পারছি না। ট্যাক্স জমা দিয়ে রিটার্ণ দাখিল করে এগ্রিকালচার ইনকাম ট্যাক্সের আওতায় যাঁরা আছেন, যাঁরা কৃষি আয় করছেন তাঁরা এগিয়ে আসবেন, সহযোগিতা করবেন এটা ধরে নেওয়া ঠিক হবে না। আর একটা বিষয় সেটা নিয়ে আমার সাজেশন আছে। সেটা হচ্ছে ওয়েস্ট বেঙ্গল এন্টারটেনমেন্ট কাম অ্যামিউজমেন্ট ট্যাক্স এটা একটু পরিবর্তন করা যায় কিনা দেখবেন। এখানে বলা হয়েছে কলকাতা বা হাওড়ায় যারা ভি.ডি.ও সো করবেন তাদের ট্যাক্সের পরিমাণ হচ্ছে ১০০০ টাকা থেকে বাড়িয়ে ১২০০ টাকা করা হয়েছে। পৌর এলাকায় ট্যাক্সের পরিমাণ ৭৫০ টাকা থেকে বাড়িয়ে ৯০০ টাকা করা হচ্ছে, গ্রামাঞ্চলে সেটা ৫০০ টাকা থেকে বাড়িয়ে ৬০০ টাকা করার প্রস্তাব করা হয়েছে। সাধারণ ভাবে আমাদের অভিজ্ঞতা হচ্ছে ভি.ডি.ও পারলার গ্রামাঞ্চলে প্রচুর পরিমাণে চলছে, শহরাঞ্চলে কিছু কিছু ক্ষেত্রে চলছে। এর মধ্যে কিছু কিছু ভি.ডি.ও পারলার হাই কোর্টের বিভিন্ন ধরনের সাহায্য নিয়ে মামলা-মকর্দ্দমা করে বিভিন্ন রকম আয় দেখিয়ে তাদের যাতে ট্যাক্স গভর্নমেন্টকে দিতে না হয় তার সুযোগ গ্রহণ করছে এক অংশের মালিক। আগামী দিনে চেষ্টা করতে হবে এই ট্যাক্স আদায় করার—যাতে অতিরিক্ত সম্পদ সংগ্রহ করা যায়। যারা এইভাবে ট্যাক্স দিচ্ছে না অথচ ভি.ডি.ও পারলার চালিয়ে যাচ্ছে তাদের জন্য ব্যবস্থা নিতে হবে। এই ট্যাক্স আদায় করার

জন্য দেখতে হবে তাদের কি কি কাগজ পত্র আছে, কেন ট্যাক্স দিচ্ছে না, শাস্তি মূলক ব্যবস্থা নিতে হবে, প্রয়োজনে ভি.ডি.ও সিজ করে নিতে হবে। এই ধরনের ব্যবস্থা যদি না করা যায় তাহলে যে পরিমাণ বাড়তি সম্পদ সংগৃহীত হবে বলে মনে করছেন তা হবে না। আমার মনে হয় যে পরিমাণ সম্পদ সংগৃহীত হবে বলে ধরেছেন সেটা হচ্ছে না। এই ব্যাপারে আমার একটা প্রস্তাব আছে। যে পরিমাণ ট্যাক্স বাড়ানো হয়েছে ভি.ডি.ও পারলারের ক্ষেত্রে ট্যাক্স আরও বাড়ানো হত তাহলে অনেক সুবিধা হত। এই সমস্ত ভি.ডি.ও পারলারগুলি গ্রামাঞ্চলে যে ভূমিকা পালন করছে সেই ক্ষেত্রে ট্যাক্স বাড়ালে ভি.ডি.ও পারলারের যে ক্ষতিকারক দিক আছে সেটা সমাজের উপর প্রভাব পড়ছে সেটা মুক্ত হতে পারে এবং সঙ্গে সঙ্গে গভর্নমেন্টের রেভিনিউ আরও বেশি আদায় হবে বলে মনে করছি। আর একটা বিষয়ে আপনাকে অভিনন্দন জানাচ্ছি। আপনি সমস্ত রকম খেলাধুলার উপর ট্যাক্স ছাড় দিয়েছেন, খেলাধূলার টিকিটের উপর আর ট্যাক্স রাখছেন না, এর জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-10—2-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, গত কয়েকদিন বাজেটের আলোচনায় আমরা অর্থমন্ত্রীকে খুব তীব্র ভাষায় আক্রমণ করেছি। আজকে সেই তীব্র ভাষায় ওঁকে আক্রমণ করব না। তার কারণ ওঁর উপরে আক্রমণ যথেষ্ট হয়েছে। উনি ভদ্রলোক, ওঁর জিরো ডেফিসিট নিয়ে আমরা অনেক মজা করেছি। ওঁর যে জিরো ডেফিসিট সেটা সত্যিই জিরো ডেফিসিট নয়। প্রথম বছরে অ্যাকচুয়ালি ডেফিসিট ছিল। আমরা তথ্য দিয়ে বলেছি। ইন ফ্যাক্ট, উনি যখন বলেছেন তখন আমি এখানে ছিলাম না। উনি বলেছেন যে, আমি ওঁর ঘরে গিয়ে বলেছি সব ঠিক আছে। আমি বলে এসেছিলাম যে সরকারের যে বই প্রথমে ছিল তাতে চিত্রটা খোলামেলা রয়েছে। আমি বই দেখে বলেছিলাম যে, অসীমবাবু, জিরো ডেফিসিট বাজেট হয়নি। আজকে আমাদের মূল উদ্দেশ্য হচ্ছে, ওয়েস্ট বেঙ্গল ফিনান্স বিলে নতুন যে ট্যাক্সগুলো চাপালেন সেটাকে আইনে পরিণত করে আমি মনে করি, যাদের জন্য কনসার্ন্ড আইন তাতে পরিবর্তন নিয়ে আসে। আমি যে পরিবর্তন আনা হচ্ছে সেগুলো সম্পর্কে পরে বলব। প্রথমেই ট্যাক্স কালেকশনের ব্যাপারে একটা দুটো মৌলিক কথা বলে রাখা দরকার। যে ট্যাক্স নিয়ে আমরা আলোচনা করি তখন কয়েকটা জিনিস আমাদের দেখতে হয় তার মধ্যে প্রথম হচ্ছে যে সেই ট্যাক্সটা ইনফ্লেশনারি হবে কিনা, তাতে সাধারণ মানুষের উপরে চাপটা কতটা বাড়বে। ২নং সেই ট্যাক্সটা আদায় করাটা কতটা সহজ হবে, না আদায় করার খরচটা ট্যাক্স আদায়ের চেয়ে বেশি হবে। ৩নং, এই ট্যাক্সের ফলে বে-আইনি কাজকর্ম বাড়বে, না এই ট্যাক্স প্রসিডিওর বা ব্যবস্থা আরও সহজ হবে। ৪নং এই ট্যাক্সের আইনগুলো সাধারণ মানুষকে আইনজীবিদের হাতে নিয়ে ফেলবে, না আইন সহজতর হওয়ায় লোকেরা সহজ ভাবে ট্যাক্স দিতে পারবে। আমি যদি এই চারটে কাউন্টে ধরি, আমার মনে হয় এই চারটে কাউন্টে এবারের বাজেটে যে ট্যাক্সগুলো করা হয়েছে সেটা ফেল করছে। তার কারণ, যে ট্যাক্স ধরা হয়েছে তাতে আমি

বললাম, ১নং ইনফ্লেশনারি হবে। ২নং, এই ট্যাক্স আদায় করা সহজ হবে না। ৩নং এই ট্যাক্সের ফলে সাধারণ মানুষ আরও বেশি করে আইনজীবিদের হাতে গিয়ে পড়বেন। ৪নং, এই ট্যাক্সের ফলে আরও বে-আইনি কাজকর্ম বাড়বে। মাননীয় অর্থমন্ত্রী ট্যাক্স বসিয়েছেন—যে কোনও সরকারকেই এই ট্যাক্স বসাতে হবে। কেন্দ্রীয় সরকারকেও বসাতে হয়, রাজ্য সরকারকেও বসাতে হয়, অ্যাডিশন্যাল রিসোর্স মোবিলাইজ করতে হয়। সেটা অন্যায় কিছু নয়। কিন্তু আপনি ট্যাক্সের স্ট্রাকচারটা যদি দেখেন তাহলে দেখবেন কোথায় কোথায়। আমি যেগুলো বলছি, কোথাও এগুলো ঠিক, কোথাও আবার সেগুলো ভুল। প্রথমেই এটা বলে রাখা ভাল, অন্যান্যবার যে ট্যাক্সের কথা বলা হয়েছে, তার কালেকশনটা কি রকম? কালেকশন ঠিকমতো হয়নি। এ সম্বন্ধে আমি বাজেট বক্তৃতায় বলেছি, অর্থমন্ত্রীর সেলস ট্যাক্সের যে লক্ষ্যমাত্রা স্থির করেছেন, আমরা মনে করি না যে সেই লক্ষ্যমাত্রায় পৌছানো সম্ভব হবে। কারণ গত বছরের ফিগার সেই কথা বলে না। উনি উচুঁতলায় বাড়াচ্ছেন। গত বছরে সেলস ট্যাক্স কালেকশন করার কথা ছিল ১৪৯২ কোটি টাকা। রিভাইজড এস্টিমেট ছিল ১৪৫০ কোটি টাকা। উনি এমনি এস্টিমেটটা কমিয়েছেন। এবারে কত ধরবেন? উনি বলেছেন ১৯০০ কোটি টাকা। উনি বলেছেন চেষ্টা হবে সেলস ট্যাক্স না বাড়িয়ে একজিস্টিং ট্যাক্সগুলো আদায় করা। আমি মনে করি যে, ওঁর সেলস ট্যাক্স আদায়ের যে হার, সাচ অপটিমিজম ইজ নট ওয়ারেন্টেড বাই হিজ রেট অব কালেকশন সো ফার। স্যার, আমি হিসাবগুলো বললে আপনি বুঝতে পারবেন যে, আপনি দেখুন, ১৯৮৮-৮৯ সালের অ্যাকচুয়াল যদি ধরি, তা কত পারসেন্ট? সেলস ট্যাক্স কালেকশন বেড়েছে ১৬.৫ পারসেন্ট। ১৯৮৯-৯০ সালের অ্যাকচুয়ালে দেখা যাচ্ছে ১১ পারসেন্ট সেলস ট্যাক্স কালেকশন বেড়েছে।

১৯৯০-৯১ সালে রিভাইজড যে এস্টিমেটস তাতে ৪ পারসেন্ট সেলস ট্যাক্স কালেকশন বেড়েছে। ১৯৯১-৯২ সালের অ্যাকচুয়াল ফিগারটা পাওয়া যায় নি তবে প্রায় ১৯ পারসেন্ট কাছাকাছি সেলস ট্যাক্স কালেকশন বেড়েছে। এইবার মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে ৩৫ পারসেন্ট প্রায় সেলস ট্যাক্স কালেকশন বাড়াবেন। এই যে সেলস ট্যাক্স এ দুটিই কমপোনেন্ট। এর একটা হচ্ছে সেলস ট্যাক্স আরেকটা হচ্ছে মোটর স্পিরিট সেলস ট্যাক্স। এই দুটি মিলিয়ে যে বৃদ্ধির হার হবে সেই বৃদ্ধির হারটি তিনি আদায় করবেন এই আশা করছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে জানতে চাইছি যে এই মোটর স্পিরিট সেলস ট্যাক্স কি? এই মোটর স্পিরিট সেলস ট্যাক্স বেশি হওয়ার জন্যে পেট্রোলের দাম বেশি। ট্যাক্স যথেষ্ট বেশি হওয়াতে পেট্রোলের দাম বেশি হবেই। এই খাতে বাজেট ছিল ১৭৩ কোটি টাকা। আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, আপনারা মোটর স্পিরিট সেলস ট্যাক্সের ক্ষেত্রে কত আদায় করতে পেরেছেন এবং অ্যাকচুয়াল কত ছিল ১৭৩ কোটি টাকার তুলনায় অ্যাকচুয়াল কত ছিল। তার কারণ আমরা দেখতে পাচ্ছি যে, ১৯৮৮-৮৯ সালে ইকনমিক রিভিউতে এর কোনও ফিগার দেখতে পাওয়া যাচ্ছে না। আমার মনে হয় আগে কম ছিল এই মোটর স্পিরিট সেলস ট্যাক্স এবং এখানে একটা বড় প্রবলেম থেকে যাচ্ছে। এই সেলস ট্যাক্স

স্ট্রাকচারটা কি? আসলে সেলস ট্যাক্সের গন্ডগোলটা অন্য জায়গায় এবং সেখানে যে লুপহোলসগুলি আছে সেগুলো পূরণ করার চেষ্টা করেছেন কিনা সন্দেহ আছে। আমি একটা তথ্য দিয়ে বলছি যে বড়বাজার এলাকার ব্যবসাদাররা যে ট্রান্স্যাকশন করেন পাইকারি বিক্রেতার সঙ্গে এবং পাইকারি বিক্রেতা যে বিক্রি করেন খুচরো বিক্রেতাকে তাতে কোনও দামের মিল থাকে না। আমার এক বড়বাজার এলাকার বন্ধুই বলেছেন যে, বড়বাজার এলাকায়, বড়বাজার এলাকায় শুধু নয় সমস্ত হোলসেল মার্কেট যেসব আছে যেমন পোস্তা বাজার, বড়বাজার এবং অর্ফান বাজারে ব্যবসাদাররা তাদের পাইকারি বিক্রেতাকে যেসব জিনিস ক্রয় করে তারা যদি কম দামে নিয়েছেন বলে লিখে দেন তাহলে ওই হোলসেল মার্কেটের ব্যবসাদাররা আরও বেশি মাল তাদের দেন। আমাকে একজন এস্টিমেট দিয়েছে এই দৈনিক এইরকম ট্রান্স্যাকশনের ফলে হোলসেল মার্কেটের থেকে ৫০ লক্ষ টাকা সেলস ট্যাক্স কালেকশন হচ্ছে। এর যদি রাফলি একটা হিসাব করা যায় তাহলে দেখা যাবে যে বছরে প্রায় ১৮০ কোটি টাকার সেলস ট্যাক্স রাজ্য সরকারের লস হচ্ছে। আসলে এই যে সেলস ট্যাক্স মেশিনারিটি আছে এবং তাতে যে ইন্সেপেক্টর থাকেন তার সর্বস্তরের মধ্যে একটা টোটালি করাপ্ট নেকসাস রয়ে গেছে। ইন ফ্যাক্ট এই নেকসাস ভাঙ্গবার জন্য মাননীয় অর্থমন্ত্রী কোনও গুরুত্বপূর্ণ পদক্ষেপ গ্রহণ করেছেন কিনা আমরা জানি না। সুতরাং রাজ্য সরকার এইক্ষেত্রে কোনও ইমপ্রুভ করতে পারেন নি। এইবার আবার মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে অ্যাডভান্স সেলস ট্যাক্স নিয়ে দেবেন। অ্যাকচুয়াল যে সেলস ট্যাক্স আদায় করার ক্ষেত্রে আমরা দেখছি কিছু সেলস ট্যাক্স জমা পড়ছে তা আবার মাহিনা ইত্যাদি দিতেই খরচ হয়ে যাচ্ছে এবং এর থেকে যে অ্যাকচুয়াল কালেকশন কত হচ্ছে ঠিক বোঝা যাচ্ছে না। অ্যাট দি পয়েন্ট অফ হোলসেল মার্কেট আপনি এখনও পর্যন্ত কোনও মেকানিজিম অ্যাডপ্ট করতে পারেন নি। দ্বিতীয়ত আমি আগেই বলেছি এই যে টার্ণ ওভার ট্যাক্স, এটা ইনফ্লেশনারি, আপনারা এই টার্ণ ওভার ট্যাক্স থেকে ১২ কোটি টাকার মতো আদায় করবেন বলেছেন। আপনারা সেলস ট্যাক্সের পরিবর্তন ঘটিয়েছেন। এটা ইনফ্লেশনারি কেন আমি বলছি আপনারা এই টার্ণ ওভার ট্যাক্সের থেকে ১২ কোটি টাকা আদায় করবেন এবং এরফলে বড় ব্যবসাদাররা হাফ পারসেন্ট পাইকারি ব্যবসাদারদের কাছ থেকে আদায় করবেন, পাইকারি ব্যবসাদার আবার খুচরো ব্যবসাদারের উপরে চাপ দেবেন এবং খুচরা ব্যবসাদার আবার কনজিউমারদের উপরে দিয়ে এটা পাশ করিয়ে দেবেন। এতে কিন্তু আপনার সেলস ট্যাক্স বাড়তে পারছে না, উল্টে একটা ইনফ্লেশনারি ট্রেন্ড একটু এসে যাচ্ছে। আপনি বলেছেন যে এই সেলস ট্যাক্সের নাম পরিবর্তন করে টার্ণ ওভার ট্যাক্স করবেন। কিন্তু এই টার্ণ ওভার ট্যাক্স করলেও ইট উইল অলসো প্রুভ টু বি ইনফ্লেশনারি।

[2-20—2-30 P.M.]

সুতরাং উনি এই টার্ণওভার ট্যাক্স ওর আগের যুক্তিতে কেন চাপালেন মানুষের উপরে, এটা ঠিক আমার কাছে ক্লিয়ার নয়। যেখানে ট্যাক্স করার সুযোগ ছিল আমার প্রশ্ন সেই জায়গাগুলিতে কি মন্ত্রী মহাশয় ট্যাক্স করেছেন? উনি যে জায়গায় ট্যাক্স করেছেন সেই

ব্যাপারে আমি খুব সহজ ভাবে গভীরে না গিয়ে বলতে পারি কোথায় ট্যাক্স করার সুযোগ ছিল, যেমন হঠাৎ উনি বললেন রামের উপর সেল ট্যাক্স বসিয়েছেন এগুলি কে বলে আই.এম.এফ আসলে বিদেশি নয় নামগুলি হচ্ছে বিদেশি মানে ইন্ডিয়ান মেড ফরেন লিকার। রামের উপর কত ট্যাক্স বসিয়েছেন, রামের উপর ট্যাক্স ১ কোটি টাকা, এখন সেখানে নেই সেটা হচ্ছে ব্রান্ড অফ অ্যালকোহল, এই রকম হুইসকি, জিন, বিয়ার, যেখানে বাড়ালে আপনি আরও ৩/৪ কোটি টাকা পেতেন। এইগুলিকে কেন একজেমপ্ট করা হল বুঝলাম না আর কেনই বা হঠাৎ রামের উপর ট্যাক্স ধরা হল এটা আমার কাছে ঠিক ক্লিয়ার নয়। এটা ক্লিন কেস যে এখানে ট্যাক্সটা সরকার ছেড়ে দিলেন। আপনি জানেন সিগারেটের ওপর সেন্ট্রাল বাজেটে ট্যাক্স ধরেছেন, সিগারেট ওয়াজ অ্যানাদার এরিয়া এখানে রাজ্য সরকার ট্যাক্স বসাতে পারতেন। কিন্তু সিগারেটের ওপর থেকে কোনও রেভিনিউ তোলার চেষ্টা করেন নি অথচ রাজ্যকে রেভিনিউ সংগ্রহ করতে হবে। সিগারেট এবং মদে ট্যাক্স করলে যেখানে কেউ বেশি কিছু প্রতিবাদ করতে পারে না ইনফ্যাক্ট যে খাচ্ছে সে নেশার জিনিস হিসাবে খাচ্ছে, বাঁচার জন্য তো দরকার হয় না তাই সিগারেটের ওপর ট্যাক্স বসাতে পারতেন। আমার মনে হয় পঞ্চায়েতের যারা মেম্বার তারা লম্বা সিগারেট খায় পেছনে তুলো দেওয়া, তাই তাদের কথা ভেবেই হয়ত ট্যাক্স হল না। এবারে অন্য প্রসঙ্গে আসি, হোটেলের ওপর নতুন ট্যাক্স বসিয়েছেন এই ব্যাপারে আমি সেদিন অসীমবাবুকে বলেছিলাম—অবশ্য বেশি বলতে পারিনি—উনি একটি হোটেলে যেখানে ২৫০ টাকার ওপরে রুম চার্জ হবে থ্রি স্টার অ্যান্ড অ্যাবাভ সেই হোটেলের ওপর উনি বলছেন ১০/১৫ শতাংশ ট্যাক্স বাড়াবেন, এতে ১ কোটি টাকা পাওয়া যাবে। উনি বলছেন "Such upward revision of accommodation charge will range between 10 per cent and 25 per cent." এবং উনি বলছেন আন অকুপাইড রুমস-এর উপর ট্যাক্স নেবেন না, সরকার যে কি করে নিজে এর মধ্যে জড়িয়ে পড়েন আমি বুঝতে পারি না। ওরা তো এমনিই দেবে, টার্ণওভার ট্যাক্স। আপনি যেটা বললেন ৫০ ক্রোরস অ্যান্ড অ্যাবাভ টার্ণ ওভার ট্যাক্স দেবে এখানে তো সে প্রথমেই সুযোগ পাবে তাই কম দেখিয়ে শুরু করবে। ট্যাক্স আদায়ের ক্ষেত্রে দেখা গেছে যত রেটটা ফ্লাট করতে পারবেন তত বেশি কালেকশনটা হবে। ভারতবর্ষে এর আগে ২০/৩০ টা স্লাব ছিল, আপনারা দেখেছেন কেন্দ্রীয় সরকার ক্রমশ ইনকাম ট্যাক্সের স্লাবটা কমিয়ে আনছেন, কারণ এতে ট্যাক্স কালেকশনটা বেটার হবে। তাই এক্ষেত্রে টার্ণওভারটা" ফিফটি ক্রোরস অ্যান্ড অ্যাবাভ" করলে লোকেরা ট্যাক্স দেবে না, এতে তারা সুযোগ পেয়ে যাবে। তার উপর যদি আপনি আনঅকুপাইড রুমসের জন্য ট্যাক্স না নেন তাহলে সেক্ষেত্রে আপনাকে অকুপাইড রুমস ট্যাক্স এবং টোটাল ঘর অকুপাইড হচ্ছে সেটা দেখার জন্য পশ্চিমবাংলায় টোটাল যত হোটেল রুমস আছে থ্রি স্টার অ্যান্ড অ্যাবাভ তাদের টোটাল টার্ণ ওভারটা যদি দেখেন ৬০ শতাংশ অকুপেন্সি ধরে তাহলে রাফলি বছরে ৬০ কোটি টাকা বিলিং হয়। আপনি যখন হোটেল থেকে ট্যাক্স তুলতে চাইছেন, তখন আপনি একটা ফ্লাট ২ পারসেন্ট অন অল হোটেলস অ্যাবাভ ২৫০ টাকা এটা করে দিতে পারতেন।

"আপনি ২৫০ টাকার বেশি ভাড়া দিতে হয় এমন সব হোটেলের কামরার জন্য প্রদেয় করের হার বৃদ্ধি করেছেন এবং আপনি বলেছেন এই ব্যবস্থার ফলে এক কোটি টাকা বাড়তি রাজস্ব আদায় হবে। আপনি কমপ্লিটেড ট্যাক্স স্ট্রাকচার করেননি। আপনি অকুপাই রুম এবং আন-অকুপাই রুম এই দুটো করে আপনি ট্যাক্স ফাঁকি দেওয়ার সুযোগ করে দিয়েছেন। কিন্তু এর ফলে লোকে আরও ট্যাক্স বেশি ফাঁকি দেবে। কি হবে সেটা আপনি জেনে রাখুন এবং কলকাতায় এই ব্যাপারটা অলরেডি চালু হয়ে গেছে। আগে যারা হোটেলে বাস করতেন তারা এখন গেস্ট হাউসে যাচ্ছেন এবং কলকাতায় এই প্রাইভেট গেস্ট হাউস রাতারাতি তৈরি হচ্ছে। লোকেরা হোটেলে উঠছে না, গেস্ট হাউসে উঠছে। হোটেল মালিকরা গেস্ট হাউস করে সেখানে লোক রাখছেন হোটেলের হাই রেট তাকে দিতে হচ্ছে না। সেইজন্য অসীমবাবুকে আমি বলব, ডিফারেন্সিয়াল ট্যাক্স না করে ফ্ল্যাট রেটে এই ২ পারসেন্ট ট্যাক্সটা বাড়িয়ে দিন, তাতে বে-আইনি কাজ অনেক কমবে। আর আপনার ট্যাক্স কালেকশনও সমান হবে। এই বছর কেন্দ্রীয় বাজেটে মনমোহন সিং এয়ার কন্ডিশনের উপর এবারে কোনও ট্যাক্স বসাননি। আপনি জানেন এয়ার কন্ডিশনের উপর ট্যাক্স না বসানোর জন্য পশ্চিমবাংলায় অনেকে এয়ার কন্ডিশন রেস্টুরেন্ট খোলার জন্য উৎসাহিত হচ্ছেন। কিন্তু পশ্চিমবাংলায় এয়ার কন্ডিশন রেস্টুরেন্টের উপর ট্যাক্স বসানো হয়েছে। এয়ার কন্ডিশন রেস্টুরেন্টে খাওয়াটা লাকসারি, না লাকসারি না, এটা নিয়ে আবার ডিবেট হতে পারে, আমি কিন্তু সেখানে যাচ্ছি না। এবারে আপনি প্রফেশনাল ট্যাক্স বাড়িয়েছেন। শীততাপ নিয়ন্ত্রিত বিউটি পারলার, ভিডিও পারলার রেস্তোরা প্রভৃতির মালিকদের উপর প্রদেয় বৃত্তিকরের হার বাড়িয়ে আপনি ২,৫০০ টাকা করেছেন। যেটা আগে ৯০০ টাকা ছিল সেটা আপনি বাড়িয়ে ২,৫০০ টাকা করেছেন এবং এই করবৃদ্ধি করে আগামী আর্থিক বছরে আপনার কালেকশন হবে মাত্র তিন কোটি টাকা। প্রফেশনাল ট্যাক্স বাড়িয়ে এই টাকাটা আপনি পাবেন। মাননীয় মন্ত্রী মহাশয় আমি আপনাকে জানাতে চাই, কলকাতায় সবচেয়ে পপুলার রেস্টুরেন্ট হচ্ছে 'অ্যাম্বার'। আমরা স্কুল-কলেজে যখন পড়তাম তখন ওখানে অনেক খেয়েছি। আপনি ওখানে খেয়েছেন কিনা ছাত্রাবস্থায় জানি না। আপনি স্পার্টার কমিউনিস্ট বলে হয়ত খাননি। আমরা দেখছি ওই অ্যাম্বার রেস্টুরেন্টের ঠিক উল্টো দিকে ওরা আরেকটা রেস্টুরেন্ট খুলেছে। অ্যাম্বারে বসে খেলে ট্যাক্স দিতে হবে। আপনি যেহেতু ট্যাক্স বাড়িয়েছেন সেইহেতু ওরা উল্টোদিকে আরেকটা রেস্টুরেন্ট খুলেছে এবং সেখান থেকে লোকে টেক হোম ফুড নিয়ে যাচ্ছে এবং ঐ প্যাকেট বাড়ি নিয়ে গিয়ে খাচ্ছে। ঐ একই খাবার লোকে প্যাকেটে করে বাড়ি নিয়ে গিয়ে খাচ্ছে, কিন্তু তাকে কোনও ট্যাক্স দিতে হচ্ছে না। ঐ ট্যাক্স এসকেপ করার রাস্তাটি আপনি করে দিয়েছেন। আপনি দেখবেন সামনের বছর এই বাজেট গ্রান্টে যে টাকাটা আপনি পাবেন বলে মনে করছেন সেই টাকাটা আপনি পাবেন না। হোটেলে ট্যাক্স দিতে হবে বলে লোকে গেস্ট হাউসে চলে যাচ্ছে, ক্লাবে চলে যাচ্ছে, রেসিডেন্সিয়াল অ্যাকমোডেশনে চলে যাচ্ছে ট্যাক্স ফাঁকি দেওয়ার জন্য তারা টেক হোম জয়েন তৈরি হবে। আর আপনি এখানে বলছেন অনেক টাকা এখান থেকে কালেকশন করবেন। আপনি রাজ্য বাজেটের মেইন সিক্সটি পারসেন্ট সেলস ট্যাক্স থেকে কালেকশন

করবেন বলেছেন। ৩,১২২ কোটি টাকা যদি আপনার টোটাল রেভিনিউ রিসিপ্ট হয়, তার মধ্যে আপনি সিক্সটি পারসেন্ট সেলস ট্যাক্সের উপর নির্ভরশীল হয়েছেন। সেলস ট্যাক্সের এই স্ল্যাবটাকে আরও র‍্যাশনালাইজ করে আপনাকে সেলস ট্যাক্স কালেকশনের মূল জায়গায় যেতে হবে। সেলস ট্যাক্স কালেকশনের মূল জায়গাটা এটা নয়, সেলস ট্যাক্সের মূল জায়গা স্টিল রিমেইন্স। হোলসেল মার্কেট থেকে এই ট্যাক্সটা আপনাকে আদায় করতে হবে। এখান থেকে ট্যাক্স আদায় করার কোনও এফোর্ট আমরা দেখতে পাইনি। আর অন্য দিকে আপনি আজকে দেখুন পশ্চিমবাংলায় টি.ভি. শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। আমি অনেকবার আপনাকে বলেছিলাম এই সেলস ট্যাক্সটা কমিয়ে দিতে, তাতে হয়ত আপনার কিছু টাকা লোকসান হত। এবারে আপনি সেইটা করেছেন এবং আপনার কিছু টাকা এখানে লোকসান হচ্ছে। কিন্তু এটা অনেক দেরি হয়ে গেছে।

[2-30—2-40 P.M.]

আপনি যেখানে টোটাল ছাড় দিয়েছেন সাড়ে চার কোটি টাকা। কখন ছাড় দিয়েছেন? যখন ইন্ডাস্ট্রিগুলি বন্ধ হয়ে যাওয়ার পর ছাড় দিয়েছেন। সুলেখা বন্ধ হয়ে পড়ে রইল। আপনি এখন বলছেন লেখার ইঙ্কের ওপর ছাড় দেবেন। এই ছাড়গুলি হওয়া উচিৎ ছিল টাইমলি এবং প্রপারলি। ছাড়গুলি সাফিসিয়েন্ট হওয়া উচিৎ ছিল। কিছু ইন্ডাস্ট্রি বাঁচতে পারত। এই হাউসে কথা উঠেছে, বামফ্রন্টের সদস্যরাও তুলেছেন—সুলেখাটাকে বাঁচাতে পারবেন না। আপনি জানেন যে, এখন পিপল আর শিফ্টিং। লোকে গ্রামাফোন রেকর্ড থেকে টেপে শিফট করেছেন। লোকে ফাউনটেন পেন থেকে শিফট করেছে বল পয়েন্টে। বল পয়েন্ট ইঙ্কে আপনি ছাড় দিয়েছেন। এটা ওয়েলকাম করছি। এতে লেখাপড়ার দিকে ঝোঁক বাড়বে। কিন্তু যেটা দিয়েছেন সেটা এগেন টু লিটল অ্যান্ড টু লেট। যেটার দেওয়া দরকার ছিল সেটা আপনি সময় মতন দিয়েছেন বলে মনে হয় না। এখানে আপনার সিরিয়াস হওয়া উচিৎ ছিল। এইবারের বাজেটে দুটো অ্যাকাউন্টসে লোকে কনফিউস হয়ে যাচ্ছে। আমি প্রথমে ভেবেছিলাম ল্যান্ড রেভিনিউয়ের ২৪৪ কোটি টাকা, সেখান থেকে আপনি তুলবেন—এখানে একটা এতবড় ব্যাপার রয়েছে, আপনি ল্যান্ড রেভিনিউয়ে ২১৯ কোটি টাকা রিভাইজড করে পরে করলেন ২৪৪ কোটি টাকা। এবারে আপনি একেবারে বাড়িয়ে সেটা ৩২৫ কোটি টাকা করলেন। তার মানে ল্যান্ড রেভিনিউয়ে প্রায় ৪০ কোটি টাকা বেড়েছে। আমি প্রথমে ভেবেছিলাম আপনি সত্যি এত সিভিয়ারলি ল্যান্ড রেভিনিউ বাড়িয়েছেন? গরিব চাষীদের আঘাত করতে চাইছেন? ল্যান্ড রেভিনিউয়ে অ্যাজ সাচ আপনি মাত্র ৩ কোটি টাকার মতন পাবেন। আপনি ল্যান্ড রেভিনিউয়ে মেনলি কোলের উপরে যে সেস, শুধু কোলের উপর না—মিনারেলস, চায়না ক্লে, এবং অন্যান্য মিনারেলস তার উপরও যে সেস সেটাও ল্যান্ড রেভিনিউয়ের মধ্যে ক্যালকুলেট। আপনি এবারে এখানে একটা ভীষণ জাম্প করেছেন—ট্যাক্সেশন লজ এনেছেন। কোল মাইনসে কিছু টাকা, আপনাকে বলি, কোল মাইনসে যে ২০০ কোটি টাকার উপর সেস পাবেন, কোল মাইনসের লোকেদের দাবি—কয়লাখনির গ্রামগুলি সবচেয়ে বেশি পুয়োর কন্ডিশনে আছে,

তাঁদের জল নেই, অন্য কোনও রকম ব্যবস্থা নেই, কোল ইন্ডিয়া কিছু কিছু গ্রামে ইলেকট্রিফিকেশনের ব্যবস্থা করেছে, ওঁরা বলেন—রাজ্য সরকার ২৫০ কোটি টাকা নিয়ে যাচ্ছেন কিন্তু তার ফ্র্যাকশানও কোল মাইনস এরিয়ার জন্য খরচ করছেন না। ল্যান্ড রেভিনিউয়ের ৩ কোটি টাকা কোল সেস থেকে আদায় করবেন পরিকল্পনা করেছেন। যেহেতু সিঙ্গল পয়েন্ট ডোনার কোল ইন্ডিয়া। গত কয়েক বছরে আপনি এগ্রিকালচারের ওপর ট্যাক্স করেছেন এবং অন্যান্য ক্ষেত্রেও ট্যাক্স করেছেন। আপনি গত ৩ বছর ধরে চায়ের ওপর কোনও ট্যাক্স বাড়ালেন না। সুতরাং আমি বলছি যে, যেখানে ট্যাক্স করার সুযোগ ছিল সেখানে ট্যাক্স করলেন না। ট্যাক্সের অ্যাসেসমেন্ট করেছেন, প্রোজেকশন করেছেন—সেটা ওভারঅল সিমপ্লিফায়েড নয় এবং ট্যাক্সের যে প্রসিডিওর সেটাও কমপ্লিকেটেড। এত ট্যাক্স আদায় হবে না তাই এই ফিনান্স বিলের বিরোধিতা করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় যে ফিনান্স বিল উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কিছু কথা বলতে চাই। প্রথমে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাব, তার কারণ হচ্ছে, আমরা লক্ষ্য করেছি গত কয়েক বছর ধরে যেখানে রাজ্যর সম্পদ কি ভাবে বৃদ্ধি করা যাবে সে বিষয়ে তিনি যেমন দিবারাত্র চিন্তা-ভাবনা করেছেন এবং সেই সঙ্গে এটাও মাথায় রেখেছেন যে, সম্পদ সংগ্রহ বৃদ্ধি করতে গিয়ে সেটা যাতে সাধারণ মানুষের কষ্টের কারণ না হয় সেই ব্যাপারেও তিনি সজাগ ছিলেন। এবারে তিনি যে কয়েকটি প্রস্তাব এনেছেন এই ক্ষেত্রে আমরা দেখছি যে, সাধারণ মানুষের উপর এতে কোনও প্রভাব পড়বে না। আমি দু-একটা বিষয়ের কথা উল্লেখ করছি। প্রথমত প্রফেশনাল ট্যাক্সের বিষয়ে আমি মন্ত্রী মহাশয়কে এই কথা বলেছিলাম যে যারা স্যালারি গ্রুপে আছে তাদের ক্ষেত্রে ট্যাক্সের মধ্যে পড়ছে তাদের পেনালটি ছাড়ের কি হবে। আমি স্পেসিফিক উদারহণ দিয়েছিলাম। স্কুলে কোনও তো অ্যাকাউনটেন্ট নেই, মাধ্যমিক পাশ করা একটি ছেলে সে Accountant এর কাজ করে থাকে। স্কুলে ১০/১৫/২০ জন শিক্ষক এবং শিক্ষাকর্মী আছেন এবং তাদের প্রফেশনাল ট্যাক্স তাকে হিসাব করে স্কুল থেকে কাটতে হয়। কিন্তু দেখা যাচ্ছে প্রফেশনাল ট্যাক্স অফিসার তিনি এক সঙ্গে ১০ বছরের জমা হিসাব চেক করলেন, চেক করে একটা হিসাবে দেখা গেল কোনও বছর এক টাকা, দু টাকা কি তিন টাকা কারও কারও ক্ষেত্রে কম দেওয়া হয়েছে। দশ বছরের যোগ করলে সেটা দাঁড়ায় ৫০ টাকা। সেইটা এক সঙ্গে হিসাব করে পেনালটি ধরে ৫০০/৬০০ টাকা করা হল। এই টাকা কে দেবে? এমপ্লয়ী তো তার টাকা কাটার কথা নয়, এমপ্লয়ার কাটবে। ভুল বশত যদি কম কাটা হয়ে থাকে, প্রতিষ্ঠান, স্কুলকে এক্ষেত্রে ধরা যায়। এই যে অ্যাসেসমেন্টের ভুলের জন্য পেনালটি হল এই টাকা কে দেবে, কোথা থেকে দেব। আমি বলেছিলাম অ্যাসেসমেন্ট করে কি টাকা দাঁড়াবে সেটা বছর বছর দিয়ে দিতে পারলে ভাল হয়। এক সঙ্গে দশ বছরের হিসাব নিকাশ করে ১০০ টাকা কম কাটা আছে, ৬ শো টাকা ফাইন এক সাথে ৭০০ টাকা করলেন, এতে তো অসুবিধা হয়। আমি মন্ত্রী মহাশয়কে বলেছিলাম, তিনি বলেছিলেন

দেখবেন। কিন্তু এখানে লিখেছেন, Provided for exemption from penalty and interest in case enrolment certificate or Registration Certificate is obtained by 31st August, 1992 and payment is made by 30.9.92. এখানে স্যালারিড গ্রুপের লোকদের কথা লেখা নেই। এদের ক্ষেত্রে চিন্তা-ভাবনা করা যেতে পারে। এই সুযোগটা যাতে তারা পেতে পারেন সেটা দেখলে ভাল হয়। প্রফেশনাল ট্যাক্স কম কাটা হয়েছে, কম জমা দেওয়ার ক্ষেত্রে তারা যেন পেনালটি থেকে রেহাই পান। এই বিষয়টা মন্ত্রী মহাশয়কে দেখার জন্য অনুরোধ করব। এই সঙ্গে ভিডিও শোর ক্ষেত্রে এখানে ৫/৬ শো টাকা করে ক্ল্যাসিফিকেশন করা আছে। এইটা একটু অন্যভাবে করলে ভাল হত। গ্রামাঞ্চলে যেখানে ভিডিও শো দেখানো হয়, সেখানে সব জায়গায় একই রকম শো হয় না, কোথাও দুটো কোথাও তিনটে কোথাও চারটে করে শো হয়। কোথাও লোকজন বেশি হয়, কোথাও কম হয়। মুড়ি-মুড়কির মতো এক করে দিলে অসুবিধা হয়। শোয়ের ভিত্তিতে যদি করা হয় পার শো তাহলে সুবিধা হবে। আর লাইসেন্স প্রদান ক্ষেত্রে দেখা যায় লাইসেন্স দেন এক অথরিটি, সেটা ঠিকভাবে দেখা হচ্ছে কিনা সেটা দেখেন আর এক অথরিটি, আর হিসাব নেন আর এক অথরিটি। এইটা যদি কম্বাইন্ড আন্ডার ওয়ান আমব্রেলা আনা যায় ভাল হয়। ভিডিও শুধু এক জায়গায় দেখানো হয় না, অনেক জায়গায় দেখানো হয়ে থাকে। বিয়ে বাড়িতে দেখানো হয়ে থাকে।

[2-40—2-50 P.M.]

তাদের লাইসেন্স আছে কিনা জানি না। মোবাইলভাবে এই ভিডিও শো তাঁরা চালান। তাদের কোনও লাইসেন্স দেওয়া যায় কিনা সেটা চিন্তা করা দরকার। তারপর এই ভিডিও সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর একটি বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। অনেকে এই সমস্ত মেশিনপত্র কিনেও তারা লাইসেন্স পাচ্ছেন না। লাইসেন্স নিতে এবং ট্যাক্স দিতে অনেকে আগ্রহী কিন্তু জেলা স্তরে আমরা দেখছি এই লাইসেন্স প্রদানের ব্যাপারে কিছু দ্বিধাদ্বন্দ্ব আছে ফলে জেলাগুলিতে অনেক কেস জমে থাকছে। তাদের লাইসেন্স না দেওয়ার জন্য গভর্নমেন্টও রাজস্ব থেকে বঞ্চিত হচ্ছে। তবে লাইসেন্স না পেলেও তারা যে শো বন্ধ রেখেছেন তা নয়, বেআইনিভাবেই সেগুলি তারা চালিয়ে যাচ্ছেন। কাজেই কোনও কোনও ক্ষেত্রে কত সংখ্যক লোককে এই লাইসেন্স দেওয়া হবে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তিনি এ সম্পর্কে পরিষ্কার নির্দেশ জেলাগুলিতে দিয়ে দিন। আর একটি বিষয়ে মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলব। অনেক জায়গায় আমরা জানি যে বড় পর্দায় ছবি ফেলে ভিডিও শো দেখানো হয় ফলে একসঙ্গে অনেক মানুষকে তা দেখানোও যায়। একসঙ্গে একশো বা দুশো লোককে তারা এই শো দেখাতে পারেন। এক্ষেত্রে বেশি ট্যাক্স আদায় করা উচিত বলেই আমি মনে করি। মাননীয় মন্ত্রী মহাশয় অন্যান্য যে প্রস্তাব এনেছেন সেগুলি সমর্থনযোগ্য এবং সময় উপযোগী, আমি সমর্থন করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ফাইনান্স

বিল, ১৯৯২ আমাদের সামনে উপস্থিত করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় উপস্থিত করছি। স্যার, এবারের বাজেটে দেখলাম যে প্রায় ৫৮ কোটি টাকার নতুন করের প্রস্তাব মাননীয় অর্থমন্ত্রী মহাশয় করেছেন। কিন্তু আজকে যে ফাইনান্স বিল নিয়ে আলোচনা হচ্ছে তাতে মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রারম্ভিক বক্তব্য রেখেছেন আমরা বুঝলাম মাত্র ১১টি আইটেমে তিনি কর ছাড় বা নতুন করের প্রস্তাব রেখেছেন। বাজেটে যে কথা বলেছেন এবং আজকে যে বিল নিয়ে এসেছেন দুটির মধ্যে সামঞ্জস্য করে দেখলে মনে হচ্ছে আজকে যেসব আইটেম নিয়ে আলোচনা হচ্ছে সেগুলি কিন্তু খুব গৌণ ব্যাপার। বাজেটে ৫৮ কোটির মধ্যে মুখ্য যেসব প্রস্তাব তারমধ্যে আছে ৪০ কোটি টাকার স্ট্যাম্প ডিউটি আদায় সেটা কিন্তু এই ফাইনান্স বিলে নেই। সুতরাং সে দিক থেকে দেখতে গেলে দেখা যাবে যে আজকের আলোচনার বিষয়গুলির গুরুত্ব কমে যাচ্ছে। সার্বিকভাবে দেখতে গেলে দেখা যাবে যে ৪/৫ কোটির মধ্যেই হয়ত বা এটা সীমাবদ্ধ থাকবে। মাননীয় মন্ত্রী মহাশয় তার জবাবি ভাষণের সময় আশা করি অঙ্কটা বলবেন। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলে যে কর ছাড় বা কর বৃদ্ধির প্রস্তাব করেছেন সে সম্পর্কে মাননীয় কয়েকজন সদস্য যে সব বক্তব্য রেখেছেন তার জের টেনেই আমিও কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, স্পোর্টস অ্যান্ড গেমসে যে ছাড় দিয়েছেন সেটা ভাল করেছেন সে বিষয়ে কোনও সন্দেহ নেই। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে সারকাসে ১৫ টাকা পর্যন্ত টিকিটের দামে কোনও এন্টারটেনমেন্ট ট্যাক্স ছিল না, আমি বলব, ১৫ টাকার উপরে যদি সার্কাসে টিকিট থাকে তাহলে সেখান থেকেও এই ট্যাক্সটা বাদ দেওয়া হোক। তারপর টার্ন ওভার ট্যাক্সের ব্যাপারে আপনি বলেছেন যে যাদের ৫০ কোটি টাকার বেশি ব্যবসা তাদের টার্ণ ওভার ট্যাক্স ১ থেকে ২ পারসেন্ট করা হবে। এখন আমাদের কথা হল, এখানে দু পারসেন্ট কেন, যদি ৪ পারসেন্টও করেন তাহলে যে ঐ টাকার সারের ব্যবসা করে বা অন্য কোনও কারবার করে সে তার লাভের অংশ থেকে ঐ ট্যাক্স দেবে না। খুব স্বাভাবিকভাবেই সে যে জিনিসের কারবার করছে সেটা তার উপর পড়বে ফলে সাধারণ ক্রেতাদের পকেট থেকেই সেটা যাবে। সৌগতবাবু তাই সঠিকভাবেই বলেছেন যে এর ফলে মূল্যবৃদ্ধি হবে, ইনফ্লেশনারি টেনডেন্সি হবে।

সুতরাং এটা আপনি দেখবেন যে এই সম্বন্ধে কি করা যায়, যাতে ইনফ্লেশনারি টেনডেন্সি না আসে, সেদিকে আপনাকে নজর দেবার জন্য নিশ্চয়ই অনুরোধ করব। তৃতীয় কথা হচ্ছে, আপনি ডট পেন, রিফিল, কাটরিজ এই সমস্ত দিক থেকে ট্যাক্স কমিয়ে দিয়েছেন, এর মধ্যে ফাউন্টেন পেন ইনক্লুডেড আছে কি না এই সম্পর্কে আমি জানতে চাইছি মন্ত্রী মহাশয়ের কাছ থেকে। তারপর আমি আসতে চাইছি হোটেল রুমের চার্জ, যেটাতে আপনি ট্যাক্স ধার্য করেছেন, বেশি করে বাড়িয়েছেন, ১৫ পারসেন্ট থেকে ২০ পারসেন্ট করেছেন অকুপায়েড রুমের উপর, এই সম্বন্ধে আগে কয়েকজন সদস্যও বলেছেন, আমিও বলছি, হোটেলের মালিক হিসাব করে দেন কতগুলো রুম অকুপায়েড রয়েছে, আর কতকগুলো নেই। এর হিসাব আপনি কি করে পাবেন, মালিক যা রিটার্ণ দেয় তার উপর ট্যাক্স ধার্য হয়।

আগে হয়ত সে ৮০ পারসেন্ট দেখাতো এখন এই ট্যাক্স বাড়ার ফলে ৭০ পারসেন্ট অকুপ্যান্সি দেখিয়ে ট্যাক্সটাকে কমিয়ে নেবে। ফলে আপনি যে ট্যাক্স বাড়াচ্ছেন তাতে অ্যাকচ্যুয়াল আয় কমে যেতে পারে। সেই সম্পর্কে মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করছি, এই সরকারের কি যন্ত্র আছে যাতে হোটেলের মালিক ইচ্ছাকৃতভাবে যে ট্যাক্স ফাঁকি দিচ্ছে, তার জন্য কি ব্যবস্থা আছে, নিশ্চয়ই আপনার জবাবি ভাষণে বলবেন। এরপরে আমি এগ্রিকালচার ট্যাক্সে আসতে চাইছি। এই সম্পর্কে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন বিস্তারিত ভাবে এবং আমার কাছেও দৃষ্টিকটু লাগছে, যেখানে আপনার ১১ হাজার এক টাকা পর্যন্ত একজন লোক যে আই.আর.ডি.পি. পাবার হকদার হচ্ছে, যাকে দারিদ্র সীমার নিচে বলে ধরা হচ্ছে এবং সে আই আর ডি পি লোন পাচ্ছে, তার ১১ হাজার টাকার উপর আয় হলে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স দিতে হচ্ছে ১৭ পয়সা হারে। এটা আমার কাছে অত্যন্ত অন্যায় বলে মনে হচ্ছে। এটা পরিবর্তন করে স্ল্যাব বাড়ানো দরকার। কেন্দ্রীয় সরকার যেখানে আয়করের স্ল্যাব ২২ থেকে ২৮ হাজার করেছে, তেমনি ভাবে মূল্যমানের উপর ভিত্তি করে কৃষি আয়কর এর যে সর্ব নিম্ন যে স্তর আছে, সেই একজেম্পশন লিমিটটা বাড়ানোর প্রয়োজন এবং এই অসঙ্গতি দূর করা প্রয়োজন। আর একটা বিষয় মন্ত্রী মহাশয়কে বলছি, কৃষি আয় করের যে হার সেটা ইনকাম ট্যাক্সের হারের চেয়ে অনেক বেশি। যেমন আমি বলছি ১০ হাজার এক থেকে ১৫ হাজার পর্যন্ত ১৭ পয়সা হারে, ১৫ হাজার থেকে ২০ হাজার পর্যন্ত ২৩ পয়সা হারে, ৪০ হাজার থেকে ৬০ পয়সা হারে, এইভাবে বিভিন্ন হার আছে। যেখানে ইনকাম ট্যাক্সের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার সর্বোচ্চ হার ৪০ পারসেন্ট করে দিয়েছে, সেখানে কৃষি আয় করের ব্যাপারে যাদের কৃষি ছাড়াও যদি অন্য কোনও ইনকাম থাকে ওয়ার্ল্ড ইনকাম, সেটা কৃষি আয় করের উপর যোগ হবে এবং তাকে বর্ধিত হারে ট্যাক্স দিতে হবে যেটা ইনকাম ট্যাক্সের থেকে অনেক বেশি সেই হার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব সাধারণ মানুষ গ্রামে যারা থাকেন তাদের ক্ষেত্রে এটা একটা অন্যায় করা হচ্ছে, এটা অবিলম্বে সংশোধন করা অত্যন্ত প্রয়োজন বলে মনে করি।

[2-50—3-00 P.M.]

সে দিকগুলির প্রতি মাননীয় অর্থমন্ত্রী এবং তাঁর সাথে সাথে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীও একটু নজর দিন যাতে এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সের একজেমশন লিমিটটা বাড়ানো যায় এবং হার'টা পরিবর্তন করা যায়।

ভি.সি.পি., ভি.সি.আর. এবং ভি.ডি.ও. পার্লারের ব্যাপারে এই হাউসে অনেক আলোচনা ইতিপূর্বে হয়েছে এবং অনেক সময় বিতর্কও হয়েছে। আমরা সকলেই মোটামুটি এক-মত যে গ্রামে গঞ্জে এবং আধা-শহর ভি.ডি.ও পার্লারগুলি বিনা লাইসেন্সে চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এ-গুলি পার্লার হিসাবে চললেও, কাগজে-কলমে এর বেশিরভাগকেই কফি শপ হিসাবে দেখানো হয়। কাগজে-কলমে সরকারের কাছে কফি শপ হিসাবেই পরিচিত।

সুতরাং ভি.ডি.ও. পার্লারের ক্ষেত্রে যে প্রোফেশনাল ট্যাক্স আড়াই হাজার টাকা মন্ত্রী মহাশয় ধার্য করছেন, সেটা তারা দেবে কিনা যথেষ্ট সন্দেহ আছে। আগের বার যখন বাজেট আলোচনা হয়েছিল তখন বুদ্ধদেব বাবুর কাছে আমি জিজ্ঞাসা করেছিলাম, রাজ্যে কতগুলি আন-লাইসেন্সড ভি.ডি.ও পার্লার আছে? উনি বলেছিলেন আমাদের জানা নেই। তার কারণ আমরা এখনও পর্যন্ত সে রকম স্ট্যাটিসটিক্স সংগ্রহ করতে পারি নি। আমার ধারণা যে-ভাবে ব্যাঙ-এর ছাতার মতো গ্রামে গঞ্জে বিনা লাইসেন্সে, বিনা অনুমতিতে গজিয়ে উঠছে তা খুবই উদ্বেগের। এবং যে আড়াই হাজার টাকা করে ওদের কাছ থেকে প্রফেশনাল ট্যাক্স ধার্য করা হচ্ছে তা কি ভাবে আদায় করা হবে তা আমি জানি না। তারপর ভি.ডি.ও রেন্টাল লাইব্রেরির ওপরও আড়াই হাজার টাকা প্রফেশনাল ট্যাক্স ধরা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও এখনও গ্রামে যায় নি, তবুও আপনি নিশ্চয়ই জানেন যে, কলকাতায় কেবল টি.ভি. এবং স্টার টি.ভি-র যুগ এসে গেছে। আজকে মানুষ ঘরে বসে কেবল টি.ভি এবং স্টার টি.ভি. দেখার সুযোগ পাচ্ছে, ফলে তারা আর ভি.ডি.ও. লাইব্রেরিতে যাচ্ছে না। আর কেউ ভি.ডি.ও লাইব্রেরি থেকে বই নিয়ে এসে বাড়িতে বসে দেখছে না। ইতিমধ্যেই অনেক ভি.ডি.ও লাইব্রেরি বন্ধ হয়ে গেছে। কারখানাই যখন বন্ধ হয়ে যাচ্ছে তখন আর ট্যাক্স দেবে কে? অথচ আপনারা তাদের ওপর ট্যাক্সের হার বৃদ্ধি করছেন! আজকে স্টার টি.ভি বা কেবল টি.ভি. ২৪ ঘন্টা ধরে মানুষ বাড়িতে বসে দেখবার যেখানে সুযোগ পাচ্ছে সেখানে কে ভি.ডি.ও লাইব্রেরি থেকে বই এনে দেখবে? সুতরাং মাননীয় অর্থ মন্ত্রী মহাশয়, আপনাকে এটা নিয়ে একটু ভেবে দেখতে হবে আমি অনুরোধ করছি। তাছাড়াও আপনি ভি.সি.পি. ভি.সি.আর. সেটের ওপর ট্যাক্স বাড়িয়ে দিয়েছেন। যে সমস্ত ভি.সি.পি. ভি.সি.আর ফর পাবলিক একজিবিশন সে সমস্তর ওপর ২০০ টাকা ট্যাক্স বৃদ্ধি করেছেন। ১ হাজার টাকা থেকে বাড়িয়ে ১২০০ টাকা করেছেন। কিন্তু যারা এই কাজ বে-আইনিভাবে করছে তাদের ধরার জন্য কি ব্যবস্থা করেছেন? এর ৫ পারসেন্ট থেকে ১০ পারসেন্টও যদি ধরতে পারেন তাহলে ও অনেক টাকা আদায় করতে পারবেন। যারা কফি শপ থেকে নামে পাবলিক একজিবিশন করছে, তাদের ওপর ট্যাক্স আরও বাড়িয়ে দিন এবং ট্যাক্স বাড়াবার পর ট্যাক্স আদায় করবার এসবক্ষেত্রে যথেষ্ট সুবর্ণ সুযোগ আছে, সেটার আপনারা সদ্ব্যবহার করুন। এটা আমার অনুরোধ।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা জিনিসের ওপর মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, সেটা হচ্ছে, হেলথ রিসোর্ট এবং স্লিমিং সেন্টারগুলির ওপর তিনি এ-বারে ট্যাক্স ধার্য করেছেন।

আপনি হেলথ রিসোর্ট এবং স্লিমিং সেন্টার, যেগুলো মানুষের স্বাস্থ্য ভাল করবার জন্য হয়, সেই হেলথ সেন্টার এবং স্লিমিং সেন্টারের উপর যে বাড়তি ট্যাক্স চাপিয়েছেন সেটা বাদ দিতে পারেন কিনা চিন্তা করুন। এই সাজেশন রেখে এবং এই বিলের বিরোধিতা করে শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ১৯৯২/৯৩ সালের যে ফিনান্স বিল সভায় উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। এই বিলকে দুই পার্টে ভাগ করলে ভাল হবে। আমি সংক্ষিপ্তভাবে বলছি। রাজ্য বাজেটে যে শ্রেণী দৃষ্টিভঙ্গি প্রতিফলিত হয়েছে তার অনুসঙ্গ হিসাবে এই বিলকে সমর্থন করা উচিত। বিরোধীপক্ষকে বলব, তাঁদের দৃষ্টিভঙ্গির সঙ্গে এই দৃষ্টিভঙ্গির তফাৎ আছে। আজকে কেন্দ্রীয় সরকারের বাজেট অর্থনীতির ফলে বিত্তবানরা ঐ বাজেটকে সমর্থন করছেন, কারণ তারা—বিত্তবানরা, বড় শিল্পপতিরা একটা সুযোগ পেয়েছেন। কিন্তু অপরদিকে দেশব্যাপী বৈষম্য সৃষ্টি হয়েছে। কিন্তু রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে এই বাজেটে কয়েকটি জিনিস করবার চেষ্টা করেছেন গরিব এবং মধ্যবিত্ত শ্রেণীর জন্য। এটা সংক্ষেপে কয়েকটি উদাহরণ দিলেই বোঝা যাবে। যেমন এই বিলে একটি কথা স্বাভাবিকভাবেই আসে, যেটা ওঁরা আলোচনা করবার চেষ্টা করেছেন, আজকে ৫০ কোটি টাকা টার্ণওভার ট্যাক্সের উপর ট্যাক্স বসানো হয়েছে। কিন্তু এটা সঠিকভাবেই বসানো হয়েছে, নাহলে সোর্স অফ ইনকাম বাড়বে কি করে? আমাদের অর্থমন্ত্রী দৃঢ়তার সঙ্গেই বলেছেন যে, ট্যাক্সটা বিত্তশালীদের উপর বসিয়েছেন, সেলস ট্যাক্সের উপর বসালে চাপটা মধ্যবিত্ত এবং গরিবদের উপর চাপে বলে তিনি সেলস ট্যাক্স বাড়াবার পক্ষপাতি নন। বরং তিনি বকেয়া টাকা আদায়ে পক্ষপাতি। হোটেলের ট্যাক্স বাড়িয়ে দেওয়া হয়েছে বলে নাকি গেস্ট হাউসের ভাড়াও বেড়ে গেছে। কিন্তু আমি যে কথা বলবার চেষ্টা করছি, দৃষ্টিভঙ্গির দিকে লক্ষ্য করলেই বাজেটের ডাইরেকশন কোন দিকে সেটা বোঝা যাবে। এখানে বিলাসবহুল হোটেলের উপর ট্যাক্স বসানো হয়েছে। ফাইভ স্টার হোটেলে নিশ্চয়ই মধ্যবিত্তরা যান না। তাদের কাউকে কলকাতায় এসে যদি কয়েকদিন কাটাতে হয় তাহলে নিশ্চয়ই তারা ফাইভ স্টার হোটেলে যাবেন না নাইট স্পেন্ট করতে। সেক্ষেত্রে ফাইভ স্টার হোটেল বা এয়ার কন্ডিশন্ড বিউটি পার্লারের উপর ট্যাক্স বসাতে আপত্তি কোথায়? অপর দিকে ছাত্রদের লিখবার কালি, রিফিলের উপর ছাড় দেওয়া হয়েছে। আগে ফুটবল ছিল, এখন ক্রিকেটের উপরও ছাড় দেওয়া হয়েছে। এখানে ক্রিকেটারদের উদ্দেশ্যে ধন্যবাদ জানালাম, কিন্তু বুঝতে হবে এখানকার যুবকশ্রেণীর কথা। তাদের উৎসাহ দেবার কথা ভাবতে হবে। কিন্তু বিউটি পার্লারের উপর ট্যাক্স বসাতে আপত্তি কোথায়?

[3-00—3-10 P.M.]

এয়ার কন্ডিশন বিউটি পার্লারে মধ্যবিত্ত বাড়ির মেয়েরা নিশ্চয়ই যায় না। কাজেই তার উপরে ট্যাক্স বসালে কোনও ক্ষতি নেই। এই যে ট্যাক্স বাড়ানো হচ্ছে, এটাকে আদায় করতে হবে। আমরা দেখছি যে লক্ষ লক্ষ টাকার স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেওয়া হয়। এটাকে যদি বাড়ানো হয় তাহলে ক্ষতি কোথায়? আমি এখানে মন্ত্রী মহাশয় কে অনুরোধ করব যে এই ট্যাক্সগুলি যাতে সঠিকভাবে, বৈজ্ঞানিকভাবে আদায় করা যায় সেই ব্যবস্থা করতে হবে। আমি সব শেষে একথা বলব যে আপনাকে সোর্স অব ইনকাম সম্পর্কে ভাবতে হবে। ভি.সি.আর. ভি.সি.পি. এগুলি থেকে ট্যাক্স আদায়ের চেষ্টা করুন, এগুলিতে যেন ট্যাক্স ফাঁকি দিতে না

পারে সেটা দেখতে হবে। আর দেশে যে মদ উৎপন্ন হয় তার উপরে ট্যাক্স বসানোর কথা ভাববেন। যেহেতু এটা ফিনান্স বিল, এর ডাইরেকশনটা আজকে গরিব মধ্যবিত্তদের পক্ষে সে জন্য এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ফিনান্স বিল, ১৯৯২ এর উপরে আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমেই আর একবার পরিষ্কারভাবে বলতে চাই, এই বিলে আমরা যা অতিরিক্ত সম্পদ সংগ্রহ করব তার সম্বন্ধে কতকগুলি অন্তর্ভুক্তি করা হয়েছে। আমি মোট অতিরিক্ত কর আদায়ের প্রস্তাব এবারে রেখেছি ৬২ কোটি ৫০ লক্ষ টাকার মতো। আর কর ছাড়ের প্রস্তাব রেখেছি ৪ কোটি ৫০ লক্ষ টাকা। সুতরাং নেট অতিরিক্ত সম্পদ সংগ্রহ ৫৮ কোটি টাকার মতো আমি রেখেছি। এখানে একটা কথা বলা উচিত, তবে এই বিলের আলোচনায় নির্দিষ্ট ভাবে কতকগুলি প্রশ্ন রাখা হয়েছে। আমি যতদূর পারব চেষ্টা করব উত্তর দেবার। আমি যেভাবে করের প্রস্তাব রেখেছি তাতে সাধারণ মানুষকে স্পর্শ করবে না। এই কর আদায়ের ক্ষেত্রে আমরা বিশেষ কতকগুলি ব্যবস্থা নিয়েছি। মাননীয় সদস্যরা মনে রাখবেন যে বিকল্প পথের প্রস্তাবে আমরা কালো টাকা উদ্ধারের ওপর বিশেষ গুরুত্ব আরোপ করেছি। যেহেতু এই কালো টাকা উদ্ধার মূলত আয়করের মাধ্যমেই করা যাবে, তাই এর প্রধান দায়িত্ব জাতীয় স্তরে কেন্দ্রীয় সরকারের। আমরা বারবার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা সত্ত্বেও তারা এখনও পর্যন্ত এই বিষয়ে কোনও দৃঢ় পদক্ষেপ নেননি। আমরা আশা করব যে তারা নেবেন। এই রকম অবস্থায় দাঁড়িয়ে রাজ্যের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে যতটুকু করা যায় সেটা মনে করে এই স্ট্যাম্প ডিউটির কিছু পরিবর্তন করা হচ্ছে পুরানো অ্যাক্টের। যেমন সম্পত্তি হস্তান্তর করার সময়ে যে ফাঁকি চলছিল, সেই ফাঁকির দরজা বন্ধ করার আমরা চেষ্টা করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই হাউসকে জানাচ্ছি যে চলতি বছরে আমরা যে পদক্ষেপগুলি নিয়েছি তাতে অতিরিক্ত ৩৫ কোটি টাকা এই স্ট্যাম্প ডিউটির মাধ্যমে আদায় করতে পেরেছি। এই ব্যবস্থার ফলে, ১৯৯২-৯৩ সালে ৪০ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব আসবে বলে আশা করছি। আমরা যদি ক্রমাগত ঠিকভাবে চলতে পারি তাহলে এটা ১০০ কোটিও হতে পারে। এই বিষয়ে অর্থ দপ্তরে একটা বিশেষ সেল করার কথা চিন্তা করে সংশ্লিষ্ট দপ্তরগুলির সঙ্গে সমন্বয়সাধন করার চেষ্টা করা হচ্ছে। আমি প্রস্তাব করছি, বড় বড় ব্যবসায়ী যাঁদের টার্ণওভার ৫০ কোটি টাকার বেশি তাদের ক্ষেত্রে টার্ণওভার ট্যাক্সের হার বৃদ্ধি করে ২ শতাংশ করা। এখানে ডাঃ জয়নাল সাহেব প্রশ্ন করেছেন যে, আপনি কি জানেন এদের মধ্যে কয়জন আছেন, আর কত আদায় হয়? জানাই তো আমার কাজ।

৩৪ টি সংস্থা আছে, আদায় এই বছর ৩৬ কোটি টাকা। ৩৪ টি সংস্থার নাম আমার কাছে আছে। জয়নাল সাহেবের নিশ্চয়ই উৎসাহ আছে, কোনও একটা সময়ে এসে দেখে নেবেন। তার মধ্যে বহুজাতিক সংস্থা মূলত আছে এবং খুব বড় বড় শিল্পপতিরা আছেন। এই

সুযোগে বলে রাখি যে প্রশ্ন মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় করেছেন, মাননীয় সদস্য অতীশচন্দ্র সিনহা মহাশয় করেছেন, আমাদের কাছে যেটা খবর, সমস্ত রাজ্যগুলির মধ্যে আমরা একমাত্র রাজ্য যার জন্য শিল্পপতিরা খুব প্রতিবাদ করেন যে টার্ণওভার ট্যাক্সটা কিন্তু নন-পাসেবেল, এটা পাস করা যায় না। অন্যান্য রাজ্য থেকে—মহারাষ্ট্র—টার্ণ ওভার ট্যাক্স কিন্তু সেটা পাসেবেল। এখানে যখন টার্ণ ওভার ট্যাক্স করছি কারও উপর চাপাতে পারবেন না। যদি চাপান সেটা বে-আইনি হবে। যদি বেআইনি হয় আমাদের প্রশাসনে যে খড়গ আছে সেটা আমরা নামাব, যদি কোনও খবর থাকে জানাবেন। এই রকম খবর পেলেই নামাই এবং ব্যবস্থাগুলি খুব শক্ত ব্যবস্থা আছে। ৪০ কোটি টাকা এবং টার্ণ ওভার ট্যাক্স ১২ কোটি টাকা, এটা মিলে ৫২ কোটি টাকা, আর ১০ কোটি টাকা সত্যই উচ্চবিত্তদের ভোগ্য পণ্যের উপর। আমি আগেই বলেছি, নতুন করে বলছি না যে শীততাপ নিয়ন্ত্রিত বিউটি পার্লার এর মধ্যে আছে। হ্যাঁ, এর মধ্যে এয়ার কন্ডিশন রেস্টুরেন্ট আছে। মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী মনে করেছেন এয়ার-কন্ডিশন রেস্টুরেন্টের উপর ছাড় দেওয়া যায়। ওঁনার নীতিতে ঠিক, আমাদের নীতিতে ঠিক নয়। কি তফাৎ আছে আপনারা বুঝে নেবেন। আমরা বসাব, এখানে যাঁরা যান তাঁরা কর দেবেন। এর পর যেটা ছাড় দেওয়া হয়েছে সেটার একটা হল খেলাধূলার উপর। এই প্রশ্নে জয়নাল আবেদিন সাহেব জিজ্ঞাস করেছেন এর থেকে কত পান? খেলাধূলার মধ্যে বেশি আসে ক্রিকেট থেকে, যখন একটা পুরো ক্রিকেট ম্যাচ হয় তখন ৫০ লক্ষ টাকা আমরা পাই। আপনারা জিজ্ঞাসা করেছেন গড়ে কত করে পান। যদি কোনও একটা বছরে ২ টি ক্রিকেট ম্যাচ হয় তাহলে আমরা ১ কোটি টাকা পাই, যদি একটাও না হয় তাহলে কোনও টাকা পাই না। আবার যতবার ম্যাচ হয় আমাদের কাছে আবেদন আসে ছাড় দেওয়া যায় কি যায় না। সেইজন্য আমরা চিন্তা করেছি এত বক্র পদ্ধতির দরকার নেই, সমস্ত খেলাধূলার উপর থেকে বাদ দিয়ে দিলাম এর আওতা থেকে। অতীশ সিনহা মহাশয় প্রশ্ন করেছেন যে আমরা তো ফাউন্টেন পেন ইঙ্ক এবং রিফিল বাদ দিয়েছি। গতবারে আমরা পেন বাদ দিয়েছিলাম। বল পেন দিলাম এবং বিপত বছরে মনে হল এটা করা উচিত ছিল। বাল্ক ড্রাগ—একটা বড় জীবনদায়ী ঔষধের ক্ষেত্রে এবং কৃষিভিত্তিক শিল্পের ক্ষেত্রে। এই মূল প্রস্তাব। এবারে আমি এক এক করে আসছি এবং এটা বলে রাখি যে এর আগে কিন্তু স্ট্যাম্প ডিউটির যে অ্যামেন্ডমেন্ট মূলত অ্যামেন্ডমেন্ট এটা ইন্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট। তারজন্য ৩ টি জিনিস কিন্তু আমরা গত ২ বছর ধরে পরিবর্তন করছি। মূল জায়গাটা হচ্ছে কিন্তু ইনফরমাল এগ্রিমেন্ট করে আগে বেরিয়ে যেত। আমি একটা বাড়ি কিনলাম, আমি কিন্তু ডিড সই করছি না, ইনফরমাল এগ্রিমেন্ট। আমরা প্রথমে পরিবর্তনটা করি যেকোন এগ্রিমেন্ট কিন্তু কনভিনিয়েন্স অর্থাৎ আইন-সঙ্গত হস্তান্তরের মধ্যে পড়ছে। দ্বিতীয় হচ্ছে মূল্য। মূল্যের ব্যাপারে আমরা খুব সতর্কতা নিয়েছি। মূল্য কি রকমভাবে নিরুপণ করা হবে, প্রতিটি ওয়ার্ড ধরে তার অ্যাভিডেন্স নিয়ে, ভারতবর্ষে যে যে রাজ্যগুলিতে আছে তার তথ্যগুলি নিয়ে। তৃতীয় হচ্ছে হার। হার বৃদ্ধি এবারে করা হয়েছে। প্রথম দুটির কিন্তু ইতিমধ্যে এফেক্ট দেওয়া হয়েছে। হার বৃদ্ধির জন্য আমি বিল আনছি। এটা হচ্ছে প্রেসিডেন্সিয়াল অ্যাসেন্টের ওই পার্টটা।

হারের বৃদ্ধিটা লাগবে ওই পার্টের জন্য। আমরা আনন্দিত যে প্রেসিডেন্সিয়াল অ্যাসেন্ট পেয়ে গেছি। এর পর যে ক্লজগুলি আছে আমি ক্লজ ওয়াইজ অ্যানালিসিস-এ যেতে পারি যদি মাননীয় স্পিকার মহাশয় অনুমতি দেন। তার মধ্যে মাননীয় সদস্যগণ যে প্রশ্ন করেছেন তার উত্তরগুলি আমি একটার পর একটা দিচ্ছি। ঠিক যেরকমভাবে এসেছে সেইভাবেই দিচ্ছি। জয়নাল আবেদিন সাহেবের প্রথম প্রশ্ন ছিল। জয়নাল আবেদিন সাহেব প্রশ্ন করেছেন, সেটা খেলাধূলার ব্যাপারে। সেটা আমি আগেই বলেছি। দ্বিতীয় প্রশ্ন যেটা জয়নাল আবেদিন সাহেব করেছেন, অতীশচন্দ্র সিনহা মহাশয় করেছেন, এটা উনি আগের বার করেছিলেন যে কৃষি আয়ের ক্ষেত্রে ছাড়ের সীমাটা আপনি আরও তুলে দিন। কৃষি আয় থেকে আমরা পাই ৩০ কোটি টাকার মতো, এই ৩০-৩১-৩২ কোটি টাকার মধ্যে। এবারে আমার মনে হয় ৩০ কোটি টাকা আসছে, তার মধ্যে ২৮ কোটি টাকা আমরা পাই কিন্তু চা-বাগিচা থেকে। গত বছর এটা আমরা খুব বৃদ্ধি করে ৮৫ শতাংশ অতিক্রম করেছি, যেটা মাননীয় সৌগত রায় বলেছেন।

[3-10—3-20 P.M.]

আর দু'কোটি টাকার মতো আমরা পাই কৃষি আয় থেকে। মাননীয় সদস্য জয়নাল আবেদিন, উনি তার মধ্যে পড়েন, উনি যেটা দেয় সেটা দেন। এই ক্ষেত্রে আমি একটা হিসাব নিলাম, উনি বললেন, এই সীমাটা তুলে দিন, ২৮ হাজার করে দিন বছরে। আমি একটা কথা বলি, মাননীয় সদস্য অতীশ সিনহা বলেছেন, কোনও একজন যদি গ্রামাঞ্চলে বসবাস করেন, তাঁর সাধারণ আয়ের একটা যদি কৃষিজ হয় এবং আর একটা বাইরে থেকে হয়, বাইরে থেকে আয়কে যদি এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সে লাগানো হয়, সেক্ষেত্রে কি হবে? সেটা জেনারেল ইনকাম ট্যাক্সের মধ্যে পড়বে। যদি কেউ লাগায় তাহলে সঙ্গে সঙ্গে আমাকে জানাবেন, নির্দিষ্ট কেসে আমাকে জানাবেন। আমি একটা দেখলাম ধরুন, একলক্ষ টাকা সাধারণ আয় এবং কৃষি আয়। এই দুয়ের মধ্যে একটা তফাৎ আছে। যে আয়টা থেকে কেন্দ্রীয় সরকার নেন সেটা হচ্ছে গ্রস ইনকামের উপরে। এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্সটা কিন্তু নেট ইনকামের উপরে। নেট ইনকামটা কিন্তু গ্রস ইনকামের অর্দ্ধেক হয়। গ্রস এবং নেট এর মধ্যে তফাৎটা যেন রাখেন। এক লক্ষ টাকা যদি অ্যাজ পার জেনারেল ইনকাম ট্যাক্স এবং অ্যাজ পার এগ্রিকালচারাল ইনকাম ট্যাক্স হয়, তাহলে এই মুহূর্তে কেন্দ্রীয় সরকারকে দিতে হবে ১৯,৪০০ টাকা। আর রাজ্য সরকারকে দিতে হবে ১৬,৫০০ টাকা। যদি সেটা ৫০ হাজার টাকা হয়, তাহলে কেন্দ্রীয় সরকারকে দিতে হবে ৪,৫০০ টাকা, আর রাজ্য সরকারকে দিতে হবে ৩,৫০০ টাকা। জয়নাল আবেদিন মহাশয় বলেছেন ছাড়টা একটু বাড়িয়ে দিতে। আই.আর.ডি.পি.র ক্ষেত্রে যেটা বলেছেন সেটা নেট নয়, গ্রস। নেট করলে কম হবে। ছাড়ের যেটুকু পড়ে থাকছে, এই বছরটাতে অনুরোধ করছি, একটু সহযোগিতা করবেন। ৩নং টার্ণওভার ট্যাক্সের উপরে আপনি যে প্রশ্ন করেছিলেন তার উত্তরটা আমি দিলাম। এখানে প্রশ্ন করেছেন ইংলিশ ক্যালেন্ডার বলতে কি বুঝিয়েছেন? আমরা এটাকে গ্রেগারিয়ান মতে অর্থাৎ জানুয়ারি

মাস থেকে—১ থেকে ৩১, ঐ হিসাবে ধরি। এখানে বলা হয়েছে একস্ট্রাকটা কেন দেন নি। একস্ট্রাকটা আমরা বিতরণ করেছি। একস্ট্রাকটা যে আইনের তার প্রত্যেকটা কপি আছে। মাননীয় স্পিকার মহাশয়কে বলেছিলাম, যেহেতু বাজেট বক্তৃতার আগে দিতে পারিনি সেজন্য এটা বি.এ. কমিটির উপরে রেখে দিয়েছিলাম। ভি.ডি.ও. ভি.সি.আর থেকে আমরা দু'কোটি টাকা পাই, অতিরিক্ত আর ৫০ লক্ষ টাকা পাব বলে মনে কবছি। আমরা মনে করছি যে বাড়ানোর সুযোগ এখানে আছে। এই কতকগুলো ট্যাক্স কালেকশন এফর্ট বাড়ানোর খুব সুযোগ আছে। ভি.সি.আর. এবং ভি.সি.পি.র উপরে কোনও ট্যাক্স বাড়ানো হয়নি। শুধু প্রদর্শণীর উপরে ট্যাক্স বসিয়েছি। দাখিলের উপরে যে কথাটা বলেছেন যে কোথাও হয়রানি হচ্ছে। আমি শুনলাম পশ্চিমদিনাজপুরে হয়েছে। সেটা দয়া করে আমাকে জানাবেন। সেটা দেখা আমার কর্তব্য। যেটা অ্যাপিলে যাচ্ছে সেটা দেখা আমার কর্তব্য। মাননীয় সৌগত রায় প্রথমে যেটা বলেছেন, জিরো ডেফিসিটের ব্যাপারে, আমি গতকাল তা প্রমাণ করেছি, সময় পেলে আরও করব। এই ব্যবধান, প্রথম হল, প্রতি বছরে ওয়েস অ্যান্ড মিনসের মধ্যে প্রতি বছরেই ট্রান্সাকশনে রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার ডাটা নেওয়া হয়। কারণ তফাৎ কোনও একটা বাজেটের ৮ শতাংশের কম। তথ্য সম্বন্ধে সৌগতবাবু যেটা বলছিলেন, আমি বলেছি যে আপনি তথ্যগুলি যা দিয়েছেন, সেগুলো খোলাখুলিই দিয়েছেন। তার বেশি কোনও কথা বলি নি।

মাননীয় সৌগতবাবু বললেন সেলস ট্যাক্সের ক্ষেত্রে এত উঁচুতে উঠবেন কি করে? যেখানে আপনার ১৯৮৭-৮৮ সালে ধরে ১৪৯২ কোটি, ১৪৫০ কোটি হল, সেক্ষেত্রে তো সবটাতে পারবেন না, ১৯০০ কোটিতে যাবেন কি করে? মাননীয় সৌগতবাবু একটা সর্বভারতীয় তথ্য আমার কাছে আছে, সেটা আমি আপনাদের সামনে তুলে ধরতে চাই। কেন্দ্রীয় সরকারের তুলনীয় কর দুটিকে একত্রিত করলে উৎপাদন শুল্ক এবং কাস্টমস ডিউটি হয় এবং এই দুটির রেট অফ গ্রোথ বা ওয়েটেড অ্যাভারেজ সেলস ট্যাক্সের রেট অফ গ্রোথের কাছাকাছি। সেক্ষেত্রে কনজাম্পশন তো আসবেই। ভারত সরকারের এই যে করগুলো যথা উৎপাদন শুল্ক-এক রাজ্য থেকে যা আদায় করে তা ১০-১১ পারসেন্টের বেশি গ্রোথ হয় না। সেখানে রাজ্যগুলি ১৬,১৫,১৮ পারসেন্ট সেলস ট্যাক্স আদায় করছে। এবং সেইদিক দিয়ে নবম অর্থ কমিশন আমাদের রাজ্যকে অতিরক্ত কর আদায়ের জন্য প্রথম স্থান দিয়েছে। আপনারা প্রশ্ন করেছেন এই ১৯০০ কোটি টাকাতে যাবেন কি করে? এই ব্যাপারে আমরা কিন্তু কতগুলো মূল পরিবর্তন করতে চলেছি। এখানে একটি কথা সুন্দরভাবে মাননীয় সৌগতবাবু বড় বাজারের হোল সেল মার্কেটের কত আদায়ের বিষয় নিয়ে তুলনা করে বলেছেন। আমি ওঁনাকে এরসঙ্গে অরফানগঞ্জকেও যোগ করতে বলব। শুধু অরফানগঞ্জ কেন আসানসোল এবং হাওড়াকেও যোগ করতে হবে। সুতরাং এই ১৪০০ কোটি টাকার সঙ্গে ৫০০ কোটি টাকা যোগ করলে ১৯০০ কোটি টাকাকে ছাপিয়ে যাবে। আপনি দয়া করে এই যোগটা করলেই হিসাব পাবেন। এখানে যে প্রশ্নটা উঠেছে তার উত্তরে আমি খুব পরিষ্কারভাবে বলছি

কেন আমরা পরিবর্তন করছি। এতদিন যেটা ছিল সেটা অ্যাসেসমেন্টের ভিত্তিতে অর্থাৎ যিনি কর দেবেন তিনি একটা অ্যাসেস কর নিয়ে আসতেন এবং তার উপরেই হিসাব হত। আমরা কিন্তু এটার ওরিয়েনটেশন করেছি। সেখানে জায়গায় গিয়ে গিয়ে দেখার কাজ এ বছরের শেষের দিকে শুরু করেছি। এবং বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে সকলকে এই কাজের মধ্যে নেব। জেলার সবাই মিলে এই কাজ করব। কিন্তু এ বছর কি হল জানেন, আমি সমালোচনার মধ্যে আসছি না, গত ৬ মাস ধরে শিল্পে প্রচন্ড মন্দা চলছে। সারা ভারতবর্ষে শিল্পে মন্দা দেখা গেছে। ট্রাক মুভের ক্ষেত্রে শুধু পশ্চিমবঙ্গে নয়, মহারাষ্ট্র বা দিল্লির দিকে অর্দ্ধেক ট্রাকও মুভ করানো গেছে কিনা সন্দেহ। এবং আমাদের সেলস ট্যাক্স যে শেষের দিকে মার খেল এটাই আমাদের জেনারেল রিসেসন। আপনাদের শুনতে হয়ত খারাপ লাগবে কিন্তু তবুও বলতে বাধ্য হচ্ছি যে ধরনের পলিসি চলছে তাতে সুদের হার অত্যন্ত বাড়িয়ে রাখার জন্যে শিল্পে মন্দা আসলো এবং আমরা মার খেলাম। এই যে সেলস ট্যাক্স করব তা প্রতি এলাকা ধরেই করা হয়েছে এবং আপনাদের সকলের সহযোগিতা নিয়েই আমরা ১৯০০ কোটি টাকাতে গিয়ে পৌঁছবো। আমরা ১৯০০ কোটির লক্ষ্যে গিয়ে পৌঁছবো এবং প্রমাণ করব যে আমরা পৌঁছেছি। আরও যাতে ২০০ কোটি টাকা পর্যন্ত আদায় করতে পারি তারজন্য যতদূর সম্ভব আমরা চেষ্টা করব। এত শুধু সেলস ট্যাক্সের কথা বললাম, অন্যান্য আদায়গুলোও এরমধ্যে আছে। এরজন্য একটা পরীক্ষা করছি। এতদিন বিকেন্দ্রীকরণ করা হয়েছে খরচ করার জন্যে এবার সম্পদ আহরণের ক্ষেত্রেও করছি। মাইনস অ্যান্ড মিনারেলস উপরে বিশেষ করে বালি খাদ ইত্যাদির উপরেও কর বসানো হবে। তাতে পঞ্চায়েতকে যুক্ত করা হবে এবং তারা এর অর্দ্ধেক রাখবে। এটা যদি ঠিকমতো ভাবে করতে পারি তাহলে প্রতিটি আদায়ের ক্ষেত্রেই বাড়বে। স্থানীয়ভাবে প্রতিটি বিধায়ককে বলব এরসঙ্গে যুক্ত হতে এবং তবেই এই কাজ করতে পারব। একটা প্রশ্নের উপরে কথা রাখছি, এক্ষেত্রে ইনফ্লেশনারি কিন্তু হচ্ছে না, এটা আপনারা প্রমাণ করতে পারেন নি। এটা খন্ডন করলাম। তারপরে আপনি বলেছেন এতে আইনজীবিদের কি সুবিধা হল? আমরা চেষ্টা করছি, আমাদের যত সেলস ট্যাক্স-এর আইন আছে, এটা সরলীকরণ করতে চাইছি। একটা সরলীকৃত আইন তার বাংলা সমেত যতটা পারি তা আগামী আর্থিক বছরে হাউসের কাছে নিয়ে আসব। একটা প্রশ্ন মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় করেছেন যে রামের উপরে কেন কর বাড়ালেন? মাননীয় সৌগতবাবু আপনার দৃষ্টি আকর্ষণ করেই বলছি যে রামের উপরে কর বাড়ালাম কেন জানেন, আমরা কোনও জিনিস আরব্রিটারি ধরিনা। আমরা অন্যান্যগুলির ক্ষেত্রে প্রতি বছরই বাড়িয়ে বাড়িয়ে এমন একটা জায়গায় গেছি যে একসাইজের ক্ষেত্রে আশেপাশের রাজ্যগুলির সঙ্গে তুলনায় ডাইভারশন হওয়ার সম্ভাবনা দেখা গেছে এবং একমাত্র রামের ক্ষেত্রেই বাড়েনি তাই বাড়ালাম।

[3-20—3-30 P.M.]

একটা কথা আপনি বলছেন যে সিগারেটের ওপর আপনি বাড়াচ্ছেন না কেন, তাইতো?

আপনি সিগারেটের উপর বাড়ানো চান তো? উনি খুব গুরুত্বপূর্ণ কথা বলেছেন সিগারেটের ওপর ট্যাক্স বাড়ানোর জন্য সমস্ত জিনিসগুলিই চান এটা আমরা পারতাম, ১৯৭৭ সালের আগে গভর্নমেন্ট অফ ইন্ডিয়া এই সেলস ট্যাক্স এর ক্ষমতা নিয়ে অ্যাডিশন্যাল এক্সাইজ ডিউটি করে দিয়েছেন তাঁর মানে আপনি চান এই ক্ষমতাটা রাজ্যের হাতে ফিরে আসুক। ঠিক আছে আমি একটা যুগ্ম প্রস্তাব নেব আপনি সই করবেন। আমরা সিগারেটের ওপর ট্যাক্স বাড়াব—এটা পারা যায় না। অ্যাডিশন্যাল এক্সাইজ ডিউটির মধ্যে চলে যাওয়ায়—এখানে চারটে কমোডিটি আছে—এটা পারা যায় না। কিন্তু আপনি যেহেতু সহমত পোষণ করছেন তাই আমি সুযোগটা নিলাম এটা ফিরে আসুক রাজ্যের হাতে, এটা ভাল। হোটেলের ক্ষেত্রে একটা জিনিস খালি বলি মাননীয় সদস্য সৌগত রায় বলেছেন আপনি শুধু টু পারসেন্ট-র মতো বাড়ান, এত বাড়াচ্ছেন কেন? আপনি এখানে এসেই হোম ওয়ার্কটা করলেন, খুব তাড়াতাড়ি পড়তে হয়েছে আপনাকে, আসলে যেটা ট্যাক্স বাড়ানো হয়েছে এটা হচ্ছে ২৫ পারসেন্ট অন ট্যাকসেবল ইনকাম। এটা হচ্ছে ১০ পারসেন্ট তার ২৫ পারসেন্ট মানে ১২.৫ পারসেন্ট, মানে আপনি যে ২ পারসেন্ট বললেন সেই রকমই বৃদ্ধি হয়েছে, ২৫ পারসেন্ট নয়, আপনি যা বলেছেন আমাদের প্রস্তাবও প্রায় তাই এবং এটা কোনও তফাৎ নেই। এটা একটু বলি এই যে ডিসক্রিমিনেটরি হয়ে চলেছিল হাইকোর্টে একটা মামলা চলছে, এটা সর্বভারতীয় তথ্যটা আমরা নিচ্ছি যে রুমটা অকুপাইড নয় সেখানে প্রশাসনিক দায়িত্বে দেখা উচিৎ আমাদের যেটা মাননীয় সদস্য অতীশ সিনহা বলেছেন কিন্তু জিনিসটা ডিসক্রিমিনেটরি হয়ে যাচ্ছে। আর একটা প্রশ্ন ছিল অতীশ সিনহা মহাশয় আপনি ঠিকই বলেছেন ৪০ কোটি টাকা আমরা আনছি স্ট্যাম্প ডিউটির মাধ্যমে। টার্ণওভার ট্যাক্স নিয়ে বলেছি ফাউন্টেন পেন, আই.আর.ডি.পি., ভিসি.আর, ভি.সি.পি. এগুলোর উত্তর দিয়েছিল এইগুলো সবই ক্লজ ওয়াইজ হয়, এই ১১টা আইনের সংশোধনী ক্লজ ওয়াইজ করে করার বোধহয় সেই সময় আমাদের নেই। তাই আমি আবার বলছি, এটা সাধারণ মানুষকে স্পর্শ করবে না, কালো টাকা উদ্ধারের এই ব্যবস্থাটায় আমরা যাচ্ছি, সকলের সহযোগিতা আমরা কামনা করছি; কর সংগ্রহের মাত্রায় আমরা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান রাখব, এই আশা রেখে আপনাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আমি মাননীয় অর্থমন্ত্রীকে ফিনান্সিয়াল বিলের শেষ পাতায় ১১ নম্বর আইটেমটা দেখার জন্য অনুরোধ করছি। উনি ঠিকই বলেছেন ভি.সি.আর., ভি.সি.পি.র উপর কর বাড়ার ব্যাপারে আপনি এটার সঙ্গে পুরানো যে আইনগুলি এক্সট্রাক্ট দিয়েছেন সেইগুলি আমি দেখলাম কিন্তু আপনি যদি ভাষাটা পড়ে দেখেন তাহলে দেখবেন ক্লজ ১১(এ) To enhance the rates of tax on V.C.R./V.C. for public exhibition of films on performances." এর মানেটা কিন্তু দাঁড়ায় অন ভি.সি.পি অ্যান্ড ভি.সি.আর. ফর পাবলিক ডিস্ট্রিবিউশন থেকে কি ট্যাক্সটা বাড়বে?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** পড়ে দেখুন ফর পাবলিক একজিবিশন রয়েছে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** ফর পাবলিক একজিবিশন ভি.সি.আর., ভি.সি.পি. এই ভাষাটা যদি সংশোধন করে নেন তাহলে ভাল হয়, মনে হচ্ছে এখানে একটা কনফিউশন থেকে যাচ্ছে। আমি যেটা ক্লারিফিকেশন চাইছি সেটা হচ্ছে আপনি এখানে হাজার টাকা থেকে ১২০০ টাকা করলেন, যারা অন দি হোল্ডার অফ দি ভি.সি.আর., ভি.সি.পি. এইগুলি পাবলিক একজিবিশনের জন্য ব্যবহার করছেন, মানে যেগুলি ভি.ডি.ও পার্লারে ব্যবহার হচ্ছে তার জন্য কি? ধরুন আমি একটা ভি.সি.পি., ভি.সি.আর. কিনে ভি.ডি.ও পার্লার খুললাম তাহলে আমার উপর এ্যাজ ওনার অফ দি ভি.সি.পি., ভি.সি.আর. হাজার টাকা থেকে বাড়িয়ে ১২০০ টাকা হল?

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** এখন হচ্ছে প্রদর্শনী ধরে, সপ্তাহের প্রদর্শন হিসাবে।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** আপনি এখানে বলেছেন ভি.ডি.ও. পার্লারের উপর বছরে আড়াই হাজার টাকা প্রফেশনাল ট্যাক্স দিতে হবে, তাহলে দুইটির মধ্যে সামঞ্জস্যটা কোথায়, তাহলে কি তাকে দুইবার ট্যাক্স দিতে হবে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** স্যার, এর উত্তর আমি আগেই কিছুটা মাথা নেড়ে কিছুটা বাক্য বলে দিয়েছি।

The question that the West Bengal Finance Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1-4

The question that the Clauses 1, to 4 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 5

**Mr. Speaker :** There is amendment of Dr. Zainal Abedin on this Clause. The amendment is out of order because this is a negative amendment.

The question that Clause 5 do stand part of the Bill was then put and agreed to.

### Clauses 6 to 12 and preamble

The question that the Clauses 6 to 12 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Finance Bill, 1992, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশিষ্ট ভদ্রলোক মাননীয় অর্থমন্ত্রীর কোনও কিছু কন্ট্রাডিক্ট করা খুবই মুশকিল। আপনারা ১৪/১৫ বছর ধরে ব্ল্যাক মানি ধরবার চেষ্টা করেছেন। মাননীয় স্পিকার মহাশয় বা অন্যান্য যারা আছেন তারা তো কলকাতায় প্রপার্টি করার চেষ্টা করেছেন এবং তারা কলকাতার মালিক হচ্ছেন। আজকে আপনি স্ট্যাম্প ডিউটি বাড়িয়েছেন, তাতে স্পিকার সাহেব ধরুন জমি বিক্রি করছে, আর কাইয়ুম সাহেব যিনি নতুন মন্ত্রী হয়েছেন, যার অনেক টাকা আছে সে কিনছে। এই লেনদেন যে জমি বিক্রি করছে সে কিন্তু ১০০ গুণ বেশি দাম পাচ্ছে, কিন্তু তার ওপর কোনও ট্যাক্স হচ্ছে না, কিন্তু যে কিনছে তাকে স্ট্যাম্প ডিউটি বেশি দিতে হবে। মার্কসবাদ যেখান থেকে রোজারেকসান হয়েছে, ঋষি টলস্টয়ের বিখ্যাত উপন্যাস—যার থেকে আপনারা মার্কসবাদে উৎসাহ পেয়েছেন—সেখানে তিনি একটা কথা বলেছেন, ল্যান্ডে আর কিছু দরকার নেই, কোনও ট্যাক্স দরকার নেই, যদি ডেভেলপমেন্টের সঙ্গে ল্যান্ডের যে ভ্যালুয়েশন বাড়ে এর উপর যদি ট্যাক্স করা যায় তাহলে আর কোনও ট্যাক্সই দরকার নেই। এই কথাটা আপনাদের কাছে আমি বার বার বলেছি। যে জমি বিক্রি করছে সে কোনও ট্যাক্স দিচ্ছে না। আরেকটা বিষয় রামের উপর আপনি ট্যাক্স বসিয়েছেন। এইকথা কি ঠিক যে আপনার দলের লোকরা রাম ছাড়া অন্য সমস্ত জিনিস খায়, যেমন হুইস্কি ইত্যাদি এবং তাদেরকে বাঁচাবার জন্যই আপনি এটা করেছেন?

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর সাথে সম্পর্ক ছিল না বলে বলিনি, স্ট্যাম্প ডিউটি থেকে ৪০ কোটি টাকা তোলার কথা অর্থমন্ত্রী বলেছেন। স্ট্যাম্প ডিউটি বাড়িয়েছেন সেটা একটা ব্যাপার, আর মার্কেট ভ্যালু ঠিক করে দেওয়া দিজ উইল লিড টু অ্যানাদার শর্ট অফ করাপশন। ইনফর্মাল এগ্রিমেন্ট করে ওরা এটাকে অ্যাভয়েড করার চেষ্টা করছেন। পারচেজার উইল ফিক্স দি মানি ভ্যালু।

[3-30—3-40 P.M.]

কোর্ট, কাছারীর ব্যাপার আছে। আলটিমেটলি কালেকশন হবে কি না জানি না। আমি আপনাকে পয়েন্ট আউট করেছি। আপনার যে ডিটেলস অফ রেভিনিউ রিসিপ্ট আছে তাতে স্ট্যাম্পের রেজিস্ট্রি ফি ১৭৫ কোটি টাকা ছিল সেটাকে বাড়িয়ে আপনি বাজেটে করেছেন ২০০ কোটি টাকা। আমার বুঝতে কোথাও ভুল হচ্ছে। আপনি বলেছেন যে ৪০ কোটি টাকা এক্সট্রা আর্ণ করবেন কিন্তু আমার প্রশ্ন যে, বাকি ১৫ কোটি কোথা থেকে আসবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এ.আর.এম. আলাদা জায়গাতে দেখানো হয় এবং এটা একেবারে বাজেটের শেষদিকে থাকে। এইভাবে উত্তর দিই মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেবের দ্বিতীয় প্রশ্নের উত্তরে কম সময় লাগবে—না। মাননীয় সৌগতবাবু প্রশ্ন করেছিলেন, স্ট্যাম্প ডিউটি এইভাবে কার্যকর করবেন বিশেষ করে বাজারের দাম অনুযায়ী জিনিসের দামটা যখন বাড়ছে তখন অতিরিক্ত দামের উপর স্ট্যাম্প ডিউটির হারটা লাগাবেন এবং এর জন্য অতিরিক্ত দুর্নীতির সৃষ্টি হবে না তো? এই ইঙ্গিত উনি দিয়েছেন। আমরা মনে করছি,

যেভাবে করতে চলেছি এলাকা ধরে, ওয়ার্ড ধরে এটা করতে চলেছি। গ্রামাঞ্চলে মৌজা ধরেও করা হবে। খোলা রেজিস্টার রাখতে চাচ্ছি। সেটা করে সকলের সামনে বা সমক্ষে থাকবে। আমাদের রেজিস্টারের যে কাঠামোটা—সেটার বড় পরিবর্তন করতে চলেছি। এটা খোলা খাতা, যে কোনও মানুষের কাছে কোনও বাড়ি, কোন দামে হস্তান্তর হল তাতে থাকবে। মাননীয় স্পিকার স্যার, এটা করব এই অঙ্গীকার আছে। আর একটা কথা জয়নাল আবেদিন সাহেব আগেরবারও বলেছিলেন যে, যেখানে জিনিসের দাম বাড়ছে—সম্পত্তি আমরাও ধরতে চাই, আপনিও ধরতে চান। যিনি ধরছেন না—ধরা উচিৎ মনে করুন। তাহলে আমার সঙ্গে হাত মেলাবেন—(ডাঃ জয়নাল আবেদিন ঃ- হ্যাঁ।) এবার তাহলে বলি এটা তো ক্যাপিটাল গেন এবং এই ক্যাপিটাল গেন কেন্দ্রীয় সরকারের, এবারের বাজেটে ক্যাপিটাল গেন কমিয়ে দেওয়া হয়েছে। তাহলে এবারেও আমার সঙ্গে হাত মেলাবেন। পরিবর্তন করতে চাইছি। এই ব্যাপারে আপনাদের সহযোগিতা কামনা করে আমি শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আবেদিন সাহেব, আপনি তো মোল্লা সাহেবকে বললেন নতুন মন্ত্রী হয়েছেন নতুন টাকা হয়েছে, আপনি তো পুরোনো মন্ত্রী আপনার কাছে পুরোনো টাকা আছে তো?

The motion of Dr. Asim Kumar Das Gupta that the West Bengal Finance Bill, 1992, as settled in the Assembly be passed, was then put and agreed to.

**The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1992**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation, laws (Amendment) Bill, 1992, be taken into consideration.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কোলিয়ারীর উপর বলছেন কিন্তু সবইতো ন্যাশনালাইজেশন হয়ে গেছে। কার কাছে চাইছেন? গভর্নমেন্টের কাছে না কি কোম্পানির কাছে চাইছেন? সেস করলেন তারপর ট্যাক্স করলেন। এতো সাবজুডিস কেসে বিচারাধীন আছে। এইগুলির সঙ্গে ক্ল্যাস হবে না তো? পরে কোনও অসুবিধা হবে না তো? বাকিতে আপত্তির কারণ নেই। গর্ব করলেন, বিনা পয়সার এডুকেশন দেবার আপনারা একেবারে সাংঘাতিক ট্যাক্স বসাতে চাইছেন। এখন দেখা যাচ্ছে, এডুকেশন বড় নয়, লক্ষ্য হচ্ছে কিছু পয়সা কামানো।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি পরিষ্কার করে দেব।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে যে ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লস (অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৯২ মাননীয় অর্থমন্ত্রী এনেছেন তা পড়ে দেখলাম যে এই ব্যাপারে বাজেটে কোনও প্রস্তাব নেই এবং এটা যে এখানে কেন আনলেন সেটা ঠিক বুঝতে পারছি না। তবে যতটুকু বুঝেছি কিছু কিছু ব্যাপারে ক্ল্যারিফিকেশন দরকার ছিল এবং সেইজন্য বিলটা এনে ক্ল্যারিফিকেশনের প্রস্তাব পেশ করেছেন। এই বিলে নতুন কোনও ট্যাক্স নেই এবং এই বিলে যে সমস্ত প্রস্তাব করেছেন তাতে নতুন কোনও ট্যাক্স বসিয়ে কর আদায়ের সম্ভাবনা আছে বলে মনে হয় না। শুধু একটা জিনিস মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করব সেটা হচ্ছে যে ওয়েষ্ট বেঙ্গল রুরাল এমপ্লয়মেন্ট অ্যান্ড প্রোডাকশন অ্যাক্ট ১৯৭৬ তে আছে যে ডেভেলপমেন্ট ভ্যালু মিনস এ সাম ইকুইভ্যালেন্ট টু ফাইভ টাইম দি অ্যানুয়াল ভ্যালু অফ ল্যান্ড এ্যাজ অ্যাসেসড আন্ডার দি সেস এ্যাক্ট, ১৯৮০। তা আমি জিনিসটা পরিষ্কার করে জানতে চাইছি যে একটা ল্যান্ড যখন ডেভেলপ হয় আপনারা কি কি বিষয় ডেভেলপ হলে ধরেন ডেভেলপ হয়েছে বলে—নতুন টিউবওয়েল বসলে, নতুন বিদ্যালয় হলে, নতুন ক্যানেল দিয়ে সেচ ব্যবস্থা হলে, কি কি কারণ হলে ডেভেলপমেন্ট ভ্যালুটা অ্যাসেস করেন সেটা ক্লিয়ার করে জানতে চাইব। দ্বিতীয় কথা জয়নাল সাহেব যেটা বললেন এডুকেশন সেস আপনারা আদায় করছেন অ্যাট দি রেট অফ ১০ পয়সা অন ইচ রুপি অফ দি অ্যানুয়াল ভ্যালু অফ দি ল্যান্ড রেসপেক্ট অফ কোল মাইনস দেয়ার অন। তা আমরা দেখছি শিক্ষা ব্যবস্থা ফ্রি দেখালেও শিক্ষা ব্যবস্থার জন্য কোল যেখানে হয়, যেখানে টি এস্টেট নেই, সাধারণ ল্যান্ডের উপরে আপনারা ১০ পয়সা হারে সেস এবং কোনও কোনও জায়গায় ডেভেলপমেন্ট বলে প্রতি টাকায় ১০ পয়সা হারে ডেভেলপমেন্ট চার্জ আদায় করেছেন। এই কয়েকটি কথা বলে এবং ডেভেলপমেন্ট বলে কি কি কারণে একটা ল্যান্ডের উপর ডেভেলপমেন্ট চার্জ হচ্ছে আপনি আপনার বক্তব্যে তুলে ধরবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি। এই বিল বিরোধিতা করার কারণ দেখছি না। নতুন প্রস্তাব কিছু এই বিলে নেই। কিন্তু এই বিলটা পড়ে মনে হল কনফিউশন আসতে পারে, তাই জবাবি ভাষণে ক্ল্যারিফাই করে পরিষ্কার করে দিলে ভাল হয়।

**শ্রী মৃনালকান্তি রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গে করদান বিধি সংশোধনী বিধেয়ক যেটা এনেছেন তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং করদান বিধির যে সংশাধনী এনেছেন এর দ্বারা বোঝা যাচ্ছে আমরা বিশেষত কয়লা ইত্যাদি ক্ষেত্রে সেস আদায়-এর একটা সরলীকরণের প্রচেষ্টায় এটা আনা হয়েছে। এটাকে সরল করার জন্য এই বিল এনেছেন। কয়লা ইত্যাদি ক্ষেত্রে কর ঠিকমতো আদায় হবে এবং এখন থেকে অতিরিক্ত কর হিসাবে আসবে।

[3-40—3-50 P.M.]

স্যার, আমাদের বামফ্রন্ট সরকার বিশেষ করে সাধারণ মানুষের উপর অতিরিক্ত করভার চাপান না। একটা সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়

সে কথাটা মনে রেখে যেসব কর প্রস্তাব এনেছেন সেগুলি আমি সমর্থন করছি। স্যার, এই প্রসঙ্গে উল্লেখ করি, ওদের সময় শঙ্কর ঘোষ মহাশয় যখন পশ্চিমবঙ্গে অর্থমন্ত্রী ছিলেন সেই সময় ১৯৭৪ সালে তিনি স্বীকার করেছেন—ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেসান লজ অ্যামেন্ডমেন্ট, বিল ১৯৭৪-এ যে আমাদের স্টেটের হাতে ক্ষমতা সীমিত। আমাদের আয়কর নেই, অনেক কর নেই। স্যার, ওরা তো ৪০ বছর ধরে দিল্লিতে এবং তিন দশক ধরে এখানে রাজত্ব করে গেছেন, ওদের কাছে আমার জিজ্ঞাস্য, আপনারা ক্ষমতায় থাকার সময় রাজ্যের ক্ষমতা বাড়িয়ে যান নি কেন? আজকে এটা বাস্তব সত্য যে কংগ্রেসের সময় তারা রাজ্যের আর্থিক ক্ষমতা বাড়াবার চেষ্টা তো করেন নি উল্টে কেন্দ্রের হাতে ক্ষমতা যাতে আরও অধিক পরিমাণে কেন্দ্রীভূত হয় সেই চেষ্টাই করে গেছেন। স্যার, তার ফলে আমরা দেখেছি, কয়লার রয়ালটির ক্ষেত্রে আমরা যথেষ্টভাবে বঞ্চিত হয়েছি। আমাদের যে সেসের পদ্ধতি আছে তা থেকে আমরা অতিরিক্ত কিছু আয় করতে পারব এবং কেন্দ্রের বঞ্চনার দরুন আমাদের যে ক্ষতি হচ্ছে সেটা অন্তত খানিকটা পুষিয়ে নিতে পারব। স্যার, আমরা জানি, কেন্দ্রীয় সরকার দেশের মানুষের উপর অত্যন্ত বেশি পরোক্ষ কর চাপিয়ে দিয়েছেন এবং তার ফলে দেশের সাধারণ মানুষ আজ দিশেহারা। আমাদের বামফ্রন্ট সরকার কিন্তু সেই কাজ করেন নি। আমরা একটা নীতির উপর দাঁড়িয়ে দারিদ্র সীমার নিচে যে সমস্ত মানুষরা আছেন তাদের উপরে তুলতে চাইছি এবং সাধারণ মানুষের উপর রাজ্য সরকার আরোপিত করের বোঝা যাতে না চাপে সে ব্যাপারে সচেষ্ট আছে। কেন্দ্রীয় সরকার আমরা জানি যে ধনীদের স্বার্থ রক্ষা করার জন্য কর ব্যবস্থা সাজিয়েছেন এবং তার ফলে সাধারণ মানুষদের উপর করের বোঝা বেড়ে যাচ্ছে। স্যার, কেন্দ্রের পরোক্ষ করের পরিমাণ আজ প্রায় ৭৮ শতাংশ। তারপর কেন্দ্রীয় সরকার নতুন যে সোনা আমদানির নীতি গ্রহণ করেছেন তাতে সম্পদকর বা আয়করের ব্যাপারে কোনও প্রশ্নই রাখা হয়নি। এর ফলে ব্ল্যাক মার্কেটিয়ার ও সম্পন্ন ব্যক্তিরাই উপকৃত হবেন এবং সঙ্গে সঙ্গে কর ফাঁকি বেড়ে যাবে। তারপর স্যার, কেন্দ্রীয় সরকারের নীতির জন্য মূল্য সূচক হু হু করে বেড়ে যাচ্ছে। ১৯৯০/৯১ সালের তুলনায় মূল্যসূচক বৃদ্ধি পেয়েছে ১৩.৭ শতাংশ। চাল, গম প্রভৃতির ক্ষেত্রে এই মূল্যবৃদ্ধির হার ২৬.৩ শতাংশ। স্বাধীনতার পর কখনও এইভাবে জিনিসের দাম বাড়ে নি। কেন্দ্রীয় অর্থমন্ত্রী পরিষ্কার বলেছেন যে চাল, গমের জন্য এখন যে ভরতুকি দেওয়া হয় তা কমানো হবে। চাল, গমের দাম বাড়িয়ে এবারে ৩০৮ কোটি টাকার বেশি তোলা হয়েছে এবং ভরতুকি ছাঁটাই করা হয়েছে। চালের দাম প্রতি কে.জি.তে ছিল ১৬ই নভেম্বর, ১৯৮১ সালে—১ টাকা ৯৭ পয়সা সেটা বাড়িয়ে বাড়িয়ে ১৯৯১ সালে করেছেন ৪.৩১ পয়সা। গমের দাম ছিল ১৯৮১ সালে এক কে.জি. ১ টাকা ৬৪ পয়সা, ১৯৯১ সালের ডিসেম্বরে তা বাড়িয়ে করা হল ৩.২৮ পয়সা। চিনির দাম ৯১ সালের জানুয়ারিতে ছিল ৫.২৫ টাকা, সেটা ১৯৯২ সালের জানুয়ারিতে বাড়িয়ে করা হল ৬.৯০ পয়সা। এসবই করা হচ্ছে প্রশাসনিক ক্ষমতা বলে। কিছুদিন আগেই পেট্রোলের দাম বেড়েছে লিটার পিছু ২৭ পয়সা, ডিজেলে ৯ পয়সা, কেরোসিন তেলে ৫ পয়সা এবং রান্নার গ্যাসে সিলিন্ডার পিছু ১৩.৭৫ টাকা। এ ছাড়া কয়লার দাম এম টি পিছু ৭০ টাকা। এটা

সাধারণ মানুষের উপর পড়ল। তাছাড়া রেলের মাশুল বাড়ালেন। বিশেষত কেন্দ্রীয় সরকারের যে ট্যাক্সগুলো আসে, তার একটা হিসাব দিচ্ছি। ইনকাম ট্যাক্স থেকে আসে ৬ পারসেন্ট। এই করে করে তারা একেবারে বোঝা চাপিয়ে দিয়েছেন। কর্পোরেশন ট্যাক্স থেকে আসছে ৬ পারসেন্ট, বরোয়িং ফ্রম রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়া ফোর পারসেন্ট, এক্সটারনাল বরোয়িংস থ্রি পারসেন্ট, ইন্টারনাল বরোয়িংস ১৮ পারসেন্ট, আদার ক্যাপিটাল রিসিটস ৬ পারসেন্ট, নন-ট্যাক্স রেভিনিউ ১৪ পারসেন্ট, আদার ট্যাক্সেস ২ পারসেন্ট, এক্সাইজ ২৩ পারসেন্ট, কাস্টমস ১৮ পারসেন্ট। এবারে শুধু তাই নয়, ট্যাক্স চাপিয়ে আবার টাকা ছাপিয়ে যেভাবে তারা ঘাটতি সৃষ্টি করেছেন, একটা অচলাবস্থার সৃষ্টি করে দিয়েছেন গোটা দেশে। তার একটা তথ্য দিচ্ছি, ১৯৮৭-৮৮ সালে ৫ হাজার ৮৮৮ কোটি টাকা ঘাটতি ছিল, ১৯৮৮-৮৯ সালে ৭৪৮৪ কোটি টাকা ঘাটতি ছিল, ১৯৮৯-৯০ সালে ৭৩৩৭ কোটি টাকা ঘাটতি ছিল, ১৯৯০-৯১ সালে ৭২০৬ কোটি টাকা ঘাটতি ছিল, ১৯৯১-৯২ সালে ৭০৩২ টাকা ঘাটতি ছিল, ১৯৯২-৯৩ সালে ৫৩৮৯ কোটি টাকা ঘাটতি ছিল, তাছাড়া ১৯৯২-৯৩ সালে আমাদের যে বৈদেশিক ঋণগুলো আছে, তারজন্য সুদ হবে ২ হাজার ৯১৫.৫ কোটি টাকা। তাই যে ট্যাক্স সংশোধন করা হচ্ছে তাতে আমরা দেখছি কোলের উপর যে সেস বসানো হয়েছে—(এই সময় লাল আলো জ্বলে উঠে) এই কথা বলে এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** আমি আবার মেম্বারদের স্মরণ করিয়ে দিতে চাই, মেম্বাররা প্রিপেয়ার্ড স্পীচ থেকে পড়বেন না। এক্সটেম্পো রাখতে পারেন, আপনারা কোনও নোটস থেকে পয়েন্ট নিতে পারেন, কিন্তু প্রিপেয়ার্ড স্পীচ থেকে পড়বেন না। স্ট্যাটিসটিক্স রেফার করতে পারেন, কোনও প্রিপেয়ার্ড স্পীচ থেকে পড়বেন না। সংসদে এটা নিয়ম নয়। এটা প্রায়ই হচ্ছে, উভয় পক্ষ থেকেই হচ্ছে। ভবিষ্যতে প্রিপেয়ার্ড স্পীচ পড়লে আমাকে বাধ্য হয়ে বাদ দিয়ে দিতে হবে। আপনাদের বলার অভ্যাস করতে হবে। এটাই পার্লামেন্টারী প্রাকটিস।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আগে আমাদের দলের সদস্য অতীশচন্দ্র সিনহা মহাশয় বলেছেন যে যেহেতু ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন লজ অ্যামেন্ডমেন্ট বিলে কোনও নতুন ট্যাক্সের প্রস্তাব নেই বা কোনও নতুন খরচের প্রস্তাব নেই, আমরা এর বিরোধিতা করছি না। এটা ঠিকই, এই যে আইনটা আছে, সেই আইনটা সম্পূর্ণভাবে একটা প্রসিডিয়োর্যাল। তবে কিছু কিছু পয়েন্টের ক্লারিফিকেশন আনা হয়েছে মাত্র। অতীশদা জিজ্ঞাসা করেছেন যে কেন করা হয়েছে। মন্ত্রী মহাশয় ক্লারিফাই করবেন। আমার যতদূর মনে আছে রয়ালটি এবং সেস নিয়ে রাজ্য সরকারের সঙ্গে কেন্দ্রীয় সরকারের বিরোধ লেগে আছে। বিহার গভর্নমেন্ট কয়লার উপর সেস বসিয়েছিল, সুপ্রীম কোর্ট সেটা স্ট্রাক ডাউন করে দিয়েছে। কিন্তু পশ্চিমবাংলার অ্যাক্টটা এখনও স্ট্রাক হয়নি, হয়তো আইনটা ঠিক ছিল।

[3-50—4-00 P.M.]

আসামের রয়ালিটি নিয়ে একটা তর্ক চলছে। সম্প্রতিকালে সেন্ট্রাল গভর্নমেন্ট তেলের

রয়ালিটি বাড়িয়েছে। সুতরাং আমার মনে হয় আসতে আসতে ইন্টারস্টেট কাউন্সিল সেস অ্যান্ড রয়ালিটি সম্বন্ধে একটা ইউনিফর্ম পলিসি অ্যাডপ্ট করা উচিত। যেমন স্টেটের রয়ালিটির সাথে সাথে রেভিনিউর দিকটা দেখতে হবে, এ্যাট দি সেম টাইম সেন্ট্রাল গভর্নমেন্টের আন্ডারটেকিংস গুলির সমস্যাও দেখতে হবে। এখানে অসীমবাবু যে কথা বলেছেন সেটার সম্বন্ধে বলার আগে আর একটা অন্য কথা বলি। একজন মাননীয় সদস্য, তাঁর নাম জানি না, তিনি একটা বই থেকে পড়লেন। আমরা শুনেছি অসীমবাবু সম্প্রতি বামফ্রন্টের লোকেদের ক্লাশ নিয়ে ছিলেন, সে ক্লাশে তিনি বোধ হয় এটা বলেন নি যে, স্টেটের ট্যাক্স রেভিনিউ যা ওঠে তার চেয়ে বেশি টাকা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাওয়া যায়। সে জন্যই মাননীয় সদস্য শুধু কেন্দ্রের বঞ্চনা, বঞ্চনা, এই সব কথাগুলি বললেন। যেখানে ৩১৮০ কোটি টাকা স্টেটের ট্যাক্স রেভিনিউ, সেখানে স্টেটস শেয়ার অফ ইউনিয়ন ট্যাক্স অ্যান্ড ডিউটিস এবং গ্রান্ট ইন এড ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট এবং লোনস অ্যান্ড এ্যাডভান্স ফ্রম সেন্ট্রাল গভর্নমেন্ট মিলিয়ে হচ্ছে ৩৬৬০ কোটি টাকা। তাহলে মাননীয় বন্ধু এটা বলবেন কি ৩৬৬০ কোটি টাকা যেখানে কেন্দ্র থেকে আসবে সেখানে রাজ্য মাত্র ৩১৮০ কোটি টাকা সংগ্রহ করে বলবেন কি করে যে কেন্দ্র বঞ্চনা করছে? এটা কি ধরনের বঞ্চনা? ব্যাপারটা হয়ত মাননীয় অর্থমন্ত্রী অসীমবাবু তাঁর ক্লাশে পরিষ্কার করে বুঝিয়ে দিতে পারেন নি, তাই উনি ঐভাবে বললেন।

স্যার, একথা সত্য যে আমাদের দেশের রাজ্যগুলির সম্পদ সংগ্রহের জায়গা খুবই সীমিত। যার ফলে রাজ্য গুলিকে নানা-রকম উদ্ভাবনী শক্তি ব্যবহার করতে হয়, কোথা থেকে একটু রেভিনিউ কালেকশন করা যায়। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আমাদের রাজ্যে মাঝে মাঝে এই উদ্ভাবনী শক্তির প্রয়োগ এমন জায়গায় হয় যে, লং-টার্মে আমাদের ভাল হবে, কি ক্ষতি হবে তাও ভেবে দেখা হয় না। সেটা কিন্তু ভেবে দেখা দরকার। কোল থেকে সেস কি রকম নেওয়া হয়েছে তার একটা হিসাব আমি দেখছিলাম। ল্যান্ড রেভিনিউর হিসাবের মধ্যে সেটা আছে। ১৯৯০-৯১ সালে রুর‍্যাল এমপ্লয়মেন্ট সেস ২১৫ কোটি টাকা ছিল, সেটা ১৯৯১-৯২ সালের বাজেটে এস্টিমেট ধরা হয়েছিল ২২৫ কোটি টাকা এবং ১৯৯১-৯২ সালের রিভাইস এস্টিমেটে সেটা হয়েছিল ২১৫ কোটি টাকা। আর এ-বারের বাজেটে এস্টিমেট অনেক বেশি ধরা হয়েছে—২৭৫ কোটি টাকা। রুরাল এমপ্লয়মেন্ট সেস, এডুকেশন সেস, এর জন্য প্রাইমারি এডুকেশন অ্যাক্টে মোটিভেট করছে, সেটা প্রায় ২৫ কোটি টাকা। তার মানে কোল ইন্ডিয়া থেকে প্রায় ৩০০ কোটি টাকা আদায় হবে। আপনারা এই আইনের সিগনিফিকেন্ট চেঞ্জ করেছেন, পরিবর্তন করেছেন। আইনটা একই রেখেছেন, ভাষাটা চেঞ্জ করেছেন। কোল মাইনস-এর জায়গায় কোল বেয়ারিং এরিয়াস এর জায়গায় কোল বেয়ারিং ল্যান্ড করেছেন। এটা করেছেন, যাতে বোধ হয় পরবর্তীকালে সুপ্রীম কোর্টে কোনও অসুবিধা না হয়। কোল-মাইনস-এর ওপর ডাইরেক্টলি সেস বসাবার অধিকার না থাকার জন্যই এটা করেছেন। আপনারা বলবেন যে, মাইন-এর ওপর সেস বসান নি, কোল বেয়ারিং ল্যান্ডের ওপর সেস

বসিয়েছেন। ল্যান্ড রেভিনিউ স্টেট সাবজেক্ট, সুতরাং সে অধিকার আপনাদের আছে। আপনারা এই ক্লারিফিকেশন দিয়েছেন। বিকজ কোল-মাইনস আন্ডার দি কনস্টিটিউশন সেন্টারের হাতে আছে। সুতরাং আপনারা কোল বেয়ারিং ল্যান্ড বলেছেন। আবার আগে একটা ভাষা ছিল, ইন রেসপেক্ট অফ মাইনস আদার দ্যান কোল মাইনস সেখানে এখন ভাষাটা দিচ্ছেন ইন রেসপেক্ট অফ মিনারেল বেয়ারিং ল্যান্ডে। সেই একই ব্যাপার। কোয়ারি বললে অসুবিধা হবে, কোয়ারির ওপর ট্যাক্স বসাবার অধিকার নেই, সুতরাং মিনারেল বেয়ারিং ল্যান্ড বলছেন, যেহেতু ল্যান্ড রেভিনিউ স্টেটের আন্ডারে। এখন আর আইন-গত ঝামেলা রইল না। আমি অসীমবাবুর এই পারপাসটা বুঝি। লালু প্রসাদের মতো যদি সুপ্রীম কোর্ট ৩০০ কোটি টাকার সেস বাতিল করে দেয় তাহলে রাজ্যের অর্থনীতি চৌপাট হয়ে যাবে, খুবই অসুবিধায় পড়তে হবে। সুতরাং উনি এ-বিষয়ে যতটুকু প্রিক্যশন নিয়েছেন আমি মনে করি তা সঠিক হয়েছে। সেজন্য আমি এর কোনও রকম বিরোধিতা করছি না। দ্বিতীয়ত উনি যেটা গুরুত্বপূর্ণ পরিবর্তন করেছেন সেখানে আবার এই ভ্যালু অফ কোল বিয়ারিং ল্যান্ডস টা কি ভাবে অ্যাসেস হবে সে ব্যাপারে উনি একটা পরিবর্তন এনেছেন। আগে ঐ ডেভেলপমেন্ট ভ্যালু কি ভাবে ক্যালকুলেটেড হবে তার কথা ছিল, ডেভেলপমেন্ট ভ্যালুটা ওঁরা বলেছিলেন ৫ গুন এ্যানুয়েল ভ্যালু এই রকম একটা কি হয়েছে সেই জায়গায় ডেভেলপমেন্ট অ্যানুয়েল ভ্যালু হিসাব করেছেন, বলছে Value of coal bearing lands in relation to financial year means one of the value of coal produced by such coal bearing during two years. তার ফলে ভ্যালু অ্যাসেস করার একটা স্পেসিফিক উপায় ওরা ডিটারমিনেশন করেছেন এবং এটা আরও লজিক্যাল হয়েছে। যত কয়লা উঠেছে তার বেসিসে এবং তার প্রাইস অনুসারে কিছু হয় না, কিন্তু যেটা আমি মাননীয় অসীমবাবুকে ভাবতে বলব সেটা হল এখন যে প্রাইস চাইছেন এর এই সেসটা কে দেবে? কোল ইন্ডিয়া দেবে? কোল ইন্ডিয়া দু ভাবে এই সেসটাকে মিট করতে পারে। ওরা ওদের যা বাজেটারী তার থেকে সেসটা দিতে পারে, আর কনজিউমারের কাছে পাস-অন করতে পারে। কনজিউমারের কাছে পাস-অন করা কোল ইন্ডিয়ার হাতে নেয় তার কারণ decision of coal price has to be taken by Government of India. তার ফলে কোল ইন্ডিয়ার যে প্রফিট অ্যান্ড লস তাতে দেখা যাবে এখানে কোল ইন্ডিয়া হচ্ছে একটা সংস্থা যাতে ৬ লক্ষ লোক কাজ করে। ভারতবর্ষের যতগুলি বড় বড় লস মেকিং সংস্থা আছে, কেন্দ্রীয় সরকারের, তাঁর মধ্যে কোল ইন্ডিয়া পড়ে। এ বছর বাজেটারি সাপোর্ট কমে গেছে, এবং আসতে আসতে কেন্দ্রীয় সরকারের সংস্থা গুলিতে বাজেটারি সাপোর্ট কমে যাবে। কোল ইন্ডিয়ার এই স্ট্রাকচার এইভাবে দীর্ঘদিন থাকবে কিনা এটাই প্রশ্ন। সুতরাং আপনার একটা মেজর ডিপেন্ডস, আউট সাইড সেলস ট্যাক্স আপনি এক জায়গায় থেকে ৩০০ কোটি টাকা, কোল ইন্ডিয়া থেকে তুলছেন। আপনাকে ভাবতে হবে যে আপনি ভবিষ্যতে কি করবেন? যদি সুপ্রীম কোর্ট স্ট্রাইক ডাউন না করে তাহলে এ বছর ঠিক আছে, আপনি টাকা নিয়ে নিলেন, কোল ইন্ডিয়া থেকে কিন্তু কোল ইন্ডিয়ার দেবার মতো টাকা আছে কি? কোল ইন্ডিয়া যেটা নিজেরা যেটা ডিপলি ইন দি রেড

তাকে আপনি এটা চাপ দিচ্ছেন, আপনার স্টেটের ২ লক্ষ লোক কোল ইন্ডিয়ায় কাজ করে, যদি কোল ইন্ডিয়া কোনও রকম আনইকনমিক রানিংয়ের জন্য ওরা ওদের মাইন পোঁতা বন্ধ করে দেয় আপনি আইন করতে পারেন কিন্তু তাতে লোকগুলির কাজ তো যাবে। সুতরাং আপনি বলুন এটা নিয়ে একটা ইন্টার স্টেট মিটিং হোক, কোল ইন্ডিয়া জাতীয় সম্পদ, যে ট্যাক্সটা আসছে সেটাও জাতীয় সম্পদ, এটা নিয়ে একটা ওভার অল অ্যাপ্রোচ করতে পারি যাতে শুধু এটা পাস অন করে দেওয়া হয়। কোল ইন্ডিয়া থেকে টাকা নিলেন, আপনি ডি.ভি.সি থেকে কিছু টাকা নিলেন, রাজ্যে যে কেন্দ্রীয় সংস্থাগুলি আছে সেগুলি থেকে কিছু টাকা নিলেন তাতে আপনি আপনাদের ফাইনান্সিয়াল ক্রাইসিস টেম্পোরারি কাটিয়ে উঠলেন কিন্তু পারমানেন্টলি কাটিয়ে উঠলেন না। যখন কোল মাইন এরিয়া নিয়ে কথা হচ্ছে তখন আপনাদের একটা কথা বলে রাখি আমদের দু বছর আগে একটা উপ নির্বাচনের ব্যাপারে কোল মাইন এরিয়ায় যেতে হয়েছিল, বারাবনীতে শেষ পর্যন্ত ঐ উপনির্বাচনে আমরাই জিতে ছিলাম, খুব অল্প ভোটে হলেও জিতেছিলাম, মাননীয় বিনয়বাবুও ছিলেন, একটা প্রশ্ন বার বার ওখানকার লোকেরা করেছে ইট ইজ টেলিং পলিটিক্যাল কোয়েশ্চেন আপনারা এ বছর ৩০০ কোটি টাকা কোল মাইন এরিয়া থেকে সেসের উপর তুলছেন, হ্যাঁ, প্রাইভেট এডুকেশনের নাম করে, রুর‍্যাল ডেভেলপমেন্ট সেসের নাম করে কোনও হিসেব দিতে পারবেন? আপনি বলছেন how much money he was spending on the village adjoining the coal mine area পঞ্চায়েতের ট্যাক্স তুললে পঞ্চায়েতকে অর্ধেক টাকা দেবেন আপনি কোনও হিসাব দিতে পারবেন? আপনি জানেন যে আপনারা মাঝে মাঝে কেন্দ্রীয় সরকারকে ডেপুটেশন দেন যেখানে কোল মাইন এরিয়ায় সাবস্ট্যান্স হচ্ছে গ্রামগুলি বসে যাচ্ছে আমি জানি না আপনি একদিনও পার্সোনালী গিয়েছিলেন কিনা? কোল মাইন এরিয়ার পাশের গ্রামগুলিতে জলের যা কষ্ট এই মে, জুন মাস শুরু হল, কোল ইন্ডিয়ার অ্যাডজয়েনিং ভিলেজে ইলেকট্রিফিকেশন হচ্ছে না, আশে পাশের যে মৌজাগুলি আছে তাতে কিছু থাকলেও বাকি রেস্ট অফ দি ভিলেজ অন্ধকার হয়ে আছে। কাজী নজরুলের জন্মস্থান চুরুলিয়া একদম কয়লা খনির পাশে আপনি কোনওদিন গিয়েছিলেন? গিয়ে দেখবেন যে কোল মাইন এরিয়ার পাশের গ্রামগুলির অবস্থা, চাষ বাস খুব অল্প, জমিটা ডাঙ্গা জমি, মানুষ খুবই অসুবিধা এবং কষ্টের মধ্যে রয়েছে। সুতরাং এটা ভাবুন, আপনি নিশ্চয় ট্যাক্স তুলবেন, আপনাকে চালাতে হয়, কিন্তু কোল মাইন এরিয়ার জন্য পার্টিকুলারলি কিছু করতে পারেন কিনা সেটা ভাবুন।

[4-00—4-10 P.M.]

নেক্সট, আপনার কাছে আর একটি প্রশ্ন—আপনি জানেন, লোকাল পার্টির কারণে জাস্ট ল্যান্ড অ্যাকুইজিশন করা যাচ্ছে না বলে কোল মাইন খোলা যাচ্ছে না। ওয়ার্ল্ড ব্যাঙ্ক কোল মাইনসের জন্য টাকা দিয়েছিল, সোনপুরবাজারী ওপনকাস্ট মাইনসের জন্য, যেটা অন্ডালের কাছে। চার বছর ধরে এমন অবস্থা চললো যারফলে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সেই প্রোজেক্টই অ্যাবেনডন হয়ে গেল বিকজ অফ মাইনর প্রবলেম অন ল্যান্ড অ্যাকুইজিশন। একটা ওয়াল্ড ব্যাঙ্ক এডেড্

প্রোজেক্টের টাকা ফিরে যাচ্ছে। সেখানে কোল ইন্ডিয়ার একটা ক্লিয়ার কাট পলিসি আছে। ওঁরা বলেন, ল্যান্ড লুজার যারা হবেন তাদের পরিবার থেকে একজনকে ওরা চাকরি দেবেন। এই রাজ্যে বেকারত্ব তীব্র। এই অবস্থায় ওরা যদি নতুন কোল মাইনস খোলেন তাহলে অনেকের চাকরি হবে, আপনারা আরও বেশি সেস পাবেন। প্রথমে না পেলেও যখন প্রডাকশন শুরু হবে তখন থেকে সেটা তাদের দিতে হবে। সেক্ষেত্রে বোধ হয় আপনাদের সরকার ইনিশিয়েটিভ নেননি। ইউ কট বিটুইন টু এন্ডস; একদিকে আপনাকে টাকা তুলতে হবে, অপর দিকে জমি অ্যাকয়ারের ব্যাপারে লোকাল পার্টি প্রবলেম ফেস করতে হবে। কোল মাইনসে কর্মচারী যাতে ছাঁটাই না হয় সেটাও দেখতে হবে। আলটিমেট একটা ব্যালান্স আনতে হবে। কিন্তু ফিনান্স মিনিস্টার শুধু ট্যাক্স থেকে টাকা তুলে আনলেই কল্যাণ হতে পারে না, ওভার অল ইকোনোমিক হেলথ অফ দি স্টেট দেখতে হবে। এই উপলক্ষ্যে প্রশ্ন করতে চাই, ট্যাক্স করেছেন, সেস বাড়িয়েছেন, কিন্তু ওভার অল ইকোনোমিক ইন্টারেস্ট দেখেছেন কিনা? এদিকে আজকে আপনারা প্রজেকশন বাড়িয়েছেন রিভাইজড এস্টিমেট চেয়ে। গত বছর যা ছিল ২২৫ কোটি, সেখানে একবারে ৩০০ কোটির বেশি তুলতে চাচ্ছেন একটা প্রোজেকশন নিয়ে। কিন্তু সেক্ষেত্রে কোল ইন্ডিয়ার সেটা দেবার পোজিশনে থাকবে কিনা তা দেখতে হবে। সেখানে নেগোশিয়েশন করতে হবে। আপনারা আজকে আইন করছেন, কি কি ডিক্লারেশন করতে হবে বলেছেন। কিন্তু এটা পাবলিক সেক্টর আন্ডারটেকিং এর সঙ্গে ডিলিং। আদায় যেটা হবে সেটা ওরা দেবে। এটা সাধারণভাবে ট্যাক্স এ্যাসোসির জন্য করুন, কিন্তু এত কড়া আইন করার প্রয়োজন ছিল না। কোল মাইনস থেকে যেটা তুলছেন, সেখানে ফর্ম ডিক্লারেশন ইত্যাদি না করে সিম্পিল লাইনে সেটা করতে পারতেন। গতকাল সিদ্ধার্থবাবু দেখিয়েছেন যে, কি করতে হবে আপনাকে। আজকে রেভিনিউর ৮৭ পারসেন্ট মাইনে দিতেই চলে যাচ্ছে গভর্নমেন্টের। এস এ হোল ডেভেলপমেন্ট কিছু হচ্ছে না তারফলে। তাই নতুন নতুন উদ্ভাবন পদ্ধতি বার করছেন আপনি। অশোক মিত্র চা বাগানের জমি অকশনে বিক্রি করেছিলেন, আর আপনি কোল মাইনসের উপর বারবার সেস চাপাচ্ছেন। আলটিমেটলি ট্যাক্স পারপাসে আবার আপনাকে মাথা খাটিয়ে বার করতে হবে যে, কোথা থেকে টাকা তোলা যায়। কিন্তু সেটা কাউন্টার প্রডাকটিভ না হয়ে যায়। ইমিডিয়েটলি এক বছরের জন্য হয়ত রিলিফ হল, কিন্তু আলটিমেটলি অর্থনীতি মার খেল—সেটা ওয়াইজ হবে না। একদিকে রাজ্য সরকারের লিমিটেশন, তার উপর রাজ্য সরকারি কর্মচারী সংগঠন—কো-অর্ডিনেশন কমিটির লিমিটেশন, এরমধ্যে দাঁড়িয়ে যতদূর সম্ভব করবার চেষ্টা করছেন, সেজন্য আপনার যে ট্যাক্স প্রসিডিউরাল সেটাকে সমর্থন করলাম।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী West Bengal Taxation Laws Amendment Bill যেটা এখানে উত্থাপন করেছেন, আমি তাকে সমর্থন করছি। আজকে যে সমস্ত প্রচেষ্টা উনি নিয়েছেন সেটাকে কংগ্রেসি বন্ধুরা সমালোচনা করলেন। বিরোধী পক্ষ থেকে যে বক্তৃতা এখানে করা হল সেটা আমি শুনেছি। আসল কথা হচ্ছে,

প্রচলিত আইনের ফাঁক-ফোকর দিয়ে বিভিন্ন ভাবে ট্যাক্স ফাঁকি দিচ্ছে, এমনিতেই যারা কোলিয়ারীর মালিক তারা নানাভাবে এই ট্যাক্স ফাঁকি দেন। এটা ওরা জানেন এবং সে জন্য ওরা ওকালতি করলেন যে ওদের জন্য এত কড়া দাওয়াই কেন? ওরা ভাল করে জানেন সেটা বিকজ দে আর রিপ্রেজেন্টিং কোল ওনার্স। কোলিয়ারীর মালিক যারা তাদের হয়ে ওরা এসব কথা বলছেন। আইনের ফাঁক-ফোকর যেগুলি আছে সেগুলি বন্ধ করার জন্য তিনি এটা করেছেন এটা যথাযথ হয়েছে। আমি যে কথা বলতে চাচ্ছি সেটা হচ্ছে, এই যে ট্যাক্স আসবে সেটা যে এলাকা থেকে আসুক, সেটার যেন ইউটিলাইজেশন হয়। আমরা অতীতেও দেখেছি যে প্রচুর ট্যাক্স কালেকশন হয়েছে বা এডুকেশনাল ট্যাক্স আদায় হয়েছে, এটা এডুকেশন পারপাসে ব্যবহার করা দরকার। অর্থাৎ যে সেস আদায় হবে সেটা যাতে ফর আপলিফটমেন্ট অব দি সোসাইটি বিশেষ করে এডুকেশন পারপাসে ব্যবহার করা হয় সেটাকে এনসিওর করা দরকার। অন্যান্য যে সমস্ত ক্ষেত্রগুলি চিহ্নিত করা হয়েছে তার মধ্যে মনে হচ্ছে বালি, পাথর ইত্যাদির উপরে টন প্রতি ট্যাক্স আদায়ের সুযোগ আছে। সেখানে আমরা দেখছি বিভিন্ন ক্ষেত্রে মালিকরা, যারা লীজ নেয়, উত্তর বাংলায় বহু জায়গা আছে, আদার দ্যান কোল যে সমস্ত এলাকা আছে সেখানে টন টন মেটেরিয়্যালস চলে যাচ্ছে এবং রাজ্য সরকারের যে সমস্ত আইন আছে সেগুলিকে তারা বৃদ্ধাংগুষ্ঠ দেখাচ্ছে। এসব ওরা জানে এবং সেজন্য ওরা বলছেন যে এই সমস্ত কড়াকড়ি আইন করা ঠিক নয়। ডঃ দাসগুপ্তকে আমি অভিনন্দন জানাই যে তিনি সেই ধরনের ব্যবস্থা নিয়েছেন। এটা নেওয়া খুবই প্রয়োজন ছিল। তবে একটা ব্যাপারে তিনি আমাকে এনসিওর করুন যে, যে অর্থ আসবে যে টাকা আদায় হবে সেটা আদায় করার ব্যাপারে নিশ্চিত করা অর্থাৎ কিছু কো-অর্ডিনেশন। আমরা দেখেছি যে এর আগেও ট্যাক্স আদায় করার ব্যাপারে আইন করা হয়েছে। কিন্তু কার্যক্ষেত্রে দেখা গেছে অনেকটা ফাঁক-ফোকর দিয়ে বেরিয়ে যাচ্ছে বিভিন্ন ডিপার্টমেন্টের অভাবে। এক্ষেত্রে যে বিল আনা হয়েছে সেটা যথার্থ রাজ্যবাসীর কল্যাণের জন্য আনা হয়েছে। তবে যে সমস্ত এলাকা থেকে সেস বা ট্যাক্স আসবে সেটা যাতে সেই সমস্ত এলাকাতে ব্যবহার হয় সেটাকে নিশ্চিত করতে হবে। তা না হলে প্রকৃত পক্ষে এর যে উদ্দেশ্য সেটা ফলপ্রসু হবে না। আর একটা কথা হচ্ছে, আমরা দেখছি যে চা বাগিচায় এগ্রিকালচারাল এডুকেশন সেস আছে। কিন্তু দেখা যাচ্ছে যে সেখানে ঘরবাড়িগুলি ভেঙ্গে পড়ছে, কোনও রিপেয়ারিংয়ের ব্যবস্থা নেই। সেখানে যদি এই ট্যাক্স সঠিক ভাবে আদায় হয় তাহলে রাজ্যের যে সমস্ত স্কুল আছে, যেগুলি ভেঙ্গে পড়েছে, আমরা যে অপারেশন ব্ল্যাক বোর্ডের কথা বলি সেগুলি নিশ্চিত ভাবে করা যাবে। কেন্দ্রীয় সরকার বলেছেন, আমরা দাবি করছি যে বাজেটের ১০ ভাগ এডুকেশন খাতে রাখতে হবে। কিন্তু ওরা রাখতে পারেন নি এবং যে বাজেট মনমোহন সিং পেশ করেছেন তাতে আকারে ইঙ্গিতে বলে দিয়েছেন, যে এডুকেশন হচ্ছে আনপ্রোডাকটিভ, এটার দরকার নেই। ওদের ক্ষেত্রে এটা হয়ত তাই। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার যে মাস এডুকেশনের কথা বারবার বলেছেন সেটাকে নিশ্চিত করতে গেলে সম্পদ আহরণের প্রয়োজনীয়তা আছে এবং সেটা করতেই হবে। কিন্তু সেই সম্পদ আহরণের জায়গাগুলি বন্ধ। কেন্দ্রীয় সরকারের

যে সর্বগ্রাসী ক্ষুধা, তারা সমস্ত সম্পদ রাজ্য থেকে নিয়ে যাবে। জলে, স্থলে অন্তরীক্ষে যেখানে যা কিছু আছে সমস্ত কিছু তাদের হাতে অর্থাৎ রিমোট কন্ট্রোল যাকে বলে, সেই রিমোট কন্ট্রোল কেন্দ্রীয় সরকার দিল্লি থেকে করবেন, আর রাজ্যগুলিকে ঠুঠো জগন্নাথ বানাবেন।

[4-10—4-20 P.M.]

সংগত কারণে সেইজন্য রাজ্যের আধিবাসীদের উন্নয়নের জন্য, বিশেষ করে শিক্ষার ব্যাপারটাকে আরও নিশ্চিত করার জন্য, সম্প্রসারণ করার জন্য ইতিমধ্যে অনেক পরিকল্পনা নেওয়া হয়েছে। অনেক কিছু পরিকল্পনা নেওয়া হয়েছে আমাদের এই রাজ্যে বিশেষ করে প্রাইমারি এডুকেশনের ব্যাপারে নিশ্চিত আমরা এগিয়ে যাচ্ছি। আমরা চাই প্রাইমারি এডুকেশনে ব্যাপক শুধু নয়, কমপালশন যাতে হতে পারে তার জন্য মিনিমাম এফোর্ট। কমফোর্ট দরকার, ব্যবস্থা দরকার। সেই ব্যবস্থা আমরা নিশ্চিত ভাবে নিচ্ছি। এটা আপনারা অস্বীকার করতে পারবেন না। যতটুকু করা যেত সবটা করা যাচ্ছে না বিকজ অফ ফাইনান্সিয়াল ক্রাইসিস। সেইজন্য আমি বলব যে অর্থ আমরা পাব সেই অর্থ যেন প্রকৃতপক্ষে প্রাথমিক শিক্ষার জন্য ব্যয় হয়। প্রাইমারি স্কুলের ঘরবাড়ি অনেক জায়গায় নেই, খেলার মাঠ নেই। অনেক বিদ্যালয়ে বেশ কিছু অ্যাপারেটার্স দরকার হয়, সেইগুলি যাতে দেওয়া যায় সেটা দেখতে হবে। রাস্তা-ঘাট ইত্যাদি সংক্রান্ত ব্যাপারে প্রাইমারি স্কুল থেকে শুরু করে তার পাশাপাশি যে জায়গা রয়েছে সেইগুলি আমার মনে হয় রাজ্য সরকারের পক্ষ থেকে করতে হবে। অতীতে আমরা দেখেছি অত্যন্ত দুর্ভাগ্যজনক ঘটনা। আপনারা বলছেন ন্যাশনালাইজ হয়েছে। ন্যাশনালাইজ কি রকম হয়েছে? কোলিয়ারী ন্যাশনালাইজড হয়েছে, আপনারা কোলিয়ারীর মালিকদের রিপ্রেজেন্টেটিভ, দিল্লিতেও দেখতে পাচ্ছি লবি আছে, এখানেও লবির সৃষ্টি করছেন। সাম্প্রতিক কালে খুব দুর্ভাগ্যের বিষয় ওঁরা মাইক্রোস্কোপিক হয়ে আসছেন, যদিও ওঁরা বলছেন না। এখানে কি ঘটনা ঘটেছে? ঘটনা ঘটেছে ওঁরা সমর্থন করেছেন, কুঁতিয়ে কুঁতিয়ে সমর্থন করেছেন, সমর্থন প্রকাশ্যে না করে আস্তে আস্তে করছেন। করতে হবেই। যে পথে রাজ্য সরকার এগিয়ে যাচ্ছে সেই পথে আপনাদের রাজনীতি হয় না। যে বৈপ্লবিক ব্যবস্থাগুলি আমরা করতে চাইছি, রাজ্য সরকার করতে চাইছে তারপরে সমর্থন করা ছাড়া আর কোনও গত্যন্তর নেই। এই ব্যাপারে আমরা নিশ্চিত। সঙ্গতকারণে আপনাদের সমর্থন করতে হচ্ছে। আমরা খুব খুশি, আজকে বিধানসভায় বোধ হয় দিস ইজ দি ফাস্ট ইন্সট্যান্স যে রাজ্যের অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত মহাশয়কে ওঁরা সমর্থন করলেন। আমি ওঁদের অভিনন্দন জানাচ্ছি এই জন্য যে ওঁদের বোধোদয় হয়েছে। ওঁদের বোধোদয় হয়েছে যে এছাড়া কোনও পথ নেই। কারণ ডঃ দাসগুপ্ত অর্থ দপ্তরের ফাঁক-ফোকরগুলি ধরে ফেলেছেন, ওঁদের ফাঁক-ফোকরগুলি ধরে ফেলেছেন। যাতে করে ফাঁক-ফোকরগুলি বন্ধ করা যায় তিনি সেই চেষ্টা করেছেন। আমি ওনাদের অভিনন্দন জানাই এইজন্য যে রাজ্যবাসীর যে আশা আকাঙ্খা সেটা পূরণ করার জন্য যে প্রচেষ্টা নেওয়া হয়েছে সেইগুলি সম্বন্ধে তাঁরা লক্ষ্য করেছেন। নিশ্চয়ই তাঁদের উপর কিছু প্রেসার আসছে জনগণের তরফ থেকে। গতকাল তাঁরা এখান থেকে পলায়ন করেছেন। একটা বিরাট সম্ভবনা

দেখা দিয়েছে। এইভাবে পলায়ন করার ফলে রাজ্যের মানুষ তাদের ধিক্কার জানিয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি রাজ্যের সমস্ত মানুষ লক্ষ লক্ষ মানুষ যাঁরা ওদেরকে পাঠিয়েছেন দায়িত্বশীল বিরোধী দলের ভূমিকা পালন করতে, ওঁরা সেটা পালন করেন নি। হ্যাঁ, এটা একটা অপরাধ। এই অপরাধের প্রায়শ্চিত্ত আজকে ওঁরা করলেন। সেইজন্য আমি ওঁদের অভিনন্দন জানাই। আমরা নিশ্চিত যে ওঁদের বোধোদয় হয়েছে, সম্বিত ফিরে পেয়েছেন, রাজ্য সরকারের বক্তব্য গ্রহণ করা দরকার এটা তাঁরা বুঝেছেন। আপনারা সহযোগিতা করুন। যদি সহযোগিতা করেন তাহলে যে বিল আনা হয়েছে সেই বিল শুধু বিল আকারে থাকবে না সেটা ব্যবহারিক ক্ষেত্রে, প্রয়োগের ক্ষেত্রে একটা নতুন সম্ভাবনার দ্বার খুলে যাবে। আমি আবার ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় যে ট্যাক্সেশন লজেস অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন তাকে সমর্থন করে, ওনাকে সাধুবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল ঃ** (উপস্থিত ছিলেন না)।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ট্যাক্সেশন ল'স অ্যামেন্ডমেন্ট বিল ১৯৯২ এর উপরে আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমি প্রথমে অতীশ সিংহ এবং সৌগত রায় যে প্রশ্ন তুলেছেন, আমি সেটার উত্তর দিচ্ছি—না, এই বিল কোনও কর আদায়ের বিল নয়। তারজন্য এবারের বাজেট প্রস্তাবের মধ্যে এটাকে অন্তর্ভুক্ত করিনি। যেভাবে যে পদ্ধতিতে সেস আদায় হচ্ছিল সেখানে ঐ প্রথার ক্ষেত্রে আমি মনে করছি যে আরও স্বচ্ছতা আনা প্রয়োজন। তারজন্যই এই বিল। বিরোধী দলের সদস্যদের আমি ধন্যবাদ জানাচ্ছি যে, ওঁরা এই বিলকে বিরোধিতা করেন নি। এই দিক থেকে এই বিলের মধ্যে সর্বসম্মত ছাপ এসেছে। আপনারা বিরোধিতা করেন নি এটাই আমি ধরছি। তবে এটা গুরুত্বপূর্ণ, কেন তা আমি বলছি। আমার বন্ধু সৌগত রায় এর কথা প্রসঙ্গে উনি একটা কথা বললেন প্রথাগত পরিবর্তনের আগে আমার মনে হয় ওঁর স্বচ্ছতার একটু প্রয়োজন আছে। উনি বললেন যে কেন্দ্রীয় সরকারের বাজেট, মূলত কেন্দ্রীয় সরকারের কর থেকে যা আসে তা থেকে চলে ইত্যাদি। ধৃষ্টতা মাফ করবেন—যে ক্লাশ নেওয়া হয়েছিল বলে বলেছেন—কোনও ক্লাশ নেওয়া হয় না। আমরা নিজেদের মধ্যে আলোচনা করি। আমার সঙ্গে যদি আলোচনা করেন তাহলে স্বচ্ছতা, আপনাদের কাছ থেকে যতটুকু শেখার তা শিখতে পারি এবং আমার যা বলার তা বলতে পারি। বাজেটে ৬,৪১৪ কোটি টাকা আদায় এই বছরের, তার মধ্যে কেন্দ্রীয় সরকারের কর বাবদ যখন পাওয়া যায়, একটা কথা বলা উচিত যে, কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলা থেকে কত কর নিয়ে যান? কোটি কোটি টাকা, বছরে প্রায় পাঁচ হাজার কোটি টাকার মতো। তাঁর থেকে ফেরৎ দেন, এবারের যে হিসাব তা হচ্ছে ১,২৩৫ কোটি টাকার মতো। এই সঙ্গে গ্রান্ট ইন এ্যইড করের ক্ষেত্রে শর্টফল ৯৪ কোটি টাকা। গ্র্যান্ট ইন এ্যইড ৮৭ কোটি টাকা কম পেয়েছি। সেন্ট্রাল লোন বাবদ ৯১৫ কোটি টাকা যুক্ত করলে ২,৯৯১ কোটি টাকা কেন্দ্র থেকে আসছে। প্রথম ধাক্কায় মনে হয়, সেই রবীন্দ্রনাথ ঠাকুরের কবিতায় আছে—"দিয়েছ যত নিয়েছ তার বেশি।" কত নিয়ে

যাচ্ছেন? এই বছরে ১,১৩২ কোটি টাকা কেন্দ্র ঋণ বাবদ ফেরৎ নিচ্ছেন। কেন্দ্র ফেরৎ নিয়েছেন তথাকথিত যে সাহায্য করেছেন তার ৭০ ভাগ ঋণ ছিল, যা ২,৯৯৯ কোটি টাকা। ১৮৪৭ কোটি টাকা পড়ে থাকে, যেটা এই বাজেটের মধ্যে আছে—২৯ শতাংশ পাই, ৭১ শতাংশ রাজ্য সরকারকে যোগাড় করতে হয়। নবম অর্থ কমিশনে এটা আছে। উনি বলছেন যে, যা বাজেট করেন তার ৮৭ ভাগ মাইনে দিতে চলে যায়, আমাদের বাজেটের প্রায় ৭ হাজার কোটি টাকার মতো। এটা সত্যি নয়। আমাদের এই বছরের বাজেটে মাইনে বাবদ পড়বে ৩ হাজার কোটি টাকা। তারমধ্যে শিক্ষক মহাশয়দের জন্য ১৬০০ কোটি টাকা যায়। আপনারা শিক্ষক মহাশয়দের জন্য টাকা দেবার দায়িত্ব নেন। আপনারা যে পদ্ধতিতে গিয়েছিলেন সেই পদ্ধতিতে আমরা যাই নি, সেটা আমরা করিনি। বিদ্যালয়ে এত খরচ হবে কেন বলেছেন। আমরা কম্পিউটার দিয়ে ছাত্রদের পড়াতে চাই না, তাই এই ব্যয় হবে। ১৬০০ কোটি টাকা শিক্ষক ও অধ্যাপকদের জন্য। তাই তুলনাটা সঠিকভাবে করা উচিত।

[4-20—4-27 P.M.]

আমি এবার সোজাসুজি মূল যে প্রসঙ্গটা উঠেছে সেই বিষয়ে আসছি, এটা কিন্তু বিরোধিদের মাননীয় বিধায়কবৃন্দরা ধরতে পেরেছেন, বুঝতে পেরেছেন এবং এতে সহমত পোষণ করেছেন, আমি তাদের সম্মান জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি হচ্ছে সংবিধানের রাজ্য তালিকায় ৫৯ ক্রমিক অনুযায়ী জমি এবং ইমারতের উপরে অর্থাৎ ল্যান্ড অ্যান্ড বিল্ডিংসের উপরে কর বসানোর সংবিধানগত অধিকার প্রতিটি রাজ্য সরকারের আছে। এই মূল স্টেট লিস্টের এন্ট্রি ধরেই নির্দিষ্ট উদ্দেশ্য সেস বসানো হয় এবং রয়ালটির ক্ষেত্রে সংবিধান সম্মত অধিকার রাজ্যগুলির আছে। আমাদের রাজ্যে ৩টি আইন আছে যথা একটি উনবিংশ শতাব্দীর আইন, আরেকটি রুর‍্যাল প্রোডাকশন এবং আরেকটি এডুকেশন। এই তিনটি. আইন মোতাবেকই কয়লা খনি অঞ্চলে যে কয়লা উত্তোলিত হয় এবং যে কয়লা প্রেরণ করা হয় অর্থাৎ কোল রেজ এবং কোল ডেসপ্যাচ, তার যে মূল্য তার উপরেই সেস বসানো হয়। এই মূল্য বার করার সময়ে একটা রয়ালটি বাবদ টাকা রেখে দিয়ে মূল্য বার করা হয়। তবে এই মুহূর্তে অনেক রাজ্য সরকারই এই সেসের উপরে যে আইন আছে তা নিয়ে সুপ্রীম কোর্টে চ্যালেঞ্জ করেছে এবং এতে কিছু অসুবিধা আছে। ফলে অনেক রাজ্য সরকারই এই রয়ালটির মূল্য যেহেতু নির্ধারণে নেই সেইজন্য এটা বাদ দিয়েই তারা পান। একমাত্র পশ্চিমবঙ্গে সেসের যে আইন আছে তার বিরুদ্ধে লাগাতার বেসরকারি সংস্থাগুলি চরম মামলা করছেন, তারা সুপ্রীম কোর্ট অবধি গেছেন কিন্তু ওখানে মামলা নেওয়া হয়নি। মামলা ট্রাইব্যুনালে ফিরে আসে এবং আমরা জিতে যাই। তারপর থেকে এইভাবেই চলে আসছে এবং চলছে এবং চলবেও। এইক্ষেত্রে আমি বলতে পারি সেস বাবদ গড়ে ২৫০ কোটি টাকা আমরা পাচ্ছি। আমি নিন্দা করতে চাই না, তবে অনাদায়ী সেসের কর প্রায় ৮৫ কোটি টাকার মতো। কিন্তু এক্ষেত্রে অসুবিধাটা কোথায় জানেন, গত ৭ বছরে কয়লার দাম ৬ বার বেড়েছে কিন্তু অনাদায়ী কর ৮৫ কোটি টাকার মতো আমাদের রয়ে গেছে। আমি এই

ব্যাপারে কোনও বিতর্কের মধ্যে যাচ্ছি না, তবে আপনারা ৩১৫ কোটি টাকার কথা বলেছেন, এটা রয়ালটির ক্ষেত্রে আলোচনা করেই বৃদ্ধি করা হয়। এই ব্যাপারে আমরা ওঁদের সঙ্গে কথাবার্তা বলি তবেই এই মূল্য স্থির হয়। এখানে একটি কথা বলি, সেসের ছাড়ের ক্ষেত্রে ওই এলাকার জমির মালিক তো রাজ্য সরকারই, তবে অন্য কেউ যদি মালিক হন বা অন্য কেউ যদি এই কয়লা খনি অঞ্চল ব্যবহার করেন তাহলে সেই জমির মালিকের ন্যায় তারও অধিকার থাকবে রয়ালটি বসানোর ক্ষেত্রে। সেসের সঙ্গে উত্তোলিত কয়লার উপরে রয়ালটি বসানোর অধিকার রাজ্য সরকারের আছে, এটা সংবিধানগত অধিকার। কিন্তু এই রয়ালটির হারটা স্থির করে দেয় কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার মিনারেলস ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী এই রয়ালটির রেট স্থির করে দেন। মাননীয় স্পিকার মহাশয়, আপনিও জানেন এবং মাননীয় বিধায়করাও জানেন যে সারকারিয়া কমিশন বলেছিলেন যে এই রয়ালটির হার প্রতি ৩ বছর ছেড়ে ছেড়ে বাড়ানো উচিত। অনেকদিন বাড়ানো হয় নি, সদ্য বাড়ানো হয়েছে। এরজন্য আমরা এই রয়ালটি বৃদ্ধি বাবদ আমরা ১০০ কোটি টাকা পেয়েছি। কিন্তু আমাদের এই বৃদ্ধি পেয়ে এই রয়ালটি পাওয়ার কথা ছিল প্রায় ২০০ কোটি টাকার মতো। কিন্তু সবচেয়ে দুঃখজনক বিষয় হল যে, এইক্ষেত্রে কেন্দ্রীয় সরকার থেকে আমাদের বলা হল যে এই বর্দ্ধিত হারে রয়ালটির টাকা শুধুমাত্র পশ্চিমবঙ্গ ছাড়া অন্য রাজ্য পাবে। পশ্চিমবঙ্গ যেহেতু সেস হিসাবে পাচ্ছে, সুতরাং বর্দ্ধিত রয়ালটি বাবদ কোনও টাকা পাবে না। যেহেতু পশ্চিমবঙ্গের সেসের আইন সঠিক আছে এবং ঠিকভাবে কাজ হচ্ছে সেইহেতু রয়ালটি বাদ পড়ে গেল এবং আমাদের ২০০ কোটি টাকা মার গেল। তারপরে কেন্দ্রীয় সরকার কোলের ব্যাপারে সেসের কি পরিবর্তন করেছেন সেই নিয়ে মাননীয় সৌগতবাবু খুব বিস্তারিত ভাবে কয়লা উত্তোলন এবং প্রেরণ নিয়ে বলেছেন। আমি এই প্রসঙ্গে আরেকটি ধাপ এগিয়ে বলছি, গত ২ বছরে যে কয়লা উত্তোলিত হয়ে থাকে তার একটা গড় উত্তোলন হবে এবং তার থেকে ২ ভাগকে গুণ করা হবে শেষ বছরের প্রাইসটা নিয়ে। এই যে গুণের নিয়মটা বার করেছি এটাকে বলতে পারেন যে কয়লা খনির উৎপাদিকা শক্তির মধ্যে আনতে পেরেছি। এটা খুবই সংবিধান সঙ্গত যুক্তি, এটা বোঝার খুব প্রয়োজন আছে। এটা যুক্ত করলে আমাদের এই প্রথাটি আশা করব খুব সঠিক ও সংবিধানগত পদক্ষেপ নেওয়া হবে। কেন্দ্রীয় সরকারও এই পদক্ষেপ আমাদের মেনে নিয়েছেন এবং প্রায় সর্ব্ব সম্মতভাবে বিরোধীরা এটা মেনে নিয়েছেন, কোনও বিরোধিতা করেন নি। তবে আপনারা এরজন্য রয়ালটির হার থেকে আমাদের আর বঞ্চিত করবেন না। তাহলে কিন্তু সত্যি ২০০ কোটি টাকা এসে যায়, যেটা আমি ধরিনি। আমি এইকথা বলে এবং এইক্ষেত্রে বিশেষ করে বিরোধী দলের সদস্যদের সম্মান ও ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1992, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2, 3 and Preamble

The question that the Clauses 1, 2, 3 and Preamble to stand of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 4-27 P.M. till 11 A.M., on Friday, the 27th March 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 27th March 1992 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 8 Ministers of State, and 143 Members.

[11-00 - 11-10 A.M.]

### Starred Questions
### (to which oral Answers were given)

### Results of Medical Examinations of 1990 and 1991

***407.** (Admitted Question No. ***211**) **Dr. Tarun Adhikari and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has received complaints/allegations of irregularities in the results of Medical Examinations of 1990 and 1991;

(b) if so,

(i) the brief outlines of such complaints/allegations;

(ii) the steps taken by the State Government and the results thereof ?

**Shri Prssanta Kumar Sur :**

(a) No.

(b) Does not arise.

**Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Department of Health and Family Welfare be pleased to state as to whether the State Government has received any complaints or allegations and whether the attention of the State Government has been drawn to the newspaper reports that there are irregularities in the Medical Examination of 1990 and 1991 mentioning specifically some teachers of the Medical College, Calcutta ?

**Shri Prasanta Kumar Sur :** No specific complaint or allegation has been made to the State Government.

**শ্রী সৌগত রায় ঃ** মেডিক্যাল কলেজগুলির ইরেগুলারিটিসের ব্যাপারে সংবাদপত্রের কোন রিপোর্ট আপনি দেখেছেন কি? সংবাদপত্রের এই রিপোর্টের ভিত্তিতে আপনি কোনও তদন্ত করেছেন কি?

**মিঃ স্পিকার ঃ** সংবাদপত্রে কি ছাপল না ছাপল সেই ব্যাপারে ওনার কি সম্পর্ক আছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমাকে একটু বলতে দিন, সংবাদপত্রে দিনের পর দিন মেডিক্যাল কলেজগুলির ব্যাপারে বেরোচ্ছে এবং মেডিক্যাল কলেজগুলোর স্পেসিফিক প্রফেসারদের নাম করে বেরোচ্ছে। ডিপার্টমেন্টের বিরুদ্ধে অ্যালিগেশন বেরোচ্ছে, তাহলে কি ডিপার্টমেন্ট অবলিভিয়াস থাকবেন? সংবাদপত্রের এই রিপোর্টের প্রতি আপনার দৃষ্টি আকর্ষিত হয়েছে কি?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** সংবাদপত্রে যে খবর বেরিয়েছে সেটা আপনারাও দেখেছেন, আমরাও দেখেছি। ক্যালকাটা ইউনিভার্সিটি, বর্ধমান ইউনিভার্সিটি ও নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি এই সমস্ত ইউনিভার্সিটিগুলিই পরীক্ষক নিয়োগ করেন। প্রশ্নটা তারাই করেন এবং পরীক্ষা নিয়ন্ত্রণ করেন একটা অটোনামাস বডি। আমাদের কাছে এই প্রসঙ্গে গার্জেন বা স্টুডেন্টদের পক্ষ থেকে যদি কেউ অভিযোগ না করেন তাহলে এই ব্যাপারে আমরা কি করে হস্তক্ষেপ করব।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি জিজ্ঞাসা করতে চাই, স্পেসিফিক মেডিক্যাল কলেজের পরীক্ষার ব্যাপারে আপনি স্বাস্থ্য দপ্তরের পক্ষ থেকে বোর্ড অফ স্টাডিস ইন মেডিসিনকে কি লিখেছিলেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** খবরের কাগজে কি দেখলাম না দেখলাম সেটা নিয়ে আমরা মুভ করি না। আমরা তা করিনা।

**শ্রী সৌগত রায় ঃ** এটাতো স্যার, মেডিক্যাল এডুকেশনের ব্যাপারটাতো স্টেট গভর্নমেন্টের ব্যাপার।

**মিঃ স্পিকার ঃ** আই হ্যাভ নট অ্যালাও ইট।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, আপনি কি জানেন যে, হোমিওপ্যাথিক পরীক্ষাগুলি, ডি. এম. এস.—এইগুলি ৪ বছরের কোর্স কিন্তু ৬/৭ বছর লেগে যাচ্ছে। এটাকে রেগুলার করবার জন্য মন্ত্রী মহাশয় কোনও পরিকল্পনা নিয়েছেন কি না?

**মিঃ স্পিকার ঃ** এই প্রসঙ্গটা কি ওঠে? এটা হয় না।

**Shri Gyan Singh Sohanpal :** Sir, I would like to know from the Hon'ble Minister about these irregularities. Sir, some reports have appeared in the newspaper regarding irregularities in the medical examinations. I am aware that it is not directly the responsibility of the Government to react to these reports. Since, there are appear to be Autonomous Bodies. But since the Minister and the Government has certain supervisories responsibility. My question to the Hon'ble Minister is that in view of the reports that have appeared, whether this State Government have drawn the attention of the authorities. the concerned authorities, the university to these reports and whether they have asked for any report to that effect.

**মিঃ স্পিকার ঃ** খবরের কাগজের সংবাদের ভিত্তিতে আপনি কি কোনও রিপোর্ট চেয়েছেন?

**Shri Prasanta Kumar Sur :** No, I did not.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় প্রশান্তবাবু আপনি তো জানেন যে, এম. ডি. নিয়ে বহুবার ডেমোনেস্ট্রেশন হয়েছে মেডিক্যাল কলেজে। যাঁরা হেড, প্রিন্সিপাল বা সুপারিনটেন্ডেন্ট আছেন তাঁরা তো নিশ্চয় আপনাকে জানাবে যে ডেমোনেস্ট্রেশন হচ্ছে। বারবার আমরা দেখছি—ছাত্ররা নিয়মিতভাবে ডেমোনেস্ট্রেশন করছেন ইউনিভার্সিটিতে এবং কলেজে। এই সম্বন্ধে হেড অফ দি ইনস্টিটিউশন, কিম্বা সুপারিনটেনডেন্ট কিম্বা প্রিন্সিপাল এঁরা তো আপনার দপ্তরে নিশ্চয় জানাবেন আর এই সম্বন্ধে তো আপনি কিছু প্রতিকার করবেন। সাচ অ্যাণ্ড সাচ পারসনস কামস বিফোর ইউ।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এটা হচ্ছে ইউনিভার্সিটির প্রশ্ন, ইউনিভার্সিটি পরীক্ষা নেয়, পরীক্ষক নিয়োগ করেন, প্রশ্নপত্র করে, এটা তাঁদের ব্যাপার। স্টুডেন্টরা ওখানেই যায়। এটা হাসপাতালেরও ব্যাপার নয়। এটা হল পরীক্ষার ব্যাপার, ইউনিভার্সিটি কনসার্নড, উই আর নট কনসার্নড।

**মিঃ স্পিকার ঃ** এইরকমভাবে অ্যানালিসিস ড্র করলে, অটোনোমাস বডি ফাংশন করছে আর সেখানে খবরের কাগজ যা ছাপবে তাই নিয়ে গভর্নমেন্টকে ছুটতে হবে তা তো হয় না।

**শ্রী সৌগত রায় ঃ** মেডিক্যাল এডুকেশন তো স্টেট গভর্নমেন্টের ব্যাপার।

**মিঃ স্পিকার ঃ** না, না এটা হয় না।

### ডিসেরগড়ে দামোদর নদীর উপর সেতু

***৪০৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৮৩**) **শ্রী মানিকলাল আচার্য ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিসেরগড়ে দামোদর নদীতে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী মতীশ রায় ঃ**

(ক) একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) নির্দ্দিষ্টভাবে বলা সম্ভব নয়। প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে প্রাথমিক কাজ শুরু হবে। এই প্রসঙ্গে জানানো যেতে পারে যে ঐ সেতুর নির্ম্মাণ ব্যয় রাজ্য সরকারের সঙ্গে সমহারে বহনের জন্য ইস্টার্ন কোল্ডফিল্ডস্ কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে। ঐ পত্রের প্রতিলিপি ইতি মধ্যে মাননীয় সদস্যকে দেওয়া হয়েছে।

[11-10 – 11-20 A.M.]

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মিঃ স্পিকার স্যার, মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, এই যে ব্রিজ হবে, এটা কি রেল-কাম-রোড ব্রিজ হবে? কারণ আমি যখন পার্লামেন্টে ছিলাম তখন রেল-কাম-রোড ব্রিজের জন্য দাবি জানিয়েছিলাম। ঝরিয়া, ধানবাদ থেকে কোল হলদিয়া বন্দর পর্যন্ত তাহলে আসতে পারবে।

**শ্রী মতীশ রায় ঃ** না, রেল-কাম-রোড ব্রিজের কোনও পরিকল্পনা নেই। স্বাভাবিক সেতু তৈরি করার পরিকল্পনা আছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় কি জানাবেন এই সেতুটা নির্মাণের জন্য ব্যয় ধার্য কত করা হয়েছে?

**শ্রী মতীশ রায় ঃ** প্রস্তাবিত সেতুর পরিকল্পনা বিবেচনাধীন আছে ১৯৮০ সাল থেকে। তখন যে অর্থের পরিমাণ ধার্য করা হয়েছিল সেটা হচ্ছে ৩ কোটি টাকা। বর্তমানে এটা বেড়েছে। হয়েছে ৮ কোটি টাকা।

### State's Recommendation for "Shram Awards"

***409.** (Admitted Question No. ***243) Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Labour Department be pleased to state—

(a) the number of cases recommended by the State Government during the last three years for consideration in connection with the Prime Minister's "Shram Awards"; and

(b) the number of such recommendations which were accepted?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) কোনও নাম সুপারিশ করা হয়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** এই অ্যাওয়ার্ড দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার থেকে আপনাদের কাছে নাম চেয়ে পাঠানো হয় কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি যদি একটু বিশদে বলি তাহলে সুবিধা হবে। কেন্দ্রীয় সরকার থেকে এই যে অ্যাওয়ার্ড দেওয়া হয় সেক্ষেত্রে তাদের কতকগুলো নিয়ম আছে। সেটার লম্বা সারকুলার আছে, আমি পড়তে পারি এবং সেগুলো পাবলিক সেক্টর, আন্ডারটেকিংস, ডিপার্টমেন্ট্যাল আণ্ডারটেকিংস এর ক্ষেত্রে বিশেষ করে প্রযোজ্য। কেন্দ্রীয় সরকার আমাদের সেক্রেটারির কাছে দিয়েছেন, আমাদের স্টেট সেক্টরে আছে তার কোয়ালিফিকেশনের মধ্যে পড়ে সে রকম কোনও নাম পাওয়া যায় কিনা সেটা দেখার জন্য পাবলিক সেক্টর যা আছে, ডিপার্টমেন্ট্যাল আণ্ডারটেকিংস যা আছে তাদের কাছে পাঠিয়ে দিয়েছি। এটা আমাদের স্টেট গভর্নমেন্টের মধ্যে আসে না। আমাদের ডিপার্টমেন্টের থেকে আমরা নানা সংস্থায় পাঠিয়ে দেওয়া হয়েছে। ডিপার্টমেন্ট তাদের কাছে সারকুলার দিয়ে এলিজিবল নাম চেয়ে পাঠিয়েছে। কিন্তু কোনও নাম আসে নি। তাই সুপারিশ করা যায় নি।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয়ের উত্তরে এটা স্পষ্ট হল না, সত্যি সত্যি শ্রম অ্যাওয়ার্ড দিয়ে শ্রমিক শ্রেণীকে যাতে উদ্বুদ্ধ করা যায় সরকারি সংস্থায় যারা কাজ করে, প্রধানমন্ত্রীর অ্যাওয়ার্ড পেলে তারা কাজ করতে উৎসাহিত হয় সে সম্পর্কে তিনি সচেতন। মন্ত্রী মহাশয় জাস্ট সারকুলার পাঠিয়ে দিয়েছেন, রিপলাই আসে নি বলে কোনও নাম অ্যাওয়ার্ডের জন্য আসে নি বলে নাম পাঠাতে পারেন নি? এটা হয়েছে পর পর তিন বছর? কি কারণে নাম পাঠালেন না? কাউকে যোগ্য হিসাবে মনে করেন না তাই? না অন্য কারণে? নাম পাঠালো না, শুধু একবার নয়, তিনবার। এই নামটা যাতে পাওয়া যায় তার উদ্যোগ নিতে হয়। পরপর তিনবার শ্রম অ্যাওয়ার্ডের জন্য, প্রধানমন্ত্রীর অ্যাওয়ার্ডের জন্য নাম পাঠানো হল না, এটা আশ্চর্য্য কথা নয় কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমাদের কাজ, শ্রম দপ্তরের কাজ পোস্ট অফিসের মতো। কেন্দ্র থেকে আমাদের কাছে নাম চেয়ে পাঠানো হয়, আমাদের ফ্যাংশন হচ্ছে সেটা সংগ্রহ করে কেন্দ্রকে পাঠানো। আমরা সংস্থাদের কাছে নাম চেয়ে পাঠাই তারা যদি নাম না পাঠান আমাদের শ্রম দপ্তরের করার কিছু নেই।

**শ্রী সৌগত রায় ঃ** আর একবার গিয়ে বলা যায় তো নাম পাঠাতে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি মাননীয় সদস্যর সহযোগিতা চাইছি।

## ১৯৯১-৯২ আর্থিক বৎসরে খাদ্যশস্যের বরাদ্দ ও সরবরাহ

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬) **শ্রী সুশান্ত ঘোষ** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গের জন্য চাল, গম ও চিনির বরাদ্দের পরিমাণ কত ছিল (৩১শে জানুয়ারি পর্যন্ত); এবং

(খ) উক্ত সময়ের মধ্যে কত পরিমাণ চাল, গম ও চিনি সরবরাহ করা হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে** ঃ

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে (মার্চ '৯১ হইতে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত) এই রাজ্য চাল, গম ও চিনির মাসিক বরাদ্দের তালিকা নিম্নরূপ ঃ

কেন্দ্রীয় মাসিক বরাদ্দ (মেঃ টন)

| | চাল | গম | চিনি |
|---|---|---|---|
| এপ্রিল '৯১ | ৬৫০০০ | ১০০০০০ | ২৫৮৮৮ |
| মে '৯১ | ৬৫০০০ | ১০০০০০ | ২৫৮৮৮ |
| জুন '৯১ | ৬৫০০০ | ৯০০০০ | ২৫৮৮৮ |
| জুলাই '৯১ | ৬৯০০০ | ৯০০০০ | ২৫৮৮৮ |
| আগস্ট '৯১ | ৮১০০০ | ৯০০০০ | ২৭১৮২ |
| সেপ্টেম্বর '৯১ | ৮৭০০০ | ৯০০০০ | ২৭১৮২ |
| অক্টোবর '৯২ | ৮০০০০ | ৯০০০০ | ৩১৯৭৮ |
| নভেম্বর '৯১ | ৭৫০০০ | ৯০০০০ | ৩০১৮২ |
| ডিসেম্বর '৯১ | ৬৯০০০ | ৮১০০০ | ২৭১৮২ |
| জানুয়ারি '৯২ | ৩৯০০০ | ৮১০০০ | ২৫৮৮৮ |

(খ) উক্ত সময়ের মধ্যে এই রাজ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক মাসিক চাল, গম ও চিনির সরবরাহ পরিমাণ নিম্নরূপ ঃ (মেট্রিক টনে)

| | চাল | গম | চিনি |
|---|---|---|---|
| এপ্রিল '৯১ | ৪৯,১৭৩ | ৬৫,৬৮১ | ২৫,৮৯৭ |
| মে '৯১ | ৫০,১২১ | ৮২,৮৫০ | ২৬,১৭৯ |
| জুন '৯১ | ৫৩,৩৮৪ | ৭৭,৫১৯ | ২৩,৪৪৭ |
| জুলাই '৯১ | ৫২,৯৫২ | ৬৯,০৮৮ | ২৫,৬৪৮ |
| আগস্ট '৯১ | ৫৯,৭৬৯ | ৮২,২৩৫ | ২৭,০৭৩ |
| সেপ্টেম্বর '৯১ | ৬৮,৫৮৭ | ৭৮,০০৭ | ২৪,৯৮৯ |

| | | | |
|---|---|---|---|
| অক্টোবর '৯২ | ৭১,৪০০ | ৬৬,৯০২ | ৩১,২৪০ |
| নভেম্বর '৯১ | ৫৮,১৪০ | ৭৩,৯৪১ | ২৭,৮১১ |
| ডিসেম্বর '৯১ | ৫৫,৬৩০ | ৭৯,৬৮০ | ২৫,৫৩২ |
| জানুয়ারি '৯২ | ৫৪,৫৫০ | ৬৯,৫৫০ | ২৩,৬৪৬ |

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্যের জন্য বরাদ্দ চাল, গম, চিনির পরিমাণের সঙ্গে প্রাপ্ত খাদ্যশস্যের এত পার্থক্য কেন, এত কম কেন?

[11-20 – 11-30 A.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** ১৯৯১ থেকে গণ বন্টন ব্যবস্থায় গম সরবরাহ অনিয়মিত ছিল। সেপ্টেম্বর '৯১-এর বন্যার সময়—একটু বিশদে বলছি—বন্যার সময় মালদহে গমের অভাবে রাজ্য সরকারকে ৩৩৭০ মেঃ টন চাল, গমের বদলে সরবরাহ করতে হয়। রাজ্যের বন্যায় আক্রান্ত ৩৯ লক্ষ ৬৮ হাজার লোকের জন্য রাজ্য সরকারের মাসিক ৪১.৬ লক্ষ মেট্রিক টন চাল ও গমের প্রয়োজন ছিল এবং ভারত সরকারের কাছ থেকে যথাক্রমে ২০ হাজার টন চাল এবং গম চাওয়া হয়েছিল, কিন্তু কোনও কিছু বেশি পাওয়া যায়নি। সেপ্টেম্বর, অক্টোবর, ৯১ সালে কলকাতায় বিশেষ করে দক্ষিণ কলকাতার রেশন ব্যবস্থা খুব খারাপ হয়ে পড়েছিল। মালদহ, পশ্চিম দিনাজপুর, কুচবিহার এবং ব্যারাকপুরে গম ছিল না। নভেম্বর মাসে দক্ষিণ ও মধ্য কলকাতায় ফুড কর্পোরেশন অব ইণ্ডিয়া কোনও চাল গম সরবরাহ করেনি, যদিও ২ হাজার ৫৪০ মেট্রিক টন চাল এবং ৫ হাজার ১৯০ মেট্রিক টন গমের জন্য মোট ২ কোটি ৩০ লক্ষ টাকা জমা দেওয়া হয়েছিল।

**শ্রী নাজমুল হক ঃ** আমার কথা, আমাদের রাজ্য সরকারের বরাদ্দকৃত যে পরিমাণ গম এবং চাল এবং অন্যান্য প্রয়োজনীয় রেশন সামগ্রী, না দেবার ফলে যে রেশন ব্যবস্থা ভেঙে পড়েছিল, কেন্দ্রীয় সরকারের এই কাজটাকে কি একটা চক্রান্ত বলে মনে করেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** আমি তথ্যটা এখানে পেশ করতে পারি, সেটার সঙ্গে চক্রান্ত যুক্ত কিনা, এই কথা বলতে পারছি না। তবে তথ্য দিয়ে বলছি আমাদের যা প্রয়োজন, কেন্দ্রীয় সরকার যে পরিমাণ গম দেবেন বলছেন, সেই পরিমাণ আমাদের প্রয়োজনের তুলনায় কম, কিন্তু তার থেকেও কম দেবেন বলেছিলেন, কিন্তু সেটাও পৌছচ্ছে না। আমাদের রাজ্যে সর্বত্র গম সমান ভাবে পৌছায়নি। কোনও একটা জেলায় হয়তো বেশি গম রয়েছে কিন্তু সেখান থেকে বাই রোড এসে পৌছায়নি। হাওড়ায় নভেম্বর এবং জানুয়ারি মাসে গম ছিল না। অথচ এফ. সি. আই. এর যে সমস্ত বেস গোডাউন আছে, সেখানে মাল আছে। কিন্তু সেখান থেকে যাচ্ছে না। এই ব্যাপারে অনেক মিটিং করেও, লেখালিখি করেও এখনও পর্যন্ত সমস্যার সমাধান হয়নি।

**শ্রী নাজমুল হক ঃ** রাজ্য সরকার এই পরিস্থিতিতে রেশনের পরিমাণ বৃদ্ধির ব্যাপারে কোনও চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** পরিমাণ বৃদ্ধি সম্পর্কে বলছি, আমাদের যে কোটা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন তাতে পরিমাণ বৃদ্ধির কোনও অবকাশ নেই। তবে এস. আর. এরিয়ার এক কেজির জায়গায় দেড় কেজি চাল দেবার ব্যবস্থা করা হয়েছে। আমরা এখন হ্যাণ্ড টু মাউথ করছি। গত তিন তারিখে কেন্দ্রীয় মন্ত্রীর ঘরে রেল দপ্তর এবং ফুড কর্পোরেশনের অফিসারদের নিয়ে একটা সভা করি, তাতে দাবি জানানো হয়, আমাদের রাজ্যে গমের যে পরিস্থিতি, সেটার সরবরাহ বাড়ানো হোক। কিন্তু এখনও পর্যন্ত কোনও উল্লেখযোগ্য ফল পাওয়া যায়নি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মন্ত্রী মহাশয়ের উত্তর থেকে জানা গেল যে কেন্দ্রীয় সরকার কোন কোন মাসে যা দেবার কথা, তার থেকে কিছু কিছু কম দিয়েছেন। কিন্তু আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি গত আমন ফসল কত সংগ্রহ হয়েছে, কত সংগ্রহের পরিমাণ ধার্য ছিল এবং এখন পর্যন্ত কত সংগৃহীত হয়েছে?

**মিঃ স্পিকার ঃ** এই প্রশ্ন এর থেকে আসে না, এই সম্পর্কে নোটিশ চাই।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এ বছর যে সময়ের হিসাব দিলেন, ১৯৯০-৯১ সালের ঠিক এই সময়ে চাল, চিনি, গম যা দেওয়া হয়েছিল তার তুলনায় কম, না বেশি পেয়েছেন?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** এই মুহূর্তে সে তথ্য আমার কাছে নেই!

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্রের কাছে খাদ্যের যে বরাদ্দ চাওয়া হয় তা রেশন কার্ডের ভিত্তিতে, না জনসংখ্যার ভিত্তিতে চাওয়া হয়? রেশন কার্ডের ভিত্তিতে যদি চাওয়া হয় তাহলে অনেক ফলস্ রেশন কার্ড আছে, সেগুলোও কি এর মধ্যে ধরা হয়?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** সেনসাস পপুলেশনের ভিত্তিতে নয়, কার্ড ভিত্তিতেই বরাদ্দ দাবি করা হয়।

**শ্রী নির্মল দাস ঃ** সম্প্রতি উত্তরবঙ্গের বিশেষ করে জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার মহকুমায় গম এবং কেরোসিন তেলের অভাব দেখা দিয়েছে। অনেক সময় গম একদমই পাওয়া যাচ্ছে না এবং কেরোসিন তেলের মাথাপিছু কোটা কমিয়ে দেওয়া হয়েছে। আগে যেখানে মফস্বলে ৩০০ মিলি লিটার দেওয়া হত, এখন সেখানে ২০০ মিলি লিটার দেওয়া হচ্ছে এবং শহরাঞ্চলে আগে যেখানে ৪০০ মিলি লিটার দেওয়া হত, সেখানে ৩০০ মিলি লিটার দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকারের সরবরাহ বিঘ্নিত হওয়ার জন্যই কি এই অবস্থার সৃষ্টি হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** গমের ক্ষেত্রে ঐ কারণে এই অবস্থার সৃষ্টি হয়েছে। কিন্তু কেরোসিন তেলের ক্ষেত্রে তা নয়। মৌরীগ্রামে কিছু গোলমাল হওয়ার জন্য কিছুটা ডিসলোকেশন হয়েছিল। তবে কোটা কমিয়ে দেবার যে কথা মাননীয় সদস্য বললেন সে বিষয়ে তথ্য সংগ্রহ করে যদি সম্ভব হয় তা তাঁকে জানিয়ে সন্তুষ্ট করার চেষ্টা করব।

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় মন্ত্রী ঠিকই বলেছেন যে, সেনসাস পপুলেশনের ভিত্তিতে নয়, কার্ডের ভিত্তিতেই বরাদ্দ ঠিক করা হয়। রেশন কার্ড পপুলেশনের ভিত্তিতেই উনি কেন্দ্রের কাছে বরাদ্দ চান। আমি মাননীয় মন্ত্রীর কাছে জিজ্ঞাসা করছি পশ্চিমবাংলায় চালের রেকর্ড উৎপাদন হওয়ার পরেও কেন্দ্রের কাছে যে বরাদ্দ চেয়েছেন তার পরিমাণ বেড়েছে, না কমেছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** না, কেন্দ্রের কাছে যে বরাদ্দ চাওয়া হয়েছে সেটা কমে নি। আমাদের যা প্রয়োজন তাই আমরা কেন্দ্রের কাছে চাই। উৎপাদন বৃদ্ধির পরেও টোটাল পপুলেশনের জন্য ৫০০ গ্রাম করে মাথাপিছু বরাদ্দ করলে তবে সেটা ঠিক হয়।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, ১৯৯০-৯১ সালের তুলনায় ১৯৯১-৯২ সালে কেন্দ্রর কাছ থেকে কত কম গম পেয়েছেন এবং কেন্দ্রীয় সরকার কি জানিয়েছেন যে কেন বরাদ্দ হ্রাস করা হল? এই অবস্থায় স্ট্যাটিউটরি রেশনিং এরিয়ায় পরিমাণটা কি ভাবে হ্রাস হয়েছে এবং রেশন এরিয়ায়ই বা কি পরিমাণ হ্রাস হয়েছে?

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমি ইতিপূর্বেই মাননীয় সদস্য দীপক সেনগুপ্তের প্রশ্নের উত্তরে জানিয়েছি যে, তুলনামূলক তথ্য এই মুহূর্তে আমার কাছে নেই।

**মিঃ স্পিকার :** আমাদের রাজ্য খাদ্যে ঘাটতি রাজ্য হিসাবে চিহ্নিত। অর্থাৎ খাদ্যে সেলফ-সাফিসিয়েন্ট নয়। বর্তমানে খাদ্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এখন এখানে যে প্রশ্নটি উঠছে সেটা হচ্ছে উৎপাদন বৃদ্ধি সত্ত্বেও এখনো কি ডেফিসিট স্টেট, না সারপ্লাস স্টেট?

[11-30 – 11-40 A.M.]

**শ্রী নরেন্দ্রনাথ দে :** আমাদের স্টেটে যা উৎপাদন হয়েছে এবং আমাদের যা পপুলেশন সেটা যদি দেখা যায়, এখন আমাদের স্টেট যদিও ভারতবর্ষের মধ্যে চাল উৎপাদনে প্রথম হয়েছে কিন্তু এখন ঘাটতি রাজ্য।

## পার্বত্য আবহাওয়ায় মাছ চাষ

***৪১১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩২৫**) **ডাঃ জয়নাল আবেদিন :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দার্জিলিং পাহাড়ের উপর মাছ চাষ করবার পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন কি না;

(খ) করে থাকলে, পাহাড় এলাকায় রাজ্য সরকার মাছ চাষ বৃদ্ধির জন্য বে-সরকারি কোনও প্রতিষ্ঠানকে ভার দেবার পরিকল্পনা করেছেন কি; এবং

(গ) পার্বত্য এলাকার আবহাওয়ায় কি কি মাছের চাষ করা সম্ভবপর হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না।

(গ) মূলত গ্রাসকার্প ও কমনকার্প। এছাড়া রুই, মৃগেল এবং কিছু পাহাড়ী নদীর মাছ যেমন বুদুনা, আসলা, সোহাবী, গুরদী ইত্যাদি প্রজাতীর মাছও চাষ করা যেতে পারে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি গ্রাস কার্প এবং কমন কার্পের কথা বললেন। মন্ত্রী মহাশয় জানাবেন কি, ট্রটের চাষ হচ্ছে কি এবং কতখানি আউটপুট, প্রডাকশন কতখানি, কোথায় ডিসপোজ-আপ হচ্ছে, কোথায় বিক্রি করছেন এবং কত দামে এবং কাকে দিয়েছেন, কোন এজেন্সিকে, প্রাইভেটে দিয়ে করাচ্ছেন, না সরকার নিজে নিজে করছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এই চাষগুলি পাহাড়ী এলাকায়। পাহাড়ী মানুষেরা নিজেরা ঝোরাতে চাষ করছে এবং নিজেরা চাষ করে নিজেরাই বিক্রি করে। প্রথমে অতিরিক্ত যে প্রশ্নটা করলেন—ট্রট ফিশের চাষ হচ্ছে কিনা? দার্জিলিং এলাকায় এই চাষ শুরু করিনি, তবে পরীক্ষামূলকভাবে এই মাছের চাষ করার ইচ্ছা আছে। অন্যান্য জায়গায় হিমাচল প্রদেশ, সিকিমে ট্রট-ফিশের চাষ হচ্ছে। পরীক্ষামূলক ভাবে দার্জিলিং এলাকায় এই মাছের চাষ করা যায় কিনা পরীক্ষা-নিরীক্ষা করছি। পাহাড়ী এলাকায় ব্যক্তিগত উদ্যোগে মাছ চায করছে। সরকার থেকে তাদের আর্থিক সাহায্য করছে এবং ব্যাঙ্ক থেকে ঋণ দেওয়া হচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আউট-পুটটা বলতে পারবেন? চাষ করার এরিয়াটা কতখানি এবং এর মধ্যে মিরিককে ধরেছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১৫০০ স্কোয়ার ফিট এবং ১০০ কেজি থেকে ৪০০ কেজি পর্যন্ত মাছের উৎপাদন।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন রুই, মৃগেল চাষ করা হচ্ছে। আমার প্রশ্ন, দক্ষিণবঙ্গ থেকে রুই, মৃগেল-এর ডিম বা চারাপোনা যদি নিয়ে যাওয়া হয় ঐ হাই অলটিচিউডে, দার্জিলিং-এ সেই মাছ ঠিকমতো হবে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** দক্ষিণবঙ্গ থেকে এখন আর সমস্ত জেলায় চারা মাছ যায় না। উত্তরবঙ্গ জেলায় এখন এই ধরনের মাছের বীজ উৎপাদন হচ্ছে। আপনি যে প্রশ্নটা করলেন সেটা ঠিকই, হাই অলটিচিউডে যে মাছ চাষ হয় সেখানে সমতল থেকে ডিম গেলে বাঁচে কিনা। আগে মর্টালিটি হত, এখন মর্টালিটির পরিমাণ কম। পাহাড়ী এলাকায় মৎস্য খাবার তৈরি হয়েছে। একটা বিজনবাড়ী এবং আর একটা পেরঙ্গে। আর একটা জায়গায় মৎস্য খাবার তৈরির উদ্যোগ চলছে।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** আপনি পশ্চিমবাংলার বিভিন্ন এলাকায় এত মাছের উৎপাদন করছেন তাহলে মাছের দাম ৭০/৮০ টাকা কেজি হওয়ার কারণ কি তা দয়া করে বলবেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে, আপনি বোধহয় নিজে বাজার করেন না অথবা বাজার করা সত্ত্বেও বিরোধিতা করার জন্য বিরোধিতা করছেন। আমার কাছে যে পরিসংখ্যান আছে তাতে বিগত ৫ বছর আগে মাছের দাম যা ছিল তাই আছে, কিন্তু এই ৫ বছরে টাকার যে অবমূল্যায়ন ঘটেছে তাতে মাছের দামের কোনও রকম হেরফের হয় নি। টাকার অবমূল্যায়নের কথা ধরলে বরং আগের চেয়ে মাছ কম দামেই পাওয়া যাচ্ছে।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আমাদের রাজ্যে মাছের যে চাহিদা, তার সঙ্গে যোগানের ব্যাপারটা কি ঠিক ঠিক আছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** পশ্চিমবঙ্গে মাছের চাহিদা আছে, কিন্তু মাছ উৎপাদনে এখন কিছু ঘাটতি থেকে গেছে। আপনি জানেন অন্যান্য শস্যর মতো মাছ সব জল থেকে তোলা যায় না। যা চাষ হয় তার ৬০/৭০ ভাগ উৎপাদিত হয়, আর ৩০/৪০ ভাগ তোলা যায়, বাকি জলে থেকে যায়। অন্যান্য ফসলের মতো সমস্তটা তোলা যায় না। অষ্টম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় নূতন প্রযুক্তিতে উৎপাদন বাড়াবার জন্য মাছ চাষীদের নিয়ে নূতন পরিকল্পনা তৈরি করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এবং এ ব্যাপারে তিনি গর্বিত হলেন যে মাছের দাম বাড়েনি, বর্তমানের মাছের দাম সম্বন্ধে তিনি অবহিত আছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমি দাম সম্বন্ধে অবহিত আছি এই কারণে যে অপরের কথা শুনে দামের কথা বলিনা, আমি নিজে বাজার করি এবং নিজেই দাম করি। মাছের দাম ঠিক হয় মাছের সাইজ অনুযায়ী, কোন ধরনের মাছ আপনি কিনতে চান বললে দাম বলে দিতে পারি।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** আমার প্রশ্ন হল যে আপনি তো আপনার আমলে মৎস্য দপ্তরকে খুবই পপুলার করেছেন, বাংলায় মাছের চাষের ভাল ব্যবস্থা নিয়েছেন, এখানে যে বিভিন্ন ফিশারিজ আছে, এখন পর্যন্ত বড়বড় জোতদার তারা বেনামে ভেস্টেড ল্যাণ্ড করে রেখেছে, আপনার দপ্তর থেকে সেই সব ভেড়ী, রেলের, পোর্টের যে সমস্ত জলা জমি আছে এগুলি নিয়ে আপনাদের মৎস্য চাষ করার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আপনি জানেন গত ২৪ তারিখে রেলওয়ে মন্ত্রীর কাছে আমরা কতগুলি দাবি নিয়ে গিয়েছিলাম এবং আলোচনা করেছিলাম। রেলের যে জলাগুলি আছে সেই জলাগুলি যাতে ব্যবহৃত হয়। বর্তমানে সেখানে বৈজ্ঞানিক প্রথায় মাছ চাষ করা সম্ভব নয়। শুধু এই ডেপুটেশনে নয়, বহুবার রেল মন্ত্রকের কাছে বলা হয়েছে, সি. পি. ডব্লুউ. ডি. কারও কাছে উত্তর পাওয়া যায় নি। এইগুলির জন্য যদি মাননীয় কংগ্রেস সদস্যরা কেন্দ্রকে বলেন, এবং কেন্দ্রীয় সরকার আমাদের দিলে আমরা মাছ চাষ করতে পারি। আর মাছের ভেড়ীতে কোনও জায়গায় সঠিকভাবে মাছ চাষ না হলে সেটা অধিগ্রহণ করা হবে। কোনও ব্যক্তিগত মালিকাধীনে বা বুজিয়ে অন্য কিছু করার চেষ্টা করলে সেগুলি দেখবার বা সে সম্বন্ধে আইন প্রণয়নের জন্য চিন্তা ভাবনা করছি।

**রামনগরে গ্রামীণ হাসপাতাল**

***৪১২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৮) শ্রী মৃণালকান্তি রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার রামনগর কেন্দ্রের ২নং ব্লক প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপায়িত করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হলে, কোন আর্থিক বছর থেকে উক্ত পরিকল্পনাটি কার্যকর করা হবে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) আপাতত কোনও প্রস্তাব সরকারের কাছে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

[11-40 – 11-50 A.M.]

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** গ্রামীণ হাসপাতাল করতে গেলে কি কি পদ্ধতি অবলম্বন করতে হয়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের ঠিক হয়েছে, ব্লকগুলিতে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলি যা রয়েছে সেগুলিকে আমরা ধীরে ধীরে গ্রামীণ হাসপাতালে পরিণত করব। হয়ত ২নং ব্লকের আপনার রামনগর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকেও সাবসিডিয়ারী হেলথ সেন্টারে রূপান্তরিত করব।

**শ্রী মৃণালকান্তি রায় ঃ** এখন আমাদের রাজ্যে কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আমাদের ১২৪১টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র রয়েছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মন্ত্রী মহাশয় জানালেন যে, ধীরে ধীরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র রূপান্তরিত করবেন। আমার প্রশ্ন, মেদিনীপুর জেলায় এখন পর্যন্ত কতগুলি গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র করা সম্ভব হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মেদিনীপুর জেলায় ৫৬টি ব্লক স্বাস্থ্যকেন্দ্র এবং ৩৫টি উপ-স্বাস্থ্যকেন্দ্র রয়েছে। আমরা ইতিমধ্যে সেখানে ৪-৫টি গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র করেছি এবং ধীরে ধীরে আরও করছি। এছাড়াও ঐ জেলাসহ বাকুড়া, বীরভূম এবং পুরুলিয়া জেলায় আই. পি. পি.-৪ গ্রামে কতগুলি উপ-স্বাস্থ্যকেন্দ্র হয়েছে।

**শ্রী অজয় দে ঃ** বিভিন্ন গ্রামাঞ্চলে যে সাবসিডিয়ারী হেলথ সেন্টারগুলি রয়েছে সেগুলি বিল্ডিং-সর্বস্য হয়ে রয়েছে। সেগুলোকে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তরিত করবার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** এক্ষেত্রে আমাদের কেন্দ্রীয় সরকারের নীতিকে অনুসরণ করে

চলতে হয়। এখন কেন্দ্রীয় সরকার ঠিক করেছেন যে, সহায়ক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে দুই-শয্যা বিশিষ্ট স্বাস্থ্যকেন্দ্র করতে হবে, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে কমিউনিটি হেলথ সেন্টার করা হবে। সেই অনুযায়ী আমরা কাজ করছি। কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে যে সহায়ক স্বাস্থ্যকেন্দ্রগুলি রয়েছে তার বেশিরভাগেই আমরা দেখেছি চিকিৎসকরা যেতে চাচ্ছে না। বর্তমানে এইরকম ২২০টি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই। সুতরাং সেই স্বাস্থ্যকেন্দ্রগুলির উন্নতি করার জন্য আমরা ভাবছি, ঐসব প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে আর একটু ভাল করে সরঞ্জাম দিয়ে যাতে চিকিৎসা-ব্যবস্থা ভাল করা যায়। এটাই আমাদের দৃষ্টিভঙ্গি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** আই. পি. পি.-৪য়ে বর্ধমান জেলার মানকর গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র, বনকাঠি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এক বছর হয়ে গেল তৈরি হয়ে গেছে, কিন্তু আজ পর্যন্ত তা চালু করা হয়নি। যে কোন সময় তার দরজা-জানলা খুলে নিয়ে যাবে। এইরকম ধরনের যেগুলো তৈরি হয়ে পড়ে আছে সেগুলো চালু করবার কোনও পরিকল্পনা আছে কিনা এবং থাকলে তা কতদিনের মধ্যে করাবেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আই. পি. পি-৪য়ে নির্মিত স্বাস্থ্যকেন্দ্রগুলিতে মহিলা এবং পুরুষ স্বাস্থ্যকর্মী নিয়োগ করতে হবে। নিয়োগ হয়ে গেলেই চালু হবে।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, হাসপাতাল তৈরি হয়েছে ১০ বছর আগে কিন্তু উদ্বোধন হয়নি। এই উদ্বোধন হওয়ার ক্ষেত্রে বাধা কোথায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** নিয়ম হচ্ছে, পি. ডব্লউ. ডি কনস্ট্রাকশন করে আমাদের কাছে হ্যাণ্ড ওভার করে। তারপরে আমরা ক্যাবিনেটে প্লেস করি, সেটা স্যাংশন হয়। তারপরে সেগুলি আনুষ্ঠানিক ভাবে উদ্বোধন করা হয়।

## Compulsory Notification of Vacancies

***413.** (Admitted Question No. ***260) Shri Sukumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Labour Department be pleased to state—

(a) the steps taken by the State Government during the past three years to ensure compliance of the mandatory provisions of the Employment Exchanges (Compulsory Notification of Vacancies) Act;

(b) if so—

(i) the number of establishments inspected by the concerned officers of the State Government during the period mentioned above to detect defaulting employers;

(ii) the number of defaulting employers who were served notices/ show cause notices;

(iii) the number of prosecutions launched against such defaulting employers; and

(iv) the number of defaulting employers convicted for violating the provisions of the above Act ?

**Shri Santi Ranjan Ghatak :**

(a) An Enforcement Wing of the Directorate of Employment, West Bengal is working for the purpose of Enforcement of C.E. C.N.V. Act 59 for ensuring compliance with the provisions of the said Act through Inspection Service of show cause notices on defaulting establishments and launching prosecutions in case of persistent defaulters,

(b) (i) 1714

(ii) 574

(iii) 09 (nine)

(iv) 03 (three)

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের জবাব থেকে এটা সুস্পষ্ট যে রাজ্য সরকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে যে কমপালসারি নোটিফিকেশন অব ভেক্যান্সিস অ্যাক্ট আছে সেটাকে রূপায়ণ করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গে কত শ্লথ এবং অনীহা। এমনিতেই প্রাইভেট সংস্থার কেউ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে ভেক্যান্সি নোটিফিকেশন করছে না। আমরা দেখছি যে ১, ৭১৪টি ইন্সপেকশন করেছিলেন এবং তার মধ্যে ৫৭৪টি ডিফল্ট পাওয়া গেছে। ৯ জনের বিরুদ্ধে মামলা করা হয়েছে এবং ৩ জন কনভিকটেড হয়েছে। প্রসিকিউশনের যে তথ্য তাতে দেখা যাচ্ছে যে পয়েন্ট ওয়ান পারসেন্টের মতো। মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই শ্লথতার কারণ কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই সিদ্ধান্ত মাননীয় সদস্যর। আমি এটার উত্তর দিতে রাজি নই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫৭৪টি ডিফলট হয়েছে এবং তার মধ্যে মাত্র ৯ জনের বিরুদ্ধে মামলা করা হয়েছে। এটা কি শ্লথতা নয়? উনি আবার বলছেন যে উত্তর দিতে রাজি নই।

.........গোলমাল.........

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমার যা উত্তর দেবার আমি দিয়ে দিয়েছি।

**শ্রী সৌগত রায় ঃ** আমার প্রশ্ন অত্যন্ত স্পেসিফিক। why so few people were

prosecuted and why so people were Convicted for violating and defaulting in this matter.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** ইনকোয়ারী করার যে প্রসিডিওর আছে, যা নিয়ম আছে, সেগুলি তদন্ত করে যা যা হয়েছে, যা দেখা গেছে সেই ভাবে হয়েছে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় এই ভাবে জবাব দিলে আমাদের করার কিছু নেই। বেকারদের জন্য কোনও উদ্যোগ নেবেন না, বেকারদের জন্য কোনও সিমপ্যাথি দেখাবেন না, খালি পার্টির লোক চাকুরি পেলেই হল। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে তারা পাবেন না। আমি মন্ত্রী মহাশয়ের সামনে একটা ভয়াবহ চিত্র তুলে ধরছি। আমরা দেখছি যে ৩ বছরে—১৯৮৮, ৮৯, এবং ৯০, এই ৩ বছরে ২৫ হাজার ২৩৬টি ভেক্যান্সি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে জানানো হয়েছিল স্টেট গভর্নমেন্ট, স্টেট আণ্ডারটেকিং এবং লোকাল বডিস-এর মাধ্যমে। তার মধ্যে মাত্র ১৯ হাজার ১১২টি ভেক্যান্সিস অয়্যার ফিল্ড আপ থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ। তার মানে স্টেট গভর্নমেন্ট, স্টেট আণ্ডারটেকিং এবং লোকাল বডি থেকে যখন ভেক্যান্সি জানানো হয়েছে তার মাত্র ৭৫ পারসেন্ট ফিল্ড আপ হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে। এখানে মামলা করা উচিত, অ্যাকশন নেওয়া উচিত স্টেট গভর্নমেন্টের বিভিন্ন ডিপার্টমেন্টের বিরুদ্ধে, বিভিন্ন আণ্ডারটেকিংয়ের বিরুদ্ধে।

[11-50 – 12-00 A.M.]

**শ্রী সৌগত রায় ঃ** আমি স্পেসিফিক বলতে চাই অধিকাংশ কর্পোরেশন, অধিকাংশ মিউনিসিপ্যালিটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নিচ্ছে না, নিয়মিত প্রায় ৩ লক্ষ ৬ হাজার লোক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে থেকে নিয়েছে। অ্যাট লিস্ট স্টেট আণ্ডারটেকিং এবং স্টেট গভর্নমেন্ট যাতে সমস্ত চাকুরি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেয় তার জন্য মাননীয় মন্ত্রী কি ব্যবস্থা নিচ্ছেন দয়া করে বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** কোয়েশ্চেন ডিসঅ্যালাউড, এই ভাবে কোয়েশ্চেন হয় না। আপনি আধঘন্টা ধরে আলোচনা করবেন, এই ভাবে কোয়েশ্চেন হয় না। আই ক্যান নট অ্যালাও ইট।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই বেসরকারি সংস্থায় নিয়োগের ক্ষেত্রে আমাদের রাজ্যে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যবস্থা আছে নিয়োগ করার ক্ষেত্রে এই বেসরকারি সংস্থারা যাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আরও বেশি সংখ্যায় নিয়োগ করে এই ব্যাপারে আইনগত ভাবে বাধ্য করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা। কেন্দ্রীয় সরকারি সংস্থায় নিয়োগের ক্ষেত্রে আমাদের রাজ্যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ভূমিকা কি থাকে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এই ব্যাপারে আমাকে যেটা বলতে হয় সেটা হচ্ছে কম্পালসারী নোটিফিকেশন অফ ভেকেন্সী ডিক্লেয়ার করে কম্পালসারী নোটিফিকেশন করার নিয়ম আছে। আজকাল কি হচ্ছে? প্রাইভেট সেক্টরে যেগুলি সুপার অ্যানুয়েশন, রিটায়ারমেন্ট এবং ন্যাচারাল

ওয়েস্টেজ সেইগুলির ক্ষেত্রে পোস্ট ফিল-আপ হচ্ছে না। তুলে দিচ্ছে। দ্বিতীয় হচ্ছে কি? সেটা হচ্ছে বহু কারখানা নূতন কায়দা নিয়েছে। আইনকে এড়িয়ে ট্রেনি এপ্রেনটিসশিপ, এপ্রেনটিস অন প্রবেশন, নানা রকম কায়দা করছে। দুর্ভাগ্যের ব্যাপার হচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্টে যে সমস্ত অরগানাইজেশন আছে তারা এই নিয়ম অনুযায়ী নোটিফায়েড করে রিক্রুট করে না। আমি কয়েকবার তাদের সঙ্গে মিটিং করেছি। আমি বলেছি আপনারা অন্তত গ্রুপ(সি) এবং গ্রুপ (ডি) যে সমস্ত পোস্ট আছে সেখানে কমপালসারী নোটিফিকেশন যা আছে সেইগুলি জানান। তারা জানাচ্ছে না, এই অবস্থা হচ্ছে। আমি বজেট স্টেটমেন্টে সমস্ত কিছু দিয়েছি। ৫ হাজার কোথা থেকে উনি পেলেন আমি জানি না। আগেরবারে ফিগার দিয়ে দিয়েছি। মাননীয় সৌগতবাবু কি পর পর তিনবার টোটাল করছেন? বাজেট স্পীচে আলোচনার সময় দেখতে পাবেন সমস্ত ফিগার। দুর্ভাগ্যজনক ব্যাপার হল সেন্ট্রাল গভর্নমেন্টের যে নোটিফিশন এবং সেন্ট্রাল গভর্নমেন্টে যে ফিল্ড-আপ করেন তার সংখ্যা কমে যাচ্ছে। এই হচ্ছে ব্যাপার। আমাদের এখানে যা কিছু ফিল্ড আপ হচ্ছে সব থেকে বেশি হচ্ছে স্টেট গভর্নমেন্টের তরফ থেকে এবং তার যে সমস্ত সংস্থা আছে সেখান থেকে। আমাদের স্টেট গভর্নমেন্টের এমপ্লয়মেন্টের যে পলিসি আছে সেই পলিসি টোটাল ফলো করে এই অবস্থা।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনি তো স্টেটমেন্ট অফ ফ্যাক্টস জানালেন। আমি জানতে চাই লোক নিয়োগের ব্যাপারে বেসরকারি সংস্থাগুলোকে আমাদের এমপ্লয়মেন্টে এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়ার ক্ষেত্রে বাধ্য করাতে আইনগত উদ্যোগ নেবেন কিনা। আইনের মধ্যে যে ফাঁক-ফোঁকর আছে সেটা আটকাবার ব্যাপারে আপনি কোনও উদ্যোগ নেবেন কিনা।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আইনে যা আছে সেটা নূতন করে করবার ক্ষমতা আমাদের নেই, এই আইন কেন্দ্রের। আমি বলতে চাই স্টেট অ্যাডভাইসারী এমপ্লয়মেন্ট কমিটি আছে সেখানে চেম্বারস, সেন্ট্রাল গভর্নমেন্টের এবং রেলের প্রতিনিধিদের নিয়ে কয়েকবার মিটিং হয়েছে, আলোচনা হয়েছে। সেখানে বলা হয়েছে আপনারা নিয়ম ফলো করুন। তাঁরা করেন না, এই হচ্ছে অবস্থা। তার মধ্যে যত সুযোগ আছে, নিয়ম আছে সেই সুযোগ অনুযায়ী ব্যবস্থা হচ্ছে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্পেসিফিক্যালি উত্তরে জানিয়েছেন, ১৯৮৮-৮৯ সালে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ক্যাটিগোরিক্যালি বলা হয়েছে যে ২৫,৫৩০টি ভ্যাকান্সি ছিল। তারমধ্যে ঐ ভ্যাকান্সির এগেনস্টে ১৯,১১২ ওয়ার ফিল্ড আপ থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ইন স্টেট গভর্নমেন্ট আণ্ডারটেকিংস। এবারে সরাসরি প্রশ্ন হচ্ছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে থেকে লোক নেওয়া হয়েছে, এই রকম সুনির্দ্দিষ্ট পন্থার কথা আপনি ভেবেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি বলেছি যে কতগুলো ইন্সপেকশন হয়েছে। আপনার যদি সুনির্দ্দিষ্ট অভিযোগ থাকে তাহলে তা দেবেন। সরকারের যে নিয়ম আছে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থেকে লোক নেওয়া হবে। যদি ব্যাতিক্রম কেউ করে থাকে, নির্দ্দিষ্ট অভিযোগ আমাকে দেবেন, আমি সংশ্লিষ্ট দপ্তরে পাঠিয়ে দেব।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি এখন

অ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে বা চাকুরির ব্যাপারে নির্দিষ্ট নিয়ম কানুন মেনে চলা হয়—১৯৭২-৭৭ সালে এই রকম কোনও নিয়ম-কানুন ছিল কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এমপ্লয়মেন্ট পলিসি লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট আসার পরে ১৯৭৭ সাল থেকে চালু আছে। তার আগে সিগারেট পেপারে চাকুরি দেওয়া হত।

**দক্ষিণ ২৪-পরগনায় মৎস্য চাষের পরিকল্পনা**

***৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৪) শ্রী আবুল বাসার :** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় মৎস্য নিগম নিজ উদ্যোগে মৎস্য চাষের কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা; এবং

(খ) নিয়ে থাকলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলায় রাজ্য মৎস্য নিগমের নিজ উদ্যোগ মৎস্য চাষের নূতন কোনও পরিকল্পনা বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আবুল বাসার :** কত দিনের মধ্যে পরিকল্পনা নিতে পারবেন, সম্ভাবনা আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ :** সেই ধরনের স্পেসিফিক কোনও প্রোপোজাল আসলে নিশ্চয়ই খতিয়ে দেখব।

**শ্রী সুভাষ নস্কর :** দক্ষিণ চব্বিশ পরগনা জেলায় বেসরকারি ভাবে বিভিন্ন সংস্থা এই ধরনের মৎস্য চাষের জন্য জমি নিয়েছেন এবং মৎস্যচাষ করছেন, এই বিষয়ে তারা কি সরকারি ভাবে অনুমোদন পেয়েছে? যদি না পেয়ে থাকে তাহলে কিভাবে ঐ সমস্ত জমিতে, চাষযোগ্য জমিতে মৎস্যচাষ করছে?

**শ্রী কিরণময় নন্দ :** এরাজ্যে যে জলাশয় আছে এবং যে জমি আছে তার খুব অল্প পরিমাণ মৎস্য দপ্তরের অধীনে আছে। মৎস্য দপ্তরের অধীনে যে জলাশয় আছে তাতে সমবায় সমিতি তৈরি করে মৎস্যচাষের জন্য দেওয়া হয়, সেখানে অন্য কারও অধিকার নেই। অন্য কোন উদ্যোগে কারা গড়ে তুলছে তার উত্তর আমার পক্ষে দেওয়া সম্ভব নয়। সরাসরি সরকার থেকে কাউকে সাহায্য করা হয় না। প্রাথমিক ভাবে সাহায্য করার জন্য অর্ন্তদেশীয় সংস্থা গড়ে তোলা হয়েছে, জেলা পরিষদের সভাধিপতি হচ্ছেন তার সভাপতি। ম্যানেজিং কমিটি করে এগুলো চালানো হচ্ছে। ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে এবং আমাদের অনুদান যুক্ত করে আমরা সাহায্য করে থাকি। যে সমস্ত বেনিফিশিয়ারির নাম ঠিক করেন, তাঁরা সেই ভাবে সাহায্য পান।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি—সিনক্লিয়ার পাহারা যেটা ভুটানের বিপ্লবতীর্থে, বক্সদুয়ারের পাদদেশে অবস্থিত, সেখানে উপজাতি সম্প্রদায়ের মানুষ, যারা টোডো সম্প্রদায় ভুক্ত এবং সংখ্যায় প্রায় কুড়ি হাজারের মতো, এটা পাবর্ত এলাকা হিসাবে চিহ্নিত, সেই এলাকায় মৎস্য চাষ করার জন্য এবং যে সমস্ত উপজাতি সম্প্রদায়ের মানুষ আছে তাদের মৎস্য উৎপাদনে উৎসাহ ও জীবনযাত্রা নির্বাহের কোন পরিকল্পনা মৎস্য দপ্তরের আছে?

[12-00 — 12-10 P.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** উপজাতি অধ্যুষিত যেসব জেলা আছে সেই সমস্ত জেলার মাছ চাষের জন্য ট্রাইব্যাল সাব প্ল্যানের একটা পরিকল্পনা আছে। যেখানে যেখানে ট্রাইব্যাল পপুলেশন আছে সেইসব জায়গা থেকে জেলা অনুযায়ী টাকা বন্টন আমরা করে থাকি। কোথায় কোথায় প্রকল্প তৈরি হবে তাই নিয়ে কমিটির সভাধিপতিকে চেয়ারম্যান করে ঠিক করা হয়। জলপাইগুড়ি জেলায় টোডো পাড়ায় আমরা একটা ফিশারি প্রোজেক্ট তৈরি করছি। তবে স্পেসিফিক যদি আপনার কোনও প্রোপজাল দেওয়ার থাকে তাহলে জেলা পরিষদের কাছে পাঠিয়ে দেবেন, আমরা দেখব করা যায় কিনা।

**শ্রীমতী অনুরাধা পূতীতুণ্ডা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দক্ষিণ ২৪ পরগনা জেলার বাগদা চাষের একটা উল্লেখযোগ্য জায়গা এবং এখানে এর বাড়ানোর সম্ভাবনা রয়েছে। এই জাতীয় ব্যবসাতে বহু বেসরকারি সংস্থাও জড়িত আছে। এই বাগদা চাষের ক্ষেত্রে নিজস্ব কো-অপরেটিভ গড়ার জন্য সরকার পক্ষ থেকে কোনও পরিকল্পনা আছে কিনা কেননা এই বাগদা চাষের সঙ্গে অনেক মহিলা যুক্ত এবং ওইসব মহিলাদের কাজে যুক্ত করার কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা?

**শ্রী কিরণময় নন্দ ঃ** দক্ষিণ ২৪ পরগনায় বাগদা চাষের ক্ষেত্র এবং উপযুক্ত স্থান। এই জেলাতে কয়েক হাজার পরিবার এর উপরে জীবিকা নির্বাহ করে এবং দুভাগে কাজটা ভাগ করা হয়। এক সংখ্যক শ্রেণীর লোক তারা মিন ধরে জীবিকা নির্বাহ করেন, যার মধ্যে প্রচুর মহিলা আছে আর বেশ কিছু মানুষ সরাসরি বাগদা চাষ করে জীবিকা নির্বাহ করেন। আমরা বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়ে কিছু এলাকায় বাগদা চাষের প্রকল্পের অনুমোদন দিয়েছি। এই প্রকল্প তৈরির জন্য মূলত ৮০ ভাগ এলাকা বাগদা চাষের জন্য সমবায় সমিতিকে দেওয়া হবে। সরকারি তরফ থেকেও যে সমস্ত এলাকায় এই মৎস্য চাষ করা হবে সেগুলো এই মৎস্য সমবায় সমিতিগুলোর হাতে তুলে দেওয়া হবে। দক্ষিণ ২৪ পরগনায় এবং অন্যান্য জেলাতেও মৎস্য চাষের ক্ষেত্রে বেসরকারি উদ্যোগ, সরকারি উদ্যোগ এবং সমবায় উদ্যোগের সব রকম প্রচেষ্টাকেই আমরা পুরোপুরি সাহায্য করতে চাই। এর মাধ্যমে যাতে মহিলাদেরও আমরা আরও বেশি করে যুক্ত করতে পারি সেই দিকটা দেখছি এবং সাথে সাথে সেলফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামকেও যাতে যুক্ত করতে পারি এরসাথে সেইদিকটাও দেখছি।

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### খাদ্যশস্যের চোরাচালান বন্ধে পদক্ষেপ

***৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০২০) শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এই রাজ্য থেকে প্রতি বছর কি পরিমাণ খাদ্যশস্য বাংলা দেশে পাচার হয়ে থাকে; এবং

(খ) খাদ্যশস্যের এই চোরাচালান বন্ধ করার জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিয়েছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ ব্যাপারে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য নাই।

(খ) খাদ্য দপ্তরের উদ্যোগে এবং খাদ্য মন্ত্রীর সভাপতিত্বে গত ২রা নভেম্বর কলকাতায় সীমান্তবর্তী জেলাগুলোর জেলাশাসক এবং পুলিশের উচ্চপদস্থ আধিকারিকদের একটি সভায় ব্যাপারটি পর্যালোচনা করে জেলাশাসকদের প্রয়োজনীয় নির্দেশাবলি দেওয়া হয়েছে যাতে চোরাচালানের বিরুদ্ধে অভিযান জোরদার হয়। জেলাস্তরে জেলাশাসক, পুলিশ সুপারিন্টেডেন্ট এবং সীমান্ত সুরক্ষা বাহিনীর কমাণ্ডান্ট কে নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছে। এই কমিটি প্রতি সপ্তাহে মিলিত হয়ে অবস্থা সমীক্ষা ও পর্যালোচনা করে এবং পরবর্তী কার্যক্রম ঠিক করে এবং স্বরাষ্ট্র ও খাদ্য দপ্তরকে অবহিত রাখে। সীমান্ত এলাকায় অত্যাবশ্যকীয় পণ্যাদির চলাচল, মজুত ইত্যাদির উপর প্রয়োজনীয় বিধিনিষেধ জারি করা হয়েছে। এ সকল পদক্ষেপের ফলাফল মুখ্যসচিব পর্যায়ে প্রায়ই পর্যালোচনা করা হয়। গত ১৫ই ফেব্রুয়ারি এ ব্যাপারে পর্য্যালোচনা করার জন্য শিলিগুড়িতে উত্তরবঙ্গের পাঁচটি জেলার জেলাশাসক, পুলিশ সুপারিন্টেডেন্ট এবং সীমান্তরক্ষী বাহিনীর উচ্চপদস্থ আধিকারিকদের একটি সভা হয়েছে। সেই সভায় খাদ্যমন্ত্রী এবং খাদ্যসচিব উপস্থিত ছিলেন। জেলাশাসক ও পুলিশকে নির্দ্দেশ দেওয়া হয়েছে যাতে নিরীহ্ জনসাধারণের কোনও প্রকার অসুবিধা সৃষ্টি না করে এবং জনপ্রতিনিধি এবং পঞ্চায়েতের পদাধিকারীদের সহায়তা নিয়ে চোরাচালান বন্ধ করার জন্য সম্ভাব্য সবরকম ব্যবস্থা নেওয়া হয়।

### রাজ্যে মেরামতযোগ্য রাস্তা

***৪১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৪) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে পূর্ত বিভাগের অধীনে কত কিলোমিটার রাস্তা আছে; এবং

(খ) তন্মধ্যে কত কিলোমিটার রাস্তার অবস্থা শোচনীয় হয়ে পড়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে পূর্ত এবং পূর্ত (সড়ক) বিভাগের অধীনে প্রায় ১৮,৩০০ কিঃমিঃ রাস্তা আছে।

(খ) কিছু কিছু রাস্তার অবস্থা খারাপ হলেও কোন রাস্তাই স্থায়ীভাবে শোচনীয় বলা যায় না।

**চটকল শ্রমিকের লাগাতার ধর্মঘট**

***৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৩) শ্রী আব্দুল মান্নান ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, গত ২৮শে জানুয়ারি '৯২ হতে রাজ্যের ব্যক্তিগত মালিকানাধীন চটকলের শ্রমিকরা লাগাতার ধর্মঘটে সামিল হয়েছেন; এবং

(খ) সত্যি হলে, শ্রমিকদের দাবি-দাওয়াগুলি পূরণের জন্য এ পর্যন্ত রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সংশ্লিষ্ট ২ পক্ষের সঙ্গে বহুবার (সর্বমোট ১১বার) ধর্মঘট এড়ানোর জন্য রাজ্য সরকার যৌথভাবে এবং পৃথকভাবে আলোচনা করেন। কিন্তু ঐক্যমতের অভাবে ২৮শে জানুয়ারি থেকে ধর্মঘট শুরু হয়। এ ব্যাপারে সুষ্ঠু মীমাংসার জন্য বিভিন্ন স্তরে আলোচনা এখনও চালু আছে।

**ধুলিয়ান-পাকুড়ের মধ্যবর্তী রাস্তা**

***৪১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৯) শ্রী তোয়াব আলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলার সমসসেরগঞ্জ ব্লকের অন্তর্গত ধুলিয়ান-পাকুড় রোডের মধ্যবর্তী রাস্তাটি ফরাক্কা ব্যারেজ পূর্ত বিভাগকে হস্তান্তর করেছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ কারা হয়েছে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**গাইঘাটা-পাঁচপোতা এলাকায় হাসপাতাল নির্মাণ**

***৪১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা-পাঁচপোতা এলাকায় নূতন হাসপাতাল নির্মাণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ এর কাজ শুরু করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে উক্ত এলাকায় নূতন হাসপাতাল নির্মাণের কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কেন্দ্রীয় সংস্থায় কর্মচারী হ্রাস**

***৪২০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৩) **ডাঃ দীপক চন্দ ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকারের অধীন সংস্থাসমূহে ব্যাপক হারে কর্মচারী সংখ্যা হ্রাসের পরিকল্পনা সম্পর্কে সরকার অবহিত আছেন কি না?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এরকম কোনও নির্দিষ্ট প্রস্তাব কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে পাঠাননি।

**মথুরাপুর ও পাথরপ্রতিমা এলাকায় সেতু নির্মাণ**

***৪২১।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার মথুরাপুর ২নং ব্লক ও পাথরপ্রতিমা ব্লকের অধীনে রায়পুর ফেরী চলাচলকারী নদীর উপর একটি সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

**মাদকাসক্তদের বিষয়ে তথ্য**

***৪২২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪) **শ্রীমতী কুমকুম চক্রবর্তী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে মাদকাসক্তদের কোনও তথ্য রাজ্য সরকারের নিকট আছে কিনা;

(খ) থাকলে, উক্ত সংখ্যা কত;

(গ) রাজ্যে ড্রাগবিরোধী কোনও পুনর্বাসন কেন্দ্র থাকলে তার সংখ্যা জানাবেন কি; এবং

(ঘ) এই রাজ্যে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে কি কোনও ড্রাগবিরোধী পুনর্বাসন কেন্দ্র পরিচালিত হয়ে থাকে?

**স্বাস্থ্য পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৯০-৯১ সালে সরকারি হাসপাতালে নথিভুক্ত চিকিৎসাপ্রাপ্ত মাদকাসক্তদের সংখ্যা

বহিঃবিভাগ ঃ ১৫২২

অন্তর্বিভাগ ঃ ১৫৪

(গ) রাজ্যে ড্রাগ বিরোধী কোনও পুনর্বাসন কেন্দ্র নাই।

(ঘ) না।

## মানকড়া-কুঞ্জঘাটা পর্যন্ত সড়ক নির্মাণ

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০১১) **শ্রী শঙ্করদাস পাল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বহরমপুর শহরের উপকণ্ঠে মানকড়া মোড় হতে শহরের শেষপ্রান্ত কুঞ্জঘাটা পর্যন্ত তৃতীয় সড়ক নির্মাণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে;

(খ) সত্যি হলে, কতদিনের মধ্যে উক্ত কাজ আরম্ভ ও শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## রাজ্যে নূতন এম. আর. শপ্ খোলার পদ্ধতি

*৪২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৯) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে নূতন এম. আর. শপ্ খোলার কোনও পরিকল্পনা সরকারের আছে কি

না; এবং

(খ) যদি থাকে, তবে নূতন এম. আর. শপ্ খোলার পদ্ধতি কিরূপ?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) যখন কোনও অঞ্চলের লোকসংখ্যা বৃদ্ধি পাইয়া রেশন দোকান খোলার মতো প্রয়োজনীয় কার্ড সংখ্যা হয় তখন ঐ অঞ্চলের পঞ্চায়েত সমিতির খাদ্য ও সরবরাহ স্থায়ী সমিতির অনুমোদন লইয়া খাদ্য ও সরবরাহ বিভাগের মহকুমা নিয়ামক রেশন দোকান খোলার জন্য প্রয়োজনীয় আদেশ জারি করেন। ঐ আদেশের বলে বিভিন্ন আবেদনকারী নির্ধারিত প্রোফরমাতে দরখাস্ত করেন। ঐ সমস্ত দরখাস্ত অনুসন্ধানের পর যোগ্য প্রার্থী নির্বাচনের জন্য খাদ্য ও সরবরাহ স্থায়ী সমিতির নিকট প্রেরণ করা হয়। অতঃপর অনুমোদনের জন্য মহকুমা নিয়ামক, বিষয়টি মহকুমা শাসকের নিকট অনুমোদনের জন্য প্রেরণ করেন এবং অনুমোদনের পর খাদ্য দপ্তরের নিয়ামক প্রয়োজনীয় আদেশ বাহির করেন।

### রাজ্য হাসপাতালগুলিতে ওষুধ ছাঁটাই

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৬) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সরকারি হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে পূর্ব প্রতিশ্রুত ১১২ দফা ওষুধ সরবরাহের তালিকা থকে ৮০টি ওষুধ ছাঁটাই করে দেওয়া হয়েছে;

(খ) সত্যি হলে, (১) কারণ কি; (২) সরকারি হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে রাজ্য সরকারের বর্তমান প্রতিশ্রুতি অনুযায়ী ৩২ দফা ওষুধ সরবরাহ অব্যাহত রাখার জন্য চলতি আর্থিক বছরে কত টাকার প্রয়োজন; এবং

(গ) এই বাবদ বরাদ্দ প্রয়োজনের তুলনায় কত টাকা কম?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, সত্য নয়।

(খ) এবং (গ) প্রশ্ন ওঠে না।

### বরানগর স্টেট হাসপাতাল সম্প্রসারণ

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭০৭) **শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বরানগরে স্টেট হাসপাতাল সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

## Steps to control Malaria

***427.** (Admitted Question No. ***1055) Shri Ambica Banerji and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) the steps taken/proposed to be taken for combating malignant malaria in the State;

(b) the number of malignant malaria cases detected/reported in West Bengal during the last three years; and

(c) the number of deaths due to malaria reported during this period ?

**Minister-in-Charge of the Health and Family Welfare Department :**

(a) the following steps are being taken for combating malignant malaria :

(i) Collection of fever-blood smears by active and passive surveillance along with presumtive treatment.

(ii) Case detection by Laboratory examination and prompt Radical treatment of Malaria (Benign Tertion and Malignant Tertion) cases.

(iii) Focal spray for Malignant Tertion cases and Seasonal spray of residual insecticides in the area with (Annual Perasitic Index) API-2 and above.

(iv) Special rounds of spray in the pf. prone districts.

(b) the numbers of Malignant Malaria (pf.) cases during the last 3 years are indicated below :-

1989 ... 6539 cases

1990 ... 3892 cases

1991 ... 6895 cases

(c) the number of deaths due to Malaria :-

| | | |
|---|---|---|
| 1989 | ... | 16 deaths |
| 1990 | ... | 4 deaths |
| 1991 | ... | 13 deaths |

(including 9 deaths in Tea Estates)

**মহেশতলা অঞ্চলে বে-আইনি কেরোসিন তেলের লাইসেন্স**

***৪২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৭৯) **শ্রী প্রভঞ্জন মণ্ডল ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বজবজ অঞ্চলের বদলে মহেশতলা অঞ্চলে একটি বে-আইনি কেরোসিন তেলের লাইসেন্স স্থানান্তরিত করা হয়েছে;

(খ) সত্যি হলে, এই সম্বন্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(গ) এই ব্যাপারে গ্রামবাসীরা সরকারের কাছে স্মারকলিপি পেশ করেছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) শ্রী কাশীনাথ ঘোষ নামক এক কেরোসিন ডিলারের কেরোসিন গোডাউন মহেশতলা থানায় অবস্থিত হলেও ভুলক্রমে তা বজবজ থানায় অবস্থিত হিসাবে দেখানো হয়। ভুলধরা পড়লে তা সংশোধন করে তাঁকে নতুন লাইসেন্স দেওয়া হয়েছে।

(গ) না।

**এ. আর. ভি. তৈরির পরিমাণ**

***৪২৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১১০২) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পাস্তুর ল্যাবরেটরি, কলকাতায় বর্তমানে কি পরিমাণ এ. আর. ভি. তৈরি হচ্ছে;

(খ) কুকুরে দংশন করলে সরকারি হাসপাতালে বর্তমানে কিভাবে এবং কতগুলি এ. আর. ভি. দেওয়া প্রয়োজন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতিষ্ঠানটির মেরামতি এবং সংস্কারের কাজকর্ম চলায় পাস্তুর ল্যাবরেটরিতে বর্তমানে এ. আর. ভি. 'র উৎপাদন বন্ধ আছে।

(খ) কুকুরে দংশন করলে সরকারি হাসপাতালে চিকিৎসার ক্ষেত্রে পেটের বাইরের দিকের অংশে ঠিক চামড়ার নিচে ১০ দিন ধরে এ. আর. ভি. ইনজেকশন দেওয়া হয়।

**কমিউনিটি হেলথ গাইড**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৩) **শ্রীমতী জয়শ্রী মিত্র** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কমিউনিটি হেলথ গাইডের ট্রেনিং দিয়ে কোনও পদে স্থায়ীভাবে নিয়োগ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। এরকম কোনও পরিকল্পনা সরকারের নেই।

**Implementation of the Prevention of Food Adulteration Act, 1954**

***431.** (Admitted Question No. ***1444) Shri Deoki Nandan Poddar and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

the progress during the last three years in West Bengal in the matter of implementation of the Prevention of Food Adulteration Act, 1954 in terms of

(i) Number of Samples examined;

(ii) Number of Samples Found adulterated;

(iii) Number of Prosecutions launched;

(iv) Number of Convictions;

(v) Number of Cases acquitted/discharged;

(vi) the number of cases pending in the Courts of Law at the end of the year 1991 ?]

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

| | YEARS | | |
|---|---|---|---|
| | **1989** | **1990** | **1991** |
| (i) | 820 | 1721 | 1381 |
| (ii) | 267 | 275 | 216 |

| | | | |
|---|---|---|---|
| (iii) | 225 | 256 | 216 |
| (iv) | 35 | 25 | 22 |
| (v) | 104 | 102 | 75 |
| (vi) | — | — | 1095 |

### নেংসাই নদীর উপর সেতু নির্মাণ

***৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯৫) শ্রী ভন্দু মাঝি ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার বরাবাজার হতে সিন্দরী যাতায়াতের জন্য নেংসাই নদীর উপর ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা? এবং

(খ) থাকলে, তার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে কাজ শুরু হবে।

### তারকদাসপুরে উপসহায়ক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ

***৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৮) শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, নদীয়া জেলার কৃষ্ণনগর ভাণ্ডারখোলা গ্রাম পঞ্চায়েতের অধীনে তারকদাসপুর গ্রামে উপসহায়ক স্বাস্থ্যকেন্দ্র গড়ার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হলে, ঐ কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### নিত্যপ্রয়োজনীয় খাদ্যসামগ্রীর মূল্যবৃদ্ধি রোধের ব্যবস্থা

***৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২২) শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিত্যপ্রয়োজনীয় খাদ্য সামগ্রীর মূল্যবৃদ্ধিরোধে রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) খোলা বাজারে নিত্য প্রয়োজনীয় খাদ্য সামগ্রীর মূল্যবৃদ্ধির উপর রাজ্য সরকারের কোনও নিয়ন্ত্রণ নাই। তবে রাজ্য সরকারের নির্দেশে রাজ্যের এনফোর্সমেন্ট বিভাগ অসাধু ব্যবসায়ীদের বিরুদ্ধে মজুত উদ্ধার অভিযান চালিয়ে যাচ্ছে।

**Fly-over near Rabindra Sarobar**

***435.** (Admitted Question No. ***189) Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) the reasons for delay in starting construction work of Fly-over near Rabindra Sarobar in Calcutta;

(b) to what extent the estimated cost of this project has escalated due to such delay;

(c) the amount received and likely to be further received from the Centre for this project; and

(d) when the work for construction of this Fly-over is likely to be started ?

**Minister-in-Charge of the Public Works Department :**

(a) The Fly over near Rabindra Sarobar (Lake Gardens R.O.B.) is to be constructed in a thickly populated area involving a number of homestead and commercial structures. Several alternative alignments are being considered to minimise the quantum of acquisition of private property. As the alignment is yet to be finalised, the question of delay in starting construction work does not arise.

(b) Detailed estimate will be prepared after finalising the alignment and completion of the survey work. The question of escalation does not arise at this stage.

(c) No fund has been received from the Railway (Central Govt.).

(d) In view of the replies to (a), (b) and (c), it is not being possible to state anything at this stage.

**এফ. সি. আই.-এর খাদ্যদ্রব্য সরবরাহে ঘাটতি**

***৪৩৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৭৩৮) শ্রী রাজদেও গোয়ালা ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি—

এফ. সি. আই.-র খাদ্যদ্রব্য সরবরাহের ঘাটতির ফলে রাজ্যের রেশন ব্যবস্থা সঙ্কটের মধ্যে পড়েছিল;

(খ) সত্যি হলে—

এফ. সি. আই.-কে অগ্রিম টাকা দেওয়া সত্ত্বেও চাল ও গম সরবরাহ না করার কারণ কি; এবং

(গ) নিয়মিত খাদ্য সরবরাহের জন্য নভেম্বর মাসে কোনও উচ্চ পর্যায়ের বৈঠক হয়েছে কি না?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রথমত রাজ্যের বিভিন্ন জেলার অঞ্চলের চাহিদা মতো প্রয়োজনীয় সংখ্যক খাদ্যশস্য বোঝাই মালগাড়ি না আসার জন্য এবং দ্বিতীয়ত রাজ্যের যেখানে যেখানে মজুত ভাণ্ডার আছে সেখান থেকে অপ্রতুল স্থানগুলিতে প্রয়োজন মতো খাদ্য শস্য সড়ক পথে স্থানান্তরিত না হওয়ার জন্যই রাজ্যের রেশন ব্যবস্থা সঙ্কটের মধ্যে পড়েছিল।

(গ) হ্যাঁ। ১৮.১১.৯১ তারিখে এফ. সি. আই রেল এবং খাদ্য দপ্তরের আধিকারিকদের এই রাজ্যের মুখ্যসচিবের ঘরে এক উচ্চ পর্যায়ের বৈঠক হয়েছে।

**বাগদা গ্রামীণ হাসপাতাল**

*৪৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৬) **শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলার বাগদা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতাল হিসাবে রূপান্তরিত করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত কাজ আরম্ভ হবে; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর না হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৬ সালে এক সরকারি আদেশনামা বলে ১৫ শয্যাবিশিষ্ট বাগদা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে ৩০ শয্যাবিশিষ্ট গ্রামীণ হাসপাতালে উন্নীত করা হয়েছে।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

## প্রভিডেন্ট ফাণ্ডে বকেয়ার পরিমাণ

***৪৩৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গে প্রভিডেন্ট ফাণ্ডে বকেয়ার পরিমাণ কত;

(খ) কোন কোন শিল্পে কত পরিমাণ টাকা ঐ সময় পর্যন্ত প্রভিডেন্ট ফাণ্ডে বকেয়া পড়েছে; এবং

(গ) রাজ্য সরকার দোষী মালিকদের বিরুদ্ধে আইনগত কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট ১১৯ কোটি ৩৮ লক্ষ টাকা।

(খ) পাট শিল্পে—৭৮ কোটি ৭ লক্ষ ৪৯ হাজার

বয়ন শিল্পে—৪ কোটি ৬ লক্ষ ৬৮ হাজার

ইঞ্জিনিয়ারিং শিল্পে—২১ কোটি ২৫ লক্ষ ৬২ হাজার

চা শিল্পে—৯৬ লক্ষ

অন্যান্য ব্যবসায়ী ও বাণিজ্য সংস্থায়—৯ কোটি ৯৫ লক্ষ ৫০ হাজার

অন্যান্য সংস্থায়—৫ কোটি ৮১ লক্ষ ১৬ হাজার

(গ) আঞ্চলিক প্রভিডেন্ট ফাণ্ড কমিশনার বেশ কিছু ক্ষেত্রে দোষী মালিকদের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন।

## রুগীদের খাদ্য সরবরাহে দুর্নীতির অভিযোগ

***৪৩৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৯১) **শ্রী অরুণ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত কয়েক বছর যাবৎ মফস্বলের বিভিন্ন হাসপাতালের অডিট রিপোর্টে রুগীদের খাদ্য সরবরাহকারি ঠিকাদারদের বিরুদ্ধে দুর্নীতি ও অর্থ তছরুপের কোনও অভিযোগ সরকারের গোচরে এসেছে কি না; এবং

(খ) এসে থাকলে, সরকার এদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও তথ্য সরকারের গোচরে আসে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**জাতীয় সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণে ব্যয়**

*৪৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৫) **শ্রী নটবর বাগদী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গত আর্থিক বছর ১৯৯০-৯১ সালে জাতীয় সড়কের মোট পরিমাণ কত; এবং

(খ) ঐ আর্থিক বছরে জাতীয় সড়ক নির্মাণ ও রক্ষণাবেক্ষণ খাতে রাজ্য সরকার কত টাকা খরচ করেছেন?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মোট দৈর্ঘ্য ১৭১৪ কিঃ মিঃ।

(খ) ঐ আর্থিক বৎসরে জাতীয় সড়কের নির্মাণ ও রক্ষণাবেক্ষণ খাতে খরচের পরিমাণ যথাক্রমে ৫২৭.৭৬৫ লক্ষ টাকা ও ১৩৬৬.৭৩ লক্ষ টাকা।

**Pre-Natal Test**

***441.** (Admitted Question No. ***1441) Shri Sukumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare Department be pleased to state—

(a) whether the State Government has any proposal to check/prevent the abuse of Pre-Natal Tests for Sex determination and female foeticide;

(b) it so, the steps taken/proposed to be taken to check this menance/evil practice; and

(c) whether the State Government has any proposal to undertake legislation in this field on the pattern of the Maharashtra Regulation on the use of Pre-Natal Diagnostic Technique Act, 1988 enacted in Maharashtra ?

**Minister-in-Charge of the Health and Family Welfare Department :**

(a) & (b) The State Govt. is seriously concerned with checking and prevention of the abuse of Pre-Natal tests for Sex Determination and Female foeticide. Accordingly it has generally welcomed a Bill under consideration of the Govt. of India seeking to prevent misuse of Pre-Natal diagnostic techniques. Discussions have been held with eminent medical personnel, experts, lady M.P.S and

M.L.A.s for their veiws and co-operation in this regard.

(c) Not at present in view of the Central Bill being under consideration.

**বরাকরে গ্রামীণ হাসপাতাল**

*৪৪২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫) **শ্রী মানিকলাল আচার্য :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) লোকসংখ্যা অনুযায়ী কুলটি ব্লকে বরাকর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে রুর‍্যাল হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনাটির কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বরাকর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার কোনও পরিকল্পনা সরকারের কাছে আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলায় স্বাস্থ্যকেন্দ্র নির্মাণ**

*৪৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৭) **শ্রী অমিয় পাত্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আই. পি. পি.-৪ প্রকল্পে বাঁকুড়া জেলায় কয়টি কমিউনিটি হেলথ সেন্টার, প্রাইমারি হেলথ সেন্টার ও সাব সেন্টার নির্মিত হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আই. পি. পি.-৪ প্রকল্পে বাঁকুড়া জেলায় ২টি কমিউনিটি হেলথ সেন্টার, ৫টি নতুন প্রাইমারী হেলথ সেন্টার ও ১২৭টি সাব-সেন্টার নির্মিত হয়েছে।

**এন. টি. পি. সি.-তে কর্মী ছাঁটাই**

*৪৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৫) **শ্রী রাজদেও গোয়ালা :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহের এন. টি. পি. সি. সংস্থায় কোন কর্মী ছাঁটাইয়ের সংবাদ জানা আছে কি না?

**শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ছাঁটাই-এর খবর জানা নেই। মালদহের এন. টি. পি. সি. সংস্থায় কন্ট্রাক্টরের অধীনস্থ

*১২২ জন নিরাপত্তারক্ষী কর্মী ২৬.২.৯২ থেকে চুক্তির মেয়াদ শেষ হওয়ার জন্য এন. টি. পি. সি. সংস্থা ঐ কর্মীদের স্থলে এন. ভি. এফ. থেকে কর্মী নিয়োগ করেছেন।*

**হোমিওপ্যাথি ডাক্তারদের স্বীকৃতি অস্বীকার**

***৪৪৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬৫০**) **শ্রী আব্দুল মান্নান, শ্রী প্রবোধ পুরকাইত ও শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, সেন্ট্রাল কাউন্সিল অফ হোমিওপ্যাথি এই রাজ্যের হোমিওপ্যাথি কলেজগুলি থেকে '৮৮ সালের পর পাশ করা ডাক্তারদের স্বীকৃতি দেবে না;

(খ) সত্য হলে, তার কারণ কি; এবং

(গ) উক্ত কারণগুলি দূর করার জন্য কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**বাসন্তী ও নামখানা ব্লকে মৎস্য চাষের পরিকল্পনা**

***৪৪৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৭৩১**) **শ্রী আবুল বাসার ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দক্ষিণ ২৪-পরগনা জেলার বাসন্তী ও নামখানা ব্লকে মৎস্য চাষের খামার গড়ার কোনও পরিকল্পনা আছে কি না?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ঐ ব্লক দুটিতে মৎস্য দপ্তরের পরিচালনাধীনে কোনও মৎস্য খামার গড়ার পরিকল্পনা বর্তমানে নাই। তবে বাসন্তিতে একটি মৎস্য খামার আছে।

**সাঁতুড়ী সাবসিডিয়ারী হাসপাতালে শয্যাসংখ্যা বৃদ্ধি**

***৪৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১০০২**) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার সাঁতুড়ী সাবসিডিয়ারী হাসপাতালে শয্যা সংখ্যা বৃদ্ধি করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হলে, কত দিনের মধ্যে তা কার্যকরি হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য।

(খ) শীঘ্রই কার্যকরি হবে।

## মৎস্যজীবিদের জীবনবিমা প্রকল্পে সাহায্য

***৪৪৮।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩০৫**) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মৎস্যজীবিদের জীবনবিমা প্রকল্পে ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত কতজনকে সাহায্য দেওয়া সম্ভব হয়েছে; এবং

(খ) মৎস্যজীবিদের মধ্যে কতজন বার্ধক্যজনিত কারণে সাহায্য পেয়েছে?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মৎস্যজীবিদের জীবনবিমা প্রকল্পে ১৯৯১ সালের ডিসেম্বর পর্যন্ত মোট ১৭১ জনকে সাহায্য দেওয়া সম্ভব হয়েছে;

(খ) ১৫০০ জন মৎস্যজীবি বার্ধক্যজনিত কারণে সাহায্য পেয়েছেন।

## গোঘাট ১নং ব্লকের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের কাজ

***৪৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১৫২**) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলার গোঘাটের ১নং ব্লকের প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রের কাজটি কোন পর্যায়ে আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি বিবেচনাধীন আছে।

## পুরুলিয়া জেলায় মডিফায়েড রেশন দোকান

***৪৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩৯৯**) **শ্রী ভন্দু মাঝি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় কয়টি মডিফায়েড রেশন দোকান আছে;

(খ) তার মধ্যে কয়টি রেশন দোকান আই. টি. ডি. পি.-র মাল তোলে; এবং

(গ) আই. টি. ডি. পি. মালের পরিমাণ কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১,১০২ টি মডিফায়েড রেশন দোকান আছে।

(খ) তার মধ্যে ৩১৫টি দোকানে আই. টি. ডি. পি.-র মাল তোলে।

(গ) এই আই. টি. ডি. পি. মালের গড় মাসিক পরিমাণ হইল—

চাল—২০৭ মেঃ টন

গম—২৯৩ মেঃ টন

**আহিরণ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের কর্মচারী গ্রেপ্তার**

***৪৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৩৬৫) শ্রী শীশ মহম্মদ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার ১নং সুতি ব্লকের অধীন আহিরণ প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের ডাক্তারসহ আরও দু'জন কর্মচারী গ্রেপ্তার হয়েছিলেন; এবং

(খ) সত্য হলে, তারা কোন অপরাধের সঙ্গে জড়িত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পুলিশ রিপোর্ট অনুযায়ী দেখা যায় যে জঙ্গীপুর মহকুমা শাসকের এফ. আই. আর. এর পরিপ্রেক্ষিতে আহিরণ স্বাস্থ্য কেন্দ্রের ডাঃ সৌরেন্দ্রনাথ মজুমদার, করণিক—শ্রী বি. কে. তেওয়ারী এবং স্বাস্থ্যকর্মী শ্রী হীরা ঘোষালের বিরুদ্ধে সুতী থানা কেস নং ১/৯২ ও ২/৯২ রুজু করা হয়। তাহাতে ভারতীয় দণ্ডবিধির ৪১৮। ৪২০। ৪৬৭। ৪৬৮। ৪৭১। ১২০ বি. ধারা অনুযায়ী ঐ কর্মচারিদের বিরুদ্ধে অভিযোগ দায়ের করা হইয়াছে।

**বাগদা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের এক্স-রে মেশিন**

***৪৫২।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫০৮) শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তর ২৪-পরগনা জেলার বাগদা প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে এক্স-রে মেশিনটি অব্যবহৃত অবস্থায় পড়ে আছে;

(খ) সত্য হলে, অব্যবহৃত অবস্থায় পড়ে থাকার কারণ কি; এবং

(গ) উক্ত হাসপাতালে প্রয়োজনীয় কর্মচারী নিয়োগের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) উক্ত গ্রামীণ হাসপাতালে একজন এক্স-রে টেকনিসিয়ান নিয়োগ করা হয়েছিল। কিন্তু নিযুক্ত ব্যক্তি উক্ত পদে যোগ না দেওয়ায় পদটি বর্তমানে খালি আছে। টেকনিসিয়ানের অভাবে এক্স-রে মেশিনটিও ব্যবহার করা যাচ্ছে না।

(গ) উক্ত হাসপাতালে এক্স-রে টেকনিসিয়ান ছাড়া সমস্ত পদই পূর্ণ আছে। এক্স-রে টেকনিসিয়ানের পদটিও যাতে শূন্য না থাকে সে ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

### কল্যাণী গান্ধী মেমোরিয়াল হাসপাতাল সংযুক্তিকরণ

***৪৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৬৩) **শ্রী সুভাষ বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কল্যাণীতে গান্ধী মেমোরিয়াল হাসপাতালটিকে কোনও মেডিক্যাল কলেজের সাথে যুক্ত করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ তা সম্ভব হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। পরিকল্পনাটি সক্রিয়ভাবে সরকারের বিবেচনাধীন।

(খ) সংযুক্তীকরণের সময় নির্দিষ্ট করে বলা এ মুহূর্তে সম্ভব নয়।

### পুরুলিয়া শহরে ওভার ব্রিজ

***৪৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *২৭৬) **শ্রী নটবর বাগদী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া শহরে ওভার ব্রিজের কাজটি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ঠিকমত আর্থিক বরাদ্দ সাপেক্ষে ১৯৯৪-৯৫ সাল নাগাদ কাজটি শেষ হবে বলে আশা করা যায়।

### গাইঘাটা চাঁদপাড়া স্বাস্থ্যকেন্দ্রে শয্যাসংখ্যা বৃদ্ধি

***৪৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৪) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা-চাঁদপাড়া স্বাস্থ্যকেন্দ্রের শয্যাসংখ্যা বাড়ানোর কোন

পরিকল্পনা আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ পরিকল্পনার কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) বর্তমানে এরূপ কোনও পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মুথাডাঙ্গায় সেতুর কাজ

***৪৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৩) শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আরামবাগ থেকে চাঁপাডাঙ্গা ১৬ নং বাসরুটের মুথাডাঙ্গার নিকট ১৮ নং সেতুটির কাজ কবে নাগাদ শুরু হয়েছে; এবং

(খ) কতদিনে উক্ত সেতুটির কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ঃ**

(ক) ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে সেতুটির কাজ শুরু হইয়াছে।

(খ) মূল সেতুটির কাজ ১৯৯২ সালের এপ্রিল মাস নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

### রায়দীঘি গ্রামীণ হাসপাতালে দুর্নীতি

***৪৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৭) শ্রী সত্যরঞ্জন বাপুলি এবং শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রায়দীঘি গ্রামীণ হাসপাতালের বি. এম. ও.-এর বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি না;

(খ) এসে থাকলে, ভিজিলেন্স দ্বারা কোনও তদন্ত করানো হয়েছে কি না; এবং

(গ) হয়ে থাকলে, তার বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রায়দীঘি গ্রামীণ হাসপাতালের বি. এম. ও বিরুদ্ধে দুর্নীতির কোনও অভিযোগের খবর জানা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**রাজ্য হাসপাতালগুলিতে ডাক্তারদের শূন্য পদ**

***৪৫৮।** (অনুমোদিত প্রশ নং *২৯৯) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ সালের আর্থিক বৎসরে ৩১শে জানুয়ারি '৯২ পর্যন্ত সারা রাজ্যের হাসপাতালগুলিতে ডাক্তারদের কতগুলি পদ শূন্য আছে;

(খ) উক্ত শূন্যপদ পূরণের জন্য কতজন ডাক্তারকে নিয়োগপত্র দেওয়া হয়েছে;

(গ) তন্মধ্যে কতজন ডাক্তার কাজে যোগদান করেছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৭৪০টি। (চিকিৎসার সাথে যুক্ত ১৪১ জন শিক্ষক সহ)

(খ) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে ৬৪৮ জন ডাক্তারকে নিয়োগপত্র দেওয়া হয়েছে। আরও ৩৯১ জন ডাক্তারকে নিয়োগপত্র দেওয়ার প্রস্তুতি চলছে।

(গ) ৬৪৮ জনের মধ্যে ৩৫৯ জন কাজে যোগদান করেছে।

**তালাজুড়ি সাবসিডিয়ারী হাসপাতালে শয্যাসংখ্যা বৃদ্ধি**

***৪৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১০০৩) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া কাশীপুর থানার অন্তর্গত তালাজুড়ি সাবসিডিয়ারী হাসপাতালে শয্যাসংখ্যা বৃদ্ধি করার পরিকল্পনা সরকারের আছে; এবং

(খ) সত্য হলে, কতদিনের মধ্যে তা কার্যকরি হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions
## (to which written Answers were laid on the Table)

**পশ্চিমবঙ্গে খলিস্তানী ও আলফা উগ্রপন্থীদের কার্যকলাপ**

**১৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৪০) **শ্রী দিলীপ মজুমদার ঃ** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গে পাঞ্জাবের খলিস্তানী এবং আসামের আলফা উগ্রপন্থী গোষ্ঠীর বে-আইনি কার্যকলাপ সংগঠিত করার বিষয়ে রাজ্য সরকারের কাছে কোনও সংবাদ আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত গোষ্ঠীগুলির বে-আইনি কার্যকলাপ বন্ধের জন্য রাজ্য সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) খলিস্তানী উগ্রপন্থীদের কার্যকলাপ নিয়ন্ত্রণে রাখার জন্য এই রাজ্যের বিভিন্ন জেলায় আরক্ষা বিভাগের অধীনে বিশেষ উগ্রপন্থী দমন শাখা গঠন করা হয়েছে। উগ্রপন্থী কার্যকলাপ সম্পর্কে যে-কোন রকম সংবাদ তৎপরতার সাথে যাচাই করা হচ্ছে এবং তাৎক্ষণিক উপযুক্ত আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। উগ্রপন্থী অধ্যুষিত রাজ্যগুলির সাথে প্রতিনিয়ত যোগাযোগ রক্ষা করা হচ্ছে।

আসামের আলফা উগ্রপন্থী গোষ্ঠীর কার্যকলাপ সম্পর্কে বিশেষ নজর রাখার জন্য এ রাজ্যের প্রতিটি জেলাকে বিশেষভাবে সতর্ক করা হয়েছে। এদেরও কার্যকলাপ সম্পর্কিত যাবতীয় সংবাদ অত্যন্ত গুরুত্ব সহকারে সত্যতা যাচাই করে উপযুক্ত আইনানুগ ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**বিদ্যুৎ প্রকল্পে ঋণদান**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৫২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পাওয়ার ফিনান্স কর্পোরেশন কর্তৃক রাজ্যের বিভিন্ন বিদ্যুৎ প্রকল্পে ঋণদান বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, কারণ কি এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**Recommendations of the State Government for National Youth Award**

**19.** (Admitted Question No. **224**) **Shri Chowdhary Abdul Karim and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Sports and

Youth Services (Youth Services) Department be pleased to state—

(a) whether the State Government had recommended names of some young persons and Voluntary Youth Organisations of West Bengal for consideration by the Central Selection Committee in connection with National Youth Awards for 1988-89 and 1990-91; and

(b) if so,

(i) the brief outline of such recommendations made by the State Government; and

(ii) how and on what basis the recommendations were finalised by the State Government ?

**Minister-in-Charge of the Sports and Youth Services (Youth Services) Department :**

(a) Yes.

(b) (i) The recommendations of the State Government are as follows :

(a) As individuals, Sri Apurba Ghose, Sri Biswanath Nandy, Sri Sibaprasad Kundu, Smt. Baby Sinha and the Organisations viz. Juvenile Diabaties Foundations; Medical Bank, Calcutta; Calcutta Youth Self Employment Centre had been recommended for National Youth Award during 1988-89.

(b) As individuals, Smt. Baby Singha, Sri Biswanath Nandy and the Organisations viz. Student Health Home, Calcutta had been recommended for National Youth Award during 1989-90.

(c) As individuals, Sri Souvik Kumar Ghosh, Sri Ajoy Kumar Das and the Organisations viz. St. John Ambulance, Baburghat, Bankura District Jatiya Krira-O-Sakti had been recommended for National Youth Award during 1990-91.

(ii) The recommendations were finalised by the State Government on the basis of recommendations received from the District Magistrates and District Youth Officers and with the approval of the Minister-in-Charge of the Sports and Youth Services Department.

**Progress under the Integrated Rural Development Programme**

**20.** (Admitted Question No. **241**) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Rural Development Department be pleased to state—

the progress under the Integrated Rural Development Programme in West Bengal compared to the progress at All-India level during the Seventh Plan Period (1985-90) in terms of—

(i) achieving the targets for assisting new families;

(ii) utilisation of available resources;

(iii) per family investment for new family; and

(iv) disbursement of credit ?

**Minister-in-Charge of the Rural Development Department :**

Necessary particulars are given below :

**(i) New Beneficiaries**

| | West Bengal | All India |
|---|---|---|
| (a) Target | 7.87 lakh | 89.37 lakh |
| (b) Achievement | 11.75 lakh | 129.97 lakh |
| (c) Percentage Achievement of Target | 149.30% | 145.43% |

**(ii) Utilisation of Resources (Rs. crore)**

| | West Bengal | All India |
|---|---|---|
| (a) Financial Target | 236.75 | 3000.27 |
| (b) Financial Achievement | 259.80 | 3315.82 |
| (c) Percentage Achievement | 109.74 | 110.52 |

**(iii) Per Family Investment for New Families (Rupees)**

| | | |
|---|---|---|
| 1985-86 | 2983 | 3574 |
| 1986-87 | 4152 | 4511 |
| 1987-88 | 4875 | 4470 |
| 1988-89 | 5814 | 5069 |
| 1989-90 | 6650 | 5507 |

**(iv) Disbursement of Credit (Rs. crores)**

| | | |
|---|---|---|
| (a) Target | Not assigned by Govt. of India | 4744.43 |

| | | |
|---|---|---|
| (b) Achievement | 446.94 | 5372.53 |
| (c) Percentage Achievement | Does not arise | 113.24% |

**Achievements under the Scheme for Non-Formal Education**

**21.** (Admitted Question No. **242**) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Education (Non-Formal) Department be pleased to state—

(a) Brief outline of the achievements under the scheme for Non-for.nal Education during the Period 1988-89 to 1990-91;

(b) Assistance received from the centre for this scheme during the period mentioned above ?

**Minister-in-Charge of the Education (Non-Formal) Department :**

(a) The Non-formal Education programme had, previoully been run under the District Inspectors of Schools (Secondary Education) as Implementing Agencies;

The implemention agency underwent change as follows in 1989-90;

(i) In 341 Panchayat Samities (including 8+2 Dev. Blocks in Darjeeling district)

17050 N.E.E. Centres @ 50 per Panchayat Samity.
=for 331 Panchayat Samities
for 8 Darjeeling Gorkha Hill Council
for 2 Siliguri Mahakuma Parishad;

(ii) In 102 Municipal Corporation/Municipality/Notified area
2700 N.E.E. Centres
=Respective Municipal Corporation/Municipality/Notified Area Authority.

There are 22718 sanctioned Non-formal Education Centres including 600 Centres exclusively for girls. Out of these about 3000 N.E.E. Centres were entrusted to 9 Voluntary Agencies which have been requested to formulate area-specific and time-specific programmes for Non-formal Education.

The programme was implemented through the Panchayat Organisation and Local Bodies; meanwhile in 7 districts, viz, Midnapore, Burdwan, Hooghly, Cooch Behar, Birbhum, Bankura

and North 24-Parganas. Total Literacy Programme was being implemented. The Non-formal Education age-group (9-14) was being covered under Total Literacy Programme.

Under the Non-formal Education Programme, the stages of survey of learners, identification of centres, instructors and learners, training of personnel and actual teaching-learning process were covered in different parts of the State. At this juncture, the Total Literacy Programme in so many districts crept in. The number of districts covered under T.L.C. has gone up to 9 from 7 recently.

(b) The ratio of assistance

Government of India; Government of West Bengal 50:50 in case of 22118 N.E.E. Centres

Government of India; Government of West Bengal 90:10 in case of 600 N.E.E. Centres (meant exclusively for girls)

The following Central grants were received during the period;

(i) Central grant vide Government of India's Memo No. F1-5/85 N.E.E. dated 3.3.89 Rs. 51,41,525/-

(ii) Central grant vide Government of India's Memo No. F1-5/88-NFEI dated 30.3.89 read with F1-5/88-NFEI dated 11.4.89 Rs. 1,12,46,641/-

### পুরুলিয়া জেলায় শিল্পায়ন

২২। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৯) **শ্রী নটবর বাগ্‌দী** ঃ শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় শিল্পায়নে সরকার এ পর্যন্ত কোন কোন পরিকল্পনার বিষয় বিবেচনা করছেন; এবং

(খ) গ্রানাইট বা অন্যান্য ধাতব পদার্থ উত্তোলনের ব্যাপারে বেসরকারি সংস্থাকে দায়িত্ব দেওয়ার বিষয়ে সরকার চিন্তাভাবনা করছেন কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পুরুলিয়া জেলায় শিল্পায়নের সুবিধার্থে ওয়েস্টবেঙ্গল ইনসেনটিভ স্কীম ১৯৮৯ অনুযায়ী বড় ও মাঝারি শিল্পের ক্ষেত্রে উক্ত জেলাকে অনুন্নত এলাকাভুক্ত জেলা হিসাবে (গ্রুপ-ডি) চিহ্নিত করা হয়েছে। উক্ত স্কীম অনুযায়ী এই জেলা শিল্প-স্থাপনে কয়েকটি বিশেষ সুবিধা পেতে পারে। ওয়েস্টবেঙ্গল মিনারেল ডেভেলপমেন্ট অ্যাণ্ড ট্রেডিং কর্পোরেশন এই জেলায় কিছু কিছু খনিজ সম্পদ উত্তোলন করছে। বাণিজ্যিক সম্ভাব্যতা বিচার

করে নতুন প্রকল্প হাতে নেওয়া হয়।

(খ) বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে।

**দিঘাতে বৈদ্যুতিক সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনা**

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩০৭) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার দিঘা থানা এলাকার রাজ্য বিদ্যুৎ পর্ষদ একটি নতুন সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করা হয়েছে কি না এবং হলে কোথায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ। দিঘাতে একটি নতুন ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন নির্মাণের পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে।

(খ) উপযুক্ত জমির সন্ধান কার্য চলছে।

**হলদিয়া পেট্রোকেম প্রকল্পের অগ্রগতি**

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৯) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেম প্রকল্পের অগ্রগতি বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) এই প্রকল্পে কত জন লোকের কর্মসংস্থান হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের কাজ প্রায় সমাপ্ত হয়েছে। পরিকাঠামো অর্থাৎ জল, বিদ্যুৎ, রাস্তাঘাট ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে। এফ. সি. ও সি. জি. অ্যাপ্রুভাল অর্থাৎ বিদেশি কলাবরেশন ও ক্যাপিট্যাল গুডস-এর জন্য প্রয়োজনীয় ছাড়পত্র কেন্দ্রীয় সরকারের নিকট থেকে পাওয়া গেছে।

অন্যান্য ছাড়পত্র যেমন পরিবেশ দূষণ নিয়ন্ত্রণ ইত্যাদিও পাওয়া গিয়াছে। প্রকল্পটির জন্য প্রয়োজনীয় বিদেশি মুদ্রার সহায়তা পাওয়ার ব্যাপারে যোগাযোগ চালিয়ে যাওয়া হচ্ছে। নির্ধারিত সময়ে প্রকল্পের কাজ শেষ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

(খ) এই প্রকল্পে সরাসরি ২৫০০ থেকে ৩০০০ পর্যন্ত লোকের কর্মসংস্থান হবে বলে আশা

করা যায়। এছাড়া এই প্রকল্পের সঙ্গে সংশ্লিষ্ট বিভিন্ন উদ্যোগে লক্ষাধিক লোকের কর্মসংস্থান হতে পারে।

**নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচি**

**২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫০) শ্রী তপন হোড় ঃ** শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিরক্ষরতা দূরীকরণে পশ্চিমবঙ্গের কোন কোন জেলাকে বিশেষ অগ্রাধিকার দেওয়া হয়েছে;

(খ) উক্ত জেলাগুলিতে উক্ত প্রকল্পের অগ্রগতি কিরূপ ;

(গ) বর্ধমানে পোস্ট লিটারেসী প্রোগ্রাম শুরু হয়েছে কিনা; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে এর কাজ কিভাবে চলছে?

**শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখন পর্যন্ত বর্ধমান, মেদিনীপুর, হুগলি, বাঁকুড়া, বীরভূম, কোচবিহার ও উত্তর ২৪-পরগনা জেলায় সার্বিক সাক্ষরতা প্রকল্প চালু হয়েছে। সরকারের পক্ষ থেকে স্বতন্ত্রভাবে অগ্রাধিকার দেবার কোনও প্রশ্ন ওঠে না। জেলা পরিষদ ও জেলা প্রশাসন, পঞ্চায়েত প্রতিষ্ঠানসমূহ সাক্ষরতা কর্মসূচি গ্রহণে বিশেষ উৎসাহ দেখানোয় এবং প্রয়োজনীয় স্বেচ্ছাসেবক সংগ্রহের দায়িত্ব নেওয়ায় ঐ সাতটি জেলায় সার্বিক সাক্ষরতার কর্মসূচি চালু হয়েছে। সম্প্রতি দক্ষিণ চব্বিশ-পরগনা ও হাওড়া জেলায় এই কর্মসূচি প্রসারিত হয়েছে।

(খ) (১) বর্ধমান জেলায় মোট ৯.৮৬ লক্ষ নরনারী সাফল্যের সঙ্গে সাক্ষর শ্রেণীভুক্ত হয়েছে। (২) মেদিনীপুর জেলায় ১৫.৬৬ লক্ষ নরনারী সাক্ষরতা কেন্দ্রে যোগ দিয়েছিলেন। উক্ত জেলায় এখন মূল্যায়নের কাজ চলছে। (৩) হুগলি জেলায় এখন পর্যন্ত ৭.১৬ লক্ষ নরনারী সাক্ষরতার পাঠ গ্রহণে রত। (৪) কোচবিহার জেলায় ৫.৫৫ লক্ষ পড়ুয়া পাঠ গ্রহণ করে চলেছেন। বাঁকুড়া জেলায় ১.৭৯ লক্ষ সাক্ষরতা গ্রহণের কর্মসূচি গ্রহণ করেছেন। বীরভূম জেলায় ৭.৩০ লক্ষ নরনারী সাক্ষরতা কেন্দ্রে উপস্থিত হয়ে শিক্ষাগ্রহণ করে চলেছেন এই জেলার সাক্ষরতা কর্মসূচি সমাপ্তির পথে। উত্তর ২৪-পরগনা জেলায় এখনও পর্যন্ত ৬.৬৪ লক্ষ নরনারী সাক্ষরতা কেন্দ্রে পাঠ গ্রহণ করছেন।

(গ) বর্ধমান জেলায় সাক্ষরতা-পরবর্তী শিক্ষাক্রমও শুরু হয়েছে।

(ঘ) বর্তমানে সাক্ষরতা-পরবর্তী শিক্ষার জন্য নির্ধারিত "অনুশীলন পাঠ"—(সাক্ষরতার তৃতীয় পাঠ) নিয়ে অনুশীলনের কাজ চলছে।

## পশ্চিমবঙ্গে ল'ক্লার্ক কাউন্সিল গঠন

**২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫১) শ্রী তপন হোড় ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে একটি ল'ক্লার্ক কাউন্সিল (বার কাউন্সিলের ন্যায়) গঠন করার কোন প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকলে কবে নাগাদ সেটা গঠিত হতে পারে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পরীক্ষাধীন আছে।

(খ) নির্দিষ্ট সময় বলা সম্ভব নয়।

## গ্রামীণ বৈদ্যুতিকরণ

**২৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪১৬) শ্রী সুশান্ত ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামীণ বৈদ্যুতিকরণের উদ্দেশ্যে সারা রাজ্যে ১৯৯১-৯২ আর্থিক বৎসরে কতগুলি মৌজায় কাজ শুরু করা হয়েছে; এবং

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলায়

(১) সংখ্যা কত ও

(২) প্রয়োজনীয় সাজ সরঞ্জামের অভাবে কয়টি মৌজায় কাজ অর্ধসমাপ্ত অবস্থায় রয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬০৭টি মৌজায় (ফেব্রুয়ারী, ১৯৯২ পর্যন্ত)।

(খ) (১) ২৩৯টি মৌজায়।

(২) ৯৯টি মৌজায়।

## খণ্ডঘোষ ও রায়না থানায় বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তা

**২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৯) শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** গত ২৬.২.৯১ তারিখে উত্থাপিত প্রশ্ন নং ২ (অনুমোদিত প্রশ্ন নং ৫৫) এবং ২০.৮.৯১ তারিখে উত্থাপিত প্রশ্ন নং ৩৭১ (অনুমোদিত প্রশ্ন নং ৯৯১) এর উত্তরের পরিপ্রেক্ষিতে কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত বর্ধমান জেলার খণ্ডঘোষ ও রায়না থানায় বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় কতগুলি (১) গভীর ও (২) অগভীর নলকূপ স্থাপিত হয়েছে; এবং

(খ) উক্ত সময়ে উক্ত স্থানে স্থাপিত নলকূপগুলির মধ্যে কতগুলি চালু হয়েছে?

**কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্পের অধীনে বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় বর্ধমান জেলার খণ্ডঘোষ থানায় কেবল মাত্র ১২টি অগভীর নলকূপ এবং রায়না ১নং থানায় ২টি উচ্চ-ক্ষমতাসম্পন্ন, ৬টি নিম্ন-ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ এবং ১২টি অগভীর নলকূপ এবং রায়না ২নং থানায় ৪টি উচ্চ-ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ স্থাপিত হয়েছে;

(খ) উক্ত সময়ে রায়না ১নং থানায় ৬টি উচ্চ-ক্ষমতাসম্পন্ন, ৪টি নিম্ন-ক্ষমতাসম্পন্ন গভীর নলকূপ এবং ১২টি অগভীর নলকূপ চালু হয়েছে।

**বনগাঁ হাসপাতালে অ্যাম্বুলেন্সের সংখ্যা**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪১) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার বনগাঁ হাসপাতালে অ্যাম্বুলেন্সের সংখ্যা কত; এবং

(খ) এর মধ্যে কতগুলি চালু অবস্থা আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটি।

(খ) হাসপাতালের অ্যাম্বুলেন্সটি সচলই আছে।

**গাইঘাটা থানার লোকদীপ প্রকল্প**

৩০। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৬) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯২ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত সময়ে লোকদীপ প্রকল্পে গাইঘাটা থানা এলাকার তফসিলি জাতি ও উপজাতি অধ্যুষিত গ্রামে কতগুলি বাড়িতে বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোন ক্ষেত্রেই বিদ্যুৎ সংযোগ দেওয়া হয়নি।

**উত্তর চব্বিশ-পরগনা জেলার গাইঘাটায় বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৮) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা বিধানসভা এলাকায় কোনও ৩৩ কে. ভি. বৈদ্যুতিক সাব-স্টেশন নেই; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ এবং কোথায় কোথায় ৩৩ কে. ভি. সাব-স্টেশন বসানো হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। এটা সত্য না। গাইঘাটা থানার অধীন জলেশ্বরে একটি ৩৩/১১ কে. ভি. সাব-স্টেশন আছে।

(খ) আপাতত গাইঘাটা বিধানসভা এলাকায় আর কোন নতুন ৩৩/৩১ কে. ভি. সাব-স্টেশন স্থাপনের পরিকল্পনা নেই।

**সরকারি সাহায্যপ্রাপ্ত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬৬) **ডাঃ দীপক চন্দ ঃ** ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ (৩১শে জানুয়ারী, ১৯৯২ পর্যন্ত) আর্থিক বছর দুটিতে সরকারি সাহায্যপ্রাপ্ত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের সংখ্যা কত (পৃথক ভাবে); এবং

(খ) উক্ত প্রতিষ্ঠানগুলিকে কিরূপ সরকারি সাহায্য দেওয়া হয়েছে?

**ত্রাণ ও কল্যাণ (সমাজ কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯০-৯১ এবং ১৯৯১-৯২ (৩১শে জানুয়ারি পর্যন্ত) আর্থিক বছর দুটিতে পশ্চিমবঙ্গ সরকারের সাহায্যপ্রাপ্ত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানসমূহের সংখ্যা নিম্নরূপ ঃ

১৯৯০-৯১ ঃ ৮৪টি

১৯৯১-৯২ ঃ ৩৫টি (জানুয়ারি পর্যন্ত)

বেশির ভাগ ভারত সরকারকে পাঠানো হয়েছে।)

(খ) শিশু, নারী, অশক্ত বৃদ্ধ-বৃদ্ধা ও প্রতিবন্ধীদের কল্যাণে নিয়োজিত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানসমূহকে এই দপ্তর অনুদান দিয়ে থাকে।

**বাঁকুড়া জেলার রায়পুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮২৯) **শ্রীমতী আরতি হেমব্রম** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার রায়পুরে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে উন্নীত করার পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, কতদিনে উক্ত পরিকল্পনাটি বাস্তবে রূপায়িত হবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) শীঘ্রই উক্ত পরিকল্পনা বাস্তবে রূপায়িত হবে।

**বাঁকুড়া জেলার রাণীবাঁধ ও রায়পুরে বৈদ্যুতিক সাব-স্টেশন স্থাপন**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৩৬) **শ্রীমতী আরতি হেমব্রম** ঃ বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাঁকুড়া জেলার রাণীবাঁধ এবং রায়পুরে বৈদ্যুতিক সাব-স্টেশন বসানোর পরিকল্পনা আছে; এবং

(খ) সত্যি হলে, কতদিনের মধ্যে উক্ত পরিকল্পনা রূপায়িত হবে বলে আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জুন ১৯৯৩-এ রায়পুর সাব-স্টেশন এবং ১৯৯৪-এর ফেব্রুয়ারিতে রাণীবাঁধ সাব-স্টেশন নির্মাণের কাজ সম্পূর্ণ করার লক্ষ্যমাত্রা স্থির হয়েছে।

**সোনামুখী ও পাত্রসায়ের খানার অঞ্চলে দামোদর ভাঙ্গনরোধের পরিকল্পনা**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৪৭) **শ্রী হারাধন বাউরী** ঃ সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সোনামুখী রাইট ব্যাঙ্ক ইরিগেশন ডিপার্টমেন্ট দামোদরের ভয়াবহ ভাঙ্গন হতে সোনামুখী এবং পাত্রসায়ের খানার বিস্তীর্ণ অঞ্চলকে রক্ষা করার জন্য ৫৯ লক্ষ টাকার একটি পরিকল্পনা তৈরি করেছে; এবং

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাখাতে বর্তমানে আর্থিক বৎসরে সরকার কত পরিমাণ অর্থ বরাদ্দ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এটা সত্যি না, তবে এ জাতীয় একটি পরিকল্পনা তৈরি করার জন্য অনুসন্ধান ও পর্যবেক্ষণ করা হচ্ছে।

(খ) প্রশ্ন আসে না।

**৩৪নং জাতীয় সড়কের সম্প্রসারণ**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০১০) **শ্রী শঙ্করদাস পাল ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বরহমপুর শহরের উপকণ্ঠে পঞ্চাননতলার নিকট হতে রেল লাইনের উপর দিয়ে ৩৪নং জাতীয় সড়ক বর্ধিত হওয়ার কথা সম্পর্কে সরকার অবগত আছেন; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে বিস্তারিত জানাবেন কি?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বহরমপুর শহরের উপকণ্ঠে পঞ্চাননতলা হতে রেল লাইনের উপর দিয়ে ৩৪নং জাতীয় সড়ক বর্ধিত হওয়ার একটি প্রস্তাব অষ্টম যোজনায় অন্তর্ভুক্ত করার জন্য ভারত সরকারের ভূতল পরিবহন মন্ত্রণালয় (সড়ক)-কে অনুরোধ করা হয়েছে। ভারত সরকারের অনুমোদন এখনও পাওয়া যায়নি।

**বীরভূম জেলায় সিলিং বহির্ভূত জমির মালিকদের সনাক্তকরণ**

৩৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৯৯) **শ্রী আনন্দগোপাল দাস ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলায় সিলিং বহির্ভূত জমির মালিকদের সনাক্ত করার জন্য পদক্ষেপ গ্রহণ করা হয়েছে;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ কাজের দায়িত্ব কাদের উপর ন্যস্ত করা হয়েছে;

(গ) দায়িত্ব প্রাপ্তদের মধ্যে নির্বাচিত জন-প্রতিনিধি থাকলে, তাঁরা কোন স্তরের প্রতিনিধি; এবং

(ঘ) ১৯৯১ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কতজন সিলিং বহির্ভূত জমির মালিককে সনাক্ত করা সম্ভব হয়েছে? (ব্লকওয়ারী হিসাব)।

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) সমস্ত ব্লক ভূমি ও ভূমি-সংস্কার আধিকারিকদের এই বিষয়ে প্রাথমিক দায়িত্ব দেওয়া হয়েছে।

(গ) সমস্ত পঞ্চায়েত প্রতিনিধিদের এই ব্যাপারে তথ্য সরবরাহ করার জন্য অনুরোধ করা হয়েছে।

(ঘ) ১৯৮১ সালের এবং ১৯৮৬ সালের সংশোধনী অনুযায়ী বিভিন্ন ব্লকে নিম্নসংখ্যক সিলিং বহির্ভূত জমির মালিক সনাক্ত হয়েছেন। এই কাজ এখনও চলছে ঃ

| ব্লকের নাম | | কেসের সংখ্যা |
|---|---|---|
| সিউড়ি (১) | .. | ৬৫ |
| সিউড়ি (২) | .. | ৩২ |
| রাজনগর | .. | ২৬ |
| দুবরাজপুর | .. | ৬৪ |
| খরিসোল | .. | ০৭ |
| মহম্মদবাজার | .. | ২৪ |
| সাঁইথিয়া | .. | ২৮ |
| বোলপুর | .. | ২৪ |
| লাবপুর | .. | ৬৬ |
| নানুর | .. | ৪১ |
| ইলামবাজার | .. | ৪৭ |
| মুরারাই (১) | .. | ৩০ |
| মুরারাই (২) | .. | ১৬ |
| নলহাটি (১) | .. | ১৫ |
| নলহাটি (২) | .. | ১৫ |
| রামপুরহাট (১) | .. | ৩১ |
| রামপুরহাট (২) | .. | ১২ |
| ময়ূরেশ্বর (১) | .. | ৪২ |
| ময়ূরেশ্বর (২) | .. | ২৭ |
| | | ৬১২ |

**বাঁকুড়া জেলার শীতলজোড় উপ-স্বাস্থ্যকেন্দ্র**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৬) **শ্রী হারাধন বাউরী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখী থানার শীতলজোড় উপ-স্বাস্থ্যকেন্দ্রের জন্য তৈরি নতুন হসপিটালটি কবে নাগাদ চালু হবে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুনির্দিষ্ট দিন বলা এখনই সম্ভব নয়। কারণ এখনও বৈদ্যুতিকরণ হয়নি এবং আসবাবপত্র ও অন্যান্য সাজ-সরঞ্জাম কেনা হয় নি। তবে শীঘ্রই চালু করার সম্ভাবনা আছে বলে মনে করি।

**হলদিয়া সার কারখানাকে রুগ্ন শিল্প হিসাবে চিহ্নিতকরণ**

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ৩৩৮) **শ্রী তপন হোড় ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হলদিয়া সার কারখানা রুগ্ন শিল্প হিসাবে চিহ্নিত হয়েছে; এবং

(খ) সত্যি হলে, এ বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোন তথ্য রাজ্য সরকারের অবগতিতে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বাঁকুড়া জেলার সোনামুখী গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র**

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮৭) **শ্রী হারাধন বাউরী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলার সোনামুখী শহরে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রটির কাজ কবে নাগাদ চালু হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এখনই বলা সম্ভব নয়। গৃহ নির্মাণের কাজও কিছু বাকি আছে। তাছাড়া কর্মী-পদ সৃষ্টির বিষয়টিও চূড়ান্ত হয়নি। তবে যথাসম্ভব শীঘ্র চালু করার ব্যবস্থা করা হবে।

**রাজ্যে গ্রন্থাগারিকের শূন্য পদ**

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৫৭) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর ১৯৯১ পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি গন্থাগারিকের পদ শূন্য আছে; এবং

(খ) এই শূন্য পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে/হচ্ছে?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আনুমানিক ৬০টি পদ শূন্য আছে।

(খ) শূন্য পদ পূরণ বিধি অনুসরণে এ পদের জন্য উপযুক্ত লোক নির্বাচনের জন্য কমিটির নিয়োগ সাপেক্ষে পদ পূরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today, I have received 3 notices of adjournment motion. The first is from Dr. Manas Bhunia and the second is from Shri Shobhan Deb Chattapadhyay both on the subject of recent acute power crisis in West Bengal. The third is from Shri Abdul Mannan on the subject of alleged closure of a number of small, medium and large industries in West Bengal which is out of order and as such it is disallowed. On the subject of first two motions, the Members will get opportunity to raise the matter during discussion of Demand for Supplementary Grants today. Moreover, the Members may raise the matter through Calling Attention, question, mention etc. I therefore withhold my consent to the motions. One Member may however read out the text of his motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল—পশ্চিমবঙ্গে বর্তমান ভয়ঙ্কর বিদ্যুৎ সঙ্কটের ফলে জনজীবন একেবারে বিপর্যস্ত। পরীক্ষার্থীদের পরীক্ষার অসুবিধা, গ্রামের বোরো চাষের সর্বনাশ, কলকারখানা বন্ধ। সরকারের দীর্ঘদিনের চূড়ান্ত অবহেলা স্বজনপোষণ প্রশাসনিক দুর্নীতি এই অবস্থার সৃষ্টি করেছে। বিদ্যুৎ পর্ষদের দুর্নীতিতে পশ্চিমবঙ্গ অন্ধকারে নিমজ্জিত হচ্ছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention, namely :-

1. Allaged non-availability of irrigation water in Hooghly districf : Shri Abdul Mannan

2. Allaged acute crisis of drinking water in sobang Block of Midnapore district : Dr. Manas Bhunia

| | | |
|---|---|---|
| 3. Reported continuous strike in West Bengal State Co-operative Housing Fedaration Limited | : | Shri Birendra Kumar Maitra |
| 4. Reported leak-out of mathematics question of Madhyamik examination at North-24 Parganas | : | Shri Shish Mohammad |
| 5. Recovery of the bodies of a mother and a baby from a pond at Santipur village under the Sharatpur P.S. | : | Shri Tapan Hore |
| 6. Reported difference of the term of service and pay scales of the teachers and non-teaching staff in West Bengal | : | Shri Nirmal Das |
| 7. Conversion of Vidyasagar Smriti Pathagar located at Karimpur No.2 Panchayat Samity area of Nadia into Government Gramin Pathagar | : | Shri Kamalendu Sanyal |
| 8. Request to make sanitary arrangement for a fair at Thakurnagar in North 24-Parganas | : | Shri Bhupendra Nath Seth |

I have selected the notice of Shri Abdul Mannan on the subject of alleged non-availability of irrigation water in Hooghly district.

The Minister-in-Charge may please make a statement to-day, if posoible or give date.

**Shri Prabodh Chandra Sinha :** On the 1st April, Sir.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Hon'ble Labour Minister will make a statement.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আব্দুল মান্নান তিনি আমার কাছ থেকে জানতে চেয়েছিলেন জুটমিলের স্ট্রাইক সম্বন্ধে, সেই ব্যাপারে আমি বলছি। আমি রিপোর্ট যা দেখেছিলাম তখনও স্ট্রাইক চলছে, আমি সেইজন্য সেইভাবেই উত্তরটা দিয়েছিলাম এই ব্যাপারে ওদেরও উদ্বেগ আছে, অন্য সদস্যদেরও উদ্বেগ আছে সেইজন্য আমি ব্যাপারটি জানাচ্ছি। আমাদের রাজ্যে ৫৯টি চটকল আছে, একটা সময় ছিল এরা আই. জে. এম.-র মধ্যে ছিল। এখন হচ্ছে ২৯টা আই. জে. এম.-এর মধ্যে এবং এন. জে. এফ. সি. তে ৫টা আছে। আমরা স্টেট গভর্নমেন্ট একটা মিল চালাই ভারত জুট মিল, আর একটা হচ্ছে

বজবজে নিউ সেন্ট্রাল সেটা হচ্ছে কো-অপারেটিভ। আর. আই. জে. এম.-এর বাইরে প্রাইভেট হিসাবে যা আছে সেটা হচ্ছে ২৩টি—এই হচ্ছে অবস্থা। গত ১৭ই মার্চ মুখ্যমন্ত্রীর উদ্যোগে একটা চুক্তি হয় এবং চুক্তিটা প্রথমে আই. জে. এম.-র সঙ্গে হয় তারা সই করেন এবং তার পর অন্যান্যরা সই করেন। এর আগে যখন চটকলের সমস্ত ট্রেড ইউনিয়নরা স্ট্রাইক শুরু করেন সেই সময় এন. জে. এফ. সি. মিলগুলিকে বাদ দিলেন এবং এক দিনের একটা প্রতীক ধর্মঘট করলেন। বাদ দেওয়ার কারণ হচ্ছে, এন. জে. এফ. সি. কেন্দ্রীয় সরকারের, তাদের ভর্তুকি ক্রমাগত কমিয়ে দিচ্ছে, এবং আমাদের কাছে আরও খবর ছিল এন. জে. এফ. সি. লীজ আউট করে বা অন্য কারুর কাছে বিক্রি করার ব্যাপারে একটা প্রচেষ্টা হচ্ছে। সেইদিক থেকে ট্রেড ইউনিয়নরা তাদের অন্তত সৎ পরিচয়টা দিলেন এবং তারা বলেছিলেন এন. জে. এফ. সি. কে আমরা স্ট্রাইক আওতার বাইরে রাখছি। এন. জে. এফ. সি.-র সঙ্গে আমার কথা হয় তারা যে সুপারিশ বা চুক্তি এখানে আছে সেটা মানবার জন্য সুপারিশ করবেন, কিন্তু এটা সাবজেক্ট টু অ্যাপ্রুভাল অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট। এখন ব্যাপার হচ্ছে, কো-অপারেটিভ মিল যেটা আছে বজবজে সেটা স্ট্রাইকের আওতা থেকে বাইরে ছিল, কারণ সেখানে ট্রেড ইউনিয়ন-এর নেতৃত্বে যারা আছেন তারা সকলেই বোর্ড অফ ডিরেক্টারস। এবং তারা বললেন আমরা তো লড়ছি, আমরা তো সিদ্ধান্ত নিচ্ছি সুতরাং আমাদের মিল আমরা কি করে স্ট্রাইক করব। ভারত জুট মিল যেটা আমাদের সরকার চালাচ্ছে সেখানে লাভ-লোকশন যাই হোক সেটা আমরাই নেব। আর ঐ স্ট্রাইকের আগে দুটো কারখানা লক-আউট ছিল একটা হচ্ছে বজবজে আর একটা হচ্ছে জগদ্দল। এবারে যেটা হয়েছে সেটা হচ্ছে বেসিক ওয়েজেস ৯০টাঃ বেড়েছে, যেটা বর্তমানে আছে তার চেয়ে বেশি, ডি.এ. ১.৬৫ পঃ জায়গায় ১.৭৫ পঃ হয়। আর ঐ চটকলের শ্রমিকদের ১৬০০টাঃ যেটা ই. এস. আই.-র সিলিং, যেটা তারা মাইনে পান, এখনও কেন্দ্রীয় সরকার সেই সিলিংটা বাড়াননি। সেইজন্য অসুবিধা হচ্ছে। সেইজন্য তাদের যতদিন না ই. এস. আই. সিলিং রিভাইসড হচ্ছে ততদিন তারা যে অ্যালাউন্সটা ঠিক হয় সেটা হচ্ছে ৩০টাঃ করে প্রতি মাসে পাবে। এই ব্যাপারে পাইস রেট রিস্ট্রাকচারিং একটা কমিটি আছে সেটা তারাই ঠিক করবেন। আর একটা দাবি ওঠে মালিকপক্ষকে ম্যানিং ঠিক করতে হবে, কারণ ম্যানিং সম্বন্ধে ইউনিয়নের দাবি আছে। আর একটা জিনিস হচ্ছে আস্তে আস্তে বেশির ভাগ চটকলে দেখা যাচ্ছে পার্মানেন্ট ওয়ার্কারস-র সংখ্যা কমে যাচ্ছে, সেইজন্য টেম্পোরারির সংখ্যা দিন দিন বাড়ছে, এই রকম পজিশন আছে। সেইজন্য প্রপার ম্যানিং ইত্যাদি কমপ্লিমেন্ট সেটা দেখার জন্য আমাদের কমিটি গভর্নমেন্ট থেকে করা হবে। এই সমস্ত মেজারগুলি নেওয়া হয়েছে এই টার্মসগুলিতে সই দিয়ে। এই চুক্তিতে ১২টা বাদে সবাই সই করেছেন, আই. জে. এম. করেছে, মেঘনা জুটমিল সই করেছে, বরানগর জুটমিল সই করেছে, টিটাগড় করেছে এবং নর্থবুক তারা সই করেছে। এবং তারা নোটিশ দিয়েছেন ট্রাইপাট্রাইটে সই করেনি, সেখানে তারা নোটিশ দিয়েছেন যে তাদের দিয়ে নাকি জোর করে সই করিয়ে নেওয়া হয়েছে।

[12-10 – 2-00 P.M.] including adjournment

সেইজন্য তারা এটা বন্ধ করেছেন। এখানে যে কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলো রয়েছে তারা সিদ্ধান্ত করে তারা সেটা ইমপ্লিমেন্ট করবে না। সেখানে ধর্মঘট চলবে। ধর্মঘট চলছে আগরপাড়া

জুটমিল, অম্বিকা জুটমিল, হনুমান জুটমিল, তিরুপতি জুটমিল, নর্থ ব্রুক জুট মিল। শ্রমিকরা বাধ্য হচ্ছে ধর্মঘট চালাতে। এই কটা জায়গায় ধর্মঘট চলছে। আর বিগত কয়েকদিনে হুগলি জুটমিল লকআউট হয়ে গেছে এবং অকল্যাণ্ড জুটমিলেও লকআউট হয়েছে। আজকে সকাল বেলায় কাঁকিনাড়া জুটমিলে লকআউট হয়েছে। তারা কমপ্লিমেন্ট ট্রান্সফার করতে চাননা। তারা কতগুলো ডিপার্টমেন্ট তুলে দিতে চান। বাই অ্যান্ড লার্জ দি মেজরিটি দে হ্যাভ অ্যাকসেপটেড দিস। আমাদের শ্রম দপ্তরকে আমরা এই জিনিসটা টেক-আপ করতে বলেছি। মুখ্যমন্ত্রী বলেছেন যে ১০টা মিল কম পয়সা দিচ্ছে তার মালিকরা যাতে চুক্তি মানতে বাধ্য হয় সেই ব্যাপারটা, আর যারা লক-আউট করছেন তারা যাতে মিল চালু করতে বাধ্য হন তার জন্য সম্ভাব্য সমস্ত রকম ব্যবস্থা খতিয়ে দেখা হচ্ছে।

**Mr. Speaker :** Now the Minister-in-Charge of the Food and Civil Supplies Department will make a statement.

**শ্রী নরেন্দ্রনাথ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা রেশনে যে চাল, গম, চিনি দিই তা কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এফ. সি. আই মারফৎ আমরা পেয়ে থাকি। রামজান মাসে মুসলমান ধর্মাবলম্বী যারা তাদের একটু বেশি চিনির প্রয়োজন হয়। সেই ব্যাপারে আমরা খুব সচেতন। কিন্তু এর জন্য আমরা কোনও বাড়তি কোটা পাইনা। আমরা এই সময় একটা সপ্তাহে দ্বিগুণ চিনি দিই এবং রাজ্য সরকার এটা অ্যাডজাস্ট করে নেয়। এবারে রমজানের শেষের সপ্তাহে অর্থাৎ ৩০ তারিখে যে সপ্তাহ পড়ছে সেই সপ্তাহেও আমরা দ্বিগুণ চিনি দেব। এর আগে একটা সপ্তাহে দ্বিগুণ চিনি দেওয়া হয়েছে। এছাড়াও আমরা আরেকটা উদ্যোগ নিয়েছি। কিছু ময়দা ও সুজি রেশন দোকান থেকে এবারে দেওয়া যায় কি না সেটা আমরা দেখছি। রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে আমরা একটা চিঠি দিয়েছিলাম। কারণ এইগুলি দিতে গেলে কেন্দ্রীয় সরকারের অনুমতি প্রয়োজন। আমি মাননীয় খাদ্যমন্ত্রীর সাথে টেলিফোনে যোগাযোগ করি, কারণ চিঠির কোনও উত্তর এ পর্যন্ত আসে নি। আমি টেলিফোনে ওনাকে বলি আপনি আমাকে মৌখিক সম্মতি দিন, তাহলে আমি এগোতে পারি। গতকাল তিনি আমাকে মৌখিক সম্মতি দিয়েছেন এবং তারই ভিত্তিতে আমরা ফ্লাওয়ার মিলগুলোর সঙ্গে কথা বলেছি। কিছু ময়দা এবং সুজি রেশনে দেওয়ার ব্যবস্থা হচ্ছে।

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now, Mention Cases ..... Shri Shobhan Chattopadhyay, you start your mention. Mr. Chattopadhyay, one moment, please. The Chief MInister will make a statement.

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

With your permission I rise to make the following statement.

I have circulated today a copy of the suo moto statement made by the Minister of External Affairs in the Lok Sabha for information of the Hon'ble Members. It may be seen that through an exchange of letters on 26th March, 1992, the Government of India and the Government of Bangladesh have reached an understanding regarding modalities for the implementation of the terms of lease providing for right of passage for Bangladesh through the Tin Bigha Area.

During our discussion with the Government of India, we had in the light of the State Cabinet decision held on 9th July, 1980 stressed the need to ensure India's sovereignty over the leased area. It may be seen that due care has been taken to safeguard our interests.

We have repeatedly reiterated that there in no question of Kuchlibari being isolated. The existing north south road connecting Mekhliganj to Kuchlibari shall continue to be used fully and freely by Indian citizens. Again, in the matter of enforcement of law, and trial of cases the existing arrangements will continue. I wish to repeat that every effort has been made to ensure that the interests of Kuchlibari people are not affected in any manner. I am sure that implementation of the agreement with Bangladesh will go a long way in improving and further strengthening the relationship between our two countries. I appeal to Hon'ble Members to extend their help and cooperation in this regard.

SUO MOTO STATEMENT BY SHRI MADHAVSINH SOLANKI, MINISTER OF EXTERNAL AFFAIRS IN LOK SABHA AND BY SHRI EDUAPDO FALFIRO, MINISTER OF STATE EXTERNAL AFFAIRS IN RAJYA SABHA ON TIN BIGHA

Through an Exchange of Letters today, March 26, 1992 the Government of India and the Government of Bangladesh have reached an understanding regarding modalities for the implementation of terms of lease providing for right of passage for Bangladesh through the 10 Bigha Area. The arrangements will come into effect from June 26, 1992. Hon'ble Members would recall that the said terms had been worked out through the Exchange of Letters between the Foreign Minister of the two countries on October 7, 1982.

2. The Indo-Bangladesh Land Boundary Agreement signed in 1974 had provided for leasing by India to Bangladesh an area of 178 meters × 65 meters near Tin Bigha in order to enable Bangladesh to have access to Dahagram and Angarpota. This was part of a package which allowed India to retain the southern half of South Berubari Union No.

12 and adjacent enclaves, and which allowed Bangladesh to retain the Dahagram and Angarpota enclaves. The Agreement of 1982 referred to above clearly stipulated that sovereignty over the leased area would continue to vest in India. The recent understanding between the two Governments has been worked out within this and other parameters of the 1982 Agreement.

3. Before finalising the modalities relating to the Tin Bigha Area. Government consulted the Government of West Bengal on Several occations and has kept in constant touch with them. Leaders of political parties were also consulted. We have taken into account the concerns and apprehensions expressed in certain quaters regarding the implementation of 1982 Agreement. Honourable Members will note, while going through the text of Letters exchanged (which are being placed in the Parliament Litrary), that full care has been taken to safequard our interests.

I may further add that we remain committed to the full elementation of 1974 Agreement. Necessary steps to expedite progress in this regard are underway.

In putting into effect the Tin Bigha lease. India is fulfilling an international commitment. The lease is being implemented after all due processes of law have been completed in Indian. Government are confident that the steps and safequards taken the implementation of the lease will dispel all doubts misgivings that it will receive full and unstinted co-ordrination of all concerned.

The resolution of the Tin Bigha question symbolises, above 1. the will of the people of India to live together with Bangladesh amity and good neighbourliness. Given time and goodwill, the Tin Bigha corridor which unfortunately generated much controversy and tension in the past will turn into a crossroads of friendship between India and Bangladesh.

**Mr. Speaker :** This statement along with the statement of the Labour Minister will be circulated.

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

## AFTER ADJOURNMENT

[2-00 — 2-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্পিকার স্যার, আপনি জানেন তিন বিঘা হস্তান্তরের সমস্যা নিয়ে গোটা পশ্চিমবাংলায় বিগত দশ বছর ধরে উত্তাল আন্দোলন হয়েছে। আজকে এই

একটা সমস্যা নিয়ে ভারত সরকার যেভাবে এক তরফা চূড়ান্ত সিদ্ধান্ত নিলেন শুধু তাতে আমরা স্তম্ভিত নয়, সেই চূড়ান্ত সিদ্ধান্তকে কার্যত মুখ্যমন্ত্রী সমর্থন করে যে বিবৃতি দিলেন তাতেও আমরা স্তম্ভিত। ওই বিবৃতিতে মুখ্যমন্ত্রী বললেন একটা ডকুমেন্ট দিচ্ছেন, কিন্তু তাতে কোন ডকুমেন্ট নেই। যেন ইন ক্যামেরায় সমস্ত জিনিসটা হতে চলেছে। আমরা এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। তিন বিঘা বাংলাদেশকে লিজ দেওয়ার সিদ্ধান্ত নিয়ে নেওয়া হয়েছে ভারত সরকারের তরফ থেকে। কিন্তু এইভাবে সমস্যার সমাধান হবে না। কারণ একমাত্র উভয় দেশের মধ্যে অবস্থিত ছিটমহলগুলির বিনিময়ের দ্বারাই এই সমস্যার সমাধান হতে পারে। তিন বিঘা লিজ দিয়ে এই সমস্যার সমাধান হবে না। আজকে জানি উভয় দেশের শাসক গোষ্ঠী তারা উভয় দেশের ছিটমহল সমস্যাকে জিইয়ে রাখার চেষ্টা করছে। বর্তমান পদক্ষেপ দিয়ে উভয় দেশের মনুষ-এর সৌভাতৃত্ব বাড়বে না। উভয় দেশের শাসকগোষ্ঠী মিলিতভাবে এটা করছে। স্যার, আমি এই সম্পর্কে ডকুমেন্ট পেশ করতে বলছি।

[2-00 — 2-10 P.M.]

## 15th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 15th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 26th March, 1992, and recommended the following Programme of Business from 31st March to 7th April, 1992.

| | | | |
|---|---|---|---|
| Tuesday, 31.3.92 | (i) | Government Resolution for adoption of water (Preservation and Control of Pollution) Amendment Act, 1980 | **1 hr.** |
| | (ii) | Demand No. 35—Public Health Engineering Department | **1 hr.** |
| | (iii) | Demand No. 36—Housing Department | **1 hr.** |
| Wednesday, 1.4.92 | (i) | Demand No. 73—Cottage and Small Scale Industries Department | **2 hrs.** |
| | (ii) | The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992 (Introduction, Consideration and Passing) | **.5 hr.** |
| | (iii) | The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992 (Introduction, Consideration and Passing) | **.5 hr.** |
| | (iv) | The Bengal Municipal (Amendment) Bill, | |

1992 (Introduction, Consideration and Passing)

**.5 hr.**

| | | | |
|---|---|---|---|
| Thursday, 2.4.92 | (i) | Demand No. 18 | Home (P.&A.R.) |
| | (ii) | Demand No. 19 | Department |
| | | | **4 hrs.** |
| Friday, 3.4.92 | (i) | Govt. Resolution for framing a Law by Parliament on employment of Scavengers to carry noght soil as an offence and ban the construction and continuance of dry latrines | **1 hr.** |
| | (ii) | Demand No. 49 | Animal resoruces |
| | (ii) | Demand No. 50 | Development Department |
| | | | **2 hrs.** |
| | (iv) | Demand No. 52—Forest Department | |
| | | | **1 hr.** |
| Monday, 6.4.92 | (i) | Demand No. 60 | Land & Land Revenue |
| | (ii) | Demand No. 61 | Department **4 hrs.** |
| Tuesday, 7.4.92 | (i) | Demand No. 26 | Municipal Affairs |
| | (ii) | Demand No. 37 | Department |
| | (iii) | Demand No. 90 | **4 hrs.** |

...(At this stage the sllc(1) Hon'ble Members walked out of the House)...

Now the Minister-in-Charge of Parliamentary Affairs. Dept. May please move the motion for acceptance of the House.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, I beg to move that the 15th Report of the Business Advisory Committee, as presented in the House, the adopted.

The motion was then put & agreed to.

## SUPPLEMENTARY ESTIMATES FOR THE YEAR 1991-92

### Discussion and Voting on Demands for Supplementary Grants of the Government of West Bengal for the year 1991-92.

### DEMAND No. 1

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that a additional sum of Rs. 96,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year.

(Page No. 1, Demands for Supplementary Grants, 1991-92.)

## DEMAND No. 3

### Major Head : 2011—State Legislatures

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 1,95,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013—Council of Ministers" during the Current year.

(Page No. 2, Demands for Supplementary Grants, 1991-92.)

## DEMAND No. 4

### Major Head : 2014—Administration of Justice

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 3,43,92,000 be granted for expenditure under Demand No. 4, Major Head : "2014—Administration of Justice" during the current year.

(Page No. 3-4, Demands for Supplementary Grants, 1991-92.)

## DEMAND No. 6

### Major Head : 2020—Collections of Taxes on Income and Expenditure

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 3,53,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020—Collections of Taxes on Income and Expenditure" during the Current year.

(Page No. 5, Demands for Supplementary Grants, 1991-92.)

## DEMAND No. 8

### Major Head : 2030—Stamps and Registrations

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the

Governor, I beg to move that an additional sum of Rs. 1,55,88,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030—Stamps and Registrations" during the Current year.

(Page No. 6, Demands for Supplementary Grants, 1991-92.)

**DEMAND No. 9**

**Major Head : 2035—Collection of Taxes on Property and Capital Transactions**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 1,42,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035—Collection of Taxes on Property and Capital Transactions" during the Current year.

**DEMAND No. 10**

**Major Head : 2039—State Excise**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 63,93,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039—State Excise" during the Current year.

**DEMAND No. 11**

**Major Head : 2040—Sales Tax**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 28,29,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040—Sales Tax" during the Current year.

**DEMAND No. 18**

**Major Head : 2052—Secretariat—General Services**

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 1,43,60,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052—Secretariat—General Services" during the Current year.

## DEMAND No. 24

### Major Head : 2058—Stationery and Printing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 46,62,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058—Stationery and Printing" during the Current year.

## DEMAND No. 26

### Major Head : 2070—Other Administrative Services (Fire Protection and Control)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 8,29,78,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070—Other Administrative Services (Fire Protection and Control)" during the Current year.

## DEMAND No. 32

### Major Head : 2210—Medical and Public Health (Excluding Public Health)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 2,52,17,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2010—Medical and Public Health (Excluding Public Health)" during the Current year.

## DEMAND No. 34

### Major Head : 2211—Family Welfare

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 74,49,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211—Family Welfare" during the Current year.

## DEMAND No. 36

### Major Head : 2216—Housing

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 77,08,000 be

granted for expenditure under Demand No. 36, Major Head : "2216—Housing" during the Current year.

## DEMAND No. 37

### Major Head : 2217—Urban Development

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 2 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development" during the Current year.

## DEMAND No. 41

### Major Head : 4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 32,53,000 be granted for expenditure under Demand No. 41, Major Head : "4225—Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes" during the Current year.

## DEMAND No. 44

### Major Head : 2245—Relief on account of Natural Calamities

**Dr. Asim Kumar Dasgupta :** Sir on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 9,31,09,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245—Relief on account of Natural Calamities" during the Current year.

## DEMAND No. 45

### Major Head : 2251—Secretariat—Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that an additional sum of Rs. 31,66,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the current year.

## DEMAND No. 46

### Major Head : 2250—Other Social Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor I beg to move that an additional sum of Rs. 68,50,000 be

granted for expenditure under Demand No. 46, Major Head : "2250—Other Social Services" during the current year.

## DEMAND No. 47

### Major Head : 6401—Loans for Husbandry (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommandationof the Governor I beg to move that an additional sum of Rs. 1,,12,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "6401—Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND No. 50

### Major Head : 2404—Dairy Development

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 5,17,94,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "2404—Dairy Development" during the current year.

## DEMAND No. 53

### Major Head : 2407—Plantations

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 10,08,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "2407—Plantations" during the current year.

## DEMAND No. 54

### Major Head : 4408—Capital Outlay on Food Storage and Warehousing (Excluding Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta** : Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 6,46,00,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "4408—Capital Outlay on Food Storage and Warehousing (Excluding Public Undertakings)" during the current year.

## DEMAND No. 63

### Major Head : 6515—Loans for Other Rural Development Programmes (Community Development)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the rrecommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 10,00,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "6515— Loans for Other rural Development Programmes (Community Development)" during the current year.

## DEMAND No. 64

### Major Head : 2551—Hill Areas

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 1,30,55,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551— Hill Areas" during the current year.

## DEMAND No. 74

### Major Head : 2850—Industries (Closed and Sick Industries)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 2,21,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "2852— Industries (Closed and Sick Industries)" during the current year.

## DEMAND No. 76

### Major Head : 2853—Non-Ferrous Mining and Metallurgical Industries

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 1,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853— Non-Ferrous Mining and Metallurgical Industries" during the current year.

## DEMAND No. 80

### Major Head : 3055—Road Transport

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 9,33,23,000 be granted for expenditure under Demand No. 80, Major Head : "3055— Road Transport" during the current year.

## DEMAND No. 81

### Major Head : 7075—Loans for Other transport Services

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the

Governor, I beg to move that an additional sum of Rs. 15,94,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services" during the current year.

## DEMAND No. 82

### Major Head : 3425—Other Scientific Research

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 15,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425—Other Scientific Research" during the current year.

## DEMAND No. 87

### Major Head : 7465—Loans for General Financial and Trading Institutions

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 25,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "7465—Loans for General Financial and Trading Institutions" during the current year.

## DEMAND No. 90

### Major Head : 3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 2,79,50,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayati Raj)" during the current year.

## DEMAND No. 92

### Major Head : 4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 1 be granted for expenditure under Demand No. 92, Major Head : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings)" during the current year.

## DEMAND No. 99

## Major Head : 7610—Loans to Government Servants etc.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, on the recommendation of the Governor, I beg to move that an additional sum of Rs. 3,25,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610—Loans to Government Servants etc." during the current year.

**Mr. Speaker :** All the cut motions are in order and taken as moved.

[2-10 - 2-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রী অসীম বাবু অর্থমন্ত্রী হিসাবে সাপ্লিমেন্টারী গ্রান্ট ফর ১৯৯১-৯২ যা এখানে উপস্থাপিত করেছেন তার বিরোধিতা করে এবং আমাদের তরফ থেকে যে কাট মোশন দেওয়া হয়েছে তার সমর্থনে আমি বক্তব্য রাখতে উঠেছি। আমরা এবার দেখতে পাচ্ছি ১৯৯১-৯২তে টোটাল সাপ্লিমেন্টারী গ্রান্ট যা উপস্থিত করা হয়েছে তা হচ্ছে ৫২৩ কোটি ২৬ লক্ষ ২১০ টাকা। এর আগে যদি আমরা দেখি তাহলে দেখব ১৯৮৯-৯০তে সাপ্লিমেন্টারী এস্টিমেটে যা বরাদ্দ করা হয়েছিল সেটা হচ্ছে ৪১২ কোটি ১৭ লক্ষ ৩৮ হাজার ৩২৪ টাকা। ১৯৯০-৯১ সালে ৪২০ কোটি ৫৪ লক্ষ ৭৭ হাজার ৪৬৬ টাকা ছিল, ১৯৯১-৯২ সালে সেটা হয়েছিল ৫২৩ কোটি ২৬ লক্ষ ৬,২১০ টাকা। আমরা বার বার বলছি প্রতি বছর প্রথমে 'জিরো ডেফিসিট' বাজেট পেশ করা হয় এবং সেটা পাশ করার পরে আবার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি এই বিধানসভার মাধ্যমে অনুমোদন করিয়ে দেওয়া হয়। এবার নিয়ে ৬ বারের মধ্যে পাঁচ-বারই মাননীয় অর্থমন্ত্রী ঘাটতি শূন্য বাজেটের চমক, গিমিক দিয়েছেন। কিন্তু আমরা জানি মাত্র একবার ছাড়া প্রত্যেকবারই বাজেটে ঘাটতি ছিল। প্রকৃত অর্থে একবারই তিনি ঘাটতি শূন্য বাজেট করতে পেরেছিলেন। তা ছাড়া প্রত্যেকবারই ঘাটতি ছিল। এখন আমার প্রশ্ন হচ্ছে এই ঘাটতির টাকাটা আসবে কোথা থেকে? আমরা জানি এর জন্য মূলত কিছু কিছু দপ্তরের কিছু কিছু হেড থেকে টাকা কার্টেল করতে হয়। তাদের প্ল্যানের টাকা, ডেভেলপমেন্টের টাকা কাটতে হয়। যার ফলে এডুকেশন, পাওয়ার, হেলথ, পি. ডব্লু. ডি. আর্বাণ ডেভেলপমেন্ট প্রভৃতি গুরুত্বপূর্ণ দপ্তরগুলি প্রতি বছরই মার খাচ্ছে, ভীষণ-ভাবে মার খাচ্ছে। প্ল্যান ডেভেলপমেন্ট, উন্নয়ন ক্ষেত্রের কাজের অগ্রগতি ভয়ঙ্কর ভাবে ব্যাহত হচ্ছে। আমি এখানে একটা জিনিস দেখাতে চাইছি যে, ৫২৩ কোটির মধ্যে রেভিনিউ এক্সপেনডিচার যেটা আছে সেটা টোটালের ১২.৫৮%, ক্যাপিটাল এক্সপেনডিচার ১.৪৮%। আর লোনস অ্যাণ্ড অ্যাডভান্স এই ৫২৩ কোটি টাকার মধ্যে ৪৪৯ কোটি ৬৭ লক্ষ টাকা। এরপর আমরা দেখছি, কনসোলিডেটেড ফাণ্ডের ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী, আপনি যা ধরেছিলেন তাতে দেখছি, রিভাইজড বাজেটের পরে ১৯৯১-৯২ সালে সেটা রিডিউসড করে ৪৫৮ কোটি টাকা হয়েছে। অর্থাৎ আমরা দুটো যোগ করে যদি দেখি—একটা লোনস অ্যাণ্ড অ্যাডভান্স এবং আর একটা কনসোলিডেটেড ফাণ্ড, বাজেটে ধার্য এবং রিভাইসড কনসোলিডেটেড ফাণ্ড-এর টাকা মিলিয়ে

ডেভেলপমেন্টে খরচ হয়, দুটো যোগ করলে আমরা দেখছি যে, ডেভেলপমেন্টের এক্সপেণ্ডিচার এক হাজার কোটি টাকার ওপর কার্টেল করেছেন। ১৯৯১-৯২ সালে Near about one Thousand Crores have been curtailed from the development expenditure. যার ফলে রাজ্যের উন্নয়নের অগ্রগতি ভীষণ-ভাবে ব্যাহত হয়েছে। আমি আগের দিন মূল বাজেটের ওপর বক্তব্য রাখার সময় বলেছিলাম যে, এই সরকার সম্বন্ধে আমাদের মূল অভিযোগ হচ্ছে, এঁরা ১৪ বছর ধরে একটা প্ল্যান তৈরি করতে পারলেন না। যার ফলে কখনো 'জিরো ডেফিসিট' বাজেট, কখনো সাপ্লিমেন্টারি গ্রান্ট, কখনো একসেস এক্সপেন্ডিচার ইত্যাদি করে চলতে হচ্ছে। প্রতি বছরই এই জিনিস হচ্ছে। আমি আগের দিনই বলেছি যে, ফোর্থ প্ল্যান থেকেই পশ্চিম বাংলার অর্থনৈতিক মেরুদণ্ড ভাঙতে শুরু করেছিল। ফোর্থ প্ল্যান হচ্ছে, ১৯৬৯ সাল থেকে ১৯৭৪ সাল। এ বিষয়ে আমি মাননীয় অর্থমন্ত্রীর বিরুদ্ধে জাগলারি অফ অ্যাকাউন্ট তথা জাগলারি অফ স্টেটমেন্টের অভিযোগ উত্থাপন করছি। সেদিন ফিফথ প্ল্যান নিয়ে রাজ্য সরকারের তরফ থেকে যথেষ্ট কনফিউসড করার চেষ্টা করা হয়েছে। আমরা যদি ক্যাটিগোরিক্যালি দেখি তাহলে দেখব যে, ফিফথ প্ল্যানের সময়-সীমা হচ্ছে ১৯৭৪ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত। এই ইয়ামার্কের মধ্যে তিন বছর আমরা ক্ষমতায় ছিলাম, এবং আপনাদের সরকার দু বছর ক্ষমতায় ছিল। আপনারা সেদিন কত টাকা খরচ করেছিলেন? কি প্ল্যান আউটলে ছিল? মাননীয় অর্থমন্ত্রী, আপনি সেদিন ফিফথ প্ল্যান নিয়ে একটু কনফিউসড করার চেষ্টা করলেন। '৭৪ থেকে '৭৯ সালের মধ্যে একটা সময় আপনারা ক্ষমতায় ছিলেন। অথচ সেটা আপনারা স্বীকার করতে চান না।

[2-20 — 2-30 P.M.]

এখন আমি ডিমাণ্ড ধরে ধরে বলছি। ডিমাণ্ড নং—৩; কাউনসিল অফ মিনিস্টারস। মন্ত্রীদের জন্য যে ব্যয় সে সম্বন্ধে আমি আপনাকে দেখাতে চাই যে, ১৯৯১-৯২ সালে মন্ত্রীদের জন্য বাজেটে খরচ ধরা হয়েছিল ১ কোটি ২ লক্ষ ৭৫ হাজার টাকা। আমি আপনাকে বলতে চাই, অসীমবাবু, পশ্চিমবাংলার যাঁরা ক্যাবিনেট মন্ত্রী তাঁদের প্রাইভেট সেক্রেটারি, তাঁদের পি. এ., তাঁদের সি. এর বাড়িতে টেলিফোনের কানেকশন দেওয়া হয়েছে সরকারি খরচে। কিন্তু যাঁরা মিনিস্টার অফ স্টেট, যাঁরা রাষ্ট্রমন্ত্রী তাঁদের প্রাইভেট সেক্রেটারি, তাঁদের পি. এরা টেলিফোনের সুবিধা এনজয় করছে। আমি আপনাকে বলি, মহারাষ্ট্রে এক্ষেত্রে তাদের ডেপুটি সেক্রেটারির নিচে অফিসার র‍্যাঙ্ক যাঁরা তাঁরা বাড়িতে টেলিফোন ব্যবহার করতে পান না। অফিসার নট্ বিলো দি র‍্যাঙ্ক অফ ডেপুটি সেক্রেটারি তাঁদের ক্ষেত্রে তাঁরা বাড়িতে টেলিফোন ব্যবহার করে অর্থাৎ ডেপুটি সেক্রেটারি হতে হবে তবে তাঁদের বাড়ীতে টেলিফোনের ফেসিলিটি দিচ্ছে। কেন্দ্রে কেন্দ্রীয় সরকার প্রত্যেক মন্ত্রীকে বলেছেন তাঁদের প্রত্যেকে যেন ১টি করে টেলিফোন সারেণ্ডার করে দেয় এবং সেইমতো কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরা ১টি করে টেলিফোন সারেণ্ডার করে দিচ্ছে। আমাদের কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতী মমতা ব্যানার্জি তাই করেছেন, শ্রী অজিত পাঁজাও তাই করেছেন, সবাই তাই করছেন, ১টি করে টেলিফোন সারেণ্ডার করে দিচ্ছে। এমন কি ১০ পারসেন্ট স্যালারি সারেণ্ডার করছে। এটাতে হয় কি—একজেম্পলারি একটা লেশন। আপনি রাজ্য সরকারের মন্ত্রীদের ১০ পারসেন্ট স্যালারি সারেণ্ডার করতে বলুন। টাকা এতে খুব বেশি আয় হয় না, কিন্তু মানুষের মধ্যে আস্থা এবং বিশ্বাস জন্ম নেয়।

মানুষের একটা ধারণা আছে যে সরকারি মন্ত্রীরা ঠাণ্ডা ঘরে থাকেন, ঠাণ্ডা গাড়িতে চড়েন এবং লাকজুরিয়াস জীবন-যাপন করেন। এক্ষেত্রে যদি একজেমলারি টোকেন অ্যানাউন্সমেন্ট করা যায় তাহলে মনে হবে অন্তত সরকার এক্ষেত্রে একটা ব্যবস্থা গ্রহণ করেছেন, পিপ্‌ল দ্বারা এপ্রিসিয়েট হবে। তাই আপনাকে বলবো, জ্যোতি বাবু মাদ্রাজে বুলেটপ্রুফ গাড়িতে যাচ্ছেন, তারজন্য যে খরচা হচ্ছে এবং এইরকম আরও কি কি খরচা হচ্ছে সেটা যাতে কমিয়ে আনা যায় এইদিকটা আপনার ভাবা দরকার। এর পর আসছি, ডিমাণ্ড নাম্বার ১১, যেখানে কালেকশন অফ ট্যাক্স অন কমোডিটিস অ্যাণ্ড সার্ভিসেস বলেছেন। আমি বারবার আপনাকে বলেছি, সেলস ট্যাক্স আদায়ের ক্ষেত্রে আমার অভিযোগ আছে। সেলস ট্যাক্স আদায় আপনার দপ্তর করতে পারছেন না। আপনি বলেছেন, এবার নাকি আপনি নিজে বাজারে ড্রাইভ দেবেন, ঘুরে বেড়াবেন। আপনি এইরকম উৎসাহবোধ দেখিয়েছিলেন, কলকাতার পরিবহন ব্যবস্থাকে নিয়ন্ত্রণ করবার জন্য, ট্রাফিক জ্যাম যে সমস্ত জায়গায় হচ্ছে সেই সমস্ত জায়গায় তখন আপনি নিজে ড্রাইভ দিয়েছিলেন। এবার আপনি নিজে সেল ট্যাক্স আদায় করার জন্য ড্রাইভ দেবেন বলছেন। তাহলে এতদিন আপনার দপ্তরের যাঁরা অফিসার, যাঁরা ব্যুরোক্রাট যাঁদের উপর আপনি ডিপেণ্ড করে ছিলেন তাঁদের প্রতি আপনার নো-কনফিডেন্স? আমি বারবার অভিযোগ করি, বড়বাজার এবং পোস্তাবাজারে যেখানে হোলসেল মার্কেট আছে সেখান থেকে প্রতিদিন ৫০ লক্ষ টাকা সেলস ট্যাক্স ফাঁকি দেওয়া হচ্ছে। অর্থাৎ আনহোলি Unholy nexus in between the bureaucrats of the department and the dishonest traders of the market. তৈরি হয়েছে। যার ফলে সেলস ট্যাক্স আদায় ঠিকমতো করতে পারছেন না। সেইজন্য আজকে আপনাকে বলতে হচ্ছে, নিজে বাজারে গিয়ে ধরতে হবে। আপনার একদিকে সেলস ট্যাক্স আদায় কম হচ্ছে আর অন্যদিকে এক্সপেণ্ডিচার বেড়ে যাচ্ছে অন কালেকশন অফ সেলস ট্যাক্স। এক্সপেণ্ডিচার অন কালেকশন অফ সেলস ট্যাক্স যদি দেখি তাহলে দেখবো, ১৯৮৮-৮৯ সালে ১১ কোটি টাকা, ১৯৮৯-৯০ সালে ১২ কোটি টাকা এবং ১৯৯০-৯১ সালে ১৯ কোটি ৭৫ লক্ষ টাকা এক্সপেণ্ডিচার অন কালেকশন অফ সেলস ট্যাক্স হয়েছে। আপনার একদিকে সেলসট্যাক্সের আদায় কম হচ্ছে। ১৯৯০-৯১ সালে ১৩১৬ কোটি টাকা আদায় করার কথা ছিল, করেছিলেন ১২৬০। ১৯৯১-৯২ সালে ১৪৯২ কোটির কথা ছিল ১৪৫০ কোটি হয়েছে। অপর দিকে আমরা দেখতে পাচ্ছি ইনফ্রাস্ট্রাকচারের ক্ষেত্রে প্রতি বছর দুকোটি, তিনকোটি, চারকোটি করে ব্যয় বেড়ে যাচ্ছে। দুটোই পাশাপাশি আপনাদের ব্যর্থতার নজির। এটা হচ্ছে, তার কারণ সেলসট্যাক্স আদায়ের ক্ষেত্রে কোন ইনফ্রাস্ট্রাকচার নেই। এবার আমি আসছি ডিমাণ্ড নং ১৬তে, যেখানে ইনটারেস্ট পেমেন্ট করার কথা আছে। এ এক ভয়ঙ্কর চিত্র, ১৯৯১-৯২ তে বাজেট এস্টিমেটে ৮২৫ কোটি ২১ লক্ষ ৩৪ হাজার টাকা ১৯৯১-৯২ তে ইনটারেস্ট পেমেন্ট করতে হবে রিভাইজ করেছেন, তারপর ৮৩৮ কোটি ৯০ লক্ষ ৬০ হাজার টাকা রিভাইজড বাড়িয়েছেন, তার পরও চাইছেন ইনটারেস্ট পেমেন্ট করার জন্য ১৪ কোটি ৫ লক্ষ ৭৭ হাজার, অর্থাৎ সমস্ত মিলিয়ে দেখতে পাওয়া যাচ্ছে ইনটারেস্ট পেমেন্ট করার বিষয়ে আপনারা লোন করেছেন টাকা নিয়েছেন, এই টাকা শোধ করবেন কোথা থেকে? কাজেই ইনটারেস্ট পেমেন্টের আপনার ডিমাণ্ড আমরা সমর্থন করতে পারি না। আমি এরপর আসব হেড অফ অ্যাকাউন্টস পুলিশে। এটা আপনি জানেন যে, পুলিশের প্রতি আমাদের বিশ্বাস নেই বললেই চলে। কারণ পুলিশ

রাজনৈতিক ভাবে পক্ষপাত দুষ্ট হয়ে পড়েছে, তা সত্ত্বেও এই যে কলকাতায় যেটা বলেছেন এখানে টাকা ধরেছেন ক্যালক্যাটা পুলিশ অ্যাণ্ড আদার চার্জেস, অ্যাডিশন্যাল পুলিশ ফর এনফোর্সমেন্ট ব্রাঞ্চ। আমাদের এই এনফোর্সমেন্ট ব্রাঞ্চের সম্বন্ধে অভিযোগ হচ্ছে যে কলকাতা শহরের যারা হোর্ড করছে সেই মজুতদারদের ধরতে পারছে না। হোর্ডাসদের ধরা যাচ্ছে না। সেখানে আনহোলী, এটা হচ্ছে না, এবং যে সমস্ত হোডার্সরা ধরা পড়ছে আমি আগের দিন বলেছি তাদের কে গ্রেপ্তার করছেন, পরে ছাড়া পাচ্ছে কোথাও কোন কনভিকশন, ইনপ্রিজনমেন্ট হচ্ছে না, ছাড়া পাচ্ছে। ধরা পড়ছে, কোর্টে যাচ্ছে, জামিন নিচ্ছে ছাড়া পাচ্ছে। কোথাও কোনও ইনপ্রিজনমেন্ট হচ্ছে না। সেজন্য আপনাকে বলব এই সমস্ত মজুতদারদের শায়েস্তা করার প্রশ্নে বিশেষ আদালত তৈরি করার প্রশ্নে রাজ্য সরকারকে প্রস্তাব দিন। একটা স্পেশাল কোর্ট যদি তৈরি করা যায় ও এদের পানিশমেন্টকে কুইকেণ্ড করা যায় পানিশমেন্ট হয়, কুইকেন হয় হোর্ডিংয়ের প্রশ্নে আপনার এনফোর্সমেন্ট ডিপার্টমেন্ট এর ক্ষেত্রে আমরা মনে করব কিছুটা বরাদ্দ সে ক্ষেত্রে নিশ্চয়ই দেওয়া যেতে পারে। যদি একটা পজিটিভ ডিসিসন সরকার পক্ষ থেকে অ্যানাউন্স করা যায় অ্যাট লিস্ট মজুতদারদের পানিশমেন্টকে কুইকেন করার ক্ষেত্রে। এবার আমি ২৪ নম্বরে আসছি যেখানে স্টেশনারী অ্যাণ্ড প্রিন্টিংয়ের কথা বলা হয়েছে। আমরা এই কথা এবারেও বলছি আপনাদের রাজ্য সরকারের ছাপাখানা থাকতে, বি. জি. প্রেস থাকতে আপনার বাজেট স্পিচ বইও প্রাইভেট প্রেস থেকে ছাপা হচ্ছে, কেন হচ্ছে? সরকারি প্রেস থাকতে বাইরের প্রেসে কেন কাজ হচ্ছে? এটা কোনও রকমেই সমর্থন করা যায় না। এরপর ডিমাণ্ড নং ৪৪, যেখানে ৯ কোটি ৩১ লক্ষ ৯ হাজার বলা হয়েছে। আমরা জানি ক্যালামিটি রিলিফ ফাণ্ড, এটাতে নবম অর্থ কমিশন ৩০ কোটি টাকা দিতে সম্মত হয়েছেন, তার সঙ্গে ১০ কোটি যুক্ত হলে ৪০ কোটি তে ক্যালামিটি ফাণ্ড তৈরি করা হবে, এটাতে আমরা বিরোধিতা করছি না, এটাতে কেন্দ্রীয় সরকারের বিপুল সহযোগিতার কথা দেখতে পাচ্ছি যেটা আমরা অ্যাপ্রিসিয়েট করছি। এর পর আসব Capital outlay on food storage and werechousing Public Undertaking Head on account 4408. এটা কি করেছেন? Supply of rice at subsidised rate to the landless agricultural labourers. এটার একটু পিছনের দিকে, এই হেডের হিসাবগুলি উল্লেখ করতে চাই। এটা আমার মনে হয়েছে একটা নিউ স্কীম চালু করতে চাইছেন। ১৯৮৬-৮৭ তে এই খাতে বরাদ্দ ছিল যা সাপ্লিমেন্টারী ডিমাণ্ড আনা হচ্ছে ১৯৮৮-৮৯ এ ১৬ লক্ষ ৯৪ হাজার ১৯৮৯-৯০ ৩১ লক্ষ ১৯৯০-৯১এ ১৬ কোটি ২৭ লক্ষ ৮০ হাজার, ১৯৯১-৯২ ৮৩ লক্ষ ৪৫ হাজার, এখন দেখুন ৬ কোটি ৪৬ লক্ষ ১২ হাজার টাকা।

[2-30 — 2-40 P.M.]

এটাই তো আপনারা করতে চেয়েছিলেন ল্যাণ্ডলেস লেবারারদের ভরতুকি দরে চাল সরবরাহ করার। কিন্তু এটা কখনও বেড়েছে, কখনও কমেছে। যখন নির্বাচন এসেছে তখন চালের সাহায্য দিয়েছেন, আবার যখন নির্বাচন চলে যাচ্ছে তখন এক্ষেত্রে টাকার বরাদ্দ কমিয়ে দিয়েছেন। অদ্ভুত একটা পরিস্থিতি! এবারে বলেছেন, এক্ষেত্রে টাকাটা বাড়বে, কারণ আপনাদের সামনে পঞ্চায়েত নির্বাচন আসছে। এর আগে যখন বিধানসভার নির্বাচন এসেছিল তখন টাকার বরাদ্দটা বাড়িয়ে দিয়ে তারপর আবার কমিয়ে দিয়েছেন। এই কখনও বাড়ান,

কখনও কমান—এটা না করে একটা স্ট্যাণ্ডার্ড রেখে যদি বলেন যে, এই পরিমান অর্থ এরজন্য রেখে দিতে চাই যা নির্বাচনের সঙ্গে সম্পর্কযুক্ত নয়, তাহলে আপনাদের গুড মোটিভ আছে বুঝতে পারব। বুঝবো যে, ইট নট ইজিলি মোটিভেটেড, এর মধ্যে রাজনৈতিক উদ্দেশ্য নেই, সরকারি টাকা নিয়ে রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করবার ইচ্ছা নেই, সরকার অ্যাডহক ভিত্তিতে আপনাদের প্রয়োজনের স্বার্থে এটা করবেন না।

এরপর আসছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে—ডিমাণ্ড নাম্বার ৬৪, হেড অফ অ্যাকাউন্ট ২৫৫১। এতে হীল এরিয়ার জন্য অতিরিক্ত টাকা চেয়েছেন। আমরা জানি, পার্বত্য এলাকার অবস্থা অগ্নিগর্ভ হয়ে উঠেছে এবং সেজন্য দার্জিলিং হীল কাউন্সিলের জন্য কিছু টাকা বরাদ্দ করা হয়েছে। কিন্তু তাঁদের অভিযোগ কোথায় জানতে হবে। আজকে তাঁদের অভিযোগ এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে, ডি. এন. এল. এফ. এর তিনজন এম. এল. এ. বাজেট সেসন বয়কট করেছেন। আজকে তাঁদের সমস্যার গভীরে যেতে হবে, প্রয়োজনে আপনি নিজে দার্জিলিংয়ে যান, গোর্খা হীল কাউন্সিলের সঙ্গে বসুন। এটা অত্যন্ত সেনসেটিভ বিষয়, কারণ রাজীব গান্ধীর সময় গোর্খা ল্যাণ্ড সমস্যা একেবারে মিটে গিয়েছিল। আজকে নতুন করে এই সমস্যা যদি মাথা চাড়া দেয় তাহলে সেটা সকলের পক্ষে অস্বস্তির কারণ হবে। সেই অস্বস্তির কারণ যাতে না ঘটে তারজন্য দার্জিলিং গোর্খা হীল কাউন্সিলের সঙ্গে আপনি নিজে বৈঠক করুন। দরকার হলে, আপনাকে অনুরোধ করব, স্পিকার মহাশয়ের নেতৃত্বে সর্বদলীয় প্রতিনিধি দল দার্জিলিংয়ে যান, গিয়ে পরিস্থিতি যাঁচাই করুন যে, কি পরিস্থিতিতে নতুন করে আবার সেখানে অশান্তি সৃষ্টি হচ্ছে, যারজন্য এখানে মুখ্যমন্ত্রী দার্জিলিং প্রসঙ্গে নতুন করে বিবৃতি দিতে হচ্ছে। এই পরিস্থিতিতে সকলেই উদ্বিগ্ন এবং সেজন্য আমার আবেদন, দার্জিলিং গোর্খা হীল কাউন্সিলের প্রশ্নে আমাদের সভাকে আশ্বস্ত করবেন। তাঁরা আর্থিক বরাদ্দ নিয়ে অভিযোগ করেন, তাই সাপ্লিমেন্টারী এস্টিমেটসের এই টাকাতে তাঁরা স্যাটিসফাইড হতে পারবেন না, কারণ সকলের স্বার্থের সঙ্গে এটা জড়িত রয়েছে।

মিঃ স্পিকার স্যার, রোড ট্রান্সপোর্ট, হেড অফ অ্যাকাউন্ট নাম্বার ৩০৫৫, আজকে এর এক অস্বাভাবিক অবস্থা। কিন্তু সেটা বললেই এঁরা দিল্লির কথা বলে চিৎকার করেন যে, দিল্লিতে সবচেয়ে বেশি সাবসিডি। কিন্তু এখানে প্রাইভেট বাসের মালিকরা লাভ করছেন। তারা একটি প্রাইভেট বাস চালিয়ে গোটা ফ্যামিলি মেনটেন করছেন। কিন্তু এবারে ১৯৯১-৯২ সালে এখানে লস হয়েছে ৫০ কোটি টাকা কেবলমাত্র ট্রান্সপোর্টের চারটি সংস্থা সি. এস. টি. সি., এস. বি. এস. টি. সি., ট্রামওয়েজ কর্পোরেশন এবং এন. বি. এস. টি. সিতে। ইয়ারলি লস ৫০ ক্রোড়স অফ রুপিজ! গত বছর ৫০ কোটি টাকা লস গেছে, তারপর এই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডে নিয়ে এসেছেন ১০ কোটি টাকা। প্রায় ৬০ কোটি টাকা ১৯৯১-৯২ সালে চারটি পরিবহন সংস্থাকে ভরতুকি দিতে হল সরকারের পক্ষ থেকে! এই পরিস্থিতিতেও এতে এখনও লোক নিয়োগ চলছে বেআইনি ভাবে যেখানে স্টাফ-বাস রেশিও অন্যান্য রাজ্য থেকে বেশি। আপনার সেখানে কোনও নিয়ন্ত্রণ নেই এবং নিয়ন্ত্রণ নেই বলেই এর আগে ২৯১টি ডবলডেকার বাস কেনা হল, কিন্তু খারাপ হয়ে চলে গেল। গভর্নমেন্টের রেভিনিউ ক্ষতি হল কোটি কোটি টাকা তার জন্য কোনও পানিশমেন্ট দেওয়া দূরের কথা, দপ্তরে তিরস্কার করা দূরের কথা, এই সম্পর্কে এগজামপ্লি পানিশমেন্টও দিতে পারছেন না। যার

*ফলে রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা ভরতুকি দিতে হচ্ছে।* এই দপ্তরের ব্যর্থতা আমাদের কাছে ভয়ঙ্কর অস্বস্তির কারণ হয়ে দাঁড়িয়েছে। আপনার এই সাপলিমেন্টারী এস্টিমেটে আমরা মূলত দেখছি যে সম্পূর্ণ ভাবে একটা আই ওয়াশ করে মানুষের কাছে ঘাটতিশূন্য বাজেটের একটা চটকদারী আওয়াজ তুলে তারপরে প্রকৃত পরিস্থিতি মানুষকে বোঝাতে চান না। এবং সেই পরিস্থিতির মধ্যে এনে পশ্চিমবঙ্গের উন্নয়ন, অগ্রগতি স্তব্ধ করে দিয়েছেন। আপনার কাছে আমি জানতে চাই, আপনি সাপলিমেন্টারী এস্টিমেটের জন্য এতগুলি টাকা চেয়েছেন, কিন্তু পশ্চিমবাংলার বেকারদের জন্য এমপ্লয়মেন্ট স্কীম করার জন্য সাপলিমেন্টারী এস্টিমেটে কোনও টাকা বরাদ্দ চাইলেন না কেন? আমরা এই টাকা ছেড়ে দিতাম যদি পশ্চিমবাংলার বেকারদের জন্য নতুন প্লান, নতুন স্কীম করার ক্ষেত্রে সাপলিমেন্টারী এস্টিমেটে আরও টাকা আমাদের কাছে বরাদ্দ আনতেন তাহলে সেই টাকা বরাদ্দের প্রশ্নে আমরা কোনও রকম দ্বিমত করতাম না। আজকে পশ্চিমবাংলায় ভয়াবহ বেকারত্ব দেখা দিয়েছে। ১৯৯১-৯২ সালের বাজেট বক্তৃতায় আপনি বলেছিলেন যে পশ্চিম বাংলায় বেকারের সংখ্যা হয়েছে ৪০ লক্ষ। ১৯৯২-৯৩ সালে বেকারের সংখ্যা হচ্ছে ৫০ লক্ষ। আপনার দুই বছরের দুটো বাজেট বক্তৃতায় আপনি স্বীকার করেছেন যে এই বছর পশ্চিমবালায় বেকার বেড়েছে ১০ লক্ষ। আপনার বিরুদ্ধে আমাদের অভিযোগ যে পশ্চিমবঙ্গের বাজেটের প্রশ্নে আপনি মানুষকে বিভ্রান্ত করে, মানুষের ধূলা দিয়ে ৬ বছরের মধ্যে ৫ বছর ঘাটতিশূন্য বাজেট পেশ করে সেটাকে প্রমাণ করতে পারেন নি। সেটা প্রমান করতে না পেরেও আজকে সাদা-সিধে মানুষের মতো মুখ দেখিয়ে যে ভাবে বাজেট পেশ করে চলে যাচ্ছেন এবং পরবর্তীকালে সেটা প্রমাণ করতে পারছেন না। কাজেই আমরা মনে করি যে রাজ্যের অর্থমন্ত্রী হওয়ার যোগ্যতা আর আপনার নেই। আপনি যত তাড়াতাড়ি এই দপ্তর থেকে পদত্যাগ করবেন পশ্চিমবঙ্গের তত মঙ্গল হবে। এই কথা বলে, আপনার বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পদ্মনিধী ধর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অসীম দাসগুপ্ত মহাশয় কর্তৃক উত্থাপিত ১৯৯১-৯২ সালের ডিমাণ্ড ফর সাপলিমেন্টারী গ্রান্ট সমর্থনের জন্য আমি দাঁড়িয়েছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় এতক্ষণ পর্যন্ত রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে যে বক্তব্য রাখলেন, এখানে যে ডিমাণ্ডগুলি রাখা হয়েছে সেই ডিমাণ্ডগুলির ৯৯টার মধ্যে ২/৩টা ইনসিগনিফিক্যান্ট ডিমাণ্ডের তিনি বিরোধিতা করলেন। মাননীয় বিরোধী পক্ষের সদস্য এতক্ষণ যে বক্তব্য রাখলেন তাতে আমার একটা কথা মনে পড়ছে। আমি যে জেলা থেকে এসেছি সেই হাওড়া জেলার বাংলার সন্তান এক উজ্জ্বল নক্ষত্র রায় গুণধর ভরতচন্দ্র বলেছিলেন, 'সে কহে বিস্তর মিছা, যে কহে বিস্তর' কাজেই উনি এতক্ষণ ধরে অনেক মিছা বক্তব্য এখানে রাখলেন।

[2-40 — 2-50 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি সবিনয়ে সুদীপবাবুকে জিজ্ঞাসা করতে চাই যে পশ্চিমবাংলার বিধানসভায় আমাদের অর্থমন্ত্রী এই যে ডিমাণ্ড ফর সাপ্লিমেন্টারী গ্রান্ট-এর যে প্রস্তাব এনেছেন এটা কি শুধু পশ্চিমবাংলাতেই এসেছে, আপনাদের কেন্দ্রীয় সরকার কি

কখনও এই ধরনের সাপ্লিমেন্টারী গ্রান্টের প্রস্তাব সভায় উপস্থাপনা করেন নি? কারণ আমরা জানি বাজেট এসটিমেটস Budget Estimates whether of this State Government or of the Union Government are after all estimates and Connot provide for all possible ontingencies which may call for additional or what is called supplementary grants. এটা রাজ্যের ক্ষেত্রে আছে, কেন্দ্রের ক্ষেত্রে আছে। কিন্তু উনি হঠাৎ এখানে সাপ্লিমেন্টারী বাজেটের বিরোধিতা করতে শুরু করলেন। আমরা যদি সাপ্লিমেন্টারী গ্রান্টের উপর ক্লোজলী ফলো করি তাহলে আমরা দেখতে পাব যে এখানে অত্যন্ত সংগত কারণে মাননীয় অর্থমন্ত্রী এই সাপ্লিমেন্টারী গ্রান্ট উপস্থাপনা করেছেন। আমরা দেখতে পাচ্ছি যে বামফ্রন্ট সরকারের বিরোধিতা করার জন্য অল্প সংখ্যক সদস্য আছেন তাঁরা যুক্তি কিছু না থাকলেও যুক্তি দাঁড় করিয়েও বিরোধিতা করেন। আমি মাননীয় সদস্য সুদীপ বন্দোপাধ্যায় মহাশয়কে বলতে চাই যে আমাদের ফিনান্স মিনিস্টার যে জিরো ডেফিসিট বাজেট, ভারসাম্য মূলক শূন্য বাজেট যেটা রেখেছিলেন সেটা প্রমাণিত হয়ে গেছে। বাজেট বক্তৃতার শেষ দিনে বিরোধী পক্ষের নেতা ৭০ মিনিট বললেন, আমাদের অর্থমন্ত্রী ৪০ মিনিটের ভাষণে তাঁদের যুক্তি সমস্ত কিছু চুরমার করে দিলেন যুক্তির মাধ্যমে তখন আপনারা কোনও কারণ না থাকা সত্ত্বেও আপনারা বেরিয়ে চলে গেলেন এখান থেকে। আপনাদের ফেস করার ক্ষমতা নেই, সত্যের সামনা সামনি দাঁড়াবার ক্ষমতা নেই আপনাদের। সেই জন্য আপনাদের বললেই আপনারা ব্যাঙ্গ বিদ্রুপ করেন। আমাদের ফিনান্স মিনিস্টার, তিনি চেয়েছেন he intended to go upon a principle of financial discipline and avoid wasteful expenditure.

(এ ভয়েস ঃ কে লিখে দিয়েছে?)

আমরা আই. এম. এফ-এর পিস্টন সাহেবের কাছ থেকে লিখে জানি না, আনন্দবাজারের কাছ থেকে লিখে আনি না। এটা যাতে ওয়েস্টফুল এক্সপেণ্ডিচার যাতে না হয়, যাতে ফাইনান্সিয়াল ডিসিপ্লিন আনা যায় তার জন্য আমাদের অর্থমন্ত্রী চেষ্টা করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমরা জানি the provisions for expenditure were made in such a manner that these could be met from the resources available to the State Government. এটা যদি সারপাস না করেন It shall be borne in mind that ways and means advance from the Union Government or an over-draft from the Reserve Bank of India is a Legitimate source to which the State Government can take resort. সুতরাং বাজেট এস্টিমেট সম্বন্ধে আমি এই কথা বলতে চাই যে, আমাদের অর্থমন্ত্রী ধনী নন। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে সুগৃহিনী যে রকম অল্প সম্পদ দিয়ে গোটা পরিবারের ব্যয় সঙ্কোচ করে গোটা পরিবার চালাতে চান, আমাদের অর্থমন্ত্রী সীমাবদ্ধ ক্ষমতায় যে বাজেট উপস্থাপিত করেছেন, সেখানে মাঝে মধ্যে আনটুয়াণ্ড খরচ এসে যায়, যে সমস্ত আনফোরসিন, সেগুলোকে মিট করবার জন্য এই সাপ্লিমেন্টারী বাজেটের উপস্থাপনা তিনি করেছেন। সুদীপবাবু বলেছেন যে ফোর্থ প্লান থেকে নাকি আমাদের, অর্থাৎ '৬৯ সাল থেকে যখন ২য় যুক্তফ্রন্ট সরকার এসেছে তখন থেকে এই রাজ্যের অর্থনীতি ভেঙে যাওয়ার উপক্রম হয়েছে। আমি জিজ্ঞাসা করি, যখন প্রফুল্লচন্দ্র সেন

'৬৩ সালে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন ক্রাইসিস ক্রপ আপ করে এবং গোটা অর্থনীতি ভেঙে চুরমার হয়ে যায়, মনে আছে সেই '৬৬ সালের খাদ্য আন্দোলনের কথা? যারই ফলশ্রুতিতে ১৯৬৭ সালে যুক্তফ্রন্ট সরকার এসেছিলেন। কেন এসেছিলেন? গোটা অর্থনীতি ভেঙে চুরমার করে দিয়েছিলেন প্রফুল্ল সেন মহাশয় বা তাঁর আগের সরকার। '৬৯ সালের ফোর্থ প্লান থেকে এখানকার অর্থনীতি ভেঙে গেছে যদি বলেন, তাহলে তা সত্যের অপলাপ ছাড়া আর কিছু নয়।

**শ্রী সৌগত রায় ঃ** '৬৬ সালে আপনি বাস জ্বালিয়েছিলেন?

**শ্রী পদ্মনিধি ধর ঃ** আমি ৯৯টি ডিমাণ্ডের মধ্যে অল্প কয়েকটি ডিমাণ্ড আপনার সামনে উল্লেখ করতে চাই। আপনি জানেন, টোটাল ডিমাণ্ড রাখা হয়েছে ৫২৩ কোটি ২৬ লক্ষ ৬,২১০ টাকা, এর মধ্যে চার্জড এক্সপেণ্ডিচার ৪৪৬ কোটি ৫১ লক্ষ ৯৯ হাজার ২০৭ টাকা এবং ভোটেবল এক্সপেণ্ডিচার ৭৬ কোটি ৭৪ লক্ষ ৭ হাজার ৩ টাকা, একুনে ৫২৩ কোটি ২৬ লক্ষ ৬,২১০ টাকা। এটা সাপ্লিমেন্টারী এক্সপেণ্ডিচার হিসাবে চাওয়া হয়েছে। এটাকে আমরা যদি ফার্দার স্পিলট করি তাহলে দেখব যে, রিভাইজড এক্সপেণ্ডিচার হচ্ছে ৬৫ কোটি ৮১ লক্ষ ১৯,৮৬৩ টাকার মধ্যে চার্জড এবং ভোটেবল দুটি ডিমাণ্ডই এখানে রয়েছে। ২য় রয়েছে ক্যাপিটাল এক্সপেণ্ডিচার ৭ কোটি ৭৭ লক্ষ ৯৩৪ হাজার, এখানে চার্জড এবং ভোটেবল এক্সপেণ্ডিচার দুইই আছে। তারপর রয়েছে লোনস অ্যাণ্ড অ্যাডভান্সেস ৪৪৯ কোটি ৬৭ লক্ষ ৭৯ হাজার টাকা। তাহলে আমরা দেখতে পাচ্ছি, এই ৩টি হেড মিলিয়ে ৫২৩ কোটি ২৬ লক্ষ ৬,২১০ টাকা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই তিনটে ডিমাণ্ডের কথা বলতে চাই। এর মধ্যে একটি ডিমাণ্ড নং ১৬ সম্বন্ধে বলছি। ইন্টারেস্ট পেমেন্ট এর আপনারা সমালোচনা করছিলেন। কেন্দ্রীয় সরকার আই. এম. এফ. এর কাছ থেকে অল্প সুদে টাকা পান, আর আমাদের কাছ থেকে বেশি সুদ নিয়ে নেন। এই যে সুদ পরিশোধ করতে হয় তারজন্য সেন্ট্রাল গভর্নমেন্ট এবং রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা নিতে হচ্ছে এবং সেই অতিরিক্ত সুদ তারা নিয়ে নিচ্ছে ইন্টারেস্ট পেমেন্ট এবং ইন্টারেস্ট অন স্টেট প্রভিডেন্ট ফাণ্ড মধ্যে দিয়ে এবং ডিমাণ্ড ১৬-এর জন্য ধরা আছে ৬ কোটি ৭৪ লক্ষ টাকা। আর ইন্টারেস্ট অন লোনস ফর শেয়ার অফ স্মল সেভিংস কালেকশনের জন্য ৭ কোটি ৩১ লক্ষ ৭৭ হাজার টাকা ধরা আছে। অর্থাৎ মোট হচ্ছে ১৪ কোটি ৫ লক্ষ ৭৭ হাজার টাকা। তারপরে ডিমাণ্ড নং ৯৮ এবং ৯৯ দেখুন।

[2-50 — 3-00 P.M.]

Interest debt of the State Govt. ways and means advance from the Reserve Bank of India. এরজন্য ৩৯৯ কোটি ১৯ লক্ষ ৭৫ হাজার টাকা ধরা আছে। এবং এরজন্য লোনস অ্যাডভান্স ফ্রম দি সেন্ট্রাল গভর্নমেন্ট। ডিমাণ্ড ৯৮ পাবলিক ডেবটের ক্ষেত্রে লোনস ফর এগ্রিকালচার এবং Purchase and distribution fartilisers, seeds and pesticides. এরজন্য ২৩ কোটি ৮৫ লক্ষ ২ হাজার টাকা ধরা আছে। আর ওয়েজ অ্যাণ্ড লোন হিসাবে ৫ কোটি ৯৬ লক্ষ ধরা আছে। অর্থাৎ এই দুটি মিলিয়ে ২৯ কোটি ৮১ লক্ষ ২ হাজার। সুতরাং এই ৩টে হেড মিলিয়ে ১৬,৯৮ এবং ৯৮ আরেকটা

অংশ—এই ৩টে হেড নিয়ে মোট ৪৪৩ কোটি ৬ লক্ষ ৫৪ হাজার টাকা এখানে দেখা যাচ্ছে। সুতরাং আমি আজকে মাননীয় অর্থমন্ত্রী কর্তৃক উথাপিত সাপলিমেন্টারি গ্রান্টকে পূর্ণ সমর্থন করে এবং বিরোধীপক্ষের সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী সভায় ছিলেন. তার মাপকাঠি যেমন বাজেটের দিক নির্দেশ করে তেমনি কত বিশাল পরিমাণ সাপলিমেন্টারি গ্রান্ট চাইছেন তার উপরেও নির্ভর করে অর্থনৈতিক বাজারে কতটা সফল এবং কতটা অসফল। পশ্চিমবঙ্গে জিরো ডেফিসিট বাজেট পেশ করে অর্থমন্ত্রী প্রতি বছর সাপলিমেন্টারি বাজেট আমাদের সামনে উপস্থাপিত করেন। এটা প্রকারন্তরে একদিকে যেমন রাজনৈতিক ভ্রষ্টাচার গ্রাস করছে তেমনি অপরদিকে অর্থনৈতিক সেচ্ছাচারিতা এই সাপলিমেন্টারি গ্রান্টের মধ্যে দিয়ে প্রতিষ্ঠিত হচ্ছে। রেকলেস গভর্নমেন্ট কিভাবে ডাইরেকশনলেস হয়ে যায় তা পণ্ডিত অর্থমন্ত্রীর প্রতিটি আইটেম এবং ডিমাণ্ডের মধ্যে পরিস্ফুট। আমাদের সদস্য সুদীপ বাবু দফাওয়ারি বাজেট সম্বন্ধে বলেছেন এবং তাতে আমাদের কিছু তথ্যও তুলে ধরেছেন। প্রতিটি বাজেটের হেড প্রতি ডিপার্টমেন্টের জন্য যে খরচ তাতে গভর্নমেন্ট প্ল্যান এক্সপেণ্ডিচারে খরচ কমিয়ে পরিকল্পনা বহির্ভূত খাতে খরচ বাড়িয়েছেন অর্থাৎ নন প্ল্যানে এক্সপেণ্ডিচারে খরচ বাড়িয়েছেন। এইভাবে জিরো ডেফিসিট বাজেট দেখিয়ে আবার দু হাত জোড় করে এসে বলছেন সাপলিমেন্টারি গ্রান্ট দিতে হবে। এইভাবে সাপলিমেন্টারি বাজেট আমাদের সামনে এনে হাজির করছেন as created on situation of Economic Stagnancy. এবং এখানেই আমাদের আপত্তি যে একজন পণ্ডিত অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গে তার বাজেট বরাদ্দের মধ্যে সাপলিমেন্টারি ব্যবস্থা করার মধ্যে দিয়ে as created a situation of negative balance of economy in West Bengal for the last tenure of the Finance Minister. এই জায়গাটা তো আমাদের আপত্তি, একটা অঙ্গ রাজ্যের ফেডারেল স্ট্রাকচারের অর্থমন্ত্রক এবং জাতীয় চালচরিত্রের পথের বাধাকে দূর করতে গিয়ে নিজেদের রাজ্যকে দুই হাজার মাইল পিছনে ঠেলে দিয়েছেন। ফলটা কি হয়েছে, অর্থমন্ত্রকের স্বেচ্ছাচারিতায় সাপ্লিমেন্টারি এক্সপেণ্ডিচারের মধ্যে দিয়ে রিফ্লেকটেড হচ্ছে প্রতি বছর দ্বিগুণ ভাবে। উনি আমাদের কাছে বাজেটের টাকার জন্য দাবি করেছেন, সভার কাছে দাবি করেছেন, এই ব্যাপারে আমি স্বাস্থ্য দপ্তরের একটা ডিমাণ্ড নম্বর ৩২-র কথা উল্লেখ করছি। আমার কাছে একটা ছোট কাগজ আছে, আমার কাটমোশনও আছে, এত বিপদজনক ব্যাপার যে স্বাস্থ্যদপ্তরের জন্য সাপ্লিমেটারী গ্রান্ট আমরা দেব। পি. জি. হাসপাতালের মতো হাসপাতাল, এস. এস. কে. এম.-র মতো হাসপাতাল সেখানে সাপে কামড়ানো রুগীর জন্য এ. ভি. এস. নেই। একটা গ্রামের জন মজুর ল্যাণ্ড লেস লেবার অনন্ত মান্না আমার এলাকার সবং কাপাসদা গ্রামের সে ১৯শে মার্চ পি. জি. হাসপাতালে ভর্ত্তি হল ম্যাকেঞ্জি ওয়ার্ডে ডাঃ এস. দাসের অধীনে, তাকে ১৫টা এ. ভি. এস. অ্যামপুল কিনে দিতে হল ২ হাজার ৩৭২ টাকায়। আমি কি সেই স্বাস্থ্য দপ্তরের সাপ্লিমেন্টারী বাজেটকে অনুমোদন করব, কেন করব, কিসের জন্য করব? একটা পি. জি. র মতো হাসপাতাল এটা তো গোপী বল্লভপুরের স্বাস্থ্যকেন্দ্র নয়, বীরভূমের স্বাস্থ্যকেন্দ্র নয়, জলপাইগুড়ির স্বাস্থ্যকেন্দ্র নয়, সুন্দরবনের স্বাস্থ্যকেন্দ্র নয়, কাকদ্বীপের স্বাস্থ্যকেন্দ্র নয়—একটা পি. জি. -র মতো হাসপাতাল সেখানে

সাপে কামড়ানো রোগীকে এ. ভি. এস. কিনতে হচ্ছে ২,৩৭২ টাকা, এদের কি সাপ্লিমেন্টারী গ্রান্ট দেওয়া যায়, দেওয়া যায়না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা অর্থনৈতিক স্বেচ্ছাচারিতাকে গ্রাস করেছে, আমি তাই এর চূড়ান্ত বিরোধিতা করছি এবং তদন্ত দাবি করছি; যে সরকারের অর্থ নিয়ে জনগণের অর্থ নিয়ে ট্যাক্স আদায়ের অর্থ নিয়ে আজকে এরা ছিনিমিনি করছে। এর তদন্ত হওয়া দরকার এটা দেওয়া যায় কিনা। দেউলিয়া অর্থ দপ্তরকে এই ভাবে সাপ্লিমেন্টারী গ্রান্ট-র নাম করে লক্ষ লক্ষ টাকা দেওয়া যায় না। তাই আমি এর বিরোধিতা করছি। দ্বিতীয়ত শিক্ষা দপ্তরের জন্য আমরা কি করে অর্থ দেব, যে রাজ্যের শিক্ষা দপ্তর দাবি করেছে যে আমরা ২৫ শতাংশ টাকা বাজেটে খরচ করেছি; কিন্তু আমরা তথ্য নিয়ে দেখেছি এডুকেশনের মতো জায়গায় সেখানে নন-প্লান এক্সপেণ্ডিচারে খরচ করা হচ্ছে, কিন্তু প্ল্যান এক্সপেণ্ডিচারে পরিকল্পনা খাতে যে টাকা সেটা ঠিকমতো বরাদ্দ হচ্ছে না. খরচও হচ্ছে না। কিন্তু পরিকল্পনা বহির্ভূত খাতে টাকা বেড়েই চলেছে যারজন্য সাপ্লিমেন্টারী বাজেট আনতে হচ্ছে। আমরা দেখলাম যে, পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থানে ছিল একটা সময়, '৯১ সালের সেনসাস রিপোর্ট অনুযায়ী লিটারেসির ক্ষেত্রে। আজকে পশ্চিমবঙ্গ ২৫টি রাজ্যের মধ্যে ১৭তম স্থান নিয়েছে, মেল লিটারেসিতে পশ্চিমবঙ্গ ১৮তম, ফিমেল লিটারেসিতে পশ্চিমবঙ্গ ১৯তম স্থানে আছে আর দাবি করছে সাপ্লিমেন্টারী বাজেটের জন্য। একসেস এক্সপেণ্ডিচারের জন্য অনুমোদন চাচ্ছেন আর নন প্ল্যান খাতে খরচ করে চলেছে। পশ্চিমবঙ্গ বঙ্গদেশে শিক্ষার ক্ষেত্রে রকেটের গতিতে এগিয়ে চলেছে তার জন্য আমাকে সাপ্লিমেন্টারী গ্রান্ট মঞ্জুর করতে হবে, এটা দেওয়া যায়না। তাই এই ভ্রষ্টাচার অর্থদপ্তরকে সাপ্লিমেন্টারী বাজেট দেওয়া যায়না, এর জনাই আমারা ঐ জায়গাটায় নেমে এসেছি। স্যার, ওরা বলছেন অনেক কিছু, আমি একটা ছোট তথ্য দিলে ওনারা চমকে যাবেন। ওনারা বাজেট বক্তৃতায় বলেছিলেন অত্যন্ত করুণ পরিস্থিতি আমাদের কেন্দ্রীয় সরকার বঞ্চনা করেছে দুয়োরানীর মতো, আমরা স্মল সেভিংসে টাকা না পাওয়াতে আমরা খুবই ক্ষতিগ্রস্ত হয়ে গেছি, আমরা আরও টাকা-পয়সা পেতে পারতাম। এটা তো একটা ন্যাশনাল ফিনোমেনা, ইউ. পি. পাইনি, বিহারও পাইনি, কর্ণাটকও পাইনি, মহারাষ্ট্রও পাইনি। একটা রঙ্গরাজন কমিটি হয়েছিল, তারা রেকমেণ্ডেশন প্লেস করেছে সুদ বাড়িয়ে দেওয়া হবে বলে ঘোষণা করা হয়েছে এবং গতকাল লোকসভায় কমপ্রোমাইস উইথ দি ন্যাশানাল সোভারিনিটি, ওয়াল্ড ব্যাঙ্ক, আই. এম. এফ.-র ব্যাপারে উত্তরে অর্থমন্ত্রী মমমোহন সিং দিয়েছেন। সেখানে আমরা দেখলাম বামফ্রন্টের এম. পি. দের মাথানিচু করে হজম করতে হচ্ছে।

[3-00 — 3-10 P.M.]

শুধু পিয়ারলেসেরই ২২০০ কোটি টাকা লিক্যুইড মানি। টোটাল অ্যাসেটের মোর দ্যান ফাইভ থাউজেণ্ড ক্রোড়। প্রতিটি জায়গায় একটি করে প্রাইভেট নন-ব্যাঙ্কিং ফিনান্স কোম্পানি ব্যাঙের ছাতার মতো গজিয়ে উঠছে। পশ্চিমবঙ্গে এক একটা কোম্পানির পার ইয়ার ডিপোজিট থ্রি হানড্রেড ক্রোড়স এবং এটা তারা রোজ অ্যাডভার্টাইজ করছে। প্রতিদিন আমরা দাবি করছি, আপনার দপ্তর থেকে রিজার্ভ ব্যাঙ্কের সঙ্গে যোগাযোগ করুন। এই নন-ব্যাঙ্কিং প্রাইভেট সংস্থাগুলি লিউক্রেটিভ ইকনমিক অফার করে গ্রামের মানুষকে প্রলোভিত করতে সাহায্য করছে এবং তারা মানুষকে ট্রাপে ফেলছে। বিরাট অঙ্কের একটা টাকা তাদের ঘরে জমা

পড়ছে এবং রাজ্য সরকার তার শেয়ার থেকে বঞ্চিত হচ্ছে আপনার দপ্তর থেকে অ্যাডমিনিস্ট্রেটর বসিয়ে এই ব্যাপারে তথ্য অনুসন্ধান করুন এবং সেই জায়গাগুলোতে ঢুকে কোনও আইনানুগ ব্যবস্থা নেওয়া যায় কিনা সেটা ভাবুন। রাজ্য সরকারের স্বার্থে, অগ্রগতির স্বার্থে, দেশের মানুষের স্বার্থে এই টাকাটাকে কাজে লাগানো যায় কিনা সেটা খতিয়ে দেখার দরকার আছে। আমরা দেখছি শাসকদলের একটা না একটা মাতব্বর ওই সমস্ত নন-ব্যাঙ্কিং প্রাইভেট ইকনমির সঙ্গে জড়িত এবং আপনি তাদের প্রোটেকশন দিচ্ছেন। কোটি কোটি টাকা দেশের মানুষের ক্ষতি হচ্ছে এবং এই ব্যাপারে আপনার সরকার নীরব। এই ধরনের কথা আজকে চারিদিকে শোনা যাচ্ছে। যে অর্থমন্ত্রী কেন্দ্রের বঞ্চনার বিরুদ্ধে রাজনৈতিক স্লোগান তোলেন সেই অর্থমন্ত্রীর কাছে আমি আবেদন করব এগিয়ে আসুন, আজকে হাউসে ঘোষণা করুন—আপনার দপ্তর থেকে প্রতিটি নন-ব্যাঙ্কিং কোম্পানিগুলির হিসাব-নিকাশ খতিয়ে দেখা হবে, মানুষের কাছে জানানো হবে রাজ্যের স্বার্থে সেই টাকাটা কি করে কাজে লাগানো যায়। ফর দি সিকিউরিটি অফ দি পিপল, ফর দি সিকিউরিটি অফ দি পলিসি হোল্ডার, ফর দি সিকিউরিটি অফ দি স্টেট, এই টাকাটা কিভাবে কাজে লাগানো যায় তা ঘোষণা করুন, তা যদি না করেন তাহলে বুঝব কিছু দূরভিসন্ধি আপনার আছে এবং আপনার সঙ্গে নেকশাস কিছু থাকতে পারে বলে আমার ধারণা এবং এটা অনেকে বলছে এবং তা বাইরেও প্রতিষ্ঠিত হয়ে যাবে। এই জায়গাটায় যদি আপনি সক্রিয় হন তাহলে বিরাট অঙ্কের একটা অর্থ আমাদের স্বার্থে কাজে লাগানো যেতে পারে, এটা আপনার কাছে আবেদন। এই প্রসঙ্গে একটা কথা আপনাকে বলি প্রায় ১৫০০ থেকে ২০০০ কোটি টাকা ক্ষতি হবে বলে আপনি বলেছিলেন। ফিনান্স কমিশনের প্রোপোজালে আমরা দেখলাম ৩৬৫ কোটি টাকা পাব। আমরা ইনকাম ট্যাক্স, এক্সসাইজ ডিউটি থেকে ১৩৫ কোটি টাকা পাব। তাহলে তো আপনি বঞ্চিত হচ্ছেন বলে যা বলছিলেন সেই জায়গাটা অনেকটা মেক-আপ হয়ে যাবে। রঙ্গারাজন কমিটি যে সাজেশন কেন্দ্রীয় সরকারকে দিয়েছে—ইতিমধ্যে আমরা দেখলাম স্মল সেভিংসের ক্ষেত্রে সুদের হার বাড়িয়ে দেওয়ার কথা কেন্দ্রের মাননীয় অর্থমন্ত্রী ঘোষণা করেছেন এবং আমাদের অর্থমন্ত্রীও তাকে ধন্যবাদ জানিয়েছেন—সেই ব্যাপারেও আমরা একমত। অর্থমন্ত্রীর কাছে একটা বিনীত নিবেদন, মাননীয় সুদীপ বাবু অনেক কথা এই ব্যাপারে বলেছেন সেই এমপ্লয়মেন্ট প্রসঙ্গে বলি। এই এমপ্লয়মেন্টকে যদি দুটো জায়গায় ভাগ করা যায়, একটা হচ্ছে অর্গানাইজড সেক্টর এবং আরেকটা হচ্ছে নন-অর্গানাইজড সেক্টর। আমরা যদি আরেকটু এগিয়ে যায় আরবান, সেমি আরবান, এবং রুরাল সেক্টর। মাননীয় অর্থমন্ত্রী আমার কাছে একটা চিঠি আছে, প্রিন্সিপাল অফ এ. জি বলেছে আপনার দপ্তর থেকে যেসব টাকার হিসাব দেওয়া হচ্ছে তার যে এক্সপ্লানেশন দেওয়া হয়েছে, সেগুলি সঠিক নয়। গ্রামীণ অর্থনীতিতে স্ব-নিযুক্তি প্রকল্পে, কর্মসংস্থানের মাধ্যমে, দারিদ্র্য দূরীকরণ কর্মসূচীতে যে সব অর্থ, সেই অর্থগুলির যে হিসাব নিকাশ দেওয়া হয়েছে তার মধ্যে বিরাট অসঙ্গতি। এতো আমার কথা নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের কাছে আমি প্লেস করবো। এই যদি অবস্থা হয় তাহলে সেই সরকারের সাপ্লিমেন্টারী বাজেটকে কি করে সমর্থন করি বলুন? করা যায় না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে এটা বলা যায় না যে, একস্ট্রা আপনি যেগুলি খরচা করেছেন সেগুলি নিয়ে যান। তাই বিরোধিতা করছি। স্বেচ্ছাচারিতাকে সমর্থন করা যায়, অর্থনৈতিক ভস্ট্রাচারকে সমর্থন করা যায়—যায় না। তাই বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আজকে তিনদিন ধরে কি অবস্থা যাচ্ছে

দেখেছেন তো বিশ্ব ক্রিকেটের যাঁরা দর্শক তাঁরা খেলা দেখতে পাননি। ৭৩ ভাগ মানুষ—যাঁরা বোরো চাষের উপর নির্ভরশীল তারা সর্বস্ব খুইয়ে চাষ করছেন, কিন্তু বিদ্যুৎ নেই। পরীক্ষা চলছে—কিন্তু উৎকণ্ঠা এবং আতঙ্কের মধ্যে তাঁদের সময় কাটছে কারণ অর্থমন্ত্রী মহাশয় টাকা না দেবার ফলে বিদ্যুৎ দপ্তরের যে প্ল্যান এক্সপেন্ডিচারের কোটি কোটি টাকা খরচ করতে পারেন নি। সেখানে যদি উপরি টাকা চাওয়া হয় তাহলে কি সাপ্লিমেন্টারী গ্রান্ট দেওয়া যেতে পারে? দেওয়া যায় না। তাই বিরোধিতা করতে হচ্ছে। বিরোধিতা করছি এই কারণে যে, জিরো ডেফিসিট বাজেটের নাম করে প্রতি বছর পশ্চিমবঙ্গকে অর্থনীতিতে পঙ্গু করে দিয়েছেন। একটা মেন্টালি ক্রিপলড পেশেন্টের মতন করে দেওয়া হয়েছে। একটা ইকনমিক্যালি ক্রিপলড স্টেট বানিয়ে ফেলেছেন। এড দিয়ে, ডোনেশন দিয়ে, নন-প্ল্যান এক্সপেন্ডিচার বাড়িয়ে, সাপ্লিমেন্টারী বাজেটকে বাড়িয়ে তিনি পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী হিসাবে বাহবা কুড়োবার চেষ্টা করছেন। এই জায়গাটাতেই আমরা ধরেছি। আমরা তার প্রতিবাদ করেছি। বাজেটের বিরুদ্ধাচারণ করে আমরা সমর্থন করতে পারিনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরবর্তী পর্যায়ে—ফ্যামিলি ওয়েলফেয়ার সেখানের গ্রান্টে তিনি একস্ট্রা টাকা চেয়েছেন। আমাদের কাছে যা তথ্য এসেছে তাতে এই মুহূর্তে শুধু পশ্চিমবঙ্গে নয়, আমরা উদ্বেগ প্রকাশ করছি জনসংখ্যার বিস্ফোরণ হচ্ছে। ২৪ তারিখে সারা ভারতবর্ষে জনসংখ্যা ছিল ৪৮ কোটি ৪৬ লক্ষ ৫৮ হাজার ৪৬৯। আজকে স্যার ২৭ তারিখ, পশ্চিমবঙ্গের জনসংখ্যা ৬ কোটি ৪৯ লক্ষ ৬৭৩। আমরা ডেকাডল গ্রোথ দেখলাম। ১৯৮১ সালে ছিল ৭.৬০ শতাংশ, ১৯৯১ তে সেখানে দেখা গেছে ১৮.৩১ পারসেন্ট। অর্থাৎ ১.৩৫ পারসেন্ট বেড়েছে। যেটা আগের দশকের তুলনায় প্রায় ১ পারসেন্ট বেশি। অর্থাৎ এই পশ্চিমবঙ্গ সরকার—ফ্যামিলি প্ল্যানিংয়ের কাজ কাগজে কাগজে কলমে মাত্র। কিন্তু বাস্তবে ডেকাড্রল গ্রোথ হবে। ভারতবর্ষের জনসংখ্যা ফোর্থ কনট্রিবিউটিং ফ্যাক্টার। সেখানে সাপ্লিমেন্টারী গ্রান্ট দিয়ে অর্থমন্ত্রী মহাশয়কে বাহবা দিয়ে বলতে হবে আমরা সাপ্লিমেন্টারী গ্রান্ট দিচ্ছি আমি নিয়ে যান, আমাদের সমর্থন আছে। করা যাবে? না, করা যাবে না। পশ্চিমবঙ্গের বিপদজনক পরিস্থিতি, যা ক্রমাগত একটা পঙ্গু দশা সৃষ্টি করে অর্থনীতিকে ভেঙ্গে চুরমার করে দেওয়া হয়েছে। সেখানে তো অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে আমরা সমর্থন করতে পারিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সুদীপবাবু যেটা বললেন—ট্রান্সপোর্ট ডিপার্টমেন্টের কথা।

[3-10 — 3-20 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টারী গ্রান্ট চাওয়া হয়েছে সে সম্পর্কে। প্ল্যানিং কমিশন কি বলছেন? প্ল্যানিং কমিশন বলছেন, All the State road transport undertakings including Calcutta Tramways are runing on losses as is summarised below : Net Contribution to the plan : Annual Plan 1990-91/Ps. G). কলকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে কত ডেফিসিট হচ্ছে (—) ৬.৮৪ কোরস। সাউথ বেঙ্গলে (—) ২.২০ কোরস, ক্যালকাটা ট্রামওয়েসে (—) ৮.৫৯ কোরস। ১৯৯১-৯২ এর রিভাইজড এসটিমেটে, সি. এস. টি. সিতে (—) ৪.২৬ কোরস, ক্যালকাটা ট্রামওয়েজ (—) ৫.৫৫ কোরস, সাউথ বেঙ্গল ট্রান্সপোর্টে ৩.৭১ কোরস, নর্থবেঙ্গল এস. টি. সিতে (—) ৫.১২ কোরস। এসটিমেটেড বাজেট ১৯৯১-৯২তে এবং এইটথ প্ল্যান পিরিয়ডে

১৯৯২-৯৭তে এসটিমেটেড লস অ্যাজ এ হোল, সেখানে প্রায় ৩৪১ কোটি টাকা, এই তিনটে কর্পোরেশন অ্যাকুমুলেটেড লস দাঁড়াবে বলে এসটিমেট করেছে। তাহলে এই ব্যবস্থা কতদিন চলবে এই ভাবে? নন-প্ল্যান এক্সপিনডিচারে খরচা বাড়িয়ে বাড়িয়ে, আজকে ভর্তুকি দিয়ে দিয়ে আমরা এই কর্পোরেশন স্টেট এক্সচেকারের পকেট কেটে বাঁচিয়ে রাখার চেষ্টা করব? এফিসিয়েন্সী বাড়াতে হবে, ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সী বাড়াতে হবে, কোরাপশন বন্ধ করতে হবে, ডিটেকশন অফ কোরাপশন বাড়াতে হবে। আজকে সে জায়গায় না নিয়ে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী শুধুমাত্র ডোলের অর্থনীতি আমদানি করেন, যদি টোট্যালি ডিস্ট্রিবিউটিভ ক্যারেকটার এস্টাব্লিশ করেন, তাহলে সেই অবস্থায় কোনও অর্থনীতি বেঁচে থাকতে পারে না। সেই অর্থনীতি সার্বিকভাবে সাপ্লিমেন্টারী গ্রান্ট অরিয়েনটেড হিসাবে দাঁড় করাবে। পশ্চিমবঙ্গের অর্থনীতি সম্পূর্ণভাবে ভেঙ্গে চুরমার হয়ে যাবে। এই জায়গায় আমাদের আপত্তি। তাই আমরা এর বিরোধিতা করছি। আজকে তার বাস এর ক্ষেত্রে পার বাস রেশিও হায়েস্ট—১ঃ১৩। অনেক মেসারস ওঁনারা নিয়েছেন, তা সত্ত্বেও হায়েস্ট ইন ইণ্ডিয়া ১ঃ১৩ পার বাস। এই জায়গায় দাঁড়িয়ে কোনও অর্থনীতি টিকে থাকতে পারে কি? আজকে তাই আমরা এর বিরোধিতা করছি। কখনই এই স্বেচ্ছাচারিতাকে বৃদ্ধির জন্য আমরা সহায়তা করতে পারি না। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ব্যাপারে মাননীয় শ্রমমন্ত্রী উত্তর দিতে গিয়ে ক্ষেপে গিয়েছিলেন। আমাদের সৌগত রায় প্রশ্ন করেছিলেন ১৯৮৮-৮৯। ৮৯-৯০। ৯০-৯১—এই তিন বছরে আমাদের বেকার ছেলেদের কর্মসংস্থানের জন্য আমাদের গভর্নমেন্ট আণ্ডারটেকিংয়ে অ্যাডভারটাইস হয়েছিল। ২৫ হাজার ভ্যাকান্সি, তাতে আমরা দেখলাম ১৯ হাজার ভ্যাকান্সী পরিপূর্ণ করা হয়েছে। বাকি যে ৬ হাজার ভ্যাকান্সি কোথা থেকে পরিপূর্ণ করা হল, তার কোনও হিসাব শ্রমমন্ত্রী দিতে পারলেন না। আজকে বে-আইনিভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে ডিঙ্গিয়ে শ্রম দপ্তরের মদতে গভর্নমেন্ট আণ্ডারটেকিংয়ে চলছে ধাপ্পাবাজি, জালিয়াতি এবং প্রশাসনের মদতে সেখানে বেকার যুবকদের প্রবঞ্চনা করা হচ্ছে আজকে যারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে বসে আছে। আজকে একদিকে গত বছর যে সংখ্যা ছিল বেকার যুবকদের আজকে প্রায় ৭/৮ লক্ষ বেকার যুবকদের সংখ্যা বেড়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে। কিন্তু কোনও দিক নির্দেশ অর্থমন্ত্রীর বক্তৃতায় নেই দিনের পর দিন সাপ্লিমেন্টারী বাজেট সৃষ্টি করে, তার সংখ্যা বাড়িয়ে, আজকে সামগ্রিকভাবে এই রাজ্যের অর্থনীতিকে ডোল নির্ভর, এড নির্ভর একটা পঙ্গু অবস্থায় পর্যবসিত করেছেন। সামগ্রিকভাবে দৃষ্টিভঙ্গি যখন আজকে কলুষিত হয় পঙ্কিল আবর্তে সেখানে সীমাবদ্ধ অবস্থার মধ্যে সেই জায়গায় অর্থনীতি কখনও প্রগ্রেসিভ অ্যাটিচিউড নিতে পারে না। অর্থনীতি আজকে স্ট্যাগনেন্ট অবস্থায় গিয়ে পৌঁছেছে। ইট হ্যাজ become ইকোনমিক্যালি Stagment. It has become economically a black chapter ever remembered in the history of West Bengal. আজকে সেই জায়গায় দাঁড়িয়ে এই সাপ্লিমেন্টারী বাজেটকে আমরা সমর্থন করতে পারি না। আজকে যে বাজেট এগিয়ে যাওয়ার কথা বলে নি, যে বাজেট মানুষের উন্নয়নের কথা বলে নি, শুধুমাত্র বেতন নির্ভর, শুধুমাত্র মেনটেনান্স, শুধুমাত্র স্বজন-পোষণ, শুধুমাত্র দুর্নীতি বাড়িয়ে যায়, তাকে আমরা সমর্থন করতে পারি না। এই কথা বলে এই সাপ্লিমেন্টারী বাজেটকে আমরা সমর্থন করতে পারি না, তাই এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৯১/৯২ সালের যে সাপ্লিমেন্টারি গ্রান্ট এই সভায় পেশ করেছেন তা সমর্থন করে এবং বিরোধীদের সমস্ত কাটমোশনের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্যরা যে সমস্ত বক্তব্য এখানে রাখলেন খুব প্রাসঙ্গিক ভাবেই আমাদের তার বিরোধিতা করতে হয়। স্যার, আমরা দেখেছি যে আমাদের রাজ্যের মাননীয় অর্থমন্ত্রী কয়েকবার ঘাটতিশূন্য বাজেট করেছেন এবং তিনি বারংবার তথ্য দিয়ে প্রমাণ করেছেন যে ঘাটতিশূন্য বাজেট রাখা যায়। স্যার, আমরা জানি যে আমাদের বামফ্রন্ট সরকারকে একটা সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা নিয়ে কাজ করতে হচ্ছে এবং তার সঙ্গে রয়েছে কেন্দ্রের বঞ্চনা। কেন্দ্রের বঞ্চনার ফলে খুব স্বাভাবিক কারণেই পশ্চিমবঙ্গের উন্নয়নের গতি ব্যাহত হচ্ছে। কেন্দ্রের নীতির ফলে পশ্চিমবঙ্গের বেকার যুবকদের চাকরির সংস্থান সঙ্কুচিত হচ্ছে। এইভাবে কেন্দ্র সারা পশ্চিমবাংলার অর্থনীতিকে পঙ্গু করে দেবার চেষ্টা করছেন। এর মধ্যে দাঁড়িয়েও বাজেট ঘাটতিশূন্য রাখা একটা ঐতিহাসিক পদক্ষেপ বলেই আমরা মনে করি। এবারের বাজেটে অবশ্য কিছু ঘাটতি আছে কিন্তু সেটা কেন এবং কি রকম তাও মাননীয় অর্থমন্ত্রী বিস্তারিতভাবে ব্যাখ্যা করে বলেছেন। আজকে তাই স্যার, খুব স্বাভাবিকভাবেই আমরা মনে করি যে মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি গ্রান্টস রেখেছেন তা খুবই প্রাসঙ্গিক। এই ধরনের সাপ্লিমেন্টারি গ্রান্ট আমাদের দেশের কেন্দ্রীয় সরকার সহ সমস্ত রাজ্য সরকারগুলি করতে বাধ্য হয়। আমি মনে করি, আমাদের দেশের যে মূল্যবৃদ্ধিজনিত সমস্যা সেটাও এরজন্য বহুলাংশে দায়ী। আমাদের মাননীয় অর্থমন্ত্রীকেও সেই দিকে লক্ষ্য রেখে এই সাপ্লিমেন্টারি গ্রান্ট চাইতে হয়েছে। খুব স্বাভাবিক কারণেই আমাদের তাই এটা সমর্থন করতে হচ্ছে। স্যার, আমরা দেখলাম যে কেন্দ্রীয় সরকারের কয়েকজন মন্ত্রী তাদের বেতনের ১০ পারসেন্ট ছেড়ে দিয়ে লোকের কাছে বাহবা নেওয়ার চেষ্টা করেছেন। তাদের প্রথমেই জানা দরকার যে এতে ভারতবর্ষের অর্থনীতিতে কোনও প্রভাবই পড়বে না। এতে ভারতবর্ষের অর্থনীতি চাঙ্গাও হবে না। কাজেই এই ধরনের চটকদারি সিদ্ধান্তের বদলে কি করে সাধারণ খেটে খাওয়া মানুষের স্বার্থে ভারতবর্ষের অর্থনীতিকে তৈরি করা যায় সে কথা তারা চিন্তা করুন। এই ক্ষেত্রে আমরা যে সব ব্যবস্থা নেওয়ার কথা বলেছি সেগুলি নেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকার অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন—এই দাবি রাখছি। স্যার, বিরোধী সদস্যরা এই সাপ্লিমেন্টারি গ্রান্ট সম্বন্ধে বলতে গিয়ে যে সব ক্ষেত্রে বিরোধিতা করেছেন এবং তা করতে গিয়ে যে বক্তব্য রেখেছেন খুব স্বাভাবিক কারণেই আমাদের তার প্রতিবাদ করতে হয়। মাননীয় সুদীপবাবু গ্রান্ট নং ৫৪ সম্বন্ধে বলেছেন যে, ক্ষেতমজুরদের ভরতুকি দিয়ে চাল সরবরাহ করার ব্যাপারটি করা হয়েছে নাকি শুধুমাত্র ভোটের রাজনীতির দিকে লক্ষ্য রেখে। আমরা এর প্রতিবাদ করছি। ব্যাপারটি মোটেই তা নয়। বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও ক্ষেতমজুরদের সমস্যাটাকে খুব গুরুত্ব দিয়েই দেখেন এবং তাই এই ব্যবস্থা নেওয়া হয়েছে। বামফ্রন্ট সরকার এটা শুরু করেছেন এবং এই ব্যবস্থা চালু করার ক্ষেত্রে যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা নেওয়া হয়েছে।

[3-20 — 3-30 P.M.]

সুতরাং স্বাভাবিক ভাবে ক্ষেত মজুরদের চাল দেবার ক্ষেত্রে যে ভর্তুকী দেবার যে প্রশ্নটা

উঠেছে, মাননীয় সদস্য যে কথা বললেন, আমি তাদের বলি, যেটা বলবার তিনি চেষ্টা করেছেন যে ভোটের রাজনীতি, ওদের দৃষ্টিভঙ্গি থেকে এই কথা তারা বলতে পারেন। কিন্তু চিন্তা করে দেখুন, এটা শুধু মাত্র ভোটের রাজনীতি নয়। স্বাভাবিক ভাবে এই অবস্থায় অর্থমন্ত্রী যেটা এনেছেন, এটা সঠিক পদক্ষেপ এবং সেই কারণে এই বিষয়বস্তুকে আমি সমর্থন করতে চাই। এই সঙ্গে সঙ্গে তিনি আরও অনেকগুলো কথা বলেছেন, পরিবহনের ক্ষেত্রে বলেছেন। আজকে পরিবহনের ক্ষেত্রে আমাদের যে স্টেট ট্রান্সপোর্টগুলো আছে এবং যে টাকা চাইছেন, তাকে সমর্থন করতে হয়। আজকে এটা ঠিক যে পরিবহনের ক্ষেত্রে নিশ্চয়ই কিছু সমস্যা আছে, বিভিন্ন পরিবহন সংস্থাগুলো, সেইগুলোকে মানুষের প্রয়োজনে যে ভাবে করা হয়েছে, নিশ্চয়ই সেই ক্ষেত্রে ব্যয় বরাদ্দের দাবি তিনি করতে পারেন। এটা খুব প্রাসঙ্গিক, আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে দেশের অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। আজকে কেন্দ্রীয় সরকার যে ভাবে পেট্রোলের দাম, গাড়ির যন্ত্রাংশের দাম বৃদ্ধি করেছেন, তার ফলে স্বাভাবিক ভাবে বিভিন্ন ক্ষেত্রে যে খরচ বেড়েছে তাতে একটা দুর্বিসহ অবস্থার সৃষ্টি হচ্ছে। ভারত সরকারের ভ্রান্ত নীতির ফলে, ভ্রান্ত অর্থনীতির ফলে আজকে এই জিনিস হচ্ছে। পাশাপাশি ভাবে বেকার যুবকদের চাকরির ক্ষেত্রে মাননীয় বিরোধী দলের সদস্যরা তাদের বক্তব্য রেখেছেন, জোরের সঙ্গে বলেছেন, পশ্চিমবঙ্গের বেকার যুবকদের চাকরির সংস্থানের ক্ষেত্রে এই সাপ্লিমেন্টারী গ্রান্টে কোনও বক্তব্য নেই। তাদের এই যে দাবি, এই সম্পর্কে আরও সোচ্চার হওয়া উচিত ছিল, এটা যদি আসল জায়গায় তারা বলতেন। আসল জায়গায় আরও বেশি করে সোচ্চার হওয়া উচিত ছিল। আজকে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের বেকার যুবকদের চাকরির ক্ষেত্রে যে বিমাতৃসুলভ ব্যবহার করছেন, বিভিন্ন প্রকল্পকে অনেক দেরি করে অনুমোদন দেবার চেষ্টা করছেন, এর ফলে পশ্চিমবাংলার বেকার যুবকদের চাকরির সংস্থান সঙ্কুচিত হয়ে যাচ্ছে। আর এখানে উনারা এসে পশ্চিমবাংলার বেকার যুবকদের জন্য মায়া কান্না কাঁদছেন। বিরোধী সদস্য, তার বক্তব্যে বললেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি হচ্ছে না। কোনও ক্ষেত্রে হয়তো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে এড়িয়ে দেওয়া হয়েছে, হযতো কোনও কোনও ক্ষেত্রে ঘটতে পারে, কিন্তু আমি বলব বামফ্রন্ট সরকার আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে যে ভাবে গ্রামের সাধারণ যুবকদের কাছে পৌঁছে দিতে পেরেছেন, আজকে সেটা নিশ্চয়ই একটা দৃষ্টান্ত স্বরূপ। আজকে সারা দেশে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এ রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা ১০ কোটিরও বেশি। সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে শিল্প নীতি, যে অর্থনীতি নির্ধারণ করেছেন তাতে এই সব বেকার যুবকদের ক্ষেত্রে কোনও সঠিক সংস্থান থাকছে না বলে আমি মনে করি। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী, তাঁর বাজেট বক্তৃতায় বিভিন্ন কর্মসংস্থানের কথা তিনি বলেছেন, বিভিন্ন কর্মসূচির মধ্যে দিয়ে তিনি পশ্চিমবাংলার বেকার যুবকদের কর্ম সংস্থান সৃষ্টির চেষ্টা করছেন। আজকে কেন্দ্রীয় সরকার যে শিল্প নীতি ঘোষণা করেছেন, যে বিদায় নীতি ঘোষণা করেছেন, তার ফলে পশ্চিমবঙ্গ সহ সারা ভারতবর্ষে যে ভাবে চাকরি সঙ্কুচিত করে দেবার চেষ্টা হচ্ছে, আমরা আজকে নিশ্চিত ভাবে আমাদের কর্মসূচির মধ্যে দিয়ে বেকার যুবক, তারা তাদের নিজের নিজের পরিকল্পনা অনুসারে ব্যবসা করতে পারেন, তার ফলে বেকার যুবকদের চাকরির সংস্থান কিছুটা লাঘব হবে। সংগত ভাবে সেই চেষ্টা তিনি করেছেন। বিরোধী সদস্যরা বলেছেন বিভিন্ন বেকার যুবকদের যে সংগঠন তারা চাকরির ক্ষেত্রে আন্দোলন করছে। তারা চাকরির ক্ষেত্রে যে আন্দোলন করছে, বিভিন্ন শিল্প স্থাপনের ক্ষেত্রে, চাকরির ক্ষেত্রে, বিভিন্ন

পরিকল্পনার ক্ষেত্রে তারা আরও বেশি যদি সজাগ হতেন, কেন্দ্রীয় সরকারকে যদি বাধ্য করতেন তাহলে পশ্চিমবাংলার বেকার যুবকরা লাভবান হতে পারতেন। এর মধ্যে দিয়ে আজকে ওঁরা এখানে একটা বেড়া-জালের সৃষ্টি করে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমি মনে করি ওঁদের উদ্দেশ্য সফল হবে না। সঠিক প্রমাণ ওঁরা পেয়ে যাবেন। মাননীয় অর্থমন্ত্রী খুবই সঙ্গত ভাবে আরও কিছু বক্তব্য রেখেছেন। তিনি বলেছেন, অনাদায়ী ট্যাক্স আদায় করার প্রক্রিয়াকে আরও শক্তিশালী করতে হবে এবং সতর্কতার সঙ্গে তা পালন করতে হবে। আমি মনে করি সতর্কতার সঙ্গে তা যদি পালন করা যায় তাহলে নিশ্চিত ভাবে রাজস্ব সংগ্রহ অনেক বেশি হবে এবং বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের উন্নয়নের ক্ষেত্রে যে দৃষ্টান্ত স্থাপন করতে চাইছে তা আরও বেশি সার্থক হয়ে উঠবে। তাই আমি মাননীয় অর্থমন্ত্রীর ১৯৯১-৯২ সালের সাপ্লিমেন্টারি গ্রান্টস-কে সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি গ্রান্টের দাবি উত্থাপন করেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন করছি। অবশ্য নীতিগতভাবে একে সমর্থন করতেই হবে। এটা তো খরচ হয়ে গেছে, খরচ তো আর করতে হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই বিধানসভায় ১৯৭২ সালে যখন দ্বিতীয়-বারের জন্য নির্বাচিত হয়ে ১৯৭৩ সালে জয়েন করেছিলাম তখন এ-রকম একটা সাপ্লিমেন্টারি বাজেট এখানে পেশ করতে দেখেছিলাম। অতীশবাবু তখন এখানে মন্ত্রী ছিলেন এবং ওঁদের অনেকেই তখন এখানে মন্ত্রী এবং এম. এল. এ. ছিলেন। তারপরের বছর ১৯৭৪ সালেও দেখেছিলাম এই একই জিনিস। ১৯৭৪ সালে যখন তৎকালীন অর্থমন্ত্রী—বোধ হয়—শঙ্কর ঘোষ এখানে বাজেট পেশ করেছিলেন তখন তিনি একটা উদ্বৃত্ত বাজেট পেশ করেছিলেন। এ-কথা আজকে কেন বলতে হচ্ছে, না ওঁরা আমাদের মাননীয় অর্থমন্ত্রীর ব্যালানসড বাজেট সম্বন্ধে অনেক কথাই বললেন। তাই ঐসব কথার জবাবে আমাকেও ২/৪টি কথা বলতে হচ্ছে। তৎকালীন অর্থমন্ত্রী ১৯৭৪ সালে বাজেট পেশ করার পর এখানে বলেছিলেন,—সমস্ত দিকে খরচ করার পরেও ২৭ লক্ষ টাকা উদ্বৃত্ত থেকে যাচ্ছে, এটা দিয়ে কি করি? এটা ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী এবং ক্ষেতমজুরদের মধ্যে বন্টন করে দেব। স্যার, আমি তখন নতুন মানুষ প্রথমেই সব কিছু বুঝতে পারলাম না। ভাবলাম—সত্যিই তো ২৭ লক্ষ টাকা উদ্বৃত্ত এবং সেটা চাষীদের মধ্যে বন্টন করে দিচ্ছে! তারপর আমি অর্থমন্ত্রীর বাজেট স্পিচটা ভাল করে পড়ে দেখলাম। তাতে দেখলাম যে, ২৭ লক্ষ টাকা উদ্বৃত্ত বটে, কিন্তু আমাদের রাজ্যে প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী এবং ক্ষেতমজুরদের সংখ্যা ৩৫ লক্ষ। তাহলে ২৭ লক্ষ টাকা যদি তাদের মধ্যে ভাগ করে দেওয়া হয় তাহলে তারা প্রত্যেকে বছরে ১৪ আনা করে পাবে। অর্থাৎ এক একজনের ভাগে মাসে ৫ পয়সা করেও পড়ছে না! তখন বুঝেছিলাম কি ভীষণ দেওয়া হয়েছিল বাজেটে। অর্থাৎ এখানে ভাঁওতাবাজির বাজেট করা হত। কিন্তু ১৯৭৭ সালে আমাদের সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে পশ্চিমবঙ্গে ঐ রকম ভাঁওতাবাজির বাজেট পেশ করা হয় না। আমরা তা করতে জানিও না।

[3-30 — 3-40 P.M.]

জানেন না বলেই উদ্বৃত্ত বাজেট দেখাননি, ব্যালেন্স বাজেট দেখিয়েছেন। আর সুদীপবাবু

এখানে বক্তব্য রাখতে গিয়ে বললেন পুলিশ তো দলবাজি করে, সুতরাং এদের পিছনে খরচ করা যায় না। কি করবেন বলুন? দিল্লি থেকে সিকি মন্ত্রী, হ্যাফ মন্ত্রী এসে যদি গোলমাল পাকায় তাহলে পুলিশ প্রসাশন তো রাখতে হবে তাঁকে রক্ষা করার জন্য, তাঁকে বাঁচানোর জন্য পুলিশের তো দরকার পড়বেই। সেইজন্য উদ্বৃত্ত খরচ হচ্ছে। আমাদের সরকার কিন্তু আপনাদের সরকারের মতন নয়। সুদীপবাবু তো কমিটির মধ্যে আছেন। আপনাদের কংগ্রেসের অনেক সদস্য তো কমিটির মধ্যে আছেন। আপনারা খরচ কমাবার জন্য তো বারবার বলছেন। এবার বলুন তো, আগে তো কমিটিতে সিঙাড়া খেয়েছেন, এখন এক কাপ চা আর দুটি বিস্কুট। সুতরাং নমুনা দেখুন। একবার প্রশংসা করুন? আমি একটা কথা বলি, কিছু হলেই তো দিল্লি থেকে ফ্লাই এই যে অতিরিক্ত খরচ এর জন্য কি আপনাদের সরকারের সাপ্লিমেন্টারী গ্রান্টস আসে না? নিশ্চয়ই আসে। কাজেই এখানে যে অর্থনৈতিক বলা হচ্ছে সেটা পশ্চিমবাংলায় নয়। পশ্চিমবাংলার বাজেট, অগ্রগতির সঙ্গে সামঞ্জস্য রেখে চলা হচ্ছে। আমি একটা ঘটনার কথা বলি, তখন আমি ছাত্র ছিলাম। জিয়াগঞ্জে ভূপতি মজুমদারকে দেখেছিলাম। জিয়াগঞ্জের লোকেদের কি সাজ-সাজ রব। তখন দেখেছিলাম বর্দ্ধমানের মহারাজা, কাশিমবাজারের মহারাজা, মেদিনীপুর কোম্পানির লোক—ওঁরা সব বড় বড় এম. এল. এ. হয়ে এসেছেন আর তাঁদের পিছনে কি খরচ। আর আমাদের পিছনে কতই বা খরচ। ইটে মাথা দিয়ে শুই, নুন লঙ্কা দিয়ে পান্তা ভাত খাই আর জনগণের মধ্যে থাকি। কাজেই মাননীয় অর্থমন্ত্রী সাপ্লিমেন্টারী গ্রান্টস সঠিকভাবেই এনেছেন। আমাদের যুগে খরচ বাড়েনি। সেই সময় একবার জিজ্ঞাসা করেছিলাম, আচ্ছা বলুন তো, ঐ রাইটার্স বিল্ডিং-এর লাল বাড়িতে কারা থাকে? বললেন, ভূষি খাওয়া লোকেরা থাকে আর আমাদের যুগে সৎ লোকেরা আছে। এই চলমান সমাজ ব্যবস্থায়, সভ্যতার অগ্রগতির সঙ্গে সঙ্গে খরচ বেড়েই যাচ্ছে। বিভিন্ন উন্নয়নমূলক কাজ হচ্ছে। আচ্ছা বলুন তো, আপনাদের আমলে কটা পিচের রাস্তা হয়েছিল? সুতরাং বাজেট এস্টিমেট করতে গেলে কতটা অনুমানের উপর নির্ভর করতে হয়। মাননীয় অতীশ বাবু উনিও—আমার শ্রদ্ধেয় মন্ত্রী ছিলেন, উনিও এটা জানেন, কাজেই অনুমানের উপর যে জিনিস করতে হয় সেটা কমতেও পারে, আবার বাড়তেও পারে। এটাকে ভিত্তি করে যদিও বাধা দেওয়া ঠিক নয়, আর যদি বলেন যে বিরোধীদলে আছেন, জনগণকে বোঝাবার জন্য বিরোধিতা করতে হবে, জনগণ রেডিও, দূরদর্শনে দেখতে পাবেন যে কংগ্রেস কি রকম বিরোধিতা করছেন। আমার মনে হয় ওনারা বাইরে এ রকম করলেও মনে মনে এই কাজকে সমর্থন করবেন, না করলে আজ যেমন অবস্থায় আছেন সেই অবস্থার দিকেই ওঁদের এগিয়ে যেতে হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি একটা সিরিয়াস কথা বলব ভাবছিলাম, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় থাকলে ভাল হতো, আশা করছি যে উনি ঘরে বসে শুনছেন। উনি ক্রেম করেন ঘরে বসে ফাইলে সই করেন, বক্তব্য শোনেন, সেজন্যই আসতে বলা। স্যার, প্রায় ৫২৩ কোটি টাকার সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের গ্রান্টস মাননীয় অর্থমন্ত্রী এখানে পেশ করেছেন। আপনি জানেন যে, তার মধ্যে ৭৬ কোটি টাকার উপরে ভোট হবে—মাননীয় অর্থমন্ত্রী এসেছেন, ভাল কথা, আমার কথা শুনে এসেছেন, ওঁকেই জিজ্ঞাসা করব—তার মধ্যে ৪৪৬ কোটি টাকা চার্জড, মোট ৫২৩ কোটি টাকা এখানে হয়েছিল। ৪৪৬ কোটি টাকা যেটা চার্জড

তার মধ্যে ৩৯৯ কোটি টাকা চলে যাচ্ছে ওয়েজ অ্যাণ্ড মিনসে.....

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** চার্জের উপর আলোচনা করা যাবে না, ওটা করবেন না।

**শ্রী সৌগত রায় ঃ** আমি বলছি যে আমি আলোচনা করব না। সুতরাং চার্জড অ্যামাউন্টটা ৪৪৬ কোটি টাকা, এটা নিয়ে আলোচনা করা যাবে না। ৭৬ কোটি টাকা যেটা ডিমাণ্ড সেটা নিয়ে আলোচনা করা যাবে। যেমন, গভর্নরের ব্যাপার, অ্যাসেম্বলির ব্যাপার এবং সেন্ট্রাল গভর্নমেন্টের রি-পেমেন্টের ব্যাপার নিয়ে কোনও কথা আলোচনা করা যাবে না। আমি সংবিধান মেনেই চলব। কিন্তু আমি, যেটা মাননীয় অর্থমন্ত্রীর কাছে রাখতে চাই সেই সাপ্লিমেন্টারী ডিমাণ্ডের দুটো জিনিস ইনডিকেট করে। সাপ্লিমেন্টারী ডিমাণ্ড বেড়ে যাচ্ছে ফাইনান্সিয়াল মিসম্যানেজমেন্টের জন্য। যা খরচ তা অ্যাপ্রোপ্রিয়েশন করতে পারেন না। খরচ টা এসেছে, স্বভাবতই সরকারি খরচ অ্যাপ্রোপ্রিয়েশন করে নিতে হবে কাজেই ফাইনান্সিয়াল মিস ম্যানেজমেন্ট আছে। সেখানে মজুতদারদের ব্যাপার দেখছি টাকাটা ফেরত দিতে হবে। সেই ফেরত দেবার ক্ষেত্রে প্রতি বছরই ঘাটতি ঘটছে। তার ফলে ঋণের বোঝাটা প্রতি বছরই বেড়ে যাচ্ছে। তা সত্ত্বেও সাপ্লিমেন্টারী ডিমাণ্ডে একটা হিসাব দেখানো হয়েছিল, মাননীয় অর্থমন্ত্রী দেখিয়েছিলেন, পাবলিক ডেটে ৬০০৩ কোটি ইন্টারন্যাল ডেট। বাজেট এস্টিমেটে ৪ বছরে—১৯৮৭-৮৮, ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০, এবং ১৯৯০-৯১ মাননীয় অসীমবাবু একটু লক্ষ্য করবেন আপনার টোটাল বাজেট এস্টিমেট হচ্ছে ইন্টারন্যাল ডেট ২৭২৬ কোটি ৭১ লক্ষ টাকা। আমরা যদি রিভাইসড এস্টিমেট দেখি এই ৪ বছরের তাহলে ১৯১৬ কোটি ৫১ লক্ষ টাকা হচ্ছে।

[3-40 — 3-50 P.M.]

অ্যাকচুয়ালস তা নয়, যা অ্যাকচুয়ালি পরের বছর দেওয়া উচিত—অসীমবাবুরা এইরকম দেরি করেন—সেটা ১৪৩৮ কোটি টাকা। ডিফারেন্স বিটুইন অ্যাকচুয়ালস অ্যাণ্ড বাজেট, শর্ট ফল হচ্ছে ১২৮৮ কোটি ৬০ লক্ষ টাকা। অর্থাৎ বাজেট, যাকে ইন্টার্নাল ডেট পে ব্যাক করবেন, সেখানে ১২৮৮ কোটি টাকার শর্টফল আছে। অ্যাকচুয়ালস এবং রিভাইসড এস্টিমেটের যদি খবর নেন তাহলে সেখানে ৪৭৮ কোটি টাকার শর্ট ফল রয়েছে। উনি প্রতি বছর ভাবছেন, রাজ্য সরকারের বাজেট থেকে কিছু টাকা ফেরৎ দেবেন, কিন্তু অ্যাডিকোয়েট ফেরৎ দিতে পারছেন না। গত চার বছরের ফিগার দেখেই এটা বললাম। তার ফলে দিচ্ছেন কম, পাচ্ছেন বেশি। লোনস অ্যাণ্ড অ্যাডভান্স ফ্রম সেন্টার, এক্ষেত্রে গত চার বছরে পাবলিক ডেট বাজেট এস্টিমেটে ছিল ৩,২৪৬ কোটি টাকা, সেখানে অ্যাকচুয়ালস হচ্ছে ৩,৩১৮ কোটি টাকা। তাহলে চার বছরকে যদি একসঙ্গে ধরি, উনি যে বাজেট এস্টিমেট করেছেন লোনস অ্যাণ্ড আডভান্সের, যা সেন্টার থেকে পান, তার থেকে ৯২ কোটি টাকা বেশি পেয়েছেন। অর্থাৎ পাচ্ছেন বেশি, দিচ্ছেন কম। আমি একে ফিনান্সিয়াল মিসম্যানেজমেন্ট বলছি।

আমি দ্বিতীয় একটি পয়েন্টে যাচ্ছি। উনি ভোটেড অ্যাকাউন্টে ৩৩নং হেডে টাকা চেয়েছেন। ৭৮ কোটি টাকা ভোটেড হবে যার মধ্যে রিভাইসড এস্টিমেটের টাকাই বেশি। রিভাইসড এস্টিমেট, যেটা অনুৎপাদক খরচ সেটা ৪৯ কোটি টাকা, মাত্র ৪ কোটি টাকা ক্যাপিটাল এক্সপেণ্ডিচার। অর্থাৎ ৭৬ কোটি টাকা খরচের মধ্যে অনুৎপাদক খরচটাই বেশি। আমি দেখছি, মন্ত্রী মহাশয় ব্যাপারটাকে ঠিকভাবে এষ্টিমেট করতে পারছেন না। দুটি বিষয়ে

বলব, কিছু খারাপভাবে ডিল করছেন। ৩৩নং হেডে টাকা চেয়েছেন, তার মধ্যে ১৪টি হেডে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড হচ্ছে ১ কোটি টাকার বেশি। দুই-চার লক্ষ হলেও বোঝা যায়, সেখানে এত টাকা! এটা পজিটিভলি ফিনান্সিয়াল মিসম্যানেজমেন্ট। যে ১৪টি হেডে এই ১ কোটি টাকার বেশি হয়েছে তার মধ্যে একটি হচ্ছে, একজাম্পল দিচ্ছি, ৮০ নং হেডে—রোড ট্রান্সপোর্টে ৯ কোটি ৩৩ লক্ষ টাকা একটা চেয়েছেন। বলেছেন, রাজ্য পরিবহন কর্পোরেশনকে টাকা দিতে হচ্ছে, কারণ ওদের পে কমিশনের টাকা দিতে হচ্ছে যার মধ্যে সি. এস. টি. সিকে দিচ্ছেন ৫ কোটি ৩৯ লক্ষ, এস. বি. এস. টি. সিকে দিচ্ছেন ১ কোটি ১৬ লক্ষ টাকা এবং এন. বি. এস. টি. কে দিচ্ছেন ২ কোটি ৭৭ লক্ষ টাকা। কিন্তু পে কমিশনের রিপোর্ট তো অনেক আগে পাস করা হয়েছিল! তার জন্য রাজ্যের যা খরচ ধরা হয়েছিল তার মধ্যে পে কমিশনের খরচটাও তো ধরা হয়েছিল! তাহলে ৯ কোটি টাকা আবার দিতে হল কেন? শ্যামলবাবু শক্তিশালী, তারজন্য বছরের মাঝখানে ওঁর টাকা আদায় করে নিলেন। কিন্তু আমি অসীমবাবুর কাছে ২০ বার গেছি, তাঁকে বলেছি, রাজ্যে ৩০টি পাবলিক আণ্ডারটেকিং আছে, কিন্তু তাঁরা পে কমিশনের রিপোর্ট অ্যানাউন্স হবার ২ বছর পরেও তার এফেক্ট পাচ্ছেন না। গত সেপ্টেম্বর মাস থেকে আমি ওঁর কাছে ঘুরছি। প্রতিবারই বলেন, এই ঘোষণা করছি। এই আণ্ডারটেকিংগুলির মধ্যে রয়েছে স্যাকসবি ফার্মার, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিল, কৃষ্ণা গ্লাস ফ্যাক্টরী, ইলেকট্রো মেডিক্যাল ইত্যাদি। এই ৩০ টি আণ্ডারটেকিংয়ে ১০,০০০ লোক কাজ করেন। স্টেট ট্রান্সপোর্টের জন্য উনি টাকা দিয়ে বছরের মাঝখানে সাপ্লিমেন্টারী এনেছেন। এবারে এই বাজেটে কিন্তু এই ৩টি আণ্ডারটেকিং-এর ১০ হাজার কর্মীর জন্য অসীম বাবু কোন অ্যানাউন্স করলেন না। এটা ওনার বাজেট বক্তৃতায় নেই। এরপরে যদি করতে হয় তাহলে ওনাকে সাপ্লিমেন্টারি ডিমান্ডস এনে করতে হবে। আমি একে বলি ফাইনান্সিয়াল মিস-ম্যানেজমেন্ট। যেখানে দেবার সেখানে উনি দিচ্ছেন না, আর যেখানে দিচ্ছেন সেখানে বছরের মাঝখানে দিচ্ছেন এবং এস্টিমেট না করেই দিচ্ছেন। আমি তার কাছে স্পেসিফিক্যালি জানতে চাই, একবার শুনেছিলাম যে কিছু কিছু আণ্ডারটেকিং যেমন—ইস্টার্ন ডিস্টিলারিস, স্যাকসবি ফারমারস, এদের আলাদা পে স্কেল দেবেন। কিন্তু পরে শুনলাম যে পে স্কেল দেবেন না, টাকা নেই, ৫০ টাকা করে অ্যাড হক দেবেন। কিন্তু সেটা করে দেবেন সেটাও এখন পর্যন্ত অ্যানাউন্সমেন্ট করলেন না। আজকে আমি এই সম্পর্কে স্পেসিফিক ভাবে মন্ত্রীর কাছে জানতে চাই—আবার সেই সাপ্লিমেন্টারীর রেখে দিচ্ছেন। রাজ্য সরকারের ট্রান্সপোর্ট আণ্ডারটেকিংয়ের এফিসিয়েন্সির ব্যাপারে একটা প্রশ্ন রেখে গেছে। আজকে সকালেও আমি বলেছি এবং শ্যামলবাবু স্বীকার করেছেন যে লোকসান হচ্ছে। কিন্তু তাসত্ত্বেও সাউথ বেঙ্গল State transport কর্পোরেশনে লোক নেওয়া হচ্ছে এবং এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে থেকে নেওয়া হচ্ছে। আমার পজিটিভ অভিযোগ যে এই স্টেট আণ্ডারটেকিংগুলিকে টোন আপ করার কোনও ব্যবস্থা করলেন না কেন? এদের জন্য সাবসিডি দিচ্ছেন। আপনি পে স্কেল দিয়েছেন, ভাল করেছেন, কিন্তু সেই সাবসিডির পরিমাণ রয়ে গেল। সুতরাং আমি এই ব্যাপারে পজিটিভলি চার্জ করছি। দ্বিতীয় কথা হচ্ছে, অসীমবাবু, আপনি তো লেফট ফ্রন্টের সদস্য, যেদিন বাজেট হল সেদিন ক্লাশ নিয়েছিলেন লেফট ফ্রন্টের। আপনি বলেছিলেন যে আর একটু অপেক্ষা করতে হবে কনট্রাক্টরদের বিল পাবার জন্য। কন্ট্রাক্টররা বিল পাচ্ছেনা বলে অধিকাংশ জায়গায় কাজ তারা করছে না। আমাদের এই হাউসের সদস্য, আমি যতদূর

কাগজে পড়েছি, ফরোয়ার্ড ব্লকের বীরেন মৈত্র মহাশয় অভিযোগ করেছিলেন। উনি বলেছিলেন যে ৬ মাস অপেক্ষা করতে হবে। আমি অসীমবাবুর কাছে জানতে চাই যে সাপ্লিমেন্টারী বাজেট দেবার আগে কবে রাজ্য সরকার কন্ট্রাক্টরকে পেমেন্ট দিয়ে আবার ডেভলপমেন্টের কাজ শুরু করবেন? এই কথা বলার আগে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড ভোটেড দেবার কোনও অর্থ হয়না। আর একটা অ্যাকাউন্টে আছে যেটা সব চেয়ে বেশি সমালোচনা হয়, যার মন্ত্রী এখানে বসে আছেন, সেটা হচ্ছে ৩২ নম্বর, মেডিক্যাল অ্যাণ্ড পাবলিক সার্ভিসেস। উনি ২ কোটি ৫২ লক্ষ টাকা এখানে সাপ্লিমেন্টারী ডিমান্ড দিয়েছেন। আমি জানিনা হেলথের মতো ডিপার্টমেন্টে আগে থেকে কেন বাজেট করা যায় না। উনি এখানে কি কারণ দেখিয়েছেন? কারণ দেখিয়েছেন, রাইজ ইন দি ইনক্রিজিন প্রাইস রেট অব ড্রাগ, অক্সিজেন, এক্স-রে ফিল্মস ইত্যাদি। অসীমবাবু তো সরকারি হাসপাতালে মাঝে একদিন ছিলেন, আপনার জানা উচিত ছিল এই অবস্থাটা, আগে ১৩১টা লাইফ সেভিং ড্রাগ দেওয়া হত হাসপাতালের মাধ্যমে। আপনি শুনে রাখুন, আপনাকেও যেতে হয় হাসপাতালে, সেখানে এখন ৩২টা লাইফ ড্রাগ দেওয়া হচ্ছে। আর এই লাইফ সেভিং ড্রাগের মধ্যে কি আছে? এর মধ্যে আছে ফিনাইল, ডেটল যেগুলি খুব অর্ডিনারী ড্রাগ। টি. বি'র যে ড্রাগ সেই ড্রাগ পাওয়া যায়না। এই ৩২টি ড্রাগও আবার অধিকাংশ সময়ে দেওয়া হয়না। রাজ্যসরকার আলাদা করে টাকা দিচ্ছেন এবং বলছেন যে ড্রাগের রেট বেড়েছে, ড্রাগের যারা সাপ্লায়ার তাদের পেমেন্ট করছে না দপ্তর, তার ফলে ড্রাগ সাপ্লাই হাসপাতালে বন্ধ। অধিকাংশ মফস্বলের হেলথ সেন্টারগুলি বন্ধ। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে কি করছেন? পাবলিক হেলথের একটা মেজর রেসপনসিবিলিটি আছে। রাজ্য সরকার সেখানে টোটালি পাবলিক হেলথ সিসটেমে ফেল করেছে। ধরুন এক্স-রে ফিল্মিস উনি বলছেন যে এক্স-রে ফিল্মসের রেট বেড়েছে। আমি একটা হিসাব চাই যে কয়টা এক্স-রে মেশিন হাসপাতালে আছে এবং কয়টা চালু আছে? আপনি জানেন যে একটা আই. বি. পি এক্স-রে করতে গেলে পি. জি. হাসপাতালে ৬ মাস পরে ডেট দেয়। আর ওখান থেকে বলে যে আপনি বাইরে থেকে করে আনুন তাহলে ৭ দিনে হবে। আর সেই গ্রাউণ্ডে হেলথে ২ কোটি ৫২ লক্ষ টাকা সাপলিমেন্টারী ডিমাণ্ড দিতে হবে। আপনি এটা মেনে নেবেন, এটা কখনও হতে পারে না। ডেয়ারি ডেভেলপমেন্টে ৫ কোটি ১৭ লক্ষ টাকা সাপলিমেন্টারী ডিমাণ্ড এসেছে। কোন কারণে ডেয়ারি ডেভেলপমেন্টে টাকা দেব? হরিণঘাটা ডঃ রায় করে গিয়েছিলেন। বেলগাছিয়া সেন্ট্রাল ডেয়ারি আপনারা তুলে দিতে বসেছেন। কোনও একটা দিনে হরিণঘাটা থেকে ঠিক টাইমে দুধ পৌছায়না, অথচ দুধের দাম বাড়িয়েছেন। আর ৫ কোটি ১৭ লক্ষ টাকা কেন লাগবে? সেখানে বলছেন, লারজার এক্সপেণ্ডিচার অন অ্যাকাউন্ট অব মেটেরিয়াল। অর্থাৎ প্রোকিওরমেন্ট প্রাইস বাড়িয়েছেন তার জন্য দুধ কিনতে লাগবে। দুধ আসছেনা, দুধ মানুষের কাছে যাচ্ছে না, অথচ উনি বলবেন, বাজেট পেশ করবেন যে গত বছর ৫ কোটি ১৭ লক্ষ টাকা বেশি খরচ হয়েছে। রুলিং পার্টির সদস্যদের বোতাম টেপার সময়ে হাত কাঁপবেনা! কলকাতায় যে হরিণঘাটার দুধের সাপ্লাই ভেঙ্গে পড়েছে সেটা দেখেও তাদের হাত কাঁপবে না!

[3-50 — 4-00 P.M.]

কলকাতায় যারা হরিণঘাটা দুধ সরবরাহ ভেঙ্গে পড়তে দেখেছেন তাঁদের হাত কাঁপবে

না সাপ্লিমেন্টারী গ্রান্টের উপর ভোট দেবার সময়? স্যার, আপনি একটু ভেবে দেখবেন। হিল এরিয়ার জন্য ৬৪ নং ডিমাণ্ডে লারজার গ্রান্টস টু দার্জিলিং গোর্খা হিল কাউনসিল সেখানে চেয়েছেন ১ কোটি ৩০ লক্ষ টাকা। স্যার আপনি জানেন দার্জিলিং-এ আন্দোলন হচ্ছে ঠিকই। যদি দার্জিলিং গোর্খা হিল কাউনসিল সংবিধানের বিরুদ্ধে আন্দোলন করে আমরা তার বিরোধীতা করব। কন্সট্যোন্টলি দাজিলিং গোর্খা হিল কাউন্সিলের বক্তব্য যে অ্যাডমিনিস্ট্রেশন চালাবার জন্য যে সব্বনিম্ন ইনফ্রাস্ট্রাকচার দরকার তা তাদের নেই। দুজন বয়স্ক এবং একজন কম বয়সী আই. এ. এস দেওয়া হয়েছে মাত্র। সাবজেক্ট ট্রান্সফারের জন্য অ্যাডমিনিস্টার করার ইনফ্রাস্টাকচার নেই। আপনি ১ কোটি ৩০ লক্ষ টাকা তাদের দিয়েছেন এত টাকা যে তারা খরচ করবে সেই অভিজ্ঞতা তাদের নেই। সিস্টেম যেটা টাকা খরচ করবার, গভর্নমেন্টের সে সিস্টেম সেটা ইমপ্লিমেন্ট করার মতো ইনফ্রাস্টাকচার গোর্খা হিল কাউন্সিলের আছে কিনা সেটা আপনারা দেখেন নি। তার ফলে এই রকম অবস্থার সৃষ্টি হয়েছে। স্যার, মজার ব্যাপার হচ্ছে ওনারা কর্পোরেশনের জন্য টাকা দিয়েছেন। অ্যাসাইনমেন্ট টু দি লোকাল বডি ডিমাণ্ড নং ৯০তে কর্পোরেশনের জন্য ২ কোটি ৭৯ লক্ষ টাকা দিয়েছেন। স্যার আপনি জানেন কর্পোরেশন যে বাজেট পেশ করেছে ১৪০ কোটি টাকার ডেফিসিট বাজেট—পুরোটা রাজ্য সরকারের সাহায্যের উপর নির্ভর করে। মাননীয় অর্থমন্ত্রী বছরের পর বছর টাকা দিচ্ছেন কর্পোরেশনকে। কলকাতা কর্পোরেশন প্রচুর টাকা তুলতে পারে, শুধু বাড়ি অ্যাসেসমেন্ট যদি করা যায় তাহলে কর্পোরেশন ক্যান গিভ মানি টু দি স্টেট গভর্নমেন্ট। এখনও পর্যন্ত আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন আমার এলাকায় বড় লোকেরা থাকে, বর্দ্ধমান রোডে বড় বড় মালটিস্টোরেড বিল্ডিং হয়েছে, ২তলা ৩ তলা বাড়ি হয়েছে অ্যাসেসমেন্ট কর্পোরেশন ডেলিবারেটলী করেনি ইন কনভিনিয়েন্স উইথ দি রিচ পিপল। লক্ষ লক্ষ টাকা ট্যাক্স আদায় হয় নি, সেখানে কর্পোরেশনকে ২ কোটি ৭৯ লক্ষ টাকা একস্ট্রা মিউনিসিপ্যালিটিকে কেন দেবে রাজ্য সরকার? কোন রকম মনিটরিং হচ্ছে? আমি বলছি না তাদের অটোনমিকে হ্যাম্পার করতে। আপনি টাকা দিচ্ছেন, দেখবেন তো সেখানে প্রপার অ্যাডমিনিস্ট্রেশন চলছে কিনা। ২ কোটি ৭৯ লক্ষ টাকা বাজেটের থেকে একস্ট্রা দিচ্ছেন সেখানে কর্পোরেশনে অ্যাসেসড ট্যাক্স দিনের পর দিন আদায় করা হচ্ছে না, এটা কি করে হতে পারে আপনি ভাববেন না? স্যার, আপনাকে আরও বলছি, একটা সিরিয়াস প্রবলেম, এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করা দরকার। রাজ্য সরকারকে সাপ্লিমেন্টারী গ্রান্ট পাস করে দেবেন কিনা সেটা ভাবতে হবে। রাজ্য সরকারের যে টেকেন ওভার আণ্ডারটেকিংসগুলি আছে তাদের সাপ্লায়ারদের টাকা দিচ্ছে না। আমার কাছে সেই দিন একটা ছেলে এসেছিল, বলছে যে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, কারণ লিলি বিস্কুট কোম্পানির পলিথিন ব্যাগ সাপ্লাই করেছিল, ৫০ হাজার টাকা হয় নি, ৮ বছরে ২০টা চিঠি দিয়েও আদায় করতে পারেনি। আমি শুনেছি আরও ১৩ লক্ষ টাকা এই ভাবে আটকে আছে। ৭০টি স্টেট আণ্ডারটেকিংস, ইণ্ডাস্ট্রিয়াল আণ্ডারটেকিংসের সাপ্লায়ারসরা টাকা পাচ্ছে না, কোথাও কনট্রাক্টারদের টাকা দিচ্ছেন না। কোন স্টেট আণ্ডারটেকিংস পেমেন্ট পাবে না, আপনারা বলবেন এখানে আমাদের সাপ্লিমেন্টারী গ্রান্ট দিতে হবে! জিরো বাজেটের কথা আর নেই, ওঁরা স্বীকার করে নিয়েছেন আর জিরো বাজেট নয়। গত কয়েকবার দেখেছি জিরো বাজেট, এবারে ডেফিসিট বাজেট। আমরা দেখেছি সেন্ট্রালের দিকে তাকিয়ে থাকতে হয় টাকা বেশি দিচ্ছে কিনা দেখার জন্য, সেন্ট্রালের গ্রান্টের উপর বাজেট তৈরি হচ্ছে। সেন্ট্রালের

ইনকামট্যাক্সের আগের থেকে বেড়েছে। আমরা দেখেছি রাজ্য সরকার তার নিজের শেয়ারে রেভিনিউ আদায় করতে পারে নি। আজকে আমরা দেখতে পাচ্ছি যেখানে যেখানে টাকা দেওয়া হচ্ছে, টাকা খরচ করা হচ্ছে সেখানে কোনও মনিটারিং নেই। খরচা কমানোর কোনও ব্যবস্থা নেই, এবং কোনও চেষ্টা নেই যে প্রপার অ্যাডমিনিস্ট্রেশন করব। ফায়ার ব্রিগেডে ৮ কোটি ২৯ লক্ষ টাকা দেখানো হয়েছে। কি কারণ দেখানো হয়েছে? ইমপোর্টেড সফিসটিকেটেড ইকুইপমেন্ট ফ্রম জাপান। এই বিদেশ থেকে হঠাৎ করে ইকুইপমেন্ট আনার ব্যাপার হল। আমার মনে হয় সামথিং ইজ বিহাইণ্ড, নাহলে ফায়ারব্রিগেড ইকুইপমেন্ট ইম্পোর্টের জন্য এই ৮ কোটি ২৯ লক্ষ টাকা চাওয়া হচ্ছে কেন? কলকাতায় সাধারণত আগুন লাগলে দমকল গেলে লোকে ইট মারে। কারণ তারা দেরি করে পৌঁছোয়। আবার দমকল গেলে আগুন নেভাতে হাইড্রান্টে দেখা যায় জল থাকে না। দমকলের পারফরম্যান্স ইম্প্রুভ না করা সত্ত্বেও হঠাৎ করে এই ৮ কোটি ২৯ লক্ষ টাকার ইকুইপমেন্টের জন্য চাওয়া হচ্ছে। এই জাপানী ইকুইপমেন্ট এটা কি দেশে তৈরি হয় না, এটা আপনি আমাদের জানাবেন। কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে এই যে জেহাদ-ইমপোর্ট করছেন, ইমপোর্ট করার ক্ষেত্রে আপনাদের দ্বিধা আছে, কিন্তু এখানে এই রকম কিছু দেখলাম না। ৩ কোটি ২৫ লক্ষ টাকা সাপ্লিমেন্টারী গ্রান্ট আপনি চাইছেন হাউস বিল্ডিং লোন ফর গভর্নমেন্ট এমপ্লয়িজের জন্য, এটা কি জন্য? কো-অর্ডিনেশন কমিটির প্রভাব কমে যাচ্ছিল বলে এই ৩ কোটি ২৫ লক্ষ টাকা সাপ্লিমেন্টারী গ্রান্ট দিতে হচ্ছে। হাউস বিল্ডিং লোন যদি দিতে হবে জানতেন, তাহলে তা আগে বাজেট করে দেওয়া হল না কেন! এটা হয়ত স্বীকার করবেন না, আমি কাগজে পড়েছি, মুখ্যমন্ত্রীর সচিব সল্টলেকে বাড়ি করেছেন, তাঁকে লোন পাইয়ে দেওয়ার জন্য এটা চাওয়া হয়েছে। স্যার, এ ছাড়া আর কোনও কারণ আমি দেখছি না। উনি ভাল মন্ত্রী, তবে সাপ্লিমেন্ট্রী ডিমাণ্ডসে আমরা সমর্থন জানাতে পারছি না।

**শ্রী অবিনাশ প্রমাণিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, আমি তা সমর্থন করছি। মাননীয় বিরোধী সদস্যদের এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের উপরে বক্তব্য শুনে মনে হচ্ছে যে পশ্চিমবঙ্গ ভারতবর্ষের বাইরের একটি দেশ। ওঁরা যখন সরকারে ছিলেন তখন অতিরিক্ত ব্যয়-বরাদ্দ পেশ করেন নি? ওঁদেরই কেন্দ্রীয় সরকার আজকে যাঁরা আছেন তাঁরা অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবি করেন, যদিও কেন্দ্রীয় সরকারের যে অর্থ, তাঁরা ক্ষমতায় গেলে করতে পারেন। কিন্তু তা সত্ত্বেও তাঁদের ঘাটতি বাজেট পেশ করতে হয় প্রায় ৭ হাজার কোটি টাকা, আবার বছরের শেষে শেষ করেন ১৬ হাজার কোটিতে। ভারতবর্ষের অর্থনৈতিক জীবন আজকে একটা অস্বাভাবিক অস্থিরতার শিকার হয়ে পড়েছে। আগামীদিনগুলো আরও ভয়ঙ্কর ও বন্ধুর, এই অবস্থা পশ্চিমবঙ্গের অর্থনীতিতে। শৃঙ্খলা রচনা করার জন্য পশ্চিমবঙ্গের জনগণকে সঙ্গে নিয়ে মাননীয় অর্থমন্ত্রী যে উদ্যোগ গ্রহণ করেছেন তা ভারতের দৃষ্টি আকর্ষণ করেছে। সেজন্য অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবির সমর্থনে আমি মাননীয় অর্থমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি।

[4-00 — 4-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যারা অর্থনীতির রূপকার তাদের আক্রমণ ঠেকাতেই এই

পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রীকে এই ব্যবস্থা নিতে হয়েছে। কেন্দ্রীয় সরকার নানা ভাবে পীড়ন করছে যথা কোনও সময়ে টাকা না দিয়ে, টাকা কম দিয়ে বা টাকা ফেরৎ না দিয়ে, নানা রকমভাবে বাধা সৃষ্টি করছে। অতিরিক্ত বরাদ্দের একটা বিরাট অংশ হচ্ছে মূল্যবৃদ্ধি জনিত অতিরিক্ত খরচ। এই মূল্যবৃদ্ধি জনিত অতিরিক্ত খরচের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। এই এক বছরের মধ্যে ৪ বার করে জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে। এবং প্রশাসনিক নির্দেশেই এই জিনিসের দাম বাড়ানো হয়েছে। নোট ছাপিয়ে মুদ্রাস্ফীতি ঘটানো হচ্ছে। এরফলে একটা রাজ্যের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে বাজেট তৈরি করতে হচ্ছে বলেই অর্থমন্ত্রীকে বাজেট কোন সময়ে বাড়াতে হচ্ছে আবার কোনও সময়ে কমাতে হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গের কি অবস্থা জানেন? কেন্দ্রীয় সরকারের পাওনা টাকা রাজ্য সরকার পায় না। এই পর্যন্ত ৩০০ কোটি টাকা কেন্দ্র রাজ্যকে দেয় নি। আমি আপনাদের কাছে আবেদন করছি আপনারা আমাদের সঙ্গে একমত হন যে কেন্দ্রকে তার আয়ের ৭৫ ভাগ এই রাজ্যগুলিকে দিতে হবে। শুধু পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নয়, সমস্ত রাজ্যগুলির ক্ষেত্রেই এটা প্রযোজ্য হোক। এবং সম্পদ সংগ্রহের অধিকার বা ক্ষমতা রাজ্যগুলিকে দিতে হবে। আপনারা আসুন আমাদের সঙ্গে সহমত পোষণ করে কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করি। আপনারা তো আসবেন না, কেন্দ্রের মুখপাত্র হয়ে থাকবে কারা? আজকে এই অবস্থাতে মাননীয় অর্থমন্ত্রীকে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি নিয়ে আসতে হয়েছে। যে পরিমাণে জিনিসপত্রের দাম বাড়ছে, আজকে যে দাম দুমাস বাদে সেই দাম দ্বিগুণ হয়ে যাবে এই অবস্থাতে অতিরিক্ত ব্যয়বরাদ্দের দাবি আনতে তিনি বাধ্য। তারও পরে এই মূল্যবৃদ্ধির ফলে কর্মচারিদের ডি. এ. ইত্যাদি বাড়াতে হতে পারে, ঋণ নিতে হতে পারে। যেভাবে জিনিসপত্রের দাম বৃদ্ধি পাচ্ছে কেন্দ্রীয় সরকার যেভাবে চাল, গমের দাম বৃদ্ধি করছেন, কেরোসিন, ডিজেলের দাম বৃদ্ধি করছেন তাতে পশ্চিমবঙ্গ কি তার থেকে রেহাই পেতে পারবে? এরফলে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একটা বিপর্যয় হতে পারে। শুধু তাই নয়, ডি. ভি. সি যেটা কেন্দ্রীয় সরকার তৈরি করলেন তাতে আমাদের কোনও উপকারে লাগলো না। পশ্চিমবঙ্গের মানুষ বাড়ি ডুবনো ভাসান স্কীম বলে এই ডি.ভি.সি.-কে। ওই ডি. ভি. সি. থেকে পশ্চিমবঙ্গ তো বিদ্যুৎ পায়ই না বা সেচও পায় না উল্টে বন্যায় ভাসিয়ে দিয়ে একটার পর একটা সম্পদ আমাদের নষ্ট করে দেয়। আজকে প্রতি বছর এই ডি. ভি. সি.-র জন্য বন্যা হচ্ছে, আর কোটি কোটি টাকার সম্পদ সেখানে নষ্ট হচ্ছে। আজকে মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয়-বরাদ্দের জন্য দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের যে কাটমোশন আছে তাকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুন্দর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং বিরোধী বন্ধুদের যে কাটমোশনগুলি আছে তার আমি বিরোধিতা করছি। স্যার, কেন্দ্রে যে সরকার আছে তারা দীর্ঘদিন ধরে আমাদেরকে বঞ্চনার মধ্যে রেখেছে এবং উদাহরণ দিয়ে বলা যায়, আমরা গতকালও দেখেছি এখানে যে আলোচনা হল উত্তরবঙ্গে যে প্রকল্পগুলি আছে সেই প্রকল্পে রাজ্য সরকার ইতিমধ্যে প্রায় ৩৫০ কোটি টাকা খরচ করেছে কিন্তু কেন্দ্র মাত্র ৫ কোটি টাকা দিয়েছে। এতেই বোঝা যায় পশ্চিমবাংলার প্রতি ওদের কি মনোভাব এবং তারা বিমাতৃসুলভ আচরণ করছেন। তাই এই বিমাতৃসুলভ মনোভাব ও বঞ্চনার বিরুদ্ধে আগামী দিনে আমাদের

বিগ্রেডে সমাবেশ এবং প্রতিবাদ সভা হবে। আমরা অতিরিক্ত ব্যয়বরাদ্দ চেয়েছি তার কারণ হচ্ছে কেন্দ্র যে হারে দাম বাড়াচ্ছেন ঐ চিনি, চাল, কেরোসিন, ডিজেল, পেট্রোল ইত্যাদিতে, এই ভাবে দাম বাড়ার ফলে আমাদের রাজ্যে আজকে এই অবস্থা উপস্থিত হয়েছে। আজকে তারা চিনিতে দাম বাড়িয়েছেন ৮০ পয়সা, চাল গমে বাড়িয়েছেন ৪৩ পয়সা করে, এবং এই ভাবে দাম বাড়াবার জন্য আজকে মূল্যবৃদ্ধি ঘটছে। এর জন্য যে অতিরিক্ত খরচ সর্বত্র এটা চেপে বসেছে। সেইজন্য আমাদের বলতে হবে কেন্দ্রীয় সরকার তারা যখন ঘাটতি বাজেট পেশ করছেন তখন ৭ হাজার কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন এবং আমাদের যখন এখানে ঘাটতি হচ্ছে তারা তখন চিৎকার করে বিরোধিতা করছেন। আমাদেরকে কেন্দ্রীয় সরকার আজকে বিভিন্ন রকম অসুবিধায় ফেলেন, আমাদের এখানে থেকে তারা রেল মাসূল, আয়কর ইত্যাদি বাবদ তারা যে টাকা নিয়ে যায় তার পরিবর্তে তারা খুব কম আর্থিক সহযোগিতা করেন। স্যার, আমাদের এটা বুঝতে হবে যে ডিমাণ্ড নম্বর ৪য়ে বলা আছে কিন্তু বেতন বৃদ্ধি করার জন্য সেখানে কিছু টাকা অতিরিক্ত ধরতে হয়েছে।

[4-10 — 4-20 P.M.]

আজকে মূল্যবৃদ্ধি ইত্যাদির জন্য আমাদের এত টাকা ধরতে হয়েছে। ডিমাণ্ড নং ১৮য় কিছু টাকা ধরতে হয়েছে। বেতন বৃদ্ধি হয়েছে, ডিয়ারনেস অ্যালাউন্স ইত্যাদির জন্য এই টাকাটা ধরা হয়েছে। ২৬ নং ডিমাণ্ডে ফায়ার প্রোটেকশন অ্যাণ্ড কন্ট্রোলে এই খাতে কিছু টাকা ধরা হয়েছে। এখানে কিছু আধুনিক যন্ত্রপাতি আমদানি করা হয়েছে এবং উন্নত ধরনের দমকল ইত্যাদি রাখার জন্য এই অতিরিক্ত অর্থ ধরতে হয়েছে। ডিমাণ্ড নং ৪৪, যে টাকাটা ধরা হয়েছে সেটা প্রাকৃতিক দূর্যোগের জন্য এই অতিরিক্ত অর্থ ধরতে হয়েছে। এটা তো ধরতেই হবে। ডিমাণ্ড নং ৪৭, লোনস ফর ক্রপ হাজবেণ্ডারি। এখানে যে টাকাটা ধরা হয়েছে সেটা তো দিতে হবেই। যাই হোক আমি এই সাপ্লিমেন্টারি demand-70 সমর্থন করে ওদের কাট মোশনকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শক্তিপ্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মাননীয় অর্থমন্ত্রী ১৯৯১-৯২ সালের যে ডিমাণ্ড ফর সাপ্লিমেন্টারি গ্রান্ট এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করি এবং তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। আমি স্যার একথা কখনই বলব না যে খরচ হয়ে গেছে অতএব এটাকে সমর্থন করতেই হবে। আজকে অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারী গ্রান্ট রেখেছেন সেটা সমর্থন করার জন্য আমি বিরোধী পক্ষের কাছে আবেদন করব। স্যার, টাকার অবমূল্যায়নের জন্য আজকে এই সাপ্লিমেন্টারী গ্রান্ট আনতে হয়েছে। ক্যারেকটার অফ একসপিণ্ডেচার, এটাকেই বলা হয় সাপ্লিমেন্টারী গ্রান্ট। আজকে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্ট যদি এমন কোনও এক্সপেণ্ডিচার করেন, যেটা পাবলিকের বিরুদ্ধে যাচ্ছে তাহলে সেই গ্রান্ট সমর্থনযোগ্য হবে না এবং বিরোধী পক্ষও তা সমর্থন করবেন না। আমরা ট্রেজারী বেঞ্চে থেকেও সেই গ্রান্টের বিরোধিতা করবু এবং এটাই আজকে বামফ্রন্ট সরকারের নীতি। আজকে ক্যারেকটার অফ এক্সপেণ্ডিচারটা কি সেটা দেখতে হবে। যেমন ফায়ার কন্ট্রোল অ্যাণ্ড মেইনটেনান্স-এর প্রয়োজন আছে এবং সেখানে এই টাকাটা চাওয়া হয়েছে। এটা তো সমর্থন করতেই হবে। তফশিলি জাতি এবং উপজাতিদের জন্য যে অতিরিক্ত খরচা করা

হয়েছে তার জন্য এখানে গ্রান্ট চাওয়া হয়েছে। সেটা কি অন্যায় করা হয়েছে? রিলিফ অ্যাণ্ড রি-হ্যাবিটেলাইজে খাতে যে টাকা চাওয়া হয়েছে সেটা কি অন্যায় হয়েছে? স্যার, আমার সময় থাকলে আমি অন্যান্য স্টেটের সঙ্গে তুলনা করে দেখাতে পারতাম যে ত্রাণের খরচ অন্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে অনেক কম। বর্ধিত মহার্ঘ ভাতা সরকারি কর্মচারিদের দেওয়া হয়েছে এবং তার জন্য সরকারকে অতিরিক্ত টাকা খরচ করতে হয়েছে। সরকারি কর্মচারিদের বকেয়া টাকা তো দিতে হবে। এই টাকাটা দেওয়া কি অন্যায়? প্রাইমারী স্কুল, সে কলেজই হোক, মাধ্যমিক স্কুলই হোক সেখানে অতিরিক্ত খরচ হয়েছে এবং সেটা কি অন্যায় করা হয়েছে? রুগ্ন কলকারখানা, সিক ইণ্ডাস্ট্রি, ক্লোস ইণ্ডাস্ট্রি, লক-আউট এই সমস্ত ক্ষেত্রে যেখানে আজকে হাজার হাজার শ্রমিক যুক্ত সেখানে আজকে অতিরিক্ত ব্যয় করা হয়েছে। এটা কি অন্যায় করা হয়েছে?

মাননীয় সদস্যরা খুব জোর দিয়েছেন স্টেট ট্রান্সপোর্টের ব্যাপারটিতে। কি ক্যালকাটা ট্রামওয়েজ, কি ক্যালকটা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশন, কি সাউথ বেঙ্গল, কি নর্থ বেঙ্গল। আমি সুদীপবাবুর স্পিরিটের সঙ্গে যদি আমি ঐক্যমত পোষণ করি তাহলে একটা কথা বলব, সরকারি ব্যবসা ডাক্তার রায় যখন শুরু করেছিলেন—সারা ভারতবর্ষের কোনও একটি রাজ্য, আমিও ট্রেড ইউনিয়ানের সঙ্গে যুক্ত, ট্রেড ইউনিয়ন করি, আমরা খোঁজ খবর রাখি, কোন জায়গায়, কোন স্টেট নগর পরিবহনে লাভে চলে? একটা স্টেটের নাম করতে পারবেন আপনারা? তামিলনাড়ু—ট্রান্সপোর্ট বিজনেসে সবচেয়ে বেশি সুন্দর ভারতবর্ষের মধ্যে। মহারাষ্ট্রও তাই। এর হিসাব, পরিসংখ্যান আমি আপনাদেরকে দেখাতে পারি। সেখানেও লস যায়। সরকারি ব্যবসা—সরকারের সামাজিক কর্তব্য বোধ আছে। সরকার খালি লাভ করবার জন্য করে না। এখানে কথা হয়েছে, একজন বে-সরকারি বাস মাসিক, সে একটা বাস কেনবার পরে ৬/৭/১০টা বাস কেনে। কিনবেইতো। কিন্তু সরকারি ব্যবসা—লাভ করবার চেয়েও বড় কর্তব্য হচ্ছে পাবলিকের সুযোগ সুবিধা দেখা। পাবলিক কমফোর্ট দেখা। এক্স্ট্রা অ্যাডভানটেজ ট্রান্সপোর্টে কি করে চালু রাখা যায় সেটা দেখা সরকারি পরিবহন ব্যবসায় অবশ্য কর্তব্য পরিবহনের ব্যবস্থা যাতে বিপর্যস্ত না হয় সেটা দেখাও আশু কর্তব্য। সরকারি ক্ষেত্রে অতিরিক্ত মাইনে দিতে হয় ট্রামওয়েজে, স্টেট ট্রান্সপোর্টে অতিরিক্ত মহার্ঘ ভাতা দিতে হয়। সুতরাং এ ক্ষেত্রে তো পয়সা যাবেই। স্টেট ট্রান্সপোর্টে কর্মচারিদের যে ফেসিলিটিস, যে অ্যাডভানটেজ, সে সিকিওরিটি চাকরিতে—ব্যক্তিগত মালিকানাধীনে যে পরিবহন ব্যবসা আছে সেখানে সেইসব সুযোগ-সুবিধা নেই। মেদিনীপুর জেলার মধ্যে যে পরিবহণ ব্যবসা আছে—আমি সেখানে কর্মচারি ইউনিয়ানের সঙ্গে যুক্ত আছি দীর্ঘ ৪০ বছর ধরে যুক্ত। কিন্তু আজ পর্যন্ত একটা অ্যাপয়েন্টমেন্ট আদায় করতে পারিনি প্রাইভেট বাসের কাছ থেকে। প্রাইভেট বাসের কর্মচারিরা নিম্ন মাইনেতে কাজ করেন। বেতন কমিশনের ফেসিলিটিস বা সিকিউরিটি অফ সার্ভিস তাঁদের নেই। সে ক্ষেত্রে একটা সরকারি পরিবহনের কর্মচারীর অনেক ফেসিলিটিস আছে, এই ফেসিলিটিসটুকু তাঁদের দেবেন না? স্টেট ট্রান্সপোর্টে যে সমস্ত সুযোগ সুবিধা আছে প্রাইভেটে তা নেই। পরিবহন ব্যবস্থা উন্নত করবার ক্ষেত্রে ডাক্তার রায় যে ইনট্রোডিউস করেছিলেন তাঁর ধ্যান, ধারণাকে উন্নত জায়গায় নিয়ে যাওয়ার চেষ্টা করা হচ্ছে। পরিবহন ব্যবসা বৃদ্ধি লাভ করেছে। নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট এবং সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে প্রভূত উন্নতি

হয়েছে। বহু ত্রুটি আছে কিন্তু তা সত্ত্বেও উন্নতি করবার চেষ্টা করা হচ্ছে। দোষ, ত্রুটির ব্যাপারে আমি আপনাদের সঙ্গে সহমত পোষণ করি। সবশেষে একটা কথা বলব, ফ্যামিলি ওয়েলফেয়ারের ব্যাপারে যে রেট অফ অ্যারেঞ্জমেন্ট—ভারতবর্ষের যে কোনও রাজ্যের ফ্যামিলি ওয়েলফেয়ারের যে হেলথ গাইড স্কীম তা অন্যান্য রাজ্যের চেয়ে অনেক ভাল। এখানে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আছেন, তিনি আমার চেয়ে ভাল বলতে পারবেন। আমরাও কিছু পড়াশুনা করি এবং খোঁজ খবর রাখবার চেষ্টা করি। মোড অফ এক্সপেণ্ডিচার, ক্যারেকটার অফ এক্সপেণ্ডিচার যদি আজকে পাবলিক কাজের বিরুদ্ধে যায় নিশ্চয় বিরোধিতা করা সঙ্গত। কিন্তু সাপ্লিমেন্টারী গ্রান্ট—তার যে বাজেট তা সবই পাবলিক কাজের পক্ষে গেছে। আজকে জনমুখী যে প্রকল্পে সেই প্রকল্প টাকা খরচ করা হয়েছে। সেজন্য আমি সাপ্লিমেন্টারী গ্রান্টকে সমর্থন করি এবং মাননীয় বিরোধী সদস্যদের বিনয়ের সঙ্গে আবেদন—আসুন সহমত পোষণ করুন এই আবেদন রেখে সাপ্লিমেন্টারী গ্রান্টকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-20 — 4-30 P.M.]

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ জয়নাল আবেদিনকে বলতে অনুরোধ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অর্থমন্ত্রীকে আসতে বলুন। অর্থমন্ত্রী না থাকলে বলব না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ডাঃ আবেদিন আপনি বলুন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আনলেস দি ফাইন্যান্স মিনিস্টার কাম আই উইল নট স্পিক।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মিঃ ডেপুটি স্পিকার স্যার, আমরা দেখেছি গতকালও জয়নাল সাহেব বলেছিলেন অর্থমন্ত্রী না থাকলে বলব না। আপনি জানেন মন্ত্রী সভার প্রবীণ সদস্য বিনয়দা, প্রশান্তদা, অম্বরীশদা আছেন। উনি না এলে বলবেন না, উনি সভাকে অপমান করছেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দেয়ার ইজ নো পয়েন্ট অফ অর্ডার। ডাঃ আবেদিন গতকাল অধ্যক্ষ মহাশয় রুলিং দিয়ে বলেছেন, ফর অল প্রাকটিক্যাল পারপাস হাউসে মন্ত্রীরা সাধারণত থাকেন। আরজেন্ট নেসেসিটি কাজের জন্য যেতে পারেন। ওই রুলিংয়ে বলেছেন রুলে কোথাও নেই মিনিস্টার উইল রিমেন অল অ্যালং। কালকে অধ্যক্ষ মহাশয় তাঁর রুলিংয়ে বলেছেন এবং আপনি জানেন আপনি সিনিয়ার মেম্বার থ্রু আউট ইণ্ডিয়াতে কোথাও মন্ত্রীরা সব সময়ে হাউসে থাকেন না। লোকসভাতে আপনি জানেন ডাঃ আবেদিন ইন লোকসভা সামটাইমস দি মিনিস্টারস আর নট প্রেজেন্ট ইন দি হাউস অ্যাট দি টাইম অফ ডিসকাশন। হাউসে ডিসকাশন ঘন্টার পর ঘন্টা চলে মিনিস্টাররা থাকেন না। সারা ভারতবর্ষেই মিনিস্টাররা কোথাও সবসময়ে থাকেন না।

**(এই সময় অর্থমন্ত্রী সভা গৃহে প্রবেশ করেন।)**

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, ওঁর ৫ মিনিট সময় কাটা হোক।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** প্লিজ টেক ইয়োর সিট।

(গোলমাল)

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় অর্থমন্ত্রী মহোদয়কে সরাসরি জিজ্ঞাসা করতে চাইছি। আপনি কি সাপ্লিমেন্টারী গ্রান্টকে হেলথি প্রাকটিস বলে মনে করেন? সাপলিমেন্টারী গ্রান্ট ইজ নট অ্যা হেলথি প্রাকটিস ইন বাজেটরী অ্যাণ্ড ফাইন্যান্সিয়াল ম্যানেজমেন্ট। আপনি গতবারে যে বাজেট করেছিলেন তা বদল করেছেন। আপনি ডেভেলপমেন্ট ওয়ার্ক করেন নি। ইট ইজ অনলি ৩৬৫ ডেজ পশ্চিমবাংলায় কোনও ডেভেলপমেন্ট ওয়ার্ক হয় নি।

(গোলমাল)

গলাবাজি করবেন না, গলাবাজি মেছোহাটায় গিয়ে করুন। আজকে পশ্চিমবঙ্গে ডেভেলপমেন্ট বন্ধ হয়ে গিয়েছে। পশ্চিমবঙ্গে পার ক্যাপিটা ইনকামের অ্যাভারেজ আছে কি? নেই। কারণ, বামফ্রন্ট সরকার ১৫ বছর ক্ষমতায়। ডোমেস্টিক প্রোডাক্টস, স্টেট ডোমেস্টিক প্রোডাক্টস পশ্চিমবঙ্গে লেস। আপনারা বলেছেন চাল উৎপাদনে নাকি এক নম্বর। ইট ইজ আটার আনট্রুথ। এখানে প্রডাকটিভিটির ব্যাপারটা নিয়ে দুটি জিনিস ভুল করবেন না। এখানে দুটি জিনিসে ভুল করবেন না—বিটুইন গ্রোথ অ্যাণ্ড ডেভেলপমেন্ট। আমাদের মাননীয় অর্থমন্ত্রী পণ্ডিত মানুষ, বিখ্যাত অর্থনীতিবিদ, মুশকিল হচ্ছে একপাল লোক পেয়েছেন উনি ধুয়ো ধরার জন্য চারিদিকে। এখানে ডেভেলপমেন্ট ও গ্রোথের মধ্যে মারাত্মক ভুল করে ফেলেছেন। দিস ইজ দি হোল ডিফিকাল্টি। It is a crisis in the Goveress of the State. এখানে গ্রোথ নিল। Growth is nil during the last 15 years আপনাদের এই জিনিস ভাবা উচিত। কে একজন বন্যার কথা বলছিলেন। আমি এ ব্যাপারে একবার নয়, বারবার অনুরোধ করেছি। আজকে আপনি খুব তৎপর, সাপলিমেন্টারি বাজেট নিয়ে এসেছেন, সেপ্টেম্বর, অক্টোবর মাসে বন্যা হল, আমি দায়িত্ব নিয়ে বলছি, ৭ দিন আগেও আপনি এক পয়সা হাউস বিল্ডিং লোন দেন নি। পেজ ৪৪-এ আপনি ৯ কোটি টাকা চাইলেন ন্যাচারাল ক্যালামিটিতে ওয়ার্ক করার জন্য। নাইনথ ফিনান্স কমিশন আপনাকে ৩৫ কোটি টাকা দিয়েছে। ন্যাচারাল ক্যালামিটির ব্যাপারে রিলিফের জন্য আপনি এক টাকা খরচ করলে এক টাকা সেন্টার দেবে। ৫০ কোটি টাকা আপনার আছে—Have you spent even 15 crores. আজকে কত বাড়ি পড়ে গিয়েছে সে হিসাব পর্যন্ত নেই। এই যে অ্যাডমিনিস্ট্রেটিভ মিসম্যানেজমেন্ট-এর কি কোনও প্রতিকার আছে? আজকে চিৎকার যারা করছে তারা ট্রেজারিতে চুরি করেছিল। এখানে ৫৪টা ট্রেজারি, সাব ট্রেজারি আছে, মাননীয় ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রী মহাশয় এখানে আছেন, আপনার আণ্ডারে পাবলিক ডিমাণ্ডস রিকভারি, মেদিনীপুর, কন্টাই, তমলুকে চুরি হয়ে গেল। ৫৭ টা থেকে দু কোটি টাকা চুরি হয়ে গেল। একটা নজির দেবেন—I challenge you, the whole Government the battalion and 44 musketeers. একটা লোককে চুরির জন্য আপনারা শাস্তি দিতে পেরেছেন কি? তারপর

পুলিশের হেড কোয়ার্টারে সেকেণ্ড ব্যাটেলিয়ানের কথা বলি। আপনারা ৪ আনা কে. জি. তে পুলিশকে মাল দিচ্ছেন পুলিশকে আপনারা দলীয় কাজে লাগাচ্ছেন বলে। আপনারা পুলিশের রেশনে সাবসিডি দেন। সেখানে এক কোটি টাকা চুরি হয়ে গেল। এর কৈফিয়ত কি? সেখানে ডি. সি'র ক্ষমতা নেই, সময় নেই একদিনের জন্য হিসাবটা ভেরিফাই করার। এক কোটি টাকার উপর চুরি হয়ে গেল কিন্তু একজনও ধরা পর্যন্ত পড়ে নি। No.1 even a prosecution case has been registered, not even an arrest has been made. আজকে ৫৪টা ট্রেজারির প্রত্যেকটাতে কোটি কোটি টাকার এই ব্যাপার। আর আলিপুর ট্রেজারি তো বিখ্যাত। আপনি তখন ছিলেন কিনা জানিনা, আপনার কতখানি সম্মতি আছে জানিনা কিন্তু সেই ট্রেজারিটা আজকে বিখ্যাত হয়ে গিয়েছে। আজকে আপনাদের প্রশ্রয়ে কি হচ্ছে সেটা ভাবুন। একটা পেনসিল কিনতে গেলে এখানে কতবার হিসাব মেলাতে হয় অথচ ট্রেজারিতে এত টাকা চুরি হয়ে গেল। আপনি নাম বলতে পারেন কি যে একজনও ধরা পড়েছে? আমি যদি ভুল বলি তাহলে আপনারা কন্ট্রাড্রিক্ট করবেন। Have anyone been prosecuted ? Have anyone been apprehended. আজকে চারিদিকে এই অবস্থা চলেছে। আমাদের মাননীয় সদস্য সুদীপ ব্যানার্জি মহাশয় তাই সঠিকভাবেই বলেছেন যে আপনি যেসব প্রস্তাব এনেছেন তার প্রত্যেকটা আনপ্রডাকটিভ। আপনি ফ্ল্যাড কন্ট্রোলে টাকা চাইছেন ৯ কোটি টাকা। কি হবে এটা দিয়ে? একটা ন্যাচারাল ক্যালামিটি যখন আসে বা ফ্ল্যাড ইত্যাদি যখন হয় তখন you give them clothes, you give them tarpoline. you give them house building loan. কিন্তু ফ্লাডটাই যদি বন্ধ হয়ে যায় তাহলে তো রিলিফের প্রয়োজন হয়না। আজকে ৩৬২ কোটি টাকা খরচ করেছেন তিস্তা ব্যারেজে কিন্তু একবারও কি ভেবে দেখেছেন যে এর কস্ট বেনিফিট রেশিওটা কি? আজকে ৮ লক্ষ একর জমিতে জল দেওয়ার কথা কিন্তু ১০ হাজার একরেও জল দেন নি। Water of teesta has become costlier than the gold. আজকে আমরা সর্বদলীয় প্রতিনিধিদল যাব গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার কাছে যে একে ন্যাশনাল প্রোজেক্ট কর। কিন্তু এর পারফরমেন্সটা কি? এর কস্ট বেনিফিট রেশিওটা কি? এক টাকা খরচ ধরলে এক পয়সার কাজ হয় আর ৯৯ পয়সা চুরি।

[4-30 — 4-40 P.M.]

কস্ট বেনিফিট রেশিও, একটাকা খরচ করলে এক পয়সার কাজ হয়। ৯৯ পয়সা চুরি হয়। মাস্কেটিয়াররা একদিনও চোরকে ধরে না। আজকে ম্যাক্সিমাম এখানে ক্রাইম চলছে। হোয়াট ইজ দি নেকসাস বিটুইন দি চীট ফাণ্ড অ্যাণ্ড পিয়ারলেস? এই যে পিয়ারলেস সম্পর্কে আনন্দবাজারে শুক্রবার দিয়েছে, আপনারা হাত মেলাচ্ছেন। আপনাদের নেকসাস কী? আজকে স্টেট গভর্নমেন্ট এই যে মাসরুম গ্রোথ অব ডিফারেন্ট চীট ফাণ্ড, এই সম্পর্কে আমি গেল বারেও বলেছি, হোয়াই ডু ইউ এনকারেজ? হোয়াই কান্ট ইউ প্রসিকিউট দি ক্রিমিন্যালস? হোয়াট ইজ দেয়ার ক্রেডেনশিয়্যালস, হোয়াট ইজ দেয়ার আইডেনটিটিজ? আপনি তো সেই সম্বন্ধে কোনও ব্যবস্থা করছেন না? শেষ কথা, আপনার দৃষ্টিভঙ্গি, আপনি শহরের মানুষ আপনি গ্রামের মানুষের জন্য কী করেছেন, হোয়াট হ্যাভ ইউ ডান ফর দি ভিলেজার্স? গ্রামের জন্য কোনও কাজ করেন নি। বন্যায় ভেসে গেলেও রাস্তাঘাট একটাও মেরামত হয়নি।

স্বাস্থ্যমন্ত্রী এখানে আছেন, হাসপাতালে স্যালাইন পর্যন্ত প্রয়োজনের সময় পাওয়া যায় না। আই হ্যাড টু পারচেজ স্যালাইন ফর মাই পেশেন্টস। আজকে এই কথা বলি, বিবাদের প্রশ্ন নয়, আমাদের ইকনমি হচ্ছে ইকনমি অব স্ক্যায়ারসিটি, রিসোর্সেস হচ্ছে স্কোয়ারস রিসোর্সেস, আনলেস দিস আর জুডিশিয়াসলি স্পেন্ট ইন এ প্ল্যাণ্ড ওয়ে, প্ল্যাণ্ড ওয়েতে না এগিয়ে আমরা পিছিয়ে পড়ে আছি। ইললিটারেসি কেন, এডুকেশন মিনিস্টার পালিয়ে গেলেন, ছড়িয়ে বসে আছেন জঙ্গলের মন্ত্রী, আজকে রেজাল্ট কী, জিরো। আজকে সেই কারণে আপনি যে সাপ্লিমেন্টারী ডিমাণ্ড এনেছেন, যদিও সব জায়গায় সাপ্লিমেন্টারী ডিমাণ্ড আনার সুযোগ আছে, বাট দি প্র্যাকটিস ইজ নট গুড। আপনি যখন বিশেষজ্ঞ, তখন আপনার কাছ থেকে আমরা বেশি চাইছি। আপনি প্ল্যানে ৬ শত কোটি টাকা বরাদ্দ চেয়েছেন। এর ফল হল এই যখন ১৯৬৯ সালে জ্যোতি বাবু ডেপুটি চীফ মিনিস্টার ছিলেন, হি ওয়াজ দি ফাইনান্স মিনিস্টার দেন, আমাদের তৃতীয় পরিকল্পনায় ছিল ৫ শত কোটি টাকা, চতুর্থ পরিকল্পনায় ৬১০ কোটি টাকা ধার্য ছিল। চতুর্থ পরিকল্পনায় খরচ হয়েছে ৩১৭ কোটি টাকা। আপনাদের রূপ মানুষ জানতে পেরেছে, তার জন্য আপনারা বাইরে বেরোতে পারছেন না, সেইজন্য এই সাপ্লিমেন্টারী গ্রান্টকে সমর্থন করতে পারলাম না।

**ডঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যয় বরাদ্দের উপর এই আলোচনায় অংশ গ্রহণ করতে গিয়ে আমি পঞ্চম বারের মতো একটা প্রাথমিক বিষয়ে তাঁদের দৃষ্টিতে আরও স্বচ্ছতা আনার প্রয়োজনে কয়েকটি কথা বলব। অতিরিক্ত ব্যয় বরাদ্দ হচ্ছে বাজেটের যে ব্যয়বরাদ্দ ইতিমধ্যে আপনাদের কাছে পেশ করা হয়েছে ১৯৯১-৯২ সালে, তারপর অতিরিক্ত কোনও খরচ চাওয়া নয়। এর মানে, এই মোট গুণনিয়ককে একই রেখে বিভিন্ন দপ্তরের কোনও কোনও ক্ষেত্রে কোথাও কোথাও একটু বেশি খরচ করা হয়েছে, তার টোটালকে এক রেখে অ্যালোকেশনটা যেটুকু পরিবর্তন করা হয়েছে, তার নাম অতিরিক্ত ব্যয় বরাদ্দ। আপনারা প্রশ্ন করেছেন, "এই তফাতটা হল কেন? বিভিন্ন দপ্তরের জন্য যা ঠিক ছিল তা থেকে এই তফাতটা হল কেন?" এই তফাতের মোট গুণনিয়কটা ধরেই আমি বলছি—৫২৩ কোটি টাকার একটু বেশির চার্জ হচ্ছে ৪৪৬ কোটি টাকা, ভোটেড হচ্ছে ৭৬ কোটি টাকার একটু বেশি। যেহেতু চার্জের ওপর আলোচনা করা যায় না—গেলে আমার খুব সুবিধা হত—সেহেতু ভোটেড-এর ওপরই আলোচনা রাখছি। আমি একটু তুলনা করতে চাইছি। আপনাদের সময়ে অতিরিক্ত ব্যয় বরাদ্দে ভোটেড কি হত? চার্জটা আলোচনা করতে পারলে আমার আরও সুবিধা হত। আপনাদের বাজেটের তুলনায় সেটা কতটা হত? মাননীয় বিধায়ক সৌগত রায় বলেছেন, "এটা বিশৃঙ্খলার নিদর্শন এবং এই বিশৃঙ্খলার জন্য আপনাদের ওখানে থাকবার যোগ্যতা নেই।" ওঁর এই কথার পর আমি দেখছি যে, আমাদের মোট বাজেটের যেটা ভোটেড অংশ, সেটা ৬,৫৫৩ কোটি টাকা। তার মধ্যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ—কোনও দপ্তরের খরচ একটু বেড়েছিল, কোনও দপ্তরে একটু কমেছিল, এই করে—হয়েছে ৭৬ কোটি টাকা। তাহলে মোটের এটা কত অংশ হল? ভোটেড ৬,৫৫৩ কোটির কত অংশ হল ৭৬ কোটি? ১ অংশের একটু বেশি। এবারে আমি আপনাদের সময়ের একটা বাজেট নিই। ১৯৭৪-৭৫ সালে—যে কোন সালেরই নিতে পারি, ১৯৭৪-৭৫ সালে আপনাদের মোট বাজেট ছিল—আপনাদের সময়ের ভোটেড পোর্শন, যেটা আলোচনা করা যায়, সেটা ছিল

৫৬২ কোটি টাকা। তার মধ্যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য আপনারা দাবি পেশ করেছিলেন ৪৮ কোটি টাকা। অর্থাৎ ৮ শতাংশ। আমাদের ১ শতাংশ তফাতের জন্য উনি বললেন যে, আমরা যোগ্য নই। অথচ আপনাদের ৮ শতাংশ তফাত হয়েছিল, আমাদের চেয়ে ৮ গুণ বেশি। তাহলে আপনারা আমাদের চেয়ে ৮ গুণ কম যোগ্য। আর যদি চার্জটা আনি তাহলে চিত্রটা আরও খারাপ হয়ে যাবে। আমরা অন্তত ৮ গুণ আপনাদের চেয়ে ভাল কাজ করেছি। আপনাদের আর্গুমেন্ট থেকেই আপনারা এটা প্রমাণ করলেন। কেন না আর্থিক শৃঙ্খলার কথা আমি কিছু বলি নি।

তারপর আপনারা আবার গুলিয়ে ফেলেছেন এর সঙ্গে ঘাটতি শূন্য বাজেটকে। আমাকে আর একবার বলতে হচ্ছে যে, প্রতি বছরই আয় ব্যায়ের হিসাব রিজার্ভ ব্যাঙ্ক রাখে। এ ছাড়া প্রতি বছর আমাদের যা খরচ হচ্ছে, সে খরচ ছাড়া বিগত বছরের যদি কোনও আন-অ্যাডজাস্টেড ব্যালেন্স থাকে—সেটা ১০ বছরের হতে পারে, ১৫ বছরের হতে পারে, আপনাদের সময়ের হতে পারে, তার আগেরও হতে পারে—সেটা যদি সেই বছর এ. জি.-র কাছে যুক্ত হয়ে বা বিযুক্ত হয়ে প্রকাশিত হয় তাহলে এই ব্যবস্থা করতে হয়। কিন্তু গভর্নমেন্ট অফ ইণ্ডিয়ার প্রতি দিনের লেনদেন নির্ভর করে রিজার্ভ ব্যাঙ্কের ওপর।

আমি আর একবার বলছি, ১৯৮৭-৮৮ সাল আমরা শেষ করি ৬২ কোটি টাকা উদ্বৃত্ত নিয়ে। তারপরের বার ১০ কোটি টাকার ঋণাত্তক ব্যবধান হয়। এটা হল কেন? তবুও আমরা ওয়েজ অ্যাণ্ড মিন্স লিমিট-এর ক্ষেত্রে পার্মিসেবল লিমিটের মধ্যেই থাকি। তার পরের বছর ১৪ কোটি টাকা উদ্বৃত্ত হয়। তার পরের বছরও উদ্বৃত্ত হয়। এ-বছর আপনারা যে আঘাত হেনেছেন তাতে এ-বছর আবার আমাদের ঋণাত্তক ব্যবধান হলেও আমরা ওয়েজ অ্যাণ্ড মিনস-এর লিমিটস-এর মধ্যেই থাকব।

এরপরে এক একটা অংশে আসি, কোন কোন জায়গায় আমাদের অতিরিক্ত বরাদ্দ চাইতে হল। মাননীয় সুদীপ বন্দ্যোপাধ্যায় যে পয়েন্টগুলির ওপর বলেছেন, আমার সময়ের মধ্যে আমি সেগুলির ওপর বলার চেষ্টা করছি। উনি মূল যে পয়েন্টের ওপর বলেছেন সেটা হচ্ছে, "সেলস ট্যাক্স আপনারা কেন বাড়ালেন?" আমি এখানে প্রথমেই বলে রাখি যে, ৭৬ কোটি টাকা বর্দ্ধিত খরচ কেন হল? এর মূলটা একটু দয়া করে লক্ষ্য করবেন। আগের বছর বাজেটের সময় আমাদের যে পাবলিক আণ্ডারটেকিংগুলি আছে তার কর্মীদের বেতন পুনর্বিন্যাসের জন্য লাম্ বরাদ্দ রেখেছিলাম। কারণ বেতন পুনর্বিন্যাসের রিপোর্ট আমরা পরে পাই। সেই লাম্ বরাদ্দ বিভিন্ন সংশ্লিষ্ট দপ্তরে ছড়িয়ে দেওয়ার মধ্যে কোনও অনিয়ম নেই। মোট সমষ্টিটাকে ভাগ করে দেওয়ার ফলে সেটা ভাগ হয়ে কোন কোন দপ্তরে গিয়ে পৌঁছয়।

[4-40 — 4-50 P.M.]

এখন দেখছি মাননীয় সৌগত রায় চলে গেছেন! উনি বললেন, উনি জানতে চান রুগ্ন শিল্প কারখানাগুলি যেগুলি ছিল তার সম্বন্ধে কি হল? আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি—এটা হয়তো সংশ্লিষ্ট মাননীয় মন্ত্রী জানাবেন এটাই ঠিক ছিল কিন্তু যেহেতু সরাসরি প্রশ্ন করলেন সেহেতু আমি বলছি, তাদের পুনর্বিন্যাসের সিদ্ধান্ত, বৃদ্ধির সিদ্ধান্ত আমরা ইতিপূর্বেই নিয়েছি

এই আর্থিক বছরের মধ্যেই, ৩১শে মার্চের মধ্যেই, ১৭/১৮টি যে সংস্থাগুলি বাকি ছিল তাই। এখন লক্ষ্য করুন, এই টাকাটা বিভিন্ন দপ্তরে ছড়িয়ে দেওয়া হয়েছে, একত্রে হয়েছে বলে এইভাবে অতিরিক্ত হয়েছে। দ্বিতীয় হুগলি সেতু বড় অঙ্কের হয়েছে। ৭৬ কোটি টাকার বড় অঙ্কগুলি বলছি। প্রায় ১৬ কোটি টাকার মতন, ১৫.৯৪ লক্ষ টাকা। এতে কেন্দ্রীয় সরকার তাদের বাজেটের মধ্যে রাখেন নি। পরে আমাদের নন-প্ল্যানে টাকা দিয়েছেন, ভালই করেছেন, ১১ কোটি ২৮ লক্ষ টাকা। আমাদের প্ল্যান লোনে ম্যাচিং করাতে হয়, সেইজন্য আমরা দিয়েছি ৪ কোটি ৬৬ লক্ষ টাকা। এর মধ্যে কোনও বিশৃঙ্খলার ব্যাপার নেই। ওরাও টাকা দিয়েছে, তার ম্যাচিং আমাদের দিতে হয়েছে, এটা হল প্রায় ১৬ কোটি টাকা। দ্বিতীয়ত, আপনি জিজ্ঞাসা করেছেন, ইন্টারেস্ট বার্ডেন বাড়ল কেন? ইন্টারেস্ট বার্ডেন বাড়ল এইজন্য—আমি সিদ্ধান্ত নিই, মাননীয় যাঁরা সরকারি কর্মী আছেন তাঁদের অর্থ আমি যেহেতু প্রভিডেন্ট ফাণ্ডে রাখলাম তখন অতিরিক্ত ১২ শতাংশ সুদ দিই। তাছাড়া স্বল্প সঞ্চয় থেকে আমরা যে ঋণ পাই সেই ঋণের উপর আপনারা তো সুদ চাপান। সেই সুদের হার আপনারা কিন্তু বাড়িয়ে দিয়েছেন এই বছরের মধ্যেই। আমাদের কিন্তু আগে বলেন নি। এটা আমাদের হিসাবের মধ্যে ছিল না সত্যি। এই আঘাত আমাদের হেনেছেন। তাই সুদ বাড়ল সুদের জন্য। তৃতীয়ত, আপনি কটাক্ষ করেছেন যে ফায়ার ব্রিগেডের ইক্যুইপমেন্ট জাপান থেকে আনতে আপনাদের টাকা লাগল কেন? ধরতে পারেন নি কেন? আমরা এনেছি আগুন নেভানোর জন্য যন্ত্রপাতি। এটা কিন্তু দুঃখজনক বিষয়,—এই সংযোজনটি। কারণ এটা জাপান সরকার পশ্চিমবঙ্গ সরকারকে একটা উপহার হিসাবে দিয়েছিলেন, গিফট। এতে কোনও পয়সা ধরার কথা ছিল না, তাই আমরা ধরিনি। কেন্দ্রীয় সরকার কিন্তু এই গিফটের উপর কাস্টমস ডিউটি বসালেন। মাননীয় মুখ্যমন্ত্রী চিঠি লিখেছিলেন গিফটের উপর কাষ্টমস ডিউটি যেটা আগুন নেভানোর জন্য আনা হচ্ছে তার উপর কেন বসালেন? ওঁরা কিন্তু কথা রাখেন নি। তাই আমাদের অতিরিক্ত ব্যয়-বরাদ্দ এখানে হল। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায় প্রশ্ন করেছেন, সাবসিডাইসড প্রভিসন্স অফ রাইস যেটা গ্রামাঞ্চলে ভূমিহীন ক্ষেত-মজুরদের জন্য সেটা আপনি বাড়ালেন কেন? এটা নির্বাচনের সঙ্গে যোগ করে বাড়িয়েছেন বোধ হয় বলে আপনি বলেছেন। কিন্তু এটা এ বছরের। না, আমরা ধরিনি, কেন জানেন তো? আপনারা রেশনে এইরকম দাম বাড়িয়ে দেবেন এটা আমরা বুঝতে পারিনি। যেহেতু আপনারা বাড়িয়েছেন সেহেতু সাবসিডি তাই সম পরিমাণে আমাদের বাড়াতে হয়েছে। ঠিক তারজন্য যদি কোন বিশৃঙ্খলা হয়ে থাকে কারণটা এখানের নয়, দিল্লির। তারপর আপনি দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে বলেছেন। হ্যাঁ, মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে আমাদের দুগ্ধ তৈরির জন্য যা যা উপাদান আমরা জানি তার দাম বেড়ে যায়। এটা আমরা ধরতে পারিনি, কিন্তু আমাদের এটা ধরতে হয়েছে। আপনি বলেছেন, স্বাস্থ্য দপ্তরে আড়াই কোটি টাকা বৃদ্ধি করেছেন কেন? আমরা করেছি এই বছরে, কারণ ওষুধের জন্য যে টাকা বরাদ্দ ছিল তার পূর্ণ বরাদ্দ করেও আড়াই কোটি টাকা বেশি দিতে হয়েছে, তাই দিয়েছি। এতে যদি ভুল হয়ে থাকে, ভুল। তারপর ক্যালামিটি অফ রিলিফ ফাণ্ড সম্বন্ধে বলেছেন। বলে ভালই করেছেন। এরপর আরও কতকগুলি খুচরো প্রশ্ন করেছেন, করে ভালই করেছেন। একটা বলেছেন, সেলস ট্যাক্সের ক্ষেত্রে কেন অর্থ দিয়েছেন? আপনি বলেছেন, অর্থ জোগাড় করতে বা সম্পদ সংগ্রহ করতে আপনারা ব্যর্থ হয়েছেন? তাহলে তথ্য একটু দেওয়া যাক। কারণ, বিক্রয় কর হচ্ছে কেনাবেচার

উপর কর। সমস্ত দেশে যা কেনাবেচা হয় তার উপর কেন্দ্রীয় সরকার যে কর বসান সেটা কোন দুটো করের যোগফল? একটা হচ্ছে একসাইজ ডিউটি আর কাস্টমস ডিউটি, তাদের যে রেট অফ গ্রোথ তার বাইরে তো হতে পারবে না। কিন্তু কেন্দ্রীয় সরকারের রেভিনিউটা গত ৫ বছরে ১০/১১ শতাংশ। আমাদেরটা দেখবেন। ১৫/১৬ শতাংশ। আপনাদের হয়ত ভাল লাগবে কিনা জানিনা, আপনাদেরই মনোনীত নবম অর্থকমিশন—আমাকে আর একবার বলতে হচ্ছে—বলেছেন সমস্ত রাজ্যের মধ্যে সম্পদ সংগ্রহ বিশেষ করে আদায়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান প্রথম। বিক্রয় কর আপনি যেটা বললেন ১৮০ ডিগ্রি উলটো কথা আপনাদেরই নিয়োজিত যে সংস্থা তাঁরা বলে গেছেন। আপনারা এটা বলেছেন যে প্রিন্টিং প্রেসে—এটা আমি ঠিক বলতে চাইছিলাম না, কিন্তু প্রশ্নটা যেহেতু সরাসরি করেছেন—ঐ প্রিনটিং প্রেসের ক্ষেত্রে ৪৬.৬২ লক্ষ টাকা এটা দেখবেন পে হিসাবে আপনারা দেখেছেন এবং ধরেছেন কেন বাইরে থেকে আমরা বাজেট অবশ্য ছাপাচ্ছি রাজ্য সরকারের একটা সংস্থা থেকে—নাম আলাদা করে বলতে চাইছি না—সরস্বতী প্রেস, এটা দুঃখজনক, আমাদের নিজেদের কর্মী তো আমরা নিজেরাই বাপারটা মিটিয়ে ফেলব। ওঁরা বলেছেন একটা বিশেষ বড় অঙ্কের ওভার টাইম যদি না দেওয়া হয় তাহলে ওঁরা এই কাজটা করবেন না, এবং এই ওভারটাইম না দিলে বকেয়া অর্থের কোনও টাকা নেবেন না বলে একটা চাপ সৃষ্টি করেছেন। আমরা কিন্তু টাকাটা ওঁদের জন্য থার্টিফাস্ট মার্চ পর্যন্ত ধরে রেখেছি, আমরা চাই ওঁরা টাকাটা নিন, তবে ওভারটাইম, যেটা ন্যায্য সীমার বাইরে এটা দেওয়া উচিত বলে মনে করিনা। এরপর ডাঃ মানস ভুঁইয়া মহাশয় একটা প্রশ্ন করেছিলেন, এটা আমি একটু সিরিয়াসলি নিচ্ছি পরে অবশ্য আপনি বললেন যে নেকসাসটা কোথায় হয়েছিল। নন-ব্যাঙ্কিং যে ইনটারমিডিয়ারিস তার সম্বন্ধে আপনারা কি করছেন? আমি এই প্রশ্নটা সম্বন্ধে আন্দাজ করেছিলাম যে এটা আপনারা করবেন। এখানে যে নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল কোম্পানিগুলি আছে সেগুলি করপোরেটেড অর ইনকরপোরেটেড, সব করপোরেটেডই আছেন বলতে হয় এঁরা কার অনুমোদনে আছেন? এঁদের উপর রাজ্য সরকারের কোনও অনুমোদনের এক্তিয়ার নেই। রিজার্ভ ব্যাঙ্কের আইন অনুযায়ী অনুমোদিত সংস্থা, বাকি রিজার্ভ ব্যাঙ্কের প্রস্তাবিত রাজ্য সরকারের সাথে বলে যদি চীট ফাণ্ড হয়—চীট ফাণ্ড হচ্ছে যা নিয়ে লটারি করে আপনারা কিন্তু আজও কেউ কেউ এ সম্বন্ধে প্রশ্ন করেছেন যে আপনারা জানিয়েছেন? আমরা বোধহয় সর্ব শেষ মিটিং ৩ সপ্তাহ আগে করেছি, লিখিত দলিলটা আপনাদের দোব, সব চেয়ে বড় সংস্থাকে রিজার্ভ ব্যাঙ্ক বন্ধ করতে বাধ্য হয়েছে। (২) হচ্ছে, মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া উনি জানেন, যাঁরা কন্ট্রোল করতে পারবেন এটা আমরা করতে পারলে ভাল—কেন্দ্রীয় সরকার, উনি মাননীয় কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে চিঠি দিয়ে একটা কপি আমাকে দিয়েছেন কেন্দ্রীয় অর্থমন্ত্রী কোন স্টেপ নিয়েছেন আপনার চিঠির উপর, নেবেন বলেছেন এখানে কোনও পদক্ষেপ আমরা দেখতে পাচ্ছি না। এ ব্যাপারেও রাজ্য সরকার পারেন, যদি কেউ এখানে যেটুকু আমি বলব ৪২০ ধারায় পড়েন, একটা বড় সংস্থা পড়েছিল তপোবন বলে আমরা যেদিন শুনেছি, এর মধ্যে রাজনীতির কোনও স্থান নেই, কোনও নেতা ছোট, উঁচু, মাঝারি কোনও স্থান নেই, আমাদের কাছে যা তথ্য আছে সেই নিয়ে এর সঙ্গে পদক্ষেপ নিয়েছি, আপনাদের কাছে তথ্য থাকলে দিতে পারেন আমরা যথাসাধ্য করব। এর মধ্যে নেকসাস নেই। আপনারা এর পরে একটা প্রশ্ন করেছেন প্রিন্সিপল এ.জি.র একটা তথ্য নিয়ে, আমি প্রিন্সিপ্যাল এ. জি. কে উত্তরটা দিচ্ছি,

কিন্তু আমার কাছে কনকারেন্ট এভোলিউশন সর্ব শেষ তথ্যটা আছে। এর জন্য তাতে যেহেতু স্বনিযুক্তি প্রকল্পের কথা বললেন আমি সেই স্বনিযুক্তি প্রকল্পের তথ্যটা দিই, এতে আমরা দেখতে পাচ্ছি—মাননীয় সুদীপবাবু একটা কথা বললেন—আপনারা পঞ্চম যোজনায় আমি যা বলছিলাম আপনারা বেশি খরচ করতে পারেন নি, তখন আপনাদের কোনও বিরোধীদল ছিল না, আপনারাই ছিলেন ৬৭ শতাংশ মাত্র খরচ করতে পেরেছিলেন, মাননীয় জয়নাল সাহেব আমার কাছে এই হিসাবটা আছে ৬৭ শতাংশ খরচ করেছিলেন, আর যুক্তফ্রন্টের সময়ে ৯১ শতাংশ খরচ হয়েছিল, আপনি বললেন, আমি মাননীয় স্পিকার মহাশয়কে দেখিয়েছি, আপনি নিজের চোখে দেখবেন। ১৯৭৪ থেকে ১৯৭৮ এই ৪ বছর। ১৯৭৯তে কয়েক মাস বামফ্রন্ট ছিল, এর পরের তথ্য আমি চাইছি, আপনারা ঐ যে আই. আর. ডি. পি.র কথা বললেন সেখানে আপনাদের ভাল লাগবে কিনা জানিনা আমি শুধু এইটুকু বলছি কনকারেন্ট ইভ্যালুয়েশন সার্ভে সর্ব শেষ বলছে যেখানে ওরা সমস্ত রাজ্য খুঁজেছেন বলেছেন এখানে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার পরে একটু তফাৎ দেখা গেছে এই যে স্বনিযুক্ত প্রকল্পের যে অ্যাসিস্টেন্ড গুলি সৃষ্টি করা হয়েছে সর্বভারতীয় ক্ষেত্রে ১০০টির মধ্যে ৭৮টি অক্ষুন্ন আছে, পশ্চিমবঙ্গেতে ৭৮ শতাংশ নয়, ৯৫ শতাংশ অক্ষুন্ন আছে। সাফিসিয়েনসি অফ অ্যাসিস্টেন্স গিভন সর্বভারতীয় গড় ৮২, পশ্চিমবঙ্গে ৯৭ শতাংশ। আপনাদের তথ্য যদি জাগলারী কথা না বলতে পারেন আমাদের ছাড়া আপনারা যে তথ্যটা নিয়েছেন আপনারাই প্রকাশ করে ফেলেছেন, পরে এখন আক্ষেপ করছেন।

[4-50 — 5-16 P.M.]

এরপর একটি কথা আমাকে বলতে হচ্ছে, যেটা তথ্য তুলে বলেছেন পরিবার পরিকল্পনার ব্যাপারে, এটা একটু সিরিয়াসলি বলা উচিত। আপনাদেরই প্রকাশিত সর্বশেষ তথ্যে ব্যার্থ রেট সম্পর্কে বলেছেন, এক্ষেত্রে সর্বভারতীয় হার ২৯.৯ পারসেন্ট কমেছে। পশ্চিমবঙ্গে এটা আরও বেশি কমেছে—২৭.৩ পারসেন্ট। ডেথ রেট সর্বভারতীয় ক্ষেত্রে কমেছে ৯.৭ পারসেন্ট, পশ্চিমবঙ্গে এটা আরও কমেছে—৮.১ পারসেন্ট। তবুও মানুষ আমাদের রাজ্যে বাড়ছে। এর কারণ কি জানেন? আশপাশের রাজ্য থেকে মানুষ; শুধু আশপাশেরই নয়, আপনাদের শাসিত রাজ্যগুলি থেকে এখানে মানুষ আসছেন। খুব খারাপ লাগবে শুনতে। অপেক্ষাকৃত স্টেবল অবস্থা, তারজন্য আপনাদের রাজ্য থেকে মানুষ আমাদের রাজ্যে আসছেন! এর প্রমাণ সিরিয়াসলি পাওয়া যাবে রোড ট্রান্সপোর্ট সিস্টেমে। আজকে গুরজাট, মহারাষ্ট্র থেকে আপনাদের ভিকল এখানে চলে আসছে। কলকাতা পরিবহনে সাবসিডির কথা যা বলেছেন ঠিকই বলেছেন। কলকাতা পরিবহনে সংস্থার সাবসিডির ফিগারটা আমি দিয়ে দিচ্ছি। কলকাতা পরিবহন সংস্থায় আমাদের যা খরচ হয় তার ৪০ পারসেন্ট সাবসিডি। আমি একটি স্ট্যাটিসটিকস তুলে ধরছি। এটা দিল্লির নয়, ওয়াশিংটনের। ওয়াশিংটন পরিবহন সংস্থার সাবসিডি—নিউইয়র্কে ৪৪ পারসেন্ট, ওয়াশিংটনে ৪৯ পারসেন্ট। আমাদের এখানে উপদেশ দিতে এসেছেন! আমাদের দেশে এক্ষেত্রে রেকর্ড সৃষ্টি করেছে দিল্লি পরিবহন সংস্থা। এক্ষেত্রে পশ্চিমবঙ্গে যেখানে ৪০ পারসেন্ট, দিল্লি স্টেট ট্রান্সপোর্টে সেখানে ৬৪ পারসেন্ট সাবসিডি। তবে কোনও দেশেই পরিবহন সাবসিডি ছাড়া চলে না, আর আমরাও সাধারণ মানুষের জন্য এক্ষেত্রে সাবসিডি দেবোই। যতই বলুন না কেন, আমরা দেবোই। এখানে প্রশ্ন, এই সংস্থাগুলি ঠিকমতো কাজ করছে

তো? আপনারা ইকোনমিক রিভিউ পড়েছেন। তার ৮৮ পাতা দয়া করে পড়বেন। তাতে বলা আছে, সি. এস. টি. সির ভ্যালিড প্রডাকটিভিটি—পার বাস ১৬৩ কিলোমিটার পার ডে চলছিল, এখন ১৭৪ কিলোমিটার চলছে। স্টাফ-বাস রেশিও ১৯৮৯-৯০ সালে ছিল ১৪.৪২, ১৯৯১-৯২ সালে সেটা ১৩.৬৮।

সর্বশেষে বলি, ডাঃ মানুষ ভুঁইয়া বলছিলেন যে, কেন্দ্রীয় অর্থমন্ত্রী নাকি আমাদের মাথা একটু হেট করে দিয়েছেন। মিঃ স্পিকার স্যার, আমি লোকসভার নাম উল্লেখ করছি না, যতটুকু বলেছেন সেটা থেকেই প্রমাণ করছি যে, উনি বক্তব্য রেখেছেন, কিন্তু তথ্য জানেন না। চূড়ান্ত বিভ্রান্তিমূলক তথ্য উনি রেখেছেন। এরজন্য যেন যথাযথ জায়গায় পদক্ষেপ নেওয়া হয়। উনি দুটি জায়গা এক করে দেখাতে চেয়েছেন। গত ৩০ বছর ধরে—যেটা বলেছেন—বিভিন্ন রাজ্যে নির্দিষ্ট প্রকল্পে রাজ্য সরকার টাকা দিচ্ছেন, একটি অংশ ওয়ার্ল্ড ব্যাঙ্ক দিচ্ছেন। কিন্তু আপনারা যে টাকা ১ পারসেন্ট সুদে নেন, আমাদের কাছ থেকে তারজন্য ১০ পারসেন্ট সুদ নেন। একটা দেশের জন্য স্ট্রাকচারাল অ্যাডজাস্টমেন্ট লোন, যারজন্য সুদ নিচ্ছেন, দুটিকে এক করে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ক্রেডিট নিতে চেয়েছেন? আপনারা কি ক্রেডিবিলিটি নিতে চেয়েছেন? তাহলে আমি প্রমাণ করছি কোথায় আপনারা ভুল করছেন। এক নম্বর আমি বলছি, সারা দেশের ক্ষেত্রে এই বিশ্বব্যাঙ্ক ইত্যাদি হেনা-তেনা যা ঋণ আসে, পশ্চিমবাংলায় তার এক শতাংশও নয়, আট শতাংশ আমাদের জনসংখ্যা, তার মধ্যে যে বড় প্রকল্পগুলি আমি তার কথা বলছি। উনি ১১টা, না ১২টা বলেছেন। উনি সংখ্যাটা গোলমাল করে ফেলেছেন, আমার কাছে লিস্ট আছে, তার চেয়ে কম। উনি ও. সি. এফ-কে এর মধ্যে ঢুকিয়ে দিয়েছেন। ও. সি. এফ-এর ৪টি প্রকল্প আছে, কোনও শর্ত নেই, জাপানী প্রকল্প, এর মধ্যে ঢুকিয়ে দিয়েছেন। কেন্দ্রীয় অর্থমন্ত্রী স্টেটমেন্ট করেছেন, আমরা ওখানে যা করার করছি। আপনি প্রশ্ন না করলে আমি বলতাম না। আমি শুধু এখানে বলে রাখছি যাতে আপনারা পরে না বলেন যে আমি কিছু বলিনি। আমি এখানে বলছি CUDP3 যে প্রকল্প, এই প্রকল্পে ৩৪০ কোটি টাকার দুটি বড় প্রকল্পের কথা বলা হয়েছে, এটা মাইনর ইরিগেশনের। আমার কাছে তথ্য আছে, আমি দেখাতে পারি, CUDP3 ৩৪০ কোটি টাকার ছিল। এই প্রকল্পে যা স্থির হয় তা হচ্ছে ৫০ ভাগ রাজ্য সরকার দেবে, আর ৫০ ভাগ ঋণ হিসাবে বিশ্বব্যাঙ্ক দেবে এবং এক শতাংশ হারে কেন্দ্রীয় সরকারকে দেবার কথা। কেন্দ্রীয় সরকার ৫০ ভাগ রাজ্যকে দেয় এটা ভাববেন না, ৫০ ভাগের ৭০ ভাগ অর্থাৎ ৩৫ শতাংশ রাজ্যকে দেন যার সুদে-আসলে ১০ শতাংশ ফেরত দিতে হচ্ছে। গোটা প্রকল্পের খরচের ২.৩ অংশ রাজ্য, বাকি ১.৩ অংশ ঋণ দিলেন। আপনারা বলছেন যে সেখানে নাকি এমন শর্ত আরোপ করা হয়েছে যার সঙ্গে তুলনা করা যায় স্ট্রাকচারাল অ্যাডজাস্টমেন্ট লোনের। আমি এখানে সুস্পষ্ট ভাবে বলছি, আমি বলেছিলাম যে সি. এম. ডি. এ এলাকাতে আমরা বিকেন্দ্রীকরণ করতে চাই, শুধু কলকাতা নয়। আমরা বলেছিলাম যে এই প্রকল্পে মিউনিসিপ্যালিটিগুলি যুক্ত হবে। আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্কে বলেছিলাম, আপনারা এর সঙ্গে স্বনিযুক্তি প্রকল্পকে যুক্ত করুন এবং প্রতিরোধ মূলক ব্যবস্থা হিসাবে প্রিভেন্টিভ হেলথ কেয়ারকে যুক্ত করুন। ওরা প্রথমে ফিরে যান, পরে এসে আমাদের অধিকারকে মানেন। আরও দুটি কথা উঠেছে। আমি আবার বলছি, ওরা একটা বক্তব্য রেখেছিলেন যে কলকাতা এবং আশেপাশের অঞ্চলে প্রপার্টির ট্যাক্সটা অ্যাসেসমেন্ট

করে বৃদ্ধি করা যায় কিনা সেটা দেখুন। পশ্চিমবঙ্গ সরকার সিদ্ধান্ত করেছেন যে ঐ অ্যাসেসমেন্টের কোনও প্রয়োজন নেই। ওরা আমাদের পরামর্শ দিয়েছিলেন যে আপনারা জল করের হারটা বাড়িয়ে দেখুন, সাধারণ মানুষ যখন জল খাবে এই হারটা বাড়ানো যায় কি না। অন্য কোনও রাজ্য সরকার কি করেছেন আমি জানিনা, কিন্তু আমরা সেটা গ্রহণ করিনি। জল করের জন্য যে খরচ বেশি হয়েছে, আমরা রাজ্য সরকার থেকে ভরতুকী দিয়েছি, আমরা সাধারণ মানুষের উপরে বাড়াইনি। আপনারা আমাকে প্রশ্ন করছেন, আরও খারাপ অবস্থায় পড়ে যাবেন প্রশ্ন করলে। আমরা প্রত্যেকটি ক্ষেত্রে আমাদের অগ্রাধিকার রেখেছি। আপনারা মাইনর ইরিগেশন Project-এর হিসাব শুনতে চান? এটা ১৯৮৫ সালে হয়েছিল ১৫৬ কোটি টাকার প্রকল্প। এই প্রকল্পের প্রথম তাদের রিপোর্ট আমাদের কাছে আছে। তাতে বলেছেন ভারতবর্ষের মধ্যে আমাদের সর্বশ্রেষ্ঠ কাজ হয়েছে। সেই রিপোর্ট আপনাদের দিয়ে দেব। ডঃ মানস ভুঁইয়া, আমি আপনার জন্য পড়ে দিচ্ছি। আমি প্রথমে বলে রাখি, এই প্রকল্পে ডীপ টিউবয়েলে এসেছিল এবং ডিপ টিউবয়েলের ব্যাপারে বলা হয়েছিল যে এটা দপ্তরের মাধ্যমে হবে। আমরা মনে করি পশ্চিমবঙ্গের ভূ-জলের যে অবস্থা অন্তত তাকে ৬ ভাগে ভাগ করা যায়। তাদের নির্দ্দিষ্ট অংশে একমাত্র ডীপ টিউবওয়েল হতে পারে। তারপরে মিডিয়াম টিউবওয়েল যেটাকে মিনি টিউবওয়েল বলে, তার নিচে লাইট ডীপ টিউবওয়েল, তারপরে সেন্ট্রীফিওগ্যাল পাম্পসেট, তার নিচে শ্যালো টিউবওয়েল এবং ডাগ ওয়েলকে যুক্ত করে পঞ্চায়েত সমিতিগুলিকে involve করব, এটা আমাদের প্রস্তাব ছিল। ওরা প্রথমে ফিরে যান, পরে কিন্তু গ্রহণ করেন। যেটা এখানে বলে যাচ্ছেন অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে, এখানে পঞ্চায়েত সমিতিগুলির মধ্যে দেওয়া হয়েছে বলে এটাতে একটা নুতন নিদর্শন হয়েছে। কাজেই আমি একথা বলছি যে কেন্দ্রীয় অর্থমন্ত্রী প্রথমে যা বলেছেন, হয় তিনি এই তথ্যগুলি জানেন, না, আমরা জানিয়ে দিচ্ছি, শুনে নিন, আর যদি জেনে থাকেন তাহলে চূড়ান্ত বিভ্রান্তিমূলক কাজ করেছেন। এই কথা বলে আপনাদের আর একবার ধন্যবাদ এবং অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No 1

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 96,000 be granted for expenditure under Demand No. 1, Major Head : "2011—State Legislatures" during the current year, was then put and agreed to.

## DEMAND No 3

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,95,000 be granted for expenditure under Demand No. 3, Major Head : "2013— Council of Ministers" during the Current year, was then put and agreed to.

## DEMAND No 4

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,43,92,000 be granted for expenditure under Demand No. 4, Major

Head : "2014— Administration of Justice" during the current year, was then put and agreed to.

## DEMAND No 6

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,53,000 be granted for expenditure under Demand No. 6, Major Head : "2020— Collections of Taxes on Income and Expenditure" during the Current year was then put and agreed to.

## DEMAND No 8

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,55,88,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : "2030— Stamps and Registrations" during the Current year was then put and agreed to.

## DEMAND No 9

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,42,000 be granted for expenditure under Demand No. 9, Major Head : "2035— Collection of Taxes on Property and Capital Transactions" during the Current year, was then put and agreed to.

## DEMAND No 10

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 63,93,000 be granted for expenditure under Demand No. 10, Major Head : "2039— State Excise" during the Current year was then put and agreed to.

## DEMAND No 11

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 28,29,000 be granted for expenditure under Demand No. 11, Major Head : "2040— Sales Tax" during the Current year, was then put and agreed to.

## DEMAND No 18

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,43,60,000 be granted for expenditure under Demand No. 18, Major Head : "2052— Secretariat—General Services" during the Current year, was then put and agreed to.

## DEMAND No 24

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs.

16,62,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "2058— Stationery and Printing" during the Current year, was then put and agreed to.

### DEMAND No 26

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,29,78,000 be granted for expenditure under Demand No. 26, Major Head : "2070— Other Administrative Services (Fire Protection and Control)" during the Current year, was then put and agreed to.

### DEMAND No 32

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,52,17,000 be granted for expenditure under Demand No. 32, Major Head : "2010— Medical and Public Health (Excluding Public Health)" during the Current year, was then put and agreed to.

### DEMAND No 34

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 74,49,000 be granted for expenditure under Demand No. 34, Major Head : "2211— Family Welfare" during the Current year, was then put and agreed to.

### DEMAND No 36

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 77,08,000 be granted for expenditure under Demand No. 36, Major Head : "2216— Housing" during the Current year, was then put and agreed to.

### DEMAND No 37

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2 be granted for expenditure under Demand No. 37, Major Head : "2217—Urban Development" during the Current year, was then put and agreed to.

### DEMAND No 41

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 32,53,000 be granted for expenditure under Demand No. 41, Major Head : "4225— Capital Outlay on Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes" during the Current year, was then put and agreed to.

**DEMAND No 44**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 9,31,09,000 be granted for expenditure under Demand No. 44, Major Head : "2245— Relief on account of Natural Calamities" during the Current year, was then put and agreed to.

**DEMAND No 45**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 31,66,000 be granted for expenditure under Demand No. 45, Major Head : "2251—Secretariat—Social Services" during the current year, was then put and agreed to.

**DEMAND No 46**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 68,50,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "2250—Other Social Services" during the current year, was then put and agreed to.

**DEMAND No 47**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,12,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "6401— Loans for Crop Husbandry (Excluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

**DEMAND No 50**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 5,17,94,000 be granted for expenditure under Demand No. 50, Major Head : "2404— Dairy Development" during the current year, was then put and agreed to.

**DEMAND No 53**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 10,08,000 be granted for expenditure under Demand No. 53, Major Head : "2407—Plantations" during the current year, was then put and agreed to.

**DEMAND No 54**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 6,46,00,000 be granted for expenditure under Demand No. 54, Major Head : "4408— Capital Outlay on Food Storage and Warehousing (Ex-

cluding Public Undertakings)" during the current year, was then put and agreed to.

DEMAND No 63

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 10,00,000 be granted for expenditure under Demand No. 63, Major Head : "6515— Loans for Other rural Development Programmes (Community Development)" during the current year, was then put and agreed to.

DEMAND No 64

**The motion of Shri Sudip Bandyopadhya that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,30,55,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "2551— Hill Areas" during the current year, was then put and agreed to.

DEMAND No 74

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,21,000 be granted for expenditure under Demand No. 74, Major Head : "2852— Industries (Closed and Sick Industries)" during the current year, was then put and agreed to.

DEMAND No 76

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 1,000 be granted for expenditure under Demand No. 76, Major Head : "2853— Non-Ferrous Mining and Metallurgical Industries" during the current year, was then put and agreed to.

DEMAND No 80

**The motion of Shri Sudip Bandyopadhya that the amount of the Demand be reduced by Rs. 100, was then put and lost.**

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 9,33,23,000 be granted for expenditure under Demand No. 80, Major Head : "3055— Road Transport" during the current year, was then put and agreed to.

DEMAND No 81

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs

15,94,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Head : "7075—Loans for Other Transport Services" during the current year, was then put and agreed to.

### DEMAND No 82,

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 15,000 be granted for expenditure under Demand No. 82, Major Head : "3425— Other Scientific Research" during the current year, was then put and agreed to.

### DEMAND No 87

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 25,50,000 be granted for expenditure under Demand No. 87, Major Head : "7465— Loans for General Financial and Trading Institutions" during the current year, was then put and agreed to.

### DEMAND No 90

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 2,79,50,000 be granted for expenditure under Demand No. 90, Major Head : "3604— Compensation and Assignments to Local Bodies and Panchayati raj Institutions (Excluding Panchayati Raj)" during the current year, was then put and agreed to.

### DEMAND No 92

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Re. 1 be granted for expenditure under Demand No. 92, Major Head : "4858—Capital Outlay on Engineering Industries (Public Undertakings)" during the current year, was then put and agreed to.

### DEMAND No 99

The motion of **Dr. Asim Kumar Dasgupta** that a sum of Rs. 3,25,00,000 be granted for expenditure under Demand No. 99, Major Head : "7610— Loans to Government Servants etc." during the current year, was then put and agreed to.

### Adjournment

The House was then adjourned at 5.16 p.m. till 11.00 a.m. on Monday, the 30th March, 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Monday, the 30th March 1992 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 6 Ministers of State and 135 Members.

[11-00 — 11-10 A.M.]

**শ্রী জ্ঞান সিং সোহনপাল ঃ** স্যার আজকে রেগুলার কোয়েশ্চেনগুলো ছেপে আসেনি।

**Mr. Speaker :** There's a problem. Today's list of regular questions has not yet been received by us. By mistake tomorrow's list has been received today. We have only received the held over question's list for today. So I will take up that question first. In the meantime, we will see if the other set arrives Let us see what the position is.

### Held over Starred Questions

### (to which oral answers were given)

#### জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগার

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৫) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তরপাড়া জয়কৃষ্ণ গ্রন্থাগারকে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে স্বীকৃতির জন্য পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের নিকট কোনও প্রস্তাব দিয়েছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কবে এই প্রস্তাব করা হয়েছে; এবং

(গ) এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও অভিমত পাওয়া গেছে কি?

**শ্রী তপন রায় ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বহুদিন ধরেই এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে পত্র বিনিময় চলছে। তবে সর্বশেষ পত্রটি কেন্দ্রীয় সরকারের কাছে ১৯৯০ সালের আগস্ট মাসে মুখ্যমন্ত্রী কর্তৃক প্রেরিত হয়েছিল।

(গ) হ্যাঁ। কেন্দ্রীয় সরকারের বিকল্প প্রস্তাবটি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি উত্তরপাড়া জয়কৃষ্ণ সাধারণ গ্রন্থাগারকে জাতীয় গ্রন্থাগার হিসাবে মর্যাদা দেওয়ার ব্যাপারে কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের

*কাছে পাঠানো হয়েছে কি?*

**শ্রী তপন রায় ঃ** এই ধরনের কোনও প্রস্তাব আমাদের নেই।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে প্রস্তাব আপনারা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন তাতে কি আপনারা গ্রন্থাগারটির কেন্দ্রীয় সরকারের অধিগ্রহণ চাইছেন, না কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ টাকা দেবে এবং এখন যেভাবে চলছে সেইভাবেই চলবে?

**শ্রী তপন রায় ঃ** প্রস্তাবটি ছিল এইরকম। ১৯৮৪ সালে ডঃ অসীম দাশগুপ্তের নেতৃত্বে একটা কমিটি গঠিত হয়েছিল এবং সেই কমিটি ওখানে গিয়ে সমস্ত কিছু তদন্ত করে এবং পরবর্তীকালে তাদের প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়। ওখানে যে সমস্ত ভ্যালুয়েবল রেকর্ডস আছে শুধুমাত্র সেগুলি কেন্দ্রীয় সরকার অবসারভেশনের ব্যবস্থা রাখবে, আর বাকি লেন্ডিং সেকশন স্টেট গভর্নমেন্টের দায়িত্বে থাকবে। এইরকমই প্রস্তাবটা ছিল। কেন্দ্রীয় সরকারের রাজ্য সরকারের এই প্রস্তাবটা এখনো বিবেচনাধীন আছে, পরবর্তীকালে এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ করব।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রীয় সরকার যে প্রস্তাব দিয়েছে তাতে পুরোনো যে সমস্ত ডকুমেন্টস আছে সেগুলি আলাদা থাকবে, আর লেন্ডিং সেকশনটা আলাদা থাকবে। এই প্রস্তাবের মাধ্যমে কেন্দ্রীয় সরকার কি বলতে চাইছে যে পুরোনো ডকুমেন্টস বা দলিল সেগুলি লাইব্রেরির বাইরে রাখা হবে এবং এই ব্যাপারে রাজ্য সরকারের মতামত কি?

**শ্রী তপন রায় ঃ** তাদের প্রস্তাব ছিল ভ্যালুয়েবেল রেকর্ডস আলাদা জায়গাতে রাখা এবং মেনটেন্যান্স সেন্ট্রাল গভর্নমেন্ট বেয়ার করবেন। আর লেন্ডিং সেকশনটা রাজ্য সরকারের হাতে থাকবে। রাজ্য সরকার পরবর্তীকালে যেটা করেছেন ওই ভ্যালুয়েবেল রেকর্ডস আলাদা জায়গায় রাখা যায় কিনা এবং একটা ঘরও আছে সেটা অলরেডি সরকার অ্যাকোয়ার করেছে। তবে ওখানে কমপ্লিকেসি আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উত্তরপাড়ায় জয়কৃষ্ণ লাইব্রেরিতে অনেক পুরোনো নথিপত্র ছিল কিন্তু এখন আর সেগুলি খুঁজে পাওয়া যাচ্ছে না। ওই লাইব্রেরিতে মাইকেল মধুসুদন দত্ত এবং বিদ্যাসাগরও কাটিয়ে গেছেন। জয়কৃষ্ণ মুখার্জির কাছ থেকে নেওয়ার সময় যে ডিড হয়েছিল সেই ডিড অনুযায়ী বর্তমান কমিটি হয়েছে কি না বা উইল মতো হয়েছে কি না?

**শ্রী তপন রায় ঃ** ওয়ার্কিং কমিটিতো আছে এবং ওই মতেই হয়েছে। অসংলগ্ন কিছু করা হয়নি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন, উত্তরবাংলার কুচবিহার দেশীয় রাজ্য এবং সেখানে রাজার প্রথম চিঠি বাংলা ভাষায় স্বীকৃতি পেয়েছিল। সেই পত্রটি রয়েছে কুচবিহার রাষ্ট্রীয় গ্রন্থাগারে। রাষ্ট্রীয় গ্রন্থাগারের মর্যাদা থাকা সত্ত্বেও প্রকৃতপক্ষে নথিপত্র নষ্ট হচ্ছে, ক্ষতি হচ্ছে। সেই ক্ষেত্রে উক্ত গ্রন্থাগারকে জাতীয় গ্রন্থাগার হিসাবে গড়ে তোলার জন্য

রাজ্য সরকার কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন কিনা এবং এই ব্যাপারে কোনও চিন্তা ভাবনা করছেন কি না?

**শ্রী তপন রায় ঃ** মাননীয় সদস্যর প্রশ্ন এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়। সুতরাং এই ব্যাপারে নোটিশ দিলে ভালো হয়।

**Mr. Speaker :** Since the regular questions have not yet been received if the Members agree questions can be read out and typed copy of the question may be given to the member concerned. Alternatively the House can be adjourned for half an hour.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার হাউস অ্যাডজর্ন করবেন না।

## Starred Questions

## (to which oral answers were given)

### মাদ্রাসায় শিক্ষকের অভাব

*৪৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮১।) **শ্রী আব্দুল মান্নান ঃ** শিক্ষা (মাদ্রাসা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) এটা কি সত্যি যে, মাদ্রাসা শিক্ষা প্রদানের জন্য উপযুক্ত সংখ্যক শিক্ষকের অভাব রয়েছে;

(খ) সত্যি হলে,

(১) ঐ সংখ্যা কত; এবং

(২) ঐ শূন্য পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হচ্ছে?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) সত্য নয়।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**মিঃ স্পিকার ঃ** প্রথমে আপনি প্রশ্নটা পড়ে দেবেন তারপর উত্তর দেবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, মাদ্রাসায় উপযুক্ত সংখ্যায় শিক্ষকের অভাব রয়েছে। তার মানে এখন আপনি বলতে চাচ্ছেন যে, মাদ্রাসায় প্রয়োজনীয় শিক্ষকের অভাব নেই। স্টাফ প্যাটার্ন অনুযায়ীই রয়েছে। মাদ্রাসায় কত শিক্ষকের প্রয়োজন হয়?

**শ্রী আনিসুর রহমান ঃ** আপনি জানেন বিভিন্ন ধরনের মাদ্রাসা আছে। হাই মাদ্রাসা ১৭৩টি এবং তাতে শিক্ষকের সংখ্যা হচ্ছে ২০৭৬, জুনিয়ার হাই মাদ্রাসাতে ৮৪৬, সিনিয়ার মাদ্রাসাতে, এম.এময়ে আছে ঃ— ৪৮, ফাজিলে আছে ১৩২, আলিমে আছে ৭৮০।

[11-10 — 11-20 A.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** এইটা মাদ্রাসা সংক্রান্ত অন্য প্রশ্ন। মন্ত্রী মহাশয় বলবেন কি মাদ্রাসা বোর্ড থেকে পাশ করা ছাত্র-ছাত্রিদের ইকুইভ্যালেন্ট টু মাধ্যমিক হিসাবে গ্রহণ করছেন কিনা? এইরকম মাদ্রাসার ক্ষেত্রে কি করছেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** মাদ্রাসা দু রকমের আছে। একরকম হাই মাদ্রাসা, যেগুলো বহুদিন আগে থেকেই ইকুইভ্যালেন্ট হয়ে আছে। আর আছে সিনিয়ার মাদ্রাসা। এদের ব্যাপারে গভর্নমেন্ট একটা কমিটি করেছিলেন। সেই কমিটির রিপোর্ট অনুসারে যারা আলিম পাশ তারা মাধ্যমিক ইকুইভ্যালেন্ট হবে, সমস্ত সুযোগ-সুবিধা পাবে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, উনি বললেন ১৪১ টি জুনিয়ার মাদ্রাসা। এর বাইরে কতগুলো মাদ্রাসা আছে জানেন কি? আমার কেন্দ্রে শ্যামসুন্দরপুর, থানা বুদবুদ সেখানে জুনিয়ার মাদ্রাসা অ্যাপ্রুভাল করার জন্য চেষ্টা করছি। সেটার অ্যাপ্রুভাল সত্ত্বর দেবেন কি এবং সত্ত্বর দেওয়ার জন্য অনুরোধ করতে পারি কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** আপনি জুনিয়ার মাদ্রাসার কথা বললেন। জুনিয়ার মাদ্রাসা দু রকমের আছে। জুনিয়ার মাদ্রাসা - ওয়ান আছে ১৩টি, আর জুনিয়ার মাদ্রাসা - টু আছে ১৪১টি। জুনিয়ার মাদ্রাসা - ওয়ান ক্লাশ ফাইভ এবং সিক্স এবং জুনিয়ার মাদ্রাসা - টু হচ্ছে আপটু ক্লাশ এইট। ১৩টি ক্ষেত্রে ইন্সপেকশন হয়েছে ৯টি এবং ১৪১ টির ক্ষেত্রে ইন্সপেকশন হয়েছে ৯৫ টির। এইবার নূতন মাদ্রাসা হবে না, কেবল মাদ্রাসার আপগ্রেডেশন হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি কয়েক বছর ধরে জুনিয়ার মাদ্রাসাকে আপগ্রেড করে সিনিয়ার হাই করবার জন্য রেকোমেনডেশন হয়ে গিয়েছে। আমি আমার কেন্দ্রের ব্যাপারে পারশন্যাল আপনাকে লিখেছি, আপনি উত্তরও দিয়েছেন, কিন্তু কোনও আলোর রেখা দেখতে পাচ্ছি না। এখন নাকি হবে, দয়া করে করবেন কিনা জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** প্রাসঙ্গিক নয়, তবু বলি। এইবার নূতন মাদ্রাসা হবে না, শুধু আপগ্রেডেশন হবে ২৩টি ক্লাশ এইট পর্যন্ত। ক্লাশ - টেন পর্যন্ত হবে ৯টি। কোনও বিশেষ মাদ্রাসার কথা বললে নোটিশ দিলে জানিয়ে দেবো।

**কুলটি কয়লা-খনি এলাকায় ধ্বস**

*৪৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪।) **শ্রী মানিকলাল আচার্য ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার কুলটি অঞ্চলে কয়লা উত্তোলনের নীতি অনুসরণ না করার জন্য বহু এলাকায় ধ্বস নামছে;

(খ) সত্যি হলে,

(১) ঐ ধ্বস প্রতিরোধ করবার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি না; এবং

(২) করে থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) কুলটি অঞ্চলে বিশেষ করে জাতীয়করণের পূর্ববর্তীকালে অবৈজ্ঞানিক প্রথায় কয়লা উত্তোলনের ফলে বেগুনিয়া, দামাগোড়িয়া, বরাকর, ভিক্টোরিয়া, রামনগর প্রভৃতি স্থানে ধ্বসের ঘটনা ঘটেছিল।

(খ) (১) ধ্বস প্রতিরোধের জন্য হাইড্রো নিউমাটিক স্টোরিং পদ্ধতির মাধ্যমে একটি পাইলট প্রোজেক্ট পরীক্ষামূলক ভাবে গ্রহণ করা হয়েছে।

(২) এখন বলা সম্ভব নয়।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন পূর্বে যখন ন্যাশনালাইজড হয়নি তখন এই সমস্ত হয়েছে বললেন। কিন্তু আমি আপনার কাছে জানতে চাই যে পরিমাণ কয়লা উত্তোলন করবার পর যে পরিমাণ স্যান্ড ফিলিং করবার কথা সেই পরিমাণ স্যান্ড ফিলিং না হওয়ার জন্য এইরকম ঘটনা ঘটছে, ধ্বস নামছে কি?

[11-20 — 11-30 A.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** কথাটা হচ্ছে, আমি সেটাই বলেছি যে দুরকমের মাইনিং আছে। কেন বলা হয়েছে সেটা একটু বুঝুন। অধিকাংশ মাইনিং আগেকার যেটা ছিল সেটা ডিপ মাইনিং, অল্পস্বল্পকে পুকুরিয়া খাদ বলা হত। ইনক্লাইন্ড কিছু ছিল। এখন আবার বেশি করে যেটা বলা হচ্ছে সেটা হচ্ছে ওপর কাট মাইনিং। পরবর্তীকালে ওপন কাস্টের সমস্যা যেটা সেটা বর্তমানে বেশি করে হচ্ছে। কিন্তু আগের যেটা সেটার প্রধান কারণ হচ্ছে স্যান্ড স্টোরিং হত না। অল্প স্বল্প নয়, আদৌ হত না। সেইজন্য অনেক আগে '২২ সালে বর্ধমান বিভাগে স্যার উইলিয়াম রোজ যখন ছিলেন সেই সময় একটা স্যান্ড স্টোরিং কমিটি হয়। কমিটির রেকমেনডেশন হল কিন্তু বালি সেখানে আদৌ ভরা হত না। স্বাধীনতার পরে আরও কমিটি হয়েছে এবং হবার পর এবং এক্ষেত্রে দেরিও হয়েছে। তারপর বাধ্য করা হয়েছে এটা করতে। কিন্তু বাধ্য করা হলে কি হবে? আপনি যেটা বলেছেন সেখানে সেই জিনিসই ঘটেছে। বালির যারা কন্ট্রাক্টর তারা কোলিয়ারির ম্যানেজারদের সঙ্গে যোগসাজস করে এখানে ওখানে কিছু দিয়ে একটা বিরাট অঙ্কের টাকার বালি দেখিয়ে দিয়ে যথাবিহিতভাবে তারা লাভ করছে। ফলে সেখানে ধ্বস নামছে। এরজন্য একরকম করলে হবে না। এ নিয়ে আলোচনা করেছি, আন্দোলনও হয়েছে। ওখানে কয়েক লক্ষ লোকের জমায়েতও হয়েছে। আপনারা হয়ত ভুলে গেছেন যে এ ব্যাপারে এই অ্যাসেম্বলির প্রতিনিধিদের নিয়ে আমি দিল্লিতে পর্যন্ত গিয়েছি এবং সেখানেও আলোচনা হয়েছে। বসন্ত শাঠে যখন ছিলেন তখন তার কাছে গিয়েছি, সাংমার কাছে গিয়েছি। আপনারা জানেন যে আমার বাড়ি হচ্ছে বর্ধমানে কাজেই এ ব্যাপারে আমার অনেক কিছুই জানা আছে। এ নিয়ে আমরা বহুবার দরবার করেছি। এসব দীর্ঘদিন করার পর যে জায়গায় এসেছি সেটা হচ্ছে, প্রথম যেটা হয় রামজীবনপুরে আজকে থেকে ৭/৮ বছর আগে নিউম্যাটিক ব্যাপারটা এক্সপেরিমেন্ট হয়। এটা হচ্ছে জোরে প্রেসার দিয়ে জলের সাথে মিশিয়ে বালি গর্তে দেওয়া। কিন্তু ন্যাশনালাইজড যখন হয় তখন ঐ সমস্ত

পুরানো প্রাইভেট কোম্পানিগুলি তারা আনডারগ্রাউন্ডের ম্যাপ ইত্যাদি দেয়নি, সেগুলি হ্যান্ড ওভার করে নি সেজন্য জায়গা লোকেট করা খুব ডিফিকাল্ট। এখন কোনও জায়গায় ধ্বস হলে ব্যাপারটা বোঝা যায়। এরফলে অপারেট করতে মুশকিল হচ্ছে। যারা অনেকদিন ধরে ওখানকার ব্যাপার জানেন যে অভিজ্ঞতা আছে তারা জানেন যে ওখানে দু/তিনটি লেয়ার আছে। হয়ত কোনও লেয়ারে জল ঢুকে গিয়েছে এবং তার নিচে হয়ত কাজ হচ্ছে। উপরে জল, নিচে কাজ হচ্ছে। মহাবীর কোলিয়ারিতে যে কান্ডটা হল সেটা আপনারা সকলেই জানেন। এখন গর্তের মধ্যে কোথায় ফাঁক আছে সেটা খুঁজে বার করা মুশকিল। আরও অনেক ব্যাপার এরমধ্যে আছে। যেখানে যে নেচারের কাজ সেখানে সেই নেচারের সঙ্গে সিমিলিয়ারিটি রেখে পৃথিবীর অন্যান্য এক্সপার্ট যারা আছেন তাদের অভিজ্ঞতা নিয়ে কাজ করতে হবে। সেখানে তিন/চার রকমের পদ্ধতির মধ্যে যেখানে যেটা স্যুটেবল হবে সেটা প্রয়োগ করতে হবে। সেই নিয়ে অনেক আন্দোলনও হয়েছে। এই প্রসঙ্গে বলি, রাণীগঞ্জ শহরে অরুন টকিজের সামনে আমাকে দিয়ে একটি পদ্ধতির ওরা উদ্বোধন করিয়ে নিলেন। পরে আমি খোঁজ নিয়ে জানতে চাইলাম যে কিরকম চলছে? তাদের বললাম, আমাকে দিয়ে তো উদ্বোধন করালেন, এর ফলটা কি হল? তারা বলল বাব্‌ল হয়ে যাচ্ছে। কাজেই এখানে নানারকমের ডিফিকালটিস আছে। এগুলি নিয়ে সিরিয়াসলি আলোচনা করার দরকার আছে। উপর উপর করলেই হবে না। এখানে প্রবলেম অত্যন্ত গুরুতর। আপনারা জানেন যে ঐ এলাকায় ডিরেক্টার জেনারেল অব মাইনিং সেফটি, তিনি আজ থেকে ৮/৯ বছর আগে একেবারে ঘোষণা করে দিয়েছেন কুলটির এই এই জায়গা অমুক জায়গার এই এই অঞ্চল বিপন্ন, সেখানে বাস করা উচিত নয়। রাণীগঞ্জ, জামুরিয়া, আসানসোলের কোন কোন জায়গার এই অবস্থা সেটা বলা আছে। কিছু জায়গার ভেতরে আগুন লেগেছে। এটা ক্রিমিন্যাল ব্যাপার। সেইজন্য বিলম্বে হলেও কিছু করা দরকার তা না হলে জনবসতির পক্ষে খুব মুশকিল হবে। যে জন্য আমরা চেষ্টা করে ওখানে মঙ্গল পুরে যেসব ডেনজারাস জায়গা রয়েছে, সেখান থেকে মানুষদের নিয়ে এসে ওখানে রিহ্যাবিলিটেট করার ব্যবস্থা করেছি। একটা জায়গায় কাজ চলছে। এইসব ডিটেলে বললাম।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বিস্তারিত ভাবে সব বলেছেন, তবুও একটা প্রশ্ন করছি, আপনি বলেছেন এই সমস্ত জায়গাগুলো লোকেট করা খুব শক্ত, আপনি বললেন ধীরে ধীরে এইগুলো ফিল করতে হবে। আমি জিজ্ঞাসা করছি এই সম্পর্কে তো অনেক আধুনিক উন্নত বৈজ্ঞানিক পদ্ধতি রয়েছে, আপনি উপগ্রহের সাহায্যে এই সমস্ত স্থানগুলো লোকেট করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সাহায্য নিয়ে এই কাজগুলো করার কথা ভাবছেন কি এবং কতগুলো জায়গায় ক্ষতিগ্রস্ত হয়েছে এবং কতগুলো লোক অ্যাফেকটেড হয়েছে এবং কতগুলো লোককে কমপেনসেশন দেওয়া হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** উপগ্রহ দিয়ে যেগুলো লোকেট করা যায় সেইগুলো হচ্ছে সারফেস। এখনকার পিকচার যেটা, যাদপুরে রিমোট টেনিং এর যে পদ্ধতি সেটা এর ইনসেপশন থেকে জানি, যেটা হচ্ছে ওপর থেকে করার পদ্ধতি, এটা আন্ডার গ্রাউন্ডে। আন্ডারগ্রাউন্ডে কোথায় কিভাবে কাট হচ্ছে, সেইগুলোর ম্যাপ যদি না থাকে তাহলে কিছু হবে না। এদিক থেকে আগেও হয়েছিল, সেইগুলো অফ হ্যান্ড বলতে পারব না। আমি আগে

বলেছি এই ব্যাপারে ডিরেক্টার জেনারেল অব মাইন্স সেফটি আছেন। জামুরিয়ার কিছু জায়গায়, কুলটির কিছু জায়গায় লোক অ্যাফেক্টেড হয়েছে, সেইসব বলা হয়েছে, তাদের রিহ্যাবিলিটেশনের ব্যবস্থা করা হয়েছে। অন্যদিক থেকে আরও বড় সমস্যা, ওপেন খাদের ব্যাপারে চারি কমিটির রিপোর্টে যা বলেছে, তাতে ওপেন কাস্টের সুবিধা যেখানে জঙ্গল রয়েছে সেখানে, যেমন মধ্য প্রদেশের জঙ্গল সেই জায়গায় এতখানি সমস্যা ছিল না। রাণীগঞ্জের যে জনবসতি, যেখানে ইস্টার্ন কোল ফিল্ডের ওপেন কাস্ট রয়েছে, সেখানে জনবসতি পূর্ণ। সেইসব জায়গায় যদি কাজ করতে হয় তাহলে খুব বিবেচনা করে করতে হবে। তারা বলে দিয়েছে ৩০ হেক্টর নিয়ে কাজ হলে, সেটা পূর্ণ করে দিয়ে তাদের রিহ্যাবিলিটেট করার পর আবার নূতন জায়গায় কাজ করা যেতে পারে। সেই ব্যাপারে একটা কমিটি হয়েছে তাতে সেন্ট্রাল গভর্নমেন্টের রিপ্রেজেন্টেটিভ, আমাদের রিপ্রেজেন্টেটিভ, মাইন্সের এক্সপার্টস, জিওলজিক্যাল এক্সপার্ট, এনফিরনমেন্টাল এক্সপার্ট, এই সকলকে নিয়ে একটা কমিটি হবে এবং সেই কমিটি যাতে এই জায়গায় ফিলিং ঠিকভাবে হয়, সেই কাজকর্ম দেখাশুনা করবে। আন্ডার গ্রাউন্ড মাইনিং এবং ওপেন কাট, এইসব সমস্যা সমাধান করার জন্য তারা ব্যবস্থা করবে। ফাইনান্সের ব্যাপারে কোল সেসের একটা অংশ দিয়ে টোটাল কস্টটা মিট করা হবে।

**শ্রী সৌগত রায় ঃ** মন্ত্রী মহাশয় হয়তো জানেন এবং আমরা বলেছি বাজেটের সময়, পশ্চিমবঙ্গ সরকার প্রায় ৩০০ কোটি টাকা সেস হিসাবে কোল মাইন এলাকা থেকে কোল সেস হিসাবে পান, সেই টাকার কতখানি অংশ কয়লা খনি এলাকার জন্য খরচ করা হয়? গত বছর কেন্দ্রীয় সরকার কয়লা খনি এলাকায় ধ্বসে যাওয়া বন্ধ করতে কত টাকা খরচ করে এবং আমাদের রাজ্য সরকার কত খরচ করেছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনি এই সম্পর্কে একটা কোয়েশ্চেন দেবেন, তার উত্তর দিয়ে দেব। কাজ যেটুকু আরম্ভ হয়েছে রাণীগঞ্জের অরুণ টকির সামনে, যেটা আমাকে দিয়ে উদ্বোধন করানো হয়েছিল, তার কতদূর কি হয়েছে, তা এখনও পর্যন্ত কেউ জানেনা। আমরাও এ বিষয়ে মাঝে মাঝে খবর নিই। আমি তো একটু আগেই এ বিষয়ে সবই বললাম। যা বলেছি তা যদি মন দিয়ে শুনে থাকেন তাহলে নিশ্চয়ই বুঝতে পেরেছেন যে, সত্যিই এটা খুবই গুরুতর জিনিস এবং আমি কিছুই লুকাচ্ছি না। দলমত নির্বিশেষে সকলের উচিত চেষ্টা করা যাতে সমস্যার সমাধান হয়।

## গাইঘাটায় ঠাকুরনগরে আই.টি.আই.

*৪৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৬।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** কারিগরি শিক্ষা ও ট্রেনিং বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলায় গাইঘাটা বিধানসভার অধীন ঠাকুরনগরে একটি "আই.টি.আই." স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনারা সম্প্রতি বিশ্ব ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়ে আই.টি.আই. সম্প্রসারণের যে কাজ করছেন তাতে উত্তর-২৪ পরগনা জেলায় কোন নতুন আই.টি.আই. স্থাপনের কি পরিকল্পনা আছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** উত্তর ২৪-পরগনার বানীপুরে একটা মহিলা আই.টি.আই. স্থাপনের পরিকল্পনা আছে।

**শ্রী সৌগত রায় :** পশ্চিমবাংলা আই.টি.আই.-এর সিটিং ক্যাপাসিটিতে ভারতবর্ষে ৭ম স্থান থেকে একাদশ স্থানে নেমে এসেছে। অতএব এমতাবস্থায় ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সমতুল হবার জন্য কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** বর্তমানে আমরা একাদশ স্থানে আছি। এ সম্পর্কে বিস্তারিত তথ্য এখনই দিচ্ছি না। তবে নতুন পরিকল্পনায় মহিলা আই.টি.আই. বর্ধমান, শিলিগুড়ি, ২৪-পরগনায় তৈরি করার জন্য কাজ শুরু হয়ে গেছে। বর্ধমান এবং শিলিগুড়িতে এ বছর ১লা আগস্ট থেকে নিয়ম অনুসারে ট্রেড কোর্স শুরু হবে। এ ছাড়া বাঁকুড়া জেলায় যেখানে কোনও আই.টি.আই. নেই ছাতনায় একটা আই.টি.আই. চালু করার কাজ শুরু হয়ে গেছে, ইতিমধ্যে সেখানে টাকা পৌঁছে গেছে। এগুলি ছাড়াও আরও কিছু আই.টি.আই. স্থাপনের পরিকল্পনা আছে এবং নতুন কিছু ট্রেডও ইনট্রোডিউস করার পরিকল্পনা আছে। যেমন কমপিউটার, সেক্রেটারিয়াল প্র্যাকটিস ইত্যাদি। আজকের আধুনিক ইন্ডাস্ট্রির কথা মনে রেখেই এগুলি করার জন্য উদ্যোগ গ্রহণ করা হচ্ছে, বিশেষ করে হলদিয়ার কথা বিবেচনা করেই এই ব্যবস্থা করতে হচ্ছে।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, কন্টাই পলিটেকনিক কলেজটির গত বছর নিজস্ব বিল্ডিং না হওয়ার জন্য কাঁথি শহরের একটা হাই স্কুলে ক্লাশ শুরু হয়েছিল এবং বলা হয়েছিল পরবর্তীকালে নিজস্ব বিল্ডিং-এ চলে যাবে। কিন্তু এখনো পর্যন্ত নিজস্ব বিল্ডিং হয়নি।

**Mr. Speaker :** The question is disallowed.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Honourable Minister be pleased to state whether the Government have any proposals to set up an industrial Training Institute at Kharagpur ?

[11-30 — 11-40 A.M.]

**শ্রী বংশগোপাল চৌধুরি :** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি, খড়গপুরে আমাদের পক্ষ থেকে আই.টি.আই. স্থাপনের কোনও পরিকল্পনা নেই। তবে রেলওয়ে কর্তৃপক্ষের সঙ্গে এ বিষয়ে আমরা আলোচনা করেছি যে, ওখানে তাদের সঙ্গে যুগ্ম-ভাবে কিছু করা যায় কিনা। সে প্রস্তাব উভয় পক্ষেরই বিবেচনাধীন আছে।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বেশ কিছু নতুন আই.টি.আই. স্থাপনে রাজ্য সরকারের পরিকল্পনা আছে। এই প্রসঙ্গে আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে

চাইছি যে, উত্তরবঙ্গের যেটা কেন্দ্রস্থল ডুয়ার্সের আলিপুরদুয়ার, সেখানে ইলেকট্রনিক ট্রেড যুক্ত আই.টি.আই. স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি** ঃ আলিপুরদুয়ারে জমি অধিগ্রহণ করে ফেলেছি। আমি মাস দুই আগে সেখানে গিয়েছিলাম। সেখানে কথাবার্তা হয়েছে। জমি হ্যান্ডওভার হয়ে গেছে। কিছুদিন আগে কাজ শুরু হয়েছে। আলিপুরদুয়ারে আই.টি.আইয়ের কাজ শুরু করব।

**মাথাভাঙা ও চূর্ণি নদীতে দূষণ**

*৪৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২০) **শ্রী দিলীপকুমার মজুমদার** ঃ পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বাংলাদেশের দর্শনা চিনিকল এবং ভাটিখানা (ডিসটিলারি) থেকে নির্গত দূষিত বর্জ্য পদার্থ পশ্চিমবঙ্গের মাথাভাঙা ও চূর্ণি নদীতে পড়ার ফলে দূষণ সৃষ্টি হচ্ছে; এবং

(খ) সত্যি হলে, ঐ দূষণরোধে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হচ্ছে?

**ডাঃ অম্বরীশ মুখার্জি** ঃ

(ক) সত্য।

(খ) মাথাভাঙা ও চূর্ণি নদীর বিভিন্ন জায়গার জলের নমুনা পরীক্ষা করে ঐ জলের দূষণ সম্বন্ধে একটি রিপোর্ট কেন্দ্রীয় সরকারকে দেওয়া হয়েছে এবং এ ব্যাপারে বাংলাদেশ সরকারের সঙ্গে উচ্চ পর্যায়ের আলোচনার জন্য বলা হয়েছে। সম্প্রতি কেন্দ্রীয় সরকারের নির্দেশে ঐ নদীর জল নিয়মিত পরীক্ষা করার জন্য একটি মনিটরিং স্টেশন স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে।

**পাথরপ্রতিমা ব্লক ভাগ**

*৪৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৫।) **শ্রী সত্যরঞ্জন বাপুলি** ঃ গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ২৪-পরগনা জেলার (দক্ষিণ) পাথরপ্রতিমা ব্লককে ভাগ করার প্রস্তাব বহু পূর্বেই গ্রহণ করা হয়েছিল; এবং

(খ) সত্যি হলে,

(১) কোন সালে ঐ প্রস্তাব গৃহীত হয়েছিল; এবং

(২) ঐ ব্লকটিকে ভাগ করার প্রস্তাব বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী সূর্যকান্ত মিশ্র** ঃ

(ক) ইহা সত্য নহে।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন কোনওরকম কোনও প্রস্তাব নেই। কিন্তু আপনি জানেন, সুন্দরবন এলাকায় এই পাথরপ্রতিমা ব্লকে অনেকগুলি দ্বীপ বিচ্ছিন্ন হয়ে আছে, যোগাযোগের কোনও ব্যবস্থা নেই। গ্রাম পঞ্চায়েতগুলি নদী এলাকার মধ্যে আছে, সেখানে যোগাযোগের অসুবিধা। সেইজন্য দুইভাগে বিভক্ত করলে লোকেদের যাতায়াতের সুবিধা হয়। এইরকম প্রস্তাব এলে আপনি বিবেচনা করবেন কিনা ব্লক ভাগ করবার জন্য?

**শ্রী সূর্যকান্ত মিশ্র :** এই মুহূর্তে নতুন ব্লক ভাগ করবার কোনও পরিকল্পনা নেই। এরজন্য আর্থিক সংস্থান নেই।

### অনুমোদিত লাইব্রেরিগুলিতে নির্বাচিত প্রতিনিধিদের হাতে দায়িত্ব অর্পণ

*৪৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৭) **শ্রী নটবর বাগদী :** শিক্ষা (লাইব্রেরি) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, অনুমোদিত লাইব্রেরিগুলিতে নির্বাচিত প্রতিনিধিদের হাতে এখনও দায়িত্ব অর্পণ করা যায় নি; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**শ্রী তপন রায় :**

(ক) ইহা সত্য নহে। অধিকাংশ অনুমোদিত লাইব্রেরিতেই নির্বাচিত প্রতিনিধিদের হাতেই লাইব্রেরি পরিচালনার দায়িত্ব অর্পিত আছে। কয়েকটি ক্ষেত্রে মাত্র প্রশাসক বা অ্যাডহক কমিটি আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, রুর‍্যাল লাইব্রেরিগুলিতে যেখানে নির্বাচন হয়ে গেছে, সেখানে বোর্ড গঠন হয়ে গেছে। আমি যতদূর জানি, দু-একটি ক্ষেত্রে হয়নি। সামগ্রিকভাবে বোর্ড গঠন হয়েছে কিনা?

**শ্রী তপন রায় :** আমি আগেও উত্তর দিয়েছি যে, সামগ্রিকভাবে নির্বাচিত কমিটির হাতেই দেওয়া হয়েছে। দুই-একটি ক্ষেত্রে ব্যতিক্রম থাকতে পারে। সেক্ষেত্রে অ্যাডভাইসরি কমিটি আছে।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** লাইব্রেরিগুলিতে কত বছর অন্তর নির্বাচন করবার পদ্ধতি আছে?

**শ্রী তপন রায় :** এমনিতে তিন বছর অন্তর অন্তর নির্বাচন হয়।

**শ্রী অজয় দে :** রুর‍্যাল লাইব্রেরির যে সমস্ত স্টাফ রয়েছে তাদের আমরা গভর্নমেন্টের পার্মানেন্ট স্টাফ বলেই জানি। তাদের স্যালারি দেবার ব্যাপারে দেখতে পাচ্ছি, ডিস্ট্রিক্ট, অথরিটি থেকে দুই-তিন মাস অন্তর বেতন যাচ্ছে। এর কারণ কি?

**শ্রী তপন রায় ঃ** এক্ষেত্রে একটু জটিলতা সৃষ্টি হয়েছিল, ফলে অসুবিধা সৃষ্টি হয়েছিল, কিন্তু আর সেটা হবে না। আপনি যা বলেছেন সেটা আংশিক সত্য।

**শ্রী সুকুমার দাস ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, গতবারে যে প্রশ্ন করেছিলাম যে, ডিস্ট্রিক্ট লাইব্রেরিগুলিতে বহু ভ্যাকান্সী পড়ে রয়েছে, ফিল আপ করা হচ্ছে না এবং তারফলে ডিস্ট্রিক্ট লাইব্রেরিগুলি অচল হয়ে যাচ্ছে সে ব্যাপারে এক বছর পরে আপনার বক্তব্য কি?

**মিঃ স্পিকার ঃ** এটা কোনও প্রশ্ন হল না। আপনি নিজে সিদ্ধান্ত করে ফেললেন যে, লাইব্রেরিগুলি সব অচল হয়ে যাচ্ছে! এক্ষেত্রে কি উত্তর দেবেন উনি? আপনি এটা জিজ্ঞাসা করতে পারতেন, লাইব্রেরিগুলির শূন্য পদগুলি পূরণ করবার কি ব্যবস্থা করেছেন। অচল হয়ে যাচ্ছে এইভাবে প্রশ্ন হয় না। আর উনিও সেকথা বলেন নি। ভুল প্রশ্ন করছেন। কারণ আপনি সিদ্ধান্ত করে ফেললেন যে, সব অচল হয়ে গেছে, আর মন্ত্রী তার উত্তর দেবেন। এটা হয় না।

**শ্রী সুকুমার দাস ঃ** এর আগে আমি প্রশ্ন করেছিলাম, 'ডিস্ট্রিক্ট লাইব্রেরিগুলি স্টাফের অভাবে বই সাপ্লাই দিতে পারছে না।' উনি উত্তর দিয়েছিলেন, 'সত্য কথাই বলেছেন। আমি দেখছি, কতগুলি ভ্যাকান্সী ডিস্ট্রিক্ট, লাইব্রেরিগুলিতে আছে।' তারপর আমি ডিস্ট্রিক্ট লাইব্রেরিতে যাই, ডিপার্টমেন্টাল এনকোয়ারি হয়; দেখা যায় স্টাফের অভাব। সমস্ত কাগজপত্র চলে এসেছে। কিন্তু এখনও সেই ভ্যাকান্সীগুলি ফিল আপ না হবার ফলে একই অবস্থা চলছে।

**মিঃ স্পিকার ঃ** সবটা নিয়ে একটা ফাইল করে উত্তর দেবেন। উনি বলেছিলেন, স্টাফের অভাবে সব অচল হয়ে যাচ্ছে, এটা হয়না। আর মন্ত্রী যা উত্তর দিয়েছিলেন বলে উনি বলছেন, সেটা মন্ত্রী বলেছিলেন কিনা আমাকে জানতে হবে প্রসিডিংস থেকে। কাজেই এর উত্তর হবে না।

**শ্রী নিতাইচন্দ্র আদক ঃ** রুর‍্যাল লাইব্রেরিগুলির গৃহগুলি নতুন করে তৈরি করবার জন্য নতুন করে অর্থ সাহায্য দেবেন কিনা?

**শ্রী তপন রায় ঃ** এখন এই ধরনের কোনও পরিকল্পনা নেই। এটা আগেও বলেছি, এখনও বলছি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** পুরুলিয়া জেলার অযোদ্ধা পাহাড়সহ পশ্চিমবঙ্গের বিভিন্ন লাইব্রেরিতে কর্মচারি নেই এবং তারফলে বামফ্রন্ট সরকার যে উদ্দেশ্য নিয়ে সেগুলি তৈরি করেছিলেন সেই উদ্দেশ্য সাধিত হচ্ছে না। এই শূন্য পদগুলি পূরণ করবার ক্ষেত্রে বাস্তব কোনও পরিকল্পনা করেছেন কিনা এবং যদি করে থাকেন তাহলে কতদিনের মধ্যে পদগুলি পূরণ করা হবে?

**শ্রী তপন রায় ঃ** ঐ পদগুলি পূরণ করা হবে বলে পরিকল্পনা নেওয়া হয়েছে। তবে তারজন্য লাইব্রেরিগুলিতে অচলাবস্থা সৃষ্টি হয়েছে তা নয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি লাইব্রেরির অবস্থা সম্পর্কে বলছিলেন যে, সেটা আংশিক সত্য। কিন্তু নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচির সঙ্গে

জেলায় জেলায় গ্রামীণ লাইব্রেরিগুলির একটা ভূমিকা রয়েছে। গ্রামীণ লাইব্রেরিগুলির এই অবস্থা যদি চলতে থাকে তাহলে নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচি ব্যাহত হবে। আমি জানতে চাই, গ্রামীণ লাইব্রেরিগুলির যদি এই অবস্থা চলতে থাকে তাহলে এই দপ্তর রাখবার কোনও প্রয়োজনীয়তা আছে কি?

[11-40 — 11-50 A.M.]

**শ্রী তপন রায় :** মাননীয় সদস্য যে প্রশ্ন আনলেন, আপনার সঙ্গে আমি একমত যে নিরক্ষরতা কর্মসূচির সঙ্গে গ্রন্থাগার কর্মসূচি যুক্ত আছে। তবে এগুলি নিয়ে আমরা ভাবছিনা, এটা আপনি ভাবলেন কি করে? লাইব্রেরি নিয়ে আমরা যথারীতি ভাবছি এবং নীরক্ষরতা দূরীকরণের জন্য প্রকৃতভাবে ডি.আইদের যে ট্রেনিং দরকার সেটাও চালিয়ে যাওয়া হচ্ছে। আপনারা জেনে রাখুন, আমরা সাধারণ ভাবে দেখছি যে গ্রন্থাগার কর্মচারিরা তাদের সাধ্য মতো এই কর্মসূচিতে কাজ করে যাচ্ছে, তারাও এরসঙ্গে যুক্ত আছে এবং পরবর্তীকালে নীরক্ষরতার যে কাজ হয়ে যাবে ফার্স্ট ফেজে তারপরে যে সমস্ত সদ্য সাক্ষর হয়ে যারা আসবেন তাদেরও গ্রন্থাগারে নিয়ে আসার পরিকল্পনা সরকারের আছে।

**বন্য হাতির উপদ্রব**

*৪৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৮।) **ডাঃ জয়নাল আবেদিন :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বন্য হাতির উপদ্রবে এ রাজ্যের কতগুলি বাসস্থানসহ মোট কত শস্যহানি ঘটেছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :**

গত ৩ বৎসরের শস্যহানির হিসাব দেওয়া হল।

১৯৮৯-৯০ সালে ২৯,৪৮০ কুইন্টাল

১৯৯০-৯১ সালে ৩৩,৪৫১ কুইন্টাল

১৯৯১-৯২ সালে ৩৮,৯৩১ কুইন্টাল

(ডিসেম্বর মাস পর্যন্ত) বাসস্থান ক্ষতির সঠিক তথ্য সংগ্রহ করা হচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানাবেন কি যে গত ৩ বছরে বাসস্থানের ক্ষতির খবর পাননি কেন? আর একটা কথা হচ্ছে, আপনি খাদ্য শস্যের যে খবর কুইন্টালে বললেন, এটা কি ধান, গম কিংবা সাম আদারস সেটাও বলবেন এবং এই যে ক্ষতি হল, যারা সাফারার তাদের ক্ষতিপূরণ দিয়েছেন কি না এটা বলুন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** প্রথমত ধান আর ভুট্টা মূলত ধান, এই ক্ষতি হয়েছে। ঘরের ব্যাপারে যে ক্ষতি হয়েছে সেটা রিলিফ ডিপার্টমেন্ট করেন। পঞ্চায়েত-এর সঙ্গে পরামর্শ করে রিলিফ ডিপার্টমেন্ট তাদের ক্ষতিপূরণ দেন। প্রশ্নটা হচ্ছে, এর টোটালি হিসাব করা জটিল হয়ে পড়েছে, কারণ কোথাও দেওয়াল ভেঙ্গেছে, কোথাও ঘরের চাল নষ্ট হয়েছে, কোথাও পিলার ভেঙ্গেছে, সেই ধরনের পরিসংখ্যান দিয়ে হিসাব করা যায়নি। টোটাল হাউসহোল্ড

এফেকটেড তার হিসাব করা যায় কিন্তু ক্ষতির পরিমাণ একটু ডিফার করবে, সেটা বিজ্ঞান ভিত্তিক হিসাব দেওয়া যাবেনা। সেজন্য আমরা ডিটেলস করবার চেষ্টা করছি। দ্বিতীয় কথা হচ্ছে আমরা ক্ষতি পূরণ দেই। মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে আমরা লাইভস্টক ক্ষতিপূরণ দিতে শুরু করেছি এবং তার নির্দেশনামা জারি করা হয়েছে। দুগ্ধবতী গাভি, বুল্ক, বুল এবং কাফ এগুলি ক্ষতিপূরণ হিসাবে দিচ্ছি। ক্রপের ব্যাপারেও নির্দেশনামা গেছে। আমরা এবারে যারা ইনজিওর্ড তাদেরও ক্ষতিপূরণ দিচ্ছি। নির্দেশনামার সঙ্গে সঙ্গে আমাদের হিসাব আছে যেমন ধরুন আমরা যখন ক্ষতিপূরণ দিচ্ছি তখন আমাদের ক্ষতিপূরণটা কুইন্টালের সঙ্গে সম্পর্ক যুক্ত নয়, আমরা একটা বিশেষ টাকা মাথাপিছু প্রতি পক্ষকে দেই ৩ মাস ধরে যাতে একটা ফসল তারা তুলতে পারে। বাড়ি তৈরি করার জন্যও ক্ষতিপূরণ দেওয়া হয় এবং সেটা রিলিফের ম্যানুয়াল অনুযায়ী পঞ্চায়েতের পরামর্শ অনুযায়ী দেওয়া হয়।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তিন বছরের হিসাব দিলেন। টাকার অঙ্কে কোন বছরে কত টাকা ক্ষতিপূরণ শস্যের জন্য এবং কত টাকা ঘরের জন্য ক্ষতিপূরণ দিয়েছেন আর জীবন হানি হয়ে থাকে তাহলে তারজন্য কত দিয়েছেন দয়া করে বলবেন কি? আপনার যদি জ্ঞান থাকে বলবেন, এই বিষয়ে আপনার কি জ্ঞান আছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই বিষয়ে টোটাল তৈরি হচ্ছে, এটা প্রোগ্রেসিভ টোটালস, টোটালটা আপনাকে জানিয়ে দেব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে শস্য হানির জন্য ধীরে ধীরে ক্ষতিপূরণ দেওয়া হয়ে থাকে চাষিদের এবং তাদের সঠিকভাবে দাঁড় করাবার চেষ্টা করা হচ্ছে। হাতির আক্রমণ বাড়ছে। হাতির আদমশুমারিতে বিশেষ করে ডুয়ার্স অঞ্চলে দেখা গেছে প্রচুর হাতি বেড়েছে। হাতি যেমন বেড়েছে তেমনি হাতির আক্রমণও বেড়েছে। গত তিন বছরে আমার কাছে খবর আছে প্রায় ১৮ জন মানুষ নিহত হয়েছেন এবং বেশকিছু মানুষ আহত হয়েছেন। সরকারি কর্মচারি হাতির দ্বারা যদি নিহত হয় তাহলে তাদের ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা আছে তাদের নিকট আত্মীয়কে চাকুরি দেবার ব্যবস্থা আছে। আমি জানতে চাই বেসরকারি মানুষ যদি কেউ মারা যায় বিশেষ করে বনাঞ্চলের মানুষ যদি মারা যায় তাহলে তাদের ক্ষতিপূরণ দেবার নির্দিষ্ট কোনও ব্যবস্থা আছে কিনা, থাকলে বর্তমানে সেটা বাড়ানোর কোনও প্রস্তাব আছে কিনা?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমে যে কথা হয়েছিল সেটা হচ্ছে যেমন ধরুন ১৯৮৯-৯০ সালে শস্যের জন্য ১৮.০৯ লক্ষ দিয়েছি, ১৯৯০-৯১ সালে ২৪.২০ লক্ষ, তারপর ১৯৯১-৯২ সালে আমরা দিয়েছি ৩৫.১৫ লক্ষ। এটা শস্য সম্পর্কে হিসাব মেলে না, শস্যের সঙ্গে অঙ্কের মিল নেই। আমার কাছে উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ মিলিয়ে হিসাব আছে। উত্তরবঙ্গে ১৯৮৯ সালে ৪৫, দক্ষিণবঙ্গে ১৬ মোট ৬১ জন। ১৯৯০ সালে উত্তরবঙ্গে ৫৯, দক্ষিণবঙ্গে ১১ মোট ৭০ জন। ১৯৯১ সালে উত্তরবঙ্গে ৬৪ এবং দক্ষিণবঙ্গে ১৫ মোট ৭৯ জন। এদের ক্ষতিপূরণ দেওয়া হয়, আমাদের যে সরকারি নির্দেশনামা আছে সেই নির্দেশনামা অনুযায়ী দেওয়া হয় এবং সেটা হল প্রতিটি পারসন যারা মারা যান সাড়ে সাত হাজার টাকা করে দেওয়া হয়। দ্বিতীয়ত ইনজিয়োর্ড হলে ফ্রি মেডিক্যাল ট্রিটমেন্ট দেওয়া হয়

আর ৫০০ টাকা দেওয়া হয় এবং এ. ছাড়াও অন্যান্য জন্তু-জানোয়ার দ্বারা আক্রান্ত হলে দেবার ব্যবস্থা আছে। এই যে সাড়ে সাত হাজার টাকা দেওয়া হয় তাতে আমি সন্তুষ্ট নই। এই ব্যাপারে লেখালিখি করছি। আপনারা শুনলে আশ্চর্য হয়ে যাবেন এই যে টাকা দেওয়া হয় এরজন্য একটা নয়া পয়সাও কিন্তু দিল্লির থেকে পাই না। আমরা বার বার বলেছি এটা একটা ন্যাশনাল অ্যাসেটস। হাতি বাঁচানোর জন্য করিডোর করতে হবে, স্যানচুয়ারি করতে হবে, ম্যান অ্যানিম্যাল কনফ্লিক্ট কমাতে হবে, তাদের বাসস্থান সুরক্ষিত করতে হবে, তাদের খাদ্য সুরক্ষিত করতে হবে। এরজন্য ক্ষতিপূরণ দিল্লির সরকারকে দিতে হবে। আমাদের ইকো সিস্টেমে ইন ইকোলজি সবচেয়ে বড় জিনিস। কমপ্রিহেনসিভ কমপোজিশনে আমাদের এখানে হাতি আছে।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দেবেন কি আমাদের বিভিন্ন দপ্তরে, যেমন স্বাস্থ্য দপ্তরে শিশু বিশেষজ্ঞ থাকেন, অর্থ দপ্তরে অর্থ বিশেষজ্ঞ থাকেন, তেমনি আমাদের মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব, উনি একজন হাতি বিশেষজ্ঞ, ওকে আপনার দপ্তরে রাখার জন্য কোনও চিন্তা-ভাবনা করছেন?

(কোন উত্তর হয় নাই)

**শ্রী প্রবোধচন্দ্র পুরকাইত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রতি বছর হাতির আক্রমণে শস্যহানি ও ঘরবাড়ি নষ্ট করে এবং প্রাণহানী ঘটছে। বন্য হাতির হাত থেকে রক্ষা করবার জন্য আপনার বিভাগে কোনও ব্যবস্থা আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আজকে সারা বিশ্বে ম্যান-অ্যানিম্যাল কনফ্লিক্ট শুরু হয়ে গেছে, ভারতবর্ষে হয়েছে, পশ্চিমবঙ্গেও হয়েছে। তার কারণ অনেকগুলো, বিশেষ করে বাসস্থান, খাদ্যে ইন্টারফিয়ারেন্স হিউম্যান ইন্টারফিয়ারেন্সই এগুলোতে মূলত দায়ী। এখন একটা প্রশ্ন আসে যে, আমরা কিছু ব্যবস্থা করছি কিনা? আপনারা জানেন, আমাদের ওয়াইল্ড লাইফ উয়িং আছে, চীফ কনজারভেট অব ফরেস্ট আছে, আমাদের একটা ইনফ্রাস্ট্রাকচার আছে, তারা এগুলো দেখাশুনা করেন। তাছাড়া, আমাদের বন বিভাগের কর্মচারিরা এই ব্যাপারে প্রশিক্ষণপ্রাপ্ত। আমরা যে ব্যবস্থা নিয়েছি তার একটা লিস্ট আমার কাছে আছে। ইট ইজ এ লং স্টোরি, আপনারা যদি চান তাহলে আমি পড়ে দিতে পারি, তা নাহলে টেবিলে লে করে দিচ্ছি।

**(ভয়েস ঃ হ্যাঁ, আপনি লে করে দিন।)**

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** ১৯৯১-৯২ সালে বীরভূম জেলার হাতির দ্বারা কোন গ্রাম আক্রান্ত হয়েছে, যদি হাতি আক্রমণ করে থাকে তাহলে ক্ষতির পরিমাণ কত?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এটার জন্য আপনাকে নোটিশ দিতে হবে। আমি ডিস্ট্রিক্ট ওয়াইজ ব্রেক আপ নিয়ে আসিনি।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জানাবেন কি গত বছর এই সভায় ডুয়ার্সের সবচেয়ে ক্ষতিগ্রস্ত অঞ্চল ময়নাগুড়ির নাথুয়ারচর, যেখানে প্রায় আড়াই শত

বাড়িঘর ভেঙেছে, বহু শস্যহানি হয়েছিল বলে আমি প্রশ্ন রেখেছিলাম। সংশ্লিষ্ট কর্তৃপক্ষ আমাকে জবাব দিয়েছিলেন যে তিস্তা ব্যারাজের সামনে যেভাবে হাতির যাতায়াতের পথ ব্যাহত হয়েছে, সেজন্য হাতির দল নিচে নেমে এসে নাথুয়ারচরে এই ঘটনা ঘটায়। আমরা একটা করিডোর নির্মাণের চেষ্টা করছি। তাতে বিভাগীয় কমিশনার আমাকে বলেছেন যে, আমাদের সার্ভে টিম রেডি হয়ে গেছে। বন বিভাগ এবং রাজস্ব বিভাগ ল্যান্ডের যে সার্ভে শুরু করবেন বলেছিলেন, সেখানে কাজ সত্যি সত্যি শুরু হয়েছে কিনা জানতে চাইছি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রথমে বলা ভালো, হাতি দলবদ্ধ ভাবে থাকে। তারমধ্যে কিছু স্ট্রে এলিফ্যান্ট থাকে যারা দলের সঙ্গে যুক্ত নয়, এরাই বেশি ক্ষতি করে। আবার এই স্ট্রে এলিফ্যান্ট মাঝে মাঝে লুজ ফেডারেশন তৈরি করে।

তারা কিছুদিন একসঙ্গে দল বেঁধে থাকার পরে কিছু সংখ্যক দল ভেঙে ছিটকে বেরিয়ে আসে এবং মূল দলে আর থাকে না। দল ভেঙে গিয়ে তারা যেসব জায়গায় ভালো জঙ্গল দেখতে পায় সেইসব জায়গা দখল করে বাস করতে থাকে এবং দলবদ্ধ হাতিদের টেক্কা দিয়ে তারা ওইভাবে বসবাস করতে থাকে। এইভাবে দলবদ্ধ হাতিরা বিচ্ছিন্ন হয়ে বিভিন্ন জঙ্গলে বসবাস করতে থাকে। আমরা তখন দেখলাম যে এটা বন্ধ করার জন্য এই পথ ধরতে হবে যে, হাতিদের চলাচলের যে পথ আছে সেই ট্রাডিশনাল পথটিকে ডাইভার্ট করে বা বাইপাস করিয়ে দেওয়া এবং যাতে গ্রামের মধ্যে ঢুকে গিয়ে এই হাতিরা ইন্টরফেয়ারেন্স করতে না পারে। আমরা হাতিদের আটকাবার জন্য স্যানচুয়ারি করার চেষ্টা চলছে। দলমারাজ স্যাঞ্চুয়ারিতে ১৩০ কিলোমিটার রাস্তা জুড়ে হাতি আটকাবার চেষ্টা করছি এবং সেখানে একটা করিডর করে দিয়ে স্যাঞ্চুয়ারিতে ওদের রাখার চেষ্টা হচ্ছে। এই হাতির ব্যাপারে বহুবার দিল্লির সঙ্গে আলোচনা করেছি এবং বহু তথ্যাদিও আমরা দিয়েছি। সুতরাং আমাদের তরফ থেকে কোনও গাফিলতি করা হয়নি। কিন্তু আমাদের একটা ট্রান্সবাউন্ডারি প্রবলেম রয়েছে। দিল্লি এই মুহূর্তে স্যাঞ্চুয়ারির জন্য এত টাকা খরচ করতে রাজি নয়। তাদের বক্তব্য হচ্ছে যে, আমাদের এখানে নাকি ১ পারসেন্ট হাতি আছে এবং সেই তুলনায় যথেষ্ট টাকা তারা দেন। সুতরাং আমাদের দিক থেকে গাফিলতির কোনও ব্যাপার নেই। তবে আমি শুধু এইটুকু বলতে পারি যে এতে কোনও দোষারোপের ব্যাপার নয়, আমরা দিল্লির সঙ্গে সর্বদা আলোচনা চালাচ্ছি। আমরা চাই আমাদের দেশের শস্য, সম্পদ, আমাদের প্রাণীরা ঠিকমতো বেঁচে থাকে এবং এই নিয়ে সর্বদা আমাদের আলোচনা চলছে। উই আর আন্ডার কনস্ট্যান্ট প্রেসার এবং উই আর কনস্ট্যান্টলি ইন ডায়েলগ উইথ দিল্লি। আমরা সর্বদাই দিল্লিকে প্রেসার দিচ্ছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, বাঁকুড়া, পুরুলিয়া জেলায় বিহার থেকে আগত হাতিদের অত্যাচারে গ্রামের গরিব মানুষদের শস্যাদি নষ্ট হচ্ছে তারজন্য কি ব্যবস্থা নিচ্ছেন? ওইসব বিহার থেকে আগত হাতিরা পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে এসে বসবাস করছে এবং গ্রামের গরিব মানুষদের ধান, শস্যাদি নষ্ট করে দিচ্ছে এই বিষয়ে হাতি তাড়ানোর কোনও পরিকল্পনার কথা ভাবছেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আসলে এটা মাইগ্রেটারি রুট দিয়ে পুরুলিয়া, বাঁকুড়া এবং সাউথ বেঙ্গলের মেদিনীপুর এলাকায় হাতিরা বেড়াতে আসত এবং ফসল হানি করে চলে

যেত। কিন্তু কিছুকাল ধরে দেখছি যে ওই হাতির দল তারা ফিরে আর যাচ্ছে না ওইসব জায়গাতেই মোটামুটি থাকতে শুরু করে দিয়েছে। বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলার হাতি তাড়ানোর জন্য আমাদের এক্সপার্ট রয়েছে, তারা চেষ্টাও চালিয়ে যাচ্ছে। কিন্তু তাদের ঠিক তাড়ানো যাচ্ছে না। এবং অধিকাংশ ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ওই হাতির দলগুলো এখানে এসে কাফ দেয়। আমরা সেই কারণে সিদ্ধান্তে এসেছি যে, মেদিনীপুর, বাঁকুড়া এবং পুরুলিয়ার কিছুটা অংশ জুড়ে স্যাঞ্চুয়ারি বা অভয়ারণ্য করার পরিকল্পনা নিয়েছি এবং কাজও শুরু করে দিয়েছি। পরবর্তীকালে একটা বিরাট অংশ নিয়ে আমাদেরকে স্যাঞ্চুয়ারির কথা ভাবতে হবে এবং শুধু হাতি পোষার জন্য নয়, আমাদের ইকলজি আমাদের এনভায়ার্নমেন্টের পক্ষে এমন কি বৃষ্টি ইত্যাদির পক্ষে এটা লাভজনক হবে বলে মনে করছি। সুতরাং একটা টোটাল প্রোজেক্ট নিয়ে আমরা দিল্লির সঙ্গে আলোচনা করছি।

## Starred Questions

## (to which answers were laid on the Table)

### কাটোয়া সাব-রেজিস্ট্রি অফিসের নিজস্ব ভবন

*৪৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭৪) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কাটোয়ায় সাব-রেজিস্ট্রি অফিসের নিজস্ব বাড়ি নির্মাণের পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে,

(১) ঐ বাবদ বরাদ্দের পরিমাণ কত; এবং

(২) কতদিনে তা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

### গ্রাম পঞ্চায়েতের কর আদায়কারিদের স্থায়ীকরণ

*৪৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪১) **শ্রী সোমেন্দ্র নাথ মিত্র ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের গ্রাম পঞ্চায়েতের কর আদায়কারিদের স্থায়ীকরণের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্যের গ্রাম পঞ্চায়েতের কর আদায়কারিদের স্থায়ীকরণ বর্তমানে সরকারের বিবেচনাধীনে নাই।

**ঘোড়ামারা চর**

*৪৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬০২) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ঘোড়ামারা চর নদীগর্ভে বিলীন হয়ে যাচ্ছে; এবং

(খ) সত্যি হলে, এ ব্যাপারে কি কি পদক্ষেপ নেওয়া হয়েছে/হচ্ছে?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, চরটি ক্রমশঃ ডুবে যাচ্ছে।

(খ) প্রয়োজনীয় পদক্ষেপ সম্পর্কে চিন্তা ভাবনা করা হচ্ছে।

**Improvement of Environment of Slum Areas of Calcutta and Howrah**

*470. (Admitted Question No. *1066) **Shri Sukumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-Charge of the Environment Department be pleased to state—

(a) the amount received from the Ninth Finance Commission for improving the environment in the slum area of Calcutta and Howrah; and

(b) the brief outlines of how this amount was utilised by the State Government ?

**Minister-in-Charge of Environment Department :—**

(a) An Amount of Rs.77.984 crores was received from the Ninth Finance Commission for improving the environment in the slum areas of Calcutta and Howrah.

(b)

(i) Rs. 50.984 crores was received and utilised by Calcutta Municipal Corporation for improvement of water supply, sewarage and drainage, approach roads, lighting, construction/renovation of primary school buildings of Calcutta Municipal Corporation.

(ii) Rs.20.00 crores was received by Howrah Municipal Corporation and utilised for improvement of bustee pockets with water supply, roads, drains within or adjacent to Bustee.

(iii) Rs.7.00 crores was received by C.M.D.A. and the same

has been utilised for Bustee improvement including sewerage & sanitation, Roads and water supply.

**কলকাতা ও শহরতলীতে বনসৃজন**

*৪৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৬) **ডাঃ দীপক চন্দ** ঃ বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা এবং শহরতলীতে নতুন বনসৃজনের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, তার রূপরেখা কিরূপ?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলকাতা ও শহরতলীতে বনসৃজনের জন্য একাধিক পরিকল্পনা নেওয়া হয়েছে যেমন, নগরবন, পরিবেশ উদ্যান, পথিপার্শ্বে বৃক্ষরোপন, নদী ও নালার ধারে বনসৃজন। নতুন শহরতলী ও ফাঁকা জায়গায় বনসৃজন ইত্যাদি। পুরানো উদ্যানগুলির সংস্কার, জনসাধারণের মধ্যে বৃক্ষরোপনের প্রয়োজনীয়তা সম্বন্ধে প্রচারাভিযান ইত্যাদি।

**মেদিনীপুর জেলায় রয়্যালটি ফাঁকি**

*৪৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৮) **শ্রী সুশান্ত ঘোষ** ঃ ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলার বিস্তীর্ণ এলাকায় কিছু অসাধু ব্যবসায়ী সরকারকে রয়্যালটি ফাঁকি দিয়ে পাথর, মোরাম ও বালির ব্যবসা চালাচ্ছে; এবং

(খ) সত্যি হলে,

(১) এটি বন্ধ করার; এবং

(২) রয়্যালটি আদায়ের দায়িত্ব পঞ্চায়েতের হাতে দেওয়ার ব্যাপারে সরকার কি চিন্তা করছেন?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) প্রচেষ্টা চালানো হচ্ছে।

(২) আপাতত রাজ্য সরকার এ ব্যাপারে কোন চিন্তা ভাবনা করছে না।

**বর্ধমান জেলায় জওহর রোজগার যোজনা**

*৪৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬৯) **শ্রী সমর বাওরা** ঃ গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ সালে বর্ধমান জেলায় জওহর রোজগার যোজনায় কর্মসংস্থানের জন্য মোট কত পরিমাণ অর্থ ব্যয় করা হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯১-৯২ আর্থিক বছরের ২৯শে ফেব্রুয়ারি ৯২ পর্যন্ত জওহর রোজগার যোজনায় কর্মসংস্থানের জন্য বর্ধমান জেলায় মোট ১৩৬৭.৫৩ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

**বীরভূম জেলার রেজিস্ট্রি অফিসে কপিস্ট নিয়োগ**

*৪৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৯) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বীরভূম জেলায় রেজিস্ট্রি অফিসের জন্য কিছু কপিস্ট নিয়োগ করা হবে;

(খ) সত্যি হলে,

(১) ঐ নিয়োগের আনুমানিক সংখ্যা কত; এবং

(২) উক্ত পদে নিয়োগ করার পদ্ধতি কিরূপ?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি হাইকোর্টে বিচারাধীন আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**মাতলা নদীর চর**

*৪৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৩) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং-এ অবস্থিত মাতলা নদীর চর-ভরাট জমি বেদখল হয়ে যাচ্ছে;

(খ) সত্যি হলে, ঐ বেদখল রোধ করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে/হচ্ছে;

(গ) উক্ত জমিতে সরকারি অফিস স্থাপনের কোনও পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) থাকলে, ঐ পরিকল্পনার রূপরেখা কিরূপ?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আংশিক ভাবে বে-দখল হয়ে আছে।

(খ) সরকার বিভিন্ন প্রকল্পের কথা চিন্তা করছেন।

(গ) হ্যাঁ।

(ঘ) মৎস্য দপ্তর বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করছেন।

**গ্রামীণ গ্রন্থাগার**

*৪৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬১) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার রাজ্যের কতকগুলি গ্রামীণ গ্রন্থাগারকে বিশেষ মর্যাদা দেবার বিষয় বিবেচনা করছেন; এবং

(খ) সত্যি হলে, কোন কোন গ্রন্থাগার সম্পর্কে ঐরূপ বিবেচনা করা হচ্ছে?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শহরে জমি/বাড়ির আয়তনের ঊর্ধ্বসীমা**

*৪৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৫) **শ্রী শিবপ্রসাদ মালিক :** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গ্রামে পরিবার পিছু জমির ঊর্ধ্বসীমার অনুরূপ শহরে পরিবার পিছু জমির/বাড়ির আয়তনের ঊর্ধ্বসীমা নির্ধারণ করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কতদিনে উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) রাজ্য সরকারের এই প্রকারের কোনও পরিকল্পনা নাই।

(খ) প্রশ্নই ওঠে না।

**সুন্দরবনকে জাতীয় উদ্যানের মর্যাদা প্রদান**

*৪৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৭) **শ্রী আব্দুল মান্নান :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুন্দরবনকে জাতীয় বনের মর্যাদা দিয়ে—

(১) ব্যাঘ্র প্রকল্পসহ অন্যান্য বন্য প্রাণীর; এবং

(২) বনজ সম্পদের উন্নতির জন্য কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) এ ব্যাপারে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে কি প্রকার সাহায্য করছেন?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সুন্দরবনের ১৩৩০ বর্গকিলোমিটার বনভূমিকে সুন্দরবন জাতীয় উদ্যান হিসাবে ঘোষণা করা হয়েছে। এই জাতীয় উদ্যান সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পের অন্তর্গত। এই উদ্যান যদিও মুখ্যত ব্যাঘ্রসংরক্ষণমুখি তবুও অন্যান্য বন্যপ্রাণী যথা কুমির কচ্ছপের প্রজনন ঘটিয়ে সুন্দরবনের নদনদীতে ছেড়ে দেওয়া হচ্ছে যাতে এ সকল প্রাণীর বংশবৃদ্ধি ঘটে। বন্যপ্রাণীর সুবিধার্থে ব্যাঘ্র প্রকল্পের বনাঞ্চলে বেশ কিছু মিষ্টিজলের পুকুর সৃষ্টি করা হয়েছে। ঠিক এর পাশাপাশি মানুষ বন্যপ্রাণীর সংঘাত কমাতে গরান চিতার বেড়া, অরণ্য সন্নিহিত অঞ্চলে বৈদ্যুতিক আলো, বৈদ্যুতিক তারের বেড়া ও বিদ্যুতায়িত নকল মানুষ স্থাপনের ব্যবস্থা নেওয়া হয়েছে।

২। বনসম্পদের উন্নতি বিধানে এবং জলাজঙ্গল সংরক্ষণের জন্য কাঠ ও জ্বালানির জন্য যে পরিমাণ জঙ্গল কাটা হত সেটা গত কয়েক বছরে অনেকটাই কমিয়ে আনা হয়েছে। অবক্ষয়িত জলাজঙ্গলে নতুন করে ম্যানগ্রোভ বনাঞ্চল তৈরি করা হচ্ছে। প্রতিবছরের কুপ থেকে যে পরিমাণ জ্বালানি বেরোয় তার ২৫ শতাংশ পঞ্চায়েতের মাধ্যমে অরণ্য সন্নিহিত অঞ্চলের মানুষের মধ্যে নিয়ন্ত্রিত দরে বিক্রি করার বন্দোবস্ত করা হয়েছে। বনের কাছাকাছি বসবাসকারি মানুষের আর্থিক উন্নয়নের জন্য নানাধরনের কাজ এক বিশেষ প্রকল্পের মাধ্যমে হাতে নেওয়া হয়েছে। এগুলো হল চিংড়ি মাছ চাষের পুকুর খনন, মৌমাছি পালন, ফলের চারা বিতরণ, পানীয় জলের জন্য নলকূপ স্থাপন ইত্যাদি।

সর্বোপরি বন ও বন্যপ্রাণীদের রক্ষা করতে লঞ্চ ও যন্ত্রচালিত নৌকার সাহায্যে ব্যাঘ্র প্রকল্পের সকল স্তরের কর্ম পর্যবেক্ষণ কার্যে নিযুক্ত আছেন। বিভিন্ন পেট্রল পার্টি এবং স্টেশনের মধ্যে সংযোগ স্থাপনের সুবিধার জন্য ওয়ারলেস টেলিগ্রাফ নেট ওয়ার্ক কাজ করছে। এই ব্যবস্থা বনকর্মিদের মনোবল বৃদ্ধি করে সংগঠিত কাঠচোর ও বে-আইনি বন্যপ্রাণী নিধনকারিদের মোকাবিলা করতে সাহস জাগিয়েছে।

(খ) সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পের উন্নতির জন্য প্রতি আর্থিক বৎসরে পৌনঃপুনিক ব্যয় বরাদ্দ অর্থ রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার শতকরা ৫০:৫০ অনুপাতে বহন করছেন। এ ছাড়া অপৌনপুনিক ব্যয় বাবদ অতিরিক্ত অর্থ কেন্দ্রীয় সরকার শতকরা ১০০ ভাগ বহন করছেন।

## ট্রাইসেম প্রকল্প

*৪৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৭৮) **শ্রী অঞ্জন চ্যাটার্জি** ঃ গত ৯ই মার্চ ১৯৯২ তারিখের প্রশ্ন নং ৩ (তারকিত প্রশ্ন নং *২৬৩)-এর উত্তর উল্লেখে গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯০-৯১ ও ১৯৯১-৯২ আর্থিক বছরে ট্রাইসেম প্রকল্পে যুবতীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে;

(খ) উক্ত প্রশিক্ষণ প্রাপ্তদের মধ্যে কতজনকে স্বনিযুক্তি প্রকল্পে যুক্ত করা গেছে; এবং

(গ) ১৯৯২-৯৩ সালে এ ব্যাপারে লক্ষ্যমাত্রা কত স্থির হয়েছে?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রশিক্ষণ প্রাপ্ত মহিলার সংখ্যা ঃ—

১৯৯০-৯১ - ৬,৭০২

১৯৯১-৯২ - ৬,২১১

(জানুয়ারি ৯২)

(খ) প্রশিক্ষণ প্রাপ্ত মহিলাদের মধ্যে স্বনিযুক্তি প্রকল্পে যুক্ত মহিলার সংখ্যা-

১৯৯০-৯১ - ৩,৬৮৪

১৯৯১-৯২ - ৩,৪৭০

(জানুয়ারি ৯২)

(গ) আগামী অর্থবর্ষের লক্ষ্যমাত্রা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এখনও জানা যায় নাই।

**চিড়িয়াখানার পরিচালনভার**

*৪৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৪) **শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, আলিপুর চিড়িয়াখানার পরিচালনভার সেন্ট্রাল জু অথরিটির হাতে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার প্রস্তাব করেছেন;

(খ) সত্যি হলে, সরকার এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(গ) সোনারপুরে প্রস্তাবিত চিড়িয়াখানাটি কেন্দ্র পরিচালিত করার জন্য রাজ্য সরকার প্রস্তাব দিয়েছেন কি না?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এমন কোনও প্রস্তাব জানা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না। তবে এই মর্মে একটি প্রস্তাব আর্থিক অনুদানের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করা হয়েছে।

**নবসাক্ষরদের কারিগরি শিক্ষা**

*৪৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩৭) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কারিগরি শিক্ষা ও ট্রেনিং বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সাক্ষরতা কর্মসূচিতে নবসাক্ষরদের জন্য কারিগরি শিক্ষার কোনও ব্যবস্থা করা হয়েছে কি; এবং

(খ) হলে, এব্যাপারে কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে/হচ্ছে?

**কারিগরি শিক্ষা ও ট্রেনিং বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**আসানসোল-রাণীগঞ্জ বসবাসের জন্য বিপজ্জনক এলাকা**

*৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪) **শ্রী দিলীপ মজুমদার ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব ভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯১ সালে আসানসোল-রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলের কোন কোন এলাকাকে বসবাসের পক্ষে বিপজ্জনক বলে ঘোষণা করা হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) ঐ এলাকার জনসংখ্যা কত;

(২) ঐ এলাকার বাসিন্দাদের বিকল্প বাসস্থানের কোনও ব্যবস্থা খনি কর্তৃপক্ষ করছেন কি না, এবং

(গ) উক্ত এলাকা বসবাসের পক্ষে বিপজ্জনক চিহ্নিত করার কারণ কি?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গ বিপদজ্জনক অঞ্চলে আইন ১৯৭৯ অনুসারে ১৯৯১ সালে আসানসোল রাণীগঞ্জ কয়লাখনি অঞ্চলের কোনও এলাকাকে বসবাসের পক্ষে বিপদজ্জনক বলে ঘোষণা করা হয় নাই। কিন্তু জেনারেল ম্যানেজার ইস্টার্ন কোল ফিল্ডস তার প্রতিবেদন-এ রাণীগঞ্জ ও আসানসোলের কোনও কোনও এলাকাকে বসবাসের পক্ষে বিপদজ্জনক বলে ঘোষণা করেছেন।

(খ)

(১) বর্ত্তোরিয়া ও ফতেপুর মৌজায় কোনও জনবসতি নাই। তবে আলদি মৌজার জনসংখ্যা খুবই নগন্য।

(২) ইস্টার্ন কোল ফিল্ডস - কেন্দ্রীয় সরকারের অধীনস্থ একটি স্বয়ংশাসিত সংস্থা। খনি এলাকায় বাসিন্দাদের বিকল্প বাসস্থানের ব্যবস্থা খনি কর্তৃপক্ষ করে থাকেন। সে ব্যাপারে রাজ্য সরকারের কাছে কোনও খবর নাই।

(গ) ভূগর্ভস্থ সঞ্চিত জলরাশি এবং খনি খাদ উক্ত এলাকাকে বসবাসের পক্ষে অনুপযুক্ত করেছে।

**বুনো হাতির আক্রমণ**

*৪৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮০০) **ডাঃ দীপক চন্দ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১ সালে রাজ্যে বুনো হাতির আক্রমণে—

(১) নিহতের সংখ্যা কত; এবং

(২) খাদ্যশস্য ক্ষতির পরিমাণ কত?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) ১৯৯১ সালে রাজ্যে বুনোহাতির আক্রমণে ৭৯ জনের প্রাণহানি ঘটিয়াছে।

(২) শস্যহানির আনুমানিক ক্ষতির পরিমাণ ৩৩,৪৫১ কুইন্টাল।

## পাট্টা প্রাপকদের উচ্ছেদ

*৪৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২২৪) **শ্রী আব্দুল মান্নান ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, ১৯৮৭ থেকে ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত বহু পাট্টা প্রাপকদের জমি থেকে উচ্ছেদ করা হয়েছে;

(খ) অবগত থাকলে,

(১) কত জনকে উচ্ছেদ করা হয়েছে;

(২) উচ্ছেদ হওয়া জমির পরিমাণ কত;

(গ) এটা কি সত্যি যে, ১৯৯১-৯২ সালে (ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত) বহু পাট্টা প্রাপকেরা চাষ করা জমির ফসল তুলতে পারেন নি; এবং

(ঘ) সত্যি হলে, উক্ত পাট্টা প্রাপকদের স্বার্থরক্ষার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। এরকম কোনও তথ্য সরকারের কাছে নেই।

(খ) (১) প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ ব্যাপারে কোনও প্রশ্ন ওঠে না।

(গ) না। এমন তথ্য সরকারের কাছে নেই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## বিদ্যাসাগর মহাশয়ের বসতবাড়ি অধিগ্রহণ

*৪৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২) **শ্রী দিলীপ মজুমদার ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর কলকাতার বিদ্যাসাগর স্ট্রিটে বিদ্যাসাগর মহাশয়ের

বসতবাড়িটি সরকার অধিগ্রহণ করতে চলেছেন; এবং

(খ) সত্যি হলে, বর্তমানে তা কি অবস্থায় আছে?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অধিগ্রহণ করা হয়ে গিয়েছে।

(খ) জেলা সমাজ শিক্ষা আধিকারিক কলকাতাকে ঐ বাড়ি দেওয়া হয়েছে।

**চিড়িয়াখানা**

*৪৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৫) **ডাঃ দীপক চন্দ ঃ** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী

(১) চিড়িয়াখানাগুলিতে বর্তমানে পশুর সংখ্যা কত;

(২) চিড়িয়াখানা রক্ষণাবেক্ষণের জন্য বার্ষিক ব্যয়ের পরিমাণ কত; এবং

(৩) টিকিট বিক্রয় থেকে বার্ষিক আয়ের পরিমাণ কত? (আলাদাভাবে)

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) আলিপুর চিড়িয়াখানা ৪২৯

পদ্মজা নাইডু হিমালয়ান

জুলজিক্যাল পার্ক, দার্জিলিং ১০১

(২) আলিপুর চিড়িয়াখানা ১,০৬,৫৪,৮৭৩.০০ টাকা

পদ্মজা নাইডু হিমালয়ান } ১,৩৮,৫৪,৮৭৩.০০ টাকা

জুলজিক্যাল পার্ক, দার্জিলিং ৩২,০০,০০০.০০ টাকা

৩৩,৭৬,৪৯৮.০০ টাকা

(৩) আলিপুর চিড়িয়াখানা ৩২,২৪,৪৯৮.০০ টাকা

পদ্মজা নাইডু হিমালয়ান } ৩৩,৭৬,৪৯৮.০০ টাকা

জুলজিক্যাল, পার্ক, দার্জিলিং ১,৫২,০০০.০০ টাকা

**তমলুক-দিঘা রেলপথ**

*৪৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তমলুক থেকে দিঘা পর্যন্ত প্রস্তাবিত রেলপথ নির্মাণের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণের কাজ শেষ হয়েছে কি; এবং

(খ) না হয়ে থাকলে, তার কারণ কি?

**ভূমি ও ভূমি-রাজস্ব বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) জমি অধিগ্রহণ কার্যটি একটি দীর্ঘ প্রলম্বিত ব্যাপার যাহা সময় সাপেক্ষ। বিভিন্ন স্তরে কাজ চলছে। এবং জমি হস্তান্তরের কাজ দ্রুত সম্পন্ন করার ব্যবস্থা নেওয়া হচ্ছে। রেল কর্তৃপক্ষের কাছেও অর্থ চাওয়া হয়েছে।

**গ্রন্থাগারগুলির গৃহনির্মাণ বাবদ অর্থ বরাদ্দ**

*৪৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮০) **শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, বিগত আর্থিক বছরে রাজ্যের গ্রন্থাগারগুলিকে গৃহনির্মাণ বাবদ অর্থ বরাদ্দ করা হয়েছে;

(খ) সত্যি হলে,

(১) কতগুলি গ্রন্থাগারকে ঐরূপ টাকা দেওয়া হয়েছে; এবং

(২) সর্বোচ্চ ও সর্ব-নিম্ন বরাদ্দের পরিমাণ কত?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ)

(১) নয় (৯) টি গ্রন্থাগারকে বিগত আর্থিক বছরে গৃহনির্মাণবাবদ অর্থ সাহায্য করা হয়েছে।

(২) সর্বোচ্চ বরাদ্দ - ৩,৬৯,৪৩৫

সর্বনিম্ন বরাদ্দ - ১৫,০০০

[12-00 — 12-10 P.M.]

**Mr. Speaker :** Question Hour is over.

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first is from Dr. Manas Ranjan Bhunia on the subject of damage to Boro cultivation due to widespread load-shedding and non-availability of irrigation water in the State. The second is from Shri

Abdul Mannan on the subject of alleged non-availability of irrigation water for Boro cultivation in Burdwan, Bankura and Midnapore districts and the last is from Shri Sobhan Deb Chattopadhyay on the subject of alleged non-availability of irrigation water for Boro cultivation in Baruipur Constituency area.

The subject matters of the Motions do not call for Adjournment of business of the House. Moreover, the Members will get opportunity to raise the matters in course of discussion on the appropriation Bill today. The Members may also draw the attention of the Minister concerned on the subjects through Calling Attention, Mention, Question etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল বারুইপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত কয়েক হাজার একর জমিতে জলের অভাবে বোরো চাষ বিপন্ন, জল বন্ধের জন্য গ্রামে গ্রামে হাহাকার চলছে, অবিলম্বে সরকারি পদক্ষেপ না নেওয়া হলে চাষিরা প্রবল আর্থিক সঙ্কটে পড়বেন।

## Calling Attention

**Mr. Speaker :** I have received eight notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. Reported Matador accident on Diamond Harbour Road on 28.3.92 | : | Shri Saugata Roy |
| 2. Request to place before the House the agreement between West Bengal Land Development Corporation and NABARD | : | Shri Nirmal Das |
| 3. Reported attack on a person at Damdama village under Baruipur Police Station | : | Shri Sobhan Deb Chattopadhya |
| 4. Misappropriation of 27 lakhs of Rupees of West Bengal Financial Corporation at Malda | : | Shri Birendra Kumar Moitra<br>Shri Shish Mohammad and<br>Shri Id. Mohammad. |

5. Acute crisis of drinking water in Baidyabati Municipality area in Hooghly district : Shri Abdul Mannan

6. Scarcity of drinking water in Sabang block of Midnapore district : Dr. Manas Bhunia

7. Reported closure of Hanuman Jute Mill, Howrah and Naskarpara Jute Mill avoiding the tripartite agreement : Shri Tapan Hore

8. Alleged defalcation of a large amount of money in Milk Supply Project of Greater Calcutta : Shri Ajoy De.

I have selected the notice of Shri Ajoy De on the subject of alleged defalcation of a large amount of money in Milk Supply Project of greater Calcutta.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 3rd April, 1992.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Finance Department will make a statement on the subject of illegal function of the Private non-banking Financial Companies in West Bengal.

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in response to the Calling Attention Notice from Dr. Manas Bhunia, regarding illegal functioning of Private Non-Banking Financial Companies in West Bengal.

A number of Private Non-Banking Financial Companies are operating in West Bengal. As these Companies are registered Non-Banking Institutions receiving deposits from the members of the public, they are to follow certain guidelines issued by the Reserve Bank of India from time to time. The Reserve Bank of India divided these Non-Banking Institutions into three categories and issued separate Directions for each of them. These are -

1) The Non-Banking Financial Companies (Reserve Bank) Direc-

tions, 1977.
- to regulate the activities of the Hire Purchase Finance Company, Housing Finance Company, etc.

2) The Miscellaneous Non-Banking Company (Reserve Bank) Directions, 1977.
- to regulate the activities of Companies engaged in collecting money from the Members of those Companies and then giving or awarding periodically or otherwise to a specified number of subscribers as determined by lot, draw or in any other manner, prizes or gifts, etc.

3) The Residuary Non-Banking Companies (Reserve Bank) Directions, 1987
- to regulate the acceptance of deposits by all other Non-Banking Companies.

Most of the Private Non-Banking Financial Companies operating in West Bengal are actually 'Residuary Non-Banking Companies'. These Companies are supposed to conduct their business in accordance with the provisions of the Companies Act, the Reserve Bank of India Act and the Directions issued by the Reserve Bank of India. All these Acts/Directions are under the administrative jurisdiction of the Government of India. Only the Reserve Bank of India has the authority to inspect their Statement of Accounts, call for information, regulate their advertisements and to find out if they are doing any irregularity. As no such power has been delegated to any of the officials of the State Government, we do not have any authority to supervise, control or inspect the activities of these Companies. For the same reason, we do not have any access to the records of these Companies and cannot, thereform, ascertain whether they are functioning legally or not. Only the Reserve Bank of India has the power to regulate their functions and even prohibit acceptance of deposits by them. The Reserve Bank of India may also initiate legal action in case of any violation of any of the Directions issued by them.

Still, we have already brought to the notice of the Reserve Bank of India about the proliferation of those type of Investment Companies particularly in the rural areas and have urged upon them to enforce strictly the provisions of the Reserve Bank of India Act and Directions issued thereunder.

The State Government has the power to intervene only if there is any fraud, cheating, criminal breach of trust or commission of any offence under the Indian Penal Code by those Companies and if a

formal complaint is filed with the Police. Recently, a prompt police action has been taken, relating to such a major offence committed in the State.

In addition, I would like to mention in this connection that although we do not have much power under any Statute to check the growth of such type of Financial Companies, the State Government, in order to protect the interest of unawary investors, had organised aggressive campaigns particularly in the rural areas against those shady companies.

I would also like to mention in this connection that the State Government has some control over the Chit Funds and Unincorporated Bodies accepting deposits from the public. Under the Chit Fund Act, 1982 and the Prize Chits and Money Circulation Schemes (Banning) Act, 1978, the term "chit" means - "a transaction under which a person enters into an agreement with a specified number of persons that every one of them shall subscribe a certain sum of money by way of periodical instalments over a definite period and that each such subscriber shall, in his turn, as determined by lot or by auction or by tender or in such other manner as may be specified in the chit agreement, be entitled to the prize amount".

It, therefore, appears that Chit Funds are distinct from the Incorporated Bodies accepting deposits from the public. According to the information available with the State Government, Chit Funds and Unincorporated Bodies dealing with 'money' are not active in West Bengal.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Finance Department will make a statement on the subject of alleged fraud at the Malda Branch of the West Bengal Financial Corporation.

**Dr. Asim Kumar Dasgupta :**

Mr. Speaker Sir,

With your kind permission I intend to make a statement on the reported fraud at the Malda Branch of the West Bengal Financial Corporation.

A number of cases of fraud were detected at the Malda Branch of the West Bengal Financial Corporation involving a sum of Rs. 27,23,378/-. C.I.D. was entrusted with the investigation of these cases on the orders of the State Government. Nine cases U/S 420 IPC were registered at English Bazar PS. Indentity of most of the members of this racket has been established by the investigating team. Out of the

thirteen FIR named persons in the nine recorded cases, seven have already been arrested. Further investigation is in progress. Government is determined to have the matter throughly investigated and to take all steps to ensure that the culprits are brought to book.

**Mr. Speaker :** The statements will be circulated.

## PRESENTATION OF REPORT

### Presentation of the Thirtieth Report of the Committee on Public Undertakings (1991-92)

**Shri Lakshman Chandra Seth :** Sir, I beg to present the Thirtieth Report of the Committee on Public Undertakings (1991-92).

### Presentation of the Third Report of the Subject Committee on Welfare (1991-92)

**Shrimati Minati Ghosh :** Sir, I beg to present the Third Report of the Subject Committee on Welfare, 1991-92.

[12-10 — 12-20 P.M.]

## MENTION CASES

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি দৃষ্টি আকর্ষণী সংবাদ প্রকাশ করতে চাই। গত ২৩শে মার্চ প্রাথমিক শিক্ষক সংগঠনের নেতৃত্বে তাদের সংগঠিত বিদ্যালগুলির অনুমোদন এবং কর্মরত শিক্ষকদের কাজ প্রদানের দাবির কাজে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে স্মারকলিপি পুলিশের মাধ্যমে পৌঁছে দেবার জন্য রাণী রাসমণি রোডে জমায়েত হন। কিন্তু পুলিশ জানায় যে, মন্ত্রী মহাশয় স্মারকলিপি গ্রহণ করবেন না এবং দেখাও করবেন না। তাই তারা স্থির করেছেন যে, তারা আইন অমান্য করবেন এর প্রতিবাদে। যে শিক্ষকরা আইন অমান্য শুরু করেন তাদের উপর পুলিশ বেপরোয়াভাবে লাঠিচার্জ করে। গত ২৪ তারিখে সমস্ত সংবাদপত্রে এই খবর প্রকাশিত হয়েছে এবং ছবি ছাপা হয়েছে। আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাইছি যে, কি কারণে এদের ওপর লাঠিচার্জ করা হল, কেন এদের স্মারকলিপি গ্রহণ করা হল না? তা ছাড়া এই সম্পর্কে নিরপেক্ষ তদন্ত করবার জন্য আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার অঞ্চলে মলঙ্গা গ্রাম আছে। সেই গ্রামে চাষিরা এবং সেখানকার সাধারণ মানুষ গত ১৫ই মার্চ থেকে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির গুন্ডা বাহিনীর আক্রমণ থেকে বাঁচবার জন্য গত ১৫ দিন ধরে এলাকা ছাড়া হয়ে রয়েছেন। পাশের গ্রামে তারা তাবু খাঁটিয়ে রয়েছেন। আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছি এবং তাকে লিখিতভাবে জানিয়েছি। তার কাছে রিপ্রেজেন্টেশনও দিয়েছি। আজকে পনেরো দিন হয়ে গেল মানুষরা গ্রামে ঢুকতে পারছেন না, গতকালও আমি ঘুরে এসেছি। বাচ্চা ছেলেমেয়েদের মা এবং বাবারা আমাদের কাছে এসে অভিযোগ করেছেন পুলিশ এবং গুন্ডাবাহিনীর তান্ডবে

তারা গ্রামে আসতে পারছেন না। এসে গুন্ডাবাহিনী পাইপগান দেখিয়ে বলছে মা, বাবাকে যে তোর ছেলেকে বার করে দে, কোথায় আছে? এইরকম সন্ত্রাসের মধ্যেও মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কোনও ফল হচ্ছে না। গ্রামের নিরীহ মানুষরা গ্রামে যেতে পারছেন না। মলঙ্গা গ্রামে গত ১৬ তারিখে প্রাথমিক শিক্ষার এক ছাত্রীকে রেপ করে সমাজবিরোধীরা কিন্তু সেখানেও কোনও বিচার হল না। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অবিলম্বে হস্তক্ষেপের জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচমন্ত্রী এবং সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বোলপুরের কোপাই নদীতে কয়েকটি আর.এল.আই. প্রকল্প আছে এবং যে প্রকল্পের মাধ্যমে নদীর দুইপাশে চাষ হয়। এখানে দেখা যাচ্ছে যে, ওই নদীতে জলের কোনও উৎস নেই। ছিটেফোঁটাও জল নেই। এছাড়া স্থানীয় এলাকায় যে গরু, মোষ আছে তাদের পানীয় জলেরও ব্যবস্থা করা যাচ্ছে না। এই পরিস্থিতিতে এলাকায় হাহাকার অবস্থার সৃষ্টি হয়েছে। অথচ ওখানে একটি রিজার্ভার আছে, নাম কুলতোড়। সেই রিজার্ভারে প্রচুর জল আছে। তা সত্ত্বেও কয়েক হাজার টাকার ফসল নষ্ট হতে চলেছে। গরু, মোষ জল পাচ্ছে না। অথচ জল রয়েছে। আজকে সেখানে একটা প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে। আজকে একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে গ্রামবাসিরা ঘেরাও করে রেখেছে। আমি অবিলম্বে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য ক্ষুদ্র সেচ এবং সেচ ও জলপথ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে দৃষ্টি আকর্ষণ করছি উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য যাতে গরু, মোষ যাতে পানীয় জল পায় এবং সঙ্গে সঙ্গে ওই আর.এল.আই প্রকল্প যাতে জল পায়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, জনস্বাস্থের উন্নয়নের জন্য ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মতো পশ্চিমবাংলায়ও কেন্দ্রীয় সরকার প্রতি এক হাজার জন পিছু একজন করে কমিউনিটি হেলথ গাইড নিয়োগের ব্যবস্থা করেন ১৯৭৭ সাল থেকে এবং তাদের মাসোহারা ৫০ টাকা এবং ৬শো টাকার ঔষুধ দেওয়ার ব্যবস্থা করেন। এই যে ম্যাস প্রোগ্রাম নেওয়া হয়েছে ১৯৭৭ সাল থেকে জনস্বাস্থ্যের উন্নতির জন্য সেক্ষেত্রে গত ৬/৭ বছর ধরে ঔষুধ দেওয়া বন্ধ হয়ে গিয়েছে। এই যে কমিউনিটি হেলথ গাইড যারা ৫০ টাকা করে মাসোহারা পান এবং পশ্চিমবঙ্গে এক হাজার জন পিছু সংখ্যাটা ৫০ হাজারের মতো হবে তারা এই কমিউনিটি হেলথ গাইড প্রোগ্রামে বেগার খাটছেন এবং এতবড় ম্যাস প্রোগ্রাম জনস্বাস্থ্যের উন্নয়নের জন্য সেখানে ঔষুধ সরবরাহ না হওয়ার জন্য ক্ষতিগ্রস্থ হচ্ছে। এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য হাজার হাজার কমিউনিটি হেলথ গাইড মাননীয় মুখ্যমন্ত্রী এবং রাজ্যপালের কাছে আসছেন। কমিউনিটি হেলথ গাইডদের ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री ममताज हसन** :- माननीय स्पिकर साहव, मे आपके माध्यम से एजुकेशन मिनिस्टर का ध्यान दिलाना चाहता हूं । हीरापुर क्षेत्र के साता स्कुल की ओर, जिसमे ७०० लड़के-लड़कियां पटती हैं। जिसमे एडमिशन रजिस्टर के मुताविक ६५ प्रतिशत लड़कियां ओर ३५ प्रतिशत लड़के हे। इसमे ज्यादातर सिड़ल कास्ट सिड़ल/ट्राइव के छावा व छाव पड़ते है।

माननीय स्पिकार सर, मे आपके माध्यम से एजुकेशन मिनिस्टर को यह कहना चाहता हूं कि इस हाई स्कुल को सेपरेट गर्ल्स हाई स्कुल बनाया जाए।

**ডাঃ তরুন অধিকারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে নৈহাটির আইন-শৃঙ্খলা পরিস্থিতির চূড়ান্ত অবনতির কথা মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কয়েক মাস ধরে নৈহাটির বিস্তীর্ণ অঞ্চল জুড়ে সমাজ বিরোধীদের দাপট অবাধে চলেছে। একদিকে হত্যা, অন্যদিকে নারী নির্যাতনের ঘটনা ঘটে চলেছে। সমাজ বিরোধীরা প্রকাশ্য দিবালোকে অস্ত্রসস্ত্র নিয়ে ঘুরে বেড়াচ্ছে। গত ২০ তারিখে গৌরীপুরে হত্যা করেছে এবং গত ২৬ তারিখে বিজানা গ্রামে তিনটি বাড়িতে ডাকাতি হয়েছে এবং সান্তনা মন্ডল নামে এক গৃহবধুকে ধর্ষণ করা হয়েছে। আমি এর তদন্ত দাবি করছি এবং দোষিদের গ্রেপ্তারের দাবি জানাচ্ছি।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মগরাহাটের পশ্চিম এলাকায় জনস্বার্থের বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। মগরাহাটের সংগ্রামপুরে ডায়মন্ডহারবার লাইনে কোনও রেল গেট নাই। অত্যন্ত জনবসতিপূর্ণ এলাকা, বহু গাড়ি যাতায়াত করে। ঠিক নির্বাচনের আগে যে কায়দায় কংগ্রেস দল কাজ করে ঠিক সেইভাবে কেন্দ্রীয় সরকারের পর্যবেক্ষকদল এসেছিলেন, সারভে করে গিয়েছেন, কিন্তু দীর্ঘদিন চলে গেল কোনও উচ্চ-বাচ্ছা নেই। যেকোনও সময়ে দুর্ঘটনা ঘটতে পারে এবং অতীতেও দুর্ঘটনা ঘটেছে। আপনার মাধ্যমে এবং মুখ্যমন্ত্রী ও পরিবহনমন্ত্রীর মাধ্যমে এটা দিল্লিতে পাঠিয়ে এর একটা বিহীত করতে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** শ্রী শিবদাশ মুখার্জি আপনার মেনশনটা আউট অফ অর্ডার, এটা হবে না।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয় উপস্থিত করতে চাই জাহাজ এবং পরিবহন শিল্প সচল রাখার জন্য। আমাদের প্রতিরক্ষা সচল রাখার জন্য মিলিটারি ইঞ্জিনিয়ারিং কলেজ-এর গুরুত্ব অপরিসীম। এটা তারাতলায় আছে। এদের আসন সংখ্যা তিনশোর মতো। কিন্তু ১০০ বা ১২০র বেশি ভর্তি করা হয়না। দু'বছর ধরে অধিকর্তা নেই। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার দুটো কমিটি করেছিলেন ১৯৭৮ সালে শঙ্করলাল কমিটি এবং ১৯৮৭ সালে রাজওয়ার কমিটি। তাদের সুপারিশের ভিত্তিতে মেরিন ইঞ্জিনিয়ারিং কলেজকে বেসরকারি কোনও পুঁজিপতির হাতে তুলে দেওয়া হচ্ছে। এবার থেকে মেধার ভিত্তিতে নয়, টাকার জোরে ভর্তি হবে এবং যেহেতু এটা গুরুত্বপূর্ণ সেইজন্য এটা বন্ধ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং কেন্দ্রীয় জাহাজ পরিবহন মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রী যদিও তিনি এখন নেই—মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বারবার বলার পর পশ্চিমবঙ্গ সরকার অপারেশন ব্ল্যাক বোর্ডের জন্য গাইঘাটা পঞ্চায়েত সমিতিকে ২৮ লক্ষ টাকার চেক পাঠিয়েছেন আজ থেকে ৭ দিন আগে। স্যার,

তফসিলি জাতি এবং উপজাতি এলাকায় যে সমস্ত ভেঙে পড়া স্কুল আছে আমরা দাবি করেছিলাম যে সেই সমস্ত স্কুলকে অর্থ সাহায্য দেওয়া হোক। কিন্তু স্যার, তা না করে মোটামুটিভাবে যাদের আর্থিক সঙ্গতি আছে বেছে বেছে সেইসব স্কুলকেই টাকা দেওয়া হচ্ছে বলে পঞ্চায়েত সমিতির সভাপতি জানিয়েছেন। আমি যখন সেইসব স্কুল এনকোয়ারি করতে যাই তখন স্কুলের হেড মাস্টাররা পরিষ্কার বললেন—মহিষাঘাটি হাইস্কুল এবং শিমলপুর হাইস্কুলের যে তারা কোনও টাকা পঞ্চায়েত সমিতির কাছ থেকে পান নি। আমার দাবি, এটার তদন্ত করা হোক এবং অপারেশন ব্ল্যাক বোর্ডের যে টাকা এক সপ্তাহ আগে পঞ্চায়েত সমিতিকে পাঠিয়ে দেওয়া হয়েছে সেটা কোথায় গেল খোঁজ নেওয়া হোক।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিধানসভার এবং মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল ঃ পানাগড় স্টেশনের পূর্বে ইস্ট কেবিন, সেখান থেকে জি.টি. রোড রেল লাইনকে ক্রশ করে গিয়েছে। যেহেতু ওখানে রেলওয়ে এবং ট্রাকরুট সেইজন্য সেই ক্রশিং-এ গাড়িগুলিকে আধঘন্টা, ৪৫ মিনিট এবং কখনও কখনও প্রায় এক ঘন্টা অপেক্ষা করতে হয়, কারণ রেল গেট তখন বন্ধ থাকে। এর ফলে দুর্গাপুর ও আশপাশের এলাকা থেকে বর্ধমান হাসপাতালে রোগিদের আনতে খুব অসুবিধা হয় এবং রোগিদেরও খুব সঙ্কটজনক অবস্থা হয়। স্যার, আপনি অনেকবার আসানসোল যাবার সময় দেখেছেন যে রেল গেটে আধঘন্টা, এক ঘন্টা অপেক্ষা করতে হয়। মন্ত্রী মহাশয়রা এবং বিরোধী দলের নেতারা, যারা গাড়িতে যান তারাও আটকে পড়েন। ৮/১০ বছর আগে থেকে ওখানে একটা ফ্লাই ওভার নির্মাণ করার চেষ্টা করা হচ্ছে। কেন্দ্র এবং রাজ্য সরকারের এ ব্যাপারে সম্মতি আছে, জমিও অধিগৃহীত হয়েছে, কাজেই অবিলম্বে কাজটি করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** Now Shri Manik Bhowmik (Not Present)

**শ্রী কালিপ্রসাদ বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আলু চাষে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ দ্বিতীয় স্থান অধিকার করে আছে এবং এ ব্যাপারে হুগলি জেলার অবদান সবচেয়ে উল্লেখযোগ্য। কিন্তু দুর্ভাগ্যের বিষয় স্যার, আলুর মরশুমে কিছু কালোবাজারি এবং বৃহত ব্যবসায়ি সেখানে আলুবীজের কৃত্রিম অভাব সৃষ্টি করে চড়া দামে চাষিদের আলুর বীজ কিনতে বাধ্য করে। মাননীয় কৃষিমন্ত্রীর কাছে অনুরোধ, হুগলি জেলার প্রতিটি ব্লকে আলুর বীজের জন্য কৃষিফার্ম তৈরি করার ব্যবস্থা করুন।

**মিঃ স্পিকার ঃ** মিঃ আব্দুল সালাম মুন্সি, আপনার মেনশন আউট অব অর্ডার। আপনি বলেছেন, এক্সরে মেশিন অচল, ব্যবহার করা যাচ্ছে না। কিন্তু কোথায় বা কোন জায়গায় সেটা বলেন নি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মফস্বলের হাসপাতালগুলির অবস্থা খুব সঙ্গিন হওয়ায় মফস্বলের লোকজন কলকাতার ৫টি বড় হাসপাতাল—পি.জি, এন.আর.এস, মেডিক্যাল, চিত্তরঞ্জন, আর.জি.করে চিকিৎসার জন্য প্রায়ই আসেন। জেলার

গরিব মানুষরা জেলা থেকে এইসব হাসপাতালে ভর্তি হতে আসেন। কিন্তু স্যার, বিশেষ করে পি.জি. এবং মেডিক্যাল কলেজে তারা এক শ্রেণীর দালালের খপ্পরে পড়েন। সেখানে দালালদের টাকা না দিলে হাসপাতালে ভর্তি হওয়া যায় না। মেডিক্যাল এবং পি.জি.তে বিশেষ করে রোগিদের থেকে টাকা নেওয়া হয়। কোনও এম.এল.এ. চিঠি লিখে দিলেও তাকে সুপারের কাছে যেতে দেওয়া হয়না সে যে কোনও রকমের রোগিই হোক না কেন। এই ষড়যন্ত্রের সঙ্গে জড়িত ওখানকার এক শ্রেণীর চতুর্থ শ্রেণীর কর্মচারি। তারা রোগিদের থেকে টাকা লুঠ করে নেয়। সেখানে মোটা টাকার বিনিময়ে তাদের হাসপাতালে ভর্তি হতে হয়। অবিলম্বে স্বাস্থ্যমন্ত্রী হস্তক্ষেপ করুন এবং রোগিরা যাতে নিরাপদে ভর্তি হতে পারে, তার ব্যবস্থা করুন।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরি বিষয়ে পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনি কেন্দ্র খেজুরি থানার অনেকাংশ তফসিলি অধ্যুষিত এলাকা। এই এলাকার বিস্তীর্ণ অঞ্চল বালু ময় এবং সমুদ্র অঞ্চল, বেশির ভাগ হচ্ছে বঙ্গোপসাগর, রসুলপুর নদীর মোহনা, নানা নদী সেখানে মিলিত হয়েছে। ওখানে যাতে একটা পর্যটন কেন্দ্র গড়ে ওঠে সেই সম্পর্কে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। ওখানে মুসলমানদের একটা খুব বড় উৎসব হয় তার নাম মসনদী ওয়ালা, মুসলমানদের একটা তীর্থ ক্ষেত্র, লক্ষ লক্ষ লোক ওখানে আসে এবং ওখানে ফার্স্ট পোস্ট অফিস ইন ইন্ডিয়া এবং ফার্স্ট টেলিগ্রাফিক অফিস ইন ইন্ডিয়া একটা বড় আকর্ষণ। ওখানে নানা কারণে লোক সমাগম হয়। রসুলপুর মোহনাকে কেন্দ্র করেই বঙ্কিমচন্দ্রের কপালকুন্ডলা সাহিত্য সৃষ্টি হয়েছিল। সুতরাং ঐ এলাকায় একটা পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শৈলজা দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যখন পশ্চিমবাংলায় কংগ্রেস সরকার ছিল, ১৯৭২-৭৩ সালে, তখন দিঘায় একটি স্টেট জেনারেল হসপিটাল করার পরিকল্পনা হয় এবং তার কাজ শুরু হয়। দিঘার মতো একটি পর্যটন কেন্দ্রে আধুনিক রুচি সম্মত হসপিটাল করা হয়, সুন্দর বিল্ডিং তৈরি হয়েছে। নানা আধুনিক যন্ত্রপাতি সেখানে রাখা হল। কিন্তু পরিপূর্ণ ভাবে সেই হাসপাতাল আজকে অবহেলিত। সেখানে কোনও ডাক্তার পোস্টিং করা হল না। সুতরাং ঐ হসপিটালটি যাতে স্টেট জেনারেল হসপিটালের মর্যাদা অনুসারে সেখানে ডাক্তার স্পেশালিস্ট পাঠানো হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় ডঃ অসীম দাশগুপ্ত মহাশয় রয়েছে, তাকে আমি একটা স্মারকলিপি দিয়েছিলাম, তাতে আমি বলেছিলাম যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর রাজ্যে বিভিন্ন প্রকল্পের শিলান্যাস হয়েছিল। শ্রদ্ধেয় প্রমোদ দাশগুপ্ত মহাশয় বলেছিলেন কংগ্রেসি আমলের মতো শুধু শিলান্যাস করেই যেন থেমে না থাকে, সেইগুলো যেন কার্যকর হয়। আমি অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি। হোমিওপ্যাথি কলেজের জন্য শিলান্যাস করেছিলেন তদানিন্তন স্বাস্থ্যমন্ত্রী ননী ভট্টাচার্য, আলিপুর দুয়ারে, তোপসীখাতার ভেষজ উদ্যান তার শিলান্যাস করেছিলেন। আমার অনুরোধ বর্তমান অধিবেশনেই ডঃ দাশগুপ্ত ঘোষণা করুন, যে সমস্ত প্রকল্পের শিলান্যাস হয়েছে, সেইগুলোর সময়সীমা নির্দিষ্ট করে কার্যকর করা হবে।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামি এপ্রিল মাসের পাঁচ তারিখ রবিবার, একমাস আমাদের রোজা করার পর আমাদের পরব। আমরা যারা স্কুল শিক্ষক, কয়েক মাস ধরে সরকারের আর্থিক অনটনের জন্য মাস চলে যাবার ১০/১৫ দিন পরে বেতন পাই। আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রীর কাছে অনুরোধ, এই পরব উপলক্ষে আমাদের টাকার প্রয়োজন। কাজেই যাতে ঈদের আগে, ৫ তারিখের মধ্যে স্কুল শিক্ষকরা বেতন পায় তারজন্য শিক্ষামন্ত্রী এবং অর্থমন্ত্রী কার্যকর ব্যবস্থা গ্রহণ করুন। ৫ তারিখের আগে শিক্ষকরা বেতন না পেলে সেটা খুবই দুঃখের হবে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি এই জবাবটা এখনই দিয়ে দিচ্ছি। আগামি ঈদের ব্যাপারে আমাদের একটু অসুবিধা ছিল, সেটা আমি খোলাখুলি বলি। যেহেতু সামনের বছরের অর্থ বরাদ্দের ভোট অন অ্যাকাউন্ট যতক্ষণ না হচ্ছে সেহেতু ততক্ষণ আমরা এ বিষয়ে কোনও ব্যবস্থা নিতে পারছি না। এখন পর্যন্ত ভোট অন অ্যাকাউন্ট পাশ না হওয়ার জন্য আমরা এ বিষয়ে অর্ডার তৈরি করে ছাড়তে পারি নি। আজকে ভোট অন অ্যাকাউন্ট পাশ হলে সমস্ত ট্রেজারিগুলিকে সঙ্গে সঙ্গে ইন্সট্রাকশন দিয়ে দেব, সর্বত্রই সেটা চলে যাবে যাতে ঈদের আগেই ঠিকমতো অর্থ পৌছয়। এ বছর আমাদের ভোট অন অ্যাকাউন্ট আজকে ৩০ তারিখ পাশ হতে চলেছে এবং এ বছর ঈদ'ও একটু এগিয়ে এসেছে। সেটা মনে রেখেই আমরা অতিরিক্ত ততপরতা নিচ্ছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, অর্থমন্ত্রী এখানে আছেন। আমরা দেখলাম শনিবার তিনি খুব ক্ষুব্ধ হয়ে বিবৃতি রেখেছেন কেন্দ্রীয় অর্থমন্ত্রীর বিরুদ্ধে। কেন্দ্রীয় অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গে বিশ্ব ব্যাঙ্কের পরিকল্পনাগুলির বিষয়ে মন্তব্য করেছেন। তা নিয়ে তিনি খুবই ক্ষুব্ধ। আমি আবার সেটা রীইট্যারেন্ট করতে চাই যে, পশ্চিমবাংলায় যে ১১'টি ওয়ার্ল্ড ব্যাঙ্কের সাহায্যপ্রাপ্ত চালু পরিকল্পনাগুলি আছে সেসব পরিকল্পনাগুলিতে ঋণ নেওয়ার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার বিশ্ব ব্যাঙ্কের সমস্ত শর্ত মেনে নিয়েছে। উদাহরণ হিসাবে আমি বলতে চাই, স্যার, আপনি জানেন কলকাতা কর্পোরেশন, সি.এম.ডি.এ. সি.ইউ.ডি.পি.-৩ এবং সি.ইউ.ডি.পি.-৪-এরজন্য যে ঋণ নিয়েছে তাতে তারা শর্ত মেনে নিয়েছে। বিশ্বব্যাঙ্কের নির্দেশে কলকাতায় ওয়াটার ট্যাক্স ইন্ট্রোডিউস করা হয়েছিল। আমরা বার বার বলা সত্ত্বেও জলের ওপর ট্যাক্স বসানো হয়। কেন্দ্রের সঙ্গে বিশ্ব ব্যাঙ্কের স্ট্রাকচারাল অ্যাডজাস্টমেন্ট-এর কি শর্ত ছিল তা জানতে চাওয়া হলে কেন্দ্রীয় অর্থমন্ত্রী লোকসভায় প্রত্যেকটা চিঠি পেশ করেন। আমি আজকে রাজ্যের অর্থমন্ত্রীর কাছে জানতে চাই, তিনি আজকে এই সভায় সি.ইউ.ডি.পি.-৩ এবং সি.ইউ.ডি.পি.-৪-এর, মাছ চাষের, মিন-দ্বীপের মাছ চাষের জন্য, মাইনর ইরিগেশনের জন্য, ট্রান্সপোর্টের জন্য, ফরেস্টের জন্য, প্রত্যেক ব্যাপারে বিশ্বব্যাঙ্কের কাছ থেকে কি কি শর্তে ঋণ নিয়েছেন জানান। প্রতিটি ব্যাপারে যে চুক্তি হয়েছে সে সমস্ত চুক্তি-পত্র এখানে টেবিলে লে করুন। উনি আর মুখ্যমন্ত্রী বিবৃতি দিলেই, মিটিং-এ বললেই এ-ব্যাপারে মানুষের সন্দেহ দূর হবে না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনাকে যে তথ্যগুলি দিতে এসেছিলাম, সেগুলি এখনই আপনাকে দিচ্ছি এবং বাকিগুলিও পরে দিয়ে যাব, যাতে

কোনও ভুল বোঝাবুঝি না হয়। আমি আজকে বলছি সি.ইউ.ডি.পি.-৪ এখনো গ্রহণ করা হয়নি। এখন উই আর টকিং অ্যাবাউট সি.ইউ.ডি.পি.-৩; যাতে জল কর বসানোর কথা ছিল। সাধারণ মানুষের ওপর আমরা সেই কর বসাই নি, বসাই নি, বসাই নি। এটা পরিষ্কার বলা হয়েছে এবং আমি আবার বলছি।

**(এই সময় ডঃ অসীমকুমার দাশগুপ্ত কিছু কাগজ-পত্র অধ্যক্ষ মহাশয়কে প্রদান করেন।)**

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজিমগঞ্জ—নলহাটি রেল লাইনের ওপর এন.এইচ.-৩৪ যেখানে ক্রস করছে সেখানে একটা ওভার ব্রিজ এন.এইচ.-৩৪ এর ওপর নির্মিত হচ্ছে। মৌরগ্রাম স্টেশনের নিকটে বোখাড়া গ্রামের গ্রাম পঞ্চায়েত অফিস প্রাথমিক স্কুল ইত্যাদির নিকটে ঘন জনবসতিপূর্ণ স্থানে ওভার ব্রিজটি নির্মিত হচ্ছে। নির্মাণ কার্য সম্পূর্ণ হলে মানুষের খুবই সুবিধা হবে। কিন্তু এই প্রসঙ্গে আমার দাবি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে যে, ব্রিজটির দু'পাশে ওঠা নামার জন্য সিঁড়ির ব্যবস্থা করুন। তা করা হলে সাধারণ মানুষদের খুবই সুবিধা হবে। সাধারণ মানুষদের তরফ থেকে আমি বিশেষভাবে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে এই সভায় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন তার দৃষ্টিতে আনছি। আমাদের রাজ্যে বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে। সেই অবস্থায় এইসব বেকার যুবকেরা নিজেদের পায়ে দাঁড়াতে চাইছেন। এক্ষেত্রে সেন্ট্রাল গভর্নমেন্টের যে ৮টি সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম আছে সেই সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমের জন্য এইসব বেকার যুবকেরা দিনের পর দিন ব্যাঙ্কের দরজায় দরজায় ঘুরছেন। আশ্চর্যের ব্যাপার, আমরা দেখতে পাচ্ছি, ১৯৯১-৯২ সালে কেন্দ্রীয় সরকারের যে দেয় টাকা ৭৫ পারসেন্ট, সেই টাকা ব্যাঙ্কে জমা পড়ছে, কিন্তু রাজ্য সরকারের যে ২৫ পারসেন্ট মারজিন মানি সেই মারজিন মানি আজ পর্যন্ত জমা হচ্ছে না। যারফলে বেকার যুবকরা স্কীম তৈরি করছে, এফিডেভিট করছে একগাদা টাকা খরচ করে ব্যাঙ্কের দরজায় ঘুরছে। ১৯৯১-৯২ সালের আর্থিক বছর আগামিকাল শেষ হয়ে যাচ্ছে অর্থাৎ ৩১ মার্চ শেষ হয়ে যাচ্ছে, কিন্তু কোথায় এরা টাকা পাবে? রাজ্য সরকারের যে দেয় ২৫ পারসেন্ট মারজিন মানি সেটা আজ পর্যন্ত ব্যাঙ্কে যায়নি অথচ আগামিকাল আর্থিক বছর শেষ হয়ে যাচ্ছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি এই ব্যাপারে বললে ভাল হয়।

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ মফস্বলে শহর, দীর্ঘদিনের গঞ্জ। বর্তমানে পদ্মার ভাঙনের ফলে আখেরীগঞ্জ, ভগবানগোলা থেকে বহু মানুষ উদ্বাস্তু হয়ে এসে ঐখানে স্থায়ীভাবে বসবাস করছে। সেখানে চিকিৎসার জন্য একটিমাত্র প্রাইমারি হেলথ সেন্টার আছে। ঐ স্বাস্থ্য কেন্দ্রে দীর্ঘদিন ধরে মেটারনিটি ওয়ার্ডে এবং দন্ত বিভাগে ডাক্তার এখন পর্যন্ত দেওয়া হচ্ছে না। এরফলে এলাকার মানুষের দুর্গতির শেষ নেই। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, অবিলম্বে ঐ স্বাস্থ্যকেন্দ্রে যাতে বিভাগীয় ডাক্তার নিয়োগ করেন এবং এলাকার মানুষের

চিকিৎসার যাতে সুব্যবস্থা হয়।

**Mr. Speaker :** Now, Mention of Shri Sudip Bandyopadhyay. It is out of order. So it is disallowed.

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় মাধ্যমিক স্কুলে এন.সি.সি চালু আছে। এই এন.সি.সি ব্যাপারটার এখনও কোনও গুরুত্ব আছে কিনা যদি গুরুত্ব থাকে, যদি এন.সি.সিকে চালু রাখতে হয় তাহলে পরে যে নিয়ম আদিকাল থেকে, স্বাধীনতার পর থেকে শুরু হয়েছে সেই নিয়মের পরিবর্তন করা দরকার। জামা-প্যান্ট পরিষ্কার করার জন্য ওয়াশিং চার্জ ছিল ২ টাকা ৪০ পয়সা, সেই ২ টাকা ৪০ পয়সা চার্জ এখনও চালু আছে। ২ ঘন্টা প্যারেড করার পর ১ টাকা টিফিন খরচ দেওয়া হয়, সেই ১ টাকা এখনও চালু আছে। সব ব্যাপারে মূল্য বৃদ্ধি ঘটছে, এই ব্যাপারে বৃদ্ধি ঘটছে না কেন? এটার যদি গুরুত্ব না থাকে তাহলে বাতিল করে দেওয়া ভাল। শিক্ষার ক্ষেত্রে এবং অন্যান্য সব ক্ষেত্রে বাড়ছে, প্রাইমারি কনটিনজেন্সি সেইভাবে বাড়ছে না কেন?

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোচবিহার থেকে দিনহাটা এবং মাথাভাঙা থেকে কোচবিহারে প্রবেশ করার সংযোগস্থলে তোর্সার দ্বিতীয় সড়কসেতুর দাবি বিগত অধিবেশনে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। এখন পর্যন্ত সেই সম্পর্কে সরকার থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে তা আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর কাছে জানতে চাই। সড়ক যোগাযোগ ব্যবস্থা সেখানে নেই, একমাত্র রেলসেতুর উপর সেখানকার পরিবহন ব্যবস্থা নির্ভরশীল। ফলে মাঝে মাঝেই সেখানে দুর্ঘটনা ঘটে থাকে। কুচবিহারে যুবলিগের পক্ষ থেকে তোর্সার উপর দ্বিতীয় সেতুর দাবিতে বার বার আন্দোলন হয়েছে, কিন্তু আজ পর্যন্ত এ-ব্যাপারে সরকারের উল্লেখযোগ্য ভূমিকা দেখা যায় নি। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে এ-বিষয়ে কি কি প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেছেন জানতে চাই।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গোটা জলপাইগুড়ি জেলাতে যে হারে পাগলা কুকুরে কামড়ের ঘটনা বেড়েছে, সেক্ষেত্রে ওখানে কোনও অ্যান্টি র‍্যাবিশ ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না। যাদের কুকুরে কামড়াচ্ছে, ঐ ভ্যাকসিন না পাবার ফলে তারা ওঝাদের কাছে, সাধুদের কাছে ছুটে যাচ্ছেন। আজকের দিনে সেখানে মানুষকে সাধুদের কাছে যেতে হচ্ছে! সেখানকার ঐসব রোগিরা ওষুধ না পাবার ফলে তাদের মরা ছাড়া উপায় নেই। তাই অবিলম্বে অ্যান্টি র‍্যাবিশ ভ্যাকসিন পাঠাবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী নিত্যানন্দ অধিকারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি মাননীয় পর্যটন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পর্যটন কেন্দ্রগুলিকে মনোরম করবার জন্য রাজ্য সরকার প্রয়াস চালাচ্ছেন, কিন্তু কিছু কিছু ক্ষেত্রে স্থূল দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে চলেছেন। উত্তরবঙ্গে দার্জিলিং ছাড়া যেন পর্যটন কেন্দ্র হবার মতো জায়গা নেই। অথচ ময়নাগুড়ির সেই বিখ্যাত জলপেশ মন্দির, জটেশ্বরের মন্দির, সেন্ট্রাল ডুয়ার্সের টোটোপাড়া,

জলদাপাড়ার অভয়ারণ্য, ইন্টার্ণ ডুয়ার্সের বকসা, জয়ান্তী এই স্পটগুলিকে আকর্ষণীয় করবার জন্য পর্যটন বিভাগ থেকে কাজ করা উচিত বলে আমি মনেকরি।

**শ্রী নন্দদুলার মাঝি ঃ** মিঃ স্পিকার স্যার, আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার রগুলপুর থেকে ইন্দাস যাবার একপাত্র পি.ডব্লু.ডির পিচের রাস্তাটি অচল হয়ে যাচ্ছে। বর্তমানে সেটা যান চলাচলের অযোগ্য। রাস্তাটি অবিলম্বে মেরামত করা হোক, নাহলে যে কোনও মুহূর্তে দুর্ঘটনা ঘটতে পারে, সেজন্য আবেদন করছি।

**নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঝালদা থেকে বিহারের ছিন্নমস্তা পর্যন্ত ৪৬ কিলোমিটার রাস্তা রয়েছে। এই রাস্তার ১৩ কিলোমিটার রয়েছে পশ্চিমবঙ্গে এবং তারমধ্যে ৬ কিলোমিটারের কাজ হয়েছে, বাকি রয়েছে ৭ কিলোমিটার। এই রাস্তার বাকি ঐ অংশের কাজ পূর্ত বিভাগ থেকে যাতে তাড়াতাড়ি করা হয় তারজন্য অনুরোধ করছি। ঐ রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ তার উপর ছিন্নমস্তার মতো ধর্মীয় স্থান রয়েছে এবং ওটা হলে হাজারিবাগ থেকে টাটার দূরত্বও কমে যাবে, বলরামপুর আরশার দূরত্বও কমে যাবে। সেজন্য রাস্তাটি সম্পন্ন করবার জন্য আবেদন রাখছি।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার শক্তিপুর ব্লকে কুখ্যাত সমাজবিরোধী সনা পান্ডের বিরুদ্ধে খুনের মামলা, নারী ধর্ষণের মামলা রয়েছে। সম্প্রতি সেই সমাজবিরোধী আততায়ীর হাতে নিহত হন। ঐ ঘটনার সঙ্গে আর.এস.পির কোনও সম্পর্ক নেই, কিন্তু পুলিশ উদ্দেশ্য প্রণোদিতভাবে সেখানে আর.এস.পির এক নেতা শ্রী বৃন্দাবন মন্ডল, পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ, ভূমি সংস্কার দপ্তর, এবং আরও ২০ জন সমর্থককে বিট হাউসের লক আপে ধরে নিয়ে যায় এবং প্রচন্ডভাবে মারধোর করে। ইন্সপেক্টার-ইন-চার্জ অফ দি বিট হাউস সন্তোষ সাহা নিজে শ্রী মন্ডলকে লক আপে প্রচন্ডভাবে মারেন এবং তাকে আনকন্সাস অবস্থায় বিট হাউসের মধ্যে ফেলে রাখা হয়। চিকিৎসার কোনও ব্যবস্থা করা হয়নি। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে উক্ত সন্তোষ সাহার শাস্তি দাবি করছি এবং অবিলম্বে এ-ব্যাপারে ব্যবস্থা নেবার জন্য বলছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষি ও কৃষি বিষয়ক মন্ত্রী মহাশয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এই রাজ্যের আলু চাষিরা দুর্বিসহ অবস্থার মধ্যে আছে। এবারে চড়া দামে আলুর বীজ, সার কিনতে হয়েছিল। আলু চাষিরা আলুর উপযুক্ত দাম না পাওয়ায় তারা একটা অসহনীয় অবস্থার মধ্যে আছে, তাদের আলু নষ্ট হয়ে যাচ্ছে। সরকার আলু কিনবে বলেছিলেন। কাজেই আমি কৃষিমন্ত্রীকে অনুরোধ করব যে কৃষকদের এই আলু অবিলম্বে কেনার ব্যবস্থা করা হোক।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিন্তু যেহেতু তিনি এখানে নেই সেজন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বিষয়টি দেখার জন্য অনুরোধ করব। ওয়েস্ট বেঙ্গল স্টেট হাউসিং ফেডারেশনে মাসের পর মাস ধরে ধর্মঘটের নামে জুলুম চলছে, যা ইচ্ছা তাই করছে। আমি সেখানে নমিনেটেড মেম্বার ছিলাম। তাদের প্রথম দাবি আমাকে চলে যেতে হবে। আমি হাউসকে বলে

রেজিগনেশন দিয়ে দিয়েছি। তারপরের দাবি বোর্ডের চেয়ারম্যানকে যেতে হবে। সমবায় মন্ত্রী তাদের (সমস্ত বোর্ডকে) তাড়িয়েছেন বে-আইনি ভাবে। যাইহোক, সেখানে একজন একজিকিউটিভ অফিসার আছে, তাকেও কোনও কাজ করতে দেওয়া হচ্ছে না। গরিব, মধ্যবিত্ত যারা লোন নিতে যাচ্ছে তারা কোনও লোন পাচ্ছে না। সিমেন্টের দাম বাড়ছে, লোহার দাম বাড়ছে। এরফলে গরিব, মধ্যবিত্ত যারা বাড়িঘর করতে চাচ্ছেন তারা সবচেয়ে ক্ষতিগ্রস্থ হচ্ছেন। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে সরকার কি কিছু করবেন না?

**শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের শিক্ষামন্ত্রীর কাছে একটা গুরুতর বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় এবং পাশের এলাকায় আমি লক্ষ্য করেছি যে একটা বেসরকারি সংস্থা, সেই সংস্থার নাম হল "রাজ্য প্রাথমিক উন্নয়ন পরিষদ, এটা ভুয়া সংস্থা, সেই সংস্থার মাধ্যমে প্রাথমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রি ক্লাশ ফোরের যেসব ছেলেমেয়ে তাদের পরীক্ষা নিচ্ছে এবং শুধু তাই নয়, যাতে প্রাথমিক বিদ্যালয়ে ইংরাজি চালু করা যায় তারজন্য চেষ্টা করছেন। এতে রাজ্যের শিক্ষা ব্যবস্থায় অরাজকতার সৃষ্টি হবে। মূলত এস.ইউ.সি এবং কংগ্রেস এই কাজে উৎসাহিত করছে, প্ররোচিত করছে। আমি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই ভুয়া সংস্থার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান বছরে মাধ্যমিক পরীক্ষা শুরু হওয়ার দুই দিনের মধ্যে হুগলিতে ১৭ নম্বর এবং ১৮ নম্বর বাস যেটা চুঁচুড়া থেকে তারকেশ্বর এবং চুঁচুড়া থেকে হরিপাল যাতায়াত করে এবং এই রুটের ৫টি থানার মধ্যে দিয়ে যায়। এই বাস হঠাৎ বন্ধ করে দেয় মালিকরা। তারফলে সেখানকার পরীক্ষার্থিদের একটা অবর্ণনীয় অবস্থার মধ্যে পড়তে হয়। তারপরে বাসের মালিক, ডি.এম. এবং আর.টি.এ.-দের একটা মিটিং হয় ডি.এম.এর চেম্বারে। সেখানে ঠিক হয় যে ৪টি স্পেশ্যাল বাস ঐ পরীক্ষার্থিদের জন্য চালু করা হবে। কিন্তু দেখা গেল সেই বাস চালু হলনা। তখন সেখানে পুলিশের সহযোগিতায় লরির ব্যবস্থা করে ঐসব পরীক্ষার্থিদের জন্য ব্যবস্থা করা হয়। সেই বাস রুট আজও বন্ধ হয়ে আছে। যেসব বাসের মালিক জনসাধারণকে এই ভাবে ক্ষতিগ্রস্ত করছেন, পরীক্ষার্থিদের অসুবিধার সৃষ্টি করছেন তাদের শাস্তির ব্যবস্থা করতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে সব জেলায় যাতে বাসের ভাড়ার সমন্বয় সাধন করা যায় তার চেষ্টা করতে হবে। তৃতীয়ত হচ্ছে, যাত্রিদের সুবিধার্থে বাস নিয়মিত চালু করার ব্যবস্থা করতে হবে। আমি পরিবহন মন্ত্রীর আরও দৃষ্টি আকর্ষণ করছি, যে সমস্ত প্রাইভেট বাসের মালিকরা চলাচলে বিঘ্ন সৃষ্টি করছে সেখানে নমুনার ভিত্তিতে সরকারি বাস চালু করতে হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে আছেন, আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সংবাদপত্রে দেখেছি যে মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে আক্রমণ করে কথা বলেছেন ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে লোন নেবার জন্য আমরা দেখছি যে এই রাজ্যেও ওয়ার্ল্ড ব্যাঙ্কের loan নিয়ে অনেকগুলি প্রোজেক্ট করছেন। কাজেই ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা কি কি টার্মস অ্যান্ড কন্ডিশনে নেওয়া হয়েছে, মুখ্যমন্ত্রী যদি সেটা হাউসে লে করেন তাহলে আমরা জানতে পারি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে আমাদের বিধানসভা কেন্দ্রের একটা সমস্যা নিয়ে বলছি। যতীন দাস পার্কে মেট্রো রেলের স্টেশন হয়েছে। কিন্তু মেট্রো রেলের ডিসপোজালের গা ঘেঁসে সি.পি.এম পার্টি সমস্ত হকার বসিয়ে দিচ্ছে স্থানীয় দূর্নীতিগ্রস্ত থানার সহযোগিতায় এবং ডি.সি (সাউথ)-এর সহযোগিতায়। অথচ আমরা যখন বলছি কংগ্রেসের বেকার ছেলেরা হকার হিসাবে বসবে, তখন তাদের বসতে দিচ্ছে না। যদি ভবানীপুর থানা এবং ডি.সি (সাউথ) এই মনোভাব পরিবর্তন না করেন তাহলে আমরা জোর করে সেখানে হকার বসিয়ে দেব। হয় কলকাতাকে হকার মুক্ত করা হোক, সেখানে সি.পি.এম কংগ্রেস হকার না দেখি, নইলে কংগ্রেসি লোকেদের হকার হিসাবে বসতে দেওয়া হোক। ভবানিপুর থানা এবং ডি.সি (সাউথ) তাদের এই মনোভাব-এর তীব্র নিন্দা করছি। মেট্রো রেলের ডিসপোজাল বন্ধ করে দিয়ে এবং নূতন করে তৈরি করা যতীন দাস পার্ককে হকার দ্বারা কলঙ্কিত করার জন্য সি.পি.এম-এর তীব্র নিন্দা করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা বিশেষ দূর্ভাগ্যজনক ঘটনার কথা আমি আপনার মাধ্যমে বলতে চাই। গত ফেব্রুয়ারি মাসের পয়লা তারিখে আমাদের মুর্শিদাবাদ জেলার মহাশাহি পি.এইচ.সি সুতি ব্লক (২) পি.এইচ.সি সেখানকার ডাক্তার অমলকুমার সদ্দারকে সন্ধা ৭ টায় কিছু দূর্বৃত্ত আক্রমণ করে। মুরারিপুকুর গ্রামের সেই দূর্বৃত্তদের মধ্যে একজন ছিল এখন দলে আছেন কিনা জানিনা, বিপিন দাস-আর আমার সঙ্গে এক সময় কনটেস্ট করেছিলেন সেই গোপাল দাস, বি.জে.পি.র ছবি দাস, এইরকম ৬-৭ জন রিভলবার এবং হেঁসো নিয়ে ডাক্তারের কাছে যায়। ডাক্তারের কাছ থেকে ঔষধগুলি নিয়ে পাশে যে ফার্মেসি আছে ওই বিপিনচন্দ্র দাসের বাবা বিজয় দাস, এই ফার্মেসি করেছিল ডাক্তারকে বলা হয় সেই ঔষধগুলি দিয়ে দিতে হবে। গোপাল দাস, যে খাবার সাপ্লাই করে, সে মাছ শাক ইত্যাদি না দিলেও লিখে দিতে হবে। ডাক্তার না দেওয়ায়, এই অপরাধে ডাক্তারকে গুলি করে হত্যা করে। এই ব্যাপারে পশ্চিমবাংলা ব্যাপি দারুণ আন্দোলন হয়েছে এবং সেই হাসপাতাল বন্ধ হয়ে গিয়েছে। আমাদের সুতি থানার যে সমস্ত লোকেদের অসুখ-বিসুখ করছে তাদের অত্যন্ত অসহায় অবস্থার মধ্যে পড়তে হচ্ছে। এখানে এমনই অবস্থার সৃষ্টি হয়েছে যে মুরারিপুকুর গ্রামের লোকেরা সাক্ষি দিতে পারছে না ওদের ভয়ে। মিলিটারি কুকুর গিয়ে আসামিকে ধরেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে এবং বিচার বিভাগের মন্ত্রীর কাছে আবেদন করব দেবযানি মামলার ক্ষেত্রে যেমন ডিলে না করে ৬ মাসের মধ্যে বিচার করার ব্যবস্থা হয়েছিল তেমনি এখানে স্পেশ্যাল কোর্ট বসিয়ে এই মহাশাহি হাসপাতালের ডাক্তার খুনের মামলার যেন নিষ্পত্তি করা হয়।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে কলকাতা শহরে এমনিতেই পার্কগুলি নষ্ট হচ্ছে, সবুজ ডেসট্রয় হচ্ছে আমরা এই অভিযোগ অনেক দিন থেকে করছি। আমার কেন্দ্র বউবাজারে থানার পার্শে একটা পার্ক আছে, সেটা হল নালন্দা পার্ক। সেখানে মেট্রো রেলের গো-ডাউন ছিল, মেট্রো রেলের কাজ হচ্ছিল, মেট্রো রেলের মালপত্র সেখানে থাকত। ১০ বছর পর গত বছর মেট্রো রেল সেখান থেকে জিনিসপত্র শিফট করার পরে সেই পার্কের সমস্ত সাইড ধরে ধরে ইল্লিগাল কন্সট্রাকশন হচ্ছে

এবং তারমধ্যে আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন স্যার, সি.পি.এম পার্টি অফিস তৈরি করেছে। এই ব্যাপারে আমি অনুসন্ধানের দাবি জানাচ্ছি। কলকাতার এই পার্কের পার্শ্বে যে সমস্ত নাগরিক আছে তারা একটা মাস পিটিশন করেছে এবং লিখিত অভিযোগ দিয়েছে। আমি স্যার আপনার টেবিলে এইগুলি জমা দিতে চাই। এই যে ব্যারাক স্কোয়ার হয়েছে সেখানে প্রয়াত বিশ্বনাথ মুখার্জির বাস ভবন হচ্ছে এই ব্যারাক স্কোয়ারের মধ্যে। অর্থাৎ কলকাতার পার্কগুলির সবুজ ডেসট্রয় হচ্ছে, কলকাতা পার্কগুলি সেল আউট হয়ে যাচ্ছে এবং কলকাতার মানুষ একটু সবুজকে নিয়ে বেঁচে থাকবে তার সম্ভবনা বিনষ্ট হয়ে যাচ্ছে। থানা থেকে ৫ হাত দূরে এইরকম একটা সুন্দর পার্ককে বিনষ্ট করে দেবার চেষ্টা হচ্ছে এবং সবুজকে ডেসট্রয় করে দেবার এটা একটা হ্যানাস অ্যাটেম্পপ্ট হচ্ছে। এই ব্যাপারে সরকার এল আউট অ্যাফোট দিক। কারণ এখানে ৬৫-৭০ হাজার মানুষ বাস করে। বড় বাজার, বোস স্ট্রিট, চাঁদনীচক, বি.বি. গাঙ্গুলি স্ট্রিটে, সেন্ট্রাল এভিনিউ এই সমস্ত এলাকার লোক বাস করে। অবিলম্বে সি.পি.এম পার্টি অফিস ভেঙে দিয়ে সমস্ত ইল্লিগাল কন্সট্রাকশন বন্ধ করার জন্য দাবি জানাচ্ছি। এই পার্কটার নাম নালন্দা পার্ক।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় ইসলামিয়া হাসপাতাল যেটি আছে সেটি পুরনো একটি হাসপাতাল। সেখানে প্রতিবার সরকারি গ্রান্ট দেওয়া হয়। এবারে গ্রান্ট দেওয়া হবে বলে স্যাংশন হয়েছে, অথচ গ্রান্টের টাকা দেওয়া হয়নি। এই টাকা না পাওয়ার ফলে কর্মচারিদের বেতন আটকে আছে। আমি সেজন্য মাননীয় অর্থমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকার ঃ** আপনি গ্রান্টের ব্যাপারে সুপারিশ করলেন হসপিটালটা চলছে তো?

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, বিশ্ববিদ্যালয় ছাত্রাবাসের কর্মচারিরা রাজ্য সরকারের ঘোষিত বেতনক্রমের সুযোগ পাচ্ছেন। কিন্তু মেডিক্যাল কলেজের ছাত্রাবাসের কর্মচারিরা এই সুযোগ পাচ্ছেন না। অদ্ভুত ভাবে তাদের প্রতি এই ডিসক্রিমিনেশন করা হচ্ছে। আমি আশা করব, এখানে স্বাস্থ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী আছেন, সরকার বলছেন যে একই কাজে সমহারে সকলে বেতন পাবেন, কিন্তু মেডিক্যাল কলেজের ছাত্রাবাসের কর্মচারিরা সেই সুযোগ থেকে বঞ্চিত আছেন, রাজ্য সরকার বিশ্ববিদ্যালয়ের ছাত্রাবাসের কর্মচারিদের ন্যায় মেডিক্যাল কলেজের ছাত্রাবাসের কর্মচারিদের সমান সুযোগ দেবেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী এবং বিদ্যুৎ দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একদিকে বিদ্যুতের চরম আকাল, তারসঙ্গে যুক্ত হয়েছে মাটির নিচের জলস্তর দ্রুত নিচে নেমে যাচ্ছে। গ্রামাঞ্চলে পরিস্থিতি এমন হয়েছে যে শতকরা ৭০ ভাগ পানীয় জলের টিউবওয়েল খারাপ হয়ে গেছে। এমন কি অগভির নলকূপের মেশিনগুলোকে ৩০-৪০ ফুট নিচে নামিয়েও তাতে জল পাওয়া যাচ্ছে না। এর কারণ হচ্ছে ডিসক্রিমিনেট ইউজ অব দ্বি আন্ডারগ্রাউন্ড ওয়াটার এবং এই যে ভয়ঙ্কর পরিস্থিতি সৃষ্টি হয়েছে, আমার বিধানসভা এলাকায় সবংয়ে শতকরা ৮০ ভাগ টিউবওয়েল

খারাপ হয়ে গেছে। সারা মেদিনীপুর জেলায় শতকরা ৮০ ভাগ টিউবওয়েল খারাপ হয়ে গেছে। পুরুলিয়া এবং বাঁকুড়াতেও এমন অবস্থা দেখা দিয়েছে। এই ব্যাপারে সরকার হস্তক্ষেপ করুন এবং বিপর্যয় থেকে মানুষকে বাঁচান।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি অত্যন্ত জরুরি একটি বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জেলায় গম উৎপন্ন হয়, কিন্তু গমের বাজার হচ্ছে কলকাতায়। ওখান থেকে লরিতে করে মাল আসছে। সেগুলো জাগুলিয়া এবং কৃষ্ণনগরে এনফোর্সমেন্টের লোকেরা ধরছে। প্রচুর টাকা ঘুস নেবার জন্য তারা ওখানে বসে আছে। আজকে আমার কাছে ওখান থেকে একটা টেলিগ্রাম এসেছে, তাতে বলা হয়েছে-" আননেসেসারি হ্যারাসমেন্ট Harassment by Police and enforcement by Krishnanagar and Jaguliya P S on the Loaded trucks on NH 34 on the way to Calcutta in spite of all the necessary road papers the traders of Malda will be compelled to close down their shutters from 1st April without further notice if it is not stopped immediately Secretary Harishchandrapur Merchants Association"... আমার বক্তব্য হচ্ছে, ওখানে গমের দাম এখনই কুইন্টাল প্রতি ২০ টাকা করে কমে গেছে, এখন গম মানুষ কিনছে না। এই অত্যাচার বন্ধ করার জন্য এবং এনফোর্সমেন্ট বিভাগের লোকেরা কেন ধরছে, এইজন্য আমি অর্থমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ইউনুস সরকার ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে গুরুত্বপূর্ণ একটি বিষয় এই সভায় রাখতে চাইছি। সেটি হচ্ছে গত ২৮ তারিখে মুর্শিদাবাদ জেলায় একটি ভয়াবহ অগ্নিকান্ডের ঘটনা ঘটে গেছে। এই অগ্নিকান্ডের ফলে মুর্শিদাবাদ জেলায় ১০৪টি পরিবার দারুণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন। রাণীনগর, রাজাপুর গ্রামে ৭৩টি পরিবার এবং নওদা ব্লকে ৩১টি পরিবার, এই মোট ১০৪টি পরিবারের অবস্থা এমন পর্যায়ে এসেছে যে তাদের অবিলম্বে ত্রাণের ব্যবস্থা করা দরকার। এখনও পর্যন্ত এরা রাস্তায় বাস করছেন। ওখানে স্থানীয়ভাবে পঞ্চায়েত থেকে কিছু সাহায্য গেছে। তাদের ঐ অগ্নিকান্ডের ফলে কয়েক কোটি টাকা ক্ষতি হয়েছে। এই মুহূর্তে যদি ত্রাণ দপ্তর থেকে সরকারি ভাবে ত্রাণ সামগ্রি না পাঠানো হয় তাহলে তাদের বাঁচানো যাবে না। এই কঠিন রৌদ্রের মধ্যে তাদের গাছতলায় বাস করতে হচ্ছে। অবিলম্বে রাণীনগর ব্লক এবং নওদা ব্লকে ত্রাণ সামগ্রি পাঠানোর জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[1-00 — 1-30 P.M.(including adjournment)]

## LEGISLATION

### The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1992

**Mr. Speaker :** Hon'ble Members since this is the Vote on Account Bill, there will be no discussion on it and it will be put to vote straightaway. Therefore, I ask the Hon'ble Finance Minister to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1992.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal (Vote on Account) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill 1992, be taken into consideration.

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1,2,3 Schedule and Preamble**

The question that Clauses 1,2,3, Schedule and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1992. as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned till 1.30 p.m.)

[1-30 — 1-40 P.M.(After Adjournment)]

## Announcement of an All-Party Delegation to Central Government on Teesta Barrage Project and Subarnarekha Project

**Mr. Speaker :** Now announcement of an All-Party Delegation to Central Government on Teesta Barrage Project and Subarnarekha Project :

1. Shri Debabrata Bandyopadhyay, Minister-in-charge of Irrigation and Waterways Department.,
2. Shri Prabodh Chandra Sinha, Minister-in-charge of Parliamentary Affairs Department.,
3. Shri Kiranmoy Nanda, Minister-in-charge of Fisheries Department.,
4. Shri Ganesh Chandra Mondal. Minister of State, Irrigation Department.,
5. Shri Rabindra Nath Mondal,
6. Shri Dipak Sen Gupta,
7. Shri Nirmal Das,

8. Shri Kamakshyanandan Das Mahapatra,
9. Shrimati Minati Ghosh,
10. Shri Jogesh Chandra Barman,
11. Shri Subhendu Chowdhury,
12. Shri Deba Prasad Sarkar,
13. Dr. Zainal Abedin,
14. Dr. Anupam Sen,
15. Shri Md. Abdul Karim Choudhary, and
16. Shri Kripa Sindhu Saha.

Shri Debabrata Bandyopadhyay, Minister-in-Charge of Irrigation and Waterways Department, will be the leader of the Delegation. The Delegation will report to this Assembly by the next Session.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমরা জানি সর্ববন্দিত পরিচালক সত্যজিৎ রায় খুব অসুস্থ অবস্থায় আছেন, আজকে তাঁকে অস্কার পুরস্কারে ভূষিত করা হচ্ছে সুদূর লস অ্যাঞ্জেলসে, আমরা সভার পক্ষ থেকে আজকে এই পুরস্কার ঘোষণা করার জন্য তাকে অভিনন্দন জানাতে চাই।

**মিঃ স্পিকার ঃ** আমরা আগেই তাঁকে অভিনন্দিত করেছি তাঁর এই পুরস্কার পাওয়ার জন্য, তবে অফিসিয়ালি তাকে এই পুরস্কার আজকে হ্যান্ড ওভার করা হচ্ছে, তা সত্ত্বেও আমরা মনে করছি উনি সুস্থ হোন, এই ব্যাপারে আমরা আগেই ওঁনাকে অভিনন্দিত করেছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, এই ব্যাপারে আমাদের ক্ষোভ জানানো দরকার, কারণ গোটা পৃথিবী সরাসরি দেখতে পাবে যে তিনি অস্কার পুরস্কার পাচ্ছেন, কিন্তু আমরা ভারতবর্ষে বসে এটা দেখতে পাব না। এই ব্যাপারে কেন্দ্রীয় তথ্য দপ্তরের উদ্যোগি হওয়া উচিত ছিল। গোটা জিনিসটা যদি সরাসরি দেখতে পেতাম তাহলে খুব ভাল হত।

**মিঃ স্পিকার ঃ** সমস্ত অংশের মানুষ দেখতে পাবেনা এটা ঠিক নয়, কিছু অংশের মানুষ এটা দেখতে পাবে। আমি গতকাল রাত্রে অস্কার প্রিভিউ যেটা দিয়েছিল সেটা দেখেছিলাম স্টার টি.ভি. এবং হংকং এর সাটেলাইটের মাধ্যমে যে অনুষ্ঠানটি হয় তাতে এটা দেখানো হচ্ছে, কাজেই এটা বি.বি.সি এবং স্টার টি.ভি.-র মাধ্যমে কিছু অংশের মানুষ দেখতে পাবে, তবে এটায় ভারত সরকারের কোনও ব্যবস্থা নেই।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** স্যার, স্টার টি.ভি.তে ক'জনই বা দেখতে পাবে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, এই ব্যাপারে তো আমরা আগেই আলোচনা করেছি, আপনি আবার আলোচনা করতে দিচ্ছেন? এটা কি ঠিক হল, আপনি সবটা এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ স্পিকার ঃ** উনি বায়না করেছেন তাই। বসুন বসুন। গত্‌কাল আমার দেখার সুযোগ হয়েছিল প্রিভিউ অফ দি অস্কার। সেখানে সত্যজিত রায়কে প্রাউড অফ এশিয়া বলে অভিহিত করে একটা অ্যানাউন্সমেন্ট করা হয়েছিল। গতকাল আমাদের পশ্চিমবঙ্গ দূরদর্শন থেকে সত্যজিত রায়ের পরশপাথর ও গণশত্রু দেখানো হয়েছিল। গতকাল অস্কার প্রিভিউ রেকমেন্ডড করা হয়েছিল প্রাউড অফ এশিয়া বলে, আর আজকে স্পেশ্যাল অস্কার অ্যাওয়ার্ডের ছবিটা দেখানো হবে। এটা ঐ স্টার টি.ভি-র পক্ষেই দেখানো সম্ভব।

## LEGISLATION

### The West Bengal Appropriation Bill, 1992

Hon'ble Minister-in-Charge, Finance Deptt. May please introduce the West Bengal Appropriation Bill, 1992.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to introduce the West Bengal Appropriation Bill, 1992.

(Secretary then read the title of the Bill)

**Mr. Speaker :** The Hon'ble Minister-in-charge, Finance Deptt. may now move for the consideration of the Bill.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1992 be taken into consideration.

Sir, under Article 266(3) of the Constitution of India no moneys out of the Consolidated Fund of the State can be appropriated except in accordance with law and for the purposes and in the manner provided in the Constitution.

The West Bengal Appropriation (No.2) Act, 1991 authorised the payment and appropriation of certain sums from and out of this Consolidated Fund of the State of West Bengal towards defraying the several charges/which came and will come in course of payment during the financial year 1991-92.

During the present session, the Assembly voted certain further grants for the purposes of the year 1991-92 under the provisions of Article 203 read with Article 205 of the Constitution of India. The present Bill is accordingly being introduced under the provisions of Article 204 read with Article 205 of the Constitution to provide for the appropriation out of the Consolidated Fund of West Bengal of all the moneys required to meet the further grants which have been so voted by the Assembly and also to meet further expenditure charged on the Consolidated Fund of the State in accordance with the provisions of the Constitution.

The Constitution provides that no amendment shall be proposed to

this Bill, having the effect of varying the amount or altering the destination of any grant so made or of varying the amount of any expenditure charged on the Consolidated Fund of the State.

The Details of the proposed Appropriation Bill will appear from the Schedule to the Bill.

Sir, with these words I commend my motion for acceptance by the House.

স্যার, আমি একটু বলে রাখি এটা আসলে সাপ্লিমেন্টারি বিলের উপর আলোচনা এবং এই বিলের ফর্মটা কিন্তু সার্কুলেট হয়েই আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রপ্রিয়েশন বিল ১৯৯২ এটা আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই মাননীয় সদস্য এবং আমাদের অর্থমন্ত্রীকে কয়েকটি কথা স্বরণ করিয়ে দিতে চাই যে বিধানসভায় বাজেট বক্তৃতা সময় বিস্তারিত আলোচনা হয়েছে এবং সাপ্লিমেন্টারি আলোচনায় হচ্ছে। কিন্তু একটা ব্যাপার খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, আমাদের বিধানসভায় যখন আলোচনা হয় তখন আমি মাঝে মাঝে ভুলে যাই যে আমরা পার্লামেন্টে বসে আছি না পশ্চিমবাংলার বিধানসভায় বসে আছি। কিন্তু আপনার মুখটা যখন মাননীয় স্পিকার মহাশয় দেখি তখন মনে হয় না পশ্চিমবাংলার বিধানসভাতেই বসে আছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি আপনি ক্লাশ ফোরে বসে মনে করছেন আপনি ক্লাশ সিক্সে বসে আছেন।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনিও নিশ্চয় ব্যাপারটা অনুভব করেছেন এবং দেখলাম, না বিধানসভায় সেই হালিম সাহেবই বসে আছেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আমরা যেটা আজকে দেখলাম যে, জেনারেল সার্ভিসে এত টাকা কাউন্সিল অফ মিনিস্টারদের জন্য রাখা হয়েছে আমি এটা নিয়েই প্রথমে শুরু করছি। আজকে কেন্দ্রীয় মন্ত্রীদের যে ব্যয়সঙ্কোচের কথা - ১০ পারসেন্ট ব্যয়সঙ্কোচের কথা বলা হয়েছে, স্যালারি থেকে। একটা জেসচার। জেসচারটা বড় কথা নয়, বাট ইট ইজ এ জেসচার। আগে পি.এ., সি.এদের. দুটো করে টেলিফোন ছিল কিন্তু এখন একটা করে দেওয়া হয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় যখন দারুণ ফিনান্সিয়াল ক্রাইসিস চলছে আমরা এখনো পর্যন্ত দেখলাম না, পশ্চিমবাংলার মন্ত্রীরা অবশ্য বামপন্থী অধিকাংশই বামপন্থীদের বিশ্বাসি। এনি অ্যাটিচিউড? যে, আমাদের পে থেকে আমরা ১০ পারসেন্ট কম নেব। আমাদের টেলিফোন একটা কম নেব। আমাদের পি.এ., সি.এরা যেভাবে গাড়ি ব্যবহার করছে আমরা সেইভাবে ব্যবহার করব না। আমরা দিল্লিতে বেশি যাব না। মন্ত্রীরা পার্টি মিটিং করবার জন্য আমরা বেশি পেট্রোল পোড়াব না। সরকারি কাজ না করে পার্টির কাজ করবার জন্য যে খরচটা সবচাইতে বেশি হয় সেই খরচটা আমরা বেশি করব না। এটা যারা মন্ত্রী তাদের মধ্যে আসা উচিত ছিল। মুখ্যমন্ত্রী সবচাইতে বেশি দিল্লিতে যান পলিটব্যুরোর মিটিং অ্যাটেন্ড করতে, মুখ্যমন্ত্রী বিদেশে যান। সুতরাং এরা মুখে যেটা বলেন সেটা কাজে করেন

না। মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে সব মন্ত্রীরাই এই জেসচার। অথচ পশ্চিমবাংলায় অর্থাভাবের জন্য কোনওরকম কাজ করা যাচ্ছে না, আর্থিক সঙ্কটের জন্য মাইনে দেওয়া যাচ্ছে না, অর্থ সঙ্কটের জন্য নানারকম অসুবিধা হচ্ছে অথচ সেখানে কোনও মন্ত্রীদের তরফ থেকে এই জেসচার এল না। আমি প্রথমেই বলব, কাউন্সিল অফ মিনিস্টারসদের যে টাকা এই টাকা সাধারণ লোকের কাজে ব্যয় হয়না। ব্যয় হয় পার্টির কাজের জন্য। সুতরাং আমি কাউন্সিল অফ মিনিস্টারদের জন্য যে টাকা ধরা হয়েছে তার প্রতিবাদ করছি। প্রতিবাদ করছি আর একটি কারণে যেখানে এত বেকার সমস্যা, অর্থাভাবের জন্য শিক্ষকদের বেতন দেওয়া যাচ্ছে না সেই সময় মন্ত্রীদের বিলাস বহুল জীবন যাত্রার নির্বাহ করার জন্য যে অর্থ ধরা হয়েছে সেটা অপচয় ছাড়া আর কি? আমি সেইজন্যই প্রতিবাদ করছি। আমি এটা সমর্থন করতে পারছি না। আমি আরও আপনাকে বলি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী তো পন্ডিত লোক, বিধানসভায় দাঁড়িয়ে উনি বললেন বক্রেশ্বর আমরা করব, আমাদের টাকা থেকেই করব। যখন সোভিয়েত রাশিয়ার ঋণ আসবার সম্ভাবনা কমে গেল তখন দাঁড়িয়ে বক্তৃতা করেছিলেন। কিন্তু আজও পর্যন্ত দেখলাম না বক্রেশ্বরে কিছু হল। ২০০ কোটি টাকা বক্রেশ্বরে গঙ্গার জলে চলে গেল। মন্ত্রী এখানে দম্ভের সঙ্গে বললেন বক্রেশ্বর যদি কেউ না করে তাহলে আমরা নিজেরা টাকা দিয়ে করব, আমরা রক্ত দিয়ে করব। কিন্তু আজও পর্যন্ত কিছু হল না। উনি পন্ডিত লোক, আমি ওনাকে শ্রদ্ধা করি দম্ভোক্তির পর তিনি যে করতে পারলেন না ত'রজন্য তার পদত্যাগ করা উচিত ছিল। বিধানসভায় কথা দিয়ে তিনি রাখতে পারলেন না। আমি পদত্যাগ করলাম কারণ সরকার বক্রেশ্বরের জন্য প্রয়োজনীয় অর্থ সংগ্রহ করে দিতে পারেনি। মন্ত্রীরা বিধানসভার ভেতরে ঢুকে বড় বড় কথা বলেন। সব মন্ত্রীই বলেন কারণ এখানে ঢুকলেই গরম হয়ে যান। তা ছাড়া এখানে বড় বড় কথা বলতে পারলেন, বক্তৃতা দিতে পারলে হাততালি তো পাওয়া যায়। তখন মন্ত্রীরা এখানে খুব গরম গরম কথা বলেন। বলার সময় কি বলছেন, আর কি করতে পারবেন, সেটা ঠিক থাকে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রীদের জন্য যে অর্থ ব্যয় হয় সেক্ষেত্রে অর্থের অপচয় হয় সবচেয়ে বেশি। তাই অর্থমন্ত্রীর কাছে অনুরোধ করব, জবাবি ভাষণ দেওয়ার সময় কেন্দ্রের মন্ত্রীদের পদাঙ্ক অনুসরণ করতে। কেন্দ্রের মন্ত্রীরা কংগ্রেসের তারা জানেন ত্যাগ করতে, তারা ভোগি নয়। যারা ভোগি তারা সব এখানে মন্ত্রী হয়ে এসেছেন তারা সব মার্কসবাদি। কংগ্রেসের মন্ত্রীরা জানেন, দেশকে বাঁচাতে হবে, দেশকে অর্থনৈতিক সঙ্কট থেকে উদ্ধার করতে হবে। কেন্দ্রীয় অর্থমন্ত্রী মনমোহন সিংহ বাস্তব দৃষ্টিভঙ্গি নিয়ে ভারতবর্ষের অর্থনৈতিক বুনিয়াদকে শক্ত করার জন্য চেষ্টা করছেন। আমি বলব, কংগ্রেস মন্ত্রীদের ত্যাগ আছে। পশ্চিমবাংলার তথাকথিত সর্বহারা নেতারা, বিপ্লবী নেতারা, সর্বহারাদের জন্য যারা চোখের জল ফেলে থাকেন, তাদের বিলাসবহুল জীবনযাত্রা ত্যাগ করে, সরকারি অপচয় বন্ধ করা উচিত। এইগুলো বন্ধ করার চেষ্টা নেই, কোনও ভূমিকা পর্যন্ত দেখতে পেলাম না। তারজন্য আমি অত্যন্ত ব্যথিত, দুঃখিত এবং মর্মাহত। আমি আশা করব, আজকে অর্থমন্ত্রী বক্তৃতা দেওয়ার সময় আমাদের কেন্দ্রীয় মন্ত্রীদের পদাঙ্ক অনুসরণ করে, তাদের পথ দেখে, তাদের মতন ১০ শতাংশ ছেড়ে দেবেন দেশের অর্থনীতিকে সাহায্য করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ভাইস প্রেসিডেন্ট এসেছিলেন আমাদের মুখ্যমন্ত্রীর বাড়িতে চা খাওয়ার ছবি উঠেছে। জানি না, মুখ্যমন্ত্রীর বাড়িতে চা খেতে গেলেন, তার সাথে কি কথা হল, একটি কথাও তিনি

বললেন না। হাউস ইন সেশন, মুখ্যমন্ত্রীর দায়িত্ব থাকে, হাউস চলাকালীন পলিসিগত ব্যাপার হলে, বলতে বাধ্য, কিন্তু বলেন নি। উনি যদি তবু বলতেন তাহলে খুশি হতাম। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ভাইস প্রেসিডেন্টের সঙ্গে চা খেতে খেতে কি কথা হল। পশ্চিমবঙ্গের অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য, ঋণ-টিনের ব্যাপারে কি কথাবার্তা হল, এই বিধানসভা চলাকালীন মুখ্যমন্ত্রীর যে দায়-দায়িত্ব তা পালন করলেন না, বললেন না। সুতরাং আমি বলব, আমাদের অর্থমন্ত্রী তিনি বলুন, মুখ্যমন্ত্রীর সঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্কের ভাইস-প্রেসিডেন্টের কি কি কথা হয়েছিল, কোনও পরিকল্পনা পেশ করেছেন কিনা, কোনও পরিকল্পনা খাতে টাকা পাওয়া যাবে কিনা, দিলে ওয়ার্ল্ড ব্যাঙ্ক কি কি শর্তে টাকা দেবেন, মুখ্যমন্ত্রী যখন বলেন নি, অর্থমন্ত্রী বললে খুশি হব। আর বলব যদি কোনও শর্ত হয়ে থাকে তাহলে সেগুলো টেবিলে লে করার জন্য। তাহলে বুঝতে পারব কি কি শর্তে বিদেশি ঋণ নেওয়ার জন্য মানসিকভাবে প্রস্তুত হয়েছেন, সেটা আমরা দেখতে পারি। আমি দেখলাম হিল কাউন্সিলের জন্য টাকা দেওয়া হয়েছে। খুব ভাল অর্থ দিন। অনেক বিচ্ছিন্নবাদি আন্দোলন করেছিল। আমরা সকলে চেষ্টা করে তাদের মূল স্রোত ফিরিয়ে আনার চেষ্টা করেছিলাম। টাকা দিয়েছেন, ভাল করেছেন, আরও দিন, ক্ষতি নেই। কিন্তু সেখানে এখন কি চলছে? আমি অবাক হয়ে গেলাম ঘিসিং বলছেন, দার্জিলিং ইজ নো ম্যান্স ল্যান্ড। চীফ সেক্রেটারি গেলেন, হোম সেক্রেটারি গেলেন সেখানে, কিন্তু মুখ্যমন্ত্রী আলোচনা করতে যেতে পারলেন না, সেকেন্ড মুখ্যমন্ত্রীর ভাব দেখান বুদ্ধদেববাবু তিনিও গেলেন না। আর বুদ্ধদেববাবু শিলিগুড়ি গিয়ে বড় বড় বক্তৃতা দিলেন, আমরা সহ্য করছি না। কিন্তু দার্জিলিং গিয়ে ঘিসিংয়ের সঙ্গে কথা বলার প্রয়োজন বোধ করলেন না। আবার অশান্তির সৃষ্টি হয়েছে। আপনারা ক্যাডার নামিয়ে যে অশান্তির সৃষ্টি করেছিলেন, রাজীব গান্ধীর চেষ্টায় সেটা থমকে গিয়েছিল।

[1-50 — 2-00 P.M.]

আবার কিন্তু আগুন আপনারা জ্বালাচ্ছেন। আপনাদের কোনও প্রচেষ্টা নেই। হিল ডেভেলপমেন্ট কাউন্সিলকে আপনি অর্থ দিন, বেশি অর্থ দিন, হিলের ভাইদের অর্থনৈতিক সমস্যার সমাধান হোক সেটাই আমরা চাই কিন্তু আমরা জানি যে নীতিগতভাবে আপনারা এই সমস্যার সমাধান করতে চান না। আপনারা সে চেষ্টাও করেন না, আপনারা বোঝেনও না। স্যার, এটা কি পরিতাপের বিষয় নয় যে তিনজন ইলেকটেড এম.এল.এ. তারা বিধানসভার অধিবেশন বাজেট অধিবেশন বর্জন করলেন? স্যার, নিশ্চয় আপনিও ব্যাথিত হবেন কারণ আপনারই সদস্য। তিনজন হিল ডেভেলপমেন্ট কাউন্সিলের এম.এল.এ. বিধানসভায় এলেন না হোল বাজেট সেশনে এবং শুনছি তারা নাকি পদত্যাগ করবেন কিন্তু তারা কেন আসছেন না সে ব্যাপারে মুখ্যমন্ত্রীর তরফ থেকে বা মন্ত্রীসভার তরফ থেকে বা আপনাদের তরফ থেকে কোনও উদ্যোগ নেওয়া হল না। এটা সমাধান করার চেষ্টার ব্যাপারে আপনাদের কোনও উদ্যোগই নেই, প্রচেষ্টাও নেই। বিধানসভা চলছে, মাননীয় অর্থমন্ত্রীকে তাই বলব যে আপনি সেখানে যান মুখ্যমন্ত্রী যদি ভয় পান যেতে আপনি সেখানে যান। যে টাকা আপনি সেখানে দিয়েছেন, আপনি অর্থমন্ত্রী, আপনার নীতিগত দায়দায়িত্ব আছে, কাজেই আপনি সেখানে যান। সেখানে টাকা আমরা আরও দিতে প্রস্তুত কিন্তু কেন এই অগ্নিগর্ভ পরিস্থিতির সেখানে সৃষ্টি হল, কেন আজকে হঠাৎ ঘিসিং এই অবস্থা সৃষ্টি করছেন, সেখানে গিয়ে সেটা

আপনার বোঝা দরকার। কেন সেখানে সাহস করে যাচ্ছেন না? সেখানে যাচ্ছেন না অথচ বলছেন টাকা দাও। আর আপনি যে ব্যয়বরাদ্দ চাইছেন সেটা কম টাকা নয়—৫২৩ কোটি ২৬ লক্ষ ৬ হাজার ২১০ টাকা চাইছেন। এ টাকা অনেক টাকা। আমরা দেখছি ইমপর্টেন্ট যে সমস্ত দপ্তর আছে সেই সমস্ত দপ্তর থেকে আনইমপর্টেন্ট দপ্তরে আপনি টাকা নিয়ে আসছেন। এখানে বেকারদের জন্য কোথায় আপনি টাকা চাইছেন? আজকে ৫০ লক্ষ বেকার, বছরে ১০ লক্ষ করে বেকার বাড়ছে, তারজন্য আপনি টাকা চাইছেন কোথায়? অথচ আমরা দেখছি, যে সমস্ত গুরুত্বহীন দপ্তর, যেগুলি রাজনৈতিক কাজে লাগে সেগুলিকে আপনি বড় করে দেখছেন। উল্টো দিকে যেগুলি জনহিতকর দপ্তর সেগুলিতে আরও টাকা না দিয়ে আপনি এইসব দপ্তরে টাকা দিচ্ছেন। আপনি ফাইনান্স মিনিস্টার, আপনি যোগ বিয়োগ করে যা বুঝিয়ে দিলেন আমি সেই তর্কের মধ্যে যাব না। আপনি বলেছেন, রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা নিলে সেখানে যোগ বিয়োগ করলে এটা নাকি ঘাটতি বাজেট নয়, আমি তারমধ্যে যাচ্ছি না। কিন্তু তারমধ্যে না গিয়েও ৮টি যে সরকারি শিল্প সংস্থা আছে সরকারি পরিচালনাধীন যার কথা ইকনমিক রিভিউতে আছে সে প্রসঙ্গে কয়েকটি কথা জানতে চাইছি। এখানে দেখছি, ২টিতে লাভ হচ্ছে আর ৬টি তে লোকসান। আপনি ইকনমিক রিভিউতে সে কথা বলেন নি তো? কেন আপনি ঐ ৬টির ব্যাপার চেপে গেলেন? ১৯৯১/৯২ সালের আর্থিক সমীক্ষাতে দেখছি ৬টিতে লোকসান হচ্ছে। আপনার অর্থ সংগ্রহ করার যে ক্ষেত্র সেখানে আপনি হাত দেন নি। এবং কেন লোকসান হচ্ছে তাও বলেন নি। খালি বলেছেন, ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়ার হাউসিং কর্পোরেশন এবং ইলেকট্রো মেডিক্যাল অ্যান্ড অ্যালায়েড ইন্ডাস্ট্রিতে সামান্য কিছু লাভ হয়েছে। কিন্তু বাকি যে ৬টি ডি.সি.এল, ডি.পি.এল-এইসব জায়গাতে কত লোকসান হয়েছে বলেন নি। আমি তাই বলব, এটা Mis-appropriation bill, 1992. misappropriation of money by a public servant, আপনি সেটা আমাদের কাছে এনেছেন। স্যার, আমরা পুলিশ খাতে, স্বাস্থ্য খাতে যে টাকা দেব তার বদলে আমরা কি পাব? স্বাস্থ্য দপ্তরে ১০২টা জীবনদায়ি ঔষুধ দেওয়া হত তার ৯০টা বন্ধ করে দেওয়া হয়েছে। পুলিশ খাতে টাকা দেব আর তার বদলে কি পাব? গণধর্ষণ, রেপ, খুন ইত্যাদি। স্বাস্থ্য দপ্তরের মাধ্যমে চিকিৎসা হবে না অথচ বলবেন টাকা দিতে হবে, পুলিশের এই অবস্থা, বলবেন সেখানে টাকা দিতে হবে। সেখানে ডাক্তার নেই, চিকিৎসা হয়না, কিছু হয়না, স্বাস্থ্য দপ্তরকে টাকা দিতে হবে। আমি বলব যে আপনারা পশ্চিমবাংলাকে ১৪ বছরে এমন একটা জায়গায় এনে দাঁড় করিয়েছেন, কোনও দপ্তরে উন্নতি হয়নি। গত ১৪ বছরে পশ্চিমবাংলাকে বামফ্রন্ট সরকার একটা দুর্নীতির আখড়ায় পরিণত করেছে। দুর্নীতির খনি খুলে রেখেছেন। রাইটার্স থেকে ডি.এম. অফিস পর্যন্ত প্রত্যেকটি জায়গায় দুর্নীতি। তারফলে পরিচ্ছন্ন প্রশাসন নেই। তারফলে যা টাকা দেওয়া হয়, সমস্ত অপচয় হয়, অপব্যয় হয়। তাই আপনাদের এই যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল, এটা নট দি অ্যাপ্রোপ্রিয়েশন বিল, এই জন্য সমর্থন করছি না। আমি দুটো জিনিস অনুরোধ করব, আপনি আশা করি উত্তর দেবেন, আপনি বলবেন প্রত্যেকটি মন্ত্রী তাদের পে থেকে কত পারসেন্ট কমিয়ে নেন, সেটা বলবেন। তারা দিল্লিতে যেন বেশি যাতায়াত না করেন। সরকারের মাইনে নিয়ে তারা যেন রাইটার্সে বসে জনগণের জন্য কাজ করেন, পার্টির কাজ না করেন। এই বলে অ্যাপ্রোপ্রিয়েশন বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী বিদ্যুৎ কুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ওয়েস্ট বেঙ্গল অ্যাপ্রোপ্রিয়েশন বিল, ১৯৯২ যা এখানে উত্থাপন করেছেন, আমি এই বিলকে সমর্থন করছি। সেইসঙ্গে সঙ্গে বিরোধী দলের মাননীয় সদস্য যা বললেন সেটা হল উনারা এই বাজেট সেশনের শুরু থেকে আরম্ভ করে যা এতদিন বলেছেন, এখনও তাই বললেন। সাপ্লিমেন্টারি গ্রান্টের সময় যে আলোচনা করেছিলেন, এখনও সেই আলোচনা করলেন। তাদের বক্তব্য শুনে আমরা পার্লামেন্টে বসে আছি না বিধানসভায় বসে আছি, তা বুঝতে পারলাম না। কারণ কেন্দ্রীয় সরকারের যে নতুন নীতির প্রেক্ষাপট, তার উপর দাঁড়িয়ে পশ্চিমবঙ্গ সরকারকে বাজেট উত্থাপন করতে হচ্ছে। উনারা এমনভাবে বোঝাতে চাইছেন যেন পশ্চিমবঙ্গ ভারতবর্ষ থেকে একটা আলাদা দেশ। তাদের নীতি যে ভুল, তারফলে যে দুর্দশা, তাকে সামাল দিতে গিয়ে কি অবস্থা পশ্চিমবঙ্গের হচ্ছে, সেটা উনারা বুঝতে চাইছেন না। ওদের কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতি সেটাকে উনারা সমর্থন করতে চাইছেন। আজকেও তাই করলেন, ব্যয় সঙ্কোচের কথা বলেছেন, কেন্দ্রীয় মন্ত্রীদের ১০ পারসেন্ট করে মাইনে কমিয়ে এত বড় কাজ হয়েছে, এরফলে কতটা ব্যয় সঙ্কোচ হয়ে যাবে? কোনদিন হয়তো সরকারি কর্মচারি, শিক্ষক, তাদের সম্বন্ধে বলবেন, তাদের বেতন কেটে দাও। দ্রব্যমূল্য বৃদ্ধির জন্য তাদের ডি.এ. দেওয়া যাবে না। এইভাবে তারা ব্যয় সঙ্কোচ করছেন। তারা আজকে বিদায় নীতি নিয়ে আসছেন। মাঠে ময়দানে এইসব কথা বলুন, মানুষ তার জবাব দেবে। বক্রেশ্বর সম্পর্কে বললেন, বক্রেশ্বর যদি যথা সময়ে অনুমোদন দিতেন তাহলে বক্রেশ্বর সম্পূর্ণ হয়ে যেত এতদিনে। সেটা ওরা ভুলে গেছেন। আজকে কেন্দ্রীয় অর্থমন্ত্রী মনমোহন সিংহের প্রশংসায় ওরা উচ্ছসিত, কিন্তু তারা কি জানেন, আজকে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তরে দ্বিধা দ্বন্দ দেখা গেছে। এই যে বৈদেশিক ঋণ নিচ্ছেন, এর দ্বারা আমাদের রপ্তানি শিল্প কতখানি বাড়ছে, সেইগুলো তারা ভাবনা চিন্তা করছেন। তাদের মধ্যেই আজকে দ্বিধা দ্বন্দ্ব দেখা দিয়েছে। সুতরাং আমাদের বিরোধীরা আগে সেটা দূর করার চেষ্টা করুন। মাননীয় বিরোধী সদস্য হিল কাউন্সিল নিয়ে বলতে গিয়ে বললেন যে, ওটা নাকি আমাদের সৃষ্টি। কাদের সৃষ্টি তা তো আমরা দেখেছি। বিচ্ছিন্নতাবাদি শক্তির পেছনে কোন শক্তি কাজ করছে সে কথা মানুষ জানে। আমরা জানি বিচ্ছিন্নতাবাদি শক্তিগুলিকে বিভিন্ন সময়ে নিজেদের স্বার্থে, ভোট পাবার জন্য, ক্ষমতা দখল করবার জন্য কংগ্রেস কাজে লাগায়। আমরা তো দেখছি কেন্দ্রীয় সরকার বিচ্ছিন্নতাবাদি শক্তির সঙ্গে মিলে মিশে চলছেন। সুতরাং আজকে ঐভাবে শুধু কথার কথা বলে গেলে চলবে না। আজকে হিল কাউন্সিল তথা সুভাষ ঘিসিং 'নো ম্যান'স ল্যান্ডের' কথা তুলেছেন। এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের স্পষ্ট নীতি কি? এবিষয়ে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রীর বিবৃতি দাবি করেছেন। এবং মুখ্যমন্ত্রী তার বক্তব্য রেখেছেন। মাননীয় বিরোধী সদস্য বললেন, 'তিন জন জি.এন.এল.এফ. সদস্য কেন সভায় আসছে না, এটা একটু খোঁজ করুন। আপনারা খোঁজ করছেন না কেন আমি তাকে বলছি, আমরা গত সেশনে কি দেখেছি? আমরা দেখেছি গোটা সেশন কংগ্রেস বন্ধুরা তাদের পরামর্শ দিয়েছেন এবং তারা সেই মতো কাজ করেছেন। কখনো ওয়াক-আউট করেছেন, কখনো সরকার বিরোধী বক্তব্য রেখেছেন। ওদেরই পরামর্শে তারা ঐসব কাজ করেছেন। সুতরাং তারা কেন আসছেন না সেটা ওরাই ভাল জানেন।

হয়ত ওরা পরামর্শ দিয়েছেন, সে জন্য আসছেন না। তারপর উনি পুলিশ খাতের খরচ বৃদ্ধি নিয়ে অনেক কথা বললেন। গণ-ধর্ষণের কথা বললেন। বলে চলে গেলে তো হবে না, একটু জবাবটাও শুনতে হবে। হিঙ্গুর থানায় কাকলি সাঁতরা ধর্ষিত হয়েছিলেন। তাই নিয়ে ওরা এখানে অনেক মায়া কান্না করেছিলেন। তারজন্য ওখানে গুলি পর্যন্ত চলেছিল। কোন দিকে গুলি চলেছিল? যেদিকে ওরা গোলমাল করছিলেন সেদিকে নয়। তার উল্টো দিকে সি পি এম পার্টি অফিসের দিকে গুলি চলেছিল। সেখানে একটা ছেলে মুড়ি খাচ্ছিল, রাস্তায় দাঁড়িয়ে মুড়ি খাচ্ছিল সে গুলিতে নিহত হয়। তারই পাশে আর একজন দাঁড়িয়েছিল এবং সে গুলিতে আহত হয়ে হাসপাতালে মরনাপন্ন অবস্থায় ভর্তি হয়েছিল। পরে কোনওরকমে প্রাণে বেঁচে ফিরে আসে। সেই ঘটনা নিয়ে যখন বর্ধমান ডিভিসনের কমিশনারের নেতৃত্বে কমিশন গঠিত হয়েছিল তখন সেই কমিশনের সামনে কংগ্রেস দলের পক্ষ থেকে বা ব্যক্তিগতভাবে ওরা কেউ হাজির হন নি। এই পরিস্থিতিতে আমাদের মাননীয় অর্থমন্ত্রী ১৯৯১-৯২ সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের জন্য যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে এসেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর সাপ্লিমেন্টারি গ্রান্টের - ৫০০ কোটি টাকার ওপর অ্যাপ্রোপ্রিয়েশন বিল নিয়ে যে বিতর্ক শুরু হয়েছে তার সম্বন্ধে আমি ২/টি কথা বলছি। স্মল সেভিংস নিয়ে উনি একই কথা পুনরায় এখানে উত্থাপন করেছেন। উনি বলেছেন, স্মল সেভিংস-এর ক্ষেত্রে আমাদের রাজ্য বঞ্চিত হচ্ছে। আমরা বলছি, রাজ্য উদ্যোগ নিলে এখনো এর থেকে অনেক টাকাই সংগ্রহ করতে পারে। আজকেই উনি প্রাইভেট নন-ব্যাঙ্কিং সংস্থাগুলির সম্বন্ধে একটা উত্তর দিয়েছেন। আমি ওকে স্মরণ করিয়ে দিচ্ছি যে, ১৯৮০ সালের ২৬শে সেপ্টেম্বর সুপ্রিম কোর্ট প্রাইজ অ্যান্ড চিট মানি উইথড্রয়াল ব্যাঙ্কিং অ্যাক্ট, ১৯৭৮-কে আপহোল্ড করেছিল। সেদিন তদানিন্তন অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র নোটিফিকেশন জারি করে, প্রেস কনফারেন্স করে ১৪৫টি এই ধরনের কোম্পানিকে ব্যবসা গুটিয়ে নেবার জন্য নির্দেশ দিয়েছিলেন এবং তাদের বিরুদ্ধে পদক্ষেপ নিয়েছিলেন। আমি বিনয়ের সঙ্গে বলছি, ২৬শে সেপ্টেম্বর ১৯৮০ সাল থেকে আজ ৩০শে মার্চ ১৯৯২ পর্যন্ত এই দীর্ঘ ১২ বছরে আপনারা এই রাজ্যে কতগুলি সংস্থাকে গোটাতে পেরেছেন বেআইনি কাজের জন্য? মাননীয় অর্থমন্ত্রী এই হিসাবটা কি আজকে আমাদের দেবেন? এই সমস্ত সংস্থার দ্বারা আজকে গ্রাম বাংলার ব্যাপক মানুষ প্রবঞ্চিত হচ্ছে, প্রতারিত হচ্ছে এবং স্মল সেভিংস'ও বিরাট অঙ্কের টাকা থেকে বঞ্চিত হচ্ছে। এদের বিরুদ্ধে যদি ব্যবস্থা গ্রহণ করতে পারতেন তাহলে পশ্চিম বাংলার মানুষরা প্রতারণা থেকে মুক্তি পেত, স্মল সেভিংসও বাড়ত। আপনারা এটা করতে পারছেন না সাহসিকতার অভাবের জন্য। তাই অঙ্গুলি নির্দেশ করছেন কেন্দ্রীয় সরকার এবং রিজার্ভ ব্যাঙ্কের দিকে। এটা ঠিক হচ্ছে না। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, ১৯৯১-৯২ আর্থিক বছরে আপনি এডুকেশন, স্পোর্টস এবং কালচারাল ডিপার্টমেন্টকে ৩৬৮ কোটি ৬৭ লক্ষ টাকা বঞ্চিত করেছেন। হেলথ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ার ডিপার্টমেন্টকে ৬ কোটি ৮৬ লক্ষ টাকা বঞ্চিত করেছেন। এগ্রিকালচার অ্যান্ড অ্যালায়েড ডিপার্টমেন্টকে ৫০ কোটি ৫৩ লক্ষ টাকা বঞ্চিত করেছেন। রুর‍্যাল ডেভেলপমেন্টকে ৬৭ কোটি ৮৫ লক্ষ টাকা বঞ্চিত করেছেন। বিদ্যুৎ দপ্তরকে ১৫৪ কোটি ৭০ লক্ষ টাকা বঞ্চিত করেছেন। ইরিগেশন অ্যান্ড ফ্লাড

কনট্রোলকে ৫৩ কোটি ২৫ লক্ষ টাকা বঞ্চিত করেছেন। আপনার ভূমিকা একটু অন্যভাবে ঘুরিয়ে বলি, বাংলার অর্থমন্ত্রী গ্রামের সুদখোর মহাজনের বিপদজনক ভূমিকায় অবতীর্ণ। তার নিজের সরকারের মন্ত্রীদের বরাদ্দ টাকা দিচ্ছেন না, কেটে নিচ্ছেন। গোটা রাজ্যে গ্রামীণ সুদখোর মহাজনের ভূমিকায় অবতীর্ণ হয়ে তারই রাজ্যের সহকর্মিদের বরাদ্দ অর্থ কেটে-কেটে, কুঁচিয়ে কুঁচিয়ে রাজ্যের অগ্রগতি, রাজ্যের অর্থনীতিকে ভয়ঙ্কর বিপদজনক অবস্থায় দাঁড় করিয়ে রাজ্যের উন্নয়নকে যিনি স্তব্ধ করে দেন, রাজ্যের অর্থনীতির গলা টিপে যিনি শ্বাসরোধ করেন তার সাপ্লিমেন্টারি বাজেটকে, অ্যাপ্রোপ্রিয়েশন বিলকে কি সমর্থন করা যায়? তাই এই বিলের বিরোধিতা করছি। নন-প্ল্যান এক্সপেনডিচারের টাকা, প্ল্যান এক্সপেনডিচারের টাকা কেটে-কেটে সুদখোর মহাজনের ভূমিকা গ্রহণ করে এইভাবে রাজ্যের অগ্রগতিকে চুরমার করলেন। এই জায়গায় আমার আপত্তি। আর একটা দিক তিনি নির্দেশ করেছেন, স্ব-নিযুক্তি প্রকল্পে তিনি ভীষণভাবে উদ্যোগ গ্রহণ করেছেন। আমার কাছে যে হিসাব আছে তাতে দেখছি, মারজিন মানি না দেওয়ার জন্য বেকার যুবকেরা স্ব-নিযুক্তি প্রকল্পের লোন ব্যাঙ্ক থেকে পাচ্ছে না। স্ব-নিযুক্তি প্রকল্পে বেকার যুবকেরা ব্যাঙ্কগুলি থেকে যে লোন নেয়, শেশ্রু, সিইউই, সুমি, সিপাপ এবং সিডিউই, সুমি, সিপাপ এবং শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবস ফিনান্সিয়াল কর্পোরেশনের যে লোন এই সবগুলি থেকে আজকে বেকার যুবকেরা স্ব-নিযুক্তি প্রকল্পে লোন পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইব, এই সাপ্লিমেন্টারি গ্রান্ট-এ পশ্চিমবঙ্গকে যে এগিয়ে নিয়ে যাওয়ার কথা বলা হয়েছে তাতে পশ্চিমবাংলার অগ্রগতির অপমৃত্যু ঘটেছে, পশ্চিমবাংলার অর্থনীতিতে স্বৈরাচারির জন্ম দিয়েছে। এই অর্থনীতিতে মাননীয় অর্থমন্ত্রী আজকে গ্রামীণ সুদখোর মহাজনের ভূমিকায় অবতীর্ণ হয়ে পশ্চিমবাংলার অগ্রগতিকে স্তব্ধ করে দিয়েছেন। তাই আমি এই বিলের বিরোধিতা করছি।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি এই বিলকে সমর্থন করে দু-চারটি কথা বলছি। আজকে কংগ্রেসিরা এখানে বলছেন সর্বদিক থেকে পশ্চিমবাংলার অগ্রগতি ব্যাহত হয়েছে। মাননীয় স্পিকার স্যার, ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় কংগ্রেসের স্বৈরাচারির বিরুদ্ধে মানুষ জেহাদ ঘোষণা করায় বামফ্রন্ট নির্বাচিত হয়েছে। ১৯৭৭ সাল থেকে গঙ্গা, যমুনা, তিস্তা, ব্রহ্মপুত্রের উপর দিয়ে বহু জল গড়িয়ে গেছে। পৃথিবীর দিক-দিগন্তে বহু নতুন দেশ সৃষ্টি হয়েছে, পুরানো দেশ ধ্বংস হয়ে গেছে। জ্ঞান-বিজ্ঞান শিল্প, সাহিত্য, সংস্কৃতির জগতে বহু পরিবর্তন সূচিত হয়েছে। কিন্তু পরিবর্তন আসেনি কংগ্রেসিদের আচার-ব্যবহার, রুচি, সংস্কৃতি এবং জীবনযাত্রার প্রশ্নে। তাই আমরা আজকে দেখতে পাচ্ছি ১৯৭৭ সালের আগে কংগ্রেসিরা যে আচার-আচরণ, সংস্কৃতির ধারক-বাহক ছিল তাই এখনও আছে। আজকে সর্বদিক থেকে গ্রাম বাংলায় উন্নয়নের যে বিরাট কর্মযোগ হয়েছে সেটা কংগ্রেসিরা দেখেও দেখছেন না। আজকে গ্রামের ক্ষেত্রে ভূমি সংস্কারের মধ্য দিয়ে প্রান্তিক এবং ক্ষুদ্র চাষিরা ও বর্গাদাররা তাদের অধিকার প্রতিষ্ঠিত করতে সক্ষম হয়েছে। এতেই কংগ্রেসিদের আতঙ্কের কারণ হয়ে দাঁড়িয়েছে। কারণ কংগ্রেসিরা গ্রামের ধনিক শ্রেণীর প্রতিনিধি, বড় বড় ভূ-স্বামীদের প্রতিনিধি। আজকে শিল্পক্ষেত্রে শ্রমিক-কর্মচারিরা তাদের অধিকার প্রতিষ্ঠিত করেছেন। আজকে তারাই প্রতিনিধিত্ব করছেন আর কংগ্রেসিরা মালিক শ্রেণীর স্বার্থ পালন করেন ওই শিল্প

ক্ষেত্রে উন্নয়ন ওদের চোখে আসে না। কৃষি ক্ষেত্রে ব্যাপক পরিবর্তন ১৯৭৭ সাল থেকে ১৯৯২ সাল পর্যন্ত হয়েছে। আরও বড় পরিবর্তন হতে পারতো, ব্যাপক পরিবর্তন হতে পারতো যদি তিস্তার বাঁ-হাতি খালের সংস্কারের জন্য অর্থ বরাদ্দ কেন্দ্রীয় সরকার বন্ধ না করে দিত। সর্বগ্রাসি চক্রান্তে লিপ্ত ভারত সরকার, কারণ কৃষির উন্নয়ন তারা ব্যাহত করেছে। তাই তিস্তার বাঁ-হাতি খাল খননের টাকা বরাদ্দ করছেন না, যে খাল কাটা হলে তার প্রভাব সর্বক্ষেত্রে পড়বে। আজকে মানুষের মধ্যে প্রেম প্রীতি ভালবাসার সম্পর্ককে ধ্বংস করে যেভাবে দেশের সর্বত্র হানাহানি চলছে, এই অবস্থায় পশ্চিমবঙ্গে বামপন্থী গণআন্দোলনের মাধ্যমে এখানে সেই স্নেহ-প্রেম-প্রীতি-ভালবাসার সম্পর্ককে বজায় রাখা সম্ভব হয়েছে। গোর্খা ল্যান্ড আন্দোলনের কথা সৌগতবাবু বলছিলেন। আমরা লক্ষ্য করেছি, গোর্খা ল্যান্ড আন্দোলনকে ওরা প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে মদত দিয়েছেন। ইন্দ্রজীৎ খুল্লারকে নির্বাচিত হতে ওরা স্বক্রিয়ভাবে আন্দোলনকারিদের সমর্থন করেছেন। শুধু তাই নয়, উত্তরবঙ্গে উত্তরখন্ডী আন্দোলনকেও ওরা স্বক্রিয়ভাবে সমর্থন করেছিলেন। এই হল কংগ্রেসের চেহারা। সাম্প্রতিককালে কেন্দ্রীয় সরকারের যে জনবিরোধী বাজেট, তারমধ্যে দিয়ে আমরা লক্ষ্য করছি, ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রী আজকে যে বাজেট লোকসভায় পেশ করেছেন, তারমধ্যে দিয়ে ভারতবর্ষের শতকরা তিনজন মানুষের স্বার্থ রক্ষা করবার পরিকল্পনা গ্রহণ করেছেন। ভারতবর্ষের শতকরা ৯৭ জন মানুষ যে আজকে দারিদ্রতার অন্ধকারে তলিয়ে যাচ্ছে সে সম্পর্কে ভারতবর্ষের শাসক শ্রেণী এবং ধারক-বাহক কংগ্রেসের কোনও মাথা ব্যাথা নেই। এই অবস্থায় পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে যে বাজেট পেশ করেছেন তারমধ্যে দিয়ে গ্রাম-বাংলার সাধারণ মানুষ যুব সমাজের নতুন দিকে যাত্রা শুরু হতে পারে। আজকে ভারতবর্ষের যে ফেডারেল স্ট্রাকচার তারমধ্যে দাঁড়িয়ে একটি রাজ্যের ক্ষেত্রে যে বিকল্প ব্যবস্থা চালু করতে পেরেছেন, এটা অত্যন্ত প্রশংসনীয়। মহামতী গোখলে প্রত্যেক ভারতীয়কে বলেছিলেন হোয়াট বেঙ্গল থিঙ্কস টুডে, ইন্ডিয়া থিঙ্কস টুমরো। এই বাংলা ভারতবাসীকে পথ দেখিয়েছে বরাবর। সত্যবাবু দিল্লির মাধবরাও সিন্ধিয়াকে অনুসরণ করবার পরামর্শ দিয়েছেন। আমরা জানি, ভারতবর্ষের শাসক দল, কংগ্রেস দলের যারা ক্ষমতায় প্রতিষ্ঠিত রয়েছেন তাদের নেতাদের জীবন এবং জীবিকার মধ্যে শতকরা ৭৭ জনের সামঞ্জস্য নেই এবং শতকরা তিনজন মন্ত্রী টাটা, বিড়লা, গোয়েঙ্কাদের প্রতিনিধিত্ব করছেন। সাধারণ মানুষের সঙ্গে তাদের কোনওরকম যোগাযোগ নেই। এই অবস্থায় বহু পরীক্ষিত পশ্চিমবঙ্গের নেতাদের জীবন এবং জীবিকা সামঞ্জস্যপূর্ণ। এটা গুলিয়ে দিতে চান সত্যরঞ্জনবাবুরা।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এখানে যে অ্যাপ্রোপ্রিয়েশন বিল ১৯৯১।৯২ উত্থাপন করেছেন সে সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অর্থমন্ত্রী অতিরিক্ত অর্থ বরাদ্দের দাবি পেশ করেছেন। তিনি এগ্রিকালচার অ্যান্ড অ্যালায়েড অ্যাকটিভিটিজের জন্য দফায় দফায় অর্থ দাবি করেছেন। এখানে মাননীয় অর্থমন্ত্রী তার বক্তব্যের মধ্যে দিয়ে দাবি করেছেন যে, আমাদের পশ্চিমবঙ্গে কৃষিতে উৎপাদন বেড়ে গেছে এবং তিনি যে আর্থিক সমীক্ষা বই এখানে দিয়েছেন তাতেও দাবি করা হয়েছে যে, আমাদের পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে একটি স্থান অধিকার করেছে। পশ্চিমবঙ্গে বর্তমানে যদি এতই খাদ্য উৎপাদন বেড়ে গিয়ে থাকে তাহলে এখানে এত খাদ্যে ঘাটতি কেন এবং কেন্দ্রীয়

সরকারের কাছেই বা কেন বার বার খাদ্যের দাবি করা হচ্ছে? অপর দিকে আর একটা কথা হচ্ছে, প্রশাসনের জন্য তিনি অর্থের দাবি করেছেন। আমরা দেখছি যে আমাদের দেশের খাদ্য নিয়ে চোরা চালান হচ্ছে, সীমান্তবর্তী জেলাগুলি থেকে এই খাদ্য বাংলা দেশে চলে যাচ্ছে, চোরাচালানকারি এগুলি চালানো করছে। সেখানে পুলিশ, বি.এস.এফ রয়েছে, তাদের সামনে দিয়ে এই খাদ্যের চোরাচালান চলছে। এই ব্যাপারে সীমান্তবর্তী মাননীয় বিধায়করা বহুবার এখানে উল্লেখ করেছেন, মন্ত্রী মহাশয়ও বলেছেন যে এটা নিয়ে সরকার উদ্বিগ্ন, চোরাচালান বন্ধ করার জন্য সরকার কতকগুলি প্রশাসনিক ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু প্রশাসনের জন্য যে অতিরিক্ত অর্থের দাবি করা হয়েছে সেখানে প্রশাসন নিজেদের দায়িত্ব পালন করছে না এবং সরকারও তাদের দায়িত্ব পালন করতে পারছেনা। আর এক দিকে দেখা যাচ্ছে যে হেলথ এবং ফ্যামিলি প্লানিং ওয়েলফেয়ারের জন্য আমরা দাবি করছি। কিন্তু আমরা দেখছি যে একদিকে অর্থ বরাদ্দ হচ্ছে, অপর দিকে স্বাস্থ্য সংক্রান্ত ব্যাপারে হাসপাতালের ফি বাড়ছে, ঔষধ পাওয়া যাচ্ছে না। এমন কি কুকুরে কামড়ালে, সাপে কাটলে যে ভ্যাকসিন দেওয়া হয় সেগুলি পাওয়া যাচ্ছে না। আজকে জীবনদায়ী ঔষধগুলিও পাওয়া যাচ্ছে না। এইরকম একটা অবস্থায় এসে গেছে। পুলিশের জন্য যে অর্থ বরাদ্দ করা হচ্ছে, পুলিশের উপরে যে আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব রয়েছে, সেখানে দেখছি নারী ধর্ষণ বাড়ছে, চুরি-ডাকাতি বাড়ছে, খুন-খারাপি বাড়ছে, আইন-শৃঙ্খলা জনিত নানারকম পরিস্থিতি সারা পশ্চিমবাংলায় বিরাজ করছে, এই অবস্থার মধ্যে সমাজে দুর্নীতিও বাড়ছে। সে ক্ষেত্রে এই বামফ্রন্ট সরকার কোনও প্রকৃত ব্যবস্থা নিতে পারছেনা, দুর্নীতি বন্ধ করতে পারছে না। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি করেছেন, কিন্তু সেই প্রশাসনকে ঠিকমতো চালাতে পারছেন না বলে এই অতিরিক্ত ব্যয়-বরাদ্দের দাবিকে সমর্থন করতে পারছিনা। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় রাজ্যের অর্থমন্ত্রী মহাশয় যে সাপ্লিমেন্টারি ডিম্যান্ড উত্থাপন করেছেন, আমি তা সমর্থন করছি। এটা কোনও নুতন জিনিস নয়। এই সাপ্লিমেন্টারি ডিম্যান্ড প্রতি বছরই উত্থাপিত হয়, তা প্রয়োজনীয়তা আছে। এক সময়ে বিভিন্ন খাতে যে অর্থ বরাদ্দ করা হয়, সেই অর্থ হয়ত অনেক সময়ে খরচ করা যায়না, আবার অনেক সময়ে দেখা যায় যে অনেক খাতে অতিরিক্ত খরচ করার প্রয়োজনীয়তা দেখা দেয়, খরচ করতে হয়, সেই কারণে এই সাপ্লিমেন্টারি ডিম্যান্ড আসে। এখানে তিনি ৩৪টি ডিম্যান্ডের ক্ষেত্রে সাপ্লিমেন্টারি ডিম্যান্ড প্লেস করেছেন। তারমধ্যে কতকগুলি অত্যাবশ্যকীয় দপ্তর আছে। যেমন স্বাস্থ্য, পরিবার পরিকল্পনা, নগর উন্নয়ন, রিলিফ, ন্যাচারাল ক্যালামিটি, খাদ্য সংরক্ষণ, হাউসিং বন্ধ এবং রুগ্ন শিল্প এবং রোড ট্রান্সপোর্ট ইত্যাদি এই সমস্ত বিষয়ের ক্ষেত্রে তিনি কিছু অতিরিক্ত অর্থ চেয়েছেন। কিন্তু অর্থমন্ত্রী পরিষ্কার ভাবে জানিয়ে দিয়েছেন যে উইদিন দি টোটাল বাজেটারি প্রভিসন অর্থাৎ টোটাল বাজেটের সেটা একসিড করবে না, বাজেট পেশ করেছেন তারমধ্যে সীমাবদ্ধ থাকবে। এখানে বিরোধী দলের সদস্য সত্য বাপুলি মহাশয় ৩৪টি ডিম্যান্ডের মধ্যে একটি মাত্র ডিম্যান্ড নিয়ে বললেন যে কাউন্সিল অব মিনিস্টারের জন্য কেন বেশি অর্থ চাওয়া হয়েছে? তিনি একথা একবারও বললেন না, একবারও দাবি

তুললেন না যে রাজ্যের প্রতি যেখানে বঞ্চনা চলছে, রাজ্যের ন্যায়সঙ্গত দাবি যেখানে উপেক্ষিত হচ্ছে, বিলম্বিত হচ্ছে, সে কথা তিনি বললেন না। তিনি হিতোপদেশ দিচ্ছেন যে রাজ্যের মন্ত্রীরা কেন দিল্লি যাবে, কেন বঞ্চনার কথা বলবে? এটা কি হয় নাকি? তারা বঞ্চনা করবেন, উপেক্ষিত করবেন, আর রাজ্যের মন্ত্রীরা রাইটার্স বিল্ডিংয়ে বসে কাজ করবেন? তাদের যেতে হবে, বঞ্চনার কথা বলতে হবে, এতে অন্যায় কিছু নেই। মানসবাবু একটা ফিরিস্তি দিয়ে বললেন যে কোন কোন খাতে খরচ কম করা হয়েছে। তিনি একবারও বললেন না যে কেন এই অবস্থার সৃষ্টি হল। কেন্দ্র যে নীতি অনুসরণ করে চলেছেন তাতে রাজ্যের অর্থনীতির ক্ষেত্রে আঘাত আসছে। গত এক বছর ধরে আমাদের এমন অবস্থার মধ্যে দিয়ে চলতে হচ্ছে যে ডানে আনতে বায়ে কুলাচ্ছে না। এইরকম অবস্থার মধ্যে যোগ্যতার সঙ্গে এই রাজ্যের আর্থিক অবস্থাকে ধরে রাখবার চেষ্টা করেছেন তারজন্য তাকে নিশ্চয়ই ধন্যবাদ জানাতে হয়। সেইদিক দিয়ে আপনারা গোড়ার দিকে গেলেন না, বিরোধী পক্ষ ভাষা ভাষা আলোচনা করে গেলেন, যেন বিরোধিতা করার জন্য বিরোধিতা, অর্থহীন বিরোধিতা করলেন। মাননীয় অর্থমন্ত্রী যে সাপ্লিমেন্টারি ডিমান্ড এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-30 — 2-40 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অতিরিক্ত ব্যায়-বরাদ্দ বিলের উপর আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমে আর একবার বলছি যে যদিও কথাটা অতিরিক্ত ব্যয়-বরাদ্দ বলা হয় তবে পরিষ্কার করে বলা উচিত পরিকল্পনা সংশোধিত বাজেট বরাদ্দ আপনাদের কাছে আমি পেশ করেছি, কোনও অতিরিক্ত ব্যয়-বরাদ্দ আপনাদের কাছে পেশ করি নি। মোট ব্যায় বরাদ্দ এক রেখে কোনও কোনও দপ্তরের ক্ষেত্রে পুর্নবন্টন অল্প একটু করার প্রয়োজন হয়েছে। কোনও কোনও দপ্তরে কিছু সঞ্চয় করে মোট অর্থাঙ্ক, মোট বরাদ্দ এক রেখে শুধু পুনর্বন্টন করা হয়। এই পুনর্বন্টন করার ক্ষেত্রে যেহেতু কোনও কোনও দপ্তরে এক থাকে, কোনও কোনও দপ্তরে একটু বেশি হচ্ছে, সামগ্রিক ভাবে এক থাকলেও সমস্ত অনুমোদনের জন্য আপনাদের কাছে ব্যায়-বরাদ্দ উত্থাপন করেছি। এখানে মূল প্রশ্ন হচ্ছে এই পুনর্বন্টনের মোট অর্থাঙ্ক যেটা বলা হচ্ছে, বিশেষ করে যেটা আপনাদের কাছে ভোট চাইছি সেটা বাজেটের কত শতাংশ? মূল প্রশ্নটা হচ্ছে সেখানেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ৫২৩ কোটি টাকার মতো যে অতিরিক্ত ব্যায়-বরাদ্দ এনেছি তারমধ্যে ৪৪৬ কোটি টাকা যা চার্জ অ্যাকাউন্টে, যার আলোচনার অবকাশ নেই। অধিকাংশ ক্ষেত্রে এইগুলি মহামান্য হাইকোর্ট এবং মহামান্য সুপ্রিম কোর্টের কোনও না কোনও নির্দেশ কার্যকর করার জন্য, অথবা কোন ক্ষেত্রে কেন্দ্রের সুদের হার বেড়েছে সেটা দেবার জন্য। এই ব্যাপারে আলোচনার অবকাশ থাকে না। এরমধ্যে যেটার আলোচনার অবকাশ আছে সেটা ভোটেড পার্ট এবং সেটা হচ্ছে প্রায় ৭৭ কোটি টাকার মতো। আমি হিসাব নেবার চেষ্টা করছিলাম। আমাদের যে মোট বাজেট তারও ভোটেড অংশ হচ্ছে প্রায় ৭০০০ কোটি টাকা। এই ৭০০০ কোটি টাকার মধ্যে ৭৭ কোটি টাকা কত শতাংশ? এটা এক শতাংশের কাছাকাছি। অর্থাৎ আমাদের পুনর্বন্টনের হার হচ্ছে এক শতাংশ। এই বাজেট পুনর্বন্টনের জন্য আপনাদের অনুমোদন চাচ্ছি। আমি এখানে সমালোচনার জন্য নয়, তুলনা করার জন্য বলতে চাই যে বিরোধী দলের সদস্যরা

যখন এখানে সরকারে ছিলেন, আমি ১৯৭৪-৭৫ সালের কথা উল্লেখ করতে চাই। ১৯৭৪-৭৫ সালের তথ্য থেকে দেখা যাচ্ছে তখন মোট যে ভোটেড বাজেট ছিল তার উপর অতিরিক্ত ব্যায়-বরাদ্দ মোট ভোটেড বাজেটের ৮ শতাংশ। সেই ৮ শতাংশ থেকে কমিয়ে কমিয়ে আমরা এক শতাংশ করতে পেরেছি। এই হিসাবটা আমি আপনাদের কাছে রাখলাম। আমি এই প্রশ্নে আসছি কেন এটা করা হয়েছে, যেটা করা গিয়েছে, বিভিন্ন খাতে যেগুলি করেছি তার তথ্য কি, কি কারণে করা হয়েছে। এর উত্তর আমি পরে দেব। তার আগে যেপ্রশ্নগুলি মাননীয় বিরোধী দলের সদস্যরা করেছেন তার উত্তর আমি দেব, প্রথম থেকে সেই ব্যাপারে আসছি। মাননীয় বিধায়ক সত্য বাপুলি মহাশয় প্রথমে প্রশ্ন করেছিলেন, আপনাদের আরও খরচ কমানো দরকার পরিকল্পনা বহির্ভুত খাতে। মূলত এটা করার জন্য কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরা আত্মত্যাগ করে কোথায় অবস্থান করছেন আর আমাদের মন্ত্রীরা আত্মত্যাগ করে কোথায় অবস্থান করছেন সেটা বলেছেন। আমি মনেকরি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আত্মত্যাগ করার একটু তুলনা নিশ্চয় করা উচিত। কেন্দ্রীয় মন্ত্রীরা যারা পূর্ণমন্ত্রী আছেন এই সম্বন্ধে যে তথ্য আমি কয়েক মিনিটে জোগাড় করেছি এবং আমার কিছু জানা আছে তারা আত্মত্যাগ করার পর ১০ হাজার টাকার বেশি সাম্মানিক পান। মন্ত্রীরা ১০ হাজার টাকার কম কেউ পান না। আমাদের পূর্ণ মন্ত্রীরা সামগ্রিক ভাবে অ্যালাউন্স ইত্যাদি নিয়ে পান ২,২৫০ টাকা। আর আমাদের যারা মিনিস্টার অব স্টেট তারা দু'হাজার টাকা পান না, তারা ১,৮৫০ টাকা পান। মাননীয় সদস্য সত্য বাপুলি বললেন কেন্দ্রীয় মন্ত্রীরা একটা দুটো টেলিফোন ছেড়ে দেন, আপনারা টেলিফোন ছেড়ে দিতে পারেন না। আমি একটু খোঁজ নিলাম। আমাদের নতুন মন্ত্রী যারা হয়েছেন, তারা টেলিফোন কি ছেড়ে দেবেন? তারা কোনও টেলিফোনই পান নি। আমরা কিন্তু এইভাবে অবস্থান করি। আপনারা বললেন বলেই বললাম, এমনিতে মুখ ফুটে কিছু বলি নি। আপনারা সমস্ত রাজ্যের তথ্যটা কি, দয়া করে একটু খোঁজ নেবেন। আমি একটু খোঁজ নিয়েছি। বিভিন্ন রাজ্যে সাম্মানিক হিসাবে ভাতা ইত্যাদি নিয়ে তারা যা পান, আমরা তুলনা করেছি। এটা আমাদের প্রচ্ছন্ন গর্ব, যেটা বুকের মধ্যে রাখি। আমরা কম সাম্মানিক নেব, এটা আমরা বামফ্রন্ট থেকে সিদ্ধান্ত নিয়েছি। এখানে আপনারা আত্মত্যাগের প্রশ্ন তুলে ভুল করে ফেলেছেন। এখানে বলেছেন পরিকল্পনা বহির্ভুত খাতে খরচ কমাতে পারছি না। কেন্দ্রীয় মন্ত্রীর পরিকল্পনা বহির্ভূত খাতে ৮৪,৪৭৫ কোটি টাকার .০০০০১ শতাংশ আপনারা কমাতে পারেন নি। কিন্তু কমাতে গিয়ে মূল যেটা করেছেন, কার মাধ্যমে পরিকল্পনা বহির্ভূত খাতে এটা কমিয়েছেন সেটা বিদায় নীতির মাধ্যমে, ছাঁটাইয়ের মাধ্যমে। সেটা ঢোকাতে চেয়েছেন। এই ব্যাপারে আমরা পরিকল্পনা বহির্ভূত খাতে এই বছরে ২০০ কোটি টাকা কমিয়েছি। এটা কিন্তু কোনও ছাঁটাই করে নয়। আপনারা বিদায় নীতির মাধ্যমে যে অপ্রয়োজনীয় খরচগুলো আছে সেগুলোকে কমাতে পারেন নি। আমরা সেই অপ্রয়োজনীয় খরচগুলো কমাবো, আমরা অঙ্গীকার নিচ্ছি। এখানে সত্য বাপুলি প্রশ্ন করেছিলেন, বক্রেশ্বর প্রকল্পের ব্যাপারে আপনারা যে সমস্ত কথা দিয়েছিলেন সেসব কথা রাখতে পারেন নি। বক্রেশ্বরের জন্য সোভিয়েত রাশিয়া কবে ঋণ দিতে চেয়েছিল - ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে। আপনারা যদি এই অর্থ দিয়ে দিতে পারতেন তখন, তাহলে ৮০০ কোটি টাকায় এটি হয়ে যেতে পারতো এবং এরজন্য সময় লাগতো চার বছর। অর্থাৎ '৯০ সালে এটি হয়ে যেত। ন্যাশনাল ফ্রন্ট গভর্নমেন্ট এসে যখন দেন তখন সোভিয়েত ইউনিয়নে গোলমাল দেখা

দেয়। সাধারণ মানুষ এই প্রশ্ন করতে পারেন, আপনাদের এই প্রশ্ন করার নৈতিক কোনও অধিকারই নেই, যেটি চার বছরেই শেষ হয়ে যেত। আপনি বললেন যে বিশ্ব ব্যাঙ্কের একজন ভাইস প্রেসিডেন্ট এখানে এসে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছিলেন, কি আলোচনা করেছিলেন? এর উত্তর মাননীয় মুখ্যমন্ত্রী যদি প্রয়োজন বলে মনে করেন তাহলে দেবেন। তবে ঐ আলোচনায় আমারও থাকার সুযোগ হয়েছিল। মুখ্যমন্ত্রী একটি কথা বলেছিলেন যে, আপনাদের একজিট পলিসির শর্ত, যদি একজিট পলিসির কোনও শর্ত আরোপ করেন তাহলে আমরা তা মেনে নেব না। আপনারা কিন্তু ঐ একজিট পলিসি মেনে নিয়েছেন এবং মেনেছেন বলে একটা কথা জানবেন, এই ক্ষেত্রে আপনাদের আত্মসম্মানের যে স্তর, আমরা মনে করি, পশ্চিমবাংলার সাধারণ মানুষের আত্মসম্মানের স্তর তার থেকে অনেক উঁচুতে। আমরা সাধারণ মানুষের সঙ্গে আছি। আর একটা প্রশ্ন এখানে করেছিলেন যে, স্বনিযুক্তি কর্মসংস্থান ইত্যাদির জন্য অর্থ বেশি বরাদ্দ করেন নি। আমি এই বিষয়ে বাজেটের উত্তর দিতে গিয়ে বলেছি। আমরা দেখছি যে, কেন্দ্রীয় সরকারের -এর এই ব্যাপারে ২,২২০ কোটি টাকা বরাদ্দ ছিল। কর্মসংস্থানের ও স্বনিযুক্তির জন্য কেন্দ্রীয় সরকারের যে অর্থ বরাদ্দ ছিল সেটা কমিয়ে দিয়েছেন এবং করেছেন ২,০৪৩ কোটি। স্বনিযুক্তি প্রকল্পে আমাদের ৫৫ কোটি টাকা বরাদ্দ ছিল। আমরা খুব আর্থিক সঙ্কটের মধ্যেও এই অর্থ কমাইনি, এর সাথে আমরা ২০ কোটি টাকা যুক্ত করেছি। এখানে মানস ভুঁইয়া একটা প্রশ্ন তুলেছিলেন যে, আপনারা স্বল্প সঞ্চয়ের ক্ষেত্রে কি করেছেন? কোন একটা সংস্থা বে-আইনি কাজকর্ম করছে সেটা বন্ধ করার জন্য কি করেছেন? একটু আগেই আপনাদের কাছে স্টেটমেন্ট করেছি। স্বাভাবিকভাবেই এটা করার একমাত্র আইনগত অধিকার আছে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া। এই বিষয়টা ডাঃ মানস ভুঁইয়া ভালোভাবেই জানেন। এতদসত্ত্বেও দুটি কথা বলার দরকার যেখানে কেউ প্রবঞ্চনা করছিলেন বলে মনে হচ্ছিল রাজ্য সরকার সেক্ষেত্রে হস্তক্ষেপ করে থামিয়ে দিয়েছেন। এরপরেও বলছি যে, রিজার্ভ ব্যাঙ্কের সাহায্য নিয়ে এই ধরনের সংস্থাকে আমরা থামিয়ে দিয়েছি। তবে একটি কথা বাকি থাকছে, এরপরেও যে যে জায়গাগুলিতে পুনর্বন্টন হয়ে যাচ্ছে সেগুলিতে কেন হচ্ছে সেটা জানার দরকার আছে। তার একটা দিক হচ্ছে এই যে টাকা ধরা ছিল বাজেটে, তাতে কোনও গোপনিয়তা নেই, এই ২৫ কোটি টাকা পাবলিক আন্ডারটেকিংসে বেতন হার পুর্নবিন্যাসের জন্য আর মোট অর্থাঙ্কটা আমরা বিভিন্ন দপ্তরে ছড়িয়ে দিয়েছি। দ্বিতীয় হুগলি সেতুর জন্য আপনারা ১১ কোটি টাকা দিয়েছেন, আমরা আরও ৪ কোটি টাকা তার সাথে যুক্ত করেছি। এই নিয়ে মোট ১৫ কোটি টাকা হল। ক্যালামিটি ফান্ডেও আমরা আপনাদের সঙ্গে টাকা যুক্ত করেছি। আগুন নেভানোর একটি যন্ত্র আমরা জাপান থেকে উপহার হিসাবে পেয়েছিলাম সেই যন্ত্রটির উপরেও কেন্দ্রীয় সরকার কাস্টমস ডিউটি চাপিয়েছেন। আমাদের মুখ্যমন্ত্রী অনেক অনুরোধ করা সত্ত্বেও ওনারা কথা রাখেন নি, ডিউটিস ট্যারিফ বসিয়েছেন। আর ভরতুকি দেওয়া অর্থাৎ সাবসিডাইসড রেশনের ক্ষেত্রে গ্রামাঞ্চলে ভূমিহীন ক্ষেত-মজুরদের যে সুযোগ দেওয়া হত আপনারা রেশনের মূল্য বৃদ্ধির ফলে সেই ভরতুকি বাড়াতে হয়েছে এবং এই নিয়ে অতিরিক্ত বরাদ্দ হয়েছে। শেষকালে আমি এই বলে শেষ করছি যে, আগামি অর্থাঙ্কের পরেও মোট একটা জায়গায় আমরা অঙ্গীকার বদ্ধ থাকছি, যেখানে করগুলি আছে সেগুলি সকলের সহযোগিতা নিয়ে আমরা আদায় করব। পঞ্চায়েতের মাধ্যমে ক্ষমতার বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে আদায় করব। আদায়ের ক্ষেত্রে কিন্তু আমাদের দৃষ্টিভঙ্গি শুধু

থাকছে দুটি বিষয়ের উপরে এক খাদ্য শস্য উৎপাদন, ১৪০ কোটি উৎপাদন করতে পারলে উৎপাদনের দিক থেকে আমরা স্বয়ম্ভর হতে পারব। আমরা ইতিমধ্যেই ১২০ কোটি টনের কাছাকাছি এসে গেছি। এই ব্যবধানটা আরও যাতে কমিয়ে আনতে পারি তার চেষ্টা করছি এবং আসুন, আপনাদের সহযোগিতা এই বিষয়ে চাইছি। দ্বিতীয়ত কর্মসংস্থানে স্বনিযুক্ত প্রকল্পের ক্ষেত্রে আমরা আগামি বছরের লক্ষ্যমাত্রা রেখেছি ৫ লক্ষ এবং তারজন্য অর্থ যাতে পৌঁছে দেওয়া হয় তার চেষ্টাও করছি। এই লক্ষ্য মাত্রাও যাতে অতিক্রম করতে পারি তারজন্য আসুন আপনারা সহযোগিতা করুন। প্রতিটি জেলায়, প্রতিটি অঞ্চলে, প্রতিটি ব্লকে, প্রতিটি গ্রামে এবং পৌরসভাগুলিতে এই লক্ষ্যমাত্রা স্থির করে, এটা অতিক্রম করার চেষ্টা করব। তারজন্য রাজনীতির উর্ধ্বে থেকে গরিব বাড়ির ছেলে বা মেয়েকে এই প্রকল্পের আওতায় এনে সমান অধিকার দেওয়া হবে এবং এরজন্য সকলের সহযোগিতা কামনা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Asim Kumar Dasgupta that the West Bengal Appropriation Bill, 1992 be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 - 3, Schedule and Preamble**

The question that clauses 1 - 3, Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Asim Kumar Dasgupta :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1992**

**Shri Dinesh Chandra Dakuaa :** Sir I beg to introduce the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1992 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The West Bengal scheduled castes and Scheduled tirbes (Reservation of Vacancies in services and Posts) Act, 1976 came into force on 15.8.1976. Even after a lapse of fifteen years, the members of the scheduled castes and the scheduled tribes are not adequately represented in services and Posts under the state.

The Act does not contain any restrictive provision against dereservation of vacancies reserved for scheduled castes and scheduled tribes in the event of non-availability of such candidates for filling up

[30th March, 1992]

reserved vacancies. In the absence of any such provision for restricting dereservation, appointing authorities do not generally feel inclined to make an all out effort for finding out suitable scheduled caste and scheduled tribe candidates for filling up reserved vacancies and, instead, they are most often found to adopt the easy course of deservation of reserved vacancies on the plea of non-availability reserved category candidates.

It was expendient to impose partial ban/restriction against dereservation of vacancies reserved for sch. castes and sch. tribes by suitable amendment of the Act.

As the West Bengal Legislative Assembly was not in session, the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of vacancies in services and Posts) (Amendment) Ordinance 1992 was promulgated with a view to restricting dereservation of reserved vacancies.

**Mr. Speaker :** There is one Statutory Resolution on this Bill. It is in order. I now request Shri Mannan to move his Statutory Resolution.

· **Shri Abdul Mannan :** Sir, I beg to move that the House disapproves the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Ordinance, 1992 (West Bengal Ordinance No.1 of 1992).

[2-40 — 2-50 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, প্রথমেই আমি বলি এই অর্ডিনান্সের বিরুদ্ধে স্ট্যাটিউটোরি রেজলিউশন নিয়ে আসাতে আমাদের মাননীয় ট্রেজারি বেঞ্চের সদস্যরা হয়ত অনেকে মনে করছেন যে এই বিলটার আমরা বিরোধিতা করছি। আজকে যে বিলটা আনা হয়েছে এই বিলটার বিরুদ্ধে আমরা নই। কারণ এই বিলটা নিয়ে আসা হয়েছে যে জন্য সেই এস.সি., এস.টি. যারা লোকজন আছেন তারা যেভাবে বঞ্চিত হচ্ছেন তাদের সেই বঞ্চনা দূর করতে এটা করা হয়েছে এ অর্ডিনান্সটা নিয়ে এসে। স্যার, এই বিলটির বিরুদ্ধে আমি বলছি, কারণ হচ্ছে ১৫ই ফেব্রুয়ারি '৯২ সালে এই অর্ডিনান্স জারি হয়েছে, আর ২রা মার্চ আমাদের এই হাউস শুরু হয়েছে, এত অল্প সময়ের মধ্যে এই অর্ডিনান্স না এনে যদি হাউসে বিলটা আনতেন তাহলে এটা গণতন্ত্রসম্মত হত এবং হাউসের মর্যাদা বৃদ্ধি পেত। কিন্তু এদের কাছে ১৫ দিনও অপেক্ষা করার সময় রইল না। এখানে উনি আন্ডার রুল ৭২(১) যে স্টেটমেন্ট দিয়েছেন তাতে বলছেন even after a lapse of 15 years the members of the scheduled castes and scheduled tribes are not adequately represented in the services and posts under the State. West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) Act, 1976. স্যার, যেটা '৭৬ সালে হয় সেই West Bengal Scheduled castes and Scheduled tribes এটা হয়েছিল ১৫ই আগস্ট ১৯৭৬ সালে। আজকে সেই বিলটা

কংগ্রেস আমলে অনেক কিছু কাজ করেছে বলে আপনারা দোষারোপ করেন, সেটা কংগ্রেস আমলে তৈরি হল, কিন্তু সেই আইনটা ১৫ বছর ধরে ইমপ্লিমেন্ট হল না। আইনটা থাকা সত্ত্বেও কার্যকর করা হল না। এস.সি., এস.টি. ভাইয়েরা বঞ্চিত হলেন বছরের পর বছর ধরে, সেখানে রাজ্য সরকার কি করলেন, রাজ্য সরকারের হাতে মন্ত্রী আছেন, এস.সি.এস.টি. মন্ত্রী আছেন, তারা কি করলেন আমরা কিছুই বুঝতে পারলাম না। তারা যদি সেটার জবাব দিতেন তাহলে ভাল হত। স্যার, এস.সি.এস.টি. কর্মচারিরা, বেকার যুবকরা বঞ্চিত হচ্ছেন আইনের ফাঁক দিয়ে, আমরা যদি একটু দেখি তাহলে দেখব বিভিন্ন স্কুলে টিচার অ্যাপয়েন্টমেন্টের সময় যে শিডিউল্ড কোটা করে দেওয়া থাকে তাতে সেখানে বলে দেওয়া থাকে এস.সি., এস.টি.দের নেওয়া হবে। দেখা গেল সিলেকশন করার সময় কোটা করার সময় কারা এস.সি., এস.টি.র জন্য কারা করেন এটা জানিনা স্কুলের এমন একটা সাবজেক্টের জন্য ডি.আই.অফিসেতে পাঠিয়ে দেওয়া হল সেটা জেনারেল ক্যাটিগোরিতেই পাওয়া যায়না। যেমন ইকনমিক্স টিচার, কেমিস্ট্রির টিচার ফিজিক্সের টিচার সংস্কৃতের টিচার। এখন এই সাবজেক্টগুলিকে এস.সি., এস.টি.তে ঢুকিয়ে দেওয়ার ফলে যখন সেখানে এই সাবজেক্টের টিচার পাওয়া যায়না তখন সেটাকে জেনারেল ক্যাটিগোরি করে সেখানে জেনারেল ক্যাটিগোরির লোক ঢুকিয়ে দেওয়া হয়, ফলে এস.সি., এস.টি.-র লোকেরা বঞ্চিত হলেন। এইভাবে শিডিউল্ড কাস্ট কমিউনিটির লোকদের বঞ্চিত করে। আপনার দপ্তর এইসব ক্ষেত্রে কি করে? সমস্ত ডিপার্টমেন্টের সঙ্গে আপনার ডিপার্টমেন্টের একটা কমিউনিকেশনের অভাব রয়েছে। এডুকেশন ডিপার্টমেন্টকে আপনি বলতে পারবেন না কিছু। শিডিউল্ড কাস্ট কমিউনিটি এবং শিডিউল্ড ট্রাইবস কমিউনিটি কর্মচারিদের চাকরি পাওয়ার ক্ষেত্রে এই অসুবিধাগুলি হচ্ছে এবং সেই অসুবিধাগুলির বিরুদ্ধে আপনি কোনও ব্যবস্থা নিতে পারেননি। আজকে ১৫ বছর পরে আপনি একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন এবং এতদিন ধরে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস ভাইরা বঞ্চিত হল। আপনার ডিপার্টমেন্টের গাফিলতির জন্য সেই সমস্ত ভাইদের চাকরির বয়স বেড়ে গেল, তারা চাকরি পেল না। আপনাকে আরেকটা কথা বলি, অনেক সময় দেখা যায় যে একটা ডিপার্টমেন্টে সেই কমিউনিটির লোক পাওয়া যাচ্ছে না, তখন সেখানে অন্য কমিউনিটির লোক নেওয়া হয়। আপনি বলেছেন যে এটা যাতে না হয় সেটা দেখবেন। এরজন্য আইনটা কবে গভর্নমেন্ট ইমপ্লিমেন্ট করবেন। কারণ সরকারের তো ১৮ মাস বছর। এখানে টোয়েন্টি পয়েন্ট ভ্যাকেন্সির কথা বলা হয়েছে কিন্তু এখন তো সেখানে ৫০ টা ভ্যাকান্সি হয়ে গেছে। ২০টা ভ্যাকান্সি হলে চারটে শিডিউল্ড কাস্ট শিডিউল্ড ট্রাইবস লোক ঢুকবে। এখন যেটা ৫০ টা ভ্যাকান্সি হয়ে গেছে সেখানে ঐ কোটায় কিভাবে ভাগ হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি এই ব্যাপারে উত্তর দেন তাহলে আমরা বেশি উপকৃত হতাম। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবসদের জন্য এই বিলটা বিধানসভায় এনে উনি দেখাতে চাইলেন যে উনি অনেক কিছু করেছেন সেটা দেখাতে চাইলেন। মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, মন্ডল কমিশনের রেকমেন্ডেশন অনুযায়ী ব্যাকওয়ার্ড ক্লাশ এবং যারা ইকনমিক্যালি ব্যাকওয়ার্ড ক্লাশ এদের জন্য এখানে কি হচ্ছে। যদি না হয়ে থাকে তাহলে কেন হয়নি? আপনার কাছে এইরকম কোনও লিস্ট আছে যে কারা মন্ডল কমিশনের সুবিধা পেতে পারে? আপনাদের মুখ্যমন্ত্রী এক সময়ে বলেছিলেন যে মন্ডল কমিশনের সুযোগসুবিধা পাওয়ার মতো এইরকম কোনও লোক আমাদের রাজ্যে নেই। তার মানে আমাদের রাজ্যে কি ব্যাকওয়ার্ড ক্লাশ, কেউ নেই। একটা জিনিস আমরা খুব

দুঃখের সঙ্গে অনেক সময় লক্ষ করে থাকি এবং আমাদের প্রাক্তন শিক্ষামন্ত্রী মাননীয় পার্থ দে মহাশয়ও এখানে আছেন, আমরা দেখেছি যে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস ছেলে-মেয়েরা কি কেউ কলেজে চাকরি করতে পারেন না। এখানে তাদের কোন কোটা নেই। ল্যাঙ্গুয়েজ গ্রুপে, সোশ্যাল সায়েন্স গ্রুপে, ওয়ার্ক এডুকেশন গ্রুপে বা হেড মাস্টারমশাইয়ের ক্ষেত্রে এস.সি., এস.টি কোটা আছে। কিন্তু কলেজের ক্ষেত্রে কোনও কোটা নেই। তারা কি কলেজে চাকরি করতে পারবে না? এই আইনটা নিয়ে আসার আগে একটা জিনিস লক্ষ করা দরকার যে, শিডিউল্ড কাস্ট কমিউনিটিতে কোন ক্যাটাগরির ছেলেমেয়ে বেশি পাওয়া যায়। কারণ আই.এ.এস., আই.পি.এস., আই.সি.এস. মোটামুটি আছে বা পাওয়া যায়। কিন্তু গ্রামের যে শিডিউল্ড কাস্ট বা শিডিউল্ড ট্রাইব আছে তারা তো গ্রামের পাঠশালা থেকেই পাশ করে আসছে। সেই কমিউনিটিকে জেনারেল এডুকেশন দিয়ে তাদের চাকরির ব্যাপারে যে সমস্ত টার্মস অ্যান্ড কন্ডিশন আছে সেগুলো যদি একটু লিনিয়েন্ট করেন তাহলে ভালো হয়। আশাকরি আপনি আমার বক্তব্যকে অ্যাকসেপ্ট করবেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ ডাকুয়া, মান্নান সাহেব যে স্ট্যাটুটারি রেজোলিউশন মুভ করেছেন .আপনি তার উত্তর দিন।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** অ্যাসেম্বলি বসার বেশিদিন আগে নয়, কিছুদিন আগে বিল করতে হয়েছে। মাননীয় স্পিকার স্যার, এটা সবারই জানা আছে যে, অর্ডিন্যান্স তৈরি করতে গেলে অনেকদিন আগের থেকে প্রচেষ্টা চালাতে হয়। সেই প্রচেষ্টা চালিয়ে যখন কালমিনেশন হয় তখন সেটা অর্ডিন্যান্স পরিণত হয়। এটা যখন হয় তখন হাউসের নোটিফিকেশন হয়নি। ভালো জিনিস যখন করতে হয় যত তাড়াতাড়ি হয় ততই ভালো হয়। দুদিন আগে করলেও নিশ্চয় ভালো বলবেন। মেম্বারও বলেছেন ভালো হয়েছে। ভালো যদি করার থাকে, পদ্ধতিগত ভাবে দু-একদিন আগে পরে সেটা ব্যাপার নয়। একদিন আগে হলেও সেটা ভালো। অন্তত সেই তারিখে একটা অ্যাপয়েন্টমেন্ট আটকাতে পেরেছি। ফিফটিন্থ ডেজ টাইম ইজ সাফিসিয়েন্ট টু রেসট্রিক্ট দি ডি-রিজার্ভেশন। সুতরাং বেটার থিংস সেটা যতটা আগে হয়েছে ততটাই ভালো হয়েছে। আমরা যখন অ্যাসেম্বলিতে প্লেস করেছি সুনেস্ট পসিবিল টাইমে প্লেস করেছি। নাউ ইট ইজ ফর দি কনসিডারেশন অফ দি অ্যাসেম্বলি।

The motion of Shri Abdul Mannan that the House disapproves the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Service and Posts) (Amendment) Ordinance, 1992 (West Bengal ordinance No.1 of 1992), was then put and lost.

**Shri Dinesh Chandra Dakua :** Sir, I beg to move that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Service and Posts) (Amendment) Bill, 1992, be taken into consideration.

[2-50 — 3-00 P.M.]

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, তফসিলি জাতি এবং আদিবাসিদের

সংরক্ষণ সংক্রান্ত বিষয়ে যে অ্যামেন্ডমেন্ট এসেছে আমি তাকে পুরোপুরি সমর্থন করে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এটা খুব সময়োপযোগি হয়েছে, এটা খুবই প্রয়োজন ছিল। আমাদের বিরোধী পক্ষের সদস্য মান্নান সাহেব বললেন ১৫ বছর পরেও আজকে এইরকম কনডিশন কেন। আমরা তো লক্ষ্য করেছি চাকরি দেওয়ার ক্ষেত্রে এবং অন্যান্য বিভিন্ন সমস্যা সমাধানের ক্ষেত্রে যে সংরক্ষণ নীতি ছিল সেটা তারা পালন করেন নি। সরকারি স্কুল কলেজে এবং সমস্ত প্রতিষ্ঠানে আদিবাসিদের সংখ্যা অনুপাতে তাদের প্রতিনিধিত্ব হচ্ছিল না। এরজন্য দায়ী তো তারা। বামফ্রন্ট সরকার আবার চেষ্টা করছেন, রেশিও অনুযায়ী তফসিলি জাতি এবং আদিবাসিদের প্রতিনিধিত্ব যাতে ঠিকভাবে হতে পারে তার চেষ্টা করছেন। তা সত্ত্বেও লক্ষ্য করছি দুঃখের সঙ্গে কিছু কিছু প্রতিষ্ঠানে এই আইনকে বুড়ো আঙ্গুল দেখিয়ে, আইনের ফাঁক-ফোঁকর দেখিয়ে আদিবাসিদের বঞ্চিত করা হচ্ছে। তারই জন্য এই বিলটা নিয়ে আসা হয়েছে। আমি বলতে চাইছি না যে সমস্ত সংরক্ষণ ব্যবস্থা চিরদিনের মতো থাক। কিন্তু বিভিন্ন প্রতিষ্ঠানের যারা অ্যাপয়েন্টিং অথরিটি আছেন, তারা তাদের খেয়াল খুশিমতো রিজার্ভ সিটকে ডিরিজার্ভ করতে না পারে, তারই ব্যবস্থা এই বিলে নিয়ে আসা হয়েছে। আগে বহু রিজার্ভ সিটকে ডিরিজার্ভ করা হয়েছে। মান্নান সাহেব মন্ডল কমিশনের কথা বলেছেন। ভিপি সিং মন্ডল কমিশনের সুপারিশ কার্যকর করতে চেষ্টা করেছিলেন। এই প্রশ্নেই তাকে চলে যেতে হয়েছিল। বি, জে, পির সঙ্গে হাত মিলিয়ে তাকে সরিয়ে দিতে সফল হয়েছিল কারা তা আমরা জানি। আমরা জানি বামফ্রন্ট সরকার এই সংরক্ষণ নীতি ঠিকভাবে যাতে কার্যকর করা যায় তারজন্য পরিকাঠামো তৈরি করেছেন। এরফলে স্কুল-কলেজ সহ সরকারি প্রতিষ্ঠানে এবং বেসরকারি প্রতিষ্ঠানে যাতে করে আদিবাসিরা তাদের সংখ্যার অনুপাতে প্রতিনিধিত্ব পায় তার চেষ্টা করেছেন। এই কাঠামো ব্যবস্থা বামফ্রন্ট সরকার চালু করেছেন। আমরা লক্ষ্য করছি সরকারি উর্ধ্বতন কর্তৃপক্ষ এবং আমলাদের মধ্যে কিছু কিছু শিথিলতা দেখা যাচ্ছে। তফসিলি জাতির এবং উপজাতির মানুষ যাতে উপযুক্ত প্রতিনিধিত্ব পায় সেটা সকলকেই দেখতে হবে। অনেক সময় দেখা যাচ্ছে গণতান্ত্রিক আন্দোলনে যুক্ত করে তফসিলি জাতি এবং উপজাতির এই সমস্ত আন্দোলনে কংগ্রেস (ই)র অংশ খুব সক্রিয় নয়। আমরা ত্রিপুরায় লক্ষ্য করছি, সেখানে ত্রিপুরা উপজাতি যুব সমিতির কংগ্রেস উস্কানি দিচ্ছে, এম, এন, এফকে তারা উস্কানি দিচ্ছে, ঝাড়খন্ড পার্টির সঙ্গে তাদের যোগাযোগ আছে। বিচ্ছিন্নতাবাদি শক্তির সঙ্গে ওদের সংযোগ। উপরন্তু সাম্রাজ্যবাদি শক্তি অর্থনৈতিক ব্যবস্থা করার নাম করে মানুষের কাছে এসে ভারত বিদ্বেষ প্রচার করছে, ভারত সম্পর্কে বিদ্বেষমূলক উস্কানি দিচ্ছে। স্বভাবতই, ভারতবর্ষের অখন্ডতার প্রশ্ন এর সঙ্গে জড়িয়ে আছে। আমরা মনেকরি শুধুমাত্র সংরক্ষণের প্রশ্নে একটা অ্যামেন্ডমেন্ট নিয়ে এসে সমস্ত তফসিলি জাতি বা উপজাতি মানুষের কল্যাণ করা যাবে না। যে সঙ্কট দেখা দিয়েছে তাতে তফসিলি জাতি এবং উপজাতির মানুষ ছাড়াও অন্যান্য শ্রেণীর মানুষও দুঃখ-কষ্টের মধ্যে আছে। তাই আমরা বিচলিত বোধ করছি। কাজেই খুবই সহানুভূতির সঙ্গে সেই সমস্ত মানুষের পাশে দাঁড়াবার প্রয়োজন আছে। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর চাকরি বাকরি, সামাজিক প্রকল্প, উন্নয়নমূলক কাজের ক্ষেত্রে, সমস্ত দিক থেকে চেষ্টা করে কিছু উন্নয়নমূলক কাজ করা গিয়েছে।

কাজেই স্বাভাবিকভাবে তাদের শুধু অর্থনৈতিক দিকটা দেখলেই চলবে না, আদিবাসিদের

সংস্কৃতি, ভাষা এবং সামাজিক স্বীকৃতির দিকটাও দেখতে হবে। স্যার, কানুর স্বীকৃতির ব্যাপারে বামফ্রন্টের অবদানের কথা সকলেই জানেন। কাজেই আমি বলব, তাদের সংরক্ষণের দিকটার সাথে সাথে বৃহত্তর গণতান্ত্রিক আন্দোলনে তাদের যাতে যুক্ত করা যায় সে কথাও ভাবতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় সংরক্ষণের ব্যাপারে ফাঁকফোঁকর বন্ধ করার জন্য এবং এই সমাজব্যবস্থায় তাদের অর্থিক উন্নয়নের জন্য আজ যে বিল এনেছেন তা সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আদিবাসি ও তফসিলি কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ যে বিল এনেছেন তা সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, কংগ্রেসের এক বন্ধু বললেন যে বামফ্রন্ট সরকারের আগে কংগ্রেসের জমানায় এই বিল তারা এনেছিলেন এবং তিনি বললেন যে বামফ্রন্টের জমানায় এর কোনও কাজ হয়নি। স্যার, এই প্রসঙ্গে প্রথমেই যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, ১৯৭৭ সালের আগে কংগ্রেস কোনও সময়ই রিজারভেশন কোটা মেনটেন করেন নি। এর অনেক জ্বলন্ত উদাহরণও আমি দিতে পারি, কিন্তু সময়ের অভাবে তা এখন দিতে পারছি না। আমরা দেখেছি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর তফসিলি এবং আদিবাসিরা চাকরি পাওয়ার ক্ষেত্রে যেসব সুযোগ সুবিধা পাওয়ার যোগ্য সেসব যাতে তারা পায় তারজন্য বামফ্রন্ট সরকার সচেষ্ট রয়েছেন এবং প্রচেষ্টা চালাচ্ছেন। এখানে হিসাব দেখলেই বোঝা যায় যে কত তফসিলি ও আদিবাসি সম্প্রদায়ের মানুষকে বামফ্রন্টের আমলে চাকরির সুযোগ দেওয়া গিয়েছে। এই প্রসঙ্গে স্যার, কয়েকটি কথা বলতে চাই। আদিবাসি এবং তফসিলি সম্প্রদায়ের জন্য যে রিজারভেশন কোটা রাখা হয় বিশেষ করে শিক্ষা ক্ষেত্রে যেটা কংগ্রেসের বন্ধুও বললেন যে শিক্ষা ক্ষেত্রে যখন পোস্ট তাদের জন্য রিজার্ভ রাখা হয় সেই জায়গায় হয়ত দেখা গেল কেমিস্ট্রিতে শিডিউল্ড ট্রাইবসদের জন্য রিজারভেশন রাখা হল কারণ তারা জানেন যে শিডিউল্ড ট্রাইবস বা কাস্টদের মধ্যে কেমিস্ট্রি অনার্স বা ম্যাথমেটিক্সে অনার্স কম পাওয়া যায়, কিন্তু কমিটি ইচ্ছাকৃতভাবে এটা করে। এটা দেখা দরকার। মন্ত্রী মহাশয়কে এই প্রসঙ্গে আরও বলব যে ফরেস্ট ডিপার্টমেন্ট এবং স্টেট ট্রান্সপোর্টে এখনও শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবসদের কোটা পুরণ করা হয়নি। এটা দেখা দরকার। তা ছাড়া অনেক গ্রাম বা মৌজা যা আদিবাসি এলাকা বলে ঘোষিত সেখানে ট্রাইবাল ছেলেরা রেশনের ডিলারশিপ পাওয়ার জন্য দরখাস্ত করা সত্ত্বেও তারা তা পাচ্ছে না। কাজেই শুধু চাকরি নয়, বিভিন্ন ক্ষেত্রে ডিলারশিপের ব্যাপারেও যাতে তাদের জন্য রিজারভেশন থাকে সেটা দেখা দরকার। তারপর ঠিকাদারির ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে কোনও পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদ তাদের দেখছে না। তাই আমি বলব, শুধু চাকরি নয়, অন্যান্য ক্ষেত্রেও শিডিউল্ড ট্রাইবস এবং শিডিউল্ড কাস্টদের অধিকার দেওয়া হোক এই অনুরোধ জানিয়ে এই বিলকে সমর্থন করে শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, প্রথমে যে অর্ডিন্যান্সটা আনা হয়েছিল, তার বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে আব্দুল মান্নান বক্তব্য রেখেছিলেন। কিন্তু অর্ডিন্যান্সের বিরোধিতা করে যে স্ট্যাচুটারি রেজলিউশন, সেটা ভোটে হেরে গিয়েছিল। আমরা অর্ডিন্যান্সের বিরোধিতা

করেছিলাম এই কারণে, মান্নান সাহেব সেটা খুব ভালভাবে বুঝিয়ে বলেছেন যে এত তাড়াহুড়ো করে বিধানসভাকে এড়িয়ে অর্ডিন্যান্স আনার কোনও কারণ ছিল না। মন্ত্রী মহাশয় একটা উত্তর দিয়েছেন একটা ভ্যাকান্সির ডিরিজার্ভেশন যদি আটকাতে পারি তাহলে মহত কাজ করেছি, আমার বক্তব্য যারা ১৫ বছর ধরে এই বিষয়ে কিছু করেননি, হঠাৎ ১৫ দিনের জন্য ভারি তাড়া হয়ে গেল, এটা কোনও যুক্তিতে মানা যায় না। আপনি জানেন স্যার, যে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় গণতান্ত্রিক মানুষ এই অর্ডিন্যান্স রাজের বিরোধিতা করেছে, আমরাও এই অর্ডিন্যান্স রাজের বিরোধিতা করছি। কিন্তু সঙ্গে সঙ্গে আমি এই কথাও বলছি, আমাদের এই আইনের ব্যাপারে মৌলিক কোনও আপত্তি নেই। আমরা এই আইনের ব্যাপারে কোনও আপত্তি করছি না। তার কারণ এই আইন একটা ভাল উদ্দেশ্যে আনা হয়েছে যাতে শিডিউল্ড কাস্ট এবং ট্রাইবদের জন্য যে সংরক্ষিত জায়গাগুলো আছে চাকরির, সেই চাকরির জায়গাগুলো যাতে চলে না যায়, আপনি জানেন স্যার, সংবিধানের ১৬/৪ ধারা অনুযায়ী চাকরিতে শিডিউল্ড কাস্টদের সংরক্ষণের সুযোগ আছে এবং নিয়ম আছে। কিন্তু তাতে দেখা যাচ্ছিল শিডিউল্ড কাস্ট ছেলেমেয়েরা যথেষ্ট চাকরি পাচ্ছিল না। এইজন্য প্রথম কংগ্রেস সরকার ৭৬ সালে এই যে আইনটা অরিজিনাল আইন, যার নাম হচ্ছে ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস রিজার্ভেশন অব.....ভ্যাকেন্সিজ ইন সার্ভিস এ-ড পোষ্ট... এই আইনটা আমরা কংগ্রেস সরকারের আমলে নিয়ে আসি। ১৫ বছর ধরে এই আইনই চলেছে, এর আগে খেয়াল হয়নি যে এটা পরিবর্তন করতে হবে। যে কোনও কারণেই হোক হঠাৎ ওদের বোধদয় হয়েছে, দেরিতে হলেও আমি এরজন্য আনন্দিত। এটা কখনই উচিত নয় এবং এটা একটা সব সময় প্রবণতা থাকে যে যারা অ্যাপয়েন্টিং অথরিটি তারা চেষ্টা করেন যে পোস্টের জন্য স্যুটেবল শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস ভ্যাকান্সিতে লোক পাওয়া যাচ্ছে না বলে তারা পোস্টটাকে ডিরিজার্ভ করার জন্য ব্যস্ত হয়ে ওঠেন। এইরকম একটা কাস্টিস্ট মনোভাব আমাদের সমাজে এখনও আছে। সেটা যে আইন করে বন্ধ করে দেওয়া হল, এটাকে আমি স্বাগত জানাচ্ছি। সঙ্গে সঙ্গে আরও একটা ব্যাপার যে এখন ডিরিজার্ভেশন করতে গেলে রাজ্য সরকারের কাছে রেফার করতে হবে। অ্যাপয়েন্টিং অথরিটি নিজেরা ডিরিজার্ভেশন করতে পারবে না এবং রাজ্য সরকারের কাছেও ডিরিজার্ভেশন করতে গেলে, সেখানে যে কোন ভ্যাকান্সি, উইল বি.....Carried forward against the Subsequent unreserved vacancy, এটাও আমরা স্বাগত জানাচ্ছি। কিন্তু আমি এই ব্যাপারে একটা কথা মন্ত্রী মহাশয়কে বলতে চাই, আপনি দেখবেন, এই যে বলা হয় যে যোগ্য প্রার্থি পাওয়া যাচ্ছে না, এটা সব জায়গায় ঠিক নয়। ধরুন একটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কিছু লোকের নাম চেয়ে পাঠানো হল, সেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে হয়তো স্যুটেবল ক্যান্ডিডেটের নাম পাঠাতে পারলো না। শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে সুযোগ থাকা উচিত, পাশের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যাতে সেখানে নাম পাঠানো যায়। আজকে শিক্ষার প্রসার অনেকাংশে ঘটেছে এবং মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই ব্যাপারে যে আইন বা নিয়মের পরিবর্তন করা যে অন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে দরকার হলে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব ভ্যাকান্সিতে যাতে লোক নিয়ে আসা যায়, তাতে এই ভ্যাকান্সি ফিল আপ হওয়ার ব্যাপারটা অনেকটা দূর হবে। স্যার, এই প্রসঙ্গে আমি একটা কথা. বলে রাখি, রবীন বাবু একটু আগে বললেন যে আপনাদের শিডিউল্ড কাস্ট প্রতিনিধি কোথায়, এটা

আমাদের পক্ষে দুঃখের বটে, লজ্জারও বটে যে কংগ্রেসের পক্ষ থেকে এখনও পর্যন্ত কোনও শিডিউল্ড কাস্ট প্রতিনিধি নেই। অপূর্ব বাবু, গোবিন্দ বাবু, তারা হেরে গেছেন হ্যাঁ ঠিকই শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব এলাকা থেকে। বামফ্রন্ট বেশি ভোট পেয়ে জিতেছে। কিন্তু প্রশ্ন এখানে, আপনারা যে জিতছেন, আপনারা জিতে কিছু করছেন না। আপনারা শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব, এদের ভোট নিচ্ছেন, কিন্তু কি করেছেন, আমি তার উদাহরণটা এবার রাখব, আপনারা ওদের ডোবাচ্ছেন এবং আপনারা শুধু ওদের ভোটের সওদা করছেন। আমি এই কথা আপনাদের কাছে বলতে চাই যে শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবদের কথা বলার জন্য শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইব হবার দরকার হয় না। ভারতবর্ষে যিনি সবচেয়ে বেশি হরিজনদের জন্য লড়েছিলেন তার নাম ছিল মোহনদাস করমচাঁদ গান্ধী। তিনি শিডিউল্ড কাস্ট ছিলেন না, বেনিয়া সম্প্রদায়ের মানুষ ছিলেন। তিনিই প্রথম ভারতবর্ষে শিডিউল্ড কাস্টদের সম্মান দিয়ে গেছেন। তিনি কমিউনিস্ট ছিলেন না, তিনি জাতীয় এবং কংগ্রেসের নেতা ছিলেন। এরপর যখন বামফ্রন্টের সদস্যরা বলবেন যে, তারাই সব শিডিউল্ড কাস্টদের প্রতিনিধিত্ব করছেন, তখন এ কথাটা তারা একটু মনে রাখবেন। হরিজনদের কথা বলার জন্য গান্ধীজির শিডিউল্ড কাস্টদের ভোটের দরকার হয়নি। তিনি হরিজনদের জন্যই লড়াই করেছিলেন।

এরপরে আমি বলতে চাই যে শিডিউল্ড কাস্টদের এমপ্লয়মেন্ট অ্যান্ড এডুকেশনের ক্ষেত্রে পশ্চিমবাংলা সর্বভারতীয় ক্ষেত্র থেকে পিছিয়ে আছে। স্যার, আমি হিসাব দিচ্ছি, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন—'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল '৯১ থেকে পড়ছি—১৯৯০ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ৯,৪৯৪ জনের প্লেসমেন্ট হয়েছিল। ৯,৪৯৪ জনের মধ্যে মাইনরিটিস, শিডিউল্ড কাস্টস অ্যান্ড শিডিউল্ড ট্রাইবরা কিভাবে নেগলেকটেড হয়েছে দেখুন। মুসলিম প্রার্থি চাকরি পেয়েছে মাত্র ৪৩৯ জন। ৪.৬২% মাত্র এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে মুসলিমরা চাকরি পেয়েছে। শিডিউল্ড কাস্ট কত পেয়েছে? শিডিউল্ড কাস্ট পেয়েছে ১২৮১ জন, অর্থাৎ ১৩.৬৪%। যেখানে শিডিউল্ড কাস্টদের রিজার্ভেশন হচ্ছে ২২% সেখানে তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে মাত্র ১৩.৬৪% চাকরি পেয়েছিল। অর্থাৎ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলি থেকে শিডিউল্ড কাস্টরা চাকরি পাচ্ছে না। আর শিডিউল্ড ট্রাইবস কত জন চাকরি পেয়েছে? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে ২৯৬ জন চাকরি পেয়েছে। মাত্র ৬%। এখানে আপনারা ভেকেন্সির ক্ষেত্রে প্যারিটি রাখতে পেরেছেন। কারণ শিডিউল্ড ট্রাইবদের জন্য রিজার্ভেশন ৬%। তাহলে আমরা দেখছি শিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে ৯% সর্টেজ হচ্ছে। এটা শুধু মাত্র এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে চাকরি দেওয়ার ক্ষেত্রেই হচ্ছে। জেনারেল চাকরির ক্ষেত্রে অবস্থাটা আরও ভীষণ খারাপ। এরপরও আপনারা বলছেন পশ্চিমবাংলায় বামফ্রন্ট শিডিউল্ড কাস্টদের জন্য অনেক কিছু করছে, তাদের দারুণ উন্নতি হচ্ছে!

তারপর এনরোলমেন্ট ইন প্রাইমারি স্কুল। শিডিউল্ড কাস্টদের প্রাইমারি স্কুলে পাঠাবার ক্ষেত্রে পশ্চিমবাংলা সারা ভারতবর্ষে এখন ১০-ম স্থানে। এনরোলমেন্ট পার ১ লক্ষ শিডিউল্ড কাস্ট পপুলেশন ইন প্রাইমারি স্কুলস — এক লক্ষ শিডিউল্ড কাস্ট পপুলেশনের মধ্যে কতজন শিডিউল্ড কাস্ট স্টুডেন্টস প্রাইমারি স্কুলে এনরোলমেন্ট হচ্ছে? এ ক্ষেত্রে অল ইন্ডিয়া ফিগার হচ্ছে ১১,৮৫৪ জন। আর সেখানে পশ্চিমবাংলায় ১০,২৪০। উই আর বিলো অল ইন্ডিয়া অ্যাভারেজ ইন এনরোলমেন্ট অফ শিডিউল্ড কাস্ট স্টুডেন্টস ইন প্রাইমারি স্কুলস।

স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন যে, মহারাষ্ট্রে ১ লক্ষর মধ্যে ২৭ হাজার ১৪৯ জনের এনরোলমেন্ট হয়েছে। গুজরাটে ১ লক্ষর মধ্যে ১৬,৮২৮ এনরোলমেন্ট হয়েছে। তামিলনাড়ুতে ১৪,৯৬৬ এনরোলমেন্ট হয়েছে। আর পশ্চিমবাংলায় মাত্র ১০,২৪০। আপনারা শিডিউল্ড কাস্টদের ভোট পেয়েছেন, অথচ শিডিউল্ড কাস্ট ছেলেদের প্রাইমারি স্কুলে ভর্তি করতে পারছেন না।

(এই সময় সবুজ আলো জ্বলে ওঠে।)

স্যার, আমি আর ২/৩'টি ফিগার দিয়ে শেষ করব। শিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে কি হচ্ছে? শিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে প্রতি লক্ষ পপুলেশনে পশ্চিমবঙ্গে ১২,৩৮০ জন শিডিউল্ড ট্রাইব ছেলের এনরোলমেন্ট হচ্ছে। অথচ আমরা দেখছি গুজরাটে হচ্ছে ১৪,০৫২। স্যার, আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন, এমন কি ত্রিপুরাতে পর্যন্ত কত হচ্ছে, না, ১৫,২৬৭। এনরোলমেন্টের ক্ষেত্রে পশ্চিমবাংলা বেশিরভাগ জায়গার চেয়ে অনেক নিচে রয়েছে।

[3-10 — 3-20 P.M.]

স্যার, আরও একটু খারাপ কথা বলি। ড্রপ-আউটের ক্ষেত্রে পশ্চিমবাংলার সবচেয়ে খারাপ অবস্থা। অল ইন্ডিয়ায় শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইব স্টুডেন্টদের ড্রপ-আউটের রেট হচ্ছে যেখানে ৬৯.১৫% সেখানে ওয়েস্ট বেঙ্গলের রেট হচ্ছে ৮১.০২%। স্কুলে ভর্তি হবার পরে যে সমস্ত শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব ছেলে মেয়েরা স্কুল ছেড়ে দিচ্ছে পশ্চিমবাংলায় তাদের রেট হচ্ছে ৮১.০২%। এ ক্ষেত্রে ওয়েস্ট বেঙ্গল-এ শিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে রেটটা হচ্ছে ২৭% যেখানে সর্ব-ভারতীয় ক্ষেত্রে ২২%। আর শিডিউল্ড ট্রাইবদের ক্ষেত্রে যেখানে অল ইন্ডিয়া ফিগার হচ্ছে ৮০.১৯% সেখানে ওয়েস্ট বেঙ্গলে শিডিউল্ড ট্রাইবদের ড্রপ আউটের রেট হচ্ছে ৮৫%।

এই অবস্থায় আজকে আপনারা ডি-রিজার্ভেশন-এর জন্য কিছু ব্যবস্থা নিচ্ছেন। আমরা চাই যতটুকু রিজার্ভেশন আছে ততটুকু অন্তত পূরণ করা হোক। শুধু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেই নয়, সর্বক্ষেত্রে এটা করা হোক।

আজকে গোটা দেশে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস ছেলে মেয়েদের জন্য যে পড়াশুনার সুযোগ সৃষ্টি হয়েছে, পশ্চিমবাংলায় তারা তা নিতে পারছে না। আপনারা আজকে তাদের ভোট নিচ্ছেন। গ্রামে গিয়ে লাল পার্টি, গরিবের পার্টি বলছেন, কিন্তু তাদের শিক্ষা দিচ্ছেন না চাকরি দিচ্ছেন না! সুতরাং আপনাদের এই তাড়াহুড়ো করে আনা অর্ডিন্যান্সের যৌক্তিকতা আছে বলে মনেকরি না। এই বিলের আমি বিরোধিতা করি না, নিন্দা করি। তফসিলি জাতি এবং উপজাতিদের চাকরি এবং শিক্ষাক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকারের যে পশ্চাদগতি তারজন্য নিন্দা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী উপেন কিসকু :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় তফসিলি জাতি এবং তফসিলি উপজাতিদের চাকরির ক্ষেত্রে যে বিল এনেছেন যেটা আগে অর্ডিন্যান্স আকারে ছিল সেই বিলটিকে আমি সমর্থন করছি। আজকে কংগ্রেস দলের মাননীয় সদস্য এই বিলটিকে তাড়াহুড়ো করে আনা হয়েছে বলে ব্যাখ্যা দিলেন এবং এর বিরোধিতা করলেন।

আজকে ভুতের মুখে রাম নাম শুনতে পাচ্ছি। এই কংগ্রেস দল দিল্লিতে এবং বিভিন্ন রাজ্যে ক্ষমতায় ছিল এবং এখনও আছে। এই সমস্ত পিছিয়ে পড়া মানুষের জন্য ঠিকমতো কর্তব্য তারা পালন করেন নি। লোকসভা এবং বিধানসভাকে পাশ কাটিয়ে প্রশাসনিক নির্দেশ বলে জিনিসপত্রের দাম বাড়াচ্ছে এবং অর্ডিন্যান্স জারি করে কালাকানুন জারি করে তারা রেকর্ড করেছেন। আজকে তাদেরই মুখে শুনতে হচ্ছে কেন অর্ডিন্যান্স নিয়ে এসেছেন, সেইজন্য সমর্থন করতে পারছি না। আমরা পিছিয়ে পড়া মানুষের উপকারের জন্য এই জিনিস করতে চেয়েছিলাম, সেখানেও ওরা বিরোধিতা করতে নেমে পড়েছেন। আজকে ওদের মানসিকতা কোন জায়গায় গিয়ে পৌচেছে তা সহজেই অনুমান করতে পারছেন। আজকে তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য ওনারা চোখের জল ফেলছেন এবং বলছেন আমরা এটা করেছিলাম ওটা করেছিলাম। আপনারা তো ১৯৪৭ সালের পর থেকে দেশে রাজত্ব করছিলেন, কেন আপনারা আইন করলেন না? অনেক কংগ্রেস শাসিত রাজ্যে এখন পর্যন্ত এই আইন নেই। প্রশাসনিক নির্দেশ বলে চাকরিতে (রিজার্ভেশন) নেওয়ার ব্যবস্থা আছে। কেন সেখানে আইন হচ্ছে না? কেন আজকে তারা সেখানে পিছিয়ে আছে? আর আজকে যখন এখানে এই সমস্ত পিছিয়ে পড়া মানুষের উপকারের জন্য চাকরিতে রিজার্ভেশন যাতে ঠিক-ঠিক থাকে সেইজন্য মন্ত্রী মহাশয় আইন আনছেন আর আপনারা তার বিরোধিতা করছেন। আমি এই ব্যাপারে একটা তথ্য দিলেই বুঝতে পারবেন, ১৯৭৭ সালের ৩১ মার্চ পর্যন্ত আদিবাসিদের প্রতিনিধিত্ব ছিল ১.৬৯ পারসেন্ট আর তফসিলিদের ছিল ৬.১৭ পারসেন্ট। এখন সেখানে আদিবাসিদের ক্ষেত্রে ৩.২৪ পারেসন্ট আর তফসিলিদের ক্ষেত্রে ১২.৫২ পারসেন্ট। আদিবাসিদের ক্ষেত্রে চাকরি পূরণ করা গেছে কিন্তু তফসিলিদের ক্ষেত্রে হয়নি। সেই ফাঁকগুলি পূরণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই বিলটি এনেছেন। দিল্লি এবং অন্যান্য রাজ্যে বললেন এদের অগ্রগতি ঘটছে। কিন্তু তপসিলি জাতি এবং উপজাতি মহিলাদের উপর অত্যাচার অন্যান্য রাজ্যে বেশি হচ্ছে। সেই সমস্ত পাপ থেকে পশ্চিমবাংলা মুক্ত। এই কথা কংগ্রেসি সদস্যরা বললে ভাল করতেন। যাইহোক, এই কথা বলে এই বিলটিকে যেটা মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-31 P.M.]

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, যে বিলটি আমি এনেছি সেই বিলটি দেরিতে হলেও মোটামুটি ঠিকই। আইনের উদ্দেশ্য ছোট, এতদিন যেটা ছিল সেটা হল, অ্যাপয়েন্টিং অথরিটির অধিকার। লোকজন চাইলাম, পাওয়া গেল না, অতএব জেনারেল লোক নাও। এটা অ্যাপয়েন্টিং অথরিটি নিজেরা ডিসাইড করতে পারতেন, তারপর ক্যারি ফরোয়ার্ডের যে আইন আছে সেটা আছে। এটা ১৯৭৬ সালের আইন। তার আগে আইন আকারে না থাকলেও গভর্নমেন্ট অর্ডার হিসাবে ১৯৫১ সাল থেকে এটা ছিল। বিরোধী সদস্যদের কেউ কেউ বলছেন, এটা ১৯৭৬ সালের আইন। এতে পেনাল প্রভিসন রয়েছে কিন্তু বাকি প্রভিসনগুলি ঐ জি.ও.-তেও ছিল। এখন যা হচ্ছে, অ্যাপয়েন্টিং অথরিটি নিজেরা স্যাটিসফাইড হলেই চলবে না, এদের নিয়োগের ক্ষেত্রে কি কি সিন্সিয়ার অ্যাটেম্পট নিয়েছিলেন সেটাও গভর্নমেন্টকে জানাতে হবে। গভর্নমেন্ট যদি দেখেন যে, সিন্সিয়ার অ্যাটেম্পট নেওয়া হয়েছে কিন্তু পাওয়া যায় নি, তখন রিলিজ অর্ডার পাস করবে ইন ফেভার অফ জেনারেল

কাস্ট। আমরা দেখেছি, চাইলেই সব সময় পাওয়া যায় না। তবে এক্ষেত্রে চেষ্টা করা উচিত। এখানেই ডিফারেন্স এবং তারজন্যই এই বিলটা আনা হয়েছে। এখানে মাননীয় সদস্য সৌগতবাবু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্পর্কে বলছিলেন। তিনি এখানে অনেক বিষয়েই বলে থাকেন এবং আমরা জানি, তিনি ওয়েল ইন ফর্ম। কিন্তু ডিপার্টমেন্টের খোঁজ-খবর হয়ত রাখেন না। সেটা হচ্ছে, গত দুই বছর ধরে স্পেশ্যাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ বলে একটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলা হয়েছে সল্ট লেকে। সেখানে রেয়ার ক্যাটাগরির নাম লেখা হবে। শিডিউল্ড ট্রাইব কেউ মেট্রিক হলেই সে রেয়ার ক্যাটাগরির মধ্যে পড়ে যাবে। শিডিউল্ড কাস্টদের ক্ষেত্রে মেট্রিক হলেই হবে না, অনার্স গ্রাজুয়েট হতে হবে এক্ষেত্রে। এইরকম ২০-২৫ টিকে লেবার ডিপার্টমেন্ট এর ভাষায় রেয়ার ক্যাটাগরি বলা হয়। সেই রেয়ার ক্যাটাগরি বিদ্যাওয়ালারা পশ্চিমবঙ্গের যে কোনও এক্সচেঞ্জে নাম লেখালে সেটা নিয়মবলে সল্ট লেক এক্সচেঞ্জে চলে যাবে। তারপর তারা সেকেন্ডারি কার্ড পাবেন।

তারপর বলছি, এক্সচেঞ্জগুলি এখন থেকে আর নন অ্যাভেইলেবিলিটি রিপোর্ট দিতে পারবে না, লেবার ডিপার্টমেন্টের নির্দেশবলে। এই নন অ্যাভেইলেবিলিটি রিপোর্ট দেবে সেন্ট্রাল পুল। এক্ষেত্রে মালদা বা অন্য কোনও এক্সচেঞ্জ সেটা দিতে পারবে না এস.সি., এস.টি. পাওয়া না গেলেও। কারণ মালদায় হয়ত পাওয়া গেল না, কিন্তু পশ্চিমবঙ্গের অন্যত্র তারা থাকতে পারেন। তারজন্য বিষযটা তিনি স্পেশ্যাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, সল্টলেকে পাঠাবেন যে এই বিদ্যার লোক চাওয়া যাচ্ছে। সেন্ট্রাল পুল যদি সেটা দিতে পারে দেবে। কিন্তু যদি দেখা যায়, সেন্ট্রাল পুলেও নেই, তাহলে তখন সেন্ট্রাল পুল নন-অ্যাভেইলেবিলিটি সার্টিফিকেট দিতে পারবে। গত দুই বছর ধরে এটা চালু হয়েছে।

আজকে আমরা যদি সবাই মিলে চেষ্টা করি, শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের ওয়েলফেয়ার ডিউটি ঠিকভাবে করতে পারব বলে আশা রাখি। কিন্তু কতকগুলি জিনিস আছে ওয়েলফেয়ার বিলের মধ্যে যেটা অনেক সময়ে সাপোর্ট দেওয়া হয় কোনও কোনও কোয়াটার থেকে। এখানে একটা পয়েন্টে বিরোধিতা করলেও মোটামুটি ভাবে সমর্থন করেছেন। আইন অনেক করা যায় কিন্তু প্রয়োগ করতে গেলে নানা জায়গা থেকে নানাভাবে বাধাপ্রাপ্ত হতে হয়। আজকে ভারতবর্ষের অনেক জায়গায় দেখবেন যে একচেঞ্জে থেকে ডাক এলেও সেই ক্যান্ডিডেট যখন ইন্টারভিউ দিতে যাচ্ছে তাকে ইন্টারভিউ দিতে দেওয়া হচ্ছেনা, রাস্তায় মার খেয়ে সে পালিয়ে যাচ্ছে। আমি কোন রাজ্যের নাম করছিনা, কিন্তু ভারতের বহু রাজ্যে এটা আছে। এরকম দেখা গেছে যে সে গেলে চাকরিটা পেয়ে যেত, হি ইজ দি অনলি ক্যান্ডিডেট, সেখানে অন্য কেউ নেই, সেটাকে ডিরিজার্ভ করতে হবে, পাওয়া যাচ্ছেনা বলতে হবে, তাই তাকে রাস্তা থেকে পিটিয়ে দিচ্ছে যাতে সে পালিয়ে যায়। সে অ্যাটেন্ড করতে পারছে না, পরে রিপোর্ট দিচ্ছে পাওয়া গেলনা এবং রিপোর্ট দিয়ে ওটাকে ডিরিজার্ভ করে দিচ্ছে। এই যে ঘটনা, এটাকে আইন দিয়ে ঠেকানো যায়না সব সময়ে। কাজেই এইসব প্রগতির কথা বলে লাভ নেই। সৌগতবাবু হয়ত বলছিলেন যে এক্সচেঞ্জ একটা ফিগার দিচ্ছে, আর একটা থেকে যাচ্ছে ২২ এবং ৬ পারসেন্ট। কিন্তু ১৯৯০ থেকে এক্সচেঞ্জ যে ফিগার দিয়েছে সেটা আমরা দেখেছি। লাষ্ট ফোর অর ফাইভ ইয়ার এক্সচেঞ্জ থেকে আমাদের যে ফিগার দিয়েছে তাতে আমরা দেখেছি যে তারা ঠিক দিয়েছে। ১৯৯০ সালের পর থেকে

যে আইন হয়েছে ২২ এবং ৬ সেটা এখনও মানা হচ্ছে, এটা সঠিক রিপোর্ট। এমপ্লয়মেন্ট Exchange থেকে যে চাকুরি দেওয়া হচ্ছে, যে নিয়ম আছে, সেটা মেনে নেওয়া হচ্ছে। আমরা আরম্ভ করেছি প্রায় শূন্য থেকে। আমি একটা ফিগার দিতে চাই। আমরা ১৯৭৭ সালে যখন এসেছিলাম তখন পেয়েছিলাম শিডিউল্ড কাস্টস এ গ্রেড অফিসার ১.৮৫ পারসেন্ট। আর ১৯৮৯ সালের যে হিসাব করেছি তাতে ৮.২৫ অর্থাৎ প্রায় ৪।। গুন আমরা গ্রেড'এ অফিসার করতে পেরেছি। ১৯৭৭ সালে আমরা গ্রুপ বি উত্তরাধিকার সূত্রে পেয়েছিলাম অনলি ২.৬ পারসেন্ট। আর এই কয় বছরের মধ্যে, এখনও ফাইনাল হিসাব হয়নি, ১৯৮৯ সাল পর্যন্ত যা হিসাব হয়েছে তাতে আমরা পেয়েছি ৮.১৪, ইট ইজ অলসো থ্রি টাইমস। এইভাবে দেখছি প্রায় শূন্য থেকে আরম্ভ করেছি। আপনারা ২৭ বছর ছিলেন। আইন ১৯৫০ সালে হয়েছে। আপনাদের গভর্নমেন্টের অর্ডার ছিল। তখন প্রাকটিক্যালি .৩৫ ছিল। সেখান থেকে উঠতে উঠতে প্রায় .২ হয়েছে এ গ্রেড অফিসার অব দি শিডিউল্ড ট্রাইবস। এটা কম কথা নয়। সুতরাং এই রেট অব প্রোগ্রেস যদি হিসাব করি তাহলে এটা ১৫ বছরে যথেষ্ট হয়েছে। তবে যেখান থেকে আরম্ভ করেছি সেখান থেকে হিসাব করলে দিস প্রোগ্রেস ইজ সাফিসিয়েন্ট। তাছাড়া আর একটা অবস্থা হয়েছে যে আমরা প্রায় নূতন পোস্ট ক্রিয়েট করতে পারছিনা, পুরানো যা দুই চারটে খালি হয় সেটা থেকে হচ্ছে। সুতরাং এই বিশেষ দিকগুলির দৃষ্টি আকর্ষণ করে আমি যে বিল এনেছি সেই বিলে সকলের সমর্থন দাবি করছি।

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill 1992, be taken into consideration was then put and agreed to.

### Clauses 1, 2, 3 and Preamble

The question that the Clauses 1, 2, 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**শ্রী সৌগত রায় : স্যার**, আমি থার্ড রিডিং-এ কিছু বলব। দুটি কথা আমি তাড়াহুড়োতে বলতে পারিনি, সেই কথা আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই। প্রথম হচ্ছে শিডিউল্ড কাস্ট সার্টিফিকেটের ব্যাপারে। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের সার্টিফিকেট পাওয়ার ব্যাপারে খুব হ্যাপাস হতে হচ্ছে। এম.এল.এ একটা জায়গায় সই করে দেয় তারপর সেটাকে অ্যাফিডেভিট করতে হয় এবং সেটা। ডি.এম-র কাছে জমা দিতে হয় এবং ডি.এম সার্টিফিকেট দেয়। ওই ব্যক্তির রিলেটিভ শিডিউল্ড কাস্ট না থাকলে সার্টিফিকেট পেতে অসুবিধা হয়, প্রায় ২-৩ বছর লেগে যায় সার্টিফিকেট পেতে। দ্বিতীয় সমস্যা হচ্ছে, অন্যান্য স্টেটের ছেলেরা এখানে আসে, তারা পারমানেন্ট সেটেল্ড হয়। তারা যদি সার্টিফিকেট চায় তাহলে তাদের বলা হয় যে স্টেটে ছিলে সেখান থেকে শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট নিয়ে এস। এটা মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে দেখবেন এখানে একটু অ্যানুমালি রয়েছে। পশ্চিম দিনাজপুরের পালিয়া বলে তাদের, পশ্চিমবাংলায় তারা শিডিউল্ড কাস্ট, বিহারে তারা শিডিউল্ড কাস্ট নয়। এই মাইগ্রেশানের ফলে যারা ক্ষতিগ্রস্ত হচ্ছে তাদের একটু দেখবেন। পশ্চিমবাংলার নেবারিং প্রদেশগুলির সাথে ইউনিফরমিটি ইন শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইব করা যায় কিনা

এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় একটু দেখবেন। এটা একটা সিরিয়াস অ্যানুমালি। পশ্চিম দিনাজপুর, পুরুলিয়া এই সমস্ত মাইগ্রেটেড এলাকাগুলি রয়েছে এইগুলিকে দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব।

**Shri Dinesh Chandra Dakua :** Mr. Speaker Sir, I beg to move that the West Bengal Scheduled castes and Scheduled Tribes (Reservation of vacancies in services and Posts) (Amendment) Bill, 1992 as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের ইসলামপুরে ৫টি এলাকা শিডিউল্ড কাস্ট এরিয়া। এখানে আছে সিং, পালিয়া, দেশিয়া। আমাদের এখানে শিডিউল্ড কাস্টদের মতো। বাট দে আর নট ট্রিটেড অ্যাজ শিডিউল্ড কাস্ট। আমি এই ব্যাপারে দীর্ঘদিন বলে আসছি, ৩০ বছর ধরে বলে আসছি, কিন্তু কিছু হচ্ছে না। একই জেলায়, ১৯৫৬ সালে লিঙ্গুইসটিক রি-অরগানাইজেশন হল, কিন্তু তারপরে এটা হচ্ছে না কেন? এই জিনিসটা আপনি একটু দেখবেন। আমার জানার দরকার আছে কেন হচ্ছে না। একটা ইউনিফরমিটি থাকা দরকার। এটা পরিষ্কার হওয়া দরকার। সৌগতবাবু যেটা বলেছেন সার্টিফিকেট কে দেবে। বিভিন্ন স্কুলে স্টাইপেন্ড দেওয়া হয়ে থাকে, স্কলারসীপ দেবার ব্যাপার থাকে। কিন্তু তারা পাচ্ছে না। আপনি তাদের সার্টিফিকেট দেবার ব্যবস্থা করবেন, নইলে আমরা অতিষ্ট হয়ে যাচ্ছি। বৃত্তিমূলক যে ব্যবস্থা আছে সেটা দেবার ব্যবস্থা করবেন। আপনি এই অ্যানুমালি দূর করবেন এই আশা করি। এই জিনিসটা হচ্ছে না কেন আপনি একটু দেখবেন।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** এর রিপ্লাই হচ্ছে শিডিউল্ড কাস্ট সার্টিফিকেট সম্পর্কে আপনাদের অপূর্ববাবু ভাল জানেন, উনি ছিলেন, উনি অনেক জানতেন যে হোয়াট আর দি ডিফিকালটিজ। এই ব্যাপারে একটা কমিটি আছে, স্টেট লেভেল একটা কমিটি আছে, সেখানে উনি ছিলেন, সেই কমিটিতে এই সমস্ত আলোচনা হয়েছে। এই ব্যাপারে সবকিছু নির্দেশ দিয়ে একটা সারকুলার আছে। সেই নির্দেশে এই দুটি জিনিসে সম্পূর্ণ বাধার সৃষ্টি করছে, সমস্ত কিছু আটকে যাচ্ছে। দুঃখের কথা হল এই ব্যাপারে হোম মিনিস্ট্রি থেকে আরম্ভ করে চিফ মিনিস্টার পর্যন্ত চিঠি লেখা হয়েছে কিছু অন্তত ব্যবস্থা করার জন্য। এখনও হয়নি। কয়েকদিন আগে দিল্লিতে মিনিস্টারদের নিয়ে একটা কনফারেন্স হয়ে গেল, তাতে আমরা এই পয়েন্টটা জোরের সঙ্গে রেজ করেছিলাম। ভবিষ্যতে অসুবিধার সৃষ্টি না হয় গোটা ভারতবর্ষের শিডিউল্ড কাস্ট বেকারদের তার জন্য আমাদের এখানে একটা ফিক্সড এবং ডিটারমাইন্ড পদ্ধতি করতে চাচ্ছি সেটা চেষ্টা করেছি বলবার জন্য। আমরা বলবার চেষ্টা করেছি যে, ঐ মাইগ্রেটরি যারা আসছেন, '৫১ সালে যারা এসেছেন তারা এখানকার লোক নন। আর '৫০ সালে যারা এসেছেন তারা এখানকার। এই সমস্ত বহু ঘটনা আছে যেগুলো নিয়ে আমি চিঠি লিখেছি, মাননীয় মুখ্যমন্ত্রী চিঠি লিখেছেন। কপি দেওয়া না দেওয়াটা আলাদা কথা। সেন্ট্রাল স্টেট রিলেশন নিয়ে আমরা তো অনেক করেসপন্ডেন্স করি, সব সময়ে সব চিঠি দিতে হয়না। আপনি অভিজ্ঞ মানুষ আপনি তো জানেন, উই আর ইন করেসপন্ডেন্স উইথ দি সেন্ট্রাল গভর্নমেন্ট ইন দিস রিগার্ড। আমরা চেষ্টা করছি। আপনারা নিশ্চয়ই চাইবেন। আমাদের

এখানে স্টেট অ্যাডভাইসারি কমিটি হয়েছে, সেখানে এই পয়েন্টগুলো নিয়ে আলোচনা হয়। অপূর্ববাবু এখানে নেই। তার সঙ্গে আলোচনা করলে আপনারা জানতে পারবেন যে হোয়াট আর দি ডিফিকাল্টিস। হি উইল এনলাইটেন ইউ। এইটুকু বলে আমি শেষ করছি।

The motion of Shri Dinesh Chandra Dakua that the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) (Amendment) Bill, 1992, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 3-31 p.m. till 11-00 a.m. on Tuesday, the 31st March, 1992 at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 31st March, 1992 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 4 Ministers of State and 133 Members.

[11-00—11-10 A.M.]

**Starred Questions**

**(to which oral answers were given)**

**তৃতীয় হুগলি সেতু নির্মাণের পরিকল্পনা**

***৪৯১।** (অনুমোদির প্রশ্ন নং *৬৪৯।) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতা ও হাওড়ার মধ্যে গঙ্গানদীর উপর তৃতীয় কোনও সেতু নির্মাণের প্রস্তাব সরকারের আছে কিনা?

(খ) থাকলে, প্রস্তাবিত সেতুটি কোথায় নির্মিত হবে;

(গ) উক্ত সেতুটির নির্মাণকাজ কবে নাগাদ (১) শুরু ও (২) শেষ হবে বলে আশা করা যায়; এবং

(ঘ) প্রস্তাবিত সেতুটির জন্য আনুমানিক ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এখনও প্রস্তাবটি সমীক্ষা স্তরে রয়েছে।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) ঠিক হয়নি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনার দ্বিতীয় সেতুর কাজ তো মোটামুটি এই বছরের মধ্যে হয়ে যাবার কথা কিন্তু এই তৃতীয় সেতু যেটি হবার পরিকল্পনা আছে সেটি কোন জায়গায় হবে এবং হোয়াট টাইপ অফ সেতু হবে

আর এই টাইপের সেতুর প্রসপেক্টিভটা কি এবং এরজন্য আনুমানিক কত খরচ পড়বে বলতে পারবেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আসলে হুগলি রিভার ব্রিজ কমিশন এই সমীক্ষা শুরু করেছে। সেতুটি কোথায় হবে, যানবাহন চলাচল কিভাবে হবে সেটা ঠিক করা হবে এবং তারপরে বাকি কাজগুলো হবে। তবে বিষয়টি এখনোও ধারণা স্তরেই আছে।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে সেতুটির জন্য কন্ট্রাক্টর ফর্ম করেছেন এবং তারা যে কাজ করছেন তাদের পারফরমেন্স রিপোর্ট কি রকম?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** সেতুটি এখনোও প্রস্তাব স্তরে রয়েছে, সুতরাং কাজের প্রশ্ন উঠে না। এটা দ্বিতীয় হুগলি সেতু নয়, তৃতীয় সেতুর কথা বলা হয়েছে।

## মাটির উর্বরতা বজায় রাখতে গৃহীত পরিকল্পনা

*৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১।) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কৃষি জমিতে অত্যধিক রাসায়নিক সারের ব্যবহারে মাটির নিজস্ব উর্বরতা ক্রমশ হ্রাস পাচ্ছে—এই মর্মে কোনও বৈজ্ঞানিক সমীক্ষার রিপোর্ট সরকার অবহিত আছেন কি না; এবং

(খ) যদি 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হয় তবে, মাটির উর্বরতা বজায় রাখার উদ্দেশ্যে সরকার কি পরিকল্পনা গ্রহণ করেছেন/করছেন?

**শ্রী নীহারকুমার বসু ঃ**

(ক) পরীক্ষার মাধ্যমে দেখা গেছে যে, যদি সুষমভাবে সার ব্যবহার করা না হয় ও রাসায়নিক সারের সাথে সাথে জৈব সার ব্যবহার করা না হয় তবে বহু বৎসর ধরে ব্যবহারে জমির গুণগত মানের পরিবর্তন হতে পারে।

(খ) পশ্চিমবঙ্গের কৃষকদের পরামর্শ দেওয়া হয় ও হচ্ছে যাতে তাঁরা তাঁদের মাটি পরীক্ষা করিয়ে সুষম সার ব্যবহার করেন ও রাসায়নিক সারের সাথে জৈব সার ব্যবহার করেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে জৈব সার পাওয়ার যে সমস্যা তাতে জৈব সার যাতে চাষীরা পেতে পারে তারজন্য কোনও প্রকল্প আপনাদের দপ্তর থেকে নেওয়া হয়েছে কি এবং এরজন্য কি কোনও ব্যবস্থা করেছেন?

**শ্রী নীহারকুমার বসু ঃ** সরকারি দপ্তরের থেকে কোনও জৈব সার দেওয়ার ব্যবস্থা নেই, এটা নিজেদের তৈরি করে নিতে হয়।

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি বৈজ্ঞানিক সম্মত রিপোর্ট সম্পর্কে সরকার অবহিত আছেন কিনা যে সার দিয়ে জমির উর্বরতা বাড়ে এবং জৈব সার না দেওয়ার জন্য যে জমির উর্বরতা নষ্ট হচ্ছে, তার জন্য চাষী মহলে বা কৃষক মহলে আপনি যে জানাচ্ছেন সেটা কোন পদ্ধতিতে?

**শ্রী নীহারকুমার বসু ঃ** কৃষক মহলে সর্বসময়েই বলা হয় জৈব সার রাসায়নিক সারের সঙ্গে ব্যবহার করতে। এটার পদ্ধতি প্রযুক্তি সহায়ক যারা আছে তারা জানেন—ব্লকে আছে এবং তাদের কৃষকদের সঙ্গে বৈঠকও হয়।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন, মাটি পরীক্ষা করে তার পরে সেই মাটিতে রাসায়নিক সার দেওয়া হয়, কিন্তু কোনও ক্ষতি হচ্ছে কিনা সেই ব্যাপারে মাটি পরীক্ষা করার কি কি ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** আমাদের মাটি পরীক্ষার জন্য বিভিন্ন জেলায় পরীক্ষাগার আছে এবং সেখানে মাটি নিয়ে গেলে তারা পরীক্ষা করে দেন এবং ভ্রাম্যমান পরীক্ষাগারও আছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে জেলাগুলিতে আছে ঠিকই, কিন্তু এইগুলি সহজলভ্য নয়। আমার দীর্ঘদিনের অভিজ্ঞতা থেকে বলছি, আপনি যদি মাটি পরীক্ষাটা সহজ করে দেন তাহলে ভাল হয়—বিকজ ইউজ অফ কেমিক্যাল ফার্টিলাইজার প্রোপোরশোনেট অর্গানিক দিলে বোধহয় এটা বাঁচতে পারে। তাই এটা যদি ভ্রাম্যমাণ করেন বা ব্লক ওয়াইজ করেন তাহলে ভাল হয়। ডিস্ট্রিক্ট ওয়াইজের সুবিধা মানুষ পায় না এবং রিপোর্টও তাড়াতাড়ি পাওয়া যায় না।

**শ্রী নীহারকুমার বসু ঃ** আমি ভেবে দেখব।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় গোটা রাজ্যের সমস্ত চাযযোগ্য জমির পরীক্ষা এবং যে সমস্ত রাসায়নিক সারের ব্যবহার করা হয় চাষের জন্য, সেই সমস্ত রাসায়নিক সারের ব্যবহার যে সঠিকভাবে হচ্ছে এটা দেখার কোনও ব্যবস্থা রাজ্য সরকারের আছে কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** হ্যাঁ, ব্যবস্থা আছে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** স্যার, রাসায়নিক সারের সঙ্গে জৈব সার না দিলে জমির অবস্থা খারাপ হতে পারে—এটা চাষী মহলে প্রচার আছে কিন্তু সার্বিকভাবে পশ্চিমবঙ্গে এইটা যথাযথ হচ্ছে কিনা এবং তার ফলে কি পরিস্থিতি হয় সেই রিপোর্ট আপনার কাছে আছে কি?

**শ্রী নীহারকুমার বসু ঃ** সাধারণত পশ্চিমবঙ্গে রাসায়নিক সার যেভাবে ব্যবহার করা হয় তা অন্যান্য প্রদেশের তুলনায় আমাদের সারেতে কম ব্যবহার করা হয়, এতে ক্ষতির পরিমাণ কম হয়। দ্বিতীয়ত কৃষকরা যাতে জৈব সার বেশি বেশি করে ব্যবহার করেন তার জন্য লাগাতর প্রচার আছে। এবং কৃষকরা ব্যবহার করছেন কি করছেন না সেটা কিন্তু

সর্বক্ষেত্রে বলা সম্ভব নয়। কারণ এটা কৃষকদের সম্পূর্ণ নিজের ব্যাপার।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** আজকে এটা প্রচার সত্ত্বেও এটা ব্যবহার করা হয় কিনা এবং তার ফলে রেজাল্ট কি দাঁড়াচ্ছে পশ্চিমবঙ্গের মাটির অবস্থা কি খারাপ হচ্ছে বা ডিটোরেট করছে?

[11-10—11-20 A.M.]

**শ্রী নীহার কুমার বসু ঃ** আমি আগেই বলেছি সাধারণত পশ্চিমবঙ্গে সারের যে পরিমাণ ব্যবহার করা হয় তাতে জমির খুব বেশি একটা ক্ষতি হয় না।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বার বার জমিতে একই ফসল করলে জমির উর্বরতা নষ্ট হয়ে যায়?

**শ্রী নীহারকুমার বসু ঃ** একই ফসল কেন বার বার লাগানো যাবে না। উর্বরতা কমলে তো সারের প্রয়োগ করতে হবে।

**শিয়ালদহ থেকে বি. বা. দি. বাগ পর্যন্ত উড়াল পথ নির্মাণ**

*৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১০২২।) **শ্রী প্রবোধ পুরকাইত** এবং **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার জাপান সরকারের সহযোগিতায় শিয়ালদহ থেকে বি. বা. দি. বাগ পর্যন্ত একটি উড়াল পথ তৈরি করছেন; এবং

(খ) সত্যি হলে, ২৯শে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত এই প্রকল্প রূপায়ণের কাজে রাজ্য সরকার কতদূর অগ্রসর হতে পেরেছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) অন্যান্য প্রস্তাবের সঙ্গে শিয়ালদহ থেকে বি বা দি বাগ পর্যন্ত পথচারীদের ব্যবহার্য উড়ালপুলের প্রস্তাব জাপান ইন্টারন্যাশনাল কো-অপারেশন এজেন্সিকে দেওয়া হয়েছে। প্রস্তাবটি তাঁদের বিবেচনাধীন।

(খ) কিছুই অগ্রসর হয়নি। পরবর্তী পদক্ষেপ জাপান ইন্টারন্যাশনালের চূড়ান্ত প্রতিবেদনের উপর নির্ভর করছে। তাঁদের অন্তর্বর্তীকালীন প্রতিবেদনে এই প্রকল্পটি উল্লিখিত হয়নি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই জাপান ইন্টারন্যাশনাল কো-অপারেশন সংস্থার চূড়ান্ত প্রতিবেদন কবে নাগাদ পাওয়া যাবে বলে আশা করছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রকৃতপক্ষে ওরা যেটা দিয়েছেন সেটা হচ্ছে ইন্সপেকশন রিপোর্ট। চূড়ান্ত প্রতিবেদনের জন্য ওরা দুটো ফেজে স্টাডি করছে। জুন মাসে ওরা ফার্স্ট ফেজের

রিপোর্ট দেবে, আর ডিসেম্বরের মধ্যে পুরো রিপোর্টটা দিয়ে দেবেন বলেছেন। ওরা প্রথমে ১৪ মাসে রিপোর্ট দেবে বলেছিল, কিন্তু তার আগেই দিয়ে দেবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি শিয়ালদহ থেকে বি বা দী বাগ পর্যন্ত যে উড়াল পুল তৈরি করার যে প্রস্তাব আপনারা দিয়েছিলেন তার রূপরেখা মোটামুটি রাজ্য সরকারের কি ছিল?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের রূপরেখা ছিল আর্মহার্স্ট স্ট্রিট, ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার কাছ থেকে উড়াল পুল বৌবাজার-কলেজ স্ট্রিট হয়ে ইডেন হাসপাতাল রোড হয়ে ডালহৌসি পর্যন্ত যাবে। কারণ বৌবাজারের কাছে ট্রাফিক হ্যাজার্ডস হলে সেটা বহন করবার মতো ক্ষমতা আমাদের থাকবে না। তবে ওদের টেকনো ফিজিবিলিট রিপোর্ট তৈরি করার পর ওদের সাথে আমাদের আলাপ আলোচনা করতে হবে।

**শ্রী রবীন মণ্ডল ঃ** শিয়ালদহ থেকে বি বা দী বাগ পর্যন্ত উড়াল পথ তৈরি করার ব্যাপারটি ভাবনা-চিন্তার মধ্যে আছে। কিন্তু কলকাতার পরিবহন এবং যাত্রী উন্নয়নের জন্য এই জাপান ইন্টারন্যাশনাল কো-অপারেশন-এর কাছে আপনাদের আর অন্য কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের মোট প্রোজেক্ট কস্ট হচ্ছে ১২০ কোটি টাকার। তার মধ্যে আছে ১০টি ফ্লাই ওভার আর দুটি আন্ডারগ্রাউন্ড পার্কিং স্টেশন। এছাড়া ট্রাফিক ইন্টার সেকশনের জন্য আমাদের কিছু পরিকল্পনা আছে। জুন মাসের মধ্যে ওরা রিপোর্ট দেবে তার পরে চূড়ান্ত কি হবে সেটা ওরা ডিসিসন নেবে।

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় পরিবহন মন্ত্রী জানাবেন কি যে, জাপান সরকারের সহযোগিতায় যে সড়ক নির্মাণ করেছেন এবং আরও করবেন বলে স্থির করেছেন বা প্রস্তাব নিয়েছেন। আমি জানতে চাইছি যে, জাপান সরকারের সাথে কোন শর্তে এবং কোনও শর্ত আরোপ করেছিলেন কি না বা করে থাকলে শর্তটা কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমাদের সঙ্গে কোনও শর্ত নেই। একটা শর্ত খালি আছে সেটা হচ্ছে যে, ধার নিচ্ছি সুদসহ দেব। ওঁদের কাছে যেটা দরকার, সেটা হচ্ছে প্রযুক্তিগত সাহায্য সেটাই আমরা নেব। আপনি নিশ্চয় শুনে খুশি হবেন যে, আসলে এই চুক্তিটা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে হয়েছে এবং প্রাথমিক চুক্তিও কেন্দ্রীয় সরকারের মাধ্যমে হয়েছে। ওদেরকে কেন্দ্রীয় সরকার আড়াই পারসেন্ট হারে সুদ দেবেন এবং কেন্দ্রীয় সরকার আমাদের কাছ থেকে সাড়ে সাত শতাংশ হারে সুদ নেবেন।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাসা, কলকাতার পরিবহনের উন্নয়নের জন্য রাজ্য সরকার বেশ কিছু ব্যবস্থা নিয়েছেন এবং নিতে যাচ্ছেন জাপান এবং অন্যান্য আন্তর্জাতিক সংগঠনের সাথে। আমি জানতে চাইছি যে, কলকাতার বাইরে পরিবহনের উন্নয়নের ব্যাপারে কোনও প্রস্তাব আছে কি না? বিশেষ করে উত্তরবাংলার জন্য।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমার ডিপার্টমেন্টের মধ্যে যেটা আছে তাতে শুধু বাসের ব্যাপার। রাস্তার ব্যাপারটা আমার মধ্যে পড়েনা। রাস্তার ব্যাপারে পি. ডব্লু. ডি. মিনিস্টারকে জিজ্ঞাসা করলে ভালো হয়। বাসের যে ব্যবস্থা তাতে বিদেশি সাহায্যের দরকার হচ্ছে না, এটা আমরা নিজেরা করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, এই সরকারের একটা প্রবণতা হচ্ছে যে, এঁরা স্পষ্ট করে কিছুর উত্তর দেবে না, কিছুর অংশবিশেষ বলেন। আপনি বললেন যে, কেন্দ্রীয় সরকার জাপান সরকারকে আড়াই পারসেন্ট হারে সুদ দেবেন এবং কেন্দ্রীয় সরকার আপনাদের কাছ থেকে সাড়ে সাত পারসেন্ট হারে সুদ নেবেন। কিন্তু আপনি এটা বললেন না যে কেন্দ্রীয় সরকার যখন টাকা ফেরৎ দেবেন তখন সেটা ডলারে পেমেন্ট করতে হয়।

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালোটেড।

**বর্ধমান ডেয়ারিতে উৎপাদনের পরিমাণ**

*৪৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৫।) **শ্রী সমর বাওরা ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার পরিচালিত বর্ধমান ডেয়ারিতে দৈনিক কত পরিমাণ দুধ উৎপাদন হয়; এবং

(খ) বর্ধমান জেলায় নতুন ডেয়ারি স্থাপনের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি না?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ**

(ক) রাজ্য সরকার পরিচালিত বর্ধমান ডেয়ারিতে দৈনিক ৪,৩০০ লিটার দুধ উৎপন্ন হয়।

(খ) না।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি এই দপ্তরের দায়িত্ব নেবার পর পঞ্চায়েত এবং স্ব-শাসিত সংস্থার সঙ্গে সভা করে উৎপাদন যাতে বৃদ্ধি হয় তার ব্যবস্থা করেছেন বর্ধমান ডেয়ারিতে। এই রকম সভা করবার পর কত পরিমাণ উৎপাদন বৃদ্ধি হয়েছে?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** বিভিন্ন ধরনের সভা করেছিলাম এবং সভা করাতে বর্ধমান ডেয়ারিতে কমপক্ষে তিন শতাংশ দুধের উৎপাদ বৃদ্ধি হয়েছে এবং ওখানে যে মিল্ক ফেডারেশন কাজ করছে সেটা খুবই সক্রিয়ভাবে কাজ করছে।

[11-20—11-30 A.M.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের বোধ হয় মনে আছে এই সভায়

বলেছিলাম, দুধের দামের ক্ষেত্রে গ্রামাঞ্চলের কো-অপারেটিভ এবং ব্যক্তিগত মালিকানার ক্ষেত্রে যে আলাদা আলাদা দাম আছে তাতে সমস্যা হয়ে গিয়েছে যে ব্যক্তি মালিকানায় যারা আলাদা দাম পান, তারা সঠিক দাম পাচ্ছেন না। এই ব্যাপারে দাম বাড়াবার কথা চিন্তা করছেন কি?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** মাননীয় স্পিকার স্যার, কো-অপারেটিভ সংগঠন যখন গড়ে ওঠে তখন উৎপাদকদের কাছ থেকে যে মূল্যে কেনা হয় কো-অপারেটিভকে একটা অংশ মাঝখান থেকে দিতে হয়। সেইজন্য কো-অপারেটিভের কাছ থেকে যে দুধটা পাই সেজন্য কো-অপারেটিভকে আমাদের কিছু বেশি পয়সা দিতে হয়। আর উৎপাদকদের কাছ থেকে ৫.২৫ টাকা দামে কিনি। এদিকে আমরা একটা ভাবছি, এখনও চূড়ান্ত সিদ্ধান্ত হয়নি, যেসব উৎপাদকদের কাছ থেকে নিয়মিত কিনি এই মূল্যের উপর তাদের বোনাস হিসাবে কিছু দেওয়া যায় কিনা। এই কথা সরকার চিন্তা করছেন।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** বর্ধমান জেলা ছাড়া অন্য জেলায় নতুন ডেয়ারি করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** না। একমাত্র তৃতীয় মেট্রো ডেয়ারি যেটা হচ্ছে জয়েন্ট ভেনচারে, ২৪ পরগনার বারাসাতে শুধু সেই ডেয়ারিতে কাজকর্ম শুরু হয়েছে।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন উনি দায়িত্ব নেওয়ার পর শতকরা ৩ ভাগ বর্ধমান ডেয়ারির উৎপাদন বেড়েছে। মন্ত্রী মহাশয় কি জানেন যেটা ডিস্ট্রিবিউশনের ক্ষেত্রে হচ্ছে, কলকাতায় যেমন আছে, কার্ড হোল্ডার বা গৃহস্থাদির জন্য ফ্যামিলি মেম্বারসদের জন্য না দিয়ে মিষ্টির দোকান বা চায়ের দোকানে দেওয়া হচ্ছে এবং বর্ধমানের বাইরে দুধ বেরিয়ে যাচ্ছে। এই দুধ কতটা বেরিয়ে যাচ্ছে সেটা জানা আছে কি? এই ব্যাপারে তদন্ত করেছেন কি? গৃহস্থরা যাতে পেতে পারেন সে ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন বা নেওয়ার প্রস্তাব আছে কিনা?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** এখনও পর্যন্ত যে ব্যবস্থায় বর্ধমানে দুধ বিতরণ করার সেটা হচ্ছে সেখানকার স্থানীয় কো-অপারেটিভকে এজেন্সি দেওয়া আছে। তারা এইগুলো বিলি করে থাকেন। বিভিন্ন কো-অপারেটিভ এজেন্ট আছে। মাননীয় সদস্যের যে বক্তব্য সেটা আমার জানা আছে। দুধের এজেন্সীতে যারা থাকেন যারা ওখানে দুধ দিয়ে থাকেন আমরা সেই কো-অপারেটিভগুলোকে বলেছি তারা যদি বৃহত্তর কলকাতার ব্যবস্থার মতো কার্ড সিস্টেমে বা বুথ সিস্টেমে বর্ধমান শহরে বিতরণের ব্যবস্থা হয় তাহলে আমার মনে হয় সুষ্ঠ ব্যবস্থা আনা যাবে। দ্বিতীয়ত এই বিষয়ে কো-অপারেটিভ ভাবনা-চিন্তা করছে এবং ইতিমধ্যেই কিছু কিছু বুথ তৈরি করে তাতে বিলি করা শুরু করেছে।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** দুধটা বাইরে থেকে বিভিন্ন জায়গা থেকে আসে। দুধটা টেস্ট যখন হয়, এই টেস্টের সময় খাঁটি দুধ দেওয়ার ব্যাপারে ফ্যাট ওঠে না। ছানার জল মিশিয়ে দিয়ে টেস্ট করা হয়।

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** ছানার জল মিশিয়ে টেস্টে দেওয়া হয় এই রকম কোনও খবর জানা নেই।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় মন্ত্রী জানাবেন কি মালদহ দুগ্ধ প্রকল্প তার প্রাণ ফিরে পেল তাতে দুধ কতটা বাড়ল?

**মিঃ স্পিকার ঃ** এটা তো বর্ধমান নিয়ে প্রশ্ন, উনি মালদহের ব্যাপারে উত্তর দেবেন কি করে? এ প্রশ্ন হয় না, আপনি বসুন।

**শ্রী গৌতম রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, উৎপাদকদের গো খাদ্য সাবসিডাইজড রেটে দেবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী মেহেবুব জাহেদি ঃ** এখনই এই ধরনের আমাদের কোনও পরিকল্পনা নেই। তবে আমরা কেন্দ্রের কাছে এই দাবি রেখেছি যে সাধারণভাবে এমনিতে মানুষের খাদ্য বিতরণের জন্য যে কর্পোরেশন সৃষ্টি করে কাজটা করা হয় সেই রকম পশু খাদ্যের জন্য কেন্দ্রীয় সরকার একটা কর্পোরেশন তৈরি করে সাহায্য করুন। এটা হলে হয়তো ভাবনা-চিন্তা করা যেতে পারে।

**দোতলা বাস চালানো বন্ধ করার প্রস্তাব**

***৪৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩২০।) **ডাঃ জয়নাল আবেদিন ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) কলকাতায় দোতলা বাস চালানো বন্ধ করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, কারণ কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) সি. ইউ. টি. পি. প্রকল্পে কেনা সি. এস. টি. সি.র ২৯১টি দোতলা বাসের এক বিরাট সংখ্যক বাস যান্ত্রিক ত্রুটির কারণে খারাপ হয়ে যাওয়ার ফলে, ১৯৮৪ সালের পরে নতুন কোনও দোতলা বাস কেনা হয়নি এবং আপাতত কেনার কোনও প্রস্তাব নেই। পুরোনো কয়েকটি বাস রাস্তায় চলছে।

(খ) দোতলা বাস দেশে একটি মাত্র কোম্পানি তৈরি করে। কলকাতায় রাস্তায় বাস ঠিকমতো চলবে এই নিশ্চয়তা পাওয়া যাচ্ছে না, এইজন্য আপাতত না কেনার সিদ্ধান্ত হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা জানতাম দোতলা বাস নাকি ইকনমিক হয়। আপনি বলেছেন, '৮৪ সালের পর আর কেনা হয়নি। যেগুলি কেনা হয়েছে তার কিছু চলছে আর বাকি গ্যারেজ করে রেখে দিয়েছেন। আমার প্রশ্ন, ট্রাফিকের অবস্থা বিবেচনা করে দোতলা

বাসগুলি মেরামত করে চালু করার কথা চিন্তা করতে প্রস্তুত আছেন কি?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি জানি না আপনি এগুলি ইকনমিক বলে কেন জানতেন। আমরা কাছে যে হিসাব আছে সেটা হচ্ছে, আমাদের সিঙ্গল ডেকার বাসে কলকাতা শহরে একটু খরচ বেশি পড়ে, তার পার কিলোমিটার কস্ট বা খরচ দাঁড়ায় ১২ টাকা কিন্তু ডবল ডেকারে দাঁড়ায় ২০ টাকা। আর ইনকাম ডবল ডেকারে বেশি হয় মাত্র ২০ পারসেন্ট। তাতে ইকনমিতে দেখা যাচ্ছে যে সিঙ্গল ডেকার থেকে ডবল ডেকার ইকনমিতে খারাপ। দু নং কথা হচ্ছে, ২৫০টির মতন বাস আমরা বসিয়ে রেখেছি, বাধ্য হয়েছি। এটা একেবারে যে শুধু শুধু বসিয়ে রেখেছি তা নয়। আমরা অশোক লে ল্যান্ড কোম্পানির সঙ্গে বহুবার আলোচনা করেছি এবং অনেকগুলি রিপেয়ার করার ব্যবস্থাও আমরা করেছি। কিন্তু সেটা করার পরও দেখা যাচ্ছে—তাদের টেকনিক্যাল সাহায্য নিয়েও—যে প্রকৃতপক্ষে ইকনমিক রিপেয়ার বলতে যা বোঝায়, সেখানে যে টাকাটা আমাদের খরচ করতে হচ্ছে এবং তার বদলে আমরা যে সার্ভিস পাচ্ছি সেটা বিওনড্ ইকনমিক রিপেয়ার বলা যায়। আর সেটা অযথা ব্রেক ডাউন হচ্ছে, ট্রাফিক হ্যাজাড তৈরি করছে। আপনি যদি ফিগার চান আমি দিতে পারি। কিন্তু এত চেষ্টা করেও সেগুলি করা যায়নি ওদের সাহায্য নিয়েও। সেইজন্য বাধ্য হয়ে আমাদের এই সিদ্ধান্ত গ্রহণ করতে হয়েছে।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দোতলা বাস নিয়ে যেটা বললেন সেটা ঠিকই আছে। কলকাতায় যানবাহন চলাচলের ক্ষেত্রে জটিলতার যারা সৃষ্টি করছে তারমধ্যে ট্রামও আছে। এই ট্রাম সম্পর্কে রাজ্য সরকার কিছু ভাবছেন কিনা? ট্রাম কোম্পানিকে দিয়ে কোনও বাস চালানোর কথা ভাবছেন কিনা?

(নো রিপ্লাই)

[11-30—11-40 A.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি ডাঃ আবেদিনের প্রশ্নের জবাবে যা বলেছেন দোতলা বাস না চলার কারণ কি এই সম্পর্কে একটা কথা বলেছেন। আমি বুঝতে পারলাম না, সেটা হচ্ছে কলকাতার রাস্তায় বাস চলাচল করবে কি না বা করানো যাবে কি না, এটার উপর নির্ভর করছে, কিসের জন্য বাস চলাচল এই ধরনের প্রতিবন্ধকতার কথা ভাবছেন।

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আমি বলছি দোতলা বাস যদি রাস্তায় খারাপ হয়ে যায় তাহলে ট্রাফিক হ্যাজার্ড হয়, সেই রেফারেন্স আমি দিয়েছি, আপনি সেটা ফলো করতে পারেননি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে দোতলা বাস পার কিলোমিটারে খরচ হয় ২০ টাকা, আর সিঙ্গল ডেকারে পার কিলোমিটারে খরচ হয় ১২ টাকা। মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই যে টাকা সংগৃহীত হচ্ছে যাত্রী সাধারণের কাছ থেকে, সেখানে কোনও রকম গোলোযোগ ধরা পড়ছে কি না, কিংবা আপনার দপ্তরের তরফ থেকে স্পেশ্যাল ড্রাইভ দিয়ে টিকিট কালেকশন করার ক্ষেত্রের কোনও গলদ আছে কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** মাননীয় সদস্যের যে সন্দেহ, এটা ঠিক যে রেভিনিউ আয় হওয়া উচিত সেটা হচ্ছে না। সেইজন্য আমরা বিশেষ ভাবে অভিযান পরিচালিত করেছি। আপনি জানেন কলকাতা শহরে একজন ম্যাজিস্ট্রেট ধরা পড়েছিলেন, তার ফলে কলকাতার রাস্তায় আপনারা কি অবস্থা করেছিলেন এবং এখানে বিরোধী দল হিসাবে কী করে ছিলেন, এবং আমাকে সেই ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে হাত জোড় করে ক্ষমা চাইবার দাবিও করেছিলেন। সুতরাং বিনা টিকিটের যাত্রী এবং কন্ডাক্টর, আমরা প্রতিটি বিষয়ে নজর রাখার চেষ্টা করছি। প্রতিদিন আপনারা জানেন এক বা একাধিক অসাধু কন্ডাক্টর ধরা পড়ছে। তবে এটা যে শুধু এই রকম অভিযান চালিয়েই কিছু করা যাবে না। যদি সবাই মিলে চেতনার সঞ্চার করা যায় সেটা করবার চেষ্টা করছি। আমাদের প্রতিটি কর্পোরেশনে বর্তমানে আয় বেড়েছে, সি. এস. টি. সি.তে ৭০ হাজার টাকা বেশি আয় হয়েছে, সাউথ বেঙ্গলে ২০,০০০ টাকা আয় বেড়েছে এবং নর্থ বেঙ্গলেও বেড়েছে।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, কলকাতা ব্যতিরেকে পশ্চিমবঙ্গের কোন কোন শহরে দোতলা বাস চলে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** আপনারা সকলেই জানেন যে দোতলা বাস সব জায়গায় চালানো যায় না রাস্তার জন্য। দোতলা বাস কুচবিহার এবং দুর্গাপুরে কিছু চলে।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, আপনি নিশ্চয়ই জানেন ১৯৮৪-৮৫ সালে ২৯১ খানা ডবল ডেকার কেনা হয়েছে এবং সেই সময় বলা হয়েছিল এইগুলো ওয়েল ইকুইপড। সেইগুলো না চলতে পারার জন্য রাজস্ব ক্ষতি হচ্ছে ২৪ কোটি টাকা। এই ক্ষতি হবার পর আপনাদের ধারণা হল কলকাতার রাস্তাঘাট দোতলা বাস চলার পক্ষে যোগ্য নয়, বর্তমানে সরকার প্রফিটিয়ারিং-এর দিক থেকে এই দোতলা বাস চালানো উচিত বলে মনে করেন কি না?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** উনি প্রশ্নের বাইরে হাওয়া পাল্টাবার কথা যেটা বললেন সেটাতে আমি বলি যে, এই গুণ ওঁর যে আছে তা আমরা সকলেই জানি। হাওয়া পাল্টালে উনিও পাল্টান। এ-বারে আমি প্রশ্নে আসছি। ২৯১টি দোতলা বাস কেনার সিদ্ধান্ত তৎকালীন ভারপ্রাপ্ত মন্ত্রী একা নেননি। কারণ মন্ত্রী গাড়ি সম্বন্ধে বিশেষজ্ঞ ছিলেন না। সুতরাং ট্রান্সপোর্ট সম্বন্ধে যাঁরা এক্সপার্ট তাঁদের প্রস্তাব মতো ঐগুলো কেনা হয়েছিল। কেনার পরে দেখা গেল যে, ঐ বাসগুলি কলকাতা শহরের রাস্তার পক্ষে উপযোগী নয়। বিশেষ করে কলকাতা শহরে যান চলাচলের যে অবস্থা ঐ বাসগুলির যন্ত্রপাতিও সে উপযোগী নয়। প্রত্যেক শহরের নিজস্ব বৈশিষ্ট্য থাকে। এখানে ঘন ঘন স্টপেজে বাসকে থামতে হয়। এখানে ট্রাফিক স্পিডও খুব কম। ফলে এই দোতলা বাসগুলি চালাতে খুবই অসুবিধা হয়। যখন এগুলি কেনা হয়েছিল তখন ট্রাফিক স্পিড খুবই কম ছিল, এখন একটু বেড়েছে। তথাপি যে স্পিড তা ঐ বাসের যোগ্য নয়। আর একটা জিনিস হয়েছে, যেটার কলকাতার রাস্তার সঙ্গে কোনও সম্পর্ক নেই, চেসিস ফেলিয়োর। সেটা কেন হল আমি জ্যান না। ২১০টি চেসিস ক্র্যাক ডাউন হয়েছে। ৫৮টির গিয়ার বক্সে গোলমাল হয়েছে। ২৪৬টির ইঞ্জিনে গোলমাল হয়েছে। এই অবস্থায় একটা রাজ্য সরকার অসহায়। রাজ্য সরকারের এতগুলি

এক্সপার্টিস থাকে না। ভারতবর্ষে একটাই কোম্পানি আছে, তার নাম 'অশোক লেল্যান্ড'। তারা দোতলা বাস তৈরি করে। একটা মাত্র কোম্পানি আছে। সুতরাং তারা যেটা বেচবে সেটাই আমরা কিনতে বাধ্য। সে জন্যই আমরা ঠিক করেছি কলকাতায় আর আমরা ঐ বাস বাড়াতে রাজি নই।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, দোতলা বাস তো আমরা কলকাতা এবং হাওড়া শহরে ছোটবেলা থেকেই দেখছি। দীর্ঘদিন ধরে যে বাস চলছে সে বাসের সম্বন্ধে হঠাৎ আজকে কি করে আপনি বুঝতে পারলেন যে, দোতলা বাস চালানো লাভজনক নয়? কোন্ সাল পর্যন্ত দোতলা বাস লাভজনক ছিল এবং কোন্ সাল থেকে আপনার ধারণা হল যে, দোতলা বাস চালাতে লোকসান হচ্ছে?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** স্যার, জেগে যে ঘুমায় তার কি করে ঘুম ভাঙবে? কোনও দিনই দোতলা বাস লাভজনক ছিল না।

## পুরুলিয়া জেলায় হিমঘর নির্মাণ

***৪৯৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৫।) **শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** কৃষি (কৃষি বিপনন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলায় হিমঘর নির্মাণের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা কার্যকরি হবে বলে আশা করা যায়?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ**

(ক) না নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** স্যার, আপনি জানেন পুরুলিয়া জেলায় একটাও হিমঘর নেই। অথচ ১৯৭৭ সালের পর থেকে ভূমি সংস্কার, সেচ এবং কৃষি দপ্তরের মাধ্যমে পুরুলিয়া জেলায় যথেষ্ট চাযের উন্নতি হয়েছে। কিন্তু হিমঘর না থাকার জন্য চাষীরা উৎপন্ন ফসলের ন্যায্য মূল্য পাচ্ছে না। অবিলম্বে সরকারি ব্যবস্থায় পুরুলিয়া জেলায় একটা হিমঘর স্থাপন করা হবে কি? পশ্চিমবঙ্গের অন্য কোনও জেলায় সরকারি উদ্যোগে হিমঘর স্থাপন করা হয়েছে কি?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** মাননীয় সদস্যের এটা জানা উচিত যে, পশ্চিমবঙ্গে প্রধানত আলু রাখার জন্য হিমঘর স্থাপন করা হয়। পুরুলিয়া জেলায় একটা হিমঘর স্থাপনের জন্য ১৯৮৫-৮৬ সালে একটা প্রস্তাব এসেছিল। কিন্তু সমীক্ষা করে দেখা যায় যে, যেহেতু পুরুলিয়া জেলায় ৮,৬০০ মেট্রিক টন আলু উৎপাদন হয় না সেহেতু ঐ প্রোপোজাল ইমপ্লিমেন্ট করা

সম্ভব নয়। তারপর আর জেলাপরিষদ বা কো-অপারেটিভ-এর মাধ্যমে হিমঘর করার কোনও প্রোপোজাল পুরুলিয়া জেলা থেকে আসেনি।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** ১৯৯০-৯১ সালে পুরুলিয়া জেলার আলু উৎপাদনের কোনও পরিসংখ্যান মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আছে কি?

[11-40—11-50 A.M.]

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** পুরুলিয়া জেলায় আলু উৎপাদন যাতে বেশি হয় তারজন্য চেষ্টা করছি আর এ সম্বন্ধে নিশ্চয়ই বুঝতে পারছেন আগে ১৯৮৫-৮৬ সালে ৮ হাজার ৬০০ এম. টি. আলু হয়েছিল। এরপরে একটু বেড়েছে। কিন্তু যে পরিমাণ আলুর উৎপাদন বেড়েছে সেই পরিমাণ আলু সামনে রেখে এখন ওখানে হিমঘর করার প্রশ্ন নেই, প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই সমস্ত হিমঘরগুলি হুগলি এবং বর্ধমানে বেশি আছে এবং মেদিনীপুরের একটা পোরশনে আছে। আমরা দেখছি, হিমঘরের মালিকরা মনোপলি ক্যাপিটালিস্ট হয়ে যাচ্ছে। এক-একটা স্টোরেজের মালিকের ৩০/৪০টি হিমঘর আছে। তারা রেটের পরিমাণ বাড়িয়ে দিচ্ছে। আলুর মরসুমে ৩ টাকা করে পার কুইন্টাল বাড়িয়ে দিচ্ছে। এই পরিপ্রেক্ষিতে হিমঘরেব মালিকদের মনোপলি বিজনেস, আধিপত্য খর্ব করার জন্য সরকারের পক্ষ থেকে নতুন কোনও হিমঘর করার পরিকল্পনা আছে কিনা?

**মিঃ স্পিকার ঃ** প্রশ্নটা হচ্ছে পুরুলিয়া জেলার। উনি বললেন, কোনও পরিকল্পনা নেই, প্রশ্ন ওঠে না আর আপনি জিজ্ঞাসা করছেন সারা পশ্চিমবাংলায় কি আছে, না আছে। উনি কি করে তার উত্তর দেবেন? নট অ্যালাউড।

**শ্রী পান্নালাল মাজি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, যেসব কোল্ড স্টোরেজ সরকারি বা সমবায় ব্যবস্থায় হয়েছিল তার প্রতি ইউনিটের খরচ বেড়েছে, লোকসান হচ্ছে। এখন এক্সপার্টরা বলছেন, সিঙ্গল ইউনিটের বদলে যদি ডাবল ইউনিট করা যায় তাহলে খরচ কম হবে, লোকসান হবে না, চাষীদের সুবিধা হবে এবং দাম বাড়াতে হবে না। তাই জিজ্ঞাসা করছি, কোনও সমবায় কোল্ড স্টোরেজ যারা প্রতি ইউনিট চালাচ্ছে তারা ডাবল ইউনিট যদি করতে চায় সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর কোনও সাহায্য করার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** এ সম্বন্ধে সরকারের কোনও আপত্তি নেই।

**শ্রী নটবর বাগদি ঃ** মানীয় মন্ত্রী মহাশয় বললেন পুরুলিয়া জেলাতে আলু উৎপাদন কম হয়। কংগ্রেসি আমলে রিপোর্ট ছিল পুরুলিয়া জেলায় জলের অভাব, নলকূপ হবে না। অথচ আমরা দেখছি প্রচণ্ড উৎপাদন বাড়া সত্ত্বেও কৃষকেরা দাম পাচ্ছে না। সুতরাং পরিসংখ্যানটা সঠিক নয়। আমাদের পুরুলিয়া জেলায় প্রচুর পরিমাণে আলুর উৎপাদন

হয়েছে। সুতরাং এই পরিপ্রেক্ষিতে আপনার দপ্তর কোল্ড স্টোরেজ করার কথা ভাবছেন কিনা?

**শ্রী কলিমুদ্দিন শামস** ঃ আমি আগেই উত্তর দিয়েছি এই রকম কোনও পরিকল্পনা নেই। যেহেতু আলুর উৎপাদন সেইরকম বাড়েনি যখন কোল্ড স্টোরেজের প্রয়োজন সামনে আসে।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় আলুর দিকেই কেন্দ্রীভূত। আমি আলুর কথা বলছি না। পুরুলিয়া জেলায় ফুড প্রসেসিং ডিপার্টমেন্ট তৈরির জন্য প্রথম মাননীয় মুখ্যমন্ত্রী পুরুলিয়া জেলার জনসভায় ঘোষণা করেন পুরুলিয়া জেলায় টমেটো চাষ বাড়িয়ে দিন। এখন আলু নয়, হিমঘরের ব্যাপারে বলছি। পুরুলিয়ায় যে টমেটোটা বেশি উৎপন্ন হচ্ছে সেটা কোল্ড স্টোরেজে রাখা যায়, আমি জানতে চাইছি যে, পুরুলিয়ায় হিমঘর তৈরি করার জন্য কোনও উদ্যোগ নেবেন কিনা?

**শ্রী কলিমুদ্দিন শামস** ঃ এখন পর্যন্ত সরকার নিজে থেকে কোনও জায়গায় হিমঘর তৈরি করছে না। এর জন্য কোনও কো-অপারেটিভ অথবা প্রাইভেট ফার্ম সরকারের সামনে আসে তাহলে সরকার বিবেচনা করে একজামিন করে যদি মনে করে তাহলে লাইসেন্স দেবে।

**মিঃ স্পিকার** ঃ ডাঃ জয়নাল আবেদিন, টমেটো কি হিমঘরে রাখা যায়, আমার এ ব্যাপারে কোনও অভিজ্ঞতা নেই, আপনার অভিজ্ঞতা কি বলে?

**শ্রী কলিমুদ্দিন শামস** ঃ টমেটো রাখা যায় না।

**শ্রী সাত্ত্বিককুমার রায়** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, এমন কোনও পরিকল্পনা নেই, কেননা ওখানে আলু কম হয়, কিন্তু আমরা দেখেছি যে আমাদের সঙ্গে আপনার সরকারি অফিসারদের দেওয়া পরিসংখ্যান মেলে না। পুরুলিয়া উপেক্ষিত জায়গা, ওখানকার চাষীরাও উপেক্ষিত, তাই তাদের উৎসাহিত করার জন্যই কোল্ড স্টোরেজ দরকার। তাই আপনি যদি সেখানে কিছুটা বাঁকুড়ার সঙ্গে ট্যাগ করে দেন তাহলে কোল্ড স্টোরেজ ভায়াবল হবে বলে আপনাদের কোনও বিবেচনা আছে কিনা?

**শ্রী কলিমুদ্দিন শামস** ঃ বাঁকুড়ায় কোল্ড স্টোরেজ আছে। পুরুলিয়ার ব্যাপারে যদি কেউ এগিয়ে আসেন তাহলে সরকার নিশ্চয়ই তা বিবেচনা করবেন।

**শ্রী মানবেন্দ্র মুখোপাধ্যায়** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—আপনি বলেছেন পুরুলিয়াতে আলুর উৎপাদন খুব বেশি নয়, একটা জেলাতে কত ফসল উৎপন্ন হলে তবে সরকার সেখানে নিজস্ব কোল্ড স্টোরেজ তৈরি করতে পারে, সেই মাপকাঠিতে আপনি কোনও নীতি নির্ধারণ করেছেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস** ঃ এখনও পর্যন্ত যা দেখা যাচ্ছে তাতে ১০ হাজার টন পর্যন্ত রাখলেও কোল্ড স্টোরেজ বিজনেস লসে চলে। ২০ হাজার টন রাখার প্রয়োজন হয়। যদি

আমরা মনে করি যে, পুরুলিয়ায় ২০ হাজার টন উৎপন্ন হচ্ছে বা কোনও প্রাইভেট ফার্ম ইন্ডিভিজুয়ালি কেউ গভর্নমেন্টের কাছে অ্যাপ্লাই করে তাহলে গভর্নমেন্ট নিশ্চয়ই তাদের লাইসেন্স দেবার ব্যাপারটা কনসিডার করবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ শামস। প্রশ্নটা তা নয়। প্রশ্ন হচ্ছে পুরুলিয়া ব্যাকওয়ার্ড জেলা, কৃষি এবং সব ক্ষেত্রেই ব্যাকওয়ার্ড। মাননীয় সদস্যর জিজ্ঞাসা করার উদ্দেশ্য হল ব্যাকওয়ার্ড জেলার উন্নতির জন্য যদি একটা কোল্ড স্টোরেজের সুযোগ তাদের দেওয়া যায় তাহলে তারা উৎসাহিত হবে। তাই আলু ছাড়া আর কোনও ফসল হিমঘরে রাখার কোনও পরিকল্পনা কি করা হয়েছে?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** পুরুলিয়া জেলায় আলুর চাষটাকে উন্নত করতে হবে। তার জন্য সরকার চিন্তাভাবনা করছেন। টমেটোর সম্বন্ধে মাননীয় সদস্য যা বললেন তাতে বলা যায় যে, ওখানে একটা ফুড প্রসেসিং সেন্টার তৈরির কথা হচ্ছে তার কাজও স্টার্ট করা হয়েছে, এবং কাজ এগিয়ে গেছে। ফুড প্রসেসিংয়ের সঙ্গে কোল্ড স্টোরেজের কোনও সম্পর্ক নেই। কোল্ড স্টোরেজে টমেটো রাখা যায় না। আলুর সম্বন্ধে বলতে পারি যে পুরুলিয়ায় যা উৎপাদন হচ্ছে তা ৮,৬০০-এর বেশি। এর মধ্যে ১০ হাজার পর্যন্ত সরকারি উদ্যোগে চেষ্টা করা হচ্ছে। এর মধ্যে যদি কোনও কো-অপারেটিভ বা প্রাইভেট ফার্ম বা ইন্ডিভিজুয়ালি কেউ কোনও পার্টি এগিয়ে না আসেন তাহলে চাষীদের রক্ষা করার জন্য প্রয়োজন হলে সরকার এগিয়ে আসবেন। যদি কিছু করার প্রয়োজন হয় তাহলে করবেন। পুরুলিয়াকে উন্নত করার জন্য সরকার এগিয়ে আসবেন। শুধু হিমঘর নয়, অন্যান্য ব্যাপারেও সরকার এগিয়ে আসছেন এবং এর জন্য ফুড প্রসেসিংয়ের কাজ স্টার্ট করা হয়েছে।

## উত্তরবঙ্গের পরিবহন পরিকাঠামোর পরিবর্তন

***৪৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৯।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তরবঙ্গের পরিবহন কাঠামো পরিবর্তনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে; এবং

(খ) সত্যি হলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ**

(ক) উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনের পরিকাঠামোর উন্নতির জন্য একটি দীর্ঘমেয়াদী পরিকল্পনা আছে।

(খ) পরিবহন দপ্তরের পরিকল্পনার মধ্যে আছে—

(১) প্রযুক্তিগত উন্নয়ন।

(২) ডিপো সংস্কার ও নতুন ডিপো নির্মাণ।

(৩) যাত্রী স্বাচ্ছন্দ্যের জন্য ব্যবস্থা।

[11-50—12-00 Noon.]

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, উত্তরবঙ্গের পরিবহন ব্যবস্থা খুবই খারাপ—এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কোনও পরিকল্পনা বিবেচনাধীন রয়েছে বলে আপনার জানা আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** পরিকল্পনা তো নেই, বরং ক্যাপিটাল কন্ট্রিবিউশন যা করতেন উত্তরবঙ্গের জন্য, সেটাও প্রত্যাহার করে নিয়েছেন।

**শ্রী সালিব টোপ্পো ঃ** উত্তরবঙ্গে যতগুলি সরকারি বাস রয়েছে তার বেশিরভাগ আউট অফ অর্ডার এবং তার ফলে উত্তরবঙ্গের মানুষকে অসুবিধার মধ্যে যাতায়াত করতে হয়। এই যে ৫০ পারসেন্ট বাস খারাপ হয়ে রয়েছে সেগুলো রিপেয়ার করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** প্রশ্নটা একেবারে ঠিক নয়। উনি একবার বলছেন অধিকাংশ বাস খারাপ, তারপর বলছেন ৫০ পারসেন্ট খারাপ। আমাদের দেশে ফ্লিট ইউটিলাইজেশন স্ট্যান্ডার্ড হচ্ছে ৮৮ পারসেন্ট। সেক্ষেত্রে উত্তরবঙ্গে সেটা ৮৮ পারসেন্টের উপর। সব সময়ই কিছু বাস রিপেয়ারে থাকবার প্রয়োজনীয়তা রয়েছে, তাই সব সময় আমরা কিছু বাস রিপেয়ার করে চলি।

**শ্রী সৌমেন্দ্রচন্দ্র দাস ঃ** উত্তরবঙ্গের গুড্‌স ট্রান্সপোর্ট ব্যবস্থা উঠিয়ে দেবার কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা; যদি উঠিয়ে দেবার পরিকল্পনা করে থাকেন তাহলে লোকসান হচ্ছে বলেই কি সেখানকার গুড্‌স ট্রান্সপোর্ট ব্যবস্থা উঠিয়ে দিচ্ছেন?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** গুড্‌স ট্রান্সপোর্ট ব্যবস্থা বলে যা বলছেন, প্রকৃতপক্ষে সেটাকে গুড্‌স ট্রান্সপোর্ট বলা যায় না। ২০/২৫টি ট্রাক ছিল যা দিয়ে প্রধানত সরকারি কাজকর্ম—যেমন প্রাকৃতিক দুর্যোগে মালপত্র আনা-নেওয়া, উত্তরবঙ্গের প্রাইমারি স্কুলগুলিতে বই পৌঁছে দেওয়া ইত্যাদি কাজ চলত। সেই কাজটা বজায় রাখছি, তবে কিছু কিছু মাল যা দেওয়া-নেওয়া করত সেটার প্রয়োজন নেই। সেজন্য ট্রাকগুলি অন্যত্র ব্যবহার করবার পরিকল্পনা নিয়েছি।

**শ্রী শচীন হাজরা ঃ** উত্তরবঙ্গ পরিবহন সংস্থার বিভিন্ন বাস বিভিন্ন জায়গায় চলছে। সে সম্পর্কে কিছু নতুন প্রস্তাব আপনার দপ্তরে গেছে। সেই প্রস্তাবগুলি বিবেচনা করে সেখানে নতুন রাস্তায় বাস চালাবার কোনও পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** উত্তরবঙ্গের সব জেলার সব রাস্তায় নতুন বাস দেবার পরিকল্পনা রয়েছে।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** আপনি পরিকাঠামোর কথা বলছিলেন। আমরা দেখেছি, বীরভূম জেলায় উত্তরবঙ্গ বাস সার্ভিস যা দিয়েছেন সেটা বেশ ভাল। কিন্তু দেখতে পাচ্ছি, সেখানে

বাস মেরামত করবার মতো প্রয়োজনীয় ছোটখাটো ওয়ার্কশপ পর্যন্ত নেই। কিন্তু প্রায়ই বাস ব্রেকডাউন হচ্ছে। তাই প্রশ্ন, সেখানে ওয়ার্কশপ খুলে যাতে খারাপ বাসগুলিকে রেগুলার মেন্টেন করা যায় তারজন্য কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** এটা আগে রায়গঞ্জ ডিভিসনের মধ্যে ছিল। আমরা সেজন্য কাছাকাছি জেলা বহরমপুরে নতুন ডিভিসন তৈরি করছি। এছাড়া কেন্দ্রীয় একটা সংস্থা আছে স্টেট বাসের সমস্যাগুলি নিয়ে, তার নাম হচ্ছে সি. আই. আর. টি. তাদের সঙ্গে আমরা একটা চুক্তিতে যাচ্ছি। আধুনিক প্রযুক্তিতে কোন ডিভিসনে কি ধরনের মেশিনের কাজকর্মে ট্রেনিং দেওয়া যায় তার জন্য প্রোজেক্ট রিপোর্ট আমাদের কাছে সাবমিট করবে। আমরা ২ বছরের মধ্যে এটা সুইচওভার করব বলে আশা করছি।

**শ্রী দেবেশ দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, কাঞ্চনজংঘা এক্সপ্রেস নিউ জলপাইগুড়ি পর্যন্ত চলে। এতে জলপাইগুড়ি, কুচবিহার জেলার অধিকাংশ মানুষের অসুবিধা হচ্ছে। এই ব্যাপারে কোনও পরিকল্পনা আছে কি যে মানুষের অসুবিধা কি করে দূর করা যায়?

**শ্রী শ্যামল চক্রবর্তী ঃ** ট্রেনে যে সুবিধা পাওয়া যায় বাসে সেই সুবিধা দেওয়া যায় না। আমরা সর্বদলীয় প্রতিনিধি দল গিয়েছিলাম। সেই দলে জয়নাল সাহেবও ছিলেন, আমরাও ছিলাম। সেখানে আমরা বলেছিলাম যে কাঞ্চনজংঘা এক্সপ্রেস যখন গৌহাটি পর্যন্ত যেতে পারছে না তখন অন্তত নিউ আলিপুর দুয়ার জংশন পর্যন্ত দেওয়া হোক। কিন্তু টেকনিক্যাল অসুবিধার জন্য তারা রাজি হতে পারছে না। সুতরাং বাসের ব্যবস্থা করতে হয়েছে। বাস আমরা প্রচুর দিচ্ছি। তবে মানুষের তুলনায় সেটা পর্যাপ্ত নয়, আমরা আরও বাস দেবার চেষ্টা করছি।

## Expenditure for maintenance of Helicopter and Construction of Helipads

***498.** (Admitted Question No. *1760.) **Shri Sadhan Pande :** Will the Minister-in-charge of the Transport Department be pleased state—

(a) the total expenditure incurred by the State Government during 1990 and 1991 for maintenance of the Helicopter, payment of Salary and Allowances to the Pilots and other staff, and construction of Helipads for landing of the helicopter; and

(b) the purpose for which the helicopter was used by the State Government during the period mentioned above?

**Shri Shyamal Chakraborty :**

(A) (a) In the financial year 1990-91, the total expenditure incurred for–

1) Maintenance Rs. 55,75,299.00

2) Salary & Allowance of pilots Rs. 3,22,144.00

and

(A) (b) in the financial year, 1991-92

1) Maintenance Rs. 51,33,422.00

2) Salary & allowances of pilots Rs. 3,13,797.00

Transport Deptt. does not incur any expenditure for construction of helipads. This is done by P. W. Department.

(b) For execution of the programmes of the Governor, the Chief Minister of the State, Union Ministers and other V.I.P.'s. The helicopters were also used in connection with relief operation.

**Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Transport Department be pleased to give the break-up of the total cost of the flying hours of the helicopters flown for the Ministers, Chief Minister, Governor and other VIPs and also for the purpose of relief operation?

[12-00—12-10 P.M.]

**Shri Shyamal Chakraborty :** Generally, it is indicated by the flying hours. I am giving the break-up. First I would say the flying hours of 1990 and then 1991.

| | | 1990 | 1991 |
|---|---|---|---|
| 1. | Floor | Nil | 6 hours |
| 2. | Governor – top of the list | 45 hours | 46 hours |
| 3. | Chief Minister | 35 hours 30 minutes | 38 hours |
| 4. | Union Ministers and other VIPs—it means some Planning Commission members or some other People | Nil | 2 hours 30 minuite |
| 5. | State Ministers | 10 hours | 7 hours 25 minutes |

| | | | |
|---|---|---|---|
| 6. | State officials | 7 hours | 12 hours 30 minutes |
| 7. | Test flying — now it is also under the the Head of Test Flying | 15 hours | 25 hours |
| 8. | Night Flying | 12 hours | 14 hours |
| 9. | Trial landing | 90 hours | 122 hours |
| | **Total :** | 214 hours 30 minutes | 273 hours 25 minutes |

**Shri Saugata Roy :** Sir, in view of the fact that the State Government is going through a financial crunch and that out of the 214 hours, roughly about 45 hours, i.e. 20% is used by the Chief Minister and the other Ministers. So, does the Transport Department have any plans to curtail the use of helicopters by the Chief Minister and other Ministers?

**Shri Shyamal Chakraborty :** We are not using the helicopters for luxury. It is used only for the need and particularly for the purpose of the Chief Minister and Union Ministers. Compared to other States, it is virtually less than any other bigger states like West Bengal in the Union.

**Starred Questions**

**(To which written answers were laid on the Table)**

**মেট্রোরেল সম্প্রসারণে রাজ্য সরকারের প্রস্তাব**

***৪৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৯।) **শ্রী লক্ষ্মণ শেঠ :** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার মেট্রোরেল সম্প্রসারণের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে একটি প্রস্তাব পেশ করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত বিষয়ে কেন্দ্রীয় সরকারের বক্তব্য জানা গেছে কি না; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত বক্তব্য কী?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**রেলপথ বৈদ্যুতিকরণের প্রস্তাব**

***৫০০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫১।) শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

ব্যান্ডেল-কাটোয়া ও মেদিনীপুর-আদ্রা রেলপথ দুটির বৈদ্যুতিকরণের পরিকল্পনা অষ্টম যোজনাতে মঞ্জুর করার কোনও প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকার-যোজনা কমিশনের কাছে পেশ করেছিলেন কিনা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** রাজ্য সরকারের পাঠানো ব্যান্ডেল-কাটোয়া রেলপথের বৈদ্যুতিকরণের একটি প্রস্তাব কেন্দ্রীয় রেলমন্ত্রক এবং যোজনা কমিশনের কাছে বিবেচনাধীন আছে।

**দক্ষিণ চব্বিশ-পরগনা জেলায় নতুন রুটে বাস চালানোর পরিকল্পনা**

***৫০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫।) শ্রী আবুল বাসার ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জনাবেন কি—

দক্ষিণ ২৪ পরগনা জেলায় নতুন কোনও রুটে রাষ্ট্রীয় পরিবহনের বাস চালানোর পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** আপাততঃ পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগম কলকাতা হইতে রামগঙ্গা পর্যন্ত একটি বাস রুট চালু করিতেছেন। এছাড়া সি এস টি সি গঙ্গাধরপুর—কলকাতা আরেকটি রুটে বাস চালু করিতেছেন।

**রেল কারখানা হস্তান্তর করার উদ্যোগ**

***৫০২। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৭।) ডাঃ দীপক চন্দ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গের চারটি রেল কারখানা বেসরকারি সংস্থার হাতে তুলে দেবার জন্য রেল কর্তৃপক্ষ উদ্যোগী হয়েছেন—এরূপ কোনও সংবাদ সম্পর্কে সরকাব অবহিত আছেন কিনা?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** পূর্ব রেলের কতৃপক্ষ আমাদের জানিয়েছেন, তাদের কাছে বে-সরকারি হাতে তুলে দেবার কোনও নির্দেশ নেই।

**রাষ্ট্রীয় পরিবহন সংস্থার জলযান**

***৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫৯।) শ্রী সুভাষ বসু ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাষ্ট্রীয় জলপথ পরিবহন সংস্থায় আরও কোনও নতুন জলযান (অর্থাৎ লঞ্চ, যন্ত্রচালিত নৌকা ইত্যাদি) করার পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকলে, কোন্ কোন্ স্থানে করা হবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে।

(খ) হাসনাবাদে (উত্তর ২৪ পরগনা) দুটি স্বচালিত বার্জ (এল. সি. টি.) বাস, ট্রাক ও যাত্রী পারাপার করার জন্য তৈরি করা হবে। 'ছ'টি লঞ্চ দুইশত যাত্রী বহন করার উপযোগী করে হুগলি নদী ও সুন্দরবন অঞ্চলের ফেরি পারাপারের জন্য তৈরি করার প্রস্তাব আছে। সাগরদ্বীপে (দক্ষিণ ২৪ পরগনা) দুটি স্ব চালিত বার্জ (এল. সি. টি.) বাস, ট্রাক ও যাত্রী পারাপার করার জন্য তৈরি করার প্রস্তাব আছে। এই প্রকল্পগুলি কার্যকরি করতে কয়েক বছর সময় লাগিবে, কেননা, পরিকল্পনা খাতে যথেষ্ট টাকা পাওয়া যাচ্ছে না।

**বেহালা বিমান বন্দর চালনা প্রশিক্ষণকেন্দ্রে প্রশিক্ষণপ্রাপ্ত শিক্ষার্থীর সংখ্যা**

***৫০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৩।) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৮৯-৯০ থেকে ২৯শে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত বেহালা বিমান চালনা প্রশিক্ষণকেন্দ্রে কত জন শিক্ষার্থী প্রশিক্ষণ সম্পূর্ণ করেছেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ** ঐ সময়ে দুইজন শিক্ষার্থীকে কমার্শিয়াল পাইলট লাইসেন্স ও সাতজন শিক্ষার্থীকে প্রাইভেট পাইলট লাইসেন্স প্রদান করা হয়।

**সুন্দরবন এলাকায় জলপথ পরিবহন ব্যবস্থার উন্নয়ন**

***৫০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৯।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, সুন্দরবন এলাকায় জলপথ পরিবহন ব্যবস্থাকে উন্নত করে তোলার উদ্দেশ্যে রাজ্য সরকার এবং 'পিয়ারলেস' কোম্পানি যৌথভাবে একটি পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, উক্ত পরিকল্পনাটি কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলোচনার স্তরে আছে।

(খ) প্রাথমিক চিন্তা এইরকম ছিল যে, উত্তর ও দক্ষিণ ২৪ পরগনার সুন্দরবন অঞ্চলে জল পরিবহন ব্যবস্থা উন্নত করার জন্য পশ্চিমবঙ্গ ভূতল পরিবহন নিগমের নতুন লঞ্চ, জেটি ও অন্যান্য পরিকাঠামো তৈরির জন্য পিয়ারলেস বিনিয়োগ করবে। একটি যৌথ উদ্যোগে গড়ে তোলার জন্য প্রকল্প নেবার আলোচনা চলছে।

**রাজ্যের পরিবহন ব্যবস্থার উন্নয়নে কেন্দ্রীয় সরকারের প্রস্তাব**

***৫০৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৬।) **ডাঃ দীপক চন্দ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পরিবহন ব্যবস্থার উন্নয়নে কেন্দ্রীয় সরকারের কোনও প্রস্তাব সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কিনা, এবং

(খ) অবহিত থাকলে, উক্ত প্রস্তাব সম্পর্কে রাজ্য সরকারের অভিমত কি?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শুধুমাত্র পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকারের নিজস্ব কোনও প্রস্তাব নেই। রাজ্য সরকারের প্রস্তাবগুলি সম্পর্কেই তাদের সঙ্গে আলোচনা হয় ও সিদ্ধান্ত গৃহীত হয়।

(খ) রাজ্য সরকার বিলম্বিত কেন্দ্রীয় রেলপথ প্রকল্পগুলি যাতে অবিলম্বে চালু করা হয় সেজন্য কেন্দ্রীয় সরকারের সাথে সব সময় যোগাযোগ রাখছেন এবং সম্প্রতি বিধানসভার এক সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় রেলমন্ত্রীর সঙ্গে দেখা করে অবিলম্বে প্রকল্পগুলি চালু করার দাবি জানিয়েছেন।

**পরিবহন অর্থ নিগম গঠন**

***৫০৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১২৪।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার পরিবহন অর্থ নিগম নামে একটি সংস্থা গঠনের সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্যি হলে, উক্ত নিগম কী ধরনের কাজ করবে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। তবে পরিকাঠামো অর্থ নিগম নামে একটি সংস্থা গঠনের প্রস্তাব আছে।

(খ) উন্নয়ন ও পরিকল্পনা দপ্তরের অধীনে এটি তৈরি হবে।

**ট্রাম গুমটির অব্যবহৃত জায়গায় বাণিজ্যিক কমপ্লেক্স গঠন**

***৫০৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৮।) **শ্রী আব্দুল মান্নান ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, কলকাতার বিভিন্ন ট্রাম গুমটির অব্যবহৃত জায়গায় বাণিজ্যিক কমপ্লেক্স গড়ে তোলার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে;

(খ) সত্যি হলে, কোন্ কোন্ স্থানে ঐরূপ কমপ্লেক্স গড়ে তোলা হবে;

(গ) প্রস্তাবিত ঐ বাণিজ্যিক কমপ্লেক্স গড়ার জন্য কোনও বেসরকারি সংস্থার উপর দায়িত্ব ন্যস্ত করা হবে কিনা;

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত সংস্থা/সংস্থাগুলির নাম কি; এবং

(ঙ) এই প্রকল্পের জন্য রাজ্য সরকারের আনুমানিক আয়/ব্যয়ের পরিমাণ কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রকম কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন নাই।

(খ) প্রযোজ্য নহে।

(গ) প্রযোজ্য নহে।

(ঘ) প্রযোজ্য নহে।

(ঙ) প্রশ্ন ওঠে না।

## Unstarred Questions

## (to which written answers were laid on the Table)

**বর্ধমান জেলার কুলটি থানা এলাকায় সরকারি বাস চালানোর পরিকল্পনা**

৪২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮০।) **শ্রী মানিকলাল আচার্য ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার কুলটি থানা এলাকায় সরকারি বাস চালানোর কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে পরিকল্পনাটি কবে নাগাদ বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বরাকরের দক্ষিণবঙ্গ পরিবহনের ডিপো সম্পূর্ণ হলে কুলটি থানার জনসাধারণের এই প্রয়োজন মেটানো সম্ভব হতে পারে।

**ধর্মঘট ও লক-আউট**

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ২৬১।) **শ্রী দেওকীনন্দন পোদ্দার** ঃ শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৯১ সালে ধর্মঘট এবং লক-আউটের সংখ্যা কত;

(খ) ঐ-সব ক্ষেত্রে কর্মী সংখ্যা কত;

(গ) ঐ-সব ক্ষেত্রে নষ্ট শ্রমদিবসের সংখ্যা কত; এবং

(ঘ) ঐ-সব ক্ষেত্রে মজুরি নষ্টের পরিমাণ কত?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** ঃ

(ক)

| বছর | ধর্মঘটের সংখ্যা | লক-আউটের সংখ্যা |
|---|---|---|
| ১৯৮৬ | ২৯ | ১৭৮ |
| ১৯৮৭ | ৩৯ | ১৯৭ |
| ১৯৮৮ | ৩৪ | ২১২ |
| ১৯৮৯ | ১৬ | ২০৭ |
| ১৯৯০ | ১৬ | ১৭৯ |
| ১৯৯১ | ২১ | ১৮৮ |

(খ)

| বছর | ধর্মঘটী কর্মী সংখ্যা | লক-আউটের কর্মী সংখ্যা |
|---|---|---|
| ১৯৮৬ | ২৩,১০৪ | ১,২৯,৬৮১ |
| ১৯৮৭ | ৯২,৫৪৬ | ১,৬১,৫৭৫ |
| ১৯৮৮ | ৯৯,২৪৯ | ১,৬২,৮৫৭ |
| ১৯৮৯ | ১৪,১৭৮ | ১,৪৯,৩৬২ |
| ১৯৯০ | ২,২৯৫ | ১,২০,৭৪৭ |
| ১৯৯১ | ৩,০৫০ | ১,৪৪,৬১২ |

(গ)

| বছর | ধর্মঘটে নষ্ট শ্রমদিবস | লক-আউটে নষ্ট শ্রমদিবস |
|---|---|---|
| ১৯৮৬ | ২,৬৫,৯৩৪ | ১,৩২,৭২,৭৫৫ |
| ১৯৮৭ | ১৬,৩৪,৭৫৫ | ২,১৪,৭২,১২৬ |
| ১৯৮৮ | ৩৩,১৯,৯৪৬ | ২,৮৪,৫২,০৬১ |
| ১৯৮৯ | ২,৪৫,৪২১ | ২,৭৫,৪৮,৭২৮ |
| ১৯৯০ | ৩,১৪,৫০৪ | ২,০৬,৮৭,০৮২ |
| ১৯৯১ | ৭৯,০৯৪ | ২,০১,১৫,২৩৩ |

(ঘ) এ তথ্য সরকারের জানা নেই।

### ১৯৯১-৯২ আর্থিক বছরে পাকা রাস্তা নির্মাণ

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৯৫।) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২সালের আর্থিক বছরে ৩১শে জানুয়ারি '৯২ পর্যন্ত সারা রাজ্যে মোট কত কি.মি. পাকা রাস্তা তৈরি করা হয়েছে ও এ বাবদ কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(খ) এর মধ্যে মেদিনীপুর জেলায় পাকা রাস্তার পরিমাপ কত (কি.মি.) হিসাবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ সালের আর্থিক বছরে ৩১শে জানুয়ারি '৯২ পর্যন্ত সারা রাজ্যে মোট প্রায় ৪০ কি.মি. রাস্তার নির্মাণ কাজ সম্পূর্ণ হয়েছে এবং এ বাবদ বিভাগীয় হিসাবে অনুযায়ী ১,১০২.৫৫ লক্ষ টাকা খরচ হয়েছে।

(খ) মেদিনীপুর জেলায় মোট ১২.৭০ কি.মি. রাস্তার নির্মাণ কাজ গৃহীত হয়েছে এবং এর মধ্যে ৮.৫০ কি.মি. রাস্তার কাজ ইতিমধ্যেই সম্পন্ন হয়েছে।

### হিন্দ মোটর কারখানার কর্মী ছাঁটাই

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৬১৬।) **শ্রী তপন হোড় ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, হিন্দ মোটরে ব্যাপক কর্মচারী ছাঁটাই হচ্ছেন;

(খ) সত্যি হলে,

(১) ৩১শে জানুয়ারি পর্যন্ত কত সংখ্যক কর্মচারী ছাঁটাই হয়েছেন,

(২) আর কতজন ছাঁটাই-এর সম্মুখীন;

(গ) সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(ঘ) কারখানার কর্তৃপক্ষ বাংলার বাইরে কারখানাটি সরিয়ে নিয়ে যাচ্ছেন এরূপ কোনও সংবাদ সম্পর্কে সরকার অবহিত আছেন কিনা; এবং

(ঙ) থাকলে, এ বিষয়ে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এরূপ কোনও তথ্য জানা নেই।

(খ) (১) প্রশ্ন ওঠে না।

(২) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) এরকম কোনও খবর জানা নেই।

(ঙ) প্রশ্ন ওঠে না।

**কোপাই পানীয় জল প্রকল্প**

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৩।) **শ্রী তপন হোড় ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বোলপুর থানার ১৬৯টি মৌজায় (শান্তিনিকেতনসহ) পানীয় জল সরবরাহ এবং স্যানিটেশন-এর জন্য 'কোপাই পানীয় জল প্রকল্পের'র কাজ বর্তমানে কোনও পর্যায়ে আছে, এবং

(খ) উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই প্রকল্পটি রূপায়নের আগে জার্মানীর এক পরামর্শদাতা সংস্থা এবং তাদের ভারতীয় সহযোগী সংস্থার সহায়তায় প্রকল্পের বিকল্প উৎস ইত্যাদি বিষয়ের সম্ভাব্যতা যাচাই করা হবে।

(খ) এখনই বলা যাবে না।

**বর্ধমান জেলায় গ্রামীণ পানীয় জল সরবরাহ প্রকল্প**

৪৭। (অনুমোদিত প্রশ্ন নং ৪২৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** জনস্বাস্থ্য কারিগরী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ৫ বছরে বর্ধমান জেলায় কোন্ কোন্ এলাকায় গ্রামীণ পানীয় জল সরবরাহ প্রকল্প অনুমোদন লাভ করেছে; এবং

(খ) তন্মধ্যে

(১) কয়টি প্রকল্পের কাজ শেষ হয়েছে; এবং

(২) বাকিগুলি কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে নিম্নলিখিত ৭টি নলবাহী জল সরবরাহ প্রকল্প অনুমোদন লাভ করেছে—

(১) কাঁকসা ও তৎসংলগ্ন মৌজা

(২) বনবগ্রাম ও তৎসংলগ্ন মৌজা

(৩) দিগনগর ও তৎসংলগ্ন মৌজা

(৪) বনপাস ও তৎসংলগ্ন মৌজা

(৫) কুসুম ও তৎসংলগ্ন মৌজা

(৬) সিংঘী ও তৎসংলগ্ন মৌজা

(৭) নসরতপুর ও তৎসংলগ্ন মৌজা

ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীনে নিম্নোক্ত ৭টি প্রকল্প অনুমোদিত হয়েছে—

(১) হাটকালনা ও তৎসংলগ্ন মৌজা

(২) সেহারা ও তৎসংলগ্ন মৌজা

(৩) খণ্ডঘোষ ও তৎসংলগ্ন মৌজা

(৪) কৈথান ও তৎসংলগ্ন মৌজা

(৫) পালিতা ও তৎসংলগ্ন মৌজা

(৬) নবভাত ও তৎসংলগ্ন মৌজা

(৭) সাতগাছিয়া ও তৎসংলগ্ন মৌজা

(খ) (১) কোন প্রকল্পের কাজই এখনও পর্যন্ত সম্পন্ন হয়নি।

(২) দিগ্‌নগর, হাটকালনা ও সেহারা এলাকার প্রকল্পগুলিব কাজ আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যেই আংশিক রূপায়ণ সম্ভব হবে এবং কাঁকসা ও বননবগ্রাম এলাকার প্রকল্পগুলি ১৯৯৩-৯৪ সালে সম্পূর্ণ হবে।

বনপাস, সিংঘী, নসরতপুর, গগুঘোয ও নবভাত এলাকার প্রকল্পগুলির জন্য এই আর্থিক বছরেই অর্থের সংস্থান করা সম্ভব হয়েছে এবং উক্ত প্রকল্পগুলির রূপায়ণ করতে কমবেশি ৩ বছর সময় লাগবে।

কুসুমগ্রাম, কৈথান, পালিতা এবং সাতগাছিয়া এলাকার প্রকল্পগুলির অর্থ সংস্থান এখনও সম্ভব হয়নি এবং সেইজন্য এই প্রকল্পগুলির কাজ সম্পূর্ণ হওয়ার সম্ভাব্য তারিখ এই মুহূর্তে বলা যাবে না।

**বর্ধমান জেলার রায়নায় পশু-চিকিৎসা কেন্দ্র নির্মাণ**

৪৮। (অনুমোদিত প্রশ্ন নং ৪৩০।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি---

(ক) এটা কি সত্যি যে, বর্ধমান জেলার রায়নায় পশু-চিকিৎসা কেন্দ্রটির নির্মাণ কাজ সম্পূর্ণ হয়নি;

(খ) সত্যি হলে কবে নাগাদ (১) উক্ত নির্মাণ কাজ সম্পূর্ণ হবে ও (২) চিকিৎসা কেন্দ্রটি চালু হবে বলে আশা করা যায়; এবং

(গ) উক্ত অঞ্চলে একটি কৃত্রিম গো-প্রজনন কেন্দ্র স্থাপনের পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**প্রাণীসম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্যি।

(খ) (১) নির্মাণ কাজ দ্রুত সম্পূর্ণ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(২) চিকিৎসা কেন্দ্রটি চালু করার সুনির্দিষ্ট সময় এখনই বলা সম্ভব নয়।

(গ) হ্যাঁ।

**উত্তর ২৪ পরগনা জেলায় নারায়ণপুর সেতুর পুনর্নির্মাণ**

৪৯। (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৮।) **প্রবীর ব্যানার্জি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয়

অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উত্তর ২৪ পরগনা জেলার রামনগর পাঁচপোতা-বেড়িগোপালপুর রাস্তায় সংযোগকারী নারায়ণপুর সেতুটি পুনর্নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমান সেতুটির পরিবর্তে একটি বেইলি ব্রিজ বসানোর কাজ চলছে। আপাতত পাকা সেতু নির্মাণের কোনও পরিকল্পনা নেই।

**সুঁটিয়া-বারাসত পল্লী উন্নয়ন বিদ্যাপীঠকে মাধ্যমিক পর্যায়ে উন্নীতকরণ**

**৫০।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৩৯।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪ পরগনা জেলার সুঁটিয়া-বারাসত পল্লী উন্নয়ন বিদ্যাপীঠকে মাধ্যমিক পর্যায়ে উন্নীত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আবেদনের ভিত্তিতে জেলা পরিদর্শক টিম ও জেলা পরিষদের শিক্ষা স্থায়ী সমিতির সুপারিশের ভিত্তিতে বিবেচনা করা যেতে পারে।

(খ) প্রশ্ন ওঠে না।

**আঙুলকাটা থেকে ইছাপুর ভায়া কেমিয়া পর্যন্ত রাস্তাটি পাকা করার প্রস্তাব**

**৫১।** (অনুমোদিত প্রশ্ন নং ৫৪৭।) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ইছাপুর ১ নং গ্রাম পঞ্চায়েতের অধীন আঙুলকাটা থেকে ইছাপুর ভায়া কেমিয়া গ্রাম পর্যন্ত রাস্তাটি এন. আর. ই. পি. স্কীমে পাকা করার জন্য ১৯৮৬ সালে গাইঘাটা পঞ্চায়েত সমিতিতে গেজেটভুক্ত হয় কিন্তু এখনও এই কাজ আরম্ভ হয়নি; এবং

(খ) সত্যি হলে, ঐ রাস্তাটি পাকা না হওয়ার কারণ কি?

**পঞ্চায়েত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গাইঘাটা পঞ্চায়েত সমিতির অধীনে ইছাপুর ১ নং গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত আঙুলকাটা থেকে ইছাপুর ভায়া কেমিয়া পর্যন্ত রাস্তাটি পাকা করার জন্য কোনও প্রস্তাব এন. আর. ই. পি. প্রকল্পে গ্রহণ করা হয়নি।

(খ) ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরের বাজেটে উক্ত প্রকল্প সম্বন্ধে কোনও অর্থ বরাদ্দ করা হয়নি এবং কোনও অর্থ সরকার থেকে মঞ্জুর করা হয়নি।

### সুবর্ণরেখা প্রকল্প

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ৬২০।) **শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

সুবর্ণরেখা প্রকল্পটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সুবর্ণরেখা বাঁধ প্রকল্প সম্প্রতি অর্থ বিভাগের (পশ্চিমবঙ্গ সরকার) সবুজ সঙ্কেত লাভ করেছে এবং সেচ ও জলপথ বিভাগ সুবর্ণরেখার মুখ্য বাস্তুকারকে মেমো নং ১২৫-আই তাং ২৭-২-৯২-এর মাধ্যমে বিষয়টি জানিয়েছেন। প্রকল্পটির কাজের জন্য একজন মুখ্য বাস্তুকার, দুইজন অধীক্ষক বাস্তুকার, ছয়জন নির্বাহী বাস্তুকার এবং আঠারো জন সহ-বাস্তুকার সেচ ও জলপথ বিভাগের নোটিফিকেশন নং ৮২ তাং ৫-১২-৮৮ মোতাবেক নিযুক্ত হয়েছেন। প্রকল্পটির কাজ শীঘ্রই শুরু করার উদ্যোগ গ্রহণ করা হয়েছে। এই কাজের জন্য অন্যান্য কর্মচারী নিয়োগ করার জরুরি বিষয়টি অর্থ বিভাগের অনুমোদনের জন্য দেওয়া হয়েছে। প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পরিবেশ সংক্রান্ত কাগজপত্রের প্রস্তুতি অব্যাহত আছে। প্রকল্প সংক্রান্ত অন্যান্য আনুষঙ্গিক কর্মেরও সম্ভাব্য উদ্যোগ নেওয়া হয়েছে। মূল প্রকল্পের কাজ শীঘ্রই শুরু করার প্রচেষ্টা চলছে।

### দক্ষিণ ২৪ পরগনা জেলার গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহ

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ৭২০।) **শ্রী আবুল বাসার ঃ** জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি—

(ক) দক্ষিণ ২৪ পরগনা জেলার গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের কোনও প্রকল্প করা হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে,

(১) কি কি এবং

(২) কবে নাগাদ তা রূপায়িত হবে?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) ন্যুনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে নিম্নলিখিত নয়টি প্রকল্প অনুমোদিত হয়েছে ঃ

(১) ডায়মণ্ডহারবার, (২) মগরাহাট, (৩) কাকদ্বীপ, (৪) দক্ষিণ বারাসত, (৫) গণেশপুর-কালীনগর, (৬) বামুনিয়া, (৭) ঘাসিয়ারা, (৮) হরিণডাঙা এবং (৯) চম্পাহাটি।

অনুরূপভাবে ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীনে মোট নিম্নোক্ত ৫২টি প্রকল্প অনুমোদন লাভ করেছে ঃ

(১) নীমপীঠ, (২) বাহার, (৩) উত্তর সুলতানপুর, (৪) রায়দীঘি, (৫) মৌখালি, (৬) লক্ষ্মীকান্তপুর, (৭) আটকৃষ্ণরামপুর, (৮) কানপুর, (৯) বাসন্তী, (১০) মোসাট, (১১) ফতেপুর, (১২) সাতগাছিয়া, (১৩) দক্ষিণ রায়পুর, (১৪) নবডাঙ্গা, (১৫) ক্যানিং, (১৬) বারিয়া, (১৭) কালিকাপোতা, (১৮) কল্যাণগড়, (১৯) সিরাখোল, (২০) কমলপুর-রুদ্রনগর, (২১) গোসাবা, (২২) দৌলতাবাদ, (২৩) রাধানগর, (২৪) দক্ষিণ গৌরীপুর, (২৫) কৃষ্ণচন্দ্রপুর, (২৬) নীলাম্বরপুর, (২৭) উস্থি, (২৮) দেবীপুর, (২৯) মথুরাপুর, (৩০) বুরুল, (৩১) দুর্গাপুর, (৩২) ভোগালি, (৩৩) কালিকাপুর, (৩৪) পুরুষোত্তমপুর, (৩৫) দাড়ি কৃষ্ণনগর, (৩৬) দেবনিবাস, (৩৭) আলিপুর-দেওলী, (৩৮) শ্রীকৃষ্ণনগর, (৩৯) মৈপীঠ, (৪০) দক্ষিণ লক্ষ্মীনারায়ণপুর, (৪১) দুর্গাপুর, (৪২) কুড়ুলি, (৪৩) বীরেন্দ্রবাগারিয়া, (৪৫) অরননগর, (৪৬) হাসিমনগর, (৪৭) পোয়ালী, (৪৮) তেলারি, (৪৯) মংরাজপুর, (৫০) রামকৃষ্ণপুর, (৫১) পূর্ব বিষ্ণুপুর এবং (৫২) বাক্রাহাট।

(খ) (২) ন্যূনতম প্রয়োজনভিত্তিক প্রকল্পের অধীনে ডায়মণ্ডহারবার, মগরাহাট এবং কাকদ্বীপ প্রকল্প ইতিমধ্যেই সম্পূর্ণভাবে রূপায়তি হয়েছে। বামুনিয়া ঘাসিয়ারা, হরিণডাঙ্গা প্রকল্পগুলির কাজ আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যে সম্পন্ন হবে এবং চম্পাহাটি প্রকল্পটির রূপায়ণ ১৯৯৩-৯৪ সালের মধ্যে আশা করা যায় সম্পন্ন হবে। গণেশপুর-কালীনগর প্রকল্পের কাজ একটা মামলার জন্য আপাতত বন্ধ আছে।

ত্বরান্বিত গ্রামীণ জল সরবরাহ প্রকল্পের অধীনে নিম্নলিখিত প্রকল্পগুলি ইতিমধ্যেই রূপায়িত হয়েছে ঃ

(১) নীমপীঠ, (২) বাহার, (৩) উত্তর সুতলানপুর, (৪) রায়দীঘি, (৫) মৌখালি, (৬) লক্ষ্মীকান্তপুর, (৭) আটরামকৃষ্ণপুর, (৮) কানপুর, (৯) বাসন্তী, (১০) মোসাট, (১১) ফতেপুর, (১২) সাতগাছিয়া, (১৩) দক্ষিণ রায়পুর এবং (১৪) নবডাঙ্গা।

ক্যানিং, বাড়িয়া, কল্যাণগড়, সিরাখোল, কমলপুর-রুদ্রনগর, গোসাবা ইত্যাদি এলাকার প্রকল্পগুলির আংশিক রূপায়ণ হয়ে গেছে যদিও আশা করা যায় এই প্রকল্পগুলির কাজ ১৯৯২-৯৩ সালের মধ্যে সম্পন্ন করা যাবে।

(১) দেবীপুর, (২) মথুরাপুর, (৩) বুরুল, (৪) দুর্গাপুর, (৫) ভোগালী, (৬) পুরুষোত্তমপুর এলাকার পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ আশা করা যায় আগামী ১৯৯২-৯৩ সালের মধ্যে শেষ করা যাবে।

কালিকাপোতা এবং কালিকাপুর এলাকার প্রকল্পগুলি আশা করা যায় ১৯৯৩-৯৪ এবং ১৯৯৪-৯৫ সালে যথাক্রমে শেষ করা যাবে।

দৌলতাবাদ, পূর্ব রাধানগর, দক্ষিণ গৌরীপুর, নীলাম্বরপুর, কৃষ্ণচন্দ্রপুর, উস্থি ও দাড়ি-কৃষ্ণনগর এলাকার জল সরবরাহ প্রকল্পের কাজ নানাবিধ কারণে এখনো শুরু করা যায়নি। এছাড়া নিম্নলিখিত প্রকল্পগুলির জন্য অর্থ সংস্থান এখনও করা সম্ভব হয়নি ঃ

(১) দেবীনিবাস, (২) আলিপুর-দেওলী, (৩) শ্রীকৃষ্ণনগর, (৪) মাই-পীঠ, (৫) দক্ষিণ লক্ষ্মীনারায়ণপুর, (৬) দুর্গানগর, (৭) কুড়ুলি, (৮) রাসপূজা, (৯) বীরেন্দ্র বাগারিয়া, (১০) অরননগর, (১১) হাসিমনগর, (১২) পোযালী, (১৩) তেলারী, (১৪) মংরাজপুর, (১৫) রামকৃষ্ণপুর, (১৬) পূর্ব বিষ্ণুপুর ও (১৭) বাক্রাহাট।

সেই কারণে এখনই এই প্রকল্পগুলির প্রকৃত রূপায়ণের সময় বলা যাবে না।

**দক্ষিণ ২৪ পরগনা জেলায় বিভিন্ন গ্রামে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭৩৪।) **শ্রী আবুল বাসার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমান দক্ষিণ ২৪ পরগনা জেলায় (বিভাজনের পর সংশ্লিষ্ট এলাকায়) গ্রামীণ বিদ্যুৎ প্রকল্প অনুসারে বিভিন্ন গ্রামে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা গ্রহণ বিষয়ে কোনও তথ্য আছে কি?

(খ) থাকলে, গত পাঁচ বছরের গ্রামওয়ারী পরিসংখ্যান।

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) ১৯৮১ সালের সেন্সাস অনুযায়ী দক্ষিণ ২৪ পরগনায় মৌজার সংখ্যা—২,১২৫টি।

(২) ৩১-৩-৯১ পর্যন্ত পল্লী বিদ্যুতায়নের আওতায় ১,৬৯৮টি মৌজা এবং ৭৭টি পাম্পসেট বিদ্যুতায়িত করা হয়েছে।

(৩) ১৯৯১-৯২-এ পল্লী বিদ্যুতায়ন প্রকল্প অনুযায়ী আরও অতিরিক্ত ১০৯টি মৌজা এবং ২৪টি পাম্পসেট-এ বিদ্যুৎ সংযোজনের লক্ষ্যমাত্রা স্থিরীকৃত হয়েছে। ইতিমধ্যে ফেব্রুয়ারি, ১৯৯২ পর্যন্ত অতিরিক্ত ২৯টি মৌজা

বিদ্যুতায়িত করা হয়েছে।

(খ) রাজ্য বিদ্যুৎ পর্ষদে থানাওয়ারী পরিসংখ্যান রাখা হয়। সে অনুযায়ী সঙ্গে একটি সারণী দেওয়া হল।

**গত ৫ বছরে দক্ষিণ ২৪ পরগনায় থানাওয়ারি পল্লী বৈদ্যুতীকরণের পরিসংখ্যান**

(১৯৮৬-৮৭ থেকে ১৯৯০-৯১ পর্যন্ত)

| ক্রমিক নং | থানার নাম | মৌজার সংখ্যা | বৈদ্যুতিকৃত মৌজার সংখ্যা | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| | | | ১৯৮৬-৮৭ | ১৯৮৭-৮৮ | ১৯৮৮-৮৯ | ১৯৮৯-৯০ | ১৯৯০-৯১ |
| ১। | বারুইপুর | ১৩২ | — | ৫ | ২১ | ৩ | — |
| ২। | বাসন্তী | ৬৫ | — | ৩ | — | — | — |
| ৩। | বেহালা | ১৯ | — | — | ৫ | ৩ | — |
| ৪। | ভাঙ্গর | ১৪৩ | — | ১ | — | — | ২৯ |
| ৫। | বিষ্ণুপুর | ১৫৪ | — | ১ | ১ | ১৬ | ৩ |
| ৬। | বজবজ | ৮৩ | — | ৮ | ১২ | ১ | — |
| ৭। | ক্যানিং | ১১৯ | — | ৭ | ১১ | ১৬ | ৪ |
| ৮। | ডায়মণ্ডহারবার | ১৬৫ | — | ১৬ | ২৫ | ৩ | — |
| ৯। | ফলতা | ১৩৩ | : | ৪ | ৮ | ১২ | ২ |
| ১০। | গোসাবা | ৫০ | — | — | — | — | — |
| ১১। | জয়নগর | ১১৩ | ১২ | ৩৮ | ২০ | ৯ | ১ |
| ১২। | কাকদ্বীপ | ৪৮ | — | ৩ | ২ | ১০ | — |
| ১৩। | কুলপী | ১৭০ | ২৩ | ১৮ | ৯ | ১২ | ৩৬ |
| ১৪। | মগরাহাট | ১৭০ | ১১ | ২৯ | ২১ | ১৯ | ২২ |
| ১৫। | মন্দিরবাজার | ১১০ | ৪ | — | ৭ | ৮ | ২ |
| ১৬। | মথুরাপুর | ১২১ | ২০ | ১১ | ১৮ | ২১ | ৫ |
| ১৭। | মহেশতলা | ২৮ | — | — | — | — | — |
| ১৮। | কুলতলী | ৫১ | — | ৫ | — | ১১ | — |
| ১৯। | নামখানা | ২৮ | — | — | ২ | ১ | ১ |
| ২০। | পাথরপ্রতিমা | ৮৭ | — | — | — | ২ | ১ |
| ২১। | সাগর | ৪৪ | — | — | — | ৫ | — |
| ২২। | সোনারপুর | ৯২ | — | — | — | ১৭ | ৩ |
| | মোট | ২,১২৫ | ৭১ | ১৪৯ | ১৬২ | ১৯৩ | ১০৮ |

## কলকাতার চিৎপুরে উড়ালপুল নির্মাণ

**৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং ৮০১।) **ডাঃ দীপক চন্দ ঃ** পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর কলকাতার চিৎপুর লকগেট রোডের ওপর একটি উড়াল পুল নির্মাণের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে;

(খ) সত্যি হলে, পরিকল্পনাটির রূপরেখা কিরূপ; এবং

(গ) পরিকল্পনাটি কবে নাগাদ শুরু ও শেষ হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) রাজ্য সরকার নিজের স্বার্থে চিৎপুর লকগেট রোডের উপর একটি লেভেল ক্রসিং নির্মাণের প্রস্তাব রেলমন্ত্রককে দিয়েছিলেন। রেল কর্তৃপক্ষ ট্রেন-চলাচলে বিঘ্ন হওয়ার আশঙ্কায় এই প্রস্তাবে রাজি হননি। ওঁরা লেভেল ক্রসিং-এর পরিবর্তে উড়াল পুলের প্রস্তাব দেন। আর্থিক অসুবিধার জন্য রাজ্য সরকার এই প্রস্তাবটি জাপান ইন্টারন্যাশনাল এজেন্সির মূল প্রস্তাবের সঙ্গে সংযোজিত করেন। উড়াল পুলটি সম্পূর্ণ হলে চিত্তরঞ্জন অ্যাভিনিউ হয়ে সব গাড়ি শ্যামবাজার পাঁচমাথা ও টালা ব্রিজ এড়িয়ে বি. টি. রোডে যেতে পারবে।

(গ) রাজ্য সরকার পর্যায়ে সমীক্ষা করা হয়েছে। জাপান ইন্টারন্যাশনালের মতামত জানার পরে পরবর্তী পদক্ষেপ সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া যাবে। জাপান ইন্টারন্যাশনালের চূড়ান্ত প্রতিবেদন সম্ভবত সেপ্টেম্বর মাস নাগাদ পাওয়া যাবে।

## বাঁকুড়া জেলায় বিভিন্ন পর্যটন কমপ্লেক্স গঠন

**৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং ৮২৮।) **শ্রীমতী আরতি হেমব্রম ঃ** গত ২৩-৮-১৯৯১ তারিখে তারকিত প্রশ্ন নং *৩৬ (অনুমোদিত প্রশ্ন নং *৯৮)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বাঁকুড়া জেলার ঝিলিমিলি, মুকুটমণিপুর, শুশুনিয়া, বিষ্ণুপুর ও জয়রামবাটিকে কেন্দ্র করে পর্যটন কমপ্লেক্স গঠনের বিষয়টির অগ্রগতি কিরূপ?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বিষ্ণুপুর ও মুকুটমণিপুরে একটি করে ট্যুরিস্ট লজ আছে। বিষ্ণুপুরে চারটি টেরাকোটা মন্দিরকে রাত্রে আলোকিত করার বিশেষ ব্যবস্থা হয়েছে। মুকুটমণিপুরে আর একটি পর্যটন কেন্দ্র নির্মিত হচ্ছে। আশা করা যায় ১৯৯২-৯৩ সালের মধ্যে নির্মাণকার্য সম্পূর্ণ হবে। বিষ্ণুপুরের ট্যুরিস্ট লজের উন্নয়ন করা হচ্ছে।

**রাজ্যের বিভিন্ন সার্বিক সাক্ষরতা কর্মসূচির রূপায়ণ**

**৫৭।** (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে বিভিন্ন জেলায় সার্বিক সাক্ষরতা কর্মসূচি রূপায়ণে কতদূর অগ্রগতি ঘটেছে;

(খ) এই কর্মসূচির মাধ্যমে অদ্যাবধি এই রাজ্যে কত লক্ষ নিরক্ষরকে সাক্ষর করা হয়েছে; এবং

(গ) এই উদ্দেশ্যে অদ্যাবধি এই রাজ্যে কত টাকা খরচ হয়েছে?

**শিক্ষা (প্রথা-বহির্ভূত) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যের বিভিন্ন জেলায় সার্বিক সাক্ষরতা কর্মসূচির কাজ চলেছে। তবে সমস্ত জেলার অগ্রগতি সমান নয়।

সর্বাপেক্ষা উল্লেখযোগ্য হল বর্ধমান জেলা। এখানে ইতিমধ্যে ৯ থেকে ৫০ বছর বয়স পর্যন্ত ৯.৮৬ লক্ষ অধিবাসী সাক্ষর হয়েছে। উক্ত জেলায় সাক্ষরতা পরবর্তী শিক্ষা প্রদানের প্রস্তুতি চলছে।

মেদিনীপুর জেলার ১৫.৬৬ লক্ষ মানুষকে এই শিক্ষাক্রমে সামিল করা সম্ভব হয়েছিল। কিন্তু বিগত সাধারণ নির্বাচন, বন্যা ও প্রাকৃতিক দুর্যোগসহ নানা কারণে উক্ত জেলার সার্বিক সাক্ষরতা সূচির কাজ ব্যাহত হয়েছিল। বর্তমানে উক্ত জেলার প্রথম পর্বের কর্মসূচি সমাপ্তির ৭.১৬ লক্ষ নরনারী পাঠগ্রহণে রত আছেন। এই জেলায় প্রথম পর্যায়ের কাজও সমাপ্তির পথে।

কোচবিহার জেলায় ৫.৫৫ লক্ষ পড়ুয়া পাঠগ্রহণ করে চলেছেন। বাঁকুড়া জেলায় এখন পর্যন্ত সাক্ষরতা শিক্ষাগ্রহণ করে চলেছেন ১.৭৯ লক্ষ নরনারী।

বীরভূম জেলায় ৭.৩০ লক্ষ নরনারী শিক্ষাগ্রহণ করে চলেছেন। এই জেলায় প্রথম পর্যায়ের কাজ সমাপ্তির পথে। উত্তর ২৪ পরগনার কাজেও যথেষ্ট অগ্রগতি লক্ষ্য করা গিয়েছে। ইতিমধ্যে ৬.৬৩ লক্ষ নরনারী পড়ুয়া হিসাবে বিভিন্ন শিক্ষাকেন্দ্রে যুক্ত হয়েছেন।

(খ) প্রাথমিক পর্যায়ে কেবলমাত্র বর্ধমান জেলাতেই ৯.৮৬ লক্ষ নরনারী সাক্ষর হয়েছে। অন্যান্য জেলার মূল্যায়ন সম্পূর্ণ হলে সেই সেই জেলার যথার্থ সাক্ষরের সংখ্যা জানা যাবে।

(গ) বিভিন্ন জেলার কেন্দ্র ও রাজ্য সরকার অনুমোদিত খরচের হিসাব নিম্নরূপ—

বর্ধমান ৫০০.০০ লক্ষ

| | |
|---|---|
| মেদিনীপুর | ৭০০.০০ লক্ষ |
| হুগলি | ৩৯৩.২৮ লক্ষ |
| কোচবিহার | ৩৪৬.৫০ লক্ষ |
| বাঁকুড়া | ৪৩৯.০৫ লক্ষ |
| বীরভূম | ৩৩৫.৩৬ লক্ষ |
| উত্তর ২৪ পরগনা | ৫৫৮.৭০ লক্ষ |
| মোট | ৩,২৭২.৭০ লক্ষ |

বিভিন্ন জেলায় প্রাপ্ত খরচের হিসাব (৭-২-৯২) পর্যন্ত নিচে দেওয়া হল—

| | |
|---|---|
| হুগলি | ৩৩৭.০০ লক্ষ |
| কোচবিহার | ১৬৯.০০ লক্ষ |
| বাঁকুড়া | ২৬৩.০০ লক্ষ |
| উত্তর ২৪ পরগনা | ৪৪৩.০০ লক্ষ |
| মেদিনীপুর | ৬০০.০০ লক্ষ |
| বীরভূম | ২৫২.০০ লক্ষ |
| বর্ধমান | ৫০০.০০ লক্ষ |

## রাজ্যে অনুমোদিত গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা

**৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং ৯০১।) **শ্রী শীশ মহম্মদ ঃ** শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৯২ তারিখে সমগ্র পশ্চিমবঙ্গে গ্রামীণ গ্রন্থাগারের মোট সংখ্যা কত ছিল;

(খ) তন্মধ্যে, কতগুলিতে গ্রন্থাগারিক নিযুক্ত আছেন;

(গ) কি কি পদ্ধতি বা নিয়ম অনুসারে গ্রামীণ গ্রন্থাগার সরকার অনুমোদন করে থাকেন; এবং

(ঘ) ১৯৯১-৯২ আর্থিক বছরে কতগুলি গ্রন্থাগারকে গ্রামীণ গ্রন্থাগার হিসাবে অনুমোদন করার পরিকল্পনা আছে?

**শিক্ষা (গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনুমোদিত গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা ছিল ২,২৬২টি।

(খ) আনুমানিক ২,০৬৬ জন।

(গ) নির্ধারিত কোনও নিয়ম এখনও পর্যন্ত হয়নি, তবে ১৯৮১ সালে নিম্নলিখিত পদ্ধতি অনুসরণ করা হত,

(১) ১টি গ্রন্থাগারের থেকে অন্যটির দূরত্ব অন্তত ১ কি.মি. হবে।

(২) ২,৫০০ পুস্তক-সংখ্যা থাকা উচিত।

(৩) পাঠক সদস্য-সংখ্যা অন্তত ১০০ হওয়া উচিত।

(৪) নিজস্ব জমিবাড়ি থাকা দরকার।

(ঘ) কোনও প্রস্তাব নেই।

**মুর্শিদাবাদ জেলার ফরাক্কা থানায় ওয়াকফ্ বোর্ডের সম্পত্তি**

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৫।) **শ্রী তোয়াব আলী :** বিচার (ওয়াকফ্) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কা থানায় ওয়াকফ্ বোর্ডের নিয়ন্ত্রণাধীন কোনও সম্পত্তি আছে কিনা; এবং

(খ) থাকলে, তার পরিমাণ (আর্থিক মূল্যে) কত (মৌজাওয়ারী হিসাবে)?

**বিচার (ওয়াকফ্) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**১৯৯১-৯২ আর্থিক বছরে নতুন প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় স্থাপন**

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ৯০৮।) **শ্রী তোয়াব আলি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে কোনও নতুন প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে কিনা;

(খ) হয়ে থাকলে কোন্ জেলায় কত?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না। তবে এই আর্থিক বছরে এ পর্যন্ত ৮৯টি জুনিয়ার হাইস্কুল অষ্টম শ্রেণী হিসাবে এবং ৬টি অষ্টম শ্রেণীর স্কুল হাইস্কুল হিসাবে উন্নীতকরণ মঞ্জুর করা

হয়েছে।

(খ)

| | জুনিয়র হাইস্কুল (সংখ্যা) | হাইস্কুল (সংখ্যা) |
|---|---|---|
| ২৪ পরগনা | ৩৫ | ১ |
| মেদিনীপুর | ৩১ | ১ |
| বাঁকুড়া | ১০ | -- |
| হাওড়া | ১ | -- |
| মুর্শিদাবাদ | ১ | -- |
| পুরুলিয়া | ১ | ১ |
| পশ্চিমদিনাজপুর | ১ | -- |
| কলকাতা | -- | ২ |
| কুচবিহার | ২ | -- |
| নদীয়া | ২ | -- |
| জলপাইগুড়ি | ৪ | -- |
| বীরভূম | -- | ১ |
| দার্জিলিং | ১ | -- |
| মোট | ৮৯ | ৬ |

**মহিলা আই. টি. আই. স্থাপনের পরিকল্পনা**

**৬১**। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অষ্টম যোজনাকালে রাজ্যে কোনও মহিলা আই. টি. আই. স্থাপনের পরিকল্পনা আছে কিনা?

(খ) (১) কয়টি;

(২) কোথায় কোথায় স্থাপন করার সম্ভাবনা?

**কারিগরি শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ আছে;

(খ) (১) ৪টি;

(২) কলকাতা, শিলিগুড়ি, বর্ধমান, উত্তর ২৪ পরগনা (বাণীপুর)।

**পশ্চিমবঙ্গে নতুন ভেটেরিনারী সাব-সেন্টার খোলার পরিকল্পনা**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৭৩।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে মতুন ভেটেরিনারী সাব-সেন্টার খোলার পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পিত কেন্দ্রের সংখ্যা কত (জেলাওয়ারী হিসাব)?

**প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৯১-৯২ আর্থিক বছরে জুনিয়র হাই ও মাধ্যমিক স্কুলের মঞ্জুরীকরণ**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৪।) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে পশ্চিমবাংলায় কতগুলি জুনিয়র হাই ও মাধ্যমিক হাইস্কুল মঞ্জুর করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে পুরুলিয়া জেলায় কয়টি (ব্লকওয়ারি)?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে এ পর্যন্ত ৮৯টি জুনিয়র হাইস্কুল এবং ৬টি হাইস্কুল মঞ্জুর করা হয়েছে।

(খ) জুনিয়র হাইস্কুল—১টি, হাইস্কুল—১টি। দুটি বিদ্যালয়ই জেলার সদর মহকুমার অন্তর্গত জয়পুর ব্লকে অবস্থিত।

**সুবর্ণরেখা নদীর উপর রাস্তা নির্মাণ**

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭৩।) **শ্রী অতুলচন্দ্র দাস ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সুবর্ণরেখা প্রজেক্টের অন্তর্গত কোনও রাস্তা সুবর্ণরেখা নদীর উপর নির্মিত হবে কি না; এবং

(খ) নির্মিত হলে, কি ধরনের রাস্তা হবে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সুবর্ণরেখা প্রকল্পের অন্তর্গত মূল বাঁধের উপর একটি রাস্তা সুবর্ণরেখা নদীর বরাবর নির্মিত হবার প্রস্তাব আছে।

(খ) প্রস্তাবিত ঐ রাস্তা সিমেন্ট কংক্রিটের হবে। আপাতত ঐ রাস্তা ব্যতিরেকে আর কোনও রাস্তা প্রকল্পের অন্তর্গত সুবর্ণরেখা নদীর উপর নির্মাণ করার প্রস্তাব বর্তমানে নেই।

**গ্রামাঞ্চলে ইন্দিরা আবাস যোজনার লক্ষ্যমাত্রা**

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৬।) **শ্রী লক্ষ্মীরাম কিস্কু ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯২-৯৩ আর্থিক বৎসরে গ্রামাঞ্চলে ইন্দিরা আবাস যোজনায় গৃহহীনদের জন্য আবাসন নির্মাণের কোনও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি; এবং

(খ) হয়ে থাকলে কতগুলি পরিবার এর ফলে উপকৃত হবে বলে আশা করা যায়?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকার ১৯৯২-৯৩ আর্থিক বছরের বরাদ্দ এখনও জানায়নি। বরাদ্দের পরিমাণ জানা গেলে প্রস্তাবিত লক্ষ্যমাত্রা স্থির করা যাবে।

**Achievements in the Universal Immunization Programme**

**66.** (Admitted Question No. 1431.) **Shri Nasiruddin Khan** and **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of Health & Family Welfare Department be pleased to state—

(a) the brief outlines of the performance in West Bengal under UIP in terms of achievements as percentage of annual targets and in absolute terms during 1990-91 compared to the corresponding performance at all-India level and in other States of India; and

(b) Rank/Position of West Bengal on the basis of such performance?

**Minister-in-charge of the Health and Family Welfare Department :**

(a) The Universal Immunization Programme was launched in West

Bengal w.e.f. Nov. 1985 with the avowed objectives of achieving 100% immunization coverage to the infant and expectant mothers. All districts in the State have by now covered under the scheme. The UIP aims at preventing various diseases by giving antidotes by way of immunizations viz. T.T. (PW), D.P.T., O.P.V., B.C.G. and Measles to the children and expectant mothers. A statement regarding comparative figures is placed on the library table of the Assembly.

(b) (i) T.T. (PW) 13th

(ii) D.P.T. 12th

(iii) O.P.V. 11th

(iv) B.C.G. 6th

(v) Measles 15th

### চিররুগ্ন রাষ্ট্রায়ত্ত শিল্পসংস্থার তালিকা

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৩।) **শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার বি. আই. এফ. আর.-এর বিবেচনার জন্য চিররুগ্ন রাষ্ট্রায়ত্ত শিল্পসংস্থার কোনও তালিকা তৈরি করেছেন কি;

(খ) যদি হয়, তবে তার বিশদ বিবরণ দেবেন?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোনও উত্তরের প্রয়োজন নেই।

### Progress achieved under National Malaria Eradication Programme

**68.** (Admitted Question No. 1448.) **Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be pleased to state—

(a) the progress achieved during the last three years under National Malaria Eradication Programme in West Bengal in terms of

(i) Blood Slides Examination (BSE).

(ii) Annual Blood Examination Rate (ABER).

(iii) Slide Positivity Rate (SPR).

(iv) Slide Falciparam Rate (SFR).

(v) Annual Parasite Index (API), and

(vi) Deaths?

**Minister-in-Charge of the Health & Family Welfare Department**

(a) The progress achieved during the last three years under NMEP in West Bengal in terms of

(i) BSE, (ii) ABER, (iii) SPR, (iv) SFR, (v) API, and (vi) Deaths is indicated below :

| Year | BSE (in thousand) | ABER | SPR | SFR | API | deaths |
|---|---|---|---|---|---|---|
| 1989 | 1642 | 3.0 | 2.1 | 18.3 | 0.6 | 16 |
| 1990 | 1610 | 3.0 | 1.7 | 14.1 | 0.5 | 4 |
| 1991 | 1639 | 2.8 | 2.2 | 18.9 | 0.6 | 13 |

**নদীয়া জেলার শান্তিপুরকে পর্যটন মানচিত্রের অন্তর্ভুক্ত করার প্রস্তাব**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৭।) **শ্রী অজয় দে ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে নদীয়া জেলার শান্তিপুরকে পশ্চিমবঙ্গের পর্যটন মানচিত্রের অন্তর্ভুক্ত করার প্রস্তাব আছে; এবং

(খ) সত্যি হলে, রাজ্য সরকার এই বিষয়ে কোনও ব্যবস্থা নিয়েছেন কি না?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শান্তিপুরে জাতীয় সড়ক সংলগ্ন 'বাইপাস' রাস্তার নির্মাণ কাজ**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ১৫২৮।) **শ্রী অজয় দে ঃ** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শান্তিপুরে জাতীয় সড়ক সংলগ্ন 'বাইপাস' রাস্তাটির কাজ আরম্ভ করার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা; এবং

(খ) করে থাকলে, উক্ত কাজ কবে নাগাদ আরম্ভ ও শেষ হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটি এখন ভারত সরকারের ভূতল পরিবহন (সড়ক পক্ষ) মন্ত্রণালয়ের বিবেচনাধীন। ভারত সরকার কর্তৃক প্রকল্পটির প্রাক্কলন ও নক্শা অনুমোদিত হলে এবং প্রয়োজনীয় অর্থ মঞ্জুর হলে কাজ শুরু হবে।

**ফালাকাটায় পশু খাদ্য উৎপাদনের জন্য ফীড প্ল্যান্ট নির্মাণ**

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৭।) **শ্রী যোগেশচন্দ্র বর্মন ঃ** প্রাণী সম্পদ বিকাশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার ফালাকাটায় পশুখাদ্য উৎপাদনের জন্য একটি 'ফীড প্ল্যান্ট' তৈরির পরিকল্পনা রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) থাকলে, পরিকল্পনাটির কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**প্রাণী সম্পদ বিকাশের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় জমি না পাওয়ার জন্য এখনই এ সম্বন্ধে কিছু বলা সম্ভব হচ্ছে না।

**গ্রামাঞ্চলে খেলাধূলার উন্নতির জন্য গৃহীত ব্যবস্থা**

৭২। (অনুমোদিত প্রশ্ন ং. ১৬১৬।) **শ্রী অঙ্গদ বাউরি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলের খেলাধূলার উন্নতির জন্য সরকারি ব্যবস্থা নেওয়া হয়েছে; এবং

(খ) সত্যি হলে, কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে?

**ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) পশ্চিমবঙ্গ রাজ্য ক্রীড়া পর্ষদ জেলা ক্রীড়া পর্ষদগুলি ও জেলা ক্রীড়া সমিতির মতো সহায়ক সংগঠনগুলির মাধ্যমে গ্রামাঞ্চলে খেলাধূলার উন্নতিকল্পে নানাবিধ প্রকল্প রচনা করেন। এছাড়া "দীর্ঘমেয়াদি অনাবাসিক প্রশিক্ষণ প্রকল্পের" মতো একটি বিশেষ প্রকল্প চালু করা হয়েছে। পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলার ৩৩টি

বিদ্যালয়কে এই প্রকল্পের মধ্যে আনা হয়েছে। প্রতিটি বিদ্যালয়ে ৩০ জন করে ছাত্র বিভিন্ন বিভাগে বিশিষ্ট ক্রীড়াবিদদের তত্ত্বাবধানে সুপরিকল্পিত প্রশিক্ষণ লাভ করছে। বিগত বছরগুলিতে রাজ্যের প্রতিটি ব্লকস্তরে খেলার মাঠ উন্নয়ন, ক্রীড়া ও জিমনাস্টিকের নানা সরঞ্জাম সরবরাহ এবং ক্রীড়া প্রশিক্ষণ দেবার জন্য বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে।

## Adjournment Motion :

**Mr. Speaker :** Today, I have received three notices of Adjournment Motions. The first is from Shri Sudip Bandyopadhyay on the subject of alleged crisis of civic amenities in Calcutta. The second is from Dr. Manas Bhunia on the subject of power crisis especialy at Sabang of Midnapore district and the last is from Shri Abdul Mannan on the subject of acute crisis of drinking water in several districts of West Bengal.

The subject matters of the Motions do not merit Adjournment of Business of the House. The members may attract the attention of the Ministers concerned on the subjects through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motions.

One Member may, however, read out the text of his motion as amended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল—

কলকাতার নগর সঙ্কটের মুখে এসে দাঁড়িয়েছে। নাগরিক জীবনে স্বাচ্ছন্দ্য বিপন্ন। কলকাতার ট্রাফিক নিয়ন্ত্রণ ব্যবস্থা ভেঙে পড়েছে। ফুটপাত হকারদের দখলে। পানীয় জলের অভাব। রেশন ব্যবস্থায় মাঝেমধ্যেই চাল-গম পাওয়া যাচ্ছে না। অপর দিকে লোডশেডিং-এর দাপটে প্রাণান্তকর অবস্থা।

## Calling attention to matters of Urgent Public importance :

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention, namely :

1. Reported defulcation of funds in the District Fisheries Office, Howrah : Shri Gyan Singh Sohanpal

2. Reported fire at Chanderhat

| | | | |
|---|---|---|---|
| | village under Tehatta P.S. of Nadia district on 26-3-1992. | : | Shri Shibdas Mukherjee |
| 3. | Recent severe power-cut in all parts of West Bengal. | : | Shri Saugata Roy |
| 4. | Present situation of Darjeeling | : | Shri Lakshman Seth |
| 5. | Reported Jharkhand movement in few districts of West Bengal | : | Dr. Manas Bhunia |
| 6. | Alleged introduction of 'Exit Policy' in Bengal Chemical. | : | Shri Tapan Hore |
| 7. | Alleged acute crisis of drinking water in Baidyabati Municipal area of Hooghly district. | : | Shri Abdul Mannan |
| 8. | Reported plan of closure of the Budge Budge Jute Mill | : | Shri Birendra Kumar Maitra, Shri Shiba Prasad Malik |
| 9. | Starting of work of the Bhaibari Sirpara Hospital of Jalpaiguri district as Rural Hospital | : | Shri Nirmal Das |
| 10. | Alleged bad condition of the roads at Beetai-Palashi and other places of Nadia district. | : | Shri Kamalendu Sanyal |

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the subject of reported defalcation of funds in the District Fisheries Office, Howrah.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 3rd April, 1992.

### Mention Cases

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি আমাদের রেল মন্ত্রী মহাশয় এই রাজ্যে দইয়ের সাধ ঘোলে মেটাবার ব্যবস্থা করেছেন। রেলমন্ত্রী মহাশয় তাঁর বাজেটে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে লক্ষ্মীকান্তপুর-কুলপী লাইনে মার্চ মাস থেকে যাত্রীবাহী ট্রেন চলাচল শুরু হবে। সেই প্রতিশ্রুতি তিনি রক্ষা করতে না পারলেও গতকাল একটি মালগাড়ি চালিয়ে তিনি সেই প্রতিশ্রুতি রক্ষা করার চেষ্টা করেছেন। কিন্তু যাত্রীবাহী ট্রেন এখন চলবে

না। অবশ্য রেল কর্তৃপক্ষ একটা যুক্তি দেখিয়েছেন। তাঁরা বলেছেন যে এরজন্য রেল কর্তৃপক্ষ-এর অপরাধ নেই। তাঁরা রাজ্য সরকারের জন্য প্রতিশ্রুতি রক্ষা করতে পারলেন না। কারণ রাজ্য বিদ্যুৎ পর্ষদ লক্ষ্মীকান্তপুর-কুলপী লাইনের উপরে যে বিদ্যুৎ পর্ষদের লাইন গেছে সেই লাইন তাঁরা সরাতে পারেননি। তারফলে তাঁরা ঐ পথে বৈদ্যুতিকরণের কাজ করতে পারছেন না, এরজন্য রেল কর্তৃপক্ষের কাজে দেরি হচ্ছে। এখানে আমার বক্তব্য হচ্ছে, ওঁরা বলছেন যে দু'বছর আগে এই তার সরানোর জন্য রেল কর্তৃপক্ষ বিদ্যুৎ কর্তৃপক্ষকে টাকা দিয়ে দিয়েছেন, এই দোষারোপ ওঁরা করছেন। আমার বক্তব্য, সেটা কেন্দ্রীয় সরকার হোক বা রাজ্য সরকার হোক, লক্ষ্মীকান্তপুর-কুলপী পর্যন্ত যাত্রীবাহী ট্রেন চলছে না। এটা একটা স্পর্শকাতর ব্যাপার ঐ এলাকার লোকেদের কাছে। দ্রুত যাতে এটা রূপায়িত হয় তারজন্য ঐ এলাকার লোকেরা দাবি করছে। এখানে মাননীয় বিদ্যুৎমন্ত্রী উপস্থিত আছেন। এই ব্যাপারে বাস্তবিক অবস্থাটা কি? এটা বিদ্যুৎ পর্ষদের ত্রুটি, না অন্য কারও ত্রুটি? কতদিনের মধ্যে এই অবস্থার নিরসন হতে পারে? বিদ্যুৎ পর্ষদ রেল কর্তৃপক্ষের কাছ থেকে দু'বছর আগে টাকা নেওয়া সত্ত্বেও কেন তারা সরাননি এবং কতদিনের মধ্যে এটা সরানো সম্ভব হবে, এই সমস্ত বিষয় জানতে পারলে তার ভিত্তিতে আমরা আশা করতে পারি যে ওখানে যাত্রীবাহী ট্রেন কতদিনের মধ্যে চালু হবে। সেই সীমারেখাটা কি, মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এখানে আছেন, তাঁকে এ সম্পর্কে একটি বিবৃতি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডঃ শঙ্কর কুমার সেন ঃ** এই বিষয়টি কয়েকদিন আগে কাগজে বেরিয়েছিল। এ সম্পর্কে একটি রিটিন রিপোর্ট বেরিয়েছে, এটি অনেক বড়। আমি পুরোটা পড়ব না, তবে সদস্যরা চাইলে আমি সার্কুলেট করতে পারি। ১৯৯০ সালের ২০শে এপ্রিল ১৫.৬৯ লক্ষ টাকা বিদ্যুৎ পর্ষদে জমা পড়েছিল এবং ওয়ার্ক অর্ডারও ইস্যু করা হয়েছিল কাজটির জন্য। আমি এটুকু বুঝিয়ে বলবার চেষ্টা করি—রেলওয়ে ট্র্যাকের উপরে স্টেট ইলেকট্রিসিটির লাইন আছে। এই লাইনগুলো সরাতে গেলে দশ জায়গায় রেলওয়ের এমব্যাঙ্কমেন্ট পাইপ লাইন করতে হবে। এই কাজটি হচ্ছে 'ভেল' কর্তৃপক্ষের। এই পাইপ লাইনের কাজগুলো আজ পর্যন্ত সঠিকভাবে সম্পন্ন হয়নি। সঠিকভাবে বলছি এইজন্য যে, যেখানে যেখানে এই পাইপ লাইনগুলো আছে, সেখানে পরে বিরাট গর্তের সৃষ্টি হয়েছে। সেগুলো ওঁরা এখনও বোঁজাননি। এই অবস্থায় ৫০টি পোল, রেলওয়ে পোল জয়নগর, মজিলপুর স্টেশনে পড়ছে। সেগুলো সাইটে নিয়ে যেতে গেলে ট্রলি করে নিয়ে যাওয়া দরকার এবং এই কাজে রেলওয়ে কর্তৃপক্ষের সাহায্য দরকার। আমার কাছে রিপোর্ট আছে—রেলওয়ে, বিদ্যুৎ পর্ষদ এবং ভেল'এর ইঞ্জিনিয়াররা এটাকে সলভ করার জন্য বসেছেন। বর্তমানে আমার কাছে রিপোর্ট আছে যে, ওঁরা ওভারহেড লাইনের কাজ শেষ করবেন এই বছরের মে মাসের মধ্যে এবং আন্ডারগ্রাউন্ড'এর কাজ শেষ করবেন এপ্রিল মাসের মধ্যে প্রোভাইডেড এই স্পান পাইপের প্রত্যেকটা এমব্যাঙ্কমেন্টের মধ্যে লে আউট হয়ে গিয়ে থাকে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ সরকার এটা তো আর সার্কুলেট হবে না, আপনাকে কপি দিয়ে দেব।

[12-10—12-20 P.M.]

**শ্রী পরেশনাথ দাস :** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ সমস্যার প্রতি আপনার মাধ্যমে মাননীয় বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাগরদীঘি ব্লকে তীব্র পানীয় জলের সঙ্কট চলছে। পানীয় জলের সঙ্কট মোচনের জন্য বামফ্রন্ট সরকারের পি. এইচ. ই. দপ্তর কাজ করে থাকে। এই দপ্তরের মাধ্যমে পাইপ লাইন, ওয়াটার সাপ্লাই স্কীম নেওয়া হয়ে থাকে। এই স্কীমের কাজ যত তাড়াতাড়ি করা যায় সেই জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে আমি এই প্রসঙ্গে জানাচ্ছি, যে, এই স্কীমের মধ্যে রিজার্ভার বা ট্যাঙ্ক করার ব্যবস্থা নেই। এর ফলে লোড শেডিংয়ের সময়ে ভীষণ অসুবিধার মধ্যে পড়তে হয়। এই কারণে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীমের সঙ্গে রিজার্ভার বা ট্যাঙ্ক নির্মাণ করা যায় এবং এই কাজ যাতে ত্বরান্বিত হয় সেই দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তার কারণ হচ্ছে যে, দার্জিলিং জেলার পরিস্থিতি আবার অগ্নিগর্ভ হয়ে উঠেছে। দু'দিন ধরে আমরা সংবাদপত্র দেখছি যে পৌরমন্ত্রী বুদ্ধদেববাবু তাঁর বিবৃতি দিয়েছেন। মাননীয় পৌরমন্ত্রী দার্জিলিং জেলা সফর করে এই বিবৃতি দিয়েছেন যে ঘিসিংকে আর আগুন জ্বালাতে দেওয়া হবে না। দার্জিলিং জেলাতে বামফ্রন্ট একটা বড় পরিকল্পনা করে সেখানে আন্দোলনের পটভূমিকা রচনা করেছেন। ইতিমধ্যেই আমরা জানি জি. এন. এল. এফ.এর ৩ জন এম. এল. এ. বিধানসবার অধিবেশন বয়কট করেছেন। আমি মনে করি বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সমস্ত পরিস্থিতির উপরে পর্যালোচনা করার দরকার আছে। কারণ অনেক কষ্টে আমরা দার্জিলিংয়ে শান্তি ফিরিয়ে এনেছিলাম কিন্তু সেই শান্তি এখন বিঘ্নিত হতে চলেছে। সুতরাং বামফ্রন্টের তরফ থেকে রাজনৈতিক স্তরে সুভাষ ঘিসিংয়ের উদ্দেশ্যে কি ব্যবস্থা নেওয়া হবে জানা দরকার। কারণ আমরা শুনছি যে জেলার সি. পি. এম.এর স্তর থেকে এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে। গত তিনদিন আগে হোম সেক্রেটারি ওখানে গেছিলেন সুভাষ ঘিসিংয়ের সঙ্গে দেখা করতে কিন্তু সুভাষ ঘিসিং তাঁর সঙ্গে দেখা করতে অস্বীকার করেন। সুতরাং সমস্ত কাজের থেকে এই বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, কারণ একদিকে বিধানসভা চলছে, মন্ত্রী কাগজে বিবৃতিও দিচ্ছেন এবং সেখানে আন্দোলনের কর্মসূচি রূপায়িত করছেন কিন্তু আমরা হাউসে সরকার থেকে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে তার কিছুই জানতে পারছি না। সুতরাং আমরা মনে করি আপনার নেতৃত্বে একটি সর্বদলীয় প্রতিনিধি গঠিত হয়ে দার্জিলিঙে যাক এবং বিষয়টা সম্পর্কে ওয়াকিবহাল হোক। কারণ ইফ উই ক্যান নট নিপ ইন দি বাড তাহলে পরবর্তীকালে আগুন জ্বলবে। এবং এতে পশ্চিমবঙ্গের সকলের দিক থেকে ক্ষতিকারণ হয়ে দাঁড়াবে। আমরা মনে করি এই বিষয়ে গোর্খা হিল এর সঙ্গে সমঝোতার পথে, বোঝাপড়ার মধ্যে দিয়ে আলোচনার বাতাবরণ সৃষ্টি করে সমস্যার সমাধান করা হোক। তা না হলে এটা একটা ভয়ঙ্কর আকার ধারণ করবে এবং অবিলম্বেই এর নির্মুল করার প্রয়োজন পশ্চিমবঙ্গের তথা সারা রাজ্যের স্বার্থে।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বাণিজ্য দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় প্রচুর খনিজ সম্পদ পাওয়া যায়। বিহার থেকে কিছু সমাজ বিরোধী এখানে এসে এই খনিজ সম্পদ নিয়ে চলে যায়। বিশেষ করে ঝালদা, বাগগুণ্ডী, কাশীপুর, রঘুনাথপুর প্রভৃতি অঞ্চল থেকে ট্রাকে করে ওইসব খনিজ সম্পদ পাচার করে নিয়ে যায়। পুরুলিয়াতে যে মিনারেল কর্পোরেশন আছে তারা সঠিকভাবে কাজকর্ম করছেন না। এর ফলে হাওড়াতেও বহু খনিজ সম্পদ চলে আসছে। দু'দিন আগেও তামার ট্রাক ধরা পড়েছিল, এবং ৬০-৭০ হাজার টনের আকরিক লৌহ ওখান থেকে পাচার হয়েছে। আমি আপনার মাধ্যমে বাণিজ্য দপ্তরের মন্ত্রীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি তিনি যাতে এই বিষয়ে বিশেষ উদ্যোগ নিয়ে কাজকর্ম যাতে হয় দেখেন এবং গভর্নমেন্টের রয়ালটি যাতে পাওয়া যায় সেইদিকটা দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী নাসিরুদ্দিন খান ঃ** মিঃ স্পিকার স্যার, আমার নওদা কেন্দ্রের গঙ্গাধারী গ্রাম পুড়ে ছাই হয়ে গেছে। ৩৫টি ফ্যামিলির ১০০ খানা ঘর পুড়ে একদম শ্মশানে পরিণত হয়েছে। এখনও পর্যন্ত সেখানে প্রয়োজনীয় কোনও রিলিফের ব্যবস্থা হয়নি। আমি ডি. এম.এর সঙ্গে একটু আগে ট্রাঙ্কলে কথা বলছিলাম উনি বললেন আমি আজকে কিছু তাঁবুটাবু পাঠাচ্ছি। স্যার, ওখানকার অবস্থা ভীষণ ভয়ানক, কোনও মানুষ মারা যায়নি, কিন্তু সমস্ত কিছু ছন্নছাড়া হয়ে গেছে। স্যার, ইতিপূর্বে ঐ গ্রামে বন্যায় সমস্ত ধান নষ্ট হয়ে গেছে, তাই এই অবস্থায় আপনার মাধ্যমে আমি ফায়ার মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে যেন ওখানে ত্রাণের ব্যবস্থা করা হয়।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, বহরমপুর পৌরসভা বর্তমানে নরককুণ্ডে পরিণত হয়েছে, সেখানে রাস্তাঘাট মেরামতি হচ্ছে না, জল সাপ্লাই নেই, জলনিকাশি হয় না, সেখানে দুর্নীতির বাসা বেঁধেছে পৌরসভায় সেখানে কোনও কাজ হচ্ছে না, ১১ মাস ধরে তারা বেতন পাচ্ছেন না; এইরকম অবস্থায় সেখানে দুর্নীতি পরায়ণ চেয়ারম্যানের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র কুলতলি এবং আমরা নিজের গ্রাম সেখানে একটা জুনিয়র হাই স্কুল ঘটিহারানিয়া এটা করবার জন্য দীর্ঘদিন ধরে আবেদন করে আসছি এবং এই ব্যাপারে বারে বারে তদন্ত হচ্ছে কিন্তু আমরা রাজনৈতিক শীকার হচ্ছি। যেহেতু আমরা বিরোধী দলে এখানে আছি তাই আমাদের ঐ এলাকায় স্কুলের অনুমোদন দিচ্ছে না। এই স্কুলটি হাইস্কুল হওয়ার উপযুক্ত, বিল্ডিং আছে, মাঠ আছে, সেখানে ছাত্রসংখ্যা ৪ শতাধিক, এই সুন্দরবনের এস. সি. এলাকায় ৭/৮ কি.মি.র মধ্যে কোনও বিদ্যালয় নেই। তাই আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই আর্থিক বছর সরকারি সিদ্ধান্ত অনুসারে আমাদের এই বিদ্যালয়টি যাতে দশমমান পর্যন্ত অনুমোদন পায় তার জন্য আবেদন করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রী ও

পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র কাটোয়া মহকুমায় বিস্তীর্ণ এলাকা দিয়ে অজয় এবং ভাগীরথী নদী বয়ে গেছে। এর দুই ধারে কিছু বাঁধ আছে, সেই বাঁধগুলি সেচ দপ্তরের এবং কিছু আছে এক্স জমিনদারি বাঁধ। এইগুলি বিগত ২/৩ বছর ধরে কোনও সংস্কার হয়নি। যার ফলে দেখা যাচ্ছে কিছু কিছু জায়গা বিপজ্জনক হয়ে গেছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আবেদন করছি অবিলম্বে যাতে বাঁধ সংস্কার করা হয়, না-হলে আসন্ন বর্ষায় বাঁধ ভেঙে যে কোনও সময় বিপদ ঘটাতে পারে। আমি গতবারে এবং তার আগের বারেও দৃষ্টি আকর্ষণ করেছিলাম কিন্তু এই ব্যাপারে কোনও টাকা বরাদ্দ করা হয়নি, তাই প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী শিবদাস মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের ব্যাপারে আমি সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি গুরুত্বপূর্ণ—রানাঘাট ও রামনগরে গত ৭ই ও ১৫ই মার্চ ব্যাঙ্ক ডাকাতি হয়েছিল, সেই ব্যাঙ্ক ডাকাতির সঙ্গে যারা জড়িত ছিল তাদেরকে ধরতে নিজের জীবন বিপন্ন করেও দিলীপ সাউ নামে একজন ব্যক্তি তিনি ঝাঁপিয়ে পড়েছিলেন।

সেই ডাকাতি বাধা দিতে গিয়ে দিলীপ সাউ এবং আরও কয়েকজন গ্রামবাসী ও গোবিন্দ সাউ ও রঞ্জিত বণিক আজকে কল্যাণীর জওহরলাল নেহেরু হাসপাতালে ভর্তি হয়ে আছে। তারা টাকা উদ্ধার করতে গিয়ে আজকে বিনা চিকিৎসায় আছে। আজকে হাসপাতালে তাদের নিজেদের রক্ত কিনে দিতে হচ্ছে। সরকারি হাসপাতাল বা ব্যাঙ্ক কর্তৃপক্ষ তাদের দেখছেন না। হাসপাতালে যাতে তাদের সুচিকিৎসা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে দাবি করছি।

[12-20—12-30 P.M.]

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে আজকে এক শ্রেণীর কর্মচারী ওষুধ চুরি করেছে ও লক্ষ লক্ষ টাকা তছনছ করেছে। সেখানে তদন্ত করার পর যিনি ধরা পড়েছে তিনি হচ্ছেন ফেডারেশনের অন্যতম নেতা। আজকে সেই হাসপাতালে ওষুধের অভাব দেখা দিয়েছে, তাছাড়া সেখানে ব্লাড ব্যাঙ্কও নেই। ফেডারেশনের নেতাকে গ্রেপ্তার হওয়ার পর জানি না সে কিভাবে আবার বেল পেয়ে গেল। সেই ফেডারেশনের কর্মচারীর সঙ্গে প্রাক্তন এস. ডি. এম.ও জড়িত ছিলেন। হাসপাতালে সাপে কামড়ানো, কুকুরে কামড়ানোর ওষুধ নেই। সেখানে একটা ভয়াবহ অবস্থা চলছে। এই ব্যাপারটা তদন্ত করা হোক ও দোষী কর্মচারির শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পি. এইচ. ই. বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা শ্যামপুরে টিউবওয়েলের খুব সমস্যা। অনেক গ্রামে একটাও টিউবওয়েল নেই। টিউবওয়েল না থাকাতে গ্রামগুলোতে পানীয় জলের খুব সমস্যা দেখা দিয়েছে। ১৯৯১-৯২ আর্থিক বছরে জানুয়ারি মাস পর্যন্ত এই ডিপার্টমেন্ট হাওড়া জেলা পরিষদকে একটা টাকাও দেয়নি। যার জন্য হাওড়া জেলা পরিষদ একটা টাকাও দিতে পারছে না। গ্রাম পঞ্চায়েত কয়েকটি টিউবওয়েল করেছে কিন্তু তা

তুলনায় অপ্রতুল। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এলাকায় নতুন টিউবওয়েল বসানো হয় ও এলাকার মানুষ জল খেতে পায় তার ব্যবস্থা করার জন্য আবেদন করছি।

**শ্রী শিশিরকুমার সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র নবগ্রামের বিলবসিয়ার দ্বারকা ও ব্রাহ্মণী নদীর সংযোগস্থলে সাঁকো ঘাটে নানা স্থানে প্রতি বৎসর সরকারি অনুদানে বোরো ক্রয় বাঁধ নির্মাণ করা হয়। তাতে প্রতিবারই অনুদান দেওয়া হয় ৩০,০০০ এবং এলাকার মানুষ স্বেচ্ছায় শ্রমদান করে আনুমানিক ৭০,০০০ টাকার। এতে ৩৬টা মৌজার ১০,০০০ একর জমি সেচসেবিত হয়। প্রতি বৎসর সরকারি টাকা এবং জনগণের স্বেচ্ছায় শ্রম বন্ধ করতে এখানে স্থায়ী একটি লক গেট নির্মাণের প্রস্তাব করছি।

**শ্রী মানিক ভৌমিক :** অনুপস্থিত।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** অনুপস্থিত।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হলো, হুগলি জেলার বৈদ্যবাটিতে নিমাইতীর্থ ঘাট আছে এবং এখান থেকে লক্ষ লক্ষ লোক, তারকেশ্বর যাত্রী যাঁরা বাঁক নিয়ে যান বিশেষ করে এই মাসেই যাবেন এবং সারা বছরও যান। সেই নিমাইতীর্থ ঘাটে যাওয়ার জন্য সরাসরি কলকাতা থেকে কোনও বাস রুট নেই। কলকাতা থেকে দুটো মাত্র বাস আছে একটা হচ্ছে এল-৩১ এবং অপরটি হচ্ছে এস.এস.-৪। এই দুটোর মধ্যে, একটা ধর্মতলা থেকে এবং আর একটি উল্টোডাঙা থেকে চলে শ্রীরামপুর কোর্ট পর্যন্ত। তাও স্টেশনের খুব কাছাকাছি নয়। এই বাস দুটিকে যদি শ্রীরামপুরের যে কোর্ট আছে অর্থাৎ বর্তমানে যেখানে স্টপেজ আছে তার পরিবর্তে যদি বৈদ্যবাটির চৌমাথা পর্যন্ত করা যায় তাহলে তারকেশ্বর যাত্রীদের খুব সুবিধা হবে। আমি মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে সেই আবেদন রাখছি যাতে উক্ত বাস দুটিকে অবিলম্বে শ্রীরামপুর কোর্টের পরিবর্তে বৈদ্যবাটি চৌমাথা পর্যন্ত বর্ধিত করা যায়।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার কাশীপুর বিধানসভার ক্ষেত্রে তালাজুড়িতে একটি সাবসিডি হেল্‌থ সেন্টার আছে। সাবসিডি হেল্‌থ সেন্টারের সম্প্রসারণও হয়েছে এবং আমি জেনেছি যে, তিন--চারটি শয্যা মঞ্জুর করা আছে। কিন্তু আজও পর্যন্ত সেই শয্যাগুলি খোলা হয়নি। ওখান থেকে এলাকার সাধারণ মানুষ, গরিব মানুষরা প্রাথমিক চিকিৎসা নেন। কিন্তু জরুরি ভিত্তিতে কোনও রোগীকে ভর্তি করতে গেলে সেখানে ভর্তির কোনও ব্যবস্থা নেই। যদিও তিন-চারটি শয্যা ওখানে রয়েছে বা মঞ্জুর করা আছে আমি তাঁর কাছে অনুরোধ করব যাতে তিনি অবিলম্বে মঞ্জুরীকৃত শয্যা খোলবার ব্যবস্থা করেন এবং যাতে জরুরি ভিত্তিতে সাধারণ মানুষরা চিকিৎসার সুযোগ পান তার জন্য মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি।

**ডাঃ তরুণ অধিকারি ঃ** আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ সংবেদনশীল বিষয়ের প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা বাংলার রূপকার হিসাবে শ্রদ্ধা করি—প্রয়াত ডাঃ বিধানচন্দ্র রায়কে, উনি শুধুমাত্র প্রাক্তন মুখ্যমন্ত্রীই নন, সুচিকিৎসক হিসাবে দেশে এবং বিদেশে যথেষ্ট খ্যাতি অর্জন করেছেন। পয়লা জুলাই সারা দেশে তাঁকে শ্রদ্ধা জানানোর জন্য যাতে চিকিৎসক দিবস হিসাবে পালন করা যায় তার জন্য আপনার মাধ্যমে সভাতে প্রস্তাব রাখছি। পণ্ডিত জওহরলাল নেহেরুর জন্মদিনে যেমন শিশুদিবস হিসাবে পালিত হয়, ডাঃ রাধাকৃষ্ণানের জন্মদিন যেমন শিক্ষক দিবস হিসাবে পালিত হয় তেমনি বাংলার রূপকার ডাঃ বিধান রায়ের জন্মদিন যদি চিকিৎসক দিবস হিসাবে পালন করা যায় তাহলে তাঁকে উপযুক্ত শ্রদ্ধা জানানো হবে। আশা করি এতে পশ্চিমবাংলায় চিকিৎসার ক্ষেত্রে—হৃত গৌরব ফিরিয়ে আনা যাবে। স্পিকার স্যার, আশা করি আপনি সুনিশ্চিত মন্তব্য রাখবেন এই সভাতে। এই প্রস্তাব গ্রহণের জন্য আমি আবেদন জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** পয়লা জুলাই তো শুধু ওঁর জন্মদিন নয়, ওঁনার মৃত্যুদিবসও পয়লা জুলাই। একই দিনে জন্মেছিলেন এবং মরেও ছিলেন। এটা তো গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার ব্যাপার। ন্যাশনাল ডে ঘোষণা করবার ব্যাপার গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার।

**ডাঃ তরুণ অধিকারী ঃ** আই. এম. এ. কেন্দ্রীয় স্বাস্থ্য দপ্তরের কাছে আবেদন করেন। ৫ই জুলাই ১৯৯১, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে রাজ্য সরকারের কাছে একটা চিঠি এসেছে মতামত জানানোর জন্য, এই খবর আমার কাছে এসেছে। আপনার কাছে আবেদন—এই ব্যাপারে অনুসন্ধান করা হোক। আপনি যদি অনুমতি দেন তাহলে সর্বদলীয় কমিটি দিল্লিতে গিয়ে আবেদন করতে পারে। আশা করি এতে বাংলার হৃত গৌরব ফিরে পাওয়া সম্ভব হবে।

**মিঃ স্পিকার ঃ** এটা প্রস্তাবের ব্যাপার না। এটা হচ্ছে পলিটিক্যাল উইল এবং পলিটিক্যাল ডিসিসন। কেন্দ্রে যাঁরা ক্ষমতায় আছেন রুলিং পার্টি তাঁদের সিদ্ধান্ত নেওয়ার ব্যাপার আছে। এখন ওঁদের সঙ্গে কথা হবে। আমরা প্রস্তাব নিলাম আর কার্যকরি হল না, এটা ঠিক হবে না এবং এতে ডাঃ রায়কে অপমান করা হবে। এটা দেখতে খারাপ লাগবে। প্রস্তাব নেওয়ার আগে অন্য লেভেলে কথা বলা দরকার। তাঁরা রাজি হবেন কি না আপনারা কথা বলে দেখুন এতে ওঁদের অ্যাটিচিউডটা বোঝা যাবে।

[12-30—12-40 P.M.]

**শ্রী শেখ খবিরুদ্দিন আহমেদ ঃ** আমরা নাকাশিপাড়া বিধানসভা কেন্দ্রের বেথুয়াডিহি থেকে অগ্রদীপ ফেরিঘাট পর্যন্ত রাস্তা বামফ্রন্ট জমানায় শেষ হয়েছে। কিন্তু অগ্রদীপ রাস্তায় ছাদিগঙ্গার উপর আরপারা ব্রিজ অত্যন্ত পুরাতন, যে কোনও মুহূর্তে দুর্ঘটনা ঘটতে পারে। কারণ এই রাস্তা দিয়ে যাত্রীবাহী বাস এবং নানা ভারি যানবাহন চলাচল করে। আমরা জানি রাস্তাটার সাথে নতুন ব্রিজের পরিকল্পনা আছে। যাতে রাস্তাটার সাথে তাড়াতাড়ি ব্রিজটা করা যায় সেজন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রী

এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার যে কালীগঞ্জ নির্বাচন এলাকা তাতে একটা স্বাস্থ্যকেন্দ্র আছে। জেলার সদরে হাসপাতাল আছে। একটা ব্লকের স্বাস্থ্যকেন্দ্র অত্যন্ত গুরুত্বপূর্ণ। কিন্তু দুঃখের বিষয় সেখানে ১৯৮৮ সালে হাসপাতালের জন্য একটা এক্স রে মেশিন অনুমোদিত হয়। কিন্তু সেটা জেলা সদরে সি. এম. ও. এইচ.এর কাছে তিন বছর পড়ে আছে। কালীগঞ্জে এক্স রে মেশিন বসাবার জায়গায় নেই। তাই স্বাস্থ্যমন্ত্রী এবং পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ওই স্বাস্থ্যকেন্দ্রে এক্স রে মেশিন বসিয়ে এবং সেটা জনস্বার্থে অবিলম্বে চালু করুন।

**শ্রী জটু লাহিড়ী ঃ** মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র সাঁতরাগাছি, জগাছা, উনসানী, হাজিরগঞ্জ, নাজিরগঞ্জ, বালটিকুরি, বাঁকসারা—এই সব এলাকায় প্রচণ্ড জলাভাব দেখা গিয়েছে। জলের অভাব দেখা দিয়েছে যদিও এটা হাওড়া কর্পোরেশনের অন্তর্গত। যখন হাওড়া কর্পোরেশন পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্টের মাধ্যমে সমস্ত এলাকায় পানীয় জলের ব্যবস্থা করেছেন তখন এই এলাকায় দীর্ঘদিন জল নেই, পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্টের মাধ্যমে জল যায় না। একমাত্র জলের মাধ্যমে হচ্ছে টিউবওয়েল, যে টিউবওয়েলগুলোর শতকরা ৮০ ভাগ খারাপ হয়ে গিয়েছে। ফলে জলের জন্য হাহাকার উঠেছে। বিগত তিন বছর ধরে হাওড়া কর্পোরেশন একটা টিউবওয়েলও নতুনভাবে করছে না, রিসিঙ্কিংও করছে না। আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর কাছে পদ্মপুকুর ওয়াটার ট্রিটমেন্টের মাধ্যমে এই জায়গাগুলিতে যাতে জল পৌঁছায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেদিন যেটা বলেছি, আজকেরটা সেটা নয়। মাধ্যমিক পরীক্ষা তো শেষ হয়ে গেল। বাংলা পরীক্ষার দিন দেখলাম ওল্ড কোর্সের ১৯৮৭-৮৮ সালের পরীক্ষার্থীরা তাদের প্রশ্নপত্র নেই। মহা গোলমাল হল। আমি মাধ্যমিক শিক্ষামন্ত্রীকে রেডিওগ্রাম করি, তিনি একটা উত্তরও দিয়েছেন। তারপর তথ্য নিয়ে জানতে পারলাম যারা দু-তিনবার ফেল করেছে তাদের নতুন সিলেবাসে পরীক্ষা দিতে হবে। কিন্তু আমি খোঁজ-খবর নিয়ে দেখলাম যে পরীক্ষার ফর্ম ফিলাপের সময় সার্কুলার গিয়ে পৌঁছায় যে নতুন সিলেবাসে পরীক্ষা দিতে হবে। মাত্র তিন মাস টাইম। যেখানে নাইন-টেনে দুই বছর ধরে পড়তে হয়, সেখানে মাত্র তিন মাস পড়ে বোর্ডের সিদ্ধান্ত অনুযায়ী পরীক্ষা দিতে হবে।

এটা কি করে হয় আমি ভেবে পাচ্ছি না। সুতরাং আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের ঘুম ভাঙ্গিয়ে দিতে চাই এবং এই প্রসঙ্গে বলতে চাই যে, যে কোনও শিক্ষা সংক্রান্ত সার্কুলার যেন যথা সময়ে যায় যাতে ছাত্ররা ঠিকমতন জানতে পারে। আর যে সমস্ত ছাত্রের ক্ষতি হল তাদের ক্ষতিপূরণ করার জন্য আমি অনুরোধ রাখছি।

**মিঃ স্পিকার ঃ** এবারে ডাঃ মানস ভুঁইয়া বলুন।

(নট প্রেজেন্ট)

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিগত কয়েকদিন হল ছাতনা এলাকাতে তীব্র পানীয় জলের সঙ্কট চলছে। প্রতিটি ট্যাপ ওয়াটার পয়েন্টে এবং রিগ টিউবওয়েলের সামনে কলসি, বালতির দীর্ঘ লাইন পড়ে যাচ্ছে। এক কলসি জলের দাম নিচ্ছে ৫০ পয়সা। স্যার, অত্যন্ত ক্ষোভ এবং দুঃখের কথা যে ওখানে ৩৯টি মৌজা জুড়ে একটি তরান্বিত জল সরবরাহের প্রকল্পের কাজ চলছে কিন্তু এই কাজ এতই প্রলম্বিত গতিতে চলছে যে দীর্ঘ ৭/৮ বছরের মধ্যে ছাতনা বাজার এলাকার বাইরে জল দেওয়া সম্ভব হল না। সেখানে জলের অভাবে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। তাছাড়া বাজার এলাকায় যে জল দেওয়া হচ্ছে তাও নিয়মিত নয়। সপ্তাহে দু/তিন দিন সেখানে জল দেওয়া হচ্ছে কখনও দু'ঘন্টা কখনও তিন ঘন্টা করে। কারণ জানতে গেলে বলা হয় যে লো ভোল্টেজের জন্য জল তোলা যাচ্ছে না। বিষয়টি অত্যন্ত গুরুত্বসহকারে চিন্তা করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব। শুধু কারেন্টের উপর নির্ভর করে এইভাবে এটা চলতে পারে না। কারণ কখন ভোল্টেজ বাড়বে তার কোনও ঠিক নেই। অবিলম্বে সেখানে জেনারেটার বসিয়ে যাতে পানীয় জল সরবরাহ সুনিশ্চিত করা যায় তারজন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমি এই বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এর বিহিত করার জন্য আবেদন রাখছি। স্যার, এ রাজ্যে ল্যান্ড ইন্টিগ্রেটেড স্কীম চালু হবার পর এবং প্রতিটি গ্রামপঞ্চায়েত স্তরে আর. আই. অফিস স্থাপন করার পর পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের যারা রাজস্ব আদায় করত সেই তহশীলদার এবং পিওনদের স্থায়ীভাবে সরকার নিয়োগ করেছেন অথচ ৪ হাজার তহশীল মোহরার যারা ছিল তাদের ছাঁটাই করে দেওয়া হয়েছে। স্যার, এখানে বামপন্থী বন্ধুরা কেন্দ্রের ছাঁটাই নীতি নিয়ে অনেক কথা বলেন কিন্তু আমরা দেখছি এই সমস্ত তহশীল মোহরারকে ছাঁটাই করা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী থেকে শুরু করে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী বার বার আশ্বাস দিয়েছেন এই বলে যে তাদের ব্যাপারটা বিবেচনা হবে কিন্তু আজ পর্যন্ত খবর হচ্ছে যে সেখান থেকে তাদের বিদায় করে দেওয়া হয়েছে। তাদের স্থায়ীভাবে নিয়োগ করা তো দূরের কথা, তাদের পুনর্নিয়োগ পর্যন্ত করা হচ্ছে না। এর ফলে এই সমস্ত তহশীল মোহরাররা আজ চরম দুরাবস্থায় দিন কাটাচ্ছেন। তারা একটা অসহায় অবস্থার মধ্যে পড়েছেন। মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ, তহশীলদার এবং পিওনদের স্থায়ীভাবে নিয়োগ করে যেমন তিনি তাদের জীবন ও জীবিকার প্রশ্নে চিরকালের জন্য একটা ব্যবস্থা করে দিয়েছেন তেমনি তহশীল মোহরারদের জন্যও একটা ব্যবস্থা করা হোক।

**শ্রী নিশিকান্ত মেহেতা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প ও বাণিজ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া জেলার সার্বিক উন্নয়নের স্বার্থে সেখানে যে সব খনিজ পদার্থ আছে সেগুলি উত্তোলনের ব্যবস্থা যদি করা যায় তাহলে সেখানকার আর্থিক উন্নয়ন করা যাবে। আমার কাছে একটা সার্ভে রিপোর্ট আছে। এখানে কি পরিমাণে খনিজ সম্পদ আছে সেটা বলছি।

[12-40—12-50 P.M.]

স্যার, ওখানে উচ্চমানের কয়লা ৪৫ লক্ষ মেট্রিক টন রয়েছে, রক ফসফেট, রক ফসফেট ১ লক্ষ মেট্রিক টন রয়েছে, চায়না ক্লে ৪০ হাজার মেট্রিক টন এবং প্রাসাদ এবং অট্টালিকা প্রস্তুত করার জন্য সাত মিলিয়ন উন্নত শ্রেণীর পাথর আছে, এছাড়াও আরও অনেক খনিজ সম্পদ রয়েছে। ওখানে কেন্দ্রীয় সরকারের কোনও উদ্যোগ নেই এইসব উত্তোলন করার ব্যাপারে। আমাদের রাজ্য সরকারের মাইনস অ্যান্ড মিনারেল্‌স ডিপার্টমেন্ট যেটা রয়েছে, তার কোনও ল্যাবরেটরি নেই। ল্যাবরেটরি না থাকার জন্য বিশেষ অসুবিধা হচ্ছে, কারণ সেখানে আরও অন্যান্য অনেক খনিজ পদার্থ রয়েছে সেইগুলো পরীক্ষা নিরীক্ষা করা যাচ্ছে না। আমি এই তই শিল্প এবং বাণিজ্য মন্ত্রীর কাছে বলতে চাইছি ওখানে যে সব খনিজ পদার্থ আছে, সেইগুলো যেন উত্তোলন করার ব্যবস্থা করা হয়।

**শ্রী শৈলেন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র পাঁচলা থানার পাঁচলা, চড়া পাঁচলা, বেলডুবি, সাহাপুর এবং বিকিহাকোলা গ্রাম পঞ্চায়েতের অধীনে গত ১০/১৫ বছর এই রাস্তাগুলো হলেও তারপর সেই রাস্তাগুলোর কোনও সংস্কার করা হয়নি। বর্তমানে সেই রাস্তাগুলো মানুষের যাতায়াতের অযোগ্য হয়ে পড়েছে। তাই আমি মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর কাছে আবেদন করছি। পাঁচলা থানার সি. এম. ডি. এ.র এই রাস্তাগুলো সংস্কার করে মানুষের যাতায়াতের যাতে সুবিধা করা হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী ইয়ুনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে আমরা বহরমপুর শহর দিয়ে মুর্শিদাবাদের লোকেরা যাতায়াত করি। ১০/১২ বছর আগেও বালিরঘাট দিয়ে নৌকা করে পার হতে হোত। এখন ওখানে ব্রিজ হয়েছে, রাস্তা হয়েছে। তা সত্ত্বেও বলি রাস্তার যা অবস্থা, তাতে বাসে করে যাতায়াত করা যায় না, হেঁটে যাতায়াত করতে হয়। অবিলম্বে রাস্তাঘাট তৈরির জন্য টাকা দেওয়া হয়েছে, সেই টাকা দিয়ে পি. ডব্লিউ. ডি. রাস্তা করানোর ব্যবস্থা করুন, অবিলম্বে এই রাস্তাগুলো করা দরকার।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। বেহালা, গার্ডেনরীচ, খিদিরপুর যাবার জন্য একটি গুরুত্বপূর্ণ ব্রিজ আছে। সেই ব্রিজ হল খিদিরপুর ব্রিজ। সেই ব্রিজের অবস্থা খুব শোচনীয় রয়েছে, যে কোনও সময়ে ভেঙে পড়তে পারে। গত ৮৫ সালে কিছু রিপেয়ারিং-এর কাজ হওয়ার পর এখনও পর্যন্ত সেই কাজ পুনরায় আরম্ভ হয়নি। সেইজন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে যেন এই ব্রিজটি সারানোর ব্যবস্থা করা হয়।

**শ্রী নিত্যানন্দ অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি ময়নাগুড়ি জনপথের কথা বলছি। এই জনপথ আসাম, আসাম, ডুয়ার্স এবং কুচবিহার যাওয়ার সিংহ দুয়ার। অথচ পরিবহন ব্যবস্থা আমি দেখেছি ২০/২৫ বছর আগে সেখানে বাস ডিপো হয়েছে এবং তার

অবস্থা করুণ। জনপথ বেড়েছে, এই সমস্ত এলাকায় যেতে হলে ব্রড গেজ এবং স্টেট হাইওয়ে দিয়ে বিভিন্ন জায়গায় যেতে হয়।

অথচ সেখানে কোনও বাস স্টপ নেই। অতীতে সেখানে যে বাস টার্মিনাস করার কথা শোনা গেছিল সেটা যাতে কার্যকরি হয় তার জন্য আমি বিষয়টির প্রতি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে সমাজ-কল্যাণ দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বর্ধমান জেলার মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রের চাইল্ড ওয়েলফেয়ার প্রোজেক্টটিতে দীর্ঘ ৮ বছর ধরে ফ্যাংশনাল কমিটি নেই। একজন প্রশাসক নিয়োগ করে কাজ চালানো হচ্ছে। তিনি প্রোজেক্ট থেকে ৩৫ কিলোমিটার দূরে বর্ধমানে থাকেন। ফলে প্রোজেক্টের কর্মীরা কখন আসে, কি করে, কখন যায় তা দেখার কেউ নেই। প্রোজেক্টের বিভিন্ন কর্মসূচি, বিশেষ করে শিশু পুষ্টি, শিশু স্বাস্থ্যের যত্ন, প্রথাভুক্ত শিক্ষা কর্মসূচি ব্যাহত হচ্ছে। ওখানে অবিলম্বে ফ্যাংশনাল কমিটি গঠন করা দরকার। সুতরাং অবিলম্বে ফ্যাংশনাল কমিটি গঠন করে প্রোজেক্টটি যাতে সুষ্ঠুভাবে চালাবার ব্যবস্থা করা হয় তার জন্য আমি বিষয়টির প্রতি মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করে তাঁর কাছে এই আবেদন করছি।

**শ্রী সুশীল বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের নদীয়া জেলার কৃষ্ণনগর ১ নং পঞ্চায়েত সমিতির একজন সরকারি কর্মচারীর—গ্রাম পঞ্চায়েত সেক্রেটারির জন্য অচল হয়ে পড়েছে। সেই কর্মচারীটি ১৯৮৯ সাল থেকে ক্যাস বুক লেখেনি। হাজিরা খাতায় দেখা যাচ্ছে যে, সে ৬ মাসের বেশি সময় কাজে উপস্থিত হয়নি। অথচ সে হাই কোর্টে একটা মামলা দায়ের করেছে। ইতিমধ্যে সে মার্ডার কেসের আসামী হিসাবে পুলিশ কর্তৃক ধৃত হয়েছে এবং ডাকাতির কেসের আসামী হিসাবেও ধৃত হয়েছে। সে আবার ব্লকের কর্মচারী ফেডারেশনের সভাপতি। সে সপ্তাহে দু-দিন থানায় হাজিরা দিতে হচ্ছে। আজকে ওখানে পঞ্চায়েতের কাজকর্ম অচল হয়ে পড়েছে। অথচ তাকে এরিয়ার বিলের টাকা দেবার জন্য এখান থেকে প্রশাসনিক নির্দেশ দেওয়া হয়েছে। ডিপার্টমেন্ট অফ পঞ্চায়েত থেকে এই নির্দেশ দেওয়া হয়েছে। এই সমস্ত লোকজন পঞ্চায়েতের মধ্যে থাকলে পঞ্চায়েতের কাজকর্ম কি করে সঠিকভাবে এবং সুষ্ঠুভাবে পরিচালিত হবে? আগামী ৩১শে মার্চের মধ্যে পঞ্চায়েতের সমস্ত কাজকর্ম শেষ করতে হবে। সেইজন্য আমি এই গুরুত্বপূর্ণ বিষয়টির প্রতি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অবিলম্বে এবিষয়ে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। এ-রকম লোক যদি গোটা পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে—গোটা পশ্চিমবঙ্গে আরও কিছু থাকে তাহলে সমস্ত পঞ্চায়েত ব্যবস্থা শেষ হয়ে যাবে। সুতরাং বিষয়টি গুরুত্ব দিয়ে বিবেচনা করা দরকার।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি যে বিষয়টি এখানে উত্থাপন করছি সেটি এর আগেও এখানে উত্থাপন করেছিলাম, কিন্তু কোনও সুরাহা হয়নি। আপনি জানেন যে, গোটা পশ্চিম বাংলায় কয়েক শো হিন্দি প্রাইমারি স্কুল আছে। সরকারি ঘোষিত নীতি

অনুযায়ী প্রত্যেক প্রাইমারি স্কুলে ফ্রি টেক্সট বুক দেওয়ার ব্যবস্থা আছে এবং সে ব্যবস্থা অনুযায়ী নেপালী ভাষাভাষী ছাত্রছাত্রীরা, বেঙ্গলি মিডিয়ামের ছাত্রছাত্রীরা বই পাচ্ছে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করছি যে, হিন্দি মিডিয়ামের ছাত্রছাত্রীরা বই পাচ্ছে না। আমার একান্ত অনুরোধ অবিলম্বে হিন্দি ভাষাভাষী ছাত্রছাত্রীদেরও ফ্রি টেক্সট বুক দেওয়ার ব্যবস্থা করা হোক।

**শ্রী সৌমীন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে প্রায় ২০ বছর আগে 'উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার' জন্য একটা সেন্ট্রাল ওয়ার্কশপ নির্মাণ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। সে অনুযায়ী নিউ কুচবিহারের সন্নিকটে একটা জায়গা অধিগ্রহণ করা হয়েছিল এবং তার চতুর্দিকে বাউন্ডারি ওয়াল দেওয়া হয়েছিল। তারপর আজ ২০ বছর অতিবাহিত হতে চলল কুচবিহারের সেই সেন্ট্রাল ওয়ার্কশপ নির্মাণের কাজ কিছুই হল না। উত্তরবঙ্গ পরিবহন সংস্থার যে সমস্ত বাসগুলি অকর্মণ্য হয়ে যায়, বডি ভেঙেচুরে যায় সে সমস্তগুলিকে ওখানে ফেলে রাখা হয়। নতুন গাড়ির বডি বিল্ডিং বা পুরোনো গাড়ির সংস্কার করার জন্য একটা ওয়ার্কশপ তৈরির যে পরিকল্পনা হয়েছিল সেটাকে অবিলম্বে বাস্তবায়িত করার জন্য, সেন্ট্রাল ওয়ার্কশপ নির্মাণের কাজ অবিলম্বে শুরু করার জন্য আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[12-50—1-00 P.M.]

কারণ এই সেন্ট্রাল ওয়ার্কশপের জন্য কোচবিহারের ছাত্র-যুব সংগঠন, শ্রমিক কর্মচারিরা আন্দোলন করছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে উত্তরবঙ্গের রাষ্ট্রীয় পরিবহন সংস্থার সামগ্রিক উন্নয়নের স্বার্থে এবং কোচবিহারের বেকার সমস্যার সমাধানের স্বার্থে এবং কোচবিহারের সামগ্রিক পরিকল্পনার স্বার্থে আমি এই দাবি রাখছি।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ হচ্ছে বর্তমান আর্থিক বছরের শেষ দিন। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং সমবায় মন্ত্রী হয়েছেন তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা কেন্দ্রীয় সরকারের ঘোষিত যে রেশন নীতি দেখছি তাতে সাংঘাতিক অবস্থা আগামীদিনে আসছে। সেইজন্য পাট চাষীর জন্য রাজ্য সরকার ওয়েস্ট বেঙ্গল জুট কর্পোরেশন গঠন করুন এবং আমাদের রেশন ব্যবস্থাকে সঠিকভাবে রাখার জন্য আমি মনে করি ওয়েস্ট বেঙ্গল ফুড কর্পোরেশন গঠন করা হোক। এফ. সি. আই.এর বদলে ওয়েস্ট বেঙ্গল ফুড কর্পোরেশন করা হোক। এই দুটি জিনিস যদি না করা হয়—আজকে যেভাবে কেন্দ্রীয় সরকারের আক্রমণ আসছে তাতে করে রাজ্যবাসীর উপর প্রচণ্ড রকমের আঘাত আসবে। আমাদের যা উৎপাদন তা সঠিকভাবে বন্টন করার জন্য সমবায় এবং কৃষি দপ্তর যেন উদ্যোগ নেয় এবং এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় অর্থমন্ত্রীর সঙ্গে বৈঠক করেন। ফিনান্সিয়াল ইনস্টিটিউশন যেগুলি আছে তাদের হেল্প নিয়ে ওয়েস্ট বেঙ্গল ফুড কর্পোরেশন এবং ওয়েস্ট বেঙ্গল জুট কর্পোরেশন গঠন করা হোক। যেভাবে আজকে রাষ্ট্রীয় বিপর্যয় আসছে, যেভাবে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণ চলছে তাতে করে আগামী দিনে ভয়াবহ আকার ধারণ করবে। আজ আর্থিক বছরের শেষ দিন, সেইজন্য

পূর্বাহ্নেই আমি আপনার মাধ্যমে জানিয়ে দিলাম।

**শ্রী শিবপ্রসাদ মালিক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রাজ্যে রাস্তাঘাটের অবস্থা শোচনীয় হয়ে পড়েছে। বিশেষ করে যেখানে ট্রেন লাইন নেই সেখানকার মানুষ দুর্ভোগের মধ্যে পড়েছে। যেখানে রাস্তাগুলি সারানো হচ্ছে সেগুলি বালি, মাটি এবং ইটের টুকরো দিয়ে রাস্তা সারানোর কাজ হচ্ছে। এর ফলে ৬ মাসের মধ্যেই রাস্তাগুলি নষ্ট হয়ে যাচ্ছে। যানবাহন চলাচলের অযোগ্য হয়ে পড়ছে। আমি নির্দিষ্ট একটি রাস্তা সম্পর্কে মাননীয় মন্ত্রীকে চিঠি লিখি যখন আমার নির্বাচনী কেন্দ্রের আরামবাগ—কোতুলপুর রাস্তাটি বালি দিয়ে গর্ত সারানোর কাজ চলছিল। কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। বর্তমানে ঐ রাস্তাটির অবস্থা শোচনীয়। এছাড়া, আরামবাগ-চাঁপাডাঙ্গা, আরামবাগ-বন্দর, কামারপুকুর-আরামবাগ, চাঁপাডাঙা-বালীপুর, তারকেশ্বর-চুঁচুড়া, চাঁপাডাঙা-ডানকুনি প্রভৃতি প্রতিটি রাস্তার অবস্থা একেবারে শোচনীয় হয়ে পড়েছে। তাই মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, ঐ সমস্ত বেহাল রাস্তাগুলি যাতে অবিলম্বে সারানোর ব্যবস্থা করা হয়।

**শ্রী নন্দদুলাল মাঝি** : মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র ইন্দাসের অন্তর্গত খোসবাগ গ্রামের সন্নিকটে দেবখাল আছে। বর্ষাকালে সামান্য বর্ষণেই বন্যা হয়। এর ফলে যানবাহন বন্ধ হয়ে যায়। তখন হাট-বাজার, স্কুল-কলেজ বন্ধ থাকে। এমনকি মুমূর্ষু রোগীদের বড় হাসপাতালে নিয়ে যাওয়া যায় না। ফলে রাস্তায় মৃত্যু ছাড়া কোনও উপায় থাকে না। সেইজন্য আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, উক্ত খালের উপর সেতু নির্মাণ করুন এবং মুমূর্ষু রোগীদের মৃত্যুর হাত থেকে বাঁচান, এই আবেদন আমি রাখছি।

**শ্রী সুনীলকুমার ঘোষ** : মাননীয় স্পিকার স্যার, কৃষ্ণনগর ২ নং পঞ্চায়েত এলাকায় ৮৩টি আই. সি. ডি. এস. সেন্টার আছে। সেখানে চিনি এবং ভোজ্য তেলের অভাবে আই. সি. ডি. এস.. সেন্টারগুলি পুরোপুরি বন্ধ হয়ে আছে। এখানে ৮-৯ হাজার প্রসূতি মা এবং শিশুরা যাঁরা স্বাস্থ্যের ব্যাপারে উপকৃত হন তাঁরা বঞ্চিত হচ্ছেন। আমি স্বাস্থ্য এবং পরিবার কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, অবিলম্বে ঐ দুটি বিষয় পাঠিয়ে দিন যাতে করে ৮/৯ হাজার মা এবং শিশুরা উপকৃত হন। আমি আপনার মাধ্যমে হেল্‌থ অ্যান্ড ফ্যামিলি ওয়েলফেয়ারের মাননীয় রাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তপন হোড়** : মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, গ্রামাঞ্চলে বিশেষ করে বীরভূমের গ্রামাঞ্চলে ডাক্তারের খুবই অভাব। আমরা দেখছি যে ডাক্তাররা গ্রামাঞ্চলে যেতে চাইছেন না, যার জন্য গ্রামাঞ্চলের মানুষের দুর্ভোগ বেড়েছে। আমরা আমাদের অভিজ্ঞতায় বলছি যে গ্রামাঞ্চলে স্পেশালিস্টদের কোনও দরকার নেই, যে হেল্‌থ প্রোটেকশনটা আগে ছিল সেই প্রোটেকশনটা দরকার। ইতিপূর্বে যে কমিউনিটি হেল্‌থ সার্ভিসটা ছিল সেই কমিউনিটি হেল্‌থ সার্ভিসটা দরকার। অর্থাৎ, বেয়ার ফুট যে ডাক্তাররা মেডিক্যাল যে হেল্‌থ প্রোটেকশন দেবার ব্যাপারে

গ্রামাঞ্চলে কাজ করতেন সেই কমিউনিটি হেল্‌থ সার্ভিসটা আই. এন. এ.র রচাপের জন্য উঠিয়ে দেওয়া হয়েছে ঐ কমিউনিটি মেডিকেল সার্ভিস যা ছিল, সেই হেল্‌থ সার্ভিস এবং বেয়ার ফুটের ব্যাপারটা নতুন করে ইনট্রোডিউস করা দরকার।

**শ্রী কমলেন্দু সান্যাল ঃ** মিঃ স্পিকার স্যার, আমি অত্যন্ত বেদনার সঙ্গে জানাচ্ছি যে, গত ২৮শে মার্চ দুপুর ১১.৪০ মিনিটে নদীয়ার তেহট্টতে চাঁদেরঘাট গ্রামে এক বিধ্বংসী অগ্নিকান্ড ঘটেছে। এতে ৩টি শিশুর জীবনাবসান হয়েছে। আমি ঐ ঘটনাস্থলে পর পর দু'দিন দিয়েছিলাম, ওখানে থেকে সমস্ত হিসাবনিকাশ নিয়ে এসেছি। সেগুলি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ার নিকট পেশ করতে চাই। গ্রামের অন্যান্য মানুষ যাঁরা অ্যাফেকটেড হননি তাঁরা ঐ সব দুর্গত মানুষদের পাশে এসে দাঁড়িয়েছেন। সরকারি যেটুকু সাহায্য ছিল তা সেখানে উজাড় করে দেওয়া হয়েছে কিন্তু তা অত্যন্ত অপ্রতুল। আমরা ডাক দেওয়ায় অন্যান্য এলাকার মানুষ তাদের পাশে এসে দাঁড়িয়েছেন, মোট ৪৭টি পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে, ৮০টি গৃহ সম্পূর্ণ ক্ষতিগ্রস্ত হয়েছে, আংশিক ক্ষতিগ্রস্ত হয়েছে ৭৫টি। ২০৫টি জনজীবন বিপন্ন তার মধ্যে পুরুষ ১০৫ এবং নারী ১০০ জন। সর্বশেষ যেটা জেনেছি তাতে সম্পূর্ণ. ক্ষতি হয়েছে ৪ লক্ষ ৬৭ হাজার এবং অন্যান্য হচ্ছে ৪২ হাজার ৫০০। কি প্রচণ্ড উত্তপ্ত অবস্থার সৃষ্টি হয়েছিল তার একটা নজির আমি নিয়ে এসেছি। এক তাল মাটি, যা নিয়ে অ্যালুমিনিয়ামের হাঁড়ি তৈরি হয় তার একটু অংশ নিয়ে এসেছি, সেটা আমি দেখাচ্ছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মিঃ স্পিকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৯-১০-৯২ তারিখে বিদ্যুৎ পর্যদের চেয়ারম্যান এক নির্দেশ জারি করেছেন যে, পশ্চিমবঙ্গ সরকারের বিভিন্ন বিভাগের বিদ্যুতের যে বিল বাকি আছে সেই বিলের আদায় না হওয়া পর্যন্ত বিদ্যুৎ পর্ষদ কোথাও কোনও ট্রান্সফর্মার কিংবা লাইন চুরি হয়ে গেলে কোনও প্রকারে রিপ্লেসমেন্ট করা হবে না বলে জানিয়েছেন। আপনি জানেন—মাননীয় কৃষি মন্ত্রী বসে আছেন—গ্রামাঞ্চলে এখন বোরো চাষ চলছে, এই ক্রুসিয়াল পিরিয়ডে আমার বিধানসভা কেন্দ্রে কতকগুলি ট্রান্সফর্মার খারাপ হয়ে যায় এবং অফিসারদের বলা সত্ত্বেও তাঁরা ঐ নির্দেশের কথা জানান যে, পশ্চিমবঙ্গ সরকারের বিদ্যুৎ পরিষদের বাকি টাকা আদায় না হওয়া পর্যন্ত কোনও প্রকার ব্যবস্থাই করা যাবে না। তাই আমি আপনার মাধ্যমে এই ব্যাপারটিতে হস্তক্ষেপের জন্য আবেদন করছি।

[1-00—1-45 P.M.(including adjournment)]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং পশুপালন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা অত্যন্ত হাস্যকর হলেও বলতে হচ্ছে, মালদার গ্রামাঞ্চলে মশার যা উপদ্রব হয়েছে তাতে মানুষ তো দূরের কথা, গৃহপালিত পশু পর্যন্ত জেরবার হয়ে যাচ্ছে। মানুষ মশারীর মধ্যে বাঁচতে পারে, কিন্তু গৃহপালিত পশু সেটা পারে না। আমরা জানি, গ্রামাঞ্চলে মশা হয়, কিন্তু এবারে যা হয়েছে, গত ১০০ বছরের মধ্যে সেরকম মশা কখনও হয়নি। হয়তো পাট চাষ বেশি হওয়ায় এটা হয়েছে। অবিলম্বে ঐসব গ্রামাঞ্চলে ডি. ডি. টি. স্প্রে যাতে করা হয়

তারজন্য অনুরোধ করছি।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি নদীর রাইট এমব্যাঙ্কমেন্টে ডাউকা বুড়িমাতা আশ্রম থেকে গোয়ালবেড়িয়া শ্লুইস পর্যন্ত যে সমস্ত সসেসগুলি ছিল সেগুলি সমস্ত নষ্ট হয়ে গেছে। তার ফলে মূল বাঁধের স্রোত এবং বাহাতি নদীর স্রোত আঁছড়ে পড়ছে বাঁধের উপর। শীঘ্র যদি সসেসগুলি রিপেয়ার করা না যায় তাহলে মূল বাঁধের ক্ষতি হবে। মূল বাঁধ ধ্বস নেমে যদি চলে যায় তাহলে জোয়ারের জল গ্রামের মধ্যে প্রবেশ করবে, ফলে ঘরবাড়ি এবং ফসল নষ্ট হবে। সেজন্য শীঘ্র সসেসগুলো রিপেয়ার করে যাতে মূল বাঁধ রক্ষা করা যায় তারজন্য অনুরোধ রাখছি।

**শ্রী দীপক মুখার্জি :** মিঃ স্পিকার স্যার, কেন্দ্রীয় সরকার বি. আই. এফ. আর. নামে একটি প্রতিষ্ঠান চালু করেছেন এবং তারমধ্যে কেন্দ্রীয় অর্থমন্ত্রী ৫৪টি রাষ্ট্রায়ত্ত শিল্পসংস্থাকে অন্তর্ভুক্ত করেছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার আর্থিক দিক থেকেই দেউলিয়া নয়, হয়ত মানসিক দিক থেকেও রুগ্ন ঐ সরকার। ঐ বি. আই. এফ. আর.-এর চেয়ারম্যান করা হয়েছে অডিট অ্যান্ড অ্যাকাউন্টস-এর এক অফিসারকে এবং সদস্য করা হয়েছে দুইজন আই. এ. এস. অফিসারকে, কিন্তু তাঁরা কাজে যোগ দেননি। ফলে বি. আই. এফ. আর. অচল। শ্রমিক নেতারা সেখানে গিয়ে ঘুরে আসছেন, অপর দিকে কারখানাগুলি রুগ্ন অবস্থায় ধুঁকছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে দাবি করছি, অবিলম্বে উদ্যোগ গ্রহণ করে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে এ ব্যাপারে প্রতিকারের ব্যবস্থা করুন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রী এবং সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে এবারে আলুর উৎপাদন বেশি হয়েছে। এই উৎপাদন অতীতের সমস্ত রেকর্ডকে ম্লান করে দিয়ে এবারে রেকর্ড সৃষ্টি করেছে। কিন্তু সেই আলু সংরক্ষণের ব্যবস্থা হচ্ছে না। প্রাইভেট হিমঘরগুলি ব্যবসায়ীরা সব ভর্তি করে রেখেছেন, চাষীদের সেখানে স্থান নেই। বর্তমানে সমবায় হিমঘরগুলির ক্ষমতা ৪,০০০ মেট্রিক টন। সেটা যাতে ১০,০০০ মেট্রিক টন করা যায় তারজন্য স্কীম তৈরি করে কেন্দ্রের কাছে পাঠালে কেন্দ্র সেটা বিবেচনা করবেন বলে আশ্বাও দিয়েছেন। আশা করব, ঐ স্কীমগুলি তাড়াতাড়ি পাঠাবেন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, তারকেশ্বর বিধানসভা এলাকায় পদ্মপুকুর থেকে কেশবচক পর্যন্ত রাস্তাটি পি. ডব্লু. ডি.র অনুমোদন পেয়েছেন, কিন্তু রাস্তাটি তৈরি হচ্ছে না। যাতে অবিলম্বে রাস্তাটি তৈরি হয় তারজন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নিতাইচন্দ্র আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, আমার নির্বাচন কেন্দ্রে পাতিনানা দরগা থেকে এন. এইচ-৬ পর্যন্ত একটি রাস্তা কৃষি বিভাগ থেকে তৈরি করে দেওয়া হয়েছিল। কৃষির উন্নতিকল্পে রাস্তাটি তৈরি হয়েছিল, কিন্তু বর্তমানে রাস্তাটি ধ্বংস হয়ে গেছে। ফলে ঐ রাস্তা দিয়ে কৃষিজ

পণ্যসামগ্রী নিয়ে যেতে অসুবিধা হচ্ছে। এ ব্যাপারে পি. ডব্লু. ডি.কে অনুরোধ করায় তাঁরা বলেছেন যে, যেহেতু রাস্তাটি কৃষিবিভাগ থেকে করা হয়েছিল সেজন্য রিপেয়ারের কাজও তাঁরাই করবেন।

সেজন্য মন্ত্রী মহাশয়কে পুনরায় দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই রাস্তাটি করে দেন। এই রকম আর একটি রাস্তা খাড়োর কালিবাড়ি থেকে বাগনান কলেজ হয়ে গেছে। এই রাস্তাটিও যদি করে দেন তারজন্য আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা পৌরসভার একটা বিপজ্জনক সিদ্ধান্তের ফলে কলকাতা শহরে তুমুল অশান্তি শুরু হয়েছে। এর আগে বাঙ্গুরদের বাড়ি ভেঙে পড়ার পরে, ১৯৯০ সালের ২০শে মে পৌরসভা বিজ্ঞাপন দেয় যে ভবিষ্যতে আর কোনও দিন পুকুর, জলা ভরানো জমিতে বাড়ি তৈরি করার অনুমোদন দেওয়া হবে না। কিন্তু ২৬শে জুলাই ১৯৯১ সালে কলকাতা কর্পোরেশনের এক বৈঠকে বলা হয়েছে যে দেড় বিঘা পর্যন্ত পুকুর ভরাট করতে পারবে এবং তারও বেশি পুকুর ভরাট করা যাবে যদি বরো কমিটির পার্মিশন পাওয়া যায়। তার ফলে দেখা যাচ্ছে যে যদি দেড় বিঘার বড় পুকুর থাকে সেটাকে ভাগ ভাগ করে ভরাট করা যেতে পারে। যদিও ওরা বলেছে যে জলনিকাশি এবং দমকলের কাজে লাগে সেই সমস্ত পুকুর, জল ভরাট করা যাবে না। এই পুরো ব্যাপারটা স্থানীয় বরো কমিটির হাতে চলে গেছে। এর ফলে এলাকায় এলাকায় এক শ্রেণীর প্রমোটর সি. পি. এম.এর সহযোগিতায় ভরাটের কাজে নেমে পড়েছে। এর আগে ঢাকুরিয়ার তেড়িপাড়া লেনে এই রকম একটা পুকুর ভরাট নিয়ে অশান্তি হয়েছিল। আজকে কাগজে বেরিয়েছে যে ১০০ নং ওয়ার্ডের কাউন্সিলর পুকুর ভরাট করতে গেলে তার বিরুদ্ধে মানুষ বিক্ষোভ দেখিয়েছে।

**শ্রী মানিক ভৌমিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকার একটি গুরুতর বিষয়ে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ময়না বিধানসভার অন্তর্গত ময়না ব্লক, আপনি জানেন যে নদীর দ্বারা ঘেরা। এর চার পাশের নদীগুলি উঁচু হয়ে গেছে, আর ময়নার মাটি নিচু, স্বাভাবিক কারণে সেখানে জল জমে যায়। এই জল বের করার জন্য ময়না বেসিন প্রকল্প নেওয়া হয়েছিল। কিন্তু কোনও রাজনৈতিক কারণে কাজ বন্ধ হয়ে আছে দীর্ঘদিন ধরে। ৫ হাজার ফিট পর্যন্ত কাজ হচ্ছে না। আমি আপনার মাধ্যমে অনুরোধ করব যাতে অবিলম্বে এই কাজ শুরু করা যায় তার জন্য তিনি হস্তক্ষেপ করবেন।

**শ্রী প্রবীর ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এবং সেই সঙ্গে সঙ্গে এই বিধানসভার যত সদস্য আছেন তাদের অবগতির জন্য একটি বিষয়ে জানাচ্ছি। এই বিষয়টি অত্যন্ত হাস্যকর। পশ্চিমবাংলার গ্রাম পঞ্চায়েত যারা ট্যাক্স কালেকশন করেন তাদের মাইনা কত জানেন? জনপ্রিয় বামফ্রন্ট সরকারের আমলে মাত্র মাসে ৪০ টাকা। এই ব্যাপারে প্রত্যেকের নিন্দা করা উচিত। এরা বহুবার আন্দোলন করেছেন এই নিয়ে এবং আন্দোলন করার পরে ডেপুটি সেক্রেটারি জানিয়েছেন যে, আপনাদের মাইনা ২০ টাকা ছিল, সেটা থেকে বাড়িয়ে ৪০ টাকা করা হল। এই বলে একটা অর্ডার

করা হয়। আমি দাবি করব যে গ্রাম পঞ্চায়েতে যারা ট্যাক্স কালেকশন করেন তাদের মাইনা বাড়ানো হোক এবং চাকুরি পাকা করা হোক।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার এবং সেই সঙ্গে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে ৩১ তারিখ, আগামীকাল ১লা এপ্রিল। স্বাস্থ্য দপ্তরের অ্যাসিস্ট্যান্ট সেক্রেটারি একটা অর্ডার দিয়েছেন ডাইরেক্টর অফ হেল্‌থ সার্ভিসকে, সেটা আমি আপনার সামনে উপস্থিত করব। আগামীকাল থেকে সারা পশ্চিমবঙ্গের সমস্ত হাসপাতালে বেডের ভাড়া থেকে শুরু করে এক্স-রে, ইউরিন একজামিনেশন, ব্লাড, স্টুল ইত্যাদি সমস্ত রকম পরীক্ষা-নিরীক্ষা পয়সা দিয়ে করতে হবে। একটা অঙ্গ রাজ্য এই পশ্চিমবঙ্গ, এখানে বামফ্রন্ট সরকারের যারা সোশ্যাল সিকিউরিটির কথা বলেন এবং স্বাস্থ্য দপ্তর কমিটেড যে মানুষকে ফ্রি হেল্‌থ সার্ভিস দেবে, সেখানে এই রাজ্যে আজকে পয়সা দিয়ে চিকিৎসা করাতে হবে, সমস্ত রকম পরীক্ষা-নিরীক্ষা করাতে হবে। পশ্চিমবঙ্গের দরিদ্র মানুষের এই ব্যবস্থা করা হয়েছে।

(At this stage the House was adjourned till - 1-45 p.m.)

After recess (1-45 — 1-50 p.m.)

**শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশন আছে।

**Mr. Speaker** : Mr. Lakshmi Dey, what is your information.

## POINT OF INFORMATION

**শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ স্যার, আমার পয়েন্ট অফ ইনফরমেশন হচ্ছে এই মাত্র খবর পেলাম কেন্দ্রের বিদেশ মন্ত্রী সোলাঙ্কি রিজাইন করেছেন। এত দিন ধরে এটা আমরা বলার চেষ্টা করেছিলাম, বিভিন্ন মানুষ এবং বিরোধী দল থেকে বলার চেষ্টা করেছিল যে বোফর্স কামানের ব্যাপারে ধামা চাপা দেবার চেষ্টা করা হয়েছে। এটা যাতে ফাঁস না হয়ে যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে ধামা চাপা দেবার জন্য। স্যার, আমি বিষয়টা উত্থাপন করছি। আমরা দেখলাম বিদেশ মন্ত্রী—এখন প্রাক্তন—তিনি চেষ্টা করেছিলেন সুইডিস সরকারকে বলে এই বিষয়টা ধামা চাপা দেবার জন্য। এখন তিনি বাধ্য হয়েছেন পদত্যাগ করতে। আমি এই ইনফরমেশন আপনার সামনে রাখলাম।

**ডাঃ জয়নাল আবেদিন** ঃ আপনি জানেন স্যার, লক্ষ্মীবাবু সবে খোলস ছেড়ে এখানে এসেছেন এখনও পোক্ত হয়নি। এটা একটা হায়েস্ট ট্রাডিশন, কংগ্রেসই এটা করতে পারে। কারণ আমাদের লোভ নেই। আমাদের উদ্দেশ্য হচ্ছে সততা এবং সেবা, তার বাইরে আমাদের কিছু নেই। আজকে আমরা খুশি হতাম এই চেয়ার থেকে গভর্নমেন্টের চিফ হুইপ থেকে যদি এই রেজলিউশন আনতেন যে এটা একটা হায়েস্ট ট্রাডিশন, এটা একটা ডেমোক্রেটিক ট্রাডিশন, উই ওয়েলকাম। আজকে উনি যে কথা বললেন—তিন দিনের বৈরাগী, ভাতকে বলে অন্ন—উনি এর চেয়ে কি ভাববেন। প্রমাণিত চোর, দুর্নীতিগ্রস্ত, অথচ ওঁদের এই সবের বালাই নেই। প্রমাণিত চোর, দুর্নীতিগ্রস্ত আলিপুর ট্রেজারির কেলেঙ্কারি—কিছু

হল না। আজকে এটা হায়েস্ট ট্রাডিশন, এই জিনিস কনগ্রাচুলেট করা উচিত।

(গোলমাল)

স্যার, আমাকে বলতে দিচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি প্রস্তাব করছি আপনারা ১৬৯-এ রেজলিউশন আনুন কনগ্রাচুলেটিং শ্রী পি. ভি. নরসিমা রাও ফর মেন্টেনিং দি হায়েস্ট ট্রাডিশন—। এই আবেদন আপনাকে জানাচ্ছি।

[1-50—2-00 P.M.]

আপনারা নিজেরা ছুঁচোর মতো ব্যবহার করবেন, আর আপনাদের চুরি ধরা পড়লে সাফাই গাইবার চেষ্টা করবেন, মানুষকে খুন করবেন—এটা বোঝা উচিত। স্যার, আমি আপনাকে নজির দিচ্ছি। আমাদের ডেমোক্রেটিক ট্রাডিশনে আপনি দেখুন, মাদার অব পার্লামেন্ট, হাউস অব কমন্‌সে সামান্য একটু এধার ওধার ভুলের জন্য ওখানে রিজাইন করে চলে যায়। এখানে চুরি প্রমাণিত। দুর্নীতিগ্রস্ত-চুরি, সিগনেচার সব ধরা পড়েছে, অথচ এখানে কোনও বিচার হয় না। সুতরাং এদের মুখে শোভা পায় না এইসব কথা বলা। স্যার, এরা অর্বাচীনের দলে। আপনি তো গোটা পৃথিবী ঘুরেছেন, আপনার চেয়ার থেকে একটা রেজোলিউশন আসুক—Congratulate to P. V. Narashima Rao, Prime Minister of India for maintaining the highest and glorious democratic tradition in the land.

আজকে এই বিষয়ে আপনাদের কিছু করা উচিত। ওরা ব্যাঙ্গোক্তি করার যে চেষ্টা করেছেন সেটা সংশোধন করে নেবেন এবং যে পাপ অতীতে করেছেন—আপনাদের তো লোম বাছতে গেলে কম্বলের অস্তিত্ব থাকবে না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** Sir, considering the situation I am equally simpathetic for the nervousness of Dr. Zainal Abedin.

সার, কমরেড লক্ষ্মীকান্ত দে যে ইনফর্মেশন দিলেন এতে আমার একটি বিষয় মনে হচ্ছে, এইজন্য আই ফিল সরি, আজকে মৃত নেতার সঙ্গে জীবিত নেতার সহ মরণের অবস্থা। সোলাঙ্কি যে কাজ করেছেন তার সাফাই গাইবার চেষ্টা করছেন। এটা প্রমাণ হয়ে গেছে ভারতবর্ষের সমস্ত মানুষের কাছে যে, কংগ্রেসের তাবড় তাবড় নেতা দুর্নীতিগ্রস্ত, ঘুস নেবার অপরাধে অপরাধী। আমি মনে করি এই অবস্থায় সততার পরাকাষ্ঠা যদি দেখাতে চান, তাহলে নরসিমা রাও সরকারের পদত্যাগ করা উচিত। নীতিগতভাবে এটা মেনে নেওয়া উচিত বলে আমি মনে করি।

**শ্রী নির্মল দাস :** পদত্যাগ করতে বাধ্য হয়েছেন। স্বেচ্ছায় পদত্যাগ করলে অভিনন্দন জানাতাম। উনি ধরা পড়ে পদত্যাগ করেছেন, আর আপনারা এখানে সাফাই গাইবার চেষ্টা করছেন। চোরের মায়ের বড় গলা। এটা ভুলে গেলে চলবে না যে পদত্যাগ করতে বাধ্য হয়েছেন।

**মিঃ স্পিকার :** মিঃ আবেদিন, আপনি একটা প্রস্তাব নেওয়ার কথা বললেন। ধন্যবাদ কাকে জানাব—সোলাঙ্কিকে, না পি. ভি. নরসিমা রাওকে?

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, বোফর্স নিয়ে প্রমাণ হয়ে গেছে। পাঁচ বছর ধরে আজ পর্যন্ত ওরা প্রমাণ করতে পারেনি। ভারতের মানুষ আবার কংগ্রেসের উপরে দায়িত্ব অর্পণ করেছেন। আজকে বোফর্স নিয়ে এত হৈচৈ'এর পরে পাঞ্জাবে ভোট হয়ে গেল, তাতে কংগ্রেসকে মানুষ ভোট দিয়েছেন, আর এরা মুছে গেল।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের বন্ধু জয়নাল আবেদিন সাহেব আমাদের চীফ হুইপ লক্ষ্মী দে মহাশয় যা বললেন তার প্রতিবাদ করতে গিয়ে আবোল তাবোল কিছু বললেন। হায়েস্ট ট্রাডিশনের কথা বললেন। কংগ্রেসের হায়েস্ট ট্রাডিশন হচ্ছে দুর্নীতি। সোলাঙ্কি বাধ্য হয়েছেন পদত্যাগ করতে। পণ্ডিত নেহেরু থাকলে আগেই ওঁকে বরখাস্ত করতেন। আমি একমত, যেভাবে দুর্নীতি বেরিয়ে পড়েছে, এটা প্রমাণিত হয়েছে যে একজনের স্লিপ তিনি সুইডেনে পাঠিয়েছেন। তারজন্য সামগ্রিকভাবে জনবিরোধী এই সরকার। নরসিমা রাও, প্রধানমন্ত্রীর একযোগে পদত্যাগ করা উচিত। সমস্ত দেশবাসীকে এটা জানিয়ে দেওয়া উচিত—বিধানসভার এই হচ্ছে মত।

## MOTION FOR FORMATION OF SUBJECT COMMITTEE

**Mr. Speaker :** No more discussion in the matter. এখন আমি একটা motion মুভ করছি। এটা পরে include করা হবে। I beg to move the following motion. :

"Whereas the Ad-hoc Committee on the Questions of Subject Committees has, keeping in view the infrastructural constraints of the West Bengal Legislative Assembly Secretariat, recommended in its 4th Interim Report presented to the Assembly on the 10th March, 1992 that department like Information and Cultural Affairs, Sports and Youth Services, Food and Supplies and Commerce and Industries be brought within the fold of some of the existing Subject Committees such as Education, Welfare, Agriculture and Power without increasing the total number of the Subject Committees at present, the House is therefore, of opinion—

(i) that the Subject Committee on Education be re-named as 'Subject Committee on Education and Information and Cultural Affairs' which shall, in addition, scrutinize the demands for grants relating to the Department of Information and Cultural Affairs and review its plans, programmes and progress of work in the manner as prescribed in Rule 310 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly;

The Minister(s) of the said Department shall be the ex-officio Member(s) of the Committee;

(ii) that the Subject Committee on Agriculture be re-named as 'Subject Committee on Agriculture and Food and Supplies' which shall, in addition, scrutinize the Demands for Grants relating to the Department of Food and Supplies and review its plans, programmes and progress of work in the manner as prescribed in Rule 310 ZA of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal legislative Assembly;

The Minister(s) of the said Department shall be the ex-officio Member(s) of the Committee;

(iii) that the Subject Committee on Power be re-named as 'Subject Committee on Power and Commerce and Industries' which shall, in addition, scrutinize the Demands for Grants relating to the Department of Commerce and Industries and review its plans, programmes and progress of work in the manner as prescribed in Rule 310 ZE of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly;

The Minister(s) of the said Department shall be the ex-officio Member(s) of the Committee; and

(iv) that the Subject Committee on Welfare be renamed as 'Subject Committee on Welfare, Tourism and Sports and Youth Services' which shall, in addition, scrutinize the Demands for Grants relating to the Departments of Tourism and Sports and Youth Services and review their plans, programmes and progress of works in the manner as prescribed in Rule 310 Q of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly;

The Minister(s) of the said Departments shall be the ex-officio Member(s) of the Committee."

The motion was then put and agreed to.

## MOTION UNDER RULE 169

**Mr. Speaker :** I would now request Shri Ambarish Mukhopadhyay to move his motion.

**Dr. Ambarish Mukhopadhyay :** Sir, I beg to move that —

Whereas the Legislative Assembly of the State of West Bengal, under clause(I) of article 252 of the Constitution of India, passed a resolution on the 27th day of August, 1973 to the effect that matters relating to prevention and control of water pollution and maintenance or restoration of wholesomeness of water in the State be regulated by Parliament by law;

And whereas by virtue of the said resolution, Parliament enacted the Water (Prevention and Control of Pollution) Act, 1974 (6 of 1974), hereinafter referred to as the said Act;

And whereas the said Act has been amended by Parliament under clause(2) of article 252 of the Constitution of India by the Water (Prevention and Control of Pollution) Amendment Act, 1988 (53 of 1988);

And whereas it is desirable that the Water (Prevention and Control of Pollution) Amendment Act, 1988 (53 of 1988) should be aplicable in the State of West Bengal.

Now, therefore, in pursuance of clause (1), read with clause (2), of article 252 of the Constitution of India, This Assembly hereby resolves to adopt the Water (Prevention and Control of Pollution) Amendment Act, 1988 (53 of 1988).

**Mr. Speaker :** There is no amendment to the Motion.

[2-00—2-10 P.M.]

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** স্যার, আমি আজকে অ্যাসেম্বলিতে আপনাদের সকলের সম্মতি নেওয়ার দরকার মনে করে এই রেজলিউশন নিয়ে এসেছি। একটা অ্যাক্টের অ্যামেন্ডমেন্টের ক্ষেত্রে স্ট্রিনজেন মেসার নিয়ে অর্থাৎ আরও শক্তিশালী করা হোক এই নিয়ে এই রেজলিউশন এনেছি। আমাদের জল দূষণের ক্ষেত্রে অনেক কাজ হয়েছে আর অনেক কাজ বাকি আছে।

দূষণ রোধ করার জন্য যে প্রক্রিয়া আমরা নিয়েছি সারা ভারতবর্ষে ও তৃতীয় বিশ্বে তা থেকে তার এফেক্ট আমরা এখনও পাইনি। অ্যাবুউজ, ডিসিউজ অ্যান্ড মিসিউজ সবই হচ্ছে। বিশেষ করে জলবাহী রোগ সেগুলি দূর করা যাচ্ছে না, তার চেয়ে বিপজ্জনক হয়ে দাঁড়িয়েছে যেটা রিসাইকেল করার দরকার ছিল তা ঠিকমতো হচ্ছে না। অন্যদিকে ভূগর্ভস্থ জল থেকে শুরু করে, বহমান নদীর জল, এমন কি যে মেরিন এস্টুরিন আছে সেখানকার জল এবং তার জলজ উদ্ভিদ আমাদের ইকো সিস্টেম ইকোলজিতে সবচেয়ে বেশি প্রয়োজন সেখানে আমরা লক্ষ্য করেছি দূষণ ছড়ানো হচ্ছে। আমাদের যে আইনগুলি ছিল সেখানে অনেক দুর্বলতা ছিল। আমাদের কিছু দুর্বলতা মনে হয়েছে। আমরা আবার কনসেপ্টের ওপর দাঁড়িয়ে দিতাম অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার। এখন যে এনভায়রনমেন্ট প্রটেকশন অ্যাক্ট

হয়েছে তাতে আইনের হাতকে আরও শক্তিশালী করা হয়েছে কিন্তু ওয়াটার অ্যাক্ট যা অ্যামেন্ডডেড করা হল আমরা মনে করি তা আমাদের স্টেটে গ্রহণ করা উচিত। কারণ এতে অনেকগুলি সুবিধা আমাদের দেওয়া হয়েছে। যেমন এক এক করে যদি বলতে হয়, প্রথমে যে কথাটা এখানে বলা হয়েছে আমরা আমাদের যে কোনও অফিসারকে স্পেশ্যাল অ্যাক্ট করে ডেলিগেশন অফ পাওয়ারে এই আইনটাকে লঘু করার জন্য আমরা অধিকার দিতে পারি। এছাড়াও আমরা আইনকে আরও শক্তিশালী করেছি, আমরা কনকারেন্স দিচ্ছি পানিশমেন্ট ইত্যাদি আরও ডিটোরিন্ট করা দরকার, হালকা পানিশমেন্ট দিয়ে কোনও লাভ নেই। আবার পলিউশন কন্ট্রোল বোর্ডের যিনি সেক্রেটারি তিনি এতদিন পর্যন্ত পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং থেকে আসতেন, পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং অত্যন্ত ইম্পর্টেন্ট ডিপার্টমেন্ট এবং এটা পার্ট অফ দি এন্টায়ার অ্যান্টি পলিউশন মেজার যা আমরা দেখেছি, কিন্তু এটা আরও ব্যাপকতর হতে পারে, সেইজন্য তার এক্সপিরিয়েন্সটাকে আরও ওয়াইডার করা হয়েছে—কাদের নিতে পারব সেটা আরও প্রশস্ত করা হয়েছে। এছাড়া জল স্ট্রীমস ওয়েলস, সুইজার্স, যেখানে যেখানে পয়জেনাস পলিউশন ম্যাটারস আছে, সেখানে আমরা হস্তক্ষেপ করতে পারব। এর পরে আমরা ট্রীমস বা স্ট্রীমওয়েলস এইসবগুলি আমরা দেখতে পাব। তারপরে আমরা বলেছি, এর মধ্যে আমরা যা সুবিধা পাচ্ছি, তাতে যদি আমাদের আর্থিক স্বাচ্ছলতা থাকে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করার জন্য এবং এক্সিকিউশন করার জন্য—আমাদের যদি জরুরি প্রয়োজন হয়—তাহলে আমরা সরকারের অনুমোদন নিয়ে ঋণ নিতে পারব। এছাড়াও যেটা করা হয়েছে, যখন আমরা ক্লোজার করব তখন ওয়াটার অ্যাক্টে ডাইরেক্টিভ করতে পারব; যাতে শুধু জল নয় বিদ্যুৎ সরবরাহ এবং ইন্ডাস্ট্রি বন্ধ করে দিতে পারব। আর একটি কথা বলা হয়েছে, সেটা হচ্ছে অফিসারকে ডেলিগেট করে নয়, এখানে আমরা যদি দেখি, যদি কেউ পলিউশন করছে—মালিক বা ম্যানেজিং ডিরেক্টার এবং সেটা যদি ক্ষতিকারক বলে মনে হয় তাহলে সেখানে আইনগত ব্যবস্থা নিতে পারি। অনেক সময়ই এটা ডিলে-ডিলিং হয়, কোর্টের অসুবিধা সৃষ্টি হয়, কিন্তু এটায় আমরা স্ট্যান্ড করতে পারব ইন ওয়ান ওয়ার্ড যে আমরা আইনটা স্ট্রিনডেন্ট করেছি। এখানে যে কনকারেন্স দিয়েছিলাম সেটার ব্যাপারে দিল্লি কনকারেন্স দেবার পরেও আমাদের কিছু টেকনিক্যালি অসুবিধা হচ্ছে এটার অ্যাডাপশনের ক্ষেত্রে। আইনের মধ্যে যে ক্লজগুলি আছে, তাতে যে অধিকারগুলি দেওয়া আছে, সেই বর্ধিত অধিকারগুলিকে প্রয়োগ করতে পারলাম না কনসেন্টের ব্যাপারে। তাই লিগ্যাল ভ্যালিডিটি এটা শুধু গভর্নমেন্ট অর্ডারের ব্যাপারই নয়, ইন্ডাস্ট্রির ব্যাপারে আমরা আরও শক্তিশালী বিশেষ দিকে গিয়েছি যাতে আইনগত দিক দিয়ে আমাদের অবস্থাটা শক্তিশালী হয় এবং প্রয়োগ করতে পারি। শেষ কথা যেটা বলব সেটা হচ্ছে অ্যাডাপশনের ব্যাপারে, আমরা চিন্তা-ভাবনা শুরু করেছি, ভবিষ্যতে আপনারা লক্ষ্য করে দেখবেন অ্যাডাপশন করলে আমাদের কাজের কতটা সুবিধা হয় তাই এটা এনেছি।

দু'হাজার খৃষ্টাব্দে আমাদের এখানে পরিশ্রুত পানীয় জলের যোগান অর্ধেক হয়ে যাবে। যে প্রোটেকশন আমরা নিয়েছি, সেই মডেলের উপর যদি আমরা কাজ করি তাহলে আমাদের আতঙ্ক হবার কিছু নেই। আমরা এটা রি-সাইকেল করতে চাই। জল সম্পর্কে বক্তৃতা করার কোনও অবকাশ নেই মাননীয় সদস্যরা জানেন। This is very scarce as

for as life is concerned. এবং সেই ব্যাপারে আমরা আমাদের হাত আরও শক্তিশালী করতে চাই তাই আমি অ্যাডাপশনের জন্য প্রস্তাব রাখলাম এবং আমার মনে হয় হাউসের সর্বসম্মত সমর্থন পাব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মমহাশয়, ১৬৯-এ ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় যে রেজলিউশন এনেছেন আমি সেই আলোচনায় অংশগ্রহণ করে প্রথমেই তাকে প্রশ্ন করতে চাই যে আপনারা একটানা ১৫ বছর ধরে ক্ষমতায় আছেন। ১৯৭৪ এখানে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল, কিন্তু এতদিন পরে আজকে এটাকে নিয়ে আসা হল, এতদিন সময় কেন লাগল? আপনি এই অ্যাডাপশনের প্রস্তাবটা এতদিন পরে রাখলেন। আমরা এটা যদি ধরি it is more than three years. তবে একটা কথা ঠিক এই শতাব্দীর শেষও হবে না বোধ হয় ওয়াটার উইল বি স্কেয়ার্স। যে আইনটা আপনি অ্যাডাপশন করতে বলেছেন এই আইনটা মূলত ত্রিপুরা, হিমাচলপ্রদেশ এবং ইউনিয়ন টেরিটরি তারা গ্রহণ করেছিল এবং আর্টিকেল ২৫২এ আছে যদি একাধিক স্টেটের স্বার্থে কোনও আইন প্রণয়ন করতে হয় তাহলে পার্লামেন্টের সেই এক্তিয়ার আছে এবং পার্লামেন্ট সেই আইন করতে পারে, Parliament has come forward পার্লামেন্ট এই আইনটা পাস করেছে But for adoption you are very late in you 169 proposal. এই প্রোপোজালটা সম্বন্ধে আমি এই কথাটায় আপনাকে বলছি। বামফ্রন্ট সরকার কি সব কিছুই লেটে বুঝতে শুরু করেছেন। এখানে তো অনেক বুদ্ধিমান, প্রফেসার, সায়েন্টিস্ট আছেন, অনেক বিশেষজ্ঞও আছেন, তো আপনাদের এই ভুলটা কেন হল। তারপর আপনারা যে কথাটা বলেছেন জলের স্কেয়ার্স বা এটার সম্বন্ধে আপনারা জনসমক্ষে কি কি প্রচারের ব্যবস্থা করেছেন। এটা তো আপনারা কিছু প্রচার করছেন না। আপনারা আইনটা করেছেন ঠিকই এবং সেটা আমরা অ্যাসেম্বলিতে জানলাম। কিন্তু পাবলিক, মার্কদের কি সঙ্গে নিচ্ছেন? এখানে তো কোনও মিডিয়া আপনার নেই। আপনি যদি পাবলিকদের সঙ্গে না নিতে পারেন তাহলে এই ওয়াটার পলিউশন· আপনি কমাতে পারবেন। ইলেকট্রনিক মিডিয়া, যেমন রেডিও, টেলিভিশন, পেপার এবং পিরিওডিক্যাল যে সমস্ত ম্যাগাজিনগুলো আছে সেগুলো বা সেমিনারে বা এই জাতীয় বিশেষজ্ঞ যারা আছেন তাদের দিয়ে এই সম্বন্ধে আপনারা কোনওদিন কোনও কিছু বলেছেন বলে আমাদের*চোখে পড়েনি। আমি অবশ্য সব সময় সব কাগজ দেখি না। আপনাদের সরকারের পশ্চিমবঙ্গ বলে একটা বই বেরোয় সেখানে কে কোথায় হাঁচল, সেইসব বেরোয়। কিন্তু সেখানে স্টেটের জীবন-ধারণ বা হিউম্যান কাইন্ড এই সম্বন্ধে কিছু বেরোয় না। এই সম্বন্ধে আপনার প্রচার ও সেমিনার কোথায়। আমাদের ওয়েস্ট বেঙ্গল আপনার আদিবাসী ভাষাতে পশ্চিমবঙ্গ বলে একটা বই, যুবমানস বলে একটা বই আছে, আরও নানান রকমের বই আছে কিন্তু সেখানে তো এইসব বেরোয় না। Somebody speaks—Tom, Dick, Harry woever speaks.

[2-10—2-20 P.M.]

এই সেমিনার কোথায়? এই অ্যাওয়ারনেস কোথায়? সাহিত্য কোথায়? জিনিসগুলি করবার জন্য আপনার কাছে আবেদন করছি। আপনার কাছে নিবেদন করছি। আপনি এখানে ফেল করেছেন। সরকারও এখানে ফেল করেছে বলে আমি মনে করছি। এটার জন্য

যে আবহাওয়া, যে বাতাবরণ, যে বিকাশের দরকার এবং মানুষকে সচেতন করবার যে প্রয়াস—সেটা আপনাকে করতে হবে। শুধু আইন করলেই হবে না। Responsibility and utility of the law must be recognized. এখানে আপনি ফেল করেছেন। আপনি এই অ্যাডাপশন নিতে চাইছেন—এর জন্য আমরা বাধা দিচ্ছি না বরঞ্চ আমরা সমর্থন করছি। কিন্তু আপনি পিছিয়ে পড়েছেন। এই কথাটাই বার বার বলবার চেষ্টা করছি। বামফ্রন্ট সরকারের তো ১৮ মাসে বছর এটা সবারই জানা। সুতরাং এতে আমাদের আপত্তির কোনও কারণ নেই। আর একটা কথা বলবার দরকার রয়েছে, মাননীয় গৌতমবাবু—এটা দেখেন কি না জানি না, জলের আর্সেনিক সম্বন্ধে। আমি শুধু দূষণের ব্যাপারেই বলছি না। ন্যাচারাল কিছু পলিউট্যান্টস এসে গেছে। যে সমস্ত সার্বিক মেলা হয়—সেখানে যখন টাইমলি কনগ্রিগেশন হয়, একটা, দুটো পাইপ দিয়ে জলের ব্যবস্থা করা হয়। সেখানে আপনাকে বলি এবং বলা উচিত যে, দ্যাট ইজ নট ক্লিন ওয়াটার। এই সম্বন্ধে তো কোনও প্রচার নেই। এই প্রচার সম্বন্ধেও আপনাকে বলতে হবে। যাঁরা পলিউশন এবং এনভায়রনমেন্ট নিয়ে ডিল করেন তাঁদেরকে এটা দেখবার জন্য আপনাকে বলতে হবে। শুধু ওয়াটার পলিউশন নিয়েই নয়, এনভায়রনমেন্টাল ইকোলজিক্যাল ব্যালেন্স নিয়েও আপনি তৎপর হবেন, এটা আমরা আশা রাখি। টি. ভি.তে দেখছি গাছের ছবি, মনে হচ্ছে একটা নকশার ছবি আছে শাকের মতন পাতা দেখছি। এটাকে একটু কালার করা দরকার। অ্যাকাডেমি অফ ফাইন আর্টস এবং সাচ একজিবিশনস নিয়ে—আপনাকে এটা পার্মামেন্ট একজিবিশন করা দরকার বলে আমি মনে করছি। এনভায়রনমেন্টের ব্যাপারেও আমি আপনাকে বলব, পারমানেন্ট একজিবিশন করবার প্রয়োজন খুব দারুণভাবে। I would suggest you to hold a permanent exhibition initially in the vicinity of Calcutta—a permanent exhibition forecasting, heralding the dangers to humanity, dangers to world, dangers to life. জীবনের প্রতি, শুধু মানুষের জীবন না, সবার জীবন নিয়ে, জীবনমাত্রই এই অসুবিধা হয়। এইজন্যই একটা পার্লামেন্ট একজিবিশন করা দরকার। অ্যাপার্ট ফ্রম দিস। আমাদের শিক্ষা, দীক্ষা ইউনিভার্সিটি, বোর্ড, সেকেন্ডারি বোর্ড এবং আরও সব অর্গানাইজেশন আছে সেখানে এনভায়রনমেন্টাল ইকোলজি অ্যাজ সাচ ইনকরপোরেট করতে পারেন কিনা, এটা দেখার জন্য আপনাকে অনুরোধ করছি। এটা একটা বিশেষ সাবজেক্ট। সবাই হয়তো প্রাইমারিলি ইন্টারেস্টেড হবে না। কিন্তু তবু করতে হবে। এরপর মাননীয় গৌতম দেববাবু জল দূষিত হয়ে যাচ্ছে, কিন্তু আপনাকে তো বিশুদ্ধ জল সাপ্লাই করতে হবে। মানুষ তো সোর্স খুঁজবে। আজকে তিন, চারজন বলেছে যে, জল শুকিয়ে যাচ্ছে, ড্রট হয়ে যাচ্ছে। এই নিয়ে এখানে অভিযোগ উঠেছে, মেনশন পিরিয়ডে একাধিক মাননীয় সদস্য এই অভিযোগ করেছে যে পানীয় জলের অভাব রয়েছে, আমি যদি ঠিক শুনে থাকি। বিশুদ্ধ জলের ব্যবস্থা যদি না করেন তাহলে মানুষ তো দূষিত জল পান করতে বাধ্য হবেন। আমি আপনাকে অনুরোধ করব, স্বাস্থ্য দপ্তর, পানীয় জল সরবরাহ দপ্তর, কৃষি দপ্তর—এই দপ্তরগুলির সঙ্গে আপনার কো-অর্ডিনেশন করতে হবে। কারণ রাউন্ড দি সার্কেল এবং ক্লোজড এই দুটো বই বেরিয়েছে, তাতে একটা নতুন চিন্তাধারার কথা হয়েছে এবং মতবাদ দেওয়া হয়েছে যে, আমাদের ফসলের রোগ পোকার যে আক্রমণ হয় তাকে দমন করবার জন্য আর ইনসেকটিসাইড ব্যবহার করা হবে না। আমি বলি এই সম্বন্ধেও তো

মানুষকে সচেতন করবার প্রয়োজন রয়েছে।

আমরা indiscriminate use of chemical fertilizer and other ingredients ফসলে লাগাচ্ছি এবং এর উপযুক্ত পরিশোধন না করে আমরা আবার সেগুলো ব্যবহার করছি। এতে মানুষের কতকগুলো অসুখ অ্যাফেক্ট করছে। সেটা দেখার দরকার আছে। সেইজন্য কো-অর্ডিনেশন দরকার। এই এলিমেন্ট রাখেননি। আপনারা ইন্টার-মিনিস্ট্রিয়াল কো-অর্ডিনেশনে এই জিনিসগুলো আলোচনা করলে ভাল হয়। তা না হলে আইনের উদ্দেশ্য সফল হবে না, ব্যর্থ হবে। আপনারা অপেক্ষা করার কারণ দেখাচ্ছেন। অনেক পরে এসেছেন, বেটার লেট দ্যান নেভার। আগেই বলেছি আপনারা সব জিনিস দেরিতে বোঝেন। এর পরে আর তো হবে না, ঠিক সময়ে হবে। প্রচার ব্যাপক দরকার। উইদিন দ্যা কমপ্লেক্স অফ অ্যাসেম্বলি প্রচার হবে, বাইরে প্রচার হবে না। আপনারা নাকি হুগলিতে সকলকে সাক্ষর করে দিলেন। এক রাতেই সকলকে আপনারা সাক্ষর করে তুলতে পারেন। ভারত সরকারের টাকা হজম করতে হবে তো, তাই এটা করা হল। বর্ধমানে আগেই হয়েছিল, হুগলিতে কাল হয়ে গেল। টাকাটা হজম করতে হবে তো। ইউ ডাইজেস্ট দি মানি, তাতে আমার আপত্তি নেই। কিন্তু এই ব্যাপারে তো কিছু সেমিনার করতে পারেন, কিছু মানুষকে আলোকপাত করতে পারেন দূষণ সম্বন্ধে, পরিবেশ সম্বন্ধে, তাহলে আমরা আপনার কাছে কৃতজ্ঞ থাকব। দেখতে হবে যে কমন পথ্য পাওয়া যায়। আমাদের পলিউশনের ক্ষেত্রে ট্রিটমেন্ট হচ্ছে। দেখতে হবে পলিউশনের বন্ধের ব্যাপারে কিছু কমপালশন করা যায় কিনা, এই যে ইন্ডাস্ট্রিয়াল হ্যাজারডস হচ্ছে, বিফোর দিস ট্রিটমেন্ট করা যায় কিনা। এগুলো ট্রিটমেন্টে নিউট্রালাইজস করা যায় কিনা সেটা দেখতে হবে। সেইজন্য বলছি, কো-অর্ডিনেশন উইথ ইন্ডাস্ট্রি ডিপার্টমেন্ট ইজ অলসো নেসেসারি। এটাতে আমরা আপত্তি করি না। আপনি ডাক্তার, আমিও ডাক্তার, পরস্পরের ক্ষেত্রে আপত্তি দিতে পারি না, মানসবাবুও আপনাকে সমর্থন করতে বলছেন। আমরা সমর্থন না করলে অনেক সময় আপনারা অসহায়। আমাদের সাহায্য ছাড়া হবে না। একটা অনুরোধ করি—কথায় কথায় আপনারা বলেন, কেন্দ্র সাহায্য করছে না, ভারত সরকার সাহায্য করছে না বলেন। একটা লাইন লিখে দিন, দি সেন্টার হ্যাজ কাম ফরওয়ার্ড টু লেজিসলেট অন ইন্টার-স্টেট সাবজেক্টস। সংবিধানের ২৫২ প্রভিসনে কেন্দ্রীয় সরকার এটা করেছেন, একটা ওয়ার্ডস লিখে দিন, উই প্রেইস দি সেন্টার। আপনাদের ব্যাধি হয়ে গিয়েছে কেন্দ্রের সমালোচনা করা। আপনাদের জাত যাবে না এটা করলে, সত্যি কেউ কারও জাত নিতে পারে না। একটা কথা উই অ্যাপ্রিসিয়েট দি অ্যান্ডাভর অফ দি সেন্টার ফর ব্রিংগিং সাচ লেজিসলেশন ইন টাইম। এই কথাটা থাকলে ভাল হত। আমি সময় পেলাম না অ্যামেন্ডমেন্ট দেওয়ার। আমি যদি অ্যামেন্ডমেন্ট দিতাম আর আপনারা আপত্তি করতেন, তাহলে সেটা রেকর্ড হয়ে থাকত। চীফ হুইপ যখন এসে বলেন, তখন অ্যামেন্ডমেন্ট দেওয়ার সময় ছিল না। এর পরে যেন আর বলবেন না, কেন্দ্র বিমাতৃসুলভ আচরণ করছে, ভাল ব্যবহার করছে না। অ্যাওয়ার্ড অফ অ্যাপ্রিসিয়েশন ফর দি সেন্টার করা উচিত। আজকে হায়েস্ট গ্লোরী হয়েছে পার্লামেন্টারি ট্রাডিশনের ক্ষেত্রে, আজকে মাধব সিং সোলাঙ্কি যদি সত্যি পদত্যাগ করে থাকেন, আমি এখনও ঠিক জানি না। আই ওয়েলকাম মিঃ পি. ভি. নরসিমা রাও-এর জন্য। ভারতবর্ষের ৮৫ কোটি মানুষের মধ্যে ৫০ কোটি

ভোটার। তারা কংগ্রেসকে ভোট দিয়েছেন এবং বলছেন যে আপনারা ছাড়া কেউ থাকতে পারবে না, কংগ্রেস ছাড়া কেউ পারবে না। ভি. পি. সিং, চন্দ্রশেখর পারেনি, অন্য কেউ থাকতে পারবে না। আপনাদের কেন্দ্রর বিরুদ্ধে আন্দোলন এবং বক্তব্য প্রত্যাহার করুন। থ্যাঙ্ক ইউ ম্যাডাম ফর গিভিং আস লিটল স্কোপ।

[2-20—2-30 P.M.]

**শ্রী দেবেশ দাস ঃ** ম্যাডাম চেয়ারপারসন, জল আমাদের এক অমূল্য সম্পদ। জলের জন্যই এই পৃথিবীতে প্রাণের স্পন্দন এসেছে। জল ছাড়া জীব জগতের অস্তিত্ব সম্ভবনাহীন। বহু আগে থেকে ভারতবর্ষের মানুষ এই জলের প্রয়োজনীয়তা বুঝতে পেরেছিল। তাই আমরা দেখি, ঋকবেদে বলা হয়েছিল যে, জলই ঈশ্বর, জলই জীবন। তাতে বলা হয়েছিল, "হে জলদেবতা, আমাদের মনোরম জল দিয়ে রক্ষা করুন। মাতৃদুগ্ধ যেমন শিশুকে রক্ষা করে সেইভাবেই আমাদের তেমন জল দিন যা আমাদের রক্ষা করবে।" কিন্তু অনেক শতাব্দী পেরিয়ে যাওয়া সত্ত্বেও আজকেও আমরা জলকে তেমনভাবে গুরুত্ব দিচ্ছি না। কথায় কথায় আমরা বলি, জলের মতন সহজ, জলের মতন সরল। কিন্তু সত্যি কথা বলতে গেলে বলতে হয় জলের ব্যাপারটা এত সহজ ভাবে নেওয়া উচিত নয়। অনেকেই মনে করেন যে পৃথিবীর বেশিরভাগ অংশে যেখানে জল রয়েছে সেখানে জল নিয়ে ভাববার কি আছে? আমরা জানি, পৃথিবীর ৪ ভাগের তিনভাগই জল কিন্তু এই জলটার বেশিরভাগ অংশই মানুষের কাজে আসে না। যে পরিমাণ জল এই পৃথিবীতে আছে তার ৯৭ ভাগ জল আছে সমুদ্রে, ২.৪ ভাগ আছে মেরু অঞ্চলে বরফের আকারে যেটা মানুষের কাজে আসে না। মাত্র ০.৬ ভাগ জল যা মানুষের কাজে আসে তা আছে নদীতে, পুকুরে, মাটির তলায়। কিন্তু এই জলটুকুও মানুষ আজ নষ্ট করছে, দূষিত করছে তাদের মুনাফার জন্য, তাদের নিজস্ব স্বার্থ--সিদ্ধির জন্য। এমন একটা পরিকল্পনাহীনভাবে মানুষ দেশে দেশে জলকে ব্যবহার করছে এবং এমন অবৈজ্ঞানিকভাবে সামান্য ব্যবহারযোগ্য জলকে মানুষ ব্যবহার করছে যে এই জল যদি ফুরিয়ে যায় তাহলে ভবিষ্যতে কি হবে তা তারা কল্পনাও করে না। যে জল জীবনদায়ী সেই জল মৃত্যুদূত রূপেও দেখা দিতে পারে। সম্প্রতি অস্কার বিজয়ী চিত্রনাট্যকার শ্রী সত্যজিৎ রায় তার সাম্প্রতিক চলচ্চিত্র 'গণশত্রু'তে দেখিয়ে দিয়েছেন যে কিভাবে দূষিত জল মৃত্যু নিয়ে আসছে। যে জল মৃত্যুপথযাত্রী জীবন ফিরিয়ে দিতে পারে সেই জলের মধ্যেই পাওয়া যাচ্ছে কলেরা, গ্যাসট্রোএনট্রাইটিস, টাইফয়েড, জনডিস, পোলিও রোগের জীবানু। এই জল অশুদ্ধ করছে মানুষই। কারখানার বর্জ্য পদার্থ ও নিষ্কাশিত পদার্থগুলি অনিয়ন্ত্রিতভাবে গিয়ে মিশছে নদীর জলে, তারা কিন্তু তা নিয়ে ভাবছেন না। তা ছাড়া কারখানা থেকে নির্গত কার্বন ডাই অক্সাইড, সালফার ডাই অক্সাইড গ্যাস নির্গত হয়ে বাতাসে মিশছে এবং বৃষ্টির জলে ধুয়ে ধুয়ে সেই গ্যাস গিয়ে মিশছে নদীর জলে, পুকুরের জলে, মাটির নিচের জলে। তা ছাড়া রাসায়নিক সার যা ব্যবহার করা হচ্ছে সেগুলিও ধুয়ে ধুয়ে মাটির তলার ও পুকুর, নদীর জলকে দূষিত করছে। এইরকম নানান ভবে জল দূষিত হচ্ছে। এরজন্য কিন্তু কঠোর ব্যবস্থা নেওয়া দরকার। ১৯৮৮ সালে কেন্দ্রীয় সরকার যে অ্যাক্ট এনেছেন সেই অ্যাক্ট যাতে কঠোরভাবে প্রয়োগ করা হয় তা দেখতে হবে। সেখানে জরিমানা বাড়ানো হয়েছে, জলের সময়ও বাড়ানো হয়েছে। স্টেট বোর্ডের হাতে কিছু

অতিরিক্ত ক্ষমতা দেওয়া হয়েছে এই আইনে। এগুলি সবই ভাল ব্যাপার। এগুলি যাতে সঠিকভাবে প্রয়োগ হয় তা দেখতে হবে। কেন্দ্রীয় সরকার তো আইন বানিয়েই খালাস।

ভারতবর্ষে এমন অনেক আইন কেন্দ্রীয় সরকার তৈরি করেছেন, কিন্তু সেইগুলো প্রয়োগ করেননি। ভূমি সংস্কার বিলের কথা যদি বলেন, এটা কংগ্রেসের আইন, তারা প্রয়োগ করেননি। প্রয়োগ করতে হয়েছে বামফ্রন্ট সরকারকে। সেই কংগ্রেসের আইনকে নিয়ে যাতে মানুষের স্বার্থে কাজ করা যায় তার চেষ্টা আমরা করে যাচ্ছি। তাই শুধু তৈরি হচ্ছে বড় কথা নয়, আইনের প্রয়োগ হচ্ছে কি না সেটা বড় কথা। আর শুধু আইনের প্রয়োগটা বড় কথা নয়, আইনের সাহায্য নিয়ে সাধারণ মানুষকে নামানো যাচ্ছে কি না, সাধারণ মানুষের চেতনা বাড়ানো যাচ্ছে কি না সেটা আরও বড় কথা। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন টি. ভি., রেডিও, খবরের কাগজ—আসলে ঐ দিকগুলোতে তাদের নজর। আমাদের নজর—আমি নিশ্চয়ই বলছি ঐগুলোর মাধ্যমে প্রচার করতে হবে, কিন্তু আমাদের নজর সাধারণ মানুষের দিকে। সাধারণ মানুষকে জল সম্বন্ধে সচেতন করা যাবে কি যাবে না, সাধারণ মানুষের কাছে বিষয়গুলো প্রচার করা যাবে কি যাবে না, নিরাপদ জল কি, জল দূষণ কি কি ভাবে হচ্ছে, জলবাহিত যে রোগগুলো, সেই রোগগুলো কি কি, সেইগুলো থেকে কি করে উদ্ধার পাওয়া যায় জল যদি দূষিত হয়ে যায়, সেই জলকে কী করে শুদ্ধ করতে হবে, সাধারণ মানুষের কাছে এই প্রচারগুলো করতে হবে। আমার অভিজ্ঞতায় দেখেছি একটা জায়গায় ডিসেন্ট্রি হল, সাধারণ মানুষের কাছে গিয়ে বলা সত্ত্বেও যে জল ফুটিয়ে খান, জল ফুটিয়ে খান, কিন্তু মানুষ খাচ্ছে না, সাধারণ মানুষের কাছে এইসব চেতনার মাধ্যমে নিয়ে যেতে হবে। এই রকম একটা অবস্থায় চলে যাচ্ছে। আর সঙ্গে সঙ্গে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে আজকে গঙ্গার যে অবস্থা, সাংঘাতিক দূষিত হয়ে পড়ছে। ৪০ হাজার কিউসেক জল যেটা দরকার ছিল, তা কেন্দ্রীয় সরকার দিতে পারছেন না। এই ব্যাপারে আপনি কথা বলবেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে। দামোদরের যে জল সেই জল দূষণ হচ্ছে, দামোদরের মাছ মরে যাচ্ছে বোকারো কোম্পানির নিষ্কাশিত পদার্থের দ্বারা। পশ্চিমবঙ্গের মহানন্দা এবং চূর্ণী নদীতে যে দূষিত জল বইছে, বাংলাদেশ থেকে সেই দূষিত জল আসছে। সেখানে কেন্দ্রীয় সরকারকে কথা বলতে হবে। পরিশেষে একটা কথা বলি, এক বিখ্যাত কবির একটা লাইন মনে পড়ছে। একটা জাহাজ সমুদ্র দিয়ে যাচ্ছে, কিন্তু অসীম জলরাশি থাকা সত্ত্বেও সেই জাহাজের নাবিকরা জল খেতে পাচ্ছে না, কারণ জাহাজে খাবার মতো জল নেই। Water Water Everywhere, not a single drop to drink. আজকে পৃথিবীর অবস্থা সেই রকম হতে যাচ্ছে। মন্ত্রী মহাশয় বলেছেন যে আগামী দু'হাজার সালে হয়তো পানীয় জলের পরিমাণ অর্ধেক হয়ে যাবে। এবং আগামী দিনে এমন ভাবে জল দূষণ ঘটলে মানুষের অবস্থা সেই সমুদ্রগামী জাহাজের মানুষের মতো হবে, যদি সকলে সচেতন না হন। তাই মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এনেছেন, তাঁকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী ভদ্রেশ্বর মণ্ডল :** মাননীয় চেয়ারম্যান, মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রিভেনশন অ্যান্ড কন্ট্রোল অব পলিউশনের উপর যে রেজলিউশন এনেছেন, আমি তাকে সমর্থন করছি এবং বিরোধী বন্ধু জয়নাল আবেদিন সাহেব তিনি সমালোচনা করেছেন যে বিলটা আরও কিছু

আগে আনলে ভাল হত। আমি সেই বিরোধী বন্ধুর কাছে প্রশ্ন করতে চাই, এটা তো কেবল পশ্চিমবাংলার ব্যাপার নয়, এই রেজলিউশনের ব্যাপারে, এই অ্যাক্টের ব্যাপারে, সারা ভারতবর্ষের ব্যাপার, ১৯৮৮ সালে এই অ্যাক্ট না এনে আরও ২০ বছর আগে আনলে ভাল হত। এই পলিউশন তো শুধু পশ্চিমবাংলায় হচ্ছে, এটা তা তো নয়।

[2-30—2-40 P.M.]

সারা ভারতবর্ষের ক্ষেত্রে, বিশেষ করে পশ্চিমবাংলার ক্ষেত্রে দীর্ঘদিন ধরে পলিউশনের ব্যাপারে আলাপ-আলোচনা চলছে। কিন্তু ভারতবর্ষে এমন কোনও একটা অ্যাক্ট বা আইন ছিল না যেটাকে ধরে শক্ত হাতে এই পলিউশনের ব্যাপারটাকে একটা জায়গায় নিয়ে যাওয়া যায়। সে ক্ষেত্রে আজকে পশ্চিমবঙ্গ সরকার যে রেজলিউশন এখানে এনেছেন এটা আমি মনে করি খুবই সময়োপযোগী হয়েছে। আমার মনে হয় আরও কিছু দিন আগে আনতে পারলে আরও ভাল হত। কেন না পলিউশনের ব্যাপারে আমাদের রাজ্যের বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির সদস্যদের নিয়ে বিভিন্ন সময়ে সেমিনার হয়েছে, গ্রামাঞ্চলের মানুষকে সচেতন করার চেষ্টা হয়েছে। কিন্তু আইনের অভাবে জল, গাছ-পালা ইত্যাদিকে পলিউশনের হাত থেকে অনেক ক্ষেত্রেই রক্ষা করা যাচ্ছে না। তবে গণ-চেতনা বাড়াবার চেষ্টা চলছে। প্রকৃতপক্ষে প্রধান কাজগুলি সঠিকভাবে করতে গেলে প্রয়োজন টাকা-পয়সার। সে ক্ষেত্রে দিল্লির কেন্দ্রীয় সরকার যদি তাঁদের দায়িত্ব সঠিকভাবে পালন করতেন তাহলে পরিবেশ দূষণ রোধ করার কাজ পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে খানিকটা সহজ হয়ে যেত। যাই হোক আজকে এই অবস্থায় মাননীয় মন্ত্রী মহাশয় যে রেজলিউশন এখানে এনেছেন সেই রেজলিউশনকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** অনারেবল চেয়ারপার্সন, ম্যাডাম, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন আমার এই প্রস্তাব সমর্থন করেছেন বলে আমি ওঁকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা জানি এনভায়রনমেন্ট, ইকোলজি, পরিবেশ কোনও সীমারেখা মানে না। না ইতিহাস, না ভূগোল, না মানুষের সৃষ্টি, না প্রকৃতিগত কোনও কারণ, কোনও কিছুই মানে না। এর এক এবং অভিন্নতা আজকে স্বীকৃত। আজকে প্রশ্ন হচ্ছে আমাদের এই সুন্দর পৃথিবীর রূপ রস গন্ধ থেকে কি আমরা বঞ্চিত হব? আমাদের একটাই সুষমা মণ্ডিত পৃথিবী, সে বাঁচবে, কি বাঁচবে না? আমি আজকে আনন্দিত যে, ডাঃ জয়নাল আবেদিন আমার সঙ্গে একমত হয়েছেন। তিনিও আমার মতো সমান আতঙ্কিত। আজকে রেডিও জেনারো সংক্রান্ত সম্মেলন হতে চলেছে সেখানে গ্রুপ অফ সেভেন্টিসেভেন এবং চায়না মিলে মিশে প্রস্তাব রাখবে। আমেরিকাসহ যে সমস্ত দেশ প্রকৃতিকে লুণ্ঠন করে সারা বিশ্বের এক চতুর্থাংশ মানুষের জন্য উন্নত জীবনের, সুখ সম্ভোগের সুযোগ করে দিয়েছে তাদের কাঠগড়ায় দাঁড়াতে হবে। আজকের সংবাদ-পত্রেই আছে বিরোধটা কোথায়। আমরা একটা প্রিন্সিপল নিয়ে কাজ করছি। সম্প্রতি যে ন্যাশনাল কাউন্সিলের সভা হয়ে গেল দিল্লিতে—ন্যাশনাল কাউন্সিল অফ এনভায়রনমেন্ট, সেখানে আমরা বলেছি যে, প্রাকৃতিক সম্পদকে লুণ্ঠন করে সারা বিশ্বকে গ্যাস চেম্বারে যারা পরিণত করেছে, মানুষের আতঙ্ক বাড়িয়েছে তাদের কাঠগোড়ায় দাঁড় করাতে হবে এবং তৃতীয় বিশ্বকে বাঁচাবার জন্য তাদের বিনা শর্তে সাহায্য দিতে হবে। এমন কথাও

উঠেছে, যে সম্পদ তারা লুঠ করেছে তা ফেরত দিতে হবে। এখন পর্যন্ত আমাদের কাছে খবর আছে রেডিও জেনারোর জন্য চায়না, ভারত এবং গ্রুপ অফ সেভেন্টিসেভেন একটা কনসিস্টেন্ট স্ট্যান্ড নিয়েছে।

আইন করে সবকিছু করা যায় না। আমি একটা পার্লামেন্টারি সেমিনারে বক্তব্য রাখতে গিয়েছিলাম—সোশ্যাল লেজিসলেশন অ্যান্ড ইটস প্রবলেম অফ ইমপ্লিমেন্টেশন। এর সঙ্গে দরকার পাওয়ারফুল মাস মুভমেন্ট, আর চেতনার দরকার আমাদের আছে। এরজন্য আন্দোলন গড়ে তুলতে হবে। আমাদের এখানে সুবিধা আছে। আপনারা যদি সাহায্য করেন এবং পঞ্চায়েত, পৌরসভা, গণতান্ত্রিক প্রতিষ্ঠান সব মিলিয়ে আমরা জোরদার আন্দোলন করতে পারি। এই আন্দোলন হবে আমাদের হাতিয়ার এবং সেই হাতিয়ার তীক্ষ্ণ এবং ক্ষুরধার করবার জন্য প্রথমে আমরা এই বিলকে সমর্থন করেছিলাম যে আপনারা বিল আনুন, আইন তৈরি করুন, এখন আমরা এটাকে সমর্থন করছি। টি. ভি. রেডিও এবং সংবাদপত্র বেশি বেশি করে সংবাদ পরিবেশন করতে এবং ছাপাতে শুরু করেছে। এটা মনে রাখা ভাল, সমস্ত কনসেপ্টটা ক্রিজটালাইজ করেছে ১৯৭২ সাল থেকে। ১৫০ বছর আগে কোল্ডারিজ পড়েছি, ফ্রান্সিস থমসন পড়েছি, অ্যাঙ্গেলের লেখা দেখেছি এবং আরও জ্ঞানী-বিজ্ঞানী তাঁরাও লিখেছেন। কিন্তু সারা স্টকহোম কনফারেন্সের পরেই ম্যাডাম ইন্দিরা গান্ধী সেখানে ভূমিকা নিয়েছিলেন। কাজেই এটা হচ্ছে আমাদের পরবর্তীকালের, সেকেন্ড হ্যাফ দি টোয়েন্টিয়েথ সেঞ্চুরির এই কনসেপ্ট আমাদের মধ্যে ক্রিসটালাইজ করেছে, দানা বাঁধতে শুরু করেছে। রেডিও, টি.ভি. এবং সংবাদপত্রে এটা আরও বেশি যত আসবে ততই আমাদের মধ্যে চেতনা বাড়বে, আন্দোলন বাড়বে। কিন্তু একটি কথা আপনাদের সামনে বলি, আমরা তো বার বার বলেছিলাম টি.ভি.র সেকেন্ড চ্যানেল আমাদের দয়া করে দিয়ে দিন। সেটা দিলে আমাদের কথাগুলি আমরা আরও ভালভাবে রাখতে পারতাম। কিন্তু তা তো দেবেন না। শুনলাম, নাকি লঘু সঙ্গীত হবে। নিম্নমানের না হলেও লঘু মানের বলাই ভাল। লঘুর বাংলা তো আপনারা জানেন। সেই ধরনের সব চিত্তবিনোদনের বস্তু হবে। চিত্তবেনোদন এবং প্রশিক্ষণ সব একসঙ্গে চলতে পারে না। আশা করি আপনারা এই ব্যাপারে দ্বিমত হবেন না। আমি আর্টিকেল লিখেছি। দুর্ভাগ্যবশত সেই আর্টিকেল আপনারা পড়েননি। তবে যতখানি লেখার দরকার ছিল তত হয়নি। আমি আপনাদের সঙ্গে এ ব্যাপারে একমত। আরও বেশি করে লিখতে হবে। এই প্রসঙ্গে একটা কথা বলি, আপনারা লক্ষ্য করেছেন, বাজেট স্পিচ নিশ্চয়ই পড়েছেন। কিছু ছাপার ভুল আছে, কিন্তু এতে পরিষ্কার করে আমি লিখেছি। গতবারে কনসেপ্ট দেবার চেষ্টা করেছিলাম, সেই কনসেপ্ট হচ্ছে ডোমেস্টিক পলিউশন কমব্যাট না করলে দূষণমুক্ত করা যাবে না। আপনারা জানেন, ৮০ টু ৮৫ পারসেন্ট অফ দি এনটায়ার পলিউশন লোড হচ্ছে ডোমেস্টিক পলিউশন থেকে, ইনক্লুডিং মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন এবং সোয়েরেজ ওয়াটার থেকে এবং বিশেষ করে বাড়ির জল, রান্নাঘরের জল এইসব থেকে। আপনারা লক্ষ্য করেছেন, এবার আমরা একটা স্লোগান লিখেছি, ক্লিয়ারিটি বিগিন্স অ্যাট হোম—"আপনার স্বচ্ছ্বতা শুরু হোক আপনার গৃহাঙ্গণ থেকে।" সেখান থেকে শুরু করুন। আমার ধারণা হচ্ছে এই শীতাতপনিয়ন্ত্রিত কক্ষে বক্তৃতা করা যায় কিন্তু পরিবেশ সংরক্ষণ করতে গেলে যেটা মূল কথা—যেটা ম্যাডাম

ইন্দিরা গান্ধী বলেছিলেন, "দারিদ্র্য যেখানে দূষণ সেখানে। গ্রোহার্ম বার্টল্যান্ডকে চেয়ারপারসন করে একটা কমিশন হয়েছিল। সেখানে তিনি বলেছিলেন, ইট ইজ এ কজ অ্যান্ড এফেক্ট। এটা তার কারণ এবং ফলশ্রুতি। আমি অনেকবার বলেছি, আবার আমি লোভ সামলাতে পারছি না, আবার স্মরণ করিয়ে দিচ্ছি, মাননীয় সদস্যরা, আপনারা জানেন, You cannot ask the poor to remain poor and conserve environment. গরিবকে আমি বলতে পারি না, তুমি গরিব থাক, পরিবেশ রক্ষা কর, তাহলে দারিদ্র্যের প্রতি চরমতম লাঞ্ছনা। আজকে রেডিও জেনারোতে এই সুর ধ্বনিত হবে। এই সুরের সঙ্গে আশা করি—আপনারা সুর মেলাবেন। আমি এই ডোমেস্টিক পলিউশন দেখতে গিয়ে ওয়াটার রিসাইক্লিং-এর কথা বলেছি। আপনারা লক্ষ্য করবেন, আমাদের ইচ্ছা আছে বড় আন্দোলন গড়ে তোলা, চেতনা বাড়ানো। আপনারা বায়ো টেকনোলজির কথা বলেছেন। ধন্যবাদ আপনাদের। আমি এটা আমার বাজেট স্পিচে লিখেছি। অনুগ্রহ করে বাজেট স্পিচটা পড়ে দেখবেন। এ ব্যাপারে আমি ডাঃ এম. এস. স্বামীনাথন এবং আরও যাঁরা জ্ঞানীগুণী ব্যক্তি আছেন তাঁদের কাছ থেকে আহরণ করেছি। শুধু বায়ো-টেকনোলজি দিলেই হবে না, বায়ো-ফার্টিলাইজার দিতে হবে। আমি এই কথা বলতে চাই, শুরু-শুরুতে উনি বলেছেন, শুধু বায়ো-টেকনোলজি এবং বায়ো-ফার্টিলাইজার দিয়ে করতে। আমি বলছি, সেই ধরনের ফসল পাওয়া যাবে না। কাজেই পরিমাপ কমিয়ে নিয়ে আসতে হবে এই কেমিক্যাল ফার্টিলাইজার। ধীরে ধীরে আমরা বায়ো-ফার্টিলাইজারের দিকে যাব। এই প্রসঙ্গে আপনারা জানেন, রাশিয়ার টেকনোলজি আছে এবং ফাকুকার কথা আপনারা জানেন—One straw revolution by Fakuka, Japan. সময়ের অভাবে আমি ব্যাখ্যা করতে পারছি না। এখন আপনারা আর একটি কথা বলেছেন যে, আমি এই ব্যাপারে কতখানি সতর্ক আন্দোলন করব, প্রচার কতখানি করব। এবারে আমি চলে যাচ্ছি, ওয়াটার বাজেটিং অ্যান্ড ওয়াটার মনিটরিং-এ।

[2-40—2-50 P.M.]

এটা জটিল প্রক্রিয়ায় হল, শুরু করতে হবে, কারণ আপনি জানেন যে একটা নতুন কথা হয়েছে ওয়াটার হারভেস্টিং। চেরাপুঞ্জীতে ১৮০ দিন বৃষ্টি হয়, বাকি দিনগুলির জন্য বৃষ্টির জল ধরে রাখতে হয়, জলের অভাব। ডুনভ্যালীতেও জলের অভাব আছে। থ্যাঙ্কস টু অনারেবল সুপ্রীম কোর্ট, কারণ ইনটারভিন না করলে ওখানে কি হত তা আমাদের জানা ছিল না। এরপর আমাদের প্রচার কতখানি মানুষের সামনে গেছে তা বলছি, বেশি বাগাড়ম্বর করে কাজ নেই। একটা কথা, এবারে মাধ্যমিক পরীক্ষায় রচনা লিখতে দেওয়া হয়েছে যে পরিবেশ পরিষেবায় অরণ্য, আমরা প্রথমে যখন প্রস্তাব এনেছিলাম, স্লোগান দিয়েছিলাম তখন এতখানি সমর্থন পাব আশা ছিল না। এখন স্কুলে স্কুলে এ প্রশ্ন এসেছে। আগের বারে প্রশ্ন ছিল যে, অন্নের অন্বেষণে অরণ্য। দুঃখের হলেও আমি আপনাকে বলছি যে, আগে পুরুলিয়ায় আমি নিজে পানীয় জল কিনতাম, এ জন্য আমি নিজে বার বার দরবার করেছি। আমি বলেছিলাম পুরুলিয়ায় মাটির নিচের জলটা এক্সপ্লোর করলে হয় না? আমাকে বলে দেওয়া হয়েছিল যে, পুরুলিয়ায় মাটির নিচে জল নেই। তৎকালীন মন্ত্রী শ্রী সীতারাম মাহাতো মহাশয় বলেছিলেন আমি দেখেছি, কোথায় কোথায় দেখেছেন জিজ্ঞাসা করায় বলেছিলেন আদ্রা স্টেশনে এবং আমার বাড়িতে। পরবর্তীকালে আমরা এখন বোর হোল

টিউবওয়েল করে জল দিতে পারছি। মোটামুটি পরিশুদ্ধ জল সরবরাহ করতে পারছি। আমার প্রশ্নটা দাঁড়িয়েছে এই যে, এর সঙ্গে ওয়াটার টকসিকোলজির কাজ হয়েছে, সেখানে দেখা গেছে পরিশ্রুত পানীয় জল দেবার পরেও স্বাস্থ্যের দিক থেকে যতখানি উন্নত হবার আশা ছিল প্রোজেকশন ছিল, তা কেন করা যাচ্ছে না? পরবর্তীকালে দেখা গেল পরিশুদ্ধ জল ব্যবহার করলেও গ্লাসটা ডোবার জলে ধোওয়া হল, কাপড় দিয়ে মোছা হল, তাতে ধোওয়া নেই, আঙুল ডুবিয়ে জল দেওয়া হয়েছিল, প্রশ্নগুলি নিয়ে অনেকদিন থেকে হেল্থ ডিপার্টমেন্ট থেকে কাজ শুরু করা হয়েছিল, কিন্তু প্রচার তখন এতখানি হয়ে ওঠেনি, আরম্ভ করেছিলাম মাত্র। এবারে আমার যা বক্তব্য তা হল আমরা পরিবেশ সচেতনতার জন্য প্রয়াস করতে যাচ্ছি, আশার কথা এই যে, গ্রামে-গঞ্জে, আজকে পরিবেশ সচেতনতা বেড়েছে, তবে আমি, আপনি যতখানি চাইছি ততখানি বাড়েনি। অনেক জায়গায় ট্রাডিশন যেমন, জলের অপর নাম জীবন ঋকবেদ বা অন্যান্য অনেক জায়গায় লেখা আছে। জলকে অপচয় না করে অনেক জায়গায় অনেক টেস্টামেন্ট আছে, আমরা কি কিছুদিন আগেও ভেবেছিলাম যে এখানে দাঁড়িয়ে বলতে হবে জল সংরক্ষণ করুন। জীবনের স্বার্থে, প্রাণের স্বার্থে, আমি মনে করি যে আমরা যে পথে চলেছি তাতে আপনাদের সমর্থন পাব। কোনও বিরোধিতা নেই। উই আর ইন দি সেম বোর্ড আমরা যেদিন সিংক করব কিছুই থাকবে না। আজকে নিউক্লিয়ার হলোকেস্ট সম্বন্ধে আপনি জানেন বিশেষ কিছুই করতে পারছি না। আজকে পৃথিবী আণবিক বিস্ফোরণের সামনে আছে কি নেই, কিছুই বলা যাবে না, এটা বিষময়। আজকে আমাদের মধ্যে আশঙ্কা হয়েছে এনভায়রনমেন্টের ব্যাপারে ইকোলজিক্যাল এক্সপ্লোশন এর বিস্ফোরণ যেদিন পৃথিবীর বুকে হবে সেদিন কি অবস্থা হবে? প্রকৃতির প্রতিশোধ শুরু হয়ে গেছে, ঝড়, ঝঞ্ঝা, ভূমিকম্প, আগ্নেয়গিরির বিষোদ্গার, প্রকৃতির মুখোমুখী দাঁড়িয়ে বাঁচার স্বার্থে, আমাদের অনাগত প্রজন্ম, আওয়ার বয়েজ, দেয়ার বয়েজ তাদের সঙ্গে আমাদের গভীরভাবে ভাবতে হবে। সুতরাং হাল্কা মনোভাবে যাব না, অত্যন্ত গুরুত্ব সহকারে আমরা চেষ্টা করব, এবং দরকার হলে কঠোর হাতে তা দমন করব। একটা কথা—রাইন নদী নিয়ে একটা কবিতার কথা বলছি। "কোনও কলঙ্কের কালিমা বুকে নিয়ে বলতে পার, অপ্সরী, সুন্দরী, রাইন, যখন কলঙ্কে বুক ভরে যাবে তখন কোন বিধাতা তাকে পরিশুদ্ধ করবে, পরিষ্কার করবে, নির্মল করবে?

গঙ্গার দূষণ সম্পর্কে যে কথা উঠেছিল, সেক্ষেত্রে গঙ্গাকে যদি দূষণমুক্ত করতে হয় তাহলে সম্পূর্ণ আর্যাবতের নদীকে দূষণমুক্ত করতে হবে। কিন্তু সেই ক্ষমতা আপনাদের নেই, কারণ সমস্যা গভীর থেকে গভীরতর হচ্ছে। তবে আশা করব, গঙ্গা নির্মল হবে এবং কুলুকুলু রবে বয়ে যাবে, নতুন জীবনের ধারার সঙ্গে নির্মলভাবে বয়ে যেতে পারবে। এই কথা বলে আমার এই প্রস্তাবকে সর্বসম্মতিক্রমে গ্রহণ করবার অনুরোধ রেখে বক্তব্য শেষ করলাম।

The motion of Dr. Ambarish Mukhopadhyay that whereas the Legislative Assembly of the State of West Bengal, under clause(1) of article 252 of the Constitution of India, passed a resolution on the 27th day of August, 1973 to the effect that matters relating to prevention and control

of water pollution and maintenance or restoration of wholesomeness of water in the State be regulated by parliament by law;

And whereas by virtue of the said resolution. Parliament enacted the Water (Prevention and Control of Pollution) Act. 1974 (6 of 1974). hereinfter referred to as the said Act;

And whereas the said Act has been amended by Parliament under clause (2) of article 252 of the Constitution of India by the Water (Prevention and Control of Pollution) Amendment Act. 1988 (53 of 1988);

And whereas it is desirable that the Water (Prevention and Control of Pollution) Amendment Act, 1988 (53 of 1988) should be applicable in the State of West Bengal.

Now, therefore, in pursuance of clause(1), read with clause(2), of article 252 of the Constitution of India, this Assembly hereby resolves to adopt the Water (Prevention and Control of Pollution) Amendment Act, 1988 (53 of 1988), was then put and carried.

## VOTING ON DEMAND FOR GRANDS

### Demand No. 35

**Mr. Speaker :** Demand No. 35 has already been moved by Dr. Asim Kumar Dasgupta. However, there are Motions for Reduction to these Demands being cut motions no. 1, 2 and 3. All the cut motions are in order. Hon'ble members may now move their cut motions.

1. Shri Prabir Banerjee
2. Shri Abdul Mannan
3. Shri Saugata Roy

} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত গুরুত্বপূর্ণ এই দপ্তর। কিছুক্ষণ আগে পরিবেশ মন্ত্রী একটি গুরুত্বপূর্ণ বিল পাস করলেন এবং ঠিক তার পরেই পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর দপ্তরের ব্যয়--বরাদ্দ নিয়ে আলোচনা শুরু করেছেন এবং আমি এই প্রসঙ্গে দু'একটি কথা বলছি। প্রথমে যা বলছি সেটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। এটা ট্রেজারি বেঞ্চ বা বিরোধী দল বলছে বলে কথা নয়। আজকে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী এবং সভার মাননীয় সদস্যদের বলতে চাই, আস্তে আস্তে পশ্চিমবঙ্গ জল দুর্ভিক্ষ—ওয়াটার ফেমিনের দিকে এগিয়ে চলেছে। আমার কথার সঙ্গে বিভাগীয় মন্ত্রী একমত হবেন কিনা জানি না, কিন্তু ইনডিসক্রিমিনেট ইউজ অফ দি আন্ডারগ্রাউন্ড ওয়াটার আস্তে আস্তে মাটির তলের জলাধার—অ্যাকোয়াফার বিনষ্ট হচ্ছে অ্যাজ পার অ্যাজ হাইড্রো-গ্রাফিক রিপোর্ট। আমাদের কাছে যে তথ্য স্যাটেলাইট মিডিয়া ফর 'ইনস্যাট' অ্যাভেলেবল হচ্ছে, তাতে জানা যাচ্ছে, সারা ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে

আমরা আগামী দিনে যদি সতর্ক না হই তাহলে একটা তীব্র পানীয় জলের সঙ্কট দেখা দেবে, যাকে এক কথায় বলতে পারি ওয়াটার ফেমিন।

[2-50—3-00 P.M.]

যাকে এক কথায় বলতে পারি জল দুর্ভিক্ষ। অর্থাৎ ওয়াটার ফেমিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই দেখেছেন যে রাজ্য সরকারের তথ্য দপ্তর একটা বিজ্ঞপ্তি লিখেছে। পশ্চিমবঙ্গ সরকারি পত্রিকা, মাননীয় বুদ্ধদেববাবুর দপ্তর তাতে বলা হয়েছে যে, 'আপনারা সাবধানে মাটির নিচের জল ব্যবহার করুন। এতদিনে সরকারের চৈতন্য উদয় হল কেন? আজকে যখন মাটির নিচের জলকে ব্যবহার করার একটা বেপরোয়া মনোভাব দেখা যাচ্ছে তখন সর্বক্ষেত্রে মাটির উপরের যে সারফেস ওয়াটার আছে, পশ্চিমবঙ্গের যেখানে অববাহিকা অঞ্চল, নদী মাতৃক অঞ্চল, সমুদ্রের কাছের যে অঞ্চল আছে, সেখানকার সারফেস ওয়াটারকে আমরা কাজে লাগাতে পারি না। কি সেচের ক্ষেত্রে, কি পানীয় জলের ক্ষেত্রে, অধিকাংশ ক্ষেত্রে আমাদের মূলত নির্ভর করতে হয় মাটির নিচের জলের উপরে। আজকে অবস্থাটা কোন জায়গায় গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারকে বিজ্ঞাপন দিয়ে বলতে হচ্ছে যে—গত সপ্তাহে পশ্চিমবঙ্গ পত্রিকায় ক্ষুদ্র সেচ দপ্তর থেকে বক্তব্য রাখতে হচ্ছে—মাটির নিচের জল এইভাবে ব্যবহার করবেন না। এটা আগে করা উচিত ছিল। বিকেন্দ্রীকরণ পরিকল্পনার কথা সরকার বলছেন এবং সেটা রূপায়ণের কথা বলছেন। কিন্তু মূলত যে কাঠামোর উপরে দাঁড়িয়ে বৈজ্ঞানিক চিন্তা-ভাবনার প্রতিফলন হয় তার সামান্যতম প্রক্রিয়া দেখা যায়নি। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, তিনি এই বিষয়ে বলবেন যে কি সতর্কতার সঙ্গে, কি গুরুত্ব দিয়ে তার দপ্তর এটা নিয়ে চিন্তা-ভাবনা করছেন? আপনি জানেন যে আন্ডার গ্রাউন্ড ওয়াটার সার্ভে বোর্ড পশ্চিমবঙ্গে একটা সার্ভে করেছিল। এই তথ্য আপনার নিশ্চয়ই জানা আছে, এটা ৩ বছর আগে হয়েছিল। তারপরে প্রতিনিয়ত on the changing situation of the geo-hydrological situation, in an unbalanced echological situation. আমাদের এই রাজ্য পশ্চিমবঙ্গে কি পরিমাণ হয়েছে তার প্রতিনিয়ত ইনফর্মেশন, কমিউনিকেশন দেবার ব্যবস্থা আপনার দপ্তরে আছে কিনা এবং তার ফলশ্রুতি কি হচ্ছে সেটা জানাবেন। ১৯৯০ সালের ১লা এপ্রিল, আমাদের রাজ্য সম্পর্কে ভারত সরকার বলছেন, There is no 'problem village' in West Bengal. What is a 'problem village?'—A village having a population of 350 persons minimum, is not having any safe drinking water sources? is a 'problem village.'

আজকে পশ্চিমবাংলায় গ্রামের সংখ্যা ৪১ হাজার ৭। তাহলে ৪১ হাজার ৭টি গ্রামে পশ্চিমবঙ্গ সরকারের তথ্য অনুযায়ী অ্যাজ অন ১-৪-৯০, আজকে ৩১শে মার্চ ১৯৯২, কোনও কন্ট্রাডিকশন নয়, দেয়ার ইজ নো প্রবলেম ভিলেজ ইন ওয়েস্ট বেঙ্গল। অর্থাৎ সরকারের কথা মতো ভারত সরকারের নথিতে রিফ্লেকটেড হয়েছে দেয়ার ইজ নো প্রবলেম ভিলেজ ইন ওয়েস্ট বেঙ্গল। অর্থাৎ পশ্চিমবঙ্গের গ্রামে কোনও পানীয় জলের সঙ্কট নেই। কিন্তু বাস্তব চিত্র কি? বাস্তব চিত্র হচ্ছে বিপজ্জনক, ভয়ঙ্কর এবং সাংঘাতিক অবস্থা। এটা কোনও রাজনীতির ব্যাপার নয়, এটা কোনও বিতর্কের ব্যাপার নয়। মাননীয় মন্ত্রী মহাশয়

গতবার বাজেটে বলেছিলেন যে আমাদের একটা সার্ভে করা দরকার। আপনি যে টাকা খরচ করছেন, নাম্বার ওয়ান, মিনিমাম নীড প্রোগ্রাম, নাম্বার টু, অ্যাকসেলারেটেড রুর‍্যাল ওয়াটার সাপ্লাই প্রোগ্রাম।

নাম্বার থ্রি হচ্ছে রুর‍্যাল ওয়াটার সাপ্লাই, ৪ নং হচ্ছে টেকনোলজি মিশান যার নামকরণ রাজ্যে হয়েছে মিনি মিশন। এই ৪ মূল আরবানাইজেশন অফ ভিলেজের উপর নির্ভর করে আরবান ওয়াটার সাপ্লাই, রুর‍্যাল ওয়াটার সাপ্লাই। দু'ভাগে মেজর হেডে ভাগ করে এই যে পানীয় জলের ব্যবস্থাটা রাজ্য সরকার দেন তাতে কতকগুলি ডিফেক্ট ধরা পড়ছে। আমরা যারা গ্রাম এলকায় থাকি—আমি গতবার বলেছিলাম আপনাকে যে আপনি একটা সার্ভে করুন এই পরিস্থিতি কেন হচ্ছে। আপনাকে একটা তথ্য দিয়ে বলতে হচ্ছে। আর্সেনিক ম্যাপ একটা ধরা হয়েছে মুর্শিদাবাদ, নদীয়া, ২৪ পরগনায়। তেমনি স্যালাইনিটি প্রবলেম দক্ষিণ ২৪ পরগনা, মেদিনীপুরে আছে, তেমনি রকি স্টোন প্রবলেম বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুরের ওয়েস্টার্ন পার্টে আছে, তেমনি মিনিমাম প্রবলেম আছে, সি সোর এরিয়ায় একসেস ফ্লোরাইড প্রবলেম আছে। কিন্তু বাস্তব অবস্থা আমরা কি দেখছি? বৈজ্ঞানিক ভিত্তিতে বিভাগ থেকে কি নির্দেশ দেওয়া হয়েছে? ফার্স্ট লেয়ারে টিউবওয়েল পোঁতা চলবে না। ইন্সটলেশন অফ দি টিউবওয়েল ইন দি ফার্স্ট লেয়ার ইজ ম্যানডেটরি রেসট্রিকটেড। ইভিন ইন দি সেকেন্ড লেয়ার ইট ইজ ম্যানডেটরিলি রেসট্রিকটেড। কিন্তু আমরা বাস্তবে কি দেখতে পাচ্ছি? তথাকথিত মার্কসবাদী গ্রামপঞ্চায়েতের বাবুরা, ওই গৌতমবাবুর দলের লোকেরা কি করছে? ৩৫০ ফুট পোঁতার জন্য একটা টিউবওয়েল মঞ্জুর করা হল। কিন্তু পঞ্চায়েত কর্তৃপক্ষ পলিটিক্যাল কজ সামনে রেখে ইন রিয়ালিটি একটা টিউবওয়েলের পাইপ ৫ ভাগে ভাগ করে বর্ষাকে সামনে রেখে রেনি সিজিনকে টারগেট করে—কারণ রেনি সিজিনে ওয়াটার লেভেল বেশ কিছুটা উপরের দিকে উঠে যায়—ফার্স্ট লেয়ারে টিউবওয়েল পোঁতা হচ্ছে। এই ব্যাপারে একটু পরীক্ষা-নিরীক্ষা করুন মন্ত্রী মহাশয়। ফলে কি হচ্ছে? ফার্স্ট লেয়ারে টিউবওয়েল পোঁতা হল পলিটিক্যাল কজকে সামনে রেখে, কাগজে কলমে একটা টিউবওয়েলের জায়গায় বাট ইন রিয়ালিটি ৫ টিউবওয়েল। হওয়ার কথা ছিল থার্ড লেয়ারে হল ফার্স্ট লেয়ারে কিংবা বিগিনিং অফ দি সেকেন্ড লেয়ার। তার ফলে হলো কি? ৬-৭ মাস যাওয়ার পর টিউবওয়েল ডান্ডা দাঁড়িয়ে থাকে, জল আর বেরোয় না। যে কটা মাস জল বেরোলো আর্সেনিকের জায়গায় আর্সেনিক, ফ্লোরাইডের জায়গায় ফ্লোরাইড, মিনি ওয়ারেমের জায়গায় বার হল। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে পলিউশন কন্ট্রোলের উপর বিল আনলেন এই ঘটনা মাননীয় মন্ত্রী মহাশয়ের মুখের উপর কালিমা লেপন করে দিল গৌতমবাবুর দপ্তর। হেল্‌থ বাই ২০০০ এ. ডি. বলা হচ্ছে ফ্রেস ওয়াটার, সেফ ড্রিঙ্কিং ওয়াটার দেওয়া হবে। কিন্তু এটা তো অবস্থা। গৌতমবাবু, এটা রাজনৈতিক ব্যাপার নয়, আপনি প্রত্যক্ষ ভাবে দায়ী বলছি না। কারণ সাব অ্যাসিস্টেন্ট ইঞ্জিনিয়ার ইন দি ব্লক লেবেল, দে আর ফাংশনিং অ্যাট দি ডিকটেড অফ দি পঞ্চায়েত সমিতি। তারা ফাংশন করছে পঞ্চায়েতের নির্দেশে, পঞ্চায়েত সমিতির নির্দেশে, বি. ডি. ও. কিছু বলতে পারে না, বলতে গেলে তার কান মুলে বলা হয় ওহে বি. ডি. ও., তুমি পঞ্চায়েত সমিতির ক্লার্ক, তোমার কিছু বলবার দরকার নেই। আপনাদের এস. এ. ই. কিছু

বলতে গেলে গালে চড় মেরে বলে দেবে তোমার কিছু বলার দরকার নেই। এই জায়গায় সীমাবদ্ধতা আছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে টেকনিক্যাল মিশনকে সঠিকভাবে কাজে লাগিয়ে গ্রামবাংলার একসিলারেটেড ওয়াটার সাপ্লাইকে এনহান্স করুন। যেমন করে আপনি আরসেনিককে মুক্ত করার জন্য একটা ম্যাপ তৈরি করার উদ্যোগ নিয়েছেন তেমনি করে মেদিনীপুর এবং সুন্দরবনে স্যালাইনিটি মুক্ত করার জন্য উদ্যোগ নিন। পাশাপাশি পুরুলিয়া, বাঁকুড়ায় বার বার বলা হচ্ছে যে জল পাওয়া যাবে না। কিন্তু এই তথ্য ভুল। "ইনস্যাট" স্যাটেলাইট পিকচারের মাধ্যমে বলা হচ্ছে বাঁকুড়া পুরুলিয়ায় ভাল জল পাওয়া যাবে।

সেই ব্যাপার নিয়ে আপনার দপ্তর যেন অগ্রণী ভূমিকা নেয়, এটা আমাদের আবেদন। এছাড়া সবচাইতে আগে যেটা দেখতে হবে, এই ধরনের কোনও নির্দ্দেশ দেওয়া যায় কিনা—জল দুর্ভিক্ষকে সামনে রেখে—যে কোনও মতেই মাটির নিচের জলকে অপব্যবহার করতে দেওয়া হবে না। এবং এর সাথে যুক্ত করতে হবে সার্ফেস ওয়াটার, ইরিগেশন এবং পঞ্চায়েতকে, এদেরকে যুক্ত করে একটা সমন্বয় কমিটির মাধ্যমে ওয়াটার হার্ভেস্টিং স্কীম করা যায় কিনা তা ভেবে দেখতে হবে। আজকে আমরা যদি জলের সদ্ব্যবহার করতে না পারি তাহলে আগামীদিনে পশ্চিমবঙ্গ জল দুর্ভিক্ষের সম্মুখীন হবে—এই সাবধান বাণী আমি আপনাকে করছি। আমি আশা করব যে, সার্বিকভাবে একটা সমন্বয় সিদ্ধান্ত নিয়ে আগামী দিনে পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থে আপনি এগিয়ে আসবেন। আজকে সবংয়ে শতকরা ৮০ ভাগ টিউবওয়েল খারাপ হয়ে গেছে এবং মেদিনীপুর জেলায় শতকরা ৭০ ভাগ টিউবওয়েল খারাপ হয়ে গেছে এবং মেদিনীপুর জেলায় শতকরা ৭০ ভাগ টিউবওয়েল খারাপ হয়ে গেছে। আজকে সর্বত্র জলের জন্য হাহাকার দেখা দিয়েছে। এই বিষয়ে আপনি উদ্যোগ নিন এই আবেদন জানাচ্ছি।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় জনস্বাস্থ্য এবং জল প্রকল্পের মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা আমি বলতে চাই। আমাদের এই জল প্রকল্প অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি প্রকল্প। আমরা বলে থাকি যে জল হচ্ছে মানুষের জীবন এবং জল না হলে মানুষ বাঁচতে পারে না। কিন্তু আমরা দেখছি যে, এই প্রকল্প বামফ্রন্ট সরকার হওয়ার পর থেকে গ্রামাঞ্চলের মানুষের কাছে এই জল পৌঁছে দেওয়ার জন্য সরকারের পক্ষ থেকে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। দুঃখের বিষয়, আজ ৪৩ বছর হল আমাদের দেশ স্বাধীন হয়েছে, কিন্তু ভারতবর্ষের অনেক জায়গায় আছে যেখানে পানীয় জলের ব্যবস্থা এখনও পর্যন্ত কংগ্রেস করেনি। অথচ আমরা দেখতে পাচ্ছি, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও গ্রাম বাংলায় প্রত্যেকটি গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে রাজ্য সরকার পানীয় জল নিয়ে যাবার ব্যবস্থা করতে পেরেছেন। আমরা জানি, আমাদের যে প্রকল্পগুলো আছে, তারমধ্যে ত্রুটি আছে। ত্রুটিটা হচ্ছে এই যে, আমরা দেখছি, যে প্রকল্পগুলো দেখা যাচ্ছে, যেমন, আজকে গ্রামে এই যে টিউবওয়েল বা নলকূপগুলো হয়েছে, জল প্রকল্পগুলো হয়েছে, সেখানে আমরা বলছি, আমাদের যে পঞ্চায়েত হয়েছে, ক্ষমতাকে আমরা বিকেন্দ্রীকরণ করেছি, তার মাধ্যমে, অর্থাৎ পঞ্চায়েতের মাধ্যমে কত তাড়াতাড়ি এই প্রকল্পগুলোকে আমরা মানুষের কাছে পৌঁছে দিতে

পারি। মাননীয় বিরোধী দলের সদস্য একটি কথা বলেছেন যে, এই যে প্রকল্পগুলো হয়েছে এবং পঞ্চায়েতের যাঁরা জনপ্রতিনিধি, তাঁরাই যেন কর্তৃত্ব করছেন, তাঁরাই যেন বি. ডি. ও. বসাচ্ছেন আর ওঠাচ্ছেন, এই রকম ধারণা পোষণ করছেন।

আমি বলব, এটা সম্পূর্ণভাবে ভুল। কারণ আমরা মনে করি, এই প্রকল্পকে কিভাবে সহজ ভাবে এবং খুব তাড়াতাড়ি মানুষের মধ্যে পৌঁছে দিতে পারি তারজন্য আমাদের ব্যবস্থা নিতে হবে। ক্ষমতা বিকেন্দ্রীকরণের সঙ্গে সঙ্গে গভর্নমেন্টের দপ্তরে যে কাজগুলো চলছে, এগুলো পঞ্চায়েতের মাধ্যমে চলছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, গ্রাম বাংলায় তিনি যে জল প্রকল্পগুলো চালু করেছেন সেখানে অনেক ত্রুটি আছে। সেখানে কন্ট্রাক্টরের মাধ্যমে অনেক কাজ চলছে। সেখানে একটা কমিটি তৈরি হয়েছে, একটার মধ্যে আমরা আছি। কিন্তু আমাদের বারবার মনে হচ্ছে—ঢাল নেই তরোয়াল নেই নিধিরাম সর্দার। কারণ যে কাজগুলো হচ্ছে সেখানে ইঞ্জিনিয়ার না থাকলে আলোচনা ঠিকমতো হতে পারে না। অপরদিকে সাংগঠনিক যে কাঠামো রয়েছে তারমধ্যে—যেমন, বর্ধমানের সুপারিনটেনডেন্ট-এর অফিস হচ্ছে বর্ধমানে। হাওড়া জেলায় এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারের অফিস আছে, আর কলকাতায় আছে মেন্টেনেন্সের অফিস।

আজকে গ্রামবাংলার যে অবস্থা তাতে করে এই ধরনের কাঠামোর মধ্যে থেকেও একটা নলকূপ বা পাইপ লাইন নষ্ট হয়ে গেলে সেই পাইপ লাইন সারাবার জন্য কলকাতায় ছুটে আসতে হয়। সেই কারণে আমি মনে করি এই বিষয়টা মাননীয় মন্ত্রী মহাশয় একটু বিবেচনা করে দেখবেন। এই কাঠামো জেলা পরিষদগতভাবে গড়ে তোলার দরকার। জেলা পরিষদের পক্ষ থেকে জেলাগতভাবে এই প্রকল্প যাতে সঠিকভাবে পরিচালনা করা যায় তার চেষ্টা করতে হবে। সেখানে আশা করব মাননীয় মন্ত্রী এই বিষয়ে সিদ্ধান্তে আসার চেষ্টা করবেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই প্রকল্পগুলিকে কাজে লাগিয়ে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে। কিন্তু আমরা দেখছি গ্রামবাংলাতে এই প্রকল্পের চাহিদা ক্রমেই বেড়ে চলেছে। গ্রামের মানুষ এখন পানীয় বিশুদ্ধ জলের দবি করছে। গ্রামবাংলার মানুষ এখন বেশি বেশি করে পানীয় জলের দাবি করছে। আজকে মানুষ যে বেঁচে আছে, সমস্ত সমাজের সুস্থ পরিবেশ যে গড়ে উঠেছে তারজন্য পানীয় জলের বিশেষ প্রয়োজন এবং সেক্ষেত্রে এই প্রকল্পের প্রতি বিশেষ গুরুত্ব দেওয়ার দরকার। এই প্রকল্পের মাধ্যমে যাতে আরও বেশি করে পানীয় জল মানুষের কাছে আমরা পৌঁছে দিতে পারি তার ব্যবস্থা নিতে হবে। আমাদের দেশের যে সামাজিক আকৃতি তাতে এই প্রকল্প প্রতিটি জেলায়, প্রতিটি ব্লকে কতটা ব্যবহার করা যাবে তা দেখা হচ্ছে। প্রতিটি ব্লকে ব্লকে যাতে এই বিশুদ্ধ পানীয় জল সরবরাহ করা যেতে পারে সেই চেষ্টা করতে হবে। আজকে এই বিশুদ্ধ পানীয় জল নিয়ে একটা গবেষণার দরকার। আজকে বিশ্বের ডাক্তাররা বলছেন যে, বিশুদ্ধ পানীয় জল পেলেই মানুষ সেরে উঠবে, রোগ আর থাকবে না। আমাদের দেশের ডাক্তাররাও এই কথা বলেছেন এবং প্রচলনও আছে বিশুদ্ধ পানীয় জলের যদি ব্যবস্থা করা যায় তাহলে আর ওষুধের দরকার হয় না। আগে রোগ হলে পরে ওষুধ খেতে বলতো ডাক্তাররা, এখন আর তা বলে না, এখন বলে বিশুদ্ধ পানীয় জল সেবন করতে এবং তাতেই উপকার হবে এই উপদেশ ডাক্তাররা দিচ্ছেন।

সেইজন্য আজকে বিশুদ্ধ পানীয় জলের একান্ত প্রয়োজন হয়ে পড়েছে। আজকে বিভিন্ন জায়গায় ডিপ টিউবওয়েল চালু হবার ফলে দেখা যাচ্ছে যে ৩টে পর্যন্ত চাষ হচ্ছে। কিন্তু এই ৩টি চাষ নেবার ফলে ওই নলকূপগুলো নষ্ট হয়ে যাচ্ছে। এবং সেগুলো যাতে সারানোর ব্যবস্থা হয় সেইদিকটা দেখতে হবে। আমি যে কেন্দ্রে রয়েছি সেই কেন্দ্রে নলকূপ নষ্ট হয়ে যাবার পরে ২৬ হাজার টাকা খরচ করে আবার নতুন নলকূপ বসানো হয়েছে। আমাদের সমস্যা অনেক রয়েছে কিন্তু সেই সমস্যার মধ্যে দাঁড়িয়েও আমাদের প্রকল্পকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করতে হবে। আজকে এই প্রকল্পের মধ্যে দিয়ে আগামীদিনে আরও বেশি করে বিভিন্ন জেলাতে এই প্রকল্পের প্রসার ঘটাতে হবে। এই প্রকল্পের মধ্যে যেটুকু ত্রুটি আছে সেগুলো সংশোধন করে জেলা পরিষদের মধ্যে দিয়ে যাতে এই প্রকল্পগুলি পরিচালনা করতে পারি তার চেষ্টা করতে হবে। এইভাবে বিভিন্ন এলাকার মানুষের যে পানীয় জলের চাহিদা সেই চাহিদা যাতে পূরণ করতে পারা যায় তার চেষ্টা করতে হবে এবং তারজন্য সমস্ত সমস্যার মধ্যে দাঁড়িয়েও এই কাজ করতে হবে। এইকথা বলে মাননীয় মন্ত্রীর বাজেট বরাদ্দকে সমর্থন করে এবং বিরোধী দলের বক্তব্যের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10—3-20 P.M.]

**Shrimati Rubi Nur :** Mr. Speaker, Sir, I represent a constituency which is rural by all accounts and one can visualise the suffering of the poverty-ridden masses due to acute shortage of water supply. To solve this vital problem many promises have been made in the past and present but no positive action has been materialized.

Drinking water is required not only to satisfy the thirst but it is a basic need for human being's survival. It is really unfortunate that the children are the main sufferers in the villages. The other day, I came across a World Health Organisation Survey on 8 developing countries Which revealed that 90% of all the child death could be avoided by supplying uncontaminated water and through improved sanitation.

I know that the State Government is fully aware about this serious problem. But while going through the budgetary allocation presented by the Hon'ble Finance Minister in his budget speech. I am quite disappointed as only 8.80% of the total plan outlay has been earmarked to rural development and special area programme which is very negligible. I wish the Government should have given more importance to this aspect. Rural area covers 82% of the total population and more allotment should have been given to do justice to this burning problem. The Government should have given this matter more thought seriously. Proper distribution of hand pumps are also immediate need. the place of sinking of such hand pumps is also questionable and strikes my mind many a times.

Mr. Speaker, Sir, it is my earnest request to all the hon. members of the House irrespective of their party affiliation to join hands and solve these problems of vital importance considering that each and every one has responsibility and duty towards the above problem. Thank you, Sir.

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি। ইতিমধ্যে অনেক মেম্বার বলে গেলেন জল মানুষের জীবনদান করে যেমন সঙ্গে সঙ্গে সমস্ত প্রাণীকূলেরও জল জীবনদান করে। এই জলই আবার ধ্বংস বা লয় করে। শতকরা ৯৭ ভাগ জল পৃথিবীতে আছে তার মধ্যে আবার .৬ ভাগ জল মানুষের কাজে লাগে। সেই জলকে যদি আমরা শুদ্ধ করতে পারি তাহলে সেই জলকে আমরা অনেক কাজে লাগাতে পারি। যেখানে জল শুদ্ধ করার প্রক্রিয়াগুলি নেই সেইসব জায়গায় দেখা গিয়েছে ইতিমধ্যে আর্সেনিক কোথাও কোথাও পাওয়া গিয়েছে তাই সেইসব ক্ষেত্রে পঞ্চায়েত স্তরে বা গ্রাম পঞ্চায়েত স্তরের মাধ্যমে প্রচার করতে হবে এর দ্বারা কি কি ক্ষতি করতে পারে। আমাদের ২৪ পরগনা এলাকায় ব্যাপকভাবে আর্সেনিক দেখা গিয়েছে, সেখানে গভর্নমেন্টের পক্ষ থেকে যে টিউবওয়েলগুলি করা হয়েছিল তার পাইপগুলি এত নিচে নামিয়ে দেওয়া হয়েছে যে সেইগুলি নষ্ট হয়ে গিয়েছে। তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করি যেগুলি ইতিমধ্যে চোক্‌ড হয়ে গিয়েছে সেইগুলি পঞ্চায়েতের মাধ্যমে জেলা পরিষদের মাধ্যমে যাতে ভাল করার ব্যবস্থা করা হয় তার জন্য আবেদন জানাচ্ছি। বীরভূম বাঁকুড়ায় কষযুক্ত জল আছে সেখানে ভাল জল পাওয়া যায় না, অনেক জায়গায় দেখা গিয়েছে পাথর আছে, তাই সেই সমস্ত কষযুক্ত জল যাতে নতুন করে শুদ্ধিকরণ করা যায় তার ব্যবস্থা করতে হবে। বাগদায় ১৬টা ট্যাপ ওয়াটার হয়েছে তার অর্ধেক খারাপ হয়ে গেছে, কিছু কিছু কাজ করছে, আর কতকগুলি প্রোপোজাল করা রয়েছে, তাই সমস্তগুলিই যাতে কার্যকর করা হয় তার আবেদন জানিয়ে এবং এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ আমাদের সামনে পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশনগুলি দেওয়া হয়েছে তাকে সমর্থন করছি। আপনারা জিজ্ঞাসা করছেন, কেন বিরোধিতা করছি। রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে এবং যে বাজেট এখানে উপস্থিত করা হয়েছিল তার উপর আলোচনা করতে গিয়ে আমরা বার বার বলেছি গত ১৫ বছর ধরে পশ্চিমবাংলাকে এই বামফ্রন্ট সরকার তিল তিল করে সর্বনাশের পথে ঠেলে দিয়েছে। আজকে জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের অবস্থা ঠিক অন্যান্য দপ্তরগুলির মতোই এবং এটা কোনও বিচ্ছিন্ন ব্যাপার নয়। আজকে আমার সময় অল্প এবং কয়েকটি নির্দিষ্ট ব্যাপার বলে আমি আমার বক্তব্য শেষ করব। রাজ্যর পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে যে তথ্য পাঠানো হয়েছে, সেই তথ্যে বলা হয়েছে এখানে নাকি একটাও প্রবলেম ভিলেজ নেই—মাননীয় মন্ত্রী মহাশয় এই কথাটা তার বাজেট বক্তৃতায় বলেছেন এবং আমাদের ডাঃ

মানস ভুঁইয়াও এই ব্যাপারে বলেছেন। এই কথাটা শুনে আজকে আমাদের বিস্মিত হতে হয়। যে সমস্ত সদস্য এখানে উপস্থিত আছেন তারা বুকে হাত দিয়ে বলুন তো যে আপনাদের এলাকায় পানীয় জলের ব্যাপারে কোনও সঙ্কট নেই। আজকে পানীয় জলের ব্যাপারে সঙ্কট তীব্র। আজকে মন্ত্রী মহাশয়ের কাছে আমি বলতে চাই, তিনি এই বাজেট বক্তৃতায় অনেক ভাল ভাল কথা বলে আজকে আত্মতৃপ্তি লাভ করবার চেষ্টা করছেন। অথচ ১৯৭২-৭৭ সালে যখন আমরা ক্ষমতায় ছিলাম, সেই সময় কিছু কিছু এলাকায় যেখানে পানীয় জলের সঙ্কট ছিল সেখানে পাইপ লাইনের মধ্যে দিয়ে জল সরবরাহের কাজ শুরু করা হয়েছিল। কিন্তু বহু জায়গা এখন আছে যেখানে কাজ সম্পূর্ণ হয়েছে, কিন্তু বিদ্যুৎ সংযোগ করা হয়নি বা পাইপ লাইন যুক্ত করা হয়নি। অথচ এই বাজেট বক্তৃতায় বলা হয়েছে আরও কিছু নতুন নতুন প্রকল্পের কাজ হাতে নেওয়া হচ্ছে। আমি যেখান থেকে নির্বাচিত হয়ে এসেছি সেই এলাকায় একটা বিস্তীর্ণ জায়গায় আগে টিউবওয়েলের মাধ্যমে জল সরবরাহ করা হত। সেখানে পানীয় জল সরবরাহের ব্যাপারে রিজার্ভার তৈরি করা হয়েছিল লবণাক্ত মুক্ত জল সরবরাহের ব্যাপারে। সেখানে যে কটা টিউবওয়েল ছিল সেগুলো সব নষ্ট হয়ে গেছে এবং আট বছর ধরে সরকারের কাছে এই ব্যাপারে আবেদন-নিবেদন করেও কোনও ফল পাওয়া যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বক্তৃতায় বলেছেন, তিনটি জায়গায় মেদিনীপুর জেলার জলকে লবণাক্ত মুক্ত করে মিষ্টি জলে রূপান্তরিত করার কেন্দ্র স্থাপন করা হবে। তার মধ্যে আমার বিধানসভা কেন্দ্রটিও পড়ে। সেখানে এই পরিকল্পনার কাজ শেষ হয়ে গেছে। কিন্তু সেখানে বিদ্যুৎ দেওয়া যাচ্ছে না বলে সেখানে বিদ্যুৎ সংযোগ করা যাচ্ছে না। ওখানে বিদ্যুৎ পাওয়া যায় না। ঐ এলাকায় বিদ্যুতের অবস্থা খুব খারাপ। আমাদের এলাকায় গত পরশুদিন ১৭ ঘন্টা বিদ্যুৎ ছিল না। তাই এখানে ডিজেল দিয়ে যদি ঐ মিষ্টি জল সরবরাহের ব্যবস্থা করা যায় তার ব্যবস্থা করা হোক। কেন্দ্রীয় সরকারের ব্যবস্থাপনায় যে মৌজা পাইপলাইনের ওয়াটার স্কীম গত কয়েক বছর ধরে চলছে এবং কেন্দ্রীয় সরকার কয়েক বছরে যে টাকা দিয়েছেন তার অগ্রগতি কি সেই সম্পর্কে আমরা মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই।

[3-20 — 3-30 P.M.]

মেদিনীপুর জেলায় বিশেষ করে সমুদ্র এলাকায় যে স্যালো ওয়াটার সেই স্যালো ওয়াটার-এর জল কোথায় পাওয়া যায় তার জন্য যে টেকনিক্যাল মিশন কাজ করছিল সেই টেকনিক্যাল মিশনের কি রিপোর্ট? রিপোর্টে কি কি পাওয়া গেছে? আশা করি সেই রিপোর্টের মধ্যে যা পাওয়া গেছে তা আপনি আপনার বক্তৃতার সময় উপস্থাপিত করবেন। এই কথা বলে আমি আজকে যে বাজেট বরাদ্দ আমাদের সামনে উপস্থিত করা হয়েছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ঈদ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বাস্থ্য কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে এবং কংগ্রেসের দ্বারা আনীত কাট মোশনগুলির বিরোধিতা করে এবং এই বাজেটকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। বামফ্রন্ট সরকার আসার আগে দীর্ঘদিন ধরে সারা ভারতবর্ষে কংগ্রেস রাজত্ব করে আসছে।

আমরা দেখেছি তাঁরা মানুষের অন্যান্য সমস্যা তো সমাধান করা দূরের কথা জীবন ধারণের জন্য যে পানীয় জলের প্রয়োজন তার ব্যবস্থা পর্যন্ত করেনি। আমাদের পশ্চিমবাংলা সরকার গ্রামে জল সরবরাহ্ প্রকল্প পঞ্চায়েত এবং জেলা পরিষদের মাধ্যমে রূপায়িত করবার চেষ্টা করছেন। গ্রামে টিউবওয়েল বসিয়ে মানুষের জীবন ধারণের যে পানীয় জলের প্রয়োজন—তা মেটাবার চেষ্টা করছেন। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পে টাকা না দেবার ফলে গ্রামীণ জল প্রকল্প মার খাচ্ছে। বামফ্রন্ট সরকার এই প্রকল্পকে রূপ দিতে দীর্ঘদিন ধরে কাজ করে আসছেন। এবং এই বাবদ ১৫ কোটি টাকা খরচ করা হয়েছে। গ্রামে পাইপ লাইনের মাধ্যমে যে জল সরবরাহ করা হয়—তা বামফ্রন্ট সরকার করেছেন। আমরা দেখেছি যে শুধু গ্রামে নয় শহরাঞ্চলেও, সি. এম. ডি. এ. এলাকায়, পুরসভা এলাকায়ও এই পানীয় জল সরবরাহের কাজ হয়েছে। এই কাজের অগ্রগতি ঘটাবার জন্য—পুরসভার উপর দায়িত্ব অর্পণ করা হয়েছে। গ্রামীণ ক্ষেত্রে এগুলি রক্ষণাবেক্ষণের জন্য জেলা পরিষদ এবং গ্রাম পঞ্চায়েত প্রধানকে দায়িত্ব দেওয়া হয়েছে। অনেক সময় দেখা যায় যে কোয়ালিটির সরঞ্জাম কেনবার কথা তা না কিনে কম পয়সার মাল সরবরাহ্ করা হচ্ছে। আবার অনেক সময় এও দেখা যাচ্ছে মাল কিনে ফেলে রাখার ফলে নষ্ট হয়ে যাচ্ছে। টিউবওয়েল বসাবার ক্ষেত্রে যত ফুট পাইপ নিয়ে যাওয়ার কথা তা নিয়ে যাওয়া হয় না তার ফলে কিছুদিন বাদে টিউবওয়েলগুলো ফাংশন করে না। আরেক জায়গাতে জলের লেয়ার ঠিকমতন খোঁজা হয় না। এর ফলে কাজে বিঘ্ন ঘটে। বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের জন্য জল প্রকল্প কাজ করে যাচ্ছেন। কর্তৃপক্ষর কাছে যে রিপোর্ট পাঠানো হয় তা পরীক্ষা, নিরীক্ষা করে দেখা দরকার। কিন্তু অনেক সময় দেখা যায় এইগুলি কিছু করা হয় না। কংগ্রেস দীর্ঘকাল রাজত্ব করে এসেছেন কিন্তু গ্রামীণ জল প্রকল্পের ক্ষেত্রে কোনও অগ্রাধিকার দেননি। অনেক ক্ষেত্রে এই জল সরবরাহ্ প্রকল্প অবহেলিত অবস্থায় আছে। যে জায়গাগুলি অবহেলিত অবস্থায় আছে সেখানে যেন অবিলম্বে পানীয় জলের ব্যবস্থা করা যায় আমি তার জন্য অনুরোধ করছি। পানীয় জলের অভাবে অনেক সময় সাধারণ মানুষের মৃত্যুও ঘটে। আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এই দিকে নজর দেবেন। এই কথা বলে, বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Gyan Singh Sohanpal :** Mr. Speaker, Sir, I had no intention to participate in the discussion on Demand for Grants relating to the water supply. But I am obliged to intervene, and I have to inform the Minister-in-charge that the water supply in Kharagpur has affected badly on account of sudden failure of tubewells recently. Sir, you are aware that I have been drawning attention of the Government to the problem of drinking water in Kharagpur since 1982. It was only in 1984 that the Public Health Engineering Department prepared this scheme for augmentation of water supply in Kharagpur at an estimated cost of Rupees eight crores and fourteen lakhs, and it was hoped that the scheme would be completed within the three years after it is finally sanctioned. Unfortunately, the Government has slept over the matter for six years. It was only after 1990 that the scheme was sanctioned. As a result of

the inordinate delay, the estimate cost of the scheme has gone up from Rupees eight crores & fourteen lakhs to Rupees twenty three crores and eighty four lakhs and now we can hope that the scheme will be commissioned during the 8th Plan period. Sir, in the meantime, serious situation has been created by the sudden failure of two tubewells at Kharagpur, as a result of which the water supply arrangement has been seriously affected. Unless immediate arrangements are made to sanction at least two new tubewells in the area. I am afraid that the situation may go to a further deteriorating condition during the summer season. I would, therefore, request the Hon'ble Minister to give the issue due attention it deserves for the people of Kharagpur against water supply.

**শ্রী গৌতম দেব :** মাননীয় স্পিকার মহাশয়, আমাদের এই বিভাগের বক্তব্য যা ছাপিয়ে দেওয়া হয়েছে তাতেই এই বিভাগের কথা এবং পরিকল্পনা—সমস্তই উল্লেখ করা হয়েছে। তা সেটার উপরে একাধিক সদস্য—বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের তাঁরা তাঁদের বক্তব্য রাখলেন এবং এই ব্যাপারে কোনও সন্দেহ নেই অনেকগুলো গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করেছেন যদিও তার কিছু কিছু আমাদের বক্তব্যের মধ্যে আছে এবং জলের দুর্ভোগ আগামী দিনে কিভাবে ট্যাকল করা যাবে, কি উদ্যোগে নেওয়া হবে, একাধিক সদস্য সে প্রশ্ন উত্থাপন করেছেন এবং নিশ্চিতভাবে তাদের যে কনসার্ন সেটা শেয়ার করছি। একটু আগে যে রেজুলেশন পাস হল সেখানেও এইটা নিয়ে আলোচনা হয়েছে। আপনারা দেখেছেন সুইট প্রভৃতি বিভিন্ন সংস্থার পক্ষ থেকে এই নিয়ে সেমিনার, সিমপোসিয়াম এইসব হচ্ছে এবং গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার সাথে যোগাযোগ রেখে আমরা আধুনিক বিভিন্ন পদ্ধতি যা বেরিয়েছে তার সাহায্য নিয়ে মেজারমেন্ট বার বার করা হচ্ছে। নতুন নতুন পদ্ধতি আসছে আমাদের সামনে। এটা নিশ্চিত জানেন, তবু আর একবার স্মরণ করিয়ে দিই মাটির তলা থেকে জল তোলা হয়, নানা কারণে, শুধু পানীয় জল নয়, তাতে একটা হিসাবে দেখা যাচ্ছে শুধুমাত্র দু'পারসেন্ট জল, এই জলটা তোলা হয় পানীয় জলের জন্য, মানুষের খাওয়ার জন্য।

[3-30—3-40 P.M.]

আর বাকিটা নানান কারণে দপ্তর থেকে তোলা হয়, যার একটা বড় অংশ ইরিগেশন দপ্তর থেকে তোলা হয়। একথা বলার উদ্দেশ্য এটা নয় যে, যেহেতু পানীয় জলের জন্য আমরা টোট্যাল ২ পারসেন্ট জল এক্সট্রাক্ট করছি অতএব এ নিয়ে ভাববার কোনও অবকাশ নেই। এটা নিশ্চয় আরও কংক্রিটলি কিভাবে করা যেতে পারে তা নিয়ে বিভিন্ন দপ্তরের সাথে আলোচনা চলছে এবং আগামীদিনেও তা করা হবে। তবে এই সারফেস ওয়াটারের কথা যেটা বলা হয়েছে—মাটির তলা থেকে জল না তুলে সারফেস ওয়াটার ব্যবহার করা—এটাও যে হচ্ছে না তা কিন্তু নয়। এটাও হচ্ছে। এই কলকাতা শহরে মানুষ যে জল পাচ্ছে সেখানে সবচেয়ে বড় যে ওয়াটার প্রোজেক্ট—এশিয়ার মধ্যে বড়—এটা টোট্যালি সারফেস ওয়াটার। আমাদের পি. এইচ. ই. দপ্তর থেকেও বড় বড় প্রোজেক্ট যেগুলি হচ্ছে যেমন হলদিয়াতে যেটা প্রায় শেষ করে ফেলেছি—২০ এম. জি. টি.র তার টেস্টিং চলছে,

কিছুদিনের মধ্যেই সেটা অপারেশনে চলে যাবে, সেটাও সারফেস ওয়াটার। আমাদের রাণীগঞ্জে-রাণীগঞ্জ কোল ফিল্ড এরিয়া প্রোজেক্ট, আর. সি. এফ. এ.—ওয়ান, টু, যেগুলি খুব বড় প্রোজেক্ট, ৩শো, ৪ শো স্কোয়ার কিলোমিটার জায়গা নিয়ে মানুষকে জল খাওয়াবার ব্যবস্থা করা হচ্ছে সেটার ফার্স্ট ফেজ চালু হয়ে গিয়েছে এবং সেকেন্ড ফেজের কাজ জোর কদমে চলছে। সেটাও সারফেস ওয়াটার। তারপর আমাদের ন্যাওড়াখালিতে, কালিম্পং-এর যে কাজ চলছে যার ফার্স্ট ফেজ আমরা উদ্বোধন করব আগামী ১৮ই এপ্রিল, যেখানে চিফ মিনিস্টার যাবেন এবং ডিফেন্স মিনিস্টার শ্রী শারদ পাওয়ার, তিনিও রাজি হয়েছেন যেতে, সেটারও এই সারফেস ওয়াটার। সে দিক থেকে বলতে পারি যে আমরা উপরের জল নিচ্ছি। কিন্তু এটা ঠিকই যে আমরা অন্যান্য জায়গায় ছোটখাট স্কীম যেগুলি করছি তাতে মাটির তলা থেকে জল তুলতে হয়। কারণ সারফেস ওয়াটারের জলটা ট্রিটমেন্ট করে পরিষ্কার করতে যে হিউজ এক্সপেন্ডিচার করতে হয় সব সময় সেটা আমরা করতে পারি না। সে দিক থেকে মাটির অনেক গভীর থেকে জল তুলতে পারলে ঠিক ঐভাবে পিউরিফাই করার দরকার হয় না। তা সত্ত্বেও বলছি, এ বিষয়টাতে আমরা কনসার্নড এবং আগামীদিনে এটা আমাদের ভালভাবে দেখতে হবে। মাননীয়া সদস্যা রুবি নুর বলেছেন রুর‍্যাল এরিয়ার কথা। তিনি বলেছেন, গ্রামের জন্য বরাদ্দ আরও বেশি করা উচিত কারণ গ্রামই বেশি। সেটা আমাদের বাজেটে সেইভাবে সব সময়ই থাকে। যেটা স্বাভাবিক সেটাই হবে। আমি যদি ১৯৯১/৯২ সালের ফিগার দিই তাহলে দেখবেন গ্রামের জন্য যেখানে আমাদের বরাদ্দ ২১ কোটি টাকা মিনিমাম নিডস প্রোগ্রামে এবং সম পরিমাণ টাকা এ. আর. ডব্লু. এস. পি.তে, অর্থাৎ ৪২ কোটি টাকা যেখানে গ্রামের জন্য বরাদ্দ—পাইপ ওয়াটার, স্পট সোর্স, হাতে চালানো টিউবওয়েল ইত্যাদিতে সেখানে আমাদের শহরের জন্য বরাদ্দ ৯ কোটি ৭৫ লক্ষ টাকা। এই প্রসঙ্গে বলি, সি. এম. ডি. এ.-র এলাকার মিউনিসিপ্যালিটিগুলির তো একটা ব্যবস্থা আছে কিন্তু নন সি. এম. ডি. এ. এলাকার মিউনিসিপ্যালিটিগুলিকে পি. এইচ. ই.কে দেখতে হয়। সেটা লোন, এটা ওটা করে করার চেষ্টা করা হয়। কিন্তু গ্রামের জন্য নরম্যালি এখানে বেশি আছে। তারপর এখানে প্রবলেম ভিলেজের কথা বার বার উঠেছে। এ ব্যাপারে বাজেট বক্তৃতাতে স্পষ্ট করেই লেখা আছে—প্যারা ৪.৬তে, আমরা বলেছি, অর্থাৎ একটা সোর্সও নেই জলের, এরকম পশ্চিমবাংলায় গ্রাম এখনও পর্যন্ত আমাদের কাছে নেই। তবে একটা থরো ওয়াটার সার্ভের কাজ শুরু হয়েছে সেটা পেলে এরকম ১২টা আছে কিনা তা হয়তো কংক্রিটলি বলা যাবে। সাধারণভাবে একটা সিঙ্গল সোর্স নেই এরকম কোনও গ্রাম আমাদের কাছে নেই এখন। কিন্তু প্রবলেম ভিলেজ বলতে আমরা যেটা বুঝি সেটা তো নিশ্চয় আছে এবং সেটা লেখাই আছে। আমাদের ৩৮ হাজার ২৪টি গ্রামের মধ্যে আমরা যেটা বলেছি এখন সমস্যা আছে এরকম ভিলেজ হচ্ছে ২৬ হাজার ৯৩৯। এই ২৬ হাজারের মধ্যে ৩১-৩-৯১ তারিখের মধ্যে আমরা সমস্যা ফুললি মেটাতে পেরেছি—সরকারি ভাষায় ফুললি বলতে ওয়ান সোর্স ফর ২৫০ পারসনস।

এটাকে ধরে এই ২৬ হাজার ৯৩৯টা গ্রামের মধ্যে ৯ হাজার ১১৩টা গ্রামকে আমরা ফুললি কভার করতে পেরেছি বাই ৩১শে মার্চ, ১৯৯১। কিন্তু পার্শিয়্যালি থেকে গেল ১৭ হাজার ৮২৬টা গ্রাম, যেটা আমরা ৯১-৯২তে কভার করব বলছি আউট অব দিস ১৭

হাজার ৮২৬। আমরা ২ হাজার ৮৫৫১টা গ্রামকে ফুললি কভার্ডের মধ্যে রাখব। তা সত্ত্বেও প্রায় ১৪ হাজার, সাড়ে ১৪ হাজার গ্রাম থাকবে যারা পার্শিয়্যালি কভার্ড, সিঙ্গল সোর্স আছে বা ডবল সোর্স আছে কিন্তু যা ঐ ২৫০ প্রোপোরশন ওয়ান এটার মধ্যে পড়ে না। সুতরাং সেইগুলো আমাদের আগামী দিনের টার্গেটের মধ্যে থাকবে। এই যে প্রবলেম ভিলেজ যেটা বলেছি, আর রিগার্ডিং আর্সেনিক, এটা আগেও এখানে বলেছিলাম এবং একাধিক সদস্য এখানে উদ্বেগ প্রকাশ করেছিলেন বিভিন্ন সময়ে। মাটির তলায় আর্সেনিক সেটা খাওয়ার পরে ৫/৭ বছর পরে মানুষদের চামড়া উঠে যাচ্ছে, অসুখ-বিসুখ হচ্ছে এবং তাতে ফ্যাটাল কিছু হয়ে যেতে পারে। এই ক্ষেত্রে কোনও সরকারই নিরপেক্ষ দর্শকের ভূমিকা নিতে পারে না এবং আমাদের ভারত সরকার এবং আমাদের যৌথ উদ্যোগে যে টেকনোলজিক্যাল মিশনের কথা মানসবাবু বললেন, তার একটা আইটেম হচ্ছে—চারছে আইটেম, তার একটা আইটেম হচ্ছে আর্সেনিক রিমুভ্যাল। সেখানে বিশেষজ্ঞ কমিটি তৈরি হয়েছে, তারা বিশেষ করে মুর্শিদাবাদ, নদীয়া, উত্তর ২৪ পরগনা এবং দক্ষিণ ২৪ পরগনা—বিজ্ঞানীরা যেভাবে বুঝেছেন, তাতে পূর্ব দিকেতে গঙ্গার, এই সমস্যাটা আছে, পশ্চিম পাশে নেই। সেখানে অনেকগুলো জায়গাতে তারা স্টাডি করে তাদের ফুল অ্যান্ড ফাইন্যাল রিপোর্ট তারা সাবমিট করেছে। সেই রিপোর্ট পড়ার পর আমরা দেখলাম, তাতে তারা যে সমস্ত রেকমেন্ডেশন দিয়েছে, তা তো আমাদের করতেই হবে। কিন্তু আমরা দেখলাম যে যখন বর্ধমানের পূর্বস্থলীতে দু'একটা জায়গায় এটা পাওয়া গেল, তাহলে গোটা রাজ্যেই আমাদের একটু পয়সা খরচ হলেও, একটু সময় লাগবে, এক বছরের মধ্যে গোটা রাজ্যের আর্সেনিক ম্যাপ একটা তৈরি করবার সিদ্ধান্ত নিয়েছি। ঐ বিশেষজ্ঞ কমিটি ডিজল্ভ হয়ে যাবার পর আমরা নতুন করে আরও বড় করে বিশেষজ্ঞ কমিটি তৈরি করবার সিদ্ধান্ত নিয়েছি। রাজ্যে চারটে চারটে অত্যাধুনিক ল্যাবরেটরি, যেগুলো জলের নানা রকম কনটামিনেশন, আর্সেনিক, অন্যান্য জিনিস সেইগুলোকে ডিটেক্ট করবে, সেটা আমরা রাজ্যের চারটে জায়গায় স্থাপন করবার সিদ্ধান্ত নিয়েছি এবং আর্সেনিক ইমিডিয়েটলি ডিটেক্ট করতে পারে এমন একটা যন্ত্র স্টেপটোপটোমিটার, সেটা আমরা ১৬টি জেলাকে ১৬টা কিনে দেব। আমাদের ইঞ্জিনিয়াররা সেটা হ্যান্ডেল করতে পারবেন, এক একটা যন্ত্রের দাম হয়তো ৩০ হাজার টাকা লাগবে, যাতে তাদের কলকাতায় ছুটে আসতে না হয়। বিশেষ করে মানস ভুঁইয়া বলেছেন যে জলের এই লেয়ার এটা আমরা সব সময় বলছি—এটা ঠিকই আমাদের টিউবওয়েলের জন্য গ্রাম পঞ্চায়েত, মিউনিসিপ্যালিটিতে টাকা দিয়ে দিতে হয়। হাজার হাজার, লক্ষ লক্ষ টিউবওয়েল কী করে ইঞ্জিনিয়াররা গিয়ে করতে যাবেন? তারা ঘুরতে পারেন। কিন্তু দেখলেন কিছুটা পরেই জল পাওয়া গেল। সেইজন্য আমরা মানুষকে সচেতন করছি এবং তার সাথে সাথে বিশেষ করে এই সমস্ত আর্সেনিক অ্যাফেক্টেড এরিয়াতে যে থার্ড লেয়ার থেকে জল নিতে হবে, সেকেন্ড লেয়ার নয়, ফার্স্ট লেয়ার নয়। এটা আমরা জেলা পরিষদের সঙ্গে মিটিং করে বলে দিয়েছি এবং অনেকটা সেই ব্যাপারে অগ্রগতি হয়েছে। আমাদের ইঞ্জিনিয়ারদেরও বলা হয়েছে যে ফার্স্ট লেয়ার বা সেকেন্ড লেয়ারে টিউবওয়েল পুঁতলে সেটা সার্টিফাই করবেন না। তাহলে পরে এটা বুঝতে পারব এবং তারা পয়সা পাবে না। সুতরাং সেখানে জল পাওয়া যাচ্ছে ঠিক, কিন্তু তার মধ্যে যে সামান্য আর্সেনিক আছে, তিনি বুঝলেন না, এটা আমাদের বোঝানোর দরকার আছে,

জনসাধারণকে সেইভাবে একটা ক্যাম্পেনেরেও টোটাল প্রোগ্রাম ঐ রেজলিউশনটা আলোচনা করতে গিয়ে বলেছি, মন্ত্রীও বলেছেন, জয়নাল আবেদিন সাহেবও বলেছেন, এটা আমরা করবারও সিদ্ধান্ত নিয়েছি। আমাদের বিশেষজ্ঞদের দিয়ে টেলিভিসনে হোক, রেডিওতে হোক, লিফ লেট, ফোল্ডারের মাধ্যমে প্রচার করবার চেষ্টা করছি যাতে প্যানিক না সৃষ্টি হয়ে যায়। রিজিনেবলি বিষয়টা যেখানে আছে, গভর্নমেন্ট আমরা কি করছি, মাটির তলায় আর্সেনিক এবং সেটা তো এমন কিছু ব্যাপার নয় যে বামফ্রন্ট গভর্নমেন্ট তৈরি করেছে এবং তারপর আর্সেনিক শুরু করে দিয়েছে। এটা অনেকদিন ধরে আছে এবং বিভিন্ন জায়গা থেকে সেই জল চুইয়ে মাটির তলা দিয়ে আসছে। এটাকে আমাদের রিমুভ করতে হবে। জাপানী একটা পদ্ধতির কথা বিশেষজ্ঞরা বলেছেন, কীভাবে এখানে করা যায়, আমরা যাদবপুর ইউনিভার্সিটির সঙ্গে এবং অনেকগুলো সংস্থার ইঞ্জিনিয়ারদের সঙ্গে কথা বলছি। এই কমিটি নিশ্চয়ই এই ব্যাপারে আরও নির্দিষ্টভাবে আমাদের বলতে পারবেন। আর আর. সি. এফ. সম্পর্কে একটু বলতে চাই, কারণ এখানে এই মাটির তলা থেকে কয়লা তুলতে তুলতে একটা বিস্তীর্ণ অঞ্চল, রাণীগঞ্জ, আসানসোল এই সমস্ত অঞ্চলে সেখানে কোনও জল নেই, আমাদের এখানে মাইথন থেকে জল বয়ে এনে সেইসব মানুষকে জল দিতে হবে কোলিয়ারি এলাকায়, না হলে তাদের নোংরা জল খেতে হচ্ছে। সেইজন্য এই আর. সি. এফ. প্রোজেক্টটা এখানে করেছি। ফার্স্ট ফেজ হয়ে গেছে, সেকেন্ড ফেজ—এখন সেকেন্ড ফেজে আমাদের যে টাকাটা লোন নেবার কথা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার কাছ থেকে এবং আমাদের স্টেট গভর্নমেন্টের যে কমিটমেন্ট, এটা আমরা কমপ্লিটলি দিয়ে দিয়েছি। কিন্তু এই প্রোজেক্টটা আমাদের কোল ইন্ডিয়ার সঙ্গে। যেহেতু তাদের বাল্ক বেনিফিসিয়ারি হচ্ছে, কয়লা খনির শ্রমিকরা, সেইভাবে আর্গুমেন্টটা হচ্ছে। কোল ইন্ডিয়ার যে ১৪ কোটি সাড়ে ১৪ কোটি টাকা এই স্কীমের জন্য দেবার কথা গভর্নমেন্ট অব ইন্ডিয়ার, লোন আমরা পেয়েছি, আমাদের টাকা সমস্ত দিয়ে দিয়েছি। কিন্তু তাদের আমরা ৫০ পারসেন্ট টাকা এখনও পর্যন্ত পাইনি। ফলে সমস্ত কাজটা সেখানে স্ট্যান্ড স্টিল হয়ে রয়েছে। আমরা কিছুদিন আগে সেখানে আলোচনা করেছি, কয়লার যিনি মন্ত্রী দিল্লিতে, ওখান থেকে এখন টাকা না আসলে সমস্ত জিনিসটা বন্ধ হয়ে যাবে। উনি অবশ্য বলেছেন যে এপ্রিলের মধ্যেও সেটা করবেন। কিন্তু বেশ কিছুদিন হল, আমরা সেখান থেকে কোনও টাকা পাচ্ছি না। আমরা এদিক থেকে ওদিক থেকে, দামোদরের উপর প্রোজেক্টটা যেটা একটু ভেঙে পড়েছিল ঝড়েতে, সেই প্রোজেক্টটা ইরেক্ট না করলে কিছুতেই হবে না, টাকা না থাকা সত্ত্বেও আমরা এদিক ওদিক থেকে টাকা জোগাড় করে প্রোজেক্টটা শুরু করেছি। এখন আমাদের কোল ইন্ডিয়ার টাকাটা সেখান থেকে পেতে হবে। সেই কারণে আমি এই বিষয় আর না বাড়িয়ে শেষ করব। খড়গপুর তো বড় প্রোজেক্ট, তার কাজ তো হচ্ছেই। খড়গপুরের প্রজেক্টটা আমরা গ্রহণ করেছি, দেরিতে হচ্ছে, নানা কারণে দেরি হচ্ছে। এই লোনটা এল. আই. সি. না হাডকো, এইসব নেগোসিয়েট করতে করতে দেরি হয়েছে। আমরা এক কোটি টাকা সেখানে বরাদ্দ করেছি আর নানা জায়গা থেকেই দাবি আসছে এবং দাবিটা কেউ বাড়িয়ে বলছেন, তা তো হতে পারে না। জলের একটা সমস্যা হলেই তবে মানুষ বলছে। খড়গপুরের জলের সমস্যাটা আমরা জানি, সেইজন্য একটা বিরাট প্রোজেক্ট এখানে নেওয়া হয়েছে। সেই প্রোজেক্ট শেষ হতে সময় লাগবে। ইতিমধ্যে সেখানকার মিউনিসিপ্যালিটি

থেকে বলেছে, মাননীয় সদস্যও বলেছেন যে সেখানে টেম্পোরারি রিলিফ দেবার কী ব্যবস্থা করা যায় সেটা আমরা বিবেচনা করছি। নিশ্চয়ই হবে, খড়গপুর একটা বড় শহর, সেখানে কেন করা যাবে না? এই কথা বলে এই বরাদ্দ যাতে সকলে গ্রহণ করেন সেই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

[3-40—3-50 P.M.]

**Mr. Speaker :** There are three cut motions. All the cut motions are in order and taken as moved. Now I put all the cut motions to vote.

the motion of Shri Prabir Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

the motion of Shri Abdul Mannan that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25th March, 1992 that a sum of Rs. 90,96,10,000/- be granted for expenditure under Demand No. 35, Major Heads : "2215—Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution) and 6215—Loans for Water Supply and Sanitation (Excluding Prevention of Air and Water Pollution)" (This is inclusive of a total sum of Rs. 22,75,00,000/- already voted on account) was then put and agreed to.

**Demand No. 36**

**Mr. Speaker :** Now Demand No. 36. There are four cut motions. All the cut motions are in order. The members may now move their cut motions.

1. Shri Abdul Mannan
2, 3. Shri Saugata Roy
4. Shri Prabir Banerjee

} Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-

**শ্রী সৌগত রায় :** স্যার, ডিমান্ড নং ৩৬'এ আবাসন দপ্তরের যে বাজেট বরাদ্দ তার আমি বিরোধিতা করছি এবং এ বিষয়ে আমাদের যে কাট মোশন আছে তা সমর্থন করছি। স্যার, মাননীয় মন্ত্রী নবাগত এবং বয়সে তরুণ। স্বভাবতই আমরা তাঁর কাছে আশা করেছিলাম, হাউসিং বা আবাসনের সমস্যাটা যে গুরুতর আকার ধারণ করেছে তাতে কিছু নতুন চিন্তা, নতুন ইনিসিয়েটিভ দেখব। অবশ্যই নতুন চিন্তা, নতুন আইডিয়ার দরকার ছিল এবং নতুন ইনিসিয়েটিভেরও দরকার ছিল। সেই ইনিসিয়েটিভের কথা উনি মাঝে মাঝে বললেও কোথাও তার এতটুকু চিত্র দেখাতে পারেননি। স্যার, নিশ্চয়ই ওঁর আর্থিক সীমাবদ্ধতা আছে এবং

সেই সীমাবদ্ধতার মধ্যে কাজ করছেন। সে ব্যাপারে কোনও সন্দেহ নেই। যার জন্য ওঁর দপ্তরের বাজেট বরাদ্দও খুবই কম। গত বছরের তুলনায় এ বছর যা বেড়েছে তাতে বোঝা যাচ্ছে যে, অসীমবাবু কোনও দপ্তরকেই ঠিকমতো বাজেট বরাদ্দ দিতে পারেনি। গত বছর এটা ছিল ৩২ কোটি টাকা। এ বছর বেড়ে হয়েছে ৩৩.৭৩ কোটি টাকা। যেখানে ইনফ্রেশন হয়েছে ১০ থেকে ১২ শতাংশ, সেখানে ইনফ্রেশনের জন্য জন্য দিলেও ৩ কোটি থেকে সাড়ে তিন কোটি টাকার বরাদ্দ বাড়া উচিত ছিল। সেটুকুও তিনি দেননি। এক কোটির একটু বেশি মাত্র বাড়িয়েছেন। এর মধ্যে এ বছর প্ল্যান খাতে খরচ ধরা হয়েছে ৭৭ কোটি ৭৮ লক্ষ টাকা। গত বছর এটা ছিল ৭ কোটি ৭৫ লক্ষ টাকা। মাত্র ৩ লক্ষ টাকা প্ল্যানে বরাদ্দ বৃদ্ধি পেয়েছে। আর নন-প্ল্যানে খরচ কত বেড়েছে? যেখানে গত বছর ছিল ২৪ কোটি ৫ লক্ষ টাকা, সেখানে সেটা এ বছরে হয়েছে ২৫ কোটি ৬০ লক্ষ টাকা। ১ কোটি ৫৫ লক্ষ টাকা বেড়েছে। আমরা দেখছি যে, রাজ্য সরকারের যে কোনও দপ্তরেই পরিকল্পনা খাতের চেয়ে পরিকল্পনা বহির্ভুত খাতে বরাদ্দ বেশি বাড়ছে। অথচ আজকে কলকাতাসহ গোটা পশ্চিমবঙ্গে আর্বান হাউসিং প্রবলেম একটা বড় আকার ধারণ করেছে। হাউসিং-এর নিশ্চয়ই দুটো দিক আছে। একদিকে শহর, যেটা ঘন বসতিপূর্ণ এলাকা। সেখানে মানুষের মাথা গোঁজার ঠাঁই একটু স্বাস্থ্যকর পরিবেশের মধ্যে করতে হবে। অপর দিকে বিরাট যে গ্রামাঞ্চলে, সেখানে রুর‍্যাল হাউসিং ব্যবস্থার মধ্যে দিয়ে একটু আধুনিক লো কস্ট হাউসিং-এর ব্যবস্থা করে মানুষকে বাঁচার সুযোগ করে দেওয়া। স্যার, আগেই বলে রাখি শহরাঞ্চলে পরিস্থিতি একটু বেশি গুরুত্ব পেয়েছে। তার কারণ এখানে হাউসিং-এর ডিমান্ড আছে। কিন্তু মানুষ আজকে সবাই এই পাকা বাড়িতে থাকতে চাইছে। ফলে যে পরিমাণ ডিমান্ড রয়েছে সে তুলনায় সাপ্লাই নেই। ফলে কি হচ্ছে? সব ক্ষেত্রে যা হয়, তাই হচ্ছে। দুর্নীতি। ফলে বেআইনি কাজকর্ম ব্যাপকভাবে হচ্ছে।

কিন্তু যেখানে ডিমান্ড অ্যান্ড সাপ্লাইয়ের এত তফাৎ—যেখানে বেআইনি হচ্ছে, কালোবাজারি হচ্ছে সেখানে সরকারের দায়িত্ব ছিল এফেক্টিভ ইন্টারভেনশন। হাউসিং-এর বাজারে, হাউসিং-এর ক্ষেত্রে সরকার যদি কোনও পদক্ষেপ নিতে পারতেন তাহলে এই অবস্থার একটু পরিবর্তন সম্ভব হত। আমি আপনাকে তথ্য দিয়ে দেখাব সরকারি ইন্টারভেনশন কি প্যাথেটিক, কি ইন-অ্যাডিকোয়েট। কলকাতা শহরে প্রতি বছর ডিমান্ড ফর ফ্লাট্স হিসাবে করা হয়েছে ২৫ থেকে ৩০ হাজার বিভিন্ন সাইজের। আমি দেখলাম হোল ডিপার্টমেন্ট এই বছরে কত ফ্লাট বানিয়েছেন—৫২৮টি গভর্নমেন্ট রেন্টাল হাউসিং করেছেন। তারমধ্যে বেশ কিছু বাড়ি করেছেন বেহালাতে। আর ৪৮ ওয়ার্কিং উইমেন্স সিঙ্গল অ্যাপার্টমেন্ট বানিয়েছেন। হাউসিং বোর্ড সারা পশ্চিমবাংলায় ৯৪৪টি ফ্লাট বানিয়েছেন। যেখানে ২৫ হাজার ফ্লাট প্রয়োজন সেখানে মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর ১৫০০ বেশি ফ্লাট বানাতে পারছেন না।

[3-50 — 4-00 P.M.]

আমি ডিমান্ডকে কমিয়ে এনে এর মধ্যে লো-ইনকামের লোকেরা বস্তির লোকেরা পাকা বাড়িতে থাকতে চাইছে, তাদের প্রয়োজনটা না ধরলেও আমি বলছি সিম্পলি যেখানে

পয়সা দিয়ে লোন নিয়ে ফ্ল্যাট কেনা যায় তার ডিমান্ডকে যেখানে এক্সপেন্ডিং আর্বান পপুলেশন ১৫ হাজার কম নেয়। কিন্তু সেখানে সরকারের ইন্টারভেনশন খুব মিনিমাম। তার ফলে কি হচ্ছে? তার ফলে জমি এবং বাড়ি তৈরি করে কলকাতায় সবচেয়ে লাভজনক ব্যবস্থা হচ্ছে। আজকে যেখানে রাজ্য সরকারের সমস্ত ইন্ডাস্ট্রি কোলাপস করছে সেখানে হাউসিংই হচ্ছে এক মাত্র রাস্তা যেটা হচ্ছে লিউক্রেটিভ ইন্ডাস্ট্রি এবং কলকাতা শহর ধীরে ধীরে এক ধরনের অসাধু প্রোমোটারের হাতে চলে যাচ্ছে। আমি বলছি না যে, মাননীয় মন্ত্রীর সাহায্যে যাচ্ছে, আমি বলছি সরকারের ইনভেনশন করার অভাবে চলে যাচ্ছে এবং সেখানে সরকারের নীরব দর্শক হয়ে থাকা ছাড়া কোনও উপায় নেই। এখানে কলকাতা কর্পোরেশনের প্রোমোটার, গুণ্ডা পুলিশের নেকসাস, এর মধ্যে লক্ষ লক্ষ কালো টাকার লেনদেন হচ্ছে, কলকাতা হাউসিং-এর ট্রানজাকশন তার মধ্যে যাচ্ছে না। আমি বলছি মানুষের যে প্রয়োজন সেই প্রয়োজন মিটছে না, মেটাবার কোনও চেষ্টা, উদ্যোগ, নতুন পথ তৈরি করার কোনও প্রচেষ্টা এখানে নেই এবং এটা আজকে সবচেয়ে বড় এক্সপ্লোসিভ সমস্যা হয়ে দাঁড়িয়েছে। তার ফলে কি হচ্ছে, কলকাতার জমি প্রাইম এরিয়াতে যেটুকু জমি খালি হচ্ছে অ্যাস্ট্রোলজিক্যাল প্রাইসে তা বিক্রি হচ্ছে, সেই বিক্রির উপর কোনও রকম নিয়ন্ত্রণ করা যায় না। আপনি কোথাও শুনতে পাবেন ১০ লক্ষ টাকা কাঠা বিক্রি হচ্ছে, কোথাও ২০ লক্ষ টাকা বিক্রি হচ্ছে। সমস্যার সেখানেই শেষ নয়, যেহেতু কলকাতা শহরে জমি নেই তাই এখন পুরনো বাড়ির উপরে নজর পড়েছে। যেখানে পুরনো বাড়ি কর্পোরেশনের ট্যাক্স বেশি, অনেক শরিক হয়েছে রিপেয়ার করতে পারছে না ট্যাক্স দিতে পারছে না সেখানে প্রোমোটাররা এসে সেই পুরানো বাড়ি কিনে নেয় এবং আস্তে আস্তে ক্যাশ কালো টাকা দিয়ে সমস্যা মিটিয়ে সেখানে মাল্টি স্টোরিড বাড়ি হচ্ছে। কলকাতার মধ্যবিত্ত বাঙালিরা ভবানীপুর, যাবদপুর, গড়িয়া ছেড়ে দিয়ে আস্তে আস্তে আরও দূরে চলে যাচ্ছে। হাউসিংয়ের বিকল্প ব্যবস্থা হচ্ছে না। আমরা একই সমস্যা দেখতে পাচ্ছি। বোম্বেতে হাউসিং রয়েছে, একই রকম জমির চাপ রয়েছে, ইনফ্যাক্ট বোম্বেতে এক্সপ্যানশনের সুযোগ কলকাতার চেয়ে অনেক কম। পাশাপাশি দেখুন বোম্বেতে যে ধরনের হাউসিং হয় অ্যাভারেজে বছরে ১০ থেকে ১৫ হাজার নতুন ফ্ল্যাট তৈরি হয়। সেগুলি কিভাবে সরকারের সাহায্যে হতে পারে সে সম্পর্কে আমি পরে আসছি। আজকে দরকার হলে হাউসিং ডিপার্টমেন্টে আমি জানি ৩২ কোটি টাকা বাজেটে কিছু হয় না। এর বেশিরভাগ টোটাল কো-অর্ডিনেটেড অ্যাপ্রোচ নন-প্ল্যান এক্সপেন্ডিচারে চলে যায়, ব্রেক থ্রু করা যায় না। আজকে একটা বড় হোটেল করতে গেলে ৫০ কোটি টাকা লাগে, তাজ হোটেল করতে ৪০ কোটি টাকার মতো লেগেছিল। এগুলো চিকেনফিট, টাকা নেই, কিন্তু হাউসিংয়ে যে টাকা আছে রাজ্য সরকার পার্টিসিপেশন করতে পারতেন। রাজ্য সরকার এখনও পর্যন্ত ব্রেক থ্রু দেখাননি। অন্য কথা ছেড়ে দিন, সরকারি সব বাড়িগুলিই কি সরকারের হাতে আছে? মাননীয় গৌতমবাবু হাউসিংয়ের মন্ত্রী, রাজ্য সরকারের সব বাড়িই কি এঁর হাতে এসেছে? কো-অর্ডিনেশন সি. আই. টি.র আলাদা ফ্ল্যাট রয়েছে, সেটা আরবান রুর‍্যাল ডেভেলপমেন্ট এর হাতে কিছু পুরানো ফ্ল্যাট রয়েছে, আগে রিফিউজি রিহ্যাবিলিটেশনের অধীনে হয়েছিল, লেবার ডিপার্টমেন্টের হাতে ইন্ডাস্ট্রিয়াল হাউসিং রয়ে গেছে, ফিশারি ডিপার্টমেন্টের মৎস্যজীবিদের জন্য ফ্ল্যাট বানিয়েছে টোটাল নোডাল এজেন্সী হাউসিংয়ের জন্য করা হয়নি, তার ফলে কি

হয়েছে? যে যে ডিপার্টমেন্ট আছেন সেই ডিপার্টমেন্টের হাউসিংটা হ্যাজ বিকাম এ সোর্স অফ সাওয়ারিং পেট্রোনেজ, এইখানটাতে রাজ্য সরকার যদি কিছু টাকা মিট করতে পারেন তাহলে একদিকে ব্যাপক দুর্নীতি আর একদিকে ব্যাপক পেট্রোনেজ-এর সুযোগ থাকবে না। সেই জায়গাটা এখন পর্যন্ত যে কোনও কারণের হোক গৌতমবাবু ব্রেক থ্রু করতে অসফল হয়েছেন। আজকে যেটা প্রয়োজন কলকাতা শহরে মাননীয় গৌতমবাবু ১ কোটি ৪০ লক্ষ টাকা রেখেছেন জমি অ্যাকোয়ার করার জন্য। আপনাকে বলব কলকাতা প্রপার শহরে এক কোটি ৪০ লক্ষতে কতটা জমি অ্যাকোয়ার করা যাবে? আমি আলিপুরের কথা বলছি না, আমি সাউথ অফ পার্ক স্ট্রিট কলকাতার মধ্যে ১০০টা ওয়ার্ড-এর মধ্যে ৫ লক্ষ টাকার কম কাঠা হয় না, আপনাকে উপায় বার করতে হবে।

এর আগে আমি বলেছি, বাগুইহাটিতে অ্যাকোয়ার করতে গিয়ে সমস্যার সম্মুখীন হয়েছিলেন। আপনি ১.৪০ কোটি টাকার ১৮ কাঠা মাত্র অ্যাকোয়ার করা যাবে। এতে কোনওরকম এফেকটিভ ইন্টারভেনশন করতে পারবেন না। একটা ক্ষেত্রে রাজ্য সরকার ব্যাপকভাবে এগিয়ে আসতে পারতেন, সেটা হাউসিং। হাউসিং কো-অপারেটিভের দিকে ঝোঁক দেখাতে পারতেন। কিন্তু পশ্চিমবঙ্গে সমবায় হাউসিংগুলোতে গণ্ডগোল চলছে। এক্ষেত্রে এফেকটিভ ইন্টারভেনশন করতে পারলে মধ্যবিত্তদের জন্য কিছু করতে পারতেন, কিন্তু আজকে আরবান কো-অপারেটিভ হাউসিং মুভমেন্ট বিভিন্ন কারণে দুর্বল হয়ে যাচ্ছে। বর্তমানে সমবায় আবাসন একটা ব্যাপক দুর্নীতির আখড়া হয়ে দাঁড়িয়েছে। রাজনৈতিক ব্যাপারে কি সব গণ্ডগোল চলছে সেখানে। এখানে স্পেসিফিক্যালি জিজ্ঞাসা করতে চাই, তরুণ মন্ত্রী হিসাবে ওর নিশ্চয়ই ফ্র্যাঙ্কনেস আছে, এক জায়গায় বলেছেন—"The task is so stiff and the requirement of resources is so high that it is not possible for the State Government alone to tackle it and give quick relief to the targetted people. As such we have contemplated to embark on a joint venture to augment the housing stock in the interest of the people in low income group without deviating from the basic principles of our housing policy."

আপনি হাউসিং পলিসি বলে কোনও পলিসি বলে কোনও পলিসি ঘোষণা করেননি। কিন্তু সেন্ট্রালের একটা হাউসিং পলিসি আছে, তাঁদের অলওভার একটা হাউসিং পলিসি আছে। কিন্তু হোয়াট ইজ দি হাউসিং পলিসি অফ দি লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট? কারা আপনাদের প্রায়রিটির প্রথমে রয়েছে, কারা পরে রয়েছে, সেটা কি স্পেসিফাই করে বলেছেন? টার্গেটেড গ্রুপ কারা, এখন পর্যন্ত সেটা স্পেসিফিক্যালি বলেছেন? তার ফলে যতটুকু ডিসিসন হয়েছে সেটা আউটসাইড পলিসি হয়েছে। সেটা এ পলিসি অফ অ্যাডহক ডিসিসন। তার ফলে ওভারঅল হাউসিং পলিসি ডেভেলপমেন্ট হয়নি। আপনি যদি জয়েন্ট সেক্টরে এটা করতে চান, এফেক্টিভ নিতে চান, তাহলে কি একজাক্টলি করতে চাচ্ছেন, কিভাবে জমি অ্যাকোয়ার করবেন, রিসোর্স অ্যাকোয়ার করবার জায়গা কোথায়, সেটা ক্লিয়ার কাট বলতে হবে। সেখানে স্টেট-সেন্টার জয়েন্টলি ঐ প্রসেসে নামতে হবে। আমি উদাহরণ দিচ্ছি। কলকাতায় বড় জমিদার রয়েছে—পোর্ট কমিশনার, ক্যালকাটা কর্পোরেশন, ডিফেন্স ডিপার্টমেন্ট,

পোর্ট ট্রাস্ট। আর একটি বড় জমিদার হচ্ছে রেলওয়ে-এর মধ্যে তিনটি সেন্ট্রালের, একটি আপনাদের। পোর্ট ট্রাস্ট নতুন হাউসিং করবে আলিপুর ক্যানেল ব্যাঙ্কে। ১২৮টি বাড়ি তৈরি হবে সেখানে। কলকাতা শহরে পোর্ট ট্রাস্ট যে বাড়িগুলি করছেন তার পারমিশন, স্যাংশন ইত্যাদি কর্পোরেশন থেকে নিতে হবে। আমি তাদের ব্রোচার দেখছিলাম, সেখানে এক একটি ফ্ল্যাটের দাম হবে ১০০০ টাকা পার স্কোয়ার ফিট। আমি মনে করি, এটা ওরা অন্যায় করছেন। ওটা সেন্ট্রালের ব্যাপার, কিন্তু ১০০০ স্কোয়ার ফিট ফ্ল্যাটের যা মূল্য হবে তাতে মধ্যবিত্তরা সেখানে যেতে পারবেন না, উচ্চবিত্তরাই কেবলমাত্র যেতে পারবেন। আগে থেকে কথা বললে জয়েন্ট সেক্টরে পোর্ট ট্রাস্টের সঙ্গে জয়েন্টলি এটা করতে পারতেন। কিন্তু সেই উদ্যোগ আপনাদের পক্ষ থেকে ছিল বলে জানি না। আপনি যদি জমি অ্যাকোয়ার করতে চান, সেটা কার সাহায্যার্থে করতে চান সেটা ক্লিয়ার কাট বলতে হবে। তিন-চারটি সংস্থা রয়েছে যারা হাউসিং পারপাসে লোন দেন, যেমন—হাডকো, এল. আই. সি., এইচ. ডি. এফ. সি., ন্যাশনাল হাউসিং ব্যাঙ্ক ইত্যাদি। রবীনবাবু বলছিলেন, পিয়ারলেস আছে। আপনারা অনেক সময় জয়েন্টলি কাজ করছেন, ফুট-ওভার ব্রিজ করছেন পিয়ারলেসের সঙ্গে।

[4-00—4-10 P.M.]

সুতরাং সেই রকম যদি কোনও ফিনান্সিয়াল ইনস্টিটিউশন এগিয়ে আসে তাদের সঙ্গে কতটা সহযোগিতা করা যায় সেটা দেখতে হবে। রবীনবাবু, আপনার বাগুইহাটিতে একটা জমি অ্যাকুইজিশনের প্রবলেম ছিল, সেটা আপনারা সল্‌ভ করুন, সেটা দেখুন কিভাবে কি করা যায়। এটা নিয়ে একটা ডিসপিউট ছিল। এইসব ব্যাপারে আপনাকে ক্লিয়ার কাট বলতে হবে। দ্বিতীয় কথা হচ্ছে, হাউসিং ডিপার্টমেন্টে এগেইন একটা প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। আপনার ৩৩ কোটি টাকার বাজেটের প্রায় ৯ কোটি টাকা চলে গেল বিধান নগর এবং এইসব এলাকার রক্ষণাবেক্ষণের জন্য। গত বছর ছিল ৮ কোটি ৮৫ লক্ষ টাকা, এবারে সেটা কম দিয়েছেন। এবারে দিয়েছেন ৮ কোটি ৭৮ লক্ষ ৭৮ হাজার টাকা। সল্ট লেকে প্রথম দিকে কিছু কো-অপারেটিভ হাউসিং হয়েছিল। আজকে সল্ট লেকের অবস্থা কি? আমি জানি যে ওখানে প্রায়ই প্রবলেম হচ্ছে। সল্টলেকটা আপনার দপ্তরের অধীনে নেই। আপনি ওখানে যে এফিসিয়েন্টলি ইন্টারভেন করবেন তার সুযোগ নেই। সল্ট লেকে প্রতিদিন বহু জমি হস্তান্তর হচ্ছে। যদিও আইনগতভাবে সল্ট লেকের জমি হস্তান্তর করা যায় না, এটা নিষিদ্ধ, কিন্তু প্রতিদিন আই. ও. ইউ.তে লিখে ৫০ বছরের লীজ দিয়ে, ১০০ বছরের লীজ দিয়ে জমি হস্তান্তর হয়ে যাচ্ছে। মধ্যবিত্ত বাঙালিদের জন্য সল্টলেক তৈরি হয়েছিল। সেটা আপনি জানেন যে কাদের হাতে চলে যাচ্ছে। আমি মাঝে মাঝে কাগজে পড়েছি যে অমুকে বড় পদে রয়েছেন, তার আত্মীয়রা সল্টলেকে জমি নিয়েছে। তারা পাক, ভাল কথা, কিন্তু এখনও যে জমি হাতে আছে সেটার খোঁজ নিন। এখনও যে জমি সল্ট লেকে ইয়ার মার্ক করা আছে সেটা নিয়ে রাজ্য সরকার জয়েন্ট ভেঞ্চারে যদি কিছু করতে পারতেন তাহলে দিস কুড বি এ ওয়ে টু আর্ন এ লিটিল মোর মানি। আপনার যে হাউসিং বোর্ড আছে, সেই হাউসিং বোর্ড ভাল বাড়ি তৈরি করছে। তারা যে শুধু গরিবদের জন্য বাড়ি তৈরি করছে, তা নয়। আপনাদেরই আমলে সানি পার্কে সানি অ্যাপার্টমেন্ট তৈরি হয়েছে।

সেটা হাই কস্ট এবং আভিজাত্য এলাকায় তৈরি হয়েছে। কিন্তু হাউসিং বোর্ডের যে অ্যাকটিভিটিজ সেটা অন্য রাজ্যের হাউসিংয়ের তুলনায় সীমাবদ্ধ আছে। আপনি ১৯৯২-৯৩ সালে স্টার্ট করবেন ৩,৮৬৪টি, আর আপনার কমপ্লিশন হয়েছে ৯৪৪টি। আজকে যেখানে বাইরে থেকে লোন নেবার সুযোগ আছে, সেটা না নিয়ে, বছরে এক হাজার ফ্লাট করে প্রয়োজনের তুলনায় সেটা কতটা মেটাতে পারবেন, কতটা এফিসিয়েন্টলি ইন্টারভেন করতে পারবেন? আজকে এটা একটা সিরিয়াস প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। হাউসিং বোর্ডকে আরও কয়েকটি বিষয়ে বেসিক ডিসিসন নিতে হবে। আপনি স্বীকার করেছেন যে অনেকের বাড়ির সমস্যা আছে। আপনার অনেক সরকারি আবাসন আছে এবং সেখানে অনেকে বাস করেন। সরকারি কর্মচারিরা যেদিন রিটায়ার করবেন, তাকে ভ্যাকান্ট করার জন্য নোটিশ দিতে হচ্ছে। তারপরে এটাতে একটা সমস্যা হয়ে দাঁড়াচ্ছে। আপনি বলছেন তাদের প্রবলেম সল্‌ভ করার চেষ্টা করছেন। এই সরকারি কর্মচারিরা যাতে বাড়ি কিনতে পারে সেই রকম কোনও ব্যবস্থা করছেন না। আপনার মাঝে মাঝে দুই একটা সরকারি ফ্ল্যাট খালি হচ্ছে। সরকরি ফ্ল্যাটের যে সমস্যা, যে একবার পাচ্ছে সে অনেকদিন থাকছে। আপনি মানবিকতার কারণে তাদের সরাতে পারছেন না। শুধু ভাড়ার কনসেপ্ট, আর রেন্টাল হাউসিং স্কীম এই অমানবিক জিনিস রেখে লাভ নেই। আপনাকে দেখতে হবে যে ৫ বছরের টার্গেটে আস্তে আস্তে সরকারি আবাসন যাতে লোককে দিয়ে দেওয়া যায়। এতে সরকারেরও কিছু টাকা আসবে এবং সেগুলি তাদের আস্তে আস্তে দিতে পারেন। আপনার কাছে ফ্ল্যাট চাইলে আপনি দেবেন কোথা থেকে? প্রেজেন্ট এস্টেটগুলি সব ভর্তি। অনেকদিন পরে কেউ মারা গেলে বা চলে গেলে সেটা খালি করা কত ঝামেলা। সেই একটা ফ্ল্যাট খালি করার জন্য আপনাকে ২০ জন লোককে লাগাতে হবে। এটা ঠিক নয়। সঠিক হচ্ছে আপনি ৫ বছরের প্ল্যান করে আস্তে আস্তে এগুলি দিয়ে দেবার চেষ্টা করুন। সেজন্য আমি একথা বলব যে লোকেরা যখন ফ্ল্যাট চাচ্ছে, সরকার যখন আবাসন করছেন, সরকারের যখন কিছু জমি অধিগৃহীত আছে, আপনাকে এই প্রসেসটা আরও দ্রুত করতে হবে। কিন্তু এই বিষয়ে আপনার গুরুতর প্ল্যানিংয়ের অভাব আছে। আপনি সরশুনা উপনগরী করেছেন। দুই বছর সেখানে কোনও লোক গেল না। এটা হল কেন? ওখানে একটা শকুনের ভাগাড় ছিল সে জন্য লোকে যেতে চায়নি। এখন ভাগাড় সরানোর পরে লোকে যাচ্ছে। এর আগে বৈষ্ণবঘাটায় একটা উপনগরী করা হয়েছে এটা আবার আপনার আন্ডারে নয়। এটা সি. এম. ডি. এ.এর আন্ডারে ছিল। সেখানে যে ডেভেলপমেন্ট আমরা এক্সপেক্ট করেছিলাম সেটা হল না। এখন বাই পাস হয়েছে।

তার ফলে আমি যেটা বলতে চাই আপনার এখন বসে চিন্তা করার সময় এসেছে। আপনার ডিপার্টমেন্টের কাছে অনেক বাড়ি রয়েছে সেইগুলো ইন অফুল কনডিশন। আমি আপনাকে বলতে পারি বেসরকারি হাউসিং স্টেট রয়েছে, হয়তো এম. এল. এ.রা থাকেন রিপেয়ারের অভাবে আজকে অবস্থা খুব খারাপ। এখানে কোনও জায়গাতে মন্টুদা থাকেন, দিনের পর দিন রং পর্যন্ত হয়নি। কোনও কিছু খারাপ হলে অসুবিধায় পড়তে হয়, ইলেকট্রিকের কাজ হলে জীবন নষ্ট হয়ে যায় এই রকম অবস্থা। এখানে টেনেন্টদের নিয়ে অ্যাশোসিয়েশন করেছে, আপনি টেনেন্টদের নিয়ে অ্যাশোসিয়েশন করুন, লেট বি হ্যান্ডেড

ওভার। তারজন্য টেনেন্টদের টাকা দিন, তাদের রিপেয়ার করতে বলুন। কারণ যে পরিমাণ লোড আপনাকে বহন করতে হয় সেই পরিমাণ পারফরমেন্স হয় না। এখনও যে সমস্ত জমি সরকারের হাতে আছে—বিধাননগর এক্সটেনশনের কথা আছে, বিধাননগর এক্সটেনশন নিয়ে একটা প্রবলেম আছে। আর একটা ডিপার্টমেন্ট আছে এনভায়রনমেন্ট, সে কতটা স্যাকরিফাইস করতে পারবে, জলা জমি ভরাট উচিত হবে কিনা এই প্রশ্নের ডিসিসন এখনও হয়নি। বিধাননগর সেক্টর (৩) এবং সেক্টর (২)তে এখনও জমি যথেষ্ট খালি আছে। আপনি নূতন করে ইন্ডিভিজুয়াল হাউসিং-এর জন্য জমি অ্যালট করবেন না। আমার বক্তব্য এখানে আপনি করতে পারেন, স্টেট গভর্নমেন্ট এবং হাউসিং বোর্ড জয়েন্টলি এর জন্য চেষ্টা করুন। মন্ত্রীর বাজেট বক্তৃতায় নিউ ডাইমেনশন, নিউ এনার্জি, নিউ প্রসপেকটিভ রিফ্লেক্ট করছে না। আমি মন্ত্রীর পারসোনাল কোয়ালিটি নিয়ে ডিবেট করছি না, আমি মন্ত্রীর বাজেট স্পিচ নিয়ে ডিবেট করছি। আপনারা পড়ে দেখুন না কোথায় নিউ ইনিসিয়েটিভের কথা বলা হয়েছে। আমি আর একটা ইমপর্টেন্ট কথা আপনাদের বলতে চাই। আবার আর একটা জায়গায় কিছু কিছু চেষ্টা করছেন। আপনারা সিংগেল উইমেন যাদের কলকাতায় থাকার সমস্যা আছে তাদের জন্য ৪৮টি ফ্ল্যাট করছেন। আপনি নিশ্চয়ই জানেন প্রায় ৪ গুণ লোক প্রতি বছর আপনার কাছে তদবির করেন। আমরা বলছি হাউসিং থেকে টাকা আপনি নিতে পারেন কিন্তু রেন্টাল হাউসিং স্কীম ফর দি এজেড সেখানে সোশ্যাল হাউসিং করতে হবে। কনস্ট্রাকশন অফ ওয়ার্কিং উইমেন হোস্টেল ফর সিঙ্গেল উইমেন এখানে যে টাকা অ্যালট করা হচ্ছে তার লিমিটেশন প্যাথিটিক্যালি লো, এখানে আপনার টাকা দেওয়া দরকার। আমরা বলছি বাড়ি করার জন্য আপনার টাকা দেওয়ার দরকার নেই, পিউপিল আর রেডি টু পে, যেখানে আপনার দরকার, সোশ্যাল হাউসিং সেখানে মাত্র ৫৫ লক্ষ টাকা ওয়ার্কিং উইমেন হোস্টেল টোকেন ১০ লক্ষ টাকা। আপনি বুঝতে পারছেন এতে কিছু হয় না। ১০ লক্ষ টাকা একটা বাড়িও হয় না। এগেন আপনি হাউসিং স্কীম তার জন্য ৫ বছরে ৫৫ লক্ষ টাকা দিচ্ছেন, আগে যে স্কীম হয়েছিল তারই কনডিশন হিসাবে। এটা এগেন ইনসাফিসিয়েন্ট। স্যার, আমি রুর‍্যাল হাউসিং-এর ব্যাপারে যেতে চাই। রুর‍্যাল হাউসিং-এর ক্ষেত্রে আপনি জানেন যে কেন্দ্রীয় সরকার ২০ পয়েন্ট প্রোগ্রামে ইন্দিরা আবাসন যোজনা করেছিল। আমাদের রাজ্যে ইন্দিরা আবাসন যোজনায় কিছু কাজ হয়েছিল। আমাদের রাজ্যে গ্রামীণ এলাকায় বিভিন্ন মিশনগুলো কিছু বাড়ি করেছিল। উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনায় প্রায় ২০ হাজার হাউসিং করেছে। আমি এইগুলি নিয়ে আবার বলছি যে হিয়ার ইজ এগেন অ্যানাদার থিং, আপনাকে টাকা ইনভেস্ট করতে হবে ঠিকই, কিন্তু এর জন্য সেন্ট্রাল এড ল্যাকিং যেটা বলছেন সেখানে কিন্তু দেখা যাচ্ছে ইন্দিরা আবাসন যোজনায় গত বছরের ফিগার দিয়ে বলতে পারি আপনি কমপ্লিট ফান্ড ইউটিলাইজড করতে পারেননি। আপনারা দেখবেন ইন্দিরা আবাসন যোজনায় ডিফারেন্স সেকশন অফ পিউপিলদের জন্য আলাদাভাবে হাউসিং-এর স্কোপ আছে। আমরা এর আগে ইউটিলাইজড করতে পারিনি। আমাদের আগে একটা কমেন্টমেন্ট ছিল, ১৯৭৫ সালে ২০ প্রোগ্রামে কমেন্টমেন্ট ছিল হোমস্টেড ল্যান্ড দেব সবচেয়ে গরিব লোকেদের জন্য এবং তার পরের কমেন্টমেন্ট ছিল প্রত্যেক মানুষকে একটা করে হাউসিং ইউনিট বানিয়ে দেব। হাউসিং ফর অল ২০০০ সালের মধ্যে আমাদের পৌছানো সম্ভব হবে না।

[4-10—4-20 P.M.]

আমরা চাই যে পশ্চিমবাংলার গরিব লোকেদের জন্য—হাউজিং ফর অল, এরজন্য একটা লং টার্ম পার্সপেকটিভ প্ল্যান নেওয়া হোক। আমরা এর আগে হাউসে চার্লস কোরিয়ার রিপোর্ট নিয়ে আলোচনা করেছি। আর্বান সমস্যা নিয়ে আমরা আলোচনা করেছি। কিন্তু আমরা এই হাউসে যেটা চাই সেটা হচ্ছে, নেক্সট বাজেটে আপনি নিশ্চয়ই করবেন। টোটাল হাউসিং থ্রাস্ট কি, বাজেটরি অ্যালোকেশন আমরা চাই না, ডিফারেন্ট এরিয়াস অব নিউ ওপেনিং আপস যেটা আপনি করবেন, এগুলো জানতে চাই। যেমন, জ্যোতি বসু জয়েন্ট সেক্টরে আর কিছু না করলেও হি গেভ এ নিউ ডায়ামেনশন এটা দিতে পেরেছেন। আপনি আমাদের এইভাবে অংশীদার করতে পারেন। অবশ্য আপনাকে পার্টির মধ্যে আলোচনা করে ওভারকাম করতে হবে। ক্লিয়ার কাট হাউসিং পলিসি ফর দি ফিউচার আপনার কাছ থেকে আমরা আশা করব এবং তা যতক্ষণ পর্যন্ত না পাচ্ছি ততক্ষণ পর্যন্ত আমাদের ডিসঅ্যাপয়েন্টমেন্ট থেকে যাবে। পার্সোনালি আপনার উদ্যোগকে প্রশংসা করলেও এটা থেকে যাবে। এই কটি কথা বলে বাজেটের বিরোধিতা করে এবং আমাদের কাট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** স্যার, আমি মাননীয় আবাসন দপ্তরের মন্ত্রী মহোদয় তাঁর বাজেট বরাদ্দের যে প্রস্তাব এখানে রেখেছেন, ৩৬ নং দাবি, আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার দু'একটি কথা আমি পেশ করছি। আমরা সবাই জানি যে, আবাসন বিভাগের সমস্যা অত্যন্ত গভীর এবং জটিল। কারণ আমাদের এই রাজ্যে, গোটা দেশে তো বটেই, আমাদের রাজ্যে বহু মানুষ আছেন যাঁদের স্বাচ্ছল্য আছে অর্থনৈতিক দিক দিয়ে। কিন্তু তাঁরা জমি পাচ্ছেন না, বাড়ি করতে পারছেন না। আবার একদল আছেন যাঁদের জমি নেই, বাড়িও নেই। আবার একদল আছেন যাঁরা সমাজের দুর্বলতর শ্রেণী, যাঁদের বেশিরভাগ গ্রামাঞ্চলে বসবাস করেন—কেউ হয়তো নিঃসঙ্গ মহিলা, বৃদ্ধ বৃদ্ধা, কেউ ফুটপাথে বাস করেন, কালভার্টের তলায় বাস করেন। এই রকম মানুষ রয়েছেন। মাননীয় মন্ত্রী যে ভাষণ বাজেটে রেখেছেন সেটা আমি পড়ে দেখলাম যে, তাঁর দৃষ্টি এড়ায়নি, এই যে যাঁদের অর্থনৈতিক দিক দিয়ে কিছুটা স্বাচ্ছল্য আছে তাঁদের ফ্ল্যাট পাওয়ার ব্যাপারে। আবার যাঁদের কোনও জমি বাড়ি নেই, তাঁদের জন্য কি ব্যবস্থা করা যায়, আবার যাঁরা দুর্বলতর শ্রেণীর লোক, কিছু জমি আছে কিন্তু বাড়ি করার টাকা নেই, এই সমস্তটাই তাঁর দৃষ্টির মধ্যে আছে। কিন্তু এটা ঠিক, অর্থ যা বরাদ্দ করা হয়েছে, মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে সীমাবদ্ধ, কিন্তু এই সীমাবদ্ধ বরাদ্দকৃত অর্থ তারমধ্যে যতদূর সম্ভব তিনি পরিকল্পনা গ্রহণ করেছেন সমস্ত দিকে দৃষ্টি রেখে, এতে কোনও সন্দেহ নেই। মাননীয় সৌগত রায় বললেন যে, এরমধ্যে নতুনত্ব কিছু নেই। আমার মনে হয় আছে। কিছু নতুনত্ব আছে। যেমন, উনি বলেছেন, উল্লেখ করেছেন, করেও বলেছেন যে কিছু নেই। যেমন নিম্ন আয়ের মানুষদের এই সমস্যাটা লাঘব করার জন্য আবাসন দপ্তর যৌথ প্রচেষ্টায় যে চেষ্টা করছে, অথচ উনি বলছেন সরকারের এই আবাসন নীতি কী তা ঘোষিত হয়নি। সব সময়ে ঘোষিত হওয়ার দরকার হয় না। এটাই নীতি, মাননীয় মন্ত্রী মহাশয় যেটা রেখেছেন তাঁর বাজেটের মধ্যে বা তাঁর ভাষণের মধ্যে। এটাই সরকারের নীতি। সব সময়ে এটা ঘোষণা করার দরকার

হয় না। অনেক সময়ে শিল্পনীতি ঘোষণা করতে পারেন, আবার সরকার অনেক সময়ে তা ঘোষণা নাও করতে পারেন। এর দ্বারা সরকারের দৃষ্টিভঙ্গির প্রতিফলন ঘটে। সুতরাং এর দ্বারা আমরা বুঝতে পারি যে এটাই নীতি। স্বল্প আয়ের মানুষদের বাসস্থানের ব্যাপারে এটাই সরকারের নীতি হিসাবে আমরা ধরছি এবং এটা অত্যন্ত সাধু প্রচেষ্ট, সে বিষয়ে সন্দেহ নেই।

এবারের বাজেট বরাদ্দে কিছু নতুনত্ব দেখতে পেলাম এবং বাজেট বরাদ্দের জমি অধিগ্রহণের ক্ষেত্রে যে টাকা ধরা হয়েছে তা গত বছরের তুলনায় ৪ গুণ বেশি এবং এখানে আলোচনা করা হয়েছে যে খালি জমি পড়ে থাকলেই সরকার সেটা অধিগ্রহণ করবেন। এখন আর খালি জমি পড়ে থাকার উপায় নেই, খালি জমি পড়ে থাকলেই অসাধু ব্যবসায়ীরা যেকোনও মুল্যে সেই জমি কিনে অসাধু প্রচেষ্টায় নানারকমভাবে বাড়ি তৈরি করে বিক্রি করছেন। সেই কারণে দ্রুত এই জমিগুলি সরকারের পক্ষ থেকে অধিগ্রহণ করার দরকার এবং সেখানে গত বছরের তুলনায় যে বরাদ্দ বাড়িয়েছেন তারজন্য সত্যি প্রশংসার যোগ্য। জমি অধিগ্রহণ করার জন্য ৪ গুণ বেশি ধরা হয়েছে, এটা একটা ভাল সাধু প্রচেষ্টা, কিছুটা অভিনব প্রচেষ্টাও বটে। মাননীয় সদস্য সৌগত রায় মহাশয় বললেন যে ডিমান্ড যদি বেশি থাকে আর সাপ্লাই যদি কম থাকে তাহলে সেখানে দুর্নীতি হবে। ডিমান্ড যদি বেশি হয় এবং সেই তুলনায় যদি সাপ্লাই কম হয় তাহলে জিনিসপত্রের দাম বাড়ে এটাই সবাই জানে এবং এটাই অর্থনীতিতে লেখা আছে। কিন্তু ডিমান্ড বাড়লে আর সাপ্লাই কম থাকলে যে দুর্নীতি বাড়বে তা নাও হতে পারে। সুতরাং সঙ্গে সঙ্গে দুর্নীতিও বাড়ছে এই কথাটা ঠিক নয়। আর ডিমান্ডের তুলনায় যে সাপ্লাই কম এত সারা ভারতবর্ষ জুড়ে এই সমস্যা চলছে। এবং এটাই তো আসল সমস্যা। সেক্ষেত্রে আবাসনের দিক থেকে যদি অর্থের পরিমাণ আরও বেশি থাকতো তাহলে মাননীয় মন্ত্রী আরও ভাল করে বুঝে ঠিক করে পরিকল্পনা গ্রহণ করতে পারতেন। আমাদের এখানে অসাধু প্রোমোটাররা সবসময়ে ঘুরে বেড়াচ্ছে। খালি জমি পেলেই সেখানে বাড়ি তৈরি করছেন এবং অসাধুভাবে বিক্রি করছেন। ওইসব প্রোমোটরদের ব্যবসা বন্ধ করার জন্য ব্যবস্থা নেওয়া দরকার এবং সেক্ষেত্রে এই দপ্তরের বরাদ্দ বাবদ যে টাকা ধার্য করা হয়েছে তা প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়। তবে এই গৃহ নির্মাণ এবং জমি অধিগ্রহণ বাবদ যে টাকা ধার্য করা হয়েছে তা কম হলেও ১৪০ লক্ষ টাকা এবং ওইসব অসাধু ব্যবসায়ীদের হাত থেকে ঠিকমতো যাতে জমি অধিকগ্রহণ করা যায় তারজন্য মাননীয় মন্ত্রী সচেষ্ট হয়েছেন। তিনি যে জমি অধিগ্রহণ করে গৃহ নির্মাণের পরিকল্পনা নিয়েছেন এরজন্য তাঁকে সাধুবাদ জানাচ্ছি। তিনি বলেছেন যে কর্মরত মহিলা, নিঃসঙ্গ মহিলা বা বিবাহ বিচ্ছেদ হওয়া মহিলা এবং বিধবা নিঃসঙ্গ মহিলাদের জন্য আবাসন নির্মাণ করবেন এবং এরজন্য টাকা ধরা হয়েছে। তবে এটা ঠিক যে এরজন্য যে টাকা রাখা হয়েছে তা প্রয়োজনের তুলনায় কম। কিন্তু তৎসত্ত্বেও এই নতুন দৃষ্টিভঙ্গি তিনি এতে দেখিয়েছেন বলে তাঁকে সাধুবাদ জানাই। আমি আগেও বলেছি যে সবদিকে দৃষ্টি রেখেই এটা করা হয়েছে। ওঁদের যাতে করে বাসস্থান থাকতে পারে তারজন্য উনি ব্যবস্থা করেছেন এবং তাতে ৫৫ লক্ষ টাকা ধরে রেখেছেন। তারপরে অর্থনৈতিক দিক থেকে যারা দুর্বলতর শ্রেণী, দুর্বল নিম্ন আয় বিশিষ্ট মানুষ তাদের জন্যও দুটি পরিকল্পনা গ্রহণ করেছেন।

এই প্রকল্পগুলি আবাসন পর্যদের মাধ্যমে রূপায়িত হবে। আরেকটি বিষয়ে যেটা মাননীয় মন্ত্রী উল্লেখ করেছেন এবং আমাদের অভিজ্ঞতাও যেটা বলে সেটা হচ্ছে যে, গৃহ নির্মাণ ঋণ প্রকল্প—এই প্রকল্পটি একটু পরিবর্তিত হওয়া এক্ষেত্রে ঠিকমতো ঋণ গ্রহীতাদের সিলেকশন করা যায় না। এবং ঋণ দেওয়ার পরে সেই ঋণ আদায় করতে বা সংগ্রহ করতে অনেক ক্ষেত্রে অসুবিধায় পড়তে হয়। অনেক সময়ে মামলা মকদ্দমাও হয়ে যায় এবং প্রচুর ব্যয় সাপেক্ষ ব্যাপার। সেইদিকে মন্ত্রী মহাশয় যে নতুন চিন্তাভাবনা করেছেন এবং ঘোষণা করেছেন আমি মনে করি এটা খুবই যুক্তিযুক্ত হয়েছে। আবাসন পর্ষদ এবং হাডকো উভয়ে মিলে ঋণ দান প্রকল্পের মাধ্যমে ঋণ দেবে এবং এতে ফ্ল্যাট পেতেও অসুবিধা হবে না। আগে যে ব্যবস্থাটি ছিল সেটা ঠিক অ্যাফেক্টিভ হচ্ছে না। আরেকটি বিষয় হল যে, মাননীয় মন্ত্রীও জানেন এবং আমাদেরও অভিজ্ঞতা যা তাতে আমরা দেখছি যে ভি. আই. পি. রাস্তা বা আরও অনেক জায়গার ধারে যে সমস্ত বাড়ি ঘরদোর গড়ে উঠছে তারা অনুমতি নিচ্ছে না। কোথাও জেলাপরিষদের অনুমোদন বা কোথাও মিউনিসিপ্যালিটির অনুমোদন ছাড়াই এইসব বাড়িগুলো গড়ে উঠছে।

অনুমতি না নিয়ে এইসব বাড়ি হচ্ছে, ঐ অসাধু প্রোমোটাররা বাড়িগুলি করছে, এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। এটা যদিও আবাসন দপ্তরের ব্যবস্থা গ্রহণ করার কথা নয়, এর জন্য অন্য ব্যবস্থা আছে, তাহলেও আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এই বিষয়টা যেহেতু আপনি জানেন এই রকম কেউ করলে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার। এই বলে আমি আর একবার এটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী যে বাজেট উপস্থাপিত করেছেন তা আমি সর্বান্তকরণে সমর্থন করছি। তিনি খুবই সামান্য টাকা পেয়েছেন এবং সেই টাকায় যা করা সম্ভব তা তিনি করবার চেষ্টা করেছেন। গতবারে তিনি ৩২ কোটি টাকা পেয়েছেন, এবারে ৩৩ কোটি টাকা পেয়েছেন কিন্তু সিমেন্টের দাম বেড়েছে ৫-৬ গুণ, লোহার দামও বেড়েছে তার মধ্যেও তিনি যে কি করে কি করবেন আমি জানি না। এবারে খুবই সামান্য টাকা বেড়েছে। গতবারে তো এমবার্গো বছর ছিল, গতবারে যে কাজগুলি করার কথা ছিল সেইগুলি কতটা করতে পেরেছেন তা আমার জানার দরকার ছিল, তিনি যদি বলেন তাহলে ভাল হয়। তিনি দিল্লিতে যে পোর্ট ট্রাস্টের জমির জন্য চেষ্টা করেছেন এবং সেখানে সেই জমি যদি পাওয়া যায় মধ্যবিত্ত লোকেদের জন্য এবং সেখানে যদি মধ্যবিত্তদের জন্য বাড়ি তৈরি করতে পারেন তাহলে ভাল হয়। এই প্রচেষ্টার জন্য আমি আপনাকে অভিনন্দন জানাচ্ছি। আর একটি কথা বলতে চাই, পলতার ইট লোকে পায় না অথচ ইট ভাটি করে সমস্ত লোকেরা বড়লোক হয়ে যাচ্ছে, তাই এক্ষেত্রে পলতার ইটের ভাটির জন্য উনি যে টাকা বরাদ্দ করেছেন নতুন মেশিন দিয়ে, সেখানে কেন আমাদের লস হবে, সেটা কি আপনি দেখবেন? এবং সাথে সাথে এর উৎপাদনও যাতে বৃদ্ধি করা যায়—ডাবল করা যায় কিনা সেটা দেখতে হবে—ট্রেন্ড লোকের ব্যবস্থা করে সেটা দেখার জন্য আমি বলব। আর গ্রামাঞ্চলে কাঠ পুড়িয়ে যে ইট তৈরি হচ্ছে সেখানে

কাঠ না পুড়িয়ে যদি কয়লা জ্বালিয়ে করা যায় তাহলে ভাল হয়। তিনি গতবারে বলেছিলেন গৃহনির্মাণ ঋণ প্রকল্প অকেজো হয়ে গিয়েছে, সেইক্ষেত্রে আমার প্রশ্ন সরকারি কর্মচারিদের কথা আপনারা যকন ভাবছেন ঠিক আছে, তাদের জন্য তো ব্যাঙ্ক লোন দিতে চায়, কিন্তু গ্রামের যারা মধ্যবিত্ত লোক তারা তো লোন পায় না, তাই সরকার যদি এই ব্যাপারে এগিয়ে না আসে তাহলে সমস্যার সমাধান হবে না। গতবারে আপনি বলেছিলেন যে, গৃহনির্মাণ ঋণ প্রকল্পটি এর বর্তমান রূপ অকেজো হয়ে পড়ায় সচিবদের কমিটি প্রকল্পটিকে বাতিল করে দেবার সুপারিশ করেছিল। 'হাডকো'র সহযোগিতায় একটি নতুন নগদ ঋণ প্রকল্প চালু করার প্রশ্নটি এখন সরকারের বিবেচনাধীন রয়েছে। এটার ব্যাপারে এবারেও কিন্তু তার কোনও নির্দিষ্ট কথা আমরা পেলাম না যে কতখানি কি হয়েছে এবং কিভাবে মধ্যবিত্তরা গরিব লোকেরা গ্রামের লোকেরা ঋণ পাবে, তার জবাব যদি আপনি দেন তাহলে সুখি হব। গ্রামের ব্যাপারে আমি নিজে একজন ভুক্তভোগী লোক, একজনের জন্য সেখানে লোন পাওয়া যায় না। আর একটি ব্যাপারে বলছি ওয়েস্ট বেঙ্গল স্টেট হাউসিং কো-অপারেটিভ যে সাহায্য করতে পারতেন সেটা ৫০ জন লোক অকেজো করে দিয়েছে। আর সর্বশেষ একটি কথা বলব আমরা যারা এম. এল. এ. আছি তাদের জন্য একটা চৌকির ব্যবস্থা করা হয়েছে, অথচ অন্য স্টেটে ফ্ল্যাট আছে, এখানে যে সমস্ত এম. এল. এ.রা নতুন বিয়ে করেছেন তাদের জন্য ভাববেন না? এই বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় সভাপতি মহাশয়, আজকে আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সম্পূর্ণ সমর্থন করছি এবং কয়েকটি কথা এখানে বলছি। এই সভাতে একটু আগে আমাদের বিরোধী দলের বন্ধু সৌগত রায় মহাশয় খুব সুন্দর ভাষণ দিয়েছেন। তার এই ভাষণের মধ্যে কোনও গঠনমূলক ব্যাপার আছে বলে আমার মনে হল না। এই বাজেটের মধ্যে যে একটা মানবিক দৃষ্টিভঙ্গি, একটা প্রগতিশীল দৃষ্টিভঙ্গি আছে সেটা তারা বুঝতে পারলেন না। বা হয়তো বুঝেছেন কিন্তু বিরোধিতার জন্যই হয়তো বিরোধিতা করেছেন। এই বাজেটের মধ্যে একটা বিশেষ দিক আছে এবং এটা সংক্ষেপে বলা যাবে না। এখানে বাজেটের মধ্যে একটা জায়গায় ফুটপাথবাসী ও নিশিবাসীদের জায়গার জন্য একটা সংস্থান করা হয়েছে। স্যার, আপনি জানেন কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতির ফলে এবং ভারতবর্ষের যে সোসিও ইকনমিক কন্ডিশন তার মধ্যে ৩৩ শতাংশ মানুষ ভারতবর্ষের রিডাননডাস্ট্রি হয়ে গেছে, তারা ফালতু মানুষ হয়ে গেছে। তাদের আস্তানা হয়ে গেছে রেলওয়ে স্টেশনে, পুটপাথে এবং বিবিধ জায়গায়। আজকে এত সংখ্যক মানুষ ফালতু হয়ে গেছে, তাদের কোনও ঠিকানা নেই। তাদের জন্য আপনাদের কোনও দুঃখ নেই আজকে বিভাগীয় মন্ত্রীমহাশয় কিন্তু তাদের কথা চিন্তা করেছেন। এই যে মানবিক স্পিরিট, সেই স্পিরিটটার দরকার ছিল। আমি এই প্রসঙ্গে বলব যে মন্ত্রী মহাশয় নিম্ন আয় এবং মধ্য আয়-এর লোকদের জন্য যে কথা চিন্তা করেছেন তা অত্যন্ত উদার। মন্ত্রী মহাশয় জানিয়েছেন তার কাছে যে টাকাটা আছে সেই টাকাটা এবং আমাদের কাছে যে চাহিদা আছে এই দুটোর মধ্যে একটা ফারাক রয়েছে। এখানে দাঁড়িয়ে আমরা যদি আকাশ-কুসুম কল্পনা করি এবং বড় বড় ভাষণ দিই ও সভাকে বিভ্রান্ত করি এবং সেই

চেষ্টা থেকে বিরত হতে আমি বিরোধী বন্ধুদের অনুরোধ করব। আজকে আমাদের সবাইকে ভাবতে হবে যে টাকাটা কোথা থেকে আসবে? ন্যাশনাল হাউস বিল্ডিং পলিসি কেন্দ্রীয় সরকার মেক-আপ করেছেন। এতবড় একটা পলিসি, কিন্তু ,এখানে আমাদের কোনও হাত নেই। কেন্দ্রীয় সরকার যে হাউসিং পলিসি রেখেছেন, তাতে আমাদের যে হাউসিং প্রবলেম তাতে এই দপ্তর সংবিধানের নীতির মধ্যে থেকে কাজ করছে। সেখানে আমরা কি দেখছি? কেন্দ্রীয় সরকার তার কোনও দায়িত্বটাই পালন করছে না। আজকে কলকাতা এবং সারা পশ্চিমবাংলায় যে গৃহ সমস্যা তাতে কেন্দ্রের যে সহযোগিতার হাত বাড়ানোর দরকার ছিল তা তারা করেননি। আমাদের যে পরিস্থিতি সেই পরিস্থিতির মধ্যে আমি একটা সাজেশন মন্ত্রী মহাশয়ের কাছে রাখব। আবাসন প্রকল্পটি আরও ব্যাপকভাবে সাধারণ মানুষের স্বার্থে এনে আমাদের এগোতে হবে এবং তাদের জন্য কিছু কিছু কাজ আমাদের করতে হবে। এই পেরিফেরিটা আমাদের বোঝা দরকার। এল. আই. সি. ও বিভিন্ন বে-সরকারি প্রতিষ্ঠানের সঙ্গে কথা বলতে হবে ও সমস্যাটা দেখতে হবে। দরকার হলে আমাদের নিবাসী ভারতীয়দের সঙ্গেও কথা বলতে হবে।

আর একটা কথা বলতে চাই যে, বিশেষ করে গ্রামাঞ্চলে এবং মফস্বলে যেটা হয় সেটা হচ্ছে যে, আমাদের গৃহনির্মাণ করবার জন্য যে ঋণ দেওয়া হয়—মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্তদের—এদের মধ্যে এই ব্যাপারটাকে আরও বেশি করে উৎসাহিত করতে হবে। এই ব্যাপারে একটা মানবিক দৃষ্টিভঙ্গি রাখতে হবে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রগতিশীল বাজেট এখানে রেখেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কাজ হাউসিং বিষয়ে। হাউসিং বিষয়ে যে সমস্ত টাকা সেটার জন্য খুব বেশি বক্তৃতার দরকার নেই। এটা আমরা সকলেই বুঝতে পারছি। এখন কথা হচ্ছে, একটা সরকার, এই সমস্যাটার মোকাবিলার একটা বাস্তব সম্মত পরিকল্পনা নিয়ে এগোচ্ছে কি এগোচ্ছে না? ব্রেক থ্রু করা যাবে কি করা যাবে না সেটা আমি বলতে পারব না। এটা আমরা বুঝি কিছু করতে হবে এবং কিছু করবার দরকার আছে। সেজন্য বিভিন্ন স্তরে আলাপ আলোচনা করে কিছু কর্মসূচি নিয়ে এগোনোর চেষ্টা করছি। যার কিছু কিছু এখানেতে উল্লেখ করা হয়েছে। এইভাবে যদি জিনিসটা ভাবি শহরের সমস্যা এবং গ্রামের সমস্যাকে যদি আলাদা করা যায়, আগামী ৮-১০ বছরের মধ্যে ৫০ হাজার ফ্ল্যাট করতে হবে। ফ্ল্যাট ছাড়া উপায় নেই। এটা যদি করতে হয় অন্যান্য যে সমস্ত প্রাইভেটে নিয়ম মাফিক হয় হোক। সরকারকে প্রধানত নিজের উদ্যোগ নিয়ে তার পরিকল্পনার মধ্যে ৮-১০ বছরের মধ্যে করতে হয় সেটা একটা মিনিমাম প্রোগ্রাম হিসাবে ব্যবহার করছি। কিভাবে করব? আমাদের হাউসিং ডিপার্টমেন্ট—যার বাজেট এখানে রাখা হল তার একটা সংস্থান আছে টাকা, পয়সার সমস্যা—এটা আপনারা দেখেছেন। বিশেষ করে সরকারি কর্মচারিদের জন্য রেন্টাল ফ্ল্যাট কিছু, ওনারশিপ ফ্ল্যাট কিছু এইগুলিকে তারা করতে পারেন। সাধারণ মানুষের জন্য বাড়ি করতে আমাদের হাউসিং বোর্ড প্রধানত ওনারশিপ ফ্ল্যাট করেন এবং করবেন। সেই বিষয়ে আমরা এখানেতে উল্লেখ করেছি। হাউসিং বোর্ডের পারফরমেন্স ৫০ হাজার ফ্ল্যাট প্রধানত ওনারশিপ ফ্ল্যাট—এল. আই. জি., এম. আই. জি., এইচ. আই. জি.—এই সমস্ত গ্রুপকে নিয়ে। হাউসিং বোর্ডের প্রোডাকশন

কন্ট্রোলটাকে বাড়াতে হবে। গত বছরের ফিগারের সাথে এই বছরের ফিগার যদি দেখেন তাহলে দেখা যাবে—৩ হাজার ৮০০র মতন শুরু করেছি। হাউসিং বোর্ড নিজেরা কুড়ি হাজার ফ্ল্যাট বানাবেন। এইরকম একটা টার্গেট নেওয়া হয়েছে। এই ক্ষেত্রে আমরা যে সিদ্ধান্তটা নিয়েছি যে হাউসিং বোর্ড মার্কেট বরো করতে পারে এবং তাতে কিছুটা সুবিধা হবে। হাউসিং ডিপার্টমেন্টের যে ইনফ্রাস্ট্রাকচার আছে অনেক সময় তার পুরোপুরি ব্যবহার করতে পারছি না। হাউসিং বোর্ডের ডিপোজিট ওয়ার্ক আমরা হাউসিং ডিপার্টমেন্টকে দিয়ে করব। সাইমুলটেনিয়াসলি প্রাইভেটের জন্য ওনারশিপ ফ্ল্যাট হাউসিং ডিপার্টমেন্ট শুরু করেছে। শম্পা মির্জা নগরে এই রকম একটা বিস্তীর্ণ জায়গাতে হাউসিং ডিপার্টমেন্ট বেশ কয়েকশত ফ্ল্যাট বানাবেন। হাউসিং বোর্ড ডিপোজিট ওয়ার্ক হিসাবে করবেন। হাউসিং বোর্ডের টাকায় বানাবে এবং এতে টার্গেটের কিছু যেতে পারব। হাউসিং বোর্ড এবং হাউসিং ডিপার্টমেন্টের জয়েন্ট ভেঞ্চারের মধ্যে যেগুলি আছে সেটা আমরা রেখেছি। গতকাল এই ব্যাপারে আলাপ-আলোচনা হয়েছে, কিভাবে হচ্ছে, প্যাটার্ন কি হবে, সরকারের কি ভূমিকা হবে সমস্ত রকম আলাপ-আলোচনা শুরু করেছি। বাজেট বিতর্কে দাঁড়িয়ে বিধানসভায় বলা যায় কিছুদিনের মধ্যে আমাদের যে চূড়ান্ত সিদ্ধান্ত সেগুলি আমরা করতে পারব। যাতে ৫০ হাজার ফ্ল্যাট ৮-১০ বছরের মধ্যে করা যায়। প্রধানত তিনটে এজেন্সীকে সামনে রেখে জয়েন্ট ভেঞ্চারে ৫১ পারসেন্ট শেয়ার সরকারের থাকবে এবং এর ফলে গভর্নমেন্ট ডিপার্টমেন্ট এবং হাউসিং বোর্ড এবং সরকার পরিচালিত জয়েন্ট ভেঞ্চারের মাধ্যমে একাধিক ফ্ল্যাট করতে হবে।

এই একটা সিদ্ধান্ত নিয়ে আমরা এগোবার চেষ্টা করছি এবং সেক্ষেত্রে বড় বাধা এগুলো যা আছে ইনফ্রাস্ট্রাকচারস ডেভেলপ সেটা আমরা করেছি। সেটা সৌগতবাবু সঠিকভাবে বলেছেন যে ৫০ হাজার ফ্ল্যাট যদি কলকাতা, শিলিগুড়ি এই রকম মেট্রোপলিটন টাউনগুলোর আশেপাশে আমাদের করতে হয়, তাহলে তিন হাজার বিঘে অর্থাৎ এক হাজার একর জমি আমাদের দরকার। সেই জমি নিয়ে ভীষণ সমস্যার মধ্যে আমরা পড়েছি। কিছু আরবান ল্যান্ড সিলিংয়ের জমি, কিছু ভেস্টেড জমি যৎসামান্য এখানে যা পাওয়া যায়, সেগুলো অ্যাকোয়ার করতে হবে। আর কোনও রাস্তা নেই, অ্যাকোয়ার করতে হবে। সেটা বড় জায়গায় ভি. আই. পি. রোডের পাশে করেছি। সেখানে দু'একজন কোর্টে গিয়েছে। সেখানে আমরা দেখছি, কাজ সেখানে আমরা নিশ্চয় শুরু করতে পারব। এই রকম আরও জায়গায় আমাদের জমি অ্যাকোয়ার করতে হবে। তাছাড়া, কোনও রাস্তা নেই এবং এই জমি অ্যাকোয়ার করতে গেলে স্বাভাবিকভাবেই আমাদের সাথে একটা বিরোধ হবে কিছু মানুষের যারা সাদাভাবে ব্যবসা করে না। ভি. আই. পি. রোডের জমিতে যেটা আমরা বুঝলাম, আমরা জমি তো নিয়ে নিলাম, আমরা তো টাকা তাদের দেবো, আপত্তি কোথায়? কারণ গভর্নমেন্ট যে টাকা দেবে অ্যাকোয়ার করার পর সেটা হচ্ছে গত ৪-৫ বছর ধরে সেইখানে আশেপাশের জমি যে দামে কেনাবেচা হয়েছে তার একটা অ্যাভারেজ করে দেবো। খুবই রিজনেবল ব্যাপার। তাহলে তাদের আপত্তি কিসের? আপত্তি হচ্ছে এইজন্য যে কিছু কালোবাজারি বা এইরকম মানুষ যেটা গৌতমবাবু বললেন ৫ লক্ষ টাকা কাঠা এখন কলকাতায় জমির, কিন্তু রেজিস্ট্রি অফিসে কেউ ৫ লক্ষ টাকা কাঠায় জমি বিক্রি দেখাচ্ছে না, কেউ ওটা করছে না।

জমি বিক্রি হচ্ছে ৫ লক্ষ টাকায়, ওটা লেখা হচ্ছে ৫০ হাজার টাকায় বিক্রি হল বা কেনা হল বলে। স্ট্যাম্প ডিউটি তাই হল। আর সাড়ে চার লক্ষ টাকার জিনিস হয়ে গেল। গভর্নমেন্ট এক টাকাও কালো টাকা দিতে পারে না। প্রশ্নই ওঠে না। সেখানে ৫০ হাজার টাকায় যে রেজিস্ট্রি হচ্ছে, তাই দেবো। তাদের ভীষণভাবে স্বার্থে ঘা হবে। উদাহরণস্বরূপ বলা যেতে পারে, ভি. আই. পি. রোডে ওইসব জমি প্রোমোটাররা যা কিনেছে, সেই ৯০ বিঘে জমির জন্য তাদের দেব ২ কোটি টাকা, খুবই রিসনেবল কাগজপত্রে। কিন্তু দেখা গেল কালো টাকায় এটা সেটা সব মিলিয়ে তার ৮-১০ কোটি টাকা ঢালা হয়ে গিয়েছে। তা তাদের মাথায় বাজ পড়েছে। তো তাদের বাঁচানোর রাস্তা কি করব। আমরা তো তা পারব না। তাহলে ওরাই বাঁচবে, আমাদের উঠে আসতে হবে। তা তো আমরা করতে পারি না। সেইজন্য উনি যেটা বলেছেন আমরা সম পরিমাণে উদ্বিগ্ন যে কলকাতাসহ আশে-পাশের গরিব মানুষ রাজ্যের সাধারণ মানুষ থাকতে পারবেন কিনা। এর একটা সুনির্দিষ্ট উত্তর আমাদের সবাইকে মিলে দিতে হবে। বেশিদিন এড়িয়ে যাওয়া যায় না। সেইজন্য আমাদের কিছু ব্যবস্থা নিতে হবে। সেজন্য কিছু লোকের আঁতে ঘা লাগবে। সেটা হয়তো আরও কিছুদিনের মধ্যে এইরকম কিছু জমি দু-একশো বিঘে জমি সেগুলো অ্যাকোয়ার হবে। সে হয়তো কেউ কিনে বসে আছে এই সমস্ত ফাটকাবাজি করার জন্য। তাদের স্বার্থ দেখতে গেলে তো আমাদের চলবে না। এইগুলো আমাদের করতে হবে, কিন্তু তাতেও তো সব পাব না। সেইজন্য উনি যেটা বলেছেন কলকাতার উপরে অনেক জমি আছে—সি. পি. টি. রেল, ডিফেন্স, আমাদের সরকারের এবং কর্পোরেশনের সামান্য কিচু জমি আছে। সি. পি. টি.র আছে। যেহেতু উনি বললেন, সেইজন্য বলি যে, আজকেই ঘটনাচক্রে মিনিস্টার জগদীশ টাইটেলরকে দু-ঘন্টা আগে মেসেজ পাঠালাম। কারণ গত সপ্তাহে তার সাথে আমাদের আলোচনা হল। সি. পি. টি. যে জিনিসটায় হাত দিতে যাচ্ছে, উনি যে ব্রেসিয়ারটা দেখেছেন—নিউ আলিপুরে ১৫৩ বিঘা জমি, বি. বি. ডি. বাগে কিছু জমি আর গঙ্গার ধার দিয়ে খালি জমি—এই সমস্ত নিয়ে সি. পি. টি. রিয়েল এস্টেটের বিজনেস করছে চারশো কোটি টাকার, কারণ সেই টাকা পোর্টে খরচ করবে, ভাল। আমরা কি বললাম দিল্লিতে টাইটেলর সাহেবকে, আপনি গঙ্গার ধারে খালি জমি যা করছেন বা অন্য জায়গায় করছেন, সেই টাকা পোর্টে খাটাবেন, খাটান। ওখানে তো বাড়ি করা যাবে না। কিন্তু এই ১৫৩ বিঘা জমিতে বাড়ি বানাচ্ছেন, আমরা একটা প্রাথমিক হিসাবে দেখলাম, সেই বাড়ির সর্বনিম্ন দাম হবে ১০ লক্ষ টাকা, আর সর্বোচ্চ দাম ৫৫ লক্ষ টাকা। ৫৫ লক্ষ টাকা একটা ফ্ল্যাটের দাম, আর সর্বনিম্ন ১০ লক্ষ টাকা। এই যে করে টাকা তুলছেন, এর একটা অংশ জমি কেন্দ্র রাজ্য সরকারকে দিয়ে দিন, আমরা সাধারণ মানুষের জন্য করতে পারব, সেইটা দিয়ে দিন। আর বাকি কিছু করবেন, পোর্টে খাটাবেন, সে আর কি করা যাবে, তো করুন। উনি তার উত্তরে তখন বললেন যে, নন-রেসিডেন্ট ইন্ডিয়ানরা সব থাকবেন। ৫৫ লক্ষ টাকায় বাড়ি কিনে থাকবেন, এইসব সাধারণ লোক সব থাকবেন সেখানে এইসব কি ঠিক হবে? আমি তখন বললাম, কি আপনি বলছেন? এইটা একটা কথা হল? ১৫৩ বিঘার বাইরেও তো কলকাতা শহরটা আছে, সেখানেও তো সাধারণ মানুষ থাকে।

সেখানেও তো সাধারণ লোক থাকে। আপনি আপনার জায়গায় স্বপ্নের দেশ বানাতে

চাইছেন সেটাকে ঘিরে ফেলুন। ১৫৩ মধ্যে ৫০ বিঘা গভর্নমেন্টকে দিন, দিয়ে বাকিটা ঘিরে যা করতে চাইছেন করুন যখন করবেন ঠিক করেছেন। কিন্তু আমাদের ৫০ বিঘা দিন যেখানে আমরা ৩-৪-৫ লক্ষ টাকার ফ্ল্যাট বানাতে পারি। যাইহোক, শেষে উনি বললেন, ঠিক আছে, আমি সি. পি. টি.র চেয়ারম্যানকে ম্যাসেজ পাঠাচ্ছি। আপনার কাছে সমস্ত কাগজপত্র নিয়ে তারা যাবেন, দেখুন কি হতে পারে। কিন্তু আজ পর্যন্ত সি. পি. টি.র চেয়ারম্যানের কাছে সেটা আসেনি।

**Mr. Chairman :** The time will expire at 4.45 P.M. and the Minister will take some time more. So with the consensus of the House may I extend the time by another 20 minutes?

(voices : yes)

So, with the consensus of the House, the time is extended by another 20 minutes and I think the Hon'ble Minister will finish his reply within 20 minutes.

[4-40—4-49 P.M.]

**শ্রী গৌতম দেব :** এর পর রেলমন্ত্রী শ্রী জাফর শরিফের কথা বলি। এ ব্যাপারে আপনাদের সাহায্য আমরা চাইবো, আশা করি নিশ্চয় আপনারা সাহায্য করবেন। আমাদের এম. পি.দের নিয়ে তার কাছে গেলাম। প্রথমে উনি তো কিছু বলবেন না তারপর আমরা বললাম যে পশ্চিমবঙ্গের কয়েকটা ইংরাজি, বাংলা কাগজে এই খবর বেরিয়েছে যে কলকাতার প্রোমোটাররা সব আপনার রেল ভবনে লাইন দিয়েছে। আপনার মন্ত্রী মল্লিকার্জুন ঘোষণা করেছেন যে রেলের সব সারপ্লাস ল্যান্ড প্রোমোটারদের দিয়ে দেবেন। তখন উনি বাধ্য হয়ে বললেন যে, হ্যাঁ, এটা আমরা করেছি—বাঙ্গালোরে করেছি এবং কলকাতাতেও আমাদের মেজারমেন্ট হয়ে গিয়েছে—কতটা জমি, কি হবে, না হবে। আমরা তখন বললাম যে তার একটা অংশ আমাদের দিন। উনি বললেন, আপনাদের কম দামে দিলে পরে তো আমাদের পারপাস সার্ভ হবে না। আপনাদের মতন বিভিন্ন স্টেট যদি আসতে শুরু করে তাহলে আমরা রেলের জন্য যে টাকা তুলব—তা তো করতে পারব না। আমরা বললাম, আপনারা একটা অংশ রেখে দিন যা আপনারা করতে যাচ্ছেন তারজন্য আর বাকি একটা অংশ তো বাড়ি করবেন, বাড়ির জন্য ওখানে একটা দপ্তর আছে, সরকার আছে, সেখানে সাধারণ মানুষের জন্য তো কিছু রাখবেন। অদ্ভুত সব যুক্তি ওদের। ঘটনাচক্রে বম্বের রেফারেন্স দিচ্ছিলেন। বম্বের একজন মন্ত্রী এসেছিলেন, তারও সেই একই কথা যে একটা কম জোরি লোক, কম পয়সার লোক যদি তারা ৩০-৪০ কিঃ মিঃ দূরে থাকে তাহলে অসুবিধাটা কি? বম্বের যে মন্ত্রী এসেছিলেন একটা মিটিং-এর ব্যাপারে তিনিও সেই একই কথা বলেছেন। তখন ওকে আমি বললাম, এই যে গ্রেট ইস্টার্ন হোটেলে এই ভদ্রলোক আপনাকে চা এনে দিচ্ছেন এই ভদ্রলোক যদি ৪০ কিঃ মিঃ দূরে থাকেন তাহলে আপনার চা'টা কে এনে দেবে? পৃথিবীতে কি এমন কোনও শহর আছে যেখানে বড়লোকই থাকবে, গরিব লোক থাকতে পারবে না? আর ঐ রেলমন্ত্রীও দেখলাম বললেন যে ৩০-৩৫ কিঃ মিঃ দূরে

সাধারণ লোক চলে যায় তো আমি রেলমন্ত্রী, আমি তাদের রেলে করে নিয়ে আসব। শহরের এইসব জমি খুব হাইলি কস্টলি, এগুলি বেচে টাকা পেলে আমরা রেলের উন্নতি করতে পারব। এতে আপনাদের অসুবিধাটা কি? এইসব যুক্তির সাথে কি করে আপনি লড়বেন? গরিব সব মানুষ ৩০-৩৫ কিঃ মিঃ দূরে চলে যাবে শহরের, আই উইল ব্রিং দেম ব্যাক, আমার ট্রেন আছে, আমার বাস আছে—এইসব হচ্ছে যুক্তি। এখন সৌগতবাবুকে বলব, মাননীয় সত্য বাপুলি মহাশয় একটা ব্যাপারে ডেপুটেশনে গিয়েছিলেন, তাকেও বলব, আমরা তো এসব ব্যাপারে আপনাদের সাহায্য চাই। সি. পি. টি.র জমি আমরা চাইছি, সি. পি. টি.কে জমি দিতে হবে। রেলের জমি আমরা চাইছি, রেলকে জমি আমাদের দিতে হবে। এই যে ৫০ হাজার ফ্ল্যাট বাড়ি আমরা বানাব ঠিক করেছি কলকাতার আশেপাশে এবং বড় শহরে এ ব্যাপারে এখানে জমি নিয়ে যারা কালোবাজারি করছে তাদের সে জমি নিয়ে নেবার ব্যবস্থা আমরা করব, এটা আমাদের দায়িত্ব, তারজন্য আমরা দিল্লির দিকে তাকাব না কিন্তু দিল্লির যে জমি, একটা সরকার আর একটা সরকারকে দিয়ে দেবে—একটা অংশ তারা রাখুক—এ ব্যাপারে দয়া করে আমাদের সাহায্য করবেন তাহলে আমাদের সুবিধা হবে।

আপনারা দেখেছেন যে এবারে আমরা গ্রামের জন্য ১ কোটি ৩০ লক্ষ টাকা বরাদ্দ করেছি। আমরা লোন নিয়ে এই টাকাটা গ্রামে দেব। ৯ হাজার ৪০ জন মানুষ ৮ থেকে ১২ হাজার টাকা করে বাড়ি করার জন্য ঋণ হিসাবে পাবেন। এই ২৪ পরগনাতে গত সাইক্লোনের পর এটা করে আমরা ভালই ফল পেয়েছি। এবারেও তার থেকে সাহস নিয়ে ১১ কোটি ৩০ লক্ষ টাকা লোন আমরা নেব এবং তা নিয়ে বিভিন্ন জেলার গরিব মানুষদের বাড়ি করার জন্য তা দেব। তারপর ৮ থেকে ১০ বছর ধরে তারা আস্তে আস্তে তা শোধ করবেন। এটা তৈরি হবে জেলা পরিষদের মাধ্যমে। আমরা এই লোনটা নিয়ে জেলা পরিষদের মাধ্যমে বেনিফিশিয়ারি, তাদের দিয়ে দেওয়া হবে। আর একটা কথা এখানে বলে রাখছি এই সুযোগে, এই যে ১৬-১৭ হাজার আমাদের ফ্ল্যাট আছে, নন-গভর্নমেন্ট এমপ্লয়িজ, এল. আই. জি., এম. আই. জি., সেইগুলোকে বলা হয়, সেখানে সাধারণ মানুষরা যাতে থাকতে পারেন সেটা তো ওনারশিপের ব্যাপারে মানিকতলাতে অ্যারেজমেন্ট করতে বলেছি ওনারশিপ দেওয়া যায় কিনা এবং কাজটা অনেকটা এগিয়ে গেছে। সেখানে মোর দ্যান ৯০ পারসেন্ট তারা লিখিতভাবে দিয়ে গেছে, তারা বাড়ির মালিক হতে চান। সেই ব্যাপারটায় আমরা এগোচ্ছি, হয়তো তাড়াতাড়ি একটা সিদ্ধান্ত নিতে পারব। বাকিগুলো নিশ্চয়ই সময় লাগবে। কিন্তু সেখানে যরা আনঅথরাইজড, তাদের আমরা কি করে রাখব? আপনি বাড়ি করেছেন সল্ট লেকে, বাড়ি করেছেন এক জায়গায়, অথচ সরকারি বাড়িটা ৪০ টাকা ভাড়া, ৬০০ স্কোয়ার ফিট জায়গা, তিনি ছাড়ছেন না, এ তো আমরা রাখতে পারি না। এক জায়গায় দেখলাম, অধ্যাপক মানুষ বাড়ি করেছেন, তিনি সরকারি ফ্ল্যাটটা ছাড়ছেন না। তাকে যখন বলা হল, তখন তিনি বললেন পরীক্ষার খাতা দেখার জন্য ফ্ল্যাটটা রাখা হয়েছে। এই রকম জিনিস হতে পারে আজকের দিনে? যাই হোক সেই কারণে ৬টা জায়গায় আমি চাবি নিয়ে নিয়েছি। এই রকম প্রায় দেড় হাজার ফ্ল্যাট আমাদের কলকাতা, হাওড়া এবং আসানসোল-এ আছে, দেড় হাজার ফ্ল্যাট, যেখানে

তাদের থাকার অধিকার নেই, তারা আনঅথরাইজড, এদেরকে আমরা সরাবো। এটাকে কি বলবেন আমি জানি না। এই সহযোগিতাটাও আমরা আপনাদের সকলের কাছ থেকে চাই। সেই কারণে আর কিছু বেশি না বলে, আমাদের মডেস্ট বা কর্মসূচি, সেটা গ্রহণ করেছে এবং সকলের সাহায্য, সহযোগিতা পেলে নিশ্চয়ই আমাদের কিছুটা অগ্রগতি হতে পারবে। আশা করি আমার এই বাজেট প্রস্তাবকে আপনারা সমর্থন করবেন এই কথা বলে কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।.

**Mr. Chairman :** There are four cut motions to Demand No. 36. All the cut motions are in order and have already been moved.

The motions moved by Shri Abdul Mannan, Shri Saugata Roy and Shri Prabir Banerjee that the amount of the Demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta moved on 25th March, 1992 that a sum of Rs. 33,73,71,000/- be granted for expenditure under Demand No. 36, Major Heads : "2216—Housing, 4216—Capital Outlay on Housing and 6216—Loans for Housing".

(This is inclusive of a total sum of Rs. 8,45,00,000/- already voted on account), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 4-49 p.m. till 11 a.m. on Wednesday, the 1st April, 1992 at Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 1st April, 1992 at 11-00 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 14 Ministers, 8 Ministers of State and 145 Members.

[11-00 — 11-10 A.M.]

**শ্রী আবুল বাসার ঃ** স্যার, ইন্দিরা গান্ধী হত্যার পর ১৯৮৪ সালে বহু শিখকে হত্যা করা হয়েছিল। সে ঘটনায় কংগ্রেস নেতা সজ্জন কুমারের নামে চার্জ শিট দেওয়া হয়েছে। কিন্তু সে ঘটনার সঙ্গে জড়িত আরও দুজন, এইচ কে এল ভগৎ এবং জগদীশ টাইটলারের নামে চার্জ শিট দেওয়া হয় নি। কেন দেওয়া হয় নি? তারা মন্ত্রী ছিলেন বলে কি? ওরা সে সময়ে সারা দেশে আগুন জ্বালিয়েছিলেন, লক্ষ লক্ষ লোককে হত্যা করেছিলেন।

(গোলমাল)

স্যার, আমি বলছি কংগ্রেসের মানুষদের এটা জানা উচিত যে, তারা কি করেছিলেন এবং আজকে তাদের এর জন্য অনুতপ্ত হওয়া উচিত।

**(ডাঃ জয়নাল আবেদিন কিছু বলার চেষ্টা করেন।)**

আমি দেশের হয়ে কথা বলছি, সারা ভারতবর্ষের জন্য কথা বলছি। জাতীয় সংহতির জন্য কথা বলছি, বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে কথা বলছি।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** স্যার, আপনি কি ওকে বলার অনুমতি দিয়েছেন?

**মিঃ স্পিকার ঃ** প্রথম অবস্থায় অনুমতি ছাড়াই তো হয়।

**শ্রী জ্ঞানসিং সোহনপাল ঃ** স্যার যে, কথাগুলো অনুমতি ছাড়াই বলা হয় সে কথাগুলো কি রেকর্ডে যাবে?

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবুল বাসার, আপনি চাইছেনটা কি? আপনি বললেন, সজ্জন কুমারের নামে চার্জ শিট হয়েছে ৮৪ সালের শিখ হত্যার অভিযোগ সম্বন্ধে এবং কয়েক জনের নামে চার্জ শিট হয় নি, তাদের চার্জ শিট হওয়া উচিত। কিন্তু আপনার বক্তব্যটা কি তা আমি বুঝলাম না!

**শ্রী আবুল বাসার ঃ** আমি বলতে চাইছি, কংগ্রেসি নেতা সজ্জনকুমারের নামে (এম পি) চার্জশিট দেওয়া হয়েছে অথচ আর ২ জন বাকি রয়েছে, তাদের ক্ষেত্রে চার্জশিট দেওয়া হচ্ছে না। এরা হলেন, এইচ কে এল ভগৎ এবং জগদীশ টাইটেল্যার। এদের ২ জনের নামে

চার্জশিট দেওয়া হলে ভাল হত বলে আমাদের মনে হয়। দেশে শান্তি ফিরে আসত। খুনের সঙ্গে ওরা জড়িত ছিল। এতে করে সুবিধা হত দেশের পক্ষে, বিচ্ছিন্নতাবাদের পক্ষে মঙ্গল হত। এই চার্জশিট কেন দিলেন না এটাই আমার বক্তব্য।

## Heldover Starred Questions
## (to which oral answers were given)

### নন-জুডিশিয়াল স্ট্যাম্প

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯০৩) **শ্রী তোয়াব আলি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১০ (দশ) টাকার নন-জুডিশিয়াল স্ট্যাম্প সরবরাহ বন্ধ করে দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এর কারণ কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী তোয়াব আলি ঃ** বাস্তবে দেখতে পাচ্ছি ১০ টাকার নিচে নন-জুডিশিয়াল স্ট্যাম্প পাওয়া যাচ্ছে না এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানেন?

[11-10 — 11-20 A.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** নন-জুডিশিয়াল স্ট্যাম্প বিভিন্ন মূল্যমানের যা আছে তার ১ বছরের হিসাবে ত্রৈমাসিক হিসাব আমি এনেছি। নন-জুডিশিয়াল স্ট্যাম্প যোগান দেবার অধিকার একমাত্র কেন্দ্রীয় সরকার নিজেদের কাছে রেখেছেন। এটা নাসিকের ইন্ডিয়া সিকিউরিটি প্রেস থেকে সরবরাহ করা হয়। রাজ্য সরকার ৩ মাস আগে থেকে ইন্ডেন দেন। আপনি যে মূল্যমানের কথা অতিরিক্ত প্রশ্নের ক্ষেত্রে বললেন, আমি সবগুলি সাধারণভাবে বলছি। ৫ টাকা মূল্যমানের যেটা সবথেকে নিচের সেটা থেকেই বলছি। এতে একটা সমস্যা ছিল, বিশেষ করে যে অর্থবর্ষ কাল শেষ হয়েছে সেই অর্থবর্ষের শেষে অর্থাৎ ডিসেম্বর মাস পর্যন্ত এই সমস্যাটা ছিল। আমরা বারং বার নাসিকের কাছে ইন্ডেন পাঠাই। তার হিসাব আমাদের কাছে আছে, এছাড়া আমাদের অফিসারদেরও পাঠাই। তবে এটা ভাল কথা, জানুয়ারি মাস থেকে সেই সমস্যার কিছুটা সুরাহা হয়েছে। জানুয়ারি থেকে মার্চ এই সময়ে যে ১০ লক্ষ ইন্ডেন পাঠানো হয়েছিল সেই ১০ লক্ষ ইন্ডেন পাওয়া গেছে এবং তার যোগানের দিক থেকে অব্যাহত রাখা গেছে। তারপর ১০ টাকা মূল্যমানের, যেটা এফিডেবিট সবথেকে বেশি হয়, এবং এছাড়া জমি হস্তান্তর এবং অন্যান্য হস্তান্তরের ক্ষেত্রে নন-জুডিশিয়াল স্ট্যাম্প লাগে সেখানেও সমস্যা ছিল ঐ ডিসেম্বর মাস থেকে। জানুয়ারি থেকে মার্চ ২০ লক্ষ এই স্ট্যাম্পের

জন্য ইন্ডেন করা হয়েছিল। তা থেকে মার্চ পর্যন্ত ৩ লক্ষ পাওয়া গেছে। আমরা আগে থেকে ইন্ডেন দিয়েছি। এপ্রিল ৯২ যেটা আজ থেকে শুরু হয়েছে, ২০ লক্ষ যোগান আমরা ইতিমধ্যে পেয়েছি। তারপর ২০ টাকা মূল্যমানের ৫ লক্ষ সংখ্যায় আমরা ইন্ডেন পাঠিয়েছিলাম, তার যোগান পাওয়া গেছে। তাই এখানেও যোগান অব্যাহত রাখা যাবে। (২) আমরা কেন্দ্রীয় সরকারকে এই অভিজ্ঞতার ভিত্তিতে বলেছি যে কিছুটা বিকেন্দ্রীকরণ করা যায় না? এই সব ছাপানোর ব্যাপার আপনারা কিছুটা রাজ্য সরকারের হাতে ছেড়ে দিন না। আমরা এর চেয়ে অনেক গোপনীয় জিনিস ছাপাই। এই আলোচনা চলছে। আমি আপনার মাধ্যমে হাউসকে আনন্দের সঙ্গে জানাচ্ছি—অন্য রাজ্যের কথা জানি না—অ্যামিউজমেন্ট ট্যাক্স ইত্যাদির ব্যাপারে আমরা নিজেরাই ছাপাই, অভিজ্ঞতার ভিত্তিতে এই কথাটা বললাম।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি কি অবগত আছেন যে এই স্ট্যাম্প সঙ্কটকে কাজে লাগিয়ে বিভিন্ন জায়গায় জাল স্ট্যাম্প ছেয়ে গেছে এবং যারা জাল করছে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ৩টি জেলা থেকে এই অভিযোগ আসে, বিশেষ করে যখন এটা গত বছরে ছিল। যোগান না আসার ফলে কলকাতার আশেপাশের ৩টি জেলা থেকে নির্দিষ্ট অভিযোগ আসে, আমরা পুলিশ এবং এনফোর্সমেন্ট ব্রাঞ্চকে দিয়ে এটা থামাতে পেরেছি, ইদানিংকালে আর এই অভিযোগ আসেনি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—যারা স্ট্যাম্প লাইসেন্সি ভেন্ডার তারা নিজেরাই ক্রাইসিস সৃষ্টি করছে দলিল এবং নন-জুডিশিয়াল স্ট্যাম্পের ক্ষেত্রে। ১০ টাকার স্ট্যাম্প ১৫ টাকায় এবং ১০০ টাকার দলিল ২০০ টাকায় পাওয়া যায়, এই সংবাদ আপনার কাছে আছে কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমাদের কাছে সাধারণভাবে এই সংবাদ পৌঁছেছে আমি মনে করি চাহিদার তুলনায় যোগানের অভাবের জন্য এই সমস্যা হয়েছিল, মূল সমস্যা হচ্ছে যোগানের অভাব এবং সেজন্যই কারও কারও জাল করার প্রবণতা দেখা দিয়েছিল। যারা লাইসেন্সি ভেন্ডার হিসাবে আছেন তাদের মধ্যেও কারও কারও বে-আইনি প্রবণতা লক্ষ্য করা গেছে, তাদের কঠোরভাবে প্রশাসনিক হাতে ধরা হয়েছে। যোগানের বৃদ্ধি হওয়ার পর তাদের সে প্রবণতা কমে গেছে। আমরা লক্ষ্য করেছি কোনও কোনও জায়গায় এই কাজ হচ্ছে। এরজন্য প্রয়োজন হলে আমরা লাইসেন্সি ভেন্ডারের সংখ্যা বাড়িয়ে দেব, কারও হাতে যাতে ক্ষমতা কুক্ষিগত না থাকে সেটা দেখব। ২-৩টি জেলা থেকে এই খবর আসছে।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—১০ টাকার নন-জুডিশিয়াল স্ট্যাম্পে যদি কোনও জাল কাগজ ব্যবহার করে কোনও অফার কনডিশন উঠে কোনও কন্ট্রাক্ট কোনও রকম লেখাপড়া হয়ে থাকে তাহলে নতুন কোনও ১০ টাকার স্ট্যাম্প সেটাকে বৈধ করে নাগরিকদের যাতে সুবিধা হয় এর জন্য কোনও চিন্তা ভাবনা করছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** নাগরিকদের হয়রানি হতে যাতে না হয় সে চিন্তা আমরা করছি। এই ব্যাপারে কোনও রিপোর্ট নেই, যদি কোনও নির্দিষ্ট অভিযোগ থাকে তাহলে দয়া করে জানাবেন, আমরা নাগরিকদের স্বার্থরক্ষা করব।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে দুর্নীতি রুখবার জন্য ভেন্ডারের সংখ্যা বাড়াবেন, প্রত্যেক সাবডিভিশনে বহু দরখাস্ত পেন্ডিং আছে, দেওয়ার ক্রাইটেরিয়াটা কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা উত্তরের মাধ্যমে বলছি না, এটার জন্য প্রশাসনিক পদ্ধতি হচ্ছে যে কে আগে দিয়েছেন ঐ অঞ্চলের এনকোয়ারির ভিত্তিতে করব। বিস্তারিত বিবরণ যদি আপনার জানার প্রয়োজন থাকে তাহলে সেগুলি আমি আপনাকে আলাদাভাবে জানিয়ে দেব।

**মিঃ স্পিকার ঃ** একবার আমি মন্ত্রী থাকাকালীন এবিষয় নিয়ে কর্ণাটক গিয়েছিলাম একটি টিম নিয়ে। দেখেছি, ওখানে একটি সিস্টেম চালু রয়েছে। তদন্ত করে দেখতে পারেন। সেখানে ফ্র্যাঙ্কিং মেশিন দিয়ে ছোট ডিনোমিনেশনের স্ট্যাম্প ছাপা হয়। কালেকটর সাব-রেজিস্ট্রারকে ক্ষমতা দিয়ে রেখেছেন। যেমন পোস্টাল স্ট্যাম্পের ক্ষেত্রে বাক্স দিয়ে দেওয়া হয় ফ্র্যাঙ্কিং মেশিনের মাধ্যমে সেইরকম কোনও সিস্টেম ইন্ট্রোডিউস করতে পারেন কিনা? এটা করলে একটা কাজের কাজ হবে।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** গত বছর ঐ অবস্থা যখন হয়েছিল তখন আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করি। প্রথমে আমরা বলি, ২০ টাকা, ১০ টাকা, ৫ টাকা এবং তার নিচের মূল্যমানের নন-জুডিশিয়াল স্ট্যাম্প ছাপানোর ক্ষমতাটা বিকেন্দ্রীকরণ করবার কথা। আমরা বলি, এক্ষেত্রে সিকিউরিটি অ্যারেঞ্জমেন্ট যা আমরা করব সেটা আপনারা দেখতে পারেন। তার পরের ধাপে নন-জুডিশিয়াল স্ট্যাম্প নয়, অ্যামিউজমেন্ট স্ট্যাম্পের ক্ষেত্রে যদি সিস্টেমটা করা যায় সেটা আমরা ছাপাব। এই সিদ্ধান্তটা আমরা নিয়ে নিয়েছি। এরসঙ্গে যেটা যোগ করলেন নন-জুডিশিয়াল স্ট্যাম্পের ব্যাপারটা, ছোট ডিনোমিনেশনের, সেটা ফ্র্যাঙ্কিং মেশিনে অথেন্টিকেট করে দেওয়া যায় কিনা। যে অর্থমূল্য আমরা এরসঙ্গে যুক্ত করি, সেটা সিরিয়াসনেস প্রমাণ করবার জন্যই ঐ মূল্য নির্ধারণ করা। আমার মনে হয় কেন্দ্রীভূত নাসিকের কাগজেই সেটা প্রমান করা যায় তা নয়, অন্যভাবেও সেটা প্রমাণ করা যায়।

## Starred Questions
## (to which oral answers were given)

### বিক্রয়কর বাবদ আদায়ীকৃত অর্থ

*৫০১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৬) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৭-৮৮ আর্থিক বছর ১৯৯০-৯১ আর্থিক বছর পর্যন্ত বিক্রয়কর বাবদ আদায়ীকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত সময়ে হিসাব অনুযায়ী কত অর্থ আদায় হওয়ার প্রয়োজন ছিল?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) ৪০৮৫.৬৭ কোটি টাকা।

(খ) ৪২২৩.৮৯ কোটি টাকা (বাজেট বরাদ্দ)

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** এই যে আদায় কম হয়েছে, এর কারণ কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** বিধায়ক হিসাবে আপনি আমাকে যে চারটি বছরের ব্যাপারে উত্তর দিতে বলেছেন, সেই চারটি বছর যদি একত্রিত করি তাহলে যেটা আমরা প্রথমে চেয়েছিলাম এবং তার থেকে কত আদায় হয়েছে সেটার হিসেব নিলে আমরা দেখতে পাব, প্রায় ৯৭ শতাংশ আদায় করতে পেরেছি। প্রশ্ন হচ্ছে, চার বছরে কেন ৩ শতাংশ আদায় করতে পারিনি? আমি চার বছরকে ভেঙ্গে দিচ্ছি। ১৯৭৮-৮৮ সালের আমরা ৮৩৫ কোটির জায়গায় ৮৩২.০৯ কোটি টাকা আদায় করি, এটা ৯৯.৬ শতাংশ আদায়। ১৯৮৮-৮৯ সালে লক্ষ্য ছিল ৯৫৪.৬৯ কোটি টাকা, আদায় ৯৫৯ কোটি এটা ১০০ পারসেন্টের বেশি আদায়। বাকি দুই বছরে ঐ সমস্যা হয়েছে। ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ সালে লক্ষ্য মাত্রার ৯৬ শতাংশ আদায় করি। দুই বছরে চার শতাংশ কম আদায় হয়েছে। কারণ হিসাবে, যদি নামটা উল্লেখ করতে বলেন, তা না হলে বলছি, একটি ব্যবসায়ী গোষ্ঠী মহামান্য আদালতের কাছে গিয়ে টার্নওভার ট্যাক্সের ব্যাপারে একটি মামলা রুজু করেন। আমরা অ্যাপিল ডিভিসন বেঞ্চে গেছি, সেখানে কেসটা আটকে রয়েছে। এই জায়গায় বলে রাখি, আমরা ট্যাক্সেশন ট্রাইব্যুনাল মহামান্য সুপ্রীম কোর্টের আশীর্বাদপুষ্ট হয়ে চালু করি এই কারণে যাতে মামলাগুলি দ্রুত নিষ্পত্তি হয়, আমরা যে টার্গেট রেখেছি সেক্ষেত্রে যাতে অনিশ্চয়তা না থাকে। তারপর কিন্তু অনিশ্চয়তা কমে গেছে। এই কম আদায় হয়েছে এটা মামলার আগে টাকা। এটাও ট্রাইব্যুনালে মিটে যাবে বলে আশা করি।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** আপনি বলেছেন ৯৭ পারসেন্ট আদায় হয়েছে। এটা সেন্ট পারসেন্ট থেকে কত টাকার তফাৎ হচ্ছে?

[11-20 — 11-30 P.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি তফাৎটা বলে দিচ্ছি। মোট তফাৎটা মাননীয় সদস্য গোস্বামীবাবুর লিখিত উত্তরে আছে। ১৯৮৯-৯০ সালে ১১১৭.৪৪ কোটি টাকা আমরা আদায় করতে চেয়েছিলাম, আমরা আদায় করতে পেরেছি ১০৬৭.৬৪ কোটি টাকা। ১৯৯০-৯১ সালে ১৩১৬ কোটি টাক ধরা ছিল, আদায় করেছি ১২৬০ কোটি টাকা। এই তফাৎটা হবার কারণ হল মহামান্য আদালতে মামলা রুজু হরাব কারণে আটকে আছে। আপনি বললেন আমি এই কথা বলতে চাই এই সময়ে যে বছরগুলির কথা আপনি উল্লেখ করেছেন দেখবেন আমাদের বিক্রয় কর আদায়ের হার ১৮ শতাংশ এবং গড় হার হচ্ছে ১৬ শতাংশ। সারা ভারতবর্ষের চিত্র বিক্রয় কর আদায়ের ক্ষেত্রে হল ১০-১২ শতাংশ।

**শ্রী নির্মল দাস ঃ** বিক্রয় কর প্রকৃতপক্ষে যারা ক্রেতা তাদের কাছ থেকে ব্যবসায়ীরা নিয়ে নিচ্ছে এবং এটা নেওয়ার ফলে জিনিসপত্রে দাম বাড়ছে। এই ক্ষেত্রে সরকার যাদের উপর নজর দেওয়ার দায়িত্ব দিয়েছেন তাদের সঙ্গে যোগ-সাজোস করে এক শ্রেণীর ব্যবসায়ী নিয়মিত বিক্রয় কর ফাঁকি দিচ্ছে। এই ব্যাপারে নজরদারি করার ব্যাপক কি ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছেন জানালে ভাল হয়।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** আমি আগেই উল্লেখ করেছি, এই সভায় আমি আবার বলছি প্রশ্নের উত্তরে যে এত দিন পর্যন্ত বিক্রয় কর আদায়ের ব্যবস্থাটা ছিল অ্যাসেসমেন্ট ভিত্তিতে। এক জায়গায় একজন ব্যবসায়ী অ্যাসেসমেন্ট নিয়ে অফিসারের কাছে যেত। আমরা সেই ব্যবস্থাটা পরিবর্তন করে সেটা ফিল্ড ভিজিট করেছি। প্রতিটি জেলায় প্রত্যেকের চার্জ বিভক্ত করে যে টিম যেখানে যাচ্ছে, যে ক্ষেত্রেগুলিতে যাচ্ছে তার রিপোর্ট এবং তার ক্রস চেকিং সেটা করা হচ্ছে। নিয়মের ব্যতিক্রম হয়ে থাকে সেই জায়গায় আমরা ধরার চেষ্টা করছি।

**শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা হিসাব দিলেন। আপনার এই যে ১ সেলস ট্যাক্স আছে কিছু ছোট ছোট দোকানদার তার বিক্রয় কর অ্যাপ্রুভাল লিস্ট বলে ক্যাশ মেমো রেখে কোটি কোটি টাকা রাজ্য সরকারের লোকসান করছে। আপনি ওই ১ যারা প্রোডাকশন করছে তাদের কাছ থেকে বিক্রয় কর আদায় করে নেন তাহলে আমার মনে হয় ফাঁকি দেওয়ার সুযোগ থাকে না। এই সম্বন্ধে আপনার কোনও চিন্তা ভাবনা আছে কিনা জানাবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** প্রথমে যে করটা ছিল সেটা সিঙ্গল পয়েন্ট বিক্রয় কর। অভিজ্ঞতার ভিত্তিতে আপনারা সেই দিন ক্ষমতায় ছিলেন, প্রথম সরকার চলার থেকে কর আদায় কঠিন হয় বলে বিভিন্ন স্তরে যে মূল আইনটা করে আমার মনে হয় বিশেষ করে প্রথমে ব্রিটিশ এবং পরে ১৯৫৪ সালে এখন যেটা দাঁড়িয়ে আছে দুটি একত্রিত করে কর আনার কথা চিন্তা করেছেন। এই অবস্থার কথা চিন্তা করে কর ফাঁকি দেওয়া বন্ধ করার পরিপ্রেক্ষিতে এই অবস্থার পরিবর্তন করেছি। ইনটেনসিভলি ফিল্ড ভিজিট করে কর আদায়ের ব্যবস্থা হয়েছে। এই ব্যাপারে আমরা পঞ্চায়েত এবং পৌরসভাকে যুক্ত করে অভিযানে নেমেছি এই কথা আমি আগেই বলেছি।

**শ্রীমতী সন্ধ্যা চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে বলেছেন যে ব্যবসায়ী কেস করেছে। আপনি জানাবেন কি কোনও ব্যবসায়ী কেস করেছে এবং তার হয়ে কে কেস করেছেন?

**ডাঃ অসীমকুমার দাসগুপ্ত ঃ** আপনি বললে জানাতে পারি, মাননীয়া চ্যাটার্জি পরে বলে দিলে ভাল হয়, যেটুকু প্রাসঙ্গিক বলবেন। আমরা কিন্তু লাগাতার ভাবে যারা এই আইন ফাঁকি দেয়, খুব বড় বড় ব্যবসায়ীরাও ছাড় যায় না। আমরা তাদের অ্যারেস্ট করে রাখি। গত পাঁচ বছরে যে কাজ করেছি তা আমি বলতে পারি। তবে আমরা সাধারণত নামগুলো বলি না।

**শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** ব্যবসায়ী গোষ্ঠীর পক্ষে কারা মামলা লড়েছিলেন তার নামগুলো বলবেন?

(কোনও উত্তর নাই)

**অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনশন**

*৫১০। (অনুমোদিত প্রশ্ন নং *৯১৪) **শ্রী অমিয় পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অবসরপ্রাপ্ত শিক্ষকদের পেনশন তরান্বিত করার জন্য কোনও পদক্ষেপ গৃহীত হয়েছে কি না ; এবং

(খ) গৃহীত হলে, তার অগ্রগতি কিরূপ?

**শ্রী আনিসুর রহমান ঃ**

(ক) হ্যাঁ

(খ) অগ্রগতি উৎসাহজনক।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় এই ব্যাপারে জানাবেন কি, কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন যাতে পেনশনকে দ্রুত করা যায়?

**শ্রী আনিসুর রহমান ঃ** পেনশনের কাজগুলোকে ত্বরান্বিত করার জন্য আমরা পাঁচটি ব্যবস্থা নিয়েছি, যেমন ঃ—

(১) পেনশনের কাজ ত্বরান্বিত করার জন্য সল্টলেকের পেনশন দপ্তরে (অর্থ দপ্তরের অন্তর্ভুক্ত) পেনশন ইমপ্লিমেনটেশন সেল খোলা হয়েছে। তারা শিক্ষা দপ্তর থেকে আগত দরখাস্তগুলো স্ক্রুটিনি করে থাকেন।

(২) স্ক্রুটিনি করা দরখাস্তগুলো পেনশন—পি এফ গ্রাচুইটি দপ্তরে পৌছায়। সেখানে কমপিউটরের সাহায্য নিয়ে পেনশন পেমেন্টে অর্ডার (পি পি ও) বার করা হয়।

(৩) নতুন পি পি ও ইস্যুর তালিকা প্রতি মাসে শিক্ষা দপ্তর ও অর্থ দপ্তরে পাঠানো হচ্ছে।

(৪) ডি আই অফিসে একজন নির্দিষ্ট এ আই পেনশন কেস দেখার জন্য দায়বদ্ধ। তিনি স্কুলগুলির প্রধান শিক্ষকদের কাছে নিয়মিত ও দ্রুত আবেদনপত্র জমা দেওয়ার জন্য ব্যবস্থা নিচ্ছেন।

(৫) বিদ্যালয় শিক্ষা দপ্তরের চারজন উপ-অধিকর্তা নিয়মিত জেলা পরিদর্শক

অফিসে পেনশনের বিষয়গুলো মনিটরিং করছেন। এই ৫টি ব্যবস্থা আমরা নিয়েছি।

**শ্রী অমিয় পাত্র ঃ** আমি মন্ত্রী মহোদয়কে আর একটি অতিরিক্ত প্রশ্ন করতে চাইছি সেটি হচ্ছে, একদম জেলা থেকে পেনশনের যে কাগজপত্র এখানে আসে তা পাঠানোর ক্ষেত্রে নানা ধরনের জটিলতা হচ্ছে। বিশেষত বহু প্রাইমারি শিক্ষকের সার্ভিস বুক বা রেকর্ডগুলো ডি আই বা স্কুল কাউন্সিল-এর কাছে নেই। সেটাকে সরলীকরণ করার কথা সরকার বলেছিলেন, এই সরলীকরণের কথা ভাবছেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** সেটা আমাদের বিবেচনাধীন আছে। তবে সাধারণ প্রয়োজনীয় কাগজপত্রগুলো থাকলে আমরা ব্যবস্থা নিতে পারি। যেখানে তা নেই, সেখানে এই অসুবিধা হয়। আমরা এটাকে সরলীকরণ করার চেষ্টা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে পদক্ষেপের কথা বলছেন তাতে ত্বরান্বিত করার ক্ষেত্রে আমরা দেখছি, আমরা অন্তত বুঝতে পারছি যে প্রাক্তন শিক্ষক (**) যে ভাবে পেনশন পেয়েছেন, সেইরকম সাধারণ শিক্ষকরা (**) মতো দশ দিনের মধ্যে যাতে পেনশন পান তারজন্য ব্যবস্থ নেবেন কি?

**মিঃ স্পিকার ঃ** হবে না, বাদ যাবে। উনি বলেন নি, আপনি কান্তি বিশ্বাস পেয়েছেন বলেদিলেন? আস্ক ইওর কোয়েশ্চেন। পুট ইওর কোয়েশ্চেন প্রপারলি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমরা সংবাদপত্রে দেখছি যে, প্রাক্তন শিক্ষক কান্তি বিশ্বাস দশ দিনের মধ্যে পেনশন পেয়েছেন। আমার জিজ্ঞাসা, এটা সত্যি কিনা ; এবং সাধারণ শিক্ষকরা এই রকম দ্রুত, কান্তি বিশ্বাসের মতো দ্রুত, পেনশন পাবেন কিনা?

[11-30 — 11-40 A.M.]

**শ্রী আনিসুর রহমান ঃ** মাননীয় প্রাক্তন শিক্ষক যে রকম পেনশন পেয়েছেন, এই রকম অনেকেই পেনশন পেয়েছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, এই রকম খবরগুলো কাগজে ছাপা হয় না। আমি একটা খবর পড়ে দিচ্ছি। আনন্দবাজার পত্রিকা কান্তিবাবুর খবর যেমন বড় বড় করে ছাপা হয়েছে তেমনি আরেকটি সংবাদও আপনাদের পরিবেশন করছি, আনন্দবাজার পত্রিকাতেই বেরিয়েছে আনন্দবাজার পত্রিকাতেই অনেক বড় বড় খবরের মধ্যে একটি ছোট খবর গত ২৭শে মার্চ তারিখে প্রকাশিত হয়েছে। খবরটা শুনুন আপনার পত্রিকায় খবর এবং সম্পাদকীয়তে দেখলাম কান্তি বিশ্বাস মহাশয় ১০ দিনে পেনশনে পেয়েছেন। আমি গত ৩১-১২-৯০ তারিখে মেদিনীপুর জেলার রাধামোহনপুর হাইস্কুল থেকে প্রধান শিক্ষক হিসাবে ৬০ বছরে অবসর গ্রহণ করি। মেদিনীপুর জেলার ডি আই আমাকে সেদিনই ২০৫০ টাকা করে পেনশনে এবং ৫৪ হাজার টাকা গ্র্যাচুইটি মঞ্জুর করেন। সুতরাং কান্তিবাবুর পেনশনে আশ্চর্য হবার কিছু নেই। সুকুমার দাশ, প্রাক্তন প্রধান শিক্ষক, রাধামোহনপুর উচ্চতর মাধ্যমিক

Note : **Expunged as ordered by the Chair

বিদ্যালয়, মেদিনীপুর। সুতরাং এর থেকেই বুঝতে পারছেন যে শুধু কান্তি বাবুই নয়, বহু শিক্ষক এই পেনশনে খুব তাড়াতাড়িই অবসরের সাথে সাথেই পেয়েছেন।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**Mr. Speaker :** Please take your seat. Please take your seat.

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, রাজ্য সরকার এই পেনশনে সরলীকরণ করার কথা ঘোষণা করার পরে কত সংখ্যক অবসর প্রাপ্ত শিক্ষক পেনশনের দরখাস্ত করেছেন?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ দেবেন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কাগজপত্রে দেখলাম যে শিক্ষকদের সার্ভিস বুক পেতে দেরি হচ্ছে কিন্তু অবসর প্রাপ্ত শিক্ষকদের এই অ্যাড-হক পেনশন দিতে দেরি হচ্ছে কেন?

**শ্রী আনিসুর রহমান ঃ** অ্যাড হক পেনশন দিতে সঙ্গে সঙ্গে দিয়ে দেওয়া হচ্ছে। আপনারা আমাদের পেনশনের রিপোর্ট খুবই উৎসাহজনক এবং আপ টু জানুয়ারি ৯২ পর্যন্ত ডাইরেকটরেটে অ্যাপ্লিকেশন পড়েছিল ১০ হাজার ৩১১, ডিসপোজ হয়েছে ১৪,৩৬২ এবং পেন্ডিং হচ্ছে ২৯৪৯। অর্থাৎ পেন্ডিং সামান্য আছে ২ হাজারে মতো এবং আমাদের অ্যাচিভমেন্ট প্রায় ৮৩ পারসেন্ট।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী বললেন যে প্রাক্তন শিক্ষামন্ত্রীর মতো অনেক শিক্ষকই এইরকম পেনশন পেয়ে গেছেন ওনার কাছে লিস্ট আছে। আমার প্রশ্ন উনি ওই লিস্ট পড়ে শোনার অফিসিয়াল রিপোর্ট দিন, আনন্দবাজারের রিপোর্ট দিলে চলবে না। মাননীয় মন্ত্রী সরকারি রিপোর্ট আমাদের কাছে দেখান এবং পড়ে শোনান।

**শ্রী আনিসুর রহমান ঃ** আপনি নোটিশ দেবেন আমি লিস্ট পড়ে শোনাব।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কংগ্রেস আমলে সিগারেট প্যাকেটে লিখে অ্যাপয়েন্টমেন্ট হত, আজকে যারা রিটায়ার্ড করছেন তারা সেই আমলে অ্যাপয়েন্টড, কিন্তু ফার্স্ট অ্যাপয়েন্টমেন্ট লেটার সমস্ত জায়গায় থাকছে না, এর ফলে কি ডিলে হচ্ছে ঐ পেনশন পেতে?

**শ্রী আনিসুর রহমান ঃ** এই ডিলে হওয়ার অন্যতম কারণ হচ্ছে কাগজপত্রে ত্রুটি, আপনারা জানেন সেই সময় কাগজপত্রে নানা রকম ত্রুটি ছিল তারজন্য এই ঘটনা হয়েছে।

**শ্রী শিবপ্রদাস মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মুকুন্ডা হাইস্কুলের একজন শিক্ষক খগেন্দ্রনাথ ঘোষ তিনি অবসরপ্রাপ্ত শিক্ষক, তার বয়স ৮৪ বছর, তিনি দীর্ঘদিন অবসর নিয়েছেন, এটা বিভিন্ন সংবাদপত্রে বেরিয়েছিল, তার সমস্ত কাগজপত্র আমি নিজে জমা দিয়েছি, তিনি কেন পেনশন পাচ্ছেন না সেটা জানাবেন কি?

**শ্রী আনিসুর রহমান ঃ** এটার জন্য আলাদা ভাবে নোটিশ দেবেন, আমি জানিয়ে দেব।

**আদায়ীকৃত আবগারি শুল্ক**

*৫১২। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৯) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে আবগারি শুল্ক বাবদ কত পরিমাণ অর্থ সংগৃহীত হয়েছে ; এবং

(খ) মেদিনীপুর জেলায় এই সংগ্রহের পরিমাণ কত?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরের ৩১শে জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে আবগারি শুল্ক বাবদ সংগৃহীত অর্থের পরিমাণ—১,৪৭,৮১,০৮,০৫২,.০০ টাকা (একশত সাত চল্লিশ কোটি একাশি লক্ষ আট হাজার বাহান্ন টাকা)

(খ) মেদিনীপুর জেলায় এই সংগ্রহের পরিমাণ ৩,৭৫,৪০,১৫৩.০০ টাকা (তিন কোটি পঁচাত্তর লক্ষ চল্লিশ হাজার একশত তিপান্ন টাকা)

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি একটা আর্থিক বছরের আয়টা বলেছেন কিন্তু আপনার ডিমান্ডটা কত ছিল এবং কত পারসেন্ট আদায় হয়েছে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** ৯১-৯২ সালের আগের বছরগুলি থেকে আমি শুরু করছি। ৯০-৯১ সাল যদি দেখি আমাদের যা ডিমান্ড ছিল প্রায় ১০০ শতাংশ অর্থাৎ ৯৯.৮ পারসেন্ট আদায় করা গেছে। ৯১-৯২ এই বছরটিতো কালকে শেষ হল, তাই আদায়ের বাস্তব খবরটা আমরা কিছুদিন পরে বলতে পারব। এই বছরে যা আমাদের লক্ষ্যমাত্রা তার ৯৩ শতাংশ আদায় করতে পারব, তার কারণ হচ্ছে এই বছরটিতে আমাদের প্রায় ১৪টি দিন বিভিন্ন মদের দোকান বন্ধ রাখতে হয় নির্বাচনকে এবং উপনির্বাচনকে কেন্দ্র করে। তাই ২ সপ্তাহ কিছু ক্ষতি হয়ে গেছে, আমরা যদি সেটা বাদ দিই তাহলে ঐ অংশটা প্রায় ১০০ শতাংশের কাছাকাছি চলে যাচ্ছে।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় আবগারি মন্ত্রী মহোদয় কি বলবেন, আবগারি দোকান খোলার কোনও পরিকল্পনা আপনাদের হয়েছে কিনা যেটা বন্ধ ছিল সেটা উইথড্র হয়েছে কি? নতুন মদের দোকান খোলার ক্ষেত্রে যে নিষেধাজ্ঞা ছিল সেটা কি উইথড্র হয়েছে বিশেষ করে বিলেতি মদে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** যে নিষেধাজ্ঞাটি প্রায় সাড়ে ৪ বছর ছিল সেটা কিছুদিন আগে আমরা তুলে নিয়েছি। তুলে দিয়ে প্রায় ৩০টির কিছু বেশি প্রথমে যেগুলি হোটেল সেইক্ষেত্রে এবং তার পরে অন্যান্য মদের দোকানে লাইসেন্সের দিকে যাব এই সিদ্ধান্ত আমরা নিয়েছি।

**শ্রী নির্মল দাস ঃ** স্যার অতিরিক্ত প্রশ্ন, পশ্চিমবাংলায় আবগারি বিভাগের অনুমোদন নিয়ে যে সমস্ত দোকান আছে তার ব্যাপারে বলি লাইসেন্স বিহীন অসংখ্য দোকান চলছে তারা শুল্ক ফাঁকি দিয়ে চলেছেন, সেখানে আবগারি দপ্তর যে দোকানগুলি বেআইনি দোকান সেই দোকান বন্ধ করা কিম্বা বন্ধ না করলে সেইগুলি থেকে শুল্ক আদায় করার কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

[11-40 — 11-50 A.M.]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে জেলাওয়ারি তথ্য আছে। এখানে জলপাইগুড়ি জেলারও তথ্য আছে। বেআইনি চোলাই মদ যখন কেউ তৈরি করছেন বা মদ ভুটান থেকে আমদানি করছেন সেটা দেখার জন্য আমাদের নিজেদের একটা ইনটেলিজেন্স ব্রাঞ্চ এবং সেন্ট্রাল স্ট্রাইকিং ফোর্স আছে। গত তিন বছরে কতগুলি কেস আমরা ডিটেক্ট করেছি এবং কতগুলি লোককে আমরা অ্যারেস্ট করেছি তার তথ্য আমি এখানে দিতে পারি এবং তার জন্য আমার একটু সময় লাগবে। ১৯৮৯-৯০ সালে আমরা ৬০,৮৯০টি আই ডি লিকারের কেস ধরতে সক্ষম হই। তারপর তাড়ি, দেশি মদ, কান্ট্রি লিকার সেইসব ক্ষেত্রে আমরা যাচ্ছি না। এই ক্ষেত্রে ৪১,২০১ জন মানুষকে আমরা অ্যারেস্ট করেছি। আই ডি লিকার আমরা প্রায় আট লক্ষ অষ্টআশি হাজার তিনশ নব্বই লিটার সিজ করেছি। ১৯৯০-৯১ সালে প্রথমটির ক্ষেত্রে সংখ্যাটি ৬০,৮৯০ থেকে বেড়ে ৬৫,৮০১ হয়। আমরা এই সালে অ্যারেস্ট করেছি ৪৩,৩৮১ এবং আই ডি লিকার আমরা সিজ করেছি। ১০,১৮,০০০। আর ১৯৯১-৯২ সালে জানুয়ারি মাস পর্যন্ত ৫৩ হাজার ৩৩২টি কেস ধরতে সক্ষম হয়েছিল এবং তাতে অ্যারেস্ট হয়েছে ৩৮,৬০০ জন এবং নয় লক্ষ উনআশি হাজার লিটার সিজ করা হয়।

**শ্রীমতী মহারানী কোঙার ঃ** মন্ত্রী মহাশয়ের কাছে একটা জিনিস আমি জানতে চাইছি এই ব্যাপারটা সম্বন্ধে আমার কোনও ধারণা নেই। জেলায় যে মদ তৈরি হয় সেখানে প্রশাসনের কিছু লোক তারা গ্রামেগঞ্জে মাসোহারা টাকাটা নিয়ে আসে। যারা এই মদ তৈরি করে তাদের বিরুদ্ধে কোনও শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার ব্যাপারে কোনও ব্যবস্থা নিয়েছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়ক যা বললেন, সেই ব্যাপারেই বলি আমার কাছে প্রতি জেলারই খবর আছে এবং আমার কাছে বর্ধমান জেলারও খবর আছে। আমরা জেলার বাইরে সেন্ট্রাল স্ট্রাইকিং ফোর্স যা পাঠায় তারা বর্ধমান জেলাতে কতগুলি কেস ডিটেক্ট করেছে ১৯৮৯-৯০ সালে ১৮০০টি, ১৯৯০-৯১ সালে ২,১৮০টি এবং এই বছরে ২,২৩০টি কেস ধরা হয় এবং অ্যারেস্ট করা হয় ১,১০৫ জনকে প্রথম বছরে, ১,১৭৩ জনকে দ্বিতীয় বছরে এবং শেষের বছরে ৯৮৮ জনকে। এই ব্যাপারটা উন্নত করার আমাদের আরও অনেক জায়গা আছে এবং সেখানে আমরা দৃষ্টি রাখছি। এই ক্ষেত্রে আমরা আপনাদের সকলের সহযোগিতা কামনা করছি। জেলার ব্যাপারে যদি কোনও খবর আপনারা পান, আমাদের দেবেন। সেখানে ব্যবস্থা নিতে আমার হাত কাঁপবে না।

**শ্রী রবীন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সেন্ট্রাল স্ট্রাইকিং ফোর্স যেটা আপনার দপ্তরে আছে, তারা যখন অভিযান চালান তখন পুলিশের সঙ্গে কো-অর্ডিনেশনের ব্যাপারে আপনি কোনও ভাবনা-চিন্তা করছেন? আর সাত-আট বছর আগে রাজারহাট, নারায়ণগড় ও বাগুইহাটি এই তিনটি জায়গায় যে দোকানগুলি খোলা ছিল সেগুলি কি একেবারে বন্ধ হয়ে গেছে। এই ব্যাপারে কি আপনি এনলাইটেন করতে পারেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা খুব সাধারণ প্রশ্ন, অন্যান্য অঞ্চলের মতোন ওই অঞ্চলটাও চেনার কর্তব্য। আপনারও অভিজ্ঞতা থাকবে, এখন থেকে আড়াই বছর আগে অন্য একটা কাজে গিয়ে তথাকথিত ঠেক ভেঙ্গে দিয়ে আসি। অনেক সময় আবার ঠেক ভেঙ্গে দিয়ে আসবার পরও ওইগুলি গজিয়ে ওঠে। আমাদের সেন্ট্রাল স্ট্রাইকিং ফোর্স যখন যায়, তাদের নিজেরও ক্ষমতা থাকে, স্থানীয় থানাকে ব্যবহার করি। খবরটা জানাবেন, আমাদের লাগাতার প্রক্রিয়া থাকল।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, যে বেআইনিভাবে ঝুপড়ি করে দেশি মদ ঢালাওভাবে বিক্রি হচ্ছে, এটা প্রশাসনকে জানিয়েও কোনও লাভ হয়নি, আবগারি ডিপার্টমেন্টকে জানিয়েও কোনও লাভ হয়নি এবং আবগারি ডিপার্টমেন্টের একটা শ্রেণীর মানুষ যারা কংগ্রেসি আমল থেকে আছেন তারা মাসোহারা নিয়ে তাদের ছেড়ে দেন। এই সম্বন্ধে কোনও ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** উত্তর হ্যাঁ। মাননীয় বিধায়ক আপনি যা বললেন, যদি স্থানটা নির্দিষ্ট করে দেন, আমি হাউসে দাঁড়িয়ে বলছি আমি অ্যাকশন নেব। কোন দল আমার চেনবার দরকার নেই। অ্যাকশন আমি নেব।

**শ্রী সালিব টপ্পো ঃ** উত্তরবাংলায়, বিশেষ করে চা-বাগান এলাকাতে চাল দিয়ে যে মদ তৈরি হয় তাকে হাঁড়িয়া বলা হয় এবং এটা আজকে সর্বত্র বিক্রি হচ্ছে। যার ফলে লাইসেন্সপ্রাপ্ত মদ বিক্রি হচ্ছে না। কিছুদিন আগে একটা ব্যবস্থা ছিল—হাঁড়িয়া যারা তৈরি করত তাদের ফিজ দিয়ে লাইসেন্স দেওয়া হত। আজকে সেটা বন্ধ আছে। আমার জিজ্ঞাসা তাদের কে লাইসেন্স দেওয়ার ব্যাপারে সরকারের কোনও চিন্তা ভাবনা আছে কি না।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পিকার মহাশয়, বিষয়টা খুবই স্পর্শকাতর এবং কনভেনশন ছিল, কিন্তু এই ব্যাপারে উত্তর দিতে গিয়ে বেশি বলা উচিত নয়। একটা ভারসাম্য রাখার চেষ্টা করছি। অন্যান্য রাজ্য কি করে জানি না। মানুষ মাদকদ্রব্য খাবেন আর তার মাধ্যমে কর আদায় হবে, এটা আমরা চাই না। সেজন্য দোকান, টোকান বাড়াতে চাই না। যেটুকু খাবেন—সীমার মধ্যে, শৃঙ্খলার মধ্যে থাকা ভাল। এই ক্ষেত্রে, বিশেষ করে একটা অংশকে সামাজিক নজরদারির করা যায় কি না সেটাই আমরা দেখছি। সরকারি স্তরে বলব না তবে বিধায়ক স্তরে আপনারা আসবেন আমরা জেলা প্রশাসনের সঙ্গে কথা বলব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি মাঝে মাঝে খুব এফিসিয়েন্সি দেখাবার চেষ্টা করেন। ট্রাফিক সমস্যা সমাধানের জন্য আপনি রাস্তায় নামলেন। আমার

জিজ্ঞাসা যে, আবগারি শুল্ক করবার জন্য, আবগারি যারা ফাঁকি দিচ্ছেন যেটা সালেম টপ্পু মহাশয় যেটা বললেন—এইগুলি আদায় করবার জন্য আপনি নিজে রাস্তায় নামবেন কি?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়কের প্রশ্নের উত্তরে এটাই বলব প্রয়োজন হলে, হ্যাঁ। উনি যেটা বললেন, কিছু মনে করবেন না, আপনি বোধ হয় ঠিক শোনেন নি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটা বিশেষ বিষয়ে জানতে চাই, চোলাই মদের যে ব্যবস্থা সেটা কলকাতা শহরে হয় এবং তার জিওগ্রাফিক্যাল ডিস্ট্রিবিউশনটা মোটামুটিভাবে শিয়ালদা-বজবজ, শিয়ালদা-সোনারপুর, শিয়ালদা, নৈহাটি মেন লাইন এইসব জায়গায় রেল লাইনগুলির ধারে ব্যবসাটা হয়। একটা পাম্পিং স্টেশনে পরিণত হয়েছে এই ব্যবসাটা। সবচেয়ে সমস্যা অধিকাংশ ব্যবসাই রেল লাইনের উপর। আমরা যারা জনপ্রতিনিধি, স্থানীয় পুলিশকে চাপ সৃষ্টি করে আমরা দেখেছি—রেলের জায়গাতে পশ্চিমবাংলা পুলিশের জুরিসডিকশন খাটে না এবং মেজর ক্ষেত্রেই রেল পুলিশ এবং অপরাধীদের একটা স্যাংচুয়ারি হয়ে ওঠে। এই বিষয়ে রাজ্য সরকার জানেন কি না? বা এই বিষয়ে রেল কর্তৃপক্ষের সঙ্গে কথা বলবার কোনও চিন্তা ভাবনা করছেন কি না?

[11-50 — 12-00 Noon]

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় সদস্য প্রথমটায় একটা স্টেটমেন্ট করলেন। তারপরের প্রশ্নের উত্তর হচ্ছে, হ্যাঁ। এক্ষেত্রে আমি বলব যে এটা রাজ্য সরকারের এক্তিয়ার বহির্ভূত জমি। এখানে একটা প্রবণতা দেখা যায় এবং বাইরেও এই প্রবণতা দেখা যায়। সামগ্রিক ভাবে এগুলি আমাদের ধরতে হবে। এর মধ্যে কোনও নাটকীয়তা নেই। আপনারা প্রতিটি এলাকার যারা বিধায়ক প্রতিটি দলের যারা প্রতিনিধি আছেন, আমি আপনাদের সহযোগিতা চাচ্ছি। আমাদের যারা কর্মচারী আছেন, তারাও এর সঙ্গে যুক্ত হবেন। আগামীদিনে যাতে হয়রানি না করে সেই ব্যবস্থা আমরা করব।

**নিম্ন-দামোদর প্রকল্প**

*৫১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৬) **শ্রী শিবপ্রসাদ মালিক** এবং **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "নিম্ন-দামোদর" প্রকল্পটি বাস্তবায়িত করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, তা কতদিনে বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) হ্যাঁ, নিম্ন-দামোদর নিকাশি প্রকল্পটির কাজ ১৯৯০-৯১ থেকে শুরু হয়েছে।

(খ) প্রকল্পটির কাজ ২০০০ সাল নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, দক্ষিণবঙ্গের এই প্রকল্প একটা উল্লেখযোগ্য প্রকল্প। এই বাবদে কত টাকা মঞ্জুর করা হয়েছে এবং কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রকল্পে আনুমানিক ব্যয় হবে ১৪ কোটি ৪০ লক্ষ টাকা। এ পর্যন্ত ৯১ লক্ষ ৭০ হাজার টাকা আমরা খরচ করেছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে আর্থিক বছরে কত টাকা এই বাবদে ধরা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমাদের যদি আর্থিক অবস্থা ভাল হয় তাহলে সামনেরবার প্রায় এক কোটি টাকার মতো খরচ করব।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কাজ স্বীকৃত হয়েছিল, বিশেষ করে বর্ধমান জেলার রায়না থানায় এই পরিকল্পনা না হওয়ার জন্য ক্ষতি হচ্ছে। কাজেই এই সম্পর্কে কোনও চিন্তা ভাবানা করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই প্রশ্নটির উত্তর দিতে গেলে আমাকে একটু পিছনের দিকে যেতে হবে। আমি সমস্ত বিধায়কদের অবগতির জন্য সংক্ষেপে এটা উল্লেখ করছি। ১৯৬০ সালে বিধ্বস্ত বন্যা হয়। মাননীয় সদস্যরা জানেন যে সেই বন্যাকে রোধ করার জন্য একটা ফ্লাড কমিশন নিযুক্ত হয়। সেই কমিশনের নাম ছিল মানসিং কমিশন। সেই কমিশন অনেকগুলি সুপারিশ করেছিল। তার মধ্যে নিম্ন দামোদর নিকাশি পরিকল্পনা ছিল এবং সেই পরিকল্পা অনুযায়ী সেচ বিভাগ, জল ও জলপথ বিভাগকে অগ্রসর হতে হয়েছিল। মাননীয় সদস্যরা জানেন যে আমাদের ২ কোটি টাকার উপরে কোনও পরিকল্পনা হলে সেটা প্রথমে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন দ্বারা অনুমোদিত হতে হয় এবং পরবর্তীকালে সেটা প্ল্যানিং কমিশনের দ্বারা অনুমোদিত হয়। তারপরে আমাদের স্টেটের ফ্লাড কন্ট্রোল বোর্ডের অ্যাপ্রুভাল নিতে হয়। কাজেই যেমন বাঘ ছুঁলে ১৮ ঘা হয় আমার অবস্থাও প্রায় সেই রকম দাঁড়িয়েছে। গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের কাছ থেকে সাধারণ ভাবে একটা পরিকল্পনা তিন চার ভাগে পরীক্ষা-নিরীক্ষা শুরু হয়ে থাকে। তারপরে যেটা অনুমোদিত হয়, পরে দেখা গেল যে সেটা যখন সেচ এবং জলপথ দপ্তর কার্যকর করতে গেল তখন প্রভাস রায়, ননী ভট্টাচার্য যখন মন্ত্রী ছিলেন, সেই সময়ে একটা সংঘাত হয় এটা নিয়ে পরস্পর বিরোধী একটা দাবি আসে হুগলি এবং হাওড়া জেলা থেকে। এবং সেই কারণে আবার পরিকল্পনার খোল-নলচের আমূল পরিবর্তন করতে হয় এবং টোটাল রিকাস্ট করে পূর্ণরচনা করতে হয়। আমি যখন দপ্তরের ভারপ্রাপ্ত হলাম ১৯৮৭ সালে আমি রিকাস্ট শুরু করেছিলাম এবং অল্প সময়ের মধ্য রিকাস্ট করে জি এফ সি সি এবং প্ল্যানিং কমিশনের সাথে ব্যক্তিগতভাবে আলাপ-আলোচনা করে অনুমোদন করিয়ে নিয়ে আসি। এইজন্য আমাকে এবং আমাদের অফিসারদের পাটনা এবং দিল্লি বহুবার যেতে হয়েছিল। আমতার জল রূপনারায়ণপুরে গিয়ে পড়ছে। রূপনারায়ণপুরে বক্সি খাল যেটা আছে সেখানে একটা খাল করতে হবে। ভূমি সমীক্ষার কাজ শেষ করতে চলেছি। এই কাজটা শেষ হলে ১৯৯২-৯৩ সালে কাজটা শুরু করতে পারব। আশা করি

আমি মাননীয় সদস্যদের আমার উত্তরে সন্তুষ্ট করতে পেরেছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মন্ত্রী মহাশয় জানেন যে এই দামোদর সংস্কার করলে হাওড়া, হুগলি, বর্ধমানের হাজার হাজার মানুষ উপকৃত হবে। এই দামোদর ১৯৫৬-৫৯ এবং ৭৮ সালে বন্যার বিভিন্ন জায়গায় বহু মানুষের প্রাণহানি ঘটিয়েছে এবং ক্ষতি করেছে। এই পরিকল্পনার জন্য ১৪ কোটি ৪০ লক্ষ টাকা মঞ্জুর হয়েছে বলেছেন এবং খরচ হয়েছে বলছেন ৯০ লক্ষ টাকা। এই টাকায় সমস্ত দামোদর সংস্কার হওয়া সম্ভব হবে, না আরও টাকা মঞ্জুর করার ব্যবস্থা করছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় সদস্য অবগত আছেন যে হারে জিনিসপত্রের দাম বাড়ছে, বিশেষ করে কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতি এবং শিল্পনীতির ফলে তারজন্য প্রতিটা পরিকল্পনাই এসক্যালেট করতে হবে। এখনও পর্যন্ত ১৪ কোটি টাকা ধরা আছে, পরে যখন প্রয়োজন হবে তখন আবার রিভাইজড এস্টিমেট করতে হবে।

**শ্রী মণীন্দ্রনাথ জানা ঃ** মন্ত্রী মহাশয় বললেন নিম্ন দামোদর পরিকল্পনা একটু পরিবর্তন হয়েছে এবং সেই পরিবর্তন করে ১৪ কোটি টাকা ব্যয় ধরে কাজ আরম্ভ হয়েছে। পূর্বে নিম্ন দামোদর, দামোদর নদীর পূর্ব দিকের একটা অংশ এই পরিকল্পনার মধ্যে ছিল, বর্তমানে সেই অংশটা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আছে।

**শ্রী নটবর বাগদি ঃ** মানসিং কমিটি রিপোর্ট ছিল দামোদরে যে পাঞ্চেৎ ড্যাম্প দেওয়া হয় সেখানে পুরুলিয়া থেকে জমি গিয়েছিল এবং বলা হয়েছিল সেচ ব্যবস্থা ওখানে করা হবে। বর্তমান অবস্থার পুরুলিয়ায় সেচ ব্যবস্থা করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আছে।

### সরকারি কর্মচারী, শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষাকর্মীদের মহার্ঘভাতা প্রদান

*৫১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৬) **শ্রী আব্দুল মান্নান ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকারি কর্মচারী, শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষাকর্মীদের কেন্দ্রীয় সরকারি কর্মচারিদের মতো মহার্ঘভাতা কোন মাস থেকে বাকি আছে ;

(খ) বকেয়া মহার্ঘভাতার কিস্তি কয়টি ; এবং

(গ) কবে নাগাদ বাকি কিস্তিগুলি দেওয়া হবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ**

(ক) মাসিক ৩৫০০ টাকা পর্যন্ত যারা বেতন পান, তারা কেন্দ্রীয় সরকারি কর্মচারি ১লা জুলাই ১৯৯১ হইতে যে মহার্ঘভাতা পেয়েছেন তা এখনও পান নি।

(খ) একটি।

(গ) বিষয়টি বিবেচনাধীন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** একটি মহার্ঘ ভাতা বাকি আছে বললেন। এটা দিতে রাজ্য সরকারের কত টাকা লাগবে?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** মাননীয় বিধায়ক মহাশয়ের অবগতি আছে যে মহার্ঘভাতা দেওয়া হয় সি পি আইয়ের যে বৃদ্ধি হয় তার উপর দাঁড়িয়ে। সি পি আইয়ের প্রথম ৩৫০০ টাকা পর্যন্ত আমরা ১০০ পারসেন্ট নিউট্রিলাইজেশন করি, ৩৫০১ থেকে ৬০০০ হাজার পর্যন্ত ৭৫ পারসেন্ট নিউট্রিলাইজেশন করি এবং ৬০০০ হাজার টাকার পরে ৬৫ পারসেন্ট নিউট্রিলাইজেশন করে থাকি। এখন এর ওয়ান পারসেন্ট অ্যাকোমেডেশন থ্রু বেসিক কভারেজ ১৫ কোটি টাকা লাগবে। যেভাবে মূল্যবৃদ্ধি তাকে ১৫ দিয়ে গুণ করতে হবে। মূল্যবৃদ্ধির হার কত হবে, সর্বভারতীয় ক্ষেত্রে তা তো আমার পক্ষে বলা সম্ভব নয়। ওয়ান পারসেন্টের জন্য ১৫ কোটি টাকা লাগে সারা বছরে।

[12-00 — 12-10 P.M.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এটা বিবেচনাধীন আছে। সেন্ট্রাল গভর্নমেন্ট তো এরমধ্যে আর একটা দিয়ে দিয়েছে। আপনার কাছে আমার প্রশ্ন বাকি, যে ডি এ টা আছে সেটা কতদিনের মধ্যে আপনি দেবেন?

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত ঃ** এটা বিবেচনাধীন যখন বলেছি তখন আপনারা আমাকে যে উপদেশ দিয়েছেন বাজেট বিতর্কে পরিকল্পনা এবং পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয়ের মধ্য সামঞ্জস্য রাখতে এবং ৯ম অর্থ কমিশনের ক্ষেত্রে আমরা যা বলেছিলাম যে, যেহেতু মূল্যবৃদ্ধিটা রাজ্যের বিষয় নয়, কেন্দ্রের বিষয় তাই তার অর্ধেক অর্থ অন্তত কেন্দ্রীয় সরকার দেবেন এই ধারণার বশবর্তী হয়ে আমরা এই সিদ্ধান্তটা নেব।

## Starred Questions

## (to which written answers were laid on the Table)

### উত্তর ২৪-পরগনা জেলার ঠাকুরনগরে ডিগ্রি কলেজ স্থাপন

*৫১১। (অনুমোদিত প্রশ্ন নং *৫০০) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) উত্তর ২৪-পরগনা জেলার গাইঘাটা বিধানসভা কেন্দ্রের অন্তর্গত ঠাকুরনগরে স্বর্গত প্রমথরঞ্জন ঠাকুরের নামে কোনও নতুন কলেজ খোলার পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ তা বাস্তবায়িত করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**দর্জি শ্রমিকদের কল্যাণে সরকারি পদক্ষেপ**

*৫১৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯১) **শ্রী দীপক মুখার্জি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গের দর্জি শ্রমিকদের কল্যাণের জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দর্জি শ্রমিকদের নিয়ে দর্জি শিল্প সমবায় সমিতি গঠনের মাধ্যমে, সমবায় সমিতিগুলোকে শেয়ার ক্রয় বাবদ মূলধন এবং কার্যকর মূলধন প্রকল্পে অর্থ সাহায্য প্রদান করে এবং শ্রমিকদের প্রশিক্ষণের ব্যবস্থার মাধ্যমে দর্জি শ্রমিকদের কল্যাণের ব্যবস্থা করা হচ্ছে।

**উলুবেড়িয়া অঞ্চলে গঙ্গার ভাঙন রোধের জন্য মঞ্জুরীকৃত অর্থ**

*৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৩) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে উলুবেড়িয়া অঞ্চলে গঙ্গার ভাঙন রোধের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে;

(খ) তন্মধ্যে, ১৯৯২ সালের ফেব্রুয়ারি পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(গ) উক্ত কাজটি সম্পন্ন হয়েছে কি না?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১-৯২ আর্থিক বৎসরে উলুবেড়িয়া অঞ্চলে হুগলি নদীর ভাঙ্গন রোধ প্রকল্প ১০ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে।

(খ) তন্মধ্যে ১৯৯২ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ৮.০১ লক্ষ টাকা খরচ হইয়াছে।

(গ) না তবে অর্থের সংস্থান থাকিলে আগামী আর্থিক বৎসরে (৯২-৯৩) উক্ত কাজটি শেষ হইবে বলিয়া আশা করা যায়।

**শিক্ষাবর্ষ পরিবর্তন**

*৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২৯) **ডাঃ জয়নাল আবেদিন ঃ** শিক্ষা (প্রাথমিক ও

মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার বর্তমান প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষাবর্ষ পরিবর্তনের জন্য কোনও চিন্তা ভাবনা করছেন কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে—বর্তমানে শিক্ষাবর্ষ পরিবর্তনের স্বপক্ষে কোন কোন প্রতিষ্ঠান রাজ্য সরকারকে প্রস্তাব দিয়েছেন?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**১৯৮৮-৮৯ আর্থিক বছর থেকে ১৯৯০-৯১ আর্থিক বছর—বিগত তিন বৎসর পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয়**

*৫২১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৫) **ডাঃ মোতাহার হোসেন ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ আর্থিক বছরগুলিতে রাজ্য সরকার মোট ব্যয়ের শতকরা কত টাকা পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয় করেছেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

রাজ্য সরকার মোট ব্যয়ের যে অংশ পরিকল্পনা বহির্ভূত খাতে ব্যয় করেছেন তার গত তিন বছরের শতকরা হিসাব নিচে দেওয়া হল ঃ—

| আর্থিক বছর | শতকরা হিসাব |
|---|---|
| ১৯৮৮-৮৯ | ৭৯.৪ পারসেন্ট |
| ১৯৮৯-৯০ | ৭৬.৫ পারসেন্ট |
| ১৯৯০-৯১ | ৮১ পারসেন্ট |

**মহাফেজখানায় সংগৃহীত ঐতিহাসিক দলিল/তথ্যাদি পরীক্ষায় নিয়ম**

*৫২২। (অনুমোদিত প্রশ্ন নং *৫১৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মহাফেজখানায় সংগৃহীত ঐতিহাসিক দলিল/তথ্যাদি পরীক্ষা করার ক্ষেত্রে কোনও বিধি/নিয়ম আছে কি না ; এবং

(খ) থাকলে, উক্ত বিধি/নিয়মগুলি কি কি?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) সর্বমোট ৩৮টি বিধিনিয়ম আছে। এই বিধিনিয়মগুলি শিক্ষা (রাজ্য লেখাগার) দপ্তরের প্রকাশিত পুস্তিকায় সন্নিবেশিত আছে। এই পুস্তিকা ইংরাজি ভাষায় প্রকাশিত এবং পুস্তিকাটি এবং তার বাংলা তর্জমা এই পত্রের সাথে সংবলিত হল। পুস্তিকটি রাজ্য লেখাগার দপ্তরে প্রকৃত গবেষকদের নিকট বিনামূল্যে সরবরাহ করা হয়।

**মাধ্যমিক শিক্ষকদের ভি ডি ও ক্যাসেটের মাধ্যমে ট্রেনিং**

*৫২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬২) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

শিক্ষাদান পদ্ধতির মানোন্নয়নের জন্য মাধ্যমিক স্তরে শিক্ষকদের ভি ডি ও ক্যাসেটের মাধ্যমে ট্রেনিং দেওয়ার ব্যাপারে রাজ্যের শিক্ষা কমিশনের কাছে সরকার কোনও প্রস্তাব দিয়েছেন কি না?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**লাইসেন্স-প্রাপ্ত মদের দোকান**

*৫২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৬) **শ্রী মনোহর তিরকি ঃ** আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে লাইসেন্স-প্রাপ্ত মদের দোকানের সংখ্যা কত ; এবং

(খ) চোলাই মদের উৎপাদন ও বেআইনি ভুটানি মদ বন্ধের জন্য রাজ্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্যে লাইসেন্সপ্রাপ্ত মদের দোকানের সংখ্যা নিম্নরূপ ঃ—

(১) দেশি মদ—৮৫৫ (ইহার মধ্যে ৫৮০টি দেশি মদের দোকানকে দেশি মদ সহ রঙিন ও গন্ধযুক্ত দেশি মদের লাইসেন্স দেওয়া আছে এবং ১৭১টি দেশি মদের দোকানকে 'রাম' ও 'বিয়ার' এর লাইসেন্সও দেওয়া আছে)।

(২) পচাই—৯৭২, (৩) তাড়ি—৩৪২, (৪) বিলাতি মদ—৭৫১, ইহাদের বিভিন্ন ভাগ নিম্নরূপ ঃ বন্ড—৩৬, ট্রেড-৬৬, রেস্টুরেন্ট-৯, অন-২২, ,৩৫১, সিনেমা

(বার)-১১, হোটেল (বার)-১৩৭, হোটেল-কাম-রেস্টুরেন্ট-কাম-বার—৫৩। ইহা ছাড়া কেবলমাত্র 'বিয়ার'-এর জন্য ৭টি 'অফ' ও 'অন' লাইসেন্স দেওয়া আছে।

(খ) চোলাই মদের উৎপাদন ও বেআইনি ভুটানি মদ বন্ধের জন্য বিভাগীয় অফিসারও কর্মীরা যথা সম্ভব নজর রাখেন এবং ক্ষেত্র বিশেষে আইনানুগ ব্যবস্থা নেন।

**ডব্লিউ বি এফ সি-র ম্যানেজিং ডিরেক্টরের অপসারণ**

*৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭২) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের প্রাক্তন ম্যানেজিং ডিরেক্টরকে মেয়াদ শেষ হওয়ার পূর্বেই ঐ পদ থেকে অপসারণ করা হয়েছে ; এবং

(খ) সত্যি হলে, তার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাক্তন ম্যানেজিং ডিরেক্টার শ্রী এস কে চক্রবর্তীকে তার মেয়াদ শেষ হওয়ার পূর্বে রাজ্য সরকারের উপদেষ্টা পদে নিয়োগ করা হয়েছিল।

(খ) রাজ্য সরকার পশ্চিমবঙ্গ অর্থ নিগমের (ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন) প্রাক্তন ম্যানেজিং ডিরেক্টর শ্রী এস কে চক্রবর্তীকে রাজ্য সরকারের অর্থ বিভাগের ব্যাঙ্ক এবং অন্যান্য অর্থ লগ্নিকারী সংস্থা সম্পর্কে পরামর্শদাতা হিসাবে নিয়োগ করার সিদ্ধান্ত নিয়েছিলেন। এই কারণে, ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার সঙ্গে পরমার্শ করার পর শ্রী চক্রবর্তীকে উক্ত পদে ৩০-১১-৯১ তারিখে নিয়োগ করা হয়।

**ক্যানিং-এ নতুন বালিকা বিদ্যালয় স্থাপন**

*৫২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮২) **শ্রী বিমল মিস্ত্রী ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, দক্ষিণ ২৪-পরগনা জেলার ক্যানিং-এ অবস্থিত দ্বারিকানাথ বালিকা বিদ্যালয়ে স্থানাভাবের জন্য সকল ছাত্রী ভর্তি হওয়ার সুযোগ পাচ্ছেন না ;

(খ) সত্যি হলে, নতুন বালিকা বিদ্যালয় স্থাপন করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে (১) কোথায় ও (২) কবে নাগাদ তা স্থাপন করা হবে বলে আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও কোনও সময় এই বিদ্যালয়ে ভর্তি হওয়ার জন্য বেশি আবেদন আসে।

(খ) আবেদনের ভিত্তিতে জেলা পরিদর্শক গ্রাম ও জেলা পরিষদের শিক্ষা স্থায়ী সমিতির সুপারিশের ভিত্তিতে বিবেচনা করা যেতে পারে।

(গ) প্রশ্ন ওঠে না।

**বিদ্যাসাগর বিদ্যালয়ে স্নাতকোত্তর বিভাগের পাঠ্য বিষয়**

*৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে স্নাতকোত্তর বিভাগের কোন কোন বিষয়গুলিতে পাঠদান চলছে ;

(খ) বিভিন্ন বিষয়ে আসন সংখ্যা কিরূপ ;

(গ) বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের অর্থ উক্ত বিশ্ববিদ্যালয়ের জন্য পাওয়া গেছে কি না ; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তার পরিমাণ কত?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ে যে সকল বিষয়ে পাঠদান চলিতেছে সেই সকল বিষয়ের নাম এবং আসন সংখ্যা নিম্নে দেওয়া হইল—

| (খ) বিষয়ের নাম | আসন সংখ্যা |
|---|---|
| ১) ফিজিক্স এবং টেকনোফিজিক্স | ৩০ |
| ২) কেমিক্যাল সায়েন্স এবং টেকনোলজি | ৩০ |
| ৩) ওসেনোলজি সহ অ্যাপ্লাইড ম্যাথ | ৫০ |
| ৪) (এ) অ্যানথ্রোপলজি | ৫০ |
| (বি) অ্যানথ্রোপলজি ব্রিজ কোর্স | ৫০ |
| (৫) জুলজি এবং ফিশারিজ | ৩৫ |
| (৬) বোটানি এবং ফরেস্ট্রি | ৩৫ |
| ৭) কমিউনিটি ডেভেলপমেন্ট সহ ফিজিওলজি | ২০ |
| ৮) ফার্ম ম্যানেজমেন্ট সহ কমার্স | ৭৫ |

| | |
|---|---|
| ৯) বাংলা | ৭৫ |
| ১০) রুর‍্যাল অ্যাড সহ্‌ পলিটিকাল সায়েন্স | ৭০ |
| ১১) রুর‍্যাল ডেভেলপমেন্ট সহ ইকনমিক্স | ৫৫ |
| ১২) ইংরাজি | ৭০ |
| ১৩) লাইব্রেরি এবং ইনফর্মেশন সায়েন্স | |
| এম লিব | ১০ |
| বি লিব | ৩০ |
| ১৪) ইতিহাস | ৭৫ |
| ১৫) দর্শন | ৭৫ |

(গ) হ্যাঁ

(ঘ) ৭ম পরিকল্পনা বাবদ — ৩০ লক্ষ টাকা

৮ম পরিকল্পনা বাবদ — এ যাবৎ ১০ লক্ষ টাকার মঞ্জুরি পাওয়া গিয়াছে।

## মেদিনীপুর জেলায় পুরানো জমিদারি বাঁধ সংস্কার

*৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪৮) **ডাঃ মানস ভূঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মেদিনীপুর জেলায় পুরানো জমিদারি বাঁধগুলি সংস্কার হচ্ছে না ;

(খ) সত্যি হলে, তার কারণ কি ;

(গ) ১৯৯১-৯২ আর্থিক বছরে সবং ব্লকের বাঁধ সংস্কারের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ; এবং

(ঘ) বরাদ্দকৃত অর্থের মধ্যে ৩১-১-৯২ পর্যন্ত কত খরচ হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রাসঙ্গিক নয়।

(গ) সেচ ও জলপথ দপ্তর নিয়ন্ত্রণাধীন বাঁধের সংস্কারের জন্য ১৯৯১-৯২ আর্থিক বছর সবং ব্লকে বরাদ্দের পরিমাণ ১৬.২২ লক্ষ টাকা।

(ঘ) বরাদ্দকৃত অর্থের মধ্যে ৩১-১-৯২ এর মধ্যে ১১.১৩ লক্ষ টাকা খরচ হয়েছে।

**১৯৯১-৯২ আর্থিক বছরে যোজনা কমিশনের কাছে অতিরিক্ত অর্থ দাবি**

*৫৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রী দিলীপ মজুমদার ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১-৯২ আর্থিক বছরে রাজ্য সরকার যোজনা কমিশনের কাছে অতিরিক্ত আর্থিক সহায়তার জন্য কোনও দাবি জানিয়েছেন কি না ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, তার পরিমাণ কত ; এবং

(গ) উক্ত অর্থ ইতিমধ্যে পাওয়া গেছে কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ

(খ) ১৪৮৬ কোটি টাকার বর্তমান বৎসরের বার্ষিক যোজনা রূপায়ণের জন্য বিদেশি ঋণের সহায়তা সমেত ২১৫ কোটি টাকা অতিরিক্ত সহায়তা হিসাবে চাওয়া হয়েছিল।

(গ) না।

**ময়ূরাক্ষী জলাধার থেকে জল সরবরাহ**

*৫৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬৯) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

বীরভূম জেলায় ময়ূরাক্ষী জলাধার থেকে ১৯৯২ সালে বোর। চাষ করার জন্য কত হেক্টর জমিতে জল দেওয়া হবে (এলাকাভিত্তিক)?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বীরভূম জেলায় ময়ূরাক্ষী জলাধার হইতে ১৯৯২ সাল বোরো চাষের জন্য লবপুর থা এলাকাতে লাঙ্গলঘাটা বিল এলাকায় ১৪২৬ হেক্টর জমিতে বোরো চাষের জল দেওয়া হচ্ছে।

**কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কলেজ স্থাপন**

*৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৭৫) **শ্রী সুভাষ বসু ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯১-৯২ আর্থিক বছরে কল্যাণীতে ইঞ্জিনিয়ারিং ডিগ্রি কলেজ স্থাপন করার

কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(১) না।

**আধা-সরকারি কর্মচারিদের পি এফ সংক্রান্ত সার্কুলার**

*৫৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬৮) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯২ সালের ১০ই ফেব্রুয়ারি সল্টলেকের প্রভিডেন্ট ফান্ড বিভাগ আধা-সরকারি কর্মচারিদের পি এফ সংক্রান্ত কোনও সার্কুলার জারি করেছেন ; এবং

(খ) সত্যি হলে, আধা-সরকারি কর্মচারিদের সুদের টাকা রাজ্য সরকার ১৯৯২ সালের জানুয়ারি পর্যন্ত ফেরত না দেওয়ার কারণ কি?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নয়।

(খ) প্রযোজ্য নহে। ১৯৯১-৯২ আর্থিক বছরে প্রভিডেন্ট ফান্ডে জমানো টাকার উপর সুদ ১৯৯২-৯৩ আর্থিক বছরে দেয়।

**বেসরকারি কলেজে শিক্ষক নিয়োগ**

*৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৭) **শ্রী বিদ্যুৎকুমার দাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

রাজ্যের যে-সব বেসরকারি কলেজে পাশ-কোর্সে পাঠদানের জন্য একজন মাত্র শিক্ষক আছেন সেক্ষেত্রে দ্বিতীয় শিক্ষক-পদ সৃষ্টির জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি না?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

'আছে'।

**১৯৯০-৯১ আর্থিক বছরে বিভিন্ন খাতে কেন্দ্র কর্তৃক প্রাপ্য অর্থ**

*৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৩) **শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

১৯৯০-৯১ আর্থিক বছরে রাজ্য সরকারের দাবি অনুযায়ী কেন্দ্রীয় সরকারের কাছে থেকে কোন কোন খাতে কত টাকা রাজ্য সরকার পেয়েছেন?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৯০-৯১ আর্থিক বৎসরে রাজ্য সরকারের দাবি অনুযায়ী কেন্দ্রীয় সরকারের নিকট থেকে বিভিন্ন খাতে যে টাকা রাজ্য সরকার পেয়েছেন তার বিবরণ নিচে দেওয়া হল ঃ—

কোটি টাকার হিসাবে

| | ১৯৯০-৯১ সংশোধিত | ১৯৯০-৯১ প্রকৃত |
|---|---|---|
| কেন্দ্রীয় করের অংশ | ১০৪৪.০৪ | ১০৪৪.০৪ |
| প্ল্যান ডেফিশিট গ্রান্ট (নবম অর্থ কমিশন) | ১৩৪.৮২ | ১৩৪.৮২ |
| মূল পরিকল্পনা খাতে | ৩৬৮.৯২ | ৩৩৯.০৯ |
| পরিপূরক পরিকল্পনা খাতে | ২৩২.০৩ | ২১৫.৫৪ |
| কেন্দ্রীয় পরিকল্পনা খাতে | ১৭.১৬ | ৯.৯১ |
| কেন্দ্রীয় সাহায্য প্রাপ্ত প্রকল্পের জন্য | ১৯০.৫৬ | ১৩৮.৯৫ |
| পরিকল্পনা বহির্ভূত খাতে | ১৩০০.১০ | ১০১০.০৩ |
| মোট | ৩২৮৭.৬৩ | ২৮৯২.৩৮ |

## W.B.F.C-র মালদা শাখায় দুর্নীতি

*৫৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৬) **শ্রী তোয়াব আলি ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের (ডব্লু বি এফ সি) মালদা শাখায় দুর্নীতি ও অর্থ তছরূপের ঘটনা ঘটেছে ; এবং

(খ) সত্যি হলে, তছরূপকৃত অর্থের পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের (ডব্লু বি এফ সি) মালদা শাখায় ১৯৮৯-৯০ সালে কিছু শিল্পোদ্যোগী মালদা শাখা হইতে ঋণ গ্রহণ করিয়া শিল্প স্থাপন করে নাই। ঘটনাটি পুলিশি তদন্তাধীন।

(খ) উপরোক্ত ক্ষেত্রগুলিতে আনুমানিক ২৭ লক্ষ টাকা জড়িত।

## উত্তর ২৪-পরগনা জেলার ঠাকুরনগর উচ্চ বিদ্যালয়ে তফসিলি জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেল নির্মাণ

*৫৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৩) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** তফসিলি জাতি ও

আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, উত্তর ২৪-পরগনা জেলার ঠাকুরনগর উচ্চ বিদ্যালয়ে তফসিলি জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের জন্য হোস্টেল তৈরি করার কোনও পরিকল্পনা সরকারের আছে ; এবং

(খ) থাকলে, উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙ্গন রোধ

*৫৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬) **শ্রী দিলীপ মজুমদার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ফরাক্কা ব্যারেজের ক্রটির জন্য মুর্শিদাবাদ জেলায় গঙ্গা নদীর ভাঙ্গন রোধ করা সম্ভব হচ্ছে না ;

(খ) গঙ্গা-ভাগীরথী ভৈরব নদীর বিধ্বংসী ভাঙ্গন প্রতিরোধের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ; এবং

(গ) কেন্দ্রীয় সরকার এ বিষয়ে রাজ্য সরকারকে কোনও সহায়তা করছেন কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ফরাক্কা ব্যারেজের ক্রটির জন্য গঙ্গানদীর ভাঙ্গনরোধ করা সম্ভব হচ্ছে না এটা সত্য নয়। নদীর গতিপথের উপরে কোনও বাধা বা কোনও ধরনের নির্মাণকার্য সম্পাদন করলে নদী প্রবাহের প্রকৃতির পরিবর্তন ঘটে এবং তার জন্য নদীপথের বিভিন্ন স্থানের (উজানে এবং ভাটিতে) কিছু কিছু পরিবর্তন হওয়া সম্ভব। বিশেষ করে গঙ্গানদীর মধ্যে বিপুল পরিমাণ জলবাহী নদীতে বিভিন্ন স্থানে এ ধরনের ভাঙ্গন কোনও অস্বাভাবিক ঘটনা নয়।

(খ) গঙ্গা, ভাগীরথী, ভৈবর নদী বিভিন্ন স্থানে ভাঙ্গন প্রতিরোধের জন্য রাজ্য সরকার সীমিত অর্থ ক্ষমতার মধ্যে বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করে থাকেন।

(গ) ফরাক্কা ব্যারেজের উজান বামতীর বরাবর পাঁচকিলোমিটার এবং ভাঁটার দক্ষিণ তীর বরাবর ৬.৯ কি মি এবং জঙ্গীপুর ব্যারেজের উজানে ১৮ কি মি তীরভূমি বরাবর রক্ষণাবেক্ষণের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, তীরভূমির বাকি অংশের রক্ষণাবেক্ষণ সীমিত অর্থ ক্ষমতার মধ্যে রাজ্য সরকার করে থাকেন।

### বেআইনি চোলাই মদের ব্যবসা বন্ধ

*৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩০০) শ্রী সুশান্ত ঘোষ : আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্যে বেআইনি চোলাই মদের ব্যবসা ব্যাপক হারে বৃদ্ধি পেয়েছে ; এবং

(খ) সত্যি হলে, এই বেআইনি ব্যবসা বন্ধের জন্য সরকার কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sobhandeb Chattopadhyay on the subject of reported introduction of exit policy in power and Transport Department of the State Government and the second is from Shri Abdul Mannan on the subject of alleged acute load-shedding in recent times.

The Subject matters of the Motions do not call for Adjournment of business of the House.

The Members may avail themselves of their opportunities namely, Calling Attention, Question, Mention etc. to draw the attention of the Ministers concerned.

I, therefore, withhold my consent to the Motions

One Member may, however, read out the text of his Motion as amended.

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল, গত কয়েকদিন যাবৎ ভয়াবহ লোডশেডিং-এর ফলে জনজীবন বিপর্যস্ত পড়ে পড়েছে। লোডশেডিং-এর ধারাবাহিকতা দিন দিন বেড়েই চলেছে। গ্রামাঞ্চলে অবস্থা আরও করুণ। ঘণ্টার পর ঘণ্টা বিদ্যুৎ সরবরাহ না থাকায় পাম্পসেটগুলি বন্ধ। সেচের জল দেওয়ার জন্য ডিপটিউবওয়েল ও শ্যালো টিউবওয়েলগুলি কাজ করতে পারছে না। চাষের জমিতে জল দেওয়া যাচ্ছে না। চাষ প্রচন্ডভাবে মার খাচ্ছে। শহরাঞ্চলের ছোট বড়

মাঝারি প্রায়ই সব শিল্প কারখানা লোডশেডিং-এর কবলে পড়ায় ব্যাপক শ্রমিক লে অফ হচ্ছে। পানীয় জল সরবরাহে বিঘ্ন সৃষ্টি হচ্ছে। হাসপাতালে জরুরি অপারেশনও বন্ধ হয়ে থাকছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received nine notices of Calling Attention, namely :-

| | Subject | Member |
|---|---|---|
| 1. | Alleged introduction of payment system for treatment and Pathological investigation in the hospital of the State from 1.4.1992. | : Dr. Manas Bhunia |
| 2. | Reported recovery of five arms of Banripuni village under Suti P.S. of Murshidabad district. | : Shri Shish Mohammad |
| 3. | Reported non-availability of blood in the Central Blood Bank, Calcutta | : Shri Abdul Mannan |
| 4. | Reported attempt by the G.N.LF Chief to create disorder of Darjeeling and in Duars area | : Shri Nirmal Das |
| 5. | Alleged attempt to murder of one Shri Madhu Sardar of Damdama village under Baruipur P.S. | : Shri Sobhandeb Chattopadhyay |
| 6. | Reported arrest of a B.J.P. leader on a charge of dacoity at Memari No.2 Block | : Shri Tapan Hore |
| 7. | Reported force landing of a Russian aircraft at Swarupnagar on 30.3.92 | : Shri Saugata Roy |
| 8. | Alleged threat to murder of a representative of a Bengali Newspaper at Malda | : Shri Birendra Kr. Maitra |
| 9. | Closure of Hindusthan Pilkington, Glass Works, Asansol | : Shri Goutam Roy Chowdhury |

I have selected the notice of Shri Saugata Roy on the subject of reported force landing of a Russian aircraft at Swarupnagar on 30.3.1992.

The Minister-in-Charge may please make a statement today, if

possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The Statement will be made on 8th April, 1992.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** The Minister-in-Charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of reported continuous erosion of the bank of the river Hooghly at the northern part of Nabadwip (Attention called by Shri Biswanth Mitra on the 26th March, 1992).

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার নবদ্বীপ থানায় প্রাচীন মায়াপুর ভাগীরথী নদীর দক্ষিণতীরে অবস্থিত। ঐ স্থানে পাড়ভাঙ্গন প্রতিরোধে জন্য গত বৎসর ৫৫.৯৭ লক্ষ টাকার একটি প্রকল্প তৈরি করা হয়। ঐ কাজের দৈর্ঘ্য ২০০০ ফুট। গত বছরের মে মাস থেকে ঐ কাজ আরম্ভ হয় এবং ১৯০০ ফুটের কাজ প্রায় সমাপ্ত হয়। এই বছরে বাকি ১০০ ফুটের কাজও প্রায় সমাপ্ত। এই কাজের দ্বারা ঐ ২০০০ ফুটের ভাঙ্গন রোধ করা হয়েছে। কিন্তু বর্তমানে ঐ কাজের নিচের দিকে আবার ভাঙ্গন শুরু হয়েছে। উক্ত ভাঙ্গন রোধের জন্য ১২০০ ফুটের জন্য আলাদা একটি প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে, যার আনুমানিক ব্যয় ৩৪.০০ লক্ষ টাকা।

মায়াপুর ভাগীরথীর বামতীরে অবস্থিত এবং নবদ্বীপ থানার অন্তর্ভুক্ত। ঐ স্থানে ৩৫০০ ফুটের প্রকল্পের একটি কাজ গত বছর সম্পন্ন করা এবং উক্ত ৩৫০০ ফুটের ভাঙ্গন রোধ করা সম্ভব হয়েছে। কিন্তু বর্তমানে উক্ত কাজের উপরের দিকে ভাঙ্গন শুরু হয়েছে। সেজন্য উপরের দিকে ভাঙ্গন রোধের জন্য (১২০০ ফুট) একটি প্রকল্প তৈরি করা হয়েছে। ঐ স্থানে ভাঙ্গনের গুরুত্ব অনুভব করে দরপত্রও আহ্বান করা হয়েছে। প্রকল্পটির আনুমানিক ব্যয় ২৮.৫০ লক্ষ টাকা। প্রকল্পটি সি ই কমিটিতে পাঠানো হচ্ছে।

গৌরাঙ্গ সেতু নবদ্বীপ থানার মধ্যে একটি অতিশয় গুরুত্বপূর্ণ সেতু। উক্ত সেতুর যাবতীয় রক্ষণাবেক্ষণের কাজ পূর্ত(সড়ক) দপ্তরের করণীয়। পূর্ত দপ্তরের তরফ থেকে বামতীরের ভাঙ্গনরোধের জন্য একটি প্রকল্প সেচ ও জলপথ দপ্তরকে তৈয়ারি করার অনুরোধ করা হয়। সেইমতো সেতুর বামতীরে উজানে ৩০০ মি ও ভাটায় ২০০ মি ভাঙ্গন রোধের জন্য একটি প্রকল্প তৈরি করা হয়েছে। উহা মুখ্য বাস্তুকার (২)-এর পরীক্ষাধীন আছে। সেতুর ২নং স্তম্ভের ভিতের ক্ষয়রোধ ও নদীর মধ্যবর্তী অঞ্চলের পলি অপসারণের কাজ সেতুর রক্ষণাবেক্ষণের কাজের মধ্যে অন্তর্ভুক্ত এবং পূর্ত (সড়ক) দপ্তরের দায়িত্ব। ২নং স্তম্ভের মেরামতি প্রকৌশল এবং ব্রিজ অ্যাপ্রোচ ভাঙ্গনরোধ সম্বন্ধে পূর্ত (সড়ক) দপ্তরকে প্রস্তাব দেওয়া হইয়াছে। মোট ৩৫০০ মিটারের পাড় ভাঙ্গন রোধের জন্য ('গাইড বাঁধ) যে প্রকল্পটি সেচ ও জলপথ দপ্তর থেকে তৈরি করা হয়েছে তার আনুমানিক ব্যয় ৬৯.৩৭ লক্ষ টাকা। প্রকল্পটি রূপায়ণের দায়িত্ব পূর্ত দপ্তরের।

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Irrigation and Waterways Department will make a statement on the subject of alleged non-availability of irrigation water in Hooghly District.

(Attention called by Shri Abdul Mannan on the 27th March, 1992)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান বছরে দামোদর পরিকল্পনার জলাধার থেকে হুগলি জেলায় বোরো চাষের পরিমাণ ধার্য করা হয়েছে। ১৫,০০০ একর। এই ধার্য এলাকা পান্ডুয়া এবং ধনিয়াখালি থানার অন্তর্গত। খরিফ সেচের পর দামোদর জলাধারে রবি ও বোরো চাষের জন্য সেচযোগ্য সঞ্চিত জলের পরিমাণ নির্ধারণ করেন কেন্দ্রীয় জল কমিশন। সেই সঞ্চিত জলে কত পরিমাণ এলাকায় রবি ও বোরো চাষের জন্য সেচ দেওয়া যেতে পারে তা নির্ধারণ করেন দামোদর পরিকল্পনার বাঁধ ও সেচ ব্যবস্থার উন্নয়ন কমিটি। এই কমিটির চেয়ারম্যান বর্ধমান বিভাগের কমিশনার। অন্যান্য সদস্যের মধ্যে বর্ধমান, হুগলি ও বাঁকুড়া জেলার সভাধিপতিগণও আছেন। এ কমিটির ২৭তম সভা বর্ধমান শহরে অনুষ্ঠিত হয় ১৯ শে নভেম্বর ১৯৯১। এই সভাতে হুগলি জেলার সহ-সভাধিপতি মহাশয়ও উপস্থিত ছিলেন। এই সভাতেই ঠিক হয় হুগলি জেলাতে বারো চাষের জন্য ১৫,০০ একর জমিতে দামোদর পরিকল্পনার জলাধার থেকে সেচ দেওয়া হবে।

এ বৎসর জলাধার সঞ্চিত জলের পরিমাণ কম। তাই উন্নয়ন কমিটির দ্বারা নির্ধারিত ১৫,০০০ হাজার একর এলাকাতেই বারো চাষের জন্য সেচের জল দেওয়া হচ্ছে। এই সেচ আগামী ১৫ই এপ্রিল, ১৯৯২ পর্যন্ত দেওয়া হবে। গত ২৭শে মার্চ পর্যন্ত এই নির্ধারিত এলাকাতে জল দেওয়া হয়েছে ৪০,৬০০ একর ফুট, হিসাবমতো ঐ তারিখ পর্যন্ত ঐ এলাকাতে জল দেওয়ার কথা ৩৭,৩০০ একর ফুট। কাজেই ঘোষিত এলাকাতে বেশিই জল এ পর্যন্ত দেওয়া হয়েছে। ঘোষিত এলাকায় সেচের অভাবে ধানগাছ শুকিয়ে যাচ্ছে এটা সত্য নহে।

**Mr. Speaker :** The statement will be criculated.

## LAYING OF REPORT

### Laying of the Fifth Report of the Committee on Rules, 1991-92

**Shri Hashim Abdul Halim :** I beg to lay the Fifth Report of the Committee on Rules, 1991-92

**Mr. Speaker :** Now, Mention Cases.

## MENTION CASES

[12-10 — 12-20 P.M.]

**শ্রী সৌগত রায় :** স্যার, আজকে আপনার অনুমতি নিয়ে সভার দৃষ্টি একটি অত্যন্ত

গুরুত্বপূর্ণ ঘটনার দিকে আকর্ষণ করছি। গতকাল হরিণঘাটায় যুব কংগ্রেসের একজন মহিলা কর্মী নিহত হয়েছেন। তাকে নৃশংসভাবে খুন করেছে সেই এলাকার সি পি এম-এর উপপ্রধান। এটা ঠিক যে, খবর বেরিয়েছে তারা একই নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনে কাজ করতেন, চিট ফান্ড ধরনের সংগঠনে এবং তা নিয়ে কিছু বিবাদ হয়ে থাকতে পারে। কিন্তু আপনি হয়ত জানেন গতকাল এই নিয়ে হরিণঘাটা এলাকায় এত উত্তেজনা সৃষ্টি হয়েছে যে, থানার ও সি যখন মহিলার ডেড বডি নিয়ে যেতে চায় তখন স্থানীয় লোকেরা সেখানে বাধা দেয় এবং ডেড বডি নিয়ে যেতে দেয় না। এই ঘটনার মধ্যে দিয়ে দুটো খুব দুঃখজনক ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষিত হচ্ছে। এক, আগে এই রাজ্যে মহিলাদের ওপর ধর্ষণ এবং অত্যাচারের কথা শুনতাম, এখন দেখছি মহিলাদের খুন করা হচ্ছে। এমন কি মহিলা রাজনৈতিক কর্মী পর্যন্ত খুন হলেন এবং সে খুনের সঙ্গে যে কোনও কারণেই হোক সি পি এম-এর যোগ রয়ে গেছে। দুই, আমরা এই হাউসে বার বার বলেছি চিট ফান্ড এবং নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি রাজ্যের বহু মানুষের চোখের জল ঝরাচ্ছে। এই খুনের মটিভের সঙ্গে নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কোনও যোগ থাকলেও থাকতে পারে। আমি চাই শাসক দলের পক্ষ থেকে স্বরাষ্ট্র মন্ত্রী একটা বিবৃতি দিন যে, কিভাবে একজন মহিলা রাজনৈতিক কর্মী খুন হলেন, কে খুন করেছে বলে অভিযোগ এবং কাদের গ্রেপ্তার করা হয়েছে এবং তার সঙ্গে নন-ব্যাঙ্কিং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কোনও যোগ আছে কিনা? এটা অবিলম্বে তদন্ত করে বের করবার জন্যও আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি। বহুদিন পরে পশ্চিমবাংলায় এই ধরনের ঘটনা ঘটল। ইতিপূর্বে আমরা গৃহ বধুর ওপর অত্যাচার, খুন ইত্যাদির কথা শুনেছি। মহিলাদের ওপর ডাকাতির কথাও শুনেছি। কিন্তু মহিলা রাজনৈতিক কর্মী প্রকাশ্য দিবালোকে হরিণঘাটায় খুন হয়ে গেলেন, ছুরিকাহত হয়ে খুন হলেন। আমি আশা করব এই ধরনের ঘটনা যাতে আর না ঘটে তার জন্য মুখ্যমন্ত্রী ব্যবস্থা গ্রহণ করবেন এবং এখানে একটা বিবৃতি দেবেন। তারই পার্টির লোক, সি পি এম-এর উপ-প্রধানের বিরুদ্ধে অভিযোগ করা হয়েছে।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন বীরভূম জেলায় একটি মিনি স্টিল ফ্যাক্টরি আছে। এই মিনি স্টিল ফ্যাক্টরিটি গত এক মাস যাবৎ লক-আউট ঘোষিত হয়ে বন্ধ আছে। ফলে ঐ মিনি স্টিল ফ্যাক্টরির সাড়ে তিনশো জন কমী বেকার হয়ে বসে আছে। আমি আবেদন করছি পশ্চিমবাংলার মাননীয় শ্রমমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী বিষয়টি নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে শীঘ্র যাতে ঐ স্টিল ফ্যাক্টরিটি চালু করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার বিভিন্ন এলাকার সাথে সাথে আমার এলাকার গ্রামাঞ্চলের রাস্তাগুলো দুর্দশাগ্রস্ত অবস্থায় এসে দাঁড়িয়েছে। বিশেষ করে আমার এলাকার '''বাগআঁচরা থেকে কৃষ্ণনগরের ভালুকা'' পর্যন্ত যে রাস্তাটি দিয়ে ২৫-৩০টি গ্রামের মানুষরা হাঁটা চলা করে সে রাস্তাটির অবস্থা খুবই করুণ। সেটা দিয়ে মানুষ জন এখন আর চলাচল করতে পারছে না। ২০ বছর আগে সে রাস্তাটিতে কিছু কাজ হয়েছিল। তারপর

থেকে সেখানে সমস্ত কাজ বন্ধ হয়ে আছে। যাতে সেই কাজ আবার শুরু করে তরান্বিত করা হয় এবং রাস্তাটিকে মানুষের চলাচলের উপযোগী করে তোলা হয় তার জন্য আমি পূর্তমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহোদয়, একটু আগে সৌগতবাবু একটি ঘটনার কথা বর্ণনা করলেন। এই ব্যাপারে প্রশাসন যা দেখার দেখবেন। আমি এইরকম একটি ঘটনা এই সভায় উল্লেখ করছি এবং আপনার সরাসরি সাহায্য প্রার্থনা করছি বিষয়টি হল, রাজারহাট শিক্ষানিকেতন যেটা উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়, তার প্রধান শিক্ষক শ্রী ধীরেশ চক্রবর্তী মহাশয়ের একটি কৃর্তির ঘটনা। গতকাল এই স্কুলের সহশিক্ষিকা শ্রীমতী নীলিমা মন্ডলকে অশালীন ইঙ্গিত করেন। তিনি তাকে বলেন, "তোমাকে যদি এম ফিলে বসতে হয় তাহলে সেক্রেটারি স্বপন ব্যানার্জিকে সাটিসফাই করতে হবে। সহশিক্ষিকা বললেন, সাটিসফাই করব, সেটা কি জিনিস? এটা আমার পক্ষে সম্ভব নয়। তখন প্রধান শিক্ষক তাকে বললেন, ন্যাকামো হচ্ছে, কিভাবে সাটিসফাই করতে হয় জানো না? তখন তাকে ঘাড় ধাক্কা দিয়ে বের করে দিতে যায়। একজন প্রধান শিক্ষক একজন সহশিক্ষিকার প্রতি যে ধরনের দুর্ব্যবহার করেছে তা সভ্য সমাজে এইরকম ব্যবহার করা যায় বলে আমার জানা নেই। ইতিপূর্বে ঐ প্রধান শিক্ষক ঐ স্কুলের আর একজন শিক্ষক, শ্রী শিবেশ্বর ব্যানার্জিকে জুতো দিয়ে মারতে যায়। কিন্তু গতকালের ঘটনাটা অতীব ভয়াবহ। ঐ জায়গায় শ্রী শৈলেন গুপ্ত এবং আরও ২ জন শিক্ষক উপস্থিত হয়। ঐ প্রধান শিক্ষক অন্য ২ জন শিক্ষককে বলেন, ঐ শিক্ষিকাকে ঘাড় ধরে গলা ধাক্কা দিয়ে বের করে দাও। নীলিমা মন্ডল কাঁপতে কাঁপতে চলে যান। একজন বি এস সি, এম এস সি এবং বি টি পাশ এবং যিনি এম ফিল পরীক্ষার জন্য বসতে চাচ্ছেন তার প্রতি এইরকম দুর্ব্যবহার আশা করা যায় না। সেখানকার শিক্ষক-শিক্ষিকারা নিরাপত্তাহীন হয়ে পড়েছে, মান-সম্মান বিপন্ন হয়ে পড়েছে। আমি তাই আপনার কাছে এবং শিক্ষা দপ্তরের কাছে আবেদন করব এই ব্যাপারে সাহায্য করুন। কংগ্রেসের কাছেও আবেদন করব, এইরকম একটি ঘটনা যেখানে একজন সহশিক্ষিকা মর্যাদা রাখতে পারছেন না, একজন প্রধান শিক্ষক যাকে অশালীন ইঙ্গিত করছেন এটা সভ্য জগতে হওয়া উচিত নয়। এই প্রধান শিক্ষকের বিরুদ্ধে প্রশাসনিক তদন্ত হোক এবং কঠোর শাস্তির দাবি আমি করছি। আমি আপনার কাছে সরাসরি সাহায্য প্রার্থনা করছি। এখানে শিক্ষাদপ্তরের মাননীয় মন্ত্রী আছেন, আমি তার কাছেও এই বিষয়ে সনির্বন্ধ আবেদন করব তিনি যেন এই ব্যাপারে সাহায্য করেন।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই ঘটনাটা অতীব ভয়াবহ। উনি নীলিমা মন্ডল স্বপন ব্যানার্জি এবং আরও কতকগুলি নাম উল্লেখ করলেন। এই অভিযোগের তদন্ত হোক এবং দোষী ব্যক্তির কঠোর শাস্তির ব্যবস্থা হোক।

**মিঃ স্পিকার ঃ** এটা আপনি জমা দিন, আমি শিক্ষামন্ত্রীর কাছে পাঠিয়ে দেব। শিক্ষা মন্ত্রী এখানে আছেন, উনি দেখবেন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সেচ মন্ত্রী মহাশয় এখানে আছেন। হুগলি নদীতে বেলুড়মঠ

থেকে ত্রিবেনী পর্যন্ত কয়েক কিলোমিটার জায়গায় হুগলি নদীর মাঝখানে দিনের পর দিন চড়া পড়ে যাচ্ছে। ওটা গঙ্গা অ্যাকশন প্ল্যান কমিশন করবেন। আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, এই হুগলি নদীর উপর বিশাল চড়া পড়ে যাওয়ার জন্য, মাঝখানে বালি ভর্তি হয়ে যাওয়ার ফলে নদীর দুই প্রান্তে ব্যাপক ইরোশন দেখা দিচ্ছে। একে আটকাবার জন্য অবিলম্বে গঙ্গাবক্ষে ড্রেজিং করা দরকার। গঙ্গা অ্যাকশন প্ল্যান এবং হুগলি রিভার কমিশনের যারা কর্তৃপক্ষ আছেন এবং অন্যান্য যারা কর্তৃপক্ষ আছেন তাদের সঙ্গে মাননীয় সেচমন্ত্রী মহাশয় যোগাযোগ করে অবিলম্বে যাতে ঐ অংশে ড্রেজিং-এর ব্যবস্থা করা হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখছি।

[12-20 — 12-30 P.M.]

**শ্রী সেখ খাবিরুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার এবং এই হাউসের মাধ্যমে ভারত সরকারের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুর পরামর্শে অনাবাসী ভারতীয় শ্রী স্বরাজ পাল ইস্কো কারখানাটির আধুনিকীকরণের সিদ্ধান্ত গ্রহণ করেন এবং তা নিয়ে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনাও করেছেন। এই প্রকল্পের কাজের শর্ত ঠিক আছে। কিন্তু কয়েকটি কাগজে দেখছি যে কেন্দ্রীয় সরকার একতরফাভাবে কিছু শর্ত আরোপ করাতে সেই শিল্পপতি এই প্রকল্প থেকে সরে দাঁড়িয়েছেন। আমাদের পশ্চিমবঙ্গে যাতে শিল্প না হয়, এবং উন্নতি ও বেকার সমস্যার সমাধান যাতে না হয় সেজন্যই এই পদ্ধতির সৃষ্টি করা হচ্ছে এই পদ্ধতি যাতে প্রয়োগ না করা যায় সেজন্য আপনার মাধ্যমে দাবি রাখছি।

**Mr. Speaker :** Now I call upon Shri Manik Bhowmik.

(মাননীয় সদস্য উপস্থিত ছিলেন না।)

এই ভদ্রলোক কোনওদিনই উপস্থিত থাকেন না, সেকেন্ড কলে বলেন।

**শ্রী সৌগত রায় ঃ** কি করবে স্যার, উনি ঘর পাচ্ছেন না।

**মিঃ স্পিকার ঃ** মেনশন ফর্মটা কি করে তাহলে হাউসে অ্যারাইভ হয়?

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি বিশেষ বিষয় সম্বন্ধে আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা ঔরঙ্গাবাদ যেখানে বহু শিল্পপতি, আছেন, বহু শিক্ষা প্রতিষ্ঠান, কলেজ, থানা ইত্যাদি আছে, এলাকাটা ভালই। মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে একটি নর্থ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টে বাস দিয়েছিলেন এবং বাসটি ভালভাবেই চলাচল করছিল। যথেষ্ট প্যাসেঞ্জার হত এবং অনেক সময় প্যাসেঞ্জার নেবার জায়গা থাকত না। কিছুদিন পরে বাসটি ২-৩দিন অন্তর যেতে লাগল, তারপর আস্তে আস্তে উঠে গেল। কলকাতার সঙ্গে যোগাযোগ রক্ষাকারী যে ট্রেন সেই ট্রেনে যেভাবে ডাকাতি হয় তাতে যাতায়াত করা যায় না, সেকথা আমরা হাউসে বহুবার বলেছি এবং তাই মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যদি সি এস টি সি-র একটি বাস ওখানে প্লেস করেন তাহলে আমার মনে হয় যে বাসটি চালু থাকবে এবং আমরাও খুবই উপকৃত হব।

**শ্রী আব্দুল সালাম মুন্সি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার কমিরপুরে তকীপুর এবং উছাইডাঙ্গা গ্রামে ১০০ বছরের একটি পুরানো মসজিদে প্রায় ১০ বছর ধরে মাইকে আজান দিয়ে নামাজপড়া হয়ে আসছিল এত অঞ্চলের মুসলমান সম্প্রদায়ের মধ্যে, কিন্তু হঠাৎ কিছুদিন আগে ঐ থানার সি আই হুমকি দেন যে মসজিদে মাইক চলবে না, মাইক খুলে দিতে হবে। তখন গ্রামাবাসীরা বলেন যে আমরা দীর্ঘদিন ধরে মাইকে আজান দিয়ে আসছি, কেন মাইক খুলব? তা ছাড়া উনি কোনও আদেশমানাও নিয়ে যান নি। কিছু বি জে পি-র দ্বারা প্রভাবিত হয়ে সেখানে গিয়ে বলেন যে মাইক খুলে দিতে হবে। এতে সকলে প্রশাসনের এস ডি ও, ডি এম, এস পি এদের কাছে যান, তারপর গত ২৬ তারিখে ও সি এবং এস ডি ও নর্থ জোরপূর্বক মসজিদে গিয়ে মাইক সিজ করে নিয়ে গিয়েছেন। সেজন্য সেখানে সংখ্যালঘু সম্প্রদায়ের মধ্যে এই রোজার মাসে মাইকে আজান দেওয়া হত সেটা বন্ধ করায় বিক্ষোভ সৃষ্টি হচ্ছে, এতে সম্প্রীতি বিঘ্নিত হতে পারে। এতে করে সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হতে পারে, সংখ্যালঘুদের মনে আতঙ্ক সৃষ্টি হতে পারে। এটা রমজান মাসের শেষ ভাগ অবিলম্বে ঐ মাইক ফেরত দেওয়া হোক এবং বি জে পি প্রভাবিত যেসব পুলিশ অফিসার ঐ কাজ করেছেন তাদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক। বিষয়টা আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই ধরনের পুলিশ অফিসাররা সম্প্রীতি বিঘ্নিত করে সম্প্রদায়ের মধ্যে গোলমাল লাগিয়ে দিচ্ছেন। তারজন্য আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিজয় বাগদি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বাস্থ্য এবং কারিগরি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা রাজনগর এবং খয়রাশোল গ্রাম পঞ্চায়েতের অগভীর নলকূপগুলি খারাপ হয়ে পড়ে রয়েছে, ফলে এই খরার সময়ে পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। সেখানে টিউবওয়েলের জলই একমাত্র পানীয় জলের উৎস। কিন্তু সেগুলো সব খারাপ হয়ে থাকায় সবাইকে পুকুর ডোবার জল পান করতে হচ্ছে এবং তারফলে অসুখের সম্মুখীন হতে হচ্ছে। তারজন্য অবিলম্বে টিউবওয়েলগুলি মেরামত যাতে হয় তারজন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার অঞ্চলে ধপধপি, রামনগর এবং মদারহাটে ১৯৭২ সালে সি এম ডি এ-র রাস্তা তৈরি হয়েছিল, কিন্তু দুঃখের বিষয়, তারপর ১৬-১৭ বছর হয়ে গেলেও সেগুলো একবারও সারাই করবার ব্যবস্থা হয়নি। গ্রামে অনেক মানুষকে জীবিকা নির্বাহ করতে হয় ভ্যানগাড়ি চালিয়ে, কিন্তু ঐ রাস্তায় সেটা চালানো যাচ্ছে না। ভ্যানগাড়িতে করে অসুস্থ মানুষকে নিয়ে যেতে হয়। ব্যবসা বাণিজ্য সবই সেখানে ভ্যানগাড়ির দৌলতে চলে। কিন্তু রাস্তার এমন অবস্থা হয়েছে যে, কিছুই করা যাচ্ছে না। যেহেতু ঐসব রাস্তা সি এম ডি এ করেছিল সেজন্য জেলা পরিষদের কাছে গেলে কখনও অর্থ, কখনও নানা অজুহাত দেখাচ্ছেন। ফলে রাস্তা সারাই হচ্ছে না। ফলে রোগী নিয়ে যাওয়া যাচ্ছে না, ব্যবসা-বাণিজ্য নষ্ট হয়ে গেছে, রাতের অন্ধকারে পথচারীরা যেতে পারছেন না, সাইকেল আরোহীরা পড়ে যাচ্ছেন। আমি পঞ্চায়েত মন্ত্রীকে অনুরোধ করছি, অবিলম্বে ঐ সমস্ত রাস্তাগুলি যেগুলো সি এম ডি

এ করেছিল সেগুলো সারাই করার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে দ্বিতীয় পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে শিল্পপ্রসারে দক্ষ কারিগরের চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে মাত্র ২১টি টেকনিক্যাল স্কুল স্থাপন করা হয়েছিল। কিন্তু আজকে ঐসব টেকনিক্যাল স্কুলগুলি বিপন্ন হয়ে অবলুপ্তির পথে। ঐসব স্কুল থেকে যেসব ছাত্র প্রশিক্ষণ নিয়ে বের হয় তাদের সামনে কোনও ভবিষ্যত নেই, কারণ ন্যাশনাল কাউন্সিল ফর ট্রেনিং ইন ভোকেশনাল ট্রেডস এর এক্ষেত্রে কোনও স্বীকৃতি নেই, রাজ্য সরকারের পক্ষ থেকেও কোনও স্বীকৃতি নেই। এরফলে তারা তিন বছর ভোকেশনাল ট্রেনিং নেবার পর উচ্চশিক্ষার কোনও সুযোগ পাচ্ছে না। মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক হলেও তারা উচ্চ পাঠ্যক্রমের সুযোগ পাচ্ছে না এবং তারফলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে তারা আই টি আই-এর সমতুল হচ্ছেন না। ফলে তারা কোনও ভ্যাকান্সির এগেনস্টে কল পাচ্ছেন না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রী অবহিত আছেন এবং তিনি যথেষ্ট রেসপনসেবলও, কিন্তু যেহেতু বিষয়টা একমাত্র শিল্পদপ্তরের নয়, বিভিন্ন ডিপার্টমেন্ট, যেমন শিক্ষা, লেবার, ইলেকট্রিক্যাল ইত্যাদি ডিপার্টমেন্টও জড়িত, তাই সমস্ত বিভাগীয় প্রধানদের সঙ্গে একটা বৈঠক করে যাতে ব্যাপারটা সুরাহা করা যায় তারজন্য উদ্যোগ গ্রহণ করতে আমি মাননীয় শিল্পমন্ত্রীকে অনুরোধ করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মেদিনীপুর জেলার হলদিয়ার কাছে মীনদ্বীপে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহযোগিতায় ১০০ কোটি টাকার একটি প্রকল্প উদ্বোধন হচ্ছে। রাজ্য সরকার ইতিমধ্যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে ১,০০০ কোটি টাকার উপর সহায়তা নিয়েছেন, কিন্তু মুখে এমন ভাবভঙ্গি দেখাচ্ছেন যেন ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেওয়াটা একটা মস্তবড় অপরাধ। পশ্চিমবঙ্গে ১৯৮৩ সাল থেকে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সহযোগিতায় প্রকল্প হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্কের ভাইস প্রেসিডেন্ট মুখ্যমন্ত্রীর বাস ভবনে বসে চা পানের সময়ে পরস্পর পরস্পরকে নানাবিধ বিষয়ে অবহিত করেন। আমাদের কাছে স্পষ্টভাবে রাজ্য সরকার ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে কি কি শর্তে টাকা নিয়েছেন সেটা বলছেন না। কেবল মাত্র কেন্দ্রীয় সরকারের উপর গোটা ব্যাপারটা চাপিয়ে দিয়ে দায় সারা কাজ করে আপনারা মনে করছেন যে মুক্ত হবেন, তা হবে না। আমার সুস্পষ্ট অভিযোগ যে, ক্ষুদ্র সেচ, পরিবহন, মৎস্য, সোশ্যাল ফরেস্ট্রি ইত্যাদি ১২টি ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রকল্পের কাজ চলছে। রাজ্য সরকারের সঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্কের দহরম-মহরমের বিষয়টি আমাদের জানাতে হবে। কেন্দ্রীয় সরকারের সঙ্গে ওয়ার্ল্ড ব্যাঙ্কের চুক্তি হয়, আর রাজ্য সরকার যখন সেই লোন গ্রহণ করেন তখন কোনও শর্ত থাকে না একথা বলে এত সহজে পার পাওয়া যাবে না। কাজেই আমরা জানতে চাই যে, কোনও পজিটিভ শর্তসাপেক্ষে লোন নেওয়া হয়েছে সেটা অবিলম্বে এই হাউসে লে-করা হোক। আজকে একটা প্রকল্প উদ্বোধন করা হচ্ছে ১০০ কোটি টাকার। আমরা এগুলি জানতে চাই।

**শ্রী গৌতম রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিষয়ে আবাসন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আসানসোল কল্যাণপুর হাউসিংয়ে

২১২টি বাড়ি তৈরি হয়ে পড়ে আছে। এগুলি সম্পর্কে অবিলম্বে যাতে ব্যবস্থা করা হয় তার জন্য অনুরোধ করছি। তাছাড়া এক হাজার একর জমি আবাসন দপ্তরের ছিল। তারজন্য মাত্র ৩০০ একর জমিতে বাড়ি হয়েছে, বাকি জমিগুলি পড়ে আছে এবং সেগুলি দখল হয়ে যাচ্ছে এবং ইঁট ভাটায় পরিণত হচ্ছে। এর ফলে আইন-শৃঙ্খলার কিছুটা অবনতি হচ্ছে এবং সাম্প্রদায়িক সম্প্রীতিও বিপন্ন হচ্ছে। কাজেই এই বিষয়টা মন্ত্রী মহাশয়কে গুরুত্ব সহকারে দেখার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ এবং কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র সবংয়ে প্রায় ১৯ হাজার একর জমিতে বোরো ধানের চাষ হয়। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়, একদিকে বিদ্যুৎ সরবরাহের অভাবে স্যালো টিউবওয়েল এবং গভীর নলকূপগুলিতে বিদ্যুৎ না থাকার ফলে সেখানে জল দেওয়া যাচ্ছে না। অপর দিকে ক্যানেলে জল পাওয়া যাচ্ছে না। জেলা প্রশাসনকে অভিযোগ করার পরে তারা জানায় যে বাঁকুড়া জেলার কংসাবতী রিজার্ভার থেকে এ বছর জল ছাড়া যাবে না। ফলে সমস্ত বোরো চাষ শুকিয়ে যাচ্ছে। এই জেলার দরিদ্র কৃষকদের বাঁচানোর জন্য এই বোরোচাষ একমাত্র সম্বল এবং এর উপরে নির্ভর করে তাদের জীবন ধারণ করতে হয়। বন্যায় এবং বর্ষায় আমাদের ব্লকে আমন চাষের ভীষণ ক্ষতি হয়। অধিকাংশ কৃষককে বোরো চাষের উপর নির্ভর করতে হয়। কিন্তু গত ১৫ দিন সেখানে কোনও বিদ্যুৎ থাকছে না। একদিকে গভীর নলকূপ থেকে জল দেওয়া যাচ্ছে না, অপর দিকে ক্যানেলে জল নেই এরা কোথায় যাবে? একটা সাংঘাতিক অবস্থা দেখা দিয়েছে। একদিকে পানীয় জলের দুর্যোগ চলছে, পানীয় জলের নলকূপগুলি শুকিয়ে যাচ্ছে, অপর দিকে সেচের জন্য জল পাওয়া যাচ্ছে না। আমার বিধানসভা কেন্দ্র সবংয়ে একটা অস্বাভাবিক অবস্থার মধ্যে মানুষ পড়েছে। কাজেই আমি আবেদন করব যে এই বিষয়ে গুরুত্ব দিয়ে গরিব চাষীদের বাঁচান, পানীয় জল সরবরাহ করুন, বিদ্যুৎ যাতে যায় সেই ব্যবস্থা করুন।

**শ্রী শিশির সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয, আমি আপনার মাধ্যমে একটা অত্যধিক জরুরি বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নবগ্রাম থানা লালবাগ থানার অন্তর্গত। নবগ্রাম থানার সর্ব পশ্চিম অংশে পাঁচগ্রাম হইতে ভায়া নবগ্রাম, পলশন্ডা একটি রাস্তা লালবাগ গেছে। রাস্তাটি পিচ রোড। কিন্তু বর্তমানে রাস্তাটির পলশন্ডা হইতে লালবাগ অংশে দীর্ঘদিন কোনও মেরামত হয় নাই। রাস্তার মাঝে বড় বড় গর্ত হয়ে গেছে। সেই রাস্তায় রিক্সা, সাইকেল চলাচল করতে পারে না। অথচ মহকুমা শহরে নানা জরুরি কাজে প্রতিদিন এই থানার ১০টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে আটটি গ্রাম পঞ্চায়েতের মানুষকে চলাচল করতে হয়। রাস্তাটা খারাপ থাকার জন্য কোনও রকম চলাচল করা যাচ্ছে না। একটি মাত্র প্রাইভেট বাস চলত সেটাও বন্ধ হয়ে গেছে। এখন এই সমস্ত লোককে বহরমপুর হয়ে লালবাগ যেতে হয়। তার ফলে সময় এবং অর্থের অপচয় হচ্ছে। সেজন্য এই রাস্তাটি অবিলম্বে মেরামত করা এবং অন্তত পক্ষে একটি রাষ্ট্রীয় পরিবহন বাস যাতে আপ অ্যান্ড ডাউন দুবার যাতায়াত করতে পারে তার ব্যবস্থা করার জন্য আমি পরিবহন মন্ত্রীর কাছে আবেদন করছি।

**শ্রী শৈলজাকুমার দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর একটা ব্যবস্থা নেবার জন্য আবেদন জানাচ্ছি। আমাদের মেদিনীপুর জেলার রসুলপুর নদী আছে, এই নদী অত্যন্ত জনপ্রিয় নদী। বঙ্কিমচন্দ্রের কপালকুন্ডলা গল্পে এই নদীর উল্লেখ আছে। এই রসুলপুর নদীর উপর সেতু নির্মাণের জন্য দীর্ঘদিন ধরে এখানকার মানুষ দাবি জানিয়ে আসছে। যদি এই সেতু করা যায় তাহলে খেঁজুরির মানুষ যার বেশির ভাগ মানুষ তফসিলি জাতি এবং আদিবাসী ভুক্ত তাদের ২০ কিলোমিটার পথ অতিক্রম করে কাঁথি মহকুমায় যেতে পারবে। এখানকার যোগাযোগ ব্যবস্থা অনেক সহজ হবে। এই সেতু না হওয়ার ফলে ৫০ কিলোমিটার পথ ঘুরে ঐ এলাকার মানুষকে সড়ক পথে আসতে হয়। এই সেতু নির্মাণ হলে খেজুরীর মানুষ অনেক অল্প সময়ে কাঁথি থানায় যেতে পারবে। এবং হলদিয়া যাওয়ার সুযোগ পাবে। তাই আমি আপনার মাধ্যমে ওই এলাকার মানুষের দীর্ঘ দিনের দাবি যাতে গৃহীত হয়, এই দাবির যাতে অনুমোদন দিয়ে মাননীয় পূর্তমন্ত্রী রসুলপুর নদীর উপর সেতু নির্মাণের ব্যবস্থা করেন তার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী নটবর বাগদি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অসামরিক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার রঘুনাথপুর নতুন মহকুমা হয়েছে, এখানকার ৬টি থানায় ২৩-২৪ লক্ষ লোক বসবাস করে। এখানকার ৭০ ভাগ মানুষ সিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইব। স্যার আপনি নিজে গিয়েছেন, এখানকার ছোট ছোট গ্রামে বেশির ভাগ এস সি এবং এস টি লোকের বাস এবং তারা মাটির বাড়িতে বাস করে। স্যার, এখানে গরমকালে প্রচন্ড আগুন লাগে গ্রামে। এত বড় মহকুমা শহরে একটাও ফায়ার স্টেশন নেই। তাই অবিলম্বে যাতে এখানে ফায়ার স্টেশন খোলা হয় তার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। সাথে সাথে আবদেন রাখছি পুরুলিয়ার একমাত্র ফায়ার স্টেশন-এর স্ট্রেংথ অত্যন্ত কম, গাড়ি কম, সমস্ত প্রায় খারাপ হয়ে রয়েছে। এখন তাপদাহ চলছে, আগুন লাগার ঘটনা ঘটছে। এর ফলে সব চেয়ে ক্ষতিগ্রস্ত হচ্ছে এস সি এবং এস টি-র লোকেরা। ওরা নিজের ঘর ছেড়ে অন্য জায়গায় যেতে বাধ্য হচ্ছে। অবিলম্বে যাতে এখানে স্ট্রেংথ বাড়ানো হয় এবং রঘুনাথপুরে নতুন ফায়ার স্টেশন চালু করা হয় তারজন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনার কথা উল্লেখ করতে চাই। আমার নির্বাচনী এলাকা রায়না এবং খন্ডঘোষ এলাকায় ৪ লক্ষ মানুষ বাস করে এবং এখানকার অধিকাংশ মানুষ গরিব এবং তাদের ঘর-বাড়ি বেশির ভাগ খড়ের। এখানে কোনও ফায়ার সার্ভিস নেই। এখানকার মানুষকে একটা কঠিন অবস্থার মধ্যে দিয়ে চলতে হচ্ছে। এখন সেখানে তাপদাহ চলছে, যে কোনও সময়ে দুর্ঘটনা ঘটে যেতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় অসামরিক মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই অতি সত্বর যাতে এখানে অগ্নি নির্বাপক কেন্দ্র খোলা হয় তার জন্য।

**শ্রী নরেন হাঁসদা** ঃ স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ সমস্যা সমাধানের দাবিতে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই চলতি মরশুমে কৃষি এবং ক্যানাল কর্তৃপক্ষ চাষীদের নোটিশ দিয়েছিল চাষ করার জন্য। সেই নোটিশ পাওয়ার পর ঐ এলাকার

চাষীরা কেউ ব্যাঙ্ক-এর কাছ থেকে লোন নিয়ে, কেউ বউয়ের গহনা বন্ধক দিয়ে মহাজনের কাছ থেকে চড়া সুদে টাকা নিয়ে উন্নত জাতের বোরো ধান চাষ করেছে। কিন্তু মুশকিল হল, দুটি সেচের অভাবে সমস্ত ফসল আজকে নষ্ট হতে বসেছে। আজকে চাষীদের ঘরে ঘরে কান্নার রোল পড়ে গেছে, সকলের মধ্যে হাহাকার দেখা দিয়েছে। মাত্র দুটি সেচ দেওয়া গেলে ঐ ফসলকে বাঁচানো যেতে পারে। আগামী সাত দিনের মধ্যে যাতে সেচের ব্যবস্থা করা যায় তারজন্য আমি আবেদন জানাচ্ছি। আর যদি এটা না করা হয় তাহলে এলাকায় আগুন জ্বলে যাবে।

**শ্রী তপন হোড় ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, গত সেশনে আমি উল্লেখ করেছিলাম—'সিদ্ধেশ্বরী নুনবিল সেচ প্রকল্পটি দীর্ঘদিন ধরে ঝুলে আছে। এরফলে জেলার মানুষের মধ্যে প্রচন্ড ক্ষোভ সৃষ্টি হয়েছে। দীর্ঘদিন ধরে এটা নিয়ে আন্দোলন চলছে। কিন্তু প্রকল্পটির বিষয়ে আমরা কিছু জানতে পারছি না। এই প্রকল্পটি চালু হলে শুধু মাত্র বীরভূম নয়, মুর্শিদাবাদ জেলাও উপকৃত হবে এবং বক্রেশ্বর প্রকল্পের জন্য প্রয়োজনীয় যে জল সেটা আসতে পারে। মাননীয় সেচমন্ত্রী এখানে আছেন, এই বিষয়ে তিনি যদি আমাদের বলেন তাহলে আমাদের সুবিধা হয়। কারণ ঐ এলাকায় এই প্রকল্পের বিষয়টি অত্যন্ত স্পর্শকাতর একটি বিষয়। স্যার, আপনি যদি অনুমতি দেন এবং মাননীয় মন্ত্রী মহাশয় যদি বলেন তাহলে আমরা উপকৃত হব।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিদ্ধেশ্বরী নুনবিল সেচ প্রকল্পটি সেচ সেবিত বটে, অন্যদিকে বন্যা নিয়ন্ত্রণের ক্ষেত্রেও এটি অত্যন্ত জরুরি প্রকল্প, এবিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় বিধায়কের সঙ্গে আমি সহমত পোষণ করছি। এই প্রকল্পটিকে যাতে দ্রুত করতে পারি সেজন্য আমার দপ্তর—সেচ এবং জলপথ দপ্তর—ইতিমধ্যেই সার্ভের কাজ শুরু করে দিয়েছে। জরিপের শতকরা পঞ্চাশ ভাগ কাজ ইতিমধ্যেই শেষ হয়ে গেছে। আমি প্রোজেক্ট পেপার দ্রুত তৈরি করবার জন্য নির্দেশ দিয়েছি। ৯২ সালের মাঝামাঝি সময়ের মধ্যে প্রোজেক্ট রিপোর্ট শেষ হয়ে যাবে বলে আশা করছি এবং সেটি নিয়ে দিল্লিতে প্ল্যানিং কমিশন এবং জি এফ সি সি-র সঙ্গে কথা বলব। যাতে এটি কয়েক বছরের মধ্যেই এটিকে চালু করা যায়, সেদিকে আমরা নিশ্চয়ই লক্ষ্য রাখব।

[12-40 — 12-50 P.M.]

**श्री ममताज हसन :-** माननीय स्पीकर सर, हीरापुर कन्सीच्वेन्सी के वर्नपुर की ओर आपका ध्यान दिलाना चाहता हूं। जहां इण्डियर्न आयर एण्ड स्टील कम्मनीधैजो विख्यात है। १९८१ मे अपनी सुविधा के लिए वहां के आसामी से २५० एकड़ जमीन लिया। एग्रीमेन्ट था कि हर एक को सर्विस दिया जाएगा। इसमे २१० आदमी थे, उनमे से १८६ आदमी को नौकरी दिया गया। बांकी आदमी को नौकरी नही मिला। उन लोगो ने हाईकोर्ट का सहारा लिया। हाई कोर्ट के जज श्री एम० एन० राय ने फैसला दिया कि एग्रीमेन्ट के अनुसार जो लोग बचे है उनको नौकरी दिया जाए।

लेकिन अभी तक नौकरी नही दिया गया है।

माननीय स्पीकर सर, मै आपके माध्यम से राष्ट्रीय सरकारके स्टील मिनिस्टर का ध्यान दिलाना चाहुंगा कि एग्रीमेन्ट के अनुसार १८६ लोग को नोकरी दिया गया। वाकि जो लोग बचे है उनको जल्द-से-जल्द नौकरी दिया जाए।

**শ্রীমতী আরতি হেমব্রম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার রানীবাঁধ বিধানসভায় বেশির ভাগ এলাকা জঙ্গলে পরিপূর্ণ এবং সেই আদিবাসী অধ্যুসিত গ্রাম আছে এবং সেই গ্রামে কোনও প্রাথমিক বিদ্যালয় নেই। ফলে অনেক ছোট ছোট ছেলেমেয়েরা বিদ্যালয়ে যেতে পারে না। যে সমস্ত গ্রামে বিদ্যালয় নেই সেই সমস্ত গ্রামগুলি হল ফুলডাঙ্গা, দুলালপুর, হলুদকানালী, কনশোল, খেজুরখান্না এবং এছাড়াও আরও অনেক গ্রাম আছে যেখানে প্রাথমিক বিদ্যালয় নেই। সেই কারণে আমি বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি করছি যাতে অবিলম্বে ওইসব এলাকায় বিদ্যালয় স্থাপন করা হয় এবং যাতে ওখানকার ছেলে-মেয়েরা বিদ্যালয়ে যাবার সুযোগ পায়।

**মিঃ স্পিকার ঃ** নির্মল বাবু, আপনার মেনশনে দুটি বিভাগ আছে, একটি মেনশনে দুটি বিভাগ যথা একটি হচ্ছে ভোজ্য তেল সংক্রান্ত এবং আরেকটি হচ্ছে ওষুধপত্র সংক্রান্ত। আমাদের মেনশন তো মন্ত্রীসভায় পাঠাতে হয় এবং সেক্ষেত্রে একটি মেনশনকে আমরা দুটো ডিপার্টমেন্টে পাঠাব কি করে? আপনি ঠিক করে নিন কোনটা বলবেন।

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ওষুধের ব্যাপারে বলব। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই ওষুধ আমদানির ব্যাপারে। সম্প্রতি ভারত সরকার বহু জাতিক সংস্থা কে আমন্ত্রণ করে নিয়ে আসছেন। এই বহুজাতিক সংস্থাগুলি সঙ্গে তাদের ওষুষপত্রও নিয়ে আসছেন। সম্প্রতি জানা গেছে যে ওই সব সংস্থাগুলি বিদেশ থেকে রিজেকটেড ওষুধগুলো এখানে এনে বিক্রি করছে। এবং এক্ষেত্রে কিছু ডাক্তারও জড়িত আছে, তারা প্রেসক্রিপশন দিচ্ছেন এবং তাদের যোগসাজসে মানুষ মারার একটা কার্যকলাপ শুরু হয়েছে। সেই হাওয়া আমাদের রাজ্যেও আসছে। এমনও খবর আছে যে, কিছু কিছু ক্ষেত্রে জীবনদায়ী ওষুধ যেগুলো সেই সমস্ত ক্ষেত্রেও ডাক্তাররা পারসেন্টেজ খেয়ে প্রেসক্রিপশন লিখে দিচ্ছে এবং ওই রিজেকটেড ওষুধ খেয়ে মানুষের মৃত্যুর ব্যবস্থা করা হচ্ছে। এটা একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে এবং স্বাস্থ্য দপ্তরের অবিলম্বে এই ব্যাপারে মনিটরিং করার দরকার। জেলায় জেলায় যারা আছেন তারা নাকে সরষের তেল দিয়ে ঘুমিয়ে থাকেন, তাদের ঘুম ভাঙ্গান। ড্রাগের ব্যাপারে যে ইন্সপেকটর আছে তিনি সঠিকভাবে বিষয়টা দেখুন। আমরা দেখছি রাজ্যের বিভিন্ন জায়গায় উল্টো পাল্টা ওষুধ ব্যবহার করে বহু শিশু এবং মানুষ আক্রান্ত হচ্ছেন এবং মানুষের মৃত্যুও ঘটছে। এতদিন এই বহুজাতিক সংস্থার লোকেরা চোরা পথে এদেশে প্রবেশ করতেন। এখন তো তাদের দরজা খুলে দেওয়া হয়েছে। যে সমস্ত ওষুধ আর্ত মানুষের জীবনরক্ষার কাজে দেওয়া যায় সেই ওষুধই মৃত্যুর কারণ হয়ে দাঁড়াচ্ছে। সেইজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার অধিকাংশ মানুষ প্রচন্ড জলকষ্টে ভুগছে। বিশেষত রামপুরহাট ২নং ব্লকের অধীনে মারগ্রাম গ্রাম পঞ্চায়েত, কানুহা গ্রাম পঞ্চায়েত, দুনী গ্রাম এবং হাসান গ্রাম পঞ্চায়েতের অধিকাংশ এলাকায় জলের প্রচন্ড অভাব হয়ে পড়েছে। এমন অবস্থা এখানে সৃষ্টি হয়েছে যে পুকুরগুলো পর্যন্ত শুকিয়ে গেছে এবং সেখানে কুকুর ছাগল ঘুরে বেড়াচ্ছে। এখানে যে ক্যানেল রয়েছে সেই ক্যানেল পর্যন্ত শুকনো হয়ে পড়ে আছে। সুতরাং আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে অবিলম্বে জলের ব্যবস্থা করেন তা না হলে মানুষ চাষাবাদ আর করতে পারবে না।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনারা মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পরিবহন দপ্তরের মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় ইন্দাসপাত্রশয়ের উপর দিয়ে কোনও সরকারি বাস চলাচল করে না। বেসরকারি বাসের সংখ্যাও খুব কম, ফলে মানুষের যাতায়াতের খুবই অসুবিধা হয়। আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে কলকাতা থেকে ইন্দাসপাত্রশয়ে সরকারি বাস চলাচল করে তার ব্যবস্থা করেন এবং এতে ওই এলাকার মানুষেরও খুব সুবিধা হবে।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার জেলার ১নম্বর ব্লকের সাহেব হাটে একটা হেলথ সেন্টার তৈরি করবার জন্য আজ থেকে ১০ বছর পূর্বে জায়গা অধিগ্রহণ করা হয়েছিল। সেখানে গরিব মানুষের বাসস্থান ছিল, সেই জায়গাতে পঞ্চায়েত সমিতি জনপ্রতিনিধিরা সকলে মিলে তাদেরকে অনুরোধ করে, এবং সেখানে থেকে তাদের সরিয়ে আনার ব্যবস্থা করা হয়েছিল। স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য। কিন্তু আজকে প্রায় ১০ বছর অতিবাহিত হয়ে গেল সেই এলাকায় স্থানীয় জনসাধারণের চিকিৎসার জন্য স্বাস্থ্যকেন্দ্রটির নির্মাণের কাজ হল না। তাই অবিলম্বে স্বাস্থ্য কেন্দ্র নির্মাণের জন্য আমি দাবি জানাচ্ছি।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী সুনীলকুমার ঘোষ ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আজকে সভার প্রথমেই যে বিষয়টি উত্থাপন করতে চেয়েছিলাম সেটির ব্যাপারে আমি এখন আপনার দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলা দ্বিতীয় সাক্ষর জেলা হিসাবে প্রমাণিত হয়েছে। এই কাজটা খুবই গুরুত্বপূর্ণ এবং কঠিন কাজ, হুগলি জেলার মানুষ এটা করতে পেরেছেন, আমাদের প্রতিনিধি তারা এখানে উপস্থিত আছেন তারা অক্লান্ত পরিশ্রম করে এটা করেছেন, তাই আমি তাদেরকে অভিনন্দন জানাচ্ছি। এবং এই সভার তরফ থেকে যাতে হুগলি জেলাবাসীকে অভিনন্দিত করা হয় তারজন্য আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের বকেয়া রেল প্রকল্প গুলি অনুমোদনের জন্য এবং ভাঁড়া বাড়ানোর জন্য ও রেল মাশুল বৃদ্ধির জন্য উভয়ের-দাবিতে আজকে গোটা রাজ্যের মধ্যে বামপন্থী ছাত্র যুব সংগঠন এবং রেল যাত্রী সংগঠনগুলি একযোগে আজকে রেল ভাড়ার বয়কটের কর্মসূচি নিয়েছেন। সাধারণ মানুষও এর সঙ্গে যোগ

দিয়েছেন। আমাদের এলাকায় কাটোয়া রেল লাইনটিকে ডাবল করার জন্য এবং বৈদ্যুতিকরণের দাবি দীর্ঘ দিনের, কিন্তু এই প্রকল্পটি ডাবল লাইন ও বৈদ্যুতিকরণের জন্য দাবি জানিয়ে যোজনা কমিশনের কাছে গেছে, কিন্তু এর পরিণতি কি হবে জানি না। আমি আপনার মাধ্যমে রেল মন্ত্রীর নিকট দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে অন্যান্য রেল প্রকল্পর সাথে কাটোয়া রেল লাইনকে ডাবল লাইন ও বৈদ্যুতিকরণ করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী নিশিকান্ত মেহতা ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের পূর্ত ও সড়ক দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কেন্দ্র বাগমুন্ডা থানার চোড়দা থেকে তুনতুরি ভায়া বীরগ্রাম শশ্‌ এই ১৬ কি মি রাস্তাটি কাঁচা। এখানে ৫০-৬০ হাজার লোক বাস করেন, এদেরকে প্রায় ১০-১২ কি.মি. রাস্তা পায়ে হেঁটে এসে বাস ধরতে হয়। তাই অবিলম্বে পূর্ত দপ্তর যাতে রাস্তাটি পাকা করেন তার জন্য আমি আপনার মাধ্যমে পূর্ত ও সড়ক দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে জানাতে চাই, সেটা হচ্ছে চুঁচুড়া স্টেশনে পানীয় জলের প্রচন্ড অভাব। কয়েকদিন ধরে ওখানকার যারা রেল যাত্রী আছেন তারা পানীয় জল পাচ্ছেন না। অথচ রেল কর্তৃপক্ষ রেলের ভাড়া বা মাসূল বাড়িয়ে চলেছেন। ওখানে জনগণের প্রচন্ড ক্ষোভ আছে, পানীয় জলের যে অবস্থাটা আছে সেটা ভেঙে পড়েছে। সেখানে যে গভীর নলকূপটি আছে সেটা যাতে অবিলম্বে মেরামতি হয় তার জন্য আমি আপনার মাধ্যমে রেল কর্তৃপক্ষের নিকট সুপারিশ পাঠাতে চাই। সেখানে জনগণের যে দুর্গতি হচ্ছে সেটার প্রতি যেন তারা লক্ষ্য রাখেন।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘিয়াকুন্তি বেসিন ড্রেনেজের স্কীমটির কাজ ত্বরান্বিত করার জন্য। ১৯৮০ সালে এই স্কীমে খরচ ধরা ছিল ৭ কোটি ৫৯ লক্ষ টাকা। ১৯৮৫ সালে বেড়ে দাঁড়ায় প্রথম দফায় ২৮ কোটি ৫০ লক্ষ টাকা, এবং পরে দ্বিতীয় দফায় ৩৮ কোটি ৫০ লক্ষ টাকায়। ৩১-১২-৯১ পর্যন্ত ঐ স্কীমে খরচ হয়েছে ১৮ কোটি ৫০ লক্ষ টাকা। ১৯৯১-৯২ সালে ঐ বাবদ অ্যালটমেন্ট ছিল ২ কোটি ৫০ লক্ষ টাকা। ২ কোটি ৩৮ লক্ষ টাকা ইস্টার্ন রেলকে ভদ্রেশ্বর বৈদ্যবাটী রেল ব্রিজের জন্য চিফ ইঞ্জিনিয়ার সেচ দপ্তরকে দিতে নির্দেশ দিয়েছেন। যদি রেল ব্রিজ এবং কর্মচারিদের মাহিনা বাবদ সমস্ত টাকা দিয়ে দিতে হয় তাহলে ঘিয়া-কুন্তি ব্রিজের কাজ বন্ধ হয়ে যাবে। সেইজন্য রেলকে ঐ টাকা না দিয়ে বেসিনের কাজ যাতে ত্বরান্বিত করা হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের কলকাতার ন্যাশনাল লাইব্রেরি পরিচালনা করে কেন্দ্রীয় মানব সম্পদ উন্নয়ন দপ্তর। আপনি শুনলে আশ্চর্য হবেন গত তিন বছরে ৩৫ লক্ষ টাকা ফেরত গেছে, কোনও বই কেনা হয়নি।

এখানে এই তিন বছর যাবত প্রযুক্তি, বিজ্ঞান বা কোনও জ্ঞানের বই কেনা হচ্ছে না। আমাদের এই রাজ্যে যারা উৎসাহী গবেষক আছেন তারা এর জন্য ক্ষতিগ্রস্ত হচ্ছেন। আগে এখানে একটা বিশেষজ্ঞ কমিটি ছিল সেখানে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ও আরও অনেকে থাকতেন তারা বই কেনার ব্যাপারে সাজেশন দিত। কিন্তু বর্তমানে সরকারি অফিসাররা বই কিনছে। সেখানে একদম বেহাল অবস্থা চলছে। আমি এই ব্যাপারটা গ্রন্থাগার মন্ত্রীকেও বলে এবং এখন আমি এই ব্যাপারটা সভাকেও অবহিত করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদায় একজন সাংবাদিক, অরুণকুমার চক্রবর্তী, সে স্থানীয় পুলিশ এবং আরও কয়েকজনের বিরুদ্ধে অর্থনৈতিক দুর্নীতির বিরুদ্ধে একটা রিপোর্ট লিখেছিলেন। তারপর থেকে তাকে অনবরত মৃত্যুর হুমকি দেওয়া হচ্ছে। তাকে টেলিফোনে প্রায়ই হুমকি দেওয়া হচ্ছে। তিনি আমাকে চিঠি দিয়েছেন যে আমি যে কোনও মুহূর্তে খুন হতে পারি। তার এই সংবাদগুলি সত্য কি মিথ্যা আমি জানি না। কিন্তু তার প্রাণনাশের যে হুমকি তাকে দেওয়া হচ্ছে তারজন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী রাইচরণ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার অঞ্চলে কেতুগ্রাম একটি কৃষি প্রধান এলাকা। বর্ষার সময় ছাড়া অন্য সময় সেখানে জল দেওয়া হয় না। সেখানে স্যালো টিউবওয়েল এবং ডিপ টিউবওয়েল বসানো হয়েছে। কিন্তু সেখানে ইলেকট্রিফিকেশন করা হচ্ছে না বলে সেটা চালু করা যাচ্ছে না। এখানে একজন বিধায়ক বললেন, আজকে একটা জায়গায় ১০ বছর ধরে জায়গা দেওয়ার পরেও সেই জায়গায় হাসপাতাল হয়নি। এখানেও সেইরকম অবস্থা হয়েছে। সেখানে সাব-স্টেশন তৈরি করার জন্য জমি অনেকদিন আগেই দেওয়া হয়েছে। তাই সেখানে সাব-স্টেশনটি তৈরি করার বন্দোবস্ত করা হোক।

**শ্রী কমলেন্দু সান্যাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস আমলে শিক্ষার সম্পর্কে কোনও পরিকল্পনা প্রায় ছিল না। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর প্রাথমিক শিক্ষার একটা নীতি নির্ধারিত হয়। যে গ্রামে স্কুল নেই সেখানে স্কুল স্থাপন করা হয়েছে। শিক্ষিতের সংখ্যার বৃদ্ধি ঘটেছে এইভাবে আমরা আস্তে আস্তে এগিয়ে যাচ্ছি। যার জন্যই আজকে কলেজগুলোতে প্রচন্ডভাবে শিক্ষানুরাগীদের ভিড় হচ্ছে। কারণ আজকে শিক্ষার মানোন্নয়নে হয়েছে। তাই প্রতিটি ব্লকে একটা করে যাতে কলেজ হয় তার জন্য আমি উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## ZERO HOUR

[1-00 — 1-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মন্ত্রী বুদ্ধদেব বাবু আমাদের ডাঃ জয়নাল সাহেবকে বলছিলেন যে তিন বিঘা সম্পর্কে আমাদের কংগ্রেস দলের স্ট্যান্ড কি সেটা পরিষ্কার করে বলা দরকার। কারণ এই ব্যাপারটা নিয়ে এখানে একটা

রাজনীতি চলছে। আমাদের প্রয়াত নেত্রী ইন্দিরা গান্ধীর সঙ্গে বাংলাদেশের প্রয়াত নেতা মুজিবর রহমানের যে চুক্তি হয়েছিল, সেটা একটা ইন্টারন্যাশনাল ম্যাটার এবং এটা যাতে হান্ড্রেড পারসেন্ট কার্যকর হয় তার জন্য আমি বামফ্রন্ট সরকারকে অনুরোধ করব। কারণ এর থেকে পিছিয়ে আসার আর কোনও পথ নেই। এই ব্যাপারটাতে আমরা নৈতিকভাবে দায়বদ্ধ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব যে এটা নিয়ে কোনও রকম বিতর্কে না গিয়ে বরঞ্চ যাতে একটা ইন্দিরা গান্ধী যেটা করে গিয়েছিলেন যে বাংলাদেশের সঙ্গে সুসম্পর্ক বজায় থাকে, প্রতিবেশি রাজ্যের সঙ্গে যাতে বন্ধুত্বপূর্ণ সম্পর্ক হয় সেই ব্যাপারে আমাদের প্রত্যেকের প্রচেষ্টা করার দরকার আছে। এটা আমরা বিশ্বাস করি এবং এই ব্যাপারে আমাদের স্ট্যান্ড অত্যন্ত পরিষ্কার এবং অত্যন্ত দৃঢ়। ইন্দিরা, মুজিব যে চুক্তি করে গিয়েছিলেন তাকে আমরা পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং আন্তরিকভাবে সমর্থন করছি। বি জে পি ওখানে গিয়ে লোককে ভুল বুঝিয়ে, লোককে মিথ্যা কথা বলে সেখানে একটা গন্ডগোল করবার চক্রান্ত করছে। এই চক্রান্ত রুখতে সরকারপক্ষ আমাদের তরফ থেকে যা সাহায্য চাইবেন আমরা তা করব এবং করতে প্রস্তুত। বি জে পি-র অভিসন্ধি রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে আমাদের দেশের ভেতর গন্ডগোল করবার চেষ্টা করছে। তারজন্য সর্বাত্মকভাবে আমরা এর প্রতিবাদ করছি। দৃঢ়ভাবে প্রতিবাদ করছি আমরা সরকারের সঙ্গে সহযোগিতা করতে প্রস্তুত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি ব্যক্তিগত কথা বলতে চাই, ঘিসিং আবার দার্জিলিংয়ে জি এন এল এফ কে নিয়ে আবার একটা গন্ডগোল পাকাবার চক্রান্ত করছেন। আমি আমাদের পার্টির তরফ থেকে দ্ব্যর্থহীন ভাষায় কনডেম করছি। এক্ষুণি এটাকে যে কোনওভাবে বন্ধ করা দরকার। এর সঙ্গে আর একটি কথা বলি আমাদের মুখ্যমন্ত্রী আছেন, আমাদের এখন হাউস সুতরাং কি ডেভেলপ হয়েছে বা কি হয়েছে লেটেস্ট পরিস্থিতি কি এটা যদি জানান তাহলে ভাল হয়। কারণ আমরা ভেতরের অনেক ব্যাপার তো জানতে পারি না। এখন তো হাউস ইন সেশন সুতরাং যদি বলেন যে এই, এই হয়েছে তাহলে আমরা সাহায্য করতে পারি। আমরা সাহায্য করব। এখানে মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু আছেন, সমস্ত মন্ত্রীপরিষদ আছেন তাদের কাছে অনুরোধ করব, আজকে যদি সম্ভব না হল তাহলে লেটেস্ট পজিশন সম্বন্ধে অবহিত করেন হাউসে তাহলে আমরা বুঝতে পারি যে, দার্জিলিংয়ের প্রকৃত অবস্থাটা কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলবার সুযোগ করে দেবার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এই দুটোই বার্ণিং প্রবলেম অফ ওয়েস্ট বেঙ্গল। এই দুটো বার্ণিং প্রবলেমের সামনে দাঁড়িয়ে সকলে দলমত নির্বিশেষে এটা কংগ্রেস, সি পি এমের, ব্যাপার নয়, এটা সমগ্র পশ্চিমবাংলার ব্যাপার। পশ্চিমবাংলায় আমাদের নিজেদের সম্মান, আমাদের নিজেদের সংস্কৃতির কৃষ্টি রক্ষা করবার জন্য সকলে কাঁধে কাঁধে মিলিয়ে এগিয়ে আসুন এবং এই দুটো বার্ণিং প্রবলেমের সমস্যার সমাধান করি। রাজনীতির উর্দ্ধে থেকে উদাত্ত কণ্ঠে আহ্বান জানাচ্ছি একত্রে সেই সমস্যার সমাধান করবার জন্য। রাজানীতির উর্দ্ধে থেকে বি জে পি-র বিরুদ্ধে সংগ্রাম করি তিনবিঘার ব্যাপারে, ঘিসিংয়ের বিরুদ্ধে সর্বোতভাবে আন্দোলন করি এবং এই আন্দোলনে সামিল হওয়ার জন্য আসুন আমরা একত্রে মিলিত হই, যাতে আমাদের পশ্চিমবাংলা নো ম্যানস ল্যান্ড বলে ঘিসিং গন্ডগোল সৃষ্টি না করতে পারে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় বিরোধীদলের সদস্য এবং অন্যতম নেতা শ্রী সত্যবাপুলি মহাশয় তিন বিঘা নিয়ে যা বললেন তারজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। এটা একটা গুরুত্বপূর্ণ বিষয়। কংগ্রেস দলের ঠিক বিধানসভার মধ্যে যেমন, আমি অনুরোধ করব বিধানসভার বাইরেও তাদের এই বক্তব্য যাতে পৌঁছায় তিন বিঘায় এবং কুচবিহারে। তাদের বক্তব্যও জানানো হবে। দার্জিলিংয়ের পরিস্থিতি খুবই জটিল। তাদের যে মনোভাব মাননীয় মুখ্যমন্ত্রী গোটা পরিস্থিতি এই হাউসে, এই বিধানসভায় আমাদের জানাবেন। আমি ওনার এই বক্তব্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানাব যাতে মুখ্যমন্ত্রী তার বক্তব্য আগামীকাল বা পরশুর মধ্যে রাখতে পারেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বোফর্স ইস্যু আবার লাইম লাইটে এসে গিয়েছে এবং দীর্ঘদিন বোফর্স তথ্য ধামাচাপা দেওয়ার চেষ্টা করা সত্ত্বেও বোফর্স ইস্যু সামনে এসে গিয়েছে এবং একে কেন্দ্র করে জনৈক কেন্দ্রীয় মন্ত্রীর পদত্যাগের ঘটনা ঘটেছে। আমরা অতীতে বোফর্স সংক্রান্ত সমস্ত তথ্য প্রকাশের দাবি জানিয়েছিলাম এবং এখনও দাবি জানাচ্ছি। এই কারণে দাবি জানাচ্ছি যে এর সঙ্গে জড়িয়ে আছে প্রতিরক্ষার প্রশ্ন, ডিফেন্সের প্রশ্ন। যারা প্রায়শই ডিফেন্সের কথা জোর গলায় বলেন এবং এই রকম ডিফেন্স সংক্রান্ত গুরুতর বিষয় ধামাচাপা দেওয়ার চেষ্টায় তাদের ডিফেন্স সম্পর্কে উদ্বেগ এবং আন্তরিকতার সম্পর্কে স্বাভাবিকভাবেই সন্দেহ জাগে। কোনও চার্জ, কাউন্টার চার্জের ব্যাপার নয়, সমস্ত তথ্য উদ্ঘাটিত হোক বফর্স সম্পর্কে। এই সম্পর্কে যাতে সমস্ত তথ্য উদ্ঘাটিত হয় সে ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে উদ্যোগ নিতে হবে। তা না হলে এর সঙ্গে যারা জড়িত তাদের কেন্দ্রীয় সরকার রেহাই দিতে চান। তাই বুঝতে হবে। রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে এই দাবি উত্থাপনের কথা বলছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, যে প্রসঙ্গে দেবপ্রসাদবাবু বললেন সেই প্রসঙ্গে বলতে গিয়ে বলতে চাই যে ঘটনা ছিল তার থেকে একটু বাড়তি মোড় নিয়েছে সেটা সংবাদপত্রে বেরিয়েছে সুইডিশ বিদেশমন্ত্রীকে আমাদের তৎকালীন বিদেশমন্ত্রী একটা চিঠি দিয়েছিলেন। তাতে লেখা ছিল বোফর্স মামলার কাজ যাতে রুদ্ধ করা যায়, কাজ শ্লথ করা যায়। আমি আপনার মাধ্যমে বিরোধী দলের সদস্যদের কাছে বলতে চাই যদি তারা সত্যি সত্যি বফর্স সম্পর্কে সত্য উদ্ঘাটন চান, কারণ তাদের নেতাদের নাম জড়ানো হচ্ছে, তবে তারাই তাদের নেতৃত্বকে বলুন বফর্সের প্রকৃত ঘটনা সম্পর্কে পূর্ণাঙ্গ তদন্ত যাতে তাড়াতাড়ি শেষ হয়। প্রকৃত তথ্য যাতে দেশের মানুষকে জানাতে পারেন। কারণ বফর্সের টাকা ঘুস নিয়ে গত তিন বছরে দেশের রাজনীতি আবর্তিত হয়েছে এবং যেভাবে বিদেশমন্ত্রী চিঠি নিয়ে গিয়ে মামলা যাতে শ্লথ হয়, মামলার রায় যাতে দীর্ঘায়িত হয়, তার চেষ্টা করেছেন, তাতে মনে হচ্ছে, ওনারা কোনও অপরাধীকে আড়াল করতে চাইছেন। অপরাধীকে আড়াল করলে দেশের মানুষের বিশ্বাসযোগ্যতা হারাবেন। আসুন আমরা ঐক্যবদ্ধভাবে বলি আপনাদের নেতৃত্বকে বফর্স তদন্ত দ্রুত শেষ করতে হবে। কার নির্দেশে এই চিঠি বিদেশমন্ত্রী সোলাঙ্কি নিয়ে গিয়েছিলেন তা জানাতে হবে এবং এইভাবে বফর্স তদন্ত ধামাচাপা দেওয়া ঠিক হবে না। যদি সত্যি সত্যি আপনাদের নেতারা নির্দোষ হন তাহলে প্রকৃত সত্য জানার জন্য আমাদের সঙ্গে এক সাথে আপনাদের এই দাবি করা উচিত।

[1-10 — 1-45 P.M. (Including Adjournment)]

**শ্রী নটবর বাগদি ঃ** মাননীয় স্পিকার স্যার, আর একটা গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই। মাননীয় বুদ্ধদেববাবুকে বলি এইগুলোর সাথে সাথে ঝাড়খন্ডের সমস্যাও আছে। পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরে—একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছে এই ঝাড়খন্ড পার্টির লোকেরা। এরা প্রতি বছর একটা সময় অর্থনৈতিক অবরোধের নাম করে ক্যাম্প করে বিভিন্ন জায়গায়। সেখান দিয়ে বিভিন্ন জায়গায় ট্রাকে মালপত্র যায় তাদের উপর চাঁদা আদায়ের নাম করে টাকা তোলে। এইটা করা হয় সুচিন্তিতভাবে এবং বিভিন্ন জায়গায় প্রস্তুতি নিয়ে। গতকাল ৩১শে মার্চ প্রতিষ্ঠা দিবস পালন করে। একটা রাজনৈতিক দল প্রতিষ্ঠা দিবস পালন করতেই পারে। সেই সময় বিভিন্ন রাজনৈতিক দল তাদের মতামত প্রকাশ করতেই পারে। কালকে দেখা গেল পুরুলিয়ার ৫/৬ হাজার লোকের জমায়েত হয়েছে এবং সেই জমায়েতে আদিবাসী, শিডিউল্ড কাস্ট, ক্ষেতমজুরের সংখ্যা কম। বিগত দিনে যারা কংগ্রেস করতেন, তাদের দেখা গিয়েছে সেখানে যোগ দিতে। এরা আদিবাসী, শিডিউল্ড কাস্ট, শিডিউল্ড ট্রাইবস লোকের মধ্যে উন্মাদনা সৃষ্টি করেছিল, আজ আর তা নেই। এদের নিয়ে কেন্দ্রীয় সরকার মিটিং করছেন বা করা হচ্ছে। একটা পরিষ্কার বক্তব্য আসা উচিত, তারা মধ্যপ্রদেশে যেখানে আদিবাসী সেখানে করতে পারে, কারণ সেখানে তাদের জনসংখ্যা বেশি আছে। বিহারে তারা করতে পারে, কারণ সেখানে তারা বেশি আছে, সেখানে তারা করছেও।

পুরুলিয়াতে বন্ধের দিন ওরা গুলি করে ৫ জন শিডিউল্ড ট্রাইব ক্ষেতমজুরকে মেরে ফেললো। আমরা দেখছি, ওখান থেকে গুন্ডারা বারবার এখানে আসছে। আমরা যে অধিকার দিয়েছি দার্জিলিং-এ সেই রকম ওরা যদি করতে চান তাহলে ঐ বিহার, ইউ পি মধ্যপ্রদেশে করতে পারেন কিন্তু পুরুলিয়ার মানুষ বাঁকুড়ার মানুষ, মেদিনীপুরের মানুষ এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন যে এখানকার কোনও জমি তাদের দেওয়া হবে না। স্যার, আমরা দেখছি, ওরা বাইরে থেকে টাকা পয়সা নিয়ে এসে গুন্ডাদের দিয়ে এখানে এমন একটা অবস্থার সৃষ্টি করছেন যে তারা চারিদিকে মারামারি, কাটাকাটি—এই সমস্ত করাচ্ছেন। স্যার, যারা ঝাড়খন্ডিদের সমর্থন করেন না তাদের সামাজিক বিচারের নামে, মধ্যযুগীয় শাসন ব্যবস্থার মতোন শাস্তি দেওয়া হচ্ছে। সেই সমস্ত সাঁওতাল সম্প্রদায়ের সাধারণ মানুষের উপর তারা প্রচন্ড অত্যাচার চালাচ্ছেন আমরা জানি যে গ্রামের সাধারণ গরিব মানুষরা এই ঝাড়খন্ডিদের সমর্থন করেন না। ঐ সমস্ত জোতদার-জমিদার সম্প্রদায়ের লোকরাই শুধু তাদের সমর্থন করে। সেই সমস্ত লোকরা আমেরিকা থেকে এবং বাইরে থেকে টাকা নিয়ে এসে সাধারণ মানুষের উপর অত্যাচার চালাচ্ছে। স্যার, এই অবস্থা যদি চলতে থাকে তাহলে কিন্তু পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুরের মানুষরা মুখ বুজে সহ্য করবেন না। এরাও কিন্তু এইসব অত্যাচারের জবাব দেবেন। এর ফলে সেখানে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে এবং তারজন্য প্রশাসনকেই দায়ী হয়ে যেতে হবে। ওরা যে অত্যাচার আরম্ভ করেছে, বিচারের নামে যে প্রহসন করছে তা যদি অব্যাহত থাকে তাহলে কিন্তু জনসাধারণ নিজের হাতে আইন তুলে নিতে বাধ্য হবে। মন্ত্রীসভার কাছে আমার আবেদন, এ ব্যাপারে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**মিঃ স্পিকার ঃ** মুখ্যমন্ত্রী এর উপর একটা স্টেটমেন্ট দিলে ভাল হয় কারণ নানান রকমের প্রশ্ন উঠছে, দিল্লিতে কি সব আলোচনা টালোচনা হচ্ছে। কবে দেবেন বলুন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** ৪/৫ তারিখে দিল্লিতে মিটিং হয়ে যাবার পর ৮ তারিখে স্টেটমেন্ট দেওয়া হবে।

**মিঃ স্পিকার ঃ** আমি জিরো আওয়ারে বলার জন্য আর ২/৩ জনকে ডাকব, তারপর রিসেস হয়ে যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আপনার নিজের বিচক্ষণতায় আজকে লোকসভায় বোফর্স নিয়ে পুরোপুরি আলোচনা থাকলেও এই বিধানসভায় বোফর্সের বিষয়টি আলোচনা করার সুযোগ দিয়েছেন। স্যার, পশ্চিমবাংলায় যারা শাসকদল দিল্লিতে তারা বিরোধী দলে আছেন এবং তাদের যা বলার তারা তা লোকসভায় বলতে পারতেন। কিন্তু এখানে তারা বারবার বোফর্স ইস্যুটা আনছেন। যদিও এই ইস্যুতে তাদের যে রাজনৈতিক কোনও ফয়দা হয়নি ৯১ সালের নির্বাচনের পরাজয়েই তাদের সেটা বোঝা উচিত ছিল। স্যার, সাম্প্রতিককালে লোকসভায় বি জে পি-র সঙ্গে হাত মিলিয়ে তারা কংগ্রেসের সরকারকে ফেলার চেষ্টা করেছিলেন এবং এখন আবার সেই বি জে পি-র সঙ্গে হাত মিলিয়ে এই বোফর্স ইস্যুটা তোলার চেষ্টা করছেন। কংগ্রেসের কিন্তু বোফর্সের ব্যাপারে বক্তব্য অত্যন্ত স্পষ্ট। সি বি আই-এর তদন্ত চলছে এবং তদন্ত হয়ে গেলে সব বার হবে। বোকা তপন হোড় জিজ্ঞাসা করছেন যে মাধব সিং সোলাঙ্কিকে পদত্যাগ করতে হল কেন? আমি তার জবাব দিচ্ছি। কংগ্রেসের সেই ডেমোক্রাটিক ট্রাডিশন আছে। ব্যক্তিগতভাবে মাধব সিং সোলাঙ্কি ভুল করেছেন এবং তাই দায়িত্ব নিয়ে তিনি পদত্যাগ করেছেন। মাননীয় প্রধানমন্ত্রী সেই পদত্যাগপত্র গ্রহণ করতে বলেছেন। কিন্তু আপনাদের মন্ত্রীর বিরুদ্ধে যখন মাটি কেলেঙ্কারির অভিযোগ ওঠে, মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যখন অভিযোগ ওঠে তখন কিন্তু পদত্যাগ করার কথা কেউ আপনারা বলেন না। কংগ্রেসের হিম্মত আছে। আমাদের কোনও মন্ত্রী ভুল বললে তার পদত্যাগ করার সাহস আছে। আপনাদের বিরুদ্ধে কিন্তু যখন একের পর এক দুর্নীতির কথা ওঠে তখন আপনাদের পদত্যাগ করার কথা কেউ বলেন না। আমাদের হিম্মত আছে তাই পদত্যাগ করেছেন মন্ত্রী। সেই পদত্যাগ গৃহীত হয়েছে। এর দ্বারা এটা প্রমাণিত হয়েছে যে আমরা দুর্নীতির প্রশ্নে কারুর কথা শুনতে রাজি নই। আমরা তদন্ত চাই। আপনাদের বলছি, বোফর্স নিয়ে রাজনৈতিক ফায়দা তোলা যাবে না।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। নদীয়া জেলায় সমবায়ের যে সেন্ট্রাল কো-অপারেটিভ ব্যাঙ্ক আছে, সেই সব ব্যাঙ্কের বিভিন্ন শাখায় চরম দুর্নীতি চলছে। বিশেষ করে বেথুয়াডহরির যে শাখা, সেই শাখায় সাধারণ মানুষ সোনা বন্ধক রেখে যে ঋণ নিয়েছিলেন। সেই ঋণ নেবার সময়ে সেই সব সোনার যে প্যাকেট করে রাখা হয়, তাতে ব্রাঞ্চ ম্যনেজার, ক্যাশিয়ার এবং যাচাইকারী স্বর্ণকারের সই থাকে। দেখা গেছে প্যাকেট নং ১৬০৪, ১৪০৩, ৯৯৭, ৭২৮, এই সব প্যাকেটগুলোর কোনওটা সিল ভাঙ্গা, আবার কোনওটা নতুন করে সিল করা হয়েছে। এই রকম ভাবে চরম

দুর্নীতি চলছে। এই রকম গন্ডগোল রানাঘাটের ব্রাঞ্চে দুটি সমিতিকে ৫ লক্ষ টাকা লোন দিয়েছিলেন, তার হদিশ এখনও পর্যন্ত মিলছে না। এই সম্পর্কে ব্যবস্থা অবলম্বন করা হোক।

(At this stage the House was adjourned till 1-45 p.m.)

(After Adjournment)

[1-45 — 1-55 P.M.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand No. 73

**Mr. Deputy Speaker :** This is one cut motion to Demand No.73 The cut motion is in order and taken as moved.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs. 100/-.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার বন্ধুরা যে এত বিচলিত হয়ে পড়বেন তা আমি জানতাম না। যদি জানতাম তাহলে আর একটু পরে বলবার চেষ্টা করতাম। আপনি জানেন ব্যাধি বিশেষে মানুষ কাতরাতে থাকে। এদেরও বোধ হয় সে জাতীয় কিছু অসুখ বিসুখ হয়েছে। তা নাহলে এ রকম বিচলিত হবার কোনও কারণ নেই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এমনই একটা দেশ যেখানে এক বছরে অ্যাবাউট ১৮ মিলিয়ন, অর্থাৎ ১ কোটি ৮০ লক্ষ মানুষ বাড়ছে। যেটা অস্ট্রেলিয়ার টোটাল জনসংখ্যার চেয়ে বেশি। অস্ট্রেলিয়ার আয়তন ভারতের আয়তনের প্রায় ৭ গুণ। আর একটা কথা হচ্ছে আমাদের ১ থেকে ১৫ বছর বয়সের এজ গ্রুপ হচ্ছে ৪২% । বেশিরভাগ হচ্ছে বিয়ন্ড ৬০। আর অন্যরা হচ্ছে অনলি ৬%। যেখানে আজকে কর্মক্ষম মানুষের সংখ্যাটা এ রকম বিরাট সেখানে এগ্রিকালচারে স্যাচ্যুরেশন এসে গেছে। এগ্রিকালচার আর মানুষ নিতে পারছে না। একটা ট্রাকটার নামালে ১০০ মানুষ বেকার হয়ে যায়। যার জন্য এগ্রিকালচারকে সেভাবে মেকানাইজ করা যাচ্ছে না। অথচ মডার্নাইজেশন করতে গেলে মেকানাইজশেন প্রয়োজন। যেখানে রিসোর্সেস আমাদের কম, মূলধন যেখানে কম, সেখানে আমাদের মতো ডেভেলপিং কান্ট্রির বাঁচার এক মাত্র উপায় স্মলস্কেল ইন্ডাস্ট্রিস। উই আর প্রাউড, আমাদের এখানে কুটির শিল্পের একটা সুমহান, সুদীর্ঘকালের ঐতিহ্য আছে।

আজকে মাননীয় কুটির শিল্প মন্ত্রী তার দীর্ঘ ভাষণে যে বক্তব্য রেখেছেন তাতে আমি দেখলাম ২৯ বার কেন্দ্র এবং আই এম এফের নিন্দায় মগ্ন হয়েছেন। আমি মনে করি এদের কোনও মূলধন নেই। জন্ডিস হলে সবকিছু হলদে দেখে। এদের ব্যারাম হয়েছে, আই এম এফ ওয়ার্ল্ড ব্যাঙ্ক আর কেন্দ্র, ডব্লু বি বলতে ওয়েস্ট বেঙ্গল বোঝায় এই দুটোর পার্থক্য বুঝতে পারেন নি। পশ্চিমবঙ্গের একটা সুবিধা আছে। আমাদের এখানে কুটির শিল্প ট্রাডিশনাল এবং এর ইমপ্রুভমেন্টের অনেক সুযোগ আছে। আজকে ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্প মন্ত্রী

মহাশয়কে আমি সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই, আপনি কুটির এবং ক্ষুদ্র শিল্পের জন্য কি কি উদ্যোগ গ্রহণ করেছেন সেই কথা এখানে পরিষ্কার করে বলতে পারেন নি। আজকে ইনফ্রাস্ট্রাকচারের মূল কথা যোগাযোগ, বিদ্যুৎ এবং তার ইন্ডাস্ট্রিয়াল এস্টেট। আপনি ইন্ডাস্ট্রিয়াল এস্টেট কতটুকু বাড়িয়েছেন? ১৫ বছর ধরে আপনারা ক্ষমতায় আছেন, কতখানি বাড়িয়েছেন? মোটিভেশনের জন্য কি ব্যবস্থা করেছেন বলতে পারেন? ইনফ্রাস্ট্রাকচার কতটুকু দিতে পেরেছেন? ইন্ডাস্ট্রিয়াল পলিসি অফ ইন্ডিয়া, কমার্শিয়াল পলিসি অফ ইন্ডিয়া পার্লামেন্ট ঘোষণা করেছেন। আজকে আমাদের এখানে যতগুলি ইন্ডাস্ট্রিয়াল হাউসের মোর দ্যান ৮০ পারসেন্ট তার হেডকোয়ার্টার্স কলকাতায় আছে। আজকে পশ্চিমবঙ্গে লেবার অ্যাবনডন্ড। আই আই টি যদি পিছিয়ে না যায় আমাদের যে ট্রেনিং-এর ব্যবস্থা ছিল, যে মোটিভেশন ছিল যে, যে বাতাবরণ ছিল, যে অ্যাটমোসফিয়ার ইন্ডাস্ট্রিয়াল ছিল আজকে যে বদনাম পশ্চিমবঙ্গে রয়েছে শিল্পে বিমুখ, এটা ঠিক নয়, উপযুক্ত সুযোগ যদি তৈরি করে দিতে পারি, মোটিভেশন যদি এনে দেওয়া যায়, ব্যাঙ্ক ফিনান্স যদি এনে দিতে পারি তাহলে অনুকূল পরিবেশ সৃষ্টি হতে পারে। আপনারা বারবার বলবার চেষ্টা করেছেন ওয়ান উইনডো সার্ভিস। আজকে দেশে বেকারি প্রবল, তাদের কথা এখানে নেই। আপনাদের দীর্ঘ ব্যর্থতার জন্য, আপনাদের পাপের জন্য শিল্প সবচেয়ে বেশি মার খাচ্ছে। এখানে নিউ ইনভেস্টমেন্ট নেই। সুতরাং আপনি যেকথা বলবার চেষ্টা করেছেন সেই কথা ঠিক নয় ক্ষুদ্র শিল্পের বিকাশ হয়েছে। কিন্তু এর মর্টালিটি, মরবিডিটি কতখানি? শিল্পগুলি হের্লেদি অবস্থায় আছে কিনা? সবগুলিতে তো মরিবান্ড। আপনাদের অসুবিধা কোথায়? সেই জিনিসগুলি দেখবেন তো? আপনি কি সমীক্ষা করেছেন, সেনসাস করেছেন বাংলার কতগুলি শিল্প নষ্ট হয়ে চলে গেছে? আমাদের এখানে সুযোগ ছিল নেকস্ট টু এগ্রিকালচার আমাদের টেক্সটাইল, কটন। ঢাকার মসলিন বিশ্ববিখ্যাত আজকে সেই মসলিন চলে যাচ্ছে। কি সুযোগ আছে এখানে? হ্যাঁ আপনি খাদি আর গ্রামোদ্যোগের কথা উল্লেখ করেছেন। খাদির নাম উচ্চারণ করেছেন বলে কৃতজ্ঞতা প্রকাশ করছি। গান্ধীজি এই লাইনের কথা চিন্তা করেছিলেন। যে চরকা তেরঙ্গার মধ্যে যে চরকা এটা কুটির শিল্পের প্রতীক। আমাদের জনবহুল দেশে যেখানে ৭৬০ পার স্কোয়ার কিলোমিটার ডেনসিটি অফ পপুলেশন, যেখানে রিসোর্স কম, যেখানে অল্প পুঁজিতে বেশি কর্মসংস্থানের সুযোগ রয়েছে সেখানে এই জিনিস করা ছাড়া পশ্চিমবাংলায় আর কোনও উপায় নেই।

[1-55 — 2-00 P.M.]

আমরা এগিয়ে যেতে পারতাম, কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আপনাদের সরকারের মনিটারিংটা হচ্ছে না। আপনারা কোনও পলিসি বের করছেন না। ব্যাঙ্ক ফিনান্স, আপনি জানেন এক সময়ে সিল্ক, সিন্থেটিক চলে গেল, আবার আপনি দেখেছেন উত্তরবঙ্গের গ্রামে গ্রামে যে সমস্ত জায়গায় সিল্ক হয়, আগে যে জায়গায় সেন্টার ছিল মুর্শিদাবাদ, বীরভূম এবং মালদা আমাদের সব জায়গায় সিল্ক ছেড়ে দিতে হয়েছিল, এগুলি মরিবান হয়ে গেছে। অর ইওর নার্শারি সিল্ক মরিবান, এগুলিতে মানুষকে নিয়োগ করতে পেরেছেন? কটা কর্মসংস্থান করতে পেরেছেন? আবার ব্যাক টু দি সিল্ক, আমি আমেরিকা, লন্ডনে গিয়েছিলাম, সেখানে দেখেছি দে আর ডিমান্ডিং এজেন্সি, সিন্থেটিকের কথা নয়, এক্রিলেক ফাইবার, মানুষের এসব ব্যবহার করার কথা তো নয়। আমাদের এখানে বিরাট সুযোগ রয়েছে। নেক্সট টু কর্ণাটক,

ওয়েস্ট বেঙ্গল ক্যান টপ দি লিস্ট, সেখানে আবার মরিবান। আগে কথা বলে ছেড়ে দিয়েছেন, কতখানি করবেন নিজে দেখুন। নেক্সট আমাদের যে বিরাট একটা সুযোগ, আমাদের এখানকার উড, আমাদের এতখানি উড আনফরচুনেটলি নষ্ট হল। আপনি যে হিসাব দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি যে লসটা পার্মানেন্ট হয়ে গেছে। এগুলি হবার কথা নয়। আজকে শিল্প সংস্থা কল্যাণী, দুর্গাপুর এবং শিলিগুড়ি মরিবান কেন হবে? মার্জিনাল লস হলেও হতে পারে। এর পার্পাস ট্রেনিং দেওয়ার অর্থটা কি, প্রতিষ্ঠিত করে দেওয়া, এগুলি করেছেন কি? কিছুই করছেন না। যেগুলি আপনার অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোলে আছে সেগুলিও মরিবান হয়েছে, প্রত্যেকটি সিকনেসে চলে যাচ্ছে। অল উড ইন্ডাস্ট্রির বিরাট সুযোগ এখানে ছিল, এখানকার কাঠ নিয়ে গিয়ে মানুষ বাইরে ব্যবসা করছে। এখানকার উড নিয়েও আমরা এগোতে পারছি না। এগুলি দেখা উচিত, আজকে বার বার যে কথা বলবার চেষ্টা করছি, ব্যাঙ্কের যে সুবিধাগুলি আছে সেগুলিও আমরা নিতে পারছি না। নতুন ইন্ডাস্ট্রিয়াল পলিসি, বড় শিল্প না হলে ছোট শিল্প হয় না। ১০ পাতা বাজেট বক্তব্য রেখেছেন তার মধ্যে ২৯ বার কেন্দ্রের নিন্দা করেছেন, একটা কথা লিখেছেন এনসিলিয়ারি ইন্ডাস্ট্রি, চিনি ইন্ডাস্ট্রি এবং এনসিলিয়ারি ইন্ডাস্ট্রি বলে একটা কথা আছে, দুর্গাপুর আজকে চিৎকার করছে, ওখানে স্টিল প্ল্যান্টে মডার্নাইজেশন হচ্ছে, অনেকগুলি এনসিলিয়ারি ইন্ডাস্ট্রি করা যেতে পারে, কিন্তু আজকে এখানে অর্ডার আসেনা, কেন আপনি কমপালসন দিতে পারছেন না যে আপনাকে এখানে পারচেজ করতে হবে। হোয়াই, হোয়াট ইজ স্ট্যান্ডস ইন দি ওয়ে? আজকের দিনে সারভাইভল অফ দি ফিটেস্ট অ্যান্ড স্ট্রাগল ফর দি একজিসটেনস প্রত্যেকটি জায়গায় আজকে কোয়ালিটি চাইছে, সব জায়গা থেকে পিছিয়ে এসেছে, আজকে কোয়ালিটি কন্ট্রোল করবে না, সব জায়গা থেকে পিছিয়ে যাবে কেন? কন্ট্রোল থাকবে না কেন? পুরানো শিল্প, চর্মশিল্প নতুন বাড়ি ঘর তৈরি হচ্ছে, সিরামিক আছে, সিরামিক সম্বন্ধে আলোচনা করছি না, বলেছেন এখানে এত বাড়ি ঘর হচ্ছে? গতকাল হোম মিনিস্টার হাউসিং মিনিস্টার মিঃ দেব বলেছেন ৫০ হাজার নতুন ফ্ল্যাট হবে, এর জন্য সিরামিক দরকার, ইলেকট্রিফিকেশনের জন্যও সিরামিক দরকার। সিরামিক ডেভেলপমেন্টের জন্য সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন হয়েছে সেটা কেন মেনটেন করতে পারা যাচ্ছে না? সিরামিক টেক্সটাইল সেন্টার করেছেন, দুটোকে ইন্টিগ্রেশন করা যাবে না কেন? তৈরি করতে পারছেন না কেন? কেন আমাদের নালন্দায় যেতে হবে, কেন বাইরে যেতে হবে? উই হ্যাভ দি র মেটেরিয়েলস, উই হ্যাভ দি ফাউন্ড্রি, কেন হবে না? ফ্রেট ইকুলাইজেশনের সদ্ব্যবহার করবেন না কেন? আমাদের তো ইনহেরেন্ট, এখানে সুযোগ রয়েছে। ফ্রেট ইকুলাইজেশনের অ্যান ইনহেরেন্ট অ্যাডভানটেজ ইন স্টিল ইন্ডাস্ট্রি, ইন ফাউন্ড্রি ইন্ডাস্ট্রি, আজকে এগুলিকে কতখানি এনকারেজ করতে পেরেছেন? আপনি কোনও সুযোগ নিতে পারছেন না, আপনাদের পরিকল্পনা নেই? আজকে কেন ফ্রেট ইকুলাইজেশন তুলে দেওয়া হল, যেটা আমাদের দীর্ঘদিনের দাবি ছিল। আমরা সুতাতেও দাবি করছি।

[2-00 — 2-10 P.M.]

যদি এটা তুলে নেওয়া হয় তাহলে সুতোতেও ফ্রেট ইকুলাইজেশন আনতে হবে। ওরা বলেছেন যে, ক্রমে ক্রমে সেটা করা হবে। আমরা স্টিল কেন রেস্ট অফ ইন্ডিয়ার সঙ্গে কমপিট করতে পারছি না? আমাদের দুর্গাপুর আছে, ইস্কো আছে ; সেখান থেকে কেন সুযোগ

নিতে পারছি না? হোয়াই

এখানে ইলেকট্রিক হয়েছে, নতুন বাড়িঘর হচ্ছে ; বোথ্ সিরামিক অ্যান্ড স্টিল ফাউন্ড্রী ইন্ডাস্ট্রিতে কেন আমরা এগিয়ে নিয়ে যেতে পারছি না? চামড়ার ব্যাপারে কাগজে দেখেছি ১০৫ মিলিয়ন পিস বাফেলো অ্যান্ড কাউ-এর চামড়া এখানে হয় না। এক্ষেত্রে মাদ্রাজ এগিয়ে গেছে। এখানে লেদার ডেভেলপমেন্ট কর্পোরেশন হয়েছে। হোয়াই

ফিনিশড প্রোডাক্ট কেন আমরা কমপ্লিট করতে পারছি না? হোয়াই

আজকে এগুলো কেন করতে পারছেন না? তন্তুশ্রী এবং হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম এর কথা বলছেন, কিন্তু আজকে হাসপাতালে পঞ্চায়েত থেকে কম্বল আসছে, পুলিশের জন্য কম্বল সেটাও পাঞ্জাব থেকে আসছে। এক্ষেত্রে পর্যন্ত হয় না, কারণ পার্ট টু পার্টি অ্যারেঞ্জমেন্টে এটা কমরেডদের পাইয়ে দিচ্ছেন। আজকে কেন হ্যান্ডলুম অ্যান্ড পাওয়ারলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন, তন্তুশ্রী এরা এর দায়িত্ব নিতে পারবে না যেখানে আজকে গ্রেট ইস্টার্ন হোটেল সরকারের পেট্রোনেজে দাঁড়িয়ে যেতে পেরেছে? আপনি বলেছেন, আই এম এফের কনডিশনে রিজার্ভেশন তুলে দেওয়া হয়েছে। কিন্তু এই রিজার্ভেশনের দরকার আছে আগে যেটা ছিল, আমি মনে করি। আজকে এই ব্যাপারে আন্দোলন করা উচিত যে সার্টেন কিন্তু উইদিন দি স্টেট তাকে পেট্রোনাইজ করবেন না? এই জিনিসটা আপনারা দেখবেন না। এক জায়গায়ও বলেননি অ্যান্সিলিয়ারি ইন্ডাস্ট্রির কথা। এর নাম শুনেছেন কিনা জানি না। বুঝবেন তো যে, বড় শিল্প করতে গেলে অ্যান্সিলিয়ারি ইন্ডাস্ট্রি করতে হয়। হলদিয়ার নাম ১০ বছর ধরে শুনে আসছি, আদৌ সেটা করবেন কিনা জানি না। শুধু পলিটিক্যাল স্টান্ট দিয়ে চলেছেন। বড় শিল্পের স্বার্থে অ্যান্সিলিয়ারি ইন্ডাস্ট্রি করতে হয়। সেক্ষেত্রে এটা আসছে না কেন? রিজিওনাল ইমব্যালেন্স দূর করবার জন্য লোকালি অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রি করতে হয়। এখানে প্রাক্তন মাননীয় এগ্রিকালচার মিনিস্টার রয়েছেন। কুচবিহার জেলার দীনহাটায় আই টি সি-র একটা চুরুট ফ্যাক্টরি হয়েছিল। আজকে দীনহাটার ঐ তামাক কারা নিয়ে যাচ্ছে? হোয়াই

আজকে এখানে অ্যাগ্রো-বেসড ইন্ডাস্ট্রি কেন হবে না? এখানে পেপার পাল্প কেন হবে না? আজকে সুযোগ আছে দাঁড়াবার, কিন্তু কিছুই করতে পারছেন না। কোথায়ও উদ্যোগ নিতে পারছেন না। নতুন একটা ডি আই সি করেছেন। কিন্তু তাদের সঙ্গে ব্যাঙ্কের পিরিওডিকাল মিটিং হবার কথা। সার্টেন।

লগ্নী কেন ১০০ ভাগের ৭০ ভাগ হবে না? ব্যাঙ্কে আজকে ইনভেস্টমেন্ট বাড়ছে। এখানে গর্ব করে বলছেন, স্মল সেভিংসে এটা খুব বেড়েছে। কিন্তু এটা খুব গর্বের কথা নয়। আজকে এই সেভিংসটা যদি ক্যাপিটাল হিসাবে ব্যবহার করলে কর্মসংস্থানের ব্যবস্থা হতে পারে। কিন্তু সেদিকে লক্ষ্য নেই। এখানে জলের ব্যবস্থা, বিদ্যুতের ব্যবস্থা, যোগাযোগের ব্যবস্থা নেই। এরফলে আমরা মার খাচ্ছি। তারফলে আমাদের অনেক সামগ্রি বাইরে থেকে আনতে হচ্ছে। আমাদের যেগুলো ট্যাডিশনাল ইন্ডাস্ট্রি সেগুলো বাড়াতে পারব না কেন? খাদি অ্যান্ড ভিলেজ ইন্ডাস্ট্রিতে বহু মানুষকে নিয়ে যেতে পারেন, কিন্তু নিয়ে যেতে পারছেন না তো? সেজন্য আপনি যে বাজেট পেশ করেছেন তাতে এই রাজ্যের পারস্পেকটিভে যে

রেসপনসিবিলিটি, যে অপরচুনিটি কেন্দ্রীয় শিল্পনীতির ফলে এই রাজ্যের সম্মুখে উন্মোচিত হয়েছে তার সুযোগ আপনি নিতে পারেন নি। সেজন্য এই বাজেট বরাদ্দকে আমি সমর্থন করতে পারছি না, পুরোপুরি বিরোধিতা করছি। আমি আপনাদের হুঁশিয়ারি করে দিচ্ছি যে এই নীতির ফলে শুধু আপনারাই ডুববেন না, সারা পশ্চিমবঙ্গ ডুববে। আজকে কেন্দ্রকে নিন্দা করে আপনারা বাঁচতে পারেন না। সেজন্য একথা বলব যে, কেন্দ্র যে সুযোগ করে দিয়েছে সেটাকে গ্রহণ করার চেষ্টা করুন, উইথ দি রেস্ট অব ইন্ডিয়া, এটা দেখা দরকার। আপনারা বলেছেন যে আপনাদের সংখ্যাটা বেশি, কিন্তু এটা ঠিক নয়। আমি ইকনমিক ইনফর্মেশন অব ইন্ডিয়া, এই বই থেকে দেখাচ্ছি যে আপনাদের চেয়ে আরও তিন, চারটি রাজ্য অনেক এগিয়ে গেছে। আপনি সেনসাস দেখুন এবং রেগুলার সেটার যদি মনিটারিং করেন তাহলে মর্বিডিটা বন্ধ হবে। আর একটা কথা হচ্ছে, আপনারা যে সাপ্লাই করেন, এই টাকাটা ওরা ঠিকমতো পায় না। আপনি দেখুন যাতে এই টাকাটা ওরা ইন টাইম পায়, কারণ এদের ওয়ার্কিং ক্যাপিটালের অভাব আছে। বি এস আই-এর যে সুযোগ আছে, ব্লকের যে ক্যাপিটাল, সেই ওয়ার্কিং ক্যাপিটালটা যদি ঠিকমতো দিতে পারেন, এর যদি একটা প্রভিসন ঠিকমতো রাখেন, মনিটারিং যদি ঠিকমতো করার চেষ্টা করেন তাহলে পশ্চিমবাংলায় আজকে যে ভয়াবহ বেকার সমস্যা দেখা দিয়েছে সেটা প্রশমিত হতে পারে। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আপনাদের যে অ্যাটিচ্যুড দেখছি, আপনারা খালি কেন্দ্রের নিন্দা করে যাচ্ছেন। আজকে শুধু কেন্দ্রের নিন্দা করে নয়, নিজেদের প্রয়োজনে কিছু ভাল কাজ করার চেষ্টা করুন। এই হিতোপদেশ দিয়ে, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯২-৯৩ সালের জন্য পশ্চিমবঙ্গের কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দে পেশ করেছেন। আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। বিরোধী দলের পক্ষ থেকে মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেব অনেক কথা বললেন। কিন্তু তিনি যখন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই দপ্তরের মন্ত্রী ছিলেন, সেই সময়ের সঙ্গে তুলনা করে কিছু বললেন না, শুধু সমালোচনা করে গেলেন। আমি অতীতের কিছু ঘটনার কথা এখানে বলতে চাই। ইংরেজরা যখন আমাদের এই দেশে আসে তখন তারা দেখেছিল যে এই দেশের তাঁতীরা বিশেষ করে মুর্শিদাবাদের তাঁতীরা মসলিনের সিল্কের শাড়ি তৈরি করতে এবং সেটা হাতের মুঠোর মধ্যে থাকতো। সেই তাঁতীদের বুড়ো আঙ্গুল কেটে দিয়ে তারা আন্তর্জাতিক বাজার দখল করার জন্য বিলাতি কাপড় তৈরি করেছিল। তারা সস্তায় তুলো কিনে, সস্তায় শ্রম কিনে বেশি লাভ করার কথা ভেবেছিল। জয়নাল সাহেব ইন্দিরা গান্ধীর কথা বললেন, গান্ধীজির কথা বললেন। গান্ধীজি বলেছিলেন, বিলাতি কাপড় পোড়াও, ঘরে ঘরে চরকার কাপড় তৈরি কর। অথচ উনি এসব কথা বলে গেলেন। আমার মনে হয় উনি চরকার ধারে যাননি, চরকার কাপড়ও পরেন না, উনি টেরিকটনের জিনিস ব্যবহার করেন গান্ধীজি বলেছিলেন, দেশে যেখানে, এত বেকার, সেখানে চরকার মাধ্যমে কুটির শিল্পের সৃষ্টি করে হাতকে কাজ দাও। বাংলার ঘরে ঘরে কুটির শিল্প প্রসার করাই ছিল গান্ধীজির স্বপ্ন। সেজন্য কংগ্রেসের পতাকার মধ্যে এই চরকা আছে। গান্ধীজি এই কুটির শিল্পকে গ্রামে গ্রামে ছড়িয়ে দেবার জন্য, আরও জোরদার করার জন্য স্বপ্ন দেখেছিলেন। সেই স্বপ্নকে বামফ্রন্ট সরকার ১৯৮৭ সালে

আসার পর বাস্তবে রূপায়িত করেছে, সার্থক করে তুলেছে। এটা তথ্য দেখলে পরিষ্কার বোঝা যায়। উনি ইকনমিক রিভিউ পড়েন নি। বামফ্রন্ট সরকারের সাফল্যের প্রতিটি বিষয় ইকনমিক রিভিউয়ের মধ্যে আছে। এটা উনি এড়িয়ে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বামফ্রন্ট সরকার সফল ভাবে তার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে চেষ্টা করে যাচ্ছে। উনি কেন্দ্রের অনেক কথা বললেন, কিন্তু আমি তথ্য দিয়ে বলব যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রতিটি বিষয়ে কিভাবে বাধা দিয়ে চলেছেন।

[2-10 — 2-20 P.M.]

কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমাদের পশ্চিমবাংলায় শুধু নয়, সারা দেশে আড়াই লক্ষ কারখানা বন্ধ হয়ে গেছে, ছাঁটাই হচ্ছে শ্রমিক, বেকারের সংখ্যা বাড়ছে। এই বেকারের সংখ্যা কমানোর জন্য ক্ষুদ্র কুটির শিল্পের অত্যন্ত প্রয়োজন। ডাঃ জয়নাল আবেদিন সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন পশ্চিমবাংলায় ৮০ হাজার ক্ষুদ্র কুটির শিল্পের ইউনিট ছিল, এখন ৪ লক্ষ ইউনিট। তাঁত শিল্পে কংগ্রেস আমলে ২ কোটি ৪০ লক্ষ টাকার তাঁতের কাপড় চোপড় বিক্রি হত। আজকে কত হচ্ছে? ৫০ কোটি টাকার মতো। তাঁত শিল্প এবং কুটির শিল্পের যা উন্নতি করা গেছে সেটা ওরা ধারণা করতে পারবেন না। এর থেকে বোঝা যায় পশ্চিমবাংলায় কুটির শিল্প এবং তাঁত শিল্পের উপর কতখানি জোর দেওয়া হয়েছে। তাঁত শিল্পকে গড়ে তোলার ফলে তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষা, বঙ্গজ এই সমস্ত সংস্থাগুলি গতিশীল হয়েছে। গতিশীল করার ফলে গ্রামে যারা তাঁত শিল্পী ছিল, কুটির শিল্পী ছিল, যারা আধ মরা হয়ে ছিল তারা জীবন ফিরে পেয়েছে, তাদের অর্থনৈতিক অবস্থার উন্নতি হয়েছে, গ্রামে বেকার সমস্যার সমাধান হয়েছে। ওনারা রপ্তানির কথা বলেন। ক্ষুদ্র এবং কুটির শিল্প রপ্তানির শতকরা ৩০ ভাগ দখল করে আছে। পাঁচশালা পরিকল্পনা থেকেই ক্ষুদ্র এবং কুটির শিল্পকে রক্ষা এবং পালন করার জন্য সংরক্ষিত নীতি গ্রহণ করা হয়েছিল। আজকে ভারত সরকার আই এম এফ-এর কাছে ঋণ নিয়ে বিশ্ব ব্যাঙ্কের চাপে সেই সংরক্ষিত নীতি পরিত্যাগ করেছে। এই কথা যদি বলি এটা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলা হচ্ছে তা নয় ওদের শিল্প নীতির ফলে দেশে একটা বিপর্যয়ের সৃষ্টি হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সারা ভারতবর্ষে ২ লক্ষ ১৮ হাজার ক্ষুদ্র এবং কুটির শিল্প সংস্থা সমস্ত বন্ধ হয়ে গিয়েছে। ভারত সরকারের বর্তমান শিল্পনীতি এবং অর্থনীতির ফলে গোটা দেশকে আরও বেশি বিপর্যয়ের মুখে এনে দাঁড় করিয়েছে। ১৯৮৫ সাল থেকে ১৯৯১ সাল এই কয় বছরের মধ্যে কেন্দ্রীয় সরকার টাকার অবমূল্যায়ন করেছে শতকরা ৩১ ভাগ। পরোক্ষ কর বেড়েছে, রাজস্ব বেড়েছে এবং শিল্পের উৎপাদন কমেছে। তাতে জিনিসপত্রের দাম লাফিয়ে লাফিয়ে বেড়েছে। ভারত সরকারের পরিচালিত ব্যাঙ্ক, এল আই সি প্রভৃতি সংস্থা থেকে তুলনা মূলকভাবে পশ্চিমবাংলায় অনেক কম বিনিয়োগ করছে। তথ্য বুঝতে পারবেন বেকারদের যেখানে চাকুরি হয় "স্রেশ্রু" প্রকৃতি প্রকল্পগুলি যে চলছে সেখানে সিকিউরিটির দাবি করে কার্যত বিনিয়োগ বন্ধ করে দিচ্ছে। ব্যাঙ্কগুলির কাছে বছরে ১০০ টাকার প্রস্তাব গেলে গড়ে ৩০ টাকার বেশি প্রস্তাব অনুমোদন করছে না। মূল্য বৃদ্ধির ফলে ওয়ার্কিং ক্যাপিটাল লাগে, ওয়ার্কিং ক্যাপিটাল বাড়ানো দরকার যেটা সেটা তারা দিচ্ছে না। ফলে ক্ষুদ্র এবং কুটির শিল্প রুগ্ন হয়ে যেতে বাধ্য। নিম্ন আয়ের মানুষের কাছে খাদি ও গ্রামীণ শিল্পের বিরাট ভূমিকা

রয়েছে। অর্থনৈতিক সঙ্কটের পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের খাদি কমিশন ৩০ পারসেন্ট বরাদ্দ কমিয়ে দিয়েছে। কংগ্রেস আমলে তুঁত চাষ বন্ধ ছিল, এখন জেলায় জেলায় তুঁত চাষ-এর সম্প্রসারণ ঘটানো হয়েছে। হাওড়া এবং হুগলি জেলা ছাড়া সব জেলায় তুঁত চাষ শুরু হয়েছে। এই তুঁত চাষে ব্যাপক মহিলা শ্রমিক কর্মরত আছেন। চর্মজ শিল্প চর্মজাত দ্রব্যের ব্যবসায় কলকাতা শীর্ষে ছিল। বর্তমান কেন্দ্রীয় সরকারের পক্ষপাত মূলক নীতির ফলে দক্ষিণ ভারত বিশেষ করে মাদ্রাজকে কেন্দ্র করে চর্ম শিল্প গড়ে উঠেছে। আমার একটি প্রস্তাব আছে। কুটির শিল্পকে সমবায়ের মাধ্যমে গড়ে তুলে ফোড়েদের হাত থেকে রক্ষা করতে হবে। এই দপ্তর গ্রামের গরিব মানুষকে স্বনির্ভর করার জন্য যে কর্মসূচি নিয়েছে তাকে সমর্থন করার জন্য আমি এই বাজেট বরাদ্দেকে সমর্থন করছি এবং বিরোধীদের আনীত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী প্রবীর সেনগুপ্ত মহাশয় আজকে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের জন্য বাজেট বিবৃতি যেটা আমাদের কাছে দিয়েছেন এবং যে ব্যয়-বরাদ্দের দাবি করেছেন, আমি তার বিরোধিতা করছি। ক্ষুদ্র এবং কুটির শিল্পের গুরুত্ব অপরিসীম। তাই প্রথম পরিকল্পনা থেকে এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার সচেষ্ট হয়েছিলেন, তৎকালীন সরকার সচেষ্ট হয়েছিলেন। তার অগ্রগতি যদি সমান ভাবে থাকতো তাহলে আজকে ভয়াবহ বেকার সমস্যার সমাধান হতে পারত। এই ক্ষুদ্র এবং কুটির শিল্পের প্রসার যদি ব্যাপকভাবে করা যায় তাহলে আমরা এগিয়ে যেতে পারতাম। কিন্তু আমরা দেখছি যে, এই রাজ্যে ক্ষুদ্র ও বৃহৎ শিল্পের মধ্যে সমন্বয়ের অভাব রয়েছে। স্বনিযুক্তি প্রকল্পের সাথে যোগসূত্রের অভাবে রাজ্যের লক্ষ লক্ষ বেকার যুবক যারা কর্মসংস্থানের সুযোগ পেতেন তারা বঞ্চিত হচ্ছেন। মন্ত্রী মহাশয় বস্তাপচা কতকগুলো আওয়াজ তুলছেন কেন্দ্রের বিরুদ্ধে ওয়ার্ল্ড ব্যাঙ্ক, আই এম এফ, এই সব কথা বলেছেন। কিন্তু তিনি একবারও বলেন নি লোহা এবং কয়লার উপর থেকে কেন্দ্রীয় সরকার মাসুল সমীকরণ নীতি প্রত্যাহার করে নিয়েছেন। সেটাকে কিন্তু তিনি একবারও উল্লেখ করলেন না। এটাই এঁদের স্বভাব হয়ে দাঁড়িয়েছে ধান ভাঙতে শিবের গীত গাইলেন। এটা এরা স্বীকার করবেন না, এই দপ্তরকে বামফ্রন্ট সরকার কতটা গুরুত্ব দেন, আমি তার তথ্য দিচ্ছি। আমি পরপর তিনবার মন্ত্রী মহাশয়রা যে বাজেট বিবৃতি রেখেছেন তা থেকে এখানে তুলে ধরছি। অচিন্ত্যবাবু যখন এই দপ্তরের মন্ত্রী ছিলেন, ১৯৯০-৯১ সালে এই দপ্তরের জন্য বরাদ্দ ছিল ৮২ কোটি ২০ লক্ষ ৩৭ হাজার টাকা। ১৯৯০-৯১ সালে আমাদের প্রবীরবাবু মন্ত্রী ছিলেন, তখন বরাদ্দ ছিল ৮ কোটি ৬১ লক্ষ ৮৯ হাজার টাকা। আর এই বছরে বরাদ্দ রেখেছেন ৭৭ কোটি ৬৯ লক্ষ ৮৭ হাজার টাকা। তাহলে একটু হিসাব করে দেখুন কি দাঁড়ালো? এখানে বলছিলেন জিনিসপত্রের দাম বৃদ্ধি পাচ্ছে। ঠিক কথা। যখন টাকার দাম কমে যাচ্ছে বলছেন তখন ব বরাদ্দের দাবি এই দপ্তরে কমে যাচ্ছে। যেখানে বরাদ্দকৃত অ্যামাউন্ট বাড়বে, সেটা না বে কমে যাচ্ছে। বছরের পর বছর অ্যামাউন্ট কমিয়ে দিয়ে এই ডিপার্টমেন্টের উন্নতি কি ক করবেন? আপনি সফল হন। আপনি এর আগে বিদ্যুৎ দপ্তরে ছিলেন, আপনি স্বরাষ্ট্র দপ্ত চলে যান। সেখানে টাকা কমিয়ে দিয়ে কিভাবে উন্নতি করতে পারেন সেটা দেখিয়ে দি আপনি এখানে যে তথ্য দিয়েছেন তা ঠিক নয়। জয়নাল আবেদিন সাহেব এখানে তঞ্চকত

কথা বলছিলেন। আপনি আমাদের গোলাপি রঙের যে বইটি দিয়েছেন তার ৪৫ পাতায় একটা তথ্য দিয়েছেন—৭১ সালে কি হয়েছে এবং ৮৬ সালে কি হয়েছে তা উল্লেখ করেছেন। এটা দিয়ে বলেছেন যে ৮৬ সালের পর কোনও হিসাব পাওয়া যায় নি। ৭১ সালে পশ্চিমবাংলায় তো ডামোডোলের রাজত্ব ছিল, আপনারা তার আগে দু'দুবার সরকার গঠন করেছিলেন, কিন্তু রাখতে পারেন নি। ১৯৭২-৭৭ সালে কংগ্রেসের আমলে যে উন্নতি হয়েছিল তার কথা আপনি বলেননি। আপনি তথ্যের মধ্যে তঞ্চকতা করে একটা হিসাব দিয়েছেন। ইকনোমিক রিভিউ-এর ১৪৩ পাতায় যে তথ্য দিয়েছেন তাতে আমরা দেখলাম ১৯৮৮-৮৯, ১৯৮৯-৯০ এবং ১৯৯০-৯১ এই তিন বছরের তথ্যে দেখলাম কুটির শিল্পের ইমপ্লিমেন্ট কি ভাবে কমে গেছে।

[2-20 — 2-30 P.M.]

এটা আপনাদেরই দেওয়া বই, তাতেই দেখা যাচ্ছে যে ১৯৮৮-৮৯ সালে এমপ্লয়মেন্ট হচ্ছে ১ লক্ষ ৭৫ হাজার ৮০৫ আর ১৯৮৯-৯০ সালে ১ লক্ষ ৬৭ হাজার ৮৭ এবং ১৯৯০-৯১ সালে ১ লক্ষ ৬৩ হাজার ১৩২। সুতরাং আপনাদের সাফল্য কোথায় বাড়ল? আপনারা যে সাফল্যের দাবি করেন, কোথায় সেই সাফল্য দেখতে পেলাম না তো। ১৯৮৮-৮৯ সালে যেটা ছিল সেটা ১৯৯০-৯১ সালে কমে ৪ হাজারের মতো হয়েছে। অর্থাৎ আপনাদের তো বারেবারেই কমে যাচ্ছে, সাফল্য কোথায় দেখছেন? তারপরে ইউনিটের সংখ্যায় আসা যাক, সেখানেও দেখা যাচ্ছে যে প্রত্যেকবারেই কমে যাচ্ছে। এখন যদি দেখি তাহলে দেখতে পাব যে ১৯৮৯-৯০ সালে ২৯ হাজার ৬৩৬টা রেজিস্টার্ড হয়েছে ১৯৯০-৯১ সালে ২৮ হাজার ৮৪৬টা রেজিস্টার্ড হয়েছে। সুতরাং দেখা যাচ্ছে যে সংখ্যা কমতে শুরু করেছে এরপরেও আপনারা সাফল্যের দাবি করেন? এরপর আমি সোর্স অফ ইনফরমেশন থেকে বলছি স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ ডেভেলপমেন্ট অর্গানাইজেশনের অ্যানুয়াল রিপোর্ট ১৯৮৮-৮৯ থেকে পড়ছি। মাননীয় ডঃ জয়নাল আবেদিন সাহেব এই রিপোর্টের কথা বলতে গিয়েও পুরো রেফারেন্স দিতে পারেন নি। আপনার ১৯৮৩ সালে রেজিস্টার্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ ছিল ১ লক্ষ ১৩ হাজার ৮০২, ১৯৮৫ সালে সেটা হল ১ লক্ষ ২০ হাজার ৬৯৩, ১৯৮৮ সালে ১ লক্ষ ২৮ হাজার ৪৮ হল এবং সেখানে কর্ণাটকে রেজিস্টার্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ ১৯৮৩ সালে ছিল ২৮ হাজার ২১৪ এবং ১৯৮৮ সালে সেটা বেড়ে দাঁড়াল ৬২ হাজার ৫৩৪। তাদের পারসেন্টেজ গ্রোথ কত বেশি সেটা আপনারা দেখুন। এমনকি আসাম, একটা গরিব রাজ্য, তাদেরও রেজিস্টার্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ ৪ হাজার ৮৭ টি এবং ১৯৮৮ সালে সেটা বেড়ে ১০ হাজার ২১১টি হয়েছে। তারপরে অন্ধ্রপ্রদেশে ১৯৮৩ সালে ৩৮ হাজার ৫৩০টি ছিল ১৯৮৮ সালে ওই রেজিস্টার্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি বেড়ে ৭০ হাজার ১৪৯টি হয়েছে। সুতারং আপনারা যে সাফল্যের দাবি করেন কোথা থেকে এই দাবি করেন। বাস্তবিক একটা কল্পনার উপরে ভিত্তি করে, একটা মনগড়া তথ্যর উপরে ডেভেলপমেন্ট হয় না। আপনারা পশ্চিমবঙ্গের উন্নয়নের ক্ষেত্রে পুরোপরি ব্যর্থ হয়েছেন। তাছাড়া আপনাদের যে ব্যবস্থা তাতে আমাদের রাজ্যে স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ বাড়বে কি করে? আপনারা কতগুলো ছেলেকে নিয়ে ট্রেনিং দিচ্ছেন এবং ট্রেনিং হয়ে গেলে পরে তাদের ছেড়ে দিচ্ছেন, তাদের সংস্থানের কোনও ব্যবস্থা করছেন না। আর ওই ট্রেনিং প্রাপ্ত লোকেরা কিছু করে উঠতে

পারছে না। আপনারা তখন ব্যাঙ্ককে দোষারোপ করছেন। আমার বক্তব্য হচ্ছে যে, আপনারা তো ওই ট্রেনিং প্রাপ্ত ছেলেদের ডিপার্টমেন্ট থেকে ট্রেনিং দেওয়ার পরে তারা যাতে ঠিকমতো এনটরপ্রেনারশিপ করতে পারে তার ব্যবস্থা তো আপনাদের করতে হবে। সেইদিক থেকে আপনারা একদম দেখাশোনা করেন না। আপনি অবশ্য আপনার বাজেট ভাষণে স্বীকার করেছেন যে এইসব এনটরপ্রেনারদের হেল্প করার জন্য স্মল স্কেল ইন্ডাস্ট্রিজ থেকে কোনও উদ্যোগ নেওয়া হয় নি এবং সেখানে কিছু দুর্নীতি আছে। আপনার অধীনে সম্প্রতি ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন থেকে একটি নির্দেশ জারি হয়েছে যে যেসব ক্ষুদ্র শিল্পে মোটর ব্যবহার করা হবে ১হর্স পাওয়ারের তাদেরকেই ১ হর্স পাওয়ার পিছু ৫০ টাকা করে দিতে হবে। ফলে যেসব ছোটখাট কারখানার মালিক আছে যেমন লেদের মালিক বা অন্যান্য শিল্পের মালিক আছে তারা যে মোটর চালান সেই মোটর চালানোর জন্য হর্স পাওয়ার প্রতি ৫০ টাকা করে দিতে হবে। এরফলে যার ৫০০ টাকা রোজগার তাকে ৫০০ টাকা বিল পেমেন্ট করতে হবে আর যার ১০ টাকা রোজগার তাকেও ৫০০ টাকা দিতে হবে। আমি মনে করি মাননীয় মন্ত্রীর এই ব্যাপারে বিদ্যুৎ মন্ত্রীর সঙ্গে আলোচনা করা উচিত। ছোট ছোট কারখানার মালিকরা যাতে একটু সুযোগ পেতে পারে সেইদিকটা দেখতে হবে এবং সি ই এস সিকে এই ব্যাপারে বলতে হবে। আপনারা যে ব্যবস্থা করেছেন তাতে ছোট ছোট কারখানার মালিকদের জীবিকা তো গ্রাস করতে বসেছেন এবং ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে একটা বিপর্যয়ের সৃষ্টি করেছেন। এই কথা বলে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় বিরোধী দলের সদস্যরা খুব স্বাভাবিক ভাবেই একটি কথা বলেছেন যে মাননীয় মন্ত্রী তার বাজেট বক্তৃতায় মূলত কেন্দ্রীয় সরকারের দোষারোপ বেশি বেশি করে করেছেন। এখন স্বাবাবিক ভাবেই বলতে গিয়ে বলতে হয় এই অস্বাভাবিক কথাটি কিন্তু বাস্তব। কারণ কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতি এবং আমাদের দেশের জাতীয় অর্থনীতি অনেক ক্ষেত্রে নির্ভর করবে আমাদের দেশের শিল্পর উপরে এবং অর্ধেকটা কুটির ও ক্ষুদ্রশিল্প কেমনভাবে চলবে তার সম্প্রসারণ ঘটবে কিনা তার উপরে প্রাসঙ্গিক ভাবে কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি সেই অর্থনীতির ফলে নিশ্চিতভাবে পশ্চিমবঙ্গের সেই গ্রামীণ ক্ষুদ্র ও কুটির শিল্প যার একটা ইতিহাস আছে সেটার নিশ্চয় অনেক ক্ষেত্রে অগ্রগতি হয়েছে। কিন্তু তা সত্ত্বেও রাজ্য সরকারের পক্ষ থেকে বিভিন্ন ভাবে ক্ষুদ্র কুটির শিল্পকে বাঁচিয়ে রাখবার জন্য নানান পরিকল্পনার চেষ্টা হচ্ছে তার উদাহরণ নিশ্চিত ভাবে অনেকগুলি ক্ষেত্রে আছে। বিশেষ করে তাঁত শিল্পের ব্যাপারে আমরা জানি, এই তাঁত শিল্পের একটা দুর্দশা আমাদের রাজ্যে ছিল এবং মাঝে এর যে ঐতিহ্য ছিল সেটা নষ্ট হয়ে যেতে বসেছিল। কিন্তু পরবর্তীকালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সেই তাঁত শিল্পীদের জীবনে একটা নিশ্চিতভাবে সুফল সময় এসেছে। এই তাঁত শিল্পীদের উৎপন্ন দ্রব্য তন্তজ, তন্তুশ্রী বিভিন্ন প্রতিষ্ঠানের মধ্যে দিয়ে বিক্রির ব্যবস্থা হওয়ায় আজকে পশ্চিমবাংলার সাধারণ মানুষের মধ্যে তারা একটা আস্থা অর্জন করেছেন। আজকে এই বাজারের মাধ্যমে নিশ্চিতভাবে পশ্চিমবঙ্গের গ্রামীণ মানুষেরা অল্প দামে তাদের বস্ত্রের সংস্থান করে নিচ্ছে, তেমনি পাশাপাশি সেই অবহেলিত অংশের

মানুষ যারা তাঁত শিল্পের সঙ্গে যুক্ত তারাও নিজেদের ব্যবস্থা স্বাভাবিক ভাবে করতে পেরেছেন। কিন্তু এই তাঁত শিল্পীদের বাঁচাতে গেলে পশ্চিমবঙ্গের অর্থনীতিতে ক্ষুদ্র এবং গ্রামীণ শিল্পের যে একটা বিরাট ভূমিকা আছে যেটা স্বাভাবিকভাবে মাননীয় মন্ত্রী লিখেছেন যে, কেন্দ্রীয় সরকারের ক্ষুদ্র ও গ্রামীণ শিল্পের সম্বন্ধে যে অনুসৃত নীতি এবং তাদের যে কার্যক্রম তার ফলে এই শিল্প মারাত্মক ক্ষতির সম্মুখীন হতে পারে। এই ব্যাপারে পরিষ্কার ভাবে বলা যায়, সাধারণ গ্রামীণ কুটির শিল্পকে যদি বাঁচিয়ে রাখতে হয়, তাহলে সেখানকার সরকারি সাহায্য ও অনুদানের মধ্যে দিয়ে তাকে বাঁচিয়ে রাখতে হবে। কিন্তু পাশাপাশি যদি দেখি একচেটিয়া পুঁজিপুতি তারা যে শিল্পগুলি নিয়োজিত করেন এবং তারা যদি ঠিকমতো প্রতিদ্বন্দ্বিতা করেন তাহলে স্বাভাবিক ভাবে এই একচেটিয়া ব্যবসার সাথে গ্রামীণ শিল্পের যে সম্পর্ক তারা সেখানে সেই প্রতিদ্বন্দ্বিতায় অংশ নিতে পারছেন না। স্বাভাবিক ভাবে দেখা যাচ্ছে কুটির শিল্পে একটা ব্যাপক ক্ষতির সম্ভাবনা সৃষ্টি হয়েছে তাই এই ব্যাপারে রাজ্য সরকার কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করেছেন। তাই এটা যাতে সঠিকভাবে কার্যকর হয় সেই ব্যাপারে তারা নিশ্চিত ভাবে চেষ্টা করবেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীকে অনুরোধ করব তন্তুবাই সমবায় সমিতির মাধ্যমে উৎপাদিত দ্রব্যকে যেভাবে তন্তুজ তন্তুশ্রীর বিভিন্ন প্রতিষ্ঠানের মধ্যে দিয়ে বিক্রি করার ব্যবস্থা হয়েছে, সেখানে ক্ষুদ্র ও কুটির শিল্পের জন্য যদি আমরা বাজার সৃষ্টি করতে না পারি, বিপনন ব্যবস্থা করতে না পারি তাহলে পশ্চিমবঙ্গের অর্থনীতিকে যেমন চাঙ্গা করা যাবে না তেমনি পাশাপাশি যারা দ্রব্য উৎপন্ন করছেন তাদেরকে খাওয়া পরার সংস্থান করে দিতে পারব না। পাশাপাশি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব, এই ধরনের শিল্প বিশেষ করে হাওড়া, হুগলি এলাকায় যারা জরির শিল্পের সঙ্গে যুক্ত থাকেন তাদের বাজার স্বাভাবিক ভাবেই বড়বাজার কেন্দ্রীক। এই শিল্পের সঙ্গে বহু মানুষ যুক্ত আছেন, কিন্তু এদের ঠিকমতো বাজার না থাকার ফলে যারা জরির সঙ্গে যুক্ত আছেন সেই জরি শিল্পীদের বাজার যাতে সঠিক ভাবে রাজ্য সরকারের মাধ্যমে করা হয় তার জন্য মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি। যেভাবে তন্তুবাইদের জন্য বাজারের ব্যবস্থা করা হয়েছে সেইভাবে জরির শিল্পীদের জন্য একটা বাজারের ব্যবস্থা করবেন এই আবেদন রাখছি।

[2-30 — 2-40 P.M.]

আমরা উৎপাদিত কৃষিপণ্যের উপর ভিত্তি করে যাতে কিছু কিছু কৃষিভিত্তিক কুটিরশিল্প গড়ে তুলতে পারি তার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। কিছু কিছু সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে, কিন্তু সেটা যাতে আমরা ব্যাপক করে তুলতে পারি এবং এর যে বাজার আছে তাকে সরকারি সাহায্য ও সহযোগিতা দিই তাহলে আমাদের রাজ্যের অর্থনৈতিক সঙ্কট কিছুটা দূর করতে পারব। এখানে মন্ত্রী মহাশয় লিখেছেন হাওড়া জেলার একটা ব্যাপক অংশে নারকেলের ছোবড়া থেকে পাপোষ তৈরি হয়। এটাকে যাতে আরও ব্যাপক করে তোলা যায় তার জন্য আমাদের চেষ্টা করতে হবে। খুব প্রাসঙ্গিকভাবেই একটা কথা বলতে হচ্ছে যে আমাদের রাজ্যের সরাসরি চাকরির সুযোগ অত্যন্ত সীমিত। সেখানে বেকার যুবকদের স্ব-নিযুক্ত কর্মসংস্থানের ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে একশটি কেসের মধ্যে মাত্র ৩০টি কেস ব্যাঙ্কে অনুমোদন দিচ্ছে। স্বাভাবিকভাবে বেকার যুবকদের যেভাবে হয়রানি করা হচ্ছে সেখানে সরকার যদি কোনও ব্যবস্থা না নিতে পারে তাহলে বেকার

যুকবরা যেভাবে আশার আলো দেখে পরে নিরাশ হচ্ছে তার থেকে আমরা তাদের মুক্তি দিতে পারব না। এরজন্য আমাদের যে সীমারেখা থাকছে তা আমরা পূরণ করতে পারছি না। এটা যদি এইভাবে চলতে থাকে তাহলে আমরা কুটির ও ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে যেভাবে এগোব ভেবেছিলাম সেইভাবে এগোতে পারব না। এই দিকে যদি আমরা একটু নজর দিই তাহলে আমাদের রাজ্যের বেকার সমস্যা কিছুটা কমবে এবং আমরা আমাদের লক্ষ্যে পৌছাতে পারব। এখানে ব্যাঙ্ক কর্তৃপক্ষের সাথে আলোচনা করে যদি যাতে বেকার যুবকরা সরাসরি সুযোগ পান তার ব্যবস্থা করবেন। এর সঙ্গে সঙ্গে আমি আরেকটা বিষয়ের উপর মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হাওড়া জেলার আমার বিধানসভা কেন্দ্র পাঁচলায় একটা কুটিরশিল্প আছে, সেটা হচ্ছে পোলোবল। যদিও এই পোলোবল খেলার সুযোগ অত্যন্ত কম তবে ইন্টারন্যাশনাল স্তরে এই পোলোবল রপ্তানি করার একটা সুযোগ আছে। সারা ভারতবর্ষের মধ্যে আমাদের রাজ্যের পাঁচলার দেউলপুরে এই পোলোবল তৈরি হত। কিন্তু আর্থিক সুযোগ না পেয়ে এরা এই পোলোবল তৈরি করা বন্ধ করে দিয়েছে, বর্তমানে মাত্র তিনটে পরিবার এই শিল্পের সঙ্গে যুক্ত আছে। এটা একটা ঐতিহাসিক শিল্প এবং এই শিল্পের সঙ্গে যুক্ত শ্রমিকরা ও এই শিল্পের সঙ্গে যুক্ত পরিবারগুলি যাতে সরকারি সাহায্য পায় সেই জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এর সঙ্গে সঙ্গে বিভিন্ন জেলায় বিশেষ করে যে জেলার মানুষ লাক্ষা শিল্পের সঙ্গে জড়িত এবং যে শিল্প অর্থনীতিতে একটা বিরাট স্থান দখল করে রেখেছে সেই লাক্ষা চাষের ক্ষেত্রে সরকারি সুযোগ-সুবিধা যাতে দেওয়া হয় তার জন্য আমি আবেদন রাখছি। সেই সঙ্গে সঙ্গে মালদা জেলার রেশম শিল্পের উন্নতি করার ক্ষেত্রে সরকার যাতে সেখানে নজর দেন তার জন্য অনুরোধ করছি। কুটির শিল্পের ক্ষেত্রে আমাদের রাজ্যের যে ঐতিহ্য আছে সেটা যাতে বজায় থাকে এবং মানুষের কর্মসংস্থানের যাতে কিছুটা সুযোগ করে দেওয়া যায় এবং তার জন্য আমাদের রাজ্য সরকার যে প্রচেষ্টা নিয়েছেন সেটা মন্ত্রী মহাশয়ের বাজেটে প্রতিফলিত হয়েছে। তাই আমি মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্যকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয় সাত পাতার বাজেট বরাদ্দ রেখেছেন বিদ্যুৎমন্ত্রী হিসাবে দারুণ সুনাম অর্জন করবার পর তিনি এখন পশ্চিমবঙ্গের ক্ষুদ্র শিল্প দপ্তরের দায়িত্ব নিয়েছেন এবং ক্ষুদ্র শিল্প দপ্তরের দায়িত্ব নিতে গিয়ে কেন্দ্রের শিল্প নীতি থেকে শুরু করে, আই এম এফ থেকে শুরু করে একেবারে নারকেল ছোবড়া অবধি চলে এসেছেন। আমাদের দুর্ভাগ্য কত শিল্পের কথা, কত কুটির শিল্পের কথা, কত আইটেমের কথা তিনি বললেন কিন্তু পশ্চিমবঙ্গের মাদুর শিল্পের কথা তিনি একবারও বললেন না বা তার দৃষ্টি এদিকে নিবদ্ধ হয়নি। ইট ইজ এ ভেরি পোটেনশিয়াল এক্সপোর্ট ওরিয়েন্টেড ইন্ডাস্ট্রি, ইনডেজেনিয়াস ইন্ডাস্ট্রি, লেজার ওরিয়েন্টেড ইন্ডাস্ট্রি। তিনি একটি কথাও বলেন নি। উনি ওর বক্তব্যে বলেছেন, সারা ভারতবর্ষে ১ লক্ষ ১৮ হাজার ক্ষুদ্রশিল্প রুগ্ন হয়ে পড়েছে সরকারের নীতির ফলে। কিন্তু আমি বলতে চাই, পশ্চিমবঙ্গ নামক অঙ্গরাজ্যটিতে যে ১ লক্ষ ১৮ হাজারে মধ্যে ৩০ হাজারের মতোন ক্ষুদ্র শিল্প রুগ্ন হয়ে আছে সে কথা একবারও বলেন নি মন্ত্রী মহাশয়। এই রাজ্যের পরিকাঠামো নেই, বিদ্যুৎ নেই, জল নেই, রাস্তা নেই, কাঁচামাল নেই। একটা ভয়ঙ্কর অবস্থার মধ্যে এই

রুগ্নশিল্পগুলি ধুকছে। একবারও কেন্দ্রীয় সরকারকে ধন্যবাদ দিলেন না এতদিন বাদে ফ্রেট ইকোয়ালাইজেশন পলিসি অন স্টিল অ্যান্ড আয়রণ ওর যে উঠে গেল তার ফলে হাওড়াতে যে সমস্ত শিল্পগুলি আছে তা পুনরুজ্জীবিত হবে। সে বিষয়ে ইঙ্গিত পাওয়া গেল না তার বক্তব্য ব্রজবাবু এবং মাননীয় মন্ত্রী বক্তব্যে বলেছেন এবং মাননীয় অর্থমন্ত্রী বারেবারে বলেছেন যে, ৫ লক্ষ বেকার যুবককে ক্ষুদ্রশিল্পর মধ্যে দিয়ে স্ব-নিযুক্তি প্রকল্পয়র মাধ্যমে তাদের বেকারত্ব দূর করবেন। সেখানে একটা নোডাল এজেন্সি হিসাবে কাজ করবে ব্যাঙ্ক। বক্তব্য রাখতে গিয়ে বললেন ব্রজবাবু ব্যাঙ্ক সহযোগিতা করছে না। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কাছে একটা তথ্য আছে, আমি সেই তথ্যটা পরিবেশন করছি। গত ৬ই মার্চ মাননীয় অর্থমন্ত্রী রোটান্ডায় একটা মিটিং ডেকেছিলেন এবং সেখানে ফিনান্স সেক্রেটারি কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রির সেক্রেটারি, ইউ বি আই-এর চেয়ারম্যান, ইউকোর অফিসার, পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্কের অফিসার, সমস্ত ব্যাঙ্কের রিপ্রেজেনটেটিভরা ছিলেন, সেখানে আইটেম ওয়াইজ আলোচনা হয়েছে। আপনি একটু পড়ে দিন, সেই মিটিংয়ের রেজলিউশনে বেরিয়ে এসেছে যে, সরকার কিছু করছে না। ৬ই মার্চ যে মিটিং হয়েছিল রোটান্ডায় সেখানে অসীমবাবু প্রত্যেককে ওয়েলকাম করে বললেন আমাদের এগিয়ে যেতে হবে। কি করে? না, সেলফ এমপ্লয়মেন্ট, কটেজ ইন্ডাস্ট্রি যে কাজগুলি হচ্ছে সেগুলি আমাদেরকে দেখতে হবে। তাতে আমরা দেখছি কি বিপদজনক ব্যাপার ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে আই আর ডি পি-র একটা ভালো ভূমিকা আছে। সরকার টারগেট করেছিলেন ১৯৯১-৯২ সালে ১ লক্ষ ৮৫ হাজার। ৩১শে জানুয়ারি অবধি সরকার বাহাদুর এই টারগেটে পৌঁছাতে পেরেছেন মাত্র ১ লক্ষ ২৫ হাজারে। কার দোষ? এর আসল কারণ সরকারের তরফ থেকে এবং মার্জিন মানি ব্যাঙ্কে পৌঁছে দিতে। পারে নি। আর একটা প্রকল্প স্যার, সেটা যদিও নোডাল ডিপার্টমেন্ট শিডিউল্ড কাস্ট অ্যান্ড শিডিউল্ড ট্রাইবস ফিনান্স কর্পোরেশন, সেখানে ক্ষুদ্রশিল্প বিভিন্ন রকম প্রোজেক্ট টারগেট ফিক্স করা হয়েছিল ১৯৯১-৯২ তে ৯৫ হাজার সেখানে দেওয়া গেছে মাত্র ১৬ হাজার ৬৯০। এখানে বলা হয়েছে যে ডিউ টু ল্যাক অফ মার্জিন মানি অ্যান্ড সাবসিডি এটা দেওয়া যায়নি। দেওয়া যায়না এটাতো সিকসথ মার্চ গভর্নমেন্টের রেজলিউশনেই বেরিয়ে এসেছে। নেক্সট আইটেম হচ্ছে, সেসরু, এখানেও তো ভয়ঙ্কর অবস্থা। ব্রজবাবু কান্নাকাটি করছিলেন বেকার যুবকদের জন্য কিন্তু এখানে দেখা যাচ্ছে যে, ডিউ টু ল্যাক অফ মার্জিন মানি ২৫ পারসেন্ট মার্জিন মানি দেওয়া যায়নি সময় মতো। অর্থ দপ্তর থেকে রিলিজ করেনি তাই দেওয়া যায় নি। তাতে করে সমস্ত স্কীমগুলি কেন্দ্রীয় সরকারের সি ইউ সেসরু, আরবান এলাকগুলিতে সেফান, সুমি সমস্ত ক্ষুদ্রশিল্পকে অন্যতম অংশ ক্ষুদ্রশিল্পর অধীনে। ছোট ছোট স্কীমগুলি ব্যাঙ্কের সহযোগিতা পাচ্ছে না, সরকারের সহযোগিতা পাচ্ছে না। যার ফলে পশ্চিমবঙ্গে ক্ষুদ্রশিল্প ভীষণভাবে আঘাতপ্রাপ্ত হচ্ছে।

[2-40 — 2-50 P.M.]

এর মূল এবং প্রধান কারণ অর্থমন্ত্রী। এই রাজ্যের অর্থমন্ত্রী গ্রামীণ মহাজন, সুদখোর মহাজনের ভূমিকায় অবতীর্ণ। অর্থমন্ত্রী গ্রামীণ মহাজনের মতো সমস্ত দপ্তরের বাজেট কেটে আজকে সার্বিক ক্ষেত্রে প্রোজেক্টগুলো হ্যাম্পার হয়েছে, সেকথা স্বীকার করেন নি, তাই আমরা এর তীব্র বিরোধিতা করছি। ভাবের ঘরে চুরি করে লাভ নেই। মন্ত্রী মহাশয় এইসব কথা

গোপন করে লাভ নেই। সারা ভারতবর্ষের মধ্যে এই রাজ্যে ক্রেডিট ডিপোজিট রেশিও সব চেয়ে কম। মাত্র ৫৫ পারসেন্ট। এটার আমরা নিন্দা করি। এইটা নিয়ে বিধানসভার চলতি অধিবেশনে একটা প্রস্তাব নেওয়া উচিত। যে রাজ্যে ১৪ হাজার কোটি টাকা ডিপোজিট সেখানে সার্বিক ক্ষেত্রে ক্রেডিট ডিপোজিট রেশিও করে কম হবে—সে ব্যাপারে বিস্তারিত তথ্য ও অনুসন্ধান চালাতে হবে। বিধানসভার অধিবেশনে একটা বিস্তারিতভাবে পর্যালোচনা করে রিপোর্ট রাখা হোক। কিন্তু দেখতে হবে ত্রুটিটা কোথায়— রিপোর্ট সাবমিশনে ত্রুটি হচ্ছে, প্রোজেক্ট তৈরিতে ত্রুটি হচ্ছে, না প্রোজক্টে তৈরির পর গভর্নমেন্টের তরফ থেকে মারজিন মানি বা সাবসিডি দিতে দেরি হচ্ছে। এইসব খতিয়ে দেখা দরকার। মন্ত্রী মহাশয় অনেক শিল্পোদ্যোগের কথা বলেছেন। মন্ত্রী মহাশয় একটা পরিষ্কার করে তথ্য দিন, বার্মিংহাম অফ দি ইস্ট, হাওড়া, এককালে ক্ষুদ্রশিল্পের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করত। একথা অস্বীকার করা যায় না যে, ফ্রাইট ইকুইলাইজেশন পলিসির জন্য আমাদের পশ্চিমবঙ্গ এবং হাওড়া মার খেত। কিন্তু আজকে ফ্রাইট ইকুলাইজেশন আয়রণ অ্যান্ড স্টিলের উপর উঠে গিয়েছে। হাওড়ার এই শিল্পগুলোকে নতুনভাবে চাঙ্গা করতে কি কি পদক্ষেপ নেওয়া যায়, তার কোনও ব্লু প্রিন্ট তার কোনও মাস্টার প্ল্যান, তার কোনও রূপরেখা আজকে ক্ষুদ্রশিল্প দপ্তর থেকে করা হয়েছে কিনা। যদি করে থাকেন সেটা জানান, হাউসকে জানান এবং সে ব্যাপারে কি কি ইনসেনটিভ দিচ্ছেন সেটা জানা দরকার। আজকে মঞ্জুষা, হ্যান্ডলুম ডেভেলপমেন্ট কর্পোরেশন বা নিগম রয়েছে সেই কথা বলতে গিয়ে আপনি খাদি কমিশনের কথা বলেছেন। খাদি কমিশনের মতো পশ্চিমবঙ্গ সরকারের অধীনে খাদি বোর্ড আছে। সেই খাদি বোর্ডের কার্যকারিতা বা ভূমিকা এবং কতগুলো প্রকল্প, কি কি প্রকল্প তারা করছে, সেকথা পরিষ্কারভাবে বলুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সর্বশেষে বলি শুধুমাত্র রাজনীতি সর্বস্ব কিছু কথা বলেছেন, কেন্দ্রের বিরুদ্ধে কথা বলার চেষ্টা করেছেন। সার্বিকভাবে ক্ষুদ্রশিল্পের কোনও রকম পরিকল্পনা রূপরেখা মন্ত্রী মহাশয়ের বাজেটে নেই। ৩০ হাজার ক্ষুদ্র শিল্প আজকে ধুকছে, রুগ্ন শিল্প হয়ে গিয়েছে। আজকে ডায়নাইজম নেই, রূপরেখা নেই। আছে শুধু কেন্দ্রের বিরুদ্ধে চিৎকার এবং অবৈজ্ঞানিক বক্তব্য এই বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, এখন বৃহত শিল্পের জামানা, মডার্নাইজেশনের জামানা, কমপিউটারাইজেশনের জামানা। এর ফলে যে ভাবে কর্মসংস্থান হবার কথা তা হচ্ছে না। কাজেই কর্মসংস্থানের জন্য অধিক পরিমাণে পশ্চিমবঙ্গ তথা সারা ভারতে ক্ষুদ্র ও কুটির শিল্প গড়ে তুলতে হবে এবং এর মাধ্যমে বেকার সমস্যার সমাধান করতে হবে। স্যার, এই দপ্তরের ব্যয় বরাদ্দ নিয়ে আলোচনা করতে গিয়ে আমি নিজের প্র্যাকটিকাল কতকগুলি এক্সপিরিয়েন্সের কথা বলব। ক্ষুদ্র শিল্প গড়ে তোলার ক্ষেত্রে আমি মনে করি প্রথমেই যেটা দরকার সেটা হচ্ছে একটা সামঞ্জস্য বিধান করা ও ঠিক মতোন ইনফ্রাস্ট্রাকচার গড়ে তোলা। কলকাতা বা তার আশে পাশে হয়ত সে উদ্যোগ আছে কিন্তু গ্রামবাংলায় বিশেষ করে নর্থ বেঙ্গলে সেই ইনফ্রাস্ট্রাকচার নেই। কেউ হয়ত কোনও কুটির শিল্প করতে চান, তাকে প্রথমে যেতে হবে ব্লকের ইন্সপেকটারের কাছে, ইন্সপেকটার হয়ত সেদিন নেই ফলে আর একদিন

যেতে হবে ফলে স্কীম করতেই বেশ কিছু দিন লেগে যায়। স্কীম করার পর টাকা পয়সার ঝামেলা আছে, তা নিয়ে তাকে বেশ কিছুদিন কাটাতে হবে—ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের কাছে যেতে হবে ব্যাঙ্কের ঝামেলা মেটাতে হবে ইত্যাদি। সেসব মেটার পর ইলেকট্রিসিটির ঝামেলা। এইসব ঝামেলা মেটানোর পর তারপর কোনও কুটির শিল্প কেউ গড়ে তুলতে পারলে তারপর তাকে বাজার নিয়ে ঝামেলায় পড়তে হয়। আমি তাই মন্ত্রী মহাশয়কে বলব, ইনফ্রাস্ট্রাকচারটা যাতে ঠিক মতোন গড়ে ওঠে সে দিকে আপনি নজর দিন। তন্তুজের কথা এখানে অনেকেই বলেছেন। তন্তুজের মালের চাহিদা শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষেই রয়েছে। তন্তুজ পশ্চিমবাংলার জন্য সুনাম অর্জন করে এনেছে। এর পর আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কুটির শিল্পের কাঁচা মাল যাতে সহজে পাওয়া যায় সে দিকে দৃষ্টি দিন। কারণ আমরা দেখেছি যে শক্ত লোক না হলে কাঁচা মাল জোগাড় করা শক্ত। কুটির শিল্প গড়ার ক্ষেত্রে বিশেষ করে উত্তরবাংলায় প্রচুর সম্ভাবনা আছে কারণ সেখানে প্রচুর কাঁচা মাল আছে। এই প্রসঙ্গে প্রথমেই কাঠের কথাটা বলা যায়। আমরা দেখছি নর্থ বেঙ্গল থেকে বিরাট বিরাট কাঠের গুঁড়ি বাইরে চালান হয়ে যাচ্ছে অথচ এ নিয়ে বড় শিল্প সেখানে গড়ে উঠছে না। ছোটখাট যে সমস্ত কাঠকল আছে সেগুলিও বন্ধ হয়ে যাবার মুখে কারণ পলিসি ঠিক নেই। এর ফলে সেখানে একটা বিচ্ছিন্নতার মনোভাবও দেখা দিয়েছে। তারপর জয়ন্তি পাহাড়ে প্রচুর ডলোমাইট পাওয়া যায় কিন্তু সেই ডলোমাইট দিয়ে নর্থ বেঙ্গলে কোনও শিল্প না গড়ে তোলার ফলে তা দুর্গাপুর এবং বাংলাদেশে চলে যাচ্ছে। এই ডলোমাইট দিয়ে অনেক কুটির শিল্প নর্থ বেঙ্গলে গড়ে তোলা দরকার। বিশেষ করে কৃষিতে এই ডলোমাইট গুঁড়ো করে লাগানো যায় সার হিসাবে। তারপর নর্থ বেঙ্গলে অনেক চুনা পাথর পাওয়া যায় এবং তা দিয়েও কুটির শিল্প গড়ে তোলা যায়। মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, এইসব কাঁচামাল নিয়ে যাতে উত্তরবঙ্গে কুটির শিল্প গড়ে তোলা যায় তারজন্য সচেষ্ট হোন। সঙ্গে সঙ্গে বাজারজাত করার বিষয়টিও তিনি যেন বিবেচনার মধ্যে রাখেন। এক্ষেত্রে প্রয়োজন হলে সরকার কিনে নিয়ে বাজারজাত করার ব্যবস্থা করতে পারেন। এরজন্য ট্রান্সপোর্টের যাতে ভাল ব্যবস্থা থাকে সে দিকেও নজর দেওয়া দরকার। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে সেলফ এমপ্লয়মেন্ট স্কীমের মাধ্যমে ৫ লক্ষ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা করার কথা বলেছেন। এটা খুবই ভাল ব্যাপার। তবে এই প্রসঙ্গে আমি সেস্রু স্কীম নিয়ে কয়েকটি কথা বলতে চাই। সেস্রু স্কীমের ব্যাপারে আমি দেখেছি যে আমাদের বিধায়কদের কোনও ভূমিকাই নেই। ২৫ থেকে ৩৫ হাজার টাকা করে তাদের লোন দেওয়া হয়। কিন্তু সঠিক স্কীমের অভাবে তাদের টাকা পয়সা নষ্ট হয়ে যায়। এ ব্যাপারে আমরা, বিধায়করা কমিটিতে থাকব কিনা সেটা কেউ জিজ্ঞাসাও করেন না। ঠিক মতোন স্কীম সেখানে না হবার জন্য একদিকে যেমন তারা ব্যাঙ্কের ঋণ শোধ করতে পারেন না অপর দিকে তেমনি তাদের বেকারত্ব ঘোচে না। আমার প্রস্তাব, কয়েকজন বেকার মিলে এক একটা সমবায় করে এই স্কীমের মাধ্যমে যাতে তারা কুটির শিল্প গড়ে তুলতে পারে সে দিকে দৃষ্টি দেওয়া দরকার। পরিশেষে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, চা বাগানগুলিতে প্রতি বছর প্রচুর কম্বল, ছাতা, চপ্পল ইত্যাদি লাগে। চা বাগানগুলি যাতে বাধ্যতামূলকভাবে এই সমস্ত জিনিসপত্র গভর্নমেন্টের কাছ থেকে কেনে চর্মজ ইত্যাদি সংস্থা থেকে মাননীয় মন্ত্রী মহাশয় সে ব্যবস্থা করুন। এই বলে ইনফ্রাস্ট্রাকচার ঠিক মতোন গড়ে তোলার জন্য ও সমন্বয় সাধন করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী নরেন হাঁসদা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীর বাজেট বিবৃতি সারা পশ্চিমবাংলার মতো আমাদের মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার মানুষের কাছে হতাশা ব্যঞ্জক। এই বাজেট বিবৃতিতে পশ্চিমবাংলার মানুষের মতো মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার মানুষ এর কাছে আশার আলো জাগাতে পারেনি। তাই আমি এই বাজেট বিবৃতির বিরোধিতা করছি। আমার যা মনে হচ্ছে এবারের বাজেট বিবৃতি পড়ে, আমাদের মন্ত্রী মহাশয়ও যথেষ্ট হতাশাগ্রস্ত। স্যার, শিক্ষিত বেকার, অর্ধ শিক্ষিত বেকার, অশিক্ষিত বেকার মানুষের তীর্থ ভূমি হল এই পশ্চিমবাংলা। আমরা তার জন্য গর্বিত। এখানকার মানুষকে এই সরকার কাজ দিতে পারে না, এখানকার মানুষ কে স্বাবলম্বী করতে পারে না, তার জন্য আমরা গর্বিত। শুধু তাই নয়, মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া—এটা আমার কথা নয়, এটা এই বামফ্রন্ট সরকারের কথা, পশ্চিমবাংলার সরকার এই মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া, এই তিনটি জেলাকে পিছিয়ে পড়া জেলা হিসাবে ঘোষণা করেছেন, অনুন্নত জেলা হিসাবে ঘোষণা করেছেন। কারণ কি? ওখানে সেচের কোনও ব্যবস্থা নেই, ওখানে ইন্ডাস্ট্রির কোনও ব্যবস্থা নেই, ওখানকার মানুষ ১২ মাস খেতে পাক, এই রকম কোনও ব্যবস্থা নেই, এই রকম কোনও সংস্থান নেই। ওখানকার মানুষ শিক্ষা দীক্ষায় পিছিয়ে আছে। তাই মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া এই তিনটে জেলা অনুন্নত জেলা, এই তিনটি জেলার মানুষ স্বাবলম্বী হোক, এই বাজেট বিবৃতির মধ্যে সেই ধরনের কোনও আশার আলো দেখতে পাইনি। স্যার, আমরা দেখেছি এই মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়ায় শ্রম সম্পদ আছে, অর্থাৎ কালো কালো মানুষগুলো ওখানে আছে, তাদের গায়ে গতর আছে, এরা মাথার ঘাম পায়ে ফেলে উৎপাদন করতে পারে, এরা বড় বড় পাথর ভাঙতে পারে, কিন্তু এদের স্বার্থে কি করা হয়েছে এই বাজেটে? আমরা দেখেছি যে মেদিনীপুর পুরুলিয়া, বাঁকুড়ায় বনজ সম্পদে ভরপুর খনিজ সম্পদে ভরপুর, কিন্তু এই বাজেট বিবৃতির মধ্যে সেই ধরনের কোনও অবকাশ নেই, সেই ধরনের কোনও সংস্থান নেই যে ওখানে নতুন কোনও কুটিরশিল্প গড়ে উঠবে, ওখানে ক্ষুদ্র শিল্প গড়ে উঠবে। ওখানকার মানুষ খেতে পরতে পাবে। তার ব্যবস্থা নেই। স্যার, আপনি জানেন যে শাল জঙ্গল ওখানে আছে, সেই শাল জঙ্গল এই বামফ্রন্ট সরকার ধ্বংস করে দিচ্ছে। এই শাল জঙ্গল হল মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়া জেলার মানুষের সংস্কৃতির সাথে জড়িত। এরা এই শাল জঙ্গলটাকে ধ্বংস করে দিচ্ছে। আগে আমরা কি করতাম, সেই এলাকার মানুষজন, এরা শালের যে পাতা, সেই পাতা আমরা সংগ্রহ করতাম, খোলা বিক্রি করতাম। শালের যে ফল, সেটা সংগ্রহ করে বাচ্চাদের খাওয়াতাম। আজ সেই শাল জঙ্গল শেষ হয়ে গেছে। আমরা কি দেখছি, মহুয়া গাছ, মহুয়ার যে ফল তার যে ফুল, তা থেকে আমরা রোজগার করতাম। একটা সংস্থান ছিল, আজকে সেটা বন্ধ হয়ে গেছে, বামফ্রন্ট সরকার সেই মহুল জঙ্গলটাকে শেষ করে দিয়েছে। আজকে অবাক লাগছে, মন্ত্রী মহাশয় খুব চালাকির সঙ্গে বলেছেন, বারংবার যেটা আরম্ভ করেছেন, শেষেও সেটা করেছেন, যে আমরা কি করব কেন্দ্রীয় সরকার এই করছে। আমি কেন্দ্রীয় সরকারের বাহবা গাইছি না, তবে আমার এলাকায় একটা গান আছে, সেই গানটা হচ্ছে এক বোন, তার দিদিকে বলছে, 'আমার বর রম জুমিয়া, দিদির বর কুবজা, আমার বর রম জুমিয়া দিদির বর কুব্জা, নাহি রহল দিদি, নাহি রহল।' অর্থাৎ আমার বর

হচ্ছে খুব সুন্দর, আর দিদির বর্ হচ্ছে কুঁজো। আজকে পশ্চিমবাংলা নাকি মহৎ। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার মহান। কেন্দ্র নাকি দায়ী, আমি কেন্দ্রের বাহবা দিচ্ছি না, কিন্তু তুমি কি করেছ? তুমি মেদিনীপুর, পুরুলিয়া, বাঁকুড়ার মানুষের জন্য কি করেছ? আজকে ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ আছে, কিন্তু কি হয়েছে, মন্ত্রী আছে, ওখানে সেরিকালচারের অফিস আছে, গাড়ি আছে বাইরে থেকে কিছু অফিসার পাঠানো হয়েছে, আজকে এই রকম কোনও জিজ্ঞাসা পরিসংখ্যান আছে যে ঐ সেরিকালচার এর ক্যাশ অফিস যেটা ঝাড়গ্রামের আছে তার মাধ্যমে ১০জনও ওখানকার আদিবাসী মানুষকে কি ওরা স্বাবলম্বী করতে পেরেছেন? তা পারেনি, সেরিকালচার অফিসার আছে, গাড়ি আছে, বেতন নিচ্ছে, বাস্তবে সেখানে ১০ জন মানুষ তার দ্বারা স্বাবলম্বী হয়নি। স্যার, আপনি জানেন ঐ এলাকায় যথেষ্ট পরিমাণে চায়না ক্লে আছে, এই সি পি এম বন্ধুদের নেতৃত্বে সেদিন বীনপুরে ঠাকুরণপাহাড়ীতে যে চায়না ক্লে-র একটা বেসরকারি কারখানা ছিল, এই সি পি এম, বন্ধুরা সেই মালিককে তারা উৎখাত করে দেয়। ফলে দু হাজার মানুষ যেখানে কাজ করত, সেই কাজের স্থান ছিল, সেটা এরা কেড়ে নিয়েছে। দীর্ঘদিন ধরে আমরা আমাদের এলাকায় আন্দোলন করছি। মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করেছি যে, ঐ চায়না ক্লে খোলা হোক। কিন্তু এখন পর্যন্ত সরকারের পক্ষ থেকে কোনও উদ্যোগ দেখতে পাচ্ছি না। আমাদের এলাকার চাটাই শিল্পের অতীতে একটা ঐতিহ্য ছিল। আজকে সেই চাটাই শিল্প ধ্বংস হওয়ার মুখে সেই শিল্পকে বাঁচাবার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। স্যার, এখানে বলা হয় সেসরু-র সাহায্যে স্বনির্ভর করা হচ্ছে। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, এই সুযোগ কারা পাচ্ছে? সাধারণ মানুষ কি পাচ্ছে? না। ক্ষমতাশালী দলের কর্মীদের একটা অনুদান পাইয়ে দেওয়ার ব্যবস্থা হয়েছে। সাধারণ শিক্ষিত বেকার ছেলেরা এর থেকে কোনও ভাবেই উপকৃত হচ্ছে না। সুতরাং এ দিকে বিশেষ নজর দেওয়ার প্রয়োজন আছে। কিন্তু মাননীয় মন্ত্রী এ দিকে মোটেই নজর রাখার প্রয়োজনীয়তা উপলব্ধি করছেন না। পরিশেষে যেহেতু এই বাজেট মেদিনীপুর, পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার পিছিয়ে পড়া মানুষদের জন্য কোনও উপকার করবে না, তাদের শেষ করে দেবে, সেহেতু আমি এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রভাত আচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বাজেট এখানে পেশ করা হয়েছে তাকে আমি আন্তরিক ভাবে সমর্থন করি। সমর্থন করি এই জন্য যে, এতক্ষণ কংগ্রেসের এবং বিরোধীদের বক্তব্য শুনলাম, তাতে রবীন্দ্রনাথের কথাই মনে পড়ল। "ওদের শব্দ আছে প্রচুর, অর্থের বড় টানাটানি। ১৮৮৫ সালে কংগ্রেসের জন্ম লগ্নে জমিদারদের অ্যাশোসিয়েশন থেকে পন্ডিত বিদ্যাসাগরকে অনুরোধ করা হয়ে ছিল, "আপনি সভাপতি হন। গরিবের ছেলে বিদ্যাসাগর ওদের সভাপতি হন নি। কেন না তিনি জানতেন জমিদাররা নিজেদের সুযোগ সুবিধার কথাই ভাবে। তারপরে কংগ্রেসের সুদীর্ঘ ইতিহাস আমরা সবাই জানি। স্বাধীনতা আন্দোলনের তরঙ্গ সৃষ্টি করে জন-জীবন থেকে বিচ্ছিন্ন হয়ে গোল-টেবিলের দ্বারা ভারতবর্ষের গদিতে নিজেরা আসিন হলেন। টাটা বুকে এটে কংগ্রেস লোকসভায় বসল, ইসপাহানিরাও বসল। তারপরের ইতিহাস তো আমাদের সকলেরই জানা। ওরা জাতিকে জানেন না। জাতীয় নীতি কি তা জানেন না। যার ফলে পশ্চিমবাংলায় কুটির শিল্প সামগ্রিকভাবে কিভাবে চলছে সে সম্পর্কে ওয়াকিবহাল না হয়েই কুটির শিল্পের ওপর আলোচনা করছেন, কথা বলছেন।

পৃথিবীর সব চেয়ে উন্নত দেশগুলির মোট উৎপন্ন দ্রব্যের অর্ধেকের বেশি দ্রব্য কুটির শিল্পের মাধ্যমে উৎপন্ন হয়। আজ ওদের যারা সবচেয়ে ঘরের লোক সেই আমেরিকাতেও মোট উৎপন্ন দ্রব্যের অর্ধেকের বেশি কুটির শিল্পের মাধ্যমে উৎপন্ন হয়। যার জন্য নিক্সন বলেছিলেন, "কটেজ ইন্ডাস্ট্রি লাইফ ব্ল্যাড অফ আমেরিকা।" কার্টার বলেছিলেন, "এটাই আমাদের সব চেয়ে গুরুত্বপূর্ণ জিনিস। এটা আমরা জানি। এই কুটির শিল্পের মারফত আমাদের ৫০ ভাগের বেশি উৎপন্ন দ্রব্য উৎপন্ন হয়ে থাকে।" আমরা জানি আমাদের দেশেও ৮০ ভাগ মানুষ কুটির শিল্পে কাজ করে। আমাদের আজকের এই বাজেট-এ পশ্চিমবঙ্গের আড়াই লক্ষ মানুষের রুজি রোজগারের স্বপ্ন আছে, আকাঙ্খার কথা আছে, আশঙ্কার কথা আছে। তার সঙ্গে সঙ্গে কুটির ও ক্ষুদ্র শিল্পের আরও কেন প্রসার এবং উন্নতি হচ্ছে না, সে কথাও আছে। সেই জন্যই আমি আন্তরিকভাবে এই বাজেটকে সমর্থন করি। স্যার, আপনি কংগ্রেসের রাজত্ব কালেরও কথা জানেন। ওরা সুদীর্ঘকাল মানুষের যে সম্মান সে সম্মানটুকু পর্যন্ত মানুষকে দেন নি। বামফ্রন্ট সরকার এই রাজ্যে ক্ষমতায় আসার পর থেকেই এই রাজ্যের মানুষের চেতনাকে জাগ্রত করে তাদের অধিকার প্রতিষ্ঠিত করতে চাইছেন। সে উদ্দেশ্যে গ্রামবাংলার মানুষের মঙ্গল সাধনের জন্য যে উদ্যোগের প্রয়োজন সে উদ্যোগ প্রাণ-পণে নেওয়া হয়েছে। আজকে এখানে জয়নাল আবেদনি সাহেব 'হ্যান্ডলুমের' কথা বললেন। তিনি এককালে মন্ত্রী ছিলেন, কিছু কিছু চেষ্টাও করেছিলেন। কিন্তু আজকে বামফ্রন্ট রাজত্বকালে পশ্চিমবাংলায় হ্যান্ডলুম শিল্প যে সাফল্যলাভ করেছে তা সারা ভারতবর্ষব্যাপী স্বীকৃত। অথচ ওরা তা স্বীকার করতে চাইছেন না! ওরা স্বীকার করছেন না যে, বামফ্রন্ট সরকারের উদ্যোগে এই শিল্প বহু দূর পর্যন্ত এগিয়ে গেছে। আজকে সাড়ে তিন লক্ষ মানুষ এই শিল্প কর্মে নিযুক্ত আছেন। অবশ্যই আরও দরকার। প্রয়োজন অনুযায়ী আমরা কুটির ও ক্ষুদ্র শিল্পকে এগিয়ে নিয়ে যেতে পারছি না। কেন না আমাদের বাধা আছে, বন্ধন আছে। একটু আগে মাননীয় বিরোধী সদস্য ক্রেডিটের কথা বললেন। এই বিষয়টি দেখতে গেলে প্রথমেই দেখতে হবে যে, ব্যাঙ্কগুলি কাদের দ্বারা পরিচালিত হয়।

[3-00 — 3-10 P.M.]

ব্যাঙ্ক পরিচালিত হয় কেন্দ্রীয় অর্থনীতির উপর নির্ভরশীল। আমরা জানি, বড় বড় শিল্পপতিরা কংগ্রেসের দিকে তাকান, কংগ্রেসিরাও শিল্পপতিদের দিকে তাকান। আমরা দেখেছি, কংগ্রেসের যখন পতন হল ঠিক তখনই দেখলাম হলদিয়ার জন্য আম্বানী থেকে আরম্ভ করে গোয়েঙ্কা, বিড়লা প্রভৃতি বড় বড় শিল্পপতিরা হলদিয়ার আপ-স্ট্রিম চায়, ডাউন স্ট্রিম চায়। দেশের শাসনকার্য জমিদার-জোতদার শ্রেণীর লোকেরা চালান। এরা সারা ভারতবর্ষে ভূমি সংস্কার করলেন না। মাধবরাও সিন্ধিয়া থেকে আরম্ভ করে বড় বড় শিল্পপতিদের প্রতিনিধিত্ব কংগ্রেস করে। আমরা চাই, সমগ্র ভারতবর্ষব্যাপী গরিব জনসাধারণের হাতে নতুন রাজত্ব তুলে দিতে। সেই নতুন রাজত্ব প্রতিষ্ঠা করতে গেলে কুটির শিল্পের উন্নতি সত্যিই করতে হবে। আজকে ব্যাঙ্কিং অথরিটি, টাটা, বিড়লার যে সম্পদ সেই সম্পদের উপর নিজেদের অধিকার প্রতিষ্ঠা করবার দায়-দায়িত্ব শাসকশ্রেণীর! সেই শাসকশ্রেণীই আজকে তাদের দ্বারাই পরিচালিত। আজকে তারা সোভিয়েত রাশিয়া না থাকায় আমেরিকার দিকে তাকিয়ে কাল কাটাচ্ছেন। এখন এরা জার্সি পাল্টে ফেলেছেন। আমেরিকা যা বলছেন সেই কথা শুনছেন।

আপনারা আই এম এফ এবং বিশ্বব্যাঙ্কের শর্তের কথা জানেন। আজকে ভারত সরকারের বাজেট কি হবে তা আই এম এফ পর্যালোচনা করার দায়িত্ব নিয়েছেন। আমেরিকা আজকে ডিফেন্সের সঙ্গে, মেরিনের সঙ্গে যোগাযোগ করছেন। তারাই আমাদের অর্থনীতি নির্ধারিত করে দেবে। সেই পরিস্থিতির পরিপ্রেক্ষিতে কংগ্রেসের লোক যখন আমরা একে সমালোচনা করছি, তাতে আমরা বিস্মিত হইনা। সমালোচনা ওরা করবেনই। আমরা জানি, কুটির শিল্প কেন্দ্রের উপর নির্ভর করে করা যাবে না। কেন্দ্রীয় সরকারের সাবসিডি এই কুটির শিল্পের উপর কিরূপ তার একটু হিসাব দিলেই বুঝতে পারবেন। কর্ণাটক থেকে আরম্ভ করে মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ, রাজস্থান, তামিলনাড়ু, এমন কি গোয়া, দমন দিউ তাদের যে পারসেন্টেজ সাবসিডি দিচ্ছে সেন্ট্রাল গভর্নমেন্ট ১৮৮৪ খ্রিস্টাব্দ থেকে দেখলে দেখবেন, পশ্চিমবাংলাকে দিচ্ছে ১.৭৬, গোয়া, দমন, দিউকে দিচ্ছে ৪.০১ অন্ধ্রকে দিচ্ছে ৯.৪৪ পারসেন্ট, গুজরাট ৯.৮২, হরিয়ানা, ৩.৯২, কর্ণাটক ৭.৫। যেখানে যেখানে কংগ্রেস আছে। আর আমরা নাকি রাজনীতি করি, সেইজন্য আমাদের সাবসিডির টাকা পর্যন্ত দিচ্ছে না। এই কথা আপনাদের স্বীকার করতেই হবে। এই তথ্য আপনাদের লোকের কাছ থেকে নেওয়া। রাম, কে, ভেপার লিখিত ''মডার্ন স্মলস্কেল ইন্ডাস্ট্রি অফ ইন্ডিয়া' বই থেকে নেওয়া হয়েছে। এই বইটি পড়লেই জানতে পারবেন। এখানে জয়নাল সাহেব বললেন, হাওড়াতে ফাউন্ড্রীর কোনও উন্নতি হয়নি। কি করে হবে? হাওড়ার ফাউন্ড্রীগুলো চালাতে গেলে পিগ আয়রণ, স্টিল, ও হার্ডকোকের দরকার হয়। আমাদের স্টিল আয়রণের দরকার ছিল ১ লক্ষ ১৮ হাজার ৫৫০ মেট্রিক টন। অ্যালটমেন্ট হল ২৬ হাজার ৫৩৫ মেট্রিক টন আর অফার্ড করা হল ১৪ হাজার ৪৩০ মেট্রিক টন। আমাদের পিগের ডিমান্ড ছিল ২৮,৬০০ এম টির আর অ্যালট হল ২০,৫০০ এম টি আর অফার্ড করা হল ১৪ হাজার ৫০০ এম টি। কি করে চলবে? বন্ধ হয়ে গেল। এরজন্য দায়ী কংগ্রেস সরকার। হার্ডকোক ৩৬ হাজার মেট্রিক টন আমাদের প্রয়োজন এবং সে কথা কেন্দ্রকে জানানো হল। কিন্তু পেলাম ৯ হাজার মেট্রিক টন। কি করে ফাউন্ড্রীগুলি চলবে? সাবসিডি দেব না, স্টিল আয়রণ, হার্ডকোক দেব না, তাহলে কি করে চলবে? সেইজন্য আমি সবিনয়ে কংগ্রেস বন্ধুদের বলতে চাই, জাতীয় জীবনের সাথে কংগ্রেসের কোনও সম্পর্ক নেই বলে আজকে তারা সংখ্যায় কম, আগামীদিনে আরও কমে যাবে। এই কথা বলে এই বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুটির ও ক্ষুদ্র শিল্প বিভাগের মাননীয় মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি তার উপরে কয়েকটি কথা বলতে চাই। এই কথা ঠিকই যে আমাদের ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গেও বটে, কুটির শিল্প একটি গুরুত্বপূর্ণ স্থান দখল করে আছে এবং এই কুটির শিল্পের সঙ্গে বহু মানুষ নানাভাবে যুক্ত দীর্ঘদিন ধরে তারা এই কুটির শিল্পে নিজেদের জীবন জীবিকা মিলিয়ে নিয়ে এসেছে কিন্তু এই কুটির শিল্পে যে সম্প্রসারণ ঘটেছে সেটাকে রক্ষা করা এবং সেটাকে আরও সম্প্রসারিত করার যে দায়িত্ব সেটার ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি এবং মাননীয় মন্ত্রী মহাশয় যা বলেছেন কেন্দ্রীয় সরকারের যে সংরক্ষণ নীতি ছিল যে বৃহৎ শিল্প থেকে কুটিরশিল্প রক্ষা করার জন্য যে সংরক্ষণ ছিল সেটাকে বর্তমান শিল্প নীতির মধ্যে দিয়ে সেটা তুলে দিয়েছেন এবং আজকে কুটির শিল্পকে

যে চূড়ান্ত প্রতিযোগিতার সামনে দাঁড় করিয়ে দিয়েছেন যে আজকে বহুজাতিক এবং বৃহৎ পুঁজি শিল্প মিলিয়ে এ ক্ষেত্রে আমাদের পশ্চিমবঙ্গের কুটির শিল্প অনেক ক্ষেত্রে আঘাত প্রাপ্ত হবে। ঠিক সেই রকম কেন্দ্রের এই শিল্পকে রক্ষা করার ক্ষেত্রে যে ব্যবস্থা গ্রহণ করার কথা সেটা সব জায়গায় রক্ষিত হচ্ছে না। কুটির শিল্প আমাদের গ্রামের শিক্ষিত বেকার তাদের স্বনিযুক্ত করার প্রকল্পের যে পরিকল্পনা আছে এ ক্ষেত্রে দেখা যাচ্ছে খুব একটা বিরাট অগ্রগতি ঘটছে না, কারণ এখানে প্রধান বাধা হচ্ছে ব্যাঙ্ক লোন। অনেক চেষ্টার পরে যখন এই প্রকল্পগুলি নির্ধারিত হয় সিলেকশন হয় অনেক আশা করে বেকার যুবকরা কাজে এগিয়ে যায়, উদ্যোগ নেয়, কিন্তু কিছু কিছু ক্ষেত্রে ব্যাঙ্ক লোন পাওয়ার দীর্ঘসূত্রতার জন্য মাঝপথেই বেকার যুবকদের আর কোনও উৎসাহ থাকে না। মূল লক্ষ্য হয়ে দাঁড়ায় শুধু লোনটা নিয়ে নেওয়া, পরবর্তীকালে ব্যাঙ্ককে সেটা শোধ করব কি করব না এই রকম নানা ধরনের চিন্তা এসে যায়। স্বনিযুক্তি প্রকল্পে কত সংখ্যা হল তারই ভিত্তিতে সরকার দাবি করছেন এত শিল্পের বিকাশ ঘটেছে কিন্তু মাননীয় মন্ত্রী এটা কি বলতে পারবেন এই প্রকল্পে যে টাকা দেওয়া হল শিল্পটা কত খানি গড়ে উঠেছে, বিভিন্ন জায়গায় কি ভাবে চলছে, অগ্রগতি কতখানি? দেখাতে পারবেন না এবং দেখা যায় অনেকে নানা চেষ্টায় যদি বা এটাকে নিয়ে একটু উন্নতি যে করবে এই রকম ভাবে শুরু যে জিনিসটা তৈরি করছে সেটা বিক্রি করার বাজার থাকছে না, বাজারের সঙ্গে সামঞ্জস্য না রেখে স্কীম গ্রহণ করার জন্য মার খাচ্ছে। আপনি যে তাঁত শিল্পের অগ্রগতির কথা বলেছেন এটা তন্তুজ, তন্তুশ্রী, মঞ্জুষার মাধ্যমে সারা দেশের ক্ষেত্রে তাঁতীদের কাছ থেকে সংগ্রহ করা হচ্ছে, তাঁতীরা উপকৃত হচ্ছে। এটাও ঠিক পাশাপাশি যে সমস্যা তাঁতীদের সামনে এসে দাঁড়াচ্ছে সেটা হল যে সূতা ঠিক সময়ে পাওয়া যায় না। সূতার দাম ক্রমাগত যেভাবে বাড়ছে তার ফলে যারা তাঁতশিল্পের সঙ্গে যুক্ত তারা আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে। আপনি এখানে চর্মশিল্পের কথা বলেছেন, পশ্চিমবঙ্গ তার বিরাট সম্ভাবনা রয়েছে, কিন্তু বিরাট বিরাট সম্ভাবনা থাকা সত্ত্বেও সেরকম অগ্রগতি ঘটছে না। নারকেল ছোবড়া শিল্পের সম্ভাবনা পশ্চিমবঙ্গে আছে। সে বিষয়ে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নারকেল ছোবড়া আমাদের বাইরে থেকে আমদানি করতে হয় তার কারণ আমাদের পশ্চিমবঙ্গে ওটা কাঁচা অবস্থায় ঐ ডাবকে পানীয় জল হিসাবে ব্যবহার করা হয়। এরফলে দেখতে পাচ্ছি, আমাদের নারকেল উৎপাদনের ক্ষেত্রে, ছোবড়া উৎপাদনের ক্ষেত্রে দারুণ অসুবিধা। তাই আমি মাননীয় মন্ত্রীকে বলব, কৃষিমন্ত্রীর সঙ্গে কথাবার্তা বলে দেখুন না, পশ্চিমবঙ্গে ডাব কাটার এই অপচয়কে বন্ধ করবার জন্য কোনও কিছু করা যায় কিনা। এটা বন্ধ করলে এখানে ছোবড়া শিল্প গড়ে উঠতে পারে এবং তার মধ্যে দিয়ে কুটিরশিল্প বিকাশ ঘটতে পারে। এই বলে শেষ করছি।

**শ্রী ত্রিলোচন দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের কুটির এবং ক্ষুদ্রশিল্প মন্ত্রী মহাশয় যে ১৯৯২-৯৩ সালে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দকে সম্পূর্ণভাবে সমর্থন করে দুই একটি কথা বলতে চাই। ভারতবর্ষে, বিশেষ করে পশ্চিমবঙ্গে কুটির শিল্পের বিশেষ ভূমিকা রয়েছে। প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে কুটির ও ক্ষুদ্র শিল্পকে রক্ষা করবার জন্য সংরক্ষণ নীতি গ্রহণ করা হয়েছিল, কিন্তু কেন্দ্রীয় সরকার আই এম এফ এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছে নতি স্বীকার করে সেই সংরক্ষণ নীতিকে পরিত্যাগ করেছেন। এরফলে

গ্রামের কুটিরশিল্প মার খাবে। গ্রামে যেসমস্ত উদ্যোগী ছেলেমেয়ে ছোট ছোট ইন্ডাস্ট্রি করবার জন্য এগিয়ে আসছে, সেক্ষেত্রে দেখতে পাচ্ছি, কেন্দ্রীয় সরকার পরিচালিত অর্থলগ্নি সংস্থা, ব্যাঙ্ক, তারা ঋণ দিতে বেশ টালবাহানা করছেন। তাছাড়া কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি এবং অর্থনীতির জন্য আজকে দ্রব্যমূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে শিল্প গড়তে যে ওয়ার্কিং ক্যাপিটাল প্রয়োজন, সেই ওয়ার্কিং ক্যাপিটাল কেন্দ্রীয় সরকার পরিচালিত অর্থলগ্নি সংস্থা ব্যাঙ্ক সেই ওয়ার্কিং ক্যাপিটাল খেয়াল খুশি মতো কেটে দিচ্ছেন এক একটা স্কীম থেকে। তারফলে উদ্যোগী ছেলেমেয়ে যারা স্কীম পাঠিয়েছেন তারা স্কীমে পুরো টাকা না পাবার ফলে মার খেতে থাকেন। এই কারণে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, ব্যাঙ্ক যাতে স্কীমের পুরো টাকা দেয় তারজন্য উদ্যোগ গ্রহণ করতে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। তাছাড়া ভারতবর্ষের অর্থলগ্নি সংস্থাগুলি আজকে বেকার যুবকদের জন্য স্কীম 'সেস্রু', 'স্যুয়াই' ইত্যাদির সাবসিডির টাকা পর্যন্ত কেটে রাখছেন। তারা এক্ষেত্রে যে এক-চতুর্থাংশ সাবসিডি পান সেই সাবসিডি থেকে যদি ব্যাঙ্ক টাকা কেটে রাখে তাহলে তাদের স্কীম কিভাবে চলতে পারে? আজকে বিশেষভাবে ভারতবর্ষে পক্ষপাতদুষ্ট নীতির ফলে অনেক অর্থনৈতিক গুরুত্বপূর্ণ শিল্প গড়ে তুলতে দেওয়া হয়নি। অনেক টালবাহানার পর ইলেকট্রনিক্স শিল্প, হলদিয়ার পেট্রো-কেমিক্যালস, বাঁকুড়া বরজোড়ার পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন, বি ও পি পি প্রকল্প, হলদিয়ার অ্যাক্রেলিক ফাইবার প্রকল্পের অনুমতি পাওয়া গেছে। এই সমস্ত প্রকল্পগুলি তৈরি হলে পশ্চিমবঙ্গে ক্ষুদ্র শিল্পে উজ্বল সম্ভাবনা রয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাব, তিনি তুঁত চাষের দিকে লক্ষ্য রেখেছেন বলে। বর্তমানে অর্থকরি ফসল হিসাবে এই তুঁত চাষ হচ্ছে। এই চাষের বর্তমানে বহু মহিলা কর্মী নিযুক্ত রয়েছেন। তবে আমি একটি বিষয়ে লক্ষ্য রাখতে বলব যে, ব্লকে ব্লকে যে সমস্ত সেরিকালচারাল সার্ভিস সেন্টার হয়েছে সেখান থেকে তুঁতচাষীরা যে বীজ নিয়ে যান সেটা রোগমুক্ত না হবার কারন তারা মার খান। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব যে রেশন বিপনন কেন্দ্র খোলার জন্য। ইতিমধ্যে কয়েকটি স্থান ঠিক করা হয়েছে এবং কাজও শুরু হয়ে গেছে। মালদা জেলার মধুঘাটের সরকারি ফিলেচার কারখানাটির উৎপাদন যাতে সারা বছর চালু থাকে তার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। আমি সেজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। ১৯৯১-৯২ সালে সেরিকালচারের উপর জুনিয়র সার্টিফিকেট কোর্স এবং স্নাতকোত্তর ডিপ্লোমা কোর্সও যথাযথ চালু করা হয়েছে। এর জন্য তুঁতচাষী যারা আছেন তারা উপকৃত হবেন। এই প্রসঙ্গে আমি উল্লেখ করতে চাই, ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসে তখন তসর এবং রেশম যথাক্রমে ১৩০০ একর এবং ১৮,১৫৭ একর জমিতে চাষ হত। ১৯৯১ সালে এটা বেড়ে ৪,৫৬০ একর এবং ৪৫,৪৪৬ একর জমিতে চাষ হচ্ছে। সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট ভাষণ এখানে রেখেছেন, আমি আমাদের দলের পক্ষ থেকে তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সৌগত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের দেওয়া কাট মোশনের সমর্থন করে কয়েকটি কথা এখানে বলছি। মাননীয় মন্ত্রী মহাশয়ের পুরো বাজেট বক্তৃতার মধ্যে একটা অভূতপূর্ব হতাশার ভাব ফুটে উঠেছে। আমি মন্ত্রীর বাজেট বক্তৃতা পুরোটা পড়েছি। এই রকম নিরস বক্তৃতা আমি তার কোনও মন্ত্রীর বক্তৃতায় দেখিনি। কাজেই আমি একটু ভাবার চেষ্টা করেছি যে মন্ত্রীর এই

হতাশা কিভাবে এসেছে। উনি সব কথায় আই এম এফ, ওয়ার্ল্ড ব্যাঙ্ক, এসব দেখিয়েছেন। আসলে তার মূল হতাশার কারণ হচ্ছে অর্থমন্ত্রীর বিরুদ্ধে কারণ অর্থমন্ত্রী তার বাজেট কেটে দিয়েছেন। ১৯৯১-৯২ সালের বাজেট ছিল ৮০ কোটি ৬১ লক্ষ ৮৯ হাজার টাকা। এবারে কেটে করে দিয়েছেন ৭৭ কোটি ৬৯ লক্ষ ৭৭ হাজার টাকা। যে দেশে ১০ পারসেন্ট ইনফ্লেশন হচ্ছে , যেখানে ৮০ কোটিটা ৮৮ কোটি হওয়ার কথা, সেখানে ৩ কোটি কমিয়ে দেওয়া হয়েছে এবং এর পরেও বলা হচ্ছে যে আমরা কুটির শিল্প এবং ক্ষুদ্র শিল্পের ব্যাপারে খুব বড় কাজ করেছি। বামফ্রন্ট সরকারের এই যে ভন্ডামি, এটা আমি এক্সপোজ করে দিতে চাই। উনি ১০ বার ওয়ার্ল্ড ব্যাঙ্ক এবং আই এম এফ-এর কথা বলেছেন এবং আরও বলেছেন যে রিজার্ভেশন তুলে দেওয়া হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলেছি। কেন্দ্রীয় সরকারের যে নতুন শিল্প নীতি ঘোষনা করা হয়েছে তাতে কোথায় বলা হয়েছে যে রিজার্ভেশন তুলে দেওয়া হয়েছে? একথা কোথাও লেখা নেই। যেটা হয়েছে সেটা হচ্ছে, নাম্বার অব রিজার্ভেশন কমিয়ে দেওয়া হয়েছে। তার মানে রিজার্ভেশন তুলে দেওয়া হয়েছে, তা নয়। অথচ মন্ত্রী ক্যাটোগোরিক্যালি একথা বলেছেন। একজন দায়িত্বশীল মন্ত্রী কি করে এটা বললেন? ওনার বাজেট বক্তৃতায় বলেছেন, গভর্নমেন্ট হ্যাজ নাউ ডিসকার্ডেড দি সেড পলিসি, পলিসি অব রিজার্ভেশন আন্ডার দি প্রেসার অব ওয়ার্ল্ড ব্যাঙ্ক অ্যান্ড আই এম এফ। কে এটা ওনাকে লিখে দেয়, আমি জানি না, তবে লিখে দেবার আগে অ্যাট লিস্ট ইন্ডাস্ট্রিয়াল পলিসিগুলি ভাল করে পড়া উচিত ছিল বলে আমি মনে করি। আর একটা জায়গায় বলেছেন, ডিসক্রিমিনেশন অব পলিসির জন্য এখান থেকে লেদার ইন্ডাস্ট্রি চলে যাচ্ছে। ডিউ টু দিস অর আদার, রিজন, সেটা আমি জানতে চাই। আপনি বলবেন যে কেন্দ্রের কোন ডিসক্রিমিনারি পলিসির জন্য লেজার ইন্ডাস্ট্রি এখান থেকে মাদ্রাজে চলে গেছে? আসল কথা হচ্ছে, নিজেদের ব্যর্থতাকে কভার আপ করার জন্য একটা ডিসক্রিমিনারি পলিসির কথা বললেই হয় না। আজকে মৌলিক জিনিসটা বুঝতে হবে যে বর্তমানে পৃথিবী যেভাবে চলছে, পৃথিবীর অর্থনীতি যে দিকে যাচ্ছে তা হল প্রতিযোগিতার অর্থনীতি, উন্নয়নের অর্থনীতির, যেটা মোটামুটি ভাবে সোভিয়েত ইউনিয়ন ভেঙ্গে পড়ার সঙ্গে শেষ হয়েছে। প্রতিযোগিতার অর্থনীতির দুটো মূল ব্যাপার আছে। একটা হচ্ছে কোয়ালিটি আর একটা হচ্ছে প্রাইস। একাটা হচ্ছে জিনিসের গুণগত মান, আর একটা হচ্ছে দাম। এখানে মন্ত্রী হয়ত বলবেন যে বড় মাছ তাহলে ছোট মাছকে খেয়ে ফেলবে অর্থাৎ ছোট শিল্প আস্তে আস্তে উঠে যাবে বড় শিল্পের আসার ফলে। কিন্তু ঘটনাটা তা নয়। বড় শিল্পের ইনফ্রাস্ট্রাকচার বড় হবে, তার মার্কেট ফেসিলিটি বড থাকে, তার ক্যাপিটাল ইনভেস্টমেন্ট বেশি থাকে। ক্ষুদ্র শিল্পেরও সুবিধা আছে, যেমন কম ইনভেস্টমেন্ট করা যায়, লেবার কস্টও কম হয় এবং ইনফ্রাস্ট্রাকচারাল কস্টও কম।

[3-20 — 3-30 P.M.]

আমাদের দেশে যেখানে কমপ্যারিটিভলি চিপ লেবার সেখানে ক্ষুদ্র শিল্প বড় শিল্পের সঙ্গে প্রতিযোগিতা করে বাঁচতে পারে যদি সরকারের পক্ষ থেকে তাদের ইনফ্রাস্ট্রাকচারাল অ্যান্ড মার্কেটিং সাপোর্ট দেওয়া হয়। যেখানে মন্ত্রীর দায়িত্ব ছিল সেই ইনফ্রাস্ট্রাকচারাল সাপোর্ট এবং মার্কেটিং সাপোর্ট পৌছে দেবার, সেখানে না দিয়ে উনি প্রতিযোগিতার অর্থনীতির

বিরুদ্ধে চিৎকার করে যাচ্ছেন। অথচ যে সব দেশ অপেক্ষাকৃত ভাবে আমাদের চেয়ে রেট অফ গ্রোথ কম সেই সব দেশে ছোট শিল্প সারভাইভ করে যাচ্ছে। কারণ একটা মানুষ তার বাড়িতে নিজের খরচে বাইরের কোনও খরচ না করে নিজে যে কস্টে তৈরি করতে পারে বড় শিল্প সেখানে ওভার হেডেড মানুষ নিয়ে সেই কস্টে যেতে পাচ্ছে না। এই ক্ষেত্রে ক্ষুদ্র শিল্প এগিয়ে আছে। আজকে যেখানে মানুষ হ্যান্ডলুমের জিনিস কিনবে, হ্যান্ডিক্রাফটের জিনিস কিনবে সেখানে মানুষ কলে তৈরি জিনিস, মেশিনে তৈরি জিনিস কিনবে না। সারা পৃথিবীতে এখানকার হ্যান্ডিক্রাফটের জিনিস-এর সব চেয়ে বেশি কদর। অন্য দেশে লেবার কস্ট হাই, আমরা এখানে অনেক সস্তা দরে হ্যান্ডিক্রাফটের জিনিস তৈরি করতে পারি, বিদেশে রপ্তানি করতে পারি। তার সুযোগ আমাদের পশ্চিমবাংলা নিতে পারছে না, সারা ভারতবর্ষ নিচ্ছে। একটা ছোট উদাহরণ দিচ্ছি। জেমস অ্যান্ড জুয়েলারি এক্সপোর্ট, ভারতবর্ষে একটা প্রসেসিং ইউনিট আছে সেখানে হিরে কাটা হয়। সাউথ আফ্রিকায় হিরে তৈরি হচ্ছে, বম্বের সাবেরী বাজারে কাটা হচ্ছে। কাটে কারা? আমাদের আন্দুলের যারা শিল্পী তারা গিয়ে বম্বেতে গিয়ে হিরে কাটছে। পশ্চিমবাংলায় একটা ভাল হিরে প্রসেসিং ইউনিট তৈরি করতে পারলেন না? যে জিসিনটা দরকার ছিল স্লোগান নয় ইমাজিনেশন অ্যান্ড অ্যাপ্লিকেশন, সেই জিনিস আমরা কোথাও দেখিনি। যে জিনিসের বাজার আছে সেখানে সেই জিনিস অ্যাপ্লাই করতে পেরেছেন? ধরুন লেদারের ব্যাপারে। সারা পৃথিবীতে জয়নাল সাহেব আলোচনা করেছেন—লেদার মার্কেট এক্সপানডেড। সারা ইউরোপে নিয়ম হয়ে গেছে যে লেদার হ্যান্ড ক্যাপ ছাড়া কারখানায় কাজ করতে দেবে না। অসম্ভব মার্কেট আছে লেদার হ্যান্ড ক্যাপের। সারা পৃথিবীতে যখন স্কোয়ার্স অ্যানিম্যাল মারতে দিচ্ছে না তখন অর্ডিনারি ক্রাফট লেদার সারা পৃথিবীতে তার দাম বেড়ে যাচ্ছে। সাধারণ হ্যান্ড ব্যাগ ভীষণ দামে বিক্রি হচ্ছে নিউইয়র্ক ব্লুমিনডেলে। সেখানে কোনও মার্কেটিং-এর ব্যবস্থা আছে? আমরা দেখেছি ছোট ছোট জায়গায় যেমন সিঙ্গাপুরে ওয়ার্ল্ড ট্রেড সেন্টার করেছে। সেখানে তাঁদের একজিবিশনের ব্যবস্থা আছে, সারা পৃথিবীর মার্কেটের খবর যাচ্ছে যে ব্লুমিংডেলে এতোয় বিক্রি হচ্ছে লেদার হ্যান্ড ব্যাগ, লন্ডনের হ্যারডসে এত বিক্রি হচ্ছে। আপনার সেই ব্যাগ নিয়ে এখানে আসবেন, তিন দিন নিউ সেক্রেটারিয়েটে বসে থাকবেন, ৪ দিন বাদে আপনি একটা চিঠি লিখবেন, ৫ দিন বাদে যাবে। এইভাবে ব্যবস্থা হয় না। আমি আপনাকে বলছি এই স্মল ইন্ডাস্ট্রিতে সব চেয়ে ইমপর্টেন্ট জিনিস হচ্ছে ইনফরমেশন অ্যান্ড মার্কেট নেট ওয়ার্ক। এই ফেসিলিটি না দিতে পারলে হ্যান্ডিক্র্যাফট হ্যান্ডলুমের সার্ভিস ঠিক ভাবে দিতে পারবেন না। সেখানে আমরা স্যাডলি ল্যাক করছি। সিঙ্গাপুরকে ছেড়ে দিলাম, বম্বের তুলনায়, দিল্লির তুলনায়, মাদ্রাজের তুলনায় আমরা পেছিয়ে আছি এই বিষয়ে কোনও সন্দেহ নেই। আর একটা জিনিস আমি এই প্রসঙ্গে বলছি, এটা অত্যন্ত লজ্জার ব্যাপার। আপনি বলছেন যে আপনারা অনেক ইউনিট সেট আপ করেছেন। আমি আগেই বলেছি ইউনিট রেজিস্টার হচ্ছে, সেট আপ হচ্ছে কিন্তু তারপর তাকে বাঁচিয়ে রাখার কোনও ব্যবস্থা হচ্ছে না। তার ফলে হাইরেট মরটালিটি ইউনিট সেট আপ হচ্ছে, তৈরি হচ্ছে মরে যাচ্ছে তৈরি হচ্ছে মরে যাচ্ছে। আপনার প্রতি বছর কত ইউনিট সেট আপ হল তার হিসাব দিচ্ছেন, কতগুলি বন্ধ হয়ে গেল, কতগুলি ইউনিট খুলছে না তার কোনও হিসাব এখানে নেই। আমার মনে হয় এটা সিরিয়াসলি দেখা উচিত। জাস্ট নাম্বার অফ ইউনিটস-এ ভারতবর্ষের প্রধান, ভারতবর্ষের এক নম্বরে এটা একটা আনন্দের ব্যাপার বলে মনে হয়

না। আপনার সব চেয়ে বেশি গর্ব হল তন্তুজকে নিয়ে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। তন্তুজ এবং তন্তুশ্রী গত কয়েক বছর ভাল কাজ করেছে। আপনি অ্যাট লিস্ট মার্কেটিং আউটলেটের জন্য সমবায় সমিতি তৈরি করেছেন, যদিও কলকাতায় আলাদা করে অনেক শাড়ির ব্যবস্থা করছেন, আপনার তন্তুজের সাকসেস হচ্ছে। আজকে তন্তুজের কি অবস্থা। তন্তুজের অবস্থা হচ্ছে তন্তুজ তাঁতীদের সমবায় সমিতিকে পেমেন্ট করছে না, লক্ষ লক্ষ টাকা এবং অ্যামাউন্ট অফ কোর্স সমবায় সমিতিদের কাছে বাকি আছে। যার ফলে শান্তিপুর ফুলিয়া, সমুদ্রগড়ে খবর নিয়ে দেখুন ছোট ক্ষুদ্র তাঁতী যারা সমবায় সমিতির সদস্য, যারা প্র্যাকটিক্যালি ডেলি লেবারে খাটছে তারা সমবায় সমিতির থেকে টাকা পাচ্ছে না।

ফলে হি ইজ লিটারারিলি অন দি ভার্জ অব স্টার্ভিং। তন্তুজকে আপনি টাকা দিচ্ছেন না। আর একটা জিনিস আমি চেষ্টা করেছি প্রমাণ জোগাড় করতে। আমার কাছে এই অভিযোগ এসেছে যে, আপনারা জনতা কাপড়ের জন্য যে পরিমাণে সাবসিডির জন্য টাকা নেন সেই পরিমাণে প্রডিউস করেন না। আমি প্রতি বছর পুজার সময়ে জনতা কাপড় কিনতে যাই, দেখা যায় যত জনতা কাপড় চাইছি সেটা পাওয়া যায় না। তার মানে হচ্ছে সাবসিডির টাকা আপনারা খরচ করে ফেলেন। আপনারা তন্তুজ, তন্তুশ্রীর জন্য যে অ্যামাউন্ট নেন সেটা থেকে খরচ করেন কম। আমরা এর একটা হিসাব চাই এই হাউসে। নইলে, স্পিকার মহাশয় এটা হাউস কমিটি করে দিন। কত সাবসিডি এসেছে এবং কত প্রোডিউস হয়েছে, কটা সেল হয়েছে। আমি প্রতিবার তন্তুজের ব্যালান্স শীট দেখি। এখানে একটা সিরিয়াস প্রশ্ন সকলের মনে রয়ে গেছে। এটা সরকারের পক্ষ থেকে একটা মেজর ধাপ্পার ব্যাপার হয়ে যাচ্ছে। এটা আমাদের অভিযোগ। গত দুবছর ধরে আমরা শুনছি ইনসেন্টিভ স্কীমের কথা, এটা অত্যন্ত টাইনি স্মল ইউনিটে। গত বছরে মন্ত্রী তার বাজেট বক্তৃতায় এটা রেখেছিলেন, এবারেও আছে। এখন পর্যন্ত রাজ্য সরকারের ইনসেন্টিভ স্কীমের কোনও সুযোগ ছোট ছোট শিল্প নিতে পারছে না। গত দুবছর ধরে আপনি বলছেন যে ইনসেন্টিভ স্কীম রিভাইজড হবে, সেটা এখনও পর্যন্ত করা হয় নি। গত বছরের বাজেট বক্তৃতায় আপনি বলেছিলেন ইন্ডাস্ট্রিয়াল এস্টেটের কথা। এরমধ্যে একটা বলেছিলেন বড়জোড়ায় হচ্ছে, দ্বিতীয়টা হচ্ছে কসবায় এবং তৃতীয়টা হচ্ছে সাঁকরাইলে। এই বছরেও একই জায়গায় রয়ে গেছে। কোনও প্রোগ্রেস হয়েছে বলে আমরা বুঝতে পারছি না। আমরা দেখছি—'কর্পোরেশন প্রোপোজেস টু স্টার্ট প্রিলিমিনারি ওয়ার্ক ফর সেটিং আপ ইন্ডাস্ট্রিয়াল এস্টেটস অ্যাট সপ্তগ্রাম অ্যান্ড কসবা অ্যান্ড ওয়ার্কস ফর সেটিং আপ অব ইন্ডাস্ট্রিয়াল এস্টেটস অ্যাট বড়জোড়া, বাঁকুড়া অ্যান্ড হলদিয়া হ্যাভ বিন টেকেন আপ।" আমরা জানতে চাই কতটা প্রোগ্রেস হয়েছে এখন পর্যন্ত এই নতুন ইন্ডাস্ট্রিয়াল এস্টেট সেট আপ করার ক্ষেত্রে। আমি আপনাকে আবার বলছি, বেসিক্যালি স্মল ইন্ডাস্ট্রিজ উইল সারভাইভ অন দি এন্টারপ্রিনিয়ারশিপ। আপনি এন্টারপ্রিনিয়ারশিপ ডেভেলপ করার জন্য এখন পর্যন্ত কিছু করেন নি। আপনি পশ্চিমবাংলায় এন্টারপ্রিনিয়ারশিপ ডেভেলপ প্রোগ্রাম করার জন্য গত বছরে অ্যানাউন্স করেছিলেন, এবারে বাজেট বক্তৃতায় আবার মেনশন করেছেন। বাঙালি ছেলেদের ব্যবসায়ী করার জন্য আপনি যদি উদ্যোগ না নেন, তাহলে স্মল ইন্ডাস্ট্রি কমবে, আর আপনি প্রতি বছরে এই হতাশা ব্যাঞ্জক বক্তৃতা দেবেন। ভারতবর্ষের অন্যান্য জায়গা থেকে আমরা ক্রমশ পিছিয়ে যাব। এই

কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিরোধীদলের বন্ধুরা যা বললেন তা ঠিক নয়। আমি খুব পরিষ্কার করেই রেখেছি। আমি কোনও আশা ব্যাঞ্জক তথ্য বা চিত্র দিতে পারছি না, কেন দিতে পারছি না, ১৯৮৮ সালে ২ লক্ষ ৯০ হাজার শিল্প রুগ্ন হয়ে গেছে, তারমধ্যে বড় একটা অংশ ২ লক্ষ ক্ষুদ্র ও কুটির শিল্প। সেখানে প্রায় ৭ হাজার কোটি টাকা, ব্যাঙ্কের টাকা আটকে আছে। এখন বিশেষজ্ঞরা হিসাব করে বলছেন যে নীতি ওয়ার্ল্ড ব্যাঙ্ক ও আমেরিকার চাপে করা হচ্ছে তাতে ৪ লক্ষ কলকারখানা বন্ধ হয়ে যাবে। সেখানে টাকার অঙ্ক যা বলছেন তা এক সাংঘাতিক ব্যাপার, এরফলে অবস্থাটা কোথায় যাবে তা আমি জানি না। বিরাট অঙ্কের টাকা, ব্যাঙ্কের টাকা আটকে যাবে। অবস্থাটা কি রকম হবে, আমি তার একটা চিত্র দিতে পারি। ধরুন, পলিসির ব্যাপারে, পলিসি অনেকগুলো আছে। কি আছে? সামান্য কিছু আছে প্রোটেকশন পলিসিতে। প্রোটেকশন পলিসিতে যা আছে তাতে একচেটিয়া পুঁজিপতি, বিদেশি পুঁজিপতিরা পর্যন্ত ক্ষুদ্র শিল্পে আসতে পারবে। আমরা তাই দেখলাম খাদিতে পর্যন্ত এই জিনিস রক্ষা করা হয় নি। খাদি শিল্প যেটা করতে পারলে বিরাট শিল্প গড়ে উঠতো সেখানেও বড় পুঁজিপতিদের, বৃহত্তর পুঁজিপতিদের স্বার্থের দিকে তাকিয়ে বিনিয়োগের ব্যবস্থা করা হয়েছে। এরফলে যে কি ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হবে তা আমরা সবাই জানি। আজকে এই অবস্থাকে তারা কোথায় নিয়ে যাচ্ছে চিন্তা করা যায়? ক্ষুদ্র শিল্পের সঙ্গে যুক্ত ছিল যারা তাদের ঋণ দেবার ক্ষেত্রে যেসব সুযাগ-সুবিধা ছিল সেগুলো তুলে নেওয়া হয়েছে। শুধু তাই নয়, আপনারা দেশের মানুষ, আপনাদের তো দেশের মানুষের সাথে থাকতে হবে, আপনারা দেখুন এই ব্যাঙ্কের পলিশিটা কি করা হয়েছে—সেখানে পলিশিটা হচ্ছে যে ব্যাঙ্কের থেকে বড় পুঁজিপতিরা যেভাবে ঋণ নেবে ক্ষুদ্র শিল্পের মালিকরাও সেইভাবে ঋণ নেবে। এক্ষেত্রে ক্ষুদ্র শিল্পের সঙ্গে যুক্ত লোকেরা কোনও সুযোগ সুবিধা পাবে না। বরং ক্ষুদ্র শিল্পের মালিকদের ব্যাঙ্কের থেকে ঋণ নেওয়ার ক্ষেত্রে রিস্ক বেশি। ব্যাঙ্ক ইচ্ছা করলে এই ছোট শিল্পের কারিগরদের কাছ থেকে বেশি হারে সুদ নিতে পারে, প্রয়োজন হলে ২৩ পারসেন্ট মতো সুদও নিতে পারে। বড় পুঁজিপতিদের থেকে ব্যাঙ্কের ঋণের ক্ষেত্রে ছোট শিল্পের, ক্ষুদ্র শিল্পের মালিকরা বেশি পরিমাণে আর্থিক দায়বদ্ধ হয়ে পড়ছে। সুতরাং এই জিনিসটা একটু বোঝার দরকার আছে। আজকে অবস্থা কোথায় গেছে সেটা একটু চিন্তা করুন। এই যে পলিসির কথা বলা হচ্ছে এই ব্যাঙ্কের টাকা পয়সা পাওয়ার ব্যাপারে আমি নিজে রোটান্ডাতে সমস্ত ব্যাঙ্কের প্রতিনিধিদের নিয়ে মিটিং করেছিলাম, তারা কোনও উত্তর দিতে পারেন নি। পরপর দুটো দিন আমি মিটিং করেছিলাম, প্রথম মিটিংয়ে তারা খুব বড় বড় কথা বলেছিলেন কিন্তু পরের মিটিংয়ে আমি ওই ব্যাঙ্কের প্রতিনিধিদের বলেছিলাম যে একটা মনিটারিং কমিটি করার জন্য কিন্তু কোনও মনিটারিং কমিটি কার্যকর হয় নি। আমরা বলেছিলাম এই যে বেকার ছেলেরা তাদের কর্মসংস্থানের জন্য আপনারা ব্যাঙ্কের ঋণ দেওয়ার ক্ষেত্রে একটা মনিটারিং কমিটি করুন এবং সেই কমিটি টাকা স্যাংশন করুক। ব্যাঙ্ক যদি স্পনসর্ড করে তাহলে বেকার ছেলেদের পক্ষে সুবিধা হবে। কিন্তু ব্যাঙ্ক স্পনসর্ড করতে রাজি নয়, তারা বলছে যে ৩০ পারসেন্ট সিকিউরিটি দিতে হবে তবেই টাকা দেওয়া হবে। বেকার

ছেলেরা কোথা থেকে এই সিকিউরিটি মানি দেবে? সুতারং ইন্ডিয়া গভর্নমেন্ট যে পরিকল্পনা করেছেন যে বেকার ছেলেদের কর্মসংস্থানের ব্যবস্থা করবেন ব্যাঙ্কের ঋণের মাধ্যমে এক্ষেত্রে তার কি ব্যবস্থা হবে আমরা জানি না। আর আপনারাও তো কিছু বলবেন না। তারপরে ডাঃ মানস ভুঁইয়া বললেন যে সাবসিডি মানি নাকি আমরা দিতে পারিনি ইত্যাদি এইসব কথা। আমাদের সেরকম কোনও ব্যাপার নেই। তবে এই যে একটা আতঙ্ক সৃষ্টি হয়েছে যে ইংল্যান্ডে এবং সুইজারল্যান্ডে নাকি ৪৭ লক্ষ টন সোনা পাঠিয়ে দেওয়া হয়েছে। এই অবস্থার ফলে শিল্পের ক্ষেত্রে কোনওভাবেই বিকাশ সম্ভব নয়। সেক্ষেত্রে যদি বড় শিল্পগুলিই গড়ে না ওঠে তাহলে কি ছোট শিল্প সেখানে স্থান পাবে? তারপরে পরোক্ষ কর বাড়ানো হয়েছে আর প্রত্যক্ষ কর কমানো হয়েছে এতে অবস্থাটা কি সৃষ্টি হয়েছে? এতে ক্ষুদ্র শিল্পগুলো একান্তভাবে মার খাচ্ছে। তারপরে টাকার মূল্য হ্রাসের ফলে জিনিসপত্রের দাম বেড়ে যাচ্ছে এবং জিনিসপত্রের জিনিসের দাম বাড়ার সঙ্গে ওয়ার্কিং ক্যাপিটালও বেশি দরকার। সেখানে ২৫ পারসেন্ট ৩০ পারসেন্ট জিনিসের দাম বাড়ছে এবং সেখানে ওয়ার্কিং ক্যাপিটালও দিতে হবে এবং সেক্ষেত্রে কোনও ব্যাঙ্কই তা দিতে রাজি হচ্ছে না। শুধু ব্যাঙ্ক কেন, কোনও অর্থলগ্নিকারী সংস্থাই ওয়ার্কিং ক্যাপিটাল দিতে রাজি হচ্ছে না। এই অবস্থাতে আপনারাও মাথা বন্ধক দিয়ে রেখেছেন দিল্লির কাছে। আর এদিকে শিল্পের উৎপাদন কমছে, খাদ্যে উৎপাদন বাড়তে পারছে না। আমাদের বলা হয়েছিল যে রপ্তানি নাকি খুব হবে, কিন্তু কোথায় রপ্তানি বাড়ল? আসলে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সঙ্গে যে পলিসি হয়েছে তাতে রপ্তানি কখনও বাড়া সম্ভব নয়।

আজকে এই রাষ্ট্রায়ত্ত শিল্প ধ্বংস করে দেওয়া হচ্ছে একদম ধ্বংস করে দেওয়া হচ্ছে এবং আস্তে আস্তে সেটাকে শেষ করে দেওয়া হচ্ছে। আমাদের যে ভেল আছে তাদের টারবাইন বয়লার খুবই উচ্চমানের এবং এরা ভারতবর্ষে যত ডিমান্ড আছে সেটা তারা দিতে পারে, কিন্তু তাদের পরিবর্তে সেখানে আজকে বিদেশ থেকে নিয়ে আসার চেষ্টা হচ্ছে। ফলে দেখা যাবে যে এই শিল্পটা হয়ত উঠে যাবে। ৮৪ থেকে ৮৫টা যে রাষ্ট্রায়ত্ত শিল্প আছে তার মধ্যে ৪০-৪৫টা হচ্ছে রুগ্ন অবস্থায় নেওয়া হয়েছে—এখানে বলা হয়েছে বি আই এফ আর দিয়ে দেওয়া হবে, এইগুলিকে তুলে দেওয়ার চক্রান্ত চলছে। বর্তমানে ভারত সরকার যে শিল্পনীতি ও অর্থনীতি গ্রহণ করেছেন তাতে দেখা যাচ্ছে রাজনৈতিক দিক থেকে ভারতবর্ষকে পরাধীনতার দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করছেন। আপনাদের এই যে মনমোহন সিং তিনি কি কোনওদিন রাজনীতি করেছেন, তিনি তো চাকরি করতেন, একটা আমলা ছিলেন, ওয়ার্ল্ড ব্যাঙ্কের আমলা ছিলেন, আমলা অবস্থায় তিনি মন্ত্রী হয়েছেন। তাই বলছি যারা কংগ্রেস করেছেন তাদের জনসাধারণের প্রতি দায়িত্ব কর্তব্যবোধ আছে, এমন একজন লোককে বসিয়েছেন তিনি আপনাদের পার্টিটাকেই তুলে দেবেন। আজকে যে অর্থনীতিটা নেওয়া হয়েছে তার ফল আপনারা বুঝবেন, আপনাদের পার্টিটাই ধ্বংস হয়ে যাবে। ইতিমধ্যেই খেয়োখেয়ি শুরু হয়েছে, একজন পদত্যাগ করেছেন, আপনাদের মধ্যে দলাদলি করেই হয়ত শেষ হয়ে যাবে আপনাদের পার্টিটাই। আজকে দেশের মানুষের আপনাদের প্রতি আস্থা নেই। এখান মান্নান সাহেব বলেছেন মাদুর শিল্প নিয়ে মাদুর শিল্পের উপর খুব জোর দেওয়া হয়েছে এবং শুধু তাই নয় মাদুর শিল্প মেদিনীপুরে করার চেষ্টা হচ্ছে। এখানে মানস ভুঁইয়া বললেন—তাকে ভাল বক্তা বলেই

জানি, কিন্তু তিনি কিছুই তৈরি হয়ে আসেননি, তাই তিনি বললেন যে বিষয়টা এই দপ্তরের দেখার বিষয় নয় সেটা নিয়েই তিনি বললেন। সেসরু স্কীমটা এই দপ্তর দেখে কিন্তু তাদের যে টাকা সিড মানি সেটা দিল্লির সরকার দেন, তারা দেননা। উনি এখানে কি সব আই ডি বি আই নিয়ে বললেন, বুঝলাম উনি তৈরি হয়ে আসেননি। এই ব্যাপারে আমি একটা হিসাব দিতে পারি ৯০-৯১ সালে ৭,৩৮৫টি কেস ব্যাঙ্কে পাঠানো হয়েছিল, অনুমোদন হয়েছে ২,৪৮০টি, এই ব্যক্তিদেরকে টাকা দেওয়া হয়েছে। তার পরে দেখুন ৯১-৯২ সালে কমিয়ে দেওয়া হল ১১,২২৭টি ব্যাঙ্কে পাঠানো হল কিন্তু ওরা দিলেন মাত্র ৪৪০টি। এটা ব্যাঙ্কের ব্যাপার। মাননীয় বিরোধী দলের একজন সদস্য বললেন এই দপ্তরে টাকা কমে যাচ্ছে, কিন্তু কোথায় কমে যাচ্ছে, পরিকল্পনা খাতে ৮৯-৯০ সালে ছিল ১৯ কোটি টাকা, ৯০-৯১ সালে হল ৩০ কোটি টাকা, ৯১-৯২তে হল ৩৩ কোটি টাকা, ৯২-৯৩তেও হল ৩৩ কোটি টাকা। এবার বলি জয়নাল আবেদিন সাহেব যে কথা বলেছেন অ্যানসিলিয়ারি সম্পর্কে কোনও কথা এখানে নেই, এটা ঠিকই কথা যে এটা এখানে থাকলে ভাল হত। কিন্তু ওনার অবগতির জন্য জনাচ্ছি দুর্গাপুর মডার্নাইজেশন যেটা হচ্ছে সেখানে ৩৩ হাজার মেট্রিক টন ফ্যাব্রিকেশনের কাজ আমরা পেয়েছি এবং করাও হচ্ছে। আপনি যখন মন্ত্রী ছিলেন তখন থেকেই এটা হচ্ছে।

[3-40 — 3-50 P.M.]

যে সমস্ত কয়লা শিল্প আছে তার অ্যানসিলারিগুলো ভাল চলছে, খারাপ চলছে না। আমাকে যে কথা উনি বললেন সেই সেরামিক কর্পোরেশন তো আমাদের জয়নালবাবু করে গেছেন। সেখানে কিছু শ্রমিক আছে যারা পেনশন পায়, আবার কিছু শ্রমিক আছে তারা পেনশন পায় না। কিছু শ্রমিককে আবার ডাইরেক্ট অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। সেখানে একটি হচপচ অবস্থা চলছে। এইভাবে কোনও কারখানা চলতে পারে না। যদি কোনও কারখানাকে স্কুলের মতো ছুটি দেওয়া হয় তাহলে সেই কারখানা চলতে পারে না। কল কারখানাতেও তিনি সেই একই অবস্থা করে বসে আছেন। তিনি একটা হচপচ অবস্থা করে গেছেন যা ঠিক করা যাচ্ছে না। এই ব্যাপারে আমি ওনার সাহায্য চাইছি, ওনার সাহায্য না পেলে হবে না। কারণ আমার একার পক্ষে এটা ঠিক করা সম্ভব হবে না। আরেকটা কথা এখানে বলা হয়েছে লেদার শিল্প সম্বন্ধে। এটারতো অগ্রগতির সুযোগ আছে, কিন্তু উনি তা বোঝেন না বলে এখানে এই সম্পর্কে বললেন। ওনারা এখানে বললেন যে পশ্চিমবঙ্গে কেন শিল্প হচ্ছে না। আগে এখানে শিল্প গড়ার অনুমতি দেওয়া হত না, এখানে টাকা বিনিয়োগ করার অনুমতি দেওয়া হত না। এখানে যদি একটা শিল্প গড়তে হয় তাহলে কে টাকা দেবে? এখানে জ্যোতিবাবু ভেবেছেন হলদিয়া পেট্রোকেমিক্যাল অনেক লোকের চাকরি হবে। এখানে ডাউন স্ট্রিমে যে টাকাটা লাগবে, অ্যাক্রিলিক ফাইভার কারখানা করতে যে টাকাটা লাগবে, সেই ১৪০-১৫০ কোটি টাকা কে দেবে? ডাউন স্ট্রিমে কারখানা করতে গেলে হাজার হাজার কোটি টাকা লাগবে। দিল্লিতে যারা এখন বসে আছেন তারা পশ্চিমবঙ্গে শিল্প করতে দেবে এটা ভাববেন না। যাতে এখানে টাকা না দেওয়া হয়, যাতে অর্থ এখানে লগ্নি করার সুযোগ না দেওয়া হয় সেই চেষ্টা ওরা করছেন, আর এখানে সমালোচনা করছেন। তবে সঠিক সমালোচনা আপনারা করেছেন তাঁত শিল্পীদের সম্পর্কে।

**মিঃ স্পিকার ঃ** সভার অনুমতিক্রমে সভার সময় ৩০ মিনিট বাড়ানো হল।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আপনারা তাঁত শিল্পীদের ধ্বংসের পথে নিয়ে গেছিলেন, কিন্তু চেষ্টা করে সেটা কিছুটা উদ্ধার করেছি। কিন্তু এখন যে রাস্তাটা দিল্লির সরকার নিয়েছে এবং আমাদের এখানকার যে অর্থনৈতিক পরিস্থিতি এই দুটো পরিস্থিতি আজকে এমন একটা জায়গায় গেছে যে শুধু পশ্চিমবঙ্গ নয়, সারা ভারতবর্ষে তাঁত শিল্পীদের সঙ্কট দেখা দিয়েছে। অন্ধ্রে অন্তত ৬০ জন শ্রমিক আত্মহত্যা করেছে। দিল্লির সরকার আজকে যে নীতি নিয়েছে তাতে আজকে তুলোর দাম, সুতোর দাম বেড়েছে। এর কোনও নিয়ন্ত্রণ নেই। শুধু তাই নয় যে টাকা কেন্দ্রের কাছ থেকে বা পশ্চিমবঙ্গ সরকারের কাছ থেকে পাওয়ার কথা সেই টাকা পাওয়া যায়নি। দিল্লির সরকারের কাছ থেকে সাবসিডি এবং মার্কেট ডেভেলপমেন্টের জন্য যে ২৮ লক্ষ টাকা আমাদের পাওয়ার কথা তা আমরা পাচ্ছি না। পশ্চিমবঙ্গেও অনেকের কাছ থেকে টাকা পাওয়ার আছে কিন্তু সেখান থেকেও টাকা আমরা ঠিকমতোন পাচ্ছি না। প্রায় ৫ কোটি টাকার মতোন পাচ্ছি না। বিভিন্ন ডিপার্টমেন্টের কাছেও টাকা পাওনা আছে এবং সেটাও কম নয়, প্রায় ৬ কোটি টাকার মতোন। এত টাকা না দেবার ফলে আমাদের যে সমস্ত জিনিস আছে বা যা দেওয়া দরকার সেগুলো আমরা সময় মতোন দিতে পারছি না, আমরা ঠিকমতোন সময়ে টাকা দিতে পারছি না। ফলে একটা সঙ্কট সৃষ্টি হয়েছে। তবে এই সঙ্কটটা অন্ধ্রপ্রদেশের মতোন নয়। এর জন্য আমরা কি করছি—ব্যাঙ্কের কাছ থেকে প্রায় ২০ পারসেন্টের সুদে নিয়ে ১০ কোটি টাকা দেওয়া হয়েছে, তন্তুশ্রীকে প্রায় ১১ কোটি টাকার মতোন দেওয়া হয়েছে সাড়ে ১৯ পারসেন্ট সুদে। তবে তাদের যা প্রয়োজন আমরা অনেক সময় করতে পারছি না। আমরা সিদ্ধান্ত করেছি ব্যবসা যদি কমিয়ে দিতে হয় তবু ভালো কিন্তু যাদের কাছে পাওনা আছে সেটাকে অবিলম্বে দিতে হবে। এটা আপনারা যে সমালোচনা করছেন সেটা সত্য সমালোচনা। এ ছাড়া এখানে কাঠশিল্পের কথা বলেছেন, তিনটে শিল্প—সেখানে এমন সমস্ত লোক আপনারা ঢুকিয়ে রেখে গেছেন যে, তাদের কাজের কোনও যোগ্যতা নেই। কাজের লোকের চেয়ে সুপারভাইজার বেশি। যে সমস্ত লোক আছেন তারা কোনও টেকনিক্যাল কাজ জানেন না। যে কাজ আছে তার থেকে অনেক বেশি লোক নেওয়া হয়েছে। আমরা তো এদের ছাঁটাই করে দিতে পারি না। এসবই আপনাদের অপর্কম। এই ক্ষেত্রে যদি সমালোচনা করেন তাহলে ঠিকই আছে কারণ ১৪ বছরে আপনাদের অপকর্মকে এখনও সাফ করে উঠতে পারিনি। শুধু তাই না, জানেন কি জানেন জানি না, যে নীতি গ্রহণ করা হয়েছে তারফলে নাইলন ফিলামেন্ট ইস্টার্ন পলিয়েস্টার ফিলামেন্ট ইয়ার্ন, ইলেকট্রিক মোটর, ভিসকসের ফিলামেন্ট, রিস্ট ওয়াচ, মোটর সাইকেল, স্কুটার, মোপেড ইত্যাদি উৎপাদন অনেক কমে গেছে। একটা ভয়ঙ্কর অবস্থা সারা ভারতবর্ষে সৃষ্টি করা হয়েছে। এর থেকে সবচেয়ে বড় কথা হচ্ছে, আপনারা দেশের লোককে ভালোবাসেন না এবং আপনারা দেশদ্রোহী—এই বিষয়ে কোনও সন্দেহ নেই। বিদেশি পুঁজিপতিদের ডাকা হচ্ছে আজকে আমেরিকা, ইংল্যান্ডে যান—তারা সঙ্কটে পড়েছে। তারা বাজার পাচ্ছে না। তাদের শিল্পে উৎপাদন কমে গেছে। তাদের মার্কেট চাই, তাদের মার্কেট করতে হবে। ব্রিটিশ সাম্রাজ্যবাদীরা শিল্পকে ধ্বংস করে যখন—ইংল্যান্ডে শিল্প বিপ্লব হয়েছিল। আজকে আমেরিকা যান, ইউরোপ যান দেখবেন তারা সঙ্কটে পড়েছে। সেই সঙ্কটে সদ্য স্বাধীন দেশ, পিছিয়ে পড়া দেশ তাদের

ঘাড়ের উপর চাপিয়ে দেওয়া হয়েছে। আজকে যারা এই সমস্ত শর্ত মেনে নিচ্ছে। বলুন তো কি যুক্তি আছে? আপনি বলছেন, আমাদের টেকনোলোজি বাড়াতে হবে। বিজ্ঞানে এত উন্নত হওয়ার পরেও ক্ষুদ্রশিল্পে টিকে আছে, শুধু টিকে আছে তাই না, প্রতিযোগিতা করে ৩০ পারসেন্ট জিনিস বিদেশে রপ্তানি হয়েছে।

[3-50 — 4-00 P.M.]

এখানে টেকনোলজি নিয়ে আসার কথা বলা হচ্ছে। টেকনোলজি নিয়ে এসে আমাদের এখানে এইসব যে কারখানা আছে তার সর্বনাশ করা হবে। ধরুন ২৪ পারসেন্ট ইক্যুইটি শেয়ার আনবেন। শুধু তাই নয়, আমি যেটা বলছিলাম, সেটা আপনাদের যে সংগঠন তারাও সমর্থন করে, তারাও বললেন, তারা আমাদের সাথে আন্দোলন করছে, আজকে রাষ্ট্রায়ত্ত শিল্প ধ্বংস করার চেষ্টা হচ্ছে। ৯৮ সংগঠনের নাম করা হয়েছে যেগুলোকে বি আই এফ আরে পাঠানো হচ্ছে, তার মধ্যে ৪৬ শিল্প হচ্ছে যেগুলো রুগ্ন ছিল, ব্যক্তিগত মালিকানায় ছিল, তাদের পকেটে পয়সা ঢুকিয়ে দিতে হবে তাই রাষ্ট্রায়ত্ত করা হয়েছিল। এর ফলে ২০ লক্ষ রাষ্ট্রায়ত্ত শিল্পের শ্রমিক আজকে বেকার হবেন। আপনারা এখানে যে বক্তৃতা দিলেন, মাঠে-ময়দানে যদি এ রকম বক্তৃতা দিতে শুরু করেন, তাহলে আপনারা বক্তৃতা শেষ করতে পারবেন না, মানুষ আপনাদের তেড়ে আসবেন। আর মাননীয় সদস্যরা যেকথা বলেছেন যে যে সম্ভাবনা আছে সেটা হচ্ছে সেরিকালচার, রেশমশিল্পের সম্ভাবনা আছে। বারোটা কি রকম বাজিয়ে গিয়েছেন দেখুন। মালবারি চাষ, আর উনি বলেছেন তসর চাষের কথা ১৯৭৬-৭৭ সালে যেখানে তসর চাষ ছিল ৫১২ একর, আর মালবারি চাষ ছিল ১৮৫১৭ একর। সেখানে তসর চাষ বেড়েছে ৫১২ একর থেকে ১৯৯১-৯২ সালে হয়েছে ২৫২৮ একর। মালবারি চাষ ১৮৫০০ একর থেকে বেড়ে ১৯৯১-৯২ সালে হয়েছে ৪৫৪৪৬ একর হয়েছে। সুতরাং এই শিল্প বাড়ার সুযোগ আছে, সম্ভাবনা আছে এবং এইভাবে হবে। আমি একটা কথা যেটা বলতে চাই সেটা হচ্ছে এখানে ফ্রেট ইকুইলাইজেশন নিয়ে অনেক কথা বলা হয়েছে। আমাদের এখানে অনেক নতুন শিল্প করার নাকি সুযোগ হবে। কিন্তু ক্ষুদ্র শিল্পকে বলা হচ্ছে, তোমরা যেখান থেকে কিনবে, টাটা-বিড়লারাও সেখান থেকে কিনবে। কিন্তু স্টিলের ক্ষেত্রে কি হচ্ছে, একই মার্কেট থেকে ক্ষুদ্রশিল্পরাও কিনবে, আবার টাটা-বিড়লারাও কিনবে। একই মার্কেট থেকে কিনবে, ফল কি হবে? আপনারা বলছেন হাওড়ার উন্নতি হবে। হাওড়া এবং পশ্চিমবঙ্গের এই সমস্ত শিল্প ধ্বংসের মুখোমুখি হয়ে যাবে। কারণ এই যে কাঁচামাল ক্ষুদ্রশিল্পকে কন্ট্রোল রেটে দেওয়া হত, ক্ষুদ্র শিল্পের আর সে দরে পাওয়ার সুযোগ নেই। বাজার থেকে কিনতে হবে। তাই সদস্যদের অনুরোধ করব বাজেট প্রস্তাবকে সমর্থন করতে এবং যে কাট মোশন দেওয়া হয়েছে তার বিরোধিতা করছি।

**Mr. Speaker :** There is one cut motion by Shri Saugata Roy to this Demand. The motion is in order and taken as moved.

The motion of Shri Saugata Roy that the amount of the Demand be reduced by Rs.100/- was then put and a division taken with the following results :-

**NOES**

Acharya, Shri Prabhat

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Barman, Shri Debendra Nath

Bhattacharyya, Shri Ashoke

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Bouri , Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shrimati Sandhya

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri Trilochan

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Santi

Goala, Shri Rajdeo

Ghosh, Shri Sunil Kumar

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hembram, Shrimati Arati

Hore, Shri Tapan

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Konar, Shrimati Maharani

Mehta, Shri Nishikanta

Majhi, Shri Raicharan

Maji, Shri Surendra Nath

Malik, Shri Shiba Prasad

Mondal, Shri Dhiren

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Md. Ansaruddin, Shri

Md. Nizamuddin, Shri

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Maheswar

Nazmul Haque, Shri

Pakhira, Shri Ratan Chandra

Phodikar, Shri Probhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Sattik Kumar

Roychowdhury, Shri Goutam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sahis, Shrimati Bilasibala

Sen, Shri Dhirendra Nath

Sengupta (Bose) Shrimati Kamal

Shaikh Khabiruddin Ahmed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Prabodh Chandra

Toppo, Shri Salib

**AYES**

Abedin Dr. Zainal

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Bandyopadhayay, Shri Sudip

Bapuli, Shri Satya Ranjan

Bhowmik, Shri Manik

Bhunia, Dr. Manas

Chattopadhyay, Shri Shovan Deb

Dey, Shri Ajoy

Goswami, Shri Arun Kumar

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Motahar Hossain, Dr.

Mudi, Shri Anil

Paul, Shri Sankar Das

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

**Abst.**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Probodh

The Ayes being 14 and the Noes 87 the motion was lost.

The motion of Dr. Asim Kumar Dasgupta that a sum of Rs. 77,69,87,000 be granted for expenditure under Demand No. 73, Major Heads : "2851—Village and Small Industries (Excluding Public Undertakings), 4851—Capital Outlay on Village & Small Industries (Excluding Public Undertakings) and 6851—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (This is inclusive of a total sum of Rs. 19,43,00,000 already voted on account) was then put and agreed to.

## LEGISLATION

**Mr. Speaker :** There are three Bills namely—

(i) The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992.

(ii) The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992, and

(iii) The Bengal Municipal (Amendment) Bill, 1992.

The Bills will be moved separately but discussion will be held together. The voting will also be taken separately.

[4-00 — 4-10 P.M.]

**The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992**

**The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992**

**The Bengal Municipal Corporation (Amendment) Bill, 1992**

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to introduce the Calcutta

Municipal Corporation (Amendment) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to introduce the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992.

(Secretary then read the Title of the Bill)

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to introduce the Bengal Municipal (Amendment) Bill, 1992.

(Secretary then read the Title of Bill)

**Mr. Speaker :** There are three motions for circulation of the above Bills by Shri Abdul Mannan. Now, Shri Mannan to move his motions.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992 be circulated for the purpose of eliciting public opinion by the 31st August. 1992.

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that The Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992 be circulated for the purpose of eliciting public opinion by the 31st August, 1992

**Shri Abdul Mannan :** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1992be circulated for the purpose of eliciting public opinion by the 31st August, 1992.

আমি যেটা বললাম, যেটা পাবলিক ওপিনিয়ন নেওয়া দরকার। এই কারণে যে অ্যামেন্ডমেন্টগুলো এনেছি, বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যামেন্ডমেন্ট বিল, ৯২ তে, প্রথমত শিক্ষকদের ক্ষেত্রে সেটা আমি পরবর্তী বক্তব্য রাখার সময় বলব। আর যেটা আমাদের রাজ্য সরকার প্রায়ই বলেন, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দাও, যারা ক্ষমতার দাবি করছেন, তারাই আবার তাদের মিউনিসিপ্যালিটির ক্ষমতা কেড়ে নিচ্ছেন। যেমন ঘাট পারাপারের ব্যাপারে তারা ডাক দিতে পারতেন, তার থেকে মিউনিসিপ্যালিটির ইনকাম হত, ট্রেড ট্যাক্স তুলতে পারতেন, এইগুলো সব তুলে নেওয়া হচ্ছে। সেইগুলো গভর্নমেন্ট নিজে নেবার ব্যবস্থা করছেন। যে গভর্নমেন্ট মোর পাওয়ার টু স্টেট বলছেন, সেখানে ওরা করছেন লেস পাওয়ার টু মিউনিসিপ্যালিটি। এটা কেন করছেন, আমি বুঝতে পারছি না। সুতরাং এইগুলো জনমত সংগ্রহের জন্য পাঠান। আর একটা হচ্ছে টিচারদের ব্যাপারে। এখানে অনেকে আছেন যারা শিক্ষকতা করেন, তারা জানেন বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে, একটা অ্যামেন্ডমেন্টে একটা ক্লজকে একেবারে অমিট করে দেওয়া হয়েছে। টু বি যে অ্যামেন্ডমেন্ট আনা হয়েছে একটা ক্লজে, সেকশন ৭৭-এ, সেখানকার মিউনিসিপ্যালিটির যারা টিচার, যারা ৬৫ বছর চাকরি করার সুযোগ পেতেন, সেই সুযোগ থেকে তাদের বঞ্চিত করার জন্য এই

ধারাটা তারা তুলে দিতে চাইছেন। গোটা পশ্চিমবাংলার শিক্ষক যারা আন্দোলন করছেন, তাদের চাকরির মেয়াদ ৬৫ থেকে ৬০ বছর করার যে চেষ্টা হচ্ছে, তাতে আদালতের রায় দেওয়া হয়েছে, সেই রায়ের বিরুদ্ধে উচ্চ আদালত থেকে সুপ্রীম কোর্টে গেছে, সেখানে কেস যখন চলছে, আমাদের যারা বিরোধী বন্ধু, যারা ফরওয়ার্ড ব্লক, সি পি আই, আর এস পি-র বন্ধু যারা সরকারের আছেন, তারা কিন্তু মাঠে ময়দানে এই চক্রান্তের বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছে এবং এর বিরুদ্ধে জনমত গড়ে উঠেছে মাস্টার মহাশয়দের ৬৫ বছর করার ব্যাপার, তখন মিউনিসিপ্যালিটির শিক্ষকদের যে সুযোগ সেটাকে কেড়ে নেবার চেষ্টা করছেন, সেটা কেড়ে নেবেন না। আমি সে জন্যই আপত্তি করেছি। মিউনিসিপ্যালিটিগুলির ট্যাক্স আদায় করার ক্ষমতা পর্যন্ত আপনারা কেড়ে নিচ্ছেন। অশোকবাবু আপনি নিজে একটা পৌরসভার সঙ্গে যুক্ত ছিলেন। আপনারা চিরকাল কেন্দ্রের ওপর দোষ চাপিয়ে দেয়ালে লিখে লিখে ভর্তি করে দিয়েছেন। আজও প্রবীরবাবু কেন্দ্রের ওপর দোষ চাপালেন। অসীমবাবু কথায় কথায় বলেন আমাদের, রাজ্যের ট্যাক্স চাপাবার অধিকার নেই। অসীমবাবু সেদিন সৌগতবাবুর প্রশ্নের উত্তরে বললেন, রাজ্যের সিগারেটের ওপর ট্যাক্স বসাবার অধিকার নেই, ক্ষমতা নেই এবং তিনি তার জন্য দুঃখ প্রকাশ করলেন। যে অসীমবাবু দুঃখ প্রকাশ করছেন সেই অসীমবাবুর সরকারেই একজন মন্ত্রী পৌরসভাগুলির অধিকার কেড়ে নেবার জন্য বিল এনেছেন! ছোট ছোট মিউনিসিপ্যাল শহরের হাট, ঘাটের ওপর যে ডাক হয়, কল হয়, তার থেকে মিউনিসিপ্যালিটি যে সামান্য টাকা-টুকু পায় সেই টাকা টুকুও আজকে এই সরকার কেড়ে নিচ্ছে। তাদের সেই অধিকার টুকুও কেড়ে নিচ্ছে। কলকাতার আশ-পাশের মিউনিসিপ্যালিটি গুলি, গ্রেটার ক্যালকাটার ভেতরের মিউনিসিপ্যালিটিগুলি কিছু কিছু ট্রেড ট্যাক্স পায়। কিন্তু দাই হাট মিউনিসিপ্যালিটির, জিয়াগঞ্জ মিউনিসিপ্যালিটির কোনও রকম ট্রেড ট্যাক্স আদায় হয় না। বিশেষ কিছুই আদায় হয় না। যদিও বা কখনও কিছু আদায় হয়, সে অধিকারটুকুও আজকে তাদের কেড়ে নেওয়া হচ্ছে। কাজেই এই যে ক্ষমতা কেড়ে নেবার প্রবণতা আমি এর বিরোধিতা করছি। আপনারা মুখে গণতন্ত্র, আর্থিক ক্ষমতা ইত্যাদির কথা বললেন, কার্য ক্ষেত্রে এই জিনিস করবেন! এর দ্বারা আপনারা যে কত বড় হিপোক্রিট, কত বড় ভন্ড তা বোঝা যাচ্ছে। মিউনিসিপ্যালিটিগুলির ক্ষমতা কেড়ে নিতে যাচ্ছেন বলেই আমি আপনাদের এই প্রচেষ্টার বিরোধিতা করছি।

অপর দিকে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশনের জন্য যে ভিজিলেন্স কমিশন বসবার জন্য সংশোধনী পেশ করেছেন তাকে আমি রিপোর্ট করছি। কিন্তু একটা জিনিস এখানে আমি উল্লেখ করছি যে, সেকশন ২৭ ; ক্লজ-২-এ লেখা আছে "The Vigilance Authority shall be a person who is or has been a Secretary of Special Secretary of a department of Government." আমি এই বিলটির উদ্দেশ্য সম্পর্কে কোনও প্রশ্ন করছি না। কিন্তু এ ক্ষেত্রেও আপনাদের চিরকালের যা স্বভাব তাই করেছেন। এখানে আপনারা কাদের নিয়ে দুর্নীতি বন্ধ করতে চাইছেন? সেক্রেটারি, স্পেশ্যাল সেক্রেটারিদের মধ্যে থেকে ভিজিলেন্স অথরিটি নিয়োগ করতে চাইছেন! তারাই তো সমস্ত দুর্নীতির নাটের গুরু। আপনারা বুরোক্রাটদের দিয়ে দুর্নীতি বন্ধ করবেন? আপনারাই তো বলেন বুরোক্রেসির জন্য অনেক ভাল কাজ হচ্ছে না! অবশ্য একথা প্রকাশ্যে আপনারা খুববেশি বলেন না, আমরা

বলি। আমি এখনও বলছি বুরোক্র্যাট দিয়ে আপনি দুর্নীতি বন্ধ করতে পারবেন না। আপনাদের এই বিলের উদ্দেশ্য সাধু হতে পারে, কিন্তু উদ্দেশ্য সাধন হবে না। সেজন্য আমি বলছি এর বদলে একজন হাইকোর্টের সিটিং জজকে নিয়ে কমিশন গঠন করার ব্যবস্থা গ্রহণ করুন। আমরা জানি আজকে ক্যালকাটা কর্পোরেশনের দুর্নীতির সঙ্গে কেবলমাত্র কতগুলি অফিসারই জড়িত নয়, এই দুর্নীতির সঙ্গে জড়িত আছে আপনাদের পার্টির অনেক বড় বড নেতা। লোকে ক্যালকাটা কর্পোরেশনকে 'চোরপোরেশন' বলে। আজকে ক্যালকাটা কর্পোরেশন সম্পূর্ণভাবে প্রোমোটরদের দখলে। বুদ্ধদেব বাবু, অশোকবাবু, আপনারা তাদের কিছু করতে পারবেন না। অশোকবাবু আপনি যদি ওখানে কিছু করতে যান তাহলে আপনার মন্ত্রিত্ব চলে যাবে। কুন্দলিয়া প্রভৃতি প্রোমোটররা আজকে কলকাতা কর্পোরেশন সহ কলকাতা শহরকে দখল করে নিয়েছে। কলকাতা শহরের কর্তা ব্যক্তিরা কুন্দলিয়ার ছবিতে অভিনয় করবার জন্য তার বাড়িতে গিয়ে বসে থাকে। কলকাতা শহরের আইন-শৃঙ্খলা রক্ষার দায়িত্ব যার ওপরে সে গিয়ে বসে থাকছে। এই তো অবস্থা! এই সমস্ত বুরোক্রেটদের দিয়ে আপনি দুর্নীতি বন্ধ করবেন? কখনই করতে পারবেন না। যদি সত্যি সত্যিই দুর্নীতি বন্ধ করতে চান তাহলে হাই কোর্টের একজন সিটিং জজকে ভিজিলেন্স অথরিটির দায়িত্ব দিন। এই কথা বলে, বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্টের এবং হাওড়া মিউনিসিপ্যাল অ্যাক্টের অ্যামেন্ডমেন্টের আমি বিরোধিতা করছি, কিন্তু ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন অ্যাক্টের ভিজিলেন্স অথরিটি নিয়োগের সংশোধনীকে আমি সমর্থন করছি।

এখানে আমার কিছু অ্যামেন্ডমেন্ট আছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে, শুধু বিরোধিতার জন্যই বিরোধিতা করবেন না। একটু ভাল করে পড়ে দেখবেন। আমি বিরোধী দলের একজন সদস্য হিসাবেই অ্যামেন্ডমেন্ট আনি নি। অ্যামেন্ডমেন্ট এনেছি সত্যি সত্যিই শিক্ষকদের স্বার্থের কথা চিন্তা করে এবং দুর্নীতি বন্ধ করার জন্য আপনাদের সহযোগিতা করতে। আশা করব আমার অ্যামেন্ডমেন্টগুলি গ্রহণ করবেন। আর একবার আমার সংশোধনীগুলি গ্রহণ করার জন্য অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 P.M.]

**মিঃ স্পিকার ঃ** এটা আপনি মেনে নিচ্ছেন, না আপত্তি আছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** যে সংশোধনী আব্দুল মান্নান সাহেব এনেছেন তার আমি বিরোধিতা করছি এবং আমার যে সংশোধনী প্রস্তাব, ক্যালকাটা কর্পোরেশন, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং বঙ্গীয় পৌর আইন-এর উপর যে প্রস্তাব রেখেছি সেই প্রস্তাব বিবেচনার জন্য উত্থাপন করছি।

**মিঃ স্পিকার ঃ** ৩টি বিলের উপর ৩টি মোশন আছে।

The motion of Shri Abdul Mannan that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992 be circulated for the purpose of eliciting public opinion by the 31st August, 1992 was then put and lost.

The motion of Shri Abdul Mannan that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992 be circulated for the purpose of eliciting public opinion by the 31st August 1992 was then put and.

The motion of Shri Abdul Mannan that the Bengal Municipal Corporation (Amendment) Bill, 1992 be circulated for the purpose of eliciting public opionion by the 31st August, 1992 was then put and a division was taken with the following results :-

**NOES**

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman, Shri

Bagdi, Shri Bijoy

Barman, Shri Debendra Nath

Bhattacharyya, Shri Ashoke

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Kamalakshi

Bouri , Shri Angad

Bouri, Shri Haradhan

Chakraborty, Shri Deb Narayan

Chakraborty, Shrimati Kumkum

Chakraborty, Shrimati Tania

Chatterjee, Shri Anjan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shrimati Sandhya

Chowdhury, Shri Binoy Krishna

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Atul Chandra

Das, Shri Bidyut Kumar

Das, Shri Debesh

Das, Shri Jagadish Chandra

Das, Shri S.R.

Das, Shri Soumindra Chandra

Das, Shri Trilochan

Dey, Shri Lakshmi Kanta

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishnaprasad

Ganguly, Shri Santi

Ghosh, Shri Sunil Kumar

Ghosh, Shri Susanta

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hembram, Shrimati Arati

Jahangir Karim, Shri Sk.

Jana, Shri Manindra Nath

Joardar, Shri Dinesh

Kar, Shrimati Anju

Kisku, Shri Upendra

Konar, Shrimaiti Maharani

Meheta, Shri Nishikanta

Majhi, Shri Pannalal

Maji, Shri Surendra Nath

Malik, Shri Shiba Prasad

Mumtaz Begum, Shrimati

Mondal, Shri Dhiren

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Rabindra Nath

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Manik Chandra

Mondal, Shri Sailendranath

Manna, Shri Janmenjoy

Md. Ansaruddin, Shri

Md. Yakub, Shri

Mistry, Shri Bimal

Mitra, Shri Biswanath

Moitra, Shri Birendra Kumar

Mostafa Bin Quasem, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Nirmal

Murmu, Shri Maheswar

Naskar, Shri Subhas

Naskar, Shri Sundar

Nazmul Haque, Shri

Pakhira, Shri Ratan Chandra

Phodikar, Shri Probhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Abinash

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Sattik Kumar

Roychowdhury, Shri Goutam

Saha, Shri Kripa Sindhu

Sanyal, Shri Kamalendu

Sarkar, Shri Nayan

Sahish, Shrimati Bilasibala

Sen, Shri Dhirendra Nath

Sengupta (Bose) Shrimati Kamal

Sengupta, Shri Prabir

Shaikh Khabiruddin Ahamed, Shri

Singh, Shri Lagan Deo

Sinha, Shri Khagendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sinha, Shri Nirmal

Tirkey, Shri Monohar

**AYES**

Abedin Dr. Zainal

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abdus Salam Munshi, Shri

Bandyopadhayay, Shri Sudip

Chattopadhyay, Shri Shovan Deb

Das, Shri Sailaja Kumar

Dey, Shri Ajoy

Gyan Singh Sohanpal, Shri

Lahiri, Shri Jatu

Mudi, Shri Anil

Paul, Shri Sankar Das

Roy, Shri Saugata

Rubi Nur, Shrimati

**Abst.**

Sarkar, Shri Deba Prasad

Purkait, Shri Probodh

Ayes being 18, Noes 74 the motions was lost.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992, be taken into consideration.

I also beg to move that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992, be taken into consideration.

[ 1st April, 1992 ]

I also beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1992 be taken into consideration.

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আমি এই অ্যামেন্ডমেন্টগুলি মুভ করছি। স্যার, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বিলগুলি এনেছেন একটু আগে আমি এই গুলির সম্বন্ধে বলেছি যে আপনারা এই বিলগুলি নিয়ে এসেছেন এর উদ্দেশ্য খুব সাধু নয় সেজন্য আমরা এর বিরোধিতা করছি। আমরা বিরোধিতা করছি বিরোধী দলের সদস্য বলে নয়, তাই যদি হত তাহলে আপনারা যে ভিজিলেন্স কমিশন ক্যালকাটা কর্পোরেশনে বসাতে চাইছেন সেটাকে সাপোর্ট করতাম না, যেখানে যেটুকু সাপোর্ট করার দরকার সেটুকু আমরা করতে চাই। আমরা দেখেছি আজকে যারা শাসক দলে রয়েছেন তারা বহু আন্দোলন করেছেন। কংগ্রেসের আমলে প্রয়াত মাননীয় সত্যপ্রিয় রায় শিক্ষকদের ন্যায্য অধিকার আদায়ের জন্য আন্দোলন করেছিলেন। কংগ্রেসের আমলে অনেকেই খুব অল্প বয়সে চাকরি পেতেন, তারা শিক্ষকদের ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরি করার অধিকার আদায় করেছিলেন, আজকে তারা আদর্শচ্যুত হয়েছেন কি না জানি না তবে শিক্ষকরা ক্ষমতাচ্যুত হয়েছেন, তাদের অর্জিত অধিকার কেড়ে নেওয়া হয়েছে। মাননীয় শিক্ষামন্ত্রী এদের সম্বন্ধে যে ব্যবস্থা নিয়েছেন তাতে তাদের ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরির অধিকার কেড়ে নিয়েছেন এবং সেজন্য তারা আদালতের স্মরণাপন্ন হয়েছেন, তার জন্য গণবিক্ষোভ শুরু হয়েছে। আপনারা কোথাও কোথাও লাঠি দিয়ে, পুলিশের গুলি দিয়ে সেই গণবিক্ষোভকে দমন করার চেষ্টা করছেন, কিন্তু শিক্ষক সমাজ তাতে ভীত হননি। তারা লড়াই চালিয়ে যাচ্ছেন তাদের ন্যায্য গণতান্ত্রিক অধিকার আদায় করার জন্য সেজন্য আর একটা কালাকানুন তৈরি করার চেষ্টা করছেন। মাননীয় বুদ্ধদেব বাবুর লজ্জা করা উচিত, তিনি শিক্ষক সমাজের উপর খড়গহস্ত হয়ে মিউনিসিপ্যালিটির আন্ডারের শিক্ষকরা যাতে ৬৫ বছর বয়স পর্যন্ত চাকরি করতে না পারেন তার জন্য এই কালাকানুন আনার চেষ্টা করছেন, আমরা তারই বিরোধিতা করছি। আর একটি জায়গায় বিরোধিতা করছি, আপনারা প্রতি বছর বাংলা বন্ধের ডাক দেন, এ বছরও এপ্রিলের শেষ দিকে অথবা মে মাসের প্রথম দিকে বাংলা বন্ধের ডাক দিয়েছেন। বুদ্ধদেব বাবু, আপনি তো রাজ্য কমিটির সদস্য, আপনাদের পার্টির মিটিংয়ে বলুন না, যে ভারত সরকারের বিরুদ্ধে কাজ কর না। আমরা রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেবার কথা বলি, কিন্তু আমাদের হাতে যে ক্ষমতাটুকু আছে সেটা প্রয়োগ করে মিউনিসিপ্যালিটির ক্ষমতা কেড়ে নিচ্ছি। মাননীয় বুদ্ধদেব বাবু চান যে প্রত্যেক মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানরা ভিখারির মতো ওর দরজায় এসে বসে থাক। সেজন্যই তিনি এই কালাকানুন নিয়ে এসেছেন, মিউনিসিপ্যালিটির চেয়ারম্যানদের ক্ষমতা কেড়ে নিতে চাইছেন। যেখানে মিউনিসিপ্যালিটির পক্ষ থেকে বোর্ড অফ কমিশনারস তারা বসে ডেট ট্যাক্স, প্রফেশনাল ট্যাক্সটা ঠিক করেন, সেখানে আজকে দেখতে পাচ্ছি, তারা যাতে সেই ট্যাক্স আদায় না করতে পারেন তারজন্য ১০ টাকা ফি করেছেন। লিস্টটা আপনাদের কাছ পাঠিয়ে দিতে হবে এবং ট্যাক্সটা আপনি বসাবেন। কেন তাদের এই অধিকার কেড়ে নিতে চাচ্ছেন? যেখানে অধিক ক্ষমতার দাবিতে বাংলা বন্ধ ডাকেন, ট্রেন আটকে দেন, রাস্তা আটকে দেন, কত ট্রেন জ্বালিয়ে দেন, সেন্ট্রালের বলে, সেখানে মিউনিসিপ্যালিটিগুলি যতটুকু টাকা কালেকশন করতে পারছে সেটুকুও লজ্জা করছে না কেড়ে নিতে? তাহলে মিউসিলিপ্যালিটিগুলি চলবে

কি করে? এমনিতেই আজকে টাকা না দিতে পারার কারণে মিউনিসিপ্যালিটিগুলির ইলেকট্রিক লাইন সি ই এস সি কেটে দিচ্ছে, সেখানে তাদের সেই টাকাটাও আপনারা কেটে দিচ্ছেন! সেজন্য এর বিরোধিতা করছি। কালা কানুন নিয়ে আসবেন না, গণতান্ত্রিক অধিকার কেড়ে নেবেন না মিউনিসিপ্যালিটির ক্ষমতার দম্ভে। যারা অধিক ক্ষমতার দাবিতে আন্দোলন করেন, অজকে তারাই মিউনিসিপ্যালিটির কাছ থেকে ক্ষমতা কেড়ে নিচ্ছেন। আর ভিজিলেন্সের ব্যাপারে যা করেছেন, সত্যিই যদি দুর্নীতি বন্ধ করতে চান তাহলে ভিজিলেন্স অথরিটি হিসাবে সিটিং জাজকে বসান। দয়া করে যারা দুর্নীতিগ্রস্ত সেই ব্যুরোক্রাটদের দিয়ে দুর্নীতি দূর করবার চেষ্টা করবেন না। এই কথা বলে আবার বলছি, আমাদের অ্যামেন্ডমেন্টগুলি মেনে নিন। ধন্যবাদ।

[4-20 — 4-30 P.M.]

**श्री लगनदेव सिंह :-** माननीय अध्यक्ष महाशय, हमारे पौर मंत्री जो तीन बील पेश किए हैं, बंगाल म्युनिसिपल एमेन्डमेन्ट विल, कलकता म्युनिसिपल एमेन्डमेन्ट विल, हावड़ा म्युनिसिपल एमेन्डमेन्ट विल, इसका मै समर्थन करता हूं और अपनी बात आपके सामने रखना चाहता हूं। हमारे विरोधी सदस्य मन्नान साहब जो वक्तव्य दिए हैं, इससे लगता है उन्हे विल कापी नही मिला है और अगर मिला है तो शायद वो ध्यान से नही पढ़े है अगर पढ़े होते तो इस तरह का वक्तव्य नहीं देते। पता नही वो किस तरह का बिल चाहते है। डिसेन्टरलाइजेशन किया गया हैं। दुसरी तरफ कांरपोरेशन/म्युनिसिपल्टी जो टेक्स लेती है और ट्रेड-लाइसेन्स दिया जाता है हमारे विरोधी सदस्य कहते है उन्हे छीन लिया गया है। उन्हे पता नही म्युनिसिपल्टी और कांरपोरेशन जो वर्ष में टेक्स देती है और ट्रेड लाइसेन्स दिया जाता है। साथ ही दुसरी सेल्स टेक्स तथा प्रोफेसनल टेक्स निशिचत करती है। म्युनिसिपल्टी और कांरपोरेशन लाइसेन्स देती हैं। एक व्यपारी, कर्मचारी, डाक्टर सबों को एक तरह का म्युनिसिपल/कारपोरेशन को टेक्स देना पड़ना है। दो तरह की व्यवस्था नही हैं। जो काम के लिए दो जगह टेक्स और लाइसेन्स देना पड़ना था इसको हटा दिया गया। सेल्स टेक्स डिपार्टमेन्ट को कलक्सन मे सुविधा के लिए वामफ्रन्ट सरकार ने यह साहसिक कदम उठाया है।

कलकाता म्युनिसिपल कारपोरेशन में ५ करोड़ रुपया खार्च हो रहा है। बंगाल म्युनिसिपल कारपोरेशन ३ करोड़ रुपया तथा हावड़ा म्युनिसिपल कारपोरेशन करोड़ रुपया खार्च कर रही है। इन सारे रुपयो को स्टेट गर्वनमेन्ट देती है। सरकार से उन्हे दिया जाता है। मन्नान साहव का यह बक्तव्य कि सरकार द्वारा उन्हे कोई सुविधा नही दिया जाता है वचकाना था। वो इस तरह का दलील देकर इस विल का बिरोध करते हैं। जनता को भ्रम मे रखना चाहते है।

दुसरी बात जो मै आपके सामने कहना चाहता हूं कि मन्नान साहब तथा जैनुल साहब जो हाउस के अन्दर हमेशां नाटक किया करते है। उन्होने कहा कि मै इसका समर्थन करता हूं जो कलकता म्युनिसिपल कारपोरेशन, मे जो भिजिलेन्स आथोरिटी बनाया जा रहा है इसका समर्थन करता हुं। उन्हे डर है। म्युनिसिपल आथोरिटी बनाया गया है, जो बिल पेश हो रहा है। इससे कांग्रेस बाले क्षेत्र मे, कांग्रेस इलाका आदि में, म्युनिसिपल आथोरिटी से शंकर बाबु जैसे लोगों के लिए मुसीबत न आ जाए। जो कांरपोरेशन मे इमप्लाइमेन्ट को लेकर तरह-तरह की घटना घटवाते रहते है। कांरपोरेशन म्युनिसिपेल्टी को लेकर हमारे विरोधी सदस्य, कांग्रेसी बन्धु कभी समर्थन करते है तो कभी उत्तेजित हो जाते हैं, तिलमिला जाते हैं। म्युनिसिपल विल जो आया है, इससे शंकर बावु जो घटना करवाते उसमें कमी आ जाएगा। उनको जो सुविधा है उसमे कमी आ जाएगा। जो एमेन्डमेन्ट लाया गया है तथा जो अथोरिटी दी गयी है, जो कमीशन बनाया गया है, उसको जो भिजिलेन्स आथोरिटी दी गई है हमारे विरोधी सदस्य कहते है कि स्टेट गवर्नमेन्ट का नही होना चाहिए। जबकि इसमें सेकरेट्री रेन्क के लोग हैं। मै पुछता हूं तो क्या शोलंकी जी जैसे लोग को दिल्ली से लाया जाए जो वोफोर्स जैसी घाटना पर पर्दा डालते है। स्टेट गवर्नमेन्ट आफिस ने वहुत सही निर्णय लिया है। पशिचम वंगाल सरकार का यह कदम साहसिक कदम हैं। यह निरपेक्षता का कदम उठाया है। इसमे म्युनिसिपल कांरपोरेशन का काउन्सिलर नही रहेगा, कोई एल्डरमैन नही रहेगा कोई कांरपोरेशन का आफीसर रहेगा। जिससे उसपर कांरपोरेशन का किसी तरह का दवाव नही रहेगा। यह स्टेट गवर्नमेन्ट को अपना रिपोर्ट देगी। स्टेट गवर्नमेन्ट कम्पलेन के आधार पर अपने विभागीय सिकरेट्री के जरिए जांच कर सकती है।

मै दुसरी बात कहना चाहता हूं कि जो बिरोधी सदस्य शिक्षको की बात कहे तथा तिलमिला गया है। मै उनसे कहना चाहता हूंकि म्युनिसिपेल्टी मे दो तरह की व्यवस्था नही है। मै उनसे कहना चाहता हूं कि अन्य पौर कर्मचारियो के अलावा शिक्षको को कमिशनर की मर्जी से ६५ वर्ष के बाद भी एक्स रिटाइरमेन्ट कर दिया जाता है। तथा एक्सटेन्सन किया जा सकता है। इसका एक वोर्ड हैं। जो कर्मचारी है, शिक्षक है, मजदुर हैं श्रमिक है या अफीसर म्युनिसिपल्टी के लिए सभी बराबर है। ऐसा इन्फ्रास्ट्रकचर होना ही चाहिए। गवर्नमेन्ट ने हावड़ा म्युनिसिपल कारपोरेशन तथा अन्य का जो माइनर एमेन्डमेन्ट किया है उसमे चेयरमेन की जगह ओ० एस० डी० को लाया जाएगा। जो एक्स ओफिसिओ के रुप मे कार्य करेगा।

इसके साथ ही हमारे पौर मंत्री ने जो ३ बिल पेश किए है मै तीनो बिल का समर्थन करते हुए अपना वक्तव्य शेष करता हूं।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আজকে তিনটি বিল এখানে উপস্থিত করা হয়েছে, এই সম্পর্কে বক্তব্য রাখার জন্য অনেক বক্তা রয়েছেন, আমি কলকাতা পৌরসভায় ভিজিলেন্স কমিশন তৈরির ব্যাপারে। আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। আমরা জানি যে কলকাতা পৌরসভা সম্পর্কে মানুষের অভিযোগ বিস্তর এবং কলকাতা পৌরসভা সম্পর্কে যদি সরকার নিজে কনভিন্সড না হতেন তাহলে কর্পোরেশনের নিজস্ব ভিজিলেন্স ডিপার্টমেন্ট থাকা সত্ত্বেও আর একটি ভিজিলেন্স অথরিটি তৈরি করবার জন্য সরকার এই বিধানসভায় এই বিল আনতেন না। আমি খুব নির্দ্দিষ্ট ভাবে বলতে চাই যে আপনারা যে ভিজিলেন্স অথরিটি করতে যাচ্ছেন তার আমি বিরোধিতা করতে চাচ্ছি না। কিন্তু আপনার এই রাজ্যে ভিজিলেন্স কমিশন আছে তার যে চিত্র আমরা পশ্চিমবাংলায় দেখি তা অত্যন্ত ভয়াবহ চিত্র। পশ্চিমবঙ্গ সরকার যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট দাখিল করেছেন সেই রিপোর্ট ১৯৮৪ সালে। উই আর ল্যাগিং বিহাইন্ড এইট ইয়ার। বিগত ৮ বছরের রিপোর্ট বাকি পড়ে আছে রাজ্যের ভিজিলেন্স কমিশনের। গত বছর আপনারা একসঙ্গে ৪ বছরের রিপোর্ট ১৯৮১ সাল, ১৯৮২, ১৯৮৩, এবং ১৯৮৪ সালে পেশ করেছেন। গত বছর আপনারা ১২ বছর পেছিয়ে ছিলেন। আমরা দেখেছি ভিজিলেন্স কমিশনে যার বিরুদ্ধে অভিযোগ আসে তাকে শাস্তি দেওয়ার ক্ষেত্রে শতকরা যে হার তা অত্যন্ত নৈরাশ্য জনক চিত্র। ভিজিলেন্স কমিশনের রিপোর্ট সম্পর্কে আপনাদের কিছু আমলা, আপনাদের অফিসাররা বুঝে গিয়েছে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট যদি তার বিরুদ্ধে যায় তাহলে আপনাদের দলীয় কোনও লোককে বা মন্ত্রীদের ঠিকমতো ধরতে পারে তাহলে ভিজিলেন্স কমিশন তাদের স্পর্শ করতে পারবে না। রাজ্য সরকারের ভিজিলেন্স কমিশনের এই হল চিত্র। কলকাতা কর্পোরেশনে ভিজিলেন্স কমিশন করতে চাচ্ছেন, আমি মনে করি কোনও আমলাকে এর মাথার উপর বসিয়ে দিলে কোনও ফল হবে না, হাই কোর্টের কোনও সিটিং জাজকে এখানে বসাতে হবে। কলকাতা পৌরসভার দুর্নীতি এমন জায়গায় পৌঁছে গিয়েছে যার জন্য ভিজিলেন্সের প্রয়োজন হয়ে পড়েছে। কলকাতা শহরটার অবস্থা অত্যন্ত খারাপ। আপনারা জানেন আপনার বিল্ডিং ডিপার্টমেন্টের সঙ্গে অসাধু প্রোমোটারদের একটা আনহোলি নেক্সাস তৈরি হয়েছে, ফলে কলকাতা নাগরিক সভ্যতার একটা সঙ্কট এনে দিয়েছে। এই অসাধু প্রোমোটারদের দৌরাত্মে কলকাতা শহরে স্যানিটেশন প্রবলেম দেখা দিয়েছে, জলের প্রবলেম দেখা দিয়েছে এবং নিকাশনীর প্রবলেম দেখা দিয়েছে। এই সমস্ত অসাধু প্রোমোটারদের সঙ্গে আপনার দপ্তরের কর্মীদের আনহোলি নেক্সাস ভেঙ্গে চুরমার করে দেওয়া হচ্ছে না। এমন কি এই অসাধু প্রোমোটারদের কথা আমরা বারে বারে বলা সত্ত্বেও কলকাতার বুকে এই সমস্ত অসাধু প্রমোটাররা বাড়ি তৈরি করে চলেছে, তার উপর কোনও নিয়ন্ত্রণ আপনার সরকার রাখতে পারছে না। আমরা পরিবেশ দূষণের কথা শুনেছি, শব্দ দূষণের কথা শুনেছি, জল দূষণের কথা শুনেছি, তেমনি আপনাদের কলকাতা কর্পোরেশনের দূষণ লেগেছে। কলকাতা কর্পোরেশনকে দূষণ মুক্ত করতে

গেলে ভিজিলেন্স কমিশনের উদ্দেশ্য যদি সাধু হয়, আপনারা তাকে সম্পূর্ণ রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন রেখে এই পরিস্থিতিতে আপনারা যদি মনে করেন ভিজিলেন্সকে দিয়ে কাজ করাতে পারবেন তাহলে আমরা নিশ্চিত যে ভিজিলেন্স কমিশনের মধ্যে এই কাজ সম্ভব হবে না। কলকাতা পৌরসভায় আমাদের ইউনিয়ন করেন শ্রী শোভনদেব চট্টোপাধ্যায়, আমি তার সঙ্গে কথা বলেছি, উনি নিজে বলেছেন একটা ভিজিলেন্স কমিশন পৌরসভাতে আছে। তারা মাঝে মাঝে কাজকর্ম করে, কিছু কিছু দুর্নীতি ব্যাপারে ধরপাকড় করেছে। এখন যা কলকাতা পৌরসভার অবস্থা তাতে আপনি নিজে বুঝতে পেরেছেন নতুন করে একটা ভিজিলেন্স কমিশন করার প্রয়োজন আছে। অর্থাৎ এটা রাজ্য সরকার তার কর্মচারিদের প্রতি সম্পূর্ণ অনাস্থা প্রকাশ করছে। তার নিজের দপ্তরকে দিয়ে ভিজিলেন্স করার অক্ষমতা প্রকাশ করছেন, যার ফলে অন্য সংস্থাকে দিয়ে করাতে হচ্ছে। আমাদের মধ্যে দ্বিমত থাকা সত্ত্বেও আমি এই প্রশ্নে সমর্থন করতে পারি যে উদ্দেশ্যকে সামনে রেখে ভিজিলেন্স অথরিটি করা হচ্ছে প্রতি বছর বছর যেন ভিজিলেন্স অথরিটির রিপোর্ট পেশ করা হয়। এই ব্যাপারে এই সভাকে আপনি আশ্বস্ত করবেন। যদি এটা করা হয় তাহলেই এটা সঠিক এবং সদর্থক পদক্ষেপ গ্রহণ করতে পারবেন। তা যদি না করতে পারেন, ভিজিলেন্স কমিশনের রিপোর্ট পেছিয়ে পড়তে শুরু করবে এবং জমে যেতে থাকবে। যার জন্য এই পদক্ষেপ গ্রহণ করতে চলেছেন সেটা সঠিকভাবে হবে না।

আমি একটা হিসাব আপনাকে দিই। রাজ্য সরকারের ভিজিলেন্স থেকে প্রতি বছর এক হাজার রিপোর্ট যদি আপনাদের কাছে জমা হয়ে থাকে, তার অন্তত ৯০০টি ক্ষেত্রে কোনও ব্যবস্থা আপনারা গ্রহণ করতে পারেন নি এবং আপনাদের আমলে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট ছিল একজন পুলিশের এস পি-র বিরুদ্ধে, কিন্তু তা সত্ত্বেও তাকে পুলিশের ডিরেকটর জেনারেল করা হয়েছে। তার বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট থাকা সত্ত্বেও এটা কেন করলেন? একজন রাজ্য পুলিশের ডিজি-র বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আছে, সেই অস্ত্রটা দেখিয়ে চিরকালের জন্য তাকে হাত করে রাখার জন্য এটা করেছিলেন। একজন এস পি পদ মর্যাদা থেকে তাকে ডিরেকটর জেনারেল পদে বসালেন। এখন আবার তার গুণের কথা শুনছি যে, তিনি অবসর গ্রহণের পর ভারতীয় জনতা পার্টিতে যোগ দেবেন। অর্থাৎ প্রশাসনের যে ঘুণ ধরা অবস্থা, এই ঘুণ ধরা অবস্থা রাজ্য ভিজিলেন্সের সঙ্গে কলকাতা ভিজিলেন্সের মধ্যে আপনি যদি একটা পার্থক্যের প্রাচীর তুলতে না পারেন তাহলে একে রক্ষা করবেন কি করে? আগামীকাল হোম(পার) ডিপার্টমেন্টের বাজেট আছে, সেখানে আমরা ভিজিলেন্স নিয়ে বলব। এই দুটি থেকে আপনি শিক্ষা গ্রহণ করবেন, এই আশা আপনারা কাছে আমরা করব। কলকাতা পৌরসভা সম্পর্কে মানুষের যে আস্থা ছিল, সেই আস্থা আজকে নষ্ট হয়ে গেছে। কলকাতা পৌরসভার মানুষের নাগরিক জীবনকে স্বাচ্ছন্দ দেবার যে কথা ছিল সেটা দিতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। কলকাতার মানুষ দৈনন্দিন জীবনের অসুবিধা মোকাবিলা করতে একদিকে যেমন ব্যর্থ, তেমনি অপর দিকে কলকাতা পৌরসভাকে কতটা মুক্ত করা যায় সেটা ভেবে দেখার দরকার আছে। অন্যান্য মিউনিসিপ্যাল বিল—বেঙ্গল মিউনিসিপ্যাল বিল, হাওড়া কর্পোরেশন মিউনিসিপ্যাল বিল-এর বিরোধিতার কথা আমরা বলেছি। কলকাতা পৌরসভায় যেদিন থেকে অসাধু প্রোমোটারদের দৌরাত্ম শুরু হয়েছে,

নগরজীবনকে বিপন্ন করে তুলেছে, কলকাতা পৌরসভায় যে আনহোলি নেক্সাস তৈরি হয়েছে, এই ব্যাপারে আমরা আপনাকে সময় দিতে চাই। আপনি পৌরসভাকে দুর্নীতি মুক্ত করুন, কতটা তা পারলেন তা আমরা আপনার কাছ থেকে আগামীবারে শুনব। তারপর আমরা আপনাকে আগামী বছরে আবার বলব। এই দুটো বিল নিয়ে আমরা বলেছি, আমরা বিরোধিতা করছি। তবে ক্যালকাটা কর্পোরেশন বিলে আপনাকে সমর্থন জানাচ্ছি এবং আমাদের যে অ্যামেন্ডমেন্ট আব্দুল মান্নান এনেছেন সেগুলোকে সমর্থন করছি।

[4-40 — 4-50 P.M.]

**শ্রী শোভনদেব চট্টোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার স্যার, আজকে কলকাতা কর্পোরেশনের উপরে যে নতুন বিল মন্ত্রী মহাশয় উপস্থিত করেছেন, আমি ঠিক বুঝতে পারছি না যে, এতদিন আপনারা যে সমস্ত কথা মানুষের কাছে বলে এসেছেন যে অধিকারের কথা মানুষের কাছে বলে এসেছেন সেই অধিকার এবং রাস্তা আপনারা আরও বেশি ক্ষমতার দাবি করেছেন, অথচ আজকে একটা বিলের মধ্যে দিয়ে সেই অধিকার কেড়ে নেওয়ার চেষ্টা করছেন কেন? ভারতবর্ষের বিভিন্ন জায়গায় পৌরসভা আছে, সেখানে এই অবস্থাটা নেই। আপনারা আজকে ট্যাক্স কালেকশনের অধিকারকে কেড়ে নিচ্ছেন। অথচ ভারতবর্ষে অনেক পৌরসভা আছে, যেখানে ট্যাক্স কালেকশন নয়, এমন কি ট্রান্সপোর্ট পর্যন্ত চালায়। যেখানে অধিক ক্ষমতা দেবার প্রশ্ন আছে, যেখানে বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে অধিক ক্ষমতা দেবার কথা বলা হয়, সেখানে আপনারা ডিসেন্ট্রালাইজেশন অব পাওয়ারের চেষ্টা করছেন বলে বলেছেন, সেখানে আমরা বুঝতে পারছি না, বামফ্রন্ট সরকারের মন্ত্রী সভার একজন মন্ত্রী হিসাবে বুদ্ধদেববাবু কি করে এই বিল নিয়ে এলেন? তার সঙ্গে সঙ্গে আবার ভিজিলেন্স কমিশন গঠন করছেন। এই যে ভিজিলেন্স কমিশন গঠন করেছেন, আমি জানি না সব সদস্য এই বিষয়ে অবহিত কিনা, কলকাতা পৌরসভার নিজস্ব ভিজিলেন্স ডিপার্টমেন্ট আছে। তারা নিশ্চয়ই কাজ করে থাকে। কোথাও কোথাও ত্রুটি থাকতে পারে। কিন্তু কি এমন আহামারি কাজ ভিজিলেন্স অথরিটি করবে যারজন্য এই বিল আপনি আনলেন? এটা মানুষের কাছে রাখার দরকার ছিল এবং একটু আগেই সুদীপবাবু বললেন যে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট গত বছর বেরিয়েছে। ১৯৮১-৮২,৮৩,৮৪ সাল, অর্থাৎ এখনও পর্যন্ত ৬ বছরের রিপোর্ট বেরিয়েছে। এরফলে যারা অন্যায় করবে তাদের সম্পর্কে সিদ্ধান্ত নেবার ক্ষেত্রে আমাদের ১০ থেকে ১২ বছর ধরে অপেক্ষা করতে হবে। তুলনামূলকভাবে কলকাতা কর্পোরেশনের ভিজিলেন্স ডিপার্টমেন্ট অনেক দ্রুততার সঙ্গে এই কাজ করেন। কিন্তু হঠাৎ তাদের থেকে এই ক্ষমতা কেড়ে নেওয়ার অর্থ হচ্ছে যে তারা তাদের দায়িত্ব পালনে ব্যর্থ। রাজ্যের যে ভিজিলেন্স কমিশনগুলো আছে তারা কি অনেক এফেকটিভ, তারা অনেক দায়িত্বশীল, এবং তারা কি পশ্চিমবঙ্গের মানুষের কাছে একটা নজির সৃষ্টি করতে পেরেছে? তা যদি না হয় তাহলে আজকে হঠাৎ করে এই কমিশন গঠন করা হল কেন? এই বিষয়টা মানুষের কাছে রাখার দরকার আছে কর্পোরেশনের ভিজিলেন্স কমিশনে দুর্নীতি আছে, সরকারের কমিশনে কি দুর্নীতি নেই? সারা পশ্চিমবঙ্গে যেসব খবরের কাগজ আছে তারাও তো সরকারের দুর্নীতির কথা লিখছেন। আজকে যেহেতু পৌরসভাগুলি মানুষের সাথে বেশি করে যুক্ত সেই কারণে

এর দুর্নীতির কথা বেশি করে শোনা যায় কিন্তু তাই বলে কি সরকারের দুর্নীতির কথা আমরা শুনতে পাই না? সেখানে আপনি যে ভিজিলেন্স কমিশন রাজ্য সরকারের হাতে আনলেন তাতে অথরিটি কি ঠিকমতো বেটার ওয়েতে কাজ করবে বলে মনে হয়? আপনি যে নতুন বডি তৈরি করলেন তাতে পৌরসভার এমপ্লয়িদের কি ব্যবস্থা হবে এবং এই এমপ্লয়িদের কোথায় নিয়ে যাওয়া হবে তার কোনও সুনির্দিষ্ট মতামত আপনি দেন নি। আজকে কর্পোরেশনের কাছ থেকে ট্যাক্স আদায়ের বিষয়টা কেড়ে নিলেন এবং তার বদলে ১০ টাকার লাইলেন্স কর্পোরেশনকে ধরিয়ে দিলেন। এতে কর্পোরেশনের কি উপকার হবে? আপনি রাজ্যের হাত থেকে সমস্ত ক্ষমতা নিয়ে নিলেন এবং এই ব্যাপারে যে বিল আনলেন এতে কর্পোরেশনের কি উপকার করলেন? আপনি কর্পোরেশনের কাছ থেকে সমস্ত নিয়ে নিলেন এবং কর্পোরেশনকে ১০ টাকার লাইলেন্স ধরিয়ে দিলেন। সেই লাইসেন্স দিয়ে কর্পোরেশন বিভিন্ন ট্যাক্স আদায় করবে আপনি আশা করছেন? আপনি যে ভিজিলেন্স কমিশন করেছেন তাতে কি বেশি এফেকটিভ হবে ক্যালকাটা কর্পোরেশনের ভিজিলেন্স কমিশনের থেকে এবং এই যে অসাধু ব্যবসায়ী বা প্রমোটাররা ঘুরে বেড়াচ্ছে তাদের বিরুদ্ধে কি আপনি ব্যবস্থা নিতে পারবেন বলে মনে করছেন। আমার মনে হয় অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট যারা ট্যাক্স করেন তারা যদি সঠিকভাবে বাড়ির ট্যাক্স তৈরি করেন তাহলে কর্পোরেশনের এত টাকার ঘাটতি থাকতো না। আসলে ওই ডিপার্টমেন্ট ঠিকমতো বাড়িগুলোর অ্যাসেস করেন না। আজকে যদি ঠিকমতো ট্যাক্সের অ্যাসেস হত তাহলে তাজ বেঙ্গল হোটেল গ্রান্ড হোটেল থেকে অনেক টাকা আদায় হতে পারত। ওইসব হোটেল থেকে অসাধু রাস্তায় ট্যাকাস আদায় হয়। কলকাতা কর্পোরেশনের ট্যাক্সেশন ডিপার্টমেন্ট যদি পারফেক্ট ট্যাক্সেসশন করে তাহলে ক্যালকাটা কর্পোরেশনকে অপনাদের উপরে নির্ভরশীল হতে হবে না। এই ব্যাপারে যদি ভিজিলেন্স অথরিটি সক্রিয় ভূমিকা নিতে পারে তাহলে ট্যাক্স আদায়ের ক্ষেত্রে কিছুটা উপকার হবে। সুতরাং যে প্রয়োজনে এই অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় স্পিকার স্যার, এখানে ৩টে যে বিল আনা হয়েছে তাতে আমাদের দলের পক্ষ থেকে সুদীপবাবু, শোভনদেব চট্টোপাধ্যায় কলকাতা কর্পোরেশন সম্বন্ধে বলেছেন এবং আমি তাদের বক্তব্য শুনলাম। আমি বেঙ্গল মিউনিসিপ্যালিটি অ্যামেন্ডমেন্ট বিল সম্পর্কে আমার বক্তব্য রাখতে চাই। এই বিলের মধ্যে দুটি বিষয় অবতারণা করা হয়েছে। সবথেকে যেটা বড় কথা সেটা হচ্ছে যে, এখানে পৌরসভাগুলির অধিকারকে হরণ করা হয়েছে। এতদিন ধরে ক্যালকাটা মিউনিসিপ্যালিটির কমিশনের যে ক্ষমতা ছিল সেই ক্ষমতা এক্ষেত্রে হরণ করা হয়েছে। পৌরসভার অধীনে যে সমস্ত প্রাথমিক বিদ্যালয়গুলি রয়েছে সেই বিদ্যালয়গুলিতে যেসব শিক্ষকরা পড়ান, তারা ৬০ বছরের পরেও ৬৫ পর্যন্ত শিক্ষকতা করতে পারেন। অর্থাৎ আরও ৫ বছর পর্যন্ত এক্সটেনশন দেওয়ার ক্ষমতা বোর্ড অফ কমিশনের হাতে ছিল, এখন সেই ক্ষমতা কেড়ে নেওয়া হল। এটা এক রকম সার্বভৌমত্বের উপর হস্তক্ষেপ বলা যায়। আজকে যেমন শিক্ষকদের বয়সের ব্যাপার নিয়ে সারা পশ্চিমবাংলায় তোলপাড় হচ্ছে, তেমনি এখন পৌরসভার যে ক্ষমতাটা রয়েছে সেই ক্ষমতাটা কেড়ে নেওয়া হয়েছে। শুধু তাই নয় আর একটি বিষয়ের ব্যাপারে এখানে উল্লেখ করা হয়েছে বিভিন্ন পৌরসভাগুলি যে ইনকামকে বেস করে বেঁচে আছে অর্থাৎ মেজর ইনকাম যেখান থেকে হয়

সেই ট্রেড লাইসেন্স সেখানেও একটা বিধিনিষেধ আরোপ করা হয়েছে। ট্রেড লাইসেন্সগুলির ব্যাপারে যে ক্ষমতা পৌরসভার কাছে ছিল, সেই ক্ষমতাগুলি কেড়ে নিয়ে মাত্র ১০ টাকার বিনিময়ে প্রভিশনাল সার্টিফিকেট দেওয়া হচ্ছে। স্যার, এই ব্যাপারে আমার মনে হয় এই বিল আনার আগে আমাদের মাননীয় মন্ত্রীর উচিত ছিল যে পশ্চিমবাংলায় যে, ১১১টি পৌরসভা আছে, এবং সেখানকার যারা একজিকিউটিভ আছেন অর্থাৎ চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান আছেন তাদের মতামত নেওয়া উচিত ছিল, সেই মতামত তারা নেননি। ফলে পৌরসভাগুলির যে মেজর ইনকাম সেই ইনকামগুলি থেকে আজকে তাদেরকে বঞ্চিত করা হচ্ছে, এই ব্যাপারে মাননীয় মন্ত্রী হয়ত বললেন তাদেরকে আমরা একটা লাম্প সাম অ্যামাউন্ট দেব। কিন্তু সেই অ্যামাউন্ট কিসের ভিত্তিতে আপনারা দেবেন সেটা কি অবহিত করবেন? যদি এই টাকা দেবার বন্দোবস্ত করেন যে অ্যামাউন্ট বিভিন্ন বছরে যে ভাবে আমরা পাচ্ছি বা পাব সেটা বৃদ্ধি হবে কিনা এটাও কি অবহিত করবেন? সবচেয়ে বড় কথা যেটা সেটা হচ্ছে গরিব পৌরসভাগুলি শুধুমাত্র ট্রেড লাইসেন্স-এর মেজর ইনকামের উপর বেঁচে আছে। সেই ইনকামের জায়গায় আজকে হস্তক্ষেপ করা হচ্ছে। এবং ৫ বছর পর্যন্ত যে এক্সটেনশন দেবার ক্ষমতা ছিল যেটা বোর্ড অফ কমিশনারকে নিয়ে করতে পারত সেখানে সরকার হস্তক্ষেপ করছেন। তাই আমি বিলের বিরোধিতা করছি এবং দলের পক্ষ থেকে যে সংশোধনীগুলি আনা হয়েছে সেইগুলিকে সমর্থন করছি।

শ্রী জটু লাহিড়ি ঃ মাননীয় স্পিকার স্যার, একটু আগে আমাদের একজন সদস্য বললেন ট্রেড লাইসেন্স তুলে দিয়ে এমন কিছু অন্যায় হচ্ছে না, কেন না রাজ্য সরকার নাকি সেটা পুষিয়ে দেবেন এবং বিশেষ করে হাওড়া কর্পোরেশনকে বৎসরে ১ কোটি টাকা দিয়ে দেবেন। আজকে যদি কেন্দ্রীয় সরকার বলেন অসীমবাবু ১৩শত কোটি টাকা যে সেলস ট্যাক্স আদায় করেছেন সেই সেলস ট্যাক্স তুলে দেওয়া হচ্ছে তার বাবদ কেন্দ্রীয় সরকার যেটা ক্ষতি হবে সেটা রাজ্য সরকারকে দিয়ে দেবে। সঙ্গে সঙ্গে তো আপনারা চেঁচিয়ে উঠবেন, রাজ্যের ক্ষমতা কেড়ে নেওয়া হচ্ছে, আজকে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে আপনারা অনেকেই চেঁচাচ্ছেন, কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি সেই ক্ষমতা বিকেন্দ্রীকরণ করছেন না তাকে কুক্ষিগত করছেন। আজকে পৌর প্রশাসনের যে দক্ষতা তাকে আপনারা খর্ব করার চেষ্টা করছেন, বিশেষ করে হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে আমরা জানি যাদের গতবারে বাজেট ছিল ২৮ কোটি টাকা, কনসোলিডেটেড রেটে যেখানে মাত্র ১ কোটি ৪০ লক্ষ টাকা দেয়। ২৮ কোটির মধ্যে দেড় কোটি টাকা যে কর্পোরেশনকে দেয় সেখানে বাকি সাড়ে ২৬ কোটি টাকা কোথা থেকে আসছে—দান, অনুদান, ভরতুকি থেকে, তাহলে সেখানে একটা পঙ্গু কর্পোরেশন যেটা কলকাতা কর্পোরেশন তাদের কেন প্রায় ৫৮ কোটি ৬০ লক্ষ টাকা ঘাটতি? অর্থাৎ কর্পোরেশনগুলির ক্ষেত্রে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নাম করে আপনারা ক্ষমতাকে কুক্ষিগত করেছেন। আজকে এর বিরুদ্ধেই আমাদের প্রতিবাদ। আর একটি কথা আপনারা বলছেন ১০ টাকা দিয়ে সার্টিফিকেট করার জন্য, এই ব্যাপারে আজকে অ্যামেন্ডমেন্ট এসেছে।

[4-50 — 5-00 P.M.]

অদ্ভুত ব্যাপারে ১৯৯০-৯১, ১৯৯১-৯২ এই দুই বছর হাওড়া কর্পোরেশন ব্যতিরেকে

সমস্ত মিউনিসিপ্যালটি এবং কলকাতা কর্পোরেশন ১০ টাকা করে আদায় করে এসেছে। আর আজকে দু বছর পরে অ্যামেন্ডমেন্ট নিয়ে আসা হল এবং এই অ্যামেন্ডমেন্ট আনতে এতদিন সময় লাগল। সুতরাং এর থেকে বোঝা যায় যে রাজ্যের প্রশাসনিক দক্ষতা কোন পর্যায়ে গিয়েছে। বুদ্ধদেব বাবু ভিজিলেন্সের কথা বলেছেন, বুদ্ধদেব বাবুর কাছে আমি নিজে একটা অভিযোগ করেছিলাম যে হাওড়া কর্পোরেশনে একজন প্রোমোটারকে কন্ট্রাকটারের কাজ দেওয়া হয়েছে। সেই প্রোমোটারের নামটা শুনে উনি আশ্চর্য হয়ে গিয়েছিলেন। উনি আমাকে তখন বললেন, ওতো বে-আইনি বাড়িঘর করত! এখন সেই প্রোমোটার আপনার হাওড়া কর্পোরেশনের কমরেড মেয়রের খুব প্রিয়পাত্র। আমি হাওড়া কর্পোরেশনের একজন কাউন্সিলার, আমার ওয়ার্ডে ঐ কাউন্সিলার নয় লক্ষ টাকার একটা কাজ করেছেন। আপনারা যে ভিজিলেন্স বসাচ্ছেন, সেই সরষের মধ্যেই তো ভূত, আপনারা সেই সরষে কি ভূত ছাড়াতে পারবেন? আমার ওয়ার্ডের সেই কাজটা আপনি দেখে আসুন, সেই প্রোমোটার কন্ট্রাকটার যে কাজ করেছে তার টাকাও সে পেয়ে গেছে। এতবড় একটা খারাপ কাজ করার পরেও তার পেমেন্ট পাইয়ে দেওয়া হল। কোথাও অভিযোগ করলে তার প্রতিকার পাওয়া যায় না, আর আপনারা ভিজিলেন্স কমিশন বসাচ্ছেন। এই ভিজিলেন্স কমিশন বসালেই কি সমস্যার সুরাহা হয়ে যাবে? আরেকটা জিনিস এইচ আই টি বোর্ড ভেঙ্গে দেওয়া হয়েছে। চেয়ারম্যান, এক্স-অফিসিও মেম্বার হিসাবে থাকবেন। ওনারা আমলাতন্ত্রের বিরুদ্ধে কথা বলেন, কিন্তু সেই এইচ আই টি বোর্ডে দেওয়ার পরেও একজন একসিকিউটিভ অফিসার কি করে এক্স-অফিসিও মেম্বার হিসাবে থাকেন। এটা কি আমলাতন্ত্র নয়? আপনাদের এই ব্যাপারটা আমার মাথায় আসেনা! সর্বোপরি হাওড়া কর্পোরেশনের ক্ষেত্রে যে অচলাবস্থা দেখা দিয়েছে এবং ট্রেড অফ প্রফেশন তুলে দিয়ে আপনারা কর্পোরেশনকে অযোগ্য করে দিচ্ছেন, তাদের প্রশাসনিক দক্ষতা নষ্ট করে দিচ্ছেন। সুতরাং আজকে এই অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শঙ্করদাস পাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট-এর উপরে যে অ্যামেন্ডমেন্ট এখানে এসেছে সেটাকে আমি সথর্মন করি। বুদ্ধদেব বাবুর কাছে কিছু সাজেশন আমি রাখতে চাই, তিনি সেগুলি একটু চিন্তা করবেন। প্রফেশনাল ট্যাক্স অ্যান্ড ট্রেড লাইসেন্স এটা মিউনিসিপ্যালিটির একটা আয় ছিল। পৌরসভারগুলির অবস্থা সেই নুন আনতে পান্তা ফুরোয়। ১৯৯১ সালে একটা সার্কুলার পৌরসভাগুলির দেওয়া হল যে ট্রেড লাইসেন্স আর নেবেন না। প্রত্যেক পৌরসভায় একটা ফর্ম পাঠানো হল, ট্রেড লাইসেন্স যা আদায় হয় সেই হিসাবটা ফর্মে পূরণ করে পাঠিয়ে দিতে হবে। এর ফলে যারা বড় বড় বিজনেসম্যান যাদের প্রচুর টাকার বিজনেস তাদের কাছ থেকে আমরা যে টাকা কালেকশন করতাম সেটা মিউনিসিপ্যালিটির পার ইয়ার একটা বিরাট ইনকাম, সেই কালেকশনটা এখন হচ্ছে না। পৌরসভার ক্ষমতা অনেক কেড়ে নেওয়া হয়েছে। অনেক বিজনেসম্যানের বিজনেস বাড়লে আমরা অনেক সময় বেশি ট্যাক্স আদায় করতে পারতাম। ট্রেড লাইসেন্সটা বাড়াতে পারলে ভাল হত। মিউনিসিপ্যালিটিগুলি ফিনান্সিয়ালি হ্যান্ডিক্রাফট হয়ে যাচ্ছে। দিনের পর দিন মিউনিসিপ্যালিটিগুলি ক্ষয়ের দিকে যাচ্ছে। এটা তো বুদ্ধদেববাবু খুব ভাল করেই জানেন যে মিউনিসিপ্যালিটিগুলি ক্ষয়ের দিকে যাচ্ছে আস্তে আস্তে। এরপর সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ড

সম্বন্ধে বলি যদিও এটা অবশ্য আজকে বক্তব্যের মধ্যে নেই। মিউনিসিপ্যালিটির ট্যাক্স আদায় হচ্ছে না। অনেক কেস হাইকোর্ট হয়ে যাচ্ছে। সেন্ট্রাল ভ্যালুয়েশন বোর্ডের ট্যাক্স আদায় হচ্ছে না এবং টাকা ব্লকড হয়ে যাচ্ছে। মিউনিসিপ্যালিটি চলবে কি করে? সরকারের দেয় টাকা সময় মতোন পাওয়া যায় না। সরকার দেয় টাকা কোনওদিন সময় মতোন দিতে পারবেন না। পুরসভা অচল হয়ে যাবে। প্রত্যেক পুরসভা ধুঁকছে। কোনও পুরসভাতে সময় মতো মাইনে দিতে পারা যায় না। তাই আজকে বামফ্রন্ট সরকার যে কথা বলে রাজ্যের হাতে অধিক ক্ষমতা, আমি আবার এই প্রসঙ্গের পুনরাবৃত্তি করে বলতে চাই, পুরসভার হাত থেকে রাজ্য সরকার ক্ষমতা কেড়ে নিচ্ছে। তারপর শিক্ষকদের ৬৫ বছরের বয়স নিয়ে আন্দোলন চলছে, এখানেও বলতে বাধ্য হচ্ছি যে, এই আইনটা পুরসভার হাতে থাকলে ক্ষতি কি ছিল? বোর্ড অফ কমিশনারসের মিটিংয়ে ঠিক হত যে, কি করবে, কি না করবে, সমস্ত কিছু কাগজপত্র ঠিক থাকলে তাদের দেওয়া হবে। উক্ত মিটিংয়ে বামফ্রন্টের কমিশনাররাও থাকবেন এবং সি পি এমের কমিশনাররাও থাকবেন। বোর্ড অফ কমিশনাররা ডিসিসন নেবে। কিন্তু এই পাওয়ারটা নিয়ে নেওয়া হয়েছে। তাই আমি সাজেশন রাখছি, যদিও বিলটা এসেছে এবং ওনারা করবেন সবই ঠিক। আমার সাজেশন টাকা যখন দেবেন এটা কোয়ার্টার্লি দেবার ব্যবস্থা করুন যাতে পুরসভা সময় মতোন টাকা পায়। ব্যক্তিগত অভিজ্ঞতা আছে আমার, ৩৮ বছর পুরসভা চালাচ্ছি। অশোকবাবু ও চেয়ারম্যান ছিলেন, এখন এখানে এসেছেন, শিলিগুড়ি পুরসভার ব্যাপারটা অন্যরকম, নানান দিক থেকে টাকা পয়সা আসে। কিন্তু অনেক কংগ্রেসি পুরসভায় টাকার অভাবের জন্য ধুঁকছে। সময় মতোন টাকা পাচ্ছে না। টাকা না হলে আপনি তো বুঝতেই পারছেন যে, কর্মীদের সময় মতোন মাইনে দেওয়া যায় না, উন্নয়ন আটকে যায়। আজকে ট্যাক্সের যে স্ট্রাকচার ছিল সেটা কমিয়ে দেওয়া হয়েছে। লোকেদের অন্য জায়গাতে প্রভাইড করতে হবে। আজকে সরকার যেটাতে দায়িত্ব নিচ্ছেন সেটা ফেল করছে। ফেল হয়ে যাচ্ছে। বুদ্ধদেববাবু কি জানেন, আপনি তো বহরমপুর পুরসভাতে একজিকিউটিভ অফিসার, হেলথ অফিসার, ফিনান্স অফিসার রেখেছিলেন কিন্তু আজ কোনও অফিসার নেই। আজ পর্যন্ত কোনও অফিসার পুরসভায় নেই এবং যেটাতে আপনারা মাইনে দেন। আপনারা যেটা নিচ্ছেন সেটা গন্ডগোল হয়ে যাচ্ছে। বহরমপুর পুরসভায় কোনও সরকারি স্টাফ নেই। আজকে যেটাতে হাত দিচ্ছেন সেটাই শেষ হয়ে যাচ্ছে। কোনও সরকারি অফিসার পুরসভায় নেই। সেজন্য আজকে আপনাদের কাছে সাজেশন রাখছি, আপনারা আইন এনেছেন করবেন সবই ঠিক আছে, কিন্তু টাকাটা ইয়ারলি না দিয়ে কোয়ার্টার্লি দেবার ব্যবস্থা করুন। যাতে মিউনিসিপ্যালিটির ইনকাম বাড়ে, বিজনেসম্যানের যাতে বিজনেস বাড়ে সেটা দেখুন। মিউনিসিপ্যালিটি স্পট ইন্সপেকশন করে ট্যাক্স বাড়াতে পারে। তাই আমার সাজেশন, মান্নান ভাই যেটা এনেছেন সেটাকে আমি পূর্ণ সমর্থন করছি। আবার বলি, টাকা ইয়ারলি না দিয়ে কোয়ার্টার্লি দেবার ব্যবস্থা করুন। বছরের শেষে যখন দেন তখন আপনাদের কি সব ফরমালিটিস থাকে, এমবারগো থাকে। আমাদের লোক রাইটার্সে ধর্ণা দিয়ে চলে যাবে, দেখা পাবে না এইসব অনেক অসুবিধা। স্টাফকে, চেয়ারম্যানকে ভাইস চেয়ারম্যানকে যাতে ধর্ণা না দিতে হয় তার ব্যবস্থা করলে ভাল হয়। মান্নান যে অ্যামেন্ডমেন্ট এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-00 — 5-10 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, এই যে তিনটে বিল এখানে এসেছে এবং তিনটে বিলের উপরেই আপনি ডিসকাশন এক সাথে করছেন, সুতরাং আমি তিনটে বিলের উপরে সালিয়েন্ট পয়েন্টস বলব। প্রথম যেকথা আমাদের সদস্য সুদীপ ব্যানার্জি বলেছেন সেটা বলি আমরা কর্পোরেশনে ভিজিলেন্স কমিশন অ্যাপয়েন্ট করা সমর্থন করি। তার কারণ দুর্নীতি কমাবার পদক্ষেপ পৌরমন্ত্রী অনেক দিন পরে হলেও নিয়েছেন। কলকাতায় অনেক বড় বড় বাড়ি ভেঙ্গে পড়ার পরে বিল্ডিংস ডিপার্টমেন্ট এবং অন্যান্য ডিপার্টমেন্টের দুর্নীতির ব্যাপারে এটা নিশ্চয় ওয়েলকাম। আমরা আশা করব কর্পোরেশনের ভিজিলেন্স কমিশন একই অবস্থা হবে না, রাজ্য সরকারের ভিজিলেন্স কমিশনের যা হয়েছে এবং রিপোর্টগুলি ঠিক সময়ে দেওয়া হবে এবং রিপোর্টের উপরে অ্যাকশন নেওয়া হবে। সেটা আশা করি। দু-একটা জিনিস তিনটে কমন ট্যাক্স ওয়েস্ট বেঙ্গল স্টেট ট্যাক্স অন প্রফেশন্স trades callings and Employments Act, 1979 এইটা কর্পোরেশনের আদায় করার অধিকার কেড়ে নিয়ে নেওয়া হচ্ছে, রাজ্য সরকার কেড়ে নিলেন এবং এর পর থেকে ১০ টাকা এনলিস্টমেন্ট ফি জমা দিয়ে ট্যাক্স কালেক্ট করবেন রাজ্য সরকার ইন প্রিন্সিপল সিঙ্গল পয়েন্ট কালেকশন অফ ট্যাক্স করতে চেয়েছেন।

আমি ব্যক্তিগতভাবে এবং আমাদের পার্টি এর পক্ষে। আপনি বুদ্ধদেববাবু বলুন তার সরকার তার পার্টি ইন প্রিন্সিপল সিঙ্গল পয়েন্ট কালেকশন অফ ট্যাক্স সমর্থন করেন কিনা।

আপনি কর্পোরেশনের ক্ষেত্রে বলছেন লোকে হ্যারাস হয় দু জায়গায় ট্যাক্স দিতে হয় বলে আপনি বলছেন, আপনি তুলে দেবেন, রাজ্য সরকার কালেক্ট করবে। সেন্টার আপনারদের বলেছে, সেলস ট্যাক্স এবং অক্ট্রয় তুলে দিয়ে একটা কনসাইনমেন্ট ট্যাক্স করুন। কেন্দ্র পুরো টাকা রিইম্যারসমেন্ট করে দেবে। আপনি কর্পোরেশনকে ৫ কোটি টাকা, মিউনিসিপ্যালটিকে ৫ কোটি টাকা, হাওড়া কর্পোরেশনকে এক কোটি টাকা কমপেনসেশন করবেন বলছেন। এদের ট্যাক্স আদায় করার ক্ষমতা কেড়ে নিলেন। আপনি ইন প্রিন্সিপল সকলের ক্ষেত্রে সেই একটা প্রিন্সিপল করে দেবেন লোকের হ্যারাসমেন্ট কমাবার জন্য। তা যদি করেন আমরা সমর্থন করব। তা নাহলে এই অংশের বিরোধিতা করি। তিনটে মিউনিসিপ্যালিটির টিচারদের ক্ষেত্রে, মিউনিসিপ্যালিটির টিচারদের একটা সেপারেট ক্যাটাগরি রাখা হত। তাদের ৬৫ বছরে রিটায়ারমেন্ট। এইটা একটা ফেসিলিটি তারা দীর্ঘদিন পেয়ে আসছেন। আমাদের ট্রেড ইউনিয়নের ভাষায় বলে, একসিস্টিং বেনিফিটস ক্যান্ট বি কারটলড। আপনারা সেই অধিকার কেড়ে নিচ্ছেন এবং বলছেন স্টেট গভর্নমেন্ট এটা করবেন। আপনারা বলছেন, দি স্টেট গভর্নমেন্ট শুড হ্যাভ দি পাওয়ার টু ইনট্যারভেন ইন দি ম্যাটার অফ এক্সটেনশন অফ সার্ভিসেস অফ দি টিচারস। তার মানে ৬৫ বছর অবধি থাকবেন কিনা এই ক্ষমতা মিউনিসিপ্যালিটির থাকছে না। মিউনিসিপ্যাল টিচারসরা ৬৫ বছর অবধি কাজ করতে পারবেন না। রাজ্য সরকার যেমন প্রাথমিক শিক্ষকদের বয়স কমিয়ে ৬৫ থেকে ৬০ করে দিয়েছেন এইখানেও তা করবেন। আমি এই অংশের বিরোধিতা করি। আমার সেদিন থাকার সুযোগ হয়েছিল যেদিন কলকাতা এবং হাওড়া নয় সমস্ত মিউনিসিপ্যালিটির বুদ্ধদেববাবু ভিজিলেন্স কমিশন করার কথা বলেছিলেন। হাওড়াতেও এটা করার সময় হয়েছে। সেদিন বুদ্ধদেববাবু হাওড়ায় মেয়রের সঙ্গে

কথা বলছিলেন। মালটি স্টোরিড বিল্ডিংসের ক্ষেত্রে হাওড়াতেও কিছু ব্যবস্থা নেওয়া উচিত। কলকাতার মতো হাওড়াও হ্যাজ বিকাম অ্যা কনক্রিট জঙ্গল। ইল্লিগ্যাল কংক্রিট জঙ্গল হয়েছে। সেখানে নিজেরা বলছেন তৈরি করা বাড়ি আবার ভাঙ্গো। কর্পোরেশনের হাতে প্ল্যান স্যাংশনের অধিকার। কোথায় সেই নিয়ম ভেঙ্গে বাড়ি হচ্ছে কিনা দেখা হচ্ছে কি। আপনি তিন-চারটে স্যালুটরি করবেন যাতে এই রকম বেআইনি বাড়ি বন্ধ হয়ে যায়। সেই একই ক্ষেত্রে কলকাতায় এই মিউনিসিপ্যাল রুলস অ্যাক্ট ছিল। মাল্টি স্টোরিড বিল্ডিংসের ক্ষেত্রে কিন্তু কলকাতায় আবার পুরানো প্রমোটারসরা নেমেছে এবং মাল্টি স্টোরিড বিল্ডিংস হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনলি যে জন্য এটা আরও বেশি হচ্ছে না তার কারণ কলকাতায় জমির একটা অসুবিধা আছে। এর জন্য প্রোমোটাররা এখন পুরোনো বাড়ি কিনে তার জায়গায় মাল্টি স্টোরিড বিল্ডিংস করার কাজে নেমেছেন। শোভনবাবু উল্লেখ করেছেন যে আপনার কর্পোরেশন থেকে ট্যাক্সের অ্যাসেসমেন্ট হচ্ছে না। আমি একটা বাড়ির নাম করে বলছি, আমার কনস্টিটিউয়েন্সিতে—ব্যাবিলন-একটা মাল্টিস্টোরেড বিল্ডিং, এক একটা ফ্ল্যাট সেখানে ২০ থেকে ২৫ লক্ষ টাকায় বিক্রি হয়েছে, সেই বিল্ডিং-এর লোকদের নাম ভোটার লিস্টে উঠে গিয়েছে কিন্তু ২-২।। বছর হয়ে গেলেও সেটার অ্যাসেসমেন্ট হয়নি। কে এর জন্য পেনাল্টি দেবে? অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট বছরের পর বছর ডিলে করছে এর ফলে সেখানে কর্পোরেশন রেভিনিউ লস করছেন। কলকাতায় যদি শুধু ঐ মাল্টিস্টোরেড বাড়ি এবং প্রপার্টির অ্যাসেসমেন্ট প্রপারলি হয় এবং ট্যাক্স আদায় হয় তাহলে আমি দায়িত্ব নিয়ে বলছি অনেক কাজ হবে। তার সঙ্গে এই অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্টের এবং বিল্ডিং ডিপার্টমেন্টের দুর্নীতিও বন্ধ করতে হবে। এটা শুধু ভিজিলেন্স কমিশন করে হবে না, এসব যদি করতে পারেন তাহলে কলকাতা কর্পোরেশনের ডেফিশিট আপনাকে দিতে হবে না। আপনি রাজাবাজারে বাড়ি ভাঙ্গতে গেলে, সেখানে গুলি চলল, আপনি অ্যাকশন নেবার চেষ্টা করছেন, এই সেদিন বলছিলেন হাওড়ায় এ ধরনের অ্যাকশন নেবেন কিন্তু গতকাল হাউসে যেটা বলেছি, আজকেও বলছি পুরো সমাজের আবহাওয়াটা এই প্রমোটাররা নষ্ট করে দিচ্ছে। দারিদ্র এবং বেকারির সুযোগ নিয়ে স্থানীয় গুন্ডা রাজনৈতিক নেতৃবৃন্দ পুলিশ উকিল এবং কোর্ট এইসব মিলিয়ে একটা নেকসাস তৈরি হয়েছে। আমি আপনাকে দুঃখের সঙ্গে বলছি, আপনারা এতে রুলিং পার্টি বলে বেশি যুক্ত হয়ে যাচ্ছেন। এই যে কলকাতা কর্পোরেশন একটা আইন করেছে পুকুর বুজিয়ে বাড়ি করার ব্যাপারে, এটা এখনই বন্ধ করা উচিত। ১।। বিঘা পর্যন্ত পুকুর বুজিয়ে বাড়ি করা যাবে। ঢাকুরিয়ার তেলিপাড়ায় এ নিয়ে গন্ডগোল হয়েছে। গত পরশুদিন ঐ এলাকায় কাউন্সিলার রামগড়ে একটা পুকুর বুজিয়ে বাড়ি করতে গিয়ে ট্রিমেন্ডাস অপজিশনের সম্মুখীন হয়েছেন। বাঙ্গুরের বাড়ি ভেঙ্গে পড়ল, বললেন পুকুর বুজিয়ে বাড়ি করা যাবে না আবার কর্পোরেশন মিটিং করে ৯১ সালে বললেন ১।। বিঘা পর্যন্ত পুকুর বুজিয়ে বাড়ি করা যাবে। অবিলম্বে এটা বন্ধ করতে হবে। তাই এইসব রিজার্ভেশন নিয়ে এই বিলের উপর বক্তব্য রাখলাম এবং আমাদের মান্নান সাহেবের অ্যামেন্ডমেন্ট সমর্থন করে শেষ করলাম।

[5-10 — 5-20 P.M.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে বেঙ্গল মিউনিসিপ্যাল অ্যাক্ট, ক্যালকাটা কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল এবং হাওড়া

কর্পোরেশন অ্যামেন্ডমেন্ট বিল এনেছেন আমি সে সম্বন্ধে কয়েকটি কথা বলব। এটা একটা ট্যাক্সেশনের ব্যাপার। একটা সভ্য দেশের সভ্য মানুষ আমরা, আমরা যতই প্রগতির দিকে এগুচ্ছি তত তার জটিলতাও বৃদ্ধি পাচ্ছে। স্যার, আমরা জানি যে একটা সভ্য দেশ চালাতে গেলে মানুষকে ট্যাক্স দিতেই হবে। ট্যাক্স দেওয়াটা সমাজে বাধ্যতামূলক সরকার বা এই ধরনের প্রতিষ্ঠান চালাতে গেলে সম্পদ সংগ্রহ মানুষের কাছ থেকে করতেই হয়। কিন্তু সেই সম্পদ সংগ্রহের ক্ষেত্রে আমরা দেখছি যে ব্যাপারগুলি ক্রমশ জটিল হয়ে যাচ্ছে। একথা ঠিকই যে স্বায়ত্তশাসিত সংস্থা যেগুলি আছে তাদের কতকগুলি অধিকার দেওয়া আছে। নির্বাচিত সদস্যরা সেখানে বসে বিভিন্ন রকমের কর নির্ধারণ করেন। কিন্তু এখন কর কাঠামোটা এমনভাবে হচ্ছে যে যার ফলে আমরা দেখছি বিভিন্ন স্তরে মানুষকে কর দিতে হচ্ছে। সৌগতবাবু বলেছেন যে সিঙ্গল পয়েন্ট ট্যাক্স হলে খুব ভাল হত। আমরা এখানে এই বিষয়কে বিবেচনা করে রাজ্য সরকার, পৌর দপ্তর এই যে অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন, বিশেষ করে এই ধরনের স্বায়ত্ত শাসিত সংস্থার মিউনিসিপ্যালিটি ইত্যাদির ক্ষেত্রে এই ধরনের ট্যাক্স আদায়ের জন্য রাজ্য সরকার একটা দায়িত্ব গ্রহণ করতে চাইছেন। সেটা তো স্বাগত করার বিষয় এবং সঙ্গে সঙ্গে রাজ্য সরকার এই কথাও বলছেন যে এর ফলে এই সংস্থাগুলোর যেখানে যেখানে আর্থিক ক্ষতি হবে, সেই আর্থিক ক্ষতি তারা পুষিয়ে দেবেন এবং আমরা লক্ষ্য করে দেখেছি, শঙ্করবাবু নিজে মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, এখানে আরও অনেকে আছেন মিউনিসিপ্যালিটির সঙ্গে তারা যুক্ত, এই ট্যাক্স আদায় করা তাদের কাছে কত কঠিন হয়ে পড়ে এবং এই ট্যাক্সের ফিকসেশন যেভাবে হয়, এই ফিকসেশনের ব্যাপার থেকে ওরাও নিজেরা সব সময় সন্তুষ্ট থাকতে পারেন না। ওদের যে মেশিনারি আছে, সেই মেশিনারি দিয়ে ট্যাক্স কালেক্ট করে ওরা আনতে পারে না। মিউনিসিপ্যালিটিগুলো সম্পদ বৃদ্ধি করুক সেটা আমরা চাই। কিন্তু সেই সম্পদ সৃষ্টি করার ক্ষেত্রে যে অসুবিধাগুলো ওদের রয়েছে, সেই মেশিনারি সেইভাবে কাজ করে না। এই ক্ষেত্রে সরকার থেকে যে দায়িত্ব নেওয়া হচ্ছে, রাজ্য সরকারের পক্ষ থেকে যে দায়িত্ব নেওয়া হচ্ছে এবং মানুষকে এক দিকে থেকে রিলিফ করার জটিলতা থাকে, আর এক দিক দিয়ে ট্যাক্সটা গ্যারান্টি হওয়ার দিক থেকে ট্যাক্সটা কলেকটেড হবে। এবং এই ট্যাক্সটা যদি কালেকটেড হয়ে, তার ডিসট্রিবিউশনের পার্টে এসে দেখা যায়, বহু মিউনিসিপ্যালিটি, কেউ কেউ বললেন যে দুর্বল মিউনিসিপ্যালিটি, পিছিয়ে পড়া মিউনিসিপ্যালিটি, তাদের তো অনেক সমস্যা আছে, এই ট্যাক্সটা যদি সেন্ট্রালাইজ ম্যানারে স্টেট গভর্নমেন্টের কাছে আসে তাহলে জাস্টিসের ক্ষেত্রে আমরা দেখব মিউনিসিপ্যালিটিগুলো যে সম্পদ থেকে বঞ্চিত হচ্ছে, বিশেষ করে পিছিয়ে পড়া গরিব মিউনিসিপ্যালিটিগুলো তারা আরও বেশি বেনিফিট পাবেন। কাজেই সেদিক থেকে নজর রেখে রাজ্য সরকার এই ট্যাক্স অ্যামেন্ডমেন্টের যে বিল নিয়ে এসেছেন, সেটাকে নিশ্চিত ভাবে আমরা সমর্থন করছি এবং তার সঙ্গে সঙ্গে আমরা এখানে দেখছি যে হাওড়া কর্পোরেশনের ঘটনা, সেখানে যে প্রশ্ন তুলেছেন জটুবাবু, যে একটা নির্বাচিত সংস্থা, যেখানে নির্বাচিত হয়ে এসেছে, সেখানে একজন অফিসিয়াল, তাকে আবার কেন এর মধ্যে আনা হচ্ছে। ওরা জানেন, জটু বাবু নিশ্চয়ই জানেন যে এই যে হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট বলে যে সংস্থা ছিল, এই হাওড়া শহরে নানা রকম উন্নয়নমূলক পরিকল্পনাগুলো যে গ্রহণ করত, তারা সেইগুলোর ক্ষেত্রে একটা যাতে গ্যাপ কোনও কিছু না থাকে, সেইজন্য হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্টের যিনি

চেয়ারম্যান, তাকে ইনক্লুড করা হয়েছিল। আজকে সেই জায়গাটা যদি না থাকে, সেই ট্রাস্ট যদি ভেঙ্গে গিয়ে সি এস ডি এ-র সঙ্গে যুক্ত হয়ে যায়, তাহলে এই ধরনের সংস্থা, সেই সংস্থার প্রতিনিধিত্ব আমরা স্বায়ত্ত শাসনের ক্ষেত্রে মেনে নেব, কি মেনে নেব না? আমি মনে করি যে এই ধরনের প্রতিনিধিত্ব মেনে নেওয়াটা সঠিক এবং এই ধরনের সংস্থা, যারা এই পরিকল্পনাগুলো করছে, পরিকল্পনা করে তারা বাস্তবে রূপায়িত করার জন্য যে এগোচ্ছে, এটা যারা নির্বাচিত সদস্য তাদের সামনে আসা উচিত, তাদের মনোভাবটা তারা বলবেন এবং নির্বাচিত সদস্য তারা যেভাবে ভাবছেন, সেটা তাদের জানা উচিত। কাজেই তার মধ্যে দিয়ে ব্যাপারটা অনেক কো-অর্ডিনেটেড ওয়েতে এগোবো। আমরা কাজগুলো করতে পারব। সেদিক থেকে রাজ্য সরকার খুব বাস্তব জায়গায় দাঁড়িয়ে এই ধরনের একজন সরকারি আমলা বলুন, আর যাই বলুন, এই ধরনের আমলাকে যে প্রতিনিধিত্বমূলক ভাবে নিয়ে এসেছেন, এর ফলে আমরা এই ধরনের কর্মচারিদের মধ্যেও এই আশ্বাস বিশ্বাস, এইগুলো গড়ে তুলতে পারব। এটা স্বায়ত্ত শাসিত সংস্থার সঙ্গে তারা এগিয়ে আসবেন এবং ভাল ভাবে কাজ করবেন। এই জন্য এই বিলকে আমি সমর্থন জানাচ্ছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সংক্ষেপে দু-একটি কথা বলব। এই বিলের সংশোধনী যিনি তুলেছেন, অন্য একজন মন্ত্রী বাকিটা বলবেন। এখানে একটা প্রশ্ন উঠেছে, একটা নীতিগত প্রশ্ন, আমরা মিউনিসিপ্যালিটির কাছ থেকে এই যে ট্রেড ট্যাক্স, এটা নেওয়া নীতিগত ভাবে ঠিক হচ্ছে কি না। এই প্রসঙ্গে সৌগত বাবু আরও কিছু প্রশ্ন তুলেছেন। আমি শুধু এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই, যখন কেন্দ্র এবং রাজ্যের আর্থিক সম্পর্কের কথা বলছেন, একটা কথা মনে রাখবেন, আমাদের রাজ্য এবং কেন্দ্রের আর্থিক প্রসঙ্গ যেটা হয়ে আছে, আমাদের গোটা রাজ্যের বাজেটের শতকরা ৮০ ভাগ হচ্ছে রাজ্যের। আর শতকরা ২০ ভাগের বেশি কখনই কেন্দ্রের নয়। দ্বিতীয়ত হচ্ছে রাজ্যের সঙ্গে যদি মিউনিসিপ্যালিটিগুলোর সম্পর্কের ক্ষেত্রে বলা হয়, সেখানে অবস্থাটা ঠিক উল্টো। এই মুহূর্তে আমাদের মিউনিসিপ্যালিটিগুলো পশ্চিমবাংলায় যারা চালান, এখানে যারা বিরোধী দলেরও আছেন, মিউনিসিপ্যালিটিগুলো চালাচ্ছেন তারা জানেন, আমরা আন্তরিক ভাবে বিশ্বাস করি ক্ষমতা বিকেন্দ্রীয়করণ বলেই আমাদের রাজ্যের মিউনিসিপ্যালিটিগুলো, ১১৬টি মিউনিসিপ্যালিটি, তাদের আর্থিক যে সঙ্গতি, তার ২০ ভাগ, তারা তাদের নিজেদের দায়িত্বে করেন। আর শতকরা ৮০ ভাগ টাকা রাজ্যের দপ্তর থেকে আসে। রাজ্য সরকারের কাছ থেকে আসে। শতকরা ৮০ ভাগ টাকাই রাজ্য সরকারের কাছ থেকে আসে। এই অবস্থাটা বিচার করে রাজ্যের বামফ্রন্ট সরকার অক্ট্রয় মোটর, ভেইকেলস ট্যাক্স, অ্যামিউসমেন্ট ট্যাক্স, প্রভৃতি সমস্ত ট্যাক্সগুলি সম্বন্ধে নীতিগত সিদ্ধান্ত নিয়েছেন যে, এগুলি মিউনিসিপ্যালিটিগুলির হাতে দেওয়া হবে এবং সে অনুযায়ী মিউনিসিপ্যালিটিগুলির আর্থিক সঙ্গতি বাড়াবার জন্য তাদের হাতে দিয়েছেন।

দ্বিতীয় কথা হচ্ছে, এখানে কথা উঠেছে, বোধ হয় সৌগতবাবুই সব চেয়ে বেশি বললেন সিঙ্গল পয়েন্ট থেকে ট্যাক্স নেবার প্রশ্নে। আমি সৌগতবাবুকে বলব যে, মনোযোগ দিয়ে গত দু বছর যা চলছিল তা একটু বোঝার চেষ্টা করুন। দু জায়গা থেকে ট্যাক্স নেওয়া চলছিল। ব্যবসায়ীদের সংস্থাগুলি সকলে এক মত হয়ে আমাদের বলেছিলেন, যে পরিমাণ

ট্যাক্স দিতে বলছেন, তাই দেব, কিন্তু দু জায়গা থেকে নেবেন না।' এটা ওরা বার বার বলেছেন। আপনারা এখন এটার বিরোধিতা করছেন। এটা ঠিক হচ্ছে না। তাদের মধ্যে আপনাদের বন্ধু-বান্ধবরাই বেশি আছেন। তারা আমাদের বলছেন, দু জায়গা থেকে নেবেন না, এক জায়গা থেকে নিন।' এটা শুধু কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটিগুলির ওপর ছিল তা নয়, ওদের হাতেও ছিল, আমাদের হাতেও ছিল। এটা এত দিন দু জায়গায় চলছিল। এখন আমরা দু জায়গায় পরিমাণ একই রেখে এক জায়গা থেকে নিতে চাইছি। এই প্রসঙ্গে কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্ন কখনই আসতে পারে না। সেলস ট্যাক্স আমাদের হাতে আছে, তা আমরা কখনই কেন্দ্রীয় সরকারকে ছেড়ে দিতে পারি না।

তৃতীয় যে কথা এখানে তোলা হয়েছে, তা হচ্ছে ট্যাক্স আদায়ের প্রশ্নে। এখানে আমি বলছি যে, আমরা এ সব ক্ষেত্র থেকে যে ট্যাক্স তুলছি তা মিউনিসিপ্যালটিগুলিতে ফেরত দিয়ে দিচ্ছি। অনেকেই এটা জানেন না। সেজন্য কেউ কেউ প্রশ্ন করলেন, ' কবে দেবেন, না দেবেন না?' আমি তাদের বলছি, তারা মিউনিসিপ্যালিটিগুলিতে গিয়ে একটু খবর নিয়ে দেখবেন, তারা যা তুলতে পারতেন তার চেয়ে বেশি পরিমাণ অর্থ তাদের দিয়ে দিয়েছি এবং এটা প্রোপোরশনেটলি যা বাড়ার তা বাড়বে।

মাননীয় বিরোধী সদস্যরা এখানে একটা উদ্বেগ প্রকাশ করে বললেন যে, মিউনিসিপ্যালিটিগুলিকে আর নতুন করে আর্থিক চাপ দেবেন না। এই উদ্বেগ সম্পর্কে আমরাও যথেষ্ট সতর্ক। আমি এ প্রসঙ্গে শুধু বলতে পারি যে, আমরা যা নিচ্ছি তার চেয়ে বেশি তাদের ফিরিয়ে দেব।

চতুর্থ কথা হচ্ছে, ভিজিলেন্স কমিশন। কলকাতা কর্পোরেশনের কাজকর্মের ব্যাপারে আমার কোনও আত্ম-সন্তুষ্টি নেই। বিরোধী সদস্যরা বার বার কলকাতা কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্ট, অ্যাসেসমেন্ট ডিপার্টমেন্ট সম্পর্কে আমাদের সতর্ক করার চেষ্টা করলেন। আমি তাদের শুধু এটুকুই বলছি, সমস্ত ডিপার্টমেন্টে কি হচ্ছে, না হচ্ছে সে সম্পর্কে আমরা সতর্ক আছি এবং সেজন্যই আমরা এটা করতে চাইছি। আমরা সঠিক পদক্ষেপই গ্রহণ করতে চলেছি। আমরা সতর্ক আছি বলেই নিয়ম মতো এই কাজ করতে চলেছি। নিয়ম মতো এই কাজ করতে না পারলে অসুবিধা হতে পারে। মাননীয় সদস্য বক্তৃতা করে চলে গেলেন, উনি হয়ত জানেন না, কিন্তু আমরা জানি বর্তমানেও কলকাতা কর্পোরেশনে ভিজিলেন্সের একটা সেল আছে, কর্পোরেশনের অফিসাররাই সেটা চালান একজিকিউটিভ অর্ডারে কিন্তু তাদের কি ক্ষমতা, কি করতে পারেন, না পারেন কিছুই তারাও জানেন না। সে জন্যই আইনের ধারার মধ্যে ভিজিলেন্সকে আনা হচ্ছে এবং ক্ষমতা যথেষ্ট বাড়ানো হচ্ছে। যে ক্ষমতা দেওয়া হচ্ছে সে ক্ষমতার খানিকটাও যদি প্রয়োগ করতে পারেন, তাহলে যে অবস্থা চলছে তার খানিকটা পরিবর্তন করা যাবে।

এছাড়া আর বেশি কিছু বলবার নেই। আমি এই কথাটুকুই বলতে চেয়েছিলাম।

[5-20 — 5-36 P.M.]

**শ্রী অশোক ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে তিনটি সংশোধনী বিল

এখানে উত্থাপন করেছিলাম সে তিনটি বিলকে যারা সমর্থন করেছেন তাদের ধন্যবাদ জানাচ্ছি। যারা সংশোধনীগুলি বিরোধিতা করে তার ওপরে যে সংশোধনী এনেছেন সে সংশোধনীর আমি বিরোধিতা করছি।

স্যার, আইনে, পৌরসভাগুলির যে অধিকার আছে সে অধিকারে হস্তক্ষেপ করা আমাদের উদ্দেশ্য নয়। আপনি জানেন যে, পৌরসভাগুলিকে অধিকারের দিক দিয়ে এবং অর্থনৈতিক ভাবে শক্তিশালী করবার জন্য গত ১৫ বছর ধরে আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন। সে উদ্দেশ্যে বিভিন্ন সময়ে বিভিন্ন ধরনের আইন প্রণয়ন করা হয়েছে এবং বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। অতীতে আমাদের রাজ্যে এ ধরনের কোনও ব্যবস্থাই ছিল না। আমরা পৌরসভাগুলির ক্ষমতাকে কেড়ে নেবার জন্য এতটুকু ইচ্ছুক নই। বরঞ্চ আমরা যেমন কেন্দ্রের কাছ থেকে রাজ্য সরকারের হাতে অধিক ক্ষমতা চাই, তেমনি রাজ্য সরকার পৌরসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে কাজ করাতে চায়। আমাদের রাজ্যের উন্নয়নের শতকরা ৫০ ভাগ কাজ পৌরসভা এবং পঞ্চায়েতের মাধ্যমে করা হয়েছে। এই কারণেই পৌরসভাগুলির -কলকাতা পৌরসভার যে আইন, হাওড়া কর্পোরেশনের যে আইন তা নতুন করে ১৯৮০ সালে করা হয়েছে। ওরা এই আইনের বিরুদ্ধে। ভারতবর্ষের আর কোনও পৌরসভায় এইরকম ক্ষমতা নেই যা আমরা পশ্চিমবঙ্গে রচনা করতে পেরেছি। আমরা বিকেন্দ্রীকরনের দিকে বেশি করে গুরুত্ব দিয়েছি। স্বাভাবিকভাবেই ঐ ইচ্ছা আমাদের নেই। আমি বিরোধী সদস্যদের কাছে অনুরোধ করব, যখন বিলগুলি উপস্থাপনা করা হয়েছে তখন বিলগুলি যদি ভাল করে পড়তেন, বিলের মধ্যে স্টেটমেন্ট অফ রিজন্স অ্যান্ড অবজেকশন্স যা আছে, ফিনান্সিয়াল মেমোরান্ডাম যা আছে সেটা যদি ভাল করে দেখতেন তাহলে হয়তো এত আলোচনা করার দরকার হত না। কিন্তু বুঝে উঠতে পারেন নি বলেই এই সংশোধনীর বিরোধিততা করছেন। বিরোধিতা করার কোনও প্রয়োজন ছিল না। এই বিল সম্পূর্ণভাবে জনস্বার্থে পৌরসভাগুলির স্বার্থে। পৌরসভাগুলিকে শক্তিশালী করার জন্য এর প্রয়োজনীয়তা আছে এবং বিশেষ করে আপনারা দেখেছেন ট্রেড লাইসেন্সের যে বিষয়টি এখানে আনা হয়েছে সেখানে পরিষ্কারভাবে বলা হয়েছে ট্রেড লাইসেন্সের ক্ষেত্রে যে টাকা পৌরসভাগুলি আদায় করবে সেই অর্থের সম-পরিমাণ অর্থ আমরা দিচ্ছি। কলকাতা পৌরসভাকে এই বছরে ৫ কোটি টাকা দিয়েছি। হাওড়া কর্পোরেশনকে ১ কোটি টাকা দিয়েছি এবং অন্যান্য পৌরসভাগুলিকে ২ কোটি ৯৭ লক্ষ টাকা দিয়েছি। ১৯৯০-৯১ সালে এই সমস্ত পৌরসভাগুলি এর থেকেও কম আদায় করতে পেরেছে, তাসত্ত্বেও বেশি অর্থ দিয়েছি। আগামী বছরে একই পরিমাণ অর্থ দেব। শঙ্করবাবু বলেছেন, এই টাকা কিস্তিতে দেওয়া হয়, মাঝে মাঝে দেওয়া হয়। আমরা একেবারে দিইনি, দুবারে দিয়েছি। তবে উনি ঠিক জানেন না কারণ পৌরসভায় যেতে পারছেন না নানা কারণে চাপ আছে সেইজন্য যেতে পারছেন না। সিঙ্গল পয়েন্ট ট্যাক্সের যে ব্যাপারটা এসেছে সেটা এই কারণে এসেছে, আপনারা জানেন ওয়েস্ট বেঙ্গল State tax on professions trades callings and Employment Act—1979 যা আছে, একইভাবে বঙ্গীয় পৌর আইন ৮২ ট্যাক্স অন প্রফেশন্স ট্রেড অ্যান্ড কলিঙ্গ, ১৯৯, ক্যালকাটা কর্পোরেশন, সেখানেও তাই আছে। ১০২ হাওড়া পৌরসভায় সেই একই আইন আছে। একই ধরনের কর নানা জায়গায় আরোপিত হতে পারে না এবং হাওয়া উচিতও

নয়। ব্যবসায়ীরা হয়রানি হতে পারে। আমাদের রাজস্বের যে আয়, সেই আয় কমে যেতে পারে। সেইজন্য নতুনভাবে ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৯০ সালে কার্যকর হয়েছে। এতে রাজস্বের পরিমাণ বৃদ্ধি পেয়েছে। শুধু তাই নয়, পৌরসভায় যা নিজস্ব আয় আছে, শতকরা ৮০ ভাগ আয় হয় হোল্ডিং ট্যাক্স থেকে। সেটা সম্পূর্ণভাবে তাদের হাতেই থাকছে। পৌরসভাগুলি কোনও জায়গায় ব্যবসা-বাণিজ্য, শিল্প সংস্থা করবার ক্ষেত্রে যে অধিকার ছিল সেই অধিকার পৌরসভাগুলির হাতে থাকছে। সেইজন্য সার্টিফিকেট অফ এনলিশমেন্টের ব্যবস্থা রেখেছি। পৌরসভাগুলির পক্ষ থেকে ইস্যু করা হবে ১০ টাকার বিনিময়ে। তারা যে টাকা রাজ্য সরকারের মাধ্যমে পেতেন তার অতিরিক্ত ১০ টাকা করে পাচ্ছে। অনেকের মনে হয়েছিল পৌরসভাগুলির এক্ষেত্রে ট্রেড লাইসেন্সের যে নিয়ন্ত্রণ সেই নিয়ন্ত্রণ বুঝি চলে গেল। কিন্তু নিয়ন্ত্রণ থাকবে তাদেরই হাতে। আপনারা জানেন, অনেক পৌরসভা আছে রাজ্য সরকারের যে পরিকাঠামো সেইরকম বৃহৎ পরিকাঠামো নেই। সেই কারণে রাজ্য সরকারের যে পরিকাঠামো আছে সেটা যদি ব্যবহার করতে পারি তাহলে সঠিকভাবে ভাল রাজস্ব বৃদ্ধি হতে পারে। আমি যতদূর জেনেছি তাতে এ বছর আমাদের এই নীতি এবং ব্যবস্থা কার্যকর হওয়ার পরে রাজ্যের যে আয় সেই আয় অনেক ক্ষেত্রে বৃদ্ধি পেয়েছে। মাননীয় বিরোধী সদস্যদের ধন্যবাদ দিচ্ছি যে তারা এই প্রস্তাবকে সমর্থন করেছেন। কিন্তু এ ক্ষেত্রে যেভাবে আইনটা আছে, সেই আইনকে যদি সম্পূর্ণভাবে কার্যকর করতে পারা যায় তাহলে হয়ত আমাদের কলকাতা পৌর কর্পোরেশন সম্পর্কে সাধারণ মানুষের পক্ষ থেকে যে সমস্ত অভিযোগ আসে সেগুলি যথাসাধ্য সংশোধন করতে পারি এবং সাধারণভাবে মানুষের কাজে লাগাতে পারি।

শিক্ষকদের সম্বন্ধেও কেউ কেউ বলেছেন, তাদের ৬৫ বছর বয়স পর্যন্ত কাজের ব্যাপারে আমাদের প্রস্তাব হল যে, রাজ্যের শিক্ষকদের অবসর নেওয়ার যে নীতি আছে সেই নীতির সঙ্গে সামঞ্জস্য রাখার জন্য এই সংশোধনী রাখা হয়েছে। এখন নতুন করে ৬০/৬৫ বছর সম্পর্কে কোনও বিতর্কের মধ্যে যেতে চাইছি না, শুধু সামঞ্জস্য রাখার জন্যই এই সংশোধনী উপস্থিত করা হয়েছে। সেজন্য আমি আশা করব এই সংশোধনীতে আমাদের এখানে যে ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে তার ফলে পৌরসভাগুলি শক্তিশালী হবে। তাই আমি আবার এই সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Now, first we are taking up the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992.

The motion of Shri Ashoke Bhattacharyya that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

### Clause 1

**Mr. Speaker :** There is an amendment to Clause 1 by Shri Abdul Mannan being amendment No. 2. The amendment is in order. I now call upon Shri Abdul Mannan to move his amendment.

I do not find Shri Mannan. Where is Shri Mannan? Since Shri

Mannan is not present here at this moment, his amendment is not moved.

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker :** There are amendments to Clause 2 by Shri Abdul Mannan being amendment Nos 3, 4, & 5. The amendments are in order. Shri Mannan may now move his amendments. As Shri Mannan is now absent, his amendments are not moved.

There is also an amendment to Clause 2 by Shri Lakshmi Kanta Dey being amendment No. 9. I call upon Shri Dey to move his amendment.

**Shri Lakshmi Kanta Dey :** Sir, I beg to move that in Clause 2, in proposed section 27A for the sub-section 8, the following be substituted :

> "(8) In the case of non-acceptance or partial acceptance in a modified form of any recommendation of the Vigilance Authority by the Corporation, the Corporation if it consider necessary, may refer any such case to the State Government for approval."

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I am accepting the amendment.

The motion of Shri Lakshmi Kanta Dey that in Clause 2, in proposed section 27A for the sub-section 8, the following be substituted :

> "(8) In the case of non-acceptance or partial acceptance in a modified form of any recommendation of the Vigilance Authority by the Corporation, the Corporation if it consider necessary, may refer any such case to the State Government for approval.", was then put and agreed to.

The question that Clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 3**

The question that clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 4**

**Mr. Speaker :** There is an amendment to Clause 4 by Shri

Abdul Mannan, being amendment No. 6. Shri Mannan may move his amendment. As Shri Mannan is now absent, the amendment is not moved.

The question that Clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 5**

The question that Clause 5 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 6**

**Mr. Speaker :** There are amendment to Clause 6 by Shri Abdul Mannan being amendment Nos. 7 & 8, Shri Mannan may now move his amendment. I don't find Shri Mannan now. Therefore, the amendments are not moved.

The question that Clause 6 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 7 to 9 and Preamble**

The question that Clauses 7 to 9 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1992, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Now we are taking up the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992.

The motion of Shri Ashoke Bhattacharyya that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Speaker :** There is an amendment to Clause 1 by Shri Abdul Mannan, being amendment No. 2. Shri Mannan may now move his amendment. As Shri Mannan is now not present, the amendment is not moved.

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 3**

**Mr. Speaker :** There is an amendment to Clause 3 by Shri Abdul Mannan, being amendment No. 3. Shri Mannan may move his amendment. Shri Mannan is not present now, as such the amendment is not moved.

The question that Clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 4 to 7 and Preamble**

The question that Clasues 4 to 7 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Ashoke Bhattacharyya :** Sir, I beg to move that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1992 as settled in the Assembly, by passed.

The motion was then put and agreed to.

**Mr. Speaker :** Finally we are taking up the Bengal Municipal (Amendment) Bill, 1992.

The motion of Shri Ashoke Bhattacharyya that the Bengal Municipal (Amendment) Bill, 1992, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

**Mr. Speaker :** There is an amendment to Clause 2 by Shri Abdul Mannan being amendment No. 2. The amendment is in order. Shri Mannan may move his amendment. Since Shri Mannan is not present here at this moment, the amendment is not moved.

The question that Clause 2 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 3

**Mr. Speaker :** There is an amendment to Clause 3 by Shri Abdul Mannan being amendment No. 3. Shri Mannan may now move his amendment. As Shri Mannan is now absent, the amendment is not moved.

The question that Clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 4

The question that Clause 4 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 5

**Mr. Speaker :** There is an amendment to Clause 5 by Shri Abdul Mannan being amendment No. 4. I call upon Shri Mannan to move his amendment. However, I do not find Shri Mannan now and as such the amendment is not moved.

The question that Clause 5 do stand part of the Bill, was then put and agreed to.

### Clause 6

The question that clause 6 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 7

**Mr. Speaker :** There is amendments to clause 7 (amendment No. 5&6), given by Shri Abdul Mannan. Shri Mannan may now move his amendment. (pause) Shri Mannan is not present in the House, so his amendments are not moved.

The question that clause 7 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 8 and Preamble

The question that clause 8 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Ashok Bhattacharyya :** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1992, as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 5-36 P.M. till 11 A.M. on Thursday, the 2nd April 1992 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 2nd April 1992 at 11.00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 11 Ministers of State and 164 Members.

### Held over Starred Questions

### (to which oral answers were given)

### Power Pilferage

***81.** (Admitted Question No. *237) **Shri Sailaja Kumar Das and Shri Saugata Roy :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state—

(a) the arrangements made by the Government and the West Bengal State Electricity Board to prevent power pilferage through unauthorised tapping of transmission lines and theft of equipments;

(b) the losses sustained by the Board due to unaccounted channelisation of power and theft of equipments during the last three years; and

(c) the contemplation of the State Government in the matter ?

[11-00 — 11-10 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) হুকিং ট্যাপিং ইত্যাদির মাধ্যমে অসদুপায়ে বিদ্যুৎ চুরি দমনে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্যদের সিকিউরিটি ও ভিজিল্যান্স বিভাগ নিয়মিত ভাবে বিভিন্ন জেলা জেলা প্রশাসনের সাহায্যে অভিযান চালিয়ে যাচ্ছে। সরকারের তরফ থেকে জেলা প্রশাসনকে সম্পূর্ণভাবে সহযোগিতা করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। সরকারের উচ্চতম পর্যায়ে অবস্থা পর্যালোচনা করে উপযুক্ত নির্দেশ দেওয়ার ব্যবস্থা করা হয়েছে।

বৈদ্যুতিক যন্ত্রাংশ চুরি দমনে ও পর্যদের সিকিউরিটি ভিজিল্যান্স বিভাগ প্রতিটি জেলার স্থানীয় প্রশাসন ও পুলিশের সঙ্গে যোগাযোগ রেখে চলেছে। এই দুষ্কার্য দমনে পর্যদের সংশ্লিষ্ট বিভাগ রাজ্য পুলিশের গোয়েন্দা শাখার সঙ্গে নিয়মিত যোগাযোগ রাখছে।

সরকারের পক্ষ থেকে জেলা শাসকদের বিশেষ নির্দেশ এ ব্যাপারে সতর্ক দৃষ্টি রাখার জন্য দেওয়া হয়েছে। পর্ষদের পক্ষ থেকে মাঝে মাঝে পত্র পত্রিকায় বিজ্ঞাপনের সাহায্যে চুরির বিরুদ্ধে প্রচার করা হয়।

(খ) (১) বিদ্যুৎ চুরির ক্ষেত্রে ঃ

১৯৮৮-৮৯ - ৪০০ এম ই

১৯৮৯-৯০ - ৪২৩ "

১৯৯০-৯১ - ৪৩৩ "

(২) বৈদ্যুতিক যন্ত্রাংশ চুরির ক্ষেত্রে-

১৯৮৮-৮৯ - ১২০.০ লক্ষ টাকা

১৯৮৯-৯০ - ১৯৩ "

১৯৯০-৯১ - ২৬৬.০৩ লক্ষ টাকা।

(গ) চুরির পরিমাণ প্রতি বছরই বৃদ্ধি পাচ্ছে এতে সরকার বিশেষ উদ্বিগ্ন চুরির বিরুদ্ধে জনমত কার্যকর ভাবে গড়ে তোলার জন্য গ্রুপলেভেলের ও জেলাস্তরের কমিটিগুলিকে আরও সজাগ হওয়ার জন্য নির্দেশ দেওয়া হচ্ছে, জেলা প্রশাসনকেও সর্বশক্তি দিয়ে এর মোকাবিলা করার জন্য বলা হচ্ছে। দলমত নির্বিশেষে সকল জনসাধারণকে সজাগ থাকার ও সহযোগিতার জন্য আবেদন করা হচ্ছে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের যে হিসাব দিলেন তাতে আমরা দেখছি '৮৮-৮৯ সালে ১২০ লক্ষ, '৮৯-৯০ সালে ১৯৩ লক্ষ এবং '৯০-৯১ সালে ২৬৬ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি গেছে এবং প্রতি বছরই এটা বাড়ছে। গত ৩ বছরে মোট চুরির পরিমাণ ৫ কোটি ৭৯ লক্ষ টাকা। এই যে চুরির ঘটনা বৃদ্ধি পাচ্ছে, এই ব্যাপারে গত কয়েক বছরে পুলিশের কাছে অভিযোগ দায়ের কতজনের বিরুদ্ধে হয়েছে এবং কতগুলো চার্জশীট হয়েছে, এই ব্যাপারে আপনি বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা নিয়মিত ভাবে বিদ্যুৎ বিভাগ থেকে এ সম্বন্ধে খোঁজ-খবর নিয়ে থাকি। তবে সমস্ত ডকুমেন্ট আমার কাছে নেই। প্রতি মাসে কত জনকে অ্যারেস্ট করা হয়েছে, এফ.আই.আর. করা হয়েছে, কি ফল হয়েছে, কি মালপত্র উদ্ধার করতে পেরেছি, এই বিষয়ে প্রতি মাসেই আমরা মনিটর করি। তবে কিছু মালপত্র যা উদ্ধার করা হয় সেটা আইনের চোখে বিদ্যুৎ পর্ষদের মেটিরিয়াল বলে প্রমাণ করা শক্ত হয়ে পড়ে। এইজন্য আমরা কিছুদিন আগে ডি.এম. এবং জেলাপরিষদের সভাপতিদের সঙ্গে মিটিং করেছিলাম। তারা দু'একটা সাজেশন দিয়েছিলেন, সেটাকে আমরা কার্যকর করার চেষ্টা করছি। আমরা অনেক মেটেরিয়াল ধরছি, সেটাকে আইনের চোখে রাজ্য বিদ্যুৎ পর্ষদের মেটেরিয়াল বলে চিহ্নিত করার ইন্ডিকেশন নেই। তবে মাননীয় সদস্য নোটিশ দিলে আমি ডিটেলস বলে দিতে পারব।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, চিত্রটা অতি ভয়ঙ্কর, ক্রমশ এটা

বাড়ছে। তিন বছরে দেখা যাচ্ছে ৫ কোটি ৭৯ লক্ষ টাকার বিদ্যুৎ চুরি গেছে। আপনার দপ্তরে ভিজিলেন্স এবং সিকিউরিটি দপ্তর কাজ করে থাকে। তাদের কি কেবলমাত্র পুলিশের কাছে চুরির ঘটনা ইনফর্ম করা ছাড়া অন্য কোন কাজ আছে? কতজন এর বিরুদ্ধে এফ.আই.আর. লজ করা হয়েছে, তার সংখ্যাটা আপনি জানাবেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যের সঙ্গে একমত যে দিনদিন চুরি বেড়ে যাচ্ছে, এটা উদ্বেগজনক। এই বিষয়ে একটা কিছু করা দরকার সে বিষয়ে আমরা নিঃসন্ধিহান। আমাদের যে সিকিউরিটি এবং ভিজিলেন্স আছে, এরা এফ.আই.আর লজ করা ছাড়া সেখানে এফ.আই.আর. ফলো করা, কোর্টে হাজিরা দেওয়া এইসব কাজ করেন এবং সেখানে সংশ্লিষ্ট ইঞ্জিনিয়াররাও যান। তবে সঠিক সংখ্যা কত সেটা আমার কাছে নেই। মাননীয় সদস্য নোটিশ দিলে আমি বলে দিতে পারব।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** যে যে আনঅথরাইজড ট্যাপিং হচ্ছে তার বিরুদ্ধে যে সমস্ত ব্যবস্থা গ্রহণের কথা আপনি উল্লেখ করলেন, সেগুলো ভাল। আপনি অ্যাপিল করেছেন সমস্ত দলমত নির্বিশেষে সবার কাছে, এটা ভাল। রাজনৈতিক অবস্থানের তারতম্য, যেমন আপনাকে বলি, আনঅথরাইজড ট্যাপিং, এটা বিদ্যুৎ সমস্যার সামনে একটা ভাইটাল প্রবলেম। যে যে পদ্ধতি আপনি অ্যাডপ্ট করছেন, এটাকে কম্ব্যাট করার জন্য যে স্টেপস গ্রহণ করা দরকার, এটাকে মপ-আপ করার জন্য ওয়ার ফুটিং স্টেপস গ্রহণ করা দরকার। আপনি জানেন যে, দু'বছর আগে বাগুইহাটিতে তিনজন মারা গিয়েছিল। সেখানে আনঅথরাইজড ট্যাপিং করতে গিয়ে ওভারলোড হওয়ার ফলে সঙ্কট দেখা দিয়েছিল। সেখানে বলা সত্ত্বেও, লিয়াজোঁ যেটা আছে, সেটাকে স্ট্রেনদেন করা এবং কো-অর্ডিনেট করা দরকার। এটাকে আরও শক্ত হাতে পলিটিক্যাল অ্যাফিলিয়েশন বাদ দিয়ে কিছু করতে পারেন কিনা, এটাই আপনার কাছে আমার জিজ্ঞাস্য?

[11-10 — 11-20 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা যখন যখন যেরকম খবর পাই বা সংবাদ পাই আমাদের সিকিউরিটি ভিজিলেন্স অফিসার রাজ্যের পুলিশ এবং সেখানে বিভিন্ন স্তরের যে কর্মী আছেন বা অফিসার আছেন, তারা গিয়ে ধরার চেষ্টা করেন। বেশিরভাগ ক্ষেত্রে দেখা যায় যে আগের থেকেই খবর লিক আউট হয়ে যায়। হুকিংয়ের ব্যাপারে নট থেপ্ট কিন্তু এটা পাওয়ার থেপ্ট হুকিং এবং অধিকাংশ ক্ষেত্রেই দেখা যায় যে বিদ্যুৎ কর্মিরা চলে গেলেই আবার তারা লাগিয়ে দিচ্ছে। কিন্তু এইসব ক্ষেত্রে আমরা বিদ্যুৎ পর্ষদের চেয়ারম্যান খবর পেলেই ব্যবস্থা নেন। কিছুদিন আগে একজন কর্মিকে এই ব্যাপারে সাসপেন্ড করা হয়েছে। বিকজ হি হেল্ড ইন টেপিং হুকিং অ্যাট দ্যাট টাইম। আমরা সবকিছু দেখে নিয়ে অ্যাকশন নেব। তবে আমার ব্যক্তিগত ধারণা যে জনসাধারণের সক্রিয় সাহায্য ছাড়া এবং চাষিদের সাহায্য ছাড়া এই জিনিস বন্ধ করা অসম্ভব।

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিদ্যুৎ চুরির ব্যাপারে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের কোনও কর্মি যদি জড়িত থাকেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেন, আমার প্রশ্ন এক্ষেত্রে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের যে কর্মি জড়িত আছে তার বিরুদ্ধে আপনি ব্যবস্থা গ্রহণ

করছেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি সাধারণভাবে বলতে পারি যে, স্টেট ইলেকট্রিসিটি বোর্ডের বৃহদাংশ কর্মি জড়িত নয়, তবে এক্ষেত্রে আমরা একজন দুজনকে ধরতে সক্ষম হয়েছি। এক্ষেত্রে আমরা পেনালাইজ করার আগে আই মাস্ট বি সিওর দ্যাট হি ইজ গিল্টি। নির্দোষ লোককে ধরার চেয়ে অন্যায় তো আর কিছু নেই। এক্ষেত্রে আমরা রিসেন্টলি একজন কর্মিকে ধরেছি এবং তার রেকর্ডও আমরা পেয়েছি। এই ঘটনাটি হালে ঘটেছে। তবে অ্যাকশন নেবার আগে সে রাজ্য বিদ্যুৎ পর্ষদের কর্মি কিনা সেটার সম্বন্ধে সিওর হয়ে নিতে হয়।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে জানলাম যে তার চেষ্টা আছে এই বিদ্যুৎ চুরি বন্ধ করার, কিন্তু আপনার ডিপার্টমেন্টে অনেক ক্ষেত্রে দেখা যায় কিছু অফিসার, বৃহদাংশ নয়, ট্যাপিং হতে চোখের সামনে দেখছে কিন্তু কিছু বলছেন না। তাছাড়া আরেকটি দিক, ছোট ছোট ট্যাপিং যে হয়ে যাচ্ছে তাই নয়, কোল্ড স্টোরেজ, কো-অপারেটিভ কোল্ড স্টোরেজ যেখানে মাসে ৩০ হাজার ক্যাপাসিটি হয়ে থাকে অথচ প্রাইভেট কোল্ড স্টোরেজে ১০ হাজার ক্যাপাসিটি হয়, সেক্ষেত্রে আপনার ডিপার্টমেন্ট থেকে যারা কো-অপারেটিভ কোল্ড স্টোরেজ দেখে তারা ৪০ হাজার টাকা খাটায় এবং আপনার ডিপার্টমেন্টের কিছু লোকের সহযোগিতায় বড় বড় ব্যবসাদাররা মোটর চালায়। বিশেষত যেখানে ৪০ হর্স পাওয়ারের মোটর হওয়ার সেক্ষেত্রে ওই মিলের মালিকরা ১০ হর্স পাওয়ার লেবেল লাগিয়ে ৪০ হর্স পাওয়ার মোটর চালায় এবং আপনার দপ্তরের কিছু কর্মি সব জেনেও কিছু ব্যবস্থা নেন না। আমার প্রশ্ন আপনি কি এই ব্যাপারে টাস্ক ফোর্স নিয়ে একটা স্পেশ্যাল ব্যাজ তৈরি করবেন যাতে করে ওদের ধরা যায় এবং এই বিষয়ে চিন্তা-ভাবনা আছে কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি অত্যন্ত আনন্দিত যে মাননীয় সদস্য একটি ইমপর্টেন্ট প্রশ্ন করেছেন। আমাদের বিভিন্ন ইন্ডাস্ট্রির থেকে খবর আসে যে মিটার ট্যাম্পার করা হয় এবং তারমধ্যে যে কিছু কর্মি জড়িত আছে সেরকম খবরও আমাদের কাছে আসে। আমি সে সম্বন্ধে সঠিকভাবে বলছি যে আমরা প্রসিডিওর নিয়েছি এবং ফিডার সাপ্লাই করছি। তবে আমাদের ইনপুট সাইডে কোনও মিটার নেই, কনজিউমার সাইডে মিটার আছে। আমরা ইনপুট সাইডের জন্য সিল্ড সলিড স্টেট মিটার বসানোর সিদ্ধান্ত নিয়েছি। এইরকম সিল্ড মিটার বসিয়ে আমরা মনিটারিং করব এবং ইন্ডাস্ট্রিগুলো যে পাওয়ার নিচ্ছে তার ব্যবস্থা নেব। এই ব্যাপারে ভারত সরকারের যে রুর‍্যাল ইলেট্রিফিকেশন কর্পোরেশন আছে তারা অর্থ দিচ্ছে। তাদের কাছ থেকে আমরা লোন নিয়ে কাজ শুরু করেছি। আমি এর থেকে জানাতে পারি যে পিল প্রুফ মিটার কতটা চালু হয়েছে এবং বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ, আমরা এই বিষয়ে অবহিত আছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলি গতকাল আমাদের এখানে বুদ্ধদেব বাবু কলকাতা কর্পোরেশনের দুর্নীতি ধরতে উনি একটা ভিজিলেন্স কমিশন, ভিজিলেন্স অথরিটি বিল নিয়ে এসে আইনে পরিণত করেছেন, ওনার একটা দুর্নীতি ধরতে উদ্যোগ ছিল। আমি এস.ই.বি.তে দেখতে পাচ্ছি ৩ বছরে ৫ কোটি ৭৯ লক্ষ টাকা অন রেকর্ড, আপনি কি আপনাদের নিজস্ব যে ভিজিলেন্স আছে এস.ই.বি.র, সেখানে রাজ্য সরকারের

অধীনে থেকে ডাইরেক্টলি কোনও ভিজিলেন্স কমিশন করার কোনও প্রস্তাব আপনি দিতে পারেন কিনা বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যর সাজেশন নিশ্চয় আমি চিন্তা করে দেখব। কোন বড় ধরনের কেস হলে তবেই সেটা রাজ্য সরকারের ভিজিলেন্স কমিশনে পাঠানো হয়, তবে ভিজিলেন্স কমিশনের এরিয়া নিয়ে চিন্তা করে দেখতে হবে। এটা নিয়ে আমি চিন্তা করে দেখব, এমনিতেই এস.ই.বি.-র নিজস্ব ভিজিলেন্স কমিশন আছে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** আপনি সার্কুলারের ব্যাপারে যেটা বললেন যে সার্কুলারে বলা হয়েছে বিদ্যুৎ চুরির ব্যাপারটা অত্যন্ত গুরুত্ব দিয়ে দেখতে হবে। কিন্তু এই সার্কুলার বিদ্যুৎ দপ্তর থেকে ব্লক লেভেল পর্যন্ত পৌঁছায়না। আজকে বিভিন্ন ভাবে যে বিদ্যুৎ চুরি হচ্ছে এই ব্যাপারে মিটিং করার জন্য বললেও তারা মিটিং করেন না, কারণ তাদের সঙ্গে নানান ধরনের লেনদেন থাকে। তাই মাননীয় মন্ত্রী কি বিধানসভায় সার্কুলারের কপি সদস্যদেরকে দিতে পারেন?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি আশ্বাস দিচ্ছি, বিধানসভার প্রত্যেক সদস্যকে সার্কুলারটা দিয়ে দেব। আমরা জেলা পরিষদের সভাধিপতিকে এই সার্কুলার সরবরাহ করেছি, যাতে এটা পঞ্চায়েতের মাধ্যমে জেরক্স করে ডিস্ট্রিবিউশন করতে পারেন। আমি চলতি অধিবেশনেই এই সার্কুলারের কপি সদস্যদের দিয়ে দেব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এখানে অ্যাভারেজ ট্রান্সমিশন লস ওয়াজ ১৫ পারসেন্ট ইন ইন্ডিয়া, আর আপনাদের এখানে ট্রান্সমিশন লস অ্যাবাভ ২৩ পারসেন্ট, আপনি যে হিসাব দিলেন ৫ কোটি ৭৯ লক্ষ টাকা এটা কিসের ভিত্তিতে এই সিদ্ধান্তে এলেন, অন হোয়াট ক্যালকুলেশন অ্যান্ড অন হোয়াট বেসিস?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাই, ডকুমেন্টটা আমার কাছে নেই। আমাদের একটা পাওয়ার মিনিস্টার কনফারেন্স হবে শনিবার ৪ তারিখে। ভারত সরকার কিছু ডকুমেন্ট সার্কুলেট করেছে আমাদের কাছে তাতে পশ্চিমবঙ্গের যে ট্রান্সমিশন লস হয়েছে দ্যাট ইনক্লুডস কমার্শিয়াল লস, অ্যাজ ওয়েল অ্যাজ আদার লসেস আমাদের হচ্ছে ২২.১৭, যেটা সর্বভারতীয় মান হচ্ছে ২১. সামথিং তার কাছাকাছি সামান্য বেশি। এই ডকুমেন্টটা আমরা পরশুদিন পেয়েছি, আমাদের পরশুদিন মিটিং হবে। আমি এটা আপনাকে সাপ্লাই করব, এটা হচ্ছে মেটিরিয়াল থেন্ট অ্যান্ড পাওয়ার থেন্ট। ট্রান্সমিশন লসটা এরমধ্যে নেই।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, সম্প্রতি দেখা যাচ্ছে যে সমস্ত বিধি ব্যবস্থাগুলি গ্রহণ করা হচ্ছে এবং বিদ্যুৎ-র উন্নয়নে যে সমস্ত স্কীম নেওয়া হয়েছে সেখানে আপনার দপ্তর থেকে কিছু কিছু জায়গায় বিধায়কদের ইগনোর করার একটা টেনডেন্সি আমরা লক্ষ্য করছি। এই ব্যাপারে রাজ্য সরকার পঞ্চায়েত জেলা পরিষদ কোথাও কোথাও মিউনিসিপ্যালিটি পর্যন্ত আমরা লক্ষ্য করছি বিধায়কদের ঠিকমতো অবহিত করা হচ্ছে না, এই সম্পর্কে রাজ্য সরকারের কি কোনও সুনির্দিষ্ট চিন্তা-ভাবনা আছে, এটা সভাকে জানালে ভাল হয়।

[11-20 — 11-30 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি অত্যন্ত দুঃখিত যদি এইরকম কিছু হয়ে থাকে যে, বিধায়কদের যে অ্যাডভাইস সেটা আমার দপ্তর মানছে না সেই ক্ষেত্রে বিধায়করা হচ্ছেন জনগণের প্রতিনিধি তাদের প্রতি আমাদের দায়িত্ব আছে সেটা পঞ্চায়েত, জেলা পরিষদ যেখান থেকেই হোক না কেন এই ধরনের কেস যদি আসে তাহলে আমি অ্যাকশন নেব এবং এই ব্যাপারে খোঁজ করব কিছু হচ্ছে কিনা। আমি বলি আমাদের একটা সাব-কমিটি আছে, তাদের কাছে পাঠানো হয়েছে তারমধ্যে দিয়ে আমরা ইন্টার অ্যাক্ট করছি। কিন্তু এছাড়া আর কিভাবে করব তা আমার ঠিক জানা নেই। আর যদি কোনও ইনফর্মেশন জানি তাহলে বলব।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করেছেন যে ট্রাপিং, হুকিং ইত্যাদি নানা কারণে বিদ্যুৎ চুরি হচ্ছে। সম্প্রতি হুগলি, চুঁচুড়া শহরে ও কিছু কিছু শহরে বিভিন্ন সময় দেখা যায় যে ডোমেসটিক লাইনে লোডশেডিং করে বিভিন্ন মিল ফ্যাক্টারিগুলোকে আলাদাভাবে কারেন্ট দেওয়া হচ্ছে। এই জাতীয় কোনও খবর আপনার কাছে আছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই ব্যাপারে একটা কানাঘুষা চলছে তবে সঠিক কোনও খবর আমার কাছে নেই। ডোমেস্টিক লাইনকে অফ করে, ইন্ডাস্ট্রিকে ফিট করা হচ্ছে, ইলেকট্রিসিটি বোর্ড এরিয়াতে এইরকম কিছু ঘটনা ঘটছে এবং আমরা যখন জানছি, তখন সেখানে চিঠি লিখছি এই বিষয়ে অবহিত হোন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি যে অনেক বোনাফাইড কনজিউমার মিটার পাচ্ছে না। যারজন্য তারা টাকা দিচ্ছে না। তারা বিদ্যুৎ ব্যবহার করে যাচ্ছে কিন্তু মিটার পাচ্ছে না। স্যালো পাম্পের ক্ষেত্রে আপনি যেভাবে একটা টাকা ঠিক করে দিয়েছেন, সেইরকম এই ক্ষেত্রে মাস্থলি একটা কিছু করলে সরকারের আয় বাড়বে। এই ব্যাপারে কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি, একটা পাশ বুক সিস্টেম করা যায় কি না সেই ব্যাপারে আমরা চিন্তা-ভাবনা করছি। এই ব্যাপারটা আমরা ইনভেস্টিগেট করে দেখছি। কারণ রাজ্যের বিভিন্ন জায়গায় ছড়িয়ে গেছে, সুতরাং এটা খুব ডিফিকাল্ট টাস্ক টু সি এভরিথিং। তবে আমাকে যারা চিঠি লিখেছেন আমি প্রত্যেকের কেস ফলো-আপ করি। শতকরা ১০ ভাগ কেসে আমরা সফল হয়েছি। আমি বলতে চাই ১৯৮৫ সালে টাকা জমা দেওয়ার পরেও পায়নি, খবরের কাগজে চিঠি লিখেছে এবং তা আমার নজরে এসেছে এবং আমি সেখানে অ্যাকশন নিয়েছি।

**রামনগর বিধানসভা এলাকার ইনটেনসিফিকেশন স্কীম**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪।) **শ্রী মৃণালকান্তি রায় ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) গত তিন বছরে (১৯৮৯-৯২, জানুয়ারি) রামনগর বিধানসভা কেন্দ্র এলাকার জন্য ইনটেনসিফিকেশন স্কীম-এ মোট কতগুলি স্কীম অনুমোদনের জন্য বিদ্যুৎ বিভাগে এসেছিল; এবং

(খ) উক্ত স্কীমের মধ্যে

(১) কতগুলি ক্ষেত্রে অনুমোদন দেওয়া হয়েছে; এবং

(২) অনুমোদনপ্রাপ্ত কতকগুলি স্কীম বাস্তবায়িত হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বিধানসভা কেন্দ্র ভিত্তিক কোনও রেকর্ড রাখা হয়না। থানাওয়ারি হিসেব রাখার ব্যবস্থা আছে।

(খ) (১) ঐ।

(২) ঐ।

**বাগদা বিধানসভা কেন্দ্র এলাকায় বিদ্যুতায়িত গ্রাম**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১০।) **শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাগদা বিধানসভা কেন্দ্র এলাকায় বিদ্যুতায়িত মোট গ্রামের সংখ্যা কত এবং কতগুলি গ্রাম বাকি আছে; এবং

(খ) উক্ত এলাকার বেয়াড়া গ্রামে এখনও পর্যন্ত বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা না হওয়ার কারণ কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) বিধানসভা কেন্দ্র অনুযায়ী কোনও হিসেব রাখার ব্যবস্থা নেই। পর্ষদে শুধুমাত্র থানাওয়াড়ি হিসেব রাখা হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** আপনি বলেছেন বাগদা থানার ১০৬টি মৌজায় বিদ্যুৎ গেছে, কিন্তু বাগদা থানার মথুরাপুর ও বেয়াড়া গ্রামে বিদ্যুৎ যায়নি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আপনি বাগদা থানা সম্বন্ধে বলছেন, বাগদা থানার অধীনে মোট ১০৬টা মৌজা আছে এবং যারমধ্যে একটা মৌজা বাদে সব কটাই বিদ্যুতায়িত হয়েছে। একটা মৌজার নাম মথুরাচক এবং আপনি যেটা রেফার করেছেন সেটা বিদ্যুতায়িত হয়েছে।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** বেয়ারাগ্রামে যে বিদ্যুতায়ন হয়েছে এটা আপনি কিসের ভিত্তিতে বললেন কারণ আমি ওই গ্রামে স্কুল করি।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যের প্রশ্নে বুঝতে পারছি না, বিদ্যুৎ পর্ষদ যে রিপোর্ট দিয়েছেন, মৌজার জে.এল. নং-১১, বলা হয়েছে যে, বেয়ারা গ্রাম বিদ্যুতায়িত হয়েছে, কিন্তু এটা ঠিক নয়। আমি এই বিষয়ে খোঁজ নেব। আমি আশ্বাস দিচ্ছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ৭২-৭৭ সালে

পশ্চিমবাংলাতে কিছু গ্রামে কংগ্রেস আমলে বিদ্যুতায়ন হয়েছিল। কিন্তু এখনো সেই সমস্ত গ্রাম বিদ্যুতায়ন হয়েছে বলে চিহ্নিত হয়নি। অথচ তার নেই, খুঁটি নেই।

**মিঃ স্পিকার ঃ** ১৯৭২-৭৭ সালের খবর বলতে গেলে ওনাকে নোটিশ দিতে হবে। এটা অ্যালাউড হবে না।

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে, একটা মৌজাতে অনেকগুলি টোলা আছে এবং সমস্ত মৌজাটাই বিদ্যুতায়ন বলে ঘোষণা করা হয়েছে। কিন্তু অন্যান্য টোলায় যাচ্ছে না, পাচ্ছে না। একটা মৌজার সমস্ত টোলাতে বিদ্যুৎ পাওয়ার ব্যাপারে কোনও চিন্তা ভাবনা আছে কি না?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি কিছুদিন আগে বলেছিলাম যে, এইরকম খবর আমার কাছে আছে। কিছু কিছু এরিয়া বাদ চলে যাচ্ছে। দুটো পথ ভাবছি এবং ঘোষণাও করেছি এখন থেকে প্ল্যানিং পঞ্চায়েত করবে এবং পঞ্চায়েত প্ল্যানিং অনুসারে আমরা করব। আর একটা হল, আমাদের যারা ইলেকটেড প্রতিনিধি এম.এল.এ., এম.পি., তারা যদি ডাইরেক্ট লেখেন তাহলে অ্যাকশন নেব এবং উই উইল টেক কেয়ার অফ দ্যাট।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, মৌজাতে অনেকগুলি টোলা হতে পারে কিন্তু কিছু জায়গাতে দেখছি একটা বাড়িতে হচ্ছে অথচ ৭৫ পারসেন্ট অঞ্চল বৈদ্যুতিকরণ হয়নি। এইরকম কোনও খবর আছে কি না বা যদি জানা থাকে তাহলে কবে নাগাদ বৈদ্যুতিকরণ হবে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এইরকম সংবাদ আমার কাছে আছে। আমরা যে সার্কুলার ইস্যু করেছি, পঞ্চায়েত থেকে জেলা পরিষদের মাধ্যমে আমার কাছে খবর দিলে আমরা টেক আপ করব। তা ছাড়া এম.পি., এম.এল.এরা. যদি লেখেন যে, এটা পঞ্চায়েতের প্ল্যানিং থেকে বাদ পড়েছে তাহলে আমরা করব।

### ব্যাণ্ডেল তাপ-বিদ্যুৎ কেন্দ্রের চিমনী থেকে ছাই ওড়া

*৩৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩৭।) **শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ব্যাণ্ডেল তাপ-বিদ্যুৎ কেন্দ্রের চিমনী থেকে ধোঁয়ার সঙ্গে ছাই ওড়া বন্ধ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ব্যাণ্ডেল তাপ বিদ্যুৎ কেন্দ্রের প্রথম চারটি ইউনিটের চিমনী থেকে ধোঁয়ার সঙ্গে ছাই ওড়া বন্ধ করার জন্য একটি বিশেষ প্রকল্প নেওয়া হয়েছে। সেই অনুযায়ী চারটি ইউনিটেরই নতুন ইলেকট্রোস্টাটিক প্রসিপিটেটর বসানো হচ্ছে। আশা করা যায় ৯২-৯৩ সালে এই প্রসিপিটেটরগুলি চালু করা হবে এবং তখন চিমনী থেকে ছাই ওড়া অনেক কম হবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে যে কাজে হাত দিয়েছেন সেটা

শেষ হতে আনুমানিক কত সময় লাগবে? পরিবেশ সম্পর্কে সচেতনতা দরকার। কারণ ওখানকার নাগরিক জীবন ফ্লাই অ্যাশে বিপর্যস্ত হয়ে যাচ্ছে নাকি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমরা এই কাজটাকে দু ভাগে ভাগ করে বি, এইচ, এল এবং অ্যান্ড্রি উইল দুজনকে দিয়েছি। অ্যান্ড্রি উইলের কাজ ৮০ ভাগ শেষ হয়ে গিয়েছে এবং বি, এইচ, এলের কাজ ৬০ থেকে ৭৫ ভাগ শেষ হয়েছে। যেটা বললাম ৯৩ সালের মার্চের মধ্যে দুটো হয়ে যাবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় বোধ হয় জানেন বি, টি, পি, অ্যাশের ছাইগুলো জমে আছে। কারণ যে বালির খাদে ফেলা হত, সেই বালির খাদগুলো ভর্তি হয়ে গিয়েছে। এখন যে অতিরিক্ত ছাই আছে সেগুলো সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রশ্ন, এটা সারা ভারতবর্ষেরই প্রবলেম। ব্যান্ডেলে ব্রিক ম্যানুফ্যাকচারিং কোম্পানি কো-অপারেটিভ বেসিসে করা হয়েছে। এদের দরকার ড্রাই অ্যাশ। সেটা আপনারা জানেন জলের সঙ্গে মিশিয়ে পুকুরে ফেলা হত। ড্রাই অ্যাশ দরকার। সেটার ব্যবস্থা করেছি। কিছু কিছু জায়গায় রাস্তা তৈরি করা হত। কোলাঘাটে রাস্তা তৈরি করার কাজে হাত দিয়েছি এবং ওখানে ব্রিকস হচ্ছে। আমেরিকায় ন্যাশনাল হাইওয়ে ফ্ল্যাই অ্যাশ দিয়ে হয়েছে এবং তার কাগজপত্র নিয়ে কোলাঘাটে করছি। এটা সাকসেসফুল হলে অন্য জায়গাতেও করব। এছাড়া ফ্ল্যাই অ্যাশ ফারটিলাইজার হওয়ার ক্ষমতা আছে। ফারাক্কায় এন, টি, পি, সিতে এই দিয়ে টমাটো এবং লেডিস ফিঙ্গার ভালো ফসল হচ্ছে।

**শ্রী সাধন পান্ডে ঃ** মন্ত্রী মহাশয় অত্যন্ত গুরুত্বপূর্ণ উত্তর দিয়েছেন। আমার প্রশ্ন মডার্ন টেকনোলজিতে ছাই সরিয়ে দেওয়ার ব্যাপারে পাইপ দিয়ে, ব্লোয়ার সিস্টেমে, লেটেস্ট টেকনোলজি যেটা আছে সেটা অ্যাপলাই করে সরিয়ে দেওয়ার যে ব্যবস্থা জার্মান টেকনোলজি করেছে, এইরকম কোনও টেকনোলজি অ্যাডাপ্ট করছেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** এই টেকনোলজি করা যায় যদি কারখানা কাছে হয়। এটা ব্যান্ডেলে আমরা করে ফেলেছি। কিন্তু ম্যানুফ্যাকচারিং সাইডটা যদি দূরে হয় তাহলে ড্রাই অ্যাশ ডিজপোজারের ক্ষেত্রে অসুবিধা দেখা দিতে পারে, সেক্ষেত্রে বুস্টার করে সরিয়ে দিতে হয়। যেহেতু ব্যান্ডেলের পাওয়ার স্টেশনটা কাছে সেইজন্য এটা আমরা অ্যাপ্লাই করেছি। শুধু ব্যান্ডেলের ক্ষেত্রে এটা হতে পারে উপস্থিত। সেটা রেডি করেছি। আপনি ঠিকই বলেছেন এটা জার্মান টেকনোলজি।

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার ঃ** মন্ত্রী মহাশয় জানেন যে ইস্টার্ন কোল ফিল্ডস বা কোল ইন্ডিয়া আপনাদের যে কয়লা সাপ্লাই করে তাতে অ্যাশ কনটেন্ট থাকে। অ্যাশ কনটেন্ট বেশি থাকার জন্য বয়লারে খারাপ হয়ে যায়। কোল ইন্ডিয়া বা ইস্টার্ন কোল ফিল্ডসের সাথে নেগোসিয়েট করে ব্যবস্থা করছেন কিনা যাতে মিনিমাম অ্যাশ কনটেন্ট হতে পারে?

**মিঃ স্পিকার ঃ** এই কোয়েশ্চেন ডিস অ্যালাউড।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** যদিও আমার এই অতিরিক্ত প্রশ্নটা এই প্রশ্নের সঙ্গে সরাসরি যুক্ত নয় তবুও মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সাঁওতালদি তাপবিদ্যুৎ কেন্দ্র থেকে যে

জলটা বেরিয়ে যায় এবং একটা ছোট নদীতে যুক্ত হয়ে যায় উইদাউট ট্রিটমেন্টে সেই জলটা পার্শ্ববর্তী গ্রামবাসীরা খায় এবং সেখানকার গবাদি পশুরাও খায়, এই দুষিত সম্পর্কে কিছু চিন্তাভাবনা করছেন কিনা?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** সেখানে যে অ্যাফ্লুয়েন্টটা বেরুচ্ছে, অর্থাৎ সেইরকম জল যেটা বেরুচ্ছে সেটা ঠিক দুষিত নয় তবে বলতে পারেন, যে পদ্ধতিতে এটা দূষণমুক্ত করা হচ্ছে সেটা খুব পারফেক্ট নয়। তবে সাঁওতালদিতে আপনারা জানেন যে জলের একটা সমস্যা আছে। এখানে একটা উন্নততর প্রযুক্তি আমরা ব্যবহার করার চেষ্টা করছি। কাজটা শুরু হয়েছে। কাজটি হল, ঐ জলটাকেই আরও দুষণমুক্ত করে আমরা বয়লারে নিয়ে যাব। আগেই বলেছি যে ওখানে জলের একটা সমস্যা আছে। যেটাকে বলে ক্লোজ সার্কিট সেটা করার আমরা চেষ্টা করছি। আপনি ঠিকই বলেছেন তবে জলটাতে খুব যে দূষণ আছে আমাদের কাছে এরকম রিপোর্ট নেই। আমরা রেগুলার কেমিক্যাল টেস্ট করি তবে আমি বলতে পারি না যে এটা খুব পারফেক্ট, যেটা বেরিয়ে ওখানে গিয়ে পড়ছে। আপনি যখন বলছেন তখন আমি আরও একবার দেখব যে কি অবস্থা। আমি যখন শেষ গিয়েছিলাম তখন কিন্তু দেখেছি যে এটা দূষণ মুক্ত করা হচ্ছে। প্রতিদিন এই জলটার কেমিক্যাল টেস্ট করা হয়। আমি নিশ্চয় এটা আরও একবার দেখব।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে উনি ৪টি ইলেকট্রো স্ট্যাটিক প্রেসিপিটেটর লাগিয়েছেন এবং একটা জায়গায় অ্যাশ থেকে ব্রিক করার কারখানা করেছেন। কিন্তু ব্যান্ডেলে যদি যাওয়া যায় তাহলে দেখা যায় যে ওখানকার লোকদের অসম্ভব কমপ্লেন হচ্ছে যে ছাই ওড়া কমছে না। একই সমস্যা দুর্গাপুরে। সেখানে দুর্গাপুর শহর জুড়ে এই সমস্যা হচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ফারদার কি স্টেপস নেওয়া যায় যাতে সেখানে ছাই ওড়া বন্ধ হয়, পরিবেশ দুষণমুক্ত হয় এবং অ্যাটমোসফেয়ার ঠিক থাকে?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাই যে এখন টেকনোলজি যা হয়েছে তাতে ৯৭.৫ পারসেন্ট এই মানের ই.সি.পি. এটা ম্যাকসিমাম। ব্যান্ডেলে কিন্তু এখনও পুরোপুরি কাজ করছে না। ব্যান্ডেলে আমরা বসাচ্ছি। ১৯৯২/৯৩ সালে বসানোটা চলছে। ব্যান্ডেলে এখনও কিন্তু হয়নি। আর দুর্গাপুরে - ডি.পি.এল. যে সংস্থা সেখানে কিন্তু মাত্র একটি প্রেসিপিটেটর আছে ৬নং ইউনিটে, অন্যগুলিতে নেই। অন্যগুলির জন্য আমরা পাওয়ার ফাইনান্স কর্পোরেশনের কাছে ৮-ম পরিকল্পনার জন্য দিয়েছি। আশা করছি টাকাটা আমরা পাব এবং কাজটা শুরু করতে পারব।

## Starred Questions

### (to which oral answers were given)

### গ্রামীণ বৈদ্যুতীকরণের লক্ষ্যমাত্রা

*৫৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৩) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) এটা কি সত্যি যে কেন্দ্রীয় বিদ্যুৎ মন্ত্রক কর্তৃক লক্ষ্যমাত্রা বেঁধে দেওয়া সত্ত্বেও

রাজ্যের ১০ হাজারের উপর গ্রামে এখনও বিদ্যুৎ পৌঁছে দেওয়া যায় নি এবং ৫ লক্ষ বিদ্যুৎ চালিত পাম্প সেট বসানোর পরিবর্তে এখনও ১ লক্ষ পাম্প সেটও বসানো সম্ভব হয়নি; এবং

(খ) সত্যি হলে, উল্লিখিত লক্ষ্যমাত্রা পূরণ না হওয়ার কারণগুলি কি কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ**

(ক) ৭ম যোজনা বা এই সময় সীমার মধ্যে গ্রাম বিদ্যুতায়িতকরণ বা পাম্প সেটে বিদ্যুৎ সংযোজনের বার্ষিক লক্ষ্য মাত্রা স্থিরীকরণের কোনও সঠিক নির্দেশনামা কেন্দ্রীয় সরকার জারি করেননি। আমাদের কাছে টার্গেট সম্বন্ধে সেন্টারের কোনও কিছু নেই যে এটা টার্গেট। তবে আমাদের একটা নির্ধারিত লক্ষ্যমাত্রা আমরা করি এবং সেটা কিন্তু আমরা স্পর্শ করতে পারিনি।

(খ) কারণ হচ্ছে উপযুক্ত তদারকি এবং অর্থের অভাব ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ তার অকপট স্বীকারোক্তির জন্য। আমার জিজ্ঞাস্য, কেন্দ্র এ ব্যাপারে কোন লক্ষ্যমাত্রা নির্ধারিত করে না দিলেও আপনি যে বলেছেন যে রাজ্য সরকারের এ ব্যাপারে একটা লক্ষ্যমাত্রা ছিল, সেটা কত জানাবেন কি?

[11-40 — 11-50 A.M.]

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আমি অত্যন্ত দুঃখিত, আমার কাছে ডাটা যদিও নেই, তবুও আমি এটা বলছি রুরাল ইলেকট্রিফিকেশন একটা ইমপর্টান্ট এরিয়ায় যাতে হয় এবং যারজন্য ফ্রম দিস ইয়ার, ৯২-৯৩ সালে স্টেট ইলেকট্রিসিটি বোর্ড একটা আলাদা সেল করছে, যাতে নর্মাল ডিস্ট্রিবিউশন হয়। বর্তমানে যেটা আছে, সেটা মিক্স আপ হয়ে যাচ্ছে। সেইজন্য আলাদা সেল করে তদারকিটা যাতে ইনটেনসিফাই করা যায় তার ব্যবস্থা করা হচ্ছে। এখন তিন মাসে রিপোর্ট আসে, সেটা পৌঁছতে পৌঁছতে ৫ মাস হয়ে যায়। সেইজন্য প্রতিমাসে মনিটরিং করার জন্য আলাদা করে সেল করা হচ্ছে। কোনও ডাটা বর্তমানে আমার কাছে নেই, নোটিশ দিলে ডাটা দিতে পারি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** নির্দিষ্ট লক্ষ্যমাত্রা না বলতে পারলেও যা বলতে পেরেছেন তাতে দেখা যাচ্ছে রেজাল্টটা খুব ডিপ্লোরেবল। যা লক্ষ্যমাত্রা ছিল তা স্পর্শ করতে পারেন নি। তদারকি সম্পর্কে স্পেসিফাই করে বলেছেন এবং আর্থিক সঙ্কটের কথাও বলেছেন, আর্থিক সঙ্কট এবং তদারকির জন্য যে লক্ষ্যমাত্রায় পৌঁছতে পারছেন না। এই দুটো হলে আপনি লক্ষ্যমাত্রায় পৌঁছতে পারবেন, সেটা সম্পর্কে একটু সুনির্দিষ্ট ভাবে বলবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** আর্থিক সঙ্কটের জন্য একটা নর্মস সেটআপ করা হয়, তার বেসিসে কাজ হয়। কিন্তু প্রতি বছর দুবার তিনবার করে প্রাইস বাড়ছে। ফলে নর্মসের মধ্যে রেখে কাজ করতে ডিফিকাল্টি হচ্ছে। সেইজন্য রেগুলার ইন্টারঅ্যাকশন উইথ দি রুর্যাল ইলেকট্রিফিকেশন এজেন্সিজ মাধ্যমে করার জন্য চেষ্টা করছি। এই যে সমস্যা, এটা শুধু পশ্চিমবঙ্গে নয়, সমস্ত প্রদেশেই এই জিনিস হচ্ছে। এটা নিয়ে কন্টিনিউয়াস ডায়ালগ হচ্ছে।

এটা একটা খুব বড় প্রবলেম। যারজন্য প্রগ্রেসটা স্লো এবং স্ল্যাকেন হয়ে যাচ্ছে।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিদ্যুৎ সম্পর্কে বিভিন্নরকম অসুবিধা আছে, এই অসুবিধার মধ্যে দাঁড়িয়ে গ্রামে গ্রামাঞ্চলে বিদ্যুৎ চালিত পাম্পের পরিবর্তে সোলার পাম্প, সোলার লাইট থেকে পাম্প বসিয়ে জল তোলা হচ্ছে, যেটা সুন্দরবনে চালু করার চেষ্টা হচ্ছে। সুতরাং সোলার এবং উইন্ডের সাহায্য নিয়ে কাজ করার কি অসুবিধা হচ্ছে?

**ডঃ শঙ্করকুমার সেন :** এই সম্পর্কে আমরা অবহিত আছি। এই যে উইন্ড পাম্প এবং সোলার পাম্প এবং রক্ষণাবেক্ষণ করার, এটা একটা বড় প্রবলেম। আমরা চেষ্টা করছি জেলা পরিষদ এবং পঞ্চায়েতের যে ইলেকট্রিক্যাল রিপ্রেজেন্টেটিভ আছেন, তারা যদি টেকআপ করে, তাহলে সেটাকে হ্যান্ড ওভার করছি। আসল হচ্ছে মেন্টিনেন্স অব দি ইকুইপমেন্টস।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় বিদ্যুতমন্ত্রী মহাশয়, ৩৩/১১ কে.ভি. পাওয়ার স্টেশন পশ্চিমবঙ্গের কোন কোন জায়গায় হওয়ার কথা আছে এবং এ বিষয়ে কেন্দ্রীয় সরকার কিভাবে সাহায্য করছে তা জানাবেন কি?

**ডঃ শঙ্করকুমার সেন :** কোন কোন জায়গায় হবে তা এখনই আমার পক্ষে বলা মুশকিল। তবে আমরা নতুন কিছু করতে যাচ্ছি। কেন্দ্রীয় সরকারের রুর‍্যাল ইলেকট্রিফিকেশন কর্পোরেশন (আর.ই.সি.)-কে ঠিকমতো প্রোজেক্ট দিলে ওরা সাহায্য করে।

**শ্রী সৌগত রায় :** মাননীয় মন্ত্রীর এই অকপট স্বীকারোক্তির জন্য ধন্যবাদ। পশ্চিমবাংলায় রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের কাজ মাত্র ৭৩% হয়েছে এবং নাম্বার অফ পাম্প সেট এনার্জাইশন অন্যান্য রাজ্যের তুলনায় খুবই কম হয়েছে। এ বিষয়ে মাননীয় মন্ত্রী ১০০% লক্ষ্য মাত্রা পূরণ করার জন্য কি টার্গেট স্থির করেছেন?

**ডঃ শঙ্করকুমার সেন :** আমি দুঃখিত, এরকম কোন টার্গেট নেই। তবে ওয়ার্কিং-এর বেসটাকে অ্যাকসিলারেট করার জন্য ইন্টেন্স মনিটরিং দরকার, এটা আমরা বুঝেছি। গত ৮/১০ মাসের অভিজ্ঞতায় এটা আমি বুঝেছি। এটা করার চেষ্টা করছি। ইন্টেন্স মনিটরিং যদি না করা যায় তাহলে যে নাম্বারটা আমরা চাইছি—১০০% হওয়া উচিত, এটা আমি বিশ্বাস করি—সেটা কবে হবে আমার পক্ষে বলা মুশকিল।

**শ্রী মনোহর টিরকি :** মাননীয় মন্ত্রী মহাশয়, রাজ্যের কয়েকশো চা বাগানের শ্রমিকরা যেখানে বসবাস করেন সেখানে বৈদ্যুতিকরণের জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**ডঃ শঙ্করকুমার সেন :** এ বিষয়ে আমরা ঘন ঘন মিটিং করছি। অলরেডি এস্টিমেট নিয়ে ১২টা চা বাগানে কাজ শুরু হয়ে গেছে। বাকিগুলির বিষয়ে কথাবার্তা চলছে। এটা শুধু বিদ্যুৎ বিভাগের ব্যাপার নয়। শ্রম বিভাগও এরসঙ্গে যুক্ত। শ্রম বিভাগ এবং বিদ্যুৎ বিভাগ, দু-জনে জয়েন্টলি প্রোগ্রেস শুরু করেছি। কিছু কিছু জায়গায় অসুবিধা আছে। কোনও কোনও জায়গায় টি গার্ডেন ওনার্সরা রাজি নন। ১৩৩টি জায়গার মধ্যে ১২টি জায়গায় কাজ শুরু হয়ে গেছে।

**শ্রীমতী অনুরাধা পুততুন্ডা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, মাদ্রাজে যেরকম অ্যাটমিক পাওয়ার প্ল্যান্ট আছে সেরকম পাওয়ার প্ল্যান্টের কোনও পরিকল্পনা আমাদের রাজ্যে আছে

কিনা? রাষ্ট্রপতি যখন সম্প্রতি এখানে এসেছিলেন তখন এরকম একটা কথা উঠেছিল যে আমাদের রাজ্যে দক্ষিণবঙ্গে এই জাতীয় প্ল্যান্ট করার সম্ভাবনা এবং সুযোগ আছে।

**ডঃ শঙ্করকুমার সেন ঃ** ১৯৮৪-৮৫ সালে একটা সমীক্ষা হয়েছিল। সেই সমীক্ষায় মেদিনীপুর এবং বাঁকুড়ার দুটো জায়গাকে আইডেন্টিফাই করেছে। এ বিষয়ে প্রধান প্রবলেম হচ্ছে জল এবং এনভায়রনমেন্টাল ক্লিয়ারেন্স। জলটাই মেন প্রবলেম। মাননীয় সদস্যা নিশ্চয়ই জানেন যে, বাঁকুড়া এবং মেদিনীপুরের ঐ এলাকায় সুবর্ণরেখা নদীতে যদি বাঁধ দেওয়া না যায় তাহলে অ্যাটমিক পাওয়ার স্টেশন ওখানে করা সম্ভব নয়। এটা আমার ব্যক্তিগত বিশ্বাসও। তবুও আমরা বিষয়টি নিয়ে চিন্তা ভাবনা করছি। তারপর উনি যে প্রসঙ্গটি বললেন ঐ প্রসঙ্গের রিপোর্টটি মাত্র ২ সপ্তাহ আগে আমাদের কাছে এসেছে। তবুও আমি বলছি যে, যদি সুবর্ণরেখা নদীতে আমরা বাঁধ দিতে পারি তাহলে এটা নিয়ে আমরা এগোতে পারি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় বিদ্যুৎমন্ত্রী খুব ভাল বক্তব্য রেখেছেন এবং তিনি স্বীকার করেছেন রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের সঙ্গে অন্যান্য ইলেকট্রিফিকেশন মিশে যাচ্ছে, সেজন্য একটা সেল তৈরি করেছেন। ইতিপূর্বে রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য সেল তৈরি না করার ব্যাপারে আমরা তার বক্তৃতার মধ্যে দিয়েই বুঝতে পারছি যে, তিনি যেমন ডাইনামিকভাবে বিদ্যুৎ দপ্তরকে দেখাবার চেষ্টা করছেন এবং তা যদি হয় তাহলে তার মানে কি এই নয় যে, তার আগে যারা বিদ্যুৎমন্ত্রী ছিলেন তারা সঠিকভাবে অ্যাসেসমেন্ট করেন নি?

**মিঃ স্পিকার ঃ** নট অ্যালাউড।

### হলদিয়া সার কারখানা

*৫৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *২০।) **শ্রী দিলীপ মজুমদার ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার কি অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকার হলদিয়ার সার কারখানা তুলে দেবার মনোভাব ব্যক্ত করেছেন; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে রাজ্য সরকারের মনোভাব কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) লিখিতভাবে কোনও সিদ্ধান্ত রাজ্য সরকারকে জানায় নি।

(খ) রাজ্য সরকার এই কারখানাটি চালু করার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট দাবি পেশ করেছেন।

[11-50 — 12-00 P.M.]

**শ্রী অঞ্জন চ্যাটার্জি ঃ** লিখিতভাবে না হলেও হলদিয়া সার প্রকল্প কার্যত বন্ধ করে দেওয়া হয়েছে এবং উৎপাদন প্রায় বন্ধ। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কোনও যোগাযোগ করা হয়েছে কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই বিষয়ে বহুবার যোগাযোগ হয়েছে।

কিন্তু কেন্দ্রীয় সরকার এখন পর্যন্ত চূড়ান্ত কোনও সিদ্ধান্ত লিখিতভাবে জানাননি।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, প্রায় ১৩ বছর হল হলদিয়া সার কারখানার কনস্ট্রাকশন সম্পূর্ণ হয়েছে অথচ ১৩ বছরে এক ছটাকও ফার্টিলাইজার এখন পর্যন্ত উৎপাদন করেনি। মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি রাজ্য সরকার কি মনে করেন এর উৎপাদন না হলেও এবং প্রায় ৩ হাজার কোটি টাকা খরচ হয়েছে এক ছটাক উৎপাদন না হওয়া সত্ত্বেও এটা অনির্দিষ্টকালের জন্য চালিয়ে রাখা উচিত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** রাজ্য সরকার মনে করে এটাকে চালু করার জন্য যথোপযুক্ত ব্যবস্থা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেননি। একছটাক প্রডাকশন হয়নি এই কথাটা ভুল। ট্রায়াল রান হয়েছিল এবং খুব ভাল প্রডাকশন হয়েছিল। সম্পূর্ণ রহস্যজনকভাবে ট্রায়াল রানের সময় এর কমিশনিং বন্ধ করে দিয়ে আবার বিদেশি কনসালটান্ট নিয়োগ করেন।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** আপনি বললেন, কেন্দ্রীয় সরকার লিখিতভাবে এই সার কারখানার ব্যাপারে কোনও কিছু জানাননি। কিন্তু আপনি কি কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে এই সার কারখানা চালু করার ব্যাপারে আলোচনা করেছিলেন কিনা এবং করে থাকলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও প্রস্তাব বা কোনও সাজেশন পেয়েছেন কিনা এই কারখানা চালু করার ব্যাপারে?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** হলদিয়া সার কারখানার ব্যাপারে রাজ্য সরকারের মাননীয় মুখ্যমন্ত্রী বহুবার কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছেন। যেমন, ১৯৮৭ সালে উনি চিঠি লিখেছিলেন। ৩ মাস বাদে তার উত্তরে বলেছেন, ওরা বিদেশি কনসালটান্ট নিয়োগ করেছেন। তারপর আমাদের বিধানসভার সর্বসম্মত প্রস্তাব অনুযায়ী একটি সর্বদলীয় প্রতিনিধিদল এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সার মন্ত্রীর সঙ্গে দেখা করেন ১৯৮৮ সালে। তার কোনও উত্তর এখন পর্যন্ত পাওয়া যায়নি। আবার মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৮৮ সালের সেপ্টেম্বর মাসে চিঠি লিখেছিলেন। ঐ দেখা হচ্ছে গোছের ছাড়া আর কোনও উত্তর পাওয়া যায়নি। তারপর ১৯৮৯ সালের জানুয়ারি মাসে, ফেব্রুয়ারি মাসে এবং এপ্রিল মাসে চিঠি লেখেন। আবার ১৯৯০ সালের ফেব্রুয়ারি মাসে এবং ১৯৯১ সালের জুলাই মাসে এবং নভেম্বর মাসে লেখেন। বারবার মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় চিঠি লিখেছেন এবং প্রধানমন্ত্রী ও অন্যান্য মন্ত্রীর সঙ্গে এই বিষয়ে বার বার কথা বলেছেন। একটি চিঠি প্রধানমন্ত্রীর কাছ থেকে এসেছে, সেটা হচ্ছে ২০ জুলাই, ১৯৯১ সালে। সেখানে বলছে, "The project was mechanically completed in 1979, but could not be commissioned due to mismatch of equipments and faulty design. Various possibilities for utilising the existing infrastructure, including the setting up of a new 600 tpa DAP plant, had been examined. A decision on this will be taken before this year-end." আমি কেন্দ্রীয় সার মন্ত্রীর সঙ্গে যোগাযোগ করার চেষ্টা করেছি। সর্বশেষে তিনি হলদিয়া সার কারখানা দেখতে এসেছিলেন। তাতে আমাদের বিভিন্ন ইউনিয়নের প্রতিনিধিরা ছিলেন। এরপর কলকাতায় ওনার সঙ্গে সন্ধ্যাবেলায় দেখা হয়েছিল। সেখানে উনি বলেছিলেন, অনেকে আমাকে বুঝিয়েছিলেন হলদিয়া সার কারখানা পুনরুজ্জীবনের সম্ভাবনা নেই। এটা একটা দর্শনীয় বস্তু হয়ে থাকবে, কিন্তু আমি নিজে ঘুরে দেখেছিলাম যে, এটা পুরোপুরি চালু করার সম্পূর্ণ সম্ভাবনা আছে, কিন্তু তারপর থেকে আজ পর্যন্ত আমরা কোন এ.জি. চালু

করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও সাড়া পাচ্ছি না। বহু প্রস্তাব, বহু পরামর্শ আমাদের রাজ্যের, বিজ্ঞানীদের এবং অন্যান্য পক্ষ থেকে দেওয়া হয়েছিল কিন্তু উত্তর আসেনি, ঐ অবস্থায় পড়ে আছে। এখন দেখছি পাবলিক সেক্টার আন্ডারটেকিং বলে ঘোষণা করা হয়েছে যেগুলি, তাদের মধ্যে এরও নাম আছে।

**শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি হলদিয়া সার কারখানা চালু রাখার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপসৃষ্টি করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে বাংলা বন্‌ধ ডাকার কোনও পরিকল্পনা আছে কিনা?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** যতরকম ভাবে চাপ দেওয়া যায় সবই দেওয়া হচ্ছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার অতিরিক্ত প্রশ্ন হল, আপনি যে কথা বললেন তাতে আমার জানার ইচ্ছা এই যে, কেন্দ্রীয় সরকার সার কারখানা তুলে দেওয়ার প্রায় সিদ্ধান্ত নিয়েছেন এর পিছনে কেন্দ্রীয় সরকারের মূল উদ্দেশ্যটা কি আছে?

**শ্রী বিদ্যুত গাঙ্গুলি ঃ** হলদিয়া সার কারখানা চালু না করার ব্যাপারটা গভীর রহস্যজনক বিষয় এবং এটা বহুজাতিক সংস্থাগুলিকে কাজে লাগানো হয়েছিল। এটা একটা আন্তর্জাতিক কারিগরি রাজনৈতিক ষড়যন্ত্র বলে মনে হচ্ছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার মহাশয়, কেন্দ্রের ব্যাপারে আমি যতদুর বুঝেছি যে প্রথম যখন তৈরি হয় তখন ভুল টেকনোলজি আনা হয়েছিল। শুনেছি পোল্যান্ড না কোথা থেকে টেকনোলজি এনেছিলেন এবং তারপর কিছু কিছু উৎপাদন হয়েছিল। পরে একেবারে অকেজো হয়ে গেছে এবং বসিয়ে বসিয়ে কর্মী ও অফিসারদের মাইনে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার বলেছিলেন পুনর্নির্মাণ করে নূতন টেকনোলজি দিয়ে দেখবেন কি করা যায়, কারণ সারের প্রয়োজন আছে। যখন জনতা সরকার ছিলেন, দেবিলাল মন্ত্রী ছিলেন আমি তারসঙ্গে কথা বলেছিলাম। তিনি বলেছিলেন সম্পূর্ণ করা অসম্ভব কিন্তু পার্সিয়ালি খানিকটা করা যেতে পারে, ১০০ কত কোটি টাকা খরচ করবেন বলেছিলেন। তারপর সরকারের পতন হয়ে গেল। পরবর্তীকালে বার বার কেন্দ্রীয় সরকার এবং প্ল্যানিং কমিশনকে বলেও কিছু হয়নি। ওরা মনস্থির করতে পারেন নি। এখন যা মনে হচ্ছে তাতে নূতন অর্থনৈতিক চেষ্টা চলছে, ওরা বরং বিদেশ থেকে সার আনাবেন ফরেন এক্সচেঞ্জ খরচ করে কিন্তু এখানে সার কারখানা করবেন না, এটুকু বুঝতে পারছি। তবু আমি এই নিয়ে কোনও রাজনীতি করতে চাইছি না এখন প্রচেষ্টা চালানো হচ্ছে, আংশিকভাবে করবেন, কি করবেন। আমি এখানে বলতে চাই যে আমি শীঘ্রই দিল্লি যাচ্ছি প্ল্যানিং কমিশনের সঙ্গে অন্যান্য বিষয়ে কথাবার্তা বলব তারসঙ্গে এই বিষয়টিও বলব। মাননীয় প্রণববাবু ভাল করেই জানেন যে তখন অনেক বিশেষজ্ঞই বলেছিলেন এই টেকনোলজিতে বেশি কিছু করা যায় না। সেজন্য এখন আমার মনে হয় যে নূতন অর্থনীতির আমদানি করে বিদেশিদের সুবিধা করে দিয়েছেন। কিন্তু সার এমনই একটা জিনিস আমাদের কৃষির জন্য, যে এটাতে অন্তত আমাদের একটু নজর দেওয়া দরকার। যাতে আমাদের দেশে সার কারখানা তৈরি করা যেতে পারে। এটা পুনর্নির্মাণ করতে আংশিক হলেও আমরা তো করার চেষ্টা করব।

## Starred Questions

### (to which written answers were laid on the Table)

### পৌর এলাকায় পানীয় জল সরবরাহ

*৫৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৮) **ডাঃ জয়নাল আবেদিন** ঃ জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

পশ্চিমবঙ্গের পৌর এলাকাগুলিতে পানীয় জল সরবরাহের জন্য রাজ্য সরকার কর্তৃক গৃহীত পরিকল্পনাগুলি কি কি?

**জনস্বাস্থ্য কারিগরি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

সি.এম.ডি.এ. এলাকার বাইরে পৌরসভা এলাকায় পানীয় জলসরবরাহের ব্যবস্থা করার দায়িত্ব জনস্বাস্থ্য কারিগরি বিভাগের উপর ন্যস্ত আছে। উক্ত এলাকায় পানীয় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য রাজ্য সরকার বাজেটে অর্থ মঞ্জুর করে থাকেন উহা অনুদান যা ঋণ খাতে পাওয়া যায়। এছাড়া ভারতীয় জীবন বিমা নিগমের দেয় ঋণের মাধ্যমে ও প্রকল্পগুলি রূপায়িত হয়, তবে বাজেটে বরাদ্দ খুবই সীমিত থাকায় HUDCOর সহায়তায় কয়েকটি এলাকায় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য পৌর বিষয়ক বিভাগের সঙ্গে পরামর্শ করে খতিয়ে দেখা হচ্ছে। এ বিষয়ে দ্বিপাক্ষিক সহযোগিতার ও প্রচেষ্টা চালানো হচ্ছে। রঘুনাথপুর এবং বোলপুর পৌরসভা এলাকায় জল সরবরাহ প্রকল্প রূপায়ণের জন্য ফেডারেল রিপাব্লিক অব জার্মানি নীতিগতভাবে রাজি হয়েছে।

### বেঙ্গল কেমিক্যাল, বেঙ্গল ইমিউনিটি ও স্মিথ স্ট্যানস্ট্রীট সংস্থাসমূহ বন্ধ হওয়ার আশঙ্কা

*৫৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৯৯।) **ডাঃ দীপক চন্দ** ঃ সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কেন্দ্র অধিগৃহীত এ রাজ্যের

(১) বেঙ্গল কেমিক্যাল;

(২) বেঙ্গল ইমিউনিটি; এবং

(৩) স্মিথ স্ট্যানিস্ট্রীট

ওষুধ প্রস্তুতকারক সংস্থাগুলি বন্ধ করে দেবার বিষয়ে কোনও তথ্য সরকারের কাছে আছে কি; এবং

(খ) থাকলে,

(১) বন্ধ করে দেবার কারণ কি; এবং

(২) এ বিষয়ে সরকার কি ব্যবস্থা করছেন?

**শিল্প পুনর্গঠন ও সরকার পরিচালিত সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৯১ এর ডিসেম্বর কেন্দ্রীয় সরকারের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী শ্রী পি.কে. থুঙ্গন লোকসভায় এই মর্মে বিবৃতি দেন যে, কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন পঞ্চাশ এর অধিক সংস্থা অলাভজনক হওয়াতে বন্ধ করে দেবার প্রস্তাব বিবেচনাধীন। পশ্চিমবঙ্গে অবস্থিত কেন্দ্রীয় সরকার অধিগৃহীত এই, তিনটি সংস্থা ঐ তালিকার অন্তর্ভুক্ত ছিল।

(খ)

(১) সংস্থা তিনটি অলাভজনক বলে বন্ধ করে দেবার কথা, কেন্দ্রীয় সরকার ভেবে থাকবেন।

(২) ১৯৯১ সনের ডিসেম্বর মাসের ১৮ তারিখে, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী ভারতের প্রধানমন্ত্রীকে একটা আধা সরকারি পত্রে (ডি.ও. লেটার) এই তিনটি সংস্থার পুনরুজ্জীবনের প্রকল্প রূপায়ণের জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান করতে বলেন। এ পর্যন্ত ঐ প্রকল্প বিষয়ে পশ্চিমবঙ্গ সরকার কোনও সংবাদ পাননি।

### শ্রীরামপুর ইণ্ডিয়া বেল্টিং কারখানা

*৫৫১। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৫) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রীরামপুরের ইণ্ডিয়া বেল্টিং কারখানাটি জাতীয়করণ করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প পুনর্গঠন ও সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) জাতীয়করণের উদ্দেশ্যে একটি অধ্যাদেশ (অর্ডিন্যান্স) রাজ্যপালের সচিবালয়ের মারফত ১৩ই ডিসেম্বর, ১৯৯১এ কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্রমন্ত্রকে প্রেরণ করা হয় রাষ্ট্রপতির সম্মতি লাভের জন্য। স্মারকলিপি প্রেরণ সত্ত্বেও অদ্যাবধি কেন্দ্রীয় সরকারের অনুমতি পাওয়া যায় নি।

### দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদ

*৫৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২১৮৯) **শ্রী দীপক মুখার্জি ঃ** পার্বত্য বিষয়ক বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিসেম্বর ১৯৯১ পর্যন্ত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে কত টাকা দেওয়া হয়েছে;

(খ) উক্ত পার্বত্য পরিষদ ঐ টাকা খরচের কোন হিসাব দাখিল করেছে কি না; এবং

(গ) না করে থাকলে, সরকার এ বিষয়ে কি পদক্ষেপ নিয়েছেন?

**পার্বত্য বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ডিসেম্বর ১৯৯১ পর্যন্ত দার্জিলিং গোর্খা পার্বত্য পরিষদকে মোট একশত ছয় কোটি তিয়াত্তর লক্ষ তিরানব্বই হাজার টাকা দেওয়া হয়েছে।

(খ) এখন পর্যন্ত মোট ছেচল্লিশ কোটি সাতানব্বই লক্ষ ছয় হাজার টাকা খরচের হিসাব রাজ্য সরকারের নিকট দাখিল করেছে।

(গ) প্রশ্নই ওঠে না।

**যৌথ উদ্যোগে আবাসন প্রকল্প**

*৫৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৩) **শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, রাজ্য সরকার বেসরকারি উদ্যোগের সাথে যৌথভাবে আবাসন নির্মাণের পরিকল্পনা গ্রহণ করেছেন;

(খ) সত্যি হলে, এ বিষয়ে কতদূর অগ্রসর হয়েছেন এবং কবে থেকে তা কার্যকর হবে; এবং

(গ) অষ্টম যোজনায় আবাসন প্রকল্পের জন্য রাজ্য সরকার কত টাকা বরাদ্দের প্রস্তাব দিয়েছেন?

**আবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বর্তমানে আলোচনার স্তরে আছে।

(গ) মোট ছয় হাজার দুই শত একান্ন লক্ষ টাকা।

**বিদ্যুতের বিল তৈরিতে গ্রাম পঞ্চায়েত**

*৫৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪২১) **শ্রী সুশান্ত ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যুৎ গ্রাহকদের বিদ্যুতের বিল তৈরি করার জন্য সারা রাজ্যে এ পর্যন্ত কতগুলি গ্রাম পঞ্চায়েতকে দায়িত্ব দেওয়া হয়েছে; এবং

(খ) ঐ কাজের জন্য কোনও লোক নিয়োগ করা হলে তার মোট সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সারা রাজ্যে এ পর্যন্ত মোট ১৩১টি গ্রাম পঞ্চায়েতের হাতে সংশ্লিষ্ট এলাকায়

বিদ্যুতের বিল তৈরির দায়িত্ব দেওয়া হয়েছে।

(খ) এই বিষয়টি সংশ্লিষ্ট অঞ্চলের গ্রাহক সংখ্যা অনুযায়ী গ্রাম পঞ্চায়েতগুলি ঠিক করে যে কতজন ব্যক্তিকে মিটার রিডিং ও বিলিং এর কাজে নিয়োগ করা হবে।

এ পর্যন্ত প্রায় ২৫০ জনকে গ্রাম পঞ্চায়েত কর্তৃক নিয়োগ করার খবর পাওয়া গেছে।

### মুখ্যমন্ত্রী ও বিরোধী দলের নেতার নিরাপত্তা ব্যয়

*৫৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৯) **শ্রী প্রবীর ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

১লা সেপ্টেম্বর ১৯৯১ থেকে ৩১শে জানুয়ারি ১৯৯২ পর্যন্ত পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী এবং বিধানসভার বিরোধী দলনেতার নিরাপত্তা বাবদ ব্যায়ের পরিমাণ কত (পৃথকভাবে)?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

মুখ্যমন্ত্রীর নিরাপত্তা বাবদ ব্যয়ের মোট পরিমাণ-৬,০৯,৩২৬ টাকা। বিরোধী দলনেতার জন্য এ বাবদ মোট ব্যয়-৪,১৮,২৪৩ টাকা।

### ফরাক্কা জল-বিদ্যুৎ কেন্দ্র

*৫৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪০) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) ফরাক্কায় জল-বিদ্যুৎ কেন্দ্র স্থাপন সম্পর্কে রাজ্য সরকারের কাছে কোনও তথ্য আছে কি; এবং

(খ) থাকলে, তা কি কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, কিছু তথ্য আছে।

(খ) কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ প্রকল্পটির আর্থ-কারিগরি মূল্যায়ন করেছেন। সেপ্টেম্বর ৯১-র মূল্যায়ন অনুযায়ী ব্যয় ধরা হয়েছে আনুমানিক ৬০১.৬৯ কোটি টাকা। চূড়ান্ত অনুমোদনের পূর্বে নিম্নলিখিত শর্তগুলি পূরণের জন্য বলা হয়েছে -

(১) ১৯৪৮ সনের বিদ্যুৎ সরবরাহ আইনের ২৯নং ধারা অনুযায়ী ফরাক্কা ব্যারেজ জলবিদ্যুৎ কর্তৃপক্ষ কর্তৃক প্রকল্পটির জন্য বিজ্ঞপ্তি জারিকরণ।

(২) প্রকল্পটির জন্য কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রকের অনুমোদন।

(৩) প্রকল্পটির স্থাপনের ফলে উপকৃত রাজ্যগুলি এবং ডি.ভি.সি কর্তৃক প্রকল্পটি থেকে উৎপাদিত বিদ্যুৎ বিভিন্ন সময়ে কেন্দ্রীয় সরকার নির্ধারিত মূল্যে ক্রয়ের

জন্য সম্মতিপ্রদান।

(৪) কেন্দ্রীয় পরিবেশ ও বন মন্ত্রকের অনুমোদন।

**কৃষ্ণনগর কোতোয়ালি থানা এলাকায় খুন**

*৫৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২০) **শ্রী শিবদাস মুখার্জি ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত ১৯৯১ সালের ১২ই নভেম্বর কৃষ্ণনগর কোতোয়ালি থানার অন্তর্গত শম্ভুনগর গ্রামে খুনের কোনও ঘটনা ঘটেছিল কি; এবং

(খ) ঘটে থাকলে,

(১) কতজন খুন হয়েছিল (নাম সহ); এবং

(২) খুনের ঘটনায় জড়িত কত জনকে এ পর্যন্ত ধরা হয়েছে?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) মোহনচন্দ্র ঘোষ নামে একজন খুন হয়েছিল;

(২) সাতজন আসামির মধ্যে চারজন আদালতে আত্মসমর্পণ করেছে।

**হলদিয়া পেট্রোকেমিক্যাল**

*৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৫) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পটির নির্মাণের কাজে বিলম্ব ঘটার কারণ কি; এবং

(খ) উক্ত প্রকল্পের নির্মাণ কার্যের জিরো ডেট কবে নাগাদ নির্ধারিত হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) অনেকগুলি কারণের মধ্যে -

(১) বিভিন্ন বিষয় অনুমোদনের বিলম্ব

(২) টাকার অবমূল্যায়নের ফলে প্রকল্প রূপরেখা পরিবর্তনের প্রয়োজনীয়তা

(৩) জমি সংগ্রহের ক্ষেত্রে জটিলতা ও মামলা মোকর্দমা

(৪) বৈদেশিক মুদ্রা পাওয়ায় বিলম্ব

(খ) আশা করা যায় প্রকল্পটির নির্মাণকার্য শীঘ্রই শুরু হবে। প্রাথমিক কাজ ইতিমধ্যেই অনেকটা হয়েছে।

### ডব্লু.বি.জি. প্রেস

*৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪০) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারি মুদ্রণ (ডব্লু.বি.জি. প্রেস) কারখানার সার্বিক উন্নয়নের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(খ) উক্ত প্রেসের কর্মিদের কোনও দাবি থাকলে তা পূরণের বিষয়টি সরকার বিবেচনা করছেন কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পশ্চিমবঙ্গ সরকারি মুদ্রণ সমূহের আধুনিকীকরণের জন্য পর্যায়ক্রমে আধুনিক যন্ত্রপাতি ক্রয় করার কার্যক্রম সরকার গ্রহণ করেছেন।

(খ) কর্মিদের যে কোনও দাবি সরকার যোগ্যতা এবং প্রচলিত আইন অনুযায়ী বিবেচনা করেন।

### পুরুলিয়া জেলায় ভারী শিল্প

*৫৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৬) **শ্রী সুরেন্দ্রনাথ মাঝি :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে উত্তর দেবেন কি—

(ক) পুরুলিয়া জেলার ভারী শিল্প গড়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না এবং

(খ) থাকলে, কোথায় ও কি ধরনের শিল্প এবং উক্ত শিল্প নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাতত নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

### ময়ুরাক্ষী কটন মিল

*৫৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩২) **শ্রী বিজয় বাগদী :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলায় ময়ুরাক্ষী কটন মিলটি সরকার অধিগ্রহণ করেছেন কি;

(খ) উক্ত মিলে বর্তমানে শ্রমিক-সংখ্যা কত; এবং

(গ) নতুন বেতন কাঠামো পুনর্বিন্যাসের জন্য সরকার কোনও উদ্যোগ নিয়েছেন কি না?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) শিল্প ও আর্থিক পুনর্গঠন পর্ষদ (BIPR) এর ২০।৯।৮৯ তারিখের নির্দেশানুসারে পশ্চিমবঙ্গ সরকার ময়ূরাক্ষী কটনমিলের যাবতীয় সম্পত্তি (পূর্বতন দায়-দায়িত্ব ছাড়া) ক্রয় করিয়াছেন।

(খ) সর্বমোট ৬১২ (ছয়শত বার) জন।

(গ) না।

## মুর্শিদাবাদ জেলায় পাট ভিত্তিক শিল্প

*৫৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯২) **শ্রী পরেশনাথ দাস :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, মুর্শিদাবাদ জেলায় পাট ভিত্তিক শিল্প গড়ে তোলার পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে, তা কি কি এবং বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) হ্যাঁ।

(খ) চাপদানি ইন্ডাস্ট্রিস লিঃ নামক একটি সংস্থা পাটজাত দ্রব্যাদি নির্মাণের প্রকল্প করেছে। এছাড়া কয়েকটি ক্ষুদ্র উদ্যোগ ইতিমধ্যেই কাজ করছে।

## PRESENTATION OF REPORT

### 16th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 16th Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber on 1st April, 1992. and recommended the following. Revised programme of Business for 3rd April, 1992

| | | |
|---|---|---|
| Friday, 3.4.92 | (i) Government Resolution for Framing a Law by Parliament on employment of Scaveengers to carry night soil as an offence and ban the construction and continuance of dry latrines .. | 1 hour |
| | (ii) (a) The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1992 (Introduction) | |
| | (b) Discussion on Statutory Reso- | |

lution—Notice given by Shri Abdul Mannan,

(c) The West Bengal Additional Tax and One-Time Tax on Motor Vehicles (Amendment) Bill, 1992 (Consideration and Passing) .. 1 hour

(iii) (a) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992 (Introduction)

(b) Discussion on Statutory Resolution—Notice given by Shri Abdul Mannan,

(c) The West Bengal Motor Vehicles Tax (Amendment) Bill, 1992 (Consideration and Passing) .. 1 hour

(iv) The West Bengal Transport Undertakings (Prevention of Ticketless Travel) (Amendment) Bill, 1992 (Introduction, Consideration and Passing) .. ½ hour

There will be no sitting of the House on 6th April, 1992.

Now, the Minister-in-charge of Parliamentary Affairs Dept. to move the Motion for acceptance of the House.

**Shri Probodh Chandra Sinha** : Sir, I beg to move that the 16th Report of the Business Advisory Committee as presented in the House be adopted.

The motion was then put and agreed to.

**শ্রী সাধন পান্ডে** : মিঃ স্পিকার স্যার, এটা মেনশন নয়, দৃষ্টি আকর্ষণ। আমরা বৃহস্পতিবার একদিনের জন্য মুখ্যমন্ত্রীকে পাই ওর দপ্তরের কোয়েশ্চেনের জন্য। কিন্তু দেখতে পাচ্ছি, গত দুই তিন সপ্তাহ ধরে অন্যান্য দপ্তরের ইস্যুগুলি মুখ্যমন্ত্রীর দপ্তরের আগে চলে আসছে। আপনার কাছে অনুরোধ, আপনি একটা এক্সক্লুসিভ ডেট থারসডে করেন এবং এক্সক্লুসিভলি তাতে যদি ওর কোয়েশ্চেন-অ্যানসার আসে তাহলে আমাদের পক্ষে সুবিধা হয় এসব জিনিসগুলি নিয়ে ডিল করার। আজকেও হাউসে একটিও কোয়েশ্চেন আগে এলো না। আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি, যো ন মুখ্যমন্ত্রী আসেন সেদিন যেন তার দপ্তরের

হবে তো? আপনাদের একটা পার্টি আছে It is not for me to take class and teach you how to get your work done. It is not a part of my business. It is a free system. You can get what you want. You have got a stick in your hand. It is not my fault if you don't know how to use it. Will I teach you to use it? আজকে আপনার হেড ওভার কোয়েশ্চেনে কয়টা সাপ্লিমেন্টারি করেছেন? কেন এটা করলেন। Why? If you are so anxious to get the Chief Minister you could have skipped those questions? He could be arrived.

**শ্রী কৃষ্ণচন্দ্র হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সাধন পান্ডে, সুদীপবাবু, সৌগত রায় প্রমুখ মাননীয় সদস্যরা শুধু মাত্র বৃহস্পতিবারে মুখ্যমন্ত্রীর দপ্তরের প্রশ্নের কথা বলেছেন। এখন বি.এ. কমিটি ঠিক করেছে মুখ্যমন্ত্রী, বিদ্যুৎমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের প্রশ্ন কিভাবে হবে। এখানে যারা প্রশ্ন দিয়েছেন সেটা একটা পদ্ধতিতে হয়। সৌগতবাবু জানেন যে পার্লামেন্টে ব্যালট হয় এবং অ্যাকর্ডিং টু দ্যাট সেই সেই দপ্তরের হয়। এখন মুখ্যমন্ত্রীর যেদিন আছে সেই দিন হবে এবং সিরিয়ালি উত্থাপিত হবে। মুখ্যমন্ত্রীর ব্যাপারে আদার রুলস আছে। প্রশ্ন তুলতে পারেন, আলোচনা হতে পারে। কিন্তু ওদের যুক্তিগুলি ঠিক নয়, অ্যাকর্ডিং টু রুলস যেভাবে হবে সেইভাবে ওরা বলছেন না। সুতরাং এই বিষয়ে আপনি বিচার করে সিদ্ধান্ত নেবেন।

**মিঃ স্পিকার :** এখন মোশন ১৫ মিনিট বাদে যাবে, এরজন্য আমি দায়ী নই।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of alleged delay in receiving pension by the Teachers in West Bengal.

The subject matter of the Motion does not merit for Adjournment of business of the House.

The Member may attract the attention of the Minister concerned on the subject through calling Attention, Question, Mention etc.

I, therefore, withhold my consent to the Motion.

The Member may, however, read out the text of his Motion as amended.

**ডাঃ মানস ভুঁইয়া :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের উপরে আলোচনার জন্য এইসভা আপাতত তার কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল : পশ্চিমবঙ্গে সব কয়টি জেলায় বামফ্রন্ট সরকারের রাজত্বকালে বিগত ১১ বৎসরে প্রায় ১ লক্ষ প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক ও শিক্ষিকা অবসর গ্রহণ করেছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আজ অবধি সর্বসাকুল্যে প্রায় ১৩ হাজার শিক্ষক শিক্ষিকা মাত্র পেনশনের সুযোগ পেয়েছেন। এই হারে চললে বাকি ৮৭ হাজার শিক্ষক শিক্ষিকার পেনশন পেতে প্রায় ৫০ বৎসর সময় লাগবে। কত শিক্ষক ও শিক্ষিকা মারা গেছেন এবং যাবেন। প্রাক্তন

ক্ষামন্ত্রী কিন্তু ১০ দিনের মধ্যে পেনশন পেয়েছেন। ক্যাম্প করে পেনশন দেওয়ার প্রস্তাবও দ্ধ রয়েছে। শিক্ষক ও শিক্ষিকারা চরম দুরবস্থায় রয়েছেন। সরকার নীরব।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received nine notices of Calling Attention, amely :—

| | Subject | | Member |
|---|---|---|---|
| 1. | Alleged continuous severe load shedding in Calcutta and surroundings | : | Shri Saugata Roy |
| 2. | Commencement of the construction work of Haldia Petrochemicals | : | Shri Lakshman Seth |
| 3. | Alleged death of one Sripati Hanada in Police firing at Binpur in Midnapur district on 1.4.1992 | : | Dr. Manas Bhunia, and Shri Shish Mohammad |
| 4. | Present position of Laxmipore Drainage Scheme at Malda Municipal Town | : | Shri Prabhat Acharya |
| 5. | Alleged wastage of 7000 baries of edible oil in a godown at Budge Budge | : | Shri Ajoy De |
| 6. | Reported illegal obstruction of train lines by a group of people at Malda Town Station on 1.4.92 | : | Shri Birendra Kr. Maitra |
| 7. | Opening of a secondary standard school at Kishoregram of Karimpore, Nadia | : | Shri Kamalendu Sanyal |
| 8. | Modernization of Burnpur IISCO | : | Shri Tapan Hore |
| 9. | Action taken by the Government Departments on the Mention Cases and Zero Hour mention in the Assembly | : | Shri Nirmal Das |

The calling Attention notice of Shri Nirmal Das is out of order.

I have selected the notice of Shri Lakshman Seth on the subject of Commencement of the construction work of Haldia Petrochemicals.

The Minister-in-charge may please make a statement today; if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 9th April.

**মিঃ স্পিকার ঃ** আমি শুধু নির্মলবাবুকে জানিয়ে রাখছি, এখানে মেম্বাররা যে মেনশন করেন, আমরা প্রতিটি সরকারের কাছে পাঠিয়ে দিই। এটা মনে রাখবেন। এখানে অনেক ইরেলিভ্যান্ট মেনশন হয়। ইরেলিভ্যান্ট মেনশনের ক্ষেত্রে গভর্নমেন্ট কি অ্যাকশন নেবেন? মেনশন এমন হওয়া উচিত অন হুইচ দি গভর্নমেন্ট ইজ সাপোজড টু টেক অ্যাকশন অর টেক অ্যাকশন। আপনি যদি এমন মেনশন করেন যেখানে গভর্নমেন্টের কিছু করার নেই, সেগুলো পাঠিয়ে আমি কি করব? যেখানে গভর্নমেন্টের কিছু করণীয় আছে, সে সম্বন্ধেই মেনশনগুলো করা উচিত। যে মেনশনগুলো এখানে করা হয় সবই আমরা গভর্নমেন্টের কাছে পাঠিয়ে দিই। অধিকাংশ ক্ষেত্রে গভর্নমেন্ট তার উত্তর দেন। তবে একটু সময় লাগে। আপনি আমার ডিপার্টমেন্টে গিয়ে খবর নিন, ট্রেস আউট করুন, তাহলে ইউ উইল গেট ইওর রিপ্লাই। আমার দপ্তর থেকে কবে গেছে, কোন তারিখে গেছে, সে সম্বন্ধে ইউ উইল হ্যাভ টু ভেরিফাই ইট। আপনি খবর নেবেন, দেখবেন, প্রতিটিই যায়। সব সময়েই যায়।

**শ্রী নির্মল দাস ঃ** আমি যেটা বলতে চাইছি গত দু'তিন বছর ধরে আমি যে মেনশনগুলো করেছি তারমধ্যে ইম্পর্টান্ট কথাবার্তা নিশ্চয়ই কিছু আছে। কিন্তু যে সমস্ত অভিযোগ উঠেছে, বোধহয় দু-তিনটি ক্ষেত্রে, আমার ক্ষেত্রে, সেগুলো আসলে ডিপার্টমেন্টে পৌঁছেছে কিনা জানিনা। এই কথাটাই আমি বলতে চাইছি।

**মিঃ স্পিকার ঃ** আজকাল একটা প্রবণতা হয়ে গেছে, অধিকাংশ মেনশন হয় ইট ডাজ নট কল ফর গভর্নমেন্ট অ্যাকশন। যেমন, সেদিন একটা মেনশন হল বোফর্স নিয়ে। বোফর্সের ব্যাপারে স্টেট গভর্নমেন্ট কি অ্যাকশন নেবে? মেনশন ক্যান অনলি ইনভলভ দি স্টেট গভর্নমেন্ট যাতে অ্যাকশন নিতে পারে। অন্যরাজ্যে কি ঘটল, সেন্ট্রাল গভর্নমেন্ট কি করল, সেটাতে স্টেট গভর্নমেন্ট কি করবে? এতে আমাদের কিছু করণীয় নেই। আপনারা যখন মেনশন করবেন, ইট উইল নট ইভেন বি সেন্ট টু দি সেন্ট্রাল গভর্নমেন্ট। কাজেই, আপনারা যখন মেনশন দেন তখন কনফাইন ইওরসেলভস অন দি ম্যাটার্স অন হুইচ স্টেট গভর্নমেন্ট ক্যান টেক অ্যাকশন। আপনারা যদি জুরিসডিকশনের বাইরে চলে যান, সেই ক্ষেত্রে গভর্নমেন্টের কিছু করবার নেই। খবরের কাগজে নাম ছাপা হবে, কিন্তু ওদিকে কাজ কিছু হবে না।

## LAYING OF REPORTS AND ACCOUNTS

### Annual Reports and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the years from 1983-84 to 1986-87

**Shri Patit Pabon Pathak :** Sir, with your permission I beg to lay the Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited incorporating the Audit Report and

comments of the Comptroller and Auditor General of India for the years from 1983-84 to 1986-87.

**The 30th Annual Report of the Kalyani Spinning Mills Limited for the year 1989-90, containing the audited Accounts for the year**

**Shri Patit Paban Pathak :** I beg to lay the Thirtieth Annual Report of the Kalyani Spinning Mills Limited for the year 1989-90, containing the Audited Accounts for that year.

**The 16th Annual Report of the West Dinajpur Spinning Mills Limited for the year 1990-91, containing the Audited Accounts for the year**

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Sixteenth Annual Report of the West Dinajpur Spinning Mills Limited for the year 1990-91, containing the Audited Accounts for that year.

**The 29th Annual Report and Accounts for the year 1989-90 of the Electro-Medical and Allied Industries Limited**

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Twenty-ninth Annual Report and Accounts for the year 1989-90 of the Electro-Medical and Allied Industries Limited.

**The 31st Annual Report of the West Bengal State Warehousing Corporation for the year 1988-89, containing the Audited Accounts for that year**

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the Thirty-first Annual Report of the West Bengal State Warehousing Corporation for the year 1988-89, containing the Audited Accounts for that year.

**The 2nd Annual Report of the Teesta Fruit and Vegetable Processing Limited for the year 1987-88 containing the Audited Accounts for that year**

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to lay the 2nd Annual Report of the Teesta Fruit and Vegetable Processing Limited for the year 1987-88, containing the Audited Accounts for that year.

## MENTION CASES

[12-20 — 12-30 P.M.]

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল মালদহ স্টেশনে কংগ্রেসের একজন কাউন্সিলার আন্দোলন করে সমস্ত স্টেশনটা ১২ ঘন্টা স্তব্ধ করে রেখেছিলেন। এই

আন্দোলন কংগ্রেস পার্টির বা কোনও পলিটিক্যাল পার্টির আন্দোলন ছিল না। একজন কাউন্সিলার কয়েকজন মস্তান বা সমাজবিরোধীদের নিয়ে স্টেশন বন্ধ করে দিয়েছেন। এরফলে ডাউন কাঞ্চনজঙ্ঘা, বারসই স্টেশন আপ টু কাঞ্চনজঙ্ঘা এবং কাঞ্চনজঙ্ঘা টু ফারাক্কা সমস্ত লাইনে ট্রেন বন্ধ ছিল। পুলিশ সব জেনেও সেখানে নীরব হয়ে ব্যাপারটা দেখছিলেন এবং ইন্টালিজেন্স ব্রাঞ্চ থেকে কোনও ব্যবস্থা নেওয়া হয়নি, আগে থেকে কিছু করেনি। ডি আর এম অফিস খোলা কিন্তু তাসত্ত্বেও স্টেশন অবরোধ করা হল কি করে বুঝতে পারলাম না। এটা কোনও কংগ্রেস পার্টির আন্দোলন বা কোনও আন্দোলন নয়, একজন কংগ্রেস কাউন্সিলার এইভাবে যে ট্রেন অবরোধ করলেন এই ব্যাপারে একটা ব্যবস্থা নেওয়া দরকার এবং আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে এই ব্যাপারে পুলিশের ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রী অজয় দে ঃ** মিঃ স্পিকার স্যার, আমি একটি বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় বাংলা রামায়ণের যে অনুবাদ কবি কৃত্তিবাস, তার জন্মস্থান, সেটা গঙ্গা ভাঙনের ফলে জমি ভিটে প্রায় বিলীন হবার মুখে। এবং তার যেসমস্ত পুঁথিপত্র তথ্যাদিগুলি রয়েছে সেটা নষ্ট হওয়ার উপক্রম হয়েছে। কয়েকজন মানুষের প্রচেষ্টায় ওখানে একটা সংগ্রহশালা হয়েছে, সেই সংগ্রহশালাটি সরকার যাতে অধিগ্রহণ করেন তারজন্য আমি দাবি জানাচ্ছি। এবং সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গ সরকারের যে ট্যুরিজিম ডিপার্টমেন্ট আছে সেই পর্যটন দপ্তরের মানচিত্রের মধ্যে ফুলিয়াকে অন্তর্ভুক্ত করা হয়েছে। সেখানে ট্যুরিস্ট বাস যাচ্ছে, প্রচুর মানুষ সেখানে যান কিন্তু সেখানে থাকার জায়গা নেই, তাই সেখানে একটা পর্যটন আবাসনের জন্য আমি আবেদন জানাচ্ছি। এছাড়াও বলব রানাঘাটে চূর্ণী নদীর উপর যে ব্রিজ আছে সেটা কৃত্তিবাসের নামে নামকরণের জন্য আমি দাবি জানাচ্ছি এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি বাঙালি আদি কবির সম্মানার্থে এই ব্রিজটির নামকরণ করা হোক।

**শ্রী বীরেন ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কালনা ১ নম্বর পূর্বস্থলির ১ নম্বর ব্লকে সাধারণত সেচ ব্যবস্থা প্রধানত ক্ষুদ্র সেচের উপর নির্ভরশীল। কিন্তু বেশ কিছুদিন যাবত আর.এল.আই., ডিপ-টিউবওয়েলগুলি অকেজো হওয়ার ফলে কোথাও জ্বলে গেছে, চুরি হয়ে গেছে। তারফলে স্মল ইরিগেশনে এই ট্রান্সফরমারের অভাবে ডিপ-টিউবওয়েলগুলি না চলার ফলে একটা বিস্তীর্ণ এলাকায় ফসলহানির সম্ভাবনা দেখা দিয়েছে। ফলে ইমিডিয়েট যদি ট্রান্সফরমারের ব্যবস্থা না করা হয় তাহলে পরে ফসলকে বাঁচানো যাবে না। ট্রান্সফরমারের ক্ষেত্রে যদিও এখন বলা হচ্ছে কৃষি দপ্তর থেকে এই ট্রান্সফরমারগুলিকে কিনে দেবে, আবার অন্যদিকে কৃষি দপ্তর থেকে বলা হচ্ছে এই ট্রান্সফরমারগুলি চাষিদেরকে কিনে নিতে হবে। ফলে নির্দিষ্ট কোনও সিদ্ধান্ত না থাকার ফলে বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে। তাই মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করার জন্য।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ সমস্যার ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন আদিবাসী অধ্যুষিত এলাকা ঝাড়গ্রাম এখানে প্রত্যেক বছরে আগুনে বেশ কিছু গ্রাম পুড়ে যায়, এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেও কোনও লাভ হয়নি। স্যার, কয়েকদিন আগে বীনপুর থানা এলাকায় মেদিনী, আনন্দপুর, তেঁতুলডাঙা এই আদিবাসী গ্রাম সম্পূর্ণ ভাবে

জুড়ে ছাই হয়ে গেছে। ওখানে যখন সুদুর খড়গপুর থেকে দমকল বাহিনী আসে তখন আর তাদের কিছুই করার ছিলনা। স্যার, খুবই দুঃখের ব্যাপার যে গ্রামগুলি পুড়ে গেছে ওখানকার মানুষরা এখনও পর্যন্ত কোন সাহায্য পায়নি। তাই অবিলম্বে আদিবাসী অধ্যুষিত এলাকার গ্রামবাসীরা যাতে ত্রাণ পায় তারজন্য আমি দাবি করছি। এবং খড়গপুরের পরিবর্তে যাতে ঝাড়গ্রাম মহকুমায় সরিয়ে নিয়ে এসে ফায়ার ব্রিগেড অফিসটি খোলা হয় তারজন্য দাবি করছি।

[12-30 — 12-40 P.M.]

**শ্রী মহঃ আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি জরুরি বিষয়ের ব্যাপারে আপনার মারফত মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে সারা পশ্চিমবাংলা জুড়ে উচ্চ ফলনশীল বীজের চাষ চলছে। হাওড়া, হুগলি জেলা ও উলুবেড়িয়ার গঙ্গা থেকে সিসবেড়িয়ার লক গেট মারফত উচ্চ ফলনশীল ক্ষেতের জন্য গঙ্গা থেকে জল সরবরাহ করার ব্যবস্থা চালু আছে। ২০টি লক গেটের মধ্যে ১৮টি চালু আছে, ২টি অকেজো। বর্তমানে এক শ্রেণীর ক্যাজুয়াল লেবার-এর অসহায়তা এবং ষড়যন্ত্রের ফলে জল সরবরাহের ব্যবস্থা ব্যাহত হচ্ছে। এরফলে হাওড়া, হুগলি জেলার কয়েক হাজার জমিতে উচ্চ ফলনশীল ধানের ক্ষতি হয়েছে এবং ধানগাছগুলি শুকিয়ে যাচ্ছে। এই ব্যাপারে যাতে তদন্ত করা হয় তারজন্য আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। হুগলি জেলার বেগমপুরে মহিলা তাঁত শিল্পীদের একটি সমবায় সংস্থা আছে এবং বেশকিছু মহিলা সেই সমবায় সংস্থার মাধ্যমে কর্মসংস্থানের ব্যবস্থা করেন এবং এটা খুব ভালোভাবে চলছিল। এই বেগমপুর সমবায় সংস্থায় যেসব মহিলারা যুক্ত আছেন তারা এক কালে মার্কসবাদি কমিউনিস্ট পার্টির সঙ্গে যুক্ত ছিল। কিন্তু বর্তমানে তারা যে কোনও কারণেই হোক তারা সেই রাজনৈতিক সংগঠনের সমস্ত কর্মসূচিতে অংশগ্রহণ করেন না। তাই এই সংস্থার বিরুদ্ধে আজকে একটা যড়যন্ত্র শুরু হয়েছে এবং তাদের কাজকর্ম বন্ধ করে দেওয়া হচ্ছে। কিছুদিন আগে চুঁচুড়ায় একটা শিল্প প্রদর্শনীর সময় একটা তুচ্ছ ঘটনাকে কেন্দ্র করে এই সংস্থাটিকে বন্ধ করে দেবার চেষ্টা হচ্ছে। তাই আমি মাননীয় মন্ত্রীর কাছে অনুরোধ করব মহিলা পরিচালিত তাঁতশিল্পীদের এই সমবায় সংস্থাটিতে কোনও দুর্নীতি নেই, শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য এটা বন্ধ করে দেওয়ার চেষ্টা চলছে।

**শ্রী বিশ্বনাথ মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দ্রুত প্রতিকারের দাবি জানাচ্ছি। নবদ্বীপ একটি বড় শহর এবং এখানে সরকারি ব্যয়ে একটা বৃহত্তর বাস টার্মিনাস তৈরি করা হয়েছে। কিন্তু সবচেয়ে দুঃখের কথা সরকারি এবং বে-সরকারি বাস, সেই বাস টার্মিনাসের ভেতরে না ঢুকে আধ কিলোমিটার দুর থেকে চলে যাচ্ছে। ফলে যাত্রী সাধারণের অস্বাভাবিক অসুবিধা হচ্ছে। তাই অবিলম্বে যেন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয় তার দাবি জানাচ্ছি।

**শ্রী অনিল মুদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর

একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার তমলুক বিধানসভা কেন্দ্রে একটা মহকুমা হাসপাতাল আছে। সেই হাসপাতালে ২৫০টি বেড, কিন্তু সব সময় সাড়ে তিনশ রোগি সেই হাসপাতালে থাকে এবং অনেক সময় রোগিদের মেঝেতেও থাকতে হয়। সেখানে জীবনদায়ী কোনও ওষুধ পাওয়া যায় না এবং স্যালাইনও রোগিদের বাজার থেকে কিনে দিতে হয়। সেখানে মাত্র ২৫০টি স্যালাইন আসে এবং তা এক সপ্তাহের মধ্যেই শেষ হয়ে যায়। সেখানে স্যালাইন ও ওষুধ যাতে পর্যাপ্ত পরিমাণে দেওয়া হয় তারজন্য আমি আবেদন জানাচ্ছি। তাছাড়া ওখানে একটা অ্যাম্বুলেন্স আছে কিন্তু সেই অ্যাম্বুলেন্স জনগণের কোনও কাজে লাগেনা। সেই বারে বারে অ্যাম্বুলেন্সে করে শুধু ডাক্তারবাবুদের নিয়ে আসা নিয়ে যাওয়ার কাজেই লাগে। তাছাড়া ওখানে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশনের সহযোগিতায় একটা ক্যানসার ডিটেকশন সেন্টার স্থাপন করা হবে বলে ঠিক করা হয়েছে এবং তার স্থানও নির্ধারিত হয়ে গেছে। ঐ হাসপাতালটির কাজ যাতে ত্বরান্বিত হয় তারজন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রীমতী তানিয়া চক্রবর্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পানিহাটিতে ন্যাশনাল ট্যোবেকো কারখানা, যেটা সিগারেট কারখানা নামে খ্যাত সেটা ৮.১.৯১ তারিখ থেকে লক-আউট ঘোষণার জন্য বন্ধ হয়ে আছে। সেই কারখানায় ১৬০০ জন শ্রমিক কাজ করত। এটি গোয়েঙ্কাদের কারখানা ছিল এবং এখানে ৫০০ মিলিয়নের মতো সিগারেট তৈরি হত। এরা ২২৫ কোটি টাকার একসাইজ ডিউটি ফাঁকি দেওয়ার ফলে সেখানে পুলিশ রেইড করে। এখন সেখানে মামলা চলছে এবং সেই মামলা চলাকালীন সময়ে এন.কে.জৈনের কাছে কিছু শেয়ার বিক্রি করে দেওয়া হয়। বর্তমানে একটা বিপর্যস্ত পরিচালন ব্যবস্থার ফলে কারখানাটি লক আউট হয়েছে। ১৬০০ কর্মি অধ্যুষিত কারখানাটি। প্রতি ৫ জন করে ধরলে প্রায় ৮ হাজার মানুষ মৃত্যুর মুখে দাঁড়িয়ে আছে, তারা অনাহারে আছেন। তাই বিভাগীয় মন্ত্রীকে কারখানাটি খোলবার জন্য দাবি জানাচ্ছি অবিলম্বে।

**শ্রী মাণিক ভৌমিক ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে আমার নির্বাচনী এলাকা ময়না ব্লকের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তার হস্তক্ষেপ কামনা করছি। ময়না ব্লকের শ্রীকণ্ঠা গ্রামে বেশ কয়েকদিন ধরে আন্ত্রিক, কলেরা ব্যাপকভাবে ছড়িয়ে পড়েছে। স্থানীয় স্বাস্থ্য বিভাগে খবর দেওয়া হয়েছে। ব্লিচিং পাউডার এবং হ্যালোজেন ট্যাবলেট পাওয়া যাচ্ছে না। পানীয় জলের দূষণের ফলে এই ঘটনা ঘটেছে। আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি, অবিলম্বে রাজ্য স্বাস্থ্য দপ্তর থেকে সমীক্ষক দল যাক। তাছাড়া অবিলম্বে এর প্রতিকারের দাবি জানাচ্ছি।

**श्री ममताज हसन** :- माननीय स्पिकर सर, पार्लियमेन्ट मे जो कार्यक्रम होता है, टी० भी० पर दिखाया जा रहा है। मै आपके माध्यम से इनफोरमेशन एण्ड ब्रोडकास्टिंग मिनिस्टर से कहना चाहता हूं कि विधान सभा में जो कार्य-क्रम हो, टी० भी० पर दिखाया जाए।

**শ্রী শিবদাস মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিদ্যুৎমন্ত্রী নেই, চলে গেছেন, আমি তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র নদীয়া জেলায় দশদিন ধরে ব্যাপক লোডশেডিং চলছে। আমার নির্বাচনী কেন্দ্র কৃষ্ণনগর পূর্ব বিধানসভা কেন্দ্র। সেখানে দেড় লক্ষ লোক বাস করেন। লোডশেডিংয়ের জন্য প্রায় সাত, আট দিন ধরে জল সরবরাহ হচ্ছে না। বাৎসরিক পরীক্ষা আরম্ভ হয়েছে। সেখানে স্কুলের ছেলেমেয়েরা হাতে করে জল নিয়ে যাচ্ছেন এবং অফিস যাত্রীরাও ওই একইভাবে জল নিয়ে আসছেন। এই লোডশেডিংয়ের জন্য চারটে হাসপাতাল আছে এবং হাসপাতালের রুগিরা পানীয় জল পাচ্ছেন না। আমি অবিলম্বে এই লোডশেডিংয়ের সমস্যার সমাধান করবার জন্য মাননীয় মন্ত্রীর কাছে দাবি রাখছি আপনার মাধ্যমে।

**श्री मनोहर तिरकी :-** मिस्टर स्पिकर सर, मै आपके माध्यम से परिवहन मन्त्री का ध्यान डोअर्स इलाका, चाय वगान और ग्रामांचल मे परिवहन की समस्या की ओर दिलाना चाहता हूं। इस क्षेत्र मे अभी भी १० से १५ किलोमीटर पेदल चलना पड़ता है अथवा ट्रक के उपर आदमी को आना पड़ता है, और वहां उन्हें गाड़ी पकड़ना पड़ता है। वहां न कोई स्टेट वस की व्यवस्था है न मिनी वस की।

अतः वहां स्टेट वस अथवा मिनी वस जो भी हे, परिवहन मन्त्री से मे आपके माध्यम से अनुरोध करना चाहता हूं कि इसकी व्यवस्था हो।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে আমরা সবাই মিলে দেখেছি যে, আমার জেলায় খড়গপুর বিধানসভা কেন্দ্রের গোকুলপুর গ্রামে টাটা কোম্পানির পিগ আয়রণ ফ্যাক্টরী স্থাপনের জন্য ভিত্তি প্রস্তর স্থাপন করে এসেছেন মাননীয় মুখ্যমন্ত্রী। সেখানে উক্ত কারখানা স্থাপনের জন্য জমি অধিগ্রহণও চলছে। প্রশাসন থেকে বলা হয়েছিল যে, বর্তমান বাজার দরে সেই জমি দরিদ্র গ্রামবাসীদের দেওয়া হবে। অত্যন্ত দুঃখের সঙ্গে জানাতে বাধ্য হচ্ছি যে, চলতি বাজার দরে পার একরে ২২।২৩ হাজার করে বিক্রি করবার জন্য দরিদ্র গ্রামবাসীদের ওপর চাপ সৃষ্টি করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে আবেদন করছি, সরকারের যে নিয়ম আছে অর্থাৎ চলতি বাজার দরে জমি অধিগ্রহণ করা হবে। এবং দরিদ্র কৃষকদের দিতে হবে। তাহলে কিসের এত দরদ টাটা কোম্পানির প্রতি? এতে দরিদ্র গ্রামবাসীদের বঞ্চিত করা হচ্ছে। আমি অনুরোধ করব মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যাতে দরিদ্র গ্রামবাসীরা অবিলম্বে ন্যায্য মূল্য পায় তার ব্যবস্থা করা।

**শ্রী আনন্দগোপাল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানাতে চাই যে বীরভূম জেলায় বোরো চাষ একটি গুরুত্বপূর্ণ বিষয়। স্যার, বীরভূম জেলায় ব্যাপক বোরো চাষ হয়েছে। কিন্তু এই যে বোরো চাষ হয়েছে তাতে বেশিরভাগ কৃষক বিদ্যুতের উপর নির্ভর করে তারা বোরো চাষ করেছে। কিন্তু লক্ষ্য করছি দীর্ঘদিন ধরে বিদ্যুতের সঙ্কট প্রচন্ডভাবে বেড়ে যাওয়ায় কৃষকরা অত্যন্ত অসুবিধায় পড়েছে।

আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে অনুরোধ করব এর একটা সুব্যবস্থা যাতে হয় সেটা তিনি দেখুন এবং এইসঙ্গে আর একটা আবেদন করতে চাই বীরভূম জেলায় বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র তাতে যাতে কেন্দ্রীয় সরকার টাকা দেন। কেন্দ্রে যে সরকার আছেন সেটা কৃষকের শত্রু সরকার। সেই সরকারের নজরে বিষয়টা নিয়ে আসবেন এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমল মিস্ত্রি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সেচমন্ত্রী এবং জলপথ বিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ক্যানিং বিধানসভা কেন্দ্রের মধ্যে, যেটা কলকাতার খুব কাছে ডাকু গ্রাম ভ্রমণ পিয়াসীদের পক্ষে খুব ভাল। কিন্তু এটা এখন ধ্বংসের মুখে। সেচ ও জলপথ বিভাগের রক্ষণাবেক্ষণ করার কথা। কয়েকদিন আগে আমি গিয়েছিলাম। এটা পিকনিক স্পট হতে পারে। গিয়ে দেখলাম নদীর কাছাকাছি যে গাছ-গাছালি আছে এবং স্লুইস গেটে প্রচন্ড ভাঙ্গনের ফলে সেইগুলো নষ্ট হয়ে যাওয়ার উপক্রম হয়েছে। ভ্রমন পিয়াসীরা যাতে যেতে পারেন এবং জায়গাটা ভ্রমণ পিয়াসীদের কাছে মনোরম হয়ে উঠতে পারে সেজন্য আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন ব্যবস্থা নেন।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কেন্দ্র পান্ডুয়ায় একটা গরুর হাট আছে। সেই গরুর হাটে গৌতম রায় বলে একটি ছেলে গরুকে জল খাওয়াতে গিয়েছিল। সে গ্রাম থেকে টিন-বাঁক নিয়ে যায় গরুকে জল খাওয়াতে। টিন-বাঁক পড়ে ছিল, কিন্তু তাকে পাওয়া যাচ্ছিল না। তার মা পারুল রায় পান্ডুয়া থানায় এফ, আই, আর করে এই বলে যে গরুর হাটের মালিক আব্বাস তাকে গুম করেছে, খুন করেছে। বি, জে, পি-কংগ্রেস মিলিতভাবে পথসভা করতে আরম্ভ করে, বাজার বন্ধের ডাক দেয়, রাস্তা বন্ধের ডাক দেয়। হিন্দু-মুসলমানের মধ্যে উত্তেজনা ছড়িয়ে পড়ে। পান্ডুয়া থানার পুলিশ, নদীয়ার চাকদহের মেটেপাড়া গ্রাম থেকে, যেটা বাংলাদেশের বর্ডারে, রাত্রে তাকে উদ্ধার করে নিয়ে আসে। সামনে ঈদ আছে, এখানে সাম্প্রদায়িক সম্প্রতি নষ্ট করার জন্য একদল লোক এইভাবে গোলমাল করতে চাইছে। আমি আপনার মাধ্যমে পুলিশ কর্তৃপক্ষ এবং স্বরাষ্ট্র বিভাগের দৃষ্টি-আকর্ষণ করি যাতে শান্তি-শৃঙ্খলা বজায় থাকে তা দেখতে। পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক সম্প্রতি নষ্ট করার একটা চক্রান্ত চলছে, এটা যাতে কোনওভাবে না পারে তারজন্য নজর দিতে অনুরোধ জানাই।

**শ্রীমতী আরতি হেমব্রম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আমার রাণীগঞ্জ বিধানসভা কেন্দ্রের খাতড়াকু ব্লকে অধিকাংশ আদিবাসী এবং তফসিলি জাতি বাস করে এবং এখানে বেশিরভাগ লোকই গরিব এবং ক্ষেতমজুর। কিন্তু অধিকাংশ এস, সি, এস, টি হওয়া সত্ত্বেও দুঃখের বিষয় আই, সি, ডি, এস প্রকল্পের কোন ব্যবস্থা চালু করা হয়নি। তারফলে এই ব্লকে অসংখ্য আদিবাসী শিশু অপুষ্টিজনিত রোগে ভুগছে, খাবার পাচ্ছে না। তাই স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সবিনয়ে অনুরোধ করব, এই ব্লকে আই.সি.ডি.এস প্রকল্প চালু করা হোক।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পর্যটনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনারা সকলেই

জানেন যে দার্জিলিং-এ জি.এন.এল.এফের আন্দোলনের পরে দিঘার আকর্ষণ ক্রমশ বেড়েছে এবং জনপ্রিয় হয়ে উঠেছে। সম্প্রতি দিঘা ডেভেলপমেন্ট অথরিটির একটি সভা হয়েছে যেসভায় শ্রী সূর্যকান্ত মিশ্র, মাননীয় মন্ত্রী মহাশয় উপস্থিত হয়েছিলেন। সেই দিঘা ডেভেলপমেন্ট থরিটির সভায় একথা ঠিক করা হয়েছে যে দিঘার ঐ এলাকার মধ্যে ঢুকলে নাকি সেখানে কর দিতে হবে। অর্থাৎ নতুন করে পর্যটন কর আরোপ করা হচ্ছে। স্যার, আপনার মাধ্যমে পর্যটনমন্ত্রীকে বলতে চাই, বেপরোয়াভাবে সম্পদ আদায়ের নামে দিঘার পর্যটকদের উপর যে কর বসানোর কথা ভাবা হয়েছে যা শীঘ্রই বসতে যাচ্ছে-আমার দাবি, তা থেকে বিরত থাকা হোক।

**শ্রী প্রভাত আচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা এলাকায় মালদহে ১১টি অঞ্চলের মধ্যে দুটি অঞ্চলে একদম যাওয়া যায়না। সেখানে কোনও রাস্তাঘাট নেই। অল্প বৃষ্টি হলেই সেখানে জল জমে যায়। সেখান থেকে কোনও পেশেন্টকে হাসপাতালে আনতে গেলে আনা যায়না। ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটিতে পরিকল্পনা নেওয়া হয়েছে কিন্তু পূর্ত দপ্তর কার্যকর ব্যবস্থা না নিলে রাস্তা হবে না। রাস্তাটি না হলে প্রদীপের তলায় অন্ধকার থেকে যাবে। স্যার, আমি যে রাস্তাটির কথা বলছি সেটা হল, শহর থেকে নুনবাহি হয়ে কাজিগ্রাম অঞ্চল দিয়ে বিনোদপুরের সাটটারিকে সংযোগ করা। অবিলম্বে এই রাস্তাটি করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মানিকচন্দ্র মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিহার সংলগ্ন ময়ুরাক্ষি জলাধার থেকে পর্যাপ্ত সেচের জলের অভাবে বর্তমান মরশুমে বীরভুম জেলার বিস্তীর্ণ এলাকায় বোরো চাষ সম্ভব হয়নি ফলে বীরভুমের প্রায় ১০ কোটি টাকার বোরো চাষের ক্ষতি হয়েছে। এটা জাতীয় ক্ষতি। ময়ুরাক্ষি, কোপাই, বক্রেশ্বর ও কুয়ে নদীর তীরবর্তী এলাকা ও লাঙ্গলহাটা বিল এলাকায় যে বোরো চাষ হয়েছে তাও বর্তমানে পর্যাপ্ত জলের অভাবে নষ্ট হয়ে যাবার আশঙ্কা দেখা দিয়েছে। কৃষকরা দুশ্চিন্তায় পড়েছেন। সত্বর জল ছাড়া প্রয়োজন। এই জলাশয় থেকে বিহারের ক্যানেলে কোনও রেগুলেটার নেই। কিছু পাম্প দিয়ে জল তোলা হয়। সেগুলিও বর্তমানে প্রায় অচল। তাই তারা জলাধারের জলের লেভেল ৩৬৩ নিচে নামার ক্ষেত্রে আপত্তি জানাচ্ছেন। এছাড়া বালি ও পলি জমে জলাধারের জল ধারণের ক্ষমতা ক্রমশই কমে যাচ্ছে। এইরূপ পরিস্থিতিতে বিহার সরকারের সঙ্গে দ্রুত আলোচনার মাধ্যমে সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের নিকট অনুরোধ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং এদিকে সকলে নজর দেবেন এই আশা করছি। স্যার, বার্ণপুরের ইসকো কারখানার আধুনিকীকরণের প্রকল্পের ব্যাপার যেটা অনাবাসী ভারতীয় শিল্পপতি স্বরাজ পাল করতে সম্মত হয়েছিলেন আমরা দেখছি যে উনি চিঠি দিয়ে কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন যে তিনি এর থেকে সরে যাচ্ছেন এবং মাননীয় মুখ্যমন্ত্রীকে তিনি চিঠির অনুলিপি দিয়েছেন। মুখ্যমন্ত্রী বলেছেন যে স্বরাজ পালের চিঠি লেখার পেছনে যুক্তি আছে। এখন প্রশ্ন হচ্ছে স্বরাজ পাল যেটা চাইছেন সেটা হচ্ছে সম্পূর্ণ তার হাতে নিয়ন্ত্রণ আর কেন্দ্রীয় সরকার চাইছেন

কিছুটা গাইড লাইন বা কিছুটা নিয়ন্ত্রণ রাখা। কিন্তু গোটা বিষয়টা যা দাঁড়াচ্ছে সেটা হল ইসকো কারখানার আধুনিকীকরণের প্রকল্পটা এরফলে আবার বাধাপ্রাপ্ত হচ্ছে। স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এটা জানতে খুবই আগ্রহী যে এতবড় একটা প্রকল্প এটা যদি মাঝপথে আটকে যায় তাহলে এটা পশ্চিমবাংলার স্বার্থের ক্ষেত্রে ক্ষতিকর হবে। তাই স্যার, আমি চাই বার্ণপুরের ইসকো কারখানার কাজ যাতে অবিলম্বে শুরু হয় সেটা দেখুন এবং মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে একটা বিবৃতি দিন।

[12-50 — 1-00 P.M.]

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বজবজ, মহেশতলা এলাকা মূলত শিল্পাঞ্চল এলাকা হলেও এখনও পর্যন্ত সেই এলাকা মডিফায়েড রেশনিং এলাকাই রয়ে গেছে। তারফলে পূর্ণ রেশন থেকে ঐ এলাকার মানুষ বঞ্চিত হচ্ছে। ওখানে চাষের জমি কমে গেছে শিল্প এলাকা বাড়ছে। সেইজন্য মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই বিষয়ে অবিলম্বে তিনি যথাবিহিত ব্যবস্থা করুন, সেখানকার জনসাধারণ যেন পূর্ণ রেশন ব্যবস্থার সুযোগ পায়।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর একটি বিশেষ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া দু নং ব্লকের অধীনে একটি রাস্তা আছে, রাস্তাটির নাম তুলসি বেড়িয়া জগরামপুর নুতনবাঁধ, এই রাস্তাটি, দিয়ে পাঁচ সাতটা গ্রামের লোক বিশেষ কাজের জন্য যাতায়াত করতে বাধ্য হয়। ওখানে একটা হসপিটাল আছে, তারজন্যও বহু মানুষ ঐ রাস্তা দিয়ে যাতায়াত করে। অতএব এই রাস্তাটি যাতে শীঘ্র মেরামত করা হয়, তার ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গৌতম রায় চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে রুগ্ন শিল্প দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আসানসোল হিন্দুস্থান পিলকিনটন গ্লাস ফ্যাক্টরি নামে একটি কাঁচের কারখানা গত ১২ বছর ধরে বন্ধ হয়ে পড়ে রয়েছে। এই কারখানার সঙ্গে ১৪ শত পরিবার যুক্ত, তারা দীর্ঘদিন অনাহারে রয়েছে, কোনও কোনও শ্রমিক আত্মহত্যা করে মারা গেছে। এই কারখানাটি বন্ধ রাখার জন্য গ্রীন্ডলে ব্যাঙ্ক এবং বড় বড় কাঁচের মালিক তারা চেষ্টা চালিয়ে যাচ্ছে। বর্তমানে এই কারখানাটি হাইকোর্টের অর্ডারে নিলামের অপেক্ষায় রয়েছে। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই, তিনি অবিলম্বে এই কারখানাটি সম্পর্কে হস্তক্ষেপ করুন এবং শিল্পকে ধ্বংসের হাত থেকে রক্ষা করুন।

**শ্রী ভক্ষু মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলার বরাবাজার পঞ্চায়েত সমিতির অন্তর্গত এলাকায় জনসংখ্যার শতকরা ৭০ ভাগ আদিবাসী ও তফসিলি জাতির লোক বাস করে। প্রায় সকলেই ক্ষেত মজুর সম্প্রদায়ের লোক। এখানে অপুষ্টি জনিত শিশু মৃত্যুর হারও স্বাভাবিকের চেয়ে বেশি। বরাবাজারের মতো পিছিয়ে পড়া ব্লকে আই.সি.ডি.এস. না হওয়ার কারণ কি সেটা ঠিক বোঝা যাচ্ছে না। আমি বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি রাখছি অবিলম্বে বরাবাজার ব্লকে আই.সি.ডি.এস. কেন্দ্র স্থাপন করা হোক।

**শ্রী তপন হোড় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে তথ্য ও সংস্কৃতি দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার ১৯৮৫ সালে প্রয়াতঃ রাজীব গান্ধী শান্তিনিকেতনে পূর্বাঞ্চলীয় সংস্কৃতি কেন্দ্রের উদ্বোধন করেন। ১৯৮৬ সালে পশ্চিমবঙ্গ সরকার ঐ কেন্দ্রের জন্য শান্তিনিকেতন এবং শ্রীনিকেতনের মধ্যবর্তী স্থানে এই সংস্কৃতি কেন্দ্রের জন্য জায়গা জমি কিনে দেয়। অথচ এই সংস্কৃতি কেন্দ্রের কোনও কাজ এখনও পর্যন্ত হয়নি। অথচ ওখানে মুক্তাঙ্গন করা, নাট্য মঞ্চ করা, গবেষকদের অবাধ কেন্দ্র এইসব করার বিভিন্ন পরিকল্পনা আছে। পূর্বাঞ্চলীয় সংস্কৃতি যাতে সত্বর গড়ে ওঠে এটা পূর্বাঞ্চলের মানুষের একটা দাবি। এই দাবি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে জানাচ্ছি।

**শ্রী বিজয় বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নানুর থানার দু নং গ্রাম পঞ্চায়েতের অন্তর্গত দিগলডাঙা আদিবাসী পল্লী ও তৎ সংলগ্ন একটি মাঠ কয়েক পুরুষ আগে জমিদাররা আদিবাসীগণকে বাসস্থান ও খেলার মাঠ হিসাবে ব্যবহার করতে দেয়। কিন্তু বর্তমানে কয়েকজন অসাধু স্থানীয় ব্যক্তি থানার ও.সি.'র সঙ্গে যোগ সাজসে আদিবাসী ছেলেদের খেলাধূলা বন্ধ করে দিয়েছে। এখন সেখানে বাড়ি তৈরির তোড়জোড় চলছে। জমিদার মহাশয়ের ইচ্ছা ও আদিবাসী যুবকদের কল্যাণের স্বার্থে এই চক্রান্ত ব্যর্থ হওয়া দরকার। উল্লেখ্য উক্ত মাঠে প্রত্যেক বছর বিভিন্ন টুর্নামেন্ট হয়ে থাকে। তাই আমি বিষয়টিকে গুরুত্ব সহকারে দেখার জন্য স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, রাজ্যে কলেজ শিক্ষকদের অবসরকালীন সুযোগ সুবিধার ব্যাপারে একটা বৈষম্য চলছে। সে ব্যাপারে আমি আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন ১৯৭৬ সালে কলেজ শিক্ষকদের জন্য পেনশন প্রথা চালু করা হয়। কিন্তু আজকে ১৬ বছর পরে দেখছি সরকারি কলেজের শিক্ষকদের সঙ্গে বেসরকারি কলেজের শিক্ষকদের একটা বিরাট বৈষম্য দেখা দিয়েছে। নানা প্রথায় বৈষম্য চলছে। পেনশনে বৈষম্য, ফ্যামিলি পেনসনে বৈষম্য, গ্র্যাচুইটিতে বৈষম্য, কমিউটেশন অফ পেনশনে বৈষম্য, লীভ এনক্যাশমেন্টে বৈষম্য। এই নিয়ে বেসরকারি কলেজের শিক্ষকদের মধ্যে একটা প্রচন্ড ক্ষোভ দেখা দিয়েছে। আমি একটা উদাহরণ দিলে বিষয়টি স্পষ্ট হবে। যেখানে একজন সরকারি কলেজের শিক্ষক বা সরকারি কর্মচারি ২৮৫২ টাকা পেনশন পাবে, সেখানে একজন বেসরকারি কলেজের শিক্ষক ২০৩০ টাকা পেনশন পাবে। অর্থাৎ ৮২২ টাকা কম। অনুরূপ-ভাবে ফ্যামিলি পেনশনের ক্ষেত্রে ৬৩১ টাকা কম পেনশন পাবে বেসরকারি কলেজের শিক্ষক। গ্র্যাচ্যুইটির ক্ষেত্রে ১৯,০০০ টাকা কম পাচ্ছে। বেসরকারি কলেজের শিক্ষকদের ক্ষেত্রে এই যে বৈষম্য এবং অমর্যাদা চলছে, এটা অবিলম্বে বন্ধ করার জন্য, এর অবসান ঘটাবার জন্য মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ রাস্তার সমস্যার প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, পুরুলিয়া ও বাঁকুড়া জেলার মধ্যে 'অহল্যাবাই' রাস্তাটি একটি ঐতিহাসিক গুরুত্বপূর্ণ রাস্তা। পুরুলিয়া জেলার রঘুনাথপুর থেকে বাঁকুড়া জেলার ছাঁতনা ব্লক-এর কিছু অংশ পর্যন্ত রাস্তাটি কাঁচা। এই রাস্তাটির দূরত্ব প্রায় ২৮ থেকে ৩০ কিলোমিটার। রাস্তাটির দীর্ঘ অংশ কাঁচা থাকার জন্য

পুরুলিয়ার রঘুনাথপুর থেকে বাঁকুড়া পর্যন্ত সাধারণ মানুষদের বাসে করে যাতায়াত করতে খুবই অসুবিধা হচ্ছে। এই অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তাটি সম্পূর্ণভাবে পিচ দিয়ে পাকা করার জন্য আমি মাননীয় পূর্তমন্ত্রীকে অনুরোধ করছি। রাস্তাটি দীর্ঘদিন ধরে অবহেলিত হয়ে পড়ে আছে। অবিলম্বে এটি পাকা করার ব্যবস্থা করা হোক।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ সড়কের প্রতি মাননীয় পূর্তমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার এলাকা মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ থেকে বীরভূম জেলার লোহাপুর, সাত্বিকবাবুর এলাকা পর্যন্ত একটা বড় রাস্তা আছে। সে রাস্তার দু ধারে কৃষকদের বসবাস। কিন্তু রাস্তাটির এমনই অবস্থা যে বর্ষাকালে সেটি দিয়ে মানুষও যাতায়াত করতে পারে না, গরুর গাড়ি তো দূরের কথা। কৃষকদের উন্নতির জন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় যখন গ্রামোন্নয়ন চলছে তখন আমরা এলাকার কৃষকরা পিছিয়ে পড়ছে এই অবস্থার জন্য। তাই আমি বিষয়টির প্রতি পূর্ত (সড়ক) মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইতিপূর্বে আমি এবিষয়ে মন্ত্রী মহাশয়কে বলেছিলাম। কিন্তু এই সমস্ত ব্যাপারে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, মন্ত্রীকে বললে, তিনি বলেন, 'জেলাপরিষদের কাছে যান।' এরকম অবস্থায় আজকে আমাদের বিধানসভা সদস্যদের কোনও মূল্যই থাকছে না।

[1-00 — 1-10 P.M.]

**শ্রী রতনচন্দ্র পাখিরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র ঘাটাল বোরো চাষের এলাকা। কিন্তু বর্তমানে ওখানে জলের অভাবে বোরো চাষ মার খেতে বসেছে। নদী, নালা, খাল, বিলে এক বিন্দু জল নেই। কংসাবতি ব্যারেজ থেকে যে পরিমাণ জল ছাড়া হচ্ছে তা দিয়ে বোরো চাষকে বাঁচানো যাবে না। শুধু তাই নয়, যেভাবে সেন্ট্রালি লোডশেডিং চলছে তাতে ঘাটাল এলাকার গভীর এবং অগভীর নলকূপগুলি অচল হয়ে পড়েছে। ফলে বোরো চাষের কৃষকরা আজকে এক ভয়ঙ্কর পরিস্থিতির মুখোমুখি দাঁড়িয়ে আছে। এই অবস্থায় আমি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করছি, অবিলম্বে কংসাবতি ব্যারেজ থেকে পর্যাপ্ত পরিমাণে জল ছাড়ার ব্যবস্থা করুন। একমাত্র কংসাবতী থেকে পর্যাপ্ত পরিমাণে জল সরবরাহ করলে ব্যাপক এলাকার বোরো চাষকে রক্ষা করা সম্ভব। সাথে সাথে লোড-শেডিংও কমানো দরকার। তা নাহলে বোরো চাষকে রক্ষা করা যাবে না। আমি বোরো চাষকে বাঁচানোর জন্য এই আবেদন রাখছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় স্পিকার স্যার, আমি একটি অন্য বিষয়ের প্রতি মাননীয় সাংস্কৃতির মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামীণ সংস্কৃতির অন্যতম হচ্ছে যাত্রাশিল্প। এই যাত্রাশিল্প আজকে সংকটময়। কলকাতায় ১০০টি দল আছে। আদিবাসী যাত্রাদল মেদিনীপুর এবং অন্যান্য জায়গায় আছে। এই যাত্রা অনুষ্ঠিত করতে গেলে ৩।৪ জায়গায় পারমিশন নেওয়ার ব্যবস্থা করতে হয়। এই পারমিশনের ব্যবস্থাটা সরলীকরণ করা দরকার অর্থাৎ একই জায়গা থেকে পারমিশন পেলে ভাল হয়। আমার মনে হয়, সার্ভিস ইন্ডাস্ট্রিতে যেমন কোল্ডস্টোরেজ এবং হোটেলগুলিকে ঋণ দিচ্ছে তেমনি এই যাত্রাদলকে ঋণ দেবার ব্যবস্থা করা যায় তাহলে আর

মহাজনের কাছ থেকে ৫০ পারসেন্ট সুদ দিয়ে টাকা নিতে হয় না। এই মহাজনের কাছ থেকে ঋণ নেওয়ার ফলে অনেক যাত্রাদল বন্ধ হয়ে যাচ্ছে। এই শিল্পের সাথে ১ লক্ষ লোক যুক্ত আছে এবং ১০০টি দল আছে। এদের জন্য যাতে উপরিউক্ত ব্যবস্থা করা যায় তারজন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আব্দুল হক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার কেন্দ্রের একটি গুরুত্বপূর্ণ সমস্যার কথা বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার জঙ্গীপুর কেন্দ্রের রঘুনাথগঞ্জ(২) পঞ্চায়েত সমিতির অন্তর্গত কয়েকটি অঞ্চলে বর্ষার সময়ে হাজার-হাজার বিঘা জমি জলমগ্ন অবস্থায় থাকে এবং এরফলে ফসলের ক্ষয়-ক্ষতি চরম হয় এবং রবি শস্যের উৎপাদন হয়না। দীর্ঘদিনের দাবি যে সেখানে একটা উন্নতমানের স্লুইসগেট হোক। স্লুইস গেটটি হলে পরে অতিরিক্ত জল নিষ্কাশন হবে এবং সেচের জল দিয়ে অধিক ফসল হবে। এই স্লুইস গেট করার জন্য ১১ লক্ষ টাকা বরাদ্দ হয়েছে। কাজ যখন শুরু হতে চলেছে ঠিক সেই মুহূর্তে কংগ্রেসিরা সেখানে এমন উৎপাত শুরু করেছে যে রক্তপাত হওয়ার উপক্রম হয়েছিল। কাজেই আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে করে এই কাজ সুষ্ঠুভাবে হয়। কারণ কাজটি সুষ্ঠুভাবে হলে পরে এলাকার মানুষের বহু উপকার হয়। এই সমস্ত জানা সত্ত্বেও কংগ্রেসিরা কেন যে এই ধরনের সমাজ-বিরোধী কাজ করছে তা আমি বুঝতে পারছি না।

**শ্রী অঙ্গদ বাউরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকার শালতোড়া থানা এবং মেজিয়া থানার অন্তর্গত পানীয় জলের অভাব দেখা দিয়েছে। অবিলম্বে ঐ এলাকায় যাতে পানীয় জলের ব্যবস্থা করা যায় তারজন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রশান্ত প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দীঘা থেকে মেচেদা, ১০০ কিলোমিটারের উপর ভায়া এগরা, পটাশপুর, ভগবানপুর রুটে লোক্যাল বাস দীর্ঘদিন ধরে বন্ধ। কিছুদিন থেকে এক শ্রেণীর মালিক, এবং বাসমালিক সংস্থা একটা পরিকল্পনা করে বাস চলাচল বন্ধ করে দিয়েছে। তারা সবাই হাওড়া কলকাতা পর্যন্ত বাস চালাতে চায়। লোকাল বাস চালানোর জন্য আমি পরিবহন মন্ত্রীর নিকট আবেদন করছি যাতে করে এস.বি.এস.টি.সির কয়েকটি বাস যেমন, হলদিয়া ডিপো থেকে ৪।৫টি বাস হলদিয়া দিঘা ভায়া ভগবানপুর, এগরা (২) দিঘা ডিপো থেকে ৪।৫টি বাস মেচেদা, দিঘা ভায়া ভগবানপুর, এগরা বাস চালানোর ব্যবস্থা করলে ভাল হয়। বিশেষত, স্কুল-কলেজের ছাত্র-ছাত্রীদের পরীক্ষার সময় খুবই অসুবিধা হয়। এছাড়া অফিসযাত্রী, শিক্ষক-শিক্ষিকা ও সাধারণ মানুষকে খুবই দুর্ভোগের মধ্যে পড়তে হয়।

**শ্রী নির্মল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিধানসভায় গত বছর একটা আইন পাশ হয়েছিল। তাতে বলা হয়েছিল, যারা বিভিন্ন ইনস্টিটিউশনে কাজ করেন, শিক্ষকতা করেন, বা অধ্যাপনা করেন মেডিক্যাল কলেজে, তারা ৬০ বছর অবধি চাকরির সুযোগ পাবেন। জলপাইগুড়ি, কল্যাণী ও বাঁকুড়ার ফার্মাসি ইন্সটিটিউটে কর্মরত শিক্ষক ও ডিমনস্ট্রেটর পর্যায়ের কর্মচারিরা ভেকেশনাল

[2nd April, 1992]

কর্মচারি বঞ্চিত হচ্ছে। ভেকেশনাল কর্মচারি হিসাবে তারা কোনও অর্জিত ছুটি ভোগ করতে পারেন না। সম্প্রতি আর্টিকেল নাম্বার ৪২(থ্রি) অফ ডব্লু.বি.এস. আর, পার্ট-ওয়ান বর্নিত ডব্লু.বি, মেডিক্যাল এডুকেশন সার্ভিস পর্যায়ের ভেকেশনাল কর্মচারিদের ৬০ বছর বয়স পর্যন্ত চাকুরি করার সুযোগ সেকসান-১৬ ওয়েস্টবেঙ্গল অ্যাক্ট, ১৯৯০, গত ১৬.৫.৯০ তারিখে সরকারি গেজেটে প্রকাশিত হয়েছিল, সেই অনুযায়ী ঘোষণা করা হয়েছেও, এই আদেশ অন্যান্য ভোকেশন্যাল কর্মচারিদের ক্ষেত্রে চালু হলেও ফার্মাসি ইন্সটিটিউশনে কর্মরত শিক্ষক ও ডিমনস্ট্রেটরদের ক্ষেত্রে চালু হয়নি। ফলে এই পর্যায়ে কর্মচারিরা না পাচ্ছে অন্যান্য সরকারি কর্মচারিদের মতো অর্জিত ছুটি ভোগ করার সুযোগ। এই অসঙ্গতি দূর করতে হবে। স্বাস্থ্য বিভাগের নূতন নিয়ম অনুযায়ী স্বামী, স্ত্রী একই জায়গায় কাজ করলে স্ত্রীকে বদলি করার নিয়ম নেই। দেখা যাচ্ছে আলিপুরদুয়ার হাসপাতালের একজন স্বাস্থ্য কর্মির স্ত্রীকে শ্রীমতী অনিমা বর্ধনকে কুচবিহারে পাঠানো হচ্ছে। স্বাস্থ্য বিভাগের এই অসঙ্গতি দূর করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌমিন্দ্রচন্দ্র দাস ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৭ সালে বামফ্রন্ট পশ্চিমবঙ্গে ক্ষমতায় অধিষ্ঠিত হওয়ার পরে শ্রমিকদের জীবনে অনেক পরিবর্তন এসেছে, কিন্তু যে সমস্ত শ্রমিক ইঁট ও টালিভাটায় কাজ করে তাদের জীবনের সমস্যার ক্ষেত্রে খুব একটা পরিবর্তন আসেনি। ওদের কাজের সময়সীমা ধার্য হয়নি। প্রতি হাজার ইঁট তৈরি করতে গেলে যে শ্রম দরকার, এবং যে সময় দরকার তার কিছু সীমা নির্দিষ্ট করা হয়নি। আষাঢ, শ্রাবণ, ভাদ্র এই তিন মাস ইঁট তৈরি হয়না, তাই ওদের কাজও থাকে না, ওদের কাজের সময়সীমা এবং মজুরির উন্নয়নের জন্য শ্রমিকদের স্বার্থে আইন প্রণয়নের জন্য মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুনির্মল পাইক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা একটি তফসিলি অধ্যুষিত এলাকা। ঐ এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি নগর উন্নয়ন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় প্রশান্ত শূর মহাশয় যখন নগর উন্নয়ন মন্ত্রী ছিলেন তিনি ওখানে একটি ফায়ার স্টেশন, অগ্নি নির্বাপক কেন্দ্র তৈরি করার প্রোপোজাল দিয়েছিলেন এবং সেজন্য ফায়ার সার্ভিস ডাইরেক্টারকে ওখানে পাঠিয়ে ছিলেন, কিন্তু সেটি পড়ে রয়েছে, সেই প্রোপোজাল এখনও বাস্তবায়িত হয়নি। প্রস্তাবটি যাতে বাস্তবায়িত হয়, সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় নগর উন্নয়ন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[1-10 — 1-50 P.M.](including adjournment)

**শ্রী মহঃ ইয়াকুব ঃ** শ্রী লক্ষ্মণ শেঠ (উপস্থিত ছিলেন না।) অনারেবল স্পিকার স্যার, ক্যালকাটা পোর্ট ট্রাস্টের আন্ডারে খিদিরপুর ডকের এক নম্বর ব্রিজ, ৮ নম্বর গার্ডেনরীচের সুইং ব্রিজ আজ ২২ বছর ধরে অকেজো হয়ে আছে, হেভি ভেহিকলস তার উপর দিয়ে যাতায়াত করে। বার বার কেন্দ্রীয় সরকার এবং পোর্ট ট্রাস্টের কর্তৃপক্ষকে জানানো সত্ত্বেও এর কোনও সুরাহা হয়নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি অবিলম্বে কেন্দ্রীয় সরকারের সংস্থা পোর্ট ট্রাস্ট যাতে এর ব্যবস্থা করেন।

(At this Stage the House was adjourned till - 1-50 P.M.).

(After Adjournment)

[1-50 — 2-00 P.M.]

## DISCUSSION AND VOTING ON DEMAND FOR GRANTS

### Demand Nos 18 and 19 :

**Mr. Speaker :** There are seven cut motions to Demand No.18. All the motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :**
**Shri Subrata Mukherjee :**
**Shri Deba Prasad Sarkar :** } Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**Mr. Speaker :** There are five cut motions to Demand No.19. All the motions are in order and taken as moved.

**Shri Abdul Mannan :**
**Shri Deba Prasad Sarkar :** } Sir, I beg to move that the amount of the Demand be reduced by Rs.100/-.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ১৬ বছর যাবৎ এই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রিত্বর সঙ্গে সঙ্গে স্বরাষ্ট্রমন্ত্রিত্বও ওর হাতে আছে। উনি এক সময় আজকে আমরা যে দিকে এখানে বসছি সেদিকে বসতেন। সুতরাং উনিও অনুভব করেন মাঝে মাঝে যে, আজকে প্রশাসনিক অবস্থা কোন জায়গায় পৌঁছেছে এবং প্রশাসনিক দুর্বলতা থাকলে কিভাবে কাজ হতে পারে। আমি প্রলম্বিতভাবে ওর বক্তৃতা থেকে যেসব পড়াশুনা করেছি তার থেকে দু'একটি কথা বলব। আজকে প্রশাসন যদি দুর্নীতিগ্রস্ত হয়, প্রশাসন যদি মাথাভারী হয়, প্রশাসন যদি পঙ্গু হয়, প্রশাসন যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে, তাহলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা বাজেটে যত টাকাই দিই না কেন, কোনও কাজ হবে না। কাজেই এই প্রশাসনকে চাঙ্গা করতে কত টাকা বাড়াব, কি না বাড়াব, সেটা চিন্তার বিষয় হয়ে দাঁড়াচ্ছে। আমি বিরোধী কংগ্রেস দলের লোক বলেই এটা বলছি তা নয়, সরকারপক্ষও এটা অনুভব করবেন। আমি শুধু সমালোচনাই করব না, এখানে দৃষ্টান্তও রাখব। আমি মুখ্যমন্ত্রীকে বলব, আপনি হয়ত চেষ্টা করছেন, কিন্তু পারছেন না। এর দু'একটি নিজের চোখে দেখা দৃষ্টান্ত আমার জানা আছে। আপনার হয়ত প্রচেষ্টার অভাব নেই, কিন্তু পারছেন না। আপনি ১৬ বছরে একটা মাথাভারী প্রশাসন, পঙ্গু প্রশাসন সৃষ্টি করেছেন বিশেষ একটা রাজনৈতিক দলের স্বার্থসিদ্ধি করবার জন্য। একটি রাজনৈতিক দল নিচে বিডিও অফিস থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিং পর্যন্ত যদি নিজেদের কর্তৃত্ব প্রতিষ্ঠিত করবার চেষ্টা করেন, সরকারের কাজকর্ম যদি বিকল করে দেন নিজেদের রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করবার জন্য, সেখানে আমরা যত টাকাই দিই না কেন, কাজ কিছু হবে না। আমরা এখানে বিরোধী দল হিসাবে রয়েছি যেদিন উনি মুখ্যমন্ত্রী হয়ে এসেছেন সেদিন থেকে। এখানে বিরোধী পক্ষই বলুন, সরকারপক্ষই বলুন, সবাই কিছুটা রেখে ঢেকে বলেন। মুখ্যমন্ত্রীর দপ্তর সম্পর্কে, পুলিশের বিরুদ্ধে অনেকে বলতে পারেন না। যারা যারা বলেছিলেন তারা আজকে ইতিহাস

হয়ে গেছেন। যতীন চক্রবর্তী আজকে ইতিহাস হয়ে গেছেন, কমল গুহ আজকে ইতিহাস হয়ে গেছেন, ভক্তিবাবু আজকে ইতিহাস হয়ে গেছেন। কারণ তারা প্রতিবাদ করেছিলেন কিছু কিছু ক্ষেত্রে, কিছু কিছু জায়গায়, তাই তারা এইরকম হয়ে গেছেন। আপনারাও প্রতিবাদ করুন, ঠিক কথা বলুন। মুখ্যমন্ত্রীর প্রতিদিন বিধানসভায় আসা সম্ভব নয়, আসতে পারেন না। আমিও বলব না যে তিনি আসুন। তবে যদি আসেন তাহলে দেখবেন যে প্রতিদিন সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ যা বলছে তাতে প্রশাসন কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আজকে প্রশাসন যে জায়গায় থাকলে আমাদের সকলের কাজ হবে, আমি বিধানসভায় দাঁড়িয়ে বলব, সেটা হচ্ছে কিনা আপনারা দেখুন। আজকে আপনি ২২ কোটি ৮৫ লক্ষ ৯৬ হাজার টাকা চেয়েছেন। আবার চেয়েছেন ৫ কোটি ৭১ লক্ষ ৪৯ হাজার টাকা, আবার চেয়েছেন ৫ কোটি ৫৬ লক্ষ ৬৫ হাজার টাকা। আপনি টাকা চেয়েছেন, টাকা পাবেন, টাকা নেবেন। কিন্তু আজকে ১৫/১৬ বছরে কতটুকু এগিয়ে গেছেন তার একটা দৃষ্টান্ত এখানে রাখতে চাই। ডঃ অশোক মিত্র অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটি করেছিলেন এবং তাতে সামারি ওয়েতে যা বলেছিলেন তাতে দেখছি, সামারি অব দি রেকমেনডেশন ৯১টির আছে। এখানে ছিলেন ডঃ অশোক মিত্র, সোমনাথ চ্যাটার্জি এবং আর.এন. সেনগুপ্ত। এরমধ্যে আমরা কি দেখছি? আজকে ২৪ পরগনা বাইফার্কেশন হয়েছে। তার ইনফ্রাস্ট্রাকচার কতটুকু আছে, না আছে সেটা আপনারা জানেন। সেখানে ইনফ্রাসট্রাকচারাল ফেসিলিটি দিতে পারেনি। তারপরে ওয়েস্ট দিনাজপুরকে ভাগ করেছেন। প্রথমে কিছু গোলমাল ছিল, মামলা হয়েছিল, যাইহোক এটা ঠিক হয়ে গেছে। কিন্তু বাইফারকেশন অব দি ডিস্ট্রিক্ট, সাব-ডিভিসন অর ব্লক ইজ নট বি মেন ফাংশন, বাট দি মেন ফাংশন ইজ টু সি হাউ ওয়ার্ক ইজ বিইং ডান। কাজ কিভাবে হচ্ছে, কাজ হচ্ছে কি না, আমি আপনাকে কয়েকটা উদাহরণ দিয়ে এখানে বোঝাবার চেষ্টা করব। আজকে পশ্চিমবঙ্গে কত নিম্নস্তরে আমরা এসে গেছি। বি.ডি.ও অফিসে যাচ্ছে, সেখানে আমরা কি দেখছি? ১৭ই মেটিয়াবুরুজের বি.ডি.ও মাধুরি মিত্র, চৌধুরী, তিনি আপত্তি করেছিলেন। প্রধানের বিরুদ্ধে, সি.পি.এম-এর বিরুদ্ধে আপত্তি করেছিলেন কারণ সাক্ষরতা ঠিকমতো হয়নি। আমরা দেখছি তিনি আপত্তি করেছিলেন বলে ১৭ই জানুয়ারি ১৯৯২ তারিখে তাকে নিগৃহীত হতে হয়েছিল। তাকে অফিসে ঢুকতে দেওয়া হয়নি। (.....গোলমাল.....) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বুঝতে পারছি যে এদের কষ্ট হবে, কিন্তু উপায় নেই, আমাকে বলতে হবে। আপনি জানেন যে চোরকে চোর বললে দুঃখ বেশি হয়, এটাই স্বাভাবিক। সেখানে গ্রাম পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে অভিযোগ ছিল, সি.পি.এম-এর লোকেরা হামলা করল। আমি একটার পর একটা উদাহরণ দিয়ে বোঝাবার চেষ্টা করছি। আমি যেটা বলছি, আপনি টাকা নেবেন, টাকা দেওয়া হবে। কিন্তু সেই টাকায় সত্যি কোনও কাজ হচ্ছে কিনা সেটা বোঝাবার চেষ্টা করুন। সেখানে এম.এল.এ রিপ্রেজেনটেটিভ ছিলেন, আমি সেখানে নিজে গিয়েছিলাম, ডি.এম মিঃ পাত্রকে আমি পার্সোনালি জানাতে গিয়েছিলাম। যেহেতু এটা আমার জেলায় পড়ে তাই বললাম। তিনি একজন বি.ডি.ও, একজন মহিলা বি.ডি.ও, তাকে নিগৃহীত হতে হল। তাকে অফিসে ঢুকতে দেওয়া হয়নি, ক্লার্কদের প্রকাশ্যে শাসানো হয়েছে এইরকম যদি করেন, অফিসে ঢুকতে দেব না। এইরকম একটা চিত্র নয়, এইরকম অনেক চিত্র আছে। আমি একটার পর একটা বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কি কারণ? প্রধানের দুর্নীতি ধরেছে। ধরতে পারবে না। সি.পি.এম, ধরা যাবে না। তাদের গায়ে হাত দেওয়া যাবে

না। টাকা তছরূপ করেছে, ধরা যাবে না। আমি শুধু একটা বললাম, এরপর আমি একটার পর একটা বলব, তারপর বুঝতে পারবেন কোন জায়গায় আছেন। মহিলা বি.ডি.ও. তাকেও নিগৃহীত হতে হল। পার্টির স্বার্থে সি.পি.এম পার্টির বিরুদ্ধে ব্লক লেভেলের কোনও অফিসার কিছু বলতে পারবে না। মহিলাদের ব্যাপারে বিশেষ করে আমরা জানি যেন কোনও অন্যায় না করা হয় তাদের বিরুদ্ধে। পুরুষ তো বাদই দিলাম মহিলা বি.ডি.ও-কে এই ভাবে লাঞ্ছিত করা হল। মিঃ পাত্র, ডি.এম, ২৪-পরগনা তাকে বলেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয় এই ঘটনা ঘটেছে। নিচের তলা থেকে যেটা হয়ে আসছে সেটা আমি বলছি। আমি আপনাকে বলছি মেমো নাম্বার Memo No. (com) 983(2) dt. 28/10/91 at Block Development office, Kulpi Development Block অভিযোগ এলো সি.পি.এম প্রধানের বিরুদ্ধে বি.ডি.ও সাহেবের কাছে, বি.ডি.ও সাহেবকে তদন্ত করতে বলেছে পঞ্চায়েতের মেম্বাররা। বি.ডি.ও প্রধানকে চিঠি দিচ্ছে He is requested to remain present at his G.P. office with Job. Asstt. & Secretary for an enquiry in respect of the complain lodged by Dilip Kr. Dhara and 7(Seven) other members of the said G.P. The enquiry will be held by P.K. Das, Eo(P) of this Dev. Block on 26.9.91. Letter dt. 21.8.91, আমরা কি দেখলাম? বৃদ্ধাঙ্গুল দেখানো হল। তারপর দরখাস্তে ডিস্ট্রিক্ট পঞ্চায়েত অফিসার, তিনি কি বললেন সেটা জানিয়ে দিচ্ছি। Memo No. 724/1(1) - Enclosed please find herewith the original copy of petition lodged by Shri Dilip Kr. Dhara and seven other members of Belpukur Gram Panchayat which will speak for itself. মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুঃখের বিষয়, অত্যন্ত পরিতাপের বিষয় যেহেতু পঞ্চায়েত প্রধান সি.পি.এম-এর তার বিরুদ্ধে এনকুয়ারি করার সাহস বি.ডি.ও-র হল না। though He is requested to cause an enquiry in the matter and take necessary action in this respect. A detailed report in this respect may also be sent along with enclosure...বি.ডি.ও প্রথমে করল এনকুয়ারি হল না, আবার ডি.পি.ও করল ইনকুয়ারি হল না। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাগজগুলো আছে, দেব। এটা আমাদের টাকা, আপনাদের টাকা, সকলের টাকা, এই টাকাগুলি অপচয় হচ্ছে, যদি কেউ বলার বা ধরবার চেষ্টা করে তার প্রতিবিধান যদি না হয় তাহলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি! প্রতিবিধান করার ক্ষমতা কারও নেই, প্রতিবিধান করার ক্ষমতা কোনও বি.ডি.ও-র নেই, যদি মার্কসসিস্ট কমিউনিস্ট পার্টির যদি প্রধান হয় তাহলে তার গায়ে হাত দেবার ক্ষমতা কোনও বি.ডি.ও-র নেই। এটা আমরা জানি এবং সকলেই জানে। আমাদের মথুরাপুরে অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং নির্মাণের ব্যাপারে বলেছিলাম, মাননীয় বিনয়বাবু নোট নিয়েছিলেন। লক্ষ লক্ষ টাকা অ্যাডমিনিস্ট্রেটিভ বিল্ডিং করার জন্য দেওয়া হয়েছিল সেটা নয়ছয় হয়েছে, অডিট রিপোর্টে সেটা জানিয়েছিল যে টাকা নয়ছয় হয়েছে। আমি বিধানসভায় বলেছিলাম, কিন্তু কোনও ব্যবস্থা নেওয়া হয়নি যেহেতু অফিসার প্রোটেকটেড বাই দি কো-অর্ডিনেশন কমিটি। আপনার টাকা, আমার টাকা তছনছ হচ্ছে। সুতরাং এগুলো ভাবতে হবে যে আমরা কোথায় আছি। এই দু তিনটে বি.ডি.ও. অফিসের কথা আমি বললাম। প্রত্যেকটি বি.ডি.ও. অফিসে এখন এটা হচ্ছে। ব্লক লেভেলে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি, সেখানে প্রত্যেকটি অফিস মার্কসিস্ট কমিউনিস্ট পার্টি দ্বারা কন্ট্রোল্ড। সেখানে কোন বি.ডি.ও.র ঘাড়ে মাথা নেই যে কোনও পঞ্চায়েত বা সি.পি.এম.

মেম্বারের বিরুদ্ধে কিছু করে। কোনও বি.ডি.ও.র ক্ষমতা নেই কিছু করার। আমি যে কথাগুলো বললাম এগুলো নিয়ে ভাববার সময় এসেছে। বি.ডি.ও. যদি একটা পলিটিক্যাল পার্টির দ্বারা কন্ট্রোল্ড হয় তাহলে অ্যাডমিনিস্ট্রেশন কোথায় গিয়ে দাঁড়িয়েছে আপনারা তা নিয়ে একটু ভাবুন। আপনারা একটু ভাবুন যে আমি সত্যি বলছি, না অন্যকিছু বলছি। আপনাদের আরও জানা আছে, সংবাদপত্রে আপনারা দেখেছেন। আমি কয়েকটি সংবাদপত্রে যা পেয়েছি সেগুলো এখানে বললাম। আমি বিনয়ের সঙ্গে বলব যে, পশ্চিমবাংলা আমাদের সকলের। আমি ক্ষমতায় আছি, বি-ডিও. অবলাইজ করছে এবং অবলাইজ করার সুযোগ নিয়ে সেও দু পয়সা রোজগার করছে। কিন্তু তাও ধরবার সুযোগ নেই। সে দেখছে যে আমাকে ধরবার কেউ নেই। আজকে ব্লক লেভেল পর্যন্ত দুর্নীতি পৌঁছে গেছে। পশ্চিমবাংলার প্রত্যেকটি বি-ডি-ও. অফিসে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির প্রাধান্য আছে। সেখানে বি.ডি.ও.দের কথা বলার ক্ষমতা নেই। আপনাদের অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটিতে বললে সেখান থেকে বলে যে অ্যাডভাইজরি কমিটি করবে। ব্লক লেভেলে, পুলিশ স্টেশনে ঠিকমতো কাজ হচ্ছে কিনা তা কে দেখবে? অ্যাডভাইজরি কোথায় আছে, যদি কোথাও কাজ করে থাকেন কিভাবে কাজ হচ্ছে তা দেখা দরকার। এবারে আমি এস.ডি.ও.র দপ্তর সম্বন্ধে বলি। ডায়মন্ড হারবারের এস-ডি-ও. অফিসে এক মন্ত্রী মহাশয় গিয়েছিলেন। সেখানে এস.ডি.ও. তার চেয়ার ছেড়ে ওঠেন নি, মন্ত্রী মহাশয় সামনে বসেছিলেন। যেহেতু চেয়ার ছেড়ে ওঠেন নি, সেজন্য তাকে এক মাসের মধ্যে ট্রান্সফার করে দেওয়া হল। আমি তার একটা উদাহরণ দিই। আর একজন এস.ডি.ও.র কাছে কমিউনিস্ট পার্টির একজন নেতা তার পার্টির মিটিংয়ে যাবার জন্য গাড়ি চেয়েছিলেন। তাকে ট্রান্সফার করে দেওয়া হল। তিনি যাবার সময়ে দুঃখ করে বলেছেন যে, একজন পার্টির নেতা মিটিংয়ে যাবার জন্য তার কাছে গাড়ি চেয়েছিলেন, বলেছিলেন এস.ডি.ও. যেন তার জিপ গাড়িটা তাকে দেন। তখন তিনি বলেছিলেন, 'আমার সরকারি জিপ, এটা আমি কি করে দেব?' যেহেতু সরকারি জিপ তিনি দেন নি, তারজন্য তাঁকে ট্রান্সফার করে দেওয়া হল এই বলে এস.ডি.ও., স্পেশ্যাল অফিসার-অন-ডিউটি। কোথায় দিয়ে যাওয়া হল? তাঁকে ট্রান্সফার করে দেওয়া হল নর্থ বেঙ্গলে। তাহলে ভাবুন, আমরা কোথায় আছি? মুখ্যমন্ত্রী মহাশয়, আপনাকে এটা ভাবতে হবে। আপনি হয়ত জানেন না, আপনার নিচের লোকের দৌরাত্মের প্রশাসন আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে? প্রশাসন যন্ত্রকে কোথায় নিয়ে যাচ্ছে? আজকে এস-ডি-ও.র পর্যন্ত ক্ষমতা নেই কোনও সাধারণ সি-পি.এম. ক্যাডারের বিরুদ্ধে কথা বলেন। সেই ক্ষমতা যদি থাকতো তাহলে জেনে রেখে দিন, ঐ এস.ডি.ও.কে ট্রান্সফার হতে হত না, ঐ এস.ডি.ও. প্রোমোশন পেতেন। কিন্তু আজকে অবস্থাটা এই জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। আমি আপনাকে বলছি, এস.ডি.ও., নদীয়ার কি হয়েছিল? আমি এখানে আপনাকে কতকগুলো ঘটনার কথা বললাম। আপনি ঘটনাগুলোকে নিয়ে একটু ভাবুন। অ্যাডমিনিস্ট্রেশন, ইফ ইট ইজ কন্ট্রোল্ড বাই এ পলিটিক্যাল পার্টি তাহলে অ্যাডমিনিস্ট্রেশনের কিছু থাকে কিনা? অ্যাডমিনিস্ট্রেশন কোন জায়গায় গিয়ে পৌঁছেছে এটা ভাবতে হবে। অ্যাডমিনিস্ট্রেশন যদি না থাকে তাহলে কোটি কোটি টাকা দিয়ে কি হবে? আপনারা পরিচ্ছন্ন প্রশাসন উপহার দেবেন বলে প্রতিশ্রুতি দিয়েছিলেন। আজকে বলতে পারেন, সেই প্রশাসন কোন জায়গায় গিয়ে পৌঁছেছে? আজকে প্রশাসন দুর্নীতিগ্রস্ত কেন? কোন জায়গায় আজকে প্রশাসনিক দপ্তর টাকা না নিয়ে চলে? আলিপুর নজরতখানায় নয়ছয় হয়ে গেল। মালদহ নজরতখানায় নয়ছয় হয়েছে। এইভাবে

টাকা নয়ছয় হচ্ছে। এতো গেল এস.ডি.ও দের কথা, ডি.এমদের কথায় এবার আসা যাক। আজকে ডি.এমরা জেলা পরিষদ অফিসের কেউ বা সেক্রেটারি কেউবা সভাধিপতির আজ্ঞাবহ হয়ে কাজ করছেন। আজকে ডি.এম.রা নিজেদের কাজ ছেড়ে দিয়ে নিরক্ষতা দূরীকরণ অভিযানে লেগে পড়েছেন এবং জেলা পরিষদের কাজকর্ম দেখাশোনা করেন। এইভাবে তো আর অ্যাডমিনিস্ট্রেশন চলতে পারে না। অ্যাডমিনিস্ট্রেশন চালাতে গেলে অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল ওভার দি ডিসেন্ট্রালাইজড বডি এবং সেখানে যদি সেটা না থাকে তাহলে পরিচ্ছন্ন প্রশাসন কোন অর্থে আমরা বলব। আপনি ডিসেন্ট্রালাইজেশন করেছেন খুব ভালো কথা, কিন্তু ডিসেন্ট্রালাইজেশন করার পরে তার অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোল যদি না থাকে এবং ইফ দ্যাট administrative control is controlled by a particular political party. তাহলে কি করে চলবে এবং এটা একটা চিন্তার বিষয়, এরফলে কোনও কাজই করতে পারা যাচ্ছে না। আজকে এই কারণে ভাববার একটা সময় এসেছে। আপনারা তো ১৬ বছর রয়েছেন, দীর্ঘদিন ধরে আছেন এবং তারফলে অ্যাবসলিউটলি পাওয়ার অ্যাবসলিউটলি কারাপ্টস এ ম্যান। আপনি হয়তো আমরা বিরোধীপক্ষ থেকে বলছি বলে, সত্যবাপুলি বলছে বলে হেসে উড়িয়ে দেবেন আমরা ভোটে জিততে পারিনি বলেই তো বিরোধীপক্ষে এসেছি এবং সেই কারণে এর গুরুত্ব দেবেন না। কিন্তু একটা কথা জেনে রাখবেন আমাদের এই কথা আকাশে বাতাসে একদিন ধ্বনিত হবে এবং পশ্চিমবঙ্গের সাড়ে ৬ কোটি মানুষের কাছে এর জবাবদিহি আপনাদের করতে হবে। আজকে বামফ্রন্টের আমলে প্রশাসনে যে দুর্নীতি, সরকারি আমলাতন্ত্রে যে দুর্নীতি তার কারণ হচ্ছে এটা পুরো পার্টি কন্ট্রোল করছে। এখানে ডি.এম.গুলোর অবস্থা কি? এতো টাকা দিয়ে ডি.এমদের রেখে দিয়েছেন, তাদের কোনও কাজ নেই। যদি আপনাদের ক্ষমতা থাকে তাহলে ওই পোস্টগুলো তুলে দিন। জেলা পরিষদের সভাধিপতির কাছে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত এই ডি.এম.রা বসে থাকেন এবং তারা যা বলেন তাই করেন। এই কি ডি.এমের দক্ষতার পরিচয়? আমি ২৪ পরগনা জেলার কয়েকটি ঘটনার কথা বলব। ওই ২৪ পরগনাতে ডেভেলপমেন্টের জন্য সুন্দরবনের ডেভেলপমেন্ট বোর্ড থেকে টিউবওয়েল ইত্যাদি করার জন্য টাকা দেওয়া হল। কি হল সেখানে? ওই যে টাকা এসেছিল স্পেশ্যালি সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড থেকে সাইড ইত্যাদিতে খরচ করার জন্য, সেই টাকা জেলা পরিষদের সভাধিপতি নিয়ে কি করলেন জানেন? ওই টাকা জেলা পরিষদের সভাধিপতি জেনারেল ফান্ডে ঢুকিয়ে দিলেন। এইভাবে টাকা নিয়ে আপনারা তছনছ করছেন। এখানে প্রভঞ্জন বাবু আছেন তিনি জানেন, তারও কতগুলি প্রস্তাব ছিল এবং আমারও ছিল, কারুরই কোনও কিছু করা হয়নি সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ডের যে টাকা আসছে সেই টাকা যাতে সঠিকভাবে খরচ করা হয় তারজন্য তো ডি.এম. আছেন, তিনি তো সব কন্ট্রোল করেন। প্রশাসন যন্ত্রে তো ডি.এম. আছেন, তিনি কন্ট্রোল করুন, এই যে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড থেকে টাকা আসছে এটা ডি.এম. ইয়ারমার্ক করে দিন এবং বলে দিন দ্যাট should be spent only in sunderban area not in all places. আসলে ডি.এম.দের তো বলার কোনও ক্ষমতা নেই। আমাকে ওখানকার ডি.এম. বললেন অসুবিধাটা কোথায় জানেন, কার বিরুদ্ধে বলব এবং বলতে গেলেই তো নর্থ বেঙ্গলে চলে যেতে হবে। এই কয় বছর চাকুরি আছে আর ওরমধ্যে যেতে চাই না। অ্যাডমিনিস্ট্রেশনের কোনও কন্ট্রোল নেই। এরপরে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাইটার্স বিল্ডিংস সম্বন্ধে কিছু বলতে চাই। আমি মাঝে মাঝে রাইটার্স

বিল্ডিংস যাই। আপনারই আমলে যে কিছু ডব্লিউ. বি সি এস অফিসারের বিরুদ্ধে রিপোর্ট তৈরি হয়েছিল আপনারই আমলে ডঃ অশোক মিত্রের নেতৃত্বে একটি কমিটি হয়েছিল এবং তাতে কিছু ডব্লিউ বি সি এস অফিসারের বিরুদ্ধে রিপোর্ট বেরিয়েছিল, সেগুলো কতটা কার্যকর হয়েছে? আপনার ভিজিলেন্স কমিশন থেকে যে রিপোর্ট দেয় সেই রিপোর্ট অনুসারে কতজন অফিসারকে পানিশমেন্ট দিয়েছেন? এবং কতজন গেজেটেড অফিসারের ভিজিলেন্স কমিশন হয়েছে এবং কতজনকে পানিশমেন্ট দিয়েছেন নট ডিপার্টমেন্টাল ট্রান্সফার বাট দি সাসপেনশন ফ্রম দি সার্ভিস। এইরকম কতজন অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা নিয়েছেন? আপনার কাছে আরেকটি প্রশ্ন, এই যে চীফ সেক্রেটারি অ্যাপয়েন্ট করেছেন, উনি কতজনকে সুপারসিভ করেছেন বলতে পারেন? আজকে আপনাদের ভাবার সময় এসেছে, ভাবুন। এই চীফ সেক্রেটারি এবং হোম সেক্রেটারি আপনার নির্বাচনী বৈতারণী পার করে দিয়েছেন, আপনাদের উত্তোরণ করে দিয়েছেন, সুতরাং তাদের পদোন্নতি করতেই হবে। তারপরে এখন যিনি হোম সেক্রেটারি তিন ইলেকশনের চার্জে ছিলেন তাকে পুরস্কার হিসাবে প্রমোশন তো দিতে হবে, তাঁকেও পোস্ট দিয়ে দিলেন। এইভাবে সর্বক্ষেত্রে আপনারা আপনাদের পছন্দমতো লোক আনছেন।

[2-10 — 2-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহশয়, আমরা বি.ডি.ও. অফিস থেকে রাইটার্স বিল্ডিং পর্যন্ত সমস্ত প্রশাসন যন্ত্রটা যদি রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখি এটা যদি রাজনীতি করার জন্যই হয় তাহলে সেই প্রশাসন যন্ত্রটা সঠিকভাবে কাজ করতে পারছে কিনা আমাদের ভাবতে হবে। যদি পরিচ্ছন্ন প্রশাসন দিতে হয় তবে সৎভাবে অফিসারকে কাজ করতে দেওয়া উচিত, তবেই এটা চলবে নাহলে চলবে না। আমরা এটা জানি যে আজকে কোনও অফিসারের সাহস নেই নির্ভীক ভাবে কাজ করে। অত্যন্ত দুঃখের বিষয় আপনারা শুধু একটা সুপারসিড করেননি, আপনারা বহু সুপারসিড করেছেন। এরপর মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাইব অ্যাকর্ডিং টু এনকোয়ারি কমিশন অ্যাক্ট কটা এনকোয়ারি বসিয়েছেন, কত টাকা খরচ করেছেন, অ্যাডমিনিস্ট্রেটিভ রেজাল্ট কি হয়েছে, কি ফল পেয়েছেন সেটা আমাদেরকে জবাবি ভাষণে বলবেন। আমরা কোটি কোটি টাকা খরচ করছি, কি পেয়েছি দয়া করে সেটা আপনি যদি বলেন ভাল হয়। আমি কোনওরকম কাউকে আঘাত না দিয়ে পরিষ্কার ভাবে বলতে চাই, আমি একজন বাঙালি হিসাবে, ভারতীয় নাগরিক হিসাবে আমি তাই সুবিচার পাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী অসহায়, আমি নিজে ব্যক্তিগতভাবে জানি কয়েকটি বিষয়ে, তিনি ইচ্ছা থাকলেও পারেননি, কারণ আমি নিজে ব্যক্তিগত ব্যাপারে বলেছিলাম। তিনি বলেছিলেন ডি.এম.কে, এস.পি.কে, কিন্তু পার্টির চাপে সেই কাজ হল না। ব্যক্তিগত ব্যাপার বলে এটার ভেতরে আমি যাচ্ছি না। উনি ডি.এম.কে বলেছিলেন ওনার প্রাইভেট সেক্রেটারিকে দিয়ে, কিন্তু দেখা গেল, লোকাল কমিটি এবং ডিস্ট্রিক্ট কমিটির চাপে ডি.এম. আজও কাজটা করতে পারলেন না। আজকে এইরকম অবস্থার জন্য কোনও কাজ হচ্ছে না। অ্যাডমিনিস্ট্রেশন চালাতে গেলে-যদি অ্যাডমিনিস্ট্রেটিভ কন্ট্রোলটা বেঁধে রাখেন আলিমুদ্দিন স্ট্রিট তাহলে প্রত্যেকটি জায়গায় অ্যাডমিনিস্ট্রেশন চালানো যাবেনা, চলবে না। আপনারা হয়ত ভাবছেন এই করে বেশিদিন চলবে, কিন্তু চলবে না। আজকে রাইটার্স বিল্ডিং-এর পোস্টিং-এর জন্য যদি আলিমুদ্দিন স্ট্রিটের স্যাংশন দরকার হয় তাহলে প্রশাসন চালানো যায়না।

ফাইলের ক্ষেত্রে দেখা যাচ্ছে পোস্টিং-এর ব্যাপারে লোকাল কমিটি থেকে সাজেশন নিয়ে সেইমত কাজ হবে কিনা হবে সেটা ঠিক করা হয়। আপনারা পার্টি পোলারাইজেশন করে কাজ করার চেষ্টা করছেন। স্যার, পশ্চিমবাংলায় ১৬ বছরের মধ্যে অশোক মিত্র মহাশয় একটা অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি ফর্ম করেছিলেন সেই ভদ্রলোক এখানে এখন নেই, তার বদলে আছেন অসীম দাশগুপ্ত মহাশয় সেই অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি মাত্র ১। ২টি ছাড়া কোনওটাই এই ১০ বছরের মধ্যে গ্রহণ করা গেল না। স্যার, আমি জানি আপনাদের দায়বদ্ধতা পার্টির কাছে প্রথম, মানুষের কাছে কম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলব যে এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে পরিষ্কার ভাবে জানতে চাই তিনি আমাদের বলবেন কি, যে সমস্ত আই.এ.এস. অফিসারের বিরুদ্ধে কিছু কিছু ক্ষেত্রে অভিযোগ আছে, সেই সমস্ত আই.এ.এস. অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা? আমি জানি উনি হয়ত বলবেন, কোনও আই.এ.এস অফিসারের বিরুদ্ধে কোন অভিযোগ নেই। আমি জানি দু-এক জন আই.এ.এস অফিসারের বিরুদ্ধে অভিযোগ আছে। কিন্তু যেহেতু তারা তাদের একটু বেশি সমর্থন করেন তাই তাদের গায়ে হাত দেওয়া যাচ্ছে না। তাই আমি নিবেদন করব যে আপনি ভাবুন আজকে একটা সরকার চালাতে গিয়ে প্রত্যেকটা জায়গায় যদি সততা এবং নিষ্ঠা না থাকে যদি সব জায়গায় দুর্নীতি থাকে তাহলে সেখানে আপনি প্রশাসন চালাতে পারেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দলের সাধন পান্ডে মহাশয় এই বাজেটের উপর কিছু বলবেন, তাই আমি শুধু কয়েকটি নির্ধারিত প্রশ্ন এবং কয়েকটি কথা এখানে বলে গেলাম। আপনি বহুদিনের মুখ্যমন্ত্রী, আপনার অভিজ্ঞতা অনেক, যারজন্যই আপনি এখানে আছেন। আপনি এক সময় যখন বিরোধী দলে ছিলেন তখন আপনি বলেছিলেন যে — যদি দুর্নীতিগ্রস্থ প্রশাসন হয়, তবে সেই প্রশাসনের দ্বারা মানুষের ভালো করা যায়না। তাই আপনার কথায় আপনাকে ফিরিয়ে দিয়ে বলছি যে বি.ডি.ও অফিস থেকে আরম্ভ করে রাইটার্স বিল্ডিং পর্যন্ত আজকে দুর্নীতি। তাই এই প্রশাসন দ্বারা মানুষের উপকার করা যায় না। আপনি এক সময় যে কথা বলতেন, সেই কথায় আপনাকে ফিরিয়ে দিচ্ছি। আপনি একটা দুর্নীতিগ্রস্থ প্রশাসন চালাচ্ছেন এবং এই দূর্নীতিগ্রস্থ প্রশাসনের সম্রাট হচ্ছেন আপনি। সম্রাট সেজে আজকে ১৫ বছর ধরে ক্ষমতায় বসে আছেন। আপনি জেনে রাখুন আপনি বিরাট ভুল করছেন, একদিন সময় আসবে সেদিন বুঝবেন। এই দুর্নীতিগ্রস্থরাই একদিন আপনার দিকে আঙ্গুল তুলে কথা বলবে। মাননীয় সদস্যদের কাছে আমি কৃতজ্ঞ, জানি এদের ভেতরেও কেউ কেউ দুর্নীতিগ্রস্থ আছে। আমি বিরোধী দলের সহকারি নেতা হিসাবে আপনাকে আমি আঘাত করতে চেয়েছিলাম শুধু একটি জায়গায় যে আপনি দুর্নীতিগ্রস্থ প্রশাসনের সম্রাট সেজে বসে আছেন। আপনারা লাল সালু লাগিয়ে বক্তৃতা দিয়েছিলেন যে একটা পরিচ্ছন্ন প্রশাসন উপহার দেবেন। আজকে ১৬ বছরে বামফ্রন্ট সরকার একটা চরম দুর্নীতিগ্রস্থের সরকার হয়ে গেছে। এই কয়েকটি কথা বলে, আমাদের কাট মোশনগুলোকে সমর্থন করে, এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী জগদীশচন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী তার দপ্তরের ১৮ নং ডিমান্ডে, সেক্রেটারিয়েট অ্যান্ড জেনারেল সার্ভিসেস এবং ১৯নং ডিমান্ডে

ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে এই বাবদ যথাক্রমে ২২,৮৫,৯৬,০০০ টাকা এবং ২২,২৬,৬০,০০০ টাকা, অর্থাৎ মোট ৪৫,১২,৫৬,০০০ টাকার যে দাবি এখানে পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। কারণ এই দপ্তরের মোট বাজেট হচ্ছে মাত্র ০.৬৭ এরও কম। এতকম টাকা দিয়ে আজকে উনি প্রশাসন চালাচ্ছেন তারজন্য আমি এটাকে সমর্থন করছি। একটু আগে বিরোধী দলের মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বিরোধিতা করে কিছু বক্তব্য রাখলেন এবং তার জবাবও মুখ্যমন্ত্রী নিশ্চয় দেবেন। আমি শুধু বলতে চাই, উনি সম্ভবত বাজেটটাকে ভালোভাবে পড়েননি, যদি পড়তেন তাহলে এইকথাগুলি উনি এখানে বলতেন না। ভোট অন অ্যাকাউন্টে যে টাকাটা অলরেডি পাস হয়ে গেছে, যেটা এই দাবির মধ্যে রয়েছে সেইটাও উনি এখানে বলেছেন।

এই ঘটনাটা তা নয়। আমার মনে হয় উনি যদি বাজেটটা ভালো করে পড়তেন তাহলে উনি ভুল করতেন না। ওর বিশেষ কিছু বলবারও ছিল না। উনি মাথাভারী প্রশাসনের কথা বলেছেন। এই প্রশাসন ৩৪০ জনের মতন আই.এ.এস. অফিসার আছেন, ৩০০র মতন এখানে আছেন এবং বাকি ৪০ জনের মতন বাইরে আছেন। ১৮০০র মতন ডব্লু.বি.সি.এস. আছেন এবং মোট সরকারি কর্মচারি আছেন চার লক্ষের মতন। ওনার কাছে এটা যদি মাথাভারী প্রশাসন হয় তাহলে মাথা পাতলা প্রশাসন কোনটাকে বলে আমি তা জানিনা এবং সেটা যদি সত্য বাপুলি মহাশয় আমাকে বলে দিতেন তাহলে ভালো হত। চার লক্ষের উপর সরকারি কর্মচারি আছেন এবং যাদের পরিচালনা করছেন এই ৩৪০ জন আই.এ.এস. অফিসার এবং ১৮০০ ডব্লু.বি.সি.এস. অফিসার। আমার মনে হয় ওর মাথাটা পাতলা তাই উনি এই কথাগুলি বলেছেন। উনি কতকগুলি দুর্নীতির কথা বলেছেন কিন্তু দুর্নীতির কোনও নির্দিষ্ট অভিযোগ উনি আনতে পারেন নি। আবোল, তাবোল কতকগুলি কথা বলেছেন। নির্দিষ্টভাবে বললে তার একটা জবাব হত। সমালোচনাকে অবশ্যই স্বাগত জানানো উচিত। কিন্তু আবোল, তাবোল কথা বলে দুর্নীতির নির্দিষ্ট কোনও প্রমাণ হয়না। একজন অপরাধীর বিরুদ্ধে তিনি অভিযোগ এনেছেন কিন্তু নামটা ভুল বলেছেন। ভিজিলেন্স কমিশনে কারও বিরুদ্ধে যদি অভিযোগ আসে এবং যদি শাস্তি দিতে হয় তাহলে যিনি অভিযুক্ত তার বক্তব্যও শোনবার প্রয়োজন আছে। অপরাধীর বক্তব্য শোনা উচিত। রিপোর্ট পেলে সঙ্গে সঙ্গে ব্যবস্থা নিতে হবে এমন তো কোনও নিয়ম নেই। কারণ হাইকোর্ট আছে, মামলা আছে। যার বিরুদ্ধে অভিযোগ তার বিরুদ্ধে যদি কিছু করতে হয় তাহলে তারজন্য সময়ের ব্যাপার আছে এবং যেটা কেন্দ্রীয় সরকার নির্দিষ্ট করে দিয়েছেন। সমস্ত ক্ষেত্রেই যে ভিজিলেন্স কমিশন সঠিক সেটা মনে করবার কোনও কারণ নেই। এই সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে বা কি করা হয়েছে সেটা মাননীয় মুখ্যমন্ত্রী বলবেন। সাধারণ মানুষ যেটা বোঝেন, ন্যাচারাল জাস্টিস বলে যেটা আছে একজনের বিরুদ্ধে অভিযোগ আসলে তার বক্তব্য না শুনে শাস্তি দিতে হবে বা ব্যবস্থা করতে হবে এমন তো কোনও বিধান নেই বা হওয়াও উচিত নয়। আমি আমার মূল বক্তব্যে ফিরে যাচ্ছি, কোনও বিশেষ বক্তব্য উনি এখানে উপস্থিত করতে পারেন নি। সরকার একটা দৃষ্টিভঙ্গি নিয়ে চলে, প্রত্যেক সরকারেরই একটা দৃষ্টিভঙ্গি আছে কংগ্রেস সরকারেরও ছিল এবং বামফ্রন্ট সরকারের একটা নিজস্ব দৃষ্টিভঙ্গি আছে এবং সেই দৃষ্টিভঙ্গি নিয়ে চলাও হচ্ছে। আজকে ১৫ বছর ধরে চলছে। যারজন্য বার বার পশ্চিমবাংলার মানুষ তাদের সমর্থন

জানাচ্ছেন। আপনারা কোথায় গিয়ে দাঁড়িয়েছেন বুঝতেই পারছেন। আপনারা আত্মসমালোচনা করে দেখবেন যে, কোথায় গিয়ে আপনারা দাঁড়িয়েছেন? আমেরিকার প্রেসিডেন্ট আব্রাহাম লিঙ্কন একটা কথা বলেছিলেন বুর্জোয়া গণতান্ত্রিক এক ব্যবস্থাপনা তাদের কাছে নিশ্চয় গ্রহণযোগ্য হবে, দি গভর্নমেন্ট অফ দি পিপল, ফর দি পিপল, বাই দা পিপল। এটা বুর্জোয়া গণতান্ত্রিক ব্যবস্থার ক্ষেত্রে সকলে বলে থাকেন। আপনারা কখনো প্রয়োগ করেছেন কাজে? কখনো করেন নি। আজকে কেন্দ্রীয় সরকারও করেন নি। আপনাদের সরকার অফ দি পিপল, বাই দি পিপল, ফর দি পিপল। কংগ্রেসি সরকার — পুঁজিপতিদের সরকার, জমিদারদের সরকার।

এখানে কমুউনিস্ট গভর্নমেন্ট হয়নি, সোশ্যালিস্ট গভর্নমেন্ট হয়নি। একটা মার্কসবাদী পার্টি এরসঙ্গে আছে। আমরা প্রকাশ্যে বলছি, বার বার বলছি, এটা মার্কসিস্ট গভর্নমেন্ট নয়। এটা গণতান্ত্রিক সরকার এবং তারা গণতন্ত্রের কতকগুলো রীতি মেনে চলছেন। আব্রাহাম লিঙ্কন যেকথা বলেছিলেন আপনারা তা কার্যকরী করেন নি। আমাদের সরকার জনগণের জন্য কিছু করছেন, জনগণের স্বার্থে কাজ করছেন। যে কাজগুলো আপনারা করেন নি, সেই কাজগুলো করছেন। সেইভাবে প্রশাসনকে দাঁড় করাচ্ছেন। যারা আই, এ, এস তারা তো দিল্লি থেকে ট্রেনিং নিয়ে আসেন, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ট্রেনিং নিয়ে আসেন এবং তাদের মূল কাজ জনসাধারণের চাহিদাকে সাপ্রেস করা। যারা কায়েমি স্বার্থবাদি, পুঁজিপতি, জমির মালিক তাদের স্বার্থরক্ষা করা এবং এই কাজ যাতে সুষ্ঠভাবে করা যায় সেই কৌশল তাদের শেখানো হয় এবং সেইটা শিখে এসে সেই কাজটা এরা করে যান। আপনারা যখন ছিলেন এই কাজটা তারা সুন্দরভাবে করেছেন। বামফ্রন্ট সরকার এর পরিবর্তন ঘটাতে চান। তারজন্য সল্ট লেকে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইন্সটিটিউট খোলা হয়েছে যেখানে শুধু পশ্চিমবঙ্গের নয় সারা ভারতবর্ষ থেকে কিছু কিছু মানুষ এসে ট্রেনিং নিচ্ছেন ব্যাচ বাই ব্যাচ। এখানে মুখ্যমন্ত্রী বলেছেন, "The Administrative Training Institute at Bidhannagar conducts training and refresher courses in batches on different functional disciplines throughout the year. It has in fact been serving as a Central Training Institute for the officers of All India Services, State Services as also the employees of the Secretariat Departments and Directorates." উনি বলেছেন এই যে নূতন পদক্ষেপ, নূতন চিন্তা এত ছিল না। এদিক থেকে এই সরকার সেই নূতন চিন্তা, নূতন পদক্ষেপ নিয়েছেন। আপনারা কি করতেন? কয়েকদিন আগেও করেছেন। পশ্চিমবঙ্গে যখন অফিসাররা নূতন দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করছেন আপনারা চেষ্টা করেছেন এদের কি করে ব্যবহার করা যায় তার একটা প্রচেষ্টা হয়েছিল। আমি নাম বলতে চাই না, আপনাদের প্রয়াত প্রধানমন্ত্রী যিনি মাদ্রাজে নিহত হয়েছিলেন দুঃখজনকভাবে নির্বাচনী বক্তৃতা করতে গিয়ে সেই প্রয়াত প্রধানমন্ত্রী রাজ্যের আই, এ, এস অফিসারদের মিটিং করলেন রাজ্য সরকার জানে না। রাজ্য সরকারকে না জানিয়ে তাদের সরাসরি ডেকে তাদের হাতে টাকা তুলে দিলেন গ্রামোন্নয়নের জন্য। এই কাজগুলো কেন করলেন। লক্ষ্যটা এই সরকারি কর্মচারিরা যাতে রাজ্য সরকারের নির্দেশ মেনে না চলে। তারা যাতে সেইভাবে চলে সেইজন্য কেন্দ্রীয় সরকার এই কাজটা করলেন। বিশৃঙ্খলা অবস্থা সৃষ্টি করার জন্য এই কাজটা করলেন। দ্বিতীয় কাজটা কি করলেন? আপনাদের রিগিংয়ের অভিজ্ঞতা আছে, আপনারা

রিগিং করেছিলেন ১৯৭২ সালে, সে অভিজ্ঞতা আপনাদের আছে। কিন্তু যখন দেখলেন, এখানে করা সম্ভব নয়, পারছেন না, তখন চীফ ইলেকশন কমিশনার যাতে পশ্চিমবঙ্গে রিগিং করতে পারেন নির্বাচনে এইরকম অদ্ভুত অবস্থার সৃষ্টি করলেন। আমরা তো মনে করেছিলাম চীফ ইলেকশন কমিশনার আইন মেনে চলবেন। কিন্তু চীফ ইলেকশন কমিশনার পশ্চিমবঙ্গ, বিহার, ত্রিপুরায় রিগিং করেছেন। এই তো আপনাদের সরকারি কর্মচারির কাজের নমুনা। এই কাজগুলো আপনারা করেছেন এক-এক করে। মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় আমাদের দলের বিরুদ্ধে অভিযোগ নিয়ে এসেছেন, আমাদের দলের লোকেরা নাকি প্রশাসন চালাচ্ছে। আপনারা যেমন অফিসারদের কাছে যান, অ্যাপিল করেন, আমাদের লোকেরাও প্রশাসনের কাছে যায়, অ্যাপিল করে। এটা অন্যায় নয়। প্রশাসন সরকারের যে নীতি এবং সরকার যে কার্যক্রম নিয়েছেন নিষ্ঠার সঙ্গে সেটা করছেন। এইটা আপনাদের মনঃপূত হচ্ছে না।

[2-30 — 2-40 P.M.]

এই সরকার যেমন শ্রমিকদের স্বার্থ দেখছেন তেমনি পাশাপাশি পুঁজিপতিদেরও সমস্যার সমাধান করার চেষ্টা করছেন। তার কারণ, এখনও এ দেশ থেকে পুঁজিবাদ উঠে যায়নি, পুঁজিবাদ এখনও আছে তাই ধনতান্ত্রিক ব্যবস্থার যে কাজ করা দরকার সে কাজ করতে হচ্ছে। এসব আপনাদের মনঃপুত হচ্ছে না। আপনারা আগে যেটা করতেন সেটা হল শ্রমিকদের মাথায় লাঠি মারো এবং পুঁজিপতিদের সেবা করো। এই যে কাজ, বামফ্রন্ট সরকার আসার পর এই সরকার এই কাজ থেকে অফিসার এবং পুলিশকে বিরত করতে সমর্থ হয়েছে এবং সেইজন্যই দেখছি আপনাদের অসুবিধা হওয়ায় আপনারা চিৎকার করছেন। আমাদের বামফ্রন্ট সরকার আজ শ্রমিক, কৃষক, মেহনতি মানুষের স্বার্থ রক্ষা করে চলেছেন এবং আগামি দিনেও তারা তা করে যাবেন। আপনাদের সময় আমরা দেখেছি যে জোতদার, জমিদাররা জোর করে কৃষকের ফসল কেটে পুলিশের গাড়িতে করে তাদের বাড়িতে নিয়ে যেত। আজকে সেসব কাজ হতে দেওয়া হচ্ছে না তাই তো আপনাদের এত রাগ। আমরা বুঝি এতে আপনাদের অসুবিধা হচ্ছে কিন্তু আমাদের কিছু করার নেই, বামফ্রন্ট কৃষক, শ্রমিকের স্বার্থ রক্ষা করেই চলবেন এবং সাধারণ মানুষের স্বার্থ দেখবেন তাতে আপনারা যতই রাগ করুন না কেন। স্যার, একথা আজ সকলেই জানেন যে আমাদের এই সরকার ডিসেন্ট্রালাইজেশন বা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে তাদের কাজ করে যাচ্ছেন। ডিসেন্ট্রালাইজেশন করে কিভাবে সরকার কাজ করছেন তার একটা নমুনা দিই। যারা অবসর নেন তারা আগেও পেনশন পেতেন এবং এখনও তা পান। আগে যেটা ছিল সেটা হচ্ছে যে গোটা পেনশনের ব্যাপারটা অর্থ দপ্তরের কাছে যেত। অর্থাৎ সারা রাজ্যের মধ্যে যারা যারা রিটায়ার করতেন তাদের পেনশন পেপার সব অর্থ দপ্তরের কাছে যেত এবং তারফলে সেইসব বছরের পর বছর পড়ে থাকতো। মারা যাবার আগে অনেকেই পেনশন পেতেন না। আজকে বিকেন্দ্রীকরণ করে প্রত্যেকটা ডিপার্টমেন্টের কর্মচারি যারা রিটায়ার করছেন সেই ডিপার্টমেন্টই তাদের কর্মচারিদের যা প্রাপ্য সেটা ধার্য করে দিচ্ছেন। এর ফলে অল্প সময়ের মধ্যে তারা পেনশন পেয়ে যাচ্ছেন। অবশ্য শিক্ষকদের ক্ষেত্রে কিছু অসুবিধা আছে। কারণ এডুকেশন ডিপার্টমেন্টের নিজস্ব কর্মিদের সঙ্গে শিক্ষকরা যুক্ত হয়েছেন ফলে কিছু অসুবিধা হচ্ছে। স্বভাবতই এখানে কর্মচারির

সংখ্যা বাড়ানোর প্রশ্ন আছে। এরপর আমি প্রশাসনের ক্ষেত্রে কয়েকটি ব্যাপারের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করব। ডব্লু.বি.সি.এস অফিসারদের ক্ষেত্রে আমাদের রাজ্যে প্রমোশানের ব্যাপারে তাদের কিছু অসন্তোষ আছে এবং কিছু সমস্যা আছে। আগে যেখানে ৮ বছরে প্রমোশন পেত এখন সেটা ২৮ বছর লেগে যাচ্ছে। তবে এটা রাজ্য সরকারের কোনও নিয়ম নয়, এটা কেন্দ্রীয় সরকারের নিয়ম। কেন্দ্রীয় সরকারকেই এই নিয়মের পরিবর্তন করতে হবে। রাজ্য সরকারের হাতে এর পরিবর্তনের ক্ষমতা নেই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে আমি অনুরোধ করব, এ সম্পর্কে চিন্তা ভাবনা করে এবং কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করে কিভাবে পরিবর্তন করা যায় সেটা দেখুন। এরপর স্যার, আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে, এই বামফ্রন্ট সরকারের অফিসার, কর্মচারি বা সামগ্রিকভাবে গোটা সরকারেরই প্রধান কাজ হচ্ছে সংবিধানে যে অধিকারগুলি মানুষকে দেওয়া হয়েছে তার প্রটেকশন দেওয়া। এই সরকার সেই প্রটেকশন দেওয়ার কাজটাই করছেন। ১৯৭২ সালে রিগিং করে যখন আপনারা সরকারে এসেছিলেন তখন কিন্তু আপনারা এই কাজ করেন নি। আমি আমার ব্যক্তিগত অভিজ্ঞতার কথা উল্লেখ করেই সেটা প্রমাণ করে দেব। ১৯৬৭ সাল থেকে আমি এখানে আছি এবং ১৯৭২ সালেও আমি প্রার্থি ছিলাম। ১৯৭২ সালে আপনারা রিগিং করে জিতেছিলেন। ১৯৭২ সালে নির্বাচনের পরের দিনই আমাকে বাড়ি ছাড়তে হয়েছিল। বাড়ি ছাড়ার পর আমি ২৪ পরগনার জেলা ম্যাজিস্ট্রেটকে লিখেছিলাম যে আমার সাংবিধানিক অধিকার আমার বাড়িতে থাকার অধিকার, ভারতবর্ষের যে কোনও জায়গায় যাবার ও থাকার অধিকার, সেই অধিকার আপনি প্রতিষ্ঠিত করুন। জবাব দেননি। এই সিদ্ধার্থ বাবু, আপনাদের এখনকার নেতা হয়ে এসেছেন, তিনি চোদ্দ বছর বনবাসে গিয়েছিলেন, আবার ফিরে এসেছেন। আমি সিদ্ধার্থ বাবুকে চিঠি লিখেছিলাম, আমার বাড়িতে থাকার সাংবিধানিক অধিকার আছে, আমাকে বাড়িতে থাকার ব্যবস্থা করে দিন, আমার নির্বাচনী এলাকায় যেতে দিন। তিনি চিঠির কোনও জবাব দেননি। এই কাজগুলো আপনারা করেন না, আপনারা করেননি। জয়নাল আবেদিন সাহেব, আপনি তো নির্বাচনে হেরেছিলেন, আপনি শান্তিতে বাড়িতে ছিলেন, আপনাকে প্রটেকশন দেবার সমস্তরকম ব্যবস্থা সরকার থেকে করা হয়েছিল, সরকারি ব্যবস্থা ছিল। আপনারা যখন সরকারে ছিলেন, তখন এই ব্যবস্থা করেন নি। কাজেই এই সরকার একটা নুতন দৃষ্টিভঙ্গি নিয়ে কাজ করে যাচ্ছে। সে বিরোধী পক্ষের হোক, যে পক্ষেরই হোক তাদের প্রতি নিরপেক্ষ ভাবে সমান আচরণ করছে। সেইজন্য আজকে এই সরকার যে নীতিগুলো নিয়ে চলছে, সেই নীতিগুলোকে আরও প্রসারিত করা দরকার জনসাধারণের স্বার্থে। কিন্তু এইসব সমালোচনা তারা করলেন না, সেইরকম নির্দিষ্ট সমালোচনা আপনাদের দিক থেকে আসেনি, কতকগুলো ভাসা ভাসা কথা বলেছেন, দুর্নীতির কথা বলেছেন। নির্দিষ্ট ভাবে কোনও কথা বলেন নি। সেদিক থেকে আপনাদের সমালোচনা গ্রহণযোগ্য নয়। আপনারা আজকে গোটা বাজেটের বিরোধিতা করেছেন। একটা কাট মোশন দিয়ে যদি বলতেন যে নির্দিষ্ট ভাবে এই বিষয়ে আমরা বিরোধিতা করছি, সেটা এক কথা। কিন্তু আপনারা গোটা বাজেট বরাদ্দটাকে বাতিল করে দিতে চাইছেন। এর মানে কি? এর মানে হচ্ছে, এই যে সরকারি কাঠামোটা গড়ে তোলা হয়েছে, এই সরকারি কাঠামোটাকে ভেঙে দাও। অর্থাৎ একটা অরাজক অবস্থার সৃষ্টি কর। অরাজক অবস্থাকে নিয়ে এসো। যদি আপনাদের কাট মোশনের মধ্যে একটা সীমাবদ্ধতা থাকতো, তাহলে বুঝতাম, আপনারা গোটা বরাদ্দটাকে বিরোধিতা

[2nd April, 1992]

করছেন। তার মানে সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া হবে না, সরকার কোনও কাজ করবে না, এটা কি আপনারা চাইছেন, এটাই কি আপনাদের উদ্দেশ্য? সেইজন্য আমি বলতে চাইছি, এই যে নেতিবাচক চিন্তাধারা, থেকে আপনারা বক্তব্য রেখেছেন, সেদিক থেকে এইগুলোকে গুরুত্ব দেবার কোন প্রয়োজন নেই। আমি আর একবার এই বাজেটকে সমর্থন জানিয়ে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রী সাধন পান্ডে :** মিঃ চেয়ারম্যান, আজকে যে বাজেট প্রস্তাব মুখ্যমন্ত্রীর দপ্তর থেকে এসেছে ডিমান্ড নং ১৮ এবং ১৯, আমি তার বিরোধিতা করে দুটি পয়েন্ট আমি আপনার সামনে বলব। একজন মাননীয় সদস্য মার্কসবাদি কমিউনিস্ট পার্টির লিডার ভি.টি. রনদিভে কিছুদিন আগে একটা বই লিখেছিলেন, তাতে তিনি বলেছিলেন পার্লামেন্টারি ডেমক্রাসির মধ্যে থেকে টু ক্রাশ ইউ উইদিন। এই রাজ্যে ১৬ বছর রাজত্ব করে যে পদ্ধতি অবলম্বন করেছেন টু ক্রাশ দি সিসটেম উইদিন, নেকেডলি পাওয়ার ইউটিলাইজ করে হোল অ্যাডমিনিস্ট্রেশনকে করাপশনের দিকে ঠেলে দিয়ে একটা স্পাইনলেস অ্যান্ড বোনলেস অ্যাডমিনিস্ট্রেশন কায়েম করেছেন which is pliable to the dictates of the communist Party people at the different levels here. অত্যন্ত দুঃখের ব্যাপার জগদীশ বাবু বললেন যে আপনারা কাঠামোটাকে ভেঙে দিতে চাইছেন না, আমরা কেন এই বাজেট বারন্দ দেব? মার্কসবাদি কমিউনিস্ট পাটির নেতৃত্বে এই কাঠামো তৈরি করতে গিয়ে তাদের টাকা দিচ্ছি? মানুষ চায় অ্যাডমিনিস্ট্রেশন নিরপেক্ষ ভাবে জবরদস্ত ভাবে চলুক। আপনারা ক্রোনোলজিক্যালি ইন্সটিটিউশনটাকে ভেঙে দিয়েছেন। ফলে এই ইন্সটিটিউশন থেকে মানুষ আজকে কোনও বিচার পাচ্ছে না। আপনারা যাকে বলেন রেসপন্সিভ অ্যাডমিনিস্ট্রেশন, আমাদের দুঃখ যে, পশ্চিমবঙ্গে সেই রেসপন্সিভ অ্যাডমিনিস্ট্রেশন অর্নলি to your party· caders, not to the people of West Bengal. ওয়েস্ট দিনাজপুর যেভাবে আজকে ডিভিসন হল তা অত্যন্ত দুঃখের। নির্বাচনে হেরে যাবার পর নেতাদের আপনারা একটা স্টেটাস দেন। জানি না সে হিসাবেই অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি গঠিত হয়েছিল কিনা! তবে তাদের রিপোর্ট যে আপনারা মানেন না তা আমরা দেখতে পাচ্ছি। রিপোর্টের পেজ-২, তাতে যা লেখা আছে তা হচ্ছে "It, however, ought to be considered whether, apart from the 24-Parganas, the present districts of Midnapore and Burdwan too may not be further divided in the course of the next five years." '৮২ থেকে '৮৭ এবং আজকে '৯২ হয়ে গেল, এটা আপনাদের কন্সিডারেশনে এল না। মুখ্যমন্ত্রীর বক্তৃতার মধ্যে এল না যে, মেদিনীপুর এবং বর্ধমান সম্পর্কে আপনাদের কোনও চিন্তা ধারা আছে কিনা! ডিভিসন অফ দিস টু বিগ ডিস্ট্রিক্টস, যেগুলোকে ম্যানেজ করা যাচ্ছে না, তাদের কেন আপনারা ধরে রেখেছেন? ওয়েস্ট দিনাজপুর ডিভিসন আপনারা কমিটির রিপোর্ট অনুযায়ি করেন নি, পলিটিক্যাল কন্সিডারেশনে করেছেন। কমিটির রিপোর্টের একটা দুটো পয়েন্ট আপনারা পিক অ্যান্ড চ্যুস করে কার্যকর করছেন। এভাবে কমিটি রাখার দরকার কি? আপনারা ডিজলভ করে দিন না। তা করে দিয়ে নতুন কমিটি অ্যাপয়েন্ট করুন। এই প্রসঙ্গে আমি পশ্চিমবাংলার মানুষের সম্মানে আপনাদের একটা কথা বলছি যে, আপনারা

যদি গণতান্ত্রিক পদ্ধতি মানতেন তাহলে পশ্চিম দিনাজপুরের পঞ্চায়েত সদস্যদের এম.এল.এ., এম.পি.-দের সঙ্গে এবিষয়ে আলোচনা করতেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, উনি কি পশ্চিম দিনাজপুরের ডিভিসন সম্পর্কে ওখানকার পঞ্চায়েতের সদস্যদের সঙ্গে, ওখানকার বিধায়কদের সঙ্গে, ওখানকার মেম্বার অফ দি পার্লামেন্টের সঙ্গে আলোচনা করেছিলেন? যদি করে থাকেন তাহলে তা বলুন এবং যদি না করে থাকেন তাহলে তাও বলুন। ওখানকার সম্পর্কে রিপোর্ট-এ কি বলা হয়েছে, There may also appear to be a strong case for shifting the seat of district administration for West Dinajpur from Balurghat to Raiganj.'' They did not talk of bifurcation, but you have made bifurcation because of the politics. পলিটিক্যাল এনটারটেনমেন্টের জন্য — আর.এস.পি. কি বলছে, অমুকে কি বলছে, এইসব কনসিডারেশনে আপনারা এটা করেছেন। আজকে এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক যে, কংগ্রেস প্রতিনিধিরা আপনাদের কাছে রিপ্রেজেনটেশন দিয়েছিল—জয়নাল সাহেব আজকে এখানে উপস্থিত আছেন, তিনি ঐ প্রতিনিধি দলে ছিলেন, আপনারা তাকে কোনওরকম পাত্তাই দেন নি। আপনারা বলছেন, এই ডিভিসনের ফলে অ্যাডমিনিস্ট্রেশনের অনেক সুবিধা হবে। জানি না কি সুবিধা হবে!

[2-50 — 3-00 P.M.]

আর একটা অত্যন্ত দুঃখের কথা আমি এখানে বলতে চাই। পশ্চিমবঙ্গের বাঙালি ছেলেদের মধ্যে থেকে আই.এ.এস. অফিসার হওয়ার সংখ্যা ক্রমশ কমে যাচ্ছে। আমি কোনও প্যারোকিয়ালস ফিলিংস নিয়ে বলছি না। আগে তা পশ্চিমবঙ্গের বাঙালি ছেলেরা আই.এ.এস. অফিসার হতে পারত, এখন কেন পারছে না? আপনারা ১৬ বছর ক্ষমতায় আছেন, আপনারা এ বিষয়ে একটা তথ্য দিন যে কতগুলো বাঙালি ছেলে পশ্চিমবাংলা থেকে বিগত ১৬ বছরে আই.এ.এস. হয়েছে? সারা ভারতবর্ষের সব রাজ্য থেকে ছেলেরা আই.এ.এস. হচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গের ছেলেরা কেন হচ্ছে না? বিকজ, আপনাদের এডুকেশন সিস্টেম। আপনারা ইংরাজি তুলে দিয়েছেন, আমাদের ছেলেদের পিছিয়ে দিয়েছেন। আমি আপনাদের এ বিষয়ে চ্যালেঞ্জ জানাচ্ছি। আপনারা এর উত্তর দিন। আজকে ডি.এম. লেভেলে, সেক্রেটারি লেভেলে, জয়েন্ট সেক্রেটারি লেভেলে কতটা বাঙালি ছেলে আছে এবং কটা নন-বেঙ্গলি ছেলে আছে? আমি নন-বেঙ্গলীদের ক্রিটিসাইজ করতে চাই না। কিন্তু আমি প্রদেশের মাটিতে দাঁড়িয়ে প্রদেশের ছেলেদের কথা নিশ্চয়ই বলব। বিধানসভায় দাঁড়িয়ে আমাকে এ কথা বলতেই হবে। কেন আজকে বাংলার ছেলেরা আই.এ.এস., আই.পি.এস. হতে পারছে না? দিল্লিতে গিয়ে যে কটা বাঙালি ছেলেকে দেখি তারা বেশিরভাগই প্রবাসি বাঙালি। অন্য প্রদেশ থেকে গেছেন। এটা আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে জানতে চাইছি। তিনি বলুন। আজকে আমরা কি দেখলাম? বি.ডি.ও, এস.ডি.ও-এরাই পার্টি চালাচ্ছেন এবং আপনারা বলছেন, এই অফিসাররাই আপনাদের খুব ভালভাবে সিস্টেম চালাচ্ছে। এখানে যে অফিসাররা আসেন তারা ভাবেন খুব ভালভাবে কাজ করব, অফিসাররা ভাবেন মানুষের স্বার্থে কাজ করব। কিন্তু তাদের বুঝিয়ে দেওয়া হয় মানুষের স্বার্থে নয়, পার্টি ডিকটেটে চলতে হবে। যদি না পার, তাহলে আপনাকে সরে যেতে হবে। আমরা জানি, এই অ্যাডমিনিস্ট্রেশনে প্রথমে ৫ বছরে এই চেষ্টা হয়েছিল। অফিসাররা ভেবেছিলেন আমরা ইন্ডিপেন্ডলি চলবো, অ্যাডমিনিস্ট্রেশন ভালভাবে চালাব। কিন্তু

তারা দেখলেন দি গেম ইজ ওভার। আপনাদের সঙ্গে পারা যাবে না। কেননা আপনারা অফিসারদের দমন করতে গেলে যে পদ্ধতি অবলম্বন করেন সেই পদ্ধতি হচ্ছে, প্রথমে সাইকোলজিক্যাল ব্যাটেলে হারিয়ে দেন, তারপর সাইকোলজিক্যাল প্রেসার আনেন। সেই অফিসার দেখে, বাবা, পশ্চাতে তো কাউকে দেখতে পাচ্ছি না। তাই ওরা এদের কথা শুনে চলে। মাননীয় মুখ্যমন্ত্রী, অসীমবাবু এবং আরও বড় বড় মন্ত্রী যারা আছেন তাদের যদি একবার দৃষ্টি আকর্ষণ করতে পারি তাহলে ভাল ভাল স্কুলে ছেলে-মেয়েদের ঢোকাতে পারবো, ভাল ভাল পোস্টিং হবে, ভাল ভাল জায়গায় থাকতে পারব, ঝামেলা পাকিয়ে কি দরকার। তাই বলছি, ওয়েস্ট বেঙ্গলের অ্যাডমিনিস্ট্রেশন আপনারা পুরোপুরি কব্জা করেছেন। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, রাইটার্স বিল্ডিং-এর বাইরে মাননীয় জ্যোতিবাবু reign does not run. মাননীয় মুখ্যমন্ত্রী আজকে ৭।৮ জন অফিসার পুরো কন্ট্রোল করছে। মুখ্যমন্ত্রীর সেক্রেটারিয়েট সেখানে পার্টিকে বলে দেওয়া হয়েছে কোন ইন্টারফারেন্স চলবে না। এই ৭।৮ জন অফিসার তারাই কাজ করবে। মুখ্যমন্ত্রী পরিবার এবং আরও কয়েকজন মন্ত্রী তাদের সুযোগ-সুবিধা এইসব অফিসারদের মাধ্যমে নিচ্ছে। আর নিচের দিকে লুটে খাও, পার্টিকে বলে দেওয়া হয়েছে। আজকে বি.ডি.ও. এস.ডি.ওরা পিওনের মতো কাজ করছে। সেখানে মুখ্যমন্ত্রী ইজ নট ইন্টারেসটেড টু ইন্টারফেয়ার যারা বলছেন, অ্যাডমিনিস্ট্রেশন রেসপনসিভ, আমি তাদেরকে বলব, খবরের কাগজের পাতা খুলবেন। গ্রাম বাংলার মা-বোনেদের কান্না শুনবেন, মানুষের কান্না শুনবেন। প্রতিকার করার জন্য এরা নেই। আপনাদের গুন্ডামির কাছে কেউ দাঁড়াতে পারে না। কোন রাজ্য আছে ভারতবর্ষে যে, ভারত বন্ধের দিন আপনাদের হোম সেক্রেটারি কি অবাক কান্ড সার্কুলার ইস্যু করে দিলেন, "ভারত বন্ধ সফল করুন"। ভেবেছেন? এইরকম স্তাবকতা নিয়ে আপনারা রাজত্ব চালাচ্ছেন? ভেবেছেন বেঁচে যাবেন? একটা ধাক্কা খেয়ে, একটা ঝড়ের মুখে পড়ে আপনাদের উচিত শিক্ষা আগামি দিনে আপনারা পাবেন। কেউ বাঁচতে পারবেন না। তৈরি হন, মানুষ প্রস্তুত হচ্ছে আপনাদের সেই ধাক্কা দেবার জন্য। অবাক হয়ে যাচ্ছি, কিসের জন্য এত খরচ এই দপ্তরের? আপনারা টাকা চাইছেন লজ্জা লাগে না? এত দুর্গন্ধ হয়ে গেছে গায়ে একটু আতর মেখে পরিষ্কার করতে হবে। আপনাদের কর্মচারি যারা রয়েছেন, যারা অফিসার রয়েছেন, তারা টেবিল, টেলিফোন পরিষ্কার করে আর আপনাদের জন্য আতর কিনতে হচ্ছে ৩০ লক্ষ টাকার, দুর্গন্ধ দূর করবার জন্য। আমি মাননীয় অসীমবাবুকে বলছি যে গায়ের দুর্গন্ধ দূর করুন, আতর মেখে। টেলিফোন নয়, কর্মচারিদের কাজ করান, যাদের কাজ আছে তাদের দিয়ে কাজগুলো করান, কাজ না করিয়ে এইরকম ভাবে টাকা নয় ছয় করবে? আমরা কোথায় আছি? আমি আপনাদের অনুরোধ করব যে আপনারা মনে রাখবেন যে আপনারা পশ্চিমবঙ্গে বিরোধীদলে বহুদিন ছিলেন, তখন বহু অভিযোগ করেছেন, মনে রাখবেন ইট ইজ অ্যান ইন্সটিটিউশন। যেটা অপোজিশন এবং সরকার উভয়েরই কাজে লাগবে, কিন্তু যেভাবে আজকে আপনাদের দোষ দেব না যেভাবে উপর থেকে এমন এমন কথা বলছেন, এমন সিচুয়েশন তৈরি করে দিয়েছেন অফিসাররা ভাবছেন আর একটু প্লিজ করার জন্য যদি আর একটু পেন্ট, আর একটু তৈল মর্দন করা যায় এই ভেবে তারা ফ্ল্যাট হয়ে পড়ছেন। আমি বলছি সেই অ্যাডমিনিস্ট্রেশন কাজ করতে পারবে না। মাননীয় অসীমবাবু বসে আছেন, উনি বলেছেন আমি নিজে রাস্তায় নামব ট্যাক্স কালেকশনের জন্য কিন্তু অফিসাররা কেন কাজ করবেন না? আমার প্রশ্ন অ্যাডমিনিস্ট্রেশন

ামন একটা জায়গায় পৌঁছেছে যে অ্যাডমিনিস্ট্রেশন কে পার্টির নির্দেশে চলতে হচ্ছে, এই ্যবস্থা দাঁড়িয়েছে। আমি তাই অনুরোধ করছি আপনাদের কাছে যে অনেকদিন হয়ে গেল ক্ষমতায় থেকে কিছুই করতে পারেন নি, তাই আজ মানুষ জেগে উঠেছে, প্রস্তুত হন, ধাক্কা াপনাদের খেতে হবে। জনসাধারণ আপনাদের কাছ থেকে বাইরে চলে গেছে। আপনারা ামাদের ভোট কেটেও ১৬ বছর পরে আমরা যে ৩৫% ভোট পেয়েছি সেটা আমাদের ্র্মের জন্য নয়, আপনাদের উপর বিরক্ত হয়ে মানুষ আমাদের সমর্থন করছে। এটা বলা রকার যে এইরকম একটা করাপ্ট, স্পাইনলেস, ওয়ার্থলেস অ্যাডমিনিস্ট্রেশনের জন্য এত াকা খরচ করার দরকার নেই, তাই আমি আমাদের কাট মোশনগুলিকে সমর্থন করে এই াজেট বরাদ্দের বিরোধিতা করে এই বক্তব্য রাখছি যে পার্টিবাজি করে অ্যাডমিনিস্ট্রেশন বশিদিন চলবে না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী শৈলেন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র ্রশাসনিক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৯২-৯৩ সালের যে ব্যয় বরাদ্দ মঞ্জুরি সভায় পশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় বিরোধী লের দুজন সদস্য তাদের বক্তব্য রেখেছেন। প্রাসঙ্গিকভাবে একটা কথা বলতে হয়, মাননীয় াদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় বাজেট বক্তব্যের মধ্যে দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় যে ়থাগুলি বলার চেষ্টা করেছেন সেদিকে না গিয়ে শুধু মাত্র এই কথাগুলির বিরুদ্ধে একটা াসত্য অভিযোগ রাখার চেষ্টা করেছেন। এই প্রশাসন দুর্নীতিগ্রস্ত, কেউ কোনও কাজ করছেন া, সুতরাং স্বাভাবিকভাবেই তাদের বিরোধিতা করার আছে, এবং সেইসঙ্গে মাননীয় সাধন াান্ডে মহাশয় এই মাত্র তার বক্তব্য শেষ করলেন এবং তিনি পশ্চিম দিনাজপুর ভাগ ম্পর্কে তার বক্তব্য রেখে গেলেন। কিন্তু আমরা অত্যন্ত গর্বের সাথে এই কথা বলতে পারি য পশ্চিম দিনাজপুর জেলা বিভাজনের ব্যাপার পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ছিলনা, এই ়থা কংগ্রেস সরকার বলেছিলেন কিন্তু তাকে কার্যকর করা কংগ্রেস সরকারের পক্ষ থেকে য়নি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সাধারণ মানুষের কথা ভেবে, সাধারণ মানুষের প্রশাসনিক [যোগ সুবিধা সৃষ্টি করে দেওয়ার স্বার্থে তাকে কার্যকর করেছেন এবং কার্যকর করার জন্য াঙ্গতভাবে আমি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং তথা মাননীয় মন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি, গরণ আমাদের দেশের কংগ্রেস অনেক আইন তৈরি করেছিলেন যাতে সাধারণ মানুষের ভাল ়রার কথা বলা আছে। কিন্তু সেটা তারা কার্যকর করেন নি, কারণ তাহলে সাধারণ মানুষের াঙ্গল হয়ে যাবে! আজকে এই জেলা বিভাজনের ব্যাপারে নানা প্রশ্ন উঠেছে যেটা গতকাল থকে কার্যকর করা হয়েছে। যে দুটি জেলা তৈরি করা হল সেক্ষেত্রে সঠিকভাবে বিবেচনা ়রে সঠিকভাবে যাতে তা কার্যকর করা যায় তারজন্য প্রশাসনের যেভাবে বিবেচনা করা ্চিত সেভাবে বিবেচনা করা হবে বলে আশা রাখব। মাননীয় মন্ত্রী এখানে দুটি উল্লেখযোগ্য াটনার কথা বলেছেন। আমি আশা করব, সেটা উনি সত্বর কার্যকর করবেন, কারণ সরকারি ্র্মচারিদের নানা সমস্যা সম্পর্কে বিচার করবার জন্য ট্রাইব্যুনাল গঠনের যে কথা উনি ালেছেন সেটা উপযুক্ত সময়েই করা হয়েছে। কিন্তু আজকে এটা নানাক্ষেত্রে যাতে ব্যাপকরূপ দেওয়া যায় তারজন্য চেষ্টা করা দরকার। কারণ হাইকোর্টে কাজের চাপের ফলে দীর্ঘদিন ধরে

বিভিন্ন মামলা পড়ে থাকে। সেক্ষেত্রে এই ট্রাইব্যুনালকে সঠিকভাবে গঠন করে যদি একে কার্যকরি রূপ দেওয়া যায় তাহলে আমাদের রাজ্যের কর্মচারিদের অনেক সুবিধা হবে। মাননীয় মন্ত্রী এখানে পেনশন আদালত গঠন করবার কথাও বলেছেন। এটা নিশ্চিতভাবে কার্যকর করবার দরকার আছে, কারণ পেনশন কার্যকর করবার ক্ষেত্রে নানাভাবে সময় বেশি লেগে যাচ্ছে। সেজন্য এই পেনশন আদালত সত্বর গঠন করে কর্মচারিদের স্বার্থ রক্ষা করা দরকার। কিছুক্ষণ আগে বিরোধী দলের এক সদস্য বলছিলেন যে, এই সরকার শুধুমাত্র দুর্নীতিগ্রস্ত, দুর্নীতিকে সমর্থন করেন, দুর্নীতির বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেন না। কিন্তু আমরা বলি, ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর ক্ষমতা বিকেন্দ্রীকরণের মধ্যে দিয়ে যে পঞ্চায়েত-ব্যবস্থা সৃষ্টি হয়েছে এবং জনগণের ইচ্ছা কার্যকর করতে পঞ্চায়েতের মাধ্যমে কর্মচারিরা যে সুন্দর প্রশাসন সৃষ্টি করেছেন, সেক্ষেত্রে নিশ্চিতভাবে ভাবতে হবে যে, এটা বামফ্রন্ট সরকারেরই কর্মসূচি এবং কর্মচারিদের স্বার্থও বামফ্রন্ট সরকার রক্ষা করতে সাহায্য করছেন। একটা কথা মনে রাখা দরকার যে, আমাদের ভারতবর্ষে এবং এই রাজ্যে দীর্ঘদিন ধরে কংগ্রেস প্রশাসন চালিয়ে এসেছেন। সেক্ষেত্রে নিশ্চিতভাবে প্রশাসনে কিছু দুর্নীতিগ্রস্ত কর্মচারি সৃষ্টি করেছেন। তাই আমাদের এই প্রশাসন দুর্নীতিমুক্ত হয়ে গেছে বলতে চাই না। ওরা প্রশাসনে দলবাজির কথা বলেন। কিন্তু আজকে এমন গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি রয়েছে যা কংগ্রেস পরিচালনা করেন। তাহলে কি বলব, সেখানে তারা এইভাবেই প্রশাসনকে ব্যবহার করেন এবং বিডিও, অফিসাররা তাদের নির্দেশ সেইভাবেই কার্যকর করেন? নিশ্চয়ই তা নয়। আমি বলতে পারি, আমি যে বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত সেই পাঁচলায় যে পঞ্চায়েত সমিতি আছে সেখানকার বিডিও এবং অফিসাররা ঠিকভাবে কাজ করতে চাচ্ছেন না এমন দৃষ্টান্ত নেই। তবে আমরা মনেকরি, আজকে প্রশাসনে যেসব ত্রুটি থেকে গেছে সেটা দূর করা দরকার এবং সঠিকভাবে দুর্নীতি দূর করতে হলে সরকার পক্ষ থেকে তদারকি করা দরকার। যদি কোনও ক্ষেত্রে দুর্নীতি থেকে থাকে, সেক্ষেত্রে সঠিকভাবে চিহ্নিত করে সরকার পক্ষ থেকে যদি তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা না হয়, তাহলে সেই দুর্নীতিগ্রস্ত অফিসাররা প্রশাসনের ক্ষতি করবেন। বিভিন্ন ক্ষেত্রে যেখানে এই ধরনের ঘটনা আছে, তিনি সেগুলি লিখেছেন, সংখ্যা দিয়েছেন সারা রাজ্যে এই ধরনের ঘটনা যা হচ্ছে, যা প্রকাশিত হয়েছে, এই ব্যাপারে আরও তরান্বিত হওয়া উচিত। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় তার বক্তব্যে ব্যায় সংকোচের কথা বলেছেন। আজকে যে আর্থিক সঙ্কট আছে তাতে প্রশাসনিক ব্যয়-সংকোচের কথা বলা হয়েছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব, আমরা দেখছি যে অনেক ক্ষেত্রে এমন ঘটনা ঘটছে, বিশেষ করে গাড়ি ব্যবহার করার ক্ষেত্রে প্রয়োজনের তুলনায় বেশি গাড়ি ব্যবহার করা হচ্ছে। এগুলির প্রতি বিশেষ নজর দেওয়ার জন্য। আজকে যেখানে ব্যয়-সংকোচের কথা বলা হয়েছে সেখানে এগুলি দেখা দরকার। অন্যান্য খাতেও যে ব্যয় করা হচ্ছে সেটাও ঠিকমতো হচ্ছে কিনা, সেটাও তদারকি করার মধ্যে দিয়ে দেখা দরকার। কারণ এমন এক ধরনের কর্মচারি থাকতে পারে যারা সরকারি সাহায্য নিয়ে মানুষের কাজে না লাগিয়ে ব্যক্তিগত কাজে লাগাতে পারে। কাজেই সে ক্ষৈত্রেও তদারকি ব্যবস্থা থাকা দরকার। কাজ যাতে সঠিক ভাবে হয় সেই দৃষ্টিভঙ্গি থাকতে হবে। আজকে বিরোধী বন্ধুরা যেভাবে এই বাজেটকে সমালোচনা করলেন, তারা একথা বোঝাতে চাইছেন যে সারা পশ্চিমবাংলায় মানুষের যে অবস্থান, সরকারি কর্মচারিদের যে অবস্থান সেটা সঠিক নেই, এখানে কোনও কাজ হচ্ছে না, কোনও কাজ

সঠিকভাবে চলছে না। আমরা দেখছি যে প্রশাসনিক কাজকর্ম সম্পর্কে দক্ষতা বৃদ্ধির জন্য বিভিন্ন সংস্থার কর্মিদের জন্য প্রশিক্ষণ কেন্দ্রের ব্যবস্থা. করা হয়েছে। আমরা দেখছি মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তব্যে আছে যে আমরা একটা প্রশিক্ষণ তথা ভ্রমণ কর্মসূচির ব্যবস্থা করেছিলাম যাতে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের যোগদানকারি আধিকারিকগণ পঞ্চায়েতি রাজ এবং অধুনা প্রচলিত ভূমি ও ভূমিসংস্কারের সম্পুরিত প্রশাসনের বিভিন্ন দিক সম্যক পরিচিতি হন। আমি নিশ্চয়ই একথা বলব যে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার আমাদের কাজ সম্পর্কে, আমাদের রাজ্যের প্রশাসনিক ব্যবস্থা সম্পর্কে, আমাদের রাজ্যের ব্যবস্থাপনা সম্পর্কে স্বীকৃতি দিয়েছেন। আজকে এটা যদি সঠিক না হত তাহলে এই স্বীকৃতি পাওয়া যেত না। আমাদের এই রাজ্যে যারা প্রশাসনিক ব্যবস্থায় আছে তারা প্রশাসনকে সঠিকভাবে প্রয়োগ করে, মানুষের সঙ্গে যুক্ত করে কাজ করেছেন বলে এই সাফল্য লাভ করতে পেরেছি। এই ক্ষেত্রে আমি আর একটি কথা বলতে চাই। প্রশাসনের যে সমস্ত আধিকারিকদের জন্য প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে, এই প্রশিক্ষণ ব্যবস্থা আরও ব্যাপক ভাবে করা দরকার। পশ্চিমবঙ্গের গ্রামীণ উন্নতির জন্য পঞ্চায়েত, পৌরসভার মাধ্যমে সরকারি বিভিন্ন কর্মসূচিতে বাজেটের বিরাট একটা অংশের টাকা খরচ করা হয়। যারা নির্বাচিত সদস্য তারা যাতে সরকারি নির্দেশগুলি, সরকারি কর্মসূচিগুলি জানতে পারে এবং সঙ্গে সঙ্গে সাধারণ মানুষকে বুঝিয়ে তাদের যুক্ত করে কাজ করতে পারে তারজন্য প্রশাসনিক শিক্ষাদানের ব্যবস্থা করার কথা বলা হয়েছে। আমি মনেকরি এটা ব্যাপকভাবে করা দরকার। এছাড়া নুতন পরিস্থিতির ক্ষেত্রে যে অবস্থা হচ্ছে সেই সম্পর্কে আরও সঠিক তথ্য সংগ্রহ করে প্রশাসনকে আরও স্বচ্ছ ও গণমুখি করা উচিত। আমি আর দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। আজকে সরকারি অফিসগুলি সম্পর্কে সাধারণ মানুষ বুঝতে পারেনা যে কোন অফিসে গিয়ে কোন কাজ পাবে, কাকে বলতে হবে। এই ক্ষেত্রে আমি একটা প্রস্তাব দিতে পারি। সেটা হচ্ছে, প্রতিটি সরকারি অফিসে বিশেষ করে বড় বড় অফিসে একটা সহায়তা কেন্দ্র গড়ে তোলা দরকার। সেই সহায়তা কেন্দ্র থেকে বলে দিতে পারবে যে কোন অফিসে কোন কাজের জন্য যেতে হবে। এইভাবে যদি অফিসে অফিসে করা যায় তাহলে একটা ভাল ব্যবস্থা হতে পারে এবং সাধারণ মানুষকেও বেশি হয়রানি হতে হবেনা। এই প্রসঙ্গে আর একটা কথা বলব। আজকে যে কর্মচারি যে কাজের সঙ্গে যুক্ত আছেন, দেখা যায় যে তাদের একটা কাজ করতে অনেক সময় লেগে যাচ্ছে। এক্ষেত্রে প্রশাসনিক ব্যয়ও বেড়ে যাচ্ছে, মানুষও সময় মতো কাজ পাচ্ছে না। এখানে আমার প্রস্তাব হচ্ছে, একটা জব রেজিস্টার রাখার ব্যবস্থা করা হোক এবং একটা ফরোয়ার্ড মেমো রাখার ব্যবস্থা করা হোক। অর্থাৎ এই কাজ এত দিনের মধ্যে শেষ করতে হবে, এই কাজটা সঠিক সময়ে করা যাচ্ছে কিনা, কেন যাচ্ছে না তার একটা রিপোর্ট ফাইলের উপর লিপিবদ্ধ থাকলে অনেক ক্ষেত্রে অনেক তরান্বিত হবে কাজ এবং কাজের গতি আসবে। আমাদের প্রশাসনকে আরও বেশি চাঙ্গা করা যেতে পারে। আমি আশা করি এই প্রস্তাব কটা মাননীয় মুখ্যমন্ত্রী বিবেচনা করবেন। আমাদের দেশে দীর্ঘদিন ধরে কংগ্রেস যে জায়গায় নিয়ে গিয়েছিল পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এসে নানা পদ্ধতি এবং ব্যবস্থার মধ্যে দিয়ে আজকে একটা ভাল জায়গায় নিয়ে যাবার চেষ্টা করছে। এই সাফল্যের জন্য যে ব্যায় বরাদ্দের দাবি রাখা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** প্রথমেই বলি মাননীয় মুখ্যমন্ত্রী এখানে নেই, মাননীয় অর্থমন্ত্রী এখানে নেই। এমনিতে বিধানসভার গুরুত্ব দিচ্ছেন না, আজকাল অবহেলা করছেন, কার উদ্দেশ্যে কথা বলব। এখন আবার সিস্টেম হয়েছে ঘরে বসে শোনা। স্যার আপনি ডেকে পাঠান মন্ত্রীদের। ঘরে বসে কি শুনবেন? কি পদ্ধতি এটা? কোনও মন্ত্রী নেই, কেবল পরিষদীয় মন্ত্রী বসে আছেন। মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে ১৯৯২-৯৩ সালের জন্য ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীন স্বরাষ্ট্র (কর্মিবর্গ ও প্রশাসন সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী জ্যোতি বসু যে বাজেট ভাষণ এখানে রেখেছেন আমি তার বিরোধিতা করে এবং আমাদের আনীত কাট মোশনের সমর্থনে আমি কিছু বলব। এত বড় একটা গুরুত্বপূর্ণ দপ্তরের বাজেট বক্তৃতা ৪ পাতার মধ্যে সম্পূর্ণ করা হয়েছে। এটা যেন একটা হ্যান্ড বিলের মতো আমাদের হাতে এল। গোটা প্রশাসনিক সংস্কার, অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মসের কথা যখন বলা থাকে সেটা ৪ পাতার মধ্যে সব শেষ হয়ে গেল? সরকারি প্রশাসনিক সংস্কারের সম্বন্ধে কিছু বলার নেই? তার মধ্যে দু পাতা পশ্চিম দিনাজপুরের ভাগ সম্বন্ধে লেখা। এই সম্বন্ধে অভিযোগ যে, যে পুস্তিকা এখানে প্রকাশ করা হয়েছে বাজেট বক্তৃতার সেই বাজেট বক্তৃতার বই-এ হাত দিয়ে বোঝা যায় এই দপ্তর সম্পর্কে সরকারের বলার কিছু নেই। বলার দরকার আছে পশ্চিম দিনাজপুরের ভাগ নিয়ে, বাজেট বক্তৃতায় মাননীয় মুখ্যমন্ত্রী প্রথমেই দু পাতায় উল্লেখ করেছেন। আমি বলতে চাই পশ্চিম দিনাজপুর ভাগ হল, ভাগ নিয়ে বালুরঘাট মহকুমায় সর্বাত্মক বন্ধ হয়েছে। জেলা ভাগ হওয়ার সময় জনপ্রতিনিধিদের নিয়ে, মিউনিসিপ্যালিটির প্রতিনিধি, পঞ্চায়েত প্রতিনিধি, বিধায়ক এবং সাংসদদের নিয়ে একটা আলোচনার ভিত্তিতে পশ্চিম দিনাজপুর ভাগ করা উচিত। এই পশ্চিম দিনাজপুর ভাগের ব্যাপার নিয়ে আমার অন্তত মনে হয় একটা অংশের মানুষের মধ্যে একটা বিক্ষোভ জমে উঠেছে। যদি আলোচনা হত তাহলে এই বিক্ষোভ বিভিন্ন বিষয় প্রিসিপিটেটেড'হত না। শুধু পশ্চিম দিনাজপুর নয় পশ্চিমবাংলায় জেলা বেশি করার পক্ষে। গোটা প্রশাসনের ক্ষেত্রে যত বেশি জেলা হয় তত বেশি ভাল। মধ্যপ্রদেশে, বিহার এবং উত্তরপ্রদেশে জেলার সংখ্যা আমাদের পশ্চিমবাংলার তুলনায় অনেক বেশি। জেলা যত বেশি ভাগ করা যায় প্রশাসনের ক্ষেত্রে আমার মনে হয় গ্রহণ যোগ্য হওয়া উচিত। সেইদিক থেকে বিচার করলে জেলা প্রশাসন যত বেশি ভাগে বিভক্ত হয়েছে প্রশাসনের কাজকর্মের পরিচালনার ক্ষেত্রে তত বেশি সুযোগ সুবিধা হয়েছে। আমার আগে এই সরকারের অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমরা জানি যে অশোক সেন, সোমনাথ চ্যাটার্জি এবং রথিন সেনগুপ্তকে নিয়ে প্রশাসনিক সংস্কার কমিটি তৈরি হয়েছিল। তারা মোট ৯১টি সুপারিশ করেছিল। এই ৯১টি সুপারিশের মধ্যে এই সরকার এখনও পর্যন্ত শতকরা ২৫ ভাগের বেশি রিফর্মস কমিটির সুপারিশ যেটা রাজ্য সরকারের দ্বারা নিযুক্ত ইমপ্লিমেন্টেড করে নি। এই কমিশন সম্পর্কে সরকার যখন দেখেছে কমিশনের রিপোর্ট মনঃপুত নয় তখন মোস্ট অফ দি রেকমেনডেশনস দে হ্যাভ রিজেক্টেড। এই রিফর্মস কমিটি কি উদ্দেশ্যে করা হয়েছিল আমাদের সরকারের মুখ্যমন্ত্রী ব্যাখ্যা করুক। স্যার, আমাদের এই দপ্তর সম্পর্কে আরও অভিযোগ আছে। মাননীয় মুখ্যমন্ত্রী তারপরে বলেছেন ভিজিলেন্স কমিটির কথা। তিনি বিভিন্ন এনকোয়ারি

কমিশন, অ্যাক্ট ইত্যাদি সম্বন্ধে বলেছেন। আমি একটা ভয়াবহ চিত্র এখানে দিতে চাই। পশ্চিমবাংলায় এই সরকার আসার পরে সিদ্ধার্থ বাবুর সরকারের সময়ে নানাবিধ অত্যাচার, তার দুর্নীতি ইত্যাদি ধরবার জন্য কতকগুলো কমিশন বসিয়েছেন শর্মা সরকার কমিশন, চক্রবর্তী কমিশন ইত্যাদি। তার কি হাল হয়েছে, সে সম্বন্ধে সিদ্ধার্থবাবু নিজেই বলে দিয়েছেন। কি কি কমিশন হয়েছে? দেব এনকোয়ারি কমিটি হয়েছে, বসু কমিশন হয়েছে, দেব কমিশন হয়েছে। আবার একটা হয়েছে ভট্টাচার্য কমিশন। একটা হয়েছে রায়চৌধুরী কমিশন। একটা হয়েছে পে কমিশন। একটা হয়েছে কমিশন অব এনকোয়ারি টু দি ডিস্টারবেন্স ইন অ্যান্ড অ্যারাউন্ড দুর্গাপুর সিনেমা হল। একটা হয়েছে বসু কমিশন অব এনকোয়ারি। একটা হয়েছে ভট্টাচার্য কমিশন, আরামবাগ। একটা হয়েছে ভট্টাচার্য কমিশন অ্যাট দার্জিলিং। এস.এস.কে.এম.'এর ব্যাপারে একটা হয়েছে ভট্টাচার্য কমিশন। একটা হয়েছে দেব কমিশন অব ডিস্টারবেন্সেস ইন কাশিমবাজার। একটা হয়েছে দত্ত কমিশন বানতলার ব্যাপারে। আর একটা হয়েছে সেকেন্ড ওয়েস্ট বেঙ্গল মিউনিসিপ্যাল ফিনান্সিয়াল কমিশন। এই সরকারের আমলে আগের কমিশনগুলোকে বাদ দিয়ে ১৯৮৬-৮৭ সাল থেকে ১৪টা কমিশন করেছেন। আমি এক্সপেন্ডিচার অন কমিশন অব এনকোয়ারি কি হয়েছে তার হিসাব দিচ্ছি। ১৯৮৬-৮৭, '৮৭-৮৮, '৮৮-৮৯ এবং '৮৯-৯০ পর্যন্ত এই চার বছরে এই সরকারের কমিশনগুলোর পিছনে কত টাকা খরচ করেছেন মাইনে ইত্যাদি দেবার জন্য, জাজদের মাইনে, অফিস খরচ ইত্যাদির জন্য তার একটা হিসাব আমি এখানে দিচ্ছি। ১৯৮৬-৮৭ সালে ব্যয় হয়েছে ১৪ লক্ষ ৯৩ হাজার ৬৮৪ টাকা, ১৯৮৭-৮৮ সালে খরচ হয়েছে ২৩ লক্ষ ৪ হাজার ৩৭ টাকা ১৯৮৮-৮৯ সালে ব্যয় হয়েছে ২২ লক্ষ ৪০ হাজার ৭৬০ টাকা এবং ১৯৮৯-৯০ সালে ৩৪ লক্ষ ২৩ হাজার ৫৯৪ টাকা। অর্থাৎ এক্সপেন্ডিচার অন কমিশন অন এনকোয়ারি, '৮৭-৯১ এই চার বছরে প্রায় এক কোটি টাকা খরচ হয়েছে। এই ১৪টি কমিশন যা গঠিত হয়েছিল, তারমধ্যে কতগুলো রায় বেরিয়েছে? মাত্র ৫টির রায় বেরিয়েছে এবং তাতে প্রায় এক কোটি টাকা খরচ করা হয়েছে। ১৪টি কমিশন বসানো হয়েছে। এই কমিশন বসানোর নামে মকারি হয়েছে। শুধু তাই নয়, এক একটি কমিশন বসাতে দু'বছর সময় লাগছে তার স্ট্রাকচারাল সেট আপ করতে। তারপর কমিশনের যে রেকমেন্ডেশনগুলো থাকছে পানিশমেন্টের ব্যাপারে, সেই পটভূমিকাতে কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। কোনও ফলো আপ অ্যাকশনস অব দি রেকমেন্ডেশনস অব দি কমিশনস হচ্ছে না। এরপরে দেখুন আর একটি ভয়াবহ ব্যাপার ভিজিলেন্স কমিশন নিয়ে। মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা তার বক্তৃতায় বলেছেন। ভিজিলেন্স কমিশন সম্বন্ধে আমাদের জেনে রাখা দরকার যে, আজকে এটা '৯২ সাল। লাস্ট ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আমাদের বিধানসভায় পেশ হয়েছে গতবার এবং সেটা চার বছরের, ১৯৮৪ সাল পর্যন্ত - ১৯৮১, ১৯৮২, ১৯৮৩ এবং ১৯৮৪ সাল পর্যন্ত। গত বছরে আমরা ১০ বছর পর্যন্ত পিছিয়ে ছিলাম। ১৯৮১-৮২-৮৩-৮৪, এই চার বছরের ভিজিলেন্স রিপোর্ট গত বছরে একসঙ্গে পেশ করেছিলেন। ভিজিলেন্স কমিশনকে সম্পূর্ণভাবে অবজ্ঞা করা হচ্ছে ডেলিবারেট টেনডেন্সী টু ইগনোর দি রিপোর্টস অব দি ভিজিলেন্স কমিশন। এটা সরকারের কাজকর্মে প্রমাণিত। আর একটি ভয়াবহ হিসাব আমি দিচ্ছি এক্সপেন্ডিচার অন ভিজিলেন্স কমিশন কি হয়েছে? ১৯৮৪ সাল পর্যন্ত যে রিপোর্ট আমরা পেয়েছি তাতে দেখা যাচ্ছে যে চার বছর পর্যন্ত এক্সপেনসেস হচ্ছে — ১৯৮৭-৮৮ সালে হয়েছে ৭৩ লক্ষ ৯৬ হাজার

১৪৬ টাকা, ১৯৮৮-৮৯ সালে হয়েছে ৮১ লক্ষ ৬১ হাজার ৮৮২ টাকা, ১৯৮৯-৯০ সালে ব্যয় হয়েছে ৮৯ লক্ষ ৯৫ হাজার ৫৩৩ টাকা এবং ১৯৯০-৯১ সালে খরচ হয়েছে ১ কোটি ২৬ লক্ষ ৬৩ হাজার ৫৯৪ টাকা। অর্থাৎ ভিজিলেন্স কমিশনের পিছনে গত চার বছরে খরচ হয়েছে ৩ কোটি ৭৫ লক্ষ টাকা। এই ৩ কোটি ৭৫ লক্ষ টাকা রাজ্য সরকার মাত্র চার বছরে খরচ করেছেন। আর রিপোর্ট দিয়েছেন মাত্র ১৯৮৪ সাল পর্যন্ত। তাহলে আমরা কোথায় বাস করছি? ১৯৮৭-৯১ সাল পর্যন্ত ভিজিলেন্স কমিশনের কোনও রিপোর্ট বেরোয় নি। এই ভিজিলেন্স কমিশন সম্পর্কে আমি কালকে বলেছি যে, একজন এস.পি.র বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের অভিযোগ ছিল। সেখানে এস.পি. বিরুদ্ধে অভিযোগ থাকা সত্ত্বেও তাকে ডিরেক্টর জেনারেল অফ পুলিশের পোস্টে প্রমোশন দেওয়া হল। কোথায় বাস করছি আমরা? আবার শুনলাম সেই ডি.জি. রিটায়ারমেন্টের পরে নাকি ভারতীয় জনতা পার্টিতে যোগদান করেছেন। তার বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট ছিল এবং সেই কমিশনের রিপোর্ট থাকা সত্ত্বেও তাকে ডি আই জি করে দিলেন। এরা প্রশাসনের সংস্কার করবেন কি করে? আমি ভিজিলেন্স কমিশনের একটা ছোট ছোট ৮ লাইনের রিপোর্ট পড়ে শোনাচ্ছি Vigilance Commission recommended disciplinary proceedings against an IPS officer of the rank of Superintendent of Police on a charge of abuse of his position for personal gains at the expense of the Government. Thereafter, the disciplinary authority viz. the Home (P & AR) Department initiated proceedings in December 1977 on the charges prepared by the Vigilance Commission. The charged officer submitted his written statement of defence. The matter was again referred to the Vigilance Commission for its views. The Vigilance Commission obsrved that the proceedings should run its usual course. Chief Secretary informed the Commission on 24.4.80 that the proceedings already initiated should run its usual course. Accordingly, the Vigilance Commission recommended the names of two officers of Vigilance Commission for appointment as Inquiring Authority and Presenting officer respectively. Several reminder were sent to the Government with the request to let the Vigilance Commission know the action taken on the Vigilance Commission's recommendation.-in February. 1980 the Departmental proceedings were withdrawn স্যার, এরপরেও তাকে জি আই জি করা হল। আমরা জানি পুলিশের উচ্চমহলের বহু অফিসারের বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের রিপোর্ট লেখা আছে কিন্তু তাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নিচ্ছেন না। তাদের ব্ল্যাক মেল করে সমস্ত প্রশাসনকে নিজের কুক্ষিগত কগরে রাখার একটা প্রবণতা এই সরকারের আছে। এবং এটা এই সরকারের ক্রমশ বৃদ্ধি ঘটছে। এখানে আরও অনেকগুলি ভিজিলেন্স কমিশনের রিপোর্ট আছে এগুলো পড়তে গেলে-অনেক সময় লেগে যাবে এবং কোন কোন অফিসারের বিরুদ্ধে কি কি অভিযোগ তা যদি এখন বলতে চাই তাহলে রামায়ণ মহাভারত তৈরি হয়ে যাবে। কোন দপ্তরের বিরুদ্ধে অভিযোগ নেই - হোম ডিপার্টমেন্ট, এগ্রিকালচারাল ডিপার্টমেন্ট, হেলথ ডিপার্টমেন্ট, অ্যানিমেল হাঁজব্যান্ডারি ডিপার্টমেন্ট এইভাবে বহু ডিপার্টমেন্ট আছে তাদের বিরুদ্ধে ভিজিলেন্স কমিশনের অভিযোগ আছে। তদসত্ত্বেও এই সরকার কমিশনের রিপোর্টগুলিকে গুরুত্ব দিয়ে বিবেচনা করছেন না।

আমাদের তাই অজাকে প্রশ্ন বা অভিযোগ, রাজ্য সরকারের প্রতিটি দপ্তরের কেন এতো ব্যর্থতা? আমি আগেকার বক্তৃতাতেও বলেছি এবং আবার বলছি দপ্তর পরিচালনা করতে গেলে যে পরিমাণ ম্যানেজেরিয়াল এফিসিয়েন্সির দরকার এই সরকারের সেই পরিমানে এফিসিয়েন্সি কোনও দপ্তরের নেই। সুতরাং রেগুলার ওয়েতে চলার ক্ষেত্রে একটা যে আউট লুক থাকার দরকার সেটা পর্যন্ত এই সরকারের কোনও দপ্তরের নেই। এই সরকারের একটা অডিট রিপোর্ট পর্যন্তত নেই। সরকারের প্রত্যেকটি দপ্তর each department must maintain a monthly system of audit and each important department should have a financial advisory এই দুটিই গুরুত্বপূর্ণ প্রশ্ন এবং সেক্ষেত্রে রাজ্য সরকারের পজিটিভ কোনও সিদ্ধান্ত নেই। প্রত্যেকটি দপ্তরে একজন করে ফিনান্সিয়াল অ্যাডভাইসার থাকার দরকার এবং রানিং অডিট সিস্টেম থাকার দরকার। এটা না করতে পারলে দুর্নীতির অভিযোগ ক্রমশ বেড়েই চলবে আমরা বিরোধী পক্ষের সদস্য হিসাবে আপনার কাছে আশা করব এর একটা গঠনমূলক সিদ্ধান্ত আমাদের কাছে দেবেন। পারসোনাল অ্যান্ড অ্যাডমিনিস্ট্রেটিভ রিফোমর্সের ক্ষেত্রে এই সরকার সম্পূর্ণভাবে ব্যর্থ। আজকে ওই জেলা শাসকের ভূমিকা কি আমরা সবাই জানি এবং আপনাদের আমলে জেলা শাসকের অবস্থা কি দাঁড়িয়েছে চিন্তা করুন একজন ডি.এমকে জেলা পরিষদের সভাধিপতির হেড ক্লার্কে পরিণত করা হয়েছে। বিডিওর পারফরমেন্স দেওয়ার কোনও ক্যাপাসিটি নেই। সুতরাং আজকে পলিটিক্যাল অ্যাডমিনিস্ট্রেশন পলিটিলাইজ হয়ে গেছে।

[3-20 — 3-30 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের বক্তব্য এবং আমরা যদি পাশাপাশি দেখি যে সততা এবং নিরপেক্ষতা, অনেস্টি এবং নিউট্রালিটি এই দুটো জিনিস যদি একটা সরকারের না থাকে তাহলে একটা অ্যাডমিনিস্ট্রেশন কখনই প্রকৃত অর্থে ফাংশন করতে পারেনা। আমরা তাই মনে করছি, যে এই সরকারের কাজকর্ম মন্থর গতি এবং এদের কাজকর্মে প্রশাসনিক তৎপরতার অভাব দেখা দিয়েছে। এবং আমাদের মনে হয়েছে যে, মানুষের আজকে পুরো প্রশাসনিক ব্যবস্থার প্রতি কোনও বিশ্বাস নেই, আস্থা নেই, কোনও ভরসা নেই। তার কারণ রাজ্যের মানুষ মনে করছে যে, সরকারি দলের প্রতি যদি আমরা আনুগত্য প্রকাশ না করি তাহলে এই সরকারের কাছ থেকে আমাদের আর কিছু পাওয়ার থাকবে না, তাই আমাদের এই সরকারের কাছে স্পষ্ট ভাবে এটা জানার দরকার আছে। এমন কি আমরা দেখতে পাচ্ছি অবসর গ্রহণ করছেন এমন অনেক সরকারি কর্মচারি আছেন, যারা অবসর গ্রহণের পরেও রি অ্যাপয়েন্টমেন্ট পাচ্ছেন। এই রিঅ্যাপয়েন্টমেন্ট দেওয়ার কন্ডিশনগুলি কি আমাদের জানাতে হবে। যে বেসিক প্রাইমারি কন্ডিশনস ফর দি রি-অ্যাপয়েন্টমেন্ট অফ রিটায়ার্ড গভর্নমেন্ট এমপ্লয়ি — এটা কি সরকারি রাজনৈতিক দলের প্রতি যাদের আনুগত্য আছে এইগুলি কি তাদের জন্য? নাকি, এইগুলি অন্যান্য ক্ষেত্রে যোগ্যতার ভিত্তিতে পুনর্বহাল হয়, আমাদের কাছে আপনারা এর জবাব দেবেন এই বিশ্বাস আমাদের আছে। আমার তাই স্পষ্ট অভিযোগ পশ্চিমবাংলায় যে প্রশাসন চলছে এটা সম্পূর্ণ ভাবে মেরুদন্ডহীন হয়ে গেছে, মানুষের আস্থা, বিশ্বাস এই প্রশাসনের উপর থেকে কমে গেছে। এবং সরকারি কর্মচারিদের স্বার্থে সংশ্লিষ্ট যে দপ্তর, এই দপ্তরের বাজেট কত কম হল .২ পারসেন্ট হল কি. ৩ পারসেন্ট হল সেই

বাজেটের বিরোধিতা বা সমর্থনের মধ্যে যাচ্ছি না, আমরা দেখতে পাচ্ছি আপনারা নির্বাচনের জন্য বাজেটে অর্থ বরাদ্দ করেন, কিন্তু এমন একটা প্রশাসন আপনারা পশ্চিমবাংলার মানুষকে উপহার দিন যাতে আমরা মাথা উঁচু করে বলতে পারি পশ্চিমবাংলার প্রশাসন অন্তত খুব ভাল ভাবে না হলেও ন্যায্যভাবে কাজ করে। স্যার, প্রশাসনিক ত্রুটি সম্পর্কে মুখ্যমন্ত্রী তার বাজেট ভাষণে বলেছেন, আমাদের একদিকে কাজের গুণগত মানোন্নয়নের জন্য যেমন প্রশিক্ষণের প্রয়োজন আছে, অন্যদিকে তেমনি প্রশাসনের সততার এক উচ্চমান বজায় রাখাও অত্যন্ত গুরুত্বপূর্ণ। তদারকি কমিশন দোষিদের উপযুক্ত শাস্তি বিধানের ক্ষেত্রে রাজ্য সরকারকে সক্রিয়ভাবে সাহায্য করে চলেছেন। তাই আমরা মনেকরি এই সমস্ত বাজেট বক্তৃতায় যে কথাগুলি উল্লেখ আছে এ থেকে আমরা কখনই প্রমাণ করতে পারিনা তারা সব ঠিক করেছেন, পশ্চিমবাংলার প্রশাসন এনকোয়ারি কমিশন নিয়োগের নামে সমস্ত দুর্নীতির ব্যাপারটা চেপে দেওয়ার যে প্রচেষ্টা ভিজিলেন্স কমিশন করে তাদের রেকমেন্ডেশনগুলিকে বাইপাস করে যাওয়ার যে প্রচেষ্টা এটা একটা কুৎসিৎ প্রশাসনের লক্ষ্যণ, এটা আমাদের রাজ্যের পক্ষে কখনই মঙ্গল করতে পারেনা। তাই আমরা মনেকরি এই মুখ্যমন্ত্রীর আনীত হোম পি.অ্যান্ড এ.আর. ডিপার্টমেন্টের যে বাজেট তাকে কোনও কারণেই সমর্থন করা উচিত নয়। তাই আমি এর বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর ১৮ নম্বর ও ১৯ নম্বর দাবির অধীনে ব্যয় বরাদ্দ মঞ্জুরের জন্য দাবি পেশ করেছেন, আমি তার সমর্থনে বক্তব্য রাখছি। আমাদের বিরোধী পক্ষের বক্তারা ইতিমধ্যে ব্যয়বরাদ্দের বিরোধিতায় বলেছেন এবং তারা বলতে চেষ্টা করেছেন যে একটা দুর্নীতিগ্রস্থ প্রশাসন এবং যে প্রশাসনের মধ্যে কিছু উদ্দেশ্যপ্রণোদিত মানুষের যাতায়াত আছে, তারজন্য তারা এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করছেন। তাদের দৃষ্টিভঙ্গি অনুযায়ী তারা এই কথাগুলি বলছেন। কেননা আমরা কংগ্রেসি প্রশাসনকে দেখেছিলাম এবং আমাদের এই ব্যাপারে অভিজ্ঞতা আছে। এখানে ওরা বলছে যে প্রশাসনের মেরুদন্ডটাকে নাকি ভেঙে দেওয়া হয়েছে। সাধন বাবু সরাসরি এই ব্যাপারে এখানে অভিযোগ করেছেন। আমি বলছি, হ্যাঁ, মেরুদন্ডটাকে একদিক থেকে নিশ্চয় ভেঙে দেওয়া হয়েছে। আমরা কংগ্রেসি আমলে দেখলাম কংগ্রেসি বন্ধুরা প্রশাসনকে পোষা অ্যালসেশিয়ান কুকুরের মতো ব্যবহার করতেন। প্রত্যেকটি কংগ্রেস নেতা এই প্রশাসনকে জনগণের ওপর অত্যাচারের ক্ষেত্র হিসাবে ব্যবহার করতেন। জয়নাল সাহেব এখানে বসে আছেন উনি এসব ভালো করেই জানেন। তখন ডি.এম-কে নিয়ে খানা-পিনা সব হত এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে দিয়ে গরিব মানুষের উপর অত্যাচার করতেন, এসব আমরা কংগ্রেস আমলে দেখেছি। আমরা কংগ্রেস আমলে এও দেখেছি যে এস.ডি.ও সাহেব মাছ ধরতে আসবে তারজন্য কংগ্রেসি নেতাদের সমস্ত কিছু বন্দোবস্ত করে দিতে হবে। এস.ডি.ও-র মাছ ধরার ব্যবস্থা করতে গিয়ে অনেক টাকা তখন খরচ করতে হয়েছে। তখন আপনার এস.ডি.ও-কে তোষণ করে, ব্যবহার করে প্রশাসনকে চালাবার ব্যবস্থা করতেন। আমরা ক্ষমতায় আসার পর পরিষ্কারভাবে বলে দিয়েছি যে মেরুদন্ড দিয়ে সাধারণ মানুষের উপর অত্যাচার করা হত, আমরা সেই মেরুদন্ড ভেঙে দেব এবং সেই মেরুদন্ড আমরা ভেঙে দিয়েছি। আজকে আমরা

তারজন্য গর্বিত। আজকে যে জায়গায় গিয়ে আমরা দাঁড়িয়েছি, সেই জিনিসটাকে আপনারা মেনে নিতে পারছেন না। আপনারা বলেছেন ডি.এম-কে বাদ দিয়ে সভাধিপতিকে দিয়ে সবকিছু করানোর চেষ্টা করা হচ্ছে। আপনার পঞ্চায়েত ক্ষমতার বিকেন্দ্রীকরণের কথা বলেন। সেই বিকেন্দ্রীকরণই তো আমরা করেছি। সভাধিপতি তো জনগণেরই প্রতিনিধি। কার্যক্ষেত্রে তিনিই তো জেলার মুখ্যমন্ত্রী। ডি.এম. তারসঙ্গে থেকে কাজ করবেন এবং সেইভাবেই তো কাজের উন্নতি হবে। জেলার ডি.এম কি কাজ করছেন এবং সভাধিপতির সঙ্গে তুলনা করার চেষ্টা করেন এবং যদি বলেন এটা অন্যায় হয়েছে — তাহলে বলব এই অন্যায়টা জনগণের জন্য আমরা করব। এই ব্যাপারটা আপনাদের ভাবতে হবে এবং এইভাবে আমরা প্রশাসনকে দাঁড় করাবার চেষ্টা করছি। আপনারা এই ব্যাপারটা মেনে নিতে পারেননি। কিছু ক্ষোভ-বিক্ষোভ আছে এটা আমরা জানি। তবে যে প্রশাসনিক কাঠামো আমাদের আছে সেটাকে আমরা ভালোভাবে ব্যবহার করতে চাইছি। তবে কিছু ভুল ত্রুটি থাকতে পারে। আমরা হাতে হাত মিলিয়ে কাজ করার চেষ্টা করছি। বি.ডি.ও অফিসে গিয়ে যদি দেখেন পঞ্চায়েতের সভাধিপতি যিনি আছেন তারা হাতে হাত মিলিয়ে জনগণের জন্য কাজ করার চেষ্টা করছেন। তাহলে কি এটার আপনারা নিন্দা করবেন। গ্রামাঞ্চলে এখন যে প্রশাসনিক ব্যবস্থা, যে প্রশাসনের উপরে আজকে মানুষের আস্থা, আজকে সেই প্রশাসন হাত মিলিয়ে কাজ করছে বলেই আজকে কাজগুলি বাস্তবে রূপায়িত হচ্ছে। ওরা বলেন জনপ্রতিনিধিরা যদি আমাদের সঙ্গে থাকেন তাহলে আমরা কাজগুলি সঠিকভাবে রূপায়িত করতে পারি। জনপ্রতিনিধিরা যখন থাকেন না তখন আমরা কাজগুলি রূপায়িত করতে পারিনা। অন্য কোনও রাজ্যে কিন্তু এটা নেই। এখানে প্রশাসনের সঙ্গে জনগণ হাতে হাত মিলিয়ে কাজ করে। আমরা সভাধিপতি, বি.ডি.ও, এস.ডি.ও, ডি.এম সবাইকে সঙ্গে নিয়ে কাজ করছি। তারা আমাদেরকে বলে আপনারা সঙ্গে থাকলে আমরা কাজগুলি বাস্তবে রূপায়িত করতে পারি। আমরা আজকে যেভাবে প্রশাসনকে চালাবার ব্যবস্থা করছি তাতে হয়ত আপনারা বলবেন এইভাবে প্রশাসন চলবে না। হয়ত আপনারা বলবেন সব ক্ষমতা মার্কসবাদি কমিউনিস্ট পার্টির কুক্ষিগত হচ্ছে। ফরোয়ার্ড ব্লক, আর.এস.পি. যে কুক্ষিগত হয়েছে বলে আপনারা যে অভিযোগ করেছেন এটা মোটেই ঠিক না। তবে শক্তির তারতম্য ঘটেছে নির্বাচনের মধ্যে দিয়ে এটা ঠিক। জনগণের প্রতিনিধিত্ব নিয়ে জনগণের প্রতিনিধিত্ব কেউ বেশি করেছে, কেউ কম করেছে। জনপ্রতিনিধিদের নিয়েই প্রশাসন কাজ করে চলেছেন। আমরা এই নীতিতে বিশ্বাসি। এইভাবেই আমরা প্রশাসন চালাব এবং তাতে কারও অঙ্গুলি হেলনে প্রশাসন চলছে এই কথা যদি কেউ বলেন সেটা মোটেই ঠিক নয়। সেটা আদৌ সত্য নয়। আমরা এইভাবেই প্রশাসনকে চালাবার চেষ্টা করছি। মাননীয় মুখ্যমন্ত্রী তার বাজেট বক্তৃতায় কতকগুলি সমস্যার কথা তুলে ধরেছেন এবং সেটা যদি মাননীয় বিরোধী সদস্যারা অনুসরণ করতেন তাহলে অন্তত এই কথাগুলি বলতেন না। মাননীয় মুখ্যমন্ত্রী ব্যয় সঙ্কোচের কথা মাথায় রেখেছেন। তিনি বলেছেন তার বক্তৃতায় "আমি এখানে জোর দিয়ে বলতে চাই যে, প্রশাসনিক পরিকাঠামো কে শক্তিশালি করতে গিয়ে ব্যায় সঙ্কোচের কথা মাথায় রাখা হয়েছে এবং বর্তমান পরিকাঠামো পুনর্গঠন এবং তার পূর্ণ সদ্ব্যবহারের ওপর গুরুত্ব দেওয়া হয়েছে। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী তার যে ত্রুটিগুলো. সেগুলি যেমন বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন আবার সাথে সাথে ব্যয় সঙ্কোচের কথাও তিনি বলেছেন। ওরা এইগুলি বললে ভালো করতেন। ওরা সেদিকে গেলেন না। ওরা

বললেন বি.ডি.ও., এস.ডি.ও., কে আমরা আমাদের অঙ্গুলি হেলনে চালাচ্ছি। এই সংকীর্ণ দৃষ্টিভঙ্গির পরিচয় দিলেন। সাথে সাথে এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তারজন্য তাকে অভিনন্দিত করছি। অভিনন্দন জানাচ্ছি। তা ছাড়া তিনি পরিকাঠামো পুনর্গঠনের কথাও বলেছেন। তিনি বলেছেন ভিজিলেন্স কমিশনের কথা, ট্রাইব্যুনালের কথা, সরকারি কর্মচারিদের পেনশনের কথাও তিনি উল্লেখ করেছেন। যাতে দ্রুত পেনশন পাওয়া যায় অবসরের পর, যাতে সময় মতন পেনশন পাওয়া যায় তার কথাও তিনি উল্লেখ করেছেন এবং বিশেষভাবে গুরুত্ব দিয়েছেন এবং গুরুত্ব সহকারে বিবেচনা করা হবে এই কথাও উল্লিখিত হয়েছে। এই সরকারি কর্মচারিদের যন্ত্রণার কথার দিকটাও তিনি মাথায় রেখেছেন। সাথে সাথে তিনি সঠিকভাবে প্রশাসনকে সংস্কারের কথাও তিনি বলেছেন। এইজন্য এই ব্যয়বরাদ্দের দাবিকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-40 — 3-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হোম পারের উপর মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন প্রথমত আমি সেই ব্যয়বরাদ্দের বিরোধিতা করি এবং এই বিষয়ে বরাদ্দের উপর যে কাট মোশন আছে ১৮ এবং ১৯ নম্বরে তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই কথা ঠিক যে, জ্যোতিবাবুরা সমাজ বিপ্লব করে ক্ষমতায় আসেন নি। তারা নির্বাচনের মাধ্যমে সরকারি ক্ষমতায় এসেছেন। সুতরাং প্রশাসনের মৌলিক পরিবর্তন তারা করে দেবেন, জনগণের অভিপ্রেত প্রশাসন হবে এটা কেউ আশা করেন না। কিন্তু তারা মুখে যেটা বলেন, বাম দৃষ্টিভঙ্গি নিয়ে যদি তারা প্রশাসন পরিচালনা করেন তাহলে অন্তত রাজ্যের মানুষ তাদের কাছে থেকে আপেক্ষিক অর্থে একটা পরিচ্ছন্ন, নিরপেক্ষ প্রশাসন আশা করতে পারের। আশা করতে পারেন একটা কম ব্যয়বহুল প্রশাসন এইগুলি আশা করতে পারে। সেদিক থেকে রাজ্যবাসীর সেই আশা আকাঙ্খা বামফ্রন্ট সরকারের প্রশাসন পরিচালনার দৃষ্টিভঙ্গির মধ্যে প্রতিফলিত হচ্ছে কি না, বাস্তবে কার্যকলাপের বিচারে বিশ্লেষণের মধ্যে নিরূপিত হবে। প্রথমেই যে দুর্নীতিমুক্ত, পরিচ্ছন্ন প্রশাসনের কথা তারা বারবার বলে আসছেন, সেক্ষেত্রে আমরা কি দেখছি? আমরা দেখছি পশ্চিমবঙ্গে আজকে প্রতিটি ক্ষেত্রে দুর্নীতি। বামফ্রন্ট সরকারের আমলে বিভিন্ন দপ্তরে দুর্নীতি হ্রাস পাওয়া তো দূরের কথা, দুর্নীতি আরও বৃদ্ধি পেয়েছে। আমি একটা কংক্রিট দৃষ্টান্ত তুলে ধরছি। মাননীয় মুখ্যমন্ত্রী তিনি যদি তার ঘরে থাকেন নোট করবেন। এই হাউসে উঠেছিল। ওয়েস্ট বেঙ্গল স্টেট ফিনান্স কর্পোরেশন, পশ্চিমবঙ্গ অর্থ নিগম তার মালদহ শাখায় সেখানে ৯টি ভূয়ো সংস্থা ২৭ লক্ষ ২৩ হাজার টাকার উপরে ঋণ নিলো। এই অভিযোগ অনেক আগেই ফিনান্স কর্পোরেশনের যিনি ম্যানেজিং ডাইরেক্টর ছিলেন শিবেন চক্রবর্তী, এখন তিনি নেই, তাকে অপসারণ করে দেওয়া হয়েছে, তিনি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলেন। তিনি যে একটা ওয়াইল্ড চার্জ করেছিল্লেন এমন নয় গত দু-তিন দিন আগে অর্থমন্ত্রী অসীমবাবুকে স্বীকার করতে হয়েছে ২৭ লক্ষ ২৩ হাজার টাকা ভুয়ো সংস্থাগুলো যে ঋণ নিয়েছে তাদের হদিশ পাওয়া যায় নি, সি, আই, ডি তদন্ত হচ্ছে। আমার প্রশ্ন হল এত বড় একটা ডিফালকেশন হল, যখন যিনি ম্যানেজিং ডাইরেক্টর ছিলেন ওয়েস্ট বেঙ্গল স্টেট ফাইন্যান্স

কর্পোরেশনের, যিনি আই, ডি, বি, আই থেকে ডেপুটেশনে এসেছিলেন দু বছরের জন্য যিনি সমস্ত বিষয় তদন্ত করে ১৯৯১ সালের ৪ নভেম্বর এই সম্পর্কে নিশ্চিত হয়ে রাজ্য সরকারের অর্থ দপ্তরের স্পেশ্যাল সেক্রেটারি টি, কে, বসুকে চিঠি লিখলেন, এই টাকা নিয়ে যাচ্ছে, ভিজিলেন্সে দেওয়া হোক এবং তিনি এও লিখলেন আমার আশঙ্কা এর সাথে এই সংস্থার কিছু কর্মি যুক্ত আছেন, এই অফিসার এমন একটা ভাল কাজ করলেন, যিনি দু বছরের ডেপুটেশনে এসেছিলেন, তার আগেই ৪ নভেম্বর ২৫ দিনের নোটিশে তাকে সেই পদ থেকে সরিয়ে দেওয়া হল। কার্যত ডিমোসান করা হল অর্থাৎ একটা নিম্নতম পদে নিয়ে আসা হল। এটা কি ইন্ডিকেট করে? এটা দুর্নীতিমুক্ত প্রশাসনের নমুনা, একজন অনেস্ট অফিসারের ফেট এই? জ্যোতিবাবু কি তদন্ত করে দেখবেন। আজকে তারা বলছেন, দুর্নীতিমুক্ত প্রশাসন তাদের দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত ক্ষেত্রে যেখানে অ্যাপয়েন্টমেন্ট শিক্ষকদের চাকরির ক্ষেত্রে সেখানে ডোনেশনের নামে ঘুশ নেওয়া হচ্ছে এবং সেই ডোনেশনের একটা রেট আছে। মেদিনীপুরে শাসক দলের সবচেয়ে বড় রাজনৈতিক দল তাদের জনৈক কর্মি সেই রেট তাদের দিয়ে এসেছেন। মাধ্যমিক স্কুলের শিক্ষকদের ক্ষেত্রে ৮০ হাজার টাকা। প্রাথমিক স্কুলের শিক্ষক ২০ হাজার টাকা, সরকারি কর্মচারি ক্লাশ থ্রি ২০ হাজার টাকা, ক্লাশ ফোর স্টাফ ১৫ হাজার টাকা। ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের কর্মচারিদের ক্ষেত্রে ২০ হাজার টাকা। ডোনেশন ছাড়া বিভিন্ন পারমিট, লাইসেন্স পাওয়া যায় না। বাসের রুটের পারমিটের ব্যাপার তো আছেই। এই ধরনের দুর্নীতির কথা কয়েকদিন আগে কাগজে বেরিয়েছে। মৎস্য দপ্তরে লক্ষ লক্ষ টাকা তছরূপ। হাওড়ার ফিশারি অফিসে লক্ষ লক্ষ টাকা তছরূপ— এ সমস্ত অভিযোগ বেরিয়েছে। অসীমবাবুর অর্থ দপ্তরের স্পেশ্যাল সেক্রেটারি কনফিডেন্সিয়াল চিঠি পাঠিয়েছেন ফিশারিশ ডিপার্টমেন্টের সেক্রেটারিকে যে এদের বিরুদ্ধে অ্যাকশন নেওয়া হোক। সর্বোচ্চ সমবায় বিপনন সংস্থা—বেনফেড, সেখানে কোটি কোটি টাকার তছরূপের ঘটনা ঘটেছে। এইসব জিনিস আজ চলছে। আজকে বড় বড় করে পঞ্চায়েতের কথা বলা হয়। দুর্নীতিমুক্ত প্রশাসনের তৈরি করে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করা হবে। সরকার পক্ষের কিছু কিছু সদস্যও এখানে পঞ্চায়েত নিয়ে বললেন। জ্যোতিবাবুও তার বাজেট বক্তৃতায় পঞ্চায়েতের কথা বলেছেন। পঞ্চায়েতের মাধ্যমে বহু টাকা ব্যয় হচ্ছে — বাজেটের ৫০ পারসেন্ট টাকা এই পঞ্চায়েতকে দেওয়া হচ্ছে। কিন্তু এই পঞ্চায়েতকে যাদের জন্য এবং যে জন্য টাকা দেওয়া হচ্ছে সমাজের দুর্বল শ্রেণীর সেই মানুষদের মধ্যে সেই টাকা পারকোলেটেড হচ্ছে কি? সেই সব টাকা যথাযথভাবে খরচ হচ্ছে কিনা তারজন্য কোনও নজরদারি না থাকায় এবং মনিটারিং ঠিকমতন না হওয়ায় এই পঞ্চায়েত সম্পর্কে নানান অভিযোগ উঠছে। বিশেষ করে জেলা পরিষদগুলি সম্পর্কে দেখা যাচ্ছে যে ১৯৮৪/৮৫ সালের পর প্রাকটিক্যালি সেখানে কোন অডিটই হয়নি। আর অডিট তো দূরের কথা, সেখান থেকে ইউটিলাইজেশন সার্টিফিকেটগুলি আদায় করতেই পঞ্চায়েত দপ্তরের কালঘাম ছুটে যায়। জেলা পরিষদগুলি যেভাবে টাকা পয়সা নষ্ট করছে এবং গাড়ি ও বিলাস ব্যাসনে ব্যয় করছে তা নিয়ে এই বিধানসভাতেও প্রশ্ন উঠেছে। জনৈক সদস্য, তিনি হুগলি জেলা পরিষদে কত গাড়ি ব্যবহার করা হয়েছে সেই প্রশ্ন করেছিলেন কিন্তু সেই কোয়েশ্চেনের রিপ্লাই পর্যন্ত এখানে আসতে পারে নি ওখানকার নাকি সভাধিপতি ডিপার্টমেন্টে সেটা যেতে দেন নি। এই সমস্ত জিনিস চলছে। কাজেই যাদের জন্য টাকা ইয়ারমার্ক করা আছে যথাযথভাবে সেই টাকা তারা পাচ্ছেন কিনা সে প্রশ্ন উঠছে।

সেই টাকা তারা পাচ্ছে না, এটাকে ভিত্তি করে সেখানে কোন নতুন ভেস্টেড ক্লাশ গড়ে উঠেছে এবং তারাই সেটা পাচ্ছে সেটা দেখতে হবে। কাজেই পঞ্চায়েতকে শুধু বাজেটের ৫০ পারসেন্ট টাকা দিয়ে দিলাম আর হয়ে গেল এই যদি হয় তাহলে কিন্তু সমস্যার সমাধান হবে না। শুধু পঞ্চায়েত নয়, প্রাথমিক শিক্ষা কাউন্সিলে রাজ্য সরকার টাকা দিচ্ছেন কিন্তু সেই টাকারও হিসাব নেই। রাজ্য সরকারের টাকা সেখানে আত্মসাৎ করা হচ্ছে। প্রায় ২ শো কোটি টাকার ব্যাপারে অভিযোগ আছে। তারপর বিদ্যুৎ যে ভাবে চুরি হচ্ছে সে কথা আজ কোয়েশ্চেন আওয়ারে বিদ্যুৎমন্ত্রী নিজেই তা বলেছেন। সেখানে তিন বছরে ৫ কোটি টাকার উপর বিদ্যুৎ চুরি হয়েছে। কনাইভেন্স উইথ প্রশাসন যদি না হয় তাহলে কি এটা চলতে পারে? কাজেই দুর্নীতিমুক্ত, স্বচ্ছ প্রশাসনের কথা যেটা বলা হচ্ছে সেটা ঠিক নয়। এরপর তদারকি কমিশনের কথায় আসি। এই তদারকি কমিশনের আপনারা আজকে কি অবস্থা করেছেন? সুদীপবাবু একটা হিসাব দিয়েছিলেন শুনছিলাম যে তদারকি কমিশনের জন্য নাকি খরচ বাড়ছে। এই তদারকি কমিশনকে আজকে আপনারা ঠুঁটো জগন্নাথ করে রেখেছেন। তার যে ফ্যাক্ট ফাইন্ডিং তার ফলো আপ অ্যাকশন হয় কি? আজকে সেখানে হাজারের উপর কেস পেনডিং। যার এগেনস্টে ভিজিলেন্স কমিশনে চার্জ রয়েছে এবং প্রমাণিত হয়েছে সেখানে আপনারা অ্যাকশন নিয়েছেন কি? কাজেই আজকে আপনারা সত্যি সত্যি দুর্নীতিমুক্ত প্রশাসন দিতে পেরেছেন কিনা সেটা বিচারের প্রশ্ন আছে। তারপর আপনারা গতিশীলতার কথা বলেছেন। সরকারের তো ১৮ মাসে বছর। একটা জনমুখি সরকার প্রশাসনের গতিশীলতা আনবেন এটাই কাম্য। তারজন্য মুখ্যমন্ত্রী অনেক চেষ্টা করেছেন। বামফ্রন্ট সরকারের গতিশীলতা আনার জন্য তার প্রথম পদক্ষেপ হচ্ছে মন্ত্রিসভাকে দ্বিগুন করা। তারপর কাজে গতিশীলতা আনার জন্য তিনি বারংবার সরকারি কর্মচারিদের কাছে আবেদন জানিয়েছেন। এমন কি ছুটি দিয়ে তিনি সরকারি কর্মচারিদের সমাবেশ করে আবেদন রেখেছেন কিন্তু তাতেও ফল কিছুই হয়নি। তারপর তাকে চিফ সেক্রেটারিকে দিয়ে সার্কুলার দিতে হয়েছে যে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু অবস্থা যে তিমিরে ছিল সেই তিমিরেই রয়েছে। এখানে স্বাস্থ্যমন্ত্রী প্রশান্তবাবু বসে আছেন, তিনি এই দপ্তরের দায়িত্ব নিয়ে এবং একটা মহৎ উদ্দেশ্য নিয়ে সরকারি হাসপাতালগুলিতে যে বাস্তুঘুঘুর বাসা রয়েছে তা ভাঙতে চেয়েছিলেন এবং সেখানে একটা সুস্থ চেহারা আনতে চেয়েছিলেন। কিন্তু কি হল? প্রথম দিকে তিনি অনেক চেষ্টা করলেন, ছোটাছুটিও করলেন। ছোটাছুটি করলেন বিভিন্ন স্বাস্থ্য দপ্তরে, বিভিন্ন হাসপাতালে, বিভিন্ন স্বাস্থ্য কেন্দ্রে ঘোরাঘুরি করলেন, একটু নাড়াচাড়া পড়েছিল। এতে ফল কি হল, এত চেষ্টা করেও কিছু ফল হল না। তার ক্ষেদোক্তি সেইজন্য আজকে আমরা শুনতে পাই। আজকে এই উক্তি তিনি করেছেন নীলরতন হাসপাতালে বক্তৃতা দিতে গিয়ে যে মুমূর্ষু রোগি আর্ত চিৎকার করেও বেড প্যান পায় না। এইসব কথা ক্ষেদোক্তি করে উনাকে বলতে হয়েছে। তিনি বলেছেন তাহলে স্বাস্থ্য দপ্তর রেখে লাভ কি? এইসব কথা বলতে হচ্ছে। প্রশাসনিক গতিশীলতা। স্বয়ং মুখ্যমন্ত্রী পর্যন্ত এইসব কথা বলেছেন। এই পশ্চিমবাংলায় যাদের রেকর্ড ফলন হয়েছে সরকার দাবি করছেন, কিন্তু রেকর্ড ফলনের বেনিফিট কি পাচ্ছে জনসাধারণ? সীমান্তে চোরাচালানের, পাচারের রেকর্ড হচ্ছে এবং অসতর্ক মুহূর্তে এক সময় আমাদের মুখ্যমন্ত্রী বলে ফেলেছেন চোরাচালান বন্ধ করার ব্যাপারে পুলিশ এর উপর আর নির্ভর করতে পারছেন না। উনি বলছেন এই ব্যাপারে রাজনৈতিক দলের ক্যাডারদের নামতে হবে। এইরকম প্রশাসনিক

গতিশীলতা এবং প্রশাসনিক দক্ষতার নমুনা। এই সরকার হচ্ছে শিক্ষক দরদী। এক লক্ষের উপর শিক্ষক অবসর গ্রহন করলেন। তারমধ্যে ১৩ হাজার শিক্ষক পেনশন পেয়েছেন, আর ১৩ হাজারের মধ্যে চার হাজার পেয়েছেন জীবিত অবস্থায়, আর ৯ হাজার ইহলোক ত্যাগ করার পর, মৃত্যুর পর, এই হচ্ছে প্রশাসনিক তৎপরতা। অনেকে তাই ব্যঙ্গ করে বলেছেন রাজ্য সরকার মরনোত্তর পেনশন দেবার ব্যবস্থা করেছেন। এই হচ্ছে প্রশাসনিক গতিশীলতা। বিনয় বাবু ভূমি সংস্কার আইন অনেক স্বপ্ন নিয়ে পাস করেন, পুরানো মানুষ এখনও তার কিছু মূল্যবোধ কাজ করে। কোথায় সেই স্বপ্ন? তৃতীয় ভূমি সংস্কার আইনের বলে যে সমস্ত ভেড়ি খাস হয়ে যাচ্ছে, দপ্তরের তৎপরতার অভাবের সুযোগ নিয়ে ভেড়ির মালিক ভেড়িগুলোকে বড় বড় প্রোমোটারদের বিক্রি করে দিচ্ছে। ফলে কোটি কোটি টাকার ব্যবসা হচ্ছে। এই হচ্ছে প্রশাসনিক নিরপেক্ষতা, প্রশাসনিক তৎপরতা, প্রশাসনিক গতিশীলতা। আজকে উত্তরবঙ্গের আদিবাসী গরিব, তাদের জমি চা বাগানের মালিক, চা বাগান সম্প্রসারণ করার নামে নিয়ে নিচ্ছে। সেখানে প্রশাসন নির্বাক। এই হচ্ছে জনমুখী প্রশাসন, গতিশীল প্রশাসন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একটা সরকার, যারা নিজেদের জনমুখী দৃষ্টিভঙ্গি নিয়ে চলেন বলে দাবি করেন, তাদের কাছে আশা করি যে অন্তত মন্ত্রী পর্যায়ে থেকে শুরু করে প্রশাসনিক উচ্চ স্তরে যথা সম্ভব বিলাস বহুল যে ব্যয় সেইগুলো সঙ্কোচ করা। স্বভাবতই দেখতে পাবেন সরকারের বিরুদ্ধে যারা সমালোচনা করেন, সেই সমস্ত খরচের জন্য বলেন। এই সময় সিদ্ধার্থশঙ্কর রায় স্নান ঘর তৈরি করার জন্য তাকে অনেক কথা বলা হয়েছে। কিন্তু আজকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা এই সব ছাপিয়ে চলে যাচ্ছেন। ফলে এইসব প্রশ্ন আজকে দেখা দিয়েছে। সেইজন্য এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[3-50 — 4-00 P.M.]

**শ্রী ত্রিলোচন দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৯২-৯৩ সালের জন্য প্রশাসনিক খাতের যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন জানাচ্ছি এবং বিরোধী পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে তার বিরোধিতা করে দু একটি কথা বলছি। স্যার, আমি এই প্রসঙ্গে বিরোধী পক্ষের বক্তাদের অনেকক্ষণ ধরে বক্তব্য শুনলাম। তারা আজকে বলতে চাইছেন, পশ্চিমবাংলায় প্রশাসন বলে কিছু নেই। আমি খুবই সামান্য সময় বলবার সুযোগ পেয়েছি, সুতরাং আমি বিস্তারিত ভাবে তাদের ঐ কথার মধ্যে যেতে চাই না। তবে আমি এটুকুই বলতে চাই যে, তারা এখনো অনেক দিন ঐ দিকেই থাকবেন। তারা পঞ্চায়েতি রাজের কথাও বললেন। অথচ তারা জানেন যে, পশ্চিমবঙ্গের পঞ্চায়েত ব্যবস্থা আমাদের গর্বের জিনিস এবং এরজন্য আজকে গ্রামের সাধারণ মানুষরাও গর্বিত। তাদের সময়ের মতো আজকে আর গ্রামে লাল পাগড়ি এলে লোকে ভয়ে ঘরে লুকায় না, গ্রাম ছেড়ে পালায় না। সুষ্ঠু প্রশাসনিক ব্যবস্থার জন্যই আজকে এটা সম্ভব হয়েছে। আজকে আর গ্রামের মানুষ এস.ডি.ও. বা ডি.এম.-এর অফিসে যেতে ভয় পায় না এবং সেখানে গিয়ে আজকে গ্রামের সাধারণ কৃষকরা পর্যন্ত সম্মান পায়। তাদের সময়ের মতো আজকে আর গ্রামের সাধারণ মানুষদের সঙ্গে প্রশাসনের তরফ থেকে চাকর-বাকরের মতো ব্যবহার করা হয় না। অবশ্য আমি বিরোধীদের দুঃখটা বুঝতে পারছি, তারা আজকে আর গ্রামের সাধারণ মানুষদের চাকর করে রাখতে পারছেননা। এইজন্যই তাদের আজকে এত

গাত্রদাহ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে ইতিপূর্বে সরকার পক্ষের একজন মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন আমি তাকেও সম্পূর্ণ সমর্থন করছি। তিনি বলেছেন এখনো কিছু কিছু ক্ষেত্রে সরকারি অফিসে গিয়ে সাধারণ মানুষ বিভ্রান্ত হন। তাদের এই বিভ্রান্তি দূর করার জন্য প্রতিটি সরকারি অফিসে যথাযথ ব্যবস্থা করা প্রয়োজন। সরকারি অফিসাররা এবং কর্মচারিরা যদি এ বিষয়ে আরও একটু তৎপর এবং সচেষ্ট হন তাহলে ভাল হয়, সেইসাথে সাথে গ্রামের মানুষের বক্তব্য শোনার জন্য এবং তাদের যথাযথ পরামর্শ দিয়ে সাহায্য করার জন্য যদি একটা বিভাগ খোলা যায় তাহলে আর গ্রামের মানুষদের বিভ্রান্ত হতে হয় না। আমি একজন গ্রামের বিধায়ক হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে গ্রামের মানুষরা যাতে সরকারি দপ্তরে গিয়ে কোনও ভাবেই বিভ্রান্ত না হন তারজন্য তিনি প্রতিটি বিভাগকে উপযুক্ত নির্দেশ দিন। এই আবেদন আমি রাখছি। আজকে আমরা দেখছি প্রশাসনকে সঠিক পথে পরিচালনার ক্ষেত্রে গ্রাম গঞ্জের মানুষ বামফ্রন্টকে সহায়তা করছে। যদি আরও কিছু পদক্ষেপ নেওয়া হয় তাহলে তাদের সহায়তার হাত আরও প্রসারিত হবে। আমি জানি কংগ্রেসি বন্ধুরা গাত্রদাহ থেকে এই ধরনের বিতর্ক করছেন। কারণ গ্রামের মানুষরা আজ ১৬ বছর ধরে আমাদের সমর্থন করে এখানে নির্বাচিত করে পাঠাচ্ছে। ফলে ১৬ বছর ধরে আমরা সরকার পরিচালনা করছি। সিদ্ধার্থ বাবুর আমলের প্রশাসন তো আমরা দেখেছি। সে সময়ে পুলিশ এবং প্রশাসনের ভয়ে প্রতিটি সাধারণ মানুষ সব সময় সন্ত্রস্ত হয়ে থাকত। আজকে একটা বাচ্চা ছেলেকেও অকারণে পুলিশকে ভয় পেতে হয় না। কারণ মানুষ বামফ্রন্টকে বিশ্বাস করে। সে কারণে আমি আমার দলের পক্ষ থেকে এই বাজেটকে আর একবার আন্তরিক সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নরেন হাঁসদা ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, ১৮ নম্বর এবং ১৯ নম্বর দাবির অধীন যে ব্যয়-বরাদ্দের দাবি মাননীয় জ্যোতি বসু এখানে উপস্থাপিত করেছেন আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। আমি অবাক হয়ে যাই, এই বামফ্রন্টের নিজেরা যেটা বলে সেটাই ওরা সঠিক বলে দাবি করে। এটাই হচ্ছে ওদের চরিত্র। প্রশাসন বলুন, সাধারণ প্রশাসন বলুন আর পুলিশই বলুন যা হাজির করছেন তাতেই আমরা দেখছি। পশ্চিমবাংলায় আপনি যদি চাষী হন, কিন্তু কৃষক সভার সদস্য যদি না হন তাহলে আপনার বাঁচার অধিকার নেই। আপনি যদি কলেজে পড়েন, কিন্তু এস.এফ.আই নন, তাহলে ছাত্র হিসাবে আপনি মর্যাদা পাবেন না। আপনি যদি সরকারি চাকুরি করেন, কিন্তু কো-অর্ডিনেশন কমিটির সদস্য নন, তাহলে পরে আপনার ট্রান্সফার হবে, আপনার শাস্তি হবে। আপনি কোনওদিন মর্যাদা সহকারে চাকুরি করতে পারবেন না। বামফ্রন্ট সরকার তার রাজত্বে আমাদের এই উপহার দিয়েছে। সুতরাং এটাকে কি করে সমর্থন করা যায়? আমি তো পাগল নই। আমাদের সরকার পক্ষের বন্ধুরা কানা ঘুঘু, অন্ধ ঘু ঘু, কু কু র কু কু র ডাক ডাকছেন। ওদের ভ্রষ্টাচার আজকে কোন পথে নিয়ে যাচ্ছে? আজকে ভারতবর্ষের দিকে তাকান, দেশের জন্য কিছু বলুন। আমরা দেখছি, পশ্চিম দিনাজপুর জেলাকে এই বামফ্রন্ট সরকার দুই ভাগে ভাগ করেছেন। একটা হচ্ছে, উত্তর দিনাজপুর আর একটি হচ্ছে দক্ষিণ দিনাজপুর। কারণ কি? (১) দৈর্ঘ্য ও প্রস্থের সমস্যা (২) ভৌগলিক সমস্যা (৩) প্রশাসনিক সুবিধা (৪) যোগাযোগের সুবিধা। এই কারণে পশ্চিমবঙ্গ সরকার পশ্চিম দিনাজপুরকে দুইভাগে ভাগ

করেছেন। আমি একে সমর্থন করি। কিন্তু প্রশাসনিক সমস্যা থেকেও কতকগুলি জটিল সমস্যা আছে সেটা তারা কি ভেবেছেন? ১ নম্বর হল, ঝাড়খন্ডী মানুষের সমস্যা। এরা জাপান থেকে আসেনি, রাশিয়া থেকে আসেনি। এরা হচ্ছে সন অফ দি সয়েল। আত্ম পরিচিতির যে সমস্যা সেই সমস্যার সমাধানের জন্য ঝাড়খন্ডীরা রাজ্য চাইছে। ভাষাগত সমস্যার জন্য ঝাড়খন্ডীরা রাজ্য চাইছে। সাংস্কৃতির যে সমস্যা সেই সমস্যার সমাধানের ঘোষণা করার জন্য ঝাড়খন্ডীরা রাজ্য চাইছে। জাতিগত নিপীড়নের জন্য ঝাড়খন্ডীরা রাজ্য চাইছে। ঝাড়খন্ডীরা ভারতবর্ষের যে মূল জাতীয় ঐক্য তাকে ধরে রাখবার জন্য ঝাড়খন্ডীরা রাজ্য চাইছে। জ্যোতিবাবু যদি সামান্য প্রশাসনিক কারণে পশ্চিমদিনাজপুরকে ভাগ করে দেন তাহলে ওরা বিচ্ছিন্নতাবাদি না হয়েও ভারতবর্ষের পবিত্র সংবিধানকে সামনে রেখে ভারতবর্ষের মধ্যে থাকতে চাইছে, নিজেদের অধিকার বজায় রাখতে চাইছে, তাহলে কেন সেই অধিকার ওদের দেওয়া হবে না? আমরা বিচ্ছিন্নতাবাদি কোথায়? আমি আশা করি, জ্যোতিবাবু যদি মার্কসবাদি হন তাহলে আগামি ৫ মার্চ দিল্লিতে যে যাচ্ছেন সেখানে গিয়ে ঝাড়খন্ডীদের পক্ষে কথা বলবেন। পশ্চিমবাংলার প্রশাসন বলতে কিছু নেই। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 P.M.]

**শ্রী শিশিরকুমার সরকার ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তার বিভাগীয় দপ্তরের মন্ত্রী হিসাবে যে ব্যয়-বরাদ্দের দাবি ১৮ এবং ১৯ নম্বর দাবির অধীন এখানে উপস্থাপন করেছেন তাকে আমি সমর্থন করি এবং বিরোধী পক্ষের বন্ধুরা যেসব ছাঁটাই প্রস্তাব রেখেছেন তার বিরোধিতা করে আমি দু-চারটি কথা বলতে চাইছি। বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় আসার আগের ঘটনা যদি চিন্তা করি তাহলে দেখব, বিরোধী বন্ধুরা যেকথাগুলি বলতে চাইলেন তা নিজেদেরই বক্তব্য আজকে তুলে ধরতে চাইছেন। পশ্চিমবাংলায় ১৯৭২ থেকে ১৯৭৬ সালের ঘটনা কি ছিল? সেদিন কি প্রশাসনকে নিরপেক্ষ এবং সঠিকভাবে পরিচালনা করা গিয়েছিল, সেদিন কি সেখানে গণতন্ত্র ছিল? আমরা জানি তখন মুর্শিদাবাদ জেলার একজন রাজা ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী ছিলেন সেই সময় মুর্শিদাবাদের সমস্ত ভূমি সংস্কারের দিকে যদি তাকানো যেত তাহলে দেখা যেত যে তাদেরই অনুগ্রহ ভাজন সমস্ত ব্যক্তিরা সেইসব পদ অলঙ্কৃত করে বসে ছিলেন। তাদের সেই চিন্তা ও চেতনাকে দূর করে বর্তমানের বামফ্রন্ট সরকার কে সেইসব কার্যকে রূপায়িত করতে গিয়ে অনেক দুর্গন্ধ দূর করতে হয়েছে। আজকে সান্ধ্য বৈঠকে আমরা সাধারণ কৃষক ও শ্রমিকের স্বার্থে কথা বলতে পারছি। শিক্ষার কথা বললেন, সেই আমলের প্রশাসনে শিক্ষার ক্ষেত্রে যে নৈরাজ্য সৃষ্টি করা হয়েছিল আমার অভিজ্ঞতা আছে আমি নাম করতে চাই না এক ডেপুটি ডাইরেক্টার মুর্শিদাবাদের একটি পদে ওদের অনুগ্রহ ভাজন ব্যক্তিকে নিয়োগ করা হয়নি বলে সেই পদটিকে বাতিল করে দেওয়া হয়। অথচ আজ আমরা কি দেখতে পাচ্ছি, আজকে গণতান্ত্রিক পদ্ধতিতে বামফ্রন্ট সরকার যোগ্য ব্যক্তিকে নির্বাচন করে বিভিন্ন বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ করছেন। আজকে সঠিক নীতির ভিত্তিতে পরিকল্পনা রূপায়ণের মাধ্যমে অগ্রাধিকারের ভিত্তিতে পঞ্চায়েত নির্বাচনের কাজ চলছে। ওরা বললেন যে পঞ্চায়েত নাকি দুর্নীতিতে ভরে গেছে, কেন, প্রধান কি শুধু একটি অথবা কয়েকটি দলের কিংবা সরকার পক্ষের লোকই আছে? বিভিন্ন

বিরোধী দলের লোকও তো আছে। আজকে যদি বিচার করা হয় তাহলে সেই সমস্ত প্রধানদের দুর্নীতি আমারই নবগ্রাম থানায় — দুটি পঞ্চায়েতে কংগ্রেস প্রধান ১০টি পঞ্চায়েত প্রধানের মধ্যে দুটিকে কেউ সমর্থন করে নি, দুর্নীতিই এর মূল কারণ। আজকে ব্লক স্তরে আমরা সাক্ষরতার ব্যাপারে দেখতে পাচ্ছি বর্ধমান জেলায় পরিষ্কার দেখতে পাওয়া গেছে এবং হুগলি জেলাতেও সাক্ষরতার ক্ষেত্রে তাদের সীমা অতিক্রম করেছে, সেইসব প্রশাসনকে নিয়ে কাজ করা হচ্ছে। আপনারা তো জানেন এক ঝুড়ি ভাল আমের মধ্যে যদি দু-একটি পচা আম থাকে তাহলে গোটা ঝুড়িটাই নষ্ট করতে পারে, তেমনি আমরা যখন বামফ্রন্ট সরকার করি তখন যে প্রশাসন ছিল তাদের অনুগ্রহ ভাজন ব্যক্তিরাও তো কিছু আছেন তাদের সকলকে নিয়েই তো প্রশাসন চালানো হচ্ছে। তাদেরই সেই দুর্নীতিগ্রস্ত মানসিকতা বর্তমানের প্রশাসনকে নষ্ট করতে চাইছে। তাই আজকে প্রয়োজন হয়েছে দুর্নীতির তদন্ত করে দুর করে প্রশাসনকে আরও গতিশীল করে তোলা। এইজন্য জেলা বিভাজন প্রয়োজন হয়ে পড়েছে। তার যে পরিকাঠামো তারজন্য ব্যয় বরাদ্দ করতে হয়েছে, আজকে এই অর্থনৈতিক সঙ্কটের দিনেও তারজন্য যে ব্যয় বরাদ্দ করতে হয়েছে তা ন্যায় সঙ্গত। পশ্চিম দিনাজপুরের কথা বললেন, আমরা ১৯৫৬ সালে কি দেখেছিলাম? তখন বালুরঘাট, রায়গঞ্জ তখন দোব দোব বলেছিলেন, কিন্তু কোনও চাপে পড়ে হয়ত বাতিল হয়েছিল। কিন্তু আজকে খুবই সঙ্গত কারণে জেলাকে ভাগ করা হয়েছে। কথায় আছে যে 'চোরের মায়ের বড় গলা।' শুধু দলবাজি করে এই বিধানসভার চত্বরে বাংলার ৬ কোটি মানুষের সমর্থন চাইছেন, সমর্থন কি কেউ করেছেন? আপনারা বলছেন যে বাংলার প্রশাসনকে নিয়ন্ত্রণ করা হচ্ছে আলিমুদ্দিন স্ট্রিট থেকে, আমি জিজ্ঞাসা করছি মহসীন কিদোয়াই রোডের আপনাদের চত্বরে পুলিশ প্রহরায় বিরোধী দলের নির্বাচনের কাজ পরিচালনা করতে হয়েছিল কেন? হাওড়ার নির্বাচনকে কেন্দ্র করে টি.এন. সেশনকে নিয়ে এসে যে করেছিলেন, তারপর কি প্রমাণ হয়েছিল? নির্বাচন সঠিক, কি দুর্নীতিগ্রস্ত সেটা আপনাদের দলীয় নির্বাচনে উল্টোপাল্টা বিবৃতি থেকেই বোঝা যায়। আপনারা রিগিং এর কথা বলছেন! কিন্তু পশ্চিমবঙ্গে যে পরিচ্ছন্ন নির্বাচন হয়েছে সেটা এই প্রশাসন দিয়েই করা সম্ভব হয়েছে, যা গোটা ভারতবর্ষে একটা নজির সৃষ্টি করেছে। ১৯৭৮ সালের বিধ্বংসী বন্যায় কারা পঞ্চায়েতের পাশে ছিলেন? সেদিন এই প্রশাসন এবং পঞ্চায়েত মিলেই মানুষের কল্যাণের কাজ করেছিলেন, দুর্গত মানুষকে সঠিকভাবে ত্রাণ করা গিয়েছিল। আমরা দেখছি, কংগ্রেস আমলে যে মিনিকিট দেওয়া হত সেটা পেত গ্রামের ধনী জমিদার শ্রেণী, কিন্তু আজকে প্রত্যেক চাষী এই মিনিকিট পাচ্ছেন। এইভাবে কাজ করবার মানসিকতা দরকার। সেই সময় চাষীর দরজায় কোর্টের নোটিশ ঝুলত। আজকে পশ্চিমবাংলার যে কোনও স্থানে যান দেখবেন, রাস্তাঘাট হয়েছে, সেখানে অ্যাসেট সৃষ্টি হয়েছে। সেই কারণে মাননীয় মুখ্যমন্ত্রীর উত্থাপিত ১৮ এবং ১৯ নং দাবি সমর্থন করছি এবং বিরোধী দলের আনীত কাটমোশনের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এবারে সৌগতবাবু বলবেন। ...(গোলমাল)... দেখা যাচ্ছে, তিনি সভায় উপস্থিত নেই। তাহলে পরবর্তী বক্তা, শ্রী দীপক মুখার্জি, আপনি বলুন।

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী ১৮ এবং ১৯ নং দাবি এখানে যা উপস্থাপিত .....(গোলমাল)..... **(এই সময় শ্রী সৌগত রায় মহাশয়কে সভায়**

**প্রবেশ করতে দেখা যায়)** স্যার, আমি কি বলব?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** দীপকবাবু, আপনি বসুন। সৌগতবাবু, আপনি বলুন।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৪.০৫ থেকে ৪.৫৫ মিনিট পর্যন্ত আমার বলবার সময়, আমার টাইম কেটে দিয়েছেন। আমি লাইব্রেরিতে পড়াশুনা করছিলাম। আমি হিসাব করেই এসেছি, কারণ আমার যথেষ্ট সময়জ্ঞান আছে।

স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর আনা স্বরাষ্ট্র দপ্তরের এই বাজেট বরাদ্দের বিরোধিতা করছি এবং আমাদের কাটমোশনকে সমর্থন করছি। আমি একটু আগে দেখছিলাম যে, এই দপ্তরের খরচ কিরকমভাবে বেড়ে যাচ্ছে। আমি জানি, আমার কথা ওদের ভাল লাগবে না, তাই চেঁচাচ্ছিলেন। ১৯৮১ সালে জেলা প্রশাসনের জন্য খরচ ছিল ৬ কোটি টাকা এবং সাধারণ প্রশাসনের জন্য খরচ ছিল ৭ কোটি টাকা, আজকে ১৯৯১ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ২২ কোটি যোগ ২২ কোটি, ৪৪ কোটিতে। এখন এই ৪৪ কোটি টাকা কি ভাবে খরচ হচ্ছে তারজন্য একটু বলা দরকার। প্রশাসনের যে ব্যবস্থা সেই ব্যবস্থার জন্য আমাদের রাজ্যে যে অ্যাডমিনিস্ট্রেটিভ স্ট্রাকচার আছে সেই অ্যাডমিনিস্ট্রেটিভ স্ট্রাকচারের উপরে আছে মুখ্য সচিব, আই.এ.এস অফিসাররা, এদের বেসে ডব্লিউ.বি.সি.এস-এর বিভিন্ন ক্যাডাররা এবং একদম তলার দিকে আছে সরকারি কর্মচারিরা। স্বাভাবিক ভাবে রাজ্যের প্রশাসন কিভাবে চলবে সেটা ঠিক হয় উপর দিকের প্রশাসন কোনভাবে চলছে সেটা দেখে। এই প্রসঙ্গে আমি একজন বিখ্যাত রাষ্ট্র বিজ্ঞানীর একটা বই থেকে পড়তে চাই। এই ভদ্রলোকের নাম হচ্ছে মহীত ভট্টাচার্য। সেই ভদ্রলোক বামফ্রন্ট সরকারের সময়ে ভাইস-চ্যান্সেলর হয়েছেন। সেই ভদ্রলোক ৪ রকম ব্যুরোক্রাসির কথা বলেছেন। একটা ব্যুরোক্রাসি হচ্ছে, নিউট্রাল ব্যুরোক্রাসি। দ্বিতীয় ব্যুরোক্রাসি হচ্ছে, রিপ্রেজেনটেটিভ ব্যুরোক্রাসি। তৃতীয় ব্যুরোক্রাসি হচ্ছে, কমিউটেড ব্যুরোক্রাসি এবং চতুর্থ ব্যুরোক্রাসি হচ্ছে, পলিটিসাইজড ব্যুরোক্রাসি। নিউট্রাল মানে নিরপেক্ষ, রিপ্রেজেনটেটিভ মানে প্রতিনিধিত্ব মূলক, কমিউটেড মানে আদর্শে বিশ্বাসি, আর পলিটিসাইজড মানে রাজনীতি করণ। এই হচ্ছে ৪ রকম ব্যুরোক্রাসি। পশ্চিমবাংলায় কি রকম ব্যুরোক্রাসি? পশ্চিমবঙ্গের যে ব্যুরোক্রাসি সেটা কমিটেড ব্যুরোক্রাসি নয়, এটা হচ্ছে পলিটিসাইজড ব্যুরোক্রাসি। এখানকার অ্যাডমিনিস্ট্রেশন পুরোপুরি পলিটিক্যাল 'মাস্টারদের কথা শুনে চলে। কমিটেড ব্যুরোক্রাসি হলে তাতে আমাদের কোনও আপত্তি নেই। যে কথা বার বার আমাদের ইন্দিরা গান্ধী বলতেন, commitment of a civil servant extends establishing a society in, which there will be no exploitation, a society in which every citizen will be provided with equality of opportunity, a society which endeavours to break the past shackles which discriminated between one citizen and another. It is this broad commitment which has a cornerstone of edifice and not attachment to any particular party in power so far as the party is concerned. The concept that the civil servant advices a political authority fearlessly and without any consideration where the advice is accepted or rejected, should prevail, মূলকথা হচ্ছে, কমিটমেন্ট টু জেনারেল আইডিয়াল

বাট নট অ্যাটাচমেন্ট টু দি পলিটিক্যাল পার্টি ইন পাওয়ার। আমাদের ভারতবর্ষে যে অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিস আছে তার একটা সার্ভিস রুলস্ আছে কনডাক্ট রুলস ফর দি সিভিল সার্ভেন্টস। সেই সিভিল সার্ভিস কনডাক্ট রুলসে যা লেখা আছে তাতে একটা খুব গুরুত্বপূর্ণ কথা আছে যে মেম্বাররা কি কি করতে পারবেনা no Member of the service shall, in any radio broadcast or in any document published anonymously, or in his own name, or in the name of any other person, or in any communication to the press or in any public utterence make any statement of fact or opinion. (i) which has the effect of adverse criticism of any current or recent policy or action of the Central Government or the State Government or (ii) which is capable of embarassing the relations between the Central Government and the Government of any state or (iii) which is capable of embarassing the relations between the Central Government and the Government of any foreign state.'' তার মানে যিনি আই.এ.এস থাকবেন, তিনি এই কোড অব কনডাক্ট বলে এমন কিছু বলতে পারবেন না, এমন কিছু বিবৃতি দেবেন না যাতে কোনও রাজ্য সরকারের বা কেন্দ্রীয় সরকারের সমালোচনা হয়। দ্বিতীয় হচ্ছে, যাতে কেন্দ্র-রাজ্য সম্পর্ক খারাপ হয়, তৃতীয় হচ্ছে, যাতে ভারতবর্ষের সঙ্গে অন্য রাষ্ট্রের সম্পর্ক খারাপ হয়। নরম্যালি, এই জিনিস করলে তার চাকুরিতে ছেদ হওয়ার কথা। এবারে আমি একটু পুরানো ইতিহাসে যাচ্ছি, যেটার জন্য আমি লাইব্রেরিতে খোঁজ করছিলাম। জুন ৮, ১৯৯১ তারিখের স্টেটসম্যান থেকে আমি একটা খবর পড়েছি। সেখানে কি বলেছে? সেখানে বলেছে, The Chief Secretary's press statement, which caused flutter in political circles, said that in communication sent to the CEO on Friday, he had expressed the view that the State Government was ''surprised and shocked'' at the decision of the Election Commission to order repoll in 34 polling stations under the Howrah Parliamentary constituency and three polling stations each of Raiganj and Assansol Assembly segments of the Assansol Parliamentary constituency. The State Government has noted that such a decision is not based on any report of the Returning Officers concerned, neither is it aware of the factual basis for such a decision'', the Chief Secretary said. He pointed out that, ''the decision has come almost 15 days after the polling date. The State Government does not see any legal validity for the decision and notes with concern that it has affected the morale of the administration'', he said কে দিচ্ছে স্টেটমেন্ট? চিফ সেক্রেটারি অফ দি স্টেট। কার বিরুদ্ধে দিচ্ছে? চিফ ইলেকশন কমিশনার। অর্থাৎ যিনি ভারতবর্ষের নির্বাচন কনডাক্ট করার হায়েস্ট অথরিটি। এই চিফ সেক্রেটারির বিরুদ্ধে বামফ্রন্ট সরকার কি ব্যবস্থা নিয়েছেন আমরা এটা জানতে চাই। উত্তর এই যে ব্যবস্থা নেওয়া হয়নি। আমি সেইজন্য বলতে চাই স্যার, এই রাজ্যে এডমিনিস্ট্রেটিভ সারভিসের মোরাল সম্পূর্ণ নষ্ট করে দেওয়া হয়েছে। যে একজন কোয়াসি-জুডিসিয়াল অথরিটি, চিফ ইলেকশন কমিশনার, তার বিরুদ্ধে রাজ্যের মুখ্য সচিব বিবৃতি দিলেন, আমরা এক মাস অপেক্ষা করেছি কোনওরকম অ্যাকশন সরকার থেকে

নেওয়া হয়েছে কিনা দেখার জন্য। কিন্তু নেওয়া হয়নি। তার কারণ বুঝতে অসুবিধা নেই। এই চিফ সেক্রেটারির বিরুদ্ধে ব্যক্তিগত ভাবে আমার কিছু বলার নেই, আমি বলতে চাই সরকারের সবচেয়ে বড় অফিসার যদি পলিটিসাইজড হয় তাহলে রাজ্যের অ্যাডমিনিস্ট্রেশন কখনও ভ্যালু নিউট্রাল হতে পারে না। আমি আর একটা কথা বলতে চাই, আমি গতবারেও বলেছিলাম যে আমাদের এই রাজ্যে অ্যাডমিনিস্ট্রেশনে প্রোমোশনের ব্যাপারে কোনও নর্মস ঠিক হয়নি। যখন চিফ সেক্রেটারি অ্যাপয়েন্টমেন্ট হয়েছিল ৫ জন সিনিয়ার আই.এ.এস অফিসারকে ডিঙিয়ে দেওয়া হয়েছিল। নর্মস ঠিক করে দেওয়া হয়েছিল? তাহলে কি আমরা ধরে নেব এইজন্য করা হয়েছিল যাতে চিফ সেক্রেটারি পলিটিক্যাল স্টেটমেন্ট দিতে পারে এগেনস্ট দি চিফ ইলেকশান কমিশনার? আমরা এই কথা বলব বলে কি বামফ্রন্ট সরকারের সদস্যরা চিৎকার করছেন? সরকারের অ্যাডমিনিস্ট্রেশন সম্পর্কে আমরা অত্যন্ত স্পষ্ট কথা বলতে চাই। এই যে চিফ সেক্রেটারি তার আগের তিনজন বামফ্রন্ট সরকারের চিফ সেক্রেটারির ব্যাপারে দেখুন। চিফ সেক্রেটারিদের সঙ্গে আমার ব্যক্তিগত সম্পর্ক আছে এবং ভাল সম্পর্ক আছে। ব্যক্তিগত প্রশ্ন নয়, মৌলিক প্রশ্ন হচ্ছে চিফ সেক্রেটারিকে রিটায়ারমেন্টের পর বার্থ দেবেন কিনা। দেখা গেল যে অবাঙালি ভদ্রলোক চিফ সেক্রেটারি ছিল রিটায়ারমেন্টের পর তাকে কোনও চাকুরি দেওয়া হল না। তারপর যিনি চিফ সেক্রেটারি তাকে পাবলিক সারভিস কমিশনের চেয়ারম্যান করে দেওয়া হল, আর লাস্ট যিনি চিফ সেক্রেটারি ছিলেন তাকে হলদিয়া পেট্রো-কেমিক্যালসের চেয়ারম্যান করা হল। বর্তমান চিফ সেক্রেটারি ৪ জনকে ডিঙিয়ে করা হল। হোয়াট ম্যাসেজ ডাজ ইট সেন্ড টু দি অ্যাডমিনিস্ট্রেশন? তোমরা আমাদের সঙ্গে থাকো, আই.এ.এস, তোমরা আমাদের সঙ্গে থাকো, রিটায়ারের পর ভাল জায়গা পাবে। তা না হলে ঐ চিফ সেক্রেটারি যেমন বার্থ পায়নি তার মতো হবে। হি উইল be forgotten অ্যাডমিনিস্ট্রেশন পলিটিসিয়েশন একই মহিত ভট্টাচার্য এই সম্বন্ধে কমেন্ট করেছেন যে politicised bureaucreacy seems apparently immaculate conception. Bureaucracy is traditionally been conceived in instrumentally term. It is by definition a non-political tool to be used by who so ever would be in power তার মানে ইমাকুলেশন কনসেপশন-এর মতো আপনি বুরোক্রাসিকে ব্যবহার করে বুরোক্রাসি পারপাসটা ডিফেক্ট করে দিচ্ছেন। বুরোক্রাসি একটা নিউট্রাল টুল হবার কথা ছিল সেই বুরোক্রাসিকে পার্টিজেন টুল হিসাবে ব্যবহার করছেন। তার ফলে আপনার অ্যাডমিনিস্ট্রেশন খরচ বেড়ে যাচ্ছে কিন্তু আপনার পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেশন দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে। দ্বিতীয় প্রশ্ন যেটা আমার কাছে আসে সেটা হল বুরোক্রাসি ডেভেলপমেন্ট সম্বন্ধে কি অ্যাপ্রোচ হবে? সেখানে ডেভেলপমেন্ট অ্যাকটিভিটি এবং ল অ্যান্ড অর্ডার মেনটেনেন্স এই দুটি সেপারেট অ্যাক্টিভিটিজ। আমরা দেখছি যে আমাদের বুরোক্রাসি জেনারেলি ভাল, ল অ্যান্ড অর্ডার মেনটেনেন্সের ব্যাপারে, কিন্তু ডেভেলপমেন্ট অ্যাক্টিভিটিজের ব্যাপারে তারা ঠিকমতো কাজ করতে পারছে না। মহিত ভট্টাচার্য এই ব্যাপারে বলেছেন যে বুরোক্রাসি টেন্ডস to be rigid and behaviourly flexible in case of head quester bureaucracy. তার ফলে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী দৌড়াদৌড়ি করে অনাবাসী ভারতীয়দের আনতে যান, শিল্পপতিদের আনতে যান, পশ্চিমবাংলায় শিল্পপতিদের আনছেন, কিন্তু যখন তারা রাইটার্স বিল্ডিংসে যান বুরোক্রাসিদের সঙ্গে ইন্টার-অ্যাকশন হয় তারপর তারা বলেন এই রাজ্যে আমরা কিছু করতে

চাই না।

[4-20 — 4-30 P.M.]

সেজন্য এন.আর.আই.রা আসে না, পুঁজিপতিরা আসে না এবং সেজন্য পশ্চিমবাংলায় ইনভেস্টমেন্ট হয়না। একটা সামান্য ব্যাপারে ক্লিয়ারেন্স পেতে গেলে পুঁজিপতিকে যে পরিমাণে কাঠখড় পোড়াতে হয় পশ্চিমবাংলায় অ্যান্টি-ডেভেলপমেন্ট বুরোক্রাসির জন্য, সেই পরিমাণে কাঠখড় পুড়িয়ে শিল্পে লগ্নি করতে এখানে কেউ আসবে না। বুরোক্রাসি এবং এই যে রিজিডিটি, একে দূর করার জন্য পশ্চিমবাংলা সরকার এখনও পর্যন্ত কোনওরকম ডেভেলপমেন্টাল ওরিয়েন্টটেশন দিতে পারেন নি। ওরা বলছেন যে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রেনিং ইনস্টিটিউট করেছেন, ট্রেনিং দিচ্ছেন এবং সেখানে কম্পিউটার বসাচ্ছেন। কিন্তু এখন পর্যন্ত আমি এমন একজন শিল্পপতিকে মিট করিনি যিনি বলেছেন যে, পশ্চিমবাংলার বুরোক্রাসি মহারাষ্ট্রের মতো কো-অপারেটিভ, কর্ণাটকের মতো প্রোগ্রেসিভ, গুজরাটের মতো ডায়নামিক। ১৬ বছরে এই বুরোক্রাসি পলিটিসাইজ হয়েছে। কিন্তু ডেভেলপমেন্টের ক্ষেত্রে একটা জগদ্দল পাথরের মতো এই রাজ্যে চেপে আছে। এখানে আমি আর একটি প্রশ্ন করতে চাই যা আমাদের পশ্চিমবাংলায় বুরোক্রাসির ক্ষেত্রে একটা বড় সমস্যা হয়ে দেখা দিয়েছে। সেটি নিয়ে দিল্লিতে আলোচনা হয়েছে। চিফ মিনিস্টার'স সেক্রেটারিয়েটে খরচ আমরা পাস করছি, এই চিফ মিনিস্টার'স সেক্রেটারিয়েট একটি গুরুত্বপূর্ণ দপ্তর। এখানে চিফ মিনিস্টারের একজন সেক্রেটারি আছেন, তিনি আই-এ-এস. তারপর আছেন পলিটিক্যাল সেক্রেটারি। আবার চিফ মিনিস্টারের একজন প্রাইভেট সেক্রেটারি আছেন। আবার চিফ মিনিস্টারের একজন আপ্ত-সহায়ক আছেন। চিফ মিনিস্টার'স সেক্রেটারি হ্যাজ বিকাম এ প্যারালাল সেন্টার অব পাওয়ার এপার্ট ফ্রম দি চিফ সেক্রেটারি। তার যে লাই-আপ আছে তার বাইরে, চিফ সেক্রেটারির বাইরে একটা প্যারালাল সেন্টার অব পাওয়ার হয়ে দাঁড়িয়েছে। ওখানে যিনি পলিটিক্যাল সেক্রেটারি আছেন গত বছর সোমেন মিত্র একটা চিঠি পড়েছিলেন তিনি যে কাজ করেছেন, আর্বিট্রেশন বিটুইন পলিটিক্যাল ফোর্সেস। বুরোক্রাসির কি কি করা উচিত নয় তার সম্পর্কে একটা বলা হয়েছে যে, বুরোক্রাসি স্যুড নট টু দি আর্বিট্রেশন অব ইন্টারেস্ট। আজকে আমরা দেখছি, চিফ মিনিস্টার'স সেক্রেটারি থেকে পাওয়ার কনসেনট্রেশন হয়েছে। সেখানে আর্বিট্রেশন অব ইন্টারেস্ট হয়েছে। যেমন ধরুন, কালকে মেটাল বক্সের মিটিং, এটা ডেকেছেন চিফ মিনিস্টার'স সেক্রেটারি। কেন, এই মিটিং আমাদের শিল্প পুনর্গঠন মন্ত্রী আছেন, তিনি ডাকতে পারতেন? আমাদের একজন ইন্ডাস্ট্রি সেক্রেটারি আছেন, তিনি ডাকতে পারতেন? আমাদের একজন লেবার সেক্রেটারি আছেন, তিনি ডাকতে পারতেন? তাহলে মেটাল বক্সের মিটিং চিফ মিনিস্টার'স সেক্রেটারি ডাকলেন কি করে? আসলে প্যারালেল সেন্টার অব পাওয়ার তৈরি হয়েছে এবং এই যে প্যারালেল সেন্টার অব পাওয়ার, এতে চিফ মিনিস্টার'স সেক্রেটারি অলওয়েস লীডস টু একস্ট্রা কনস্টিটিউশনাল পাওয়ার অ্যান্ড অথরিটি এটা তৈরি হয়েছে বোঝা যায়। সেজন্য যখন কলকাতার একটি সংবাদপত্রে বেরোয় যে, আপ্ত-সহায়কের সমস্ত আত্মীয়-স্বজন সল্টলেকে জমি পেয়ে গেছেন তখন তার কারণ কি তা আমরা বুঝতে পারি। কারণ হচ্ছে ওখানে একটা প্যারালাল সেন্টার অব পাওয়ার তৈরি হয়েছে। আমাদের তাই এই অ্যাডমিনিস্ট্রেশন এর সম্বন্ধে বক্তব্য, অ্যাডমিনিস্ট্রেশনের লীডারশিপ পলিটিসাইজ হয়েছে।

তারফলে আজকে ডি.এম., এস.ডি.ও., বি.ডি.ও. স্বাধীনভাবে কাজ করার কোন গাইডেন্স পাচ্ছে না। অপরদিকে, চিফ সেক্রেটারি যদি অফিসারদের নিউট্রালি ব্যাকিং না দেয় এবং যদি না বলে যে, তোমরা নিউট্রালি কাজ কর, আমরা সাপোর্ট করব, তাহলে একজন• ইয়ং এস.ডি.ও., যে নতুন এস-ডি-ও. হয়ে এসেছে, তার পক্ষে কাজগুলো কি করা সম্ভব? তার কাজগুলো যা সি-পি-এম. পার্টির বিপক্ষে হবে সেগুলো করা সম্ভব নয়। আজকে তাই নিউট্রালি কাজ করা সম্ভব নয়। তাই আজকে অ্যাডমিনিস্ট্রেশন দুর্বল হয়েছে। পশ্চিম দিনাজপুরের ব্যাপারে মুখ্যমন্ত্রী আমাদের বলেছেন যে গতকাল ভাগ হয়েছে। এটা তার বড় একটা অ্যাচিভমেন্ট। কিন্তু দেখা গেল, যখন জেলা ভাগ হল তখন বালুরঘাটে বন্ধ হল। কারামন্ত্রী বলেছেন, জেলা যখন ভাগ হবে, তার কম্পোজিশন আগে থেকে ঠিক করে নিয়ে পরে ভাগ করা উচিত। বালুরঘাট যারা ভাগ চেয়েছিলেন, তারা চেয়েছিলেন কালিয়াগঞ্জ দক্ষিণ দিনাজপুর ইনক্লুড হোক। মুখ্যমন্ত্রী সেই কথা শোনেননি। তিনি বলেছেন, নতুন সাব-ডিভিসন তৈরি করতে পারব না। পশ্চিম-দিনাজপুরকে দুটি জেলায় তৈরি করা হল, যার একটির সাইজ আর একটির ডবল। একটার পপুলেশন আর একটির চাইতে বেশি। একটির রিসোর্স আর একটির প্রায় ডবল। তারফলে, পশ্চিমবাংলায় অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির যে প্রিন্সিপল লেড ডাউন করেছিলেন, জেলা ভাগের সম্পর্কে সেই প্রিন্সিপল পুরোপুরি ভায়োলেটেড হয়ে গেল। অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি পশ্চিম দিনাজপুর জেলার হেড কোয়ার্টার রায়গঞ্জে শিফট করা হোক, এই রেকমেন্ডেশন ছিল। এবং বলেছিল যে "দি অপটিমাম সাইজ অব এ ডিস্ট্রিক্ট স্যুড বি ডিটারমিন্ড ইন টার্মস অব পপুলেশন — ১৫টি ২০ ল্যাক্স। পপুলেশন সেখানে আপনি জেলা ভাগ করে দিলেন অথচ যেখানে বেশি পপুলেশন সেখানে আপনি জেলাওয়ারি ভাগ করলেন না। আপনি এইভাবে অ্যাডমিনিস্ট্রেটিভ রিফমর্স কমিটির রিপোর্টকে ভায়োলেট করে পলিটিক্যাল ডিসিশন নিলেন। পশ্চিম দিনাজপুরে পপুলেশন কত মাত্র ২০ লক্ষ পপুলেশনে আপনি ভাগ করে দিলেন, যেটা হওয়ার কথা নয়। অথচ অন্যদিকে বর্ধমানে ৪৮ লক্ষ পপুলেশন এবং আপনি ইজিলি এই বর্ধমানকে দুটি জেলাতে ভাগ করে দিতে পারতেন। তারপরে মেদিনীপুরে ৬৭ লক্ষ পপুলেশন, আরও বেড়েছে ইন্ডিয়া ১৯৯০-৯১ সালে যে লেটেস্ট বই বার করেছে তাতে এই সংখ্যা পাওয়া গেছে এবং এই ভিত্তিতে এই জেলাটিকে ৩টি জেলাতে ভাগ করতে পারেন। আপনি আপনার বইতে মেদিনীপুরের সম্বন্ধে কিছু বললেন না। তারপরে হুগলিতে ৩৫ লক্ষ পপুলেশন, সেখানে বিভাগত হতে পারত, কিন্তু আপনি সে সম্বন্ধে কিছুই বললেন না। যে পপুলেশন হবার কথা তাতেও ২টি জেলা হতে পারে, সেখানেও কিছু বললেন না। মুর্শিদাবাদের পপুলেশন ৩৬ লক্ষ সেখানেও ২টি জেলা হতে পারত। আপনি আপনারাই তো অ্যাপয়েন্টেড করেছিলেন অশোক মিত্র কমিটি, সেই কমিটির রেকমেনডেশন অনুযায়ী যদি পপুলেশনের ভিত্তিতে জেলাগুলিতে ভাগ করতেন তাহলে অ্যাডমিনিস্ট্রেশনের দিক থেকে আপনাদের কোন অসুবিধাই হত না। আসলে আপনি কোনও প্রিন্সিপাল মেনে চলেন না, আপনি মুখ্যমন্ত্রী হিসাবে আরব্রিট্রারিলি পলিটিক্যাল ডিসিসন নিয়ে নেন এবং এই ব্যাপারে মন্ত্রীদের সঙ্গে কোনওরকম আলোচনা করেন না। এই ব্যাপারে আমরা জানি আর এস পির বহু সদস্য বিক্ষুব্ধ। আমরা জানি আর এস পির বিশ্বনাথ বাবু এই কারণে দীর্ঘদিন ধরে হাউসে আসছেন না। একমাত্র তপন হোড় মহাশয় আর এস পির সদস্য হিসাবে এখানে বসে রয়েছেন। আমরা জানি ওরা আপনার সিদ্ধান্ত গ্রহণে প্রতিবাদ

করেছে। আপনারা সমগ্র পশ্চিমবঙ্গের মানুষের প্রপার্টি নিয়ে ছিনিমিনি খেলছেন এবং মানুষের স্বার্থে কোনও ব্যবস্থাই নিতে পারছেন না। আজকে আপনাকে এখানে বলতে হবে আপনাদের সঠিক পথটি কি? হোয়াট ইজ the principle behind the formation of a new district ? কি প্রিন্সিপালের ভিত্তিতে এই জেলাগুলি করা হল? কি প্রিন্সিপালের ভিত্তিতে আপনারা সাব-ডিভিশন করছেন? গতবারের বাজেট বক্তৃতায় আপনি বলেছিলেন যে খড়গপুরকে একটি সাব-ডিভিশন করা হবে, এবং তারজন্য সমস্ত রকম যোগাযোগ করা হয়েছিল, রেলওয়ের অর্ডারও পেয়ে গেছিলেন। কিন্তু এবারের বাজেট বক্তৃতায় খড়গপুরকে সাব-ডিভিশন করার কোনও কথা বলা নেই। তবে এবারের বাজেটে একটা জিনিস দেখলাম যে মুখ্যমন্ত্রী অন্তত কয়েকটি ক্ষেত্রে আমাদের কথা শুনেছেন। এই গতবারের বলার জন্যে এবারের বাজেটে ২ পাতার জায়গায় ৪ পাতার বাজেট বক্তৃতা বাজেটে রেখেছেন। গতবারের চেয়ে বক্তব্য একটু বেশি হয়েছে। কিন্তু তাতে খড়গপুরের একটি কথাও তাতে উল্লেখ নেই। তারপরে আমি আরেকটি ব্যাপারে বলছি সেটা হচ্ছে যে মুখ্যমন্ত্রীর নতুন ৩টি দপ্তর তৈরি হচ্ছে যথা সংসদ বিষয়ক দপ্তর, কারিগরি প্রশাসনিক দপ্তর এবং ফুড প্রসেসিং সেন্টার। কেন্দ্রে মিঃ আলেকজান্ডারের চেয়ারম্যানশিপে একটি কমিটি তৈরি হয়েছিল এবং তাদের রেকমেনডেশনের মাধ্যমে ফুড প্রসেসিং ডিপার্টমেন্ট তৈরি হয়েছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার এখন ভাবছেন কিভাবে এই ডিপার্টমেন্ট ছোট করা যায় এবং রেশনালাইজ করা যায় তার কথা ভাবছেন। কেন্দ্রীয় সরকার কিভাবে দপ্তরগুলিকে ছোট করা যায় এবং মন্ত্রীদের অ্যাকোমডেট কিভাবে করা যায় তারজন্য কেন্দ্রীয় সরকার একটা কমিটি করলেন আর আপনারা সেখানে আরব্রিট্রারি পলিটিক্যাল ডিসিসন নিলেন উইদাউট এনি অ্যাডমিনিস্ট্রেটিভ প্রিন্সিপাল। এবং এটাই হচ্ছে আমাদের মূল কথা, এই সরকারের কোনও জায়গায় একটি প্রিন্সিপাল নিয়ে কাজ করতে দেখলাম না। আপনারা নিজেদের পছন্দমতো কমিটি তৈরি করছেন। আপনাদের কোন প্রিন্সিপালই নেই। আমি আবার জিজ্ঞাসা করি, আপনি একটা স্টেট গভর্নমেন্ট এমপ্লয়িদের জন্য একটা ট্রাইব্যুনাল তৈরি করলেন, এটা হচ্ছে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল। ১৯৭৬ সালে ইন্দিরা গান্ধী এমারজেন্সির সময়ে সেন্ট্রালে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল তৈরি করেছিলেন। তখন এর বিরুদ্ধে খুব তীব্র প্রতিবাদ উঠেছিল এবং আপনারা একে অপোজ করেছিলেন। কিন্তু আজকে আপনারা অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল তৈরি করলেন। তার কারণ হচ্ছে যে, যখন দেখছেন যে মানুষ আজকে হাইকোর্টে যাবার সুযোগ পাচ্ছে, গভর্নমেন্ট এমপ্লয়িরা আপনাদের রায়ের বিরুদ্ধে হাইকোর্টে গিয়ে বাঁচার পথ পাচ্ছেন তখন এই ব্যবস্থাকে তো বন্ধ করতে হবে, এবং কি করে বন্ধ করবেন, না অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল তৈরি করে। এবং এইভাবে আপনারা অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল তৈরি করলেন। আমি জানতে চাই যে কোন প্রিন্সিপাল অনুযায়ী, কোন অনুমতি অনুযায়ী আপনি এই অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইব্যুনাল তৈরি করলেন?

[4-30 — 4-40 P.M.]

কে প্রথম রেকমেন্ড করল? যদি আপনারা আগে সেন্ট্রাল অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুন্যালের বিরোধিতা করেন তাহলে কেন আপনারা এখন স্টেটে অ্যাডমিনিস্ট্রেটিভ ট্রাইবুন্যাল বসাচ্ছেন, এর এক্সপ্ল্যানেশন হাউসের সামনে আপনাদের দিতে হবে এবং আমার মনে হয় এটা দেওয়া

দরকার। আজকে সবচেয়ে বড় সমস্যা বিভিন্ন জেলায় অ্যাডমিনিস্ট্রেশনের অসুবিধার কথা বলেছেন, স্যার, কলকাতায় আজকে কি অবস্থা, এখানে সরকারের যে মেন হেড কোয়াটার রাইটার্স বিল্ডিংস সেখানে মন্ত্রীদের ঘর পাওয়া যায়না, মন্ত্রীদের বসানোর ব্যবস্থা নিয়ে সমস্যা হচ্ছে, দু-তিনজন মন্ত্রীকে এই বিধানসভায় বসতে হচ্ছে, অনেক চেষ্টা করেও সল্ট লেকে মন্ত্রীদের সরানো গেলনা। মন্ত্রীদের ধারণা সল্ট লেকে গেলে পাওয়ার সেন্টার থেকে দুরে সরে যাবেন। আপনারা তো জেলায় জেলায় বাড়ি করছেন উনি বলুন ক্যামাক স্ট্রিটে যে বাড়িটি হবে তারজন্য কত টাকা খরচ হচ্ছে? এখন রাইটার্স কি অবস্থায় পৌঁছেছে যদি দেখেন তাহলে দেখবেন দোতলা তিন তলার এক দিকের বারান্দায় কাঠের খোপ করে সেক্রেটারি লেবেলের অফিসার আই.এ.এস. অফিসারদের বসানোর ব্যবস্থা হয়েছে। রোটান্ডার পাশে ছোট ঘর করে একজন মন্ত্রীকে বসিয়েছেন, প্রটেকটেড এরিয়ার বাইরে। দেয়ার ইজ এ টোটাল ফেমিন অফ রুমস। মন্ত্রী অসংখ্য বাড়ছে অ্যাডমিনিস্ট্রেশন কি করে চলবে, মন্ত্রী বসতে পারছে না। মন্ত্রী এখানে বসলে তার সেক্রেটারি অন্য জায়গায় বসছেন। এখানে একজন মন্ত্রী আছেন পাবলিক আন্ডারটেকিংয়ের ওনার সেক্রেটারি রাইটার্স বিল্ডিংয়ে বসেন ওনার সাথে কি করে উনি কমিউনিকেট করবেন? মুখ্যমন্ত্রী তিনি তো বললেন না কি করে ওরা অ্যাডমিনিস্ট্রেশন বা প্রশাসন চালাবেন? অ্যাডমিনিস্ট্রেশন চালানোর জন্য একটা প্রিন্সিপাল থাকা দরকার। আমি যে কথা দিয়ে শুরু করেছিলাম সেই কথায় আবার ফিরে আসছি যদি এই রাজ্যের প্রশাসন ঠিকভাবে চালাতে হয় তাহলে একটা প্রিন্সিপাল থাকা দরকার, এই রাজ্যের প্রিন্সিপাল কিছু বেঁধে দিতে হবে। এবং বলতে হবে এই এই প্রিন্সিপাল মেনে নিচ্ছি, এই প্রিন্সিপাল অনুযায়ী আমরা চলব। ১৯৮২ সালে যখন জ্যোতিবাবু তার বাজেট বক্তৃতা রেখেছিলেন আমি সেটা দেখছিলাম, উনি সেই '৮২ সালে বলেছিলেন যে আমরা ৩৪ দফার একটা কর্মসূচি করেছি, তারমধ্যে আমরা প্রশাসনের রিফর্মসের জন্য, প্রশাসনের সংস্কারের জন্য একটা কমিটি করেছি, আমরা সেই অনুসারে চলব। ১৯৮২ সাল থেকে ১৯৯২ সাল এই দশ বছরের মধ্যে আমরা দেখলাম না কোনও জায়গায় মুখ্যমন্ত্রী বলে দিয়েছেন আমরা এই এই নীতিগুলি মেনে নিচ্ছি — সরকারি কর্মচারিদের প্রমোশনের ক্ষেত্রে, ট্রান্সফারের ক্ষেত্রে ইত্যাদি ইত্যাদি, দপ্তর বন্টনের ক্ষেত্রে, দপ্তর তৈরির ক্ষেত্রে। স্যার, ওরা বলেছিলেন যে প্রমোশন টু দি ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেশন সার্ভিস মে বি রেইজড ফ্রম কারেন্ট লেভেল অফ ৩৩ পারসেন্ট টু ৫৫ পারসেন্ট যে আমাদের রাজ্যের যারা ইন্ডিয়ান অ্যাডমিনিস্ট্রেটিভ সার্ভিসের লোক তাদের সুযোগ দেবার জন্য, কিন্তু আজকে সেটাকে ইমপ্লিমেন্ট করা গেল না কেন? আমাদের রাজ্যের অফিসারদের সুযোগ দিচ্ছেন না কেন? স্যার, আপনি জানেন এর আগে সুদীপ বন্দ্যোপাধ্যায় বলেছেন ডিটেলসে কিভাবে আমাদের রাজ্যের ভিজিলেন্স কমিশন নেগলেকটেড হচ্ছে, কিভাবে ভিজিলেন্স কমিশনের অফিসারদের রেকমেন্ডেশন সরকার অবজ্ঞা করছেন এবং কিভাবে বছরের পর বছর রিপোর্ট দিতে দেরি হচ্ছে, এরপরেও কোন মুখে আমি বলব মুখ্যমন্ত্রী সাধারণ ব্যয়বরাদ্দের দাবিকে আমি সমর্থন করব? যেখানে অ্যাডমিনিস্ট্রেশনের নিউট্রালিটি নেই, কমিটমেন্ট নেই, যেখানে প্রশাসনের কোনওরকম গতিশীলতা নেই, যেখানে প্রশাসনের কোনও ন্যূনতম ব্যবস্থা বা কাঠামো নেই সেখানে আমরা এই বাজেটকে সমর্থন করতে পারছি না। তাই আমরা বিরোধিতা করে কাটমোশনকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[2nd April, 1992]

**শ্রী দীপক মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট প্রস্তাব রেখেছেন তাকে সমর্থন করছি, আর ওরা যে কাটমোশনগুলি এনেছেন সেইগুলি অপ্রাসঙ্গিক মনে করে বিরোধিতা করছি। এখানে. প্রশ্ন উঠেছে সত্যবাবু যেটা বলার সময় বলছিলেন প্রশাসন কার হাতে আছে আমরা মনেকরি প্রশাসন যোগ্য লোকেরই হাতে আছে। ভারতবর্ষের শ্রেষ্ঠ মুখ্যমন্ত্রীর হাতে আছে সেইজন্য জনগণ নিরাপদ বোধ করছেন। পাশাপাশি বলতে চাই সৌগতবাবু এইমাত্র বলছিলেন ওদের ইচ্ছা বুরোক্রাসির কথায় প্রশাসন চলুক। কিন্তু আমরা গর্বিত, এই প্রশাসন জনগণের আশা-আকাঙ্খাকে প্রতিফলিত করবার জন্য একটা বিকল্প নীতির ভিত্তিতে পরিচালিত হচ্ছে। আমরা এটা, জানি যে এই ব্যায়ের সব থেকে বেশি উপকৃত হয়েছে নিচুর তলার মানুষ। তারা আজকে সমস্ত পরিকল্পনার ব্যাপারে অংশ নিচ্ছে, রূপায়ণের ব্যাপারে অংশ নিচ্ছে। আমরা জানি ব্রিটিশ আমলে প্রশাসন চালানো হত 'উই' আর 'দে'-র সাহায্যে। তখন শাসককে বলা হত 'উই' আর পিপলকে বলা হত 'দে'। ব্রিটিশ আমলে যে ধারায় প্রশাসন চালানো হত, কংগ্রেস আমলে ঠিক সেই ধারায় প্রশাসন চলত। আমি বেশিদিন এই হাউসে আসিনি, আমি পুরোনো দিনের প্রসিডিংস দেখছিলাম এবং ওদের আমলে বিকেন্দ্রীকরণের ব্যাপারটা পড়ছিলাম। মাননীয় জয়নাল সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন জেলায় জেলায় ওদের মন্ত্রী সভার বৈঠক হত। আসলে ওরা মিটিং এর নামে জেলায় জেলায় গিয়ে নিজেদের পার্টির ঝগড়া সামলাতেন, আর গরিবের পয়সা মেরে ফূর্তি করতেন। এই ছিল ওদের আমলে বিকেন্দ্রীকরণের নমুনা। কিন্তু আজকে আমরা প্রকৃতই ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছি, তাই মুখ্যমন্ত্রীর এই বাজেটকে আমরা সমর্থন করছি। ওরা সব ব্যাপারে আমাদেরকে উপদেশ দেন। কিন্তু দেখুন প্রশাসনিক সংস্কারের ওপর সেন্ট্রাল গভর্নমেন্ট দুটো কমিটি করেছিল। সেই শান্তারাম কমিটির রিপোর্ট ও হনুমন্তিয়া কমিটির রিপোর্ট আমরা দেখেছি। তারা বলেছে 'Free India's federal democracy is more unitary than British India's unitary Government'. আপনারা যে কথা বলছেন মাননীয় মুখ্যমন্ত্রী. ঠিক এর বিপরীত দৃষ্টিভঙ্গি থেকে প্রশাসন পরিচালনা করছেন। সেইজন্যই আজকে মানুষ বার বার আমাদের প্রতি আস্থা জ্ঞাপন করছেন। আমাদের গভর্নমেন্টের আসলে একটা কন্টিনিউয়াস অ্যাকাউন্টিবিলিটি আছে, যার জন্যই বার বার এই সরকার নির্বাচিত হয়ে আসছে ও বামফ্রন্ট সরকার জনগণের সমর্থন পাচ্ছে। আপনারা শুধু বলেন রিগিং-এর জন্য নাকি আমরা ক্ষমতায় আসছি। কিন্তু পশ্চিমবাংলার মানুষ রিগিং একবারই দেখেছিল, সেটা হচ্ছে ১৯৭২ সাল। তারপর আর আপনারা রিগিং দেখাবার সুযোগ পাননি। যে প্রশ্ন আজকে এখানে বার বার আসছে, সেই পার্লামেন্টারি ফর্ম অফ গভর্নমেন্ট, সেটা আমাদের সরকারের আছে। সেই দৃষ্টিভঙ্গি থেকেই আজকে প্রশাসন পরিচালিত হচ্ছে এবং তাই আজকে মানুষ আমাদের সরকারের প্রতি আকৃষ্ট হচ্ছে। এখানে প্রশাসনে বুরোক্রাসি চলে না। এখানে মোহিত ভট্টাচার্যের কথা বলে ব্যাপারটাকে গুলিয়ে দিলে হবে না। আপনারা এখানে দুর্নীতির কথা তুলছেন, কিন্তু দুর্নীতির কথা আপনাদের মুখে মানায় না। বোফর্স ভুত তো এখনও আপনাদের তাড়া করছে। আপনারা বলছেন আমাদের প্রশাসন গুজরাটের মতো ডায়নামিক নয়। তবে এটাও ঠিক যে আমাদের প্রশাসন দিল্লির মতো করাপ্ট নয়। আপনারা পুরোনো দিনের প্রসিডিংসের পাতাগুলো একটু উল্টে দেখুন, আপনাদের মন্ত্রী কাশিকান্ত বাবু ভুষি কেলেঙ্কারিতে জড়িত ছিল। আর আজকে আপনারা অনবরত নেক্রশাসের কথা বলছেন।

মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ের সাথে প্রভু দয়ালের কি নেকশাস ছিল? এই বিধানসভায় দাড়িয়ে কথা বলতে আপনাদের লজ্জা হওয়া উচিত? সুতরাং দুর্নীতির কথা আপনাদের মুখে মানায় না। এখানে দাঁড়িয়ে বিধানসভার সদস্য বিজয় সিং নাহার সিদ্ধার্থবাবুর বিরুদ্ধে দুর্নীতির কথা বলেছিল। আর আপনারা এখানে এসে গলাবাজি করছেন। প্রশাসনের উপর আমাদের এত ভরসা ছিল যে আপনাদের এক পকেটে মিসা, আর পকেটে ডি.আই.আর নিয়ে ঘুরে বেড়াতেন। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে প্রশাসন চালাবার জন্য প্রশাসনিক ট্রাইবুন্যাল করেছেন, কিন্তু কেন্দ্র যে ট্রাইবুন্যাল করেছে তাতে তো ৩১১ ক, খ, গ ধারায় কর্মচারিদের ছাঁটাই করার জন্য কেসগুলো পাঠানো হত। আর আপনারা দাঁড়িয়ে এখানে অনেক অভাব-অভিযোগ করে যাচ্ছেন। আসলে এখানে অনেক অভাব-অভিযোগ পড়ে আছে, সেগুলোর দ্রুত মীমাংসার জন্য এখানে ট্রাইবুন্যালের ব্যবস্থা করা হয়েছে। আগে অশোক মিত্র কমিটি রূপায়িত করা হয়েছিল, আবার বাজেট বক্তৃতার সময় ভিজিলেন্স কমিশনের ত্বরান্বিত করার জন্য কম্পিউটারের ব্যবস্থা করা হচ্ছে। ভিজিলেন্স কমিশন এই রাজ্যে কাজ করছে কি করছে না, সেটা মুখ্যমন্ত্রীর বাজেটটা ভালো করে পড়লেই দেখতে পাবেন। সেখানে দেখতে পারবেন কতগুলো ক্ষেত্রে ব্যবস্থা নেওয়া হয়েছে।

[4-40 — 4-50 P.M.]

এই বুরোক্রাসিকে কি করে মানুষের স্বার্থে ব্যবহার করা যায় তার একটা চেষ্টা চলছে পশ্চিমবাংলায়। সেখানে দাঁড়িয়ে আপনারা সব উক্তি করছেন তা ঠিক নয়। একটু আগে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বললেন এটা হচ্ছে একটা পট হেভি অ্যাডমিনিস্ট্রেশন, কিন্তু আমি বলি আপনারাই হচ্ছেন টপ হেভি পট বেলি প্রশাসনের নমুনা। আপনাদের দলের এম.এল.এরা যাতা রকমভাবে চাকরি দিতে পারতেন, দলের ঝগড়া থামাতে। এই ব্যবস্থা আপনারাই করে গেছেন। এই সমস্ত করলে প্রশাসন কোথায় যেতে পারে ভাবুন। নিয়োগের কোনও নিয়ম কানুন ছিল না। সেখানে একটা শৃঙ্খলা ফিরে এসেছে। যে বাড়তি খরচের কথা বলছেন, বাড়তি খরচ তো হবেই এবং এর কারণ মাননীয় মুখ্যমন্ত্রী বার বার করে আপনাদের বোঝাবার চেষ্টা করেছেন। দিল্লি থেকে জিনিসের দাম বাড়বে আই.এম.এফের নির্দেশে, তারাই আপনাদের বাজেট তৈরি করবেন, তারাই আপনাদেরকে ডিকটেক্ট করবে, আর জিনিসের দাম বাড়িয়ে যাবেন। এখানকার মানুষের আশা, আকাঙ্খা আছে, সুতরাং এখানে কর্মচারি আন্দোলন হয়, গণতান্ত্রিক আন্দোলন হয়। সেই দাবিকে নিয়েই মূল্যবৃদ্ধির যে দায়িত্ব বইতে হচ্ছে সরকারকে। ওদেরকে বলে দিন যে জিনিসের দাম যেন বাড়ানো না হয় তাহলেই তো আর বাড়তি খরচের প্রভিসন রাখতে হবে না। খরচ বাড়বে না। এর জবাব নিশ্চয় মাননীয় মুখ্যমন্ত্রী দেবেন। আমি আপনাদের অবগতির জন্য এটা বলতে চাই যে, জেলা ভাগের প্রশ্ন বার বার উঠছে। এটা সৌগতবাবুদের নানারকম মনে হতে পারে। কিন্তু এটা ভুলে গেলেন কি করে, কয়েকদিন আগে এই ব্যাপারে হাইকোর্ট সিদ্ধান্ত করেছে। এটা ক্যাবিনেটেও সিদ্ধান্ত হয়েছে। কিন্তু আপনাদের বিরোধিতা করছেন। হাইকোর্ট জেলা ভাগের সিদ্ধান্তকে অনুমোদন করেছে। কোথাও কোথাও বিক্ষোভ হয়েছে। কোথাও কোথাও বুঝতে ভুল হচ্ছে। এইসবের মধ্যে না গিয়ে আপনারা বিভ্রান্তির সৃষ্টি করছেন। মুখ্যমন্ত্রী বুঝিয়েছেন এই ব্যাপারে। তিনি তার প্রতিশ্রুতি রক্ষা করেছেন। সময় শেষ হওয়ার আগে এই কথাই বলতে চাই, দক্ষিণ

চব্বিশ পরগনাতে তিনটে মহকুমা নতুন করে তৈরির কথা ভাবা হচ্ছে। সেখানে প্রয়োজনীয় অফিসারের অভাব আছে। এটা ঠিকমতন চালু করা যাচ্ছে না। এখানে প্রয়োজনীয় অফিসার পাঠাতে হবে। আমি তাই বলব, দুর্নীতিমুক্ত প্রশাসন, জনগণের আস্থাভাজন প্রশাসন এবং তাকে পরিচালনা করবার জন্য যেটুকু বেয়ার না করলে নয় সেটুকুতো খরচ করতেই হবে। পরিশেষে যে ব্যয়বরাদ্দের দাবি মাননীয় মুখ্যমন্ত্রী উত্থাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করছি এবং আপনাদের অর্বাচীন যে কাট মোশানগুলি এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50 — 5-00 P.M.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার স্যার, ১৮ এবং ১৯ নং দাবির অধীন ব্যয়বরাদ্দের যে সুপারিশ আমি করলাম তা আমি আবার মাননীয় সদস্যদের কাছে আবেদন করছি যে এটা যেন সর্ব সম্মতিক্রমে গ্রহণ করতে পারি। সর্বসম্মতি ব্যাপারটা কেন সেটা আলাদা কথা। আমি আবেদন করছি, এখন আমি সংক্ষেপে কয়েকটা কথা বলতে চাই সেটা হচ্ছে, যে, বক্তৃতাকালে প্রায় আমি সবই শুনেছি। আপনাদের যেসব বক্তৃতা শুনলাম তাতে কি বলা হয়েছে। ওই একই কথা, মাথাভারী প্রশাসন বলা হয়েছে, হিসাব করলে দেখবেন একেবারে মাথাভারী না। হিসাব করলে দেখবেন, একেবারেই মাথাভারী নয়, পলকাও নয়। মাথা যেখানে থাকবার সেখানেই আছে। সেইভাবে ব্যবস্থা করা হয়েছে। দ্বিতীয়ত বেশিরভাগ সময় নিয়েছেন এই কথা বলতে যে আমাদের প্রশাসনে পক্ষপাতিত্ব আছে। এটা বারে বারে শুনছি, ১৫ বছর ধরে শুনছি এবং আমরাও ১৫ বছর ধরে বলছি, না সেটা নেই, সংসদীয় গণতন্ত্রে এটা থাকা উচিত নয়। আমাদের মন্ত্রী বদলায়, কিন্তু অফিসার, কর্মিবৃন্দ একই থেকে যায়। তবে এইটুকু সন্তোষ প্রকাশ করতে পারি, প্রশাসনের একটা অংশকে দিয়ে অত্যন্ত সব কুকীর্তি করেছিলেন কংগ্রেসিরা, আমরা সেই প্রশাসনকে উদ্বুদ্ধ করে, নানাভাবে বুঝিয়ে, আমাদের কর্মসূচি জনসাধারণের পক্ষে সেইটা যাতে সাফল্যমন্ডিত হয় সেই পথে এগিয়েছি। এই একই প্রশাসন। আর একটি কথা বার বার বলি এবং আবারও বলছি, আমরা দিল্লি থেকে প্রশংসিত হয়েছি, নির্বাচনের সময় পক্ষপাতিত্ব হয়নি। কংগ্রেসি রাজ্যেও পক্ষপাতিত্ব হয়, অন্য রাজ্যেও হয়, কিন্তু এই রাজ্যে হয়নি। আমরা একটা দৃষ্টান্ত স্থাপন করেছি। সেখানে কর্মি, অফিসারেরা ভোটের সময় নিজেরা কে কাকে ভোট দিয়েছেন জানি না, কিন্তু এইরকম কোনও অভিযোগ আমাদের কাছে আসে নি যে পক্ষপাতিত্ব করেছেন। তারমধ্যে কংগ্রেসের লোকও থাকেন। নির্বাচনের সময়ে দেখেছি, অন্য সময় যাইহোক। এটা তো শুধু আমাদের সরকার আছে বলে বলছি না, পশ্চিমবাংলায় এটা গর্বের কথা। সেটা ওরা বলবেন না, উল্টো-পাল্টা সব বলছেন। আমাদের একটা রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিশ্চয়ই আছে। সেই রাজনৈতিক দৃষ্টিভঙ্গি হচ্ছে, সংসদীয় গণতন্ত্রের মন্ত্রী বদল হয়, সরকার বদল হয়, কিন্তু কর্মি অফিসার বদল হয়না। তাদের নিয়ে কাজ করতে হবে, সেইভাবে স্বীকার করতে হবে। এটা ছাড়া চলে না। আমাদের সংসদীয় গণতন্ত্রের মধ্যে কাজ করছি। শুধু কথায় বলছি না, দৃষ্টান্ত আমরা রেখেছি মানুষের কাছে। বার বার যেটা বলা হচ্ছে দুর্নীতি, দুর্নীতি। এইসব কথা বলতে গিয়ে, পক্ষপাতিত্বের কথা বলতে গিয়ে যাতে বামপন্থীদের মধ্যে বিরোধ হয় সেইজন্য বারবার বলছেন, সি, পি, এমের সরকার; সি, পি, এমই সব, সি, পি, এম, আর সি, পি, এম।

বিরোধী দল তো একাই কাজ করেন। ওদের সঙ্গে তো কেউ নেই, জনগণও নেই। আমরা যৌথভাবে কাজ করি। ৭/১০/১৫ দিন অন্তর আমাদের বামফ্রন্টের মিটিং হয়। আমাদের যে বিরোধ হয় না তা বলছি না, অসুবিধা হয় না তা বলছি না, মতপার্থক্য হয় না তা বলছি না। কিন্তু আমরা সেগুলো মিটিয়ে নিই। এটা একটা দৃষ্টান্ত ভারতবর্ষের কাছে। এইভাবেই চলেছি ১৫ বছর। শুধু চলেছি নয় আরও চলব। আপনাদের নির্বাচন হচ্ছে, কি হবে বুঝবেন, কিন্তু এতে তো সরকারে আসা যাবে না। ওরা জনগণ থেকে বিচ্ছিন্ন, সম্পূর্ণ বিচ্ছিন্ন। ওরা বলছেন, বারে বারে বলেছেন অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির কথা। আমরাই বসিয়েছিলাম এবং সুপারিশ করেছিলেন অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্ম কমিটি, সেই কমিটির সুপারিশ আমাদের কাছে এসেছিল, আমরা সেগুলো গুরুত্ব দিয়ে বিবেচনা করেছিলাম। ৯১ সুপারিশ ছিল, তারমধ্যে ৭৭টা আমাদের কাছে এসেছিল, ৭০ টাকা আমরা গ্রহণ করেছি, ৪০ টার মতো কার্যকর হয়েছে, ইমপ্লিমেন্ট হয়েছে, বাকিগুলো করছি আলোচনা করে, তারপর হচ্ছে। তারপর বলেছেন বিরোধী দল, জেলা ভাগ কেন করলাম পশ্চিম দিনাজপুর। আমরা তো ডাঃ বি, সি, রায়ের সময় থেকে শুনছি ২৪ পরগনা, ওয়েস্ট দিনাজপুরের কথা শুনছি। ২৪-পরগনা হয়নি, আমরা করেছি। এইসব লোক নিয়ে ডাঃ রায় ভাগের কি করেই বা করবেন? তাই করতে পারেন নি। বৃহত্তম জেলা ২৪-পরগনা এবং একটা ছোট জেলা ওয়েস্ট দিনাজপুর আমরা করেছি। কিন্তু কংগ্রেসিরা বললেন বিভিন্ন জায়গা বিচ্ছিন্ন হচ্ছে কিনা। আর বললেন, এটা করছেন, অন্যটা করলেন না। যেটা পারলাম, সেটা করলাম। আমরা আলোচনা করেছি, সেখানে মতপার্থক্য ছিল, নিজেদের মধ্যে। জেলা ভাগ করতে গেলে মতপার্থক্য হয়। এখন ভালভাবে ব্যবস্থা হবে। যাদের দুর্বল বলে মনে হবে, তাদের জন্য সমস্ত কিছু করব।

ঐ দুটো জেলা যখন হচ্ছে তখন সব অফিস ইত্যাদি সমস্ত দিক থেকে তার ব্যবস্থা আমাদের করতে হবে। রাস্তাঘাট ইত্যাদি সমস্ত দিক থেকে করতে হবে। তারপর দুর্নীতি। দুর্নীতির কথা কংগ্রেসের কাছে শুনতে হচ্ছে বারে বারে এটাই হচ্ছে সবচেয়ে আশ্চর্যের ব্যাপার। ৪৪ বছরের মধ্যে ৪০ বছরের উপর ওরা রাজত্ব করেছেন ভারতবর্ষে। একটা কৃতিত্ব ওদের আছে সেটা হচ্ছে, সত্যি, ওরা দুর্নীতিকে এমনভাবে মানুষের মধ্যে ছড়িয়ে দিয়েছেন উপর থেকে নিচে সমস্ত জায়গায় ছড়িয়েছেন এবং সেটার বিরুদ্ধে আমরা লড়াই করার চেষ্টা করছি। এই জিনিস তারা করেছেন। দিল্লিতে রাজত্ব করেছেন, রাজ্যে রাজ্যে রাজত্ব করেছেন, করে মানুষকে দুর্নীতির আবর্তের মধ্যে তারা ফেলার চেষ্টা করেছেন। তার বিরুদ্ধে লড়াই আমরা করছি। আর সেই লোকদের কাছে আমাকে শুনতে হবে দুর্নীতির কথা। এক্সপোর্ট-ইমপোর্ট যে ট্রেড হয় সেখানে সব ঘুস বাঁধা আছে। কত পারসেন্ট দিতে হবে, না হবে সব বাঁধা আছে। এসব কি ওরা জানেন না? সৌগতবাবু তো দিল্লিতে কেন্দ্রের মন্ত্রী ছিলেন, উনি কি জানেন না এটা যে সমস্ত বাঁধা আছে যে কত পারসেন্ট দিতে হবে ইমপোর্ট-এক্সপোর্ট ট্রেডে? উনি জানেন যে কিভাবে এই দুর্নীতি প্রবেশ করেছে আমাদের দেশে। এটা দুর্ভাগ্য। এটা কংগ্রেস, বামপন্থী বা কমিউনিস্ট এইসব কথা বললে হবে না, সবাই মিলে আমাদের এটার বিরুদ্ধে লড়তে হবে। কি চলছে কি ভারতবর্ষে? ৫০ হাজার কোটি কালো টাকা। কি করে এটা হয় দুর্নীতি না থাকলে এবং সরকার প্রশ্রয় না দিলে? ৫০ হাজার কোটি টাকা কালোবাজারে ঘুরছে। কি হবে এখানে ঐ সব উদার নীতি-অমুক তমুক করে? যেখানে এত

গরিব দেশে ৫০ হাজার কোটি কালো টাকা ঘুরছে, যার ট্যাক্স দেওয়া হয়না, কিছু করা হয়না সেখানে কি হবে? আর ৫ হাজার কোটি টাকার জন্য হাত পাতছি বাইরে তাদের সমস্ত শর্ত মেনে নিয়ে। এগুলি চিন্তা করার বিষয়। শুধু আমাদের বিরুদ্ধে বলার জন্যই উঠে কিছু বললেন, এইভাবে সময় নষ্ট করে কিছু লাভ হবে না। এখানে কি হল। এখানে আমি দেখলাম যে—আমি একটা হিসাব নিচ্ছিলাম—আমাদের পশ্চিমবাংলায় ৩৪১ জন বি.ডি.ও. আছেন এবং ৫১ জন এস.ডি.ও. আছেন। এদের মধ্যে শ্রী সত্য বাপুলি, তিনি ২/৩ জনের কথা বললেন। ৩৪১ আর ৫১ এই দুটি যোগ করলে কত হয় সেটা হিসাব করে নিন এবং অসত্য বললেন। বললেন যে ডায়মন্ডহারবারের যিনি ডি.এম. ছিলেন তিনি উঠে দাঁড়ান নি,

**(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ— এস.ডি.ও.)**

নাকি তাকে বদলি করে দেওয়া হয়েছে এটা উনি বললেন। তিনি তো প্রমোশন পেয়ে এসেছেন আমাদের এখানে। তাকে সাজা দেওয়ার কি হল? আমি ঘটনাটি জানি না কিন্তু আমাদের কাছে একটা সার্কুলার আছে কেন্দ্রীয় সরকারের—বহুদিন আগের একটা সার্কুলার। যদি এরকম কোনও ঘটনা হয়ে থাকে তাহলে বোধহয় মনে করিয়ে দেওয়া দরকার যে সৌজন্যমূলক ব্যবহার হয়নি, কোনও অফিসার করেন নি। কেন্দ্রীয় সরকার বহু বছর আগে একটা সার্কুলার দিয়েছিলেন এবং আমরা সেটা প্রিন্ট করে সবাইকে দিয়েছিলাম যে জনপ্রতিনিধিরা, মন্ত্রীরা তো আলাদা, জনপ্রতিনিধিরা যখন অফিসারদের কাছে যাবেন তখন তাদের সঙ্গে ভাল ব্যবহার করতে হবে, তাদের সম্মান জানাতে হবে, তাদের চেয়ারে বসাতে হবে, নিজেরা দাঁড়িয়ে নমস্কার করে ইত্যাদি — এই সমস্ত লেখা আছে তারমধ্যে। এগুলি যদি প্রয়োজন হয় আমরা দেব কিন্তু আমার কাছে এরকম কোনও অভিযোগ আসে নি। যদি এটা সত্যি হত অসত্য কথা বলেছেন — তাহলে ওকে আমরা প্রমোশন দিয়ে এখানে আনলাম কি করতে? কাজেই এটা ভুল কথা। আর একজন মহিলা বি.ডি.ও'র কথা বললেন। তার ব্যাপারটা কি? ব্যাপার হচ্ছে যে তিনি দূর থেকে আসতেন, দেরি হত, রোজই দেরি হত অফিস আসতে। মানুষ গিয়ে তাকে পেতেন না। তিনি যেহেতু দেরি করে আসতেন যে কোনও কারণেই হোক ওর কর্মি যারা ছিলেন অফিসের — ঐ ঠাকুরপুকুরের কথা তারাও দেরি করে আসতেন। আর লোকেরা এই নিয়ে বিরক্ত হত। সেইজন্য একদিন এটা ঠিক যে একটা ডেমোনেস্ট্রেশন সেখানে হয়েছিল। ঐ কর্মিদের ডেমোনেস্ট্রেশন নয় কারণ তারাই তো দেরি করতেন অনেকে, এটা সাধারণ মানুষের ডেমোনেস্ট্রেশন, সেইজন্য ওকে আমাদের বদলি করতে হয়েছিল এই অবস্থায়। আর আপনি এই যে ৩৪১ আর ৫১ তারমধ্যে দু-একটা বার করেছেন। তাহলে কত ভাল ভাবে চলছে প্রশাসন এটা বুঝুন। তবু আত্ম সন্তুষ্টির জায়গা নেই, আরও ভাল ভাবে চলতে হবে। বারে বারে মনে করিয়ে দিতে হবে। এছাড়া আবার শিথিলতা এলে আমরা গোলমালে পড়ে যাব সবাই মিলে। মানুষ বিশেষ করে গোলমালে পড়ে যাবে। তারপর বলছেন যে সি.পি.এম. এর উপর কেউ কথা বলে না। যদি কথাই না বলেন, যদি আমাদের বিরুদ্ধে কিছু না করেন তাহলে আমাদের, যাদের বলা হয় আমাদের পক্ষের লোক, তারা ধরা পড়ছে কি করে? জেল খাটছে কি করে? কংগ্রেস আমলে হত? ১১০০ লোক খুন হয়েছিল আমাদের, একটাও মামলা হয়নি। আজকের আমলে আমরা সভ্যভাবে সরকার চালাচ্ছি। এইসব জিনিস হয়না। এবং তারপর কোর্ট যা বিচার করে তাই

হয়। এখনও হিসাব করলে আপনারা দেখবেন। যদি অপরাধ কেউ করে, কাকে ভোট দিয়েছে, কি করেছে এইসব আমাদের দেখবার দরকার নেই। আমাদের সেই অপরাধের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে হবে এবং আমরা সেটা করে চলেছি। কাজেই এইগুলো ঠিক সত্য কথা বলা হচ্ছে না। তারপর আমরা বিকেন্দ্রীকরণ করেছি। আসলে রাগ হচ্ছে ঐ পঞ্চায়েতের উপর। যে কোনও কংগ্রেস রাজত্বে পঞ্চায়েত নেই, আমাদের এখানে কেন থাকবে? এটাই হচ্ছে আসল কথা। অথচ দিল্লিতে আমরা যখন যাই প্ল্যানিং কমিশন বা কেন্দ্রীয় সরকারের কাছে, বিভিন্ন ডিপার্টমেন্টের, তারা বলেন আমাদের যারা ওদের সঙ্গে সংশ্লিষ্ট যে আপনাদেরটা মডেল হওয়া উচিত। এই যে বিকেন্দ্রীকরণ আপনারা করেছেন, এটা ওরা বলেন, এরা আমাদের কথা না হয় নাই শুনলেন, একটু পড়ে টড়ে দেখুন না, যারা লিখেছেন ওখানে যে এটা মডেল হওয়া উচিত। এমন কি ঐ যে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা বলেন, তারা তো জানতই না, কি পঞ্চায়েত, কি ব্যাপার, স্থানীয় মানুষ কি করছে না করছে। তারা বললেন, না, ঐ সব অফিসার, কন্ট্রাক্টর, এইসব দিয়ে করতে হবে ক্ষুদ্র সেচ, আমরা ওদের যখন বোঝালাম, তারা পরের বার ফিরে এসে বললেন এটাই ঠিক করেছেন, আপনারা। তবে ওরা বললেন যে পঞ্চায়েত নেই সেখানে, এটা আর কি করে হবে? সে অন্য রাজ্যে যা হবার তাই হবে। আসলে রাগ হচ্ছে সেখানে যে কেন আমরা বিকেন্দ্রীকরণ করলাম ক্ষমতা। আমরা দিল্লির কাছে বলছি বিকেন্দ্রীকরণ করে ক্ষমতা, রাজ্যকে ক্ষমতা দিন, তা না হলে কেন্দ্র কখনও শক্তিশালি হতে পারে না। আর এটা বলে যদি আমরা নিজেরা বসে থাকি, আমরা সেই পথে তো যেতে পারি না, সেইজন্য আমরা নিজেরা করে দেখিয়েছি এটা এবং এটাই একটা মডেল হয়েছে। আমাদের এখানে নির্বাচন হয় পঞ্চায়েতে, হয় নাকি, কোনও কংগ্রেস রাজ্যে? অন্য কোন রাজ্যে? আমার মনে হয় ঐ যে বি.জে.পি. ক্ষমতায় এসেছে মধ্য প্রদেশে, তাদের মুখ্যমন্ত্রী একবার এখানে এসেছিলেন, উনি বললেন কি করে আপনারা এতদিন আছেন? যাইহোক আমার যা বলার আমি তাই বললাম। উনি একটা টিম পাঠিয়েছিলেন, তারা বললেন, এটা খুব ভাল করেছেন যে গ্রামে গ্রামে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করেছেন। সেখানে পরিকল্পনা হচ্ছে, সমস্ত ব্যবস্থা হচ্ছে, সেখানে এইসব বলেছেন, আর পৌরসভাগুলোতে নির্বাচন হচ্ছে। উনি গিয়ে অর্ডার দিলেন যে আমার এখানে নির্বাচন হবে পঞ্চায়েতের, ওর রিপোর্ট এল যে আপনি হেরে যাবেন। তৎক্ষনাত বন্ধ করে দিলেন। সেদিন এসেছেন সরকারে, হেরে যাবেন, বন্ধ করে দিন। কংগ্রেসের মন্ত্রীরাই আমাকে এইসব কথাগুলো বলেছেন। আগেরবার যখন গিয়েছিলাম। তারপর হচ্ছে ভিজিলেন্স কমিশন সম্পর্কে যেটা বলা হচ্ছে, সেটা আমার বক্তব্যের মধ্যেই আছে, তার পুনরুল্লেখ করবার দরকার নেই। আরও আরও যে সব মামলা আসছে সেইগুলো সব হচ্ছে, এটা নিয়ম অনুযায়ী হয়। তবে একটা কথা ঠিক, আমি অন্তত এতে সন্তুষ্ট হতে পারছি না, যেটা স্পিডটার ব্যাপারে, যে দেরি হয় ওরা বলেন আমি ওদের সঙ্গে কথা বলেছি, ভিজিলেন্স কমিশনের সঙ্গে যে আমাদের ডিপার্টমেন্টেরও কতকগুলো দেরি করবার স্পৃহা আছে। এই দেরি করবার জন্য দায়ী আমাদের ডিপার্টমেন্টও হয়। ওরা যখন খবর পাঠান, খবর নিতে হবে তো, কোন ভিজিলেন্স কেস গেল? অনেক সময় দেরি করে খবর আসে। আবার ঠিকমতো সহযোগিতা হয়না। এইসব ইমপ্রুভ করেছে, কিন্তু অনেক আরও করা উচিত। এটা কৌশল সিরিয়াসলি নেওয়া উচিত ভিজিলেন্স কমিশনকে। কিন্তু সেইগুলো হচ্ছে, যেটা ওরা সুপারিশ করেন, আমরা সাজা দিই, তার হিসাব পত্র আছে।

তারপর এরা বললেন এই যে বিকেন্দ্রীকরণ করেছেন, এরসঙ্গে জেলা কমিটি এইসব করেছেন, তার সঙ্গে আমাদের বিধানসভার সদস্যরা আর পার্লামেন্টের সদস্যরা, ওরা সব আছেন, অফিসাররা আছেন, জনপ্রতিনিধিদের সঙ্গে, জেলা সভাধিপতি, তিনি সভাপতি আর জেলা শাসক তিনি সি.ই.ও., চিফ একজিকিউটিভ অফিসার এবং এটাও নাকি অপরাধ।

[5-00 — 5-10 P.M.]

তারপর এখানে বলা হল, 'জেলা শাসক কেন জেলা সভাধিপতির নিচে কাজ করবেন?' এটা নাকি অপরাধ! অদ্ভুত কথা! তারা নির্বাচিত হয়েছেন এবং থ্রি টায়ার পঞ্চায়েতে এটাই আমাদের সিস্টেম, ডি.এম. হচ্ছেন সি.ই.ও.। প্রথম যখন পঞ্চায়েত ব্যবস্থা শুরু হয়েছিল তখন আমাদের একটু ভয় ছিল, কারণ আগে তো কংগ্রেস পঞ্চায়েত করে নি, আমরা কেউ অভ্যস্ত ছিলাম না, জানতাম না, তাই আমরা ডি.এম.-দের বলেছিলাম, — আপনারা সি.ই.ও. হবেন, আমাদের সাহায্য করবেন। আমাদের যারা নির্বাচিত হবেন তারা জানেন না কি ভাবে খাতা রাখতে হয়, কি করতে হয়, আপনারা তাদের সাহায্য করবেন। প্রশাসনিক ব্যাপারে আপনারা তাদের সাহায্য করবেন। তা এ বিষয়ে আমরা খুবই সাফল্য পেয়েছি। আমরা তো এরকম অভিযোগ শুনি নি যে, তারা নিজেদের হর্তা কর্তা বিধাতা ভাবেন, সহযোগিতা করেন না। ভাল কাজই করছেন, জনগণের মঙ্গল হচ্ছে। কিন্তু ডি.এম.-দের আলাদা একটা সত্তা আছে সি.ই.ও. ছাড়াও। আইন-শৃঙ্খলার ব্যাপারে, প্রশাসনের অন্যান্য অনেক ব্যাপারে এস.পি., ডি.এম., আলাদা একটা সত্তা আছে। সে কর্তব্য তারা পালন করেন। এটা তো কেউ বললেন না? ঐ অদ্ভুত কথা বললেন। তার মানে ওরা ডিসেন্ট্রালাইজেশন মানবেন না, পঞ্চায়েত মানবেন না, পৌরসভা মানবেন না। আইনে আছে এই সমস্ত সংস্থার প্রতি পাঁচ বছর অন্তর নির্বাচন করতে হবে। তা তো ওরা করবেন না, গণতন্ত্র মানবেন না। এই হচ্ছে কংগ্রেস। ওরা আবার জনগণের প্রতিনিধি হতে চান!

আমরা একটা জেলা সমন্বয় কমিটি করেছি। আমাদের প্রতিনিধিরা আমাদের কাছে অভিযোগ করেন, 'অর্থনৈতিক ব্যাপারে পরিকল্পনার জন্য আপনারা কমিটি করেছেন। সেটার বছরে একটা দুটো আমরা মিটিং করি, সবাই মিলে করি। তারপরে ছোট কমিটি আছে, ওরা ইমপ্লিমেন্ট করে। ইন বিটুইন মিটিং-ওদের মিটিং-এর সময়ের মধ্যে অনেক কিছুই ঘটতে পারে, আইন-শৃঙ্খলার ব্যাপার বা অন্য কোনও ব্যাপারে অভিযোগ থাকলে কাদের বলব, কি করব?' এখন সে জন্যই আর একটা সমন্বয় কমিটি করেছি। এখানে জনপ্রতিনিধিরা থাকবেন, জেলা শাসক থাকবেন। যে সমস্যাগুলো দেখা দেবে, অর্থনৈতিক ব্যাপারে, আইন-শৃঙ্খলার ব্যাপারে বা অন্য যে কোনও বিষয়ে, সে সমস্ত বিষয়গুলো সেখানে মিটিং-এ আলোচিত হতে পারবে। এই তো বলা হয়েছে। মন্ত্রীও থাকবেন সেখানে সভাপতি হিসাবে। তিনি মিটিং-এ সভাপতিত্ব করবেন। এইভাবে সেটা সবে শুরু হয়েছে। অভিজ্ঞতায় বুঝেছি এটা করলে আমাদের সবার সুবিধা হবে। সেখানে বিরোধীরাও থাকবেন। অর্থাৎ আমরা সবাই থাকব।

আমি আজকে প্রথমে ছিলাম না, একটু পরে এসেছি। এসেই একটা কথা শুনলাম, 'কেন্দ্রীয় সরকার যখন ফুড প্রসেসিং ডিপার্টমেন্ট তুলে দিল, আপনারা তখন কেন করলেন?' আমরা করার পরে ওরা তুলে দিয়েছেন ঠিকই। কিন্তু কেন্দ্র ফুড প্রসেসিং করেছিল, এখন

